তাহলে সেটা করতে দেওয়া হবে না। তাকে মৎস্যজীবী পেশার সঙ্গে যুক্ত হতে হবে, এটাই তার পেশা হওয়া দরকার, সেখানে শিক্ষকতা করা চলবে না।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, প্রশ্নটা ছিল অঞ্জনা ফিশ ফার্ম সম্পর্কে, সেখান থেকে আমরা অনেকটা সরে গেছি। সাধারণ ভাবে দেখলাম মন্ত্রী মহাশয় নুতন করে সল্ট লেকে চার নং ভেড়ীতে মাছ চাষের ব্যবস্থা করছেন। আমি জিজ্ঞাসা করছি অঞ্জনা ফিশ ফার্মে কতজন সরকারি কর্মচারী কাজ করেন এবং এর মধ্যে কতজন মাছ তোলা বা মাছ ধরার কাজে নিযুক্ত আছেন এবং কত টন মাছ বছরে ওখান থেকে উঠছে এবং কর্মচারিদের প্রত্যেককে পরিচয় পত্র দেওয়া হয়েছে কি না?

**শ্রী কিরণময় নন্দ ঃ** আপনি আমাকে নোটিশ দিন আমি উত্তর দিয়ে দেব।

নয়েজ

এটা একটা স্পেসিফিক কোয়েশ্চেন ছিল অঞ্জনা ফিশ ফার্ম সম্পর্কে, আপনি যদি অঞ্জনা ফিশ ফার্মের প্রশ্ন সংক্রান্ত ছাড়া আরও কিছু জানতে চান তাহলে আপনাকে নোটিশ দিতে হবে। কারণ পরিচয় পত্র দেবার প্রশ্ন আসে বেসরকারি ক্ষেত্রে, সরকারি ক্ষেত্রে নয়।

নয়েজ

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে প্রশ্নটা জিজ্ঞাসা করেছি সেটা সরাসরি সম্পর্কিত। আমি জিজ্ঞাসা করেছি কতজনকে পরিচয় পত্র দেওয়া হয়েছে অঞ্জনা ফিশ ফার্মে, Whether every fisherman is being given an identity card? I have asked a specific question. He has said that it is a government firm and that he requires notice for that. Naturally, Sir, since the question relates to the firm, it is only expected that the Minister will be armed and will come with all the data.

**মিঃ স্পিকার ঃ** মিঃ নন্দ, আপনি এই ডিটেলসটা পাঠিয়ে দেবেন উনাকে।

**শ্রী কিরণময় নন্দ ঃ** পাঠিয়ে দেব।

### গ্যাস সিলেণ্ডার সরবরাহ

***৫৭০।** (অনুমোদিত প্রশ্ন নং *৭৭৫) **ডাঃ দীপক চন্দ ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে রান্নার গ্যাস সিলেণ্ডার সরবরাহের পরিমাণ কত; এবং

(খ) গ্যাস সিলেণ্ডারের জন্য কতজন গ্রাহকের আবেদনপত্র বিবেচনার জন্য জমা পড়েছে?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ**

(ক) প্রতি মাসে গড়ে আট লক্ষ তের হাজার দশ সিলিণ্ডার।

(খ) চার লক্ষ আশি হাজার জন।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয় বললেন যে এখনও পর্যন্ত আমাদের যা চাহিদা তার পরিমাণ হচ্ছে চার লক্ষের উপর। এই যে বিরাট সংখ্যক চাহিদা রয়েছে, এবং এটাও আপনি জানেন যখন এই গ্যাস সিলিণ্ডার সরবরাহ করা হয়, তার মধ্যে দুর্নীতি আছে এবং তা রোধ করার জন্য আপনি কি ব্যবস্থা গ্রহণ করছেন? তাছাড়া এই যে চার লক্ষর উপর ওয়েটিং লিস্টে আছে, সেইগুলো যাতে সুষ্ঠুভাবে দিতে পারেন, তার জন্য আপনি কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** গ্যাস সিলিণ্ডার ডিস্ট্রিবিউশনের ব্যাপারটা মূলত কেন্দ্রীয় সরকারের। আমাদের রাজ্যে তিনটি তেল কোম্পানি, যথা ইণ্ডিয়ান অয়েল কর্পোরেশন, হিন্দুস্থান পেট্রোলিয়াম, ভারত পেট্রোলিয়াম মূলত রান্নার গ্যাস সরবরাহ করে। এদের মোট ২১৬টি রান্নার গ্যাসের ডিলার আছে পশ্চিমবাংলায়। এই কর্পোরেশনগুলোর ২১৬টি ডিলার মূলত রান্নার গ্যাস সরবরাহ করে।

[11-50 – 12-00 A.M.]

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** এটা সেন্ট্রাল সাবজেক্ট হলেও স্টেটের মধ্যে যাতে এই নিয়ে দুর্নীতি না হতে পারে বা গ্রাহকরা যাতে গ্যাস সিলেণ্ডার সময় মতো পেতে পারে তার জন্য রাজ্য সরকারেরও কিছু দায়িত্ব আছে বলে আমি মনে করি। এম. পি.-দের যেমন মাসে চারটে করে মেডিক্যাল গ্রাউণ্ডে নতুন গ্যাস সিলেণ্ডারের জন্য রেকমেণ্ড করার সুযোগ আছে, তেমন বিধানসভার সদস্যদেরও মাসে অন্তত দুটো করে করার সুযোগ যাতে কেন্দ্রীয় সরকার দেন তার জন্য কি মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করবেন?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি যে, আমাদের রাজ্যে এখন গ্যাস সিলেণ্ডারের মোট গ্রাহক সংখ্যা ৮,৪৬,৩১৭। আরও ৪ লক্ষ ৮০ হাজার মানুষ গ্রাহক হবার জন্য আবেদন করেছেন। বর্তমানে যে ভাবে বা যে সংখ্যায় নতুন গ্রাহক করা হচ্ছে সেভাবে চললে সবাইকে গ্রাহক করতে বহু বছর লেগে যাবে। সেজন্য রাজ্য সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারকে লিখিত ভাবে জানানো হয়েছে যে, তাঁরা বছরে অন্তত মোট আবেদনের ২৫% মঞ্জুর করেন। এখন পর্যন্ত তাঁদের কাছ থেকে কোনও সাড়া পাই নি। বিধানসভার সদস্যদের বিশেষ ক্ষমতা দেওয়ার বিষয়ে কোনও উদ্যোগ আমাদের পক্ষ থেকে নেওয়া হয় নি। টোটাল ডিমাণ্ডের ২৫% বছরে পূরণ করতে বলা হয়েছে, কিন্তু কোনও সাড়া পাওয়া যায় নি। গ্যাস সিলিণ্ডার ডিস্ট্রিবিউশনের ব্যাপারে ডিলার বা এজেন্ট কেন্দ্রীয় সরকার ঠিক করেন। রাজ্য সরকারের সঙ্গে তাঁরা এ বিষয়ে কোনওরকম পরামর্শ করেন না। যদিও পরামর্শ করার জন্য আমরা বার বার বলেছি।

**শ্রী শিবদাস মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমরা দেখছি এক একটি ডিলারের কাছে প্রচুর সংখ্যক গ্রাহকের ভীড়। অর্থাৎ চাহিদার তুলনায় দোকানের অভাব রয়েছে। এ বিষয়ে ব্যবস্থা গ্রহণের জন্য আপনি কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করেছেন কি?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** রাজ্য সরকারের পক্ষ থেকে এ বিষয়ে আমরা কেন্দ্রীয় সরকারকে বলেছি এবং একথাও বলেছি যে, এ ব্যাপারে রাজ্য সরকারের সঙ্গে পরামর্শ করা হোক।

**শ্রী প্রভাত আচার্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, রাজ্যে মোট ২১৬ জন ডিলার আছে। আমি যত দুর জানি একজন ডিলার ৫০০০ পর্যন্ত সিলিণ্ডার সরবরাহ করার দায়িত্ব পেতে পারে। অথচ আমি মালদায় দেখছি চাহিদা অনুযায়ী ডিলারশিপ অনুমোদন করা হচ্ছে না। এ বিষয়ে কেন্দ্রীয় সরকারকে চিঠি দিয়ে জিজ্ঞাসা করেছিলাম। ওঁরা জবাবে জানিয়েছেন যে, বোর্ড মিটিং-এ ডিলারশিপ ঠিক করা হয়। বোর্ড মিটিং হচ্ছে না, সেজন্য অসুবিধা হচ্ছে। অবশ্য আমরা জানি মন্ত্রিসভা পরিবর্তনের সঙ্গে সঙ্গে বোর্ডের পরিবর্তন ঘটে এবং নতুন বোর্ড গঠিত না হওয়ার জন্য বোধ হয় ঐ অসুবিধা হচ্ছে। এ বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি কি কিছু জানেন?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** আগেই বলেছি, আবার বলছি, ডিলার নিয়োগ করার ব্যাপারটা পুরো কেন্দ্রীয় সরকার করেন। আমি বলেছিলাম, কাকে ডিলার নিয়োগ করবেন তা আপনারা করুন, কিন্তু কোথায় ডিলারশিপ দেওয়া হবে সেই স্থান নির্বাচনের ক্ষেত্রে অন্তত রাজ্য সরকারের সাথে পরামর্শ করুন যাতে করে ডিস্ট্রিবিউশনটা অন্তত ভাল হয়। সেক্ষেত্রে বোর্ডের ব্যাপারটা রাজ্য সরকারের ব্যাপার নয়।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় সদস্য শ্রী কৃষ্ণচন্দ্র হালদারের প্রশ্নের উত্তরে আপনি বললেন কোনও উদ্যোগ আপনি নেননি যাতে করে বিধানসভার সদস্যরা রেকমেণ্ড করলে দেওয়া হয় বিশেষ ক্ষেত্রে। উনি বললেন, ভবিষ্যতে নেওয়ার কোনও উদ্যোগ নেবেন কিনা? কারণ এম. পি.-রা স্পেশ্যাল ক্ষেত্রে রেকমেণ্ড করলে দেওয়া হয়। এইরকম বিধায়কদের ক্ষেত্রেও চাপ আসে। বহু অসুস্থ রোগী কয়লার রান্নায় খেতে পারেন না। এই সব ক্ষেত্রে এম. এল. দের উপর চাপ আসে। সুতরাং আপনি এই ব্যাপারে উদ্যোগ নেবেন কিনা?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** বিশেষ কোটা, বিশেষ প্রয়োজনে আমাদের উপর চাপ আসে। এখনও কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে কোনও কোটা দেননি। সেইজন্য বিধানসভার সব সদস্যদের কোটার কথা ভাবা সম্ভব হয়নি।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি জানেন, সম্প্রতি বাংলাদেশের সঙ্গে আমাদের সম্পর্কের উন্নতি হচ্ছে। মুখ্যমন্ত্রীই বলেছেন তিন বিঘার ব্যাপারে। বাংলাদেশ আমাদের পার্শ্ববর্তী দেশ, এখানে প্রচুর গ্যাস আছে এবং ওরা সেই গ্যাস দিয়ে থাকেন। সেক্ষেত্রে আলিপুরদুয়ারের সাংসদ শ্রী পিযুষ তিরকি বলেছিলেন। গ্যাসের ব্যাপারে কিছু উদ্যোগ আয়োজনের চেষ্টা হচ্ছে। সেখানে আপনি রাজ্যের খাদ্যমন্ত্রী হিসাবে আরও বেশি ডিলারশিপ যাতে পাওয়া যায় বিশেষ করে প্রত্যন্ত জায়গায়, যেখানে অ্যাকিউট ফুয়েল ক্রাইসিস আছে যেমন, আলিপুরদুয়ার এবং উত্তরবঙ্গের অন্যান্য জায়গায় এবং দক্ষিণবঙ্গে, সেইসব ক্ষেত্রে ব্যবস্থা নেওয়ার জন্য টার্গেট অর্থাৎ সময়সীমা ঠিক করেছেন কিনা?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** কেন্দ্রীয় সরকারের কাছে একটা নতুন ডিলারশিপের তালিকা এখনও বিবেচনাধীন রয়েছে। সেটা যাতে সত্বর বিবেচনা করেন সেই বিষয়ে আমি উদ্যোগ গ্রহণ করছি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** আপনি বললেন, কেন্দ্রীয় সরকারের কাছে আমাদের রাজ্যের চাহিদা ২৫ পারসেন্ট রান্নার গ্যাস চেয়েছেন। আমাদের রাজ্যের চাহিদা কত এখন পর্যন্ত এবং কেন্দ্রীয় সরকার কত পরিমাণ দেয়?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** আমাদের রাজ্যে যে তালিকা রয়েছে তাতে বর্তমানে চাহিদা হচ্ছে ৪ লক্ষ ৮০ হাজার। গত বছর আমরা ২৬ হাজার পেয়েছি। আমরা বলেছি, আমাদের যা চাহিদা আছে তার শতকরা ২৫ পারসেন্ট প্রতি বছর দেওয়া হোক।

***597—Held Over**

***608—Held Over**

**Starred Questions**
**(to which written answers were laid on the table)**

**Comparative figures of Agricultural Credit of the State and all-India**

***571.** (Admitted Question No. *231) **Shri Chowdhury Abdul Karim and Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Co-operation Department be pleased to state—

(a) the amount of Agricultural Credit disbursed by the Co-operative Societies in West Bengal compared to the Agricultural Credit disbursed by the Co-operative Societies at all-India level during;

(i) 1987-88;
(ii) 1988-89;
(iii) 1989-90; and
(iv) 1990-91 ?

**Minister-in-charge of the Co-operation Department :**

(a) agricultural Credit consists of Production Credit and Investment Credit. Figures relating to Production Credit (Short Term) are as follows :

| | Year | Amount Invested in Production Credit (S.T.) | |
|---|---|---|---|
| | | West Bengal (Rs. in crores) | All India |
| (i) | 1987-88 | Rs. 63.12 | Rs. 3,319.55 |
| (ii) | 1988-89 | Rs. 82.80 | Rs. 3,832.88 |
| (iii) | 1989-90 & | Rs. 63.03 | Rs. 4,185.00 |
| (iv) | 1990-91 | Rs. 54.60 | Rs. 2,176.07 |

Figures relating to investment credit (Long Term) are as follows :

| Year | | Amount Invested. | |
|---|---|---|---|
| | | West Bengal | All India |
| | | (Rs. in crores) | |
| (i) | 1987-88 | Rs. 11.74 | Rs. 649.84 |
| (ii) | 1988-89 | Rs. 13.84 | Rs. 718.77 |
| (iii) | 1989-90 | Rs. 13.20 | Rs. 719.06 |
| (iv) | 1990-91 | Rs. 14.07 | Rs. 751.80 |

**রাজ্য ব্লকভিত্তিক যুবকল্যাণ অফিশ**

***৫৭২।** (অনুমোদিত প্রশ্ন নং *৯০০) **শ্রী শীশ মহম্মদ ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সমগ্র পশ্চিমবঙ্গে ব্লকভিত্তিক মোট কতগুলি যুবকল্যাণ অফিশ আছে;

(খ) যুব কল্যাণ অফিশ থেকে যুবকদের কল্যাণার্থে কি কি কাজ করা হয়; এবং

(গ) যুব কল্যাণ অফিশগুলি ব্লক অফিসের সঙ্গে যুক্ত কি না?

**ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩৩৫টি ব্লক যুব অফিশ এবং ৪০টি মিউনিসিপাল যুব অফিশ আছে। নিম্নোক্ত ৬টি ব্লকে যুব অফিশ নেই।

১। পটাশপুর—২, (২) ব্যারাকপুর—২

৩। করিমপুর—২, (৪) খেজুরী—২

৫। গোঘাট—২, (৬) তুফানগঞ্জ—২

(খ) এই বিভাগ থেকে নিম্নলিখিত কর্মসূচিগুলি রূপায়িত হয়—

১। বৈজ্ঞানিক সচেতনতা সৃষ্টি করা

২। গ্রামীণ ক্রীড়ার উন্নতি

৩। ব্লক তথ্য কেন্দ্র পরিচালনা

৪। শিক্ষামূলক ভ্রমণ ব্যবস্থা

৫। বৃত্তিমূলক শিক্ষা ব্যবস্থা

৬। ক্রীড়া প্রশিক্ষণ ব্যবস্থা

৭। যুব উৎসব

(গ) না।

### শ্রীরামপুর টি. বি. হাসপাতাল

***৫৭৩।** (অনুমোদিত প্রশ্ন নং ***১১০৩**) **শ্রী অরুণ গোস্বামী ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) শ্রীরামপুর টি. বি. হাসপাতালে কোনও অ্যাডভাইসারি বোর্ড ভিজিটিং কমিটি আছে কি না; এবং

(খ) থাকলে, উক্ত কমিটির সদস্যদের নাম কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) ভিজিটিং কমিটির সদস্যগণ যথাক্রমে ঃ—

(১) শ্রী শান্তিরঞ্জন দে,

(২) শ্রী গৌরী ভট্টাচার্য,

(৩) শ্রী বিশ্বজিৎ চ্যাটার্জি,

(৪) মহকুমা শাসক, শ্রীরামপুর,

(৫) মুখ্য স্বাস্থ্যাধিকারিক, হুগলি,

(৬) অ্যাডমিনিস্ট্রেটর। সুপারিনটেন্ডেন্ট,
শ্রীরামপুর ও গৌরহাটি টি. বি. হাসপাতাল।

(৭) সহ মুখ্য স্বাস্থ্যাধিকারিক, শ্রীরামপুর,

(৮) নির্বাহী বাস্তুকার, (একজিকিউটিভ ইঞ্জিনিয়ার)
পি. ডব্লু. ডি. হুগলি শাখা।

(৯) সহ বাস্তুকার (অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার)
পি. ডব্লু. ডি. শ্রীরামপুর মহকুমা।

(১০) সহ বাস্তুকার (অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার)
চুঁচুড়া বৈদ্যুতিক শাখা, পি. ডব্লু. ডি.

(১১) চেয়ারম্যান, শ্রীরামপুর পুরসভা।

## রাজ্যে নূতন পর্যটন কেন্দ্র

***৫৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৯৭) শ্রী সুশান্ত ঘোষ ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯১-৯২ আর্থিক বৎসরের ৩১শে জানুয়ারি '৯২ পর্যন্ত রাজ্যে নূতন পর্যটন কেন্দ্র গড়ে তোলার জন্য কোথায় কোথায় কত টাকা খরচ করা হয়েছে?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১। ১৯৯১-৯২ আর্থিক বৎসরের ৩১শে জানুয়ারি '৯২ পর্যন্ত রাজ্যে নতুন পর্যটন কেন্দ্র গড়ে তোলার জন্য নিম্নলিখিত রূপ টাকা মঞ্জুর করা হয়েছে।

| | | **(লক্ষ টাকায়)** |
|---|---|---|
| দিঘাতে ২য় ট্যুরিস্ট লজ | — | ৫.০০ |
| অযোধ্যাতে ট্যুরিস্ট কটেজ | — | ২.০০ |
| গাদিয়াড়াতে শয্যা সংখ্যা সম্প্রসারণ | — | ১.৬৬ |
| সুন্দরবনে পর্যটন ব্যবস্থার উন্নয়ন | — | ১৫.৬০ |

এই টাকা খরচ করা হয়েছে বা হচ্ছে।

২। এ ছাড়া কেন্দ্রীয় সরকার সরাসরি নিম্নলিখিত রূপ টাকা মঞ্জুর করেছেন।

| | | |
|---|---|---|
| দুর্গাপুরে ফ্যাসিলিটিজ নির্মাণ | — | ১৫.০০ |
| গাদিয়াড়াতে শয্যা সংখ্যা সম্প্রসারণ | — | ৫.০০ |
| সাগরে ট্যুরিস্ট লজ নির্মাণ | — | ১০.০০ |
| জোড়াসাঁকোতে ধ্বনি ও আলোর প্রদর্শনী | — | ৪.০০ |

এই টাকাও খরচ করা হয়েছে বা হচ্ছে।

পিয়ালীতে ট্যুরিস্ট লজ নির্মাণের জন্যও কেন্দ্রীয় সরকার বর্তমান বৎসরে ১০ লক্ষ টাকা খরচ করছেন।

## চালের মূল্য বৃদ্ধি রোধে ব্যবস্থা

***৫৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৩২) শ্রী অজয় দে ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত ১৯৭৭ সালে নদীয়া জেলাতে কেজি প্রতি চালের দাম কত ছিল;

(খ) বর্তমানে এই দাম কত; এবং

(গ) মূল্য বৃদ্ধি রোধ করার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উক্ত সময়ে নদীয়া জেলায় খোলাবাজারে চালের দাম ছিল সর্বনিম্ন ২ টাকা প্রতি কেজি এবং সর্বোচ্চ ২.৫০ প্রতি কেজি।

(খ) বর্তমানে উক্ত জেলায় ঐ দাম সর্বনিম্ন ৫.৫০ প্রতি কেজি এবং সর্বোচ্চ ৮ টাকা প্রতি কেজি।

(গ) মূল্যবৃদ্ধি রোধ করার জন্য রাজ্য সরকার কালোবাজারিদের উপর কড়া নজর রাখছে এবং কাস্টমস, সীমান্তরক্ষীবাহিনী এবং ডি. ই. বি-দের উপর বাংলাদেশ সীমান্তের উপর কড়া নজরদারি রাখবার জন্য বলা হয়েছে। খাদ্য ও সরবরাহ বিভাগের পরিদর্শক শ্রেণীও বিশেষভাবে ঐ বিষয়ে দৃষ্টি রাখছেন। অনুমোদিত এবং বে-আইনি চাল এবং ধানের ব্যবসা চালানোর জন্য চালের পাইকারদের ওপর অত্যাবশ্যকীয় পণ্য আইনানুযায়ী আইনানুগ ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে। গণবন্টন ব্যবস্থাকে আরও জোরদার করার প্রচেষ্টা চলছে।

## সিংহির বাগান থেকে রসুল্লাপুর পর্যন্ত রাস্তা মেরামত

*৫৭৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৬৮) **শ্রী সুভাষ বসু ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলার চাকদহ ব্লকে সিংহির বাগান থেকে রসুল্লাপুর পর্যন্ত রাস্তাটিকে মেরামত করার কোনও পরিকল্পনা আছে কি না; এবং

(খ) থাকলে, উক্ত কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) প্রয়োজনীয় আর্থিক সংস্থানের উপর নির্ভর করছে।

## Debt relief to farmers

*577. (Admitted Question No. *250) **Shri Quazi Abdul Gaffar and Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Co-operation Department be pleased to refer to the Agricultural and Rural Debt Relief Scheme 1990 formulated by the Government of India for provid

ing debt relief to farmers, landless cultivators, artisans and weavers and state—

(a) the steps taken by the Co-operative Banks including Land Development Banks in West Bengal to provide such debt relief; and

(b) to what extent the burden of this debt relief was borne by the Centre and the State Government ?

**Minister-in-Charge of the Co-operation Department :**

(a) The debt relief was of two types—one for chronic overdue aging more than three years and the other for the overdue as a result of two bad crop years after the loan was taken after 1.4.86.

The Coop. Banks including Land Development Banks in terms of the order of the State Govt. declaring the A.R.D.R. scheme, 1990 arranged for assessment of actual amount of these two types of eligible loans that could be waived under the A.R.D.R. Scheme.

Banks' Supervisors along with local Inspectors of Co-operative societies and the Chairman of the concerned PACS made case by case study and assisted the admissible claims. The calims sheet then was placed before the Block Level Committee for scrutiny and approval.

The approved claims were submitted to the Co-op. Directorate for onward submission to the Govt. Total claims on this account was Rs. 144.37 crores as on 2.10.89.

NABARD. in three instalments sanctioned a total amount of 90.54 crores of which Rs. 72.54 crores was for PACA and Rs. 18.00 crores for L.D.B.'s. The NABARD is still to sanction and release Rs. 53.83 (Crores)/-. The amount so received by the PACS and PLDB's had been adjusted against the overdue loan and interest upto a maximum of Rs. 10,000/- per individual defaulter loanee.

(b) 50 p.c. of the total Debt Relief has been sanctioned by the Govt. of India through NABARD as total grant and the rest 50% was sanctioned by NABARD to State Govt. as an advance to be repayable in 3 equal instalment along with interest @ 10%

**ব্লক যুব কেন্দ্রের পরিচালনায় ক্রীড়া ও সাংস্কৃতিক অনুষ্ঠান**

*৫৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৩২) **শ্রী কালীপ্রসাদ বিশ্বাস ঃ** ক্রীড়া ও যুব কল্যাণ (যুবকল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে ব্লক যুব কেন্দ্রের পরিচালনায় ক্রীড়া ও সাংস্কৃতিক বিষয়ের অনুষ্ঠানগুলি প্রায় বন্ধ হয়ে গেছে; এবং

(খ) সত্যি হলে, ঐ অনুষ্ঠান চালানোর বিষয়ে রাজ্য সরকার কিছু ভাবছেন কি না?

**ক্রীড়া ও যুবকল্যাণ (যুবকল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিগত বৎসরগুলির মতো এ বৎসরে খেলার মাঠ উন্নয়ন, ক্রীড়া ও জিমনাস্টিকের নানা সরঞ্জাম সরবরাহ ক্রীড়া প্রশিক্ষণ এবং নানা সাংস্কৃতিক অনুষ্ঠান করার জন্য বিশেষ গুরুত্ব দেওয়া হয়। কিন্তু সরকার কর্তৃক ব্যয়-সংকোচন ব্যবস্থা আরোপিত হওয়ায়, এ বৎসর উক্ত পরিকল্পনা খাতে প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করা এখনও পর্যন্ত সম্ভব হয় নাই।

(খ) আগামী অর্থনৈতিক বৎসরে এইসব পরিকল্পনাগুলি রূপায়ণের জন্য ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**গোবরডাঙ্গায় পর্যটক আবাস**

*৫৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪৬৩) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, উত্তর ২৪-পরগনা জেলার গোবরডাঙ্গায় যমুনা নদীর তীরে পর্যটক আবাস নির্মাণের পরিকল্পনা সরকারের আছে; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**পর্যটক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, ইহা সত্য নহে।

(খ) প্রশ্ন ওঠে না।

**কামারপুকুর প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র**

*৫৮০। (অনুমোদিত প্রশ্ন নং *১১৫৭) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গোঘাটের কামারপুকুর প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রটিকে গ্রামীণ হাসপাতালে রূপান্তরিত করার

কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কতদিনে উক্ত পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সরকারের কাছে এই ধরনের কোনও প্রস্তাব নেই।

(খ) প্রশ্নই ওঠে না।

**রাজ্যের রাস্তা তৈরি ও মেরামতের জন্য একটি আর্থিক সংস্থার নিকট ঋণ গ্রহণ**

***৫৮১।** (অনুমোদিত প্রশ্ন নং ***৮৭৩**) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের প্রধান প্রধান রাস্তা মেরামত এবং নতুন রাস্তা তৈরির জন্য রাজ্য সরকার বোম্বাইয়ের একটি আর্থিক সংস্থার কাছ থেকে ঋণ গ্রহণ করার সিদ্ধান্ত নিয়েছেন; এবং

(খ) সত্যি হলে, এই উদ্দেশ্যে সরকার কত টাকা ঋণ নিচ্ছেন এবং তার জন্য কি হারে সুদ দিতে হবে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যের সকল প্রধান রাস্তা মেরামতি এবং নূতন রাস্তা তৈরির জন্য এ ধরনের কোনও প্রস্তাব নেই। তবে কয়েকটি গুরুত্বপূর্ণ সড়ক ও সেতু প্রকল্প চিহ্নিত করে তা দৃঢ়ীকরণ, সম্প্রসারণ ও নির্মাণের জন্য একটি আর্থিক সংস্থা থেকে ঋণ গ্রহণের প্রস্তাব সরকারের বিবেচনাধীন রয়েছে।

(খ) এ সম্পর্কে এখনও কোনও সিদ্ধান্ত নেওয়া হয় নি।

**রেশন কার্ড দেওয়ার নিয়ম**

***৫৮২।** (অনুমোদিত প্রশ্ন নং ***১৭৩৭**) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রেশন কার্ড দেওয়ার ক্ষেত্রে কি কি নিয়ম বর্তমানে চালু আছে?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বিধিবদ্ধ রেশন এলাকায় স্থানীয় রেশনিং অফিশারের নিকট নির্দিষ্ট ফর্মে আবেদন করিলে উপযুক্ত তদন্ত করার পর দরখাস্তকারী যদি (১) ভারতীয় নাগরিক হন, (২) কোথাও রেশন কার্ড না থাকে এবং (৩) দরখাস্তকারী ঐ এলাকার বাসিন্দা হন তাহাকে রেশন কার্ড দেওয়া হয়। শিশুর ক্ষেত্রে মা-বাবার রেশন কার্ড থাকলে শিশু

জন্মেছে এটা জানার পর রেশন কার্ড দেওয়া হয়। সংশোধিত রেশন এলাকায় জন্ম সার্টিফিকেট না থাকিলেও তৎপরিবর্তে গ্রামপঞ্চায়েত প্রধান, স্থানীয় স্বায়ত্ত-শাসন বিভাগের ভারপ্রাপ্ত প্রতিনিধি কিংবা স্কুল কর্তৃপক্ষের সার্টিফিকেটও শিশুর জন্মের প্রমাণ হিসাবে গ্রহণ করা হয়। পঞ্চায়েত এলাকায় স্থানীয় খাদ্যও সরবরাহ নিকট সাদা কাগজে আবেদন করিলে একই নিয়মের ভিত্তিতে রেশন কার্ড দেওয়া হয়।

**নুরপুর-ফলতা এলাকায় পর্যটন কেন্দ্র**

***৫৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *৬৭৩) শ্রী আব্দুল মান্নান ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, দক্ষিণ ২৪-পরগনা জেলার 'নুরপুর-ফলতা' এলাকায় একটি পর্যটন কেন্দ্র গঠনের ব্যবস্থা নেওয়া হয়েছে; এবং

(খ) সত্যি হলে উক্ত পর্যটন কেন্দ্রটি সম্পূর্ণ করতে রাজ্য সরকারের কত টাকা ব্যয় হবে?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, ইহা সত্য নহে।

(খ) প্রশ্ন ওঠে না।

**কৃষিঋণ মুকুব**

***৫৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *২) শ্রী দিলীপ মজুমদার ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কেন্দ্রীয় সরকারের কৃষিঋণ মুকুবের কর্মসূচি (জানুয়ারি, ১৯৯২ পর্যন্ত) রাজ্যে মোট কত টাকা কৃষিঋণ মুকুব হয়েছে; এবং

(খ) ঐ ঋণ মুকুবের মধ্যে কেন্দ্র থেকে কত টাকা পাওয়া গেছে?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উক্ত সময়ের মধ্যে সর্বসাকুল্যে সমবায় ব্যাঙ্কের মাধ্যমে ৯০ কোটি ৫৪ লক্ষ টাকা ঋণ মুকুব হয়েছে। তার মধ্যে স্বল্পমেয়াদী ঋণের ক্ষেত্রে ৭২ কোটি ৫৪ লক্ষ টাকা এবং দীর্ঘমেয়াদী ঋণের ক্ষেত্রে ১৮ কোটি টাকা মুকুব করা হয়েছে।

(খ) মুকুব করা ঋণের মধ্যে ৪৫ কোটি ২৭ লক্ষ টাকা কেন্দ্রীয় সরকার থেকে পাওয়া গেছে।

**অষ্টম যোজনাতে সুসংহত জন্ম নিয়ন্ত্রণ**

***৫৮৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৩২৬) ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্বাস্থ্য ও পরিবার

কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) অষ্টম যোজনাতে সুসংহত জন্ম নিয়ন্ত্রণ ব্যাপারে রাজ্য সরকার কি কি পরিকল্পনা গ্রহণ করেছেন;

(খ) ১৯৯০-৯১ ও ১৯৯১-৯২ সালের আর্থিক বছরগুলিতে জানুয়ারি ১৯৯২ পর্যন্ত জন্ম নিয়ন্ত্রণ ব্যাপারে রাজ্য সরকার (১) কত অর্থ ব্যয় করেছেন, (২) কতজনকে জন্ম নিয়ন্ত্রণের আওতার মধ্যে আনতে পেরেছেন; এবং

(গ) রাজ্য সরকার জন্ম নিয়ন্ত্রণে ১৯৯২ সালের জানুয়ারি পর্যন্ত কিরূপ সাফল্য লাভ করেছেন?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এই পরিকল্পনাটি মূলত একটি ইউনিয়ন গভর্নমেন্টের পরিকল্পনা। তাদের নির্ধারিত রূপ রেখার মধ্যেই কাজ করতে হয়। তবে রাজ্য সরকার অষ্টম যোজনাতে সুসংহত জন্ম নিয়ন্ত্রণ কর্মসূচির সফল রূপায়ণের জন্য প্রচলিত ব্যবস্থার সঙ্গে নিম্নে বর্ণিত কিছু বাড়তি উদ্যোগ গ্রহণ করার পরিকল্পনা করছে, যেমন ঃ

(১) সমস্ত রকম গণমাধ্যমকে ও দৃশ্য শ্রাব্য পদ্ধতিকে পরিবার কল্যাণ কর্মসূচির প্রচারের কাজে লাগানো এবং গ্রামীণ সংস্কৃতির সঙ্গে সঙ্গতি রেখে যাত্রা, কবিগান, লোকগীতি ইত্যাদি সাংস্কৃতিক অনুষ্ঠানের মাধ্যমকেও সম্ভবমতো ব্যবহার করা।

(২) যোগ্য দম্পতির লিখিত তালিকা প্রস্তুত করুন, স্বাস্থ্যকর্মীরা যাতে নিজ নিজ এলাকার প্রতিটি দম্পতির কাছে গিয়ে মাতৃমঙ্গল ও শিশুকল্যাণ সম্পর্কে ওয়াকিবহাল করে সেই বিষয়ে গুরুত্ব আরোপ করা। এই কাজে স্বাস্থ্যকর্মীদের সাথে সাথে স্বেচ্ছা স্বাস্থ্যকর্মী এবং শিক্ষণপ্রাপ্ত দাইদের সাহায্য নেওয়ার চেষ্টা করা হচ্ছে।

(৩) ত্রিস্তর পঞ্চায়েত ব্যবস্থাকে এই কর্মসূচি রূপায়ণের ব্যাপারে পুরোপুরি যুক্ত করা। সর্বস্তরের জনপ্রতিনিধিদের পরিকল্পনা রূপায়ণের ব্যাপারে অধিকতর সক্রিয়ভাবে অংশ গ্রহণ। সরকারি প্রচেষ্টার সাথে সাথে বিভিন্ন স্বেচ্ছাসেবী সংস্থা, স্বশাসিত সংস্থা, বিভিন্ন পেশায় নিযুক্ত ব্যক্তিদের সংগঠন, ট্রেড ইউনিয়ন, চা বাগান কর্তৃপক্ষ প্রভৃতিকে এই কর্মসূচি রূপায়ণের সঙ্গে যুক্ত করা।

(৪) জাতীয় সাক্ষরতা কর্মসূচির সঙ্গে পরিবার পরিকল্পনা মা ও শিশুর স্বাস্থ্য সেবার শিক্ষাকে সম্পূর্ণভাবে যুক্ত করা।

(৫) এই কর্মসূচির সঙ্গে রাজ্য সরকারের অন্যান্য বিভাগ যথা ঃ শিক্ষা, তথ্য ও সংস্কৃতি, সমবায়, সমাজ কল্যাণ প্রভৃতি দপ্তরকে সক্রিয়ভাবে যুক্ত করা। সুসংহত শিশু বিকাশ প্রকল্পের সঙ্গে পরিবার কল্যাণ কর্মসূচিকে যুক্ত করা হচ্ছে।

(৬) জন্ম নিয়ন্ত্রণের এবং মা ও শিশুর স্বাস্থ্য সেবার সুযোগ সুবিধাগুলো রাজ্যের সমস্ত

হাসপাতাল, স্বাস্থ্যকেন্দ্র ও উপকেন্দ্র হতে পাওয়া যায়। অষ্টম যোজনায় এই ধরনের কেন্দ্রের সংখ্যা আরও বাড়ানোর কথা ভাবা হচ্ছে যাতে যতদূর সম্ভব জনসাধারণের ঘরের কাছে সুযোগ সুবিধাগুলি পৌঁছে দেওয়া যায়।

(৭) চিকিৎসক ও অন্যান্য কর্মীদের উপযুক্ত প্রশিক্ষণের উপর আরও জোর দেওয়া হবে।

(৮) জেলা সভাধিপতি ও জেলা শাসক প্রত্যেক মাসে এই কর্মসূচির মূল্যায়ন করছেন। উপকেন্দ্র থেকে জেলাস্তর পর্যন্ত সরকারি আধিকারিক পঞ্চায়েত সদস্য ও জনপ্রতিনিধিদের নিয়ে কয়েকটি কমিটি গঠন করা হয়েছে এই কমিটিগুলি পরিবার কল্যাণ ও জনস্বাস্থ্য কর্মসূচির কাজ সঠিকভাবে রূপায়ণের জন্য পরামর্শ দেবেন।

(খ) (১) ১৯৯০-৯১ ও ১৯৯১-৯২ সালের আর্থিক বছরগুলিতে জানুয়ারি ১৯৯২ সালের আর্থিক বছরগুলিতে জানুয়ারি ১৯৯২ পর্যন্ত সুসংহত পরিবার কল্যাণ পরিকল্পনা রূপায়ণে মোট খরচ হয়েছে ঃ

১৯৯০-৯১ ৩০৮১.৫১ লক্ষ টাকা।

১৯৯১-৯২ ২৬৮১.৭১ লক্ষ টাকা

এর মধ্যে কেবলমাত্র জন্ম নিয়ন্ত্রণ পদ্ধতিগুলির রূপায়ণের জন্য ব্যয় হয়েছে ঃ

১৯৯০-৯১ ৫৯১.৮২ লক্ষ টাকা

১৯৯১-৯২ ৪৮৪.২৫ লক্ষ টাকা

(জানুয়ারি ১৯৯২ পর্যন্ত)

(২) ১৯৯০-৯১ সালে ৮৮৭৫০৯ জনকে এবং ১৯৯১-৯২ সালে ৭৫৪০২৪ জনকে বিভিন্ন জন্ম নিয়ন্ত্রণ পদ্ধতির আওতায় আনা গেছে।

(গ) সপ্তম যোজনার প্রারম্ভে জন্মহার ছিল প্রতি হাজারে ২৯.৪ বর্তমানে জন্ম নিয়ন্ত্রণ সফল রূপায়ণের জন্য জন্মহার কমে দাঁড়িয়েছে প্রতি হাজারে ২৭.৩ জন।

### বাগদা এলাকায় পাকা রাস্তা

*৫৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৫১১) শ্রী কমলাক্ষ্মী বিশ্বাস ঃ পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তর ২৪-পরগনা জেলার বাগদা এলাকায় নির্মীয়মাণ পাকা রাস্তার সংখ্যা কটি;

(খ) উক্ত নির্মীয়মান রাস্তাগুলির মধ্যে কত কিলোমিটার রাস্তা পাকা করার কাজ বাকি আছে (পৃথক পৃথক ভাবে); এবং

(গ) উক্ত কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) একটি। (পাটশিমুলিয়া—বোয়ালদা রাস্তা)

(খ) .৫ (অর্ধ) কিলোমিটার। (উক্ত রাস্তার উপর নির্মিত একটি সেতুর অভিমুখী রাস্তায়)

(গ) ১৯৯২-৯৩ আর্থিক বছরে শেষ হবে বলে আশা করা যায়।

**Proposal to encourage private investment in Tourism sector**

***587.** (Admitted Question No. ***1060) Shri Sailaja Kumar Das and Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Tourism Department be pleased to state—

(a) whether there is any proposal to encourage Private Sector Investment in Tourism Sector in West Bengal;

(b) if so,—

(i) the brief outlines of the proposal; and

(ii) the incentive proposed to be given to Private entrepreneurs by the State Government ?

**Minister-in-Charge of the Tourism Department :**

(a) yes.

(b) (i) & (ii) At present hotels are treated as industrial Unit under the State Scheme of Incentives for Cottage & Small Scale Industries, 1989 and also the West Bengal Incentives Scheme, 1989. All other tourism related activities such as travel agencies, tour operating agencies, tourist transport, adventure sports, wild life tourism, water sports, amusement park, convention and seminar units cultural facilities for tourists do not come within the purview of the incentive schemes of the State Government. A proposal for extending the Incentives now available to hotel units under the above scheme to other segments of tourism industry is now under active consideration of the State Government. The State Government is also considering a proposal to allow additional concessions for hotels and other segments of tourism industry :

(i) allocation of Govt. land at concessional rates;

(ii) concession in water charges;

(iii) incentives for traning local man power;

(iv) exemption from building tax. A proposal for relaxation of the provisions of luxury tax for hotels is also under consideration of the State Government.

### পুরুলিয়া জেলায় কেরোসিন তেল সরবরাহ

***৫৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৬৫) শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে পুরুলিয়া জেলায় সর্বমোট কেরোসিন হোলসেল ডিলারের সংখ্যা কত;

(খ) উক্ত ডিলারদের কি পরিমাণ মাসিক কেরোসিন তেল দেওয়া হয়ে থাকে;

(গ) পুরুলিয়া জেলার কেরোসিন তেলের পরিমাণ বাড়ানোর কোনও পরিকল্পনা আছে কি না; এবং

(ঘ) থাকলে, কবে নাগাদ ও কত পরিমাণ তেল বাড়ানো হবে বলে আশা করা যায়?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হোলসেল ডিলার বলা হয় না। বলা হয় এজেন্ট। ১২ (বারো) জন এজেন্ট আছে।

(খ) গত তিনমাসে পুরুলিয়া জেলায় এজেন্টদের কেরোসিন তেলের বরাদ্দের পরিমাণ নিম্নরূপ ঃ

| | | |
|---|---|---|
| জানুয়ারি ৯২ | — | ২২৪০ কিলোলিটার |
| ফেব্রুয়ারি ৯২ | — | ২২২০ কিলোলিটার |
| মার্চ ৯২ | — | ২২২০ কিলোলিটার |

(গ) ও (ঘ) কেরোসিন তেলের জেলাভিত্তিক বরাদ্দ কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাওয়া রাজ্যের বরাদ্দের উপর নির্ভরশীল। কেন্দ্রীয় সরকার বরাদ্দের পরিমাণ বাড়ালে রাজ্য সরকার বিষয়টি বিবেচনা করবেন।

### লেবার কো-অপারেটিভের সংখ্যা

***৫৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৮৬) শ্রী অমিয় পাত্র ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে মোট কতগুলি 'লেবার কো-অপারেটিভ' আছে;

(খ) এটা কি সত্যি যে, সমবায় সংস্থাগুলির অধিকাংশই কাগুজে সমিতি?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১ হাজার ২৯৪ টি;

(খ) ইহা সত্য নয়।

### Expenditure for the Guest House at New Delhi

***590.** (Admitted Question No. ***1761) Shri Sadhan Pande :** Will the Minister-in-Charge of the Public Works Department be pleased to State—

(a) the expenditure incurred by the State Government during the last three years in connection with the house located at 2, Circular Road at New Delhi;

(b) the number of days on which this house was occupied by V.I.Ps. during the period mentioned above; and

(c) the steps, if any, taken/proposed to be taken to cut down expenditure in connection with the above house ?

**Minister-in-Charge of the Public Works Department :**

(a) Rs. 2,78,21,002=35 (Rupees Two Crores seventy eight lakhs twenty one thousand two and thirty five paise) Viz. The following break-up

| | | |
|---|---|---|
| 1. Payment of rent | — | Rs. 10,825/- |
| 2. Payment of purchase value. | — | Rs. 2,70,00,000/- |
| 3. Maintenance cost including payment of staff. | — | Rs. 8,10,177=35 |

(b) The bunglow remains Booked for residential accommodation of the V.I.Ps like the Governor, Chief Minister and others during their visit to New Delhi.

(c) No.

### পুরুলিয়া জেলার হাসপাতালগুলিতে ডাক্তারের শূন্য পদ

***৫৯১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪৭৭) **শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

পুরুলিয়া জেলার সদর হাসপাতালসহ গ্রামীণ হাসপাতালগুলিতে কতগুলি ডাক্তারের

পদ শূন্য আছে (হাসপাতাল-ওয়ারী হিসাব)?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

হাসপাতালগুলিতে মোট ২৫টি ডাক্তারের পদ শূন্য আছে।

**হাসপাতালওয়ারী হিসাব ঃ**

| | | |
|---|---|---|
| ব্লক প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র | — | ৪ টি |
| প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র | — | ১৫ টি |
| গ্রামীণ হাসপাতাল | — | ২ টি |
| সদর হাসপাতাল | — | ৪ টি |
| | মোট | ২৫ টি |

**ব্লক স্বাস্থ্য কেন্দ্রগুলির নাম ও শূন্য পদের সংখ্যা ঃ**

| | | |
|---|---|---|
| ১। কাঁটারাঙ্গনী | — | ১ টি |
| ২। বাড়ী | — | ১ টি |
| ৩। পুন্‌চা | — | ১ টি |
| ৪। কল্লোলী | — | ১ টি |
| | | ৪ টি |

**গ্রামীণ হাসপাতাল ঃ**

| | | |
|---|---|---|
| ১। মানবাজার গ্রামীণ হাসপাতাল | — | ২ টি |

**প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র ঃ**

| | | |
|---|---|---|
| ১। দীঘি | — | ১ টি |
| ২। নেক্রা | — | ১ টি |
| ৩। তুনতুরি | — | ১ টি |
| ২। লাটাপাড়া | — | ১ টি |
| ৫। ভামুড়িয়া | — | ১ টি |
| ৬। বড়তড়িয়া | — | ১ টি |
| ৭। অসুরবাঁধ | — | ১ টি |
| ৮। পিচাশী | — | ১ টি |
| ৯। বেলাকুড়ি | — | ১ টি |
| ১১। দাড়িকুড়ি | — | ১ টি |
| ১২। সিন্দ্রি | — | ১ টি |

| | | |
|---|---|---|
| ১৩। চাটুমাদার | — | ১ টি |
| ১৪। কেরোয়া | — | ১ টি |
| ১৫। বাবুদের গ্রাম | — | ১ টি |
| | মোট | ১৫ টি |
| সদর হাসপাতাল | — | ৪ টি |

**উত্তর উদয়নারায়ণপুর হিমঘর লিমিটেড**

***৫৯২। (অনুমোদিত প্রশ্ন নং *১০২৪) শ্রী প্রবোধ পুরকাইত এবং শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তর উদয়নারায়ণপুর হিমঘর লিমিটেডের পরিচালন কর্তৃপক্ষের বিরুদ্ধে আনীত হিসাবপত্রে ত্রুটি বিচ্যুতির অভিযোগ সম্পর্কে সরকার অবহিত আছেন কি না;

(খ) অবহিত থাকলে, সরকার ঐ ব্যাপারে কি ব্যবস্থা নিয়েছেন; এবং

(গ) 'খ' প্রশ্নের উত্তর না হলে, কারণ কি?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ঐ নামে কোনও হিমঘর নেই তবে সমবায় ক্ষেত্রে উদয়নারায়ণপুর সমবায় হিমঘর সমিতি আছে এবং তার অধীনে ৪০০০ মেট্রিক টন ধারণ ক্ষমতা বিশিষ্ট একটি হিমঘর আছে। এই হিমঘর পরিচালনার ক্ষেত্রে হিসাব পত্রে ত্রুটি বিচ্যুতির অভিযোগ সম্পর্কে সরকার অবহিত আছে।

(খ) এই ব্যাপারে আইনানুগ অনুসন্ধান করার কাজের জন্য এবং সমিতিটি যাতে সঠিকভাবে পরিচালিত হয় তার জন্য হাওড়ার সহ-নিবন্ধক সমিতিকে নির্দ্দেশ দেন। সমিতির পরিচালক সমিতিকে এরপর সমস্ত ত্রুটি বিচ্যুতির কারণ এবং এগুলি দূর করার জন্যও সহ নিবন্ধক পত্রাদি লেখেন। কিন্তু পরিচালকমণ্ডলী এই ব্যাপারে উদাসীন থাকেন। পরে অতিরিক্ত নিবন্ধক মহাশয় নিজে ৩/৪/৯১ তারিখে ঐ সমিতি পরিদর্শনে যান এবং সমিতির উন্নতিকল্পে কিছু পরামর্শ দেন। পরিচালক সমিতি তাঁদের বিভিন্ন সভায় অতিরিক্ত নিবন্ধকের মন্তব্যাদি আলোচনা করেন কিন্তু এখনও লক্ষ্যণীয় উন্নতিবিধানকল্পে কোনও পদক্ষেপ নেন নি। সরকার বিষয়টি নিয়ে বিবেচনা করছেন।

(গ) এ প্রসঙ্গ ওঠে না।

**রাজ্যের পর্যটক**

***৫৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *১০৯৮) শ্রী মনোহর তিরকি ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে পর্যটক সংখ্যা ক্রমশই কমতে শুরু করেছে;

(খ) সত্যি হলে, পর্যটকদের আকর্ষণ করার জন্য এ রাজ্যে দ্রষ্টব্য জায়গাগুলির উন্নয়নে কোনও কর্মসূচি নেওয়া হয়েছে কি; এবং

(গ) হয়ে থাকলে, কি কি?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, ইহা সত্য নহে।

(খ) ও (গ) প্রশ্ন ওঠে না। কিন্তু পর্যটক সংখ্যা আরও বৃদ্ধির জন্য রাজ্য বাজেট থেকেও কেন্দ্রীয় সহায়তায় উন্নয়নের নানা কর্মসূচি নেওয়া হয়েছে। যথা, গাদিয়াড়াতে শয্যাসংখ্যা সম্প্রসারনের কাজ ও দুর্গাপুরে ওয়েসাইড ফ্যাসিলিটিজ নির্মাণ প্রায় সম্পূর্ণ। অযোধ্যায় ৫ টি ট্যুরিস্ট কটেজ নির্মিত হয়েছে। সুন্দরবন পর্যটকদের যাতায়াতের জন্য আরও দুটি লঞ্চ নির্মাণ, পিয়ালী, কৈখালি ও সাগরে একটি করে ট্যুরিস্ট লজ নির্মাণ পিয়ালীতে তাঁবু প্রকল্প, মেচেদা, কৃষ্ণনগর ও বাগডোগরায় ওয়েসাইড ফ্যাসিলিটিজ ও ট্রানসিট সেন্টার নির্মাণ, কুচবিহারে একটি যাত্রী নিবাস নির্মান, জোড়াসাঁকোয় ধ্বনি ও আলোর প্রদর্শনীর আয়োজন, অ্যাডভেঞ্চার স্পোর্টস উন্নয়ন, ইত্যাদি মঞ্জুর হয়েছে ও এর অনেকগুলিতে কাজ আরম্ভ হয়েছে। দিঘা ও শান্তিনিকেতনে ২য় ট্যুরিস্ট লজ এবং মুকুটমনিপুর ও কাঁকড়াঝোরে পর্যটক কেন্দ্র নির্মিত হচ্ছে।

### ক্যানিং গ্রামীণ হাসপাতাল অ্যাম্বুলেন্স

***৫৯৪।** (অনুমোদিত প্রশ্ন নং ***১৬৩১**) **শ্রী সুভাষ নস্কর ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ক্যানিং গ্রামীণ হাসপাতালে অ্যাম্বুলেন্স পাঠানো হয়েছে; এবং

(খ) সত্যি হলে, রোগী বহনের জন্য সরকারিভাবে অ্যাম্বুলেন্সের তেল (জ্বালানী) বরাদ্দ করা হয়েছে কি না?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, সত্য।

(খ) হ্যাঁ, হয়েছে।

### ফালাকাটা ও আলিপুরদুয়ারের মাঝে তোর্ষা নদীর উপর সেতু

***৫৯৫।** (অনুমোদিত প্রশ্ন নং ***১৫৪২**) **শ্রী যোগেশ বর্মণ ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জলপাইগুড়ি জেলার ফালাকাটা ও আলিপুরদুয়ারের মাঝখানে তোর্ষা নদীর উপর সেতু নির্মাণের কোনও পরিকল্পনা আছে কি না; এবং

(খ) থাকলে, তার অগ্রগতি কিরূপ?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মাননীয় সদস্য সম্ভবত তোর্ষা বলতে শিলতোর্ষা নদীর কথাই বোঝাতে চেয়েছেন। ফালাকাটা—আলিপুরদুয়ারের মাঝখানে শিলতোর্ষা নদীর উপর একটি সেতু নির্মাণের প্রস্তাব সরকার গুরুত্ব সহকারে বিবেচনা করছেন।

(খ) ইতিমধ্যে জরীপের কাজ ও প্রাক্কলন তৈরি হয়েছে।

### উলুবেড়িয়া মহকুমা হাসপাতালে অ্যাম্বুলেন্স

*৫৯৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৬৪) **শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে উলুবেড়িয়া মহকুমা হাসপাতালে কোনও অ্যাম্বুলেন্স চালু অবস্থায় নেই; এবং

(খ) অবগত থাকলে, উক্ত হাসপাতালে নতুন অ্যাম্বুলেন্সের ব্যবস্থা করবার কোনও পরিকল্পনা আছে কি না?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, অবগত আছেন।

(খ) হ্যাঁ, আছে।

### শুশুনিয়া ঘাটে খড়ি নদীর ওপর সেতু

*৫৯৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৪৫) **শ্রী আবু আয়েস মণ্ডল ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্ধমান জেলার মন্তেশ্বর বিধানসভা এলাকার অন্তর্গত শুশুনিয়া ঘাটে খড়ি নদীর ওপর সেতু নির্মাণের কোনও পরিকল্পনা নেওয়া হয়েছে কি না;

(খ) হয়ে থাকলে, কবে নাগাদ ঐ কাজ শুরু করা হবে; এবং

(গ) এজন্য কত টাকা বরাদ্দ করা হয়েছে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**ডুলুং নদীর উপর রোহিনীঘাটে পুল নির্মাণের পরিকল্পনা**

***৫৯৯।** (অনুমোদিত প্রশ্ন নং ***১৬৮৫**) **শ্রী অতুলচন্দ্র দাস ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

মেদিনীপুর জেলার অন্তর্গত শাঁকরাইল থানার মধ্যে ডুলুং নদীর উপর রোহিনীঘাটে পুল নির্মাণের পরিকল্পনার অগ্রগতি কিরূপ?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

প্রস্তাবটি সরকার গুরুত্ব সহকারে বিবেচনা করছেন। এখনও চূড়ান্ত সিদ্ধান্ত গ্রহণ করা হয়নি।

**Professional Management in Co-operative Organisations**

***600.** (Admitted Question No. ***894**) **Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Co-operation Department be pleased to state—

(a) whether the State Government has any proposal to promote professional management in Co-operative organisations, to increase their operational efficiency and to ensure management of the Co-operatives on professional lines;

(b) if so,

(i) the brief outlines of the proposal;

(ii) the steps taken/proposed to be taken; and

(iii) the progress, if any, so far?

**Minister-in-Charge of the Co-operation Department :**

(a) Yes, on business development planning of PACS (BDP) and MOSPAC (Management of operational services for PACS and PAMS)

(b)

(i) At the instance of the Govt. of India Primary Agricultural Co-operative Credit Societies are being adopted in a phased manner beginning from the year 1991-92 to 1994-95 for all round devel-

opment of the societies by implementing the programme of Business Development Planning. In order to orient the Officers to be engaged in preparation of Business Development Plans of PACS, LAMPS, FSCS with proper linkage with the Marketing Societies and Wholesale Consumers' Co-operative Societies arrangement of training has been made at Agri, Co-op. Staff Training Institute (ACSTI) and Netaji Subhas Institute of Co-op. Management, Kalyani.

(ii) The Assistant Registrar of Co-op. Socys. Posted in the ranges, Chief Executive Officers of Central Co-op. Banks, a few Supervisors of each Central Co-op. Banks and Co-ordinating Officers of ARCS office and the Central Co-op. Banks engaged for monitoring the programme as also other functionaries by the faculty members of the Co-operative Training Centres and the Field Officers of the Co-operative Directorate have been identified for such training. besides, it is also contemplated to arrange for training of the officebearers of the Primary Agricultural Co-op. Socys, etc. Managers of those Societies and some key-employees of Marketing Societies and Wholesale Consumers' Societies.

(iii) Number of officers trained on BDP of PACS etc. e.g. A.R.C.S., Chief Executive Officers of Central Co-op. Banks, Supervisors of CCBs and Co-ordinating Officers of ARCS office and Central Co-op. banks, block Inspectors of Co-op. Training Centres (held at ACSTI)—174

Officers of Marketing and Wholesale Consumers' Co-op. Socys. (training held at ACSTI and Netaji Subhas Institute of Co-operative Management) trained in BDP—171

In order to acquaint the Chairman and the Vice-chairman of all Central Co-operative Banks a small workshop was also arranged at ACSTI for 3 days in January, 1992.

Training of MOSPAC ;

(i) There is an arrangement for training on MOSPAC (Management of Operational Services for PACS and PAMS) for the employees of PACS AND PAMS having godowns under NCDC-III schemes or normal scheme at ACSTI, Calcutta in order to import necessary training on business of the societies, making full use of the godowns constructed under Govt. Assistance/NCDC sheme and help the societies attaining viability.

(ii) The managers of PACS and the Managers of PAMS are identified for imparting such training.

(iii) No. of officers trained in MOSPAC

Till date 1428 Managers of PACS and PAMS have been trained at ACSTI. Another 180 Managers of PACS and PAMS are proposed to be trained up at ACSTI during the period from 23-3-92 to 27-6-92.

### মৎস্য চাষ উন্নয়নে বিশ্বব্যাঙ্কের আর্থিক সহায়তা

***৬০১। (অনুমোদিত প্রশ্ন নং *৫০) শ্রী দিলীপ মজুমদার ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের মাছ চাষের উন্নয়নে বিশ্বব্যাঙ্কের কোনও আর্থিক সহায়তা রাজ্য সরকার পান কি না; এবং

(খ) পেলে, সে সম্পর্কে কিছু জানাবেন কি?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১৯৮০-৮১ থেকে ১৯৮৮ সাল পর্যন্ত বিশ্ব ব্যাঙ্কের সহায়তায় অন্তর্দেশীয় মৎস্য চাষ প্রকল্প রূপায়িত হয়েছে। এই প্রকল্পে ৫৯ হাজার হেক্টারেরও বেশি জলাশয় উন্নত প্রথায় মাছ চাষের আওতায় আনা হয়েছে এবং ১.৯ লক্ষ মৎস্য চাষী উপকৃত হয়েছেন।

### রামচন্দ্রপুর-ভাদুড়িয়া সাবসিডিয়ারী হেলথ সেন্টার

***৬০২। (অনুমোদিত প্রশ্ন নং *৪৬৬) শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, রামচন্দ্রপুর-ভাদুড়িয়া সাবসিডিয়ারী হেলথ সেন্টারে বহুদিন যাবৎ ডাক্তার নেই; এবং

(খ) অবগত থাকলে,

(১) উক্ত স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার না থাকার কারণ কি; ও

(২) ঐ স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার নিয়োগ করার জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) ঐ স্বাস্থ্য কেন্দ্রে নিযুক্ত পুনর্নিয়োগ প্রাপ্ত ডাঃ মতিলাল নাগের মেয়াদ ৩১শে ডিসেম্বর ১৯৯১তে শেষ হয়েছে। তাঁকে আর পুনর্নিয়োগ না দেওয়ায় পদটি শূণ্য রয়েছে।

(২) পাবলিক সার্ভিস কমিশন থেকে যে নামের তালিকা পাওয়া গিয়েছে তার থেকে নিয়োগের ব্যবস্থা করা হচ্ছে। আশা করা যায় শীঘ্রই ডাক্তার নিয়োগ করা সম্ভব হবে।

**পারবেনিয়া ও দিসেরগড় কোলিয়ারীর কাছে সেতু নির্মাণ**

***৬০৩।** (অনুমোদিত প্রশ্ন নং ***২৭৯**) **শ্রী নটবর বাগদী ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

পুরুলিয়া জেলার দামোদর নদের উপর পারবেনিয়া কোলিয়ারী এবং দিসেরগড় কোলিয়ারীর কাছে সেতু নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

একটি প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে।

**Development of Teesta Barrage Project as a Tourist Centre**

***604.** (Admitted Question No. ***1071) Shri Chowdhary Abdul Karim and Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Tourism Department be pleased to state—

(a) whether there is any proposal for development of Teesta Barrage Project as a Tourist Centre of International Standard;

(b) if so,

(i) the brief outlines of the proposal;

(ii) the steps taken/proposed to be taken by the State Government ?

**Minister-in-Charge of the Tourism Department :**

(a) Yes.

(b) It is proposed to devolop the site as a nodal point for visits to tourist spots in North Bengal as well as in North Eastern India. The private sector will be involved in setting up hotels. Construction of tourist accommodation, organisation of tourist transport for visits to tourist spots in the region, promotion of motor sports, golf

course, Smusement park, and introduction of ancillery facilities are envisaged.

(i) The Tourism Deptt. of the state Govt, is already in posession of 207.5 acres of land on the bank of the barrage.

At the request of the state Govt. the Govt. of India has under-taken preparation of a Project Feasibility Report, and the State Govt. will pay Rs. 2.43 lakhs as half of the expenditures for the purpose. The other half is to be met by the Govt. of India.

### ক্রীড়াকে সংবিধানের যুগ্ম তালিকায় আনার চেষ্টা

***৬০৫। (অনুমোদিত প্রশ্ন নং *৭৮১) ডাঃ দীপক চন্দ ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ক্রীড়াকে সংবিধানের যুগ্ম তালিকায় আনার জন্য কেন্দ্র উদ্যোগ নিয়েছিল;

(খ) সত্যি হলে, রাজ্য সরকারের এ বিষয়ে মতামত কি; এবং

(গ) সে সম্পর্কে কেন্দ্রকে জানানো হয়েছে কি না?

**ক্রীড়া ও যুব কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) রাজ্য সরকারের আপত্তি আছে।

(গ) হ্যাঁ।

### লাইসেন্স বিহীন হাস্কিং মিল

***৬০৬। (অনুমোদিত প্রশ্ন নং *৯১৬) শ্রী অমিয় পাত্র ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে বর্তমানে লাইসেন্স বিহীন হাস্কিং মিলের সংখ্যা কত; এবং

(খ) এই হাস্কিং মিলগুলিকে লাইসেন্স প্রদানের অসুবিধা কি?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সংখ্যা জানা নেই।

(খ) যদি নির্দিষ্ট অঞ্চলে দুই কিলোমিটারের মধ্যে কোনও লাইসেন্সযুক্ত হাস্কিং মিল না থাকে এবং স্থানীয়ভাবে ধানের পর্যাপ্ত ফলন থাকে তবে অপর একটি হাস্কিং মিলকে

লাইসেন্স দেওয়া যায়। এই দুই কিলোমিটার দূরত্বসীমা মহামান্য হাইকোর্টের আদেশ বলে স্থিরীকৃত হয়েছে। সাধারণত লাইসেন্স বিহীন হাস্কিং মিলগুলি এই দূরত্ব বিষয়ক নিষেধের অন্তর্ভুক্ত হয়ে বলে লাইসেন্স পায় না।

**জোড়বাংলো মন্দিরটির সংস্কার**

***৬০৭। (অনুমোদিত প্রশ্ন নং *৬৭৪) শ্রী আব্দুল মান্নান ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিষ্ণুপুরের জোড়বাংলো মন্দিরটিকে পর্যটকদের কাছে আরও আকর্ষণীয় করে তুলতে কোনও ব্যবস্থা নেওয়া হয়েছে কি না;

(খ) যদি হয়ে থাকে,

(১) কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে;

(২) কবে নাগাদ উক্ত ব্যবস্থা কার্যকরি হবে; এবং

(গ) এর জন্য রাজ্য সরকারের কত টাকা ব্যয় হবে?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, হয়েছে।

(খ) জোড়বাংলো ও রাধেশ্যাম মন্দিরের সংলগ্ন অঞ্চলের সৌন্দর্য্যবৃদ্ধির জন্য ব্যবস্থা নিতে আর্কিওলজিক্যাল সার্ভে অব ইণ্ডিয়ার একটি পরিকল্পনা আছে এবং এর জন্য তাঁরা জমি অধিগ্রহণের প্রস্তাব করেছেন। প্রস্তাবটি বর্তমানে বিবেচনাধীন।

**কৃষ্ণচন্দ্রপুর হতে আটেশ্বরতলা পর্যন্ত রাস্তার মেরামতের কাজ**

*৬০৯। (অনুমোদিত প্রশ্ন নং *৭৫১) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

দক্ষিণ ২৪-পরগনা জেলার মথুরাপুর ১নং ব্লকের অধীনে কৃষ্ণচন্দ্রপুর হতে আটেশ্বরতলা পর্যন্ত রাস্তাটি মেরামতের কাজ আরম্ভ হয়েছে কি না?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

প্রয়োজনীয় অর্থের সংস্থান না থাকায় ১৯৯১-৯২ আর্থিক বৎসরে উক্ত রাস্তাটির মেরামতের কাজ হাতে নেওয়া সম্ভব হয়নি।

**মৎস্যজীবিদের জন্য গ্রাম গড়ে তোলার পরিকল্পনা**

***৬১০। (অনুমোদিত প্রশ্ন নং *৬০১) শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত

মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে মৎস্যজীবিদের জন্য গ্রাম গড়ে তোলার কোনও সরকারি পরিকল্পনা আছে কি না; এবং

(খ) থাকলে, এর সংখ্যা কত?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ৬ (ছয়টি) গ্রাম নির্মাণের কাজ শেষ হয়েছে এবং আরও ৪ (চারটি) গ্রাম নির্মাণের অনুমোদন দেওয়া হয়েছে।

**জলপাইগুড়িতে প্রস্তাবিত স্পোর্টস কমপ্লেক্স**

***৬১১।** (অনুমোদিত প্রশ্ন নং ***১৫৪৮**) **শ্রী যোগেশ বর্মণ ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জলপাইগুড়িতে প্রস্তাবিত স্পোর্টস কমপ্লেক্স-এর কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'না' হলে বিলম্বের কারণ কি?

**ক্রীড়া ও যুব কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) জেলা পরিষদের সভাধিপতির কাছ থেকে একটি প্রস্তাব আসে। প্রস্তাবটি বিবেচনা করার জন্য আরও কিছু প্রয়োজনীয় তথ্য রাজ্য সরকার চেয়ে পাঠান। বিশদ তথ্যের অভাবে এ বিষয়ে কোনও স্থির সিদ্ধান্ত এখনও নেওয়া হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

**কলমবাগান হতে পাথুরীয়া পর্যন্ত রাস্তাটির অনুমোদন**

***৬১২।** (অনুমোদিত প্রশ্ন নং ***১৫১২**) **শ্রী কমলাক্ষ্মী বিশ্বাস ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

উত্তর ২৪-পরগনা জেলার বাগদা এলাকায় কলমবাগান হতে পাথুরীয়া পর্যন্ত রাস্তাটি কোন সালে অনুমোদন লাভ করেছিল?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

এই দপ্তরের অধীনস্থ কলমবাগান হইতে বিয়ারা পর্যন্ত একটি রাস্তা ১৯৮৭-৮৮ আর্থিক বৎসরে প্রশাসনিক অনুমোদন লাভ করেছিল।

## New Beach Resort at Shankarpur

***613.** (Admitted Question No. ***1061) Shri Sailaja Kumar Das nd Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Tourism epartment be pleased to state—

(a) whether the State Government has received any report from WEBCON regarding the Project for setting up a new Beach Resort at Shankarpur near Digha;

(b) if so—

(i) the brief outlines of the Report(s);

(ii) the contemplation of the State Government in the matter ?

**Minister-in-Charge of the Tourism Department :**

(a) Yes.

(b)

(i) The Report envisages development of an exquisite and sophisticated tourism complex at Shankarpur. Facility planning at the site will comprise setting up of a number of star-category hotels both in Private and Public Sectors, to be supplemented by a host of tourist products like marine aquarium, artificial lake with boating facility, central garden with deer park, pleasure cruises into the sea, and a new road along the coast for pleasure drive from Shankarpur to Digha. Besides, there would have to be the usual infrastructure development. The Report proposes a total financial outlay of Rs. 41.80 crores in phases, most of the amount being recoverable through sale of land and shops to private entrepreneurs

(ii) The Report is under examination. In the meantime, the State Govt. has proposed to the Govt. of India construction of a Tourist lodge under the Plan (Central Sector) at Shankarpur.

## হাতিগেড়িয়া—রগড়া পর্যন্ত রাস্তার নির্মাণ ও মেরামত

*৬১৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৮৬) **শ্রী অতুলচন্দ্র দাস ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার হাতিগেড়িয়া-কুলটিকরী-মানগোবিন্দপুর-রোহিণী-রগড়া রাস্তা নির্মাণ ও মেরামতের কাজ ১৯৯২-৯৩ আর্থিক বছরে হবে কি না; এবং

(খ) হলে,—

(১) নির্মাণের জন্য ও

(২) মেরামতের জন্য বরাদ্দের পরিমাণ কত?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, হবে।

(খ) (১) ও (২) এখনই বলা সম্ভব নয়।

**গোবরডাঙ্গা হতে বেড়ী গোপালপুর ঘাট পর্যন্ত রাস্তাটির সংস্কার**

***৬১৫। (অনুমোদিত প্রশ্ন নং *৪৬৮) শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তর ২৪-পরগনা জেলার গোবরডাঙ্গা হতে বেড়ী গোপালপুর ঘাট পর্যন্ত ভাঙ্গা রাস্তাটি দ্রুত সারানোর কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা বাস্তবায়িত করা সম্ভব বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আর্থিক সংগতি অনুযায়ী পর্যায়ক্রমে রাস্তাটি মেরামতের পরিকল্পনা আছে।

(খ) মেরামতির কাজ ইতিমধ্যেই শুরু হয়েছে। কাজ শেষ করার সময় সীমা আর্থিক বরাদ্দের উপর নির্ভর করবে।

**উত্তরবঙ্গ মেডিক্যাল কলেজ ও হাসপাতালে চিকিৎসা ব্যবস্থা**

***৬১৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৪৯) শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তরবঙ্গ মেডিক্যাল কলেজ ও হাসপাতালের চিকিৎসা সংক্রান্ত উন্নয়নের জন্য সরকারের কোনওরূপ পরিকল্পনা আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ ঐ উন্নয়নের কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) উন্নয়নের কাজ শুরু হয়েছে।

### টাইগার হিলের আকর্ষণ বৃদ্ধিতে ব্যবস্থা গ্রহণ

***৬১৭।** (অনুমোদিত প্রশ্ন নং ***৬৭৮**) **শ্রী আব্দুল মান্নান ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, পর্যটকদের কাছে টাইগার হিলের আকর্ষণ বৃদ্ধি করার জন্য পর্যটন বিভাগ বিশেষ কর্মসূচি গ্রহণ করেছে;

(খ) সত্যি হলে, ঐ সব কর্মসূচিগুলি কি কি; এবং

(গ) ঐ সব কর্মসূচিগুলি রূপায়িত হতে (১) কত সময় লাগবে ও (২) কত টাকা খরচ হবে?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিষয়টি পরীক্ষাধীন।

(খ) ও (গ) এখন প্রশ্ন ওঠে না।

### শ্রীপল্লী হতে ব্যারাকপুর পর্যন্ত রাস্তাটির অনুমোদন

***৬১৮।** (অনুমোদন প্রশ্ন নং ***১৫১৩**) **শ্রী কমলাক্ষ্মী বিশ্বাস ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তর ২৪-পরগনা জেলার বাগদা এলাকার শ্রীপল্লী হতে ব্যারাকপুর পর্যন্ত নির্মীয়মান রাস্তাটির কত কি. মি. পাকা করার জন্য সরকারি অনুমোদন লাভ করেছে;

(খ) তার মধ্যে কত কি. মি.-এর কাজ—

(১) শেষ হয়েছে

(২) বাকি আছে; এবং

(গ) বাকি পাকা রাস্তাটির কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উল্লিখিত রাস্তাটি ২৩ কিমি দীর্ঘ গোপালনগর—শ্রীপল্লী বাজিতপুর সিন্দ্রানি নামক একটি অনুমোদিত প্রকল্পের অংশ।

(খ) (১) ২৯ কিমিঃ

(২) ২ কিমিঃ রাস্তা ও একটি প্রধান সেতু।

(গ) বাকি অংশের কাজ খুবই ব্যয়বহুল। তাই প্রকল্পটি শেষ করার সময়সীমা যথাযথ আর্থিক সংস্থান করার উপর নির্ভর করছে।

**Steps to control Filaria**

***619.** (Admitted Question No. ***1063) Shri Sailaja Kumar Das and Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) whether the State Government has taken steps to identify such areas of West Bengal where Filaria is a disease of Common occurrence and to ascertain the extent of the spread of Filaria in such areas;

(b) if so—

(i) the results thereof;

(ii) the steps taken/proposed to be taken to control Filaria in such areas : and

(iii) the assistance received/likely to be received from the centre under the National Filaria Control Programme ?

**Minister-in-Charge of the Health and Family Welfare Department :**

(a) In Filariasis there is no term as "disease of common occurrence". As per Govt. of India's manutal on N.F.C. any area having more than 4% microfilaria rate (mf. rate) is considered as endemic areas. Survey has been made to identify such endemic areas and to ascertain the extent of the spread of Filaria in such areas;

(b) (i) the mf. rate varies from 4.7% to 7.9% in the N.F.C.P. areas and from 6% to 14% in non-N.F.C.P. areas.

(ii) the following steps are taken :-

(a) Anti-Larval operation by Organophosporus Compound (i.e. spray by Baytex—1000 E.C. or Fenthion and Abate—50% EC or Temephos) to Control mosquito Larvae of Filaria;

(b) Night blood smear collection and examination through N.F.C.P. control units, Filaria clinics and survey units to know the prevalence of Filaria cases among the people at large; and

(c) Treatment of mf.+ve cases and Filaria Patients by D.E.C. tablets.

(iii) Central assistance by way of materials (Organophosporus compound) and cash assistance on N.F.C.P. were as follows :-

| Year | Materials (in lakh) | Cash assistance (in lakh) |
|---|---|---|
| 1990-91 | Rs. 7.46 | Rs. 1.00 |
| 1991-92 | NIL | Rs. 1.00 |

**রাজ্যে সড়ক মেরামত ও নির্মাণের জন্য কেন্দ্রের নিকট ঋণ গ্রহণ**

*৬২০। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৩৪) **শ্রী অজয় দে** ঃ পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের জাতীয় সড়কগুলি মেরামত ও নির্মাণের জন্য রাজ্য সরকার কেন্দ্রের নিকট হতে কি পরিমাণ অর্থ ১৯৯১-৯২ আর্থিক বছরে গ্রহণ করেছেন; এবং

(খ) ১৯৯১-৯২ আর্থিক বছরে রাজ্য সরকার রাজ্যের রাস্তাগুলি মেরামত ও নির্মাণের জন্য কত টাকা বরাদ্দ করেছেন?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯১-৯২ আর্থিক বৎসরে জাতীয় সড়ক মেরামত ও নির্মাণের জন্য প্রাপ্ত অর্থ যথাক্রমে ১২ কোটি ৮৪ লক্ষ ৩৫ হাজার টাকা ও ১৫ কোটি ৮৪ লক্ষ টাকা।

(খ) মেরামত ও নির্মাণের জন্য বরাদ্দকৃত অর্থের (নীট) পরিমাণ যথাক্রমে— ৪০ কোটি ১৬ লক্ষ টাকা ও ৩২ কোটি ৩৩ লক্ষ ৬৭ হাজার টাকা।

## S. N. Question
## (to which oral Answer was given)

**পশ্চিমবঙ্গ সমবায় হাউসিং ফেডারেশন লিমিটেড**

*৬২১ (এস. এন.)। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৭৭) (এস. এন.) **শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র** ঃ সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ সমবায় হাউসিং ফেডারেশন লিমিটেডের সিটু সমর্থিত কর্মচারি ইউনিয়নের সদস্যবৃন্দ ১৯৮৯-৯০, ১৯৯০-৯১ এবং ১৯৯১-৯২ আর্থিক বছরে কতদিন ধর্মঘট করেছেন;

(খ) ঐ ধর্মঘটের দাবিগুলি কি কি ছিল; এবং

(গ) ধর্মঘটের ফলে প্রাথমিক সমিতিগুলির সদস্যদের মাথায় ঋণের যে অতিরিক্ত সুদের বোঝা চেপেছে বা চাপছে তা লাঘবের জন্য মাননীয় মন্ত্রী মহোদয় কোনও ব্যবস্থা গ্রহণ করছেন কি না?

**শ্রী সরল দেব ঃ**

(ক) ১৯৮৯-৯০ আর্থিক বছরে কোনও ধর্মঘট হয় নাই।

১৯৯০-৯১ আর্থিক বছরে ১ দিন ১৪ই জুন ১৯৯০ তারিখে প্রতিষ্ঠানের সকলশ্রেণীর কর্মচারিবৃন্দ ধর্মঘট করিয়াছিলেন।

১৯৯১-৯২ আর্থিক বছরে সিটু সমর্থিত কর্মচারি ইউনিয়নের সদস্যবৃন্দ ২০শে জুন ১৯৯১, ৬ই আগস্ট ১৯৯১ এবং ৬ই নভেম্বর ১৯৯১ থেকে ১০ই মার্চ ১৯৯২ তারিখ পর্যন্ত লাগাতর ধর্মঘট পালন করেন।

(খ) ১৪ই জুন ১৯৯০ সালে প্রতীক ধর্মঘটের দাবি ছিল পশ্চিমবঙ্গ সরকারের 'রোপা রুল ১৯৯০' চালু করিয়া কর্মচারিদের বেতন কাঠামো পুনর্বিন্যাস করিতে হইবে।

১৯৯১ সালের ২০শে জুন তারিখের ধর্মঘটের দাবি ছিল নিম্নলিখিত বিষয়গুলি নিম্নবর্ণিত উপায়ে মীমাংসা করিতে হইবে ঃ-

(১) ঘোষিত শূন্যপদে একযোগে প্রমোশন এবং বাকি শূন্যপদ নির্দ্দিষ্ট নিয়মানুসারে (অর্থাৎ কাগজে বিজ্ঞাপন না দিয়া কর্ম বিনিয়োগ কেন্দ্র হইতে প্রার্থীদের নাম জানাইয়া) অবিলম্বে কর্মচারী নিয়োগ।

(২) শিলিগুড়িতে নিজস্ব গৃহপ্রকল্প অবিলম্বে বোর্ড মিটিং এ বাতিল বলিয়া ঘোষণা করিতে হইবে। ডিরেক্টর বোর্ড ইতিপূর্বে অত্যাধিক দামে (কাঠা প্রতি ১.১০ লক্ষ টাকা হিসাবে) মোট ৩৬ কাঠার জমির মূল্যের শতকরা ৫ ভাগ টাকা দিয়া বায়নানামা করার সিদ্ধান্ত নিয়েছিলেন।

(৩) কর্মচারিদের গৃহ নির্মাণ ঋণ প্রকল্প অবিলম্বে কার্যকরি করণ এবং

(৪) প্রাথমিক গৃহ নির্মাণ সমবায় সমিতির স্বার্থে শেয়ার ক্রয় সম্পর্কিত রাখার ব্যবস্থা; ক্ষমতার বিকেন্দ্রীকরণ ইত্যাদি।

৬/৮/৯১ তারিখের ধর্মঘটের দাবি ছিল উক্ত প্রতিষ্ঠানের তদানীন্তন সভাপতির অগণতান্ত্রিক ও একনায়কতন্ত্র মূলত ব্যবহার, খামখেয়ালিপূর্ণ আচরণ এবং উদ্দেশ্য প্রণোদিত কার্যকলাপ যাহা উক্ত প্রতিষ্ঠানের পক্ষে ক্ষতিকর এর বিরুদ্ধে প্রতিবাদ জানানো।

১৯৯১-৯২ সালে গত ৬ই নভেম্বর ৯১ থেকে গত ১০ই মার্চ ৯২ তারিখ পর্যন্ত লাগাতার ধর্মঘটের দাবি ছিল ডিরেক্টরস বোর্ডের ৩১/১০/৯১ তারিখের মিটিং এর সিদ্ধান্ত (যাহাতে শ্রী মৃণালকান্তি রায় মহাশয়কে ডিরেক্টর হিসাবে একজন মৃত ডিরেক্টর এর শূন্যস্থানে নির্বাচন করা হয়) বাতিল করণ।

(গ) ১৪ই জুন, ৯০, ২০শে জুন, ৯১ এবং ৬ই আগষ্ট ৯১ এই তিন দিনের প্রতীক

ধর্মঘটের ফলে সমিতির সদস্যদের অতিরিক্ত সুদের বোঝা চাপিবে না। তবে গত ৬/১১/৯১ থেকে ১০/৩/৯২ পর্যন্ত লাগাতার ধর্মঘটের ফলে অতিরিক্ত সুদের বোঝা চাপিতে পারে। আশা করা যায়, যে উক্ত সংস্থা যথা সময়ে এই বিষয়ে প্রয়োজনীয় সিদ্ধান্ত গ্রহণ করিবেন।

[12-00 – 12-10 P.M.]

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** আপনি যেটা বললেন যে, ধর্মঘট হচ্ছে নভেম্বর থেকে মার্চ ন্ত, এটা সরকারি মতে আইনত সিদ্ধ কিনা এবং ডিরেক্টার বোর্ড বাতিল করার যে দাবি ওঁরা করেছিলেন সেটা করতে পারেন কিনা? আর (৩) হচ্ছে আপনি মৃণাল রায় কে সরিয়ে দিয়েছেন তারপর ধর্মঘট হয়, এখন অ্যাডমিনিস্ট্রেটিভ অফিশাররা কাজ করতে পারছেন না, তার জন্য আপনি কি করছেন?

**মিঃ স্পিকার ঃ** প্রথম দুটোর কোনও উত্তর হবে না, ওগুলি আপনার মন্তব্যের ব্যাপার, আপনি শেষ প্রশ্নটার উত্তরটা দিন।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি যে, মৃণাল রায়ের পুনর্নির্বাচন আইনত সিদ্ধ, কিন্তু যেহেতু তিনি সময় সীমার মধ্যে নির্বাচন করতে পারেন নি বলে ১০ই মার্চ মহামান্য হাইকোর্টের নির্দেশে পুরনো বোর্ড বাতিল হয়ে গেছে। তাঁর পুনর্নির্বাচন আইন সঙ্গত সে বিষয়ে কোনও সন্দেহ নেই, যে সমস্ত অভিযোগগুলি ইউনিয়ন থেকে তোলা হয়েছে নগুলি সত্ত্ব সিদ্ধ নয়। আমি অতীতে তা জানিয়েছি, আর (৩) হচ্ছে মহামান্য হাইকোর্টের র্দেশে এবং অর্ডারে সি. আর. ভট্টাচার্য মহাশয় চার্জ গ্রহণ করেছেন, তিনি কাজে যেতে ারছেন না, সে ব্যাপারে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছি, অবিলম্বে যাতে াফিশ খোলা হয় এবং তিনি কাজে যেতে পারেন সে বিষয়ে তিনি প্রয়োজনীয় নির্দেশ য়েছেন।

**শ্রী পান্নালাল মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—ঐ হাউসিং ফেডারেশনের ানি চেয়ারম্যান ছিলেন তিনি সরকারের মনোনীত প্রার্থী এবং তাঁর দুর্নীতি ও স্বেচ্ছাচারের ত অভিযোগ এসেছিল যে সে সম্পর্কে শেষ পর্যন্ত সরকার তাকে উইথড্র করতে বাধ্য হন, াকে উইথড্র করা হল, তাকে আবার ব্যাকডোর দিয়ে নিয়ে আসা হল এবং তিনি চেয়ারম্যান লেন। এইভাবে একজন দুর্নীতিগ্রস্ত লোককে কো-অপারেটিভের বোর্ড অফ ডিরেক্টার করার াতিবাদেই ঐ ধর্মঘট করা হয়েছিল।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় সদস্যর অবগতির জন্য জানাচ্ছি যে, ইউনিয়নগুলির পক্ষ থকে যে তিনটি অভিযোগ তোলা হয়েছিল সেই তিনটি অভিযোগের বিষয়ে তদন্ত করে েখেছি যে, অভিযোগগুলি অসত্য। তারপরে রিপোর্ট আমি মুখ্যমন্ত্রীর কাছে পাঠিয়ে দিয়েছি। বে স্বেচ্ছাচারিতা সম্পর্কে আমি কিছু বলতে পারব না, কারণ ওটা একটা অ্যাফেক্স বডি, র্বাচিত সংস্থা। বোর্ড সময়সীমার মধ্যে নির্বাচন করতে পারেনি, তবে কোর্টের অর্ডারে সেই বার্ড বাতিল হয়নি। সময়সীমা পার হবার পর সেটা বাতিল হয়ে গেছে এবং তারপর তিনি

চার্জ গ্রহণ করেছেন। কাজেই আপনার বক্তব্যের সঙ্গে আমি একমত নই।

**শ্রী আব্দুল মান্নান :** সরকার মনোনীত যে চেয়ারম্যান—মৃণালকান্তি রায়, তাঁকে সরিয়ে দেওয়া হয়েছিল। তিনি আপনার কাছে কতগুলো অভিযোগ করেছিলেন। সেই অভিযোগ হল, ওখানকার কতগুলো ইউনিয়নের অন্যায় দাবির ফলে তাঁকে ষড়যন্ত্রের শিকার হতে হয়েছিল। এ ব্যাপারে আপনি কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী সরল দেব :** তিনি যে পদত্যাগপত্র পাঠিয়েছিলেন তাতে তিনি ব্যক্তিগত কারণ দেখিয়েছিলেন, অন্য কোনও কারণ নয়।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received four notices of Adjournment Motion. The First is from Shri Abdul Mannan on the subject of alleged non-availability of Blood at Central Blood Bank, Calcutta. The Second is from Shri Ajoy De on the subject of alleged shut down of 5th units of Bandel and Kolaghat Power Generation Plants. The third is from Dr. Manas Bhunia on the subject of reported excessive increase of Mosquito throughout the State and the last is from Shri Sobhan Deb Chattopadhyay on the subject of reported death of seven anti-socials by mass beating.

The subject matters of the Motions do not call for Adjournment of the business of the House. Moreover, the members may call the attention of the concerned Ministers to the subjects through calling attention, questions, mention etc.

I, therefore, withhold my consent to the motions.

One member may, however, read out the text of the Motion as amended.

**শ্রী অজয় দে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ, জরুরি, সাম্প্রতিক নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মূলতুবি রাখছেন। বিষয়টি হল, রাজ্যের বিদ্যুৎকেন্দ্র ব্যাণ্ডেলের পঞ্চম ইউনিটটি ইতিমধ্যে বিকল হয়েছে। আবার কোলাঘাটের পঞ্চম ইউনিটটিও বিকল। বিদ্যুৎ না থাকায় গ্রামাঞ্চলে চায মার খাচ্ছে, ছোট ছোট শিল্প বন্ধ হতে বসেছে। হাসপাতালে রোগীদের, পরীক্ষার্থীদের সর্বত্র চরম অসুবিধা সৃষ্টি হয়েছে। যতটুকু বিদ্যুৎ থাকছে সেখানেও চলছে ব্যাপক চুরি। রাজ্য সরকার সেই চুরি রুখতে ব্যর্থ, সাধারণ মানুষের এই জ্বলন্ত সমস্যা সমাধানে সরকার জরুরি পদক্ষেপ নিতে ব্যর্থ।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received 8 notices of Calling attention

namely :

| Subject | | Member |
|---|---|---|
| 1. Alleged acute scarcity of drinking water at Sabong Block of Midnapore district | : | Dr. Manas Bhunia |
| 2. Reported erosion of river Ajoy near Bolpur | : | Shri Tapan Hore |
| 3. Delay in completion of Gurhgurhia drainage and flood control project | : | Shri Biswanath Mitra |
| 4. Proposals for setting up of new Schools in Nadia district | : | Shri Kamalendu Sanyal |
| 5. Alleged obstruction to the functioning of the elected Board of Directors of the Seoraphuli Baidyabati Co-operative Bank | : | Shri Abdul Mannan |
| 6. Alleged death of a number of dacoits in the districts of the State on 2.4.1992. | : | Shri Lakshman Seth, Shri Birendra Kumar Maitra, and Shri Saugata Roy |
| 7. Alleged out-break of Cholera and Gastroenterities at Srikantha village under Maina Block of Midnapore district | : | Shri Manik Bhowmik |
| 8. Alleged deplorable condition of roads in North Bengal | : | Shri Nirmal Das |

I have selected the notice of Shri Manik Bhowmik on the subject of Alleged out-break of Cholera and Gastroentaritis at Srikantha village under Moina Block of Midnapore district.

The Minister in Charge may please make a statement to-day if possible or give a date.

**Shri Prododh Chandra Sinha :** Sir, on the 10th April, 1992.

## MENTION CASES

**Mr. Gillian Rosemary D'costa Hurt :** Mr. Speaker Sir, this morning in the newspaper—'The Telegraph' there was news item about

a protest rally that is going to be taken by the teaching and non-teaching staff of Anglo-Indian Schools regarding certain amount of discrimination that there is between our Anglo-Indian Schools and the Government Aided Schools. Now, while I do not really agree with the teachers marching as such in protest. The fact is that there is certain amount of discrimination being made by the Government between the teaching and non-teaching staff of our Anglo-Indian Schools and the Government Aided Schools. Now what has happened is in Government Aided Schools enhanced dearness allowance is linked with the increase in the emoluments that are given to the teachers whereas in our schools it has been necessary for us to change the pay scale, to raise our pay-scale in accordance with our recommendation of the Third Pay Commission. Now, our teachers are as qualified as the Government Aided Schools. They work hard. Our Anglo-Indian Schools are as good as the Government Aided Schools. Yet at the same time the Government is not giving the dearness allowance to our teachers in accordance with the enhanced pay scale. Therefore, there is gross anamoly between the amount of Government dearness allowance drawn by the teaching and non-teaching staff of Anglo-Indian Schools and that drawn by the teaching and non-teaching staff of the Government Aided Schools. The difference ranges Rs. 230/- per month in the lowest scale and about Rs 600/- per month in the higher scale. I am sure that the Government will appreciate the fact that with the rising cost it has been necessary to change our pay scale and I would request the Hon'ble Minister of Education and the Education Department to Look into this matter. Various representations have been made to them but upto-date nothing has been done in this regard. I, therefore, ask the Government for sympathetic consideration of pay scales of teaching and non-teaching staff of our Anglo-Indian Schools favourably as that of other schools, Thank you. Sir.

[12-10 – 12-20 P.M.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর একটি গুরুতর বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে, সম্প্রতি কলকাতা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনের কর্তৃপক্ষ, সি. ই. এস. সি. কর্তৃপক্ষ বিভিন্ন কারখানায় একটা নোটিশ জারি করেছেন। যে সমস্ত ছোট ছোট কারখানাগুলিতে ম্যাকসিমাম ১০ হর্স পাওয়ারের মোটর ব্যবহার করে তাদের প্রত্যেককে নোটিশ দেওয়া হয়েছে। আগে বিদ্যুতের যে বিল উঠত তারা সেই ইলেকট্রিক বিল পেমেন্ট করতেন। এখন বলা হয়েছে যে প্রত্যেক হর্স পাওয়ারের জন্য ৫০ টাকা অথবা বিদ্যুতের যে বিল উঠবে—এই দুটোর মধ্যে যেটা সব থেকে বেশি হবে সেটা দিতে হবে। তার ফলে ছোট ছোট কারখানায় যেখানে ১০ হর্স পাওয়ারের মোটর

ব্যবহার করে তাদের ৫০০ টাকা করে দিতে হবে। কারও যদি ১৫০ টাকার বিল হয় তাহলে তাকেও ৫০০ টাকা দিতে হবে। এর ফলে ছোট ছোট কারখানাগুলি মার খাবে। কাজেই সি. ই. এস. সি'র এই একচেটিয়া দৃষ্টিভঙ্গিকে খর্ব করে পুরানো সিস্টেম যাতে চালু থাকে তার ব্যবস্থা করার জন্য চেষ্টা করুন।

**শ্রীমতী আরতি হেমব্রম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার রানীবাঁধ বিধানসভা কেন্দ্র তফসিলি জাতি এবং উপজাতি অধ্যুষিত এলাকা। এই এলাকায় একটি আদিবাসী মহাবিদ্যালয় আছে। এই কলেজটি সুদীর্ঘ ১৪/১৫ বছর আগে প্রতিষ্ঠিত হয়েছে। সেখানে অনেক ছাত্রছাত্রী পড়তে আসে এবং তাদের মধ্যে বেশির ভাগ ছাত্রছাত্রী তফসিলি জাতি ও উপজাতি সম্প্রদায়ভুক্ত। কিন্তু দুঃখের বিষয়, এই কলেজে কোনও বিষয়ে অনার্স চালু করা হয়নি। ফলে দরিদ্র শ্রেণীর এই ছাত্রছাত্রীদের অনেক দূরে অনার্স পড়ার জন্য যেতে অসুবিধা হয় এবং তার ফলে তাদের অনার্স পড়াশুনার ক্ষেত্রে প্রচণ্ড ব্যাঘাত সৃষ্টি হচ্ছে। আমি সেজন্য আপনার মাধ্যমে মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রীর কাছে দাবি করছি যাতে অবিলম্বে এই কলেজে অনার্স চালু করে ছাত্রছাত্রীদের অনার্স পড়ার সুযোগ করে দেওয়া হোক।

**শ্রী নরেন হাঁসদা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার এলাকার একটি দুঃখজনক ঘটনার সমস্যার সমাধানের জন্য স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিনপুর থানায় খাস পুকুরে স্থানীয় আদিবাসী মানুষ মাছ ধরছিল। আমরা জানি যে পুলিশ এসে লাঠি চার্জ করে। উক্ত আদিবাসী মানুষ পুলিশের কাছে এসে খুব বিনয়ের সঙ্গে জিজ্ঞাসাবাদ করছে। সেই সময়ে একজন পুলিশ অফিশার সুস্থ মস্তিষ্কে উদ্দেশ্য প্রণোদিত ভাবে খুব শর্ট রেঞ্জ থেকে গুলি করে এবং শ্রীপতি হাঁসদাকে খুন করে। শ্রীপতি হাঁসদা বিধবার একমাত্র সন্তান। তাই আমি উক্ত দোষী পুলিশ অফিশারের শাস্তির দাবি জানাচ্ছি এবং শ্রী হাঁসদার বিধবা মাকে উপযুক্ত ক্ষতিপূরণ দেবার জন্য দাবি জানাচ্ছি।

**শ্রী সালিব টোপ্পো ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার বিধানসভা কেন্দ্রে কুমারগ্রাম তুরতুরি গ্রাম পঞ্চায়েতে কাঞ্জলি বস্তিতে একটা স্টেট হোমিওপ্যাথি ডিসপেনসারী আছে, সেখানে একজন ডাক্তার এবং একজন কমপাউণ্ডার ছিল। সেই ডাক্তারকে ১৯৯০ সালে ট্রান্সফার করা হয়। একমাত্র কমপাউণ্ডার সেখানে আছে। সেখানে ঔষধ নেই। আমার এলাকায় ৭টি চা-বাগান আছে, ৪টি ফরেস্ট ভিলেজ আছে। ওই এলাকা থেকে আলিপুর হাসপাতাল ৪০ কিলোমিটার দূরে। ওই এলাকার মানুষকে সেই আলিপুর হাসপাতালের উপর নির্ভর করে থাকতে হয়। আমি এই ব্যাপারে বার বার করে চিফ মেডিক্যাল অফিশার অফ হেলথ জলপাইগুড়িকে জানিয়েছি। এখনও সেখানে ডাক্তারের ব্যবস্থা হয় নি। এই ব্যাপারে আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এখানে জরুরি ভিত্তিতে একটা ডাক্তার দেওয়ার ব্যবস্থা করা হোক এবং সঙ্গে সঙ্গে সেখানে ঔষধপত্রের ব্যবস্থা করা হোক যাতে এই এলাকার মানুষ, বস্তি এলাকার মানুষ স্বাস্থ্যের সুযোগ সুবিধা পেতে পারে।

**শ্রী মানিক ভৌমিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার সহানুভূতি কামনা করছি

একটু সময় বেশি দেবার জন্য। ২৮ বছর পরে ময়নায় কংগ্রেস জেতার পরে মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির কর্মীরা কতখানি নৃশংস হয়ে উঠেছে যেখানে গৃহপালিত পশু বাদ যাচ্ছে না সেই বিষয়ে আমি দৃষ্টি আকর্ষণ করতে চাই। তমলুক থানায় গোপিনাথ পুর গ্রামে রবীন্দ্রনাথ মাজি আগে সি. পি. এম. করত, এখন কংগ্রেস করে, সেই অপরাধে গত ২১.৩.৯২ তারিখে তার বাড়িতে গিয়ে তার যে গরু টা ১৮ লিটার দুধ দেয় সেই গরুটাকে ডিমেক্রন খাইয়ে মেরে দেয়। ঘটনাটি থানায় জানালে কোনও ব্যবস্থা নিচ্ছে না, উল্টে তমলুক থানা তাকে হয়রানি করছে। তার পরিবারের কোনও নিরাপত্তা নেই। এই ঘটনার পরিপ্রেক্ষিতে আমি মুখ্যমন্ত্রীর বিবৃতি দাবি করছি এবং এই ব্যাপারে তদন্ত করা হোক এবং দোষী ব্যক্তিদের শাস্তি দেওয়া হোক। ওই পরিবার গরু পুষে জীবন নির্বাহ করে এবং এই গরুই তাদের একমাত্র সম্বল। তাই আমি আবেদন জানাচ্ছি তদন্ত করে দোষী ব্যক্তিদের শাস্তি দেওয়া হোক এবং এই ঘটনার নিন্দা জানাবার জন্য অনুরোধ জানাচ্ছি।

[12-20 – 1-30 P.M.] (including adjournment)

**শ্রী বিজয় বাগদি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ভিমগড় থেকে সিউড়ি পর্যন্ত রাস্তাটি দিয়ে প্রতিদিন প্রায় কয়েক শো মালবাহী লরি এবং ৪০টি বাস যাতায়াত করে। রাস্তাটির অবস্থা অত্যন্ত খারাপ, যে কোনও মুহুর্তে দুর্ঘটনা ঘটে যেতে পারে। তাছাড়া ঐ রাস্তার উপর দুটি নদী আছে। সেই নদীর উপরে একটি সেতু করার জন্য আমি দাবি জানাচ্ছি। কারণ বর্ষার সময়ে সেতুগুলো ডুবে যায় এবং গাড়ি চলাচল বন্ধ হয়ে যায়। এরফলে যোগাযোগ ব্যবস্থা বিচ্ছিন্ন হয়ে যায়। এই বিষয়ে আমি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। অবিলম্বে যাতে রাস্তাটির মেরামত হয় এবং সেতুটি নির্মিত হয় তার ব্যবস্থা তিনি যেন করেন।

(At this stage the House was adjourned till 1.30 P.M.)

(After Adjournment)

[1-30 – 1-40 P.M.]

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** The Minister-in-Charge of Animal Resources Development Department to make a statement on the subject of alleged defalcation of a large amount of money in Milk Supply Project of Greater Calcutta, attention called by Shri Ajoy De on the 30th March, 1992.

**শ্রী মেহবুব জাহেদি ঃ**

মাননীয় অধ্যক্ষ মহোদয়,

মাননীয় সদস্য শ্রী অজয় দে বৃহত্তর কলকাতা দুগ্ধ প্রকল্পে ব্যাপক অঙ্কের টাকার

গরমিল সম্পর্কে আপনার নিকট ৩০/৩/৯২ তারিখে যে দৃষ্টি আকর্ষণী নোটিশ দিয়েছেন সেই সম্বন্ধে আমি নিম্নোক্ত বক্তব্য পেশ করছি।

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে গত ৩০/৩/৯২ তারিখে স্থানীয় এক দৈনিক সংবাদপত্রে "রাজ্য দুগ্ধ দপ্তরে ২২ লক্ষ টাকা গরমিল" এই শিরোনামে এক সংবাদ প্রকাশিত হয়। মনে হয় এই সংবাদের পরিপ্রেক্ষিতেই মাননীয় সদস্য আলোচ্য দৃষ্টি আকর্ষণী নোটিশটি দিয়েছেন। সংবাদপত্রে প্রকাশিত উক্ত সংবাদের মূল প্রতিপাদ্য বিষয়গুলি হল—

১। ডেপুটি মিল্ক কমিশনার (অ্যাকাউন্টস্) তাঁর রিপোর্টে ২২ লক্ষ টাকার গরমিলের উল্লেখ করেছেন।

২। ক্যাশ বুক ও সাব-ক্যাশ বুকে প্রচুর অনিয়ম রয়েছে যেমন, প্রত্যেকটি আইটেম-এর জন্য যথাযথ কর্তৃপক্ষের সহি নেই, ক্যাশ বইয়ে কাটাকুটি ও পেন দিয়ে ওভার রাইটিং ইত্যাদি।

৩। প্রতিদিনের দুধের ব্যবসার টাকা কথায় ও অঙ্কে না লেখা।

৪। অফিশার-ইন-চার্জ-এর দায়িত্বহীনতা।

৫। ২.৩০ লক্ষ টাকার 'কনটিনজেন্সি' ভাউচার ক্যাশ বুকে নেই।

৬। ক্যাশ বুক ভেরিফিকেশন সার্টিফিকেট নেই।

৭। ভাউচার ছাড়া কেন পেমেন্ট হয়েছে তার সদুত্তর বিভাগীয় অডিট পায়নি।

৮। ২০ লক্ষ টাকা ব্যাঙ্কে জমা পড়েনি।

এ বিষয়ে অনুসন্ধান করে দেখা যায় যে উক্ত সংবাদে উল্লিখিত বিষয়গুলির সঙ্গে বাস্তব ঘটনার কোনও মিল নেই। প্রথমেই বলা প্রয়োজন যে ডেপুটি মিল্ক কমিশনার (অ্যাকাউন্টস্) লক্ষ টাকার গরমিল সম্বন্ধে কোনও রিপোর্ট কোথাও পাঠাননি। যেহেতু উক্ত আধিকারিক গরমিলের কোনও রিপোর্টই পাঠাননি সেই কারণে প্রকাশিত সংবাদে যেসব অনিয়মের কথা বলা হয়েছে বাস্তবে তার কোনও অস্তিত্ব নেই। এতদ্‌সত্ত্বেও মাননীয় সদস্যদের প্রকৃত অবস্থা অবহিত করার উদ্দেশ্যে প্রাসঙ্গিক কিছু তথ্য এখানে উল্লেখ করা হল।

১। ক্যাশ বই যে নিয়মে লেখার কথা এবং যেখানে যার সই থাকার কথা সেই নিয়মেই লেখা হচ্ছে এবং যেখানে যার সই থাকার দরকার, সেই সই সেখানে রয়েছে, কাটাকুটি বা ওভার রাইটিং এর কোনও ঘটনা নেই।

২। প্রতিদিনের "দুধের ব্যবসার টাকা কথা ও অঙ্কে লেখা হয় না"—বিষয়টি সত্য নয়। সরকারি নিয়মে যেখানে যেভাবে লেখার কথা সেখানে সেইভাবে লেখা হচ্ছে।

৩। "২.৩০ লক্ষ টাকার কনটিনজেন্সী ভাউচার ক্যাশ বুক-এ নেই"—এ অভিযোগ সত্য

নয়। যা কিছু খরচ হয়েছে তার সব ভাউচারই যথাযথ ভাবে রক্ষিত আছে।

৪। নিয়ম অনুসারে ক্যাশ ভেরিফিকেশন সার্টিফিকেট ক্যাশ বইয়ে রেকর্ড করা আছে ভাউচার ছাড়া কখনও পেমেন্ট হয় না। বিভাগীয় অডিট সদুত্তর পায় নি—এরকম কোনও ঘটনা ঘটেনি।

৬। "২০ লক্ষ টাকা ব্যাঙ্কে জমা পড়েনি"—এই বক্তব্যের কোনও ভিত্তি নেই। ব্যাঙ্কে জমা দেওয়ার মতো কোনও 'চেক' ক্যাশএ পড়ে নি।

সমস্ত বিষয়টি পর্যালোচনা করে দেখা যায় যে প্রকাশিত সংবাদে উল্লেখিত অভিযোগগুলি কেবল ভিত্তিহীনই নয়, এগুলি সম্পূর্ণ অসত্য ও বিভ্রান্তিমূলক।

মাননীয় সদস্যদের কাছে একটা কথা অনুরোধ করব, এই ধরনের জাজ্জ্বল্য মিথ্যা সংবাদ, যে সংবাদ কাগজে ছাপানো হচ্ছে এই বিভ্রান্তি করার চেষ্টাটা শুধু যে জনগণকে বিভ্রান্ত করার চেষ্টা হয়েছে তা নয়, মাননীয় বিধানসভার সদস্যরাও এই বিষয়ে বিভ্রান্ত হচ্ছেন। আমি সেই কারণে আপনাদের কাছে এইটুকু অনুরোধ করবো যে সকলে মিলে এই ধরনের বিভ্রান্তিকর একটা অসত্য সংবাদ যা কাগজে প্রকাশিত হয়েছে সেই সম্পর্কে ধিক্কার জানানো হোক।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now the Minister-in-Charge of Fisheries Department will make a statement on the subject of "Reported defalcation of fund in the Dist. Fisheries Office, Howrah".

(Attention Called by Shri Gyan Singh Sohanpal. on the 31st March 1992).

**Shri Kiranmay Nanda :**

Mr. Speaker Sir,

In pursuance of the Calling Attention Notice of Sri Gyan Singh Sohanpal M.L.A. I am making the following statement regarding "Reported defalcation of fund in the Dist. Fisheries Office, Howrah".

I had received some complaints regarding financial transactions in the office of the D.F.O., Howrah and I had directed the Director of Fisheries on 5.3.91 to cause an immediate thorough enquiry into the matter. Director of Fisheries furnished a report of enquiry in the last week of August, 1991. At about the same time i.e. the 1st week of Sept. 1991, the Dy A. G. (IC) W.B. drew my department's attention to suspected defalcation of Rs. 9,12,383.74 in the said office as revealed in the Inspection Report prepared by the AG's office in respect

of the office of D.F.O. Howrah for the period from 1.1.89 to 31.3.91 and suggested a thorough investigation. After considering the reports of enquiry submitted by the Director of Fisheries pursuant to my aforesaid instruction, and the subsequent letter of the Dy. A.G., W.B., it was decided to have the matter thoroughly enquired into by the Vigilance Commission, W.B. and they were requested in Sept., 1991 to cause an enquiry and to suggest appropriate action. At about the sametime, the Finance Deptt. of this Govt., on the request of the A.G., W.B. decided to institute an enquiry by a team of two senior officers belonging to W.B. Audit & Accounts Service and they were to furnish the report by 31.10.91. Fisheries Deptt. directed" the Directorates of Fisheries to extend all co-operation to the said team of the Finance Deptt. The report of enquiry was not, however, received by 31.10.91, as stipulaterd and a reminder was sent. The report of the Vigilance Commission was also not received despite two reminders. Nevertheless, considering the gravity of alleged irregularities, & defalcation committed by concerned officers and staff it was decided to initiate disciplinary proceedings against them under the West Bengal Services (Classification, Control & Appeal) Rules, 1971.

The following actions were taken :-

(a) The Cashier in the office of the D.F.O., Howrah at the Material time was suspended.

(b) One Sub-Assistant Engineer and one Asstt. Fishery Officer were served with Show-Cause notices asking them to explain alleged improper conduct in certain financial transactions.

(c) On careful consideration of the gravity of the alleged irregularities, the said Dist. Fishery Officer was placed under suspension on 5.2.92. After this action was taken, the report of the Finance (Audit) was received in my Department on 26.2.92.

'The aforesaid District Fishery Officer however moved the Hon'ble High Court and obtained interim order staying the operation of the suspension order. In the latest interim order of the Hon'ble High Court passed on 1.4.92., the Hon'ble High Court gave libarity to the Govt. to continue disciplinary proceeding with the direction not to issue final orders without the leave of the court. The matter thus still remains sub-judice.

In addition to the above, FIRs were lodged with police authorities and the matter is under investigation by police. Police authorities have been asked, through the Home Deptt. to expeditiously complete the

investigation and submit charge-sheet.

It will be clear, therefore, that all possible actions have been initiated within the framework of due process of law against those responsible. I can assure the House that deterrent action to pubish the guilty will be taken,

[1-40 - 1-50 P.M.]

**Mr. Speaker :** Minister-in-Charge of Transport Department will make a statement on the subject of reported force landing of a Russian Aircraft at Swarupnagore on 30th March, 1992.

(Attention called by Shri Saugata Roy on the 1st April, 1992.)

**Shri Shyamal Chakraborty :** Mr. Speaker Sir, I have the following statement to make in response to the notice given by Shri Saugata Roy, M.L.A. under rule 193 of the Rules of Procedure and Conduct of Business regarding forced landing of a Russian aircraft at Swarupnagore on Monday, 30th March, 1992 :-

On 30.3.1992 at 15.40 hrs. information was received by the S.P North 24-Parganas, Barasat from Shri M. K. Das, Shift Duty officer. Calcutta Airport that a Russian Cargo Plane had wanted permission to distress land at Calcutta Airport because of fuel shortage and had gone out of sight about 28 nautical kms. from Calcutta Airport between Taki and Swarupnagore, The S. P. immediately sent out Police parties in Taki, Basirhat, Swarupnagore and other areas and finally around 16.00 hrs. could trace out the plane in an open paddy field near Nutangram village under P.S. Swarupnagar. The local Police was the first to reach. They rescued the crew members, cordoned off the area and guarded the plane till reinforcement arrived. The S. P. along with other officers, C.M.O.H., Barasat with a team of doctors and ambulances rushed to the spot.

On reaching the spot they found the plane had fallen down facing the West and glided over the muddy paddy fields for about half a kilometre before coming to a halt. The paddy on the half kilometre stretch had been completely destroyed. The belly of the aircraft had burst and lot of mud had entered into the body of aircraft. The crew members had been extricated from inside the plane with the help of the local people. The following 7 (seven) crew members were rescued.

1. Shri Ryzhenko Nikolay, Chief Pilot,

2. Shri Ignatoy Vitaly, Pilot,

3. Shri Aksinot Alexander, Engineer,

4. Shri Jeiko Ury, Radio operator,

5. Shri Judin Sergey, Mechanic,

6. Shri Anfanovsky Eugone, Interpretor and

7. Shri Zavikukha Servey, Navigator.

None of them was seriously injured. Only Shri Judin Sergey, Mechanic was slightly injured in the head and was given first aid and Shri Ignatov Vitaly got some abrasions on the leg and was also given first aid. Since the plane had crash-landed in an open field with no big trees and no habitation around, there was no other damage to life and property except the damage to the standing paddy.

Over this incident, Swarupnagar P.S. case No. 29 dated 30.3.92 U/s 336/337 IPC and 14F. Act was started. The Russian Consulate in Calcutta was informed and the crew members were handed over to them on bail. The preliminary investigation revealed that the plane was on an unscheduled flight cleared by D.G.C.A. from Hanoi to Tashkent via Calcutta, Delhi and Karachi and was fuelled at Hanoi. The pilot came to know about the shortage of fuel near Rangoon and wanted permission to land at Rangoon for re-fuelling. He alleged that the Rangoon authorities refused them permission to land. The pilot headed for Calcutta and before reaching Calcutta exhausted all the fuel 28 nautical kms. short of Calcutta Airport and forced-landed at the site. It has to be verified whether they had other aerodromes available for refuelling near Rangoon than Calcutta. The credibility of their other statements has also to be verified. Their interrogation revealed that the plane was not carrying any cargo. However, the plane was immediately sealed and guarded and Customs authorities were requested to search the plane. The Regional Controller of Air safety also visited the spot to conduct enquiry. The case has since been taken over by the C.I.D, West Bengal.

The villagers, whose paddy had been destroyed agitated on the first day for payment of compensation and threw brick-bats at the Police injuring S.I., Shri Ashim Ghosh, O.C., Swarupnagar P.S. and two other members of the force. They were treated at Swarupnagar P.H.C. However, the S. P. assured them that the quantum of the damage will be assessed and Government will be approached for payment of compensation.

There is not known way of salvaging the plane except dismantling. It may take several months before it is finally salvaged. The cultivation of crops is bound to suffer in its vicinity.

## LAYING OF REPORT

### Sixteenth Annual Report of the West Bengal Essential Commodities Supply Corporation Ltd. for the year 1989-90

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your permission I beg to lay the Sixteenth Annual Report of the West Bengal Essential Commodities Supply Corporation Ltd for the year 1989-90

## PRESENTATION OF REPORT

### Seventeenth Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I now present the Seventeenth Report of the Business Advisory Committee, as follows :

| Day | Demand | Department | Time |
|---|---|---|---|
| Tuesday, 7.4.92 | Demand No. 21 | Home (Police) Department | .. **4 hours.** |
| Wednesday, 8.4.92 | (i) Demand No. 49<br>(ii) Demand No. 50 | Animal Resources Development Department | .. **2 hours.** |
| | (iii) Demand No. 52 | Forests Department | .. **1 hour.** |
| | (iv) Demand No. 4<br>(v) Demand No. 8 | Judicial Department | .. **1 hour.** |
| Thursday, 9.4.92 | (i) Demand No. 51 | Fisheries Department | .. **2 hours.** |
| | (ii) Demand No. 57 | Co-operation Department | .. **2 hours.** |
| Friday, 10.4.92 | (i) Demand No. 26<br>(ii) Demand No. 37<br>(iii) Demand No. 90 | Municipal Affairs Departmen | .. **4 hours.** |

I now request the Hon'ble Minister for Parliamentary Affairs to move the motion for acceptance of the House.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to move that the Seventeenth Report of the Business Advisory Committee. as presented be agreed to by the House.

The motion was then put and agreed to.

## GOVERNMENT RESOLUTION

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to move that—

Whereas this Assembly considers that the social evil of employing scavengers to carry manually the night soil should be eradicated on a time bound basis and it is desirable to have a uniform law in the country to make employment of scavengers to carry manually the night soil an offence to prohibit the construction and continuance of dry latrines and to provide for matters connected therewith or incidental thereto;

And whereas the subject matter of such a law is relatable mainly to entry 6 of List II—State List of the seventh Schedule to the Constitution of India;

And whereas Parliament has not power to make such a law for the State with respect to the aforesaid matters except as provided in articles 249 and 250 of the Constitution of India;

And whereas it appears to this Assembly to be desirable that the aforesaid matters should be regulated in the State of West Bengal by Parliament by law;

Now, therefore, in exercise of the powers conferred by clause (I) of article 252 of the Constitution of India this Assembly hereby resolves that Parliament may by law make employment of scavengers to carry manually the night soil an offence and ban the construction and continuance of dry latrines and provide for all matters connected therewith or ancillary or incidental thereto.

**Mr. Speaker :** There is an amendment to this Resolution by Shri Lakshmi Kanta Dey. I now request Shri Lakshmi Kanta Dey to move his amendment.

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that in para 4, line 2, for the words "Parliament by Law", the words "Law to be made by the Parliament" be substituted.

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার স্যার, আজকে বুদ্ধদেববাবু যে গভর্নমেন্ট রেজুলেশন এনেছেন, আজকে আমি প্রথমে ভেবেছিলাম এক কথায় সমর্থন করে দিলে ব্যাপারটা মিটে যায়। কিন্তু তারপর কাগজপত্র ঘাঁটতে গিয়ে দেখলাম কি ভয়ঙ্কর অবস্থায় পশ্চিমবাংলা দাঁড়িয়ে আছে রুর্‍্যাল স্যানিটেশনের ক্ষেত্রে। সেটা দেখতে গিয়ে খুবই ভয়াবহ চিত্র দেখলাম, বিশ্বাসযোগ্যতা বুদ্ধদেববাবুর প্রতি নষ্ট হয়ে যাচ্ছে। ড্রাই ল্যাট্রিন, ওয়াটার বোর্ন ল্যাট্রিন স্যানিটেশন ল্যাট্রিনে পরিণত করার জন্য এবং স্ক্যাভেনজারস অর্থাৎ মাথায় করে

পায়খানা নিয়ে যায় ১৯৮৬-৮৭ সাল থেকে বন্ধ করার জন্য মূলত সেন্ট্রাল গভর্নমেন্টের একটা স্কীমের ভিত্তিতে শুরু হল। স্বভাবতই কোনও রাজ্যের মানুষ, দেশের মানুষ এই রকম একটা অমানবিক বিষয় মেনে নিতে পারে না যে আজকালও মানুষ মাথায় করে মল বহন করবে। এই অবস্থা থেকে তাদের মুক্তি দিয়ে তাদের উপযুক্ত বিকল্প কর্মসংস্থানের উদ্দেশ্যে সংসদ বা পার্লামেন্টের মাধ্যমে একটা আইন করা যাতে সারা দেশে এই ব্যবস্থা থেকে মুক্ত করা যায়। এই প্রশ্নে আমাদের মত পার্থক্য· বা বিরোধিতা নেই। আমাদের হিসাব বলছে আমাদের দেশে এখনও ৭৫ লক্ষ খাটা পায়খানা আছে এবং এই খাটা পায়খানা থেকে মুক্ত করতে সরকার যে ব্যবস্থা নিয়েছে তাতে ১৯ রাজ্যে ৪৯০ হাজার নূতন পায়খানা সরকার করবেন। তারজন্য বরাদ্দ করছেন একটা রিপোর্ট দেখছি, রিপোর্টটি, অ্যানোয়াল রিপোর্ট ১৯৯০-৯১, গভর্নমেন্ট অফ ইণ্ডিয়া, ডিপার্টমেন্ট অফ রুর‍্যাল ডেভেলপমেন্ট, মিনিস্ট্রি অফ এগ্রিকালচার-এর। তাতে বলছে, ফিজিক্যাল প্রগ্রেস আণ্ডার রুর‍্যাল স্যানিটেশন প্রোগ্রাম অর্থাৎ সি. আর. এস. পি. তাতে লিখছে পশ্চিমবাংলায় কি হয়েছে। সপ্তম পরিকল্পনায় এটা একটা মারাত্মক ব্যাপার। সপ্তম পরিকল্পনায় পশ্চিমবাংলায় লক্ষমাত্রা ছিল ২৪ হাজার ৭৪২টি খাটা পায়খানা আপনারা রূপান্তরিত করবেন স্যানিটেশনে। আমি দেখছি সি. আর. এস. পির অ্যাচিভমেন্ট জিরো। যদি এই বইটায় অসত্য লেখা থাকে তাহলে আমি খুশি হব। আমি মনে করি এটা মাননীয় বুদ্ধদেববাবুর ক্ষেত্রে এতবড় ব্যর্থতার নজির এটা ভাবতেই আমার অবাক লাগছে। এর পরে দেখা যাক ফাইন্যান্সিয়াল প্রগ্রেস আণ্ডার রুর‍্যাল স্যানিটেশন।

(**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** আরবানের কথা বলুন।)

দুটো মিলিয়ে আলোচনা হলে ভাল হত। রুব্যালের ব্যাপারটা তো আর আসবে না। দুটো নিয়ে পূর্ণাঙ্গ আলোচনা সম্ভব। ৪৫১ লক্ষ টাকা রুর‍্যালের ক্ষেত্রে অ্যালোকেশন হয়েছিল। রিলিজ হয়েছে ৭৬ লক্ষ টাকা, এক্সপেণ্ডিচার ৫ লক্ষ ৭৬ হাজার টাকা। কলকাতা শহরের বুকে খাটা পায়খানা হয়তো কমে আসছে, সেটা মঙ্গল। কিন্তু শহরের দিকে তাকিয়ে গ্রামের দিকে না তাকিয়ে খাটা পায়খানার পূর্ণাঙ্গ চেহারা পাওয়া যাবে না। আমি এই প্রবলেমের মানবিক দিক নিয়ে দেখছি, রাজনৈতিক দৃষ্টিভঙ্গিতে দেখছি না। তাদের বিকল্প কর্মসংস্থান দিয়ে, অলটারনেটিভ অকুপেশন দিয়ে প্রভাইড করে, আমি মনে করি, সরকারের এই শুভ্ক উদ্যোগের সঙ্গে আমাদের কোনও মতপার্থক্য নেই, কোনও বিরোধিতা নেই। আমরা যেটা বলতে চাইছি সেটা হচ্ছে যে হারে কলকাতায় এখনও এন্টালী বস্তিতে খাটা পায়খানা আছে, সেটা লজ্জার। আমরা রিপোর্ট আনাবার চেষ্টা করেছিলাম, কিন্তু সে রিপোর্ট এখনও এসে পৌঁছায় নি। আমি বুদ্ধদেববাবুকে অনুরোধ করব তাঁর কাছে কোনও রিপোর্ট আছে কিনা কলকাতা শহরের কোথায় কোথায় খাটা পায়খানা আছে সে সম্পর্কে এবং তিনি যদি আমাদের আলোকপাত করেন তাহলে ভাল হয়।

কলকাতা শহর কি সম্পূর্ণভাবে এর থেকে মুক্ত হয়েছে? যে চেহারা সারা রাজ্যের দেখছি, যে ভয়ঙ্কর চেহারা দেখছি তাতে এর থেকে মুক্ত করা আপনাদের সরকারের পক্ষে সম্ভব নয় এ ধারণা নেওয়া যেতে পারে। কিন্তু কলকাতা শহরের ক্ষেত্রে এটা একটা ভয়ঙ্কর

ব্যর্থতার পরিচয় বহন করছে। মিউনিসিপ্যালিটিগুলিকে টাকা দেওয়া হয় কিন্তু মিউনিসিপ্যালিটিগুলি তো এখনও এই খাটা পায়খানার প্রভাব থেকে মুক্ত নয়, সেখানে এর প্রভাব এখনও আছে। আমরা বারবার যে কথাটা আপনাকে বলি সেটা হচ্ছে, স্মল অ্যাণ্ড মিডিয়াম টাউনের ডেভেলপমেন্টের ক্ষেত্রে আমরা বারে বারে দেখেছি যে শহর উন্নয়নের ক্ষেত্রে আপনার বাজেটের পুরো বরাদ্দ টাকা খরচ হয়না। বাজেট বই থেকে আমরা দেখেছি যে এই স্কীমের যে টাকা সেই টাকা প্রতি বছর যা বরাদ্দ হচ্ছে তার থেকে বহু ঘাটতি থেকে যাচ্ছে। কাশীপুরে তো এখনও এই মাথায় করে পায়খানা নিয়ে যাবার ব্যবস্থা বিরাজমান। কাশীপুরে এখনও এই জিনিস চলছে। পৌরসভাগুলিতে যে অর্থ বরাদ্দ হচ্ছে বহু সময় দেখা যাচ্ছে যে পৌরসভা সেই টাকা ডাইভার্ট করে দিচ্ছে। সেখানে ফাণ্ডের ডাইভারসিফিকেশন হচ্ছে। যে উদ্দেশ্যে এই টাকা বরাদ্দ হয় সে জিনিস হচ্ছে না। আপনি নতুন করে নির্মান করতে দেবেন না। এ ক্ষেত্রে আমি বলব, বাড়ি যা হচ্ছে তাতে আমার ধারণা বর্তমান যুগে মানুষের টেস্ট বদলাচ্ছে এবং এই খাটা পায়খানা ব্যবহার না করার মতন মানুষ সচেতন হয়ে উঠেছে। কাজেই এ নিয়ে আপনাকে নতুন ভাবে আটকানোর জন্য খুব একটা পরিকল্পনা করার দরকার নেই। তার কারণ ইউজিয়্যাল কোর্সে মানুষ নিজে নিজে সচেতন হয়ে উঠছে। তারাও চান না যে এই খাটা পায়খানার ব্যাপারটা কলকাতা শহরে বা আরবান এরিয়াতে বিস্তার করে থাকুক। কিন্তু এগুলি করতে গেলে একটা আইনের প্রয়োজন নিশ্চয় আছে। শহর এলাকা প্রাথমিক পর্যায়ে দেখছি এখনও খাটা পায়খানা থেকে সামগ্রিকভাবে মুক্ত হয়নি। স্বভাবতই মফস্বল শহর অতি দ্রুত এই খাটা পায়খানা থেকে মুক্ত হবে এটা ভাবার ব্যাপারে যে সুবিধাটা ছিল তা হতে পারছে না তার কারণ গ্রামবাংলার ভয়ঙ্কর চিত্র আমরা দেখতে পাচ্ছি। আপনি আরবান এরিয়ার মন্ত্রী হলেও রাজ্য সরকারের একটা গুরুত্বপূর্ণ জায়গায় বসে আছেন কাজেই নগর উন্নয়নের সাথে সাথে গ্রামবাংলার উন্নয়নের ব্যাপারেও আপনার সরকারের নজর দেওয়ার দরকার আছে। আমি সেই কারণে মনে করি মানুষকে এর থেকে রিলিফ দেওয়ার জন্য মানবিক কারণেই আপনি বৃহৎ আকারে চেষ্টা করবেন। যে টাকা বরাদ্দ হচ্ছে সেই টাকা যাতে প্রকৃত খাতে খরচ হয় সেটা দেখতে হবে। যোজনা কমিশন এই পরিকল্পনা নিয়ে ভীষণভাবে চিন্তা ভাবনা করছেন। তারা চাইছেন এই পরিকল্পনায় যাতে বেশি বেশি করে বরাদ্দ করা হয় এবং এই প্রোগ্রাম যেন প্রপারলি ইমপ্লিমেন্টেড হয়। এরজন্য তারা আন্তরিকভাবে প্রচেষ্টা চালাচ্ছেন। আপনার যে উদ্যোগ সেই উদ্যোগের সঙ্গে আমরা পরিপূর্ণ ভাবে সহমত পোষণ করছি। কলকাতা এবং শহরগুলি যাতে সম্পূর্ণভাবে খাটা পায়খানা থেকে মুক্ত করা যায় এবং বিকল্প কর্মসংস্থানের ব্যবস্থা যাতে দ্রুত করতে পারা যায় তারজন্য আপনার উদ্যোগের সাথে আমরা কোনও পার্থক্য না রেখে আপনার রেজলিউশনকে আমরা সম্পূর্ণভাবে সমর্থন করছি।

[2-00 – 2-10 P.M.]

**শ্রী বিমল মিস্ত্রী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার বক্তব্য শুরু করছি কবি সত্যেন্দ্রনাথ দত্তের একটি বিখ্যাত কবিতা দিয়ে। সেই কবিতার নাম হচ্ছে মেথর।

কে বলে তোমারে, বন্ধু, অস্পৃশ্য অশুচি?

শুচিতা ফিরিছে সদা তোমারি পিছনে,

তুমি আছ, গৃহবাসে তাই আছে রুচি,

নহিলে মানুষ বুঝি ফিরে যেত বনে।

শিশু জ্ঞানে সেবা তুমি করিতেছ সবে,

ঘুচাইছ রাত্রি দিন সর্ব স্নেহে মানবে,

হে বন্ধু। তুমিই একা জেনেছ সে বাণী।

নির্বিচারে আবর্জনা বহ অহর্নিশ,

নির্বিকার সদা শুচি তুমি গঙ্গা জলে।

নীলকণ্ঠ করেছেন পৃথ্বীরে নির্বিষ

আর তুমি? তুমি তারে করেছ নির্মল।

এস বন্ধু, এস বীর, শক্তি দাও চিতে,

কল্যাণের কর্ম করি লাঞ্ছনা সহিতে।

স্যার, সমাজের এই সবচেয়ে বড় বন্ধু এই সম্পর্কে আমাদের এখনও পর্যন্ত যে মনোবৃত্তি, অবজ্ঞা, অবহেলা, ঘৃণা, আজ পর্যন্ত এদের প্রতি আমাদের কম নেই। আমি বুদ্ধদেব বাবুকে অভিনন্দন জানাব, তিনি এই রকম একটা বিল পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে এই বিধানসভায় অন্তত আনতে পেরেছেন। যে বিলের মাধ্যমে এমন একটা আইন করা হোক যে আজও যারা বিংশ শতাব্দীতে যারা আমরা সভ্যতার বড়াই করছি, এই রকম একটা বিজ্ঞান এবং প্রযুক্তির যুগে, যখন বড় বড় কাজ প্রযুক্তির মাধ্যমে হচ্ছে, বড় বড় যে সব বিজ্ঞানের আবিষ্কার ঘটছে এবং তা নানা ভাবে মানুষকে সাহায্য করছে, সেই রকম একটা যুগে আমাদের সমাজে যারা মেথর বলে পরিচিত তাদের এখনও পর্যন্ত মাথায় করে বা ঠেলা গাড়ি করে মল মুত্র বহন করে নিয়ে যেতে হচ্ছে, এই রকম একটা অমানবিক, মানবতা বোধ হীন কাজ, সেই কাজকে আমরা রোধ করতে চাইছি। এমন একটা আইন আজকে আমরা পাস করতে যাচ্ছি, যা সারা ভারতবর্ষে এই রকম একটা আইন এক সঙ্গে প্রয়োগ করা হোক বা চালু করা হোক। এই রকম একটা পার্লামেন্টে পাস হোক। ভারতবর্ষে তো গত ৪৪ বছর আপনারাই রাজত্ব করেছেন সুতরাং আজকে যে খাটা পায়খানা মিউনিসিপ্যালিটিগুলোতে আছে, পশ্চিমবঙ্গ সরকার প্রতি বছর বরাদ্দ করছেন, সি. এম. ডি এ. এলাকাগুলোর এই সব পায়খানাগুলো করবার জন্য, স্যানিটারি করবার জন্য, তার অর্থ প্রতি বছর বরাদ্দ হচ্ছে, এবং অন্যান্য যে মিউনিসিপ্যালিটিগুলোও আস্তে আস্তে এই সমস্যা

লোপ করবার চেষ্টা করছে। এই যে একটা অমানবিক কাজ বর্তমান সমাজ ব্যবস্থায় চালু আছে, এই অমানবিক কাজের বিরুদ্ধে একটা বিল এখানে আসছে, নিশ্চয়ই আশা করব সবাই এই বিল সমর্থন করবেন, অবশ্য ওরা বলেছেন এটা সকলেই সমর্থন করছেন, এটা ভাল কথা। এই প্রসঙ্গে একটা কথা বলব, শুধু মেথর বলে নয়, এই সমাজ কাঠামোতে যারা সবচেয়ে বেশি শ্রম করছে, তারা তাদের মর্যাদা পাচ্ছে না। পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে বিল এখানে আনা হয়েছে, এই উদ্যোগকে আমি স্বাগত জানাচ্ছি। এই প্রসঙ্গে বলি, আমাদের পৌর সভাগুলোতে যে খাটা পায়খানাগুলো আছে, অনেক ক্ষেত্রে আমরা দেখেছি,— সুদীপ বাবু বললেন কাশীপুর অঞ্চলে নাকি এখনও মাথায় করে মল মুত্র বহন করার ব্যবস্থা আছে। এখন অধিকাংশ ক্ষেত্রেই ঠেলা গাড়িতে করে খাটা পায়খানার মল মূত্র নিয়ে যাবার সিস্টেম আছে। তাহলেও আমরা আশা করব এ ধরনের কাজ যাতে শীঘ্র বন্ধ হয় তার জন্য সর্বস্তরে উদ্যোগ নেওয়া হবে। সেই উদ্দেশ্যে আজকে বিধানসভায় মাননীয় বুদ্ধদেববাবু যে প্রস্তাব এনেছেন আমি আশা করব সে প্রস্তাবটি সর্বসম্মত ভাবে গৃহীত হবে। এই কথা বলে সবাইকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মিঃ স্পিকার স্যার, আপনি জানেন একদিন আচার্য বিনোবা ভাবে আশ্রমের সমস্ত পায়খানা এবং বাথরুমগুলি নিজে কেউ ওঠার আগেই পরিষ্কার করে রেখে ছিলেন। সকালে সকলে উঠে দেখে যে, সব পরিষ্কার করে রাখা হয়েছে। অথচ কেউ কেউ ঠিক করতে পারে না যে কে করেছে। এই হচ্ছে আমাদের শিক্ষা। আর ওঁদের দলের শিক্ষা হচ্ছে সব কিছু নোংরা করে রাখা। তবুও আমি ওঁদের কাছে অনুরোধ রাখছি, একটু কম নোংরা করুন। মলিন-বাবুরা একটু মলিনতা কমান। তাহলেই আমাদের আবর্জনা কম পরিষ্কার করতে হবে।

স্যার, এখন আমি বুদ্ধদেব বাবুকে বলছি যে, ক্যাজুয়ালি এই রকম একটা রেজলিউশন নিয়ে সমস্যার সমাধান সম্ভব নয়। আমাদের গ্রামের পরিস্থিতি কি, তা সুদীপবাবু আলোচনা করেছেন। মিস্ত্রী মশাই একটা কবিতা পড়লেন, কিন্তু তিনি অর্ধেকটা পড়ে, বাকি অর্ধেকটা পড়লেন না। বুদ্ধদেব বাবু, এটা ক্যাজুয়াল প্রস্তাব আনার বিষয় নয়, ইট ইজ এ বিগ প্রবলেম। বিশিষ্ট সাংবাদিক দীপঙ্কর ঘোষ একটা বই লিখেছেন। তিনি 'প্রেসিডেন্সিয়াল সিস্টেম অনলি ওয়ে' বইটাতে বলছেন কাশ্মীরের ইভেন ইন দি ডাল লেক, সেখানেও এই জিনিস চলছে। দ্যাট ইজ দি ইন্ডেক্স অফ কাশ্মীর। অ্যাট ডাল লেক, পিপুল ডু নট হেজিটেট টু ডিফিকেট। সুতরাং দেশের যা অবস্থা তাতে এটা আপনি শহরের মধ্যে সীমাবদ্ধ রাখতে পারলেও গ্রামে কি করবেন? ইভেন ইফ ইউ প্রিপেয়ার, দে উইল নট ইউজ ইট। এই অবস্থায় এটাকে ক্যাজুয়ালি দেখবার সময় নেই। এখন আর ঐ ৪০ বছর, ৪০ বছর ইত্যাদি বলে কোনও লাভ হবে না। তা ছাড়া আপনি 'বুদ্ধ।' 'বুদ্ধ' পরবর্তীকালে মহানির্বাণের পথ দেখিয়েছেন। আপনিও এগুলি একটু ভাবুন। আমাদের মা বোনেদের মধ্যে যাঁরা অর্থনৈতিক ভাবে দুর্বল আজকে তাঁদের জন্য নির্দিষ্ট কোনও আবরুর ব্যবস্থা নেই। সুতরাং এ বিষয়ে নিরন্তর প্রয়াসের প্রয়োজন। যেমন আপনারা ইলিটারেসির জন্য নিরন্তর প্রয়াস চালাচ্ছেন, প্রচার করছেন, তেমন স্যানিটেশনের জন্য আপনাদের নিরন্তর প্রচার করা দরকার। এ বিষয়ে আমাদের কোনও শিক্ষা নেই, প্রচার নেই। কিছু পৌর এলাকার মধ্যে স্যানিটারি ল্যাট্রিন,

সেফটি ট্যাঙ্ক হচ্ছে। কিন্তু গ্রামে তো কিছুই হচ্ছে না। এই যে ব্যাপক অংশের কাজ বাকি রয়েছে, সেখানকার মানুষ কি করবে? হাউ ডু দে ডিসপোজ ইট? হাউ ডু দে অ্যানসার টু দি কল অফ নেচার? এগুলো তো আপনাকে দেখতে হবে। শুধু স্ক্যাভেঞ্জারদের কথা বললেই চলবে না।

[2-10 – 2-20 P.M.]

আমাদের গোটা ভারতবর্ষে যা অভ্যাস—ইভেন ডাললেককেও আমরা ব্যতিক্রম করি না। আমাদের এই অভ্যাসকে নিয়ন্ত্রিত করার জন্য আন্দোলন করা দরকার। আপনি একটা প্রস্তাব করে, আমাদের পার্লামেন্টের অ্যাক্ট করে কিছু হবে না। মিস্ত্রী মহাশয় এখানে কংগ্রেসের মধ্যে ভূত দেখার চেষ্টা করলেন। ওনাকে বাড়ি বানাতে বলুন। কিছু বোঝে না। যাইহোক, এটা মারাত্মক প্রবলেম। বুদ্ধদেববাবু, এটা আপনাকে ক্যাজুয়ালি দেখতে নিষেধ করছি। আমরা এক সময়ে এই নিয়ে আন্দোলন করেছি। প্রথম এবং দ্বিতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনায় আমরা কিছু কিছু সুলভে ল্যাট্রিন তৈরি করে দেবার চেষ্টা করেছি। অল্পদিনে কারিগরি জ্ঞান দেবার চেষ্টা করেছি এবং সাবসিডাইসড রেটে এগুলি দেবার চেষ্টা করেছি। কিন্তু সর্বজনীনভাবে গ্রহণ হয়নি। মানুষ গ্রহণ করেননি এবং এটার ব্যাপক প্রবলেম হয়ে রয়েছে রাজ্যের দিক থেকে বটে, স্যানিটেশনের দিক থেকেও বটে। যে জল আমরা ব্যবহার করছি আবার সেই জলেই আমরা চান করছি। সুতরাং ছোট একটা প্রবলেম এটা মনে করবার কোনও কারণ নেই। পার্লামেন্টের নির্দেশে যে প্রস্তাব এনেছেন আমি তার প্রতিদ্বন্দ্বিতা করতে পারব না, বিরোধিতা করতেও পারব না কিন্তু প্রবলেমটা ব্যাপক এবং এর প্রকাশ হয়নি বলে আমার ধারণা। আপনি একজন তরুণ, নব্য মানুষ। আপনি যেখানে রয়েছেন, আপনি দরদ দিয়ে কিছু কিছু জিনিস বোঝাবার চেষ্টা করছেন। এক্ষেত্রেও আপনি এটাকে আন্দোলনে পরিণত করবেন। আপনারা অনেকগুলি জিনিসের উপর সাবসিডি দিয়ে থাকেন। গোবর গ্যাস, বায়ো গ্যাস, নন-কনভেনশন্যাল এনার্জি কয়েকটি আছে। সেখানে কি বেনিফিট, ইমেন্স বেনিফিট, ইউ ক্যান হ্যাভ ইমেন্স বেনিফিট। আপনি যদি আন্দোলনে পরিণত করেন তাহলে ভাল হয়। মেদিনীপুরে আমি শুনেছি, এই জাতীয় বায়ো গ্যাস দিয়ে করবার চেষ্টা করছে। আমাদের অ্যাসথেটিক্স সেন্সে হিউম্যান নাইটসয়েল দিয়ে করতে পারব না। একটা আন্দোলন হচ্ছে এবং কোথাও কোথাও পরীক্ষানিরীক্ষা সাকসেসফুল হয়েছে বলে আমি শুনেছি। আপনারা সেইভাবে আন্দোলনের রূপ দেবার চেষ্টা করুন। সত্যিই গ্রামাঞ্চলে তো বটেই, শহরের দরিদ্র বস্তিগুলির মা-বোনেদের এখনও কোনও ব্যবস্থা নেই। আইন করে খাটা-পায়খানা বন্ধ করে দেবেন—তা তো হবে না। এর বিকল্প দিয়ে দিতে হবে এবং এরজন্য ট্রেনিং-এর দরকার, টেস্ট শুধু নয়, ট্রেনিং-এর দরকার। সেইজন্য পরিকল্পনার কথাটা বিবেচনা করুন এবং এই বিষয়ে ভাববার প্রয়োজন আছে। ইল্লিটারেসি দূর করার জন্য আপনারা আন্তরিকভাবে চেষ্টা করছেন। অবশ্য কেন্দ্রীয় সরকারের টাকা আপনাদের পার্টি ফাণ্ডে বেশি যাচ্ছে। এক্ষেত্রেও পার্টি ফাণ্ডে টাকা নিন, তাতে আমার কোনও আপত্তি নেই। এটা যদি আন্দোলনের রূপ নেয় তাহলে আমি পরিপূর্ণভাবে সমর্থন করব। এখানে মিস্ত্রী মহাশয় বললেন, কংগ্রেস তো ৪০ বছর ধরে ছিল। আমার কথা হচ্ছে, এইসব কথা বলার দরকার নেই। এটা দোষ দেওয়ার কোনও কথা নয়, আপনি চেষ্টা করুন, এই যে সমাজের ইভিল এটাকে দূর করার, আজকে এই জিনিসে আন্দোলনের রূপ

নেওয়ার দরকার আছে। শিশুদের পাঠ্য বইয়ে যেমন লেখা হয় সে 'জলের আর এক নাম জীবন' সেই রকম জলের মতো মল, মূত্র ত্যাগ এবং পরিষ্কার করার প্রণালী সম্বন্ধেও ওখানে কিছু বলার আছে, সাহিত্য ও শিক্ষার মাধ্যমেও আপনাদের এ সম্বন্ধে প্রচার করার দরকার আছে। আপনারা গাছের সম্বন্ধে যেমন টি. ভি. রেডিওতে প্রচার করেন এ সম্বন্ধেও তেমনি প্রচারের দরকার আছে। গতকাল টিউবারকুলোসিস সম্বন্ধে টি. ভি.তে প্রচার হতে দেখেছি কিন্তু এ সম্বন্ধে কোনও প্রচার ব্যবস্থা নেই। একজন প্রখ্যাত সাংবাদিক প্রেসিডেন্সিয়াল সিস্টেমে একটি বই লিখেছিলেন, ক্যাজুয়ালী সেটা দেখেছিলাম, কাশ্মীরের ডাললেকের ঘটনা, ইভেন দি ডাললেক ইজ নট স্প্রেড, তাই বলছিলাম আজকে এই জিনিসটাকে একটা সর্বজনীন রূপ দেওয়ার চেষ্টা করুন, যেখানে আপনারা এবং আমরা এক সঙ্গে কাজ করার সুযোগ পাই। এখানে বিরোধিতার কোনও প্রশ্ন নেই সমাজের এই ইভিল, এই লজ্জা, গ্লানি দূর করার চেষ্টা করুন, মানুষ সচেতন হোক এবং এ ব্যাপারে মিনিমাম সুযোগটুকু পাক এটা আপনারা দেখুন। আপনাদের রুর‍্যাল এবং আর্বান ডেভেলপমেন্ট আছে, আপনারা সমাজে আন্দোলনের রূপ দেওয়ার চেষ্টা করুন, তাহলে এটাকে আমরা পরিপূর্ণ সমর্থন করব, আজকের প্রস্তাবকেও সমর্থন করছি। অনেকে কংগ্রেসের ৪০ বছর ইত্যাদি কথা বলছেন, তাঁরা শতকিয়া ভুলে গেছেন, অনেক কিছুই উত্তর, দক্ষিণ বোঝেন না। আপনি রিফাইনট ও বটে, বুদ্ধও বটে আপনি চেষ্টা করুন, আমরা পরিপূর্ণ সহযোগিতা করব। এতে ল্যার্জার ইনভলভমেন্টের দরকার আছে। কবি সত্যেন্দ্রনাথের কবিতা আমিও বলছি, কে বলে তোমারে বন্ধু অস্পৃশ্য অসূচি তুমি আছ গৃহবাসে তাই আছে রুচি, নইলে মানুষ বুঝি ফিরে যেত বনে। এই কথা বলে প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-20 – 2-30 P.M.]

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় মাননীয় মন্ত্রী মহাশয় যে রেজলিউশন এনেছেন আমরা সর্বান্তকরণে সমর্থন করছি সব দিক থেকে। মাননীয় জয়নাল আবেদিন সাহেব বলেছেন যে জিনিস ওঁরা করতে পারেন নি, সেই জিনিস বামপন্থী মন্ত্রী মহাশয় ভাল করে বলতে পারবেন, তবে আমি যেটুকু বুঝতে পারছি তাতে এর মধ্যে কিছু কমিউনিকেশন গ্যাপ আছে। এখানে অ্যাচিভমেন্ট জিরো হতে পারে না। আমরা যে মিউনিসিপ্যালিটিগুলি দেখেছি সেইগুলিতে কিছু কিছু কাজ হচ্ছে, আমি দু-একটি ওয়ার্ডের কথা জানি, সেখানে খারাপ ল্যাট্রিন নয়, তাই যদি হয় তাহলে শূণ্য হতে পারে না, কিছু কমিউনিকেশন গ্যাপ আছে, মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর বক্তব্যে তা বলবেন। আমার কথা হল—হোয়াট বেঙ্গল থিঙ্কস টুডে, ইণ্ডিয়া থিঙ্কস টুমরো। আপনি এই অগ্রণী ভূমিকা নিয়েছেন তারজন্য আপনাকে আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। একটি ব্যাপারে আপনার কাছে নিবেদন করতে চাই। কলকাতা শহরে হয়ত সহজে করা যায়, কিন্তু গ্রাম বাংলায় সেটা হচ্ছে না। আজকে গ্রামাঞ্চলে পঞ্চায়েতের মাধ্যমে যেসব কাজ হয় তারসঙ্গে এই কমিউনিটি ল্যাট্রিনের ব্যাপারটা যুক্ত করার প্রয়োজন রয়েছে। আমরা পশ্চিমবঙ্গে রাস্তায় শেড করছি, গাছ লাগাচ্ছি, কিন্তু এ ব্যাপারে জোর দিচ্ছি না। আজকে এটা আন্দোলন আকারে তুলতে হবে এবং সবাইকে একসঙ্গে চেষ্টা করতে হবে। আজকে গ্রামে লোকসংখ্যা বেড়েছে, ফলে সেখানে ঝাড়জঙ্গল কেটে চাষ হচ্ছে। ফলে সেখানে ছেলে বা মেয়েদের পায়খানায় যাবার প্রয়োজন হলে তাদের অসুবিধা হচ্ছে।

গ্রামে গেলে এক্ষেত্রে আমাদেরও অসুবিধা হচ্ছে। কাজেই আজকে গ্রামে কমিউনিটি ল্যাট্রিন দরকার। তবে এরজন্য ফাণ্ড দরকার। তবে সেই ফাণ্ড ওঁরা দেবেন কিনা জানি না। বিশেষ করে আদিবাসী এলাকায় এই কমিউনিটি ল্যাট্রিন করা যায় কিনা সেটা ভাবতে হবে। কারণ গ্রামাঞ্চলে ল্যাট্রিনের ব্যবস্থা না থাকায় যখন ডাইরিয়া হয় তখন সেখানকার পুকুরের জল দুষিত হয়ে যায় তাদের ট্র্যাডিশনাল অভ্যাসের ফলে। সেজন্যই গ্রামাঞ্চলে কমিউনিটি ল্যাট্রিনের প্রয়োজনীয়তা রয়েছে। জয়নাল সাহেব বলছিলেন যে, আমি কংগ্রেসে ছিলাম এবং এটা আমিও করতে পারনি। বর্গাদার আইন, সেটা ওঁদের সময়েই হয়েছিল, কিন্তু সেটা ইমপ্লিমেন্ট করা যায়নি জয়নাল আবেদিন সাহেবের মতো লোক কংগ্রেসে ছিলেন বলেই। তারজন্য আমরা এদিকে চলে এসেছি। এই কথা বলে এই প্রস্তাবকে সর্বান্তকরণে সমর্থন করছি।

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বুদ্ধদেববাবু মল বহনের মতো সামাজিক কুপ্রথা অবসানের জন্য হাউসে যে প্রস্তাব উত্থাপন করেছেন এবং সেই প্রস্তাবের উপর শ্রী লক্ষ্মী দে যে সংশোধনী এনেছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা বলছি। এই প্রস্তাব এই করণে আনতে হল, গত ৪ঠা ফেব্রুয়ারি আমাদের দেশের ওয়েলফেয়ার মন্ত্রী সিতারাম কেশরী আমাদের মুখ্যমন্ত্রীকে চিঠি লিখেছিলেন এবং পরবর্তীকালে শ্রীমতী শিলা কল, তিনিও একটি চিঠি লিখেছিলেন মুখ্যমন্ত্রীকে। তাতে তাঁরা বলেছিলেন যে, অষ্টম পরিকল্পনার মধ্যে শহরাঞ্চলে যেসব খাটা পায়খানা আছে তার অবলুপ্তি করতে হবে এবং তার সাথে সাথে ঐ যে সামাজিক কুপ্রথা রয়েছে—মানুষের মাথায় মল বহন করবার, সেটা আইন করে নিষিদ্ধ করতে হবে। এই নিষিদ্ধ করবার ক্ষেত্রে কেন্দ্রীয়ভাবে লোকসভাতে আইন তৈরি করা যাবে না, কারণ স্যানিটেশনের ব্যাপারটা রাজ্য তালিকাভুক্ত। সংবিধানের ২৫২ ধারার ক্লজ-১য়ে বলা আছে, যদি ভারতের দুই-তিনটি রাজ্য এই ধরনের প্রস্তাব গ্রহণ করে তাহলে কেন্দ্রীয় সরকার একটি কেন্দ্রীয় আইন তৈরি করতে পারবেন এবং ঐ আইনের মডেল বাই-লর্জ তাঁরা গ্রহণ করতে পারবেন যা রাজ্য সরকার ঠিক করে দেবেন। পরে বোর্ড অফ কমিশনার্সে তা অনুমোদিত হবে এবং তারপর সেটা আইনে রূপান্তরিত হবে। এরফলে একটা অমানবিক প্রথার অবসান ঘটবে। এই আইনের মডেল বাই-লজে বলা হয়েছে, মাথায় করে মল বহন আইনত নিষিদ্ধ থাকবে। কোনও ব্যক্তি বা কোনও সংস্থা যদি কাউকে এই ধরনের কাজে নিযুক্ত করেন তাহলে তা হবে আইনত দণ্ডনীয়। তাকে শাস্তি দেওয়া হবে এবং আইনত সেটা দণ্ডনীয় হবে। কোন ক্ষেত্রেই ৮ম পঞ্চবার্ষিক পরিকল্পনার মধ্যে খাটা পায়খানা রাখা যাবেনা। কেউ যদি কোন নুতন বাড়ি নির্মাণ করতে চায়, সেই বিল্ডিং রুলস অনুমোদন করা হবে না যদি না স্যানিটারী পায়খানা করবার কোনও প্রভিশন তার মধ্যে না রাখে। সঙ্গে সঙ্গে এটাও বোঝা দরকার আছে যে, এই আইনবলে সাফাইকারী অর্থাৎ যারা মাল বহন করবেন, তারা কিন্তু দণ্ডনীয় হবেন না, দণ্ডনীয় হবেন তারা যারা এদের এই কাজে নিযুক্ত করবেন। এখানে সুদীপবাবু, জয়নাল সাহেব প্রশ্ন তুলেছেন যে সত্যি সত্যি এক্ষেত্রে আমাদের রাজ্য সরকারের পশ্চিমবঙ্গে যে অ্যাচিভমেন্ট সেটা নাকি খুব খারাপ। উনি বলেছেন যে ১৯৮৬-৮৭ সাল থেকে এই উদ্যোগ নিয়েছিলেন কেন্দ্রীয় সরকার। কিন্তু পশ্চিমবঙ্গে আমরা ১৯৮২-৮৩ সাল থেকে এই কাজ শুরু করেছি। এই ক্ষেত্রে লিবারালাইজেশন অব স্কাভেনজার বলে যে প্রকল্প আছে এবং এতে রাজ্য সরকারের কেন্দ্রীয় স্পনসর্ড প্রোগ্রাম আছে। এছাড়া সি. এম. ডি. এ.

এলাকায় গঙ্গা অ্যাকশন প্ল্যান এবং সি. ইউ. ডি. পি'র অন্তর্ভুক্ত এবং পরিবেশ বিষয়ক কিছু প্রকল্প আছে। এই প্রকল্পের মাধ্যমে আমরা কাজ করছি। পশ্চিমবঙ্গে ৭৫টি ক্ষুদ্র এবং মাঝারি শহরের যে কথা বললেন, এই ৭৫টি ক্ষুদ্র এবং মাঝারি শহর যা সি. এম. ডি.-এ এলাকার বাইরে আছে, তাতে আমরা এ পর্যন্ত ২২ কোটি টাকা খরচ করেছি। এর মধ্যে আমাদের রাজ্য সরকার দিয়েছেন ১৬ কোটি টাকা, আর কেন্দ্রীয় সরকার দিয়েছেন ৫ কোটি ৯৩ লক্ষ টাকা। স্বাভাবিক ভাবে রাজ্য সরকারের পক্ষ থেকে এই যে কুপ্রথা, এটাকে অপসারণের জন্য আমাদের যে প্রয়াস, আমাদের যে আন্তরিকতা সেটা আমরা দেখিয়েছি। তার সঙ্গে সঙ্গে এ কথা বলতে চাই, আমাদের যে হিসাব আছে তাতে এখন পর্যন্ত পশ্চিমবাংলায় নন-সি. এম. ডি. এ এলাকায় যে ৭টি পৌরসভা আছে, তার ভিতরে আমরা ৭০ হাজার ৫৫৪টি খাটা পায়খানা অপসারণ করে সেখানে লো কস্ট টু পিট সিস্টেম ল্যাট্রিন করে দিয়েছি প্লিন্থ লেভেল পর্যন্ত। এছাড়া ৪০৭টি কমিউনিটি ল্যাট্রিন তৈরি করে দিয়েছি এবং আমাদের আরও ৩০ হাজার এই ধরনের কাজ বিভিন্ন শহরগুলিতে চলছে। এ ছাড়া সি. এম. ডি. এ এলাকার মধ্যে আমরা সেফটি ট্যাঙ্কে ল্যাট্রিন তৈরি করেছি ৭১ হাজার ৬৩৬টি,টু পিট লো কস্ট সিস্টেম ল্যাট্রিন তৈরি করেছি ৭২ হাজার ৫৯টি। আমরা মোট ১ লক্ষ ৪৪ হাজার ১৫৫টি খাটা পায়খানা অপসারণ করে সেখানে হয় স্যানিটারী ল্যাট্রিন অথবা টু পিট লো কস্ট ল্যাট্রিন তৈরি করে দিয়েছি। এটা হচ্ছে ১৯৯০ সালের হিসাব এবং এই বছর এখন পর্যন্ত সি. এম. ডি. এ এলাকায় প্রায় ১ লক্ষ এই ধরনের খাটা পায়খানা অপসারণ করে টু পিট লো কস্ট ল্যাট্রিন আমরা করেছি। এর পাশাপাশি আমরা দেখছি যে এখন পর্যন্ত পশ্চিমবঙ্গে শহরগুলিতে, ছোট এবং বড় শহরগুলিতে ২ লক্ষ খাটা পায়খানা আছে। এগুলিকে আমাদের অপসারণ করতে হবে। এখন এই কাজ যদি আমাদের করতে হয় ৮ম পঞ্চ বার্ষিক পরিকল্পনাতে, এই খাতে ৭৫টি পৌরসভার জন্য এবং তেমনি ভাবে সি. ইউ. পি. ডি. এবং গঙ্গা অ্যাকশন প্লান অনুযায়ী যে কাজ করা হয়েছে সি. এম. ডি. এ এলাকায়, সামান্য সংখ্যক আছে। কিন্তু ছোট বড় শহরগুলিতে যে ২ লক্ষ এখনও বাকি আছে তাকে যদি কনভার্ট করতে হয় তাহলে আমাদের দরকার ৭৫ কোটি টাকা। কিন্তু আমাদের ৮ম পঞ্চবার্ষিক পরিকল্পনায় বরাদ্দ আছে মাত্র ২৫ কোটি টাকা। আমাদের যদি এই কাজ করতে হয় তাহলে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে অর্থের প্রয়োজন। এখন কেন্দ্রীয় সরকার একটা প্রকল্প হাতে নিয়েছেন। সেই প্রকল্পে তারা বলছেন যে ইকনমিক্যালি উইকার সেকশন যারা আছেন, নিম্ন আয়ের মানুষ যারা আছেন, তাদের জন্য এই প্রকল্প নেওয়া হয়েছে এবং তাতে বলা হয়েছে যে শতকরা ৪৫ ভাগ টাকা কেন্দ্রীয় সরকার 'হাডকো' সংস্থার মাধ্যমে কোন বেনিফিসিয়ারীকে পৌরসভার মধ্যে দিয়ে তারা দেবেন, আর ৫০ ভাগ টাকা ঋণ হিসাবে পৌরসভাগুলিকে নিতে হবে 'হাডকো'র কাছ থেকে। আর ৫ ভাগ বেনিফিসিয়ারীকে কনট্রিবিউট করতে হবে। আমরা রাজ্য সরকারের পক্ষ থেকে এটার পরিবর্তন করেছি। আমরা ঠিক করেছি যে ৪৫ ভাগ টাকা আমরা অনুদান হিসাবে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে নেব। আর পৌরসভার যেটা ঋণ হিসাবে নেবার কথা ছিল সেই ৫০ ভাগ টাকা আমরা রাজ্য সরকারের পক্ষ থেকে অনুদান হিসাবে পৌরসভাকে দেব। এই প্রকল্প হিসাবে আমরা ১৯৯০-৯১ সালে ১৫টি পৌরসভাকে গ্রহণ করেছি এবং এছাড়া এই রাজ্য সরকারকে যে অর্থ বরাদ্দ করা হবে সেই সরবরাহ অর্থ দিয়ে আমরা ৮ম পঞ্চবার্ষিক পরিকল্পনার মধ্যে দিয়ে সমস্ত খাটা পায়খানা

অপসারণ করতে পারব, এই বিশ্বাস আমার আছে। কিন্তু আমাদের এই কাজ যদি করতে হয়, জয়নাল আবেদিন সাহেব নিশ্চয়ই বলবেন, শুধু মাত্র সরকারি উদ্যোগে এটা করা সম্ভব নয়।

[2-30 – 2-40 P.M.]

আমরা যে প্রস্তাব গ্রহণ করছি এই প্রস্তাব একটা মানবিক প্রস্তাব। পেছিয়ে পড়া সমাজ ব্যবস্থার কৃচ্ছ্র সাধন করবার জন্য এই প্রস্তাব নয়। প্রস্তাব গ্রহণ করবার পর তাকে যদি বাস্তবায়িত করতে হয়, আমরা বি. আর. আম্বেদকারের জন্ম শতবর্ষ উদযাপন করছি সারা ভারতবর্ষ ব্যাপি অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় যদি লক্ষ্য মাত্রায় পৌছাতে হয়, সত্যি সত্যিই যদি এই কাজ করতে হয় তাহলে একা পৌরসভার দ্বারা এই কাজ করা সম্ভব নয়, বিধায়ক স্বেচ্ছাসেবী সংস্থা, সরকারি বেসরকারি সংস্থা সকলে ঐক্যবদ্ধ হয়ে এই কাজে নামতে হবে। এই ল্যাট্রিন তৈরি করার ক্ষেত্রে মানুষকে সচেতন করতে হবে। এর মধ্যে নিম্ন আয়ের মানুষ আছে, অশিক্ষিত মানুষ আছে, নিরক্ষর মানুষ আছে, তাদের মধ্যে সচেতনতা জাগিয়ে তুলতে হবে। টু পিট সিস্টেমে ল্যাট্রিন তৈরি করার কথা বলা হচ্ছে, স্যানিটারী ল্যাট্রিন তৈরি করার কথা বলা হচ্ছে। যা অবস্থা প্লিন্থ লেভেল পর্যন্ত করা সত্ত্বেও সুপার স্ট্রাকচার যেটা করা দরকার সেটা করার মতো অর্থ সাধারণ মানুষের মধ্যে নেই। সেই কারণে কেন্দ্রীয় সরকার যে অর্থ দিচ্ছেন তার সঙ্গে সুপার স্ট্রাকচার তৈরি করার জন্য যদি অর্থ বরাদ্দ করতেন তাহলে ভাল হত, আমরা তাহলে ভাল ভাবে কাজ করতে পারতাম। এই স্যানিটারী ল্যাট্রিন ব্যবহার করবার একটা মানসিকতা তৈরি করার প্রয়োজন আছে, এই ব্যাপারে একটা আন্দোলন হওয়া প্রয়োজন। আমাদের পৌরসভাগুলির মধ্যে দিয়ে আরবান স্যানিটারী সারভিসেস ফর দি পুয়োর এই যে পৌরসভায় প্রকল্প নেওয়া হয়েছে সি. এম. ডি. এ-র "স্বাস্থ্য সচেতনতা জাগিয়ে তোল," নাগরিক সচেতনতা জাগিয়ে তোল" এই যে প্রকল্পগুলি আছে এই প্রকল্প গুলির মাধ্যমে সাধারণ মানুষের কাছে গিয়ে তাদেরকে আমরা এই শিক্ষায় শিক্ষিত করতে চাই। এই উদ্যোগ সরকারের পক্ষ থেকে, পৌরসভাগুলির পক্ষ থেকে নেওয়া হচ্ছে। আমি আনন্দিত যে এই প্রস্তাবকে আমাদের এখানে সমস্ত বিরোধী দল সমর্থন করেছেন এবং সবাই সমর্থন করেছেন। অষ্টম পরিকল্পনার মধ্যে আমরা যাতে লক্ষ্য মাত্রায় পৌছাতে পারি তার জন্য সকলের সহযোগিতা কামনা করছি। আমি এই প্রস্তাব এবং সংশোধনী সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বক্তব্য বিশেষ কিছু নেই. আমার সহকর্মী অনেকটা বলে দিয়েছেন। শুধু দু-একটি প্রশ্ন সম্পর্কে বিরোধীদের বক্তব্য শুনে মনে হয়েছে পরিষ্কার থাকা ভাল। আমাদের দেশে, আমাদের রাজ্যে সমস্যা সমাধানে পেছিয়ে পড়া মানুষের স্বার্থে এই প্রস্তাব আনা হয়েছে। এই প্রস্তাবের সঙ্গে এই কথা ঠিকই যে গ্রামাঞ্চলে যুক্ত নয়। সুদীপবাবুকে বুঝতে অনুরোধ করব এটা অমানবিক, এটা নিয়ে আমরা চিন্তিত এবং লজ্জিত। এই যে পরিকল্পনা এটার সবটাই হচ্ছে নগর ভিত্তিক। আমরা মনে করি কেন্দ্রীয় সরকারকে এই মনোভাব জানানো দরকার যে গোটা পরিকল্পনা আমাদের দেশে শহরে এবং গ্রামে মিলিয়ে হওয়া উচিত। গ্রামাঞ্চলকে বাদ দিয়ে রেখে এই ধরনের এটা আনা

ঠিক হয় নি, ঠিকই বলেছেন। গ্রামাঞ্চলে আমাদের রাজ্য সরকারের পরিকল্পনা আছে। আমাদের সাফল্যের কথা একটু বলি। আপনি ঠিকই বলেছেন যে সামগ্রিক একটা নীতি হওয়া উচিত ছিল শহরে এবং গ্রামে। আমার সহকর্মী বলেছেন ১৯৮২-৮৩ সাল থেকে আজ পর্যন্ত এই ব্যাপারে আমরা চিন্তিত, আমরা বাস্তব কর্মসূচি গ্রহণ করেছি—দেড় লক্ষ করেছি। সি. এম. ডি. এর অনেক পরিকল্পনা ঘুরিয়ে, গঙ্গা অ্যাকশন প্লান যেটা আছে সেই গঙ্গা অ্যাকশন প্লানকে ঘুরিয়ে দিয়ে সি. এম. ডি. এর মাধ্যমে দেড় লক্ষ করেছি। তার ৭০-৮০ হাজার মিউনিসিপ্যালিটির আয় নিয়ে, অন্য বিভাগের আয় নিয়ে করেছি। এই সাফল্যের পরেও এখনও আড়াই লক্ষের মতো বাকি আছে। শুধু শহরে বাকি আছে, আমাদের যে হিসাব আছে সেই অনুযায়ী হচ্ছে আড়াই লক্ষ। গ্রাম সম্বন্ধে আমরা বলতে পারছি না। এটা যদি করতে হয় তাহলে আমাদের পুরো ৮ম পরিকল্পনা লেগে যাবে। এবং এরজন্য পুরো ৮ম পরিকল্পনায় আমাদের টাকা খরচ হবে অনেক। এই টাকা আমরা যদি কেন্দ্রীয় সরকারের কাছ থেকে না পাই তাহলে করা যাবে না। এই হচ্ছে আমাদের সমস্যা। আমরা ৮ম পরিকল্পনার মধ্যে কেন্দ্র সহযোগিতা করলে এটা দূর করতে পারব বলে আশা রাখি। যতক্ষণ না হচ্ছে, নতুন করে সমস্যা বাড়ানো, নতুন করে কাউকে বাড়ি করতে দেওয়া হবে না। মাঝপথে কেউ যদি বিকৃত ভাবে চলতে চায় তারজন্য আমরা বর্তমান বিল্ডিং রুলস করতে যাচ্ছি। এবং আমরা মিউনিসিপ্যালিটিগুলোকে জানাব যে, স্যানিটরি ল্যাট্রিন করার প্রভিশন যদি না থাকে তাহলে তাঁরা যেন কোনও বিল্ডিং স্যাংশন না করেন। এটাই হচ্ছে আইন। সেজন্যই এই আইনটা এখানে এসেছে। সর্বশেষ কথা হচ্ছে, এটা ঠিকই বলেছেন জয়নাল আবেদিন সাহেব যে, এরজন্য আর্থিক প্রসঙ্গ জড়িত আছে। এরজন্য টাকা যেমন চাই, তেমনি মানসিকতারও প্রশ্ন আছে। মানুষকে মোটিভেটেড করার একটা প্রশ্ন আছে। এই কারণে এই প্রস্তাব এখানে আনা হয়েছে যাকে আমরা সকলে সর্বান্তকরণে সমর্থন করছি। আমাদের এই কাজে প্রচার মাধ্যম যদি সাহায্য করে তাহলে মানুষের মনে এই চিন্তাটা আনতে পারব যে, প্রাথমিক স্বাস্থ্যের ক্ষেত্রে এটা প্রয়োজন, এটা দরকার। স্পিকার মহাশয় যেটা সংশোধন করলেন—ওখানে ভাষাগত একটা জটিলতা ছিল, মাননীয় চীফ হুইপ যে প্রস্তাব দিয়েছেন সেটা আমি সমর্থন করছি।

The motion of Shri Lakshmi Kanta Dey that in para 4, line 2, for the words "Parliament by law", the words "Law to be made by the Parliament" be substituted, was then put and agreed to.

The motion of Shri Buddhadeb Bhattacharjee, as amended, was then put and agreed to.

## LEGISLATION

**Mr. Speaker :** The West Bengal Additional Tax and One-time Tax on Motor Vehicles (Amendment) Bill, 1992, and the West Bengal Motor Vehicles Tax (Amendment) Bill, 1992 will be taken up together.

**The West Bengal Additional Tax and One-time Tax on Motor Vehicles (Amendment) Bill, 1992.**

**Shri Shyamal Chakraborty :** Sir, I beg to introduce the West Bengal Additional Tax and One-time Tax on Motor Vehicles (Amendment) Bill, 1992 and place a statement as required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

Statement under Rules 72(1) of the Rules of Procedures and conduct of Business in the West Bengal Legislative Assembly.

The West Bengal Additional Tax and One-time on Motor Vehicles Act, 1989 came into effect from 1st April, 1989. The rates of tax on motor vehicles in west Bengal are unfavourably low as compared to other States in India. Vehicles coming from other States do not pay adequate tax although they are using the available infrastructure. Unlike other States, goods tax, Passenger tax etc. are not levied in West Bengal. As a result the vehicles registered outside and coming to West Bengal are not required to pay any extra tax.

At the cost of maintenance of roads and cost of administration of transport had been increased to a large-extent, it was felt necessary to upwardly revise the rates of Tax-structure prevalent in West Bengal with a view to raising additional revenue from vehicles taxes.

At the West Bengal Legislative Assembly was not in session, Transport Deptt, had earlier Promulgated Ordinance, namely, the West Bengal Additional Tax and One-Time Tax on Motor Vehicles (Amendment) Ordinance, 1991 with a view to upwardly revise the tax-structure.

Sir, there is a small correction in the Bill. It is like this. At page 6 under para 8 sub-para (3) (b) (i), it has been printed as "goods carriages with grows vehicle weight of 6000 kilograms". It should be read as "goods carriages with gross vehicle weight upto 6000 kilograms".

...(Secretary then read the Title of the Bill)...

**Mr. Speaker :** On this Bill, there is a Statutory Resolution of Shri Abdul Mannan. It is in order. I now request Shri Mannan to move his Statutory Resolution.

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that the House disapproves the West Bengal Additional Tax and One-time Tax on Motor Vehicles (Amendment) Ordinance, 1991 (West Bengal Ordinance No. V of 1991).

**The West Bengal Motor Vehicles Tax (Amendment) Bill, 1992.**

**Shri Shyamal Chakraborty :** Sir, I beg to introduce the West Bengal Motor Vehicles Tax (Amendment) Bill, 1992 and place a statement as required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

Statement under Rule 72(1) of the Rules of Procedures and Conduct of Business in the West Bengal Legislative Assembly

The West Bengal Motor Vehicles Tax Act, 1979, which came into force during the year 1980, was last amended in 1986 by the West Bengal Act XIII of 1986.

The rates of Taxes on Motor Vehicles in West Bengal are unfavourably low as compared to other States in India. Goods Tax and Passenger Tax are not levied in this State. In the intervening period, there has, however, been enormous increase in the cost of maintenance of the roads as also in the cost of administration of Transport. The administration cost and the cost of maintenance of essential infrastructure is being continuously aggravated by the phenomenal increase of different categories of motor vehicles, particularly 2-wheelers.

It, therefore, became necessary to upwardly revise the rate of Tax structure prevalent in West Bengal with a view to raise additional revenue from motor vehicles taxes.

As the West Bengal Legislative Assembly was not in session, Transport Department had earlier promulgated Ordinance namely, The West Bengal Motor Vehicles Tax (Amendment) Ordinance, 1991 with a view to upwardly revise the Tax structure.

Sir, there are some small corrections in the Bill. These are like this. (1) At page 9 in the Schedule, under para II(a), it has been printed as "not more than 8 including than of driver". It should be read as "not more than 8 including that of driver". (2) In the Schedule under para D(d) at page 11, it has been wrongly printed as "Rs. 620\- plus....." This should have been printed as "Rs. 1620/- plus.....". (3) At page 13 unuer the para I9b) (i) (A) & (B) "square centimetres" will be substituted by "sitting capacities".

...(Secretaiy then read the title of the Bill)...

**Mr. Speaker :** On this Bill also, there is one Statutory Resolution of Shri Abdul Mannan. It is in order. I now request Shri Mannan to move his Statutory Resolution.

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that the House disapproves the West Bengal Motor Vehicles Tax (Amendment) Ordinance, 1991 (West Bengal Ordinance No. IV of 1991).

[2-40 – 2-50 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্ট্যাটুটারি রেজলিউশনের উপরে আমি একটা মোশন দিয়েছি। এই মোশনটি দেওয়ার একটিই কারণ হচ্ছে যে, আমরা খুব বড় বড় গণতন্ত্রের কথা বলি, বিশেষ করে আমাদের মাননীয় মন্ত্রী শ্রী শ্যামল চক্রবর্তী মহাশয় প্রায়শই কেন্দ্রের বিরুদ্ধে সোচ্চার অভিযোগ আনেন এবং অগণতান্ত্রিক কার্যকলাপের অভিযোগ আনেন। তাঁর কাছে আমি আশা করেছিলাম তিনি অন্তত তাঁর আচার-আচরণে দেখাবেন যে তিনি খুব বড় গণতান্ত্রিক। এই হাউসে আপনারা যে কোনও বিলই আনুন না কেন মেজরিটির দ্বারা আপনারা বিল পাস করিয়ে নিচ্ছেন। কালা কানুন তৈরি করুন না কেন, যত অন্যায় আইন তৈরি করুন না কেন, আপনাদের যে সদস্য সংখ্যা আছে তাতে এটা পাস করাতে অসুবিধা বোধ করবেন না। আমাদের বিরোধী দলের সদস্য সংখ্যা কম হলেও আমরা এখানে আলোচনা করে বক্তব্য রাখতে পারতাম, কিন্তু আমরা কি দেখতে পেলাম মাননীয় মন্ত্রী হাউসকে ডিঙিয়ে হাউসের মর্যাদাকে ক্ষুন্ন করে তিনি অর্ডিনান্স জারি করলেন। দরকার হলে জরুরি অধিবেশন ডাকতে পারতেন, এটাকে অর্ডিনান্স না করে বিল হিসাবে নিয়ে এসে আলোচনা করতে পারতেন, সেটা মাননীয় মন্ত্রী মহাশয় করলেন না। এই অর্ডিনান্সটা আনা এমন কিছু জরুরি ছিল না, এই অর্ডিনান্সের মাধ্যমে তিনি ট্যাক্সের বোঝাকে আরও বেশি বাড়িয়ে দিয়েছেন। এটা যদি জনস্বার্থের প্রয়োজনে দরকার হত তাহলে বুঝতাম যে একদিন দেরি হয়ে গেলে ক্ষতি হয়ে যাবে, তাই এটা দরকার। সেদিন যেমন শিডিউল কাস্ট শিডিউল ট্রাইবস-র মন্ত্রী বললেন একটা দিনের জন্য আরও দুটো অ্যাপয়েন্টমেন্ট হয়ে যেত, এটা কিন্তু তাও নয়। এটা হচ্ছে সরকারের ট্যাক্স কালেকশনের ব্যাপার। এই ভাবে তারা যে ট্যাক্স কালেকশন করছেন আমরা এটার বিরুদ্ধে। এই ব্যাপারে পরবর্তীকালে বক্তব্য রাখতে গিয়ে বলব, তবে মাননীয় মন্ত্রীকে অনুরোধ করব কেন এই অর্ডিনান্স জারি করার দরকার পড়ল ডিঙিয়ে সেটা আপনি বললেন। এতে দেখা যাবে মোটর সাইকেলের ট্যাক্স বাড়বে, আবার আপনারা রেল ভাড়া বৃদ্ধির জন্য সেদিন আন্দোলন করলেন, কিন্তু এখানে যে ট্যাক্স দেওয়া হবে তাতে বাসের ভাড়া বাড়বে, মিনিবাসের ভাড়া বাড়বে অ্যাম্বুলেন্সের ভাড়া বাড়বে। আপনারা কালা কানুন করে, অর্ডিনান্স করে এই হাউসের মর্যাদাকে ক্ষুন্ন করেছেন। এই ব্যাপারে আমি যখন পরবর্তীকালে বক্তব্য রাখব তখন বিস্তারিত বলব।

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** মাননীয় স্পিকার মহাশয়, এর জবাব দেবার কি আছে আমি জানিনা। কারণ এখন বিধানসভাতে আমরা নিরঙ্কুশ সংখ্যাগরিষ্ঠ দল এবং যতই ওরা চেষ্টা করুন না কেন, স্পিকার দয়া না করলে অনাস্থা প্রস্তাবের জন্য যে সদস্য সংখ্যা প্রয়োজন সেটা ওদের নেই। এটা সবাই জানেন। সুতরাং এই হাউসকে এড়ানোর চেষ্টা অন্তত আমাদের পক্ষ থেকে, আমাদের যারা শাসক দলে আছেন বামফ্রন্ট, তারা কোনও সময়েই করেননি কিন্তু অর্ডিনান্স যখন করলাম তখন অ্যাসেম্বলি ছিল না, এবং বিধানসভা চলাকালীন তাই

প্রথম সুযোগে আমরা এই বিলটা এখানে এনেছি। এতে সাধারণ মানুষের কোনও কষ্ট হবে না, যাদের ব্রীফ নিয়ে মান্নান সাহেব চেঁচাচ্ছেন তাঁদের কষ্ট হবে, কাজেই যখন এটা নিয়ে আলোচনা হবে তখন আমি বিস্তারিত বলব।

## Statutory Resolution

The motion of Shri Abdul Mannan that the House disapproves the West Bengal Additional Tax and One-time Tax on Motor Vehicles (Amendment) Ordinance, 1991 (West Bengal Ordinance No. V of 1991) Was then put and a Division was taken with the following results :

**NOES**

Acharya, Shri Prabhat

Adak, Shri Kashinath

Bagdi, Shri Bijoy

Bose, Shri Shyamaprasad

Basu, Shri Subhas

Barman, Shri Debendra Nath,

Barman, Shri Jogesh Chandra

Bhattacharyya, Shri Ashoke

Bhakat, Shri Buddhadeb

Biswas, Shri Benay Krishna

Biswas, Shri Kali Prasad

Biswas, Shri Sushil

Bouri Shri Angad

Bouri, Shri Haradhan

Chakraborty, Shri Shyamal

Chakraborty, Shrimati Tania

Chatterjee, Shri Dhirendra Nath

Chattopadhyay, Sri Santasri

Chatterjee, Shrimati Santi

Chowdhury, Shri Benoy Krishna

Chowdhury, Shri Subhendu

Das, Shri, Ananda Gopal

Das, Shri Atul Chandra

Das, Shri Bidyut Kumar

Das, Shri Debesh

Das, Shri Jagadish Chandra

Das, Shri Nirmal

Das, Shri S. R.

Das, Shri Soumindra Chandra

Das Gupta, Shrimati Arati

Dey, Shri Lakshmi Kanta

Doloi, Shri Siba Prasad

Duley, Shri Krishnaprasad

Ganguly, Shri Santi

Ghosh, Shri Malin

Ghosh, Shri Sunil Kumar

Ghosh, Shri Susanta

Goswami, Shri Kshiti

Goswami, Shri Subhas

Hazra, Shri Samar

Halder, Shri Krishna Chandra

Hembram, Shrimati Arati

Hore, Shri Tapan

Md. Mohammed, Shri

Janangir Karim, Shri Sk.

Jana, Shri Manindra Nath

Kisku, Shri Lakshi Ram

Konar, Shrimati Maharani

Let. Shri Dhiren

Mahato, Shri Bindeswar

Mahata, Shri Kamala Kanta

Mehta, Shri Nishikanta

Majhi, Shri Bhandu

Mamtaz Hasan, Shri

Mondal, Shri Ganesh Chandra

Mondal, Shri Sailendranath

Manna, Shri Janmenjoy

Md. Yakub, Shri

Moitra, Shri Birendra Kumar

Mozammel Haque, Shri

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Dipak

Mukherjee, Shri Narayan

Nanda, Shri Brahmamoy

Naskar, Shri Subhas

Oraon, Shri Jagannath

Pakhira, Shri Ratan Chandra

Patra, Shri Amiya

Pramanik, Shri Abinash

Saha, Shri Kripa Sindhu

Sanyal, Shri Kamalendu

Sarkar, Shri Sisir Kumar (Murshidabad)

Sarkar, Shri Sisir

Sahis, Shrimati Bilasibala

Sen, Shri Dhinen

Seth, Shri Lakshman Chandra

Shish Mohammad, Shri

Singh, Shri Lagan Deo

Sinha, Shri Prabodh Chandra

Sur, Shri Prasanta Kumar

Tirkey, Shri Monohar,

Unus Sarkar, Shri

**AYES**

Abendin, Dr. Zainal

Abdul Mannan, Shri

Banerjee Shri Prabir

Bandyopadhayay, Shri Sudip

Bapuli, Shri Satya Ranjan

Bhowmik, Shri Manik

Bhunia, Dr. Manas

Chattopadhyay, Shri Shovan Deb

Gyan Singh Sohanpal, Shri

Motahar Hossain, Dr.

Mudi, Shri Anil

Mukherjee, Shri Sibdas

Pande, Shri Sadhan

Quazi Abdul Gaffar, Shri

Roy, Shri Saugata

Rubi Nur, Shrimati

Sinha, Shri Atish Chandra

**Abstentions**

Purkait, Shri Probodh

The Ayes being 17 and Noes 81.

The motion was lost.

**The West Bengal Motor Vehicles Tax (Amendment) Bill, 1992**

The motion of Shri Abdul Mannan that the House disapproves the West Bengal Motor Vehicles Tax (Amendment) Ordinance, 1991 (West Bengal Ordinance No. IV of 1991), was then put and lost.

**Shri Shyamal Chakraborty :** Sir, I beg to move that the West Bengal Additional Tax and One-time Tax on Motor Vehicles (Amendment) Bill, 1992, be taken into consideration.

**Shri Shyamal Chakraborty :** Sir, I beg to move that the West Bengal Motor Vehicles Tax (Amendment) Bill, 1992, be taken into consideration.

[2-50 – 3-00 P.M.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের মাননীয় পরিবহন মন্ত্রী শ্যামল চক্রবর্তী মহাশয় যে দুটো বিল এখানে এনেছেন সেই ওয়েস্ট বেঙ্গল অ্যাডিশনাল ট্যাক্স অ্যাণ্ড ওয়ান টাইম ট্যাক্স অন মোটর ভেহিকেলস (অ্যামেণ্ডমেন্ট) বিল, ১৯৯২, এবং দি ওয়েস্ট বেঙ্গল মোটর ভেহিকেলস ট্যাক্স (অ্যামেণ্ডমেন্ট) বিল, ১৯৯২ এই দুটো বিলেরই আমি বিরোধিতা করছি। কারণ এই দুটো কালা কানুন জনস্বার্থ বিরোধী, তাই আমি এই দুটো বিলের বিরোধিতা করছি। মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে এই বিলের জন্য কারোর অসুবিধা হবেনা, অসুবিধা হবে শুধু আমার আর জয়নাল সাহেবের। ওনার বক্তব্য শুনে মনে হল রবীন্দ্রনাথ ঠাকুরের সেই বিখ্যাত কবিতার লাইন,—তুমি মহারাজ সাধু হলে আজ, আমি

আজ চোর বটে। ওনারা বিভিন্ন সময়ে মাঠে ময়দানে বক্তৃতা দিতে গিয়ে বলেন যে মোটর পার্টসের দাম বেড়ে যাওয়ার জন্য, পেট্রোল-ডিজেলের দাম বেড়ে যাওয়ার জন্য আমাদের বাস ভাড়া বাড়াতে হচ্ছে। আজকে যে ট্যাক্স বাড়ছে এবং অস্বাভাবিক ভাবে ট্যাক্স বৃদ্ধি হচ্ছে তাতে বাস মালিকরা নিশ্চয় তাদের পকেট থেকে সেই টাকাটা দেবেন না। তারা সেই টাকাটা দেবেন আমাদের পকেট থেকে নিয়ে। মন্ত্রী মহাশয় যখন ছাত্র রাজনীতি করতেন তখন বাসে-ট্রামে চড়তেন। এখন তিনি মন্ত্রী হওয়ার পর এবং দীর্ঘদিন ক্ষমতায় থাকার পর আর বাসে ট্রামে চড়ার তার সুযোগ হয়না। আমাদের মতো সাধারণ মানুষদের এই বাস ভাড়া বৃদ্ধির ফলে যে অসুবিধা হবে তিনি সেটা উপলব্ধি করতে পারছেন না। আজকে ট্যাক্স বাড়ানোর ফলে বাস মালিকরা আবার ভাড়া বৃদ্ধির জন্য আন্দোলন করবেন এবং মন্ত্রী মহাশয় দু-চারদিন বড় বড় কথা বলবেন, তারপর আবার তাদের সাথে আলোচনা করার পর ভাড়া বাড়িয়ে দেবেন এটা আমাদের জানা আছে। তাই আজকে আমরা এর বিরোধিতা করছি। আর একটা জিনিস দেখতে পাচ্ছি যে, মাননীয় মন্ত্রী মহাশয় ১৫ বছরের জন্য ট্যাক্স নিয়ে নিচ্ছেন। এটা একটা মানুষের প্রতি ইনজাস্টিস হচ্ছে। এটা একটা ক্রাইম। উনি অবশ্য কেন্দ্রের কথা বলবেন। নিজের পাপ ঢাকতে গিয়ে উনি কেন্দ্রের আইনের কথা বলবেন কিন্তু কেন্দ্রের ভাল কথাগুলি বলবেন না। ক্রাইম বলছি এই কারণে যে, আজকে ধরুন আমি একটা মোটর সাইকেল কিনলাম এবং তারজন্য আমার কাছ থেকে ১৫ বছরের ট্যাক্স নিয়ে নেওয়া হল। মোটর সাইকেলের জন্য ১৫ বছরের ট্যাক্স অ্যাডভান্স দিতে হবে। এর জন্য একটা বার্ডেন পড়ছে অপরদিকে ধরুন। আজকে আমার গাড়ীটা চুরি হয়ে যেতে পারে, এই ক্ষেত্রেও আমাকে ১৫ বছরের জন্য ট্যাক্স দিতে হচ্ছে। কিন্তু আপনাদের এমন কোনও ব্যবস্থা নেই যে, যাতে করে চুরি যাওয়া গাড়িটা ফিরে পাওয়া যেতে পারে। এইতো আমাদের বিধানসভার মাননীয় সদস্য এবং ডেপুটি লীডার সত্যবাপুলি মহাশয়ের গাড়ি এম. এল. এ. হোস্টেল থেকে চুরি হয়ে গেছে কিন্তু আজ পর্যন্ত তার কোনও কিনারা হয়নি, কিন্তু তারজন্য ট্যাক্স দিতে হবে। আপনারা কোন অধিকারে ১৫ বছরের ট্যাক্স নিতে চান? শুধু তাই নয়, আপনারা ১৫ বছরের জন্য ট্যাক্স নিয়ে নিচ্ছেন কিন্তু আপনারা ১৫ বছর ক্ষমতায় থাকবেন না, অথচ ট্যাক্স নিয়ে নিচ্ছেন। কোন অধিকারে নিচ্ছেন? চার বছর পরে ক্ষমতায় থাকবেন কি না জানিনা মানুষের ধৈর্যচ্যুতি ঘটছে। সেদিন যাঁরা ক্ষমতায় আসবেন তাঁরা কি ট্যাক্স নেবেন? তখন তাঁরা কি দিয়ে মানুষের সেবা করবেন? কি নিয়ে কাজ করবেন নতুন সরকার এসে? কিন্তু আপনারা ১৫ বছরের ট্যাক্স নিয়ে নিচ্ছেন। এই অধিকারটা আপনাকে কে দিয়েছে? ট্যাক্সের অস্বাভাবিক বৃদ্ধি হয়েছে। একটা উদাহরণ দিয়ে বলি, এত ট্যাক্সের বৃদ্ধি কোনও কালে হয়নি এমন কি অ্যাম্বুলেন্স এবং ক্লিনিক্যাল ভ্যানেও ট্যাক্স বাড়াতে দ্বিধাবোধ করেন নি। এখানে প্রশান্ত শূর মহাশয় আছেন, এখন হাসপাতালগুলিতে যা খরচ নার্সিং হোমেও তাই খরচ সমস্ত হাসপাতালগুলিকে নার্সিং হোম করে ফেলেছেন। এই বিষয়ে কোনও সন্দেহ নেই আপনি অ্যাম্বুলেন্সেয়ের ওপরও ট্যাক্স বাড়িয়েছেন। সাধারণ মানুষের দুর্দশা ক্রমেই বাড়ছে আজকে ক্লিনিক্যাল ভ্যান এবং অ্যাম্বুলেন্সেরও ট্যাক্স বাড়ালেন। এইগুলি ক্রিমিন্যাল অ্যাকটিভিটি ছাড়া আর কি বলা যাবে? কে অধিকার দিয়েছে? চিন্তা করে দেখুন কিভাবে ট্যাক্স বেড়েছে স্যার বললে অনেক কিছু বলা যায় কিন্তু সময় খুবই সংক্ষেপ। আজকে মোটর সাইকেল লাক্সারী আইটেম নয়। গ্রামাঞ্চলে পরিবহন ব্যবস্থা ভেঙ্গে পড়েছে, বাসে আজকাল কেউ উঠতে

পারে না। মোটর সাইকেল করে যেতে হয় গ্রামে। এখন ইণ্ডিয়াতে অনেক মোটর সাইকেল তৈরি হচ্ছে। অনেকে মোটর সাইকেল ব্যবহার করেন। আগে ট্যাক্স ছিল ৪৫ টাকা এখন সেটা বাড়িয়ে করা হল ১৫০ টাকা। আজকে যদি এইরকম রেটে বাড়ান তাহলে সাধারণ মানুষ যাবে কোথায়? ১৫ বছরের ট্যাক্স একসঙ্গে নিয়ে নিচ্ছেন। সাধারণ মানুষ যাঁরা—বাসে উঠতে পারেনা ওই দূর পথে যাওয়ার জন্য, তাঁরা আজকে একটা মোটর সাইকেল কিনতে পারেন কিন্তু এই ট্যাক্সের ফলে অনেকে কিনবেন না, এবং যাতে না কিনতে পারে তার ব্যবস্থা করছেন। এই ভাবে ট্যাক্স বাড়িয়ে সাধারণ মানুষের ওপর করের বোঝা চাপাচ্ছেন। এই ট্যাক্স বাড়ানোর ফলে—বাস মালিকরা আন্দোলন করবেন ভাড়া বাড়ানোর জন্য, আপনারা ভাড়া বাড়াতে সাহায্য করেছেন। সেখানে আমাদের বিরোধিতা করা ছাড়া উপায় নেই। স্যার, উনি কিভাবে ভাড়া বাড়িয়েছেন একবার দেখুন—যে গাড়িগুলি প্যাসেঞ্জার ক্যারি করে, অমনিবাস ইত্যাদি গাড়িগুলি সাধারণত অফিসের লোকেরা ভাড়া হিসাবে ব্যবহার করেন এবং যেটা ২০ সীটের বসার জায়গা থাকে সেখানে ১০০ টাকা করে করলেন। আগে যেটা ছিল ৪৯ টাকা সেখানে এখন ১০০ টাকা করে ভাড়া করলেন। এইভাবে লোককে ২৩০০ টাকা দিতে হত কিন্তু এখন ৭ হাজার টাকা দিতে হবে। আমি মনে করি যদি এইটা না করেন এবং ট্যাক্স কমিয়ে দেন, তাহলে সাধারণ মানুষ কিছুটা রেহাই পাবে। এই বলে বিলের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[3-00 – 3-10 P.M.]

**শ্রী মণীন্দ্রনাথ জানা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে হাউসে মোটর ভিহিকেলস র্থাৎ পরিবহন বিভাগের যে বিল এসেছে তার মধ্যে আছে ট্যাক্সের পরিবর্তন করার কথা। ামাদের বিরোধী দলের পক্ষ থেকে এর বিরোধিতা করলেন হাউসের মধ্যে ট্যাক্সের ব্যাপারে। ারা হাউসের মধ্যে মোটর ভিহিকেলস ট্যাক্সের বিরোধিতা করছেন, হাউসের বাইরে জনসাধারণ ারা বাসে চাপেন তারাও বিরোধিতা করেন এবং এই বিভাগ সম্পর্কে অনেক কথা বলেন আমাদের শুনতে ভাল লাগে না। তা সত্ত্বেও আমরা দেখেছি স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন দের যে বাস চলাচল করে এবং কলকাতার কাছাকাছি থাকেন তারা দেখেন বাসের জন্য নুষ দাঁড়িয়ে থাকলে বাস আসে না। স্ট্যাণ্ডের কাছে গিয়ে কর্মচারিদের জিজ্ঞাসা করলে বাস ন আসবে তা তারা বলতে পারেন না। ভাঙ্গা বাস, রাস্তাঘাট ভাঙ্গা, বাস কিছুটা যেয়ে হয়ে যায়। জনসাধারণ বিভিন্নভাবে সমালোচনা করেন এবং সেই সমালোচনায় সার ক। এই বিভাগে অর্থের প্রয়োজন আছে, টাকা পয়সার প্রয়োজন আছে এবং সেই অর্থের াজনে ট্যাক্স। আরও অর্থের প্রয়োজন সরকারের পরিচালন ব্যবস্থার জন্য এবং রাস্তাঘাট রামতের জন্য। গ্রামের রাস্তাঘাট খুবই খারাপ। রাস্তাঘাট মেরামত করতে অর্থের প্রয়োজন। ইজন্য ট্যাক্স বাড়াতে হবে। আমাদের পশ্চিমবাংলায় এই মোটর ভিহিকেলস ট্যাক্স অন্যান্য জ্যর তুলনায় কম আছে। বিভিন্ন রাজ্যে আমরা দেখেছি আমাদের এখানে তত ট্যাক্স নেই। ান্য রাজ্যের যেসব গাড়ি আমাদের এখানে আসে তাদের উপর ট্যাক্স চাপানো আমাদের জ্য নেই। তা সত্ত্বেও রাজ্যে যে টাকা আদায় হয় সেইটার পরিমাণ কম নয় এবং তারপর আরও বাড়ানো হয়, মান্নান সাহেব যেটা বললেন বাস, মোটর সাইকেলের উপর ট্যাক্স চ্ছে, বাসের মালিকরা ভাড়া বাড়াতে চাইবে। ভাড়া বাড়লে সাধারণ মানুষের কষ্ট হবে।

বিশেষ করে পশ্চিমবাংলায় বাস পরিবহনের উপর রেগে গিয়ে কেউ পায়ে হেঁটে চলাফেরা করেন না, বা বাস চাপা ছেড়ে ট্রেনে চাপেন না। ট্রেনে এখন এমন অব্যবস্থা চলছে যে কোন ট্রেন কখন আসবে তার ঠিক-ঠিকানা নেই। রাজধানী এক্সপ্রেস ৫ ঘন্টা লেট, কালকা ট্রেন ৫ ঘন্টা লেট। আর লোকাল ট্রেনের যাতায়াতের কোনও রকম নির্দিষ্ট সময় নেই। কাজেই পরিবহনের উপর রাগ করে যে লোকে ট্রেনে যাবেন তার উপায় নেই। আমরা দেখছি হুগলি থেকে হাওড়া একটা সকাল বেলা একবার আর রাত্রে একবার—দুবার মাত্র চলছে। ট্রেনের অব্যবস্থায় সাধারণ মানুষের চরম অসুবিধা হচ্ছে। রাস্তাঘাট মেরামতের জন্য, পরিবহন ব্যবস্থার উন্নতির জন্য, রেলের যখন এই হাল, তখন টাকা বাড়াবার দরকার আছে। রেলে যখন ভাড়া বাড়ল, তখন বিরোধী দলের বন্ধুরা প্রতিবাদ করেন না। আর যখন মোটর ভেহিকেলস ট্যাক্স বাড়ানো হয় তখন তাঁরা প্রতিবাদ করেন, সমর্থন করতে পারেন না।

আমাদের সরকার এই যে ট্যাক্স বাড়াচ্ছেন উনি বললেন যে অতিরিক্ত ট্যাক্স বাড়ছে। এটা অতিরিক্ত নয়। অন্যান্য রাজ্যে এই ট্যাক্স আমাদের তুলনায় অনেক বেশি। স্যার, আমি একথাটা বলব, ট্যাক্স আদায় করার ক্ষেত্রে যে মেশিনারি সেই মেশিনারির কথাটাও আমাদের সরকারকে চিন্তা করতে হবে। কারণ এখন দেখি যে আর. টি. এ. ডিপার্টমেন্ট যেখানে ভাল মেশিনারি থাকা দরকার সেখানে অনেক জেলায় দেখেছি যে আর. টি. এ. তা নেই। ইন্সপেক্টর যা ছিল সেই ইন্সপেক্টারের সংখ্যা কমে গিয়েছে। ক্লার্ক নেই—স্টাফ যা দরকার সেই স্টাফ নেই। যেখান থেকে আমাদের অর্থ বেশি আদায় হয় সেই ডিপার্টমেন্টের অন্তত অ্যাডমিনিস্ট্রেটিভ দিকটা দেখার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব। এ ছাড়া আর. টি. এ. এর যে অর্থরিটি আছে, জেলায় যে অথরিটি আছে সেই অথরিটির ক্ষমতা যেভাবে দিনে দিনে একটু কমানো হচ্ছে—আমরা গণতন্ত্রের কথা বলি, এখন আর. টি. এ অর্থাৎ জেলার যে প্রশাসনিক ব্যবস্থা আছে সেই প্রশাসনিক ব্যবস্থা একটু কমানো হয়েছে বলে আমি মনে করি কেন না তখনকার দিনে এই বাসের পরিবহন সম্পর্কে তারাই চিন্তা ভাবনা করতেন কিন্তু বর্তমানে দেখি একটা জেলার মধ্যে একটা বাস চালাতে গেলে এস. টি. এ-এর কাছে অগ্রিম অনুমতি না পেলে সেই এলাকায় বাস চালানো যায়না। এই ব্যাপারটাও দেখা দরকার জেলার যে প্রশাসন সেই জেলার প্রশাসনকে যদি আমরা সচল করতে পারি তাহলে আমার মনে হয় ট্যাক্স আদায়ের ক্ষেত্রে ভাল হবে। আর মোটর ভেহিকেলের ইন্সপেক্টার যদি না থা এবং যারা এই ট্যাক্স দেয় না তাদের ধরার ব্যবস্থা যদি না থাকে তাহলে যেটুকু ট্যা ইমপোজ করা আছে সেটাও আদায় করা সম্ভব হবে না। মাননীয় মন্ত্রী মহাশয় যে বি এনেছেন সেটা আমি সমর্থন করছি এবং আশা করছি প্রশাসনিক দিক থেকে এবং জেলা প্রশাসনকে আরও জোরদার করে এই ট্যাক্স আরও বেশি আদায় করবেন। এই বলে এ বিলকে সমর্থন করে শেষ করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পরিবহনমন্ত্রী মহাশ আজ এই সভায় যে দুটি বিল এনেছেন—অ্যাডিশনাল ট্যাক্স এবং ওয়ান টাইম ট্যাক্সে ব্যাপারে সে সম্পর্কে কয়েকটি কথা বলছি। স্যার, আমরা দেখলাম যে সাধারণ মানুষে মতামত যারা বিধানসভায় বলেন তাদের সঙ্গে আলোচনা না করে এবং গণতান্ত্রিক রীতিনীতি প্রতি সম্পূর্ণ অশ্রদ্ধা জানিয়ে অর্ডিন্যান্স করে উনি ট্যাক্স বাড়িয়ে দিলেন। উনি বলেছেন

উনি জানতেন ওরা ক্ষমতায় আছেন এবং আবার ক্ষমতায় ফিরে আসবেন তাই তিনি বিধানসভায় না এনেই এটা অর্ডিন্যান্স করে বাড়িয়ে দিয়েছিলেন। স্যার, এই বামপন্থীদেরই আমরা দেখি যে কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে তারা বারে বারে বলেন যে পার্লামেন্টে আলোচনা না করে নিত্য প্রয়োজনীয় জিনিসপত্রের দাম বাড়ানো হচ্ছে অথচ তারা নিজেরাই বিধানসভায় আলোচনা না করে ট্যাক্স বাড়িয়ে দিলেন। স্যার, আমি তাই বলব, অগণতান্ত্রিক উপায়ে একটি কালা বিল মন্ত্রী মহাশয় আজ এই সভায় এনেছেন সভার অনুমোদনের জন্য। তিনি তার স্টেটমেন্টে বলেছেন আমাদের রাজ্যে অন্যান্য রাজ্যের তুলনায় ট্যাক্স কম এবং এস্টাবলিশমেন্ট কস্ট অনেক বেশি সেইজন্য তিনি ট্যাক্স বাড়িয়েছেন। মাননীয় মন্ত্রী মহাশয় অন্যান্য রাজ্যে ট্যাক্স বেশি একথা বলেছেন কিন্তু তার সঙ্গে সঙ্গে তিনি বলেন নি যে অন্যান্য রাজ্যে ট্যাক্স যেমন বেশি তেমনি সেখানে ফেসিলিটিসও অনেক বেশি। সেখানকার রাস্তাঘাটের পরিস্থিতি এবং অন্যান্য সুযোগ সুবিধাও অনেক বেশি। উনি এখানে কিসের বিনিময়ে এই ট্যাক্সটা চাপাচ্ছেন সেটা আমরা জানতে চাই। উনি যে ট্যাক্স বাড়াচ্ছেন তার সুদূরপ্রসারী ফল হিসাবে সেটা এসে পড়বে দরিদ্র সাধারণ মানুষের উপর কিন্তু তার বিনিময়ে তাদের তিনি কি দেবেন সেটা বলছেন না।

[3-10 – 3-20 P.M.]

আমরা দেখছি তাঁর বাজেট ভাষণের মধ্যে তিনি বলেছেন, আমার এই অর্ডিন্যান্স করার জন্য যেটা বিল আকারে এসেছে, শুধু তাই নয়, আবার তিনি এই বাজেট ভাষণেও দেখতে পাচ্ছি আবার নুতন করে ট্যাক্স বসাচ্ছেন বিভিন্ন রকম বাস, এয়ার কণ্ডিশন্ড বাস, ওমনি বাস ইত্যাদির উপর এবং যেখানে তিনি বলেছেন প্রায় তিন কোটি টাকা নুতন করে আয় হবে। অর্থাৎ ১৯৭৯ এর পর ৯১ সালে অর্ডিন্যান্স করে তিনি একবার বাড়ালেন আবার এই বাজেট ভাষণেও তিনি বলেছেন নুতন করে প্রায় তিন কোটি টাকা করের বোঝা সাধারণ মানুষের উপর তিনি চাপিয়ে দিচ্ছেন। এটা যদি বুঝতাম শুধু মাত্র বড়লোকদের উপর চাপটা আসবে তাহলে হয়তো বা সমর্থন করা যেত। কিন্তু যেভাবে তিনি ট্যাক্স বসিয়েছেন যেভাবে তিনি বিলটা এনেছেন, এটা পরিপূর্ণ ভাবে জনস্বার্থ বিরোধী, গরিব মানুষকে মারার একটা কল তিনি ফেঁদেছেন। সেইজন্য এই বিলকে সমর্থন করার কোনও সুযোগ আছে বলে আমি মনে করি না। আপনি যে সমস্ত কথা বলেছেন, যে ক্লিনিক্যাল বাসগুলো আছে, অ্যাম্বুল্যান্স ইত্যাদির উপর আপনি ট্যাক্স ধরেছেন এবং সেই ট্যাক্স দিতে হবে, বহু ওষুধ কোম্পানি আছে, তারাও এয়ার কন্ডিশণ্ড গাড়ি ব্যবহার করেন, ওষুধ নিয়ে যাওয়া, নিয়ে আসার জন্য, তাদের উপর আপনি ট্যাক্স করেছেন। আপনি কি আমাকে বলবেন, অর্থাৎ এই যে এয়ার কন্ডিশণ্ড বাস বা এয়ার কন্ডিশণ্ড গাড়ির উপর ট্যাক্স করছেন, এটাকে কি আপনি লাক্সারী হিসাবে ধরছেন? যেখানে আপনি লাক্সারী হিসাবে ধরছেন, সেখানে আপনি সঙ্গে সঙ্গে বলুন, যে মন্ত্রী মহাশয়রা গাড়ি চড়েন, বা তাদের ঘরে যে সমস্ত এয়ার কন্ডিশন আছে—একটা অ্যাটিচ্যুড দেখতে চাইছিলাম, মানুষের সামনে বক্তব্য তুলে ধরতে গেলে, যে এয়ার কন্ডিশন গাড়ির উপর যে ট্যাক্স করছেন, সেখানে আপনি ক্লিনিক্যাল গাড়ি, অ্যাম্বুলেন্স ইত্যাদির উপর ট্যাক্স করছেন, তাহলে মন্ত্রীরা বলুন যে আপনারা এয়ার কন্ডিশন গাড়ি চড়বেন না। মন্ত্রীরা এয়ার কন্ডিশন ঘরে বসবেন না। সঙ্গে সঙ্গে জনসাধারণের উপর সেই ট্যাক্সটা আসুক, আমরা তাতে

আপত্তি করব না। কিন্তু সাথে সাথে একটা ওষুধের গাড়ি যেগুলো, সেখানে ট্যাক্স বসানো মানেই ইনডিরেক্টলি ওষুধের দাম কোন কোন ক্ষেত্রে বেড়ে যাবে, যে সব ওষুধ কোম্পানি এই ধরনের গাড়ি ব্যবহার করেন। এর পরে আপনি বলেছেন যে গাড়িগুলো ট্যাক্স ফাঁকি দেব, তাদের আপনি ধরবেন এবং ধরে পরে সেই গাড়িগুলো সিজ করা হবে। ৩০ দিন পরে সেই গাড়ি যদি তার টাকা না দেয়, আরও ১৫ দিন পরে সেইগুলোক অকশন করবেন। আমি মন্ত্রী মহাশয়ের কাছে প্রশ্ন করছি, আপনার যে অ্যাডমিনিস্ট্রেশন রয়েছে, যে আর. টি. এ. রয়েছে, আমি জানি না আপনি নিজে যান কিনা, আমার নিজের স্কুটার আছে, আমি যাতায়াত করি। কি অদ্ভুত ওখানে দুর্নীতি, কি প্রচণ্ড দুর্নীতি আর. টি. এ.তে চলছে, কোন মানুষ কোনদিন পয়সা না দিয়ে কাজ করাতে পেরেছেন, একটা লাইসেন্স রিনিউ করাতে পেরেছেন, এই কথা যদি আপনি জোর গলায় এই হাউসে দাঁড়িয়ে বলতে পারেন তাহলে আমি তার সব কথা মেনে নেব। কি প্রবল দুর্নীতি চলে ঐ রিজিয়নাল ট্রান্সপোর্টতে, সেখানে আপনি নুতন করে অকশন করবেন বলছেন এবং গাড়ির মধ্যে যে জিনিসপত্র থাকবে, সেই গাড়িকে অকশন করে তিনি বলছেন, যদি গাড়ির দাম বেশি হয় তাহলে সেই টাকা ফেরত দেবেন। কোন মানুষ আজকে সরকারের ঘরে টাকা পৌঁছে যাবার পরে সেই টাকা ফেরত নিতে পারেন, এমন গ্যারান্টি আপনার কাছে আছে? এরপর আসুন আপনি ট্যাক্স করেছেন, স্কুটারের উপর ট্যাক্স করেছেন। এটা আগে ছিল এক রকম, অর্থাৎ স্কুটারের তিনটে ভ্যারাইটি আছে, তাদের এক সঙ্গে ট্যাক্স ছিল ৪৫ টাকা। উনার যোগ্য অফিশারদের দিয়ে উনি তিনটে ভাগ করিয়েছেন। এর ফলে এক লাফে উঠে গেছে কোথায়, ৮০/১০০/১৫০ অর্থাৎ ১০০ সি সি., ২০০ সি. সি অ্যাণ্ড আপওয়ার্ড। এই যে স্কুটারগুলো আছে, তার ক্ষেত্রে উনি যা করেছে, আগে মোটর বাইক এবং স্কুটারে তফাৎ বেশি ছিল না। ৪৫/৬৫ এই রকম ভাগ ছিল। সেখানে তিনি সাথে সাথে কোথায় নিয়ে গেলেন, স্কুটার যারা আজকে চালায় তারা কি বড়লোক? তাদের উপর নুতন চাপ এনেছেন ১৫ বছরের ট্যাক্স একসঙ্গে তাদের দিতে হবে। আপনি ১৫ বছর ক্ষমতায় থাকবেন কি না কি গ্যারান্টি আছে? আপনার নৈতিক কি অধিকার আছে? যারা ১৫ বছর থাকবেন কি না অ্যাসিয়োর্ড নয়, পশ্চিমবাংলার মানুষ বলে দিয়েছে আপনাকে কি যে আপনি ১৫ বছর থাকবেন? এটা প্রচণ্ড ভাবে অনৈতিক, কোনও ভাবেই কোনও সরকার আগামী ১৫ বছরের জন্য মানুষের উপর ট্যাক্স করতে পারে না এবং সেখানে ট্যাক্সের জন্য কত টাকা দিতে হচ্ছে? আপনারা একবার দেখলে বুঝতে পারবেন, যাদের ঘরে গাড়ি আছে, ছোটখাট স্কুটার, মোটর বাইক প্রত্যেকেরই আছে, সেখানে মোটর সাইকেলের ক্ষেত্রে দিতে হচ্ছে প্রায় ১৮ শত টাকা ওয়ান টাইম। ওয়ান টাইম ১৮০০ টাকা। মোটর সাইকেল কম্বিনেশন-এর ক্ষেত্রে ২৪০০ টাকা অ্যাট এ টাইম করছেন। এটা মানুষের ওপর অত্যাচার নয়? এগুলো কি ব্যবসা প্রতিষ্ঠান? ইণ্ডিভিজুয়াল মানুষের ওপর এই ভাবে ব্যাপক অত্যাচার চালিয়ে সরকার চালাবার চেষ্টা করছেন! এর বিনিময়ে জনসাধারণ কি পাবে? রাস্তা-ঘাটের অবস্থা খারাপ। এই গাড়িগুলোর রাস্তায় হল্টেজের কোনও ব্যবস্থা নেই। অথচ আপনি বলছেন, এই টাকা দিয়ে রাস্তা সারাবেন। সেজন্য টাকা নিচ্ছেন। তারই বা কি গ্যারান্টি আছে? এই টাকা দিয়ে আপনি নতুন করে লোক নিয়োগ করবেন। যেমন বেআইনি লোক নিয়োগ করেছেন সাউথ বেঙ্গল ট্রান্সপোর্ট কর্পোরেশনে। সেখানে শুধু আপনার এলাকার লোকেরাই চাকরি পেয়েছে। খবরের কাগজে নোটিফিকেশন দিয়েছিলেন, সেখানে বলেন। কি

রাষ্ট্রীয় পরিবহণে লোক নেওয়া হবে, সেখানে বলেছিলেন একটি সরকারি সংস্থায় লোক নিয়োগ করা হবে। শতকরা ৮০ ভাগ চাকরিই সেখানে আপনার এলাকার মানুষরা পেয়েছে। আপনি নিজের পার্টির লোকেদের চাকরি দিয়েছেন এবং তাদের জন্যই আজকে পশ্চিমবঙ্গের মানুষের ঘাড়ে ট্যাক্সের বোঝা চাপিয়ে দিচ্ছেন। আর এখানে বড় বড় কথা বলেছেন। অনলি ডিউ টু মেজরিটি ইউ হ্যাভ, আপনাদের কথা সবাইকে মেনে নিতে হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি দয়া করে উত্তর দেবেন, সাউথ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্টে যারা চাকরি পেয়েছে তাদের মধ্যে শতকরা কত ভাগ আপনার এবং উত্তর ২৪-পরগনা জেলার একজন মন্ত্রীর কেন্দ্রের মানুষ? আমি জানি তাদের মধ্যে শতকরা ৮০ থেকে ৯০ ভাগ মানুষই হচ্ছে আপনাদের দু'জনের কেন্দ্রের। যে সমস্ত আপনার নিজের লোকেরা আপনাকে ইলেকশনে নানা রকম অসৎ উপায় অবলম্বন করে জিতিয়ে এনেছে তাদের চাকরি দেবার জন্য আপনি ব্যাপক মানুষের ঘাড়ে ট্যাক্সের বোঝা চাপিয়ে দিচ্ছেন। এখানেই আমাদের ঘোরতর আপত্তি। সুতরাং আমি পুনরায় এই বিলের ওপর আমার আপত্তি এবং প্রতিবাদ জানিয়ে, আমাদের দাবি পেশ করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পরিবহন মন্ত্রী যে বিল এনেছেন তাকে আমি আন্তরিক ভাবে সমর্থন করছি। আজকে এখানে মান্নান সাহেব এবং শোভনদেব বাবু বললেন, ১০ বছরের ট্যাক্স এক সঙ্গে নেওয়া হচ্ছে, লোকে এতে আপত্তি করবে। শোভনদেববাবু সঙ্গে সঙ্গে বললেন, ওখানে দুর্নীতি হয়, লোকে অসুবিধা বোধ করে। তাহলে তো একটু ভালই হচ্ছে, ১৫ বছরের জন্য আর মানুষকে দুর্নীতির জায়গায় যেতে হবে না। শোভনদেব বাবু কি এটা বুঝতে পারলেন না? যাদের মোটর সাইকেল এবং স্কুটার আছে তাদের সঙ্গে আমি কথা বলে দেখেছি, তারা এটাকে ওয়েলকাম করছেন, আশীর্বাদ করছেন। কেন? না দূর দূরান্ত থেকে জেলা শহরে প্রতি বছর গিয়ে লাইসেন্স করার ব্যাপারটা তাদের কাছে খুবই কষ্টের। সেটা ১৫ বছর তাদের ভোগ করতে হবে না। একবার দিয়ে দিলে বলতে গেলে সারা জীবনই আর তাদের এই অসুবিধা ভোগ করতে হবে না। যে মানুষ ১৫ হাজার টাকা, ২০ হাজার টাকা দিয়ে গাড়ি কিনতে পারে, তার পক্ষে একবার ৮০০ টাকা ট্যাক্স দিতে খুব একটা অসুবিধা হয় না। সে সেটাও দিতে পারে। সুতরাং এটা কোনও অন্যায় হচ্ছে না। আমি অনেক লোকের সঙ্গে কথা বলেছি, তারা এটাকে ওয়েলকাম করেছে। তবে আমি এই প্রসঙ্গে পরিবহনমন্ত্রী মহাশয়কে বলব যে, তিনি প্রেস কনফারেন্স করে অন্য রাজ্যের সঙ্গে আমাদের রাজ্যের এ ক্ষেত্রের ডিফারেন্সটা বলে দিন। তাহলে সকলের চোখ খুলে যাবে। অন্য রাজ্যের কথা যেহেতু এখানে রাখা যায় না, সেহেতু ঐ কাজ করুন। তবে একটা কথা আমি মাননীয় মন্ত্রীকে বিবেচনা করতে বলছি, রেড ক্রস, সেন্ট জন'স অ্যাম্বুলেন্স, রামকৃষ্ণ মিশন প্রভৃতি সংস্থা, যাঁরা বিনা পয়সায় অ্যাম্বুলেন্সে করে বা তাঁদের গাড়িতে করে রোগীদের নিয়ে যান বা এই জাতীয় কাজ করেন তাদের এই ট্যাক্স-এর আওতার বাইরে রাখুন। তাদের কথা একটু বিবেচনা করে দেখুন। আর একটা কথা আমি বলতে চাই, সেটা হচ্ছে মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি এখানে ট্রাক্টরকে বাদ দিয়েছেন ফর এগ্রিকালচার পারপাস। কিন্তু ট্রাক্টর তো গরিব লোকেদের নেই, জয়নাল সাহেবের মতো লোকেদের আছে। আপনি এগ্রিকালচার পারপাস বলছেন, কিন্তু আমি গ্রামের মানুষ, গ্রামে দেখছি শুধু এগ্রিকালচার

পারপাসেই ট্রাক্টর ইউজ হচ্ছে না। অন্যান্য ব্যবসার কাজে তাকে লাগানো হচ্ছে এবং ভা খাটানো হচ্ছে। সব চেয়ে বড় কথা এগুলো রাস্তা খারাপ করে দিচ্ছে। ট্রাক্টরের জন্য আজ পঞ্চায়েত বিপন্ন। সুতরাং এখানে আপনি ট্রাক্টর ফর এগ্রিকালচার পারপাস বলুন, তা আমাদের আপত্তি নেই। কিন্তু যখন ট্রেলর লাগিয়ে ভাড়া গাড়ি হিসাবে তাকে ব্যবহার ক হচ্ছে তখন কেন ট্যাক্স দেবে না? তখন ট্যাক্স দিতে হবে। আপনি একটা আইন করে দি যে, ট্রাক্টরের সামনে লেখা থাকবে ফর এগ্রিকালচার পারপাস অনলি বা ফর টি গার্ডে অনলি। তাহলে পুলিশের ধরতে সুবিধাও হবে।

[3-20 – 3-30 P.M.]

আর একটি কথা বলছি, যদিও প্রাসঙ্গিক হবে না, ট্যাক্স বেড়েছে, বাড়ুক, কিন্তু আই বইটা বাংলায় তৈরি করলে ভাল হয়। কারণ কনস্টেবল থেকে আরম্ভ করে সবাই খাওয়ার চেষ্টা করেন। সেইদিক থেকে আইনের বইটা বাংলায় করে আপনি গরিব গাড়িওলা বাঁচান। আমি এই ব্যাপারে জিজ্ঞাসা করেছিলাম। ওঁরা বলেছেন, সর্বোচ্চ একজিকিউ পাওয়ার আছে রাস্তায় গাড়িওয়ালাদের ধরতে পারি। তাই বলছি, বাংলায় বই করে দিন, মানুষ আপনাকে আর্শীবাদ করবেন। এই জিনিস কংগ্রেস আমলে হয়নি, আপনি যদি ব দেন ওদের উপকার হবে। আর একটি কথা এই প্রসঙ্গে নিবেদন করে রাখি, কলকা ট্যাক্সি এবং গ্রামের ট্যাক্সি সবই এক। এই অ্যাসেম্বলিতে আসার জন্য ট্যাক্সি ডাক ট্যাক্সিওয়ালারা বলে, যাব না, যাব না। সব নিজেদের ইচ্ছামতো হয়ে গেছে। শহরের ট্যা মিটার নেই, যা খুশি তাই চায়। হাসপাতালে যদি কাউকে নিয়ে যেতে হয় তাহলেও পাওয়া যায় না। তারজন্য একটা লিমিটেশনের জন্য আইন করুন। আপনি যে আইন কর তাতে ট্যাক্স কিছুই বাড়েনি। রাস্তা মেরামতির জন্য খরচ অনেক বেড়েছে। সেই তুলনায় ট্যাক্স কিছুই বাড়েনি। এতে কেউ আপত্তি করবে না। কংগ্রেসিরা বলছেন অন্যায় হয়ে গে আপনাদের কেন্দ্রীয় সরকার অন্যান্য জিনিসপত্রের দাম যেমন, চাল, গম চিনির দাম বাড়িয়ে তাতে কিছু বলছেন না। আর রাস্তা মেরামতির জন্য খরচ বেড়েছে তাতে ওনাদের হচ্ছে। এই কথা বলে এই বিলটিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় :** স্যার, মাননীয় মন্ত্রী যে দুটি আইনের অ্যামেণ্ডমেন্ট এনেছেন দুটি আইন সম্বন্ধে স্ট্যাটুটরী রেজোলিউশনের মাধ্যমে আমাদের মাননীয় সদস্য শ্রী অ মান্নান বিরোধিতা করেছেন, আমরা তার উপর ভোট নিয়েছি। দুটি আইন হয়েছে, হচ্ছে, The West Bengal Motor Vehicles Tax (Amendment) Bill, 1992 দ্বিতীয়টি হচ্ছে, The West Bengal Additional Tax and one time Tax Motor Vehicles (Amendment) Bill, 1992 এখানে বামফ্রন্টের সদস্যদের ব শুনলাম। তাঁরা হোল ব্যাপারটার চালাকি বুঝতে পারেননি, তাহলে whole vocifer সমর্থন করতেন না। আপনাদের মনে আছে, বাজেট বক্তৃতায় এবারে অসীমবাবু ঘো করেছেন কত টাকা ওঁরা ট্যাক্স বাড়িয়েছেন। তারমধ্যে একটা বলেছেন It is propos make certain changes in the existing structure of taxes applicable to conditioned vehicles, minibuses, luxury taxis, deluxe and tourist b

tc. Such upward revision will be of the order of 15 percent on an verage. My colleague the Transport Minister will introduce necessary egislation in this regard. These measures are likely to yield revenue to he tune of Rs. 3 crores. ওঁরা বোধ হয় ভেবেছেন, ৩ কোটি টাকার রেভেনিউ এই াড়ির উপর ট্যাক্স হল সেই ৩ কোটি টাকা ট্যাক্স নিচ্ছে। ১৯৯১ সালের নভেম্বর াসে—শ্যামলবাবু বুদ্ধিমান লোক—উনি একটা ট্যাক্স বসিয়েছেন। প্রাক্টিক্যালি প্রত্যেকটি স্টেজে াবল, তিনগুণ করে দিয়েছেন। শোভনবাবু তার উদাহরণ দিয়েছেন। যেখানে ৪৫ টাকা টু-ইলারে ট্যাক্স ছিল সেটা ১০০ টাকা করে দিয়েছেন। দু-গুণেরও বেশি। এই টু-হুইলার কারা ড়েন? যারা কো-অর্ডিনেশন কমিটি করে, মধ্যবিত্ত লোক, কলকাতার বাসে উঠতে পারে না াামলবাবুর দয়ায়, তাঁরা টু-হুইলার চড়েন। তার উপর ট্যাক্স ১০০ টাকা হয়ে গেছে। তার লে দুটো আলাদা ট্যাক্স হল, একটা হচ্ছে নভেম্বরে একটা অর্ডিন্যান্স করে ১০ কোটি টাকা াাক্স তুললেন, ওঁরা মোটর ভিহিকেলসে পেয়েছেন কি না আমি জানিনা, আবার এই বাজেটের ময়ে নতুন প্রোপোজাল করে তাতে আরও ৩ কোটি টাকা ট্যাক্স তুলছেন, তার ফলে এক ছরে এক ধাক্কায় ১৩ কোটি টাকা মাননীয় শ্যামলবাবু এই মোটর ভিহিকেলসের উপর ট্যাক্স াড়িয়ে দিয়েছেন। আমি রাস্তা মেরামতের প্রশ্নে আসছি, মাননীয় শ্যামলবাবু বলছেন যে এত াড়ী বেড়ে গেছে, এত ইনফ্রাস্ট্রাকচারের খরচ উনি সামলাতে পারছেন না, মোটর ভিহিকেলসের রচ বেড়ে গিয়েছে, তাঁর কোনও উপায় নেই। আমি একবার দেখাতে চাই যে, সরকার কোন ময়ে হিসাবটা দাখিল করুন, আমি মাননীয় অসীমবাবুর কাছে দাবি করছি যে খাতে উনি াাক্স তোলেন সেই খাতে ওঁদের ট্যাক্সের টাকা কতটা খরচ হয় সেটা একটা সিম্পল হিসাব লেই হয়ে যায়। যখন আমি হিসাব চেয়েছিলাম যে, কোল মাইন্স থেকে ২০০ বা ৩০০ কাটি টাকা তুলেছেন, তার কতটা কোল মাইন্স এলাকায় খরচ হয়? মোটর ভিহিকেলস থকে যেটা ট্যাক্স তুলছেন তার কতটা টাকা পি. ডব্লুউ. ডি. ডিপার্টমেন্টকে আপনি দিচ্ছেন? ই যে ১৩ কোটি টাকা আপনি এক বছরে ট্যাক্স বাড়ালেন will it be reflected on e budget of the P.W.D. এতটা বাড়িয়েছেন, তার ফলে আপনাদের ইনক্রিজিং মাইনে তে চলে যায় এত টাকা দেওয়া হবে নতুন করে, উত্তর হচ্ছে না, ইনক্রিজিংয়ে মাইনের াঝাটার জন্য আস্তে আস্তে ট্যাক্স বাড়িয়েছেন তা অ্যাকচুয়াল ডেভেলপমেন্টের দিকে যাবে না। তরাং মাননীয় শ্যামলবাবু যদি রাস্তা ভাল করার জন্য ১৩ কোটি টাকা এবার পি. ডব্লুউ. ি. তে দিতেন আমার কিছু বলার ছিল না। কিন্তু ওঁরা সেটা করেন নি। স্যার, আমি একটু াপনাকে বলি যে, তারপর নভেম্বর মাসে ট্যাক্স বাড়াবার পর নভেম্বর মাসের সঙ্গে এই লের কি কিছু তফাৎ আছে? এ বিলের তফাৎ দুটো, একটা হচ্ছে যেটা ওঁরা ভালই রেছেন, ঐ সময়ে যে সমস্ত টু-হুইলার এর ট্যাক্স একসাথে ১০০ টাকা বেড়ে গিয়েছিল, তার ধ্যে শস্তা যেগুলো মপেড বা ৮০ সি. সি.র মোটরবাইক আছে সেগুলোও ছিল। তার সঙ্গে গুলো দামী বাজাজ, কাওয়াসাকি বড় বড় গাড়িগুলি ছিল, এখন ওঁরা ঐ ১০০ সি. সি.র ম যে মোটরবাইক বা টু-হুইলার গুলো সেগুলোর ট্যাক্স কমিয়েছেন, ৮০ টাকা করেছেন াকিগুলো রেখে দিয়েছেন, এই একটা ওঁদের মাইনর চেঞ্জ বলা যায়। আর দ্বিতীয় চেঞ্জ কি? তীয় চেঞ্জ হচ্ছে, একই বিলের মধ্যে উনি ইনকরপোরেট করেছেন। বাজেটে যেটা বলা য়েছে, মাননীয় অসীমবাবু বলেছেন যে,

[3-30 - 3-40 P.M.]

Tax on air-conditioned vehicles, omnibuses, luxury taxies এটা ইনকরপোরেট করে দিয়েছেন, তার ফলে এই দুটো বিলই একটা কমপোজিট বিল হয়ে দাঁড়িয়েছে। Incorporated both the ordinances in 1991 also incorporated budgetary proposals and also bringing some amendments. এটা একটা খিচুড়িও বলতে পারেন কমপোজিট প্রোপোজালও বলতে পারেন কিন্তু উদ্দেশ্যটা কোয়াইট ক্লিয়ার। আমার বক্তব্য এখানে এই নয় যে পশ্চিমবঙ্গের ট্যাক্স অন্যান্য জায়গার চেয়ে বেশি। আমি একটা হিসাব সেদিন দেখিয়েছি, যদি মোটরগাড়ি, ভিহিকেল কত আছে হিসাব দেখানো যায়. মোটর গাড়ি ইনডিকেটর হয় তাহলে পশ্চিমবঙ্গের জায়গা হচ্ছে সপ্তম অথবা অষ্টম। ধরুন টোটাল ভিহিকেল আছে ৯ লক্ষ, তার মধ্যে ৫ লক্ষ হচ্ছে কলকাতায়, আর এই জায়গায় মহারাষ্ট্রে হচ্ছে প্রায় ২০ লক্ষ ভিহিকেল, কিন্তু তা সত্ত্বেও ট্যাক্স কালেকশনের একটা গ্র্যাজুঅ্যালিটি থাকা দরকার, সেই গ্র্যাজুঅ্যালিটি রাখা হচ্ছে না। আমাদের এখানে সরকারি প্রশাসনিক ব্যয় সামলাতে সামলাতে ট্যাক্স রেভিনিউটা আনইভনলি বৃদ্ধি পাচ্ছে। আমি একটা হিসাব দিলে বুঝবেন স্যার আপনার গাড়ি আছে, সরকারি গাড়ী ছাড়া অন্য গাড়ি আছে আপনাকে ট্যাক্স দিতে হয়। ১৯৮০-৮১ সালে এই বামফ্রন্ট সরকারের আমলে আমরা মোটর ভিহিকেলসে ট্যাক্স কালেকশন করতাম ১৮ কোটি ৮৯ লক্ষ টাকা, সেটা বেড়ে ৫ বছরে দাঁড়াল দু গুণ, ৩৯ কোটি ৬৯ লক্ষ টাকা, ১৯৮৬-৮৭ তে সেটা বেড়ে এই ৯১ এর বাজেটে দাঁড়াল ৮২ কোটি টাকা। So, four and half times tax increase in a period of 10 years. সাড়ে চার গুণ ট্যাক্স ইনফ্রেশন হয়েছে। এখন যদি অ্যানুয়েল রেট অফ ইনফ্রেশন ধরেন তার increase of tax on a particular situation. কি ৪৫০ পারসেন্ট, তাতে যদি অ্যানুয়েলী ১০ পারসেন্ট ধরেন তাহলে ১০ বছরে ১০০ পারসেন্ট বাড়া উচিত, ১০ বছরে ১৫০ পারসেন্ট বাড়তে পারে কিন্তু পশ্চিমবঙ্গ একটা রাজ্য যেখানে ৪০০ পারসেন্ট জাম্প হচ্ছে এবং এই ট্যাক্স সিচুয়েশনের ফলে আজকে যেটা আপনি জানেন কি না জানিনা গাড়ির উপরে ট্যাক্স একটা উলটো দিকের প্রবলেম হচ্ছে। একেই তো কেন্দ্রীয় সরকার পেট্রোলের উপর ট্যাক্স বসান, একসাইজ ডিউটি বাড়িয়েছেন রাজ্য সরকার গাড়ির উপর বাড়িয়েছেন, গাড়ির উপর সেন্ট্রাল একসাইজ বসেছে অ্যাজ এ রেজাল্ট অফ হুইচ গাড়ি এখন বিক্রি হচ্ছে না, আপনি নিশ্চয়ই জানেন যে হিন্দুস্থান মোটরস একটা চূড়ান্ত সঙ্কটের মধ্যে দিয়ে চলেছে। নিশ্চয়ই রাজ্য সরকারকে কোনও না কোনও জায়গা থেকে ট্যাক্স সংগ্রহ করতে হবে, আমরা বলি, কিন্তু পুরো সংগ্রহের মধ্যে একটা কোথাও ব্যালেন্স থাকা দরকার এবং সেই ব্যালেন্সটা আমাদের এখানে অ্যাটেণ্ড হচ্ছে না। এই ব্যালেন্স না থাকলে কি হবে আমি ক্লিয়ারলি সেটাও আপনাকে বলতে চাই। মাননীয় মন্ত্রী ঠিকই বলেছেন অন্য রাজ্য কর্ণাটক মহারাষ্ট্র, দিল্লির এখানকার তুলনায় অনেক ট্যাক্স বেশি, কিন্তু উল্টো দিকে দেখুন আসাম নাগাল্যাণ্ডে আমাদের তুলনায় কম। তাহলে এবার কি করব, আমরা যদি গাড়ি কিনতে চাই তাহলে প্রথমে নাগাল্যাণ্ডে গিয়ে একটা গাড়ি কিনব, ট্যাক্স কম থাকে, আমি যদি গাড়ি কিনতে চাই তাহলে আসামে কিনে গাড়ি রেজিষ্ট্রি করার, ট্যাক্স কম লাগবে। এত ডিফারেনসিয়াল হলে দুটো রাজ্যে প্রবলেম হবে আপনি যদি একটু স্টাডি করেন দেখবেন অনেকেই পশ্চিমবঙ্গে

বাইরে থাকেন অলরেডি তারা আসাম বা নাগাল্যাণ্ডে গিয়ে গাড়ি কিনছেন। এই রকম ঘটনা আসছে, তাতে নেট কালেকশনটা আলটিমেটলি কমে যাবে। এই সমস্যাটা থেকে যাবে। তৃতীয়ত আপনি জানেন এটা আগে আমি যখন মাননীয় অসীমবাবুকে বলেছিলাম যে হুইসকির ট্যাক্স বাড়ালেন কেন? তাতে উনি বলেছিলেন হুইসকির উপর ট্যাক্স খুব বেশি ডিফারেনসিয়েল নয়। ওটার উপর আমি ট্যাক্স বসাইনি কারণ লোকে বিহার থেকে হুইসকি কেনে, এখানে নিয়ে আসে। অসুবিধা হবে, এখনও সেই দাঁড়াবে। আসাম বা নাগাল্যাণ্ডে গাড়ি কিনে এখানে নিয়ে আসবে, তাতে একটা সমস্যা দেখা দেবে। তাহলে আজকে পশ্চিমবঙ্গে এই ট্যাক্সকালেকশনে যে সিস্টেম চালু করেছেন, কলকাতা বা হাওড়াতে লাইট কমপিউটারে ট্যাক্স কালেকশন করে। আমি একদিন গিয়েছিলাম মোটর ভিহিকেলস ট্যাক্স কালেকশন দেখতে, আমি দেখেছি যে, ট্যাক্স কালেকশন কিছুটা হয়েছে। কালেকশনটা সুবিধা, তাদের লোক র‍্যাশনালাইজ করতে পারে তাহলে সেখানে একবারে ট্যাক্স কালেকশন হয়ে যাবে পুরোপুরি এবং তার ফলে ওখানে সেল ট্যাক্সের মতো মালটি প্লেস ট্যাক্স নয়, একটা জায়গায় পুরো ট্যাক্স কালেকসান হয়ে যাচ্ছে একটা জায়গায়। স্টেট কিটিতে জমা পড়েছে এটা। কালেকশন করা অনেক অসুবিধাজনক। আমার মনে হয় এখন র‍্যাশনালাইজ করা আছে, এখানে একটা ফিগার দেখছিলাম কোম্পানি রেজিস্টার্ড ভিহিকেলস এবং ইনডিভিজুয়াল ভিহিকেলস আছে কি রকম ডিফারেন্স হচ্ছে যে মোটর কারে একটা বড় মারুতি গাড়ি Rs. 300/- for unladen weight from 50 to 800 Kilogram. মারুতিটা এই কোম্পানিতে পড়ে এটা যদি কোম্পানির নামে থাকে আর সেটাই যদি কোম্পানির হয়ে যায় Rs. 900/- for unladen weight from 501 to 800 Kilograms. এর ফলে কি হবে, যদি আপনার ৪০০ কিলোগ্রাম হয় এত ডিফারেনসিয়েল হলেই, ট্যাক্স ডিফারেনসিয়েল হলে সেখানে একটা ফাঁকি দেওয়ার প্রবণতা আছে। People chose the easy route. আপনার কোম্পানির নামে আর কেউ গাড়ি রেজিস্টার করতে পারে, কিনতে পারে, কোম্পানি যেখানে গাড়ি কিনবে সেটা ইণ্ডিভিজুয়াল অফিশারের নামে রেজিস্টার করিয়ে দেবে। স্যার, আমরা কোম্পানির খবর রাখি। কোন কোম্পানি প্রথমে ইনসিওরেন্স বেশি, কোম্পানির নামে হলে তার উপর ট্যাক্স বেশি, কোম্পানিরা নিজের নামে গাড়ি কিনছে না, পুরো গাড়ি ওরা প্রাইভেট, যারা ওখানে কাজ করে ডিরেক্টর, ম্যানেজার ইত্যাদি তাদের নামে কিনছে, এই ইর‍্যাশনেলিটি সরানো দরকার। এক হচ্ছে পশ্চিমবঙ্গের স্বার্থে অন্য নেবারিং স্টেটের ডিফারেনসিয়েল খুব বেশি হওয়া উচিত নয়, দুই হচ্ছে পশ্চিমবঙ্গের মধ্যে এক ধরনের ভিহিকলে দুটো ওনারশিপ, ট্যাক্স ডিফারেনসিয়েল যদি বেশি হয় সেখানে আর একটা দুর্নীতির স্কোপ থাকবে ট্যাক্স ফাঁকি দেবার সুবিধা থাকবে এর ফলে সিরিয়াসলি ট্যাক্স কালেকশন কমে যাবে। স্যার, আমি আপনাকে আগেই বলেছিলাম যেখানে আমাদের এই ট্যাক্স কালেকশন করছি, আমরা আর একটা নূতন সিস্টেম এখানে ইনট্রোডিউস করা হয়েছে, অন্যান্য রাজ্যে এটা আগেই ইনট্রোডিউস করা হয়েছিল ১৫ বছরের জন্য ট্যাক্স একসাথে নেওয়া হচ্ছে এবং তাতে একটা শিডিউল দেওয়া হচ্ছে। কত করে ট্যাক্স দেওয়া হবে সেটা বলা হয়েছে, কিছুটা ১৫ বছরের জন্য দেবার সুবিধা দেওয়া হয়েছে। আবার সেটা কত রিফাণ্ড দেওয়া হবে তা বলে দেওয়া হয়েছে there is nothing wrong in this ১৫ বছরের জন্য ট্যাক্স কালেকশন সেটাও অন্য রাজ্যে করা হয়, তাহলে আমি বলি এটা যদি করেন তাহলে আপনার এই ট্যাক্স কালেকশন মেসিনারীটা যাতে

সরকারি অফিশাররা কাজ করে তাদের কাজ চলে যাবার যদি ভয় না থাকে তাহলে আপনি গাড়ির জন্য ফোর হুইলের জন্য এটা চালু করুন। আপনারা কমপিউটার চালু করেছেন। আপনার সমস্যা তখনও থাকবে। যেমন মোটর ভিহিকেলস-এর লোকগুলিকে দিয়ে কি কাজ করাবেন? আপনার মোটর ভিহিকেলসে একটা ইলাবোরেট মেকানিজম আছে। সেখানে ট্যাক্স কালেকশন হয়, সেখানে গাড়ির সার্টিফিকেট অব ফিটনেস হয়, সেখানে ড্রাইভিং লাইসেন্স দেওয়া হয়, সেখানে অন্যান্য কাজও আছে। আপনার মোটর ভিহিকেলগুলিতে ট্যাক্স কালেকশনে কিছুটা কারাপশন কমেছে। কিন্তু লাইসেন্স দেওয়া, সার্টিফিকেট অব ফিটনেস দেওয়া এবং অন্যান্য ক্ষেত্রে মোটর ভিহিকেলসের পারফরম্যান্সে কারাপশন কমেনি। আপনার এইম হচ্ছে এখন নূতন যে ড্রাইভিং লাইসেন্স দেওয়া হচ্ছে সেটা কমপিউটারাইজড কার্ডের মাধ্যমে দেওয়া। কিন্তু প্রসেসটা একই থেকে যাচ্ছে। ড্রাইভিং স্কুল থেকে এসে বার্থও করে মোটর ভিহিকেলসে জমা দিয়ে যায়। ড্রাইভিং স্কুলের সঙ্গে এদের পার লাইসেন্স একটা অ্যারেঞ্জমেন্ট থাকে এবং সেই ভাবে পুরো ব্যাপারটা চলছে। মোটর ভিহিকেলসের এই জায়গায় মন্ত্রী মহাশয় কোনও চেঞ্জ আনতে পারেন নি। আর একটা কথা এখানে সংক্ষেপে বলতে চাই। এই যে ইর্যাশন্যাল ইনক্রিজ ইন ট্যাক্স স্ট্রাকচার, এটা ছাড়াও আর একটা নুতন ব্যাপার দেখা যাচ্ছে যে আমাদের স্টেট ট্রাসপোর্টে লোড নিতে পারছেনা। আমরা কলকাতায় আসব, দুই রকম জিনিস আমরা অ্যাডপ্ট করছি। বাসে লোক উঠতে পারছে না। মেট্রো রেলে এখন স্পেস রেখে দেয়, দোজ হু ক্যান অ্যাফোর্ড, তারা হয় অফিশ থেকে বাড়ি যায় নিজেদের টু হুইলার করে, তা নাহলে বাড়ি যায় ডালহাউসি থেকে চৌহান, আগরওয়াল ইত্যাদি বাসে করে। এমন কি বিভিন্ন পাড়া থেকে কিছু ফিকস বাস অফিশ পাড়ায় যায়, সেই সব বাসে তারা বাড়ি ফেরে। এখন আপনি সেই জায়গাটা ধরেছেন। বাসে চড়া যাবেনা, একটু বেশি পয়সা দিয়ে রিলিফ পাবার জন্য তারা ব্যবস্থা করলো, সেখানে আবার আপনি একস্ট্রা ট্যাক্স ১৫ পারসেন্ট বসিয়ে দিলেন। এই যে ট্যাক্স, এটা এবারে আবার প্যাসেঞ্জার ট্রান্সপোর্টের উপরে বসানো হচ্ছে। এটাও আবার ইনফ্লেশনারি ট্যাক্স ৫ টনের উপরে হবে। বাস মালিকরা ভাড়া বাড়ানোর জন্য আবার দাবি করবে, দু' একটা আন্দোলন হবার পরে শ্যামলবাবু সেটা চালু করে দেবেন। আজকে পশ্চিমবঙ্গে বড় প্রবলেম হচ্ছে রাস্তাগুলি নিয়ে। সারা ভারতবর্ষের রাস্তাগুলি ঘুরে দেখলে এটা নিশ্চিত ভাবে বলা যায় যে একমাত্র বিহার ছাড়া পশ্চিমবঙ্গের মতো খারাপ কন্ডিশন আর কোথাও নেই। তার মধ্যে কলকাতার রোড কন্ডিশন বেশি খারাপ। কলকাতায় একটা প্রবলেম আছে। কলকাতার টোটাল রোড এরিয়ার মাত্র ৬ পারসেন্ট হচ্ছে রোড। তার ফলে এখানে কনজেস্টেড হয়। বোম্বে ১৫ পারসেন্ট, দিল্লি ২০ পারসেন্ট, আর এখানে টোটাল এরিয়ার ৬ পারসেন্ট রোড, তার ফলে এখানে কনজেস্টেড। তারপরে আপনি যদি দেখেন তাহলে দেখবেন যে মেনটেন্যান্স আরও খারাপ এবং কলকাতার অবস্থা সব চেয়ে খারাপ। ন্যাশনাল হাইওয়ের জন্য সেন্টার টাকা দেয় বলে কিছুটা রিপেয়ার হয়। কিন্তু স্টেট হাইওয়ের অনেক জায়গায় রাস্তাই নেই। লোকেরা দিনের পর দিন বেশি ট্যাক্স দিচ্ছে কিন্তু কোনও জায়গায় রাস্তার ন্যুনতম মেনটেন্যান্স হয় বলে আমাদের চোখে পড়েনি। বর্ষার সময়ে অধিকাংশ এলাকায় যাওয়া অসম্ভব হয়ে পড়ে। স্যার, আপনি নিশ্চয়ই জানেন, বাঁকুড়াতেও এই প্রবলেম আছে। এক একটা রুটে বাস প্রায় বন্ধ হয়ে যায়। বাগনান থেকে শ্যামপুর বাস বন্ধ হয়ে গেল ৭ ফুট রাস্তা ভাঙ্গা বলে। মানুষ যাতায়াত করতে পারেনা,

াদের রিলিফ দিতে হবে তো? আর একটা কথা হচ্ছে, ওভার অল প্যাসেঞ্জার বাস, গুডস স যেগুলি হাউওয়েতে চলে সেগুলি সম্পর্কে কি সিকিউরিটি গভর্নমেন্ট দিয়েছেন? এভরি ; বাসে ডাকাতি হচ্ছে। এখানে মিনতি ঘোষ আছেন, বামফ্রন্টের সদস্যা, তিনি North engal State Transportsএ আসছিলেন, তার হাত থেকে ছিনতাই হয়ে গেল। আপনি স্তায় মিনিমাম সিকিউরিটি দিতে পারছেন না, আপনি বলছেন যে ট্যাক্স দিন। এই যে রাস্তা য়ে গাড়ি চলে, আপনি দেখেছেন যে এর জন্য গভর্নমেন্টের কোনও ইনিসিয়েটিভ আছে? রা প্যাসেঞ্জার বাস চালায়, গুডস ভিহিকেলস চালায় তাদের জন্য কোথাও রেস্টিং শেড াছে? কোথাও কোনও স্টেট ফেসিলিটি আছে হাই ওয়েতে, আপনি দেখেছেন? কোথাও ছু নেই। যেটুকু করেছে প্রাইভেট সেক্টরের লোকেরা বা অন্য লোকেরা, সেটাই রেস্টিং শেড, টাই গাড়ি রিপেয়ারিংয়ের জায়গা, সেটাই সব কিছু। সরকারকে গাড়ি চালাতে হলে তার নফ্রাস্ট্রাকচারের ব্যবস্থা করতে হবে। ট্যাক্স সরকারে থাকলে বাড়ায়। শ্যামলবাবু এখানে কলে এটার বিরোধিতা করতেন, আমরা আছি, আমরাও বিরোধিতা করছি।

[3-40 – 3-50 P.M.]

তার কারণ চাপ জনগণের উপর এসে পড়ে। যদি আড়াই গুণ ট্যাক্স বেড়ে যায় ট্ লারের ক্ষেত্রে আমরা এর তীব্র প্রতিবাদ করছি। যেখানে ট্যাক্স নেওয়া দরকার সেখানে চ্ছেন না। গ্রাম এলাকায় দেখবেন লোকেরা প্রাইভেট গাড়ি ব্যবহার করছে। সেখানে কার, rivate car are being used as passenger vehicles. গ্রামে বেশি পয়সা দিয়ে ওই মস্ত প্রাইভেট কারগুলি ট্যাক্সির মতো ব্যবহার করছে। এই ব্যাপারে কোনও কনট্রোল নেই, ফস্বল জেলাগুলিতে কোথাও নেই। গ্রামে অ্যাম্বুলেন্স পাওয়া যায় না, প্রাইভেট গাড়ি গুলি সপাতালে নিয়ে যায় ট্যাক্সির মতো ভাড়া করে। ২০০ টাকা দিয়ে বাঁকুড়ার সদর হাসপাতালে াঁছে দেবে এই রকম কন্ট্রাক্ট হয়। এখানে ট্যাক্স ইমপোজ করার কোনও ব্যবস্থা নেই। লাগুলিতে এখনও পর্যন্ত এই জিনিস করা হয়নি। এই ব্যাপারে কোনওরকম সার্ভে করার বস্থা করা হয়নি। আমি যে কথা বলতে চাই তা হল যখন ট্যাক্স বসানো হচ্ছে তার নিময়ে মানুষকে এক্সট্রা কি দেবেন সেটা বলে দিন শ্যামলবাবু। ১৩ কোটি টাকা এক্সট্রা টর ভিহিকেল থেকে আদায় করছেন, ১০ বছরে আপনারা ৪ গুণ ট্যাক্স বাড়িয়েছেন তাতে নগণকে কি সুবিধা দিয়েছেন সেটা বলুন। মোটর ভিহিকেলে কোরাপশন কমানোর কি ব্যবস্থা য়েছেন, রাস্তার কি উন্নতি করেছেন ড্রাইভার্স অ্যাণ্ড আদার পিপল প্লেইং অন দি হাইওয়েজ দের জন্য কি ব্যবস্থা করেছেন, তাদের সিকিউরিটির ব্যাপারে কি ব্যবস্থা করছেন আপনার ক্সের দাবি করার আগে আপনার জবাব জনগণের কাছে দিতে হবে। আমি এই বিলের রোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সভায় মাননীয় পরিবহন মন্ত্রী যে e West Bengal Additional Tax and one-time Tax on Motor Vehicles mendment) Bill, 1992. যে দুটি বিল এনেছেন আমি তাকে সমর্থন করছি। মাননীয় াধ্যক্ষ মহাশয় আপনি জানেন আমাদের রাজ্যে রাস্তা-ঘাটের যে অবস্থা হয়েছে তাতে যান- ন বেশি ক্ষতিগ্রস্ত হচ্ছে। গাড়িগুলি দীর্ঘ দিন সচল থাকতে পারছে না। এই রাস্তা মেরামত ত্যন্ত জরুরি। এই রাস্তা-ঘাট যে খারাপ হচ্ছে তার মূল কারণ হল অনিয়ন্ত্রিত যান-বাহন

চলাচলের জন্য। আপনি জানেন যে আমাদের রাস্তা যে স্পেশিফিকেশনে তৈরি, যে রাস্তা ৮ ৯ টন মাল বহন করতে পারবে সেই রাস্তা দিয়ে ১০ টন ১২ টন ১৮ টন ২০ টন পর্যন্ত মাল বাহী ট্রাক চলাচল করছে। ফলে রাস্তা দ্রুত খারাপ হয়ে যাচ্ছে। এইগুলি মেরামত করতে গেলে অতিরিক্ত সহায়-সম্পদ নিশ্চয়ই বার করতে হবে। যার জন্য আজকে এই প্রস্তাব করা হয়েছে যাতে বাড়তি রেভিনিউ আসে। এই ক্ষেত্রে টু হুইলারের ক্ষেত্রে মন্ত্রী মহাশয় যে ব্যবস্থা করেছেন ওয়ান-টাইম ট্যাক্স তারজন্য আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। এই ট্যাক্স যখন ইনট্রোডিউস হয় তার আগে আমি প্রথম মন্ত্রী মহাশয়কে এটা বলেছিলাম যে যারা বছর বছর এই আর. টি. এ. অফিসে ট্যাক্স জমা দিতে যায় তাদের কি বিড়ম্বনা তার সাক্ষাৎ অভিজ্ঞতা আছে, সেখানে হয়রানি এখনও কমানো যায় নি। যারা এক সঙ্গে ট্যাক্স দিতে পারে বেশ কিছু বছরের সেই ব্যবস্থা করতে মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানিয়ে ছিলাম। মন্ত্রী মহাশয় সেটা করেছেন। উনি যেটা করেছেন ১৫ বছরের জন্য এই ব্যাপারে আমার কিছু বক্তব্য আছে। যাদের লাইট মোটর সাইকেল আছে, যেমন লুনা, মপেড এইগুলি ১৫ বছর টেকে না, থাকলেও এক হাতে থাকে না, সেইজন্য আমি বলতে চাই ১০ বছর থেকে ১৫ বছর অ্যাট দি অপশন অফ দি ওনার্স এটা করলে ভাল হয়। এটা করা যায় কিনা মন্ত্রী মহাশয় দেখবেন। এখন যেটা করতে চেয়েছেন এক্সপায়ারী অফ দ্যাট পিরিয়ড ১৫ বছরের জন্য তারপর অ্যানুয়াল ট্যাক্সের কথা বলেছেন। ওয়ান টাইম ট্যাক্সের কথা বলেছেন। এটা কি করে হচ্ছে? এটা যদি বলা হত ফার্স্ট টাইম ট্যাক্স তাহলে এটা সার্থক হত। সেইজন্য বলতে চাই ওয়ান টাইম ট্যাক্সের জায়গায় ফার্স্ট টাইম ট্যাক্স বলুন। মাননীয় মন্ত্রী মহাশয় এ বিবেচনা করবেন। আর একটা ব্যাপার আমার চোখে লাগছে, আমার বোঝার ভুল হয়ে কিনা বলবেন। দি ওয়েস্ট বেঙ্গল অ্যাডিশনাল ট্যাক্স অ্যাণ্ড ওয়ান টাইম ট্যাক্স, এই বিলে চার পাতায় যেটা আছে, Section 2(a)—All omnibuses plying under permanent inter-State permits, stage carriage or contract carriage or under tourist permit or under temporary stage carriage inter-State permit in specific routes, and plying in West Bengal in respect of which permits have been issued by the Regional Transport Authority of a State, other than the State of West Bengal. তাদের ক্ষেত্রে যে চার্জ করেছেন Rs. 2000 per seat per annum. এটা কি ৫০ সিটের বাসের ক্ষেত্রে ১ লক্ষ টাকা করে পার ট্রিপ হবে? এটা ভুল আছে কিনা বুঝতে পারছি না। এটা পার ট্রিপ হবে কিনা জানি না? ঠিক তারপরে আর একটা জায়গায় আপনি দেখুন Clause 8(b) All omnibuses plying under inter-State permits-temporary permit or special permit and entering West Bengal for casual trips in respect of which permits have been issued by the Regional Transport Authority or the State Transport Authority of a State, other than the State of West Bengal. এখানে করেছেন Rs. 30 per seat for every entry of the omnibus into the State of West Bengal. এটা আমি জানিনা অন্য রাজ্যে কি রেট আছে, না আছে। এতে ট্যাকসেশনটা হেভি হয়ে যাবে কারণ আপনি জানেন, অন্যান্য রাজ্যের অধিবাসীদের অপেক্ষা আমাদের রাজ্যের অধিবাসীরা বেশি ভ্রমণ পিপাসু। এখানে পার সিট ৩০ টাকা করে দিতে অন্য রাজ্যে কোনও ক্যাজুয়াল অকেশনে যদি আমাদের যেতে হয় তাহলে সেখানে এক হাজার টাকা দিতে হবে। আমাদের

প্রায়ই তো এই রকম যেতে হয়, জাতীয় ভিত্তিতে নানা কাজে যেতে হয়। বেড়াবার জন্য অনেককে যেতে হয়। কাজেই এটা প্রযোজ্য করার ক্ষেত্রে দেড় হাজার টাকা টুরিস্টদের লেগে যাচ্ছে। মন্ত্রী মহাশয় এটা করেছেন। ওড়িষ্যাতে প্রায় এই রকম ট্যাক্স আছে। এখান থেকে যাঁরা পুরীতে যান তাঁদের বাড়তি টাকাটা দিতে হয়। এইক্ষেত্রে আমাদের মনে হয় যে, গভর্নমেন্ট অব ইণ্ডিয়াকে এই রকম কোনও সাজেশন রাখা যায় কিনা যে, যাঁরা এক রাজ্যের রেজিস্ট্রেশন নিয়ে অন্য রাজ্যে যাবেন তাঁদের ক্ষেত্রে ম্যাকসিমাম রেন্ট কি হবে সেটার ব্যাপারে তাঁরা একটা লিমিট ঠিক করে দিন। তার কারণ, এই ধরনের প্রতিযোগিতা ঠিক হবে না। এরজন্য পশ্চিমবাংলার অধিবাসীদের বেশি করে টাকা গুনতে হবে। যেহেতু আমরা বেশি করে ভ্রমণ করতে যাই। সেইহেতু স্পেশ্যাল বাস এবং টুরিস্ট বাসের উপরে মাননীয় মন্ত্রী মহোদয় যে দুটি বিল এনেছেন তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, অধিকাংশই বলা হয়ে গেছে। আমি শুধু একটু ক্রিটিসাইস করতে চাই। এরা রেলের ফেয়ার যখন বাড়ে তখন রেলওয়ে লাইনে বসে যায়, ভাঙচুর করে। আর এখানে যেটা করছেন, ট্যাক্স বাই অর্ডিনান্স ইজ ভেরি ভেরি ব্যাড নর্ম। এটা পরস্পরের কন্ট্রাডিকশন। দ্বিতীয় কথা, কালকে মুখ্যমন্ত্রী মহোদয় বললেন, এখন অনেক সমস্যা এসে গেছে—সেসেসনিস্ট, ফিসিপ্যারাস টেণ্ডেন্সী, এইসব নানা কিছু এসে গেছে। এখানে অবজেক্টস অ্যাণ্ড রিজনসে যা দিয়েছেন, সেটা কালকে মুখ্যমন্ত্রী যে মনোভাব এবং ঐক্যের পরিচয় দিয়েছেন তার পরিপন্থী বলে মনে হয়। অন্য রাজ্যের গাড়ি ট্যাক্স দেয় না। আমাদের গাড়িও অন্য রাজ্যে ট্যাক্স দেয় না। এটা বোধ হয় ন্যাশানাল ইন্টিগ্রেশন এর পক্ষে অন্তরায় হয়ে যায়। মূল কথা, আমরা একটা প্রতিশ্রুতি চাইছি—এই যে মানুষ ট্যাক্স দেবে, এর বদলে মানুষ কি পাবে? কনসিডারেশন কি হবে এর বদলে?

[3-50 – 4-00 P.M.]

আজকে মন্ত্রী যে কথাটি খুব গর্বের সঙ্গে বলেছেন কিন্তু আমি তার উত্তরে বলছি, এটা বলা যায় না। কখন কি ঘটে কখন কি হবে কেউ জানে না। শ্যামল বাবু মুজিব কি জানত য় বাংলাদেশ তাদের হয়ে যাবে? তিনি শুধু চেয়েছিলেন সংখ্যাগরিষ্ঠতাব মন্ত্রিত্ব, কিন্তু সেখানে দেখা গেল যে দেশ স্বাধীন হয়ে গেল। সুতরাং যুক্তি যদি না থাকলে তো পশুপাল মানুষ হয়ে যেতে পারত। সুতরাং আপনাকে অনুরোধ করছি আপনার অন্তত এই বিষয়ে একটু কন্ট্রোল থাকার দরকার আছে। ডিজেল ট্যাক্সি যেগুলো মফস্বলে চলাচল করে সেগুলোর ক্ষেত্রে আপনি কোনওরকম রেট ফিক্স করে দেন নি। ওইসব ট্যাক্সিগুলো কলকাতা আসতে গেলে যা খুশি তাই রেট চেয়ে বসে। এই ব্যাপারটা আপনার একটু স্টান্ডারাইজ করার দরকার আছে। আমাদের ওখান থেকে কলকাতা আসতে গেলে ৯০০ টাকা মতো লেগে যায় এবং একটু দরাদরি করলে পরে বড় জোর ৫০ টাকা মাত্র কমায়। এই কমিয়ে লাভ কি? ধরুন হঠাৎ করে কোনও রোগীকে কলকাতা আনার দরকার হয়ে পড়ল, সেক্ষেত্রে ওইসব ট্যাক্সিতে আসতে গেলে খুব কম করে ৫০০-৬০০ টাকা না দিলে হয় না। এতে যে সামান্য কমানো হয় তাতে কি উপকার হবে আমার জানা নেই। এক্ষেত্রে যে সামান্য কমানো হয় তাতে কি উপকার হবে আমার জানা নেই। তারপরে আপনার যে অফিশগুলো আছে তাতে

ভয়ঙ্কর বিড়ম্বনা পেতে হয় যাত্রী সাধারণকে এবং মানুষগুলোকে তারা প্রচুর হ্যারাস করেন। এবং এক্ষেত্রে প্রচুর পরিমাণে তদ্বির করতে হয়। অফিশাররা যাঁরা আছেন তারা তো ভাল টাকা পান, এইরকম ব্যবহার করেন কেন সেইদিকটা একটু আপনাকে দেখতে হবে। আরেকটি বিষয় আমি আপনাকে বলব সেটা হচ্ছে যে, বাঙালি ড্রাইভারের সংখ্যা ক্রমশ কমে আসছে, এই বিষয়ে একটু আপনার ভাবনা-চিন্তার দরকার আছে। কিভাবে তাদের মনিটারিং করবেন সেইদিকটা আপনাকে চিন্তা-ভাবনা করতে হবে এবং একটা ট্রেনিং চালু করার ব্যবস্থা করতে হবে। সেন্ট্রর মাধ্যমে মোটর ট্রেনিং ধরনের শিক্ষার ব্যবস্থা চালু করতে পারা যায় কিনা সেইদিকটা আপনাকে চিন্তা-ভাবনা করতে হবে। তাছাড়া আপনি তো কিছু রানিং রিপেয়ারের ব্যবস্থা করতে পারেন। তারপরে সুভাষ গোস্বামী মহাশয় যে কথা বলেছেন আমি তার সঙ্গে একমত যে বাঙালিরা খুব ভ্রমণ পিপাসু, ছুটি পেলেই বেড়িয়ে পড়েন। সুতরাং বাঙালিরা যাতে বাসে করে ভ্রমণ করতে পারেন সেইদিকটা আপনাকে দেখতে হবে এবং সেক্ষেত্রে দল বেঁধে বাসে করে যেতে গেলে রাত ১২টার আগে পর্যন্ত ১২০০ টাকা মতো লাগে কিন্তু রাত ১২টার পরে দূর পাল্লার বাসে করে কোথাও যেতে গেলে ৩১০০ টাকা মতো লেগে যায়। এই জিনিসটা ঠিক নয়, এই যে দিনে এবং রাতে বাসের ভাড়ার আকাশ পার্থক্য থাকছে এই জিনিসটা আপনাকে দেখতে হবে। আপনি একটা স্টান্ডারাইজেশনের ব্যবস্থা করুন। এবং এই জিনিষটা যদি বন্ধ না হয় তাহলে সকলে দল বেঁধে বাসে করে ভ্রমণের সুবিধা থেকে বঞ্চিত হবেন। তারপরে আপনি রেশনালাইজেশন করবেন না অথচ ট্যাক্স বাড়াবেন এটা কি জিনিস বুঝতে পারলাম না। আজকেই তো আমাদের খুব ঘুরে আসতে হয়েছে, কি একটা কারণে রাস্তা বন্ধ থাকবার জন্য আমাদের অন্য রাস্তা দিয়ে খিদিরপুর ঘুরে আসতে হল। আপনি তো অন্তত মেনটেনেন্স অফ রোডস এর ব্যাপারে কিছু একটা দেখবেন। আপনি তো প্রায়ই জাপান টাপানের কথা বলেন কিন্তু আপনার এখানের রাস্তার একটু ব্যবস্থা করুন। আমরা জানি যে কলকাতার রাস্তার পরিমাণ খুবই অল্প মাত্র ৬ পারসেন্ট কিন্তু আপনি নতুন কিছু করুন, আপনি প্ল্যান ওয়েতে নিউ সিটিজ করার কথা একটু চিন্তা-ভাবনা করুন। এই আবেদন তো আপনার কাছে আমি করতে পারি সল্টলেকে আপনি তো নিজে নুতন করে করতে পারতেন, দুর্গাপুরে নুতন করে করতে পারতেন, আসানসোলের নোটিফাইড এরিয়ায় আপনি তো নূতন করে করতে পারতেন, সেইগুলি তো দেখবেন। আপনার পেরিফেরিতে যে অফিশগুলি আছে সেইগুলি তো আপনি পিরিয়োডিক চেক করতে পারেন তাহলে তো একটা ইমপ্রুভমেন্ট হয়। কারণ পরিবেশ ইনটলারেবল, এর বেশি কিছু ওনাকে বলবার নেই। কোরাপশনটা আনপার্লামেন্টারি হয়ে যায়, এটা বেরিয়ে গেল, এটা কোনও অফিসের বিরুদ্ধে নয়, এটা যদি আপনি চেক করেন তাহলে মানুষের লাভ হবে। আর আপনি শেষের এই কথাগুলি না বললেই পারতেন ইন্টার-স্টেট প্লাইয়ার্স ডু নট পে এনি ট্যাক্স, আমাদের গাড়ি ওখানে যাবে, ওদের গাড়ি আমাদের এখানে আসবে, এটা আপনি কেন বললেন? আপনার মতো মানুষ এটা কেন বলবে? আপনি তো উদারপন্থী বলেই আমি বুঝি। এই কথা আপনি বলবেন কেন? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যেহেতু আপনি ট্যাক্স বাই অর্ডিনান্স এনেছেন আমরা তাই নীতিগত ভাবে এর অপোজ করছি, I oppose it and you are contradicting your own declared policy. Tax by ordinance is not polatable to any population at any time.

[4-00 – 4-10 P.M.]

**श्री लगन देव सिंह :-** मिस्टर डिपुटी स्पीकर सर, मैं आपके सामने जो दी वेस्ट बंगाल मोटर भोकील्स टेक्स एमेन्डमेन्ट विल १९९२ और दी वेस्ट बंगाल एडीसनल टेक्स एण्ड वन टाइम टेक्स आन मोटर भोकेल्स एमेन्डमेन्ट विल १९९२ जो रखा गया है, माननीय मंत्री के इस विल का समर्थन करता हूं। विरोधी सदस्य कांग्रेसी वन्धुजों ने जो अपना वक्तव्य रखा है उसे सुनकर हिन्दी की एक कहावत याद आती है "भुत के मूंह से हाम नाम" "भुत के मुंह से राम नाम वाला हाल ही हमारे कांग्रेसी वन्धु का है।

ओरडिनेन्स कर टेक्स वटाने पर उनका विरोध है। कांग्रेस जो ४४ साल से सेन्ट्रल मे शासन कर रही है उनको नही मालूम कि आरडिनेन्स कैसे लाया जाता है। और क्यों लाया जाता है। हमारे परिवहन मंत्री को क्या आंरडिनेन्स की आवशयक्ता हुई। यह हमारे विरोधी सदस्य नही समझ रहे है। ट्रान्सपोर्ट डिपार्टमेन्ट को इसलिए आंरडिनेन्स लाना पड़ा क्योंकि उस समय असेम्वली चालु नही था। विधान सभा मे जो बात आप कह रहे है मेरी समझ मे नही आता। लगताहे आपका दिमाग खाराव हो गया है। आपलोग अपने स्वभाव से मजवुर है। आपलोग विरोध करते है ठीक है, लेकिन मै आपको करना चाहूंगा कि आप पहले विल तो अच्छी तरह पढ ले फिर विरोध करे।

सवसे वड़ी वात जो आपने कहा है कि गरीवो पर तथा साधारण लोगो पर टेक्स लगाया गया है। लेकिन मै कहता हूं कि जो विल पेश हुआ है इसके अन्दर कोई भी नया टेक्स नही लगाया गया है। जेनेरल पव्लिक के लिए, आम यात्री के लिए कोई टेक्स नही उल्टे इस विल मे विशेप सुविधा आमलोगो को प्रदान की गई है।

रास्ते मे दुर्घटना रोकने के लिए सड़क मरम्मत की वात है, रास्ते इन्फ्रास्ट्रकचर की वात है। अतः कुछ टेक्स तो लगाना ही होगा। आपलोग दिल्ली, वम्वई, मद्रास वगैरह की तुलना करके कह दिए कि टेक्स लगाया गया है मै कहना चाहूंगा कि आप अच्छी तरह देखे, इन तमाम जगहो से अभी भी हमारे यहां कम टेक्स है।

दुसरी वात जो मै आपसे करना चाहूंगा कि जहां तक टेक्स स्ट्रेकचर की वात है जो सरकारी वाहन तथा एम्वुलेन्स है उसको टेक्स से मुक्त रखा गया है इसपर किसी तरह का कोई नही लगाया गया है। नर्सिंग होम के एवं हार्ट पेसेन्ट वगैरह

के लिए जो एम्बुलेन्स है इन सभी पर किसी तरह का कोई टेक्स नही लगाया गया है।

हां कुछ गाड़ियो पर टेक्स लगाया गया है और इसकी आवशयक्ता भी है। जैसे टुरिस्ट वस, डिलक्स वस, लकसरी एयर कन्डीसन वाले वस इत्यादि पर अलग से टेक्स लगाया गया है। इन गाड़ियो पर टेक्स लगाने सेउ आमलोग, साधारण यात्री प्रभावित नही होगे। अतः इसपर आपका विरोध नही होना चाहिए।

दुसरी वात मै यह कहना चाहूंगा कि टेक्स लगाया गया हैतो सुविधा भी दिया गया है। वन टाइम टेक्स की सुविधा प्रदान की गई है। स्कुटर एवं अन्य दोपहिए गाड़ियो को १५ वर्ष मे एक वार टेक्स देना होगा जो काफी सुविधाजनक है। इन सब के वावजुद जो विरोध किया जा रहा है यह मेरी समझ मे नही आ रहा है। ऐसी सुविधा पहले नही थी। पहले टेक्स देने जाने पर काफी समय लगता था। अव सुविधा दिया जा रहा है तो आपलोग विरोध करेगें ही। टेक्स वसुली मे भी डिपार्टमेन्ट को जो काफी असुविधा होती थी और टेक्स वसुली मे काफी समय लग जाता था। टेक्स वसुली के नाम पर करप्सन भी होता था जो कि अव सम्भव नही है। काफी ट्राफिक की सुविधा दी गयी है इससे यात्रियो को काफी सहायता मिलता है यात्रा करने मे। डिपार्टमेन्ट को टेक्स वसुली पर इन्सट्रकसन दिया गया है जिससे कि मोटर डीलर को एवं डिपार्टमेन्ट को टेक्स वसुली मे काफी सुविधा होगी।

अन्त मे फिर एक वार माननीय मंत्री ने जो विल लाए है उसका सर्मथन करते हुए आपनी वात समाप्त कर रहा हूं।

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** মাননীয় স্পিকার স্যার, বিরোধীপক্ষ এখানে যা বিস্তার করবার চেষ্টা করেছেন—এই বিল দুটোর সম্বন্ধে বিরোধীরা বলছেন যে, আমাদের কাছে গ্রহণযোগ্য নয় এবং আমরা গ্রহণ করতে পারছি না। এবং বস্তুতপক্ষে বিরোধীপক্ষের বক্তৃতা যা শুনলাম—আমাদের খুব পরিচিত নেতা মাননীয় জয়নাল আবেদিন সাহেব কিছুই বললেন না। শেষ পর্যন্ত কোনও বিষয়ই তাঁর ছিল না। উনি চিরকালই আমাকে বাঁচিয়ে দেন এটা আমি বলব। আমি যা দেখলাম, মাননীয় সৌগত রায় মহাশয় ছাড়া, বাকি যাঁরা আলোচনা করলেন মান্নান সাহেব এবং আমার বন্ধু শোভনদেব চট্টোপাধ্যায় বিলটা আদৌ পড়েছেন কি না, এর আগের আইনগুলি দেখেছেন কি না সন্দেহ থেকে গেল। ছায়ার সাথে কুস্তি করে হাত, পা ব্যাথা করা হয়েছে এবং তার ধার কাছ দিয়ে গেলেন না। নিজেরা উত্তেজিত হয়ে গেলেন। চোদ্দ বছরে জনগণ অধৈর্য্য হয়ে গেছে। ১৫ বছর ক্ষমতায় না থেকে নিজেরাই সবাই মিলে অধৈর্য্য। উনি বললেন অহঙ্কার করে বলেছি, আমি মিলিতভাবে বলি, প্রবীণ নেতা. ওঁনার কাছ থেকে শেখার আছে। কয়লা থেকে ছোট এবং দামী জিনিস হীরে কিন্তু আমি বলি যে,

আরও ছোট জীবাণু আছে—যক্ষার জীবাণু, সেটা ওঁদের ধরেছে এবং তা থেকে মুক্তি উপায় নেই। এই বিল দুটি আমি যা এনেছি, এই বিলের মধ্যে জনস্বার্থ বিরোধী কোথায়? এটা ওঁরা পরিষ্কার করে দেখাতে পারলেন না। যেটা বললেন সেটাও নেই। প্রকৃতপক্ষে সেগুলি আমি ছাড় দিয়েছি। সাধারণ মানুষের যেটা গায়ে লাগে, সাধারণ মানুষের যাতে অসুবিধা হয় সে রকম কোনও প্রভিসন এই বিলের মধ্যে রাখিনি। আমি শুধু মাত্র ওয়ান টাইম ট্যাক্সের কথা বলেছি টু হুইলারের ক্ষেত্রে। মান্নান সাহেব একই রকম কথা বললেন, শোভনদেব বাবুও একই রকম বললেন, শুধু সৌগতবাবু ওয়ান টাইম ট্যাক্সটাকে সমর্থন করলেন। টু হুইলারের ক্ষেত্রে ওয়ান টাইম ট্যাক্স সারা দেশে প্রচলিত আছে। ১২০০ টাকা ১৮০০ টাকা ১ বছরের জন্য ট্যাক্স নেওয়া হচ্ছে কি? আদৌ না। ২৭ হাজার টাকা দিয়ে একটা বড় মোটর সাইকেল কিনে একেবারে ১৫ বছরের জন্য ট্যাক্স নেওয়া হচ্ছে। তাঁদেরকে ২০ বছর আর দিতে হবে না। ভারতবর্ষে এখনো এটা পরীক্ষিত। অন্য রাজ্যের যা কিছু খারাপ সেটা আমরা পরিত্যাগ করি এবং যেটা ভাল সেটা আমরা গ্রহণ করি। পশ্চিমবাংলায় ৯ লক্ষর মতন গাড়ি আছে এবং এর মধ্যে ৫০ পারসেন্ট টু হুইলার। এইভাবে টু হুইলারের জন্য যদি মোটর ভিহিকেলস অফিসে যায় তাহলে আর তাদের কোনও কাজ করতে হবে না। সুতরাং একেবারে যদি করে দিতে পারি তাহলে হয়রানি থেকে মুক্ত হওয়া গেল এবং নিষ্কৃতি। মোটর ভিহিকেলসের যাঁরা স্টাফ আছেন তাঁদের কে দিয়ে অন্য কাজ করাতে পারি। এবারে বলি, আমি কোন ধরনের অ্যাম্বুলেন্সের উপর ট্যাক্স করেছি—হাসপাতাল, পুরসভা, রেড ক্রস, বা জনগণের সেবার জন্য যে অ্যাম্বুলেন্সগুলি বা সাধারণভাবে পাড়ার ছেলেরা অনেক সময় সেবা সমিতি করে যে অ্যাম্বুলেন্সের ব্যবস্থা করে তাদের উপর কি ট্যাক্স করেছি—আমাদের এমন দুর্বুদ্ধি যেন না হয়। যারা মানুষের সেবা করার জন্য পরিশ্রম করবে তাদের উপর ট্যাক্স কেন বসাব। কোন অ্যাম্বুলেন্সের ক্ষেত্রে ট্যাক্স বসিয়েছি, যে সব বড় বড় নার্সিং হোম, বড় বড় ব্যবসায়ী যারা এক ঘন্টা, দু ঘন্টার জন্য রোগীদের আত্মীয়দের কাছ থেকে বেশি বেশি টাকা আদায় করে তাদের উপর ট্যাক্স বসিয়েছি।

[4-10 – 4-20 P.M.]

তারা এসে বলবে আমাদের অ্যাম্বুলেন্স রোগীদের দিই, আমাদের গাড়ি মৃতদের জন্য দিই, আমাদের ট্যাক্সে ছাড় দিন। কিন্তু তারা ৫/৬/৭শো টাকায় অ্যাম্বুলেন্স দেয়। অনেক টাকা কমায়। সরকার সেখানে ছাড়বে না। সেইজন্য তাদের উপর ট্যাক্স বাড়িয়েছি। শোভনদেববাবু ঔষুধের কথা বললেন। কিন্তু ডানকান প্রস্তাবের কথা বললেন না। গোটা ভারতবর্ষের ঔষধ উৎপাদন ব্যবস্থার দফারফা করার ব্যবস্থা করেছেন। ১০/১২ গুণ ঔষুধের দাম বাড়বে। (**শ্রী সতীশচন্দ্র সিনহা ঃ প্রস্তাব তো গৃহীত হয় নি।**) বাকিটা আছে কি? আর. টি. এর প্রশাসন ক্ষমতা কমে গিয়েছে, আর. টি. এর প্রশাসনিক ক্ষমতা রাজ্য সরকার কমিয়ে দিয়েছেন—এসব কথা বললেন। আর. টি. এর ক্ষমতা রাজ্য সরকার কমায় নি। কেন্দ্রীয় সরকার একটি আইনে আর. টি. এর ক্ষমতা কমিয়ে দিয়েছে। আমরা সেখানে হাত ছোঁয়াতে পারি না। আর. টি. এ প্রাইভেট বাসে পারমিট দিত। সেইটা বন্ধ করেছি। এইজন্য করেছি যে প্রাইভেট বাস মালিকদের হতে জনসাধারণকে ছেড়ে দিতে পারি না। আমরা যেখানে সম্ভব, যতটা সম্ভব সরকারি বাস বৃদ্ধি করছি বা দিচ্ছি। যেখানে পাবলিক বাস দিতে পারছি না সেখানে বলছি,

তোমরা প্রাইভেট বাস দিতে পার নিজের জেলার মধ্যে, নিজের জেলার বাইরে দিতে পারবে না। অর্থাৎ মেদিনীপুরের বাস বীরভূম ছাড়িয়ে চলে গেল—তা হবে না। তবে প্রশাসনিক দক্ষতার কথা, দুর্নীতির কথা যেসব সমালোচনা করেছেন, আমি মনে করি এইসব সমালোচনা করা যায়। আমাদের মোটর ভিহিকেলসে দুর্নীতি ইংরেজ আমলে ছিল, কংগ্রেস আমলে হয়েছে, আবার আমাদের আমলেও চলছে। মানুষের হ্যারাসমেন্ট আছে। একটা ঝুপড়ি ভেঙ্গে দিয়ে, একদিন ব্যাপকভাবে দেখে এটা সংশোধন করা যায় না। সংশোধন করার জন্য চাই ইন-বিলট মেকানিজম। আমরা কমপিউটার করেছি। সৌগতবাবু এটা সমর্থন করলেন। উনি একটু গভীরে গিয়েছেন বলে সমর্থন করলেন। আপনার নিজের গাড়ি আছে, আপনি নিজে গাড়ি চালিয়ে কমপিউটারের লাইনে দাঁড়িয়ে ৫ মিনিট, ১০ মিনিট বা আধ ঘন্টায় ক্লিয়ার হয়ে গেল। দুর্নীতির অবকাশ নেই। আমাদের অসুবিধা হচ্ছে কলকাতার কিছুটা এবং হাওড়া জেলা ছাড়া আমরা এটা চালু করতে পারি নি। আমরা বকেয়া ট্যাক্স আদায় করতে পেরেছি। বাইরের রাজ্যের গাড়ি সম্পর্কে জয়নাল সাহেব যে উপদেশ দিয়েছেন সেটা আমরা মনে রাখবো। কিন্তু বাস্তব অবস্থাটা কি? আমাদের গাড়ি যখন অন্য রাজ্যে যায়, কিছু কিছু রাজ্য যেমন উড়িষ্যা, মধ্যপ্রদেশ, মহারাষ্ট্র তারা একটা অতিরিক্ত ট্যাক্স নিচ্ছে। এখানে একটা হিসাব করে জনৈক সদস্য শ্রী বীরেন মৈত্র মহাশয় বললেন এক লক্ষ টাকা ট্যাক্স, বেশি হয়ে গিয়েছে।

উড়িষ্যাতে আমাদের গাড়ি গেলে এক লক্ষ টাকা ট্যাক্স অতিরিক্ত আমাদের ঘাড় ধরে নিয়ে নিচ্ছে। উড়িষ্যা সরকারকে আমরা বলেছি, মধ্যপ্রদেশ সরকারকে আমরা বলেছি, আমরা অন্যান্য রাজ্য সরকারকে বলেছি যে এটা কেন হবে? আমাদের গাড়ি যাচ্ছে—গুডস কেরিয়ার যাচ্ছে, আমাদের টুরিস্ট বাস যাচ্ছে, আমাদের প্যাসেঞ্জার বাস যাচ্ছে সেগুলির কাছ থেকে তোমরা এত ট্যাক্স নিয়ে নেবে? এগুলি বাড়তি নিচ্ছে। সেইজন্য আমরা একটা প্রভিশন এখানে করলাম। এখানে সাধারণভাবে আইনটা আমরা করে রাখলাম কিন্তু আমরা এটা নিতে আগ্রহী নই। আমরা রাজ্য সরকারগুলির সঙ্গে রেসিপ্রোক্যাল চুক্তি করব এই বলে যে তোমারও আমাদের কাছ থেকে নেবে না, আমরাও তোমাদের কাছ থেকে নেব না। তোমরা নিলে আমরাও তোমাদের কাছ থেকে নেব। এই রেসিপ্রোক্যাল অ্যারেঞ্জমেন্ট ছাড়া আমরা এটা নিয়ন্ত্রণ করতে পারব না। এই সীমাবদ্ধ অর্থে এই আইনটা আমরা এনেছি। কিন্তু আইন থাকা মানেই এই আইনটার প্রয়োগ নয়। এখন ধরুন, আমরা ছাড় দিয়েছি কোথায়? আ যাত্রীবাহী যে প্যাসেঞ্জার বাসস্টেজ ক্যারেজ যাকে বলে তার উপর আমরা কোনও ট বসাই নি। তাহলে নিত্য যাত্রীদের উপর এটা চালু হবে কি করে? আমরা সাধারণ মাল লরি, তার উপর কোনও ট্যাক্স বসাই নি। ট্যাক্সির উপর আমরা অতিরিক্ত ট্যাক্স বসাই ট্রাক্টর যদি চা বাগানের মধ্যে থাকে কিম্বা যদি শুধু কৃষিকার্যে থাকে তাহলে তার আমরা ট্যাক্স বসাই নি। কৃষকদের উপর আমরা হাত দিই নি এবং দেবও না। কারণ ত উপর যা হাত দিয়েছেন কেন্দ্রীয় সরকার তাতে তাদের নাভিশ্বাস উঠেছে। আমরা কিন্তু ত উপর হাত দেব না। কিন্তু ট্রাক্টর যদি মাঠ ছেড়ে রাস্তায় লোক নেয় তাহলে আমরা নেব। সেইজন্য আমরা বলেছি যে এগ্রিকালচার বা কৃষিকাজের ক্ষেত্রে যদি হয় তাহলে উপর আমরা ছাড় দেব। এখন বলি, আমাদের তো ট্যাক্সের কথা বলছেন কিন্তু অন্য

যেখানে পশ্চিমবাংলার মতন জনসংখ্যা আছে, পশ্চিমবাংলার মতন আয়তন আছে এমন রাজ্যে ট্যাক্স আমাদের থেকে তিনগুণ, চারগুণ, পাঁচগুণ বেশি—পন্য কর, মোটর ভেহিকল ট্যাক্স। এবারে বলি, ১৯৮৬-৮৭ সালে আমাদের এখানে এই ট্যাক্স বাবদ আমরা আদায় করেছি ৩৯ কোটি টাকা এবং এখন আমাদের আয় হয় ৮০ কোটি টাকা। এখন ওদেরও বেড়েছে। আমাদের যখন ৩৯ কোটি টাকা আয় হত তখন মহারাষ্ট্র আয় করত এ বাবদ ২০৯ কোটি টাকা, তামিলনাড়ু আয় করত ১৪৪ কোটি টাকা এবং কর্নাটক সেখানে আয় করত ১৩৪ কোটি টাকা। আমাদের এখানে আমরা কমপিউটার করে, এনফোর্সমেন্ট বেশি করে, সাধারণ মানুষের ঘাড়ে যাতে না পড়ে সেটা দেখে কিছু কিছু ট্যাক্স বাড়াচ্ছি। এখন সৌগতবাবু অনেক ভাল কথার মধ্যে একটা কথা বললেন যেটার জবাব দেওয়া দরকার। উনি সাহিত্যে খুব স্ট্রং সেইজন্য বোধহয় অঙ্কে একটু উইক। সাহিত্যে ওর ঝোঁক আছে, আমি ওর অ্যাডমায়ারার। যাইহোক, উনি অঙ্কটা কি করলেন? উনি বললেন, আমি অসীমবাবুকে বলেছি যে, যে খাতে আয় হবে সেই খাতেই আপনি ব্যয়টা বেশি করুন। এটাই কি বলতে চেয়েছেন যে মোটর ভেহিকল ট্যাক্সের ক্ষেত্রে সেটা রাস্তার সঙ্গে সামঞ্জস্যপূর্ণ থাকছে না? এই প্রসঙ্গে আমি তাকে বলি, এখানে অঙ্কটা বললেই কিন্তু সব বোঝা যেত। আমরা রাস্তার পেছনে পি. ডব্লু. ডি., সি. এম. ডি. এ. কলকাতা কর্পোরেশন ইত্যাদি সমস্ত কিছু দিয়ে গত বছর খরচ করেছি ১৬০ কোটি টাকা আর আমাদের আয় হয়েছিল ৭৪ কোটি টাকা। ভারতবর্ষের বিভিন্ন রাজ্যের খবর রাখতে হবে এ ব্যাপারে বলতে গেলে। ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে এই মোটর ভেহিকল ট্যাক্স বাবদ যেটা আদায় হয় তার শতকরা ২৫/২৬ কিম্বা ৩০ ভাগ রাস্তার পেছনে ব্যয় হয় কিন্তু পশ্চিমবঙ্গে মোটর ভেহিকল বাবদ যে আয় হয় তার ডবল আমরা ব্যয় করছি রাস্তার জন্য। তাসত্ত্বেও রাস্তা খারাপ আপনার এই যে সমালোচনা করেছেন এই সমালোচনাকে আমি অস্বীকার করছি না। তা সত্ত্বেও আমাদের সব রাস্তা ভাল নয়, তা সত্ত্বেও আমাদের যেমন রাস্তা হওয়া উচিত বা প্যাসেঞ্জার অ্যামিনিটিস যা হওয়া উচিত তেমন আমাদের হয়না। তারপর আর একটা কথা সৌগতবাবু বললেন। এটা ঠিকই যে আমাদের উত্তর পূর্ব সীমান্তের কিছু রাজ্যের আয়টা কম নানান কারণে, আমাদের ভারতবর্ষের অসম বিকাশ ইত্যাদির জন্য। এই সমস্ত রাজ্যে দেখা যায় যে মোটর ভেহিকল ট্যাক্সটা ওরা অসম্ভব কমিয়ে রাখে।

[4-20 – 4-30 P.M.]

তাকে কমিয়ে রাখে এই জন্য যে অন্য রাজ্য থেকে যখন গাড়ি বিক্রি হবে, ঐ জায়গা থেকে, ওখান থেকে যেন কেনে, ওখান থেকে রেজিস্ট্রেশন হয়। সৌগত বাবু যেটা গুলিয়ে ফেললেন সেটা হচ্ছে তার সঙ্গে মোটর ভিকলস ট্যাক্সের কোনও সম্পর্ক নেই। তার সঙ্গে সেল ট্যাক্সের সম্পর্ক আছে। মোটর ভিহিকেলস ট্যাক্স, যদি অন্য রাজ্যে রেজিস্ট্রেশন করে, এই রাজ্যে আসেও, পশ্চিমবাংলায় আসেও, পশ্চিমবাংলায় এক দিনের জন্য হলেও আমরা তার জন্য ট্যাক্স নেব। সুতরাং আমাদের মোটর ভিহিকেলস ট্যাক্সের সঙ্গে তার কোনও অসামঞ্জস্য কিছু থাকবে না। আর কোম্পানীর নামে যেটা বললেন, যে কোম্পানির নামে না কিনে ব্যক্তির নামে কিনলে ইনকাম ট্যাক্সের ধাক্কায় পড়তে হবে। উনি হয়তো দু-চারটি কোম্পানির কথা বলেছেন, আমরা এটা করবার সময়, সত্যিই এই সম্পর্কে ভেবেছি যে একটা জায়গায় আমরা বাঁচাতে গিয়ে আর একটা জায়গায় ঢুকে গেল কি না, আমাদের অসুবিধা হয়ে গেল

কি না। আমরা দেখলাম যে না সেটা নয়। কারণ এখনও বড় বড় ব্যবসায়ী, বড় ব
কোম্পানি, যারা তারা নিজেরাও যে গাড়ি চড়ে, সেটা কোম্পানির নামে করা গাড়ি। সেইজ
আমরা হিসাব করে এই যে মাঝখানে আমরা করলাম তা দিয়েও আমরা দেখলাম যে এ
ফলে আমাদের আয়টা বেশি হচ্ছে। এবং এই আয়টা যারা এই সব বড় বড় গাড়ি চড়ে
সাধারণ মানুষ তারা এই সব গাড়ি চড়েন না আর এয়ার কনডিশন্ড গাড়ি এর উপর আম
ট্যাক্স বসিয়েছি ইত্যাদি আপনারা দেখেছেন যে এর সঙ্গে গরিব মানুষের কোনও বিশে
যোগাযোগ এর মধ্যে নেই। যারা এই সমস্ত জিনিসে অভ্যস্ত তাদের উপর এই চাপটা পড়
এবং তাদের এটা দেওয়া উচিত আমাদের রাজ্যের স্বার্থে। সেইজন্য এই যে প্রস্তাব, বিরো
দলের যে সমালোচনা, এই সমালোচনা আমি গ্রহণ করতে পারছি না এবং আমি আপনাে
অনুমোদনের জন্য অনুরোধ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** উনি তো বললেন এখানে যা ট্যাক্স আদায় হয় তার ড
উনি রাস্তার জন্য খরচ করেন, তাহলে রাস্তার অবস্থা এই রকম কেন?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** এটা পি. ডব্লু. ডি.'র সময় আলোচনা করবেন, এটা আম
সাবজেক্ট নয়।

**Mr. Speaker :** The motion of Shri Shyamal Chakraborty that t
West Bengal Additional Tax and one-time Tax on Motor Vehicl
(Amendment) Bill, 1992, be taken into consideration, was then put a
agreed to.

**Clause 1**

**Mr. Speaker :** There is one amendment to Clause 1 by Sh
Abdul Mannan. The motion is in order. Shri Mannan may now mo
his motion.

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that—"in clause 1(
line 1 and 2 for the words and figures" on the 25th day of Novembe
1991" the words and figures" on the 1st day of January, 1992" l
substituted.

**Shri Shyamal Chakraborty :** Sir, I don't accept the amendmer

The motion of Shri Abdul Mannan that—"in clause 1(2) line 1 a
2 for the words and figures" on the 25th day of November, 1991" t
words and figures" on the 1st day of January, 1992", be substitute
was then put and lost.

The question that Clause 1 do stand part of the Bill was then p
and agreed to.

**Clauses 2 to 10 and Preamble**

**Mr. Speaker :** There are no amendments to Clauses 2 to 10 and reamble.

The question that Clauses 2 to 10 and Preamble do stand part of ie Bill was then put and agreed to.

**Shri Shyamal Chakraborty :** Sir, I beg to move that the West engal Additional Tax and one-time Tax on Motor Vehicles (Amend- ent) Bill, 1992, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**he West Bengal Motor Vehicles Tax (Amendment) Bill, 1992**

The motion of Shri Shyamal Chakraborty that the West Bengal otor Vehicles Tax (Amendment) Bill, 1992, be taken into consider- on, was then put and agreed to.

There are amendments to Clauses 1, 2, 8, 9 & 11 by Shri Abdul nnan. I now call upon Shri Abdul Mannan to move the motions.

**Clause 1**

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that in clause 1(2) line ind 2 for the words and figures "the 25th day of November, 1991". words and figures "the 1st day of March, 1992." be substituted.

**Shri Shyamal Chakraborty :** Sir, I do not agree.

The motion of Shri Abdul Mannan that in clause 1(2) line 1 and for the words and figures" the 25th day of November, 1991." the rds and figures "the 1st day of March, 1992." be substituted, was n put and lost.

The question that clause 1 do stand part of the Bill was then put l agreed to.

**Clause 2**

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that in clause 2 in osed Clause 1(a), in line 3 after the words "purpose;" the words t does not include ambulance or clinic van used solely by Govern- nt Hospitals, Polly clinics and charitable institutions;" be inserted.

**Shri Shyamal Chakraborty :** Sir, I do not agree.

The motion of Shri Abdul Mannan that in clause 2 in propo Clause 1(a), in line 3 after the words "purpose;" the words "but d not include ambulance or clinic van used solely by Government Ho: tals, Polly clinics and charitable institutions;" be inserted, was then and lost.

The question that Clause 2 do stand part of the Bill was then and agreed to.

**Clauses 3 to 7**

The question that Clauses 3 to 7 do stand part of the Bill \ then put and agreed to.

**Clause 8**

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that in clause 8(2) proposed sub-section (5) (f) in line 10 after the words 'Bengali' words "and local Radio and Television" and in line 12 after the wo "news papers" the words "and Local Radio and Televisions" be insert

**Shri Shyamal Chakraborty :** Sir, I do not agree.

The motion of Shri Abdul Mannan that in clause 8(2) in propo sub-section (5) (f) in line 10 after the words 'Bengali' the words "a local Radio and Television" and in line 12 after the words "news p pers" the words "and local Radio and Televisions" be inserted, was th put and lost.

The question that clause 8 do stand part of the Bill was then p and agreed to.

**Clause 9**

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that in clause 9 i proposed section 16(A) (1) in line 7 after the words "nearby marke the words "and also in local Radio and Television." be inserted.

**Shri Shyamal Chakraborty :** Sir, I do not agree.

The motion of Shri Abdul Mannan that in clause 9 in propos section 16(A) (1) in line 7 after the words "nearby markets", the wo "and also in local Radio and Television." be inserted, was then put a lost.

The question that Clause 9 do stand part of the Bill was then p and agreed to.

**Clause 10**

The question that Clause 10 do stand part of the Bill was then put ıd agreed to.

**Clause 11**

**Mr. Speaker :** There are amendments to Clause 11 by Shri bdul Mannan being amendments nos. 5 and 6. The Amendments are order. Shri Mannan may now move his Amendments.

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that in Clause 11 in ·oposed schedule in item (A) (I) (1) in line 3 after the words "edu-ıtional institution," the words "except Government educational institu-ɔns and Hospitals and 2 Charitable in·titutions" be inserted.

and I also beg to move that in Clause 11 item G of the proposed :hedule line 1, after the words "Clinic Van" the words "except Gov-nment Hospitals Polly clinic and charitable institution Ambulance." be serted.

**Shri Shyamal Chakrabarty :** I do not accept the amendments.

The motions of Shri Abdul Mannan that in Clause 11 in proposed :hedule in item (A) (I) (1) in line 3 after the words "educational stitution," the words "except Government educational institutions and ospitals and charitable institutions," be inserted.

and that in Clause 11 item G of the proposed Schedule line 1, ter the words "Clinic Van" the words "except Government Hospitals olly clinic and charitable institution Ambulance." be inserted, were then ut and lost.

The question that Clause 11 do stand part of the Bill, was then ut and agreed to.

**Clause 12 and Preamble**

The question that Clause 12 and Preamble do stand part of the ill, was then put and agreed to.

**Shri Shyamal Chakrabarty :** Sir, I beg to move that the West engal Motor Vehicles Tax (Amendment) Bill, 1992, as settled in the ssembly, be passed.

The motion was then put and agreed to.

## The West Bengal Transport Undertakings (Prevention of Ticketless Travel) (Amendment) Bill, 1992

**Shri Shyamal Chakrabarty :** Sir, I beg to introduce the We Bengal Transport Undertakings (Prevention of Ticketless Travel) (Amen ment) Bill, 1992.

(Secretary then read the Title of the Bill)

**Shri Shyamal Chakrabarty :** Sir, I beg to move that the Wes Bengal Transport Undertaking (Prevention of Ticketless Travel) (Amen ment) Bill, 1992, be taken into consideration.

[4-30 – 4-40 P.M.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে আমাদের মাননীয় পরিবহন ম শ্রী শ্যামল চক্রবর্তী মহাশয় The West Bengal Transport Undertaking (Preve tion of Ticketless Travel (Amendment) Bill, 1992 নিয়ে এসেছেন আ নীতিগতভাবে এই বিলকে সমর্থন করি। কারণ এই বিলের উদ্দেশ্য সম্বন্ধে আমরা একমত এই বিল প্রথমে নিয়ে এসেছিলেন আমাদের প্রাক্তন পরিবহন মন্ত্রী শ্রী জ্ঞানসিং সোহন পা ৮ ডিসেম্বর, ১৯৭৫ সালে। এই বিলটি এই হাউসে পাস হয়েছিল। তারপর ১৬ বছর হ চলেছে এই বিল অ্যামেণ্ডমেন্ট করার দরকার পড়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় যদি বলেন বিল ১৬ বছর আগে যেটা পাস হয়েছিল সেটা ইমপ্লিমেন্ট করতে গিয়ে, বিনা টিকিটে যাত্রীদের ধরতে গিয়ে কি কি অসুবিধা হয়েছে? এটা যদি বলতেন তাহলে ভাল হত। ১৯৭ সাল থেকে এইরকম যে একটি আইন ছিল তা পশ্চিমবাংলার মানুষ ভুলে গিয়েছিল। টিকি চেক করার ব্যবস্থা হয়নি, বিনা টিকিটের যাত্রীদের ভ্রমণ করার বিরুদ্ধে কোনও ব্যব আপনারা নেননি। হঠাৎ সি. এস. টি. সির নতুন চেয়ারম্যান এসে কাজ দেখাবার জন্য চে করতে আরম্ভ করলেন, একজন বিচারপতি ধরা পড়ে গেলেন। সঙ্গে সঙ্গে হৈ হৈ হল এ তখন বুঝতে পারলেন যে, এটা কগনিজেবল অফেন্স নয়, সেটা সেইভাবে নিয়ে আসতে হ কিন্তু গত ১৪-১৫ বছর ঘুমিয়ে ছিলেন। বিনা টিকিটে ভ্রমণ বন্ধ করবার ইচ্ছা যদি সতি আপনাদের থাকত, সেটা আটকাতে পারতেন, কিন্তু কিছুই করেননি। কিছুদিন আগে কি লোক বিনা টিকিটে বাসে ভ্রমণ করছিলেন। কনডাক্টর তাদের কাছ থেকে টাকা নেন, কি টিকিট দেন না। রাস্তায় সি. এস. টি. সির একটি টিম গিয়ে তাদের ধরেন। ধরবার পর তা দেখেন যে, কনডাক্টরই অপরাধী, কারণ যাত্রীদের কাছ থেকে পয়সা নেওয়া হয়েছে, কি তার বিনিময়ে কোনও টিকিট দেওয়া হয়নি। ঐ অপরাধী কনডাক্টরের বিরুদ্ধে যখন ব্যব নিতে গেল, দেখা গেল, আপনার ইউনিয়নের লোকেরা ঘেরাও করে ফেলেছে সি. এস. সির চেয়ারম্যানকে। আপনারাই আইন করেছেন যে, বিনা টিকিটে যারা ভ্রমণ করবেন তা কগনিজেবল অফেন্স বলে পুলিশের হাতে হ্যাণ্ড-ওভার করবেন, আর আপনাদেরই সি ইউনিয়নের নেতারা বিনা টিকিটের যাত্রীদের উৎসাহ দিতে দোষী কনডাক্টরের বিরুদ্ধে শাস্তি ব্যবস্থা নিতে গেলে ঘেরাও করছেন চেয়ারম্যানকে। এই তো অবস্থা! সরষের মধ্যেই যদি ভূ

থাকে তাহলে সেটা দিয়ে ভুত তাড়াবেন কি করে? এখন গ্রামের অনেক মানুষ বাসে চলাফেরা করেন, কিন্তু ম্যাকসিমাম স্টেট ট্রান্সপোর্টের বাস—এস. বি. এস. টি. সি., এন. বি. এস. টি. সি. এবং সি. এস. টি. সির কনডাক্টরদের সঙ্গে যাত্রীদের একটা রফা হয়ে গেছে। এক্ষেত্রে একটা মাসোহারা ব্যবস্থা হয়ে গেছে। এটা হয়েছে বিশেষ করে দূরপাল্লার বাসের ক্ষেত্রে। ঐসব বাসে কন্ডাক্টরকে যেখানে ৮ টাকা হয়ত ভাড়া, ৪/৫ টাকা দিয়ে দিলেন, টিকিট নিলেন না, নেমে গেলেন—এই রকম ব্যবস্থা চলছে। এক্ষেত্রে চেকিং এর কোনও ব্যবস্থা নেই। ফলে কন্ডাক্টরের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেওয়া যাচ্ছে না। আবার যাঁরা সেই ব্যবস্থা নেবেন তাদের অ্যারেস্ট করা হবে। এই তো অবস্থা! কাজেই এক্ষেত্রে চেকিং এর ব্যবস্থা করতে হবে। একবার দেখেছিলাম মাননীয় অর্থমন্ত্রী ট্রাফিক কন্ট্রোল করতে নেমে গেলেন! আপনার অফিশাররা থাকতেও তাঁকে এইভাবে ট্রাফিক কন্ট্রোল করতে নামতে হচ্ছে কেন? আজকে কলকাতার রাস্তায় কোথায় কতবার টিকিট চেকিং হচ্ছে? টিকিট চেকিং করে কাউকে ধরলে তবে তো তার শাস্তির ব্যবস্থা করবেন। আর এই ধরবার জন্য মাঝে মাঝে সারপ্রাইজ ভিজিট দিন। কিন্তু কোন পয়েন্টে চেকিং আছে সেটা যাত্রীদের আগে থেকে বলে সাবধান করে দেওয়া হয়। আজকে সত্যি সত্যি যদি এই আইন প্রয়োগ করতে চান তাহলে ইনফ্রাস্ট্রাকচার তৈরি করতে হবে। কিন্তু সেই ইনফ্রাস্ট্রাকচার আপনাদের নেই। আমি জানি এই আইন পাস হয়ে গেলে কিছুদিনের মধ্যে পার্টি ক্যাডারদের চাকরি দেবার ব্যবস্থা করবেন। বর্তমানে লঙ ডিস্টেন্স রুটের বাস থেকেই ইনকামটা বেশি হচ্ছে, কিন্তু ফাঁকিটা সেখানেই চলছে বেশি। কলকাতার বাসে কেউ টিকিট ফাঁকি দিলে বড়জোর দুই এক টাকার ক্ষতি হবে, কিন্তু লঙ ডিস্টেন্স রুটে টিকিট ফাঁকি দিলে অনেকগুলো টাকা সরকারের লস হবে। সেখানে দেখা গেছে, হয়ত কেউ বাঁকুড়া থেকে আসছেন। আরামবাগে চেকিং আছে, তিনি তার আগে নেমে গেলেন। ডায়মণ্ড হারবার থেকে হয়ত কেউ আসছেন, সেক্ষেত্রে তিনি বেহালায় নেমে গেলেন। এইরকম যাতে না হয় তারজন্য চেকিং এর ব্যবস্থা করুন। বর্তমানে সি. এস. টি. সির গুমটিগুলিতে টিকিট কাটতে কি অসুবিধা হয় জানেন না। কোনও লোক হয়ত সে এক দেড ঘন্টা টিকিটের জন্য লাইন দিয়ে রয়েছে, সেখানে গুমটিতে যারা বসে থাকেন তাদের মর্জিমতো টিকিট দেবেন। যাতে টিকিট প্যাসেঞ্জাররা সময়মতো পেতে পারেন সেটা নিশ্চয়ই দেখবেন। এসব ব্যবস্থা করলে আইন প্রয়োগ করতে পারবেন, তা নাহলে টিকিটলেস প্যাসেঞ্জার আটকাতে পারবেন না। সর্বশেষে বলব, গভর্নমেন্ট নোটিফিকেশন করে পরে কখন আইনটা ইন্ট্রোডিউসড হবে সেটা জানাবেন বলেছেন। এখানে আমরা অ্যামেণ্ডমেন্ট এনেছি। আইনটা যখন আজ পাস হচ্ছে তখন কবে সেটা ইন্ট্রোডিউসড হবে সেটা পরে জানাবেন কেন? আজ থেকেই করুন না! এই বলে শেষ করছি।

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** মিঃ স্পিকার স্যার, এখানে চাচা উপস্থিত রয়েছেন। এটা ঠিকই, উনি যখন ১৯৭৫ সালে ট্রান্সপোর্ট মন্ত্রী ছিলেন, উনি ভাল উদ্দেশ্যেই আইনটা করেছিলেন। কিন্তু দুর্ভাগ্যক্রমে ১৯৭৫ সালে আইনটা তৈরি করলেও তিনি নিজে সেটা প্রয়োগ করতে পারেননি। উনি যে কারণে সেটা প্রয়োগ করতে পারেন নি, মান্নান সাহেব নিশ্চয়ই উপলব্ধি করবেন যে, আমরা সেই একই কারণে সেটা প্রয়োগ করতে পারি নি। কারণ ঐ আইনের মধ্যে দুটি ফাঁক থেকে গিয়েছিল, যেটা প্রয়োগ করতে গিয়ে বুঝলাম যে, ফাঁক দুটি যদি বুজান

না হয় তাহলে প্রয়োগ করা যাবে না। সেজন্য বিনা টিকিটের যাত্রীদের বিরুদ্ধে অভিযান পরিচালনা করবার জন্য যে অ্যামেণ্ডমেন্ট এনেছি সেটা ঐ আইনের উপর দাঁড়িয়ে করছি না. করছি মোটর ভিহিকেল্‌স অ্যাক্টের উপর দাঁড়িয়ে। মোটর ভিহিকেলস অ্যাক্টে যা আছে—যে উদ্দেশ্যে করা হয়েছিল, সেই উদ্দেশ্য ঠিকমতো যাতে কার্যকরি করা যায় সেজন্য ঐ ফাঁক দুটি পূরণ করবার জন্য আইনের অ্যামেণ্ডমেন্ট করছি। আমাদের আইনে হবে—বিনা টিকিটে ভ্রমণ কগনিজেবল অফেন্স, কিন্তু বেলেবেল। এটা আমরা করছি। আর যদি কেউ কম্পাউণ্ড ফাইন দিয়ে চলে যেতে চান তাহলে তাকে সুযোগ দেওয়া হবে। এই দুটি প্রভিসন রেখে আমরা আইনটা প্রয়োগ করব। বাকি যে পরামর্শ দিয়েছেন টিকিটলেস ট্রাভেলারদের বিরুদ্ধে ব্যবস্থা নিতে, আমি শুধু ওঁকে আশ্বস্ত করতে পারি, নিশ্চয়ই সেটা পরিবহন বাজেটের মধ্যে উল্লিখিত হবে। পশ্চিমবঙ্গে যারা এটা পরিচালনা করছেন, সর্বত্র পুলিশকে নিয়েই সেটা পরিচালনা করা হচ্ছে। তবে এক্ষেত্রে কোথায়ও জোর কম-বেশি হতে পারে। এরফলে আজকে ট্রান্সপোর্ট কর্পোরেশনের দৈনিক আয় বেড়েছে। এই আয়টা বাড়ছে প্রথমত টিকিটলেস ট্রাভেলারদের শাস্তি দিয়ে যে টাকাটা পাওয়া যাচ্ছে সেটা থেকে এবং পরোক্ষভাবে, ধরা পড়তে পারি, সুতরাং টিকিটটা কাটতে হবে সময়মতো—এই মনোভাব থেকে আয়টা বেড়েছে। এরফলে স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনে প্রতিদিন ৭০ হাজার টাকা আয় বেড়েছে। এটা যদি আরও জোরদার করতে পারি, যেমন বলেছেন দূরপাল্লার বাসের ক্ষেত্রে, তাহলে আয়টা আরও বেশি হতে পারে। এরফলে এস. বি. এস. টি. সিতে দৈনিক ২০,০০০ টাকার বেশি আয় বেড়েছে।

[4-40 – 4-48 P.M.]

এ ছাড়া উত্তর বাংলায় আমাদের আয় বেড়েছে। কিন্তু আমাদের একটু অসুবিধা হচ্ছে। আমাদের বোধ হয় পুলিশ বাহিনী তৈরি করতে হবে। কারণ একটা জেলা থেকে আর একটা জেলায় পুলিশ বদল করতে গিয়ে অসুবিধা হচ্ছে। সেজন্য স্বরাষ্ট্র দপ্তরের সঙ্গে আলোচনা করছি যে এই ধরনের কাজের জন্য একটা স্থায়ী পুলিশ বাহিনী পুলিশ থেকে নিতে পারি কিনা। এই আইন পাস হলে আমরা সেদিকে যাব। সুতরাং এখানে আর কোনও অ্যামেণ্ডমেন্ট গ্রহণ করতে পারছি না। আমি আশা করব এটা সকলে অনুমোদন করবেন।

**মিঃ স্পিকার ঃ** আমি আজকে হাউস অ্যাডজোর্ন করার আগে একটা কথা এখানে বলতে চাই। আগামী পরশু ঈদ। কাজেই আমি সকলকে ঈদ মোবারক জানাচ্ছি।

The motion of Shri Shyamal Chakrabarty that the West Bengal transport under takings (prevention of Ticketless travel) (Amendment) Bill, 1992, be taken into consideration was then put and agreed to.

## Clause 1

**Mr. Speaker :** There is one amendment to Clause—1 given by Shri Abdul Mannan. It is in order. Shri Mannan may now move his amendment.

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that in clause 1(2) line and 2 for the words beginning with "as the" and ending with "ap-point" the words "the 3rd day of April, 1992" be substituted.

**Shri Shyamal Chakrabarty :** I do not accept it.

The motion of Shri Abdul Mannan that in clause 1(2) line 1 and for the words beginning with "as the" and ending with "appoint" the ords "the 3rd day of April, 1992" be substituted was then put and ›st.

The question that Clause 1 do stand part of the Bill was then put nd agreed to.

### Clause 2 and Preamble

The question that Clause 2 and Preamble do stand part of the Bill 'as then put and agreed to.

**Shri Shyamal Chakrabarty :** Sir, I beg to move that the West ›ngal Transport Undertakings (Prevention of Ticketless Travel) (Amend-›nt) Bill, 1992, as settled in the Assembly, be passed.

The motion of Shri Shyamal Chakrabarty that the West Bengal ansport Undertakings (Prevention of Ticketless Travel) (Amendment) ll, 1992, as settled in the Assembly, be passed was then put and reed to.

### Adjournment

The House was then adjourned at 4.48 p.m. till 11.00 a.m. on ıesday, the 7th April 1992, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Tuesday, the 7th April, 1992 at 11-00 A.M.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 20 Ministers, 10 Ministers of State, and 186 Members.

[11-00 - 11-10 A.M.]

### OBITUARY REFERENCE

**Mr. Speaker :** Before taking up the business of the day I rise to perform a melancholy duty to refer to the sad demise of **Shri Ajit Kumar Basu and Shri Gopal Mondal**, ex-members of this House.

**Shri Ajit Kumar Basu** breathed his last on the 16th March, 1992 at a Nursing Home in Midnapore at the age of 79. Born at Village Khelar in Midnapur district on Baishkh 16, 1320 B.S. Shri Basu had his education at Egra School, Midnapore. He was a cultivator by occupation. He was associated with a number of Co-operative Societies in his locality and was elected the Vice-chairman of Midnapur-Khelar-Balarampur-Beneberah Central Co-operative Bank Ltd. He was successively elected to the West Bengal Legislative Assembly in 1971 and 1972 from Kharagpur Local Constituency as a candidate of Congress (R) and Congress party respectively.

At his death the state has lost a sincere political leader and an urdent organiser of co-operative movement.

**Shri Gopal Mondal** passed away on the 24th March, 1992 in Calcutta Medical College and Hospital. He was 52.

Born at Ranirbazar in Midnapur district on October 18, 1939, Shri Mandal had his education at Vidyasagar High School and Scottish Church College. He did his M.A. from the Calcutta University and started his career as a teacher. He became the Secretary and subsequently the President of Chandrakona Zonal Committee of A.B.T.A. and also the Secretary of Ghatal Sub-divisional Library. He was successively elected to the West Bengal Legislative Assembly in 1977 and 1982 from Ghatal Constituency as a candidate of the Communist Party of India (Marxist).

At his death the State has lost a sincere social and political worke

Now I would request the Hon'ble Members to rise in their sea for two minutes as a mark of respect to the deceased.

(At this stage the members stood in thier seats for two minutes

Thank you Ladies and Gentlemen. Secretary will send the messag of condolence to the members of the families of the deceased.

## Starred Questions
## (to which oral answers were given)

### বেসরকারি বাজার অধিগ্রহণ

***৬২৩। (অনুমোদিত প্রশ্ন নং *৬২২) শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠঃ** কৃষি (কৃষি বিপনন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকার রাজ্যের বেসরকারি বাজারগুলি অধিগ্রহণে সিদ্ধান্ত নিয়েছেন; এবং

(খ) সত্যি হলে, উক্ত বিষয়ে গৃহীত পদক্ষেপগুলি কি কি?

**শ্রী কলিমুদ্দিন সামস্ঃ**

(ক) *প্রয়োজন বোধে নির্দিষ্ট ক্ষেত্রে রাজ্য সরকার কর্তৃক রাজ্যের বেসরকারি বাজারগুলি অধিগ্রহণের বিষয়টি গভীর ভাবে চিন্তা করা হচ্ছে।*

(খ) অধিগ্রহণের কতকগুলি নির্দিষ্ট পদ্ধতি এবং পর্যায় আছে। সেগুলি দেখা হচ্ছে।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বেসরকারি বাজার বলতে আপনি কি পার্টিকুলার কোনও কৃষিপণ্যের বাজারকে বলছেন, না টোটাল এগ্রিকালচারাল প্রডিউসের উপরে, যেমন আমাদের দেশে পাট, ধান, পান ইত্যাদি যা আছে তার উপরে—এ ধরনের বাজারকে অধিগ্রহণ করতে চাইছেন?

**শ্রী কলিমুদ্দিন সামস্ঃ** এগ্রিকালচারাল বাজার বলতে যা বোঝা যায়, পার্টিকুলার এগ্রিকালচার মার্কেট বলতে যা বোঝাচ্ছে সেটা।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলছেন যে বেসরকারি বাজারগুলো প্রয়োজন হলে অধিগ্রহণ করবেন। এইরকম কতগুলো বাজারকে আপনি অধিগ্রহণ করার চেষ্টা করছেন?

**শ্রী কলিমুদ্দিন সামস্ঃ** আমার ডিপার্টমেন্টের মাধ্যমে এখন পর্যন্ত ৪টি বাজারকে অধিগ্রহণ করার প্রস্তুতি নিয়েছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** কিছুদিন আগে আপনার একটা বিবৃতি ছিল যে রাজ্যের সমস্ত

বেসরকারি বাজারগুলোকে আপনি অধিগ্রহণ করছেন, এইরকম সংবাদ বেরিয়েছিল। আজকে আপনি বলছেন, প্রয়োজন হলে অধিগ্রহণ করবেন। আপনার আগের সিদ্ধান্ত কি পরিবর্তন করছেন? ব্যাপকভাবে অধিগ্রহণ করছেন না?

**শ্রী কলিমুদ্দিন সামস :** সরকার জনসাধারণের ইন্টারেস্টকে সামনে রেখে এটা করবে। যে এলাকা থেকে সরকারের কাছে এইরকম রিপোর্ট আসছে বা জনসাধারণ চাইছেন, আমরা সেগুলো এগজামিন করছি। এরপরে যেটাকে প্রয়োজন মনে করছি সেটাকে আমরা অধিগ্রহণ করছি। আমরা অ্যাট র‍্যান্ডাম, আমরা ইচ্ছা করলেই নিয়ে নেব, এইরকম কোনও ব্যাপার নেই।

**শ্রী কালিপদ বিশ্বাস :** কি কি শর্ত পূরণ করলে রাজ্য সরকার বাজারগুলো অধিগ্রহণ করবেন?

**শ্রী কলিমুদ্দিন সামস্ :** আপনি এটা ভাল ভাবে জানেন যে আমাদের দেশে জমিদারি সিস্টেম যখন শেষ হয়ে গেল তখন জমিদার ও তালুকদাররা কায়দা করে কিছু জায়গায় জমি নিজেদের দখলে রাখার জন্য বাজার, হাট ইত্যাদি রাখার চেষ্টা করছিলেন। পশ্চিমবাংলায়—আপনি শুনলে অবাক হয়ে যাবেন—এইরকম ৫০টি হাট-বাজার আছে যেগুলো ধর্মের নামে চলছে—কোথাও উরশরিফের নামে, কোথাও পীর বাবার নামে, কোথাও মন্দির-এর নামে, কোথাও বা মহন্তর নামে চলছে। জনসাধারণের স্বার্থকে বাদ দিয়ে নিজেদের স্বার্থকে রক্ষা করার জন্য জোতদার-জমিদাররা এটা করছে। বামফ্রন্ট সরকার এটা পছন্দ করেন না। প্রয়োজন হলে সরকার নিশ্চয়ই এইরকম বেসরকারি বাজারকে নিজের হাতে নিয়ে নেবে।

**শ্রী শৈলজাকুমার দাস :** প্রস্তাবিত অধিগ্রহণের জেলাওয়ারি সংখ্যাটা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী কলিমুদ্দিন সামস্ :** আমি আগেই বলেছি যে জেলা ভিত্তিক পরিকল্পনা কিছু নেই। যে রকম প্রয়োজন হয়েছে সেইরকম ভাবে অধিগ্রহণ করা হয়েছে। জেলায় কোথাও কোথাও এমন ব্যাপার আছে যেখানে ধর্মের নামে অনেক বাজার আছে। যেগুলো রেজিস্ট্রির বিরুদ্ধে এবং অনেক জায়গায় হাইকোর্ট এবং সুপ্রিম কোর্টে কেস চলছে। আমি এইজন্য কোনও নাম বলতে পারব না। তবে ওয়েস্ট দিনাজপুরে এইরকম একটা হাট ছিল বা আছে, যেখানে ধর্মের নামে লক্ষ লক্ষ টাকা আদায় করত। সরকার এর বিরুদ্ধে কিছু করতে পারছে না। এইসব জিনিস চলত। কোথাও ধর্মের নামে, কোথাও পীরের নামে, মন্দিরের নামে চলে, যেখানে জমিদার-জোতদাররা হাটবাজারকে সামনে রেখে জমিদারিটা বজায় রাখছেন। সেটাকে সরকার বরদাস্ত করবেন না।

[11-00—11-20 A.M.]

**শ্রী শীশ মহম্মদ :** মাননীয় মন্ত্রী মহাশয় কৃপাসিন্ধু সাহার প্রশ্নের উত্তরে বললেন যে ৪টি বাজার অধিগ্রহণের প্রস্তাব নিয়েছেন, আমার প্রশ্ন হচ্ছে যে ওই ৪টি বাজার যে অধিগ্রহণ করবেন কোন কোন বাজার জানাবেন কি?

**শ্রী কলিমুদ্দিন সামস্ঃ** আপনার ডিস্ট্রিক্ট আছে। আমি সবগুলোর নাম বলতে পারব তাহলে ওরা হাইকোর্টে চলে যাবেন, তবে আপনার জেলাতে একটা বাজার আছে।

**শ্রী পদ্মনিধি ধরঃ** হাওড়া জেলার বালি থানায় একটি বাজার অধিগ্রহণের চে পঞ্চায়েত সমিতি করেছিলেন। কিন্তু বর্তমানে ভূমি অধিগ্রহণের যে জটিল পদ্ধতি সে পদ্ধতিতে জমি অধিগ্রহণ করা সম্ভব নয়। সেক্ষেত্রে আপনি যে বাজার অধিগ্রহণের সিদ্ধা নিয়েছেন তাতে কি সহজ পদ্ধতি আপনি অনুসরণ করেছেন?

**শ্রী কলিমুদ্দিন সামস্ঃ** আপনি আপনার কাগজপত্র নিয়ে আমার চেম্বারে আসবে আমি যতটা পারি আপনাকে হেল্প করব।

**শ্রী সুরেন্দ্রনাথ মাঝিঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, যে সমস্ত কৃ বিপনন কেন্দ্রে টেন্ডার ডাকা হয় সেখানে অধিগ্রহণের ক্ষেত্রে আপনারা অগ্রাধিকার দেবে কি?

**মিঃ স্পিকারঃ** টেন্ডার সরকারি জমিতে ডাকা হয় এবং সেখানে অধিগ্রহণের দরকার পড়ে না। সেক্ষেত্রে জমি হয়ত পঞ্চায়েতের হতে পারে, পি ডব্লিউ ডির হতে পারে এইরকম সরকারি জমি। যেটা ব্যক্তিগত মালিকানা সেটাই কেবল অধিগ্রহণ করা হবে। সুতরাং এক্ষেত্রে ওই প্রশ্ন উঠতে পারে না।

### দুগ্ধ সরবরাহ

***৬২৭। (অনুমোদিত প্রশ্ন নং *৭৮৮) ডাঃ দীপক চন্দঃ** প্রাণী সম্পদ বিকাশ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে রাজ্য সরকার কর্তৃক সরবরাহকৃত দুধের দৈনিক গড় পরিমাণ কত, এবং

(খ) দুগ্ধ সরবরাহের জন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোনও আর্থিক সহায়তা পাওয়া যায় কি না?

**শ্রী মহেবুব জাহেদিঃ**

(ক) বর্তমানে রাজ্য সরকার কর্তৃক সরবরাহকৃত দুধের দৈনিক গড় পরিমাণ ১ লক্ষ ৯১ হাজার ৫ শত লিটার।

(খ) না।

(No Supplementary)

### কলকাতা-আগরতলা পর্যন্ত সরকারি বাস চালানোর পরিকল্পনা

***৬২৯। (অনুমোদিত প্রশ্ন নং *৫৩) শ্রী দিলীপ মজুমদারঃ** পরিবহন বিভাগের মন্ত্রী

মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

কলকাতা থেকে আগরতলা পর্যন্ত সরকারি বাস চালানোর কোনও পরিকল্পনা রাজ্য সরকারের বিবেচনাধীন আছে কি না?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ**

না। তবে, কলকাতা থেকে ঢাকা পর্যন্ত সরাসরি বাস চালানোর একটি প্রস্তাব রাজ্য সরকার বিদেশ মন্ত্রকের কাছে পাঠিয়েছিলেন। সম্প্রতি বিদেশ মন্ত্রক জানিয়েছেন যে, একই সাথে কলকাতা-আগরতলা রুটে যাত্রীবাহী এবং পণ্যবাহী গাড়ি চলাচলের প্রস্তাব-ও বিবেচিত হচ্ছে।

(No Supplementary)

**উত্তর চব্বিশ-পরগনা জেলার চাঁদপাড়াকে পৌর এলাকায় পরিণত করার পরিকল্পনা**

*৬৩০। (অনুমোদিত প্রশ্ন নং *৫০৫) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** পৌর বিষয়ক বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তর চব্বিশ-পরগনা জেলার চাঁদপাড়া পঞ্চায়েত এলাকাকে পৌর এলাকায় রূপান্তরিত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ পরিকল্পনাটি বাস্তবে রূপায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ**

(ক) না। এ সংক্রান্ত কোনও প্রস্তাব এই বিভাগে আসে নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় একটু বলবেন কি, এই পশ্চিমবাংলায় কোথায় কোথায় এই মার্কেট করার পরিকল্পনা গ্রহণ করেছেন আগামী আর্থিক বছরের মধ্যে?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** আমাদের কাছে অনেক পৌরসভা গঠন করবার জন্য এবং বিভিন্ন নোটিফাইড এরিয়া অথরিটিকে গ্রহণ করবার জন্য আমাদের কাছে প্রস্তাব এসেছে, কিন্তু এই মুহুর্তে আমরা বলতে পারছি না কোন কোন প্রস্তাব আমরা গ্রহণ করতে পারব। ইতিমধ্যে মেমারিকে নোটিফাইড এরিয়া হিসাবে চিহ্নিত করেছি এবং তাহেরপুর কিছুদিনের মধ্যে নোটিফাইড এরিয়া অথরিটি হবে। এ ছাড়াও বেশ কিছু প্রস্তাব আমাদের কাছে এসেছে সেই প্রস্তাবগুলি নিয়ে আমরা বিবেচনা করছি।

**শ্রী সুকুমার দাস ঃ** নতুন পৌরসভা করবার জন্য আপনাদের প্রি কন্ডিশন শর্ত কি?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** বঙ্গীয় পৌর আইনের মধ্যে দিয়েই নতুন পৌরসভা গঠিত হতে পারে।

**শ্রী অমিয় পাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমিও জানতে চাইছিলাম যে কোন কো শর্ত পূরণ করলে সেটাকে পৌরসভা বলে বিবেচনা করা হবে?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** যেমন, ১০ হাজার নুন্যতম জনসংখ্যা হতে হবে। বর্তমা ২.৫৯ বর্গ কি.মি. এলাকায় ২ হাজার জনসংখ্যা আবশ্যিক। এছাড়া মোট জনসংখ্যার পুরু ৭৫ ভাগ হবে, অকৃষিতে যুক্ত এমন জনসংখ্যা হবে শতকরা ৭৫ ভাগ। এছাড়া প্রস্তাবে পৌরসভা এলাকার নাম বিবেচনা করার জন্য প্রস্তাব করবেন সেই এলাকার আর্থিক সামং অনুযায়ী স্বয়ংসম্ভর কিনা, এই ক্রাইটেরিয়াগুলি যদি তারা ফুলফিল করে তাহলে আমর সেখানে পৌরসভা তৈরি করতে পারি।

**শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, পুরুলিয়া জেলায় বলরামপু একটি ছোট শহর, দীর্ঘদিন ধরে এই শহরটিকে পৌরসভা করবার জন্য বিভিন্নভাবে শ শোনা গেছে, এই বলরামপুরকে পৌরসংস্থা করবার জন্য কোনও প্রস্তাব পেয়েছেন কি?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** অনেকগুলি প্রস্তাব আমরা পেয়েছি, কিন্তু বলরামপুরের জন্য কোনও প্রস্তাব আমাদের কাছে আসেনি।

**শ্রী মনোহর তিরকি ঃ** শিলিগুড়ির কাছে ডাবগ্রাম, তাকে কি পৌরসভার মধ্যে আনা প্রস্তাব আছে?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** ডাবগ্রামকে পৌরসভায় পরিণত করার প্রস্তাব এসেছিল, আপাতত এটা বিচার বিবেচনা করা হচ্ছে, আমরা চেষ্টা করছি শিলিগুড়ির পৌরসভার সঙ্গে এটা অন্তর্ভুক্ত করা যায় কিনা।

### স্বল্পমূল্যে আলু বিক্রয়

***৬৩১।** (অনুমোদিত প্রশ্ন নং *১১৪৫) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** কৃষি (কৃষি বিপনন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, আলুর মূল্য যা হওয়া উচিত রাজ্যে চাষীরা অভাবের তাড়নায় তদপেক্ষা কমমূল্যে আলু বিক্রি করতে বাধ্য হচ্ছে; এবং

(খ) সত্যি হলে, এ বিষয়ে সরকার প্রতিকারমূলক ব্যবস্থা গ্রহণ করছেন?

**শ্রী কলিমুদ্দিন সামস্ ঃ**

(ক) এ কথা সত্য নয় যে এ বছর এ রাজ্যের আলুচাষীরা অভাবের তাড়নায় ক দামে আলু বিক্রি করতে বাধ্য হচ্ছেন।

(খ) উপরোক্ত উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন আর ওঠেনা।

[11-20—11-30 A.M.]

**শ্রী মনোহর তিরকী ঃ** আলু নর্থ বেঙ্গলে খুব উৎপাদিত হচ্ছে, কিন্তু এই আলু রাখবার অন্য কোনও কোল্ড স্টোরেজের ব্যবস্থা নেই। তাই ওখানে কোল্ড স্টোরেজ করবার কোনও ব্যবস্থা নেবেন কি?

**শ্রী কলিমুদ্দিন সামস্ ঃ** ওখানে কোল্ড স্টোরেজের একটা ব্যবস্থা করা গিয়েছিল। কো-অপারেটিভের মাধ্যমে জলপাইগুড়িতে একটা কোল্ড স্টোরেজ করা যাবে। কিন্তু কো-অপারেটিভ বলছে ওরা পারছে না। ওখানে স্থানীয় এম.এল.এ, মন্ত্রী আছে তাদের সঙ্গে আমাদের আলোচনা চলছে। কো-অপারেটিভের মাধ্যমে যদি কোল্ড স্টোরেজ না করা যায় তাহলে অন্য কি ব্যবস্থা করা যায় সরকার এই ব্যাপারে চিন্তা করছে। ওখানে কোল্ড স্টোরেজ হবার খুব প্রয়োজন আছে।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন, অভাবের তাড়নায় আলু বিক্রি করা হচ্ছে না। মাননীয় মন্ত্রী মহাশয় যখন উত্তরটা দিয়েছিলেন তখন হয়ত ছিল না। কিন্তু বর্তমানে বাজারে এখন আলু কম দামে বিক্রি করা হচ্ছে। এই ব্যাপারে কি আপনি আলাদাভাবে খোঁজ নেবেন?

**শ্রী কলিমুদ্দিন সামস্ ঃ** আমার কাছে ডাইরেক্টরেটের মাধ্যমে যে রেটগুলো আসে সেই রেটে কিন্তু এইরকম কোনও ব্যাপার নেই।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় একটা স্টেটমেন্ট দিয়েছিলেন যখন আলুর বাজারটা অনেক বেশি উঠেছিল। আপনি চাষীদের কাছ থেকে আলু কিনবেন, ফ্রম দি স্টেট গর্ভনমেন্ট, আপনার ডিপার্টমেন্টের তরফ থেকে। সেই আলু কেনায় আপনি কি রকম সাড়া পেলেন এবং কি রকম আলু আপনি প্রকিওর করতে পারলেন?

**শ্রী কলিমুদ্দিন সামস্ ঃ** আমি একটু ব্যাপারটা বলছি, লাস্ট ইয়ারে, নভেম্বর-ডিসেম্বর মাসে আলুর দামটা হঠাৎ বেড়ে যায়, তখন আমরা আলু পোস্তাতে পুলিশ ডাকতে বাধ্য হই। তারপর আলুর দামটা কমেছিল। তখন আমরা আলু কেনা আরম্ভ করলাম। যারা ট্রেডার্স আছে তারা রেগুলেটেড মার্কেটের মাধ্যমে আমাদের কাছ থেকে আলু কিনবে। আমাদের টার্গেট ছিল এক কোটি টাকা পর্যন্ত আলু কিনব। কিন্তু সেখানে আমরা ৪৫ লক্ষ টাকা পর্যন্ত আলু কিনতে পেরেছি। তাছাড়া রেসপেকটিভ এরিয়ায় যে সমস্ত রেগুলেটেড মার্কেট আছে সেখানে আমরা নজর রাখছি। যখন আমরা দেখব তাদের খারাপ উদ্দেশ্য আছে তখন সরকার অবস্থা দেখে ব্যবস্থা গ্রহণ করবে।

**Shri Prabhanjan Kumar Mondal :** Where there is no such regulated market in rural areas. What steps would be taken by you?

**মিঃ স্পিকার ঃ** একটা প্রশ্ন অ্যালাও হবে, সেকেন্ডটা হবে না।

**শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, চাষীরা কম মূল্যে বিক্রি

করছে না এইরকম কোনও রিপোর্ট নেই। আমি আপনার কাছে জানতে চাই, কম মূল্যে দেওয়ার জন্য সরকারের কোনও নির্ধারিত দাম আছে কি না?

**শ্রী কলিমুদ্দিন সামস্ঃ** সরকারের কোনও রকম দাম ফিক্সড নেই। সরকার মার্কেটের উপর নজর রাখে। পাবলিক এবং চাষীর স্বার্থ যাতে বজায় থাকে সেটা দেখা হয়। সরকার শুধু লক্ষ্য রাখেন। সরকার কোনওদিন দাম ফিক্সড করেনি।

**শ্রী জটু লাহিড়ীঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আলুর দাম যখন বেড়ে গিয়েছিল তখন আপনি ঠিক করেছিলেন যে আলু কিনে ন্যায্য দরে বাজারে সরবরাহ করবেন। আপনি ৪৫ লক্ষ টাকায় আলু কিনেছিলেন। দয়া করে বলবেন কি, ৪৫ লক্ষ টাকায় কত আলু কিনেছিলেন? এবং সেটা কত দামে কিনেছিলেন?

**শ্রী কলিমুদ্দিন সামস্ঃ** এর জন্য নোটিশ লাগবে।

**শ্রী শীশ মহম্মদঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, রাসায়নিক সার দিয়ে আলু চাষ হয়। সুতরাং ঠান্ডা আবহাওয়া না থাকলে আলু ভাল হয় না। যাঁরা চাষী তাঁদের আত্মরক্ষার জন্য আলু কম দামে বিক্রি করছেন। আমার এলাকা বিরাট সাব-ডিভিসন এরিয়া। সেখানে প্রচুর আলু উৎপন্ন হয়। আপনার কাছে প্রশ্ন, সেখানে প্রচুর আলু উৎপন্ন হয় এবং সেই আলুকে রাখার জন্য কোনও কোল্ড স্টোরেজ করবার পরিকল্পনা আছে কি না?

**শ্রী কলিমুদ্দিন সামস্ঃ** মাননীয় সদস্য জানেন যে, আপনার জেলায় কোল্ড স্টোরেজ আছে। সেই কোল্ড স্টোরেজ ভালোভাবে ব্যবহার হচ্ছে না। যাই হোক আপনি যে জাঙ্গীপাড়ার কথা বলেছেন সেখানে প্রয়োজন আছে। উক্ত দুটো কোল্ড স্টোরেজের ব্যাপারে আইনের একটু ডিফেক্ট আছে। কোল্ড স্টোরেজ ওনারদের সরকারের ইচ্ছে মতোন কাজ করাতে বাধ্য করতে পারছে না। এখন কোল্ড স্টোরেজে আলুর বদলে গুড় রাখতে আরম্ভ করেছেন। আমরা, সরকারের মাধ্যমে চেষ্টা করছি যে, যাতে এই টেন্ডেসি তাদের শেষ হোক। তাঁরা শুধু আলুই রাখুক। কোল্ড স্টোরেজের মালিকরা যদি যা আলু উৎপন্ন হচ্ছে তা রাখতে রাজি হয়ে যান তাহলে অবস্থাটা ঠিক হয়ে যাবে। এটা নিয়ে সরকার পরে আলোচনা করবে। নিশ্চয় চাষীদের এবং জনসাধারণের যাতে স্বার্থ রক্ষিত হয় তা দেখার চেষ্টা করা হবে।

**শ্রী অমিয় পাত্রঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আমার জেলার ক্ষেত্রে, আমি বলছি যে, বহু আলু চাষী আমাদের কাছে এসে বলছেন আমাদের এমন একটা লোক দেখে দাও যাতে তিন মাস পরে টাকা দেবে। আজকাল বেনফেড থেকে যে কেলাক আসছে তাও খুব চোখে পড়ে না, আগে উড়িষ্যা থেকে লোক আসত কিনতে কিন্তু আজকাল তাও আসেনা। স্বভাবতই কম দামে কেনবার প্রশ্ন নেই। বিনা পয়সাতেও আলু কেনবার লোক নেই। আমি বলছি আপনার দপ্তরের অফিসারদের ওপর নির্ভর না করে আপনি নিজে উদ্যোগী হয়ে এই ব্যাপারে খোঁজ খবর নেবেন কি?

**শ্রী কলিমুদ্দিন সামস্ঃ** আলু কেনবার ব্যাপারে বেনফেড বা অন্যান্য এজেন্সীরা কিনত। মার্কেটিং ডিপার্টমেন্ট কোনওদিন আলু কিনত না। এই বোধ হয় প্রথম পশ্চিমবাংলার ইতিহাসে

মার্কেটিং ডিপার্টমেন্ট আলু কেনবার জন্য এগিয়ে এসেছে চাষী ভাইদের স্বার্থ রক্ষা করবার জন্য। আমরা সীমিত ক্ষমতার মধ্যে আলু কিনে চাষী ভাইদের রক্ষা করবার চেষ্টা করছি। অন্যান্য ডিপার্টমেন্ট থেকে আলু কিনেছিলো এখন তাঁরা কেন কেনেনা সেটা ডিপার্টমেন্ট কনসার্নডের ব্যাপার।

[11-30—11-40 P.M.]

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** গত নভেম্বর মাসে পশ্চিমবঙ্গের যেখানে সেখানে বিভিন্ন দামে যখন আলু বিক্রি হ'তে শুরু হয়েছিল তখন আপনি ঘোষণা করেছিলেন যে ৪ টাকার বেশি দামে আলু বিক্রি করতে পারবে না। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, কিসের ভিত্তিতে আপনি এই ৪ টাকা দামটা স্থির করেছিলেন?

**শ্রী কলিমুদ্দিন সামস্ ঃ** আমরা যে দাবি করেছিলাম এই দাবিটা পুরো হয়েছিল মাননীয় সদস্য তা জানেন। এটা একটা কারণ যে আড়তদার যারা হোর্ডিং করেছিল তাদের হোর্ডিংটা কায়দা করে সরকার বের করে আনলেন মার্কেটে। আর হোর্ডিং করতে দিলেন না, মার্কেটে নিয়ে এলেন ফলে অটোমেটিক্যালি দামটাও পড়ে গেল।

### মেদিনীপুর জেলার শালবনীতে গো-বীজ সংরক্ষণ কেন্দ্র স্থাপন

***৬৩৩।** (অনুমোদিত প্রশ্ন নং *২৪৯৬) **শ্রী সুন্দর হাজরা ঃ** প্রাণী সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মেদিনীপুর জেলার শালবনীতে একটি হিমায়িত গো-বীজ সংরক্ষণ কেন্দ্র স্থাপন করার পরিকল্পনা রাজ্য সরকারের বিবেচনাধীন আছে; এবং

(খ) সত্যি হলে, বর্তমানে উক্ত প্রকল্পের অগ্রগতি কিরূপ?

**শ্রী মেহবুব জাহেদি ঃ**

(ক) হ্যাঁ।

(খ) প্রকল্পটি রূপায়ণের প্রস্তাব কেন্দ্রীয় অনুমোদনের অপেক্ষায় আছে। মন্ত্রী পর্যায়ে কেন্দ্রীয় কৃষি মন্ত্রকের সহিত এই বিষয়ে আলোচনা হয়েছে।

**শ্রী রতনচন্দ্র পাখিরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন এই পরিকল্পনা কতদিনের মধ্যে কার্যকর হবে বলে আপনি মনে করছেন?

**শ্রী মেহেবুব জাহেদি ঃ** আমি বলেছি যে এটা অনুমোদনের অপেক্ষায় আছে। অনুমোদন না পেলে সেটা বলা যাচ্ছে না।

**শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে মেদিনীপুর জেলার শালবনীতে একটি হিমায়িত গোবীজ সংরক্ষণ কেন্দ্রের পরিকল্পনা আছে। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন,

এই কেন্দ্র থেকে কত সংখ্যক পশুকে গো বীজ দেওয়া যেতে পারে? এই সংরক্ষণ কেন্দ্রে ক্ষমতা কত?

**শ্রী মেহেবুব জাহেদিঃ** আমি প্রথমেই বলেছি যে প্রকল্পটি রূপায়ণের প্রস্তাব কেন্দ্রী সরকারের অনুমোদনের অপেক্ষায় আছে। এখন তারা কতটা অনুমোদন করবেন সেটা জানতে পারলে আপনাকে জানাতে পারি।

**শ্রী প্রভঞ্জন মন্ডলঃ** এই হিমায়িত গোবীজের বেশির ভাগটাই আমাদের কাছে য ইনফরমেশন তাতে বলতে পারি যে কেরালা থেকে আসে। এখন এটা সংরক্ষণের জন নাইট্রোজেন লাগে। এখন আমাদের যে সেন্টারগুলি আছে যেখান থেকে—সার্ভিসিং সেন্টার—এট দেওয়া হয় সেখানে নাইট্রোজেনটা প্রপারলি দেওয়া যায়না বা সময়মতো তারা পায় না। এর ফলে খুব মূল্যবান গোবীজ নষ্ট হয়ে যায়। এরকমের ঘটনা আমাদের কাকদ্বীপে আছে অন্য আছে। মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, এই নাইট্রোজেনটা প্রপারলি এব টাইমলি সাপ্লাই করার ব্যবস্থা করবেন কি?

**শ্রী মেহেবুব জাহেদিঃ** আমরা এই হিমায়িত গোবীজ নিয়ে সরকারের পক্ষ থেকে একটা পরিকল্পনা গ্রহণ করছি। পরিকল্পনাটা এই যে প্রতিটি জেলাতে আমরা ৪টি করে নিবিড় ব্লক বেছে নিচ্ছি তাতে হিমায়িত গো বীজ ফ্রোজেট সিমেন এই টেকনোলজি ইমপোজ করব। তার যা পদ্ধতি আছে সেই সব পদ্ধতি নিয়ে আমরা করতে চাইছি। ইতিমধ্যে আমর এটা হিসাব নিকাশ করে দুটি নাইট্রোজেন প্ল্যান্ট—এল.এন.টু'র আমরা অর্ডার দিয়েছি। বাকি আরও মেদিনীপুর জেলা পরিষদ এবং আরও দুটি জেলাপরিষদের আরও তিনটি নাইট্রোজেন প্ল্যান্ট আসছে।

এবং হিমুল নাইট্রোজেন প্ল্যান্ট যেটা হচ্ছে ৪০ লিটার ক্যাপাসিটি সেটা ২০ এবং ২০ করে এন, ডি, ডি, পি তারা এইটা বসাচ্ছে।

**শ্রী ইউনিস সরকারঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি এই ধরনের পরিকল্পনা রাজ্যে এই বছরে কোথায় এবং এই মুহূর্তে কোনও পরিকল্পনা আছে কিনা?

**শ্রী মেহবুব জাহেদিঃ** আমি বলতে চাইছি লিকিউড কমন অনেকগুলো পরিকল্পনা আমাদের চলছে এবং কিছু ফ্রোজেন কমন হিমায়িত গো বীজ সংরক্ষণের আমরা পরিকল্পনা শুরু করেছিলাম এবং পরবর্তীকালে নিবিড়ভাবে এবং ব্যাপকভাবে নতুন জাতের হবে যাতে শংকরায়ানের মতো জেনেটিক চেঞ্জ যাতে করা যায় এবং এইজন্য প্রত্যেকটি জেলায় চারটি করে ব্লক বেছে নিতে চাই। আমরা প্রত্যেক সভাধিপতিকে বলেছি ৪টি করে ব্লক তারা ঠিক করে দিন।

**শ্রী শীশ মহম্মদঃ** মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি এই যে বললেন প্রত্যেকটি জেলাতে ৪টি করে ব্লকে হিমায়িত গো বীজ সংরক্ষণের পরিকল্পনা আছে। আমার প্রশ্ন হচ্ছে মুর্শিদাবাদ জেলার জঙ্গীপুরে মহকুমায় হিমায়িত গো বীজ গঠন করার কোনও পরিকল্পনা তার আছে কিনা?

**শ্রী মেহবুব জাহেদি ঃ** আমি বললাম প্রত্যেকটি জেলার কথা, তার মধ্যে মুর্শিদাবাদ জেলাও আসে। সেখান থেকে ৪টির পরিবর্তে ৫টি এসেছে।

**মিঃ স্পিকার ঃ** মিঃ জাহেদি, পশ্চিমবঙ্গের সব জেলার মধ্যে এক মাত্র জেলা নবাবদের—সেটা মুর্শিদাবাদ জেলা।

(হাস্যরোল)

**কেব্‌ল্ টিভির অনুষ্ঠান সম্প্রচার নিয়ন্ত্রণ**

***৬৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৯১) শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** তথ্য ও সংস্কৃতি ভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে কলকাতায় কটি সংস্থা কেব্‌ল্ টিভির অনুষ্ঠান সম্প্রচার করেন; এবং

(খ) কেব্‌ল্ টিভির অনুষ্ঠান সম্প্রচার নিয়ন্ত্রণ করার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের বিবেচনাধীন আছে কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

(ক) কলকাতায় কেবল টিভির অনুষ্ঠান সম্প্রচারকারী সংস্থা সমূহের সঠিক সংখ্যা সরকারের জানা নেই। এবং

(খ) কেবল টিভির অনুষ্ঠান সম্প্রচার নিয়ন্ত্রণ করতে সরকার নীতিগতভাবে সিদ্ধান্ত নিয়েছেন। বর্তমানে বিষয়টির আইনগত ও অন্যান্য দিক পরীক্ষা করে দেখা হচ্ছে।

তথ্য ও সংস্কৃতি বিভাগের মাননীয় মন্ত্রী মহোদয় কর্তৃক অনুমোদিত।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মন্ত্রী মহাশয় বললেন সংখ্যা তাঁর জানা নেই। এই বিষয়ে আপনার রকে খোঁজ-খবর নেওয়ার জন্য আদৌ কোনও নির্দেশ দিয়েছেন কি? যদি দিয়ে থাকেন লে খোঁজ কতটা নেওয়া হয়েছে এবং কেবল টি, ভি পরিচালন সংস্থা সরকারের নিয়ন্ত্রণে ৰ ব্যাপারে রাজ্য সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে কি যুক্তি এবং পরামর্শ ছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** কেন্দ্রীয় সরকার কোনও আইনগত সিদ্ধান্ত না নেওয়ায় এইরকম ছ। প্রকৃতপক্ষে মাদ্রাজ, বোম্বাইতে আগেই কেবল টি, ভি হয়েছে এবং কলকাতায় বেশ হওয়ার পর তখন আইনগত ভাবনা-চিন্তা দিল্লি থেকে করা হয় যে কিভাবে এটা ন্ত্রণ করা যায়। গত সপ্তাহে কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গে কথা বলেছি। শ্রী পাজা আমাদের ন, আপনারা ভাবুন, আমরাও ভাবছি। গোটা কেবল টি.ভিকে সিনেমাটোগ্রাফি অ্যাক্টের এনে তাকে লাইসেন্স নিতে হবে এবং ভবিষ্যতে ট্যাক্স দিতে হবে। এইটা করতে অনেক যতে পারে। কিন্তু এই ব্যাপারে কেন্দ্রীয় সরকার সিদ্ধান্ত নিতে দেরি করায় ইতিমধ্যে

কেবল টি, ভি শুরু হয়েছে। কলকাতার পুলিশ কমিশনার কলকাতা পুলিশ এলাকায় কেবল টি, ভি করতে গেলে কিভাবে করতে হবে সে সম্পর্কে গতকাল একটা সার্কুলার দিয়েছেন

[11-40—11-50 A.M.]

সেটা আমরাও চাইছি, অন্তত এক সপ্তাহের মধ্যে সমস্ত প্রতিষ্ঠানগুলোকে দিয়ে দেব।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, তিনি বললেন কয়েকদিন আগে কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গে সাক্ষাৎ প্রসঙ্গটা এখানে টেনে আনলেন, যদিও এটা জানেন যে দ্বিতীয় চ্যানেলের জন্য যে প্রস্তাব আসছে, বেসরকারি হাতে দেবার কথা, সেই সম্পর্কে রাজ্য সরকারের বক্তব্য কী?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমাদের রাজ্য সরকারের বক্তব্য আনুষ্ঠানিক ভাবে চাওয়া হয়নি। তবে একটা কমিটি বসেছিল, তার রিপোর্ট সম্পর্কে কেন্দ্রীয় মন্ত্রিসভায় আলোচনা হবে এবং তারপর তারা রাজ্য সরকারের মত চাইবে। এই মতের কোনও মূল্য আছে বলে আমি মনে করি না।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** তাহলেও রাজ্য সরকারের একটা ভূমিকা থাকবে তো, সেটা কী হবে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** কিন্তু এই সম্পর্কে কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গে কথা বলা হয়েছে। তিনি বলেছেন সেকেন্ড চ্যানেল ব্যক্তিগত মালিকানায় দেবার কথা চিন্তা ভাবনা হচ্ছে। এতে আমাদের মনোভাব জানতে না চাইলে আমরা কী করে মত দেব, তাছাড়া প্রস্তাবটা কী, এটা না জানলে আমাদের মত দেওয়া যায় না। তাদের কাছ থেকে প্রস্তাব এলে আমরা আমাদের মত জানাব কিন্তু আনুষ্ঠানিক ভাবে এখনও পর্যন্ত তারা কিছু জানাননি।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, এই টি. ভি. সেকেন্ড চ্যানেল বেসরকারি হাতে তুলে দেওয়া হবে, এই ক্ষেত্রে বিদেশিদের হাতে চলে যাবার কোনও সম্ভাবনা আছে কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** সেই অবস্থাটা এখনও পর্যন্ত আসেনি। তবে শুনেছি এন.আর.আই এতে কাজ করবেন। তবে বিদেশি সংস্থার হতে যাবার কোনও সম্ভাবনা এখনও পর্যন্ত নেই তবে কি ধরনের প্রাইভেটাইজেশন হলে, তারা কোন ধরনের রাজনৈতিক বা সাংস্কৃতিক চিন্তাধারা দিয়ে আসবেন, এটা বলা যাচ্ছে না, এটা বিপদজনক।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আমি আগেও বলেছি, টি.ভি'র যে কোনও চ্যানেলে কি অবাঞ্ছিত সিরিয়াল দেখানো হয়, যেগুলো সমাজের পক্ষে ক্ষতিকারক। এতে দেশের ক্ষতি হচ্ছে, ঐক্যের ক্ষতি হচ্ছে। এই সম্পর্কে আমি মনে করি রাজ্য সরকারের উদ্যোগ নেওয়া উচিত। কারণ পশ্চিমবাংলার অবস্থান আমরা মনে করি এত দুর্বল হওয়ার কোনও কারণ নেই। সুতরাং সরকার কেন এই সম্পর্কে উদ্যোগ নেবেন না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য জয়নাল আবেদিন সাহেব বিশেষ অবস্থানের কথা বলেছেন। আমাদের দেশের ধর্মনিরপেক্ষতার সম্পর্কে কংগ্রেসের যে ভূমিকা এবং চিন্তাধারা, তার সঙ্গে আমরা একমত নই। আপনারা সরকারের মাধ্যমে ধর্মনিরপেক্ষতার নামে ধর্মনিরপেক্ষতা এবং কুসংস্কারকে প্রচার করে যাচ্ছেন এবং তার ফলাফল আপনারাও ভোগ করছেন। মহাভারত নিয়ে যা হয়েছিল, তার ফলাফল আপনারা ভোগ করছেন। সুতরাং এই রাজ্য থেকে আসুন সবাই মিলে এক সঙ্গে রাজনৈতিক স্তরে না পারলেও সরকারি স্তরে এটা মেনে চলার চেষ্টা করি।

**ডাঃ দীপক চন্দ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি একটু স্মরণ করিয়ে দিতে চাই যে, গতবার আমাদের এই বিধানসভায় এই নিয়ে একটা আলোচনা হয়েছিল এবং কন্সেনসাস মতো প্রকাশ করা হয়েছিল যে, দ্বিতীয় চ্যানেল রাজ্য সরকারের হাতে দিয়ে দেওয়া হোক। সেই মতো কেন্দ্রীয় সরকারের কাছে দাবিও রাখা হয়েছিল। বর্তমানে এ বিষয়ে কেন্দ্রীয় সরকারকে কি নতুন করে কোনও কথা বলা হয়েছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্যকে আমি জানাতে চাই যে, ঐ প্রতিষ্ঠানের দ্বিতীয় চ্যানেল রাজ্য সরকারের হাতে দেওয়া হোক, এই প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে পাঠাবার পরে প্রসার ভারতি বিল আসে এবং প্রসার ভারতি বিল আসার পর আমরা আমাদের ঐ অবস্থান থেকে নিজেরাই সরে আসি। প্রসার ভারতি বিলে বলা হয়েছিল প্রতিষ্ঠানটিকে স্বায়ত্ত শাসন দেওয়া হবে। ফলে কেন্দ্রীয় সরকার যখন তাদের প্রত্যক্ষ নিয়ন্ত্রণ ছেড়ে দিতে উদ্যোগ নেয় তখন রাজ্য সরকারের পক্ষ থেকে আর নিয়ন্ত্রণ চাওয়া উচিত নয়। এ ব্যাপারে আমরা কেন্দ্রের সঙ্গে এক মত হই, যখন ঐ প্রসার ভারতি বিল পার্লামেন্টে গৃহীত হয়। এখন কেন্দ্রীয় সরকারের অবস্থানের পরিবর্তন ঘটেছে, তারা প্রসার ভারতি বিল গ্রহণ করছে না, বর্জনও করছে না। মাঝ থেকে দেখা যাচ্ছে প্রাইভেটাইজেশন হয়ে যাচ্ছে সেকেন্ড চ্যানেল।

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** মাননীয় তথ্যমন্ত্রী জানাবেন কি, পুরুলিয়া জেলার বাঘমুন্ডি বং ছাঁতনা এলাকার প্রায় তিন লক্ষ মানুষ পশ্চিমবাংলার টি.ভি.-র কোনও প্রোগ্রাম দেখতে য় না অযোধ্যা পাহাড়ের জন্য। তারা রাঁচীর প্রোগ্রাম দেখে। পশ্চিমবঙ্গের টি.ভি.র প্রোগ্রাম তে তারা দেখতে পায় তারজন্য আপনি কেন্দ্রীয় তথ্য ও সম্প্রচার মন্ত্রীকে জানাবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** রাজ্যের অনেক জায়গায় এরকম অসুবিধা আছে। কাঁথিতে রকম অসুবিধা আছে। এ ব্যাপারে মাননীয় সদস্যরা চিঠি দিলে আমি সে চিঠিকে সমর্থন রে কেন্দ্রীয় মন্ত্রীর কাছে পাঠিয়ে দেব।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** কাঁথিতে পুলিশের ওয়ার্লেসের বিভিন্ন গোপন কথা-বার্তা ভি.-তে ধরা পড়ছে এবং টি.ভি-র প্রোগ্রাম মানুষ ভালভাবে দেখতে পাচ্ছে না। এই দুটো নিসকে ঠিক করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ রছি।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এ সমস্যার কথা আমি শুনেছি। মাননীয় সদস্য এ বিষয়ে মাকে চিঠি দেবেন, আমি তা দিল্লিতে পাঠিয়ে দেব।

**বাঁকুড়া জেলার শালতোড়া ব্লকে খরার কারণে সাহায্যের ব্যবস্থা**

***৬৩৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬১৭) **শ্রী অঙ্গদ বাউরী ঃ** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলার শালতোড়া ব্লকে খরার কোনও সাহায্যের উদ্যোগ সরকার নিয়েছেন কি না; এবং

(খ) নিয়ে থাকলে, কি ধরনের উদ্যোগ নিয়েছেন?

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ**

(ক) এ বছর শালতোড়া ব্লকে এখনও পর্যন্ত খরা হয় নি।

(খ) প্রশ্ন ওঠে না।

এতদসত্ত্বেও শালতোড়া ব্লক খরা প্রবণ হওয়ায় সম্ভাব্য খরা মোকাবিলার জন্য নিম্নলিখিত ব্যবস্থা নেওয়া হয়েছে।

১। কর্মসংস্থান প্রকল্প, জল ও মৃত্তিকা সংরক্ষণ প্রকল্প ও সামাজিক বনসৃজন প্রভৃতি প্রকল্প গ্রহণ করা হয়েছে।

২। এই ব্লকের পানীয় জলের চাহিদা পূরণের জন্য ৪০০ (চারশত) নলকূপ খনন করা হয়েছে।

৩। ত্রাণ দপ্তর এ ব্যাপারে দৃষ্টি রাখছে।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি, আপনি বললেন খরা হতে পারে সেই অ্যান্টিসেশনে প্রস্তুতি নেওয়া হচ্ছে। যদিও প্রশ্নটি বাঁকুড়ার শালতোড়া ব্লকের প্রশ্ন তবুও আমি একটা বিষয়ে আপনার কাছে জানতে চাইছি যে, প্রাকৃতিক দুর্যোগের ক্ষেত্রে—খরা, বন্যা, এইসব ব্যাপারে—আপনার দপ্তর অধিকাংশ সময় আর্থিক অসুবিধার মধ্যে পড়ে। ত্রাণের ক্ষেত্রে অর্থ সঙ্কটের জন্য ত্রাণের কাজ ব্যাহত হচ্ছে, এ ধরনের কোনও স্পেসিফিক দৃষ্টান্ত আপনার জানা আছে কি?

[11-50—12-00 Noon.]

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** প্রাকৃতিক বিপর্যয়ের সময় নিশ্চয়ই আপনারা লক্ষ্য করেছেন যে যে সমস্ত জেলা যা চেয়েছে মোটামুটি তাই ত্রাণ দপ্তর থেকে দেওয়া হয়েছে এবং ফিনান্সের কাছে আমরা যে অর্থ চেয়েছি সেই অর্থ তাঁরা বরাদ্দ করেছেন। কাজেই কোনও অসুবিধা হয়নি বলে আমার মনে হয়।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন, গত মরশুমে শালতোড়া ব্লকে ব্যাপক অংশে চাষবাস হয়নি বৃষ্টির অভাবের জন্য। আমার প্রশ্ন হচ্ছে, খরার পরিমাণের

্যবস্থা কি? কি অবস্থা হলে খরা বলে ঘোষণা করেন এবং সরকারি সাহায্য দিয়ে থাকেন?

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** আপনার প্রশ্নটা ঠিক বুঝলাম না, তবে যতটা বুঝেছি বলছি, খরা এলাকা ঘোষণা কোনরকম কারণের ভিত্তিতে, কোনরকম অবস্থার ভিত্তিতে খরা বলা হয় এইরকম কোনও স্বীকৃতি দেওয়া হয়নি। আমরা আগাম প্রস্তুতি নিয়ে রেখেছি খরা যাতে না য়, মানুষের কষ্ট যাতে না হয়, মানুষ যাতে না খেয়ে মরে তারজন্য প্রস্তুতি নিয়ে রাখছি।

**শ্রীমতী জয়শ্রী মিত্র ঃ** মাননীয়া মন্ত্রী মহোদয়া কি জানাবেন, কোন পরিস্থিতি হলে তবে রা এলাকা হিসাবে ঘোষণা করা হয়?

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** এই প্রশ্নটা যেহেতু ত্রাণ দপ্তরের মধ্যে পড়ে না, স্বভাবতই আমি াই উত্তর দেওয়ার প্রয়োজন আছে বলে মনে করছি না।

**শ্রী ইউনুস সরকার ঃ** শালতোড়ায় খরা হবে এই ভাবনা নিয়ে আগাম সেখানকার ি.এমের কাছে সাহায্য পাঠানো হয়েছে। এই রাজ্যে আর কোনও ব্লক আছে এই ধরনের রা হতে পারে বলে আগাম সাহায্য ডি.এমের কাছে পাঠানো হয়েছে?

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** বাঁকুড়া, পুরুলিয়া এবং বীরভূম এই ৩টি জেলায় পাঠানো হয়েছে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আপনি নিশ্চয়ই সংবাদ পেয়েছেন পশ্চিমদিনাজপুর জেলা দুই াগে ভাগ হয়ে গেছে। কাগজে দেখলাম, গতকাল এবং পরশু দিন—এই দুই জেলায় প্রচন্ড রা চলছে বলে ২ হাজার মানুষ খরার জন্য রাস্তা অবরোধ করেছিল প্রায় ৪টা পর্যন্ত। নখানকার এস.পি এবং ডি.এমকে সেই অবরোধ হঠাতে হয়েছে। এই খরার জন্য যে পকরণ পাওয়া দরকার—শুধু সরকারি সাহায্য নয়—যে সুবিধাগুলি থাকা দরকার সেগুলি াসছে না। আপনার যদিও স্পেসিফিক কোয়েশ্চেন হচ্ছে শালতোড়ার ব্যাপারে। আপনি াকুড়া, পুরুলিয়া এবং বীরভূম জেলায় সাহায্য পাঠানোর কথা বললেন। সেইজন্য বলছি, ত্তরবঙ্গ আর একটি জায়গা, সেই ব্যাপারে নজর নিশ্চয়ই দিতে হবে। মালদা জেলায় লকষ্ট হয়েছে।

**মিঃ স্পিকার ঃ** উনি উত্তর দেবেন কোথা থেকে? প্রশ্নটা ছিল, বাঁকুড়া জেলার শালতোড়ার ্যাপারে, আর আপনি জিজ্ঞাসা করছেন পশ্চিমদিনাজপুরের ব্যাপারে। এটা হয় না।

**শ্রী প্রভঞ্জনকুমার মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়া দয়া করে জানাবেন কি—আপনার াছে আমার প্রশ্ন যে ৩টি জেলার কথা বললেন—কারণ গতকাল টেম্পারেচার রেকর্ড যা খা গেছে ৩৭ডিগ্রি সেলসিয়াসে চলে গেছে, দিল্লিতে ৩২ ডিগ্রি—অন্যান্য জেলার সঙ্গে ক্ষিণ ২৪ পরগনা—অত্যন্ত ক্রিটিক্যাল অবস্থার মধ্যে পড়েছে—জেলার সম্বন্ধে ভাবনা চিন্তা রছেন?

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** দক্ষিণ ২৪ পরগনা জেলায় খরা হয়েছে বলে তো আমাদের কাছে কানও খবর আসেনি, যদি সে রকম খবর আসে তাহলে ত্রাণ দপ্তর প্রস্তুত আছে, সমস্ত াজ্যের উপরেই সতর্ক দৃষ্টি রাখা হচ্ছে, এইরকম পরিস্থিতি হলে নিশ্চয়ই সাহায্য করা হবে।

**লো-কস্ট স্যানিটেশন প্রকল্পে বরাদ্দকৃত অর্থ**

***৬৩৭।** (অনুমোদিত প্রশ্ন নং *২৩৯২) **শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯১-৯২ আর্থিক বছরে এল.সি.এস. (লো-কস্ট স্যানিটেশন) প্রকল্পে বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত;

(খ) উক্ত সময়ে রাজ্যের মোট কতগুলি পৌরসভা উক্ত প্রকল্পের জন্য বরাদ্দকৃত অর্থ পেয়েছে; এবং

(গ) উক্ত পৌরসভাগুলি থেকে উক্ত প্রকল্পে ব্যয়িত অর্থের হিসাব সরকার পেয়েছেন কি না?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ**

(ক) ১,১৫,৬০,০০০ টাকা

(খ) ৩১টি পৌরসভা।

(গ) এখনও পর্যন্ত না।

(গোলমাল)

মাননীয় সদস্য **ডাঃ জয়নাল আবেদিন** বক্তব্য রাখতে উঠিয়া দাঁড়ান।

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** স্যার, আমি আপনার অনুমতি নিয়ে একটি কথা বলছি। কিছুদিন আগে মুপানর সাহেব এসেছিলেন, তিনি লুঙ্গি পরেন, তাই কাছা খুলতে পারেন নি, আপনাদের সেটা থাকবে তো?

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** লো কস্ট স্যানিটেশনের জন্য যে অর্থ বিভিন্ন পৌরসভাগুলিকে দিয়েছেন তার মধ্যে রাজ্য সরকারের অর্থ কত, আর কেন্দ্রীয় সরকারের অর্থই বা কত?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** সি.এম.ডি.এ. বহির্ভূত যে সমস্ত পৌরসভাগুলিকে আমরা অর্থ দিয়েছি তাতে মোট ২২ কোটি টাকা খরচ করা হয়েছে, তার মধ্যে ৪ কোটি ৯৩ লক্ষ কেন্দ্রীয় সরকারের আর বাকি ১৬ কোটি ২৪ লক্ষ টাকা রাজ্য সরকারের। এছাড়া কলকাতা সি.এম.ডি.এ. এলাকাতে গঙ্গা অ্যাকশন প্ল্যানে যে সব খাটা পায়খানা ঐ লো-কস্ট স্যানিটেশনে তৈরি করা হয়েছে তার মধ্যেও কেন্দ্রীয় সরকারের সাহায্য ছিল।

[12-00—12-10 P.M.]

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** ৩১টি মিউনিসিপ্যালিটির কথা যা বললেন, আমার জিজ্ঞাস্য, এর মধ্যে হুগলি, চুঁচুড়া আছে কিনা?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** এই যে ৩১টি পৌরসভা, যেগুলোকে সেন্ট্রালী স্পনসোর্ড বলা হয়, সেগুলো সি.এম.ডি.এ. এলাকার বাইরে। সি.এম.ডি.এ. এলাকার মধ্যে যেখানে গঙ্গা অ্যাকশন প্ল্যান এবং সি.ইউ.ডি.পি. প্রকল্পের কাজ চলছে, তার মধ্যে নিশ্চয়ই হুগলি চুঁচুড়া রয়েছে।

## Starred Questions

## (to which written answers were laid on the Table)

### সুন্দরবনে আশ্রয়স্থল নির্মাণ

***৬২৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৭৩৩) **শ্রী আবুল বাসার ঃ** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইউরোপিয়ান ইকনমিক কমিউনিটির আর্থিক সহায়তায় সুন্দরবন অঞ্চলে প্রাকৃতিক দুর্যোগে বিপন্ন মানুষদের সাহায্যের জন্য কোনও আশ্রয়স্থল নির্মাণের পরিকল্পনা রাজ্য সরকারের বিবেচনাধীন আছে কি না; এবং

(খ) থাকলে, পরিকল্পনাটির রূপরেখা কি?

**ত্রাণ ও কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সুন্দরবন অঞ্চলে আশ্রয়-স্থল নির্মাণের প্রয়োজনীয়তা অনুভব করে রাজ্য সরকার ১৯৮৫ সালে ইউরোপিয়ান ইকনমিক কমিউনিটির আর্থিক সহায়তায় ঐ অঞ্চলে ৫০ (পঞ্চাশ)টি আশ্রয়স্থল নির্মাণের প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে পেশ করেন; কিন্তু এখনও এ ব্যাপারে কোনও অনুমোদন পাওয়া যায় নি।

(খ) উপরোক্ত প্রস্তাবের কোনও অনুমোদন না পাওয়ায় পরিকল্পনার রূপরেখার কোনও প্রশ্ন ওঠে না।

### বোম্বাই ও ত্রিবান্দ্রমে তথ্যকেন্দ্র স্থাপন

***৬২৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৮৩) **শ্রী আবদুল মান্নান ঃ** গত ২৮.৩.৯১ তারিখে খাপিত প্রশ্ন নং ১৫১ (অনুমোদিত প্রশ্ন নং ৪০৪)-এর উত্তরের পরিপ্রেক্ষিতে তথ্য ও ংস্কৃতি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্য সরকারের পক্ষ থেকে বোম্বাইতে তথ্যকেন্দ্র স্থাপনের পরিকল্পনাটির অগ্রগতি কিরূপ;

(খ) উক্ত পরিকল্পনা বাবদ আনুমানিক ব্যয়ের পরিমাণ কত; এবং

(গ) ত্রিবান্দ্রমে উক্ত কেন্দ্র স্থাপনের বিষয়ে কোনও সিদ্ধান্ত গৃহীত হয়েছে কি না?

**তথ্য এ সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) তথ্য কেন্দ্রের জন্য বাড়ি পাওয়ার ব্যাপারে মহারাষ্ট্র সরকারের সঙ্গে মুখ্যমন্ত্রী পর্যায়ে পত্রালাপ। আর্থিক সংস্থানের প্রশ্নটি ও পরীক্ষা ক'রে দেখা হচ্ছে।

(খ) ৬০ বছরের জন্য জমির "লিজ প্রিমিয়াম" বাবদ আপাতত সম্ভাব্য খরচ ৫০,০০০০০ টাকা (পঞ্চাশ লক্ষ টাকা)।

(গ) না।

ত্রিবান্দ্রমে তথ্য কেন্দ্র খোলার প্রশ্নটি এখনও বিবেচনাধীন।

**ধর্মতলা-ক্যানিং পর্যন্ত বাস চলানোর পরিকল্পনা**

***৬৩৯।** (অনুমোদিত প্রশ্ন নং *২১৮৩) **শ্রী বিমল মিস্ত্রী ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে ধর্মতলা থেকে ক্যানিং (ভায়া আলিপুর) পর্যন্ত দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থার বাস চালানোর কোনও পরিকল্পনা আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(১) না।

(২) প্রশ্ন ওঠে না।

**ক্ষুদ্র সংবাদপত্রগুলিকে রাজ্য সরকার কর্তৃক প্রদত্ত সুযোগ-সুবিধা**

***৬৪০।** (অনুমোদিত প্রশ্ন নং *২২৩৭) **শ্রী সোমেন্দ্রনাথ মিত্র ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

পশ্চিমবঙ্গে ক্ষুদ্র সংবাদপত্রগুলিকে রাজ্য সরকার কর্তৃক প্রদত্ত সুযোগ-সুবিধাগুলি কি কি?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(১) ক্ষুদ্র সংবাদপত্রগুলিকে সরকারি নিয়মানুযায়ী বিজ্ঞাপন দেওয়া হয়। বিজ্ঞাপনের জন্য মোট বরাদ্দের শতকরা ১৫ ভাগ ক্ষুদ্র সংবাদপত্রগুলির জন্য ব্যয় করা হয়।

(২) ক্ষুদ্র সংবাদপত্রগুলির ক্ষেত্রেও, অন্যান্য সংবাদপত্রের মতো, যদি সেই পত্রিকার সাংবাদিকরা পূর্ণ সময়ের জন্য পেশাগত সাংবাদিক হন তাহলে তাঁদের প্রেস কার্ড দেওয়া হয়। সম্পাদকও যদি পূর্ণ সময়ের সাংবাদিক হন তাহলে তিনিও

এই ধরনের কার্ড পেয়ে থাকেন। সাংবাদিকদের জন্য তিন বছরের অভিজ্ঞতা এই প্রসঙ্গে বিবেচিত হয়। প্রেস এক্রিডিটেশন কমিটির পরামর্শ মতো সিদ্ধান্ত নেওয়া হয়।

(৩) জেলা তথ্য ও সংস্কৃতি দপ্তর থেকে সেখানকার পত্র পত্রিকায় স্থানীয় সংবাদ বা প্রেস রিলিজ প্রকাশ করার জন্য দেওয়া হয়।

(৪) ১৯৮৮ সাল থেকে—বছরে দুবার ক'রে গ্রামীণ সাংবাদিকদের গণমাধ্যম কেন্দ্রের মাধ্যমে প্রশিক্ষণ দেওয়া হয়।

**লোক সংস্কৃতি পর্ষদ গঠন**

*৬৪২। (অনুমোদিত প্রশ্ন নং *৯৯১) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) লোক সংস্কৃতি পর্ষদ গঠনের কোনও পরিকল্পনা রাজ্য সরকারের বিবেচনাধীন আছে কি না; এবং

(খ) থাকলে, পরিকল্পনাটি কবে নাগাদ কার্যকর হবে বলে আশা করা যায়?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮০ সালের ১৪ আগস্ট থেকে রাজ্য লোক সংস্কৃতি পর্ষদ কাজ করছে।

(খ) প্রশ্ন ওঠে না।

**Mr. Speaker :** There is no adjournment motion today.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received five notices of Calling Attention. mely :-

Alleged death of two babies at Dumdumi village of Purulia district on 5.4.1992 after receiving measals vaccination : Dr. Manas Bhunia

Request to set up a "Bird Santuary" at Omarpur in Murshidabad district : Shri Kamalendu Sanyal

Alleged torture and harasment inflicted on the students of

| | |
|---|---|
| St. Xaviers College by the police personnels on 2.4.92 | : Shri Lakshman Seth, and Shri Manohar Tirkey |
| 4. Erosion of river Ajoy near Bolepur | : Shri Tapan Hore |
| 5. Continuous suspension of work at Budge Budge Jute Mill since 18.3.1989 | : Shri Dipak Mukherjee |

I have selected the notice of Shri Kamalendu Sanyal on the subject of request to set up a "Bird Santuary" at Omarpur in Murshidabad district.

The Minister-in-charge may please make a statement to-day, possible or give a date.

**Shri Probodh Chandra Sinha :** Sir, the statement will be mad on the 10th April, 1992.

## STATEMENT UNDER RULE 346

**Mr. Speaker :** Now, there are two statements which are to made by the Chief Minister-one on Darjeeling and the other on Jharkha issue.

The statement on the Darjeeling issue has not yet been prepar today. The Chief Minister may please make the statement on Jharkhar issue.

**Shri Jyoti Basu :**

Mr. Speaker, Sir,

I rise to make a statement on the movement by a section of tribal people for formation of a separate Jharkhand State.

The Jharkhand Party, the Jharkhand Mukti Morcha and allied ties have been reported to be demanding formation of a sepa Jharkhand State, comprising of 22 districts spread over the States Bihar, Orissa, Madhya Pradesh and West Bengal. As far as W Bengal is concerned. the areas involved are Midnapore, Bankura Purulia.

The 1981 census reports for West Bengal indicate that the Sch uled Tribe population constitutes only 10.5% in Bankura, 7.99%

Midnapore and 18.79% in Purulia.

It has been the view of the State Government that the question of creation of a separate State or an autonomous region cannot arise unless and until the twin criteria of majority of population and their location in compact and contiguous areas are satisfied. The tribals in the aforesaid three districts in West Bengal live widely interspersed with the general population and they also do not speak the same language. Owing to the lack of geographical contiguity, different languages spoken, and diversity of habits, ideas and beliefs, it cannot be claimed that the tribals in the three districts constitute a recognising group of people, for the purpose of a separate State. Separate will not solve the problem of he tribals because the non-tribal population will be in a majority and will not accept a separate State being constituted for the tribals alone.

The tribals in the State are politically concious of their rights and have evinced keen interest in democratically elected institutions like Panchayati Raj Institutions. The Jharkhand Party and the Jharkhand Mukti Morcha (S) participated in the Panchayati elections held in 1988.

The Jharkhand Mukti Morcha gave a call for Jharkhand Bundh id an economic blockade from March 21 to April 3, 1992. The re- ponse to the call to West Bengal, was not significant.

The Government of India have been discussing the issue with the otagonists of the demand and some concerned State Governments. It for those State Governments and the people of those States to cide. Our State Government has clarified that in so far as the tribal as in West Bengal are concerned, it is not possible to constitute an tonomous region for the Jharkhandis on the lines of the Darjeeling rkha Hill Council. The reason is that there is no contiguity of the as in question and the concerned tribals in the areas do not consti- e a majority of the population.

The State Government is sensitive to the development needs of the als and has taken several measures to tackle their problems. In this leavour, we seek help and co-oper ion from all quarters.

## LAYING OF REPORTS

**Mr. Speaker :** Now, Shri Budd adeb Bhattacharjee to lay **the hth Annual Report, incorporatin the Audit Report and Com- nts of the Comptroller and Au tor General of India on the rking and affairs of the West B ngal Film Development Cor-**

**poration Limited for the year 1987-88.**

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to lay the Eight Annual Report, incorporating the Audit Report and Comments of the Comptroller and Auditor General of India on the working and affairs of the West Bengal Film Development Corporation Limited for the year 1987-88.

**Mr. Speaker :** Shri Buddhadeb Bhattacharjee to lay **the Annual Reports, incorporating the Audit Reports and Comments of the Comptroller and Auditor General of India, on the working and affairs of Basumati Corporation Limited, for the years 1984-85 and 1985-86.**

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to lay the Annual Reports, incorporating the Audit Reports and Comments of the Comptroller and Auditor General of India, on the working and affairs Basumati Corporation Limited, for the years 1984-85 and 1985-86.

## MENTION CASES

**শ্রী মানিক ভৌমিক ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী শিবদাস মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরু বিষয় এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আগামী ১৪ তারিখ আর. আম্বেদকরের জন্মশত বার্ষিকী হিসাবে ছুটির দিন ঘোষণা করা হয়েছে। কৃষ্ণনগরে শঙ্কর মিশন জনকল্যাণ ছাত্রাবাস আছে সেখানে ১০০ জন তফসিলি জাতি এবং উপজা ছাত্র বাস করে। তাদের জন্য যে খাদ্য সরবরাহ করা হয়, সেখানকার সুপারিনটেন সরকার প্রদত্ত যে অর্থ সেই অর্থ দিয়ে খাদ্য সামগ্রী সরবরাহ করেন না। প্রতি বছর ছাত্র মাথা পিছু সরকারের যে অর্থ বরাদ্দ থাকে সুপারিনটেনডেন্ট সেই অর্থ আত্মসাৎ দিয়েছে। সেখানে ছাত্রদের যে খাদ্য সরবরাহ করা হয় সেটা মানুষের খাবার অযোগ্য। বিড়াল যে খাবার খায় সেই রকম খাদ্য তাদের সরবরাহ করা হয়। রাত্রে শোবার ছাত্রদের কোনও মশারি দেওয়া হয়না। মশার কামড়ে তারা নানারকম জ্বরে আক্রান্ত কৃষ্ণনগর শঙ্কর মিশন জনকল্যাণ ছাত্রাবাসের তফসিলি জাতি এবং উপজাতির ছাত্ররা সর প্রদত্ত যে সব সুযোগ-সুবিধা আছে সেগুলি তারা পাচ্ছে না, তাদের প্রতি অবিচার করা এখানে তফসিলি জাতি এবং উপজাতি দপ্তরের মন্ত্রী মহাশয় উপস্থিত নেই, কাজেই আপনার মাধ্যমে এই সবার দৃষ্টি আকর্ষণ করছি যে এই ছাত্রাবাসের প্রতি নজর হোক এবং সরকারি প্রদত্ত অর্থ আত্মসাৎ করার বিষয়টি তদন্ত করা হোক এবং এই উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী কালিপ্রসাদ বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ একটা জরুরি বিষয়ে। হুগলি জেলার বিস্তীর্ণ এলাকায় বোরোচাষে জল সরবরাহ

হয়েছে। বোরোতে জল না আসায় ব্যাপকভাবে বোরোধান ক্ষতিগ্রস্ত হচ্ছে। গত কয়েক বছর ধরে বোরো চাষের মরশুমে জল না দেওয়ার জন্য বোরোচাষের ক্ষতি হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে যাতে বোরোচাষে জল দেবার ব্যবস্থা করা হয়। ডি.ভি.সি'র যে বাঁধ, সেই ডি.ভি.সি'র জলাধার আরও খনন করে বাঁধের উচ্চতা ৫ ফুট বাড়িয়ে বোরো এবং রবি মরশুমে জল দেবার যে অনিশ্চয়তা দেখা দিয়েছে সেটা দুর করা যায়, আমি সেই ব্যাপারেও মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অনিল মোদী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে কৃষি মন্ত্রী এবং কৃষি বিপনন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে পশ্চিমবঙ্গে শহরের প্রয়োজনে বড় একটা অর্থকরী ফসল যেটা সবচেয়ে বেশি উৎপন্ন হয় তমলুকে সেটা হচ্ছে পান। সেই পানের ব্যাপারে গত ১৩ই মার্চ টি.ভি'র মাধ্যমে তারা তমলুক সম্পর্কে ঘোষণা করতে গিয়ে একথা উল্লেখ করেছেন যে ৪ শত কোটি টাকার কেনাবেচা হয়। ১০ বছর হয়ে গেল ওখানে একটা রেগুলেট মার্কেট হওয়ার কথা ছিল। কন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকার এই ব্যাপারে ৫ বছর আগে প্রায় ২ লক্ষ টাকা নুমোদন করেছেন কিন্তু এখনও পর্যন্ত সেই কাজ বাস্তবে রূপায়িত হচ্ছে না। আমি সে জন্য বষয়টি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করা হয়।

[12-10—12-20 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিচার বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি াকর্ষণ করছি। আপনি জানেন স্যার, কলিকাতা হাইকোর্টে এবং ডিস্ট্রিক্ট কোর্টগুলোতে প্রচুর ামলা জমে আছে। এর ফলে যারা লিটিগ্যান্টস, তাদের খুব হয়রানি হচ্ছে। যাঁরা এখানে বচারপতি আছেন তাঁরা সেই মামলা নিষ্পত্তির বদলে সেখানে নিরপেক্ষতা বিসর্জন দিয়ে কন্দ্রীয় মন্ত্রী এনে বামফ্রন্ট সরকারকে লাথি মেরে ছুঁড়ে ফেলে দেওয়া হোক এই ধরনের ক্তি করছে। আমি দাবি করছি অবিলম্বে নিরপেক্ষতার ব্যবস্থা করা হোক এবং পশ্চিমবাংলার চার ব্যবস্থার মর্যাদা অক্ষুন্ন রাখবার ব্যবস্থা করা হোক।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি পরিবহন মন্ত্রীর ষ্ট আকর্ষণ করছি। কলকাতা-গোবোরডাঙ্গা-বেড়িগোপালপুর রাষ্ট্রীয় পরিবহন সংস্থার একটা স চলত। আমি বিধানসভা নির্বাচনে জয়লাভ করার পর বাসটি বন্ধ করে দেওয়া হল। মহাশয়ের কাছে যখন প্রশ্ন থাকে তখন উনি উত্তরে বলেন (ক) প্রশ্নে উত্তর-না, (খ) ওঠে না। আমি এই উত্তর নিয়ে যখন ডাইরেক্টরের কাছে যাই উনি বলেন এখানে ভনিউ ভাল আসছে না তাই বাস বন্ধ করে দেওয়া হয়েছে। অথচ আমি নিজে দেখেছি বাসে প্রচুর ভিড় হয়। এটা একটা সীমান্ত এলাকা, প্রচুর তফসিলি জাতি এবং উপজাতিদের া করে এই এলাকায়। কলকাতা গোবোরডাঙ্গা রেল চলাচল বন্ধ থাকলে এই বাস ছাড়া ষের যাতায়াতের কোনও রাস্তা থাকে না। তাই আমি বলতে চাই (ক) প্রশ্নের উত্তর-না ং (খ) প্রশ্নের উত্তর-প্রশ্ন ওঠে না এটা বাতিল করে দিয়ে বাস চালু করার ব্যবস্থা করা

**শ্রীমতী শান্তি চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই হরিপাল—বাহিরখন্ড-নন্দকুটির মোড় পর্যন্ত ২ কিলোমিটার রাস্তা ভগ্ন অবস্থায় পড়ে আছে। আমি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই অবিলম্বে যেন নির্মাণ করার ব্যবস্থা করা হয়।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, লোয়ার দামোদর কন্সট্রাকশন ডিভিসনের উলুবেড়িয়া অফিসে এই বিভাগে ৫১ জন কর্মচারি রেগুলার মাস্টার রোলে ১৯৮০-৮১ সাল থেকে কাজ করছে। বহু আবেদন নিবেদন করা সত্ত্বেও স্থায়ী পদে নিয়োগ করা হচ্ছে না। অথচ স্যার, বন দপ্তরে, দুগ্ধ সরবরাহ দপ্তরে, যুবভারতী ক্রীড়াঙ্গন দপ্তরে এবং কৃষি বিভাগে বিভিন্ন মাস্টার রোলের কর্মচারিকে স্থায়ীভাবে নিয়োগ করা যাচ্ছে। অথচ ঐ হতভাগ্য কর্মচারিরা বহু আবেদন নিবেদন করা সত্ত্বেও কি কারণে স্থায়ী করা যাচ্ছে না তা জানি না। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অত্যন্ত বিনীতভাবে আবেদন করছি যাতে ঐ হতভাগ্য কর্মচারিদের ঠিক সময়ে এখুনি স্থায়ী ভাবে নিয়োগ করা হয়।

**শ্রী শিশিরকুমার সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচ ও জলপথ দপ্তরের মন্ত্রী মহাশয়ের কাছে একটি গুরুত্বপূর্ণ অথচ জরুরি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার নির্বাচন কেন্দ্রের মধ্যে জিয়াগঞ্জ, আজিমগঞ্জ পৌর এলাকার দেবীপুর সহ কাশীগঞ্জ গ্রাম দুটি ভাগীরথীর তীরে এবং ভাঙনের ফলে এলাকাটি বিপন্ন। পাশেই বাহাদুরপুর গ্রাম পঞ্চায়েতের মীরপুরঘাট হতে ভাঙন আরম্ভ হয়েছে। আগামী বর্ষায় সম্ভবত গ্রামটি শেষ হয়ে যাবে। এখানে একটি হাইস্কুল, তিনটি প্রাথমিক বিদ্যালয়, একটি ডাকঘর নদীর কাছাকাছি এসে যাচ্ছে। স্থানটির ঐতিহাসিক গুরুত্ব আছে। দু পাড়ে বরানগর রাণী ভবানীর স্মৃতিসৌধ বর্তমান। এককালে বন্যা প্রতিরোধে বাঁধ দেওয়া হয় এবং কয়েকটি স্পার তৈরি হয়, বর্তমানে নষ্ট হয়ে গেছে। এলাকার লোকসংখ্যা প্রায় ৮-১০ হাজার। তাই অবিলম্বে শালবল্লা দিয়ে এবং বোল্ডার পিচিং করে স্পার তৈরি করা প্রয়োজন, তা নাহলে আট-দশ হাজার লোক অধ্যুষিত গ্রাম ও জনপদ দুটি বিনষ্ট হয়ে যাবে।

**মিঃ স্পিকার ঃ** শোভনদেব চট্টোপাধ্যায়, আপনার নোটিশ আউট অব অর্ডার। আপনি মেনশন ফর্মে কোনও তারিখ দেন নি। তারিখ না দিলে গভর্নমেন্ট কি করে বুঝবে? এটা ডিফেকটিভ ফর্ম। আমি দেখছি, আমার বোধহয় এরজন্য ক্লাশ নিতে হবে। যাক, ভবিষ্যতে এইরকম ডিফেকটিভ ফর্ম দিলে আমি বলতে দেব না। আজকে আমি আপনাকে বলতে দিচ্ছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গের স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। গত ৫।৭ দিনের ব্যবধানে বারুইপুর শহরের উপরে দুটি ধর্ষণের ঘটনা ঘটে গেল। সবচেয়ে দুঃখের কথা হল এই যে, গত ৫ তারিখে একটি ৮ বছরের মেয়েকে এক নরপশু সকালবেলা—যার নাম হল শ্যামল দাস—ধর্ষণ করেছে। সেই ছেলেটি ধর্ষণ করার পর মেয়েটি যখন চিৎকার করে তখন পাড়ার লোকেরা তাকে ধরে ফেলে এবং থানায় হ্যান্ড ওভার করে। আমি সঙ্গে সঙ্গে থানায় পৌঁছে যাই এবং

ও.সি.কে বলি যে, এই ক্রিমিন্যালকে প্রকৃত বিচার না করে যেন ছাড়া না হয়। দুর্ভাগ্যের বিষয়, সেই ক্রিমিন্যালকে ছাড়াবার জন্য বারুইপুরের সমস্ত সি.পি.এম. নেতারা থানায় এসেছিলেন। পশ্চিমবাংলায় যারা কালপ্রিট তাদের যদি সরকার প্রোটেকশন দেন তাহলে এই জিনিসটা ক্রামাগত বেড়ে যাবে, সেটা বন্ধ হবে না। আপনাদের দলের কেউ হলে তাকে প্রোটেকশন দেবার প্রবণতা আপনাদের আছে।

[12-20—12-30 P.M.]

আমরা দেখলাম বিরাটির ক্ষেত্রেও মার্কসবাদী কমিউনিস্ট পার্টির নেতারা বললেন যে মহিলাটি দুশ্চরিত্রা ছিলেন। দুশ্চরিত্রা মহিলা হলে কি তাকে ধর্ষণ করা যায় সেটা তো জানতাম না। তারপরে যে ৮ বছরের মেয়েটিকে ধর্ষণ করা হল তারপরেও ওখানকার মার্কসবাদী কমিউনিস্ট পার্টির নেতৃবৃন্দ ওই দোষী ছেলেটিকে থানার থেকে ছাড়াবার জন্য চেষ্টা করছে। আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র তথ্য মুখ্যমন্ত্রীর কাছে দাবি করছি যাতে এই ধরনের ঘটনা আর পুনরাবৃত্তি না ঘটে সেই সম্পর্কে আপনি সমস্ত রকম পদক্ষেপ গ্রহণ করুন।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ। আমার মুর্শিদাবাদ জেলার ধুবুলিয়াতে টি.বি. রোগীদের চিকিৎসার জন্য একটি স্যানিটরিয়াম আছে। ১৯৯০ সালে আমি অভয়পদ সিং নামে একজন টি.বি. রোগীর একটা ফর্ম দাখিল করেছিলাম হেলথের ডাইরেক্টরেটের কাছে এবং সেখান থেকে এটা রেফারও করে দিয়েছিলেন। কিন্তু শেষ পর্যন্ত দেখা গেল যে রোগীটি মারা গেল তার ভর্তির কোনও ব্যবস্থা হল না। আবার ১৯৯১ সালে ইলিয়াস শেখ নামে একটি রুগীর নাম পাঠালাম। ছেলেটির বাবার নাম মহঃ জসিমুদ্দিন শেখ, ভিলেজ—রঘুনাথপুর, পোস্ট—পুরপাড়া, ডিস্ট্রিক্ট—মুর্শিদাবাদ। ১.৮.৯১ তারিখে নাম পাঠালাম কিন্তু আজ অবধি তার নাম এল না। পোস্ট কার্ড দিয়ে ছেলেটিকে জানালাম যে তার কল এসে যাবে কিন্তু আজ অবধি তার কোনও কল এল না। আমরা খবর পাচ্ছি যে, যে সমস্ত জায়গার সিট খালি হচ্ছে সেখানে টাকার বিনিময়ে রোগী ভর্তি করা হচ্ছে। এই অবস্থা যদি চলতে থাকে তাহলে তো একটা বিপজ্জনক অবস্থা। হেলথ ডিপার্টমেন্টের ডাইরেক্টরেটকে ফর্ম দিয়ে, এক্সরে প্লেট প্রভৃতি দিয়েও যদি রোগী ভর্তি না হতে পারে তাহলে কোন পদ্ধতিতে রোগী ভর্তি হবে আমার জানা নেই। সুতরাং আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে এর পূর্ণ তদন্ত করেন।

**শ্রী মহঃ আবদুল করিম চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পুলিশ মন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২রা এপ্রিল রাত ১২টার সময়ে গোয়ালপুকুর থানার ও.সি. আবদুল রহমান নামে একটি লোককে এবং তার স্ত্রীকে এমনভাবে মারধোর করেন যে লোকটি হাসপাতালে ভর্তি আছে। লোকটিকে ইসলামপুর হাসপাতালে ভর্তি করতে হয়েছে। তারপরে ওই ও.সি. আবার শীশ মহম্মদ বাদী গ্রামের থেকে একজন লোককে ধরে নিয়ে গিয়ে গোয়ালপুকুর থানায় বন্দি করে রাখেন এবং হাজতে তার মৃত্যু হয়, ওই ও.সি. এমনসব কাজ করছে যে গোয়ালপুকুরের জনগণ এবার খেপে উঠে পুলিশের বিরুদ্ধে রিভোল্ট করবে। আমি এই ব্যাপারে এস.পি, ডিএসপি এবং এস ডি

ও পির কাছে বলেছি, যাতে অবিলম্বে ওখানকার ও.সিকে বদলানো হয়। ওখানকার ও.সিকে হয় পাগলা বলে তাকে মেন্টাল হাসপাতালে পাঠানো হোক অথবা তাকে ট্রান্সফার করা হোক। তা না হলে গোয়ালপুকুর জনসাধারণ পুলিশের বিরুদ্ধে রিভোল্ট করবে।

**শ্রী মোজাম্মেল হক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র তথা পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি অত্যন্ত জরুরি, মুর্শিদাবাদ জেলার হরিহরপুর থানায় ডাকাতি হচ্ছে এবং তাতে কংগ্রেস, এস ইউ সি, বি.জে.পি. মুসলিম লীগের সহায়তায় এই ডাকাতি হচ্ছে। তারা আবার একটা নাগরিক কমিটি করেছেন। সাহাজাদপুর থানায় যে ডাকাতি হয়েছে, মন্দিরের মূর্তি যে চুরি হল তাতে সি ইউ সি আই লোক জড়িত ছিল। পুলিশ ওই লোকটিকে ধরে। সুতরাং লোকাল কমিটির সদস্য সহ মূর্তিটি ধরা পড়েছে। পুলিশের কাছে এলাকার লোকেরা ডেপুটেশন দিয়েছে, এই সমস্ত চুরি, ডাকাতি যারা প্রতিনিয়ত করছে তাদেরকে যখন পুলিশ গ্রেপ্তার করছে তখন এস.পি.-র কাছে ছুটে যাচ্ছে এবং বলছে এরা ভাল লোক, আমাদের পার্টির নেতা। আমরা দেখেছি যে মানুষ যখন বিদ্রোহ করছে ক্ষুব্ধ হচ্ছে প্রতিরোধে এগিয়ে যাচ্ছে তখন এরা দেখছি ঐ সমস্ত সমাজ বিদ্রোহীদের সমর্থন জানাচ্ছে। পাশাপাশি তারা বাছাই করে সি.পি.আই.-র পার্টির লোকেদের বাড়িতে ডাকাতি করছে। গত ২ তারিখে বিশারদগঞ্জে একদল সমাজ বিরোধী তফসিলি সম্প্রদায়ের মানুষের বাড়িতে ৬ জন পার্টি কর্মীর বাড়িতে ডাকাতি করে। এই অবস্থায় আমরা দেখছি সেখানকার মানুষ নিরাপত্তার অভাব বোধ করছে। তাই এই ব্যাপারে ব্যবস্থা নেওয়ার জন্য আমি আবেদন করছি।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার তমলুক ১ নম্বর ব্লকে নীলকণ্ঠ গ্রাম পঞ্চায়েতে চরম দুর্নীতির অভিযোগে প্রায় দেড় লক্ষ টাকার অভিযোগ দায়ের করা হয়। তদন্তে দেখা গিয়েছে তার হিসাবে এত গরমিল যে সেখানে ব্যাঙ্ক অ্যাকাউন্ট অপারেশন বন্ধ করে দেওয়া হয়েছে। এই অভিযোগ করেছিলেন ঐ গ্রাম পঞ্চায়েতের সদস্য কংগ্রেসি সদস্য কৃষ্টপ্রসাদ ঘোড়ুই। দুর্ভাগ্যের বিষয় এটা পঞ্চায়েত মন্ত্রীর মাধ্যমে আগে জানিয়েছিলাম, যেহেতু তিনি অভিযোগ দায়ের করেছিলেন তাই তার বাড়ি ঘর ভাঙা হয়েছে, এবং সমস্ত কংগ্রেসি কর্মীদের উপর অত্যাচার করা হচ্ছে। আমি আপনার মাধ্যমে পঞ্চায়েত মন্ত্রীকে আবেদন করছি প্রকৃত দুর্নীতির ব্যাপারে বিচার বিবেচনা করবেন কি? মানুষ সহ্যের সীমা ছাড়িয়ে যাচ্ছে, আজকে যখন দেড় লক্ষ টাকার গরমিল হয় এটা যদি জানবার দরকার না থাকে তাহলে আজকে এই প্রশাসনের কাছে মানুষের আশ্বাস থাকবে কিনা জানিনা। সেখানকার মানুষ আজকে এই বিরুদ্ধে প্রতিবাদ জানিয়েছে।

**শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রের রায়না এলাকায় এবং খন্ডকোষের মাঝখান দিয়ে একটা রাস্তা গিয়েছে সেটা হচ্ছে বর্ধমান আরামবাগ রাস্তা। সেই রাস্তাটি বর্তমানে অযোগ্য এবং সেখানে অঘটন ঘটছে। এ ছাড়া রাস্তাটি দুর্বল হয়ে গিয়েছে। এই রাস্তা যদি অবিলম্বে মেরামতি না করা যায় তাহলে আগামী বর্ষায় মানুষের যোগাযোগ সম্পূর্ণ বিচ্ছিন্ন

হয়ে পড়বে, তাই আমি এটা মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভায় যখন গত অধিবেশন চলছিল তার ঠিক শেষ দিকে অর্থাৎ ৩০শে আগস্ট কাঁথিতে একটা ধর্মকে কেন্দ্র করে সেখানকার মানুষ বিক্ষোভে ফেটে পড়ে এবং পুলিশ গুলি চালায়। তার ফলে সেখানকার ২ যুবক মারা যায়। এই ব্যাপারে আমরা যখন তদন্তের দাবি করেছিলাম তখন সেটার দাবি নাকচ হয়ে যায়। তখন ভারপ্রাপ্ত মুখ্যমন্ত্রী বিনয় চৌধুরি মহাশয় বলেছিলেন প্রশাসনিক তদন্ত হবে, কিন্তু সেই প্রশাসনিক তদন্তের রিপোর্ট আজও প্রকাশ হল না। তাই আমি মুখ্যমন্ত্রীর কাছে দাবি করছি তদন্তের রিপোর্ট সংগ্রহ করে কাঁথির মানুষকে জানানো হোক, কোন অবস্থায় গুলি চালানো হয়েছিল। এবং সেই রিপোর্ট প্রকাশ করা হোক।

**শ্রী সুশীল কুজুর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার জলপাইগুড়ি জেলার বীরপাড়া চা-বাগান এবং দলপাড়া চা-বাগানে সমাজবিরোধীরা সেখানে অত্যাচার চালাচ্ছে, তারা আগ্নেয়াস্ত্র নিয়ে সেখানে অত্যাচার আরম্ভ করেছে। সেখানে বাড়িতে কেউ থাকতে পারছে না, পালিয়ে বেড়াচ্ছে। এই ব্যাপারে পুলিশের কাছে দরখাস্ত করা হয়েছে, কিন্তু কোনও কিছু করা হচ্ছে না। সেখানকার নিরীহ মানুষরা যাতে শান্তিতে থাকতে পারে তারজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[12-30—12-40 P.M.]

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র সবঙে তীব্র পানীয় জল সঙ্কট চলছে। গ্রামে ইতিমধ্যে আন্ত্রিক রোগ দেখা দিয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনার স্মরণ থাকতে পারে আমি এই ব্যাপারটা নিয়ে বার বার বলেছি। বিগত কয়েকদিন তীব্র পানীয় জলের সঙ্কট সারা মেদিনীপুর শহরে দেখা দিয়েছে। মেদিনীপুর শহরে ৮০ ভাগ পানীয় জলের নলকূপ অকেজো হয়ে গেছে। মানুষ বাধ্য হয়ে খোলা পুকুরের জল নিয়ে এসে ফুটিয়ে খাওয়ার চেষ্টা করছে। স্থানীয় মানুষের স্বাস্থ্য সম্বন্ধে কোনও ধারণা নেই। তাই আমি অনুরোধ করছি, ত্রাণ মন্ত্রী, জনস্বাস্থ্য মন্ত্রী এবং গ্রামোন্নয়ন দপ্তরের মন্ত্রী মহাশয় এই ব্যাপারটাকে গুরুত্ব দেন ও সেখানে একটা চিকিৎসক দল পাঠানো হোক।

**শ্রী ভন্দু মাঝি ঃ** মাননীয় স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি ক্ষুদ্র সেচ বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়া জেলার বড়বাজার পঞ্চায়েত সমিতিতে তিনটি এম.আই.সি. স্কীম আছে। এগুলি হল কৃষ্ণনগর, আমরাবেড়া ও কুঞ্জবন। সেখানে তো না থাকার জন্য চাষীরা বার বার মার খাচ্ছে। তাই উক্ত স্কীমটিতে তেল সরবরাহ করে সেখানে চাষীরা যাতে ফসল তুলতে পারে সেটা দেখার জন্য আমি বিভাগীয় মন্ত্রীর কাছে দাবি করছি।

**শ্রী বীরেন ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরি বিষয়ে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্ধমান জেলার নাদনঘাট-বর্ধমান, নাদনঘাট-নবদ্বীপ, নাদনঘাট-কালনা এই বাস রুটগুলিতে ভীষণ অনিয়মিতভাবে বাস চলাচল করে।

ফলে শিক্ষার্থী, ছাত্র এবং সাধারণ যাত্রীদের চরম অসুবিধার মধ্যে পড়তে হয়। বার বার বর্ধমান আর.টি.ও-কে জানানো সত্ত্বেও কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। এই সম্পর্কে অবিলম্বে ব্যবস্থা গ্রহণের জন্য আমি দপ্তরকে অনুরোধ করছি।

**श्री मनोहर तिरकी** : माननीय स्पीकर सर, मै आपके माध्यम से नेपाली भाषा की समस्या की ओर सरकार का ध्यान आर्कषित करना चाहता हुँ। डोअर्स इलाका में, ग्रामाचंल में नेपाली भाषा में पड़ाई की सुविधा नहीं हैं। नेपाली भाषा में पड़ाई नही चल रही हें। इस खेत्र मे नेपाली भाषा के लिए कोई प्राथमिक स्कुल, हाई स्कुल ओर नेपाली कालेज नहीं है। वहाँ पर साथ ही बेसिक ट्रेनिंग की कोई व्यवस्था नही हैं।

माननीय स्पीकर सर, जी.एन.एल.एफ द्वारा आन्दोलन चल रहा है। अतः यह ओर ही गुरुत्वपुर्ण विषय है। डोअर्स नेपाली साहित्य विकास समिति द्वारा इस संपंध में सरकार को एक ज्ञपन दिया गया था। सर, जी.एन.एल.एफ द्वारा आन्दोलन चलाया जा रहा हे यह विशेष गुरत्वपुर्ण विषय है। इसपर जल्द से जल्द कारवाई हो। यह में आपके माध्यम से सरकार का ध्यान दिलाना चाहता हुँ।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী এবং মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সেচ দপ্তরের ৫ হাজার ২০০ সিজন্যাল এবং মাস্টার রোল কর্মচারি আছেন। তাঁরা ১৯৮৭ সাল থেকে কনটিনিউ ১২ মাস ধরে কাজ করছেন। গভর্নমেন্ট অর্ডারে আছে যে, পর পর তিন বছর কাজ করলে তাহলে পরে তাদেরকে রেগুলার করা হবে। কিন্তু আজ পর্যন্ত মাস্টার রোল, সিজন্যাল, এঁদেরকে—সেচ দপ্তর আজও পর্যন্ত তাঁদের স্থায়ী করেন নি। আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী এবং সেচমন্ত্রীর কাছে দাবি রাখছি যাতে পশ্চিমবাংলার এই যে, ৫ হাজার ২০০ সিজন্যাল এবং মাস্টার রোল কর্মচারি আছেন যাদের মধ্যে কেউ কেউ ২০।২৫ বছর ধরে কাজ করছেন। অবস্থাটা এমন জায়গাতে গেছে, আজকে তাঁদের যদি নিয়মিতকরণের বিষয়টি চিন্তা করা না হয় তাহলে তাঁরা ভাববেন—তাঁরা সুবিচার পাচ্ছে না। এই সুবিচারের আশায় যাতে এই ধরনের কর্মচারি, সীজন্যাল এবং মাস্টার রোল কর্মচারি, অনিয়মিত কর্মচারি যাঁরা আছেন তাঁদের নিয়মিত করণের দাবি জানাচ্ছি আপনার মাধ্যমে।

**শ্রী শৈলেন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার বিধানসভা কেন্দ্র পাঁচলা—একটা গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি দৃষ্টি আকর্ষণ করছি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর। আমার বিধানসভা এলাকা পাঁচলা, চড়া পাঁচলা গ্রাম পঞ্চায়েতের পাঁচলা বসুবাটিতে ১৯৭৫ সালে একটা স্বাস্থ্যকেন্দ্র নির্মাণের জন্য স্থানীয় মানুষ প্রায় ১২ বিঘা জমি স্বাস্থ্য দপ্তরকে দেন এবং সেই মুহূর্তে এলাকার মানুষ জানতেন যে, ২০ শয্যা বিশিষ্ট একটি হাসপাতাল নির্মাণ করা হবে। কিন্তু পরবর্তীকালে এটা অনুমোদিত হয়েছে এই রকম খবর

থাকলেও এই হাসপাতাল নির্মাণের কাজ এখনো শুরু হয়নি। তাই মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে পাঁচলা থানার চড়া পাঁচলা গ্রাম পঞ্চায়েতের পাঁচলা বসুবাটিতে উক্ত স্বাস্থ্যকেন্দ্রটি অবিলম্বে শুরু হয়। এই কারণেই আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সাত্ত্বিককুমার রায়ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গতবারে বৃষ্টি না হওয়াতে বীরভূম জেলাতে কয়েকটা ব্লকে খরা কবলিত হয় এটা আমি বলেছিলাম। খরা ডিক্লেয়ার করবার কথা ছিল কিন্তু খরা ডিক্লেয়ার করেনি। বর্তমানে যা অবস্থা খরার তাতে ওই এলাকায় সমস্ত পুকুর, নদী, নালার জলা সব শুকিয়ে গেছে। পানীয় জলেরও খুব সঙ্কট। গরু, বাছুরের জল খাবার সংস্থান নেই। তাই আপনার মাধ্যমে মন্ত্রীসভাকে বলছি যে, অতি সত্ত্বর যুদ্ধকালীন ভিত্তিতে এর মোকাবিলা করা যায় তার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হোক।

[12-40—12-50 P.M.]

**মিঃ স্পিকারঃ** মিঃ কমলেন্দু সান্যাল আপনি যে মেনশনটা দিয়েছেন সেটা আউট অফ অর্ডার। কারণ এটা স্পিকারের প্রশাসনের ব্যাপার, এটা হাউসে মেনশন করা যায় না, আমার চেম্বারে এসে কথা বলবেন।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তীঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এলাকা পান্ডুয়া থানার একটা জরুরি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। সাম্প্রদায়িক মৌলবাদী শক্তিগুলি এখানে দারুণভাবে মাথাচাড়া দিয়ে উঠেছে। পরপর দু-একটি যে ঘটনা ঘটেছে সেক্ষেত্রে জনসাধারণ এবং পুলিশ প্রশাসন তৎপরতার সঙ্গে তার মোকাবিলা করার জন্য আমরা শান্তি-শৃঙ্খলা রক্ষা করতে পেরেছি। পান্ডুয়া থানায় আড়াই লক্ষ লোকের উপর জনসংখ্যা। একটি থানার মধ্যে অবস্থিত ১৬টি গ্রাম পঞ্চায়েত, চারটি রেল স্টেশন এবং হাইওয়ে। বেশ কিছু অপরাধ প্রবণতা সম্প্রতি এখানে দেখা যাচ্ছে। সেইজন্য সেখানে বৈঁচি এবং দ্বারবাসী প্রভৃতি জায়গায় পুলিশ ক্যাম্প বসাতে হচ্ছে। আমি সেইজন্য নিবেদন করছি, থানার একটা পুলিশ আউট পোস্ট করা হক, নাহলে থানার স্টাফ বাড়ানো হক। তা না হলে অবস্থা খুবই গুরুতর হবে।

**শ্রী রঞ্জিত পাত্রঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, মেদিনীপুর জেলার মোহনপুর থানার ব্লক স্বাস্থ্য কেন্দ্র, বাগদা স্বাস্থ্যকেন্দ্র ও সাউটিয়া সহায়ক স্বাস্থ্যকেন্দ্র দুটির ঘরগুলি বিশেষ করে অন্তর্বিভাগ ও বহির্বিভাগ-এর ঘরগুলি সম্পূর্ণ ভাবে ব্যবহারের অযোগ্য ও মেরামতের অযোগ্য ঘোষিত হয়েছে। বাগদা স্বাস্থ্যকেন্দ্রের অন্তর্বিভাগ দীর্ঘ সময় ধরে বন্ধ আছে। বহির্বিভাগ দ্বিতীয় ডাক্তারের বাসস্থানে কোনওভাবে চলছে। কিন্তু ঘর পুনর্নির্মাণ হচ্ছে না। অন্যান্য ঘরগুলির ফাটলে সাপের বাসা তৈরি হয়েছে। আর ঐ ঘরেই বহির্বিভাগ চলছে ও স্বাস্থ্যকেন্দ্রের কর্মীরা বিপদের মধ্যে বসবাস করছেন। বাগদা স্বাস্থ্যকেন্দ্রে একজন ডাক্তার কাজ করছেন। ঐ স্বাস্থ্যকেন্দ্রের জন্য অপর ডাক্তার এখানে কাজ না করে খড়গপুর স্টেট হাসপাতালে কাজ করছেন অথচ বাগদা স্বাস্থ্যকেন্দ্র ডাক্তারের অভাবে চিকিৎসা বিঘ্নিত হচ্ছে। এলাকায় কোনও প্রাইভেট ডাক্তার নেই ফলে জনসাধারণ অসুবিধায় পড়ছেন। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী তথা

সরকারের কাছে দাবি করছি, অবিলম্বে ঐ দুটি স্বাস্থ্য কেন্দ্রের ঘর পুনঃনির্মাণ করা হোক ও যাতে বাগদা স্বাস্থ্যকেন্দ্রে প্রয়োজন মতো ডাক্তার অবিলম্বে নিয়োগ করা হয় তা তিনি দেখুন।

## ZERO HOUR

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি নার মাধ্যমে স্বরাষ্ট্র তথা পুলিশমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত ৩/৪/৯২ তারিখে পুরুলিয়া জেলার মাধ্যমিক শিক্ষক সংগঠনের ৩৬ জন শিক্ষক, ৪ জন শিক্ষিকা এবং তাদের সঙ্গে পুরুলিয়ার এম.পি. শ্রী বীরসিং মাহাতো ও তার দেহরক্ষী শ্রী শ্যামল দে একটি বাসে করে বহরমপুর-এ রাজ্য সম্মেলন শেষ করে রাত্রি ২-৪৫ মিনিট নাগাদ সিউড়ি দুবরাজপুর পাকা রাস্তা ধরে আসছিলেন। তারা দেখেন যে বক্রেশ্বর সেতুর উপর এক ডাকাতদল একটি ট্রাক লুঠ করতে শুরু করেছে। সেই সময় তাদের সেই বাসটি সেখানে পৌঁছে যাওয়ায় মাধ্যমিক শিক্ষক সংগঠনের সেই বাসটি তারা আক্রমণ করার চেষ্টা করে এবং লুঠপাট করার চেষ্টা করে। তখন আমাদের এম.পি. মহাশয় তার দেহরক্ষীকে গুলি করার নির্দেশ দেন। সেখানে ৪ রাউন্ড গুলি চলে এবং দুজন মারা যায়। ৩টার সময় স্থানীয় দুবরাজপুর থানায় খবর দেওয়া হয় এবং পরে পুরুলিয়াতে এসে পুরুলিয়ার এস.পি.কে ঘটনাটি জানানো হয়। সেখানে সঠিক ঘটনাটি কি তা তদন্ত করে দেখা দরকার। স্যার, সেখানে মাইল খানেক দুরে দেখা যায় একটি পুলিশ জীপ একটি ট্রাকের কাছ থেকে পয়সা নিচ্ছে। আমার দাবি, অবিলম্বে উচ্চ পদস্থ অফিসারদের দিয়ে ঘটনাটির তদন্ত করানো হোক ও ডাকাতদের ধরার ব্যবস্থা করা হোক।

**শ্রী তপন হোড় ঃ** আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা গুরুত্বপূর্ণ বিষয়ে বলতে চাই সেটা হচ্ছে বীরভূমবাসী আমরা একটা অদ্ভুত পরিস্থিতির মধ্যে পড়েছি—রেল যোগাযোগের ব্যাপারে। সেটা হচ্ছে, দিনের পর দিন রেল ভাড়া বাড়ছে, কিন্তু রেল চলাচলে একটা অরাজক অবস্থা চলছে। রেল চলাচলে ব্যাপারে রেল কর্তৃপক্ষ দৃষ্টি দিচ্ছেন না। বীরভূমের একমাত্র ট্রেন—বিশ্বভারতী ছাড়া আসা-যাওয়ার ব্যাপারে তেমন সুবিধা নেই। আমাদের বীরভূমবাসীর দাবি, শান্তিনিকেতন এক্সপ্রেসকে দিনে দুবার করা হোক—টু আপ এবং টু ডাউন এবং তারাপীঠ প্যাসেঞ্জার—ওয়ান আপ, ওয়ান ডাউন এবং বর্ধমান—রামপুরহাট এর জায়গায় হাওড়া—রামপুরহাট করা হোক। বীরভূমবাসীর এই দাবি আমি আপনার মাধ্যমে জানাচ্ছি।

**শ্রী সুশীল বিশ্বাস ঃ** স্যার, আমি একটা বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আমি ইতিপূর্বে গত বাজেট অধিবেশনও বলেছিলাম। নদীয়া জেলার কৃষ্ণনগর এক নম্বর ব্লকে ভীমপুর এস, কে, ইউ, এস লিমিটেড কো-অপরেটিভের নির্বাচনে অবৈধভাবে হয়েছে। যিনি নির্বাচনে দাঁড়ান নি, তাঁর নাম ব্যালট পেপারে আছে, যিনি নির্বাচনে দাঁড়িয়েছেন তাঁর নাম ব্যালট পেপারে নেই। যিনি দাঁড়িয়েছেন অথচ নাম নেই এবং যিনি দাঁড়ান নি অথচ নাম আছে উভয়েই কমপ্লেন করেছেন, A.R.C.S.-এর কাছে, কিন্তু কোনও ব্যবস্থা নেওয়া হয় নি। তাঁরা কমপ্লেন করেছেন লক্ষাধিক টাকা সমবায় সমিতির তছরুপ করা হচ্ছে। সেইজন্য এই অবৈধ নির্বাচন বাতিল করে নমিনেটেড বোর্ড করে পুনরায় নির্বাচন করা হোক। এই

বিষয়ে সমবায় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী ইউনিস সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুর্শিদাবাদের ফারাক্কা থেকে জলঙ্গী পর্যন্ত ভাঙ্গনের কথা আমরা সবাই জানি। কেন্দ্রীয় সরকার না করলে কিছু হবে না। আমার নির্বাচণ এলাকায় জলঙ্গীবাজার, বামনাবাদ, রাজাপুর—এই এলাকাগুলো ভাঙ্গনে শেষ হয়েছে এবং সেখানে লোকেরা রাস্তায় বাস করছে। পাঁচ কোটি টাকা মুর্শিদাবাদে স্যাংশন হয়েছে। আমাদের মন্ত্রী দেবব্রতবাবুকে অনুরোধ করব মুর্শিদাবাদে যেতে এবং জেলায় গিয়ে কোথায় প্রাওরিটি দেওয়া দরকার সেটা ঠিক করতে। পাড় না দিলে শেষ হতে পারে। সেখানে পাড় না দিলে ভাঙ্গনে মানুষ শেষ হয়ে যাবে।

[12-50—1-00 P.M.]

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি অত্যন্ত গুরুতর বিষয়ে আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি। বহু রক্তের বিনিময়ে পশ্চিমবাংলার গণতান্ত্রিক মানুষ দার্জিলিং-এর পাহাড়ি এলাকায় শান্তি ফিরিয়ে এনেছে। কিন্তু সম্প্রতি দেখা যাচ্ছে—একটার পর একটা অশুভ ইঙ্গিত যে ভাবে দেখছি—আজকে আমরা দেখতে পাচ্ছি গণতান্ত্রিক ভাবে যারা নির্বাচিত হয়ে আমাদের বিধানসভার সদস্য হয়ে দার্জিলিং এলাকা থেকে এসেছেন, তাদের উপর চাপ সৃষ্টি করা হচ্ছে ঘিসিং এর তরফ থেকে, এবং তাদের বলা হচ্ছে পদত্যাগ করতে হবে, যাতে তারা এই বিধানসভায় না আসতে পারে। যারা ঐ এলাকার জনগণের দ্বারা নির্বাচিত হয়ে প্রতিনিধিত্ব করছেন, তাদের কাজ করতে দেওয়া হচ্ছে না। এইরকম একটা অশুভ শক্তি পার্বত্য এলাকায় কাজ করছে। পার্বত্য এলাকার উন্নয়নের জন্য যে টাকা তাদের দেওয়া হচ্ছে, সেই টাকা আইন অনুযায়ী তারা খরচ করছে না। আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি, তিনি এই সম্পর্কে হাউসের কাছে একটা বিবৃতি দিন।

**শ্রী নটোবর বাগদী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুতর বিষয়ে মাননীয় বিদ্যুতমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কিছু দিনের মধ্যে পশ্চিমবাংলায় বিদ্যুতের অবস্থা আরও খারাপ হওয়ার সম্ভাবনা রয়েছে, যেখানে ব্যান্ডেল ইউনিট থেকে বিদ্যুত উৎপাদন হচ্ছে না, সেই সময় কাগজে দেখলাম মন্ত্রী মহাশয় বলেছেন, তিনি সানতালডি'র তিনটি ইউনিট চালু করবেন। কিন্তু আপনাদের অবগতির জন্য জানাচ্ছি, দুবরাজপুর থেকে সানতালডি পর্যন্ত যে রাস্তা সেই রাস্তার অবস্থা অত্যন্ত খারাপ। সানতালডিতে কয়লা পৌঁছে দেবার ব্যাপারে লরি চলাচল করতে পারছে না, ড্রাইভাররা বলছে যে তারা ঐ রাস্তা দিয়ে ট্রাক চালাতে পারবে না। গত পরশুদিন একজিকিউটিভ ইঞ্জিনিয়ারের সঙ্গে আমি দেখা করেছিলাম এবং এই সম্পর্কে কথা বার্তা বলেছি। ওখানে এস.বি.এস.টি.সি.'র একটা বাস চলত, সেটাও বন্ধ করে দেওয়া হয়েছে। আগামী তিন দিনের মধ্যে রাস্তাটি বন্ধ হয়ে যাচ্ছে। সুতরাং কয়লা না পৌঁছতে পারলে সানতালডি থেকে বিদ্যুত উৎপাদন করা সম্ভব হবে না। সুতরাং এই সম্পর্কে জরুরি ভিত্তিতে বিশেষভাবে ব্যবস্থা নেওয়া প্রয়োজন।

**শ্রী মাণিক ভৌমিক ঃ** (অনুপস্থিত)

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** থ্যাংক ইউ মিঃ স্পিকার স্যার, আপনি জানেন এখানে মন্ত্রীরা

নেই, বিষয়টা অত্যন্ত জরুরি, মানসবাবু শুধু সবং-এর কথা বলেছেন, কিন্তু এটা শুধু সবং-এর ব্যাপার নয়, সারা পশ্চিমবাংলার ব্যাপার। সাগরের এম.এল.এ'ও এই সম্পর্কে বলবার চেষ্টা করেছেন। কিন্তু সারা পশ্চিমবাংলা আজকে এই পানীয় জলের চরম সঙ্কটের মধ্যে পড়েছে। সারা পশ্চিমবাংলায় একটা বিরাট বিপদ সৃষ্টি হয়েছে, পানীয় জলের কোথাও স্বাভাবিক অবস্থা নেই, জলের স্তর খুব নিচে নেমে গেছে। একটানা খরা চলছে, স্বাভাবিক বৃষ্টিপাত নেই দীর্ঘদিন, কোথাও প্রচন্ড খরা চলছে, তাপ মাত্রা এত বেশি হচ্ছে, এটা গোটা পশ্চিমবাংলার শহর এবং গ্রামাঞ্চলের সঙ্কট। এখানে পার্লামেন্টারি মিনিস্টার আছেন, তাঁকে বলুন মাননীয় এই দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়কে এখানে আসার জন্য, তিনি ইমিডিয়েটলি বসুন, মুখ্যমন্ত্রীর আজকে এখানে বাজেট আছে, তাঁকে বলুন ইমিডিয়েটলি এই সম্পর্কে মন্ত্রিসভার বৈঠক করুন এই পানীয় জলের অভাব দূর করার জন্য এবং এর জন্য একটা ক্রাশ প্রোগ্রাম করুন, কী পরিকল্পনা করা যায় এই সম্পর্কে আলোচনা করুন। এখানে এখন প্রচন্ড খরা চলছে এক টানা ভাবে। স্বাভাবিক বৃষ্টিপাত বহুদিন হয়নি। তাপমাত্রা খুব বেশি। স্বাভাবিকের চেয়ে প্রতিদিন দু চার ডিগ্রি করে বেশি হয়ে যাচ্ছে। এই অবস্থায় সরকার নীরব দর্শক হয়ে রয়েছেন, কোনও চেষ্টা আমরা দেখছি না। ইমিডিয়েটলি একটা ক্রাশ প্রোগ্রাম করুন এবং ইমিডিয়েটলি ইমপ্লিমেনটেশনের ব্যবস্থা করুন। জলকষ্ট দূর হোক, এই সম্পর্কে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পিকার ঃ** প্রবোধবাবু, (শ্রী প্রবোধচন্দ্র সিংহ) আজকে অনেক মাননীয় সদস্য পানীয় জলের প্রশ্নটি এখানে তুলেছেন। সুতরাং এ বিষয়ে যদি শ্রী গৌতম দেব বা সংশ্লিষ্ট অন্য কোনও মন্ত্রী একটা বিবৃতি দেন তাহলে ভাল হয়। কালকে সম্ভব হবে না। পরশু কিম্বা ১০ তারিখ দিতে হবে, কারণ ১০ তারিখের পর ১৮ই মে পর্যন্ত বিরতি থাকবে। খরা পরিস্থিতি নিয়ে ১০ তারিখে যাতে একটা স্টেটমেন্ট দেওয়া যায়, সেটা একটু দেখুন। পানীয় জল নিয়ে সরকার কি চিন্তা ভাবনা করছে, জানান।

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I will request the Hon'ble Minister to make a statement on the 10th April.

(At this stage the House was adjourned till 1-45 P.M.)

(After recess)

[1-45—1-55 P.M.]

## POINT OF ORDER

**শ্রী সিদ্ধার্থশঙ্কর রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার একটি গুরুত্বপূর্ণ পয়েন্ট অফ অর্ডার আছে। আমার সন্দেহ নেই, আমি যা বলছি মুখ্যমন্ত্রী আমার সঙ্গে একমত হবেন। মুখ্যমন্ত্রীর বক্তৃতাটা কোনও একজন আমলা লিখেছে, অপরিপক্ক, রাজনীতি জানে না, কি হচ্ছে তাও জানে না। একটা শব্দ—পাঞ্জাবে আমি ৪ বছর ছিলাম, কেউই আমরা ব্যবহার করিনি। সি.পি.এম থেকে হরকিষণ সিং সুরজিৎ—ফোন করে দেখুন—সি.পি.আই-য়ের অবতার

মালহোত্রা, কংগ্রেস থেকে বিয়ন্ত সিং, আকালির (বাদল) (তোহরা) সকলেই আমাকে জানিয়েছে, এটা অত্যন্ত খারাপ কথা হচ্ছে, শিখ টেরোরিস্ট বলা হবে কেন? শিখ টেরোরিস্ট বলা হবে কেন? শিখ টেরোরিস্ট বলা উচিত নয়। জ্যোতিবাবুর ইমেজ আছে পঞ্জাবে, তার বক্তৃতাগুলি দেখতাম, শিখ টেরোরিস্ট কথাটা ব্যবহার করত না। এই স্পিচে, মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর বক্তৃতায় প্যারাগ্রাফ ১১তে শিখ টেরোরিস্ট কথাটা ব্যবহার হয়েছে। শিখ টেরোরিস্ট Sikh terrorists have in general not been active in the State. However, in January, 1991, police had to engage in a prolonged series of encounters with three marauding Sikh terrorists in Purulia. Three Sikh terrorists who had extorted money from sikh businessman etc. শিখ টেরোরিস্টস অত্যন্ত অবজেকশনাবেল কথা। দূরদর্শনে যখন শিখ টেরোরিস্টস বলা হত, আমি গিয়ে প্রতিবাদ করেছিলাম কেন্দ্রে। রাজীব গান্ধী তখন এটা মেনে নিয়ে দূরদর্শনকে বলব, শিখ টেরোরিস্ট কথাটা আর বলবে না। শিখ টেরোরিস্টস কথাটা বন্ধ হয়ে গেছে। ভারতবর্ষে বন্ধ হয়ে গেছে ৩।৪ বছর। আর এই শিখ টেরোরিস্ট কথাটা এই ব্যুরোক্রাট মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর বক্তৃতায় লিখেছে, অম্লানবদনে লিখে গেল, না জেনে ব্যাপারটা লিখে দিল শিখ টেরোরিস্টস, শিখ টেরোরিস্টস, শিখ টেরোরিস্টস। এটা অত্যন্ত অন্যায়। মাননীয় মুখ্যমন্ত্রী বলুন এই শিখ টেরোরিস্টস কথাটা বাদ দিতে। এটা সারা ভারতবর্ষে যাবে, খুবই খারাপ জিনিস হবে। আমি তো ৪ বছর ছিলাম পাঞ্জাবে, জ্যোতিবাবুর ইমেজ আছে পঞ্জাবে। কেন আছে? বাঙালি নেতা হিসাবে, সেকুলার বলে আর পঞ্জাবে বাঙালিদের অন্যরকম চেহারা। রবীন্দ্রনাথ জালিয়ানওয়ালাবাগের হত্যাকান্ডের পর নাইট হুড উপাধি ছেড়ে দিয়েছিলেন। একটা চমৎকার চিঠি লিখেছিলেন। দেশবন্ধু চিত্তরঞ্জন, তখনও তিনি দেশবন্ধু হননি, প্র্যাকটিস করতেন, জালিয়ানওয়ালাবাগে যেই ঘটনা ঘটল সঙ্গে সঙ্গে ছেড়ে দিয়ে ৪ মাস ধরে অমৃতসরে ছিলেন। কংগ্রেসের নন-অফিসিয়াল এনকোয়ারি কমিশন হয়, তিনি তার চেয়ারম্যান ছিলেন। সেই অমৃতসরে আমি যখন যেতাম তখন অনেক শিখ আমাকে সেই বাড়িটা দেখিয়েছে যেখানে দেশবন্ধু ৪ মাস ধরে ছিলেন, খুবই শ্রদ্ধা সহকারে। আমি প্যারোকিয়াল হচ্ছি না, বাংলাদেশের মানুষের উপর তাদের একটা বিশ্বাস আছে। সুতরাং বাংলার মুখ্যমন্ত্রী বলবেন শিখ টেরোরিস্ট! আমি তাই মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব, ঐ শিখ টেরোরিস্টস কথাটা বাদ দিন প্যারাগ্রাফ ১১ থেকে এবং যেখানে যেখানে ব্যবহার করা হয়েছে। তারপর আমার বক্তৃতা আমি পরে রাখব। এটাই আমার অনুরোধ। তা যদি না হয় তাহলে আমার অবজেকশনটা আমার পার্টির অবজেকশনটা পুরোবাবে জেনে রাখুন, উই object to the use of the word Sikh terrorists. এটা আমাকে সি.পি.এম থেকে বলেছে, সি.পি.আই থেকে বলেছে, কংগ্রেস থেকে বলেছে, অকালি থেকেও বলেছে। এমন কি বি.জে.পি. থেকেও বলেছে যে শিখ টেরোরিস্টস কথাটা ব্যবহার করা উচিত নয়। এটাই আমার অনুরোধ।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, আগে এটার ফয়শালা করুন, মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর বক্তব্য রাখুন।

**মিঃ স্পিকার ঃ** দ্যাট ইজ নট এ পয়েন্ট অফ অর্ডার। ইট ইজ পেজেন্ট অফ ওপিনিয়ন অন এ সার্টেন স্টেটমেন্ট অফ ফ্যাক্ট। আপনি আপনার বক্তব্য রাখুন।

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No-21

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা আমাদের গুরুতর আপত্তি রেখে আমার বক্তব্য শুরু করছি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি জানেন ৩টি জিনিসের পরিবর্তন হয় না। আমরা জানতাম পৃথিবীতে দুটি জিনিসের পরিবর্তন হয় না, শয়তান এবং ভগবানের যেমন কোনও পরিবর্তন হয় না, তেমনি কমিউনিস্টদের কোনও পরিবর্তন হয় না আমরা এখানে দেখছি মাননীয় মুখ্যমন্ত্রী, যতদিন পুলিশ মন্ত্রী আছেন সেই পুলিশ মন্ত্রীর বক্তব্যে কোনও পরিবর্তন নেই। আমরা দেখতে পাচ্ছি এই ১৫ বছরে একাধিক বার একই বক্তব্য দেখছি এবং আজকে ভারতবর্ষে এবং পশ্চিমবঙ্গে never before the country needs the service of police, the vigilance of police, responsibility of police as it is today. প্রসঙ্গক্রমে মাননীয় মুখ্যমন্ত্রী আজকে এখানে বলেছেন যে, দেশের যে সমস্যা দেখা দিয়েছে, যে বিচ্ছিন্নতাবাদ, সাম্প্রদায়িকতা এবং হিংসা, সমাজবিরোধীদের দাপট, মহিলাদের উপর অত্যাচার এবং দুষ্কৃতকারীদের দাপট আজকে যে অবস্থায় পৌঁছেছে আজকে সি.পি.এম. বিশ্বব্যাপী যখন লিকুইডিশনে গেছে কমিউনিস্ট মেলটেড অ্যাওয়ে তখন দেখছি আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীর পরিবর্তন নেই। কারণ বলেছি ভগবান, শয়তান এবং কমিউনিস্টদের কোনও পরিবর্তন হয় না। তেমনি বাংলার মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রীর কোনও পরিবর্তন হয় নি, এঁর অ্যাটিচিউট আমরা এখানে দেখতে পাচ্ছি। আপনি এখানে কি করেছেন? এতগুলি দেশের সমস্যার কথা আজকে শুনিয়েছেন, সেই সমস্যাগুলির মোকাবিলার কি দায়িত্ব পালন করেছেন? পুলিশ বিভাগে যখন ১৯৭৬-৭৭ সালে মাননীয় সিদ্ধার্থ রায়ের সরকার চলে গিয়েছিল, আপনি এসেছিলেন তখন পুলিশের বরাদ্দ ২৯ কোটি টাকা ছিল। আজকে—গত বার আপনি ৩৩২ কোটি টাকা করেছিলেন এবং সাপলিমেন্টারি বাজেটে ২.৫ কোটি টাকা করেছিলেন, আজকে ৩৪৮ কোটি টাকার বাজেট কি জন্য এনেছেন? আপনার দলের সকলের, দুবৃত্তদের প্রশ্রয় দেখার জন্য, সমাজবিরোধীদের উস্কানি দেবার জন্য ঐ যে চিৎকার করছে আপনাদের দলের কর্মীদের উস্কানি দেবার জন্য এসেছেন? আজকে শোভনদেব চট্টোপাধ্যায় মহাশয় ৮ বছরের মেয়ের উপর সি.পি.এমের ধর্ষণের কথা বলেছেন। আজকে সমাজে দুর্বৃত্তদের দাপট, যদি সি.পি.এম.দের লক্ষ্য করা যায় মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি কি দেখতে পাচ্ছেন? সেজন্য পুলিশের বরাদ্দ মঞ্জুরি করতে হবে? বলুন কেন পুলিশকে অনুমতি দিয়েছেন, ৩৪ প্যারাগ্রাফ আর দেয়ার, অবজেকশনেবল প্যারাগ্রাফ আপনি সাধারণ মানুষকে ধরে এনেছেন। আমাদের আইনের সিদ্ধান্ত আনলেন unless he is proved guilty, he is innocent আপনার পুলিশকে সাধারন মানুষকে ধরে আনতে বলেছেন, ধরে নিয়ে এসে পুলিশ লক আপে আপনাদের সরকারি হিসাব মতো ৮১ জন আর আমাদের বেসরকারি হিসাব হচ্ছে মোর দ্যান 150 men have been killed in the police custody. গত পরশু দিন কাগজে বেরিয়েছে ২২ জনকে হত্যা করেছে। আবদুল করিম চৌধুরি মহাশয় বললেন যে এখুনি হত্যা করেছে।

[1-55—2-05 P.M.]

আপনার কাছে চিঠি লিখেছি। আপনি...(**নয়েজ অ্যান্ড ইনটারাপশন**) ওরা খুনী, ডাকাত।

ওরা ডাকাতি করতে যায়। ওগুলো ডাকাত। ওখানে আপনার পুলিশ মানুষ হত্যা করেছে। ২১শে নভেম্বর আপনার পুলিশ ধরে নিয়ে গেল হরিরামপুরের হাপিজুর রহমানকে। থানায় তাকে মেরে মরনাপন্ন অবস্থা করে তার একটি চোখ উপড়ে ফেলেছে। এই ব্যাপারে চিঠি লিখেছিলাম। আপনি ব্যস্ত মানুষ, আপনার প্রাইভেট সেক্রেটারি লিখে জানিয়েছিলেন—ইট ইজ রিসিভিং ইওর অ্যাটেনশন। তার চোখটা পর্যন্ত উপড়ে নিয়েছে। এই যে তার ফটো (মিঃ স্পিকারকে দেখিয়ে)। এই ফটো দিয়ে চিঠি লিখি ডিরেকটরকেও। আপনার সেক্রেটারি বলেছিলেন—রিসিভিং অ্যাটেনশন। এইরকম ৮১টি কেস হয়েছে। কে আজকে এই অধিকার দিয়েছে পুলিশকে? তারা কি ভগবান হয়ে গেছে যে, মানুষ মারবেন? **(নয়েজ অ্যান্ড ইনটারাপশন)** আজকে এই অবস্থা হয়েছে। মানুষ হত্যা করবার এই অধিকার পুলিশ কোথায় পেয়েছে? এই পুলিশ আপনাদের সাহায্য করেছে ইলেকশন রিগিং করতে। কংগ্রেসকে তারা ধ্বংস করেছে, সেজন্য পুলিশকে এই অধিকার দিয়েছেন। অন্যায়ভাবে বিরোধী প্রতিপক্ষকে দমন করবার জন্য এই অধিকার (নয়েজ অ্যান্ড ইনটারাপশন) বারবার বলেছি, আজকে কি অবস্থা হয়েছে? আপনি পুলিশকে ব্যবহার করছেন প্রতিপক্ষকে দমন করবার জন্য। কে এই অধিকার দিয়েছে তাদের? আজকে বাংলার পুলিশের সঙ্গে শয়তানের প্রভেদ কোথায়? সেই পুলিশকে একটার পর একটা ক্ষমতা দিচ্ছেন! মহারাষ্ট্রে দাঙ্গা হচ্ছে, উত্তরপ্রদেশে দাঙ্গা হচ্ছে, কিন্তু বাংলা পরিষ্কার ছিল। সাম্প্রদায়িক দাঙ্গা এখানে হয়নি। আপনার আমলে আজকে এখানে সাম্প্রদায়িক উস্কানি পরোক্ষভাবে দিয়েছেন, বি.জে.পি-কে উস্কানি দিয়েছেন। আপনি এখানে ইট পূজা করতে দিয়ে সেই ইটকে গার্ড দিয়ে নিয়ে গেছেন। কিন্তু উই ওয়ান্ট কমিটেড কাউন্সিল, বাট নট কমিটেড জাজেস। আজকে একথা স্বীকার করবেন।

আপনি সংবাদপত্রে দিয়েছেন যে, অন্যত্র এত এত খুন হয়েছে, কিন্তু এখানে মাত্র ১,৭০০ জন হত হয়েছে। কিন্তু আপনার ১৫ বছরের রাজত্বে ২৮,০০০ মানুষকে খুন করেছেন। আমার জেলাতেই ১,১০০ জন মানুষকে খুন করেছেন। গতবার বিরোধী দলনেতা এই সভায় প্রমাণ করেছিলেন যে, আপনারা তার বিরুদ্ধে যে অভিযোগ করেছিলেন তা অসার। কোনও সি.পি.এম. খুন হয়নি ১৯৭২ থেকে ১৯৭৭ সালে সেটা তিনি প্রমাণ করেছেন। আজকে আপনি প্রতিপক্ষকে জব্দ করবার জন্য পুলিশকে ব্যবহার করছেন, মানুষ বিচার পাচ্ছেন না। খবরের কাগজগুলি তাদের স্বাধীনতা হারিয়ে ফেলেছে। সংবাদ মাধ্যমগুলিকে আজকে জব্দ করবার জন্য প্রস্তুতি নিচ্ছেন। আপনি দলের স্বার্থে বিচার বিভাগকে আপনার নিয়ন্ত্রণে আনবার চেষ্টা করছেন। এটা ডেমোক্রাসির পক্ষে অত্যন্ত মারাত্মক। উই ওয়ান্ট কমিটেড কাউন্সিল, বাট নট কমিটেড জাজেস। আপনি আপনার পার্টিকে দিয়ে বিভিন্নভাবে এই পরিবেশ সৃষ্টি করবার চেষ্টা করছেন। আজকে অন্যায় করবার জন্য পুলিশের কি শাস্তি হয় মানুষ তা জানতে চায়। তিনজন পুলিশের চাকরি গেছে বলেছেন। কি ব্যবস্থা করেছেন? আজকে জিজ্ঞাসা করি পুলিশের জন্য এই যে হিউজ পারচেজ করা হয়, চার আনা করে চাল দিতে হয়, আট আনা করে চিনি দিতে হয়, এইভাবে তেল এবং অন্যান্য জিনিস পুলিশের জন্য পারচেজ করা হয়, এগুলি কার মাধ্যমে করা হয়, এর জন্য কি টেন্ডার ডাকা হয়? আজকে বাইরে থেকে যে সমস্ত জিনিস কিনতে হয় তার জন্য কোনও টেন্ডার ডাকা হয় কি না, আপনার কোনও টেন্ডার ডেকেছেন কিনা? আজকে পুলিশের জন্য কম্বল আসছে,

পুলিশের জন্য কাপড় কেনা হচ্ছে, পোষাক-পরিচ্ছেদ কেনা হচ্ছে, অন্যান্য সাজ-সরঞ্জাম কেনা হচ্ছে, অথচ কোনও টেন্ডার ডাকা হয়না। এই সব দুর্নীতির কথা আমরা কোথায় বলব? আজকে পুলিশ কাস্টোডিতে যে সমস্ত মানুষকে আপনারা হত্যা করেছেন তারজন্য ক্ষতিপূরণ দিয়েছেন কিনা? আজকে তাদের জন্য একফোঁটা চোখের জল ফেলছেন না। আপনারা ক্ষমতায় আছেন বলে মানুষকে হত্যা করবেন, এসব চলতে পারেনা। আপনাদের এই অধিকার কে দিয়েছে? (... গোলমাল ...) আপনার কিছু চামচা আছে, কিছু পা চাটার দল আছে। আমি জানি তারা আপনার জন্য এগিয়ে আসবে। আজকে আপনি পুলিশরাজ তৈরি করেছেন আপনার গদী রক্ষার জন্য, আপনার চামচাদের রক্ষার জন্য, সম্পদ রক্ষার জন্য। আজকে বিরোধী রাজনৈতিক দলকে খতম করবেন, বিচার ব্যবস্থাকে খতম করবেন, সংবাদপত্রের স্বাধীনতাকে খতম করবেন, মানুষের নাগরিক অধিকারকে খতম করবেন, সংবিধান বিরোধী কাজ এর চেয়ে বেশি আর কিছু হতে পারেনা। আজকে পশ্চিমবঙ্গকে যে অবস্থায় নিয়ে এসেছেন তাতে এখানে কোনও আইন-শৃঙ্খলা বলে কিছু নেই, রুলস অব ল বলে এখানে কিছু নেই। আজকে সভ্যতা ভদ্রতা সব কিছু আপনারা বিসর্জন দিয়ে চলেছেন। আজকে কয়টা প্রসিকিউশন হয়েছে? কয়টার বিরুদ্ধে ব্যবস্থা নিয়েছেন? কয়জনকে জেলে পাঠিয়েছেন? ...(**গোলমাল**)... আজকে এখানে এরা চিৎকার করছে। এই পা চাটার দল যারা এখানে চিৎকার করছে তাদের জায়গা হচ্ছে দমদম জেলে, তাদের জায়গা হওয়া উচিত মুর্শিদাবাদের বহরমপুর জেলে। আজকে নাইনথ ফিনান্স কমিশন টাকা দিয়েছে পুলিশের মডার্নাইজেশনের জন্য। আজকে ইলেকট্রনিক টেকনোলজির যুগে, বিজ্ঞানের যুগে পুলিশের ইমপ্রুভমেন্টের জন্য যে টাকা দিয়েছে, মাইক্রো-ইলেকট্রিক ইমপ্রুভমেন্টের জন্য যে টাকা দিয়েছে, সেই টাকা ১০ বছরে আপনারা খরচ করতে পারেন নি। আজকে সে সব কথা কোথাও লেখা নেই। আপনি প্লানিংয়ের জন্য খরচ করছেন লেস দ্যান এ ক্রোড়। ২১নং খাতে যে সব প্ল্যান রয়েছে সেগুলি সবই প্রায় নন-প্ল্যান্ড এক্সপেনডিচার। পুলিশের উন্নয়নমূলক ট্রেনিংয়ের জন্য আপনি কি ব্যবস্থা নিয়েছেন সে সম্পর্কে কিছু দেখছি না। পরিশেষে একথা জানাই যে একসঙ্গে অনেকগুলি দল থাকলেও সমাজের সভ্যতাকে, সমাজের অগ্রগতিকে ধ্বংস করা যায়না। আজকে আপনাকে যে ভাবেই হোক ডিগনিটি অব ম্যান অ্যান্ড হিউম্যানিটিকে রক্ষা করতে হবে। আপনাদের আমলে এই টুইন পসিবিলিটিকে রক্ষা করার কোনও সম্ভাবনা দেখছি না। পরিশেষে একথা বলব যে ক্রাইম এগেনস্ট ওম্যান—এই সম্পর্কে যে তথ্য দিয়েছেন সেটা ডিসপ্রপর্শনেট। গভর্নমেন্ট অব ইন্ডিয়া নামক পুস্তিকাতে ওরা যা দেখিয়েছে সেই তুলনায় আপনি এখানে কম দেখিয়েছেন। কিন্তু এখানে মলেসটেশন, রেপ, এবং অন্যান্য জিনিস হামেশাই ঘটে চলেছে। এর কারণ কি? এর কারণ হচ্ছে, ইউ আর অ্যাকাস্টমড টু দিস। ইউ আর ডুইং ইট। ইউ আর এনকারেজিং দিস। ইউ আর শেলটারিং দি ক্রিমিন্যালস বিহাইন্ড ইট। আজকে ভারতবর্ষের ইতিহাসে এই জিনিস কখনও হয়নি। আজকে সেজন্য আপনাকে বলব যে মেয়েদের নিরাপত্তা আজকে আপনাকে নিশ্চিত করতে হবে।

[2-05—2-15 P.M.]

মানিকচকে যে ঘটনা ঘটে গেল আজকে সেই কথা আপনাকে বলতে হবে। আজকে সমস্ত জবাব আপনাকে দিতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বাস করি পশ্চিমবাংলায়,

বাস করি বর্ডারে। আপনি সেই দিন বলেছিলেন মিষ্টি কথায়, ভাল কথা যে প্রতিবেশীর সঙ্গে ভাল সম্পর্ক রাখতে চান। আজকে এসে যে ব্যাপারে বিবৃতি দেবার কথা দিলেন না, দিলেন ঝাড়খন্ড সম্পর্কে। আপনি দার্জিলিং সম্পর্কে বললেন না। আমরা মনে করি দার্জিলিং-এ কোনও প্রবলেম ছিল না। আপনারা পার্টিকে এনগেজ করে, পুলিশকে এনগেজ করে ল এনফোর্সিং এজেন্ট হিসাবে কাজ করাতেন তাহলে দার্জিলিং-এর অবস্থা এই রূপ হতে পারত না। আজকে নিশ্চয়ই বিচ্ছিন্নতাবাদ মাথা চাড়া দিয়ে উঠেছে। একটার পর একটা সমস্যা উঠেছে বাংলাকে ভাগ করার জন্য। আপনি এই সম্পর্কে সুস্পষ্ট ধারণা দেবেন। আমাদের আশঙ্কা আপনারা পার্টি ক্যাডার দিয়ে মোকাবেলা করতে চান। তা না করে আইনের মাধ্যমে সবাইকে ইনভলভড করে, পিপলকে ইনভলভড করে ল এনফোর্সিং এজেন্সিকে কাজে লাগিয়ে আজকে বাংলাকে রক্ষা করতে হবে। এই কথা বলে যে বাজেট পেশ করেছেন তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দের দাবি পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি। প্রথমেই বিরোধী দলের নেতা যে প্রশ্নটা তুলেছেন আই ফাইন্ড নো হার্ম টু ইট। দিস ইজ টু মাই অপিনিয়ন। যখন শিখ রেজিমেন্ট থাকে তখন শিখ, যখন টেররিস্টে থাকে তখন শিখ টেররিস্ট। ফলে স্যার, this is absolutely to my opinion. এখানে আমি ডাঃ জয়নাল আবেদিন সাহেবের এই গন্ডোগোলের মধ্যেও কয়েকটি কথা বোঝবার চেষ্টা করেছি। কয়েকটি বিষয় আমি শুনলাম। প্রথমেই আমার বক্তব্য হচ্ছে, এই বাজেট বরাদ্দ সমর্থন করতে গিয়ে যেটা আমাদের মনে হয়েছে তা হল উনি যে সব চার্জ আমাদের সামনে করলেন এটা নতুন কিছু নয়। কংগ্রেস বেঞ্চ থেকে আমাদের বিরুদ্ধে এই ধরনের অভিযোগ—কতকগুলি একেবারে কমন—আমাদের সামনে হাজির করেন বার বার। আমি একটু জয়নাল আবেদিন সাহেবকে কিছু কথা জিজ্ঞাসা করব। এই যে আইন-শৃঙ্খলা নেই, অপরাধ বেড়েছে, প্রশাসন ভেঙ্গে পড়েছে, নারী নির্যাতন বেড়েছে এই সব তো আপেক্ষিক কথা। আপেক্ষিক এই অর্থে বলতে চাই তুলনা কার সঙ্গে করবেন? একটা তুলনা তো করতে হবে। সেটা আপনারা করতে পারেন নি, আমি নিজের থেকে একটু মিলিয়ে দেখে তুলনা করার চেষ্টা করি। আমি মনে করি সারা ভারতবর্ষে কাশ্মীর থেকে কন্যাকুমারী পর্যন্ত বিচ্ছিন্নতাবাদী এবং সন্ত্রাসবাদী শক্তি উদ্বেগের কারণ হয়ে আমি একটা কথা বলি অন্ধ্রপ্রদেশ আমাদের ভারতবর্ষের বর্তমান প্রধানমন্ত্রীর নির্বাচন কেন্দ্র, কংগ্রেসিদের সামান্য লজ্জা হওয়া উচিত, সেখানে যা ঘটেছে সেজন্য। সেখানে অম্বা দাস নামে একজন হরিজন কনস্টেবল বৃষ্টির সময়ে একটা মন্দিরে আশ্রয় নিয়েছিল। তাকে পিটিয়ে পিটিয়ে খুন করা হল, কেন না সে হরিজন কনস্টেবল। এই হল আমাদের কংগ্রেসি রাজ্য। আর একজন হরিজন মহিলা কি করল তাকে। রেড্ডি পরিবারের একজন মেয়েকে পালিয়ে যেতে সাহায্য করেছিল, তার কেস পুলিশ নিল না, উলঙ্গ করে ঘুরিয়ে ঘুরিয়ে বেড়াল। এটা আপনারা এই রাজ্যে বসে ভাবতে পারেন? এইটা সভ্য জগতের কলঙ্ক। কি হল কি? হরিজন ক্ষেতমজুররা ওই দুষমনা গ্রামে রেড্ডী পরিবারের বিরুদ্ধে মজুরি বৃদ্ধির আন্দোলন করছিল, সে জায়গাটা আপনি জানেন স্যার নান্দিয়াল, পার্লামেন্টারি কন্সটিটুয়েন্সি অফ শ্রী পি, ভি, নরসিমা রাও, সেখানে কি করল, তাদের রাস্তায় বেঁধে জলে ফেলে দিল।

১৫টা ডেড বডি সেখানে থেকে পাওয়া গেল। এই হল আপনাদের কংগ্রেসি শাসিত রাজ্যে তফসিলি জাতি এবং উপজাতিদের অবস্থা। দেখা দিয়েছে। ভারতবর্ষের প্রধানমন্ত্রী উগ্রপন্থীদের দ্বারা নিহত হয়েছেন। সাম্রাজ্যবাদীদের মদত আছে এর পেছনে। সাম্রাজ্যবাদী শক্তি আমাদের অর্থনীতির উপর প্রভাব বিস্তার করছে, তার সুবাদে দেশের অভ্যন্তরে আইন-শৃঙ্খলা বিঘ্নিত করার চেষ্টা করছে এ ছাড়া আমরা অবশিষ্ট ভারতবর্ষের দিকে দেখলে কি দেখব? কাশ্মীর সাম্প্রদায়িকতাবাদের তীর্থ ক্ষেত্রে পরিণত হয়েছে। বি.জে.পি রথযাত্রা করে সমস্যার সৃষ্টি করেছে। তারপর যদি আসামের ব্যাপারে দেখেন তাহলে কি দেখব? আসামে উগ্রপন্থীদের ধরবার ব্যাপারে শাইকিয়া প্রশাসন ব্যর্থ হয়েছে। সেখানে মিলিটারি নামানো হয়েছে, প্যারা-মিলিটারি নামানো হয়েছে, সেখানে সি.আর.পি নামানো হয়েছে। সেখানে প্যারা-মিলিটারি, সি.আর.পি উগ্রপন্থীদের খোঁজার নাম করে সাধারণ মানুষের উপর নির্বিচারে নিপীড়ন করে চলেছে।

স্যার, কিছুদিন আগে স্বরাষ্ট্রমন্ত্রী পার্লামেন্টে বলেছেন যে আসামে এই সমস্ত মিলিটারির কর্মকান্ড পরিচালনা করতে গিয়ে প্রতি মাসে ৬ কোটি ৩০ লক্ষ টাকা করে ব্যয় হচ্ছে। এই টাকার নূন্যতম সেখানকার উন্নয়নের কাজে ব্যয় হচ্ছে না। তৃতীয়ত হচ্ছে পাঞ্জাব। লোকসভার কিছু আসন বাড়াবার জন্য সেখানে একটা নির্বাচন করা হল। প্রেস নোটে বলা হল ৩০ পারসেন্ট ভোট পোল হয়েছে। কিন্তু অ্যাকচুয়ালি হয়েছে ২১ পারসেন্ট। রাজীব গান্ধী-লাঙ্গোয়াল চুক্তি সেখানে বাতিল করে দিলেন। কোনও কিছুকে সমাধান করলেন না। সেখানে একশো ব্যাটালিয়ান আর্মড ফোর্স নিয়ে যাওয়া হল ৫৩,০০০ পুলিশ থাকা সত্ত্বেও। এস.বি. চহ্বন সেখানে একটা জায়গা—জাগরাও—থেকে ফিরে এলেন ২৬শে ডিসেম্বর, '৯১। ৫৩২ জনকে সেখানে খুন করা হল। ৮ই জানুয়ারি মিল শ্রমিক এবং ১০ই মার্চ ইঞ্জিনিয়ারকে খুন করা হল। ২০শে মে, '৯১ রাজীব গান্ধী ম্যাড্রাসে খুন হলেন। রাজীব গান্ধীকে হত্যা করার পরে উগ্রপন্থীদের জয়ললিতার সরকার ধরতে পারলেন না। এখন তাঁর নিজের প্রাণ সংশয় দেখা দিয়েছে, নিজে বিপন্ন বোধ করছেন। সেখানে পুলিশ এবং সি-আর-পি.র সামনে সমস্ত হত্যার ষড়যন্ত্রকারীরা এক এক করে পটাশিয়াম সায়নাইড খেয়ে মারা যাচ্ছে। তাদের ধরা যাচ্ছে না। এবারে চলে আসুন ত্রিপুরাতে। কয়েকদিন আগে খবরের কাগজে বেরিয়েছিল—২৭-২৮ ডিসেম্বর, '৯১ তারিখে রাজ্যপালদের একটা অধিবেশন হয়ে গেছে। সেখানে ত্রিপুরার রাজ্যপাল ৩০ পাতার একটা চিঠি দিলেন রাষ্ট্রপতির কাছে। তাতে তিনি প্রস্তাব করেছিলেন যে, ত্রিপুরাতে আইন-শৃঙ্খলা ভেঙে গেছে। পুলিশ প্রশাসনের উপরে মানুষ আস্থা রাখতে পারছে না। এখানে প্রশাসন নিষ্ক্রীয় এবং সমাজবিরোধীদের অবস্থা রমরমা। এখানে '৮৬ সালের এপ্রিল থেকে '৯০ সালের জুলাই পর্যন্ত ২২৩টি ধর্ষণের ঘটনা ঘটেছে। ৩১২টি মহিলাদের উপরে শ্লীলতাহানীর ঘটনা ঘটেছে। সুপ্রিমকোর্টে বিচারের জন্য গেছে ১১৮টি উজান ময়দানের ঘটনা। ৩০শে মার্চ ওদের বিধানসভায় এটা বলা হয়। এই হল ত্রিপুরা রাজ্যের অবস্থা। এবারে চলে যান মহারাষ্ট্রে। জয়নাল সাহেব, এখানে বিশ্বকাপ ক্রিকেটের উপরে পাকিস্তানের ব্যাপারে সর্বসম্মত প্রস্তাব নেওয়া হয়েছিল। সেই দলটি যখন এখানে খেলতে এল, বোম্বের ওয়াংখেড়ে স্টেডিয়াম 'এর পিচ খুঁড়ে দেওয়া হয়েছিল। মহারাষ্ট্রের কংগ্রেস দল আর তাদের সাঙাৎ শিবসেনা তারা বলল যে, এখানে খেলতে দেব না। আমাদের রাজ্যে এটা আমরা ভাবতে পারি না। কর্ণাটকে

কাবেরীর জল নিয়ে ১৩ই ডিসেম্বর ওখানে বন্ধ হল। পুলিশ ৫৩ রাউন্ড ফায়ার করল, ১৬ জন মারা গেল। ৭২টি ইন্ডাস্ট্রির ১৬ কোটি টাকা ক্ষতি হল। ২ কোটি টাকার প্রাইভেট 'প্রপার্টি নষ্ট হল। আর্সন হল, ১২টি আগুনে পোড়ার কেস হল। ২৪শে অক্টোবর, '৯১ তারিখে সেখানে আমাদের স্টেট পার্টির মেম্বার টোকনাথ নেপা, তাকে পুলিশ ধরল। তাকে উলঙ্গ করে বাজারে ঘোরানো হল। ঠিক ইলেকশনের আগের দিন আমাদের পার্টির অফিস ভেঙে দেওয়া হল। এই হল সেখানকার রাজত্বের অবস্থা। অন্যদিকে এবারে চলে যান অন্ধ্রপ্রদেশে। সেখানে নকশালদের আক্রমণে চলন্ত ট্রেনে জীবন্ত দগ্ধ করে দিল ৫৩ জনকে। কেউ সেখানে ধরা পড়ল না। এবারে চলে আসুন হরিয়ানাতে। সেখানে ৩০ জনকে ওরা খুন করেছে। ইউ.পি.তে ২৪ জনকে খুন করেছে। ১৭ই অক্টোবর, '৯১ তারিখে নেয়ার টু ইউ.পি., সেখানে পাঞ্জাবের টেররিস্টরা ৭ জনকে খুন করেছে। এই হল অস্থির ভারতবর্ষ। আমাদেব রাজ্যে এই অস্থিরতার অবস্থা নেই। আজকে ১৫ বৎসর ধরে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার আছে।

[2-15—2-25 P.M.]

স্যার, আমি এই সুবাদে বিরোধীদলের সদস্যরা যাই মনে করুন এই শুভ বুদ্ধির সুবাদে স্বাধীনোত্তর ভারতবর্ষে সব থেকে দীর্ঘ সময়ে একটি রাজ্যে প্রশাসনের শীর্ষে থাকার জন্যে শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রীকে আমি অভিনন্দন জানাচ্ছি। এখন আমাদের রাজ্যের পরিস্থিতিটা কি? আমাদের রাজ্যের পরিস্থিতি ব্যাখ্যা করতে গেলে প্রথমেই বলতে হবে যে আজকে শিল্পপতিরা বিনিয়োগ করতে চাইছেন। এখানে সমস্ত ভাষা-ভাষি সম্প্রদায়ের মানুষেরা এখানে নিবিড় নিরাপত্তা বোধ করছেন। ডাঃ জয়নাল সাহেব আজ অন্তত প্রতারিত করবেন না। আপনার রাষ্ট্র গুজরাট, মহারাষ্ট্র থেকে মানুষ আজকে কলকাতায় আসতে শুরু করেছে। কেন, না একটু শান্তির খোঁজে। আজকে অন্য কোনও রাজ্যে শান্তি নেই, এটাই হল একমাত্র শান্তির রাস্তা। এবং সেনসাস অনুযায়ী জনসংখ্যা বৃদ্ধির এটাই অন্যতম কারণ। বিভিন্ন দেশের ভাষাভাষি মানুষরা আজকে আমাদের রাজ্যে আসছে। এইরকম একটা সাংঘাতিক পরিস্থিতির মধ্যে দিয়েও এই রাজ্যের পরিবেশ খুব ভালো বলেই এই রাজ্যের অগ্রগতি ঘটছে। এখানে যে বাজেট স্পিচ দেওয়া হয়েছে তাতে দেখা গেছে যে চাল উৎপাদনে আমরা প্রথম সারিতে আছি। আলু উৎপাদনে দ্বিতীয় সারিতে এবং মৎস্য উৎপাদনে প্রথম জায়গায়। এখানে শিল্পোন্নয়ন হচ্ছে, শিল্পপতিরা আজকে আসতে আরম্ভ করেছে এবং এর ফলে আজকে রাজ্যের অগ্রগতি ঘটছে। পঞ্চায়েতের কাজের মধ্যে দিয়ে আমরা মানুষকে যুক্ত করার জন্য বিরাট সব কর্মসূচি গ্রহণ করা হয়েছে এবং এইভাবে বিভিন্ন কর্মসূচির মধ্যে দিয়ে আমরা এগিয়ে চলেছি। এই পরিবেশ থাকার জন্যেই আজকে অগ্রগতি গড়ে উঠেছে। এটা অন্তত আজকে স্বীকার করুন, আর নাই করুন এটাই হচ্ছে বাস্তব ঘটনা। ডাঃ জয়নাল আবেদিন সাহেব যেকথা বললেন আমি তার সঙ্গে ওই ব্যাপারে দ্বিমত নই, কারণ আমরা জানি ক্রাইম এগেনস্ট women and we are deeply concerned of the growing atrocities and discrimination against women. এটা খুবই স্পর্শকাতর ব্যাপার এবং মহিলার উপরে আক্রমণের ক্ষেত্রে যে অন্যায় তার কোনও কথা চলে না এবং এতে কোনও স্থান নেই। কিন্তু বিষয়টি যদি একটু ভালো করে দেখি তাহলে কিন্তু অন্য প্রসপেকটিভ পাব। অল ইন্ডিয়া প্রসপেকটিভ যা তাতে

জানুয়ারি টু অক্টোবর ১৯৯১ সালের ভিত্তি হিসাবে গণজনিত মৃত্যু হয়েছে ২ হাজার ২৪৮, নারী নির্যাতন ১২৯০২ এবং ধর্ষণ হয়েছে ৫৯১৬। এরপরে আমি স্টেট ওয়াইজ ব্রেক আপ দিচ্ছি ১৯৯০ সালে এম.পি.তে রেপ জনিত ঘটনা ২৩০১ এবং ১৯৯১ সালে রেপ জনিত ঘটনা ঘটেছে ১৫৫৩, নির্যাতন ৬৩০০ এবং ১৯৯১ সালে নারী নির্যাতন ৪১১৭। তারপরে মহারাষ্ট্রে ডেথ জনিত ঘটনা ১৯৯০ ৮৫৮, রেপ ১৫২৪। আর ১৯৯১ সালে রেপ ৯২২ এবং মলেস্টেশন ১৩০৯। ইউ.পিতে অর্থাৎ উত্তরপ্রদেশে ডাওরি ডেথ ১৫১৬, ধর্ষণ ৮৫৯ এবং ১৯৯১ সালে মলেস্টেশন ৬৭১, নারী নির্যাতন ১৯৪৮। সেখানে আমাদের রাজ্যে পণ জনিত মৃত্যু হয়েছে ২০৬, ধর্ষণ হয়েছে ৪৬৬। আর ১৯৯১ সালে মলেস্টেশন হয়েছে ২৬৯ এবং ধর্ষণ হয়েছে ৪৫২। এর সোর্সটা কি যদি জানতে চান তাহলে বলি—মুখ্যমন্ত্রী তার বক্তৃতার মধ্যেই বলেছেন এবং এটা কোনও গোপন করা হয় নি। আমি আরেকটি বিষয় স্মরণ করে বলতে চাই যে, ত্রিপুরাতে, আমি একটু আগেই বলেছি, যে গত কয়েক মাসে মধ্যে ধর্ষণ হয়েছে ২২৩ জন মহিলা, শ্লীলতাহানি এবং আক্রমণ ৪৩ জন, এবং অপহরণ হয়েছে ২২৯ জন। এর সোর্সটা হচ্ছে ১৫.২.৯২ তারিখে বিধানসভায় মুখ্যমন্ত্রীর দেওয়া হিসাবের ভিত্তিতে। তারপরে সিধু অনাথ আশ্রম, যেখানে অনাথরা একটু বাঁচার জন্য আশ্রয় খোঁজে, সেখানেও বাঁচার কোনও পথ নেই। সেখানে নারী নির্যাতন সংঘটিত হয়েছে এবং ২৪ জন আবাসিকার প্রতিদিন শ্লীলতাহানি ঘটেছে। সুতরাং ওইসব রাজ্য হচ্ছে সভ্যতার কলঙ্ক এটা অন্তত আপনারা আশা করি স্বীকার করে নেবেন। এই যে অনাথ আশ্রমের উপরে অত্যাচার এই ঘটনার কথা তো আপনারা পেপারেও দেখেছেন এবং এখানে যে স্ট্যাটিসটিক্স দেওয়া হল তাতে দেখলাম যে ৪টি রাজ্যে সবচেয়ে বেশি নারী নির্যাতন হয়েছে। এর সোর্স হল—২৫শে ডিসেম্বর ১৯৯০ সালে সংসদে পেশ করার সংবাদের উপরে এই তথ্য আমি দিয়েছি। আমি এই প্রসঙ্গে বলতে চাই যে, যদিও আমরা জানি যে এই রাজ্যে নারী নির্যাতন অনেক কম কিন্তু তথাপি এতে আমাদের আত্মসন্তুষ্টির কারণ নেই। মাননীয় মুখ্যমন্ত্রীই তার বাজেট বক্তৃতায় বলেছেন যে মহিলাদের উপরে অত্যাচার কঠোর মনোভাব নিয়ে দমন করতে হবে। কারণ এই রাজ্যে একটা রুল অফ ল আছে, আইনের শাসন আছে।

এখন সমগ্র প্রশাসন দ্রুততার সঙ্গে সমস্ত ব্যবস্থা গ্রহণ করছেন, এই ব্যাপারে একটা দৃষ্টান্ত দিলে আপনারা বুঝতে পারবেন কতখানি কাজ হচ্ছে। আজকে নারী নির্যাতন নিয়ে যে প্রশ্ন উঠেছে সেই ব্যাপারে বলি—বানতলার ব্যাপারে আমরা যা করেছি এসব আপনাদের ইতিহাসে নেই সেখানে ক্রিমিনাল কেস হয়েছে, কমিশন অফ এনকোয়ারি শেষের দিকে, ১৯৪ পারসনস ওয়ার অ্যারেসটেড ৭১ উইটনেস একজামিনড মাত্র ৪জন পুলিশ অফিসারের একজামিন বাকি আছে, তাও বোধহয় একদিনে শেষ হয়ে গেছে। ২৬ জনের বিরুদ্ধে চার্জশিটেড দাখিল হয়েছে, ২১ ওয়ার কমিটেড টু সেশান, থ্রী অ্যাবকনডারস, টু জুভেনাইন—এই হল কেসের অবস্থা। ওরা কয়েকদিন আগে এই হাউসে মানিকচকের ঘটনা তুলেছিলেন—ওরা এইসব বিষয় নিয়ে রাজনীতি করতে চায়, ওরা আলোচনা চেয়েছিলেন, আলোচনা করতে দেওয়া হল, সেই আলোচনায় ওরা অংশগ্রহণ করলেন না। আমি এখানে বিরোধী দলের নেতা থাকলে একটা কথা জিজ্ঞাসা করতাম উনি শিক্ষিত মানুষ, সুদর্শন, উনি লেখাপড়া জানেন তাই বলছি সরকারি দলে যে সমস্ত নতুন মন্ত্রীরা আছেন তাঁদেরও কাছে শেখার মতো

কিছু আছে—উনি এখানে বললেন কি, সুবোধ চৌধুরি যিনি আমাদের মন্ত্রী ছিলেন তাঁকে বললেন, উনি বললেন—জ্যোতিবাবু কৈ? আমি শ্রীল শ্রীযুক্ত সিদ্ধার্থশঙ্কর রায় সুবে বাংলার মুকুটহীন ১৫ বছর পর নির্বাচিত রাজা, সেই জ্যোতিবাবু না থাকলে তো আমি বক্তৃতা দেব না। গরুর মন্ত্রী বক্তৃতা করবে। স্যার, এর মধ্যে কোনও শালীনতা আছে, এর মধ্যে কোনও শোভনতা আছে? কয়েকদিন আগে উনি কি বললেন—উনি বিরোধী দল নেতা—কৈ, কে কে কে মতীশ রায় চিনিনা, আপনি আপনি? স্যার, এর মধ্যে কোনও শালীনতা নেই। সিদ্ধার্থ শঙ্কর রায় জ্যোতিবাবুর বন্ধু বলে যিনি নিজেকে গর্ববোধ করেন সেই সুবাদে আমাদেরও কিছুটা বাড়তি রেসপেক্ট আছে, তিনি যদি এই ধরনের কে কে করেন এটা কি ঠিক? স্যার, এটা তো বিধানসভা, এটা একটা অগাস্ট হাউস, এটা আমাদেরও লেগেছে। আমি ভেবেছিলাম আপনি হয়ত কিছু একটা বলবেন, কিন্তু যেহেতু উনি সবাইকে তুমি তুমি বলে বাড়তি অ্যাডভানটেজ নেন সেইজন্য এটা বলেছেন। কিন্তু স্যার, আমার মতো সদস্য যারা তাঁদের কাছে বিষয়টা ভাল লাগেনি, আমাব কাছে অন্তত এটা শালীনতা বলে মনে হয়নি। স্যার, আজকে ওরা যে বিষয়টা নিয়ে বলতে চাইছে, অ্যাডমিনিস্ট্রেশনকে পলিটিসাইজড করতে চাইছে সেই ব্যাপারে বলব এটা আপনাদের মানায় না, আমরা সমস্ত ঘটনাগুলি রিজেক্ট আউট রাইট করছি। আমাদের এখানে আইনের শাসন প্রতিষ্ঠিত, আমাদের এখানে বিরোধীরা তারা মর্যাদা পায়, এখানে বিনা বিচারে কাউকে আটক করা হয়না, আমাদের এখানে অবাধ নির্বাচন হয় এবং নির্বাচনের আগে বা পরে কোনও নেতারা খুন হয়না। স্যার, আমি এবারে একটা বিচ্ছিন্ন ঘটনার দিকে যাই—পুরনো দিনের ঘটনা, ১৯৭২ সালে বিনা বিচারে আটক এবং মিশায় আটক তারপরে বিরোধী নেতার টেলিফোনে আড়ি পাতা এসব ওদের আমলেও হয়েছে। রাজ্যের বিরোধী দলের নেতা জ্যোতি বসু, হরেকৃষ্ণ কোঙার, মাখন পাল, সাংবাদিক বরুন সেনগুপ্ত সহ কয়েকজনের নিয়মিত টেলিফোনে আড়ি পাতা হয়েছে এবং এই কাজে রঞ্জিত গুপ্তকে বিশেষ দায়িত্ব নেওয়া হয়েছে এটাকে বলছেন ওনাদেরই প্রখ্যাত পার্লামেন্টারিয়ান ছিলেন কাশীনাথ মিশ্র তাঁর সংবাদ ২৯শে আগস্ট, ১৯৭৩-য়। স্যার আমরা এটা কখনও ভাবি নাকি যে ওদের টেলিফোনে আড়িপাততে হবে? এই কাজে কাকে লাগাচ্ছেন রঞ্জিত গুপ্তকে। রঞ্জিত গুপ্ত দি দেন আই.জি.অফ পুলিশ হ্যাপেন্ড টু বি দি পার্সোনাল ফ্রেন্ড অফ শ্রী এস এস. রায় বলছেন রঞ্জিত গুপ্তকে লাগানো হচ্ছে আড়িপাতার কাজে। এটা অ্যাডমিনিস্ট্রেশনকে পলিটিসাইজড করছে কিনা এটা বুঝিয়ে বলুন তো? আপনারা তো অনেক কিছুই বললেন, আমি বলি শুনুন নেপাল রায় খুন হল, চন্ডি মিত্র খুন হল, শুধু তাই নয় হাইকোর্টের জাজ খুন হল এতো আপনাদেরই সময়ে। গত ১৫ বছর আমরা এখানে আছি কতকগুলো নির্বাচন হয়েছে—সব অবাধ নির্বাচন হয়েছে, নির্বাচনের আগে বা পরে কোনও একজনও বিরোধী দলের নেতা খুন হয়েছে—হয়নি। এরজন্য আমরা গর্ববোধ করি, কারণ আমরা এই পরিবেশকে বজায় রাখতে পেরেছি। আপনারা '৭২-এর যুগে যেটা করেছিলেন হাজার হাজার মানুষকে খুন করেছিলেন, ঘর ছাড়া করেছিলেন একটা ফিয়ার সাইকোসিস সারা রাজ্যে তৈরি করে রেখেছিলেন।

[2-25—2-35 P.M.]

একটা ফিয়ার সাইকোসিস সারা রাজ্যে তৈরি করে রাখলেন। এটা ভুলে যাবেন না।

কিন্তু আমাদের অ্যাডমিনিস্ট্রেশন এইরকম কাজ করেনা। আপনাকে আমি তথ্য দিয়ে দেখাতে পারি গত ১৫ বৎসরে পুলিশ যা অ্যারেস্ট করেছে তার একটা মেজর অংশ বামপন্থী, আমাদের সি.পি.আই(এম) কর্মীদেরই পুলিশ অ্যারেস্ট করেছে। আমাদের এখানে নির্দেশ আছে কেউ অন্যায় করলে ইমিডিয়েটলি রাশ টু দি স্পট। কোনওরকম পলিটিকাল ফিলিং দেখার দরকার নেই হু এভার হি মাইট বি, এই প্রসঙ্গে এই হচ্ছে আমাদের বক্তব্য। তা সত্ত্বেও অ্যাডমিনিস্ট্রেশনকে আমরা স্বাধীনভাবে কাজকর্ম করার ক্ষেত্রে কখনও বাঁধা দিইনি। আমরা কখনও কোনও সময় অন্তত পক্ষে অ্যাডমিনিস্ট্রেশনকে ব্যবহার করিনি। আপনারা অ্যাডমিনিস্ট্রেশনকে পুরোপুরি ভাবে পলিটিক্যালি ব্যবহার করেছেন। আমি আপনাদের আরেকটা কথা শুনিয়ে দিই, আরেকটু বাদে আমার মনে হচ্ছে সত্যরঞ্জন বাপুলি মহাশয় এখানে বক্তৃতা করবেন। উনি আমার খুব বন্ধু লোক। তা উনি ১৯৭৪ সালে একটা কথা বলেছিলেন—এম.এল.এ-দের যদি কোনও সিকিউরিটি না থাকে, সেফটি না থাকে, তাহলে জনসাধারণের প্রতিনিধিত্ব করার মূল্য কি আছে? সর্বত্রই পুলিশের অত্যাচার, জুলুমবাজির কথা শোনা যাচ্ছে। সিদ্ধার্থবাবু যদি শেষের দিকে বক্তৃতা করেন তাহলে আমি তার কাছে একটা আশা করব,—উনি হয়ত আমাদের ওনার স্ট্যান্ডার্ড নাও ভাবতে পারেন—কিন্তু এই সভার সদস্য যখন তখন ওনাকে বলি আমরা চৌরঙ্গী কেন্দ্রে বসে পশ্চিমবাংলার অ্যাসেসমেন্ট করিনা। পশ্চিমবাংলার অ্যাসেসমেন্ট গ্রামে হয় এবং সেখানে তারা কংগ্রেসকে বাতিল করে দিয়েছে। উনি হয়ত আত্মতৃপ্তি লাভ করতে পারেন। কিন্তু সিদ্ধার্থবাবু যদি বলেন সুকুমার বন্দ্যোপাধ্যায়কে, তাহলে ভালো হয়। সুকুমার বন্দ্যোপাধ্যায় আমার দলের লোক নয়। উনি বলেছেন—পুলিশ প্রশাসন শ্রমিক মালিক বিরোধে মালিকের দিকে, জোতদার বর্গাদার বিরোধে জোতদারদের দিকে; চোরাকারবার, মুনাফাখোর ও সাধারণ মানুষের বিরোধে ওরা চোরাকারবারিদের দিকে। আর রামদাস ব্যানার্জির নামটা নিশ্চয় আপনারা ভুলে যাননি। তিনি কি বলেছিলেন? তিনি বলেছেন ওরা অর্থাৎ সিদ্ধার্থশঙ্কর রায় গণতন্ত্রকে হত্যা করেছেন, নির্বিচারে পশ্চিমবাংলার যুবকদের জেলে হত্যা করেছেন এবং তা হিটলারের কনসেনট্রেশন ক্যাম্পের থেকে কিছু কম নয়। পশ্চিমবাংলার অনেক মুখ্যমন্ত্রীকে দেখেছি, কিন্তু এই রকম অসত্য ভাষণ দিতে আমি কোনও মুখ্যমন্ত্রীকে দেখিনি। নিজেদের পার্টির এম.এল.এ এই কথা বলেছে। আমি এও জানি ওরা হয়ত ১৯৭২ সালের কথা ভুলে গিয়েছেন। আপনাদের আমি একটা স্ট্যাটিসটিকস দিই। সিদ্ধার্থশঙ্কর রায় সেদিনকে যাত্রার টানে বলছিলেন। আপনি এই স্ট্যাটিসটিকলটা বুঝবেন, কারণ আপনি অনেকদিন পার্লামেন্টিরিয়ান ছিলেন, টোটাল কগনেজিবেল ক্রাইম ইন ওয়েস্ট বেঙ্গল। এখানে টোটাল কগনিজেবল ক্রাইম বলতে আমাদের সাধারণ বুদ্ধিতে আমরা যা বুঝি যে সাধারণভাবে আইনশৃঙ্খলা আমাদের কি রকম চলছে। আমাদের কাছে ইয়ারলি একটা হিসাব আছে, আমি এটা রিসিভ করেছি সি.আই.ডি থেকে, ১৯৭২ ছিল ৬৯,৫৬০; ১৯৭৩ সালে ছিল ৭৪,১৯৫; ১৯৭৪ সালে ছিল ৭৫,০৫৭; ১৯৭৫ সালে ছিল ৭৩,১৮৯; ১৯৭৬ সালে ছিল ৭২,৪৬০; ১৯৭৭ সালে ছিল ৭৮,৯৮৭। আর আমাদেরটা একটু দেখবেন, ১৯৮৬ সালে ছিল ৫৪,৩৭৫; ১৯৮৭ সালে ছিল ৫১,৭৭৪; ১৯৮৮ সালে ছিল ৫২,৭৬২; ১৯৮৯ সালে ছিল ৫৫,২৭৩; ১৯৯০ সালে ছিল ৫৬,৯৭৬; ১৯৯১ সালে ছিল ৫৫,২৭০; এই হল সাধারণ হিসাব। আর অন্য দিকে, আরেকটা কথা আমি বলে যাব, আপনি তো বাজেটের সময় অনেক কথা বলেছিলেন, আমাদের কাছে একটা হিসাব আছে সেটা আমি

আপনাদেরকে বলছি ১৯৭৪-৭৫ সালে মোট বাজেট ছিল ৬৭৯ কোটি টাকা, তার মধ্যে পুলিশ খাতে ব্যয় ধরা হয়েছিল মোট বাজেটের ছয় শতাংশ। এবারে আমাদের ১৯৯২ সালের মোট বাজেটের চার শতাংশ পুলিশ খাতে ব্যয় ধরা হয়েছে। যদিও টাকার অঙ্কে এটা একটু বেড়েছে ঠিকই। তবে কেন বেড়েছে এটা আপনারা জানেন নিশ্চয়। আরেকটা স্যার ছোট কথা বলি, নইলে ভুলে যাব, উনি খুব একটা বুঝবে না, তবুও ওনাকে সামনে রেখে বলি।

আমি একটা ব্যাপারে আপনাদের বলি, সেটা হল র‍্যাঙ্ক অফ ক্রিমিন্যাল। এই র‍্যাঙ্ক অফ ক্রিমিন্যালের ব্যাপারে আমাদের র‍্যাঙ্কটা কোথায়? র‍্যাঙ্কটা কত জানেন? মাত্র—২৮, এবং আউট অফ ৩২ স্টেটস। আমাদের ওপরে আছে শুধু কে কে জানেন? লাক্ষাদ্বীপ, সিকিম, মেঘালয়, এবং পাঞ্জাব। হ্যাঁ, লাক্ষাদ্বীপ ইউনিয়াণ টেরিটরী। পাঞ্জাব আমাদের ওপরে আছে। আমাদের র‍্যাঙ্ক হল ২৮। র‍্যাঙ্ক অফ ক্রিমিন্যাল, এটা আপনারা বুঝে নিন যে, আমরা কোন জায়গাতে আছি। ওঁরা একটা স্ট্যাটিসটিকস দিয়েছিলেন, পুলিশ কত বেশি নিরপেক্ষ, আমার কাছে একটা স্ট্যাটিসটিক্স আছে। অ্যাকচুয়াল পুলিশ স্ট্রেনথ ইন রিলেশন টু পপুলেশন অ্যান্ড আই.পি.সি. ক্রাইম ইন ওয়েস্ট বেঙ্গল নাম্বার অফ পুলিশ মেন পার ওয়ান থাউজান্ড অফ পপুলেশন। সাধারণভাবে এই জিনিস আমাদের এখানে আছে। এবারে আমি পরের বিষয়ে যেটাতে যাচ্ছি সেটা হল, জেনারেল ক্রাইম। আমরা অস্বীকার করছি না, মাননীয় মুখ্যমন্ত্রী অস্বীকার করছেন না। যা সোসিও ইকনমিক কনডিশন, তাতে অস্বাভাবিকত্ব কিছু নেই। মানুষের অভাব আছে, তারপর বেকারি বাড়ছে, ক্রমশ মূল্যবোধ ধ্বংস করে দেওয়া হয়েছে। রেল লাইনের ধারে খুঁটি বেঁধে বাস করছে। তো এতে, অপরাধ বাড়বে বই কমবে না কি? অপরাধ বাড়বেই। অপরাধ আছে। অস্বীকার করবার উপায় নেই। কিন্তু মাননীয় জয়নাল সাহেব একটা দয়া করে উত্তর দেবেন কি, ভারতবর্ষের একটা শহরের নাম করুন তো যে, যারা আমাদের আইডিয়াল হতে পারে। আপনি একটা শহরের নাম করুন। আমি সেদিক থেকে একটা স্ট্যাটিসটিকস দিই, স্ট্যাটিসটিক্সটা হল, খুন—১৯৯০ সালে উত্তরপ্রদেশে ৮ হাজার ১৫১, মধ্যপ্রদেশে ২ হাজার ৯০৪, মহারাষ্ট্রে ২৭৯৫, আর পশ্চিমবাংলায় ১৫৫৮। কিন্তু আমরা তো অস্বীকার করছি না। ডাকাতি—১৯৯০ সালে বিহারে ৩ হাজার ১৬৪, ইউ.পি.তে ২ হাজার ৮৪৬, আর পশ্চিমবাংলাতে ৫৯২, দন্ডনীয় অপরাধে ইউ.পি.তে ৫৬ হাজার ৯৭৬, দিল্লিতে ২৯ হাজার ৫১০, বোম্বেতে ৩৮ হাজার ৩০২। এই জন্যই বললাম—একটা শহরের নাম করুন তো যে, যারা আমাদের আইডিয়াল, আমাদের আদর্শ, আমাদের অনুকরণীয়। কেউ না। আমি এইবারে শেষের দিকে আসি, একটা কথা বলি, ক্রিমিন্যাল বলুন, আইন-শৃঙ্খলার কথা বলুন—ব্রডার সেন্সে দেখতে হবে। ব্রডার সেন্স বলতে ব্যাকওয়ার্ড ক্লাশ, কমিউনাল ফিলিংস আর ডেমোক্রাটিক রাইট ইনক্লুডিং অপোজিশন, কোন জায়গাতে আছে? একটা সরকার কোন দৃষ্টিভঙ্গিতে চলে তার উপর নির্ভর করে যে, কিভাবে সরকার পরিচালিত হচ্ছে। কমিউনাল সিন, এটা আমি আপনাদের বলব, এটা নিয়ে চিৎকার করবেন না, সব জিনিস নিয়ে চিৎকার, চেঁচামেচি চলে না, সুতরাং চিৎকার করবেন না। ক্রিমিন্যালের প্রশ্নে, বহুলাংশে অবস্থাটা ঐকটু টলমলে ছিল। সাম্প্রদায়িক কিছু মৌলবাদী সংগঠন—তাদের রাজনৈতিক সাকরেদেরা ইন্ধন জুগিয়ে, উস্কানি দিয়ে—আমাদের রাজ্যে কোনও কমিউনাল ব্যাপার হয়েছে—এই রকম ঘটনা দেখাতে পারবেন? পারবেন না। বলতে পারবেন

না। পশ্চিমবাংলার পুলিশ যে কমিউনাল—এই অভিযোগও কেউ দিতে পারবেন না। সুতরাং এটা আজকে আমাদের গর্ব। ইউ.পি.তে পি.এ.সি. সরাসরি দাঙ্গা করেছে। আমাদের রাজ্যে পুলিশ দাঙ্গাবাজ—এই কথা কেউ বলতে পারবেন না। এটা হয়েছে কেবলমাত্র এবলড লীডারশিপ। এটা বামফ্রন্টের দৃষ্টিভঙ্গির পরিচায়ক। ওই পুলিশ যাঁদের আপনারা পরিচালিত করেছিলেন অন্যভাবে। কিন্তু এখন পুলিশ বামফ্রন্টের দৃষ্টিভঙ্গিকে কার্যকর করেছে, সুতরাং ধন্যবাদ তাঁদেব দিতে হবে।

[2-35—2-45 P.M.]

সুতরাং আজকে প্রশাসনের ধর্ম নিরপেক্ষ নীতি অনুসারী সমস্ত মানুষের সহায়তায় অন্তত পক্ষে আমাদের রাজ্যে সাম্প্রদায়িক সম্প্রীতির দিক থেকে একটা শান্তির এবং সুস্থির পরিবেশ আমরা বজায় রাখতে পেরেছি। স্যার, আমার কাছে এই বিষয়ে একটা পরিসংখ্যান আছে। ভারতে ১৯৮৫-৯০ সালে দাঙ্গা হয়েছে ৩৮৮৭, নিহত ২৮৬৫ জন, আহত হয়েছেন ৩৬৬৫ জন। **(ডাঃ জয়নাল আবেদিনঃ কোথায় পেলেন?)** আপনার ভাল কথা শোনার অভ্যাস নেই। ছোটবেলা থেকেই নেই। যে কালচারে আপনি অভ্যস্ত, কি করবেন? আপনার কালচার কিছু করার নেই। এটা সোর্স হল, পি, আর রাজাগোপালের কমিউনাল ভায়োলেন্স ইন ইন্ডিয়া। ১৯৯০ সেপ্টেম্বর থেকে ৩১শে ডিসেম্বর চার মাস এবং ১৯৯১ এর মে মাস পর্যন্ত অন্ধ্রপ্রদেশে ১৭৮, বিহারে ১১ প্লাস ৩, মোট ১৪, গুজরাটে ১১৫, রাজস্থানে ৫৪, মধ্যপ্রদেশের ৫২, উত্তরপ্রদেশে ৩৫৮, পশ্চিমবঙ্গে ২। এটা হল ১৯৯০ এর। ১৯৯১ তে কি হয়েছে ১৭ বার দাঙ্গা হয়েছে, নিহত হয়েছে ৩২, ১৯৯২ সালে ১ মার্চ নিহত হয়েছে ৭। উই ফিল সরি। কিন্তু আপনারা বুঝবেন আমাদের সরকারের দৃষ্টিভঙ্গি। এখানে অবস্থা সমস্ত বিষয় দ্রুততার সঙ্গে পুলিশ, প্রশাসন, জনগণ সবাই মিলেমিশে আমাদের রাজ্যের যে ঐতিহ্য, তা বজায় রাখতে হবে, সাম্প্রদায়িক সম্প্রতির একটা সুন্দর বাতাবরন তৈরি করতে হবে এবং তা আমরা রাখছি। এইটার জন্য আমাদের রাজ্যের জনগণ শ্রদ্ধা পাচ্ছেন অন্যান্য রাজ্যের মানুষের কাছে। আপনারা মুখে অস্বীকার করতে পারেন, কিন্তু বাস্তবে অস্বীকার করতে পারবেন না। ব্যাকওয়ার্ড সেকশন আমি সেটা আগে বলেছিলাম সে সম্পর্কে অবস্থাটা কি। সৌভাগ্যক্রমে পশ্চিমবঙ্গে জাতি দাঙ্গা হয় না। আমাদের এখানে ছোটখাট দু-একটা ঘটনা ঘটেছে ঠিকই। কিন্তু আমাদের পশ্চিমবঙ্গে তফসিলি জাতি এবং উপজাতি অনুন্নত শ্রেণীর মানুষের উপর কোনও সংগঠিত হাঙ্গামা হয় না। যা হয়েছে জাতি বিরোধ নয়, বিচ্ছিন্ন ঘটনা মাত্র। আমরা আমাদের রাজ্যে আর্থিক সামাজিক নীতি যা রচনা করেছি তাকে অনুসরণ করে দুর্বলতর শ্রেণীর মধ্যে শিক্ষার সম্প্রসারণ করার মধ্য দিয়ে এই সফলতা আমরা পেয়েছি। এই তফসিলি জাতি এবং উপজাতিদের উপর অত্যাচারের ঘটনার একটু চিত্র দেখা যাকঃ

| রাজ্য | ১৯৮৯ | ১৯৯০ |
|---|---|---|
| বিহার | ৯৯৭ | ৫০৭ |
| গুজরাট | ৫৯৩ | ৭৮৮ |
| মধ্যপ্রদেশ | ৪২২৬ | ৫২১০ |

| | | |
|---|---|---|
| রাজস্থান | ১৫৮৮ | ১৩৭৩ |
| তামিলনাড়ু | ৪০৯ | ৫০২ |
| উত্তরপ্রদেশ | ৫১৯৫ | ৬০৯৬ |

পশ্চিমবাংলায় ১৭—তফসিলি জাতি ৯, তফসিলি উপজাতি ৮। এই হল ঘটনা।

১৯৯০-৯১ সালে তফসিলি জাতি, উপজাতি সবচেয়ে বেশি খুন হয়েছে উত্তরপ্রদেশে ২৭৩, এর পর মধ্যপ্রদেশে ১৪৯ জন। স্যার, আমি সর্বশেষে যে কথাটা বলতে চাই সেটা হ'ল যে ডেমোক্রাটিক রাইটস, ইনক্লুডিং অপজিশন। আমরা এখানে দীর্ঘ ১৫ বছর আছি। আমরা দেখেছি, কংগ্রেস এখানে এমন কোনও দিন, এমন কোনও বিনিদ্র রজনী কাটায়নি যখন কোনও না কোনও চক্রান্ত করেছে পশ্চিমবাংলার বিরুদ্ধে, আমাদের সরকারের বিরুদ্ধে। সেই চক্রান্তকে প্রতিহত করে, এই রাজ্যের জনগণের চেতনাকে সহায় করে আমরা আমাদের রাজ্যের অগ্রগতি ঘটাচ্ছি। আপনারা এখানে বিরোধিতা করছেন কিন্তু অনেক কংগ্রেস মন্ত্রী, প্রয়াত নেতা, নির্বাচিত কমিশনার তারা বলেছেন যে এই রাজ্য একটা শান্তি শৃঙ্খলার ও সুন্দর পরিবেশের রাজ্য। এই যে ফসল কাটার মরশুম, এই মরশুমে এবারে মাত্র দুটি ঘটনা ঘটেছে যার নজির অন্য কোথাও পাবেন না। দ্বিতীয়ত এই রাজ্যের পুলিশ উগ্রপন্থী দমনে গুরুত্বপূর্ণ ভূমিকা নিয়েছেন। এ রাজ্যে বিরোধীদের ধর্মঘট করার অধিকার আছে। এখানে বামপন্থী সমেত বিরোধীরা যে ঐতিহাসিক চকটল ধর্মঘট করলেন তা সকলেই জানেন। আপনারা জানেন এখানে সফল শিল্প ধর্মঘটের কথা। গতকালই শান্তিপূর্ণভাবে পালিত হয়ে গেল ঈদ। এই রাজ্যের মহান গৌরব এবং ঐতিহ্যকে অক্ষুন্ন রেখে এবারেও ঈদ পালিত হল। পরিশেষে স্যার, একথাটা বলতে চাই যে তা সত্ত্বেও আমাদের সতর্ক হবার দরকার আছে, পুলিশ প্রশাসনকে সতর্ক হ'তে হবে। কারণ আমাদের বিরোধীদলে আসার অত্যন্ত শ্রদ্ধেয় শ্রী সিদ্ধার্থশঙ্কর রায় উপস্থিত। স্যার, আর I saw him in the past. I am afraid of seeing him at present. Considering the future, we have to be alert. সমস্ত মানুষকে আমাদের কনসাস করতে হবে। মাঠে ময়দানে যে কোনও আনটুয়ার্ড ইনসিডেন্ট ঘটে যেতে পারে। তাই পুলিশ অ্যাডমিনিস্ট্রেশন, They are to get themselves ready to swallow all the odds yet to come. Even the people of West Bengal will be ready to welcome them if it comes from the Congress (I) Party under the leadership of Shri Siddhartha Shankar Roy. স্যার, একথা বলে শেষ করতে চাই যে যত বিরোধিতাই আসুক আমরা আমাদের রাজ্যের জনগণের সহায় সম্বলকে সাথে করে এই রাজ্যকে আমরা অগ্রগতির পথে নিয়ে যাব। জনগণের অগ্রগতির পথকে কেউ রোধ করতে পারবে না। জনগণের জয় হবেই। এই আশার কথা বাজেটে আছে তাই এই বাজেটকে সমর্থন করে, আপনাকে অভিনন্দন জানিয়ে, বিরোধীদলের সকলকে অভিনন্দন জানিয়ে শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** রবীনবাবু, আপনি মুখ্যমন্ত্রীকে অভিনন্দন জানালেন, আমাকে অভিনন্দন জানালেন কিন্তু বিরোধীদলকে অভিনন্দন জানালেন কেন?

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পুলিশমন্ত্রী যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তার উপর বিতর্কে যোগ দিয়ে সরকারি দলের প্রবীণ সদস্য রবীনবাবু যে বক্তব্য রাখলেন তা আমি মন দিয়ে শুনলাম। আমি আশা করেছিলাম যে এবারে তার বক্তব্যের মধ্যে নতুন কিছু পাব কিন্তু দেখলাম তিনি সেই একই পুরানো ভাঙ্গা রেকর্ড যা গত ১৫ বছর ধরে বাজিয়ে যাচ্ছেন এবারেও তাই বাজিয়ে গেলেন। স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী থাকলে ডিবেট করতে ভাল লাগত। এই পুলিশ বাজেট হচ্ছে ৩৪৮ কোটি ৯৪ লক্ষ ৪৯ হাজার টাকার। গত বছরের চেয়ে ১৬ কোটি ৭৫ লক্ষ ৩ হাজার টাকা বেশি। কেন? কারণ, শান্তি-শৃঙ্খলা বজায় রাখতে হবে, পুলিশ প্রশাসনের কাঠামোকে ভাল করে গড়ে তুলতে হবে যাতে বাংলার মানুষকে বিশৃঙ্খলার শিকার হ'তে না হয় তার জন্য।

[2-45—2-55 P.M.]

মাননীয় স্পিকার মহাশয়, আপনার নিশ্চয়ই স্মরণ আছে, ১৯৭৭ সালে পশ্চিমবঙ্গে পুলিশ বাহিনীর কর্তা ছিলেন একজন আই.জি.। একজন আই.জি.'র অধীনে সারা পশ্চিমবাংলার পুলিশ প্রশাসন পরিচালিত হত। আজকে ১৯৯২ সালে অবস্থাটা কোথায় পুলিশ প্রশাসনের, ডিরেক্টর জেনারেল অব পুলিশ একজন এবং তার সমতুল্য আরও চার জন সেম র‍্যাঙ্কের ডি.জি.। আরও চারজন মিলিয়ে পাঁচ জন। অ্যাডিশনাল ডি.জি. ছয় জন, ইন্সপেক্টার জেনারেল অব পুলিশ ১৫ জন। ডেপুটি ইন্সপেক্টর জেনারেল অব পুলিশ ৩২ জন। এস.পি. এবং ডি.সি. মিলিয়ে প্রায় ২২৫ জন। কিন্তু আমরা তাদের নিচের অধস্তন কর্মচারিদের অবস্থানটা যদি একটু দেখি, তাহলে দেখব পশ্চিমবঙ্গে এ.এস.আই. এর নিচে অ্যাসিস্টেন্ট এবং সাব ইন্সপেক্টার, তাদের নিচে স্যাংশন্ড স্টাফ স্ট্রেন্থ হচ্ছে ৪৫ হাজার ৪৬। কিন্তু আদপে কত আছে, ৪২ হাজার ৭২৪। তিন হাজার নেই। আই.পি.এস. মার্কা বড় বড় কর্তা বাবুদের ভরণ পোষণের সব দায়িত্বই সরকার নিয়েছেন মাথা ভারী প্রশাসন তৈরি করে। কিন্তু গ্রামাঞ্চলে শহরের অলিতে গলিতে সাধারণ মানুষের নিরাপত্তার জন্য যে পুলিশ বাহিনী দরকার, তার সংখ্যা বাড়ানো হয়নি, তাদের সুযোগ সুবিধা বাড়ানো হয়নি। তাদের উপর নির্যাতন করছে এক শ্রেণীর মাথাভারী পুলিশ প্রশাসনের কর্তা ব্যক্তিরা। কারণ এই দজ্জাল এবং ভ্রস্টাচারি সরকার তথাকথিত কিছু পুলিশ অফিসারকে পকেটে পুরে এখানে ক্ষমতায় আছেন। আমরা কী দেখছি মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দেখছি সারা পশ্চিমবঙ্গে এই মুহূর্তে প্রায় ৩ হাজার ৬৬টি পুলিশের পদ খালি আছে, স্যাংশন্ড পোস্ট হচ্ছে ৫৫ হাজার ২৪৯ টোটাল ডি.জি. থেকে একদম কন্সটেবল পর্যন্ত, আর অ্যাকচুয়াল কত আছে স্যার, ৫২ হাজার ১৮৩। কিন্তু অ্যাডিশনাল ডি.জি. হয়ে গেছে ৬টা, আই.জি. ১৫টা, ডি.আই.জি. ৩২টা, এস.পি. ডি.সি. মিলিয়ে ২২৫ টা। পুলিশ কর্মচারিদের সংখ্যা বাড়েনি। তাদের প্রমোশন হয়নি, তাদের এই সমস্ত রক্তলোলুপ কিছু সিনিয়ার পুলিশ অফিসার যারা তথাকথিত ১৫ বছর এই বামফ্রন্টের চাটুকাবৃত্তি করে নিজেদের ভরণ পোষণ করে এই সরকারকে টিকিয়ে রেখেছে, তাদের সংখ্যা বেড়েছে, তাদের উন্নতি হয়েছে, সাধারণ পুলিশ কর্মচারিদের কিছু হয়নি। এই জায়গায় আমাদের আপত্তি। কেন ১৬ কোটি টাকা আমার দেব? পুলিশ প্রশাসনে দুর্নীতি বৃদ্ধির জন্য কি এই টাকা দেব? রবীনবাবু উত্তরপ্রদেশ থেকে শুরু করে কন্যাকুমারিকা চলে গেলেন বাংলাকে বাদ দিয়ে হিমালয় থেকে একদম বঙ্গোপসাগর, পশ্চিমবঙ্গ বাদ দিয়ে। আমরা কি দেখছি, মাননীয়

অধ্যক্ষ মহাশয়, আমরা দেখছি পশ্চিমবঙ্গের অবস্থানটা কোথায় আইন শৃঙ্খলার ক্ষেত্রে? রবীনবাবু বললেন আমরা শান্তির রাজ্যে বাস করছি। হ্যাঁ, শান্তি তো বটেই। সেই শান্তি শ্মশানের শান্তি এবং সেই শ্মশানে বসে আছেন আমাদের রাজ্যের ১৫ বছরের রেকর্ড ভাঙা মুখ্যমন্ত্রী, সেই শ্মশানের অন্যতম কাপালিক। সেই কাপালিকের পায়ে প্রতিদিন পাঁচটি করে নরমুন্ড দিতে হচ্ছে, পাঁচটি করে মানুষ বলি দিতে হচ্ছে। ৯০ সালে ১৬১০টি খুন হয়েছে। গড়ে পাঁচটি খুন। ৯১ সালে ১৭০০ খুন হয়েছে, এই কাপালিকের পায়ে শ্মশানের যে শান্তি সেই শ্মশানে নরমুন্ড বলি দিতে হয়েছে। পুলিশ প্রশাসন ক্লীব, পঙ্গু, অবস্থায় পশ্চিমবঙ্গের মানুষকে রক্ষা করে নি, সি.পি.এম.-এর কমরেডদের রক্ষা করেছে। এই জায়গায় বাংলা দাঁড়িয়ে আছে, বাংলার পুলিশ প্রশাসন দাঁড়িয়ে আছে। আমরা কি দেখছি? খুনের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ ভারতবর্ষে ৮ম স্থানে রয়েছে। রবীনবাবু উত্তরপ্রদেশ, বিহার, তামিলনাড়ু, ত্রিপুরা প্রভৃতি অনেক জায়গার কথা বললেন। অথচ খুনের ক্ষেত্রে ২৫-টি রাজ্যের মধ্যে পশ্চিমবঙ্গ ৮ম স্থানে রয়েছে। রায়টে ৬ষ্ঠ স্থান। মহিলাদের ওপর ধর্ষণের ক্ষেত্রে ৭ম স্থান। বিভিন্ন ঘটনার ক্ষেত্রে এই সমস্ত স্থানে আজকে পশ্চিমবঙ্গ দাঁড়িয়ে রয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রী, বিহার, উত্তরপ্রদেশ, মহারাষ্ট্রের সঙ্গে এ রাজ্যের তুলনা না করে, এ রাজ্যেরই আগের সময়ের সঙ্গে একটু তুলনা করুন না। আপনি বলুন, বিধানবাবুর সময় কত খুন হ'ত, আর আপনার সময়ে কত খুন হচ্ছে? মাননীয় প্রফুল্লচন্দ্র সেন মহাশয়ের সময়ে কত ধর্ষণের ঘটনা ঘটত, আর আপনার সময়ে কত ধর্ষণের ঘটনা ঘটছে? বিধানবাবুর টাইমে কত নারী নির্যাতন হয়েছে, আর আপনার সময়ে কত হচ্ছে? সিদ্ধার্থ বাবুর সময়ে কত ডাকাতি হয়েছে, আর আপনার সময়ে কত ডাকাতি হচ্ছে? একটু কম্পারেটিভ স্টাডি নিজের রাজ্যের বিভিন্ন সময়ের মধ্যে করুন না। উত্তরপ্রদেশ, বিহারের সঙ্গে তুলনা করে কি হবে! উত্তরপ্রদেশ, বিহারে, হ্যাঁ, সেখানে কিছু সামাজিক সমস্যা আছে। হ্যাঁ, আমরা জানি বাংলার বুকে সামাজিক নিগ্রহ কম হয়। কিন্তু এটা জ্যোতিবাবু কিম্বা মার্কসবাদী কমিউনিস্ট পার্টির দয়া দাক্ষিণ্যের জন্য নয়। এটাই বাংলার কৃষ্টি, বাংলার সংস্কৃতি। রবীন্দ্রনাথের বাংলা, নজরুলের বাংলা। সে বাংলার সংস্কৃতি, কৃষ্টির ঐতিহ্য, ইতিহাস বাংলার মানুষকে এখনও প্রভাবিত করে রেখেছে। বাংলার পুরোনো কৃষ্টি, সংস্কৃতির ঐতিহ্য আজও বাংলায় প্রবাহিত। এতে জ্যোতিবাবুর কোনও কৃতিত্ব নেই। এতে জ্যোতিবাবুর পুলিশ প্রশাসনের গৌরবের কিছু নেই। এটা বাংলার মানুষের ঐতিহ্য। এটাই বাংলার মানুষের কৃষ্টি, এটাই বাংলার মানুষের সম্পদ। আজকে বিধানবাবুর, প্রফুল্লবাবুর, সিদ্ধার্থবাবুর সময়ের সঙ্গে আপনাদের ১৫ বছরের কম্পারেটিভ স্টাডির একটা রিপোর্ট এখানে পেশ করুন। মাননীয় মুখ্যমন্ত্রী, আপনি বাংলায় কাপালিক হিসাবে শ্মশানের শান্তিতে বসে আছেন। আপনার রাজত্বকালের রেকর্ডটা এখানে পেশ করুন, তাহলেই প্রমাণ হয়ে যাবে কোন জায়গায় কি অবস্থায় আমরা রয়েছি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটার পর একটা ঘটনার কথা বলতে গিয়ে মাননীয় সদস্য রবীনবাবু নারী নির্যাতনের কথায় বললেন, "হ্যাঁ, আমরা একটু বিপদে পড়েছি।" কি রকম বিপদ? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ঘটনা ঘটে যাবার ৪ দিন পরে গদাই-চকে পুলিশ রেকর্ড করছে। কি করে রেকর্ড হবে? বলছে, ওদের সংখ্যা কম, তাই রেকর্ড করতে পারে নি। অথচ '৯০ সালে পশ্চিমবাংলার বুকে ৫৬১টি ধর্ষণের ঘটনা ঘটেছে এবং '৯১ সালে

সেই ধারা অব্যাহত রয়েছে। এই অবস্থায় পুলিশ প্রশাসন কমপ্লেন নেয় না। থানাগুলি লোকাল পার্টি কমরেডদের পার্টি অফিসে পরিণত হয়েছে। মন্ত্রীরা টেলিফোনে সেখানে নির্দেশ দেয়। টেলিফোন করে মন্ত্রীরা পুলিশ অফিসারদের বলে, 'যদি বাঁচতে চাও সাবধানে কাজ কর। তা নাহলে বিপদে পড়ে যাবে।' এই হচ্ছে জ্যোতিবাবুর পুলিশ প্রশাসন। এখানে পুলিশের কর্তা ব্যক্তিরা মার্কসবাদী কমিউনিস্ট পার্টির নির্দেশে কেস রেকর্ড করে না। উড়িষ্যার একজন পুলিশের কর্তা এ কথা পরিষ্কার লিখে গেছেন। তিনি ব্ল্যাক অ্যান্ড হোয়াইটে একটা আর্টিকেল লিখেছেন এবং প্রশাসনকে ডাইরেক্টলি অ্যাকিউজ করেছেন। এতে রাজ্যের মাথা হেঁট হয়ে গেছে। তিনি সাপ্রেসন অফ ফ্যাক্টস-এর অভিযোগ করেছেন। এটা বাংলার লজ্জা। আজকে আপনারা গ্রামে এবং আধা শহরে শান্তি কমিটি তৈরি করেছেন। কি রকম শান্তি কমিটি? নাগরিক কমিটি পাল্টে শান্তি কমিটি করা হয়েছে। থানার ও.সি.-রা আজ আর আসামীদের ধরছে না। মার্কসবাদী কমিউনিস্ট পার্টির কমরেড যদি অত্যাচার করে, ধর্ষণ করে, খুন করে, লুঠ করে এবং হাতে-নাতে ধরা পড়ে, তাহলেও তাকে থানায় নিয়ে এসে ও.সি. বলছে, 'আমাকে কর্তাবাবু, সি.পি.এম-এর মন্ত্রীবাবু বলে দিয়েছে তুমি শান্তি কমিটি কর, তুমি খুন করেছ, কোনও দোষ নেই, তোমাকে গ্রেপ্তার করব না, তুমি শান্তি কমিটির আহ্বায়ক হও। আমি পুলিশের ও.সি., আমি কমিটি ঠিক করে দেব।' এরপর আর কেস রেকর্ড হবে কি করে? যার ফলে আজকে কোনও কেস রেকর্ড হচ্ছে না। তথাকথিত শান্তি কমিটি, নাগরিক কমিটি, লোকাল কমিটি, তিনটি কমিটির দৌরাত্ম্যে থানাগুলি পর্যন্ত আজকে গর্তের মধ্যে ঢুকে গেছে। বাচ্চা ইঁদুরের মতো মাঝে মাঝে মুখ তুলে পুলিশের কর্তারা বলছে, 'আমরা বেঁচে আছি তো!' এই অবস্থা পুলিশ প্রশাসনের, এর জন্য বরাদ্দ চাওয়া হচ্ছে! আজকে সমস্ত বাংলার মানুষ এক রক্তাক্ত বিভীষিকার, রাজনৈতিক নির্যাতনের শিকারে পরিণত হয়েছে।

[2-55—3-50 P.M.]

উড়িষ্যার আই.জি. রাইটলি ইন্ডিকেট করেছেন যে, পশ্চিমবাংলার থানাগুলিতে সি.পি.এম-এর দৌরাত্ম্য চলছে, সেখানে ক্রাইম রেকর্ড হয় না। পুলিশকে ক্লীব করে রাখা হয়েছে। থানায় পুলিশ কগনিজেবল অফেন্স পর্যন্ত রেকর্ড করে না। কগনিজেবল অফেন্স ১৯৯০ সালে ৬৬ হাজার ৬৪৪টি। ২৫টি অঙ্গরাজ্যের মধ্যে কগনিজেবল অফেন্সে পশ্চিমবাংলা ১১ পজিশনে আছে। সমস্ত রকমের মার্কসবাদীদের তান্ডবে এবং নির্দেশ উপেক্ষা করে, যেকোনওভাবে পশ্চিমবাংলার মানুষেরা কোনওক্রমে রেকর্ড করাতে পেরেছে এবং তার সংখ্যা হচ্ছে ৬৬ হাজার ৬৪৪। কগনিজেবল অফেন্সে পশ্চিমবাংলা ১১ পজিশনে দাঁড়িয়ে আছে। এই জায়গায় দাঁড়িয়ে শ্মশানের কাপালিককে ১৬ কোটি টাকা এক্সট্রা দিতে হবে। কেন দেব? আমি জিজ্ঞাসা করব না বেহালার দেবশ্রী রায়চৌধুরিকে কেন খুঁজে পাওয়া গেল না? পুলিশ প্রশাসন এর জবাব দেবে? আজকে ভারতবর্ষের মধ্যে সবচেয়ে বেশি ড্রাগ ট্রাফিকিং সেন্টার কলকাতায় হয়েছে, বোম্বের পরে। ইমপর্টান্ট ড্রাগ ট্রাফিকিং সেন্টার কলকাতায়। সংবাদপত্রে যখন দেখি তখন দেখতে পাই, পুলিশ কর্তাদের নিজেদের মধ্যে ঝগড়া হচ্ছে। তারা ইনভলভড। পুলিশ কর্তারা নারকোটিক এবং ড্রাগ ট্রাফিকিং সেন্টারের সঙ্গে যুক্ত। এই জিনিস ভাবা যায়? যে সমস্ত ঘটনাগুলি ঘটেছে পশ্চিমবাংলায় তার সংখ্যা ১৯৯০ সালে কত? সাপ্রেস করেও ৩৯০টি ঘটনা ডিটেকটেড করা গেছে। ভাবা যায়? ভারতবর্ষের মধ্যে সবচেয়ে বেশি কলকাতায়

ড্রাগ ট্রাফিকিং সেন্টার হয়েছে বাই দি patronisation of the ruling party and police and the enforcement branch. তখন তারা ডিটেকশন করে বলছে মাত্র ৩৯০টি পাওয়া গেছে। এটা হয় না। সরষের মধ্যে ভুত লুকিয়ে আছে। এখানে ক্রাইম রেট রেকর্ডেড হচ্ছে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি তাই বলছি, বাংলার বুকে পুলিশ প্রশাসন যন্ত্রকে এমনি জায়গায় নিয়ে যাওয়া হয়েছে। এদের বলে দেওয়া হচ্ছে, তুমি যদি সঠিকভাবে কাজ না করো তাহলে আই.জি. সত্যব্রত বসুর মতো অবস্থা হবে। তোমার আর ক্ষমা নেই। আর তুমি যদি সঠিকভাবে কাজ করো তাহলে তোমার বিরুদ্ধে ভিজিলেন্স কমিশনের যদি ২৫টি রিপোর্ট থাকে তাহলেও তুমি ডি.জি হবে এবং তোমাকে বহাল তবিয়তে রাখা হবে। সঠিকভাবে তুমি যদি কাজ করো তাহলে উচ্চ প্রশাসনে রিটায়ারমেন্টের পরেও বছরের পর বছর পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার বেতন দিয়ে, গাড়ি দিয়ে, বাড়ি দিয়ে, ঠান্ডা ঘরে রেখে ৫।৬ বার এক্সটেনশন দিয়ে বড় বড় ভাল জায়গায় রেখে দেবে। আজকে এই জায়গায় পুলিশ প্রশাসন দাঁড়িয়েছে। আজকে মাননীয় সদস্য রবীনবাবু খুব গর্ব করে বললেন এবং মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় তাঁর বাজেট ভাষণে বলেছেন, দেশে শান্তি বিরাজ করছে। আমি তাহলে ৩টি ক্যাপিটাল ধরি, উত্তরপ্রদেশ ক্যাপিটাল, পশ্চিমবাংলার রাজধানী এবং বিহারের রাজধানী। কলকাতা, পাটনা এবং লক্ষ্ণৌ দিয়েই তুলনামূলক স্টাডি করি। ১৯৯০ সালে কি সাংঘাতিক ক্রাইম হয়েছে দেখুন। ১৯৯০ সালে কলকাতায় মার্ডার হয়েছে ৭৬, পাটনায় মার্ডার হয়েছে ৭২, কলকাতায় রেপ হয়েছে ১৯৯০ সালে ২৪টি আর পাটনায় রেপ হয়েছে ৪টি। কলকাতায় কিডনাপিং অফ ওমেন চিলড্রেন অ্যান্ড আদার্স হয়েছে ১৩৯, সেখানে এক্সক্লুসিভলি অন ও'মেন অ্যান্ড চাইল্ড ৬০, পাটনায় কিডন্যাপিং হয়েছে ৪৭, এক্সক্লুসিভলি ও'মেন অ্যান্ড চাইল্ড ১২। ডাকাতি—কলকাতায় হয়েছে ৪১, আর পাটনায় হয়েছে ৩৯, রাবারি—কলকাতায় হয়েছে ১৩৯ আর পাটনায় ৮৯, আর রায়ট—কলকাতায় হয়েছে ৬০৯, পাটনায় হয়েছে ২৬৫টি। টোটাল কগনিজেবল অফেন্স কলকাতায় হয়েছে ১২ হাজার ৯২৫টি আর পাটনায় হয়েছে ২ হাজার ১২০টি। বুঝতে পারছেন কি অবস্থা কলকাতায়? এই জায়গায় পশ্চিমবঙ্গে দাঁড়িয়ে আছে। গ্রাম বাংলার মানুষ অত্যাচারিত। এই সমস্ত নরখাদকের দল, তথা কথিত এই সমস্ত ভ্রস্টাচারি একশ্রেণীর পুলিশ প্রশাসনকে সাথে নিয়ে সৎ ন্যায়নিষ্ঠ পুলিশ কর্মচারিদের কাজ করতে না দিয়ে বাংলার বুকে শ্মশানের শান্তি প্রতিষ্ঠা করছে, আর শ্মশানের কাপালিক পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী জ্যোতি বসু ৫টি করে নরমুন্ড বলি দিচ্ছেন, মজুর বয়কট, নারী নির্যাতন, ঘর এবং শস্য লুঠ সর্বত্র একটা বিভীষিকার সৃষ্টি করে আজ মধ্যযুগীয় অবস্থাকে ছাড়িয়ে গেছে। তাই আমি এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, পুলিশ বাজেটের উপরে নতুন কথা বিরোধী দলের কেউ কিছু বললেন না। গত কয়েক বছরে একই প্রশ্ন আসছে এবং একই কথা বার বার বলা হচ্ছে। আমাদের তরফ থেকে নতুন কথা বলার কিছু নেই, কয়েক বছর ধরে এই কথাটা বোঝাবার চেষ্টা করছি যে আমাদের চাইতে একটা ভাল রাজ্য আপনারা দেখান যে দলের শাসনেই থাক, তাহলে আমরা আত্মসচেতনতায় ফিরে আসি। অপর দিকে মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আপনি দেখেছেন এবারের মাননীয় রাজ্যপালের ভাষণ, আমাদের লজ্জা রাখবার জায়গা নেই, সে ধরনের লোকগুলি যদিও সরকারে আসেনি যারা যে কোনও

ঘটনাকে নিয়ে দিন কে রাত বানিয়ে কিছু একটা করবে বিশেষ করে বাংলার সংস্কৃতির ক্ষেত্রে। আমরা মা বোনেদের অত্যাচারকে সহজভাবে মেনে নিতে পারি না, আমরা জানি যে এই নিয়ে সমালোচনা হবে, বিশেষ করে সরকারি ভাষণে যদি স্বীকারোক্তি থাকে তাহলে বিরোধীদের হাতে অস্ত্র উঠে যায়। মাননীয় রাজ্যপালের ভাষণে স্বীকার করা হয়েছে যে এই ধরনের ঘটনা কিছু ঘটছে যা ঘটা উচিত নয়। ওঁদের পুলিশ বাজেটে আপত্তির কারণ হল ১৬ কোটি টাকা কেন বাড়তি দেওয়া হচ্ছে। ৩৪৮ কোটি টাকাটা গত বারের চেয়ে ১৬ কোটি টাকা বেশি বাড়তি কেন বরাদ্দ করা হবে। বুঝতে তো অসুবিধা হয় না, সমস্ত খরচ বেড়েছে, জিনিসপত্রের দাম বেড়েছে, পেট্রোলের দাম বেড়েছে, পুলিশ অফিসারের গাড়ির খরচ তাই বেড়েছে, ওঁরা সবই বুঝেছেন, একান্ত ভাবে সমালোচনা করতে হবে বলেই সমালোচনা করছেন। আমরা পুলিশি ব্যবস্থা ইংরেজদের কাছ থেকে পেয়েছি। ঠিকই, মাননীয় সদস্য মানস ভুঁইয়া ডাঃ বিধান রায় এবং প্রফুল্ল সেনের সঙ্গে তুলনা করার কথা বললেন, আজকে পশ্চিমবঙ্গের অবস্থা কি? ওদিকে তুলনা করা যায় না। পুলিশকে তখনও ব্যবহার করা হত, তখন রাজনৈতিক কারণে, রাজনৈতিক মিছিলের উপর গুলি চালানোর জন্য ব্যবহার করা হত। পুলিশকে রাজনৈতিক কারণে কোনও আমল থেকে ব্যবহার করা শুরু হয়েছে, সম্ভবত সিদ্ধার্থবাবুর আমল থেকেই শুরু হয়েছে। সিদ্ধার্থবাবু পুলিশকে নিয়ে ষড়যন্ত্র করেছেন, তার ফলে কাশীপুরের ঘটনা ঘটেছিল, নকশালদের ধরে নিয়ে এসে ছেড়ে দিয়ে পিছন থেকে গুলি করা হয়েছিল। যাঁরা পুলিশ প্রশাসনের বিরুদ্ধে বলেন তাঁদের লজ্জা থাকা দরকার। মাননীয় সিদ্ধার্থবাবুর লজ্জা আছে বলেই মনে হয়, কেননা বহুদিন বাদে ফিরে আসার পরে সেই সব ঘটনার সমালোচনার হাত থেকে তাঁর অকৃত্রিম বন্ধু মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ও বাঁচাতে পারবেন না, তাই তিনি হাউস থেকে চলে গেছেন। নকশাল আমলে দেখেছি ভাল ভাল পুলিশ অফিসারদেরও খারাপ করে দেওয়া হয়েছে। নকশাল আমলে রুণু গুহ নিয়োগীকে লক আপে নিয়ে গিয়ে কি রকম অত্যাচার করা হয়েছিল? আজকে সেই মহিলা লন্ডনে অ্যামেনেস্টি ইন্টারন্যাশনালের মাধ্যমে যে প্রচার করছেন তা পশ্চিমবঙ্গের বিরুদ্ধে যাচ্ছে, তা আমাদের গ্রহণ করতে হচ্ছে। রাজনৈতিক উদ্দেশ্যে পুলিশকে দিয়ে যে কাজগুলি করানো হয়েছে সাম্প্রতিককালে—আমার কাছে সব তথ্য নেই—কিন্তু দেখা যাবে যখনই একটা করে নির্বাচন আসে তখনই—পৌরসভা পঞ্চায়েত—যে নির্বাচনই হোক আইন-শৃঙ্খলার অবনতি ঘটে।

[3-05—3-15 P.M.]

কারণ পুলিশ প্রশাসনের মধ্যে একদল লোক রয়েছেন যারা চান বামফ্রন্ট সরকার না থাকুক। তাদের অসুবিধা হচ্ছে বামফ্রন্ট সরকার দীর্ঘদিন চলবার ফলে, তাই তারা সমাজ-বিরোধীদের দিয়ে আইন-শৃঙ্খলার অবনতি ঘটিয়ে পশ্চিমবঙ্গের চেহারা অন্যভাবে ভারতবর্ষের কাছে তুলে ধরবার চেষ্টা করছেন। এখনও কংগ্রেস মনভাবাপন্ন লোকেরা অফিসার মহলে রয়েছেন। তাই আমরা দেখছি, মন্ত্রিসভা বদলাচ্ছে, কিন্তু ব্যুরোক্রাসীর চেহারা বদলাচ্ছে না। বামফ্রন্ট সরকার সমস্ত কিছু ঢেলে সাজাবার চেষ্টা করছেন, কিন্তু ট্রান্সফার পর্যন্ত করা যাচ্ছে না। সেক্ষেত্রে আদালত হস্তক্ষেপ করছেন প্রয়োজনে অপ্রয়োজনে। সেক্ষেত্রে ট্রান্সফার্ড অফিসারের বিরুদ্ধে কঠিনতম অভিযোগ থাকলেও প্রশাসন ব্যবস্থা গ্রহণ করতে পারছেন না। এর ফলে প্রশাসনের ক্ষতি হচ্ছে। এক্ষেত্রে ওরা মদত দিচ্ছেন। তবে সারা ভারতবর্ষের তুলনায় এখানকার আইন-

শৃঙ্খলা পরিস্থিতি অনেক উন্নত। কাটরা মসজিদকে কেন্দ্র করে সাম্প্রদায়িক দাঙ্গা করা হয়েছে, কিন্তু তার ফলে মিলিটারি নামাতে হয়নি এখানে, আমাদের পুলিশই তার মোকাবিলা করেছেন। পুলিশের মধ্যে যেমন খারাপ রয়েছেন, তেমনি পুলিশের মধ্যে পশ্চিমবঙ্গের রাজনৈতিক সচেতনতা কাজ করে না সেটা ভাববার কারণ নেই। অযোদ্ধার বাবরি মসজিদকে কেন্দ্র করে বিশ্ব হিন্দু পরিষদ এখানে সাম্প্রদায়িক দাঙ্গা করবার চেষ্টা করেছে, নানাভাবে চেষ্টা করেছে, কিন্তু পারেনি। সেক্ষেত্রে পুলিশ যদি এখানে একটি পক্ষ নিয়ে দাঁড়াতেন তাহলে সেটা সম্ভব ছিল, যেটা অন্য রাজ্যে হয়। এটাই পশ্চিমবঙ্গের মানুষের অসাম্প্রদায়িক মানসিকতার দৃষ্টান্ত এবং তার দ্বারাই পুলিশকে পরিচালিত হতে হচ্ছে। পুলিশের মধ্যে পশ্চিমবঙ্গের এই রাজনৈতিক সচেতনতা এসেছে। পুলিশ আমাদের বলছেন—জোতদার এবং গরিব মানুষের মধ্যে সংঘাত হলে আমাদের ভূমিকা কি হবে? এক্ষেত্রে আমরা তাদের ভূমিকা স্থির করে দিয়েছি। তবে ঘুস এবং নানারকম প্রলোভন রয়েছে যার দ্বারা অনেকে পরিচালিত হন। সেক্ষেত্রে প্রমাণ পেলে কিছু কিছু পুলিশ অফিসার ট্রান্সফারও হন। আজকে কংগ্রেস দলের পক্ষ থেকে বলা হচ্ছে, [***] নাকি বামফ্রন্ট সরকারকে উৎখাত করতে পারবেন। এটা বলা হচ্ছে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** নাম বাদ যাবে।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** ডেপুটি স্পিকার স্যার, আমি সংবাদপত্র থেকে উদ্ধৃতি দিচ্ছি। একজন কেন্দ্রীয় সরকারের মন্ত্রী, যিনি নির্বাচিত হয়েছেন লোকসভায় এখান থেকে, তিনি নাকি পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারকে উচ্ছেদ করবার জন্য চেষ্টা করবেন। কিন্তু যখন তাঁর উপর অত্যাচার হয়েছিল তখন এই বিধানসভায় দাঁড়িয়ে ১৯৯০ সালের ২০শে আগস্ট তারিখে আমরা তার সমালোচনা করেছি, ঐ জিনিসের নিন্দা করেছি। এটা পশ্চিমবঙ্গেই সম্ভব। পশ্চিমবঙ্গে ওরা আজকে একটা অরাজক অবস্থা আনতে চান বলে পুলিশ প্রশাসনের মধ্যে প্রতিক্রিয়া সৃষ্টি করতে চাইছেন, বিদ্রোহের মানসিকতা তৈরি করা যায় কিনা তার চেষ্টা করছেন এবং তারজন্যই বলছেন মাথাভারী প্রশাসনের কথা। বলছেন, পুলিশে কিছু কিছু অফিসার পদ তৈরি করা হচ্ছে, কিন্তু নিচুতলার এস.আই., ইনস্পেকটর এবং কনস্টেবলদের সম্বন্ধে কিছু করা হচ্ছে না এবং তাই পুলিশ খাতে ১৬ কোটি টাকা বাড়তি অনুমোদন করতে হচ্ছে। আমি অন্যান্য রাজ্যের সঙ্গে তুলনা করতে চাই না, কিন্তু বামফ্রন্ট মন্ত্রিসভা, বিশেষ করে স্বরাষ্ট্রমন্ত্রীকে সতর্ক করে দিতে চাই, আসন্ন দিনগুলিতে পুলিশের উপর বিরাট দায়িত্ব আসছে, কারণ পশ্চিমবঙ্গের কোথাও কোথাও বিচ্ছিন্নতাবাদী শক্তি মাথা চাড়া দিয়ে উঠছে। দার্জিলিংয়ে দেখেছেন হিল কাউন্সিল গঠিত হয়েছে, কিন্তু তাতে সুভাষ ঘিসিং সন্তুষ্ট নয়। অথচ এই সুভাষ ঘিসিং ওরাই সৃষ্টি করেছেন। বিরোধী দলের নেতা সিদ্ধার্থশঙ্কর রায়, তিনি এক সময়ে দার্জিলিংয়ে ইনডিপেনডেন্ট প্রার্থী হিসাবে দাঁড়িয়েছিলেন। সেখানে তিনি মদত দিয়েছিলেন সমস্ত শক্তিকে। পরবর্তীকালে মালদহে ওদের নেতা রাজীব গান্ধীর সময়েও তাদের মদত দিয়েছিলেন। জয়নাল আবেদিন বললেন যে ভগবান, শয়তান আর কমিউনিস্টদের কোনও পরিবর্তন হয়না। ভগবানের পরিবর্তন হয় কিনা সেটা নিয়ে আমি কোনও আলোচনা করতে চাইনা। কারণ অনেক ধর্মপ্রাণ ব্যক্তি আছেন যারা এতে আহত হবেন। কাজেই আমি

[** Expunged as ordered by the Chair]

সেদিকে যেতে চাই না। ভগবানকে বাদ দিয়ে বাকি শয়তান এবং কমিউনিস্ট এই দুটোকে এক জায়গায় বসিয়েছেন। আমি তাকে বলব যে আপনাদের বিরোধী দলের নেতা তো অনেক ডিগবাজি খেয়েছেন। তিনি এক সময়ে মার্কসবাদী কমিউনিস্ট পার্টিতে বিরোধী দলের ভূমিকা পালন করেছিলেন। আবার ডিগাবাজি খেয়ে অন্য জায়গায় চলে গেছেন। কিন্তু জ্যোতি বসু কমিউনিস্ট পার্টিতে ছিলেন এবং কমিউনিস্ট পার্টিতেই রয়েছেন। সিদ্ধার্থবাবু এক দল থেকে আর এক দলে গেছেন। সিদ্ধার্থবাবুর একমাত্র মূলধন যে তিনি দেশবন্ধু চিত্তরঞ্জন দাসের দৌহিত্র এবং এই পারিবারিক মূলধন ভাঙ্গিয়ে তিনি পশ্চিমবঙ্গে আধিপত্য বিস্তার করতে চাচ্ছেন। কিন্তু পশ্চিমবঙ্গের মানুষ তাকে চিনে ফেলেছে। আমরা যারা বামফ্রন্টে আছি, আমরা শোষণহীন সমাজ প্রতিষ্ঠা করতে চাচ্ছি। শোষণ ব্যবস্থাকে ভেঙ্গে সাধারণ মানুষের উপকার করতে চাচ্ছি। তার জন্য একটা রাস্তা হচ্ছে বাইরে, আর একটা রাস্তা হচ্ছে এই ঘরের ভিতরে। মানুষ বারে বারে আমাদের নির্বাচিত করেছে যে প্রত্যাশা নিয়ে সেই প্রত্যাশাকে আমরা পূরণ করতে পারিনি। আমাদের বহু বাধা আছে—সংবিধানগত বাধা আছে, নানারকম বাধানিষেধ আছে, আমরা সম্পূর্ণভাবে পরিবর্তন করতে পারিনি। পুলিশ প্রশাসনকেও সম্পূর্ণ ভাবে পরিবর্তন করতে পারিনি। তবে যে সমস্ত কলকারখানা, জোতদার-জমিদার, দেশের বড়বড় লোক, যে সমস্ত কায়েমী স্বার্থের মানুষ আছে তাদের বিপক্ষে আজকে পশ্চিমবঙ্গে পুলিশ দাঁড়িয়েছে। আজকে এটাই হচ্ছে বিরোধী দলের গাত্রোদাহ। ঐ সমস্ত বিরোধী শক্তির দিকে তাকিয়ে তারা বহুবার বহুভাবে চেষ্টা করেছে পশ্চিমবঙ্গ বামফ্রন্ট সরকারকে কি ভাবে নষ্ট করা যায়, কি ভাবে তাকে ফেলে দেওয়া যায়। আজকে দার্জিলিংয়েও সেই চেহারা নতুন ভাবে শুরু হয়েছে। আজকে ঝাড়খন্ডকে কেন্দ্র করে বিচ্ছিন্নতাবাদী আন্দোলন পশ্চিমবঙ্গে দেখা যাচ্ছে। কাজেই পুলিশের সামনে আগমীদিনে বিরাট দায়িত্ব আছে। এমন কি তিন বিঘাকে কেন্দ্র করে যে ভাবে বি.জে.পি নতুন ভাবে মাথা চাড়া দেবার চেষ্টা করছে, সীমান্তবর্তী এলাকাতে যেরকম অবস্থা দেখা দিয়েছে তাতে পুলিশ প্রশাসনেরও দায়িত্ব বাড়বে। সেখানে বামফ্রন্ট সরকার যে রাজনীতি নিয়ে চলতে চায় পুলিশ প্রশাসনকে সেইভাবে যাতে পরিচালিত করা যায় তারজন্য মুখ্যমন্ত্রীকে সতর্ক দৃষ্টি রাখতে হবে এবং এই গুরু দায়িত্ব পালন করে রাজ্যের আইন-শৃঙ্খলা পরিস্থিতির জন্য সঠিকভাবে প্রোটেক্টর অব ল হিসাবে পুলিশকে নিয়োজিত করতে হবে। আজকে সেই কাজের জন্য এই বাজেটে টাকা বরাদ্দ করা হয়েছে। আমি বিরোধী দলের সমস্ত বক্তব্যের বিরোধিতা করে, এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বাজেটের বিরোধিতা করতে উঠেছি। এর আগে মাননীয় সদস্য দীপকবাবুর বক্তব্য আমি শুনলাম এবং যে বিরাট ভেড়ার দল মাঝে মাঝে জ্যোতিবাবুকে টেবিল চাপড়ে সমর্থন করে তাদের বক্তৃতাও শুনেছি, তাদের চেঁচামেচি শুনেছি। ...**(নয়েজ অ্যান্ড ইন্টারাপশন)**...

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** কোনও অ্যাসপারসন চলবে না।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, তাহলে কি এদের মেষ শাবক বলব? যারা চিৎকার করছে তাহলে এরা মেষ শাবকের দল।

[3-15—3-25 P.M.]

সুতরাং স্যার, আমি এঁদের চিৎকার এবং মন্তব্য অনেক শুনেছি। মেষ শাবকদের চিৎকার অনেক শুনেছি। সময় নষ্ট না করে আমি মুল কথায় আসতে চাই। স্যার, দীপক সেনগুপ্তের বক্তব্য শুনেছি এবং এখন উনি বললেন বিরোধীরা একই কথা বার বার বলছেন। আমরা কি করে নতুন কথা বলব? জগৎদল পাথরের মতো পশ্চিমবাংলার পিঠে এই মুখ্যমন্ত্রী চেপে আছেন, ১৫ বছরে তাঁর দপ্তর পালটায় নি, তাঁর দপ্তরে একটা মিনিস্টার অফ স্টেট নিয়োগ করেন নি। দীপকবাবুর পার্টির কমল গুহ মহাশয় কৃষিমন্ত্রী ছিলেন বাদ হয়ে গেলেন, ভক্তিবাবু সমবায় মন্ত্রী ছিলেন, বাদ হয়ে গেলেন যতীন চক্রবর্তী বাদ হয়ে গেলেন। কিন্তু আমরা বুঝতে পারছি দীপকবাবুর তার উপরে কোনও দুঃখ নেই। কারণ আমরা শুনেছি কমলবাবুর লোকজন ওনাকে মারধোর করেছেন দিনহাটায়। সেইজন্য ওনার একটু রাগ আছে। এই মুখ্যমন্ত্রী থাকলে আমরা একই কথা বলব। এঁকে বছরের পর বছর কাপালিক বলব, এর দলকে বছরের পর বছর নরখাদক বলব, বছরের পর বছর বলব ওঁরা প্রশাসনকে পুরোপুরি পার্টির কাজে ব্যবহার করছেন। স্যার, আমাদের দলের গনতন্ত্র নিয়ে আজকে সি.পি.এম খুব চিন্তিত। আমাদের দলের গণতন্ত্র নিয়ে যে সি.পি.এম চিন্তিত সেই সি.পি.এম-এর পলিটব্যুরো থেকে শুরু করে পার্টি কংগ্রেস পর্যন্ত রুদ্ধদ্বার কক্ষে হয়। যাঁরা গণতান্ত্রিক শাসনে বিশ্বাস করেন না, একদলীয় শাসনে বিশ্বাস করেন তাঁরা আজকে গণতন্ত্রের ব্যাপারে চিৎকার করছেন। এটা দেখে আমি অত্যন্ত আহ্লাদিত। স্যার, ওঁদের মজার ব্যাপার কি জানেন? ওঁদের মজার ব্যাপার হল—আমি ওঁদের নীতিটা কয়েক বছর ধরে লক্ষ্য করছি। যে ওঁরা সব ধরনের বিচ্ছিন্নতাবাদী শক্তি এবং সাম্প্রদায়িক শক্তিকে মদত দেয়। যখন সেইগুলি শক্তিশালী হয়ে যায় তখন ওঁরা চিৎকার করতে শুরু করে দেন। ওঁরাই এই রাজ্যে ইঁট পুঁজো করতে দিয়েছিলেন। জয়নালদা বলেছেন—এটা একমাত্র রাজ্য যেখান দিয়ে আদবানি রথ নিয়ে গিয়েছিল। বিহারের লাল্লু যাদব—বাপের ব্যাটা—আদবানিকে গ্রেপ্তার করেছিল। জ্যোতিবাবু হিম্মত হয় আদবানিকে গ্রেপ্তার করার। আবার এই রাজ্যে একতাযাত্রা বেরিয়েছে এবং পুলিশ দিয়ে সেই একতাযাত্রাকে ওঁরা এগিয়ে দিয়েছেন। ওঁরা ভাবেন যে যদি এই রাজ্যে সাম্প্রদায়িক শক্তিকে একটু উসকানি দেওয়া যায় তাহলে কংগ্রেসের ভোট কমবে। সেইজন্য ওঁরা সাম্প্রদায়িক শক্তি নিয়ে মাথা ঘামাচ্ছেন। ঠিক একই ভাবে এই রাজ্যে দার্জিলিং-এর ব্যাপারে বিচ্ছিন্নতাবাদের হয়ে স্লোগান দিয়েছিলেন, আলাদা গোর্খা স্থানের স্লোগান দিয়েছিলেন। ওঁদের মাধ্যমেই বিচ্ছিন্নতাবাদী আন্দোলন দার্জিলিং-এ জন্ম নিয়েছিল। আজকে ঘিসিং-এর বিরুদ্ধে মুখ্যমন্ত্রী বড় বড় বিবৃতি দিচ্ছেন। ওঁদের ক্ষমতা নেই দার্জিলিং-এ ঘিসিং-এর বিরুদ্ধে লড়াই করার। গত বারে রাজীব গান্ধি মিটিয়ে না দিলে জ্যোতিবাবুর দার্জিলিং-এ যাওয়া হত না। আজকেও কেন্দ্রীয় সরকার সমর্থন না করলে ওঁরা দার্জিলিং সমস্যার সমাধান করতে পারবেন না, দার্জিলিং সামলাতে পারবেন না। আজকে স্যার, সমস্ত রকম দেশ বিরোধী শক্তির আশ্রয়স্থল হচ্ছে পশ্চিমবাংলা এবং তার মুখ্যমন্ত্রী জ্যোতি বসু। ঐই পশ্চিমবাংলায় আমরা দেখি হাওড়া স্টেশনে উগ্রপন্থী ধরা পড়ে, আসানসোলে উগ্রপন্থী ধরা পড়ে। কেন? তার কারণ ওরা জানে পশ্চিমবাংলায় পালিয়ে একবার আসতে পারলে জ্যোতিবাবুর রাজ্যে বন্দুকধারী উগ্রপন্থীদের বিরুদ্ধে ব্যবস্থা হয় না। সেইজন্য তারা আসে এবং দিনের পর দিন তারা থাকে। উলফা, হিতেশ্বর সাইকিয়া নিজের

জীবনের ঝুঁকি নিয়ে উলফাদের তাড়াচ্ছেন অসম থেকে। সেই উলফা কোথায় ধরা পড়ছে? ধরা পড়ছে কলকাতা থেকে। তার আগে দীর্ঘ দিন তারা এখানে কাজ-কর্ম চালিয়ে গেছে। তার মানে এই রাজ্য উগ্রপন্থীদের আশ্রয়স্থল। উগ্রপন্থীদের আশ্রয় দেবার ব্যাপারে কার দায়িত্ব থাকে? এই রাজ্যের মুখ্যমন্ত্রী জ্যোতিবাবুর। আজকে ওঁরা ঝাড়খন্ড আন্দোলন নিয়ে বলছেন। বিহারে সি.পি.আই-এর লোকেরা ঝাড়খন্ড রাজ্যের জন্য বলছে। বিহারে সি.পি.এম ছোট পার্টি, সি.পি.আই-এর লেজুড়। তার মানে বিহারে ওঁরা ঝাড়খন্ডের পক্ষপাতী আর পশ্চিমবাংলাতে ওঁরা ঝাড়খন্ডের বিরুদ্ধে বিরাট স্লোগান দিচ্ছেন। ওঁরা তাই অ্যাডমিনিস্ট্রেটিভলী ঝাড়খন্ড বা ঝাড়খন্ড মুক্তি মোর্চার সদস্যদের উপর নির্মম অত্যাচার করছে। কিন্তু এরা রাজনৈতিকভাবে এদের মোকাবিলা করতে পারছে না। এই রাজ্য চোরাকারবারিদের স্বর্গরাজ্য। মুখ্যমন্ত্রী স্বীকার করেছেন, প্রতিদিন বর্ডারে এপার থেকে স্মাগল্ড হয়ে চলে যাচ্ছে গরু-বাছুর, চাল, ডাল আর ওদিক থেকে সমস্ত জিনিস আসছে এই কলকাতায়। কলকাতা হচ্ছে ড্রাগ ব্যবসায়ীদের মূল কেন্দ্র। নেপাল থেকে এই ড্রাগ আসছে এই কলকাতা শহরে এবং এখান থেকে সারা ভারতবর্ষে ছড়িয়ে যাচ্ছে। কলকাতার পুলিশ জেগে ঘুমায়। তারা ড্রাগ ব্যবসায়ীদের দেখতে পায় না। কেননা, এখানে অ্যাডমিনিস্ট্রেশন পুরোপুরি ফেল করে গেছে। আজকে বাটায় ধর্মঘট চলছে। ঐ অপদার্থ দীপক মুখার্জি এটা মেটাতে পারছে না। এর কারণ কি? এর কারণ হচ্ছে এই জায়গায় ওরা মদত পাচ্ছে। আর.এস.পি-র দেবব্রত বন্দ্যোপাধ্যায় বলেছেন যে সি.পি.এম. হচ্ছে সোশ্যাল ফ্যাসিস্ট। তা সত্ত্বেও ওদের কিল খেয়ে কিল হজম করতে হয়। তা নাহলে সি.পি.এম. যেমন ভাবে কমলবাবুকে বের করে দিয়েছে, যে রকম ভাবে যতীনবাবুকে বের করে দিয়েছে, সেইরকমভাবে তপন হোড়কে বের করে দেবে। আজকে সি.পি.এম.-এর ক্যাডাররা কি করছে এটা বোঝা দরকার। সি.পি.এম.-এর যে ভায়োলেন্স, সে সম্পর্কে আমি আগে বলেছি। আমি ওদের সাধুবাদ জানাই, ওদের অর্গানাইজড পার্টি। ওদের অর্গানাইজড ভায়োলেন্স এবং কন্ট্রোল্ড টেরর কখন হয়, না ইলেকশনের তিনদিন আগে হয়। আর ইলেকশনের তিন মাস পরে যারা বিরুদ্ধে তারা ভয় দেখায়। মানুষকে ওরা ভোট দিতে দেয় না। যারা ভোট দিয়েছে তাদের ভয় দেখায় যাতে পারমানেন্টলি তারা ইলেকসনে ভোট দিতে না যায়। ইলেকশনের পরে হাত কাটার ঘটনা ঘটায়। ইলেকশনের পর চব্বিশ পরগনায় এইরকম ঘটনা ঘটিয়েছে। আবার ইলেকশনের পর কিছুদিন চলে গেলে ভায়োলেন্স কন্ট্রোল করে নেওয়া হয়। আবার পঞ্চায়েত ইলেকশনের আগে এটা করা হবে। স্যার, সেনা বাহিনীকে ব্যারাকে রাখতে হয়। তার কারণ একটা ভিকটোরিয়াস সেনা বাহিনীতে যেটা হয়—মহিলাদের ইজ্জত যায়। সি.পি.এম. সমস্ত ক্যাডারকে ব্যারাকে রাখতে পারছে না। তার ফলে তারা রাস্তায় ঘুরছে, আর রোজ রেপ, ধর্ষণের ঘটনা ঘটছে দেখা যায়। আমি এই হাউসে গীতা মুখার্জির বক্তব্য পড়েছি যখন গদাইয়ের চরে ধর্ষণের ঘটনা ঘটেছিল। তিনি বলেছেন যে এই ঘটনায় অভিযুক্ত হচ্ছে সি.পি.এম.-এর সমর্থক। কোথায় ঘটনা ঘটেছিল? গদাইয়ের চরে। কে বলেছেন? সি.পি.আই.-এর এম.পি. গীতা মুখার্জি, তিনি বলেছেন। তার ফলে সি.পি.এম.-এর কর্মীরা ধর্ষণ করে দেখেছি বানতলা, বিরাটি থেকে আরম্ভ করে বিভিন্ন জায়গায়। নারীর ইজ্জত লুটের ঘটনা পৌঁছেছে অন্যান্য জায়গায়। ভগবানগোলায় সি.পি.এম-এর একজন অঞ্চল সদস্য, মেম্বার, সে একজন মহিলাকে রেপ করেছে। এখন পর্যন্ত পুলিশ তাকে গ্রেপ্তার করে নি। এর ফলে ঐ এলাকায় মানুষের মধ্যে বিরাটভাবে বিক্ষোভ চলছে। আমরা দেখছি পশ্চিমবাংলায় এই ঘটনা

ঘটছে। স্যার, তাই আমি আপনার কাছে এই কথা বলতে চাই যে, পশ্চিমবাংলায় এই মাথাভারী প্রশাসন তৈরি হয়েছে। আমি দু-একটা ফিগার আপনার সামনে রাখছি।

(গোলমাল)

স্যার, আমি এবারে কয়েকটা ফ্যাক্ট বলছি। পশ্চিমবাংলায় মূল সমস্যাটা যেটা দাঁড়িয়েছে সেটা হচ্ছে, পশ্চিমবাংলায় পুলিশ খাতে খরচ বাড়ছে। সেই তুলনায় কিন্তু ক্রাইম ডিটেকশন হচ্ছে না এবং সেই তুলনায় ক্রাইম কনভিকশন হচ্ছে না।

[3-25—3-35 P.M.]

আমাদের এই পুলিশ বাজেটে গত বছরে এই বাজেটের পরিমাণ কিছুটা কম ছিল, ৩৩২ কোটি টাকা ছিল, সেখানে এইবার সেটা বেড়ে হয়েছে ৩৪৮ কোটি টাকা অর্থাৎ ১৬ কোটি টাকা বেড়েছে পুলিশ বাজেট খাতে। সেখানে মহারাষ্ট্র এবং পশ্চিমবঙ্গের যদি তুলনা করা যায় তাহলে দেখা যাবে একটি কংগ্রেস শাসিত স্টেবল স্টেট হিসাবে মহারাষ্ট্রে পুলিশ খাতে খরচ কম এবং সেই তুলনায় বামফ্রন্ট সরকার পরিচালিত একটি স্টেবল স্টেটে পুলিশ খাতে খরচ বেশি। মহারাষ্ট্রে পুলিশ খাতে খরচ হয়েছিল ৪২২ কোটি টাকা আর পশ্চিমবঙ্গে খরচ হয়েছিল ৩৪৮ কোটি টাকা। এখন মহারাষ্ট্রের ইনক্রিজ কি রকম হচ্ছে যদি দেখি তাহলে দেখব যে সেখানে বেশি লোক, বেশি এরিয়া এবং পুলিশ বাজেটে ৯৬ কোটি টাকা ধরা আছে। সেখানে পশ্চিমবঙ্গে ১১৭ কোটি টাকা। সেই তুলনায় পশ্চিমবঙ্গে পুলিশিং কত হয়েছে সেটাও দেখা দরকার। পশ্চিমবঙ্গে নাম্বার অফ পুলিশমেন পার থাউসেন্ড পপুলেশন ১.১ পারসেন্ট, মহারাষ্ট্রে সেখানে ১.৭ পারসেন্ট এবং পশ্চিমবঙ্গে ১ হাজার লোকের জন্য ১.১ পুলিশমেন সেখানে মহারাষ্ট্রে ১ হাজার লোকের জন্য ১.৭ পারসেন্ট পুলিশমেন। সুতরাং পশ্চিমবঙ্গের সঙ্গে তুলনামূলকভাবে যদি বিচার করি তাহলে দেখবেন যে মহারাষ্ট্রে পশ্চিমবঙ্গের থেকে পুলিশ খাতে খরচ অনেক কম। সেখানে পশ্চিমবঙ্গে ৬.৬ পারসেন্ট এবং মহারাষ্ট্রে ৪.৮২ পারসেন্ট। সুতরাং ওদের ওরিয়েনটেশন ডেভেলপমেন্টের দিকে এবং আপনাদের ওরিয়েন্টেশন পুলিশের দিকে। এখন দেখতে হবে যে মহারাষ্ট্রের পুলিশও কি একইরকম কাজ করেন? মহারাষ্ট্রের পুলিশ ১৭ কোটি ২৭ লক্ষ টাকার স্টোলেন প্রপার্টি রিকভার করতে সক্ষম হয়েছেন। সেখানে পশ্চিমবঙ্গে ৪ কোটি ৯২ লক্ষ টাকার স্টোলেন প্রপার্টি পুলিশ রিকভার করতে পেরেছে। পশ্চিমবঙ্গে পুলিশ খাতে খরচ বেশি এবং সেই তুলনায় পারসেনটেজ হিসাবে স্টোলেন প্রপার্টি রিকভার করেছে কম। এখন দেখুন মহিলা পুলিশ নেওয়ার ক্ষেত্রে কি রকম সুযোগ দিয়েছেন আপনারা—যেখানে টোটাল পুলিশ হচ্ছে ১৮৪০, সেখানে মহিলা পুলিশ মাত্র ৪৩৬ জন। সুতরাং আমরা দেখছি যে মহারাষ্ট্রের তুলনায় পশ্চিমবঙ্গে পুলিশের পারফরমেন্স কম। পুলিশ ফোর্সের ক্ষেত্রে অ্যাকচুয়াল পুলিশ স্ট্রেনথ ১ লক্ষ ২৪ হাজার সেখানে পশ্চিমবঙ্গে ৭২ হাজার। আসলে লোয়ার লেবেলে পুলিশের কোনও ইনডাকশন হচ্ছে না। পুলিশের ইনডাকশন হচ্ছে টপ লেবেলে। মানস ভুঁইয়াও এই ব্যাপারে উল্লেখ করেছেন, সেখানে ৬ জন ডিজি র‍্যাঙ্কের অফিসার রাখা হয়েছে, ১৫ জন আই জি র‍্যাঙ্কের অফিসার রাখা হয়েছে। সেখানে ১৯৭২ সালে আমরা মাত্র একজন আই জিকে দিয়ে কাজ চালাতাম। আর আজকে ৬ জন ডিজি এবং ১৫ জন আইজি নিযুক্ত করা হয়েছে। আপনাদের কে

একজন রুণু গুহ নিয়োগীর ব্যাপারে বলছিলেন—আমি তার উত্তরে আপনাদের জানাই যে, আমাদের সময়ে তাঁকে তো আমরা সাব ইনেসপেক্টর করেছিলাম। আর আপনাদের সময়ে তিনি কি হয়েছেন—আজকে তাঁকে ডিসি করা হয়েছে। ঘর পোড়ানোর অভিযোগে তাঁকে রিটায়ার করার আগে একটা প্রাইজ দিয়ে দিলেন। আরও দু-একটি কথা এই প্রসঙ্গে রাখতে চাই, সেটা হচ্ছে পশ্চিমবঙ্গে আমরা দেখছি যে বিভিন্ন ব্যাপারে সাপ্রেশন অফ ফ্যাক্টস ঘটছে। শুধু নির্বাচনের সময়েই পুলিশের তৎপরতা চোখে পড়ে। কর্পোরেশনের নির্বাচনের ক্ষেত্রে আমরা দেখলাম পুলিশ দিয়ে কিভাবে জিতে এলেন। ১৯৯০-৯১ সালে ১৭১ এক্সপ্লোসিভ অ্যান্ড এক্সপ্লোসিভ সাবস্টেন্স কেস হয়েছিল তার মানে ওই কটি ঘটনা ছাড়া আর কোনও পুলিশের রেকর্ডে নেই। এই ১৭১টি বোমা পড়ার ঘটনা ঘটেছে এবং সারা পশ্চিমবঙ্গে এই সংখ্যাটি বিশ্বাস করা যায় কিনা আপনারাই ভেবে দেখুন। তারপরে আমি বারে বারেই বলেছি যে চোরাচালানকারি এবং মজুতদারদের বিরুদ্ধে আপনারা কোনও ব্যবস্থাই গ্রহণ করতে পারেন নি। ৯১৬টি এসেনসিয়াল কমোডিটিস অ্যাক্টের কনভিকশনে কাউকে গ্রেপ্তার করতে পারেন নি। আমরা রিপিটেডলি মুখ্যমন্ত্রীর কাছে প্রশ্ন করেছিলাম যে কত জনের বিরুদ্ধে কনভিকশন আছে, তিনি উত্তর দিতে পারেন নি। তারপরে আমরা তাঁকে প্রশ্ন করেছিলাম কতজনকে ধর্ষণ করা হয়েছে, তাঁরও ফিগার দিতে পারেন নি এবং হাউস থেকে না উত্তর দিয়ে পালিয়ে গেলেন। তারপরে আরেকটি প্রশ্ন আপনার কাছে করতে চাই, এই যে টেরারিস্ট অ্যান্ড ডিসরাপটেড অ্যাকটিভিটিজ অ্যাক্ট আছে, এতে কতজন টেরোরিস্টকে আপনি ধরতে পেরেছেন। আপনারাই তো বলেন এখানে উল্ফারা আসছে, দার্জিলিংয়ে টেরোরিজিমে ভরে গেছে, পাঞ্জাব থেকে মিলিটেন্সরা আসছে কিন্তু আপনারা কি একজন লোককেও গ্রেপ্তার করতে পেরেছেন? একজনও গ্রেপ্তার হয় নি। কোনও একটা কেসও হয় নি।

পশ্চিমবাংলায় আজকে গদাইচরের মতো ঘটনা ঘটছে, এই জ্যোতিবাবুর রাজত্বে মানুষকে হতাশার এমন তীব্র পর্যায়ে দাঁড় করিয়েছে যে পশ্চিমবাংলায় সবচেয়ে বেশি সুইসাইডের ঘটনা ঘটছে। স্ট্রং সুইসাইড স্ট্রীম ইন ওয়েস্ট বেঙ্গল। সারা ভারতবর্ষের মধ্যে সুইসাইডে পশ্চিমবাংলা হচ্ছে এক নম্বর, সারা ভারতবর্ষে যত সুইসাইড হয় তার ১৫.৩ পারসেন্ট ঘটছে এই পশ্চিমবাংলায়। সেখানে যদি ফলোড বাই তামিলনাড়ু ১৫.১ পারসেন্ট, কেরালা ১১ পারসেন্ট, এখানে কেন মহিলারা সুইসাইড করছে তারও একটা কারণ দিচ্ছি সেটা হচ্ছে ফেলিওর in examination, quarrel with in-laws and spouses, love affairs and illegitimate pregnancy. এই সি.পি.এম-এর আমলে পশ্চিমবাংলায় মহিলাদের বাঁচার কোনও উপায় নেই তাই আজকে জ্যোতিবাবুর রাজত্বে বেঁচে থেকে লাভ কি? পশ্চিমবাংলায় সুইসাইড হচ্ছে সবেচেয়ে বেশি স্ট্যাটিসটিক্সই এই কথা বলছে। বামফ্রন্টের কেউ সুইসাইডের এই নীতি অনুসরণ করবেন কিনা যে অবস্থা চলছে সেটা আমি এখনও পর্যন্ত জানিনা। স্যার, আমি এবারে কয়েকটি স্পেসিফিক ঘটনার দিকে যাচ্ছি, আমি এই কথা সি.পি.এম.-র বিরুদ্ধে অ্যাকিউসড্ করে বলতে চাই যে আজকে কংগ্রেস কর্মীদের খুন করার চেয়ে ওরা বেশি ব্যস্ত ওদের যারা বিরোধী তাদেরকে খুন করার ব্যাপারে, ওদের পার্টি থেকে যারা বেরিয়ে যাচ্ছে যারা ডিসিডেন্ট হচ্ছেন তাদেরকে খুন করার ব্যাপারে। এই হাউসে আমরা আগেও বলেছি নকশালপন্থীদের নেতা অসীম চ্যাটার্জি ওদের দলে যোগ দিলে তাকে ওরা হাত তুলে স্বাগত

জানাচ্ছে আর ওদের যারা বিরোধিতা করে তাদেরকে ওরা নির্মমভাবে হত্যা করেন। তার একটা উদাহরণ আমি দিচ্ছি, ১৯৯০ সালের ২৫শে ডিসেম্বর কৃষ্ণনগরের অসীম সাহা নকশাল নেতা খুন হলেন এখনও পর্যন্ত অপরাধীরা গ্রেপ্তার হয়নি, অপরাধী ধরা পড়েনি। ১৯৯২ সালের ৭ই জানুয়ারি জেলার সি.পি.এম. অফিসের সামনে নকশাল নেতা রমেন সাহা খুন হয়েছে, এখনও পর্যন্ত কেউ গ্রেপ্তার হয়নি। এই নদীয়া জেলাতেই ৯০ সালের ১২ই নভেম্বর প্রাথমিক শিক্ষক মোহন ঘোষ মারা গেছেন, তার ব্যাপারে সি.পি.এম.-র পঞ্চায়েত সদস্য যুক্ত এখনও পর্যন্ত গ্রেপ্তার হয়নি। ওদের দল থেকে যারা বেরিয়ে আসছে তাদের ওরা খুন করবে এটাই হচ্ছে ওদের নীতি। এর আগে পানিহাটির দুলাল চক্রবর্তীর কথা বলি সে সি.পি.এম.-র ডিসিডেন্ট ছিল, ট্রেড-ইউনিয়ন নেতা ছিল তাঁকে খুন করা হয়েছিল। আজকে হরিপাল থানায় সি.পি.এম.-র মধুসূদন সাঁতরা বলে একজন কৃষক নেতা তাকে মারা হয়েছিল—এই যে লিফলেট নিয়ে এসেছি, মধুসূদন সাঁতরার খুনের প্রতিবাদে গর্জন করে উঠুন—এটা হচ্ছে গত ৩০শে সেপ্টেম্বর, ৯১তে, মধুসূদন সাঁতরা যখন বাড়ি ফিরছিলেন তখন সি.পি.এম.-র মস্তানরা ৫।৬ জন মিলে ঠ্যাঙাড়ে বাহিনী তাকে আক্রমণ করে, হাত পা ভেঙে দেয় মাথার খুলি ফেটে যায়, তাঁকে কলকাতায় নিয়ে আসার পথে তিনি মারা যান। কমরেড সাঁতরা মাত্র ৭ মাস বিয়ে করেছিলেন, ২০ বছর সি.পি.এম. পার্টি করার পর কমরেড ঐ পার্টি ছেড়ে কৃষক আন্দোলনে যোগ দেন। তারজন্য সি.পি.এম.-র লোকেরা ঠ্যাঙাড়ের মতো তাকে মেরে খুন করেছেন। এবার আমি এদের নেক্সট খুনের টার্গেটটাও বলে দিচ্ছি তার নাম হচ্ছে পঙ্কজ মাকাল। সে ভেরী অঞ্চলে জমি দখলের বিরুদ্ধে লড়াই করেছে, সে যখন ওদের দল থেকে বেরিয়েছে—তাকে খুন করার সাহস সি.পি.এম. এখনও পায়নি—কংগ্রেসে যখন যোগ দিল পরের দিনই তাকে পুলিশ গ্রেপ্তার করেছে এবং একগাদা মামলা দিয়েছে ওর বিরুদ্ধে, ওরা পঙ্কজ মাকালকে খুন করার ষড়যন্ত্র করছে, এটা হচ্ছে সি.পি.এম.-র বিরুদ্ধে আমার অভিযোগ। স্যার, আমি আপনাকে বলব আপনার যদি কোনও প্রভাব থাকে তাহলে আপনি এই পঙ্কজ মাকালকে বাঁচানোর ব্যবস্থা করুন। স্যার, আমি এবারে দ্বিতীয় প্যাথেটিক ঘটনাটি বলে আমার বক্তব্য শেষ করতে চাই। স্যার, আমার কাছে একটা ছেলের ছবি আছে, ছেলেটির নাম হচ্ছে প্রদীপকুমার চক্রবর্তী, আমাদের কলকাতা পুলিশের এলাকায় সে গত ১৬.১০.৯১ তারিখে দুর্গাপূজার সময় বেড়াতে গিয়েছিল তিন বন্ধুর সঙ্গে, ছেলেটি বি.টেক অনার্স, আই.আই.টি. থেকে পাশ করেছে, বড় চাকরি করত।

[3-35—3-45 P.M.]

তার দুদিন পরে তার ডেড বডি ভাসমান অবস্থায় পাওয়া যায়। পোর্স্ট মর্টেম রিপোর্ট বলছে আগে তাকে খুন করে তারপর তাকে জলে ফেলে দেওয়া হয়েছিল। সি.পি.এম এর মধ্যে নেই। আমি এতক্ষণ সি.পি.এম কোথায় খুন করেছেন, কোথায় ধর্ষন করেছে সেইসব বললাম। কিন্তু পুলিশের কি রকম কাজ দেখুন। ১৬.১০.৯১ তারিখে একটা শিক্ষিত ছেলে, তার ছবিটা আপনি দেখুন, তাকে খুন করা হয়েছে। এখনও পর্যন্ত পুলিশ একজনকেও গ্রেপ্তার করেনি। তার বাড়ির লোকেরা মুখ্যমন্ত্রীর কাছে ১০ বার করে গেছে। এখনও পর্যন্ত পুলিশ কাউকে গ্রেপ্তার করার ব্যবস্থা করেননি। আমি এই প্রদীপ চক্রবর্তীর খুনের দোষীদের অবিলম্বে গ্রেপ্তারের দাবি জানাচ্ছি। আমি আরও দুটো ডকুমেন্ট আপনার কাছে প্লেস করব।

একটা হচ্ছে একজন বিধবা মহিলা অভিযোগ করেছে, সেই বিধবা মুসলমান মহিলা, তার স্বামীর নাম হাজিওয়ালি রহমান, ওয়াকফ অফ স্টেটের সেই জমি সি.পি.এমের ১২৯ নং ওয়ার্ড কাউন্সিলারের নেতৃত্বে সি.পি.এমের লোকেরা দখল করে নিয়েছে। একজন সি.পি.এম কাউন্সিলার সেই জমিতে ভাড়া বসিয়েছেন এবং ফরোয়ার্ড ব্লকের অবস্থাটা আপনি দেখুন, কলিমুদ্দিন শাসম্ লোকাল কমরেড এন. ভট্টাচার্যকে চিঠি লিখেছেন, এই বৃদ্ধ মুসলমান মহিলার জমি সি.পি.এমরা দখল করে নিয়েছে, এটাকে একটু মুক্ত করার ব্যবস্থা করুন। পুলিশ এই ব্যাপারটা জানে, সেই মহিলা আজকে দরজায় দরজায় ঘুরছে। অথচ তিনি কোনও প্রতিকার পাচ্ছেন না। সি.পি.এম-রা তার জমি দখল করে নিয়েছে। সেই প্রপার্টি আজকে পর্যন্ত রিলিজ করা হয়নি। আমি আরেকটা কথা বলে আমার বক্তব্যের শেষের দিকে যাব। আমরা দেখছি আজকে পুলিশকে কিভাবে দলীয় স্বার্থে ব্যবহার করা হচ্ছে। আমি এই হাউসে. এই ব্যাপারটা আগেও বলেছিলাম এখনও বলছি, কিভাবে অপরাধীদের ছেড়ে দেওয়া হচ্ছে। অপরাধীদের ছেড়ে দেওয়া সম্পূর্ণভাবে হোম ডিপার্টমেন্টের ব্যাপার। হোম ডিপার্টমেন্টের অর্ডারেই তাদের ছেড়ে দেওয়া হয়েছিল। কারা মন্ত্রীকে আমি ব্যাপারটা বলেছিলাম, তখন উনি বলেছেন যে ওনার কিছু করার নেই। হোম ডিপার্টমেন্ট অর্ডার দিয়েছে তাই এদের ছেড়ে দেওয়া হয়েছে। ১৯৯১-৯২ সালে যাদের ছেড়ে দেওয়া হয়েছে তারা সব সি.পি.এমের কনভিকটেড ক্যাডার। তাদের মুখ্যমন্ত্রীর নির্দেশে ছেড়ে দেওয়া হয়েছে। আমি নাম করছি ঔরঙ্গজেব, আলিপুর সেন্ট্রাল জেলে সে ছিল। ১৮.৯.৯১ তারিখে তার যাবজ্জীবন কারাদন্ড হয়েছিল। সি.পি.এমের একজন টপ মোস্ট নেতার প্রভাবে তাকে ছেড়ে দেওয়া হল। আমাদের বাগনানের কর্মী মানস সেনের হত্যাকান্ডে জড়িত চারজন অপরাধীকে ছেড়ে দেওয়া হয়েছে। তারা দমদম সেন্ট্রাল জেলে ছিল। সেই চারজন অপরাধী হচ্ছে জয়তু সেন, রামানুজ ঘোষ, পীযুষ সেন, শেখ সুলতান। সেই চারজনকে ছেড়ে দেওয়া হয়েছে এবং এই হাউসের একজন এম.এল.এ, যিনি এখানে বসে আছেন তার প্রভাবেই এই চার জনকে ছেড়ে দেওয়া হয়েছে। মাত্র ছয় বছরের মধ্যে ছেড়ে দেওয়া হয়েছে ভোলা পালকে। সেই ভোলা পালকে দিয়ে সি.পি.এমের একজন সেক্রেটারির প্রত্যক্ষ মদতে রায়গঞ্জ পৌরসভা দখল করার চেষ্টা হয়েছিল। এইগুলি সব হয়েছে হোম ডিপার্টমেন্টের অর্ডারে এবং মুখ্যমন্ত্রীর জ্ঞাতসারে। জেলের একটা কথা আছে, আন্ডার পেইন অফ ডেথ, যদি তাকে দীর্ঘদিন রাখা হয়, যদি তার লাইফ ডেঞ্জার হয় তবে তাকে ছেড়ে দেওয়া হয়। এটা যখন গুরুতর হয় তখনই এটা সেখানে অ্যাপলিকেবল হয়। সি.পি.এম প্রভাবিত আকবর আলি মন্ডলকে প্রি-ম্যাচিয়র রিলিজ করে দেওয়া হয়েছে। আই.পি.সি ৩০২ ধারা বলে ২৮.৩.৯১ তারিখে তাকে ছেড়ে দেওয়া হয়েছে মাত্র ছয় বছরে। যতীন দাস রুই, তাকে ছেড়ে দেওয়া হয়েছে ন' বছরে।

যতীন দাস রুইকে ছেড়ে দেওয়া হয়েছে ১ বছরের আগে। ওকে লাইফ সেন্টেন্স বলা হয়েছে। এর লাইফ ডেঞ্জার। তিন নম্বর হচ্ছে, মঙ্গলা শেখকে ছেড়ে দেওয়া হয়েছে, ৩০২য়ের আসামী। আমি এই পর্যন্ত আটটা নাম বললাম, যে আটটা নাম এবং যারা লাইফার ছিল তাদের বারো বছর কমপ্লিট হয়ে যাওয়ার আগে প্রত্যক্ষভাবে বা বামফ্রন্টের নেতাদের হস্তক্ষেপে প্রত্যক্ষভাবে জেল থেকে ছেড়ে দেওয়া হয়েছে। অথচ সেখানে যারা অ্যাপিল করেছে যে আমাদের লাইফ ডেঞ্জার আছে, তাকে ছেড়ে দেওয়া হচ্ছে না। আলিপুর সেন্ট্রাল জেলে এই

রকম চারজন লাইফার, তারা অ্যাপিল করেছে এবং বলা হয়েছে যে, আমরা আর বাঁচব না আমাদের রিলিজ করে দেওয়া হোক কিন্তু তাদের ছেড়ে দেওয়া হচ্ছে না। সি.পি.এমের লোক হলে ছেড়ে দেওয়া হচ্ছে না হলে ছাড়া হচ্ছে না। জেল থেকে ছাড়বার ব্যাপারে কোনও নীতি অবলম্বন করা হচ্ছে না। স্যার, আমি এখানে সি.পি.এমের একজন এম.এল.এর একটা চিঠি পড়ছি, সি.পি.এমের এম.এল.এ. শ্রী চিত্তরঞ্জন মৃধা আলিপুর জেলকে লিখেছেন 'I like to inform you that Md. Akbar Ali Mondal, S/O Hazi Niyamat Mondal of village Amtala, P.S. Canning, South 24-Parganas is being detained in your jail as he was imprisoned by the Hon'ble District Judge, Alipore. His appeal against the sentence is under consideration of Hon'ble High Court, Calcutta. He is a C.P.I.(M) worker. He was elected as a member of Gopalpur Panchayat in 1983 as a C.P.I.(M) candidate. He may kindly be allowed to stay in C.P.I.(M) party file in your jail. এটা কে লিখেছে? এটা লিখেছেন সি.পি.এমের এম.এল.এ.। তাকে বলা হচ্ছে যে পার্টি ওয়ারকার। এর লাইফ ইমপ্রিজনমেন্ট হয়েছে একে আলাদাভাবে ব্যবস্থা করে ছেড়ে দেওয়া হোক। এই তো স্যার অবস্থা। যে আমলে বিচারের বাণী নীরবে নিভৃতে কাঁদে সেই খানে বিচার নিয়ে কিসের বড়াই? দোষী দোষ করলে শাস্তি পায় না। এখন সি.পি.এমের ক্যাডার এবং পুলিশ পরস্পর পরস্পরের পরিপূরক। পুলিশ বলছে আমরা সি.পি.এমের ক্যাডার ধরব না, অপরাধীদের ধরব না। পুলিশ বলছে যে, আমাদের কিছু বল না। আজকে পুলিশ কোনও খুনের বিরুদ্ধে ব্যবস্থা নেয় না। কোনও অপরাধী ধরে না। আজকে পশ্চিমবাংলায় অরাজক অবস্থা চলছে। একটা নেকসাস বিটুইন সি.পি.এম. অ্যান্ড পুলিশ। আজকে পশ্চিমবাংলার মানুষ এর বিরুদ্ধে তীব্র ধিক্কার জানাচ্ছে। প্রতিবাদ করছে। তাই আমি এই বাজেটের তীব্র বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দীপককুমার সেনগুপ্ত ঃ** মাননীয় স্পিকার স্যার, কিছুক্ষণ আগে মাননীয় সদস্য শ্রী সৌগত রায় তাঁর বক্তব্যের মধ্যে এমন কিছু কথা বলেছেন যেটা শুনে আমার মনে হয়েছে যে এই হাউসে কিছু বলার জন্য অত্যন্ত প্রয়োজন বোধ করছি। মাননীয় সদস্য সৌগতবাবু বলছেন যে, কমল গুহ আমাকে নিগৃহীত করেছে। প্রথমত আজকে পুলিশ বাজেটের দিন এই আলোচনা করা হচ্ছে। আর এর চেয়েও বড় কথা হচ্ছে, আমি কোনও থানাতে এফ.আই.আরও. করিনি যে যা থেকে উনি অনুমান করতে পারেন যে আমি নিগৃহীত হয়েছি। আর একটা কথা এমনভাবে বলা হচ্ছে যে, কমলবাবু যেন রাজনৈতিক নেতা নয় এমন একটা অবস্থা সৃষ্টি করা হয়েছে। বলা হচ্ছে কিসের নেতা—এই ধরনের বক্তব্য রাখা হয়েছে। পার্টির শৃঙ্খলার সম্বন্ধে কথা বলা হয়েছে। এটা একটা ডিসিপ্লিন্ড পার্টি, একটা বামপন্থী পার্টি, আমাদের একটা ডিসিপ্লিন্ড রয়েছে। এই বিধানসভায় ১৯৯০ সালে আমি একটা কলিং অ্যাটেনশন দিয়েছিলাম, পার্টি আমার বিরুদ্ধে শো-কজ করেছিল। কিন্তু ওঁরা চেষ্টা করছেন এক একটা লোককে তুলে ধরতে এবং ওঁরা শেষে নিয়েছিলেন। ওই করে আমাদের বিরুদ্ধে অভিযোগ তুলে সুবিধা করা যাবে না। এই করে একটা বড় কিছু করা যায় না। এটা কুচবিহারে সম্ভব নয়। কুচবিহারে ফরোয়ার্ড ব্লকের শৃঙ্খলা সম্বন্ধে কংগ্রেসের কোনও ধারণা

[3-45—3-55 P.M.]

হয়নি। কুচবিহারে ফরওয়ার্ড ব্লকের জন্ম সেদিন যেদিন কংগ্রেসের জন্ম এই রাজ্যে হয় নি। ওখানে একটা একটা গণপার্টি। ফরওয়ার্ড ব্লকে বহু মানুষ এসেছে, বহু মানুষ গিয়েছে। ফরওয়ার্ড ব্লক সেখানে কংগ্রেসের আগে রাজতন্ত্রের বিরুদ্ধে সংগ্রাম করে ফরওয়ার্ড ব্লক সৃষ্টি করেছে। আমি দেখছি খবরের কাগজ বিশেষ করে আনন্দবাজার একটা নতুন রোল নিয়েছে। একদিকে বলছে তিন বিঘা দিয়ে দেওয়া হোক, আর একদিকে পার্টির বক্তব্য অন্যভাবে লিখছে এবং সেই দিকে তাকিয়ে কমলবাবু কখনও গুন্ডার সর্দার, কখনও ভাল মানুষ বলছেন। তাই দয়া করে একটি কথা বলব, কমলবাবু রাজনৈতিক নেতা, কমলবাবুর হাতে নিগৃহীত হওয়ার প্রশ্ন নেই, নিগৃহের কোনও ঘটনা ঘটে নি। খবরের কাগজে বেরিয়েছে, আপনারা সেইটা নিয়ে এগোচ্ছেন।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী মহাশয় আজকে যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন তাকে পূর্ণ সমর্থন করে আমি কয়েকটা কথা বলতে চাই। এই পুলিশ বাজেটের উপর এমন কিছু স্ট্যাটিসটিক্স দেওয়ার নেই যে বাড়িয়ে ফলাও করে ফাঁপিয়ে বলা যাবে। ওঁনারা বলছেন, বলছেন। পশ্চিমবঙ্গ যেমন চলছে, পশ্চিমবঙ্গ তেমনি ভবিষ্যতে চলবে। পশ্চিমবঙ্গে যে রকম শান্তি-শৃঙ্খলা আছে এই বাম সরকার থাকলে পশ্চিমবঙ্গে শান্তি-শৃঙ্খলা বজায় থাকবে। তাই মাঝে মাঝে ওঁরা উষ্মা প্রকাশ করেছেন। পশ্চিমবঙ্গে আর ফিরতে পারবেন না—এই মানসিকতা নিয়ে ভুগছেন। জয়নাল সাহেব বললেন, তিনটে জিনিসের পরিবর্তন হয় না—এক খোদার, এক শয়তানের, আর এক কমিউনিজমের। আমি বুঝলাম না, খোদার পরিবর্তন হলে খোদাকে কি শয়তান হতে হবে, আর শয়তান কি পরিবর্তন হয়ে খোদা হয়ে যাবে। সেটা তো হয় না। আর কমিউনিজমের পরিবর্তন হলে ধনতান্ত্রিক সমাজ ব্যবস্থায় চলে যেতে হয়। উনি নিশ্চয় হাদিস কোরাণ পড়েছেন। কমিউনিজমের মূল ভিত্তি কোথায়, কমিউনিজমের মূল উৎস কোথায়। একটু বুঝবেন। ওনাকে তো নামাজ পড়তে দেখেছি। আন্তর্জাতিক সাম্যবাদের ব্যাখ্যা নিয়ে গুলিয়ে গেলেন। ওঁনার খুরে নমস্কার। ওঁর সেই যুক্তি যুক্তফ্রন্ট সরকারের সময়ে যুবক বয়সে যা বলেছেন, ১৯৭২-৭৭ সালে যখন মন্ত্রী ছিলেন যখন সিদ্ধার্থশঙ্কর রায় মুখ্যমন্ত্রী ছিলেন, তখনকার সময়ের মন্ত্রী হিসাবে, কো-অপারেটিভ মিনিস্টার হিসাবে এবং এই বৃদ্ধ বয়সে মূলত বক্তব্য একই। প্রসিডিংস খুলে দেখতে পাবেন উনি একই শব্দ ব্যবহার করেছেন। এই বয়সে এসেও নানারকম অশালীন কথাবার্তা বলেছেন, ওঁনার কোনও পরিবর্তন হল না। সুতরাং মানুষ বুড়ো হয়ে গেলে কি হয়, আপনারা বুঝবেন। জয়নাল সাহেব তা জানেন না। আপনার বিশ্বাস কিসের উপর? ধনতান্ত্রিক সমাজ ব্যবস্থায় যাবেন। যেদিন কমিউনিজমের পরিবর্তন ঘটে যাবে, সেদিন অবস্থার পরিবর্তন ঘটে যাবে। যতদিন কমিউনিজম থাকবে, ততদিন পরিবর্তন ঘটবে না।

ওদের পরিবর্তন ঘটেছিল বলেই আজকে ওরা কোথায় এসে পৌঁছেছেন সেটা সকলেই জানেন। ওরা একেবারে টাটা, বিড়লা, ডালমিয়ার দারোয়ান, চৌকিদারে পরিণত হয়েছিলেন বলেই পশ্চিমবাংলার জনসাধারণ ওদের ডাস্টবিনে ছুঁড়ে ফেলে দিয়েছেন। আমরা মাঠে ময়দানে

কাজ করি, আমরা গোয়ালঘরে শুয়ে থাকি। আমাদের বালিশ, বিছানা জোটে না, মাথায় ইট দিয়ে এবং নুন লঙ্কা দিয়ে ভাত খেয়ে দিন কাটাই। আমরা এইভাবে জীবনযাপন করে জনসাধারণের জন্য কাজ করি। কাজেই আপনারা যতই বামফ্রন্টের বিরুদ্ধে বক্তব্য রাখুন না কেন পশ্চিমবঙ্গের আপামর জনসাধারণ আপনাদের আর গ্রহণ করবেন না। তারা যে ডাস্টবিনে আপনাদের ছুঁড়ে ফেলে দিয়েছেন আপনারা সেখান থেকে আর উঠে আসতে পারবেন না। পশ্চিমবঙ্গে পুলিশ খাতে গত বছরের তুলনায় এবারের বাজেটে ১৬ কোটি টাকা বেশি বরাদ্দ করা হয়েছে এবং তাতেই দেখছি বিরোধীপক্ষের দারুণ গাত্রদাহ্। আমি বিরোধীদলকে জিজ্ঞাসা করি, পশ্চিমবঙ্গের পুলিশবাহিনী কি এতই অচ্ছুত? তাদের কি পুত্র, কন্যা, মা, বাবা নেই? তাদেরও কি চাল, ডাল, নুন, তেল ইত্যাদির সরকার হয়না? তাদের কি কাপড়ের প্রয়োজন হয়না? এসব তাদের প্রয়োজন হয় এবং স্বভাবতই তাই তাদের বেতন বৃদ্ধিরও প্রয়োজন হয়। তা ছাড়া আপনারা জানেন, তাদের জন্য রেশনের ব্যবস্থা করতে হয়, জনসংখ্যা বাড়ার সঙ্গে সঙ্গে নতুন নতুন থানারও প্রয়োজন হয় এবং তা করতে হয়। থানা করতে গেলে তারজন্য এবং পুলিশবাহিনীর আবাসনের জন্য নতুন নতুন গৃহ করারও প্রয়োজন হয় এবং তা করতে হয় কাজেই এসবের জন্য যে অর্থের প্রয়োজন হয় সেটা নিশ্চয় আপনারা অস্বীকার করতে পারবেন না। এসব যে খুবই ন্যায়সঙ্গত তাও নিশ্চয় আপনারা অস্বীকার করতে পারবেন না। আপনারা বলছেন যে পশ্চিমবঙ্গে রেপ বা ধর্ষণের সংখ্যা বেড়েছে। স্যার, এই প্রসঙ্গে আমি ১৯৭২/৭৭ সালের কথা একটু বলতে চাই। সেই সময় বিধানসভার অধ্যক্ষ ছিলেন শ্রী অপূর্বলাল মজুমদার। এম.এল.এ. হোস্টেলে তখন ঢোকা যেত না। অমর মন্ডল এম.এল.এ. তাকে বহিষ্কার করা হ'ল কেন? ক'টা করে নারী সেই সময় সন্ধ্যাবেলাতে তার ঘরে ঢুকত? স্যার, সেটা কি রেপ নয়? স্যার, সেই সময় আমরা দিনের পর দিন তাদের কান্ড কারখানা দেখেছি। লাল বাদামের মতোন চেহারা, কোনওদিন বলত এটা আমার পিসতুতো বোন, কোনওদিন বলত এটা আমার মাসতুতো বোন-এরকম নানান কীর্তিকারখানা সেই সময় হ'ত। রেপ, মার্ডার সেই সময় ভুরি ভুরি হয়েছে। সেই সময় বিধানসভার লবিতেও অনেক কান্ড দেখেছি। এই প্রসঙ্গে মেদিনীপুরের একজন এম.এল.এ'র কথা বলা যায়। সেইরকম মন্ত্রিসভা থেকে চাকরি দেওয়া হ'ত। তিনজন মহিলা দরখাস্ত করেছিল, আমাদের কাছে সেই চিঠি ছিল। চাকরি দেব বলে একজন এম.এল.এ. সেই তিনজন মেয়েকে নিয়ে এসেছিল। তাদের বলেছিল, তোমাদের যেতে হবে, আমি শুধু বললে হবে না। এই বলে নিয়ে এসে তাদের শিয়ালদহের কাছে একটা হোটেলে রেখেছিল। তারপর স্যার, তাদের ভাগ্যে কি হয়েছিল তা ভাষায় প্রকাশ করা যায় না। তাদের শালীনতা ছিলনা, তাদের ইজ্জত ছিল না। আমরা সেই সময় তিনজন এম.এল.এ—আমি,. বেস্টারউইচ সাহেব এবং তিমির ভাদুড়ী ছিলাম। তারা আমাদের চিঠি লিখেছিল। বলেছিল যে আমাদের তিনজন মেয়েকে হোটেলে রেখে আমাদের ইজ্জত হানি করেছে। তার মধ্যে একজন অক্ষত আছে এবং বাকি দুজন গর্ভবতী হয়ে গিয়েছে। দয়া করে আপনি বিধানসভায় এটা তুলবেন। একজন কংগ্রেসের এম.এল.এ.র নামে এই অভিযোগ, আমি তার নামটা উল্লেখ করতে পারছি না। আমাদের এখানে কুমড়োটা নিয়ে, লাউটা নিয়ে হয়ত ঝগড়া হয় কিন্তু এসব হয়না। অন্যান্য রাজ্যের সঙ্গে স্ট্যাটিসটিকস নিয়ে মিলিয়ে দেখলে দেখতে পাবেন আমাদের রাজ্যে অপরাধ কত কমে এসেছে এবং অন্যান্য রাজ্যে কত বেড়েছে। উনারা মার্ডারের সংখ্যার কথা বলছেন। আপনাদের আমলে চন্ডী

মিত্রকে হত্যা করল কে? গ্রুপ বাঁচানোর জন্য নিজেরা নিজেদের লোককে হত্যা করলেন।

[3-55—4-05 P.M.]

কাশীপুরে মার্ডার হল। কাশীপুরে নিজেরা মার্ডার করে আলকাতরা মাখিয়ে জলে ফেলেই দেওয়া হল। এইসব ঘটনা কংগ্রেসের যুগে হয়েছিল। কারণ কংগ্রেসের যুগ ছিল শান্তির যুগ। শ্রীমতী ইন্দিরা গান্ধী কেন্দ্র শাসিত কংগ্রেসের আমলে তাঁর প্রশাসন বাহিনীর কর্মীর দ্বারা নিহত হলেন। রাজীব গান্ধী, তাঁকে হত্যা করা হল তামিলনাড়ুতে পেরমপুদুরে। করুনানিধি সরকারকে কেন্দ্রীয় সরকার ফেলে দিয়েছিলেন। সেখানে কংগ্রেস সরকারের পুলিশ বাহিনী থাকা সত্ত্বেও তিনি নিহত হলেন। কিন্তু পশ্চিমবঙ্গে রাজীব গান্ধী এসেছিলেন, তিনি নিজে ট্যাক্সি চালিয়ে গোটা ৩৪ নং জাতীয় সড়ক দিয়ে দার্জিলিং চলে গিয়েছিলেন। পশ্চিমবঙ্গ সরকার এত সুখে শান্তিতে পশ্চিমবঙ্গের মানুষকে নিরাপত্তা দিয়েছেন আজকে আবার দার্জিলিং-এ উস্কানি দেওয়া হচ্ছে। আসামে তো কংগ্রেস সরকার রয়েছে সেখানে কি আন্দোলন চলছে, ত্রিপুরাতে কি আন্দোলন চলছে? এই সব জিনিস ওরা দেখতে পান না। কাজেই মাননীয় পুলিশমন্ত্রী যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন, তাকে আমি সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী সাবিত্রি মিত্র:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজকের এই বাজেটের বিরোধিতা করে কিছু বক্তব্য আপনাদের সামনে তুলে ধরতে চাইছি। এখানে অনেক সদস্য বক্তব্য রেখেছেন, বারবার ভাঙা রেকর্ড আমরা শুনছি। উনাদের বক্তব্যের মধ্যে আমরা কখনও কি শুনলাম যে গত ১৫ বছরে সারা পশ্চিমবাংলায় কি ঘটেছে, সেটা তো কেউ বললেন না? বানতাল, বিরাটী, সিঙুর, গোসাবা, হরিনঘাটা, শেষে নেবে এসেছে মানিকচকে। এই সমস্ত জায়গায় নির্বিচারে গণ ধর্ষণ হল। সিঙুর থানায় থানার মধ্যে একজন মহিলাকে ধর্ষণ করা হল, থানার মধ্যে পুলিশ মহিলাকে ধর্ষণ করল, তারজন্য কি এই বাজেটকে আমাদের সমর্থন করতে হবে? সাতগাছিয়া মুখ্যমন্ত্রীর এরিয়া, সেখানে নয় বছরের শিশুকে ধর্ষণ করা হল, সেখানে অভিযুক্তরা হল সি.পি.এম. পার্টির সমর্থক। তাদের বাঁচানোর জন্য এত পুলিশ বাজেট, তাকে সমর্থন করতে হবে? মালদহের মানিকচকে সেখানে গণ ধর্ষণ হল, সেখানে আমরা দেখলাম আমাদের মুখ্যমন্ত্রীর ভূমিকা। সেখানে তাঁর যাওয়া উচিত ছিল, তিনি যান নি। ওখানকার যিনি লোকাল মিনিস্টার, যিনি মানুষের ভোটে নির্বাচিত হয়েছেন, মানুষের আশীর্বাদ পেয়ে এসেছেন, সেই সি.পি.এম. পার্টির মদত পুষ্ট হয়ে যারা ধর্ষণ করেছে, তাদের পক্ষ নিয়ে তিনি সালিশী করছেন। এটা আমাদের কাছে বড় আশ্চর্য লাগল। তার সঙ্গে সঙ্গে আমরা দেখলাম শুধু মালদহেই গণ ধর্ষণ, খুন হয়নি, হরিশচন্দ্রপুরে থানার একটা ঘটনার কথা বলি, যেটা এখানে কেউ বলেন নি। কল্পনা মন্ডল নামে একজন, যিনি হেলথ ইউনিটে কাজ করেন, তার উপর অত্যাচার হল, কিন্তু সি.পি.এম. পার্টির তরফ থেকে চাপ দিয়েছে, কো-অর্ডিনেশন কমিটির নেতা চাপ দিয়েছে, তার করুণ কাহিনী তাকে বলতে দেওয়া হচ্ছে না। পশ্চিমবঙ্গে নারী ধর্ষণের হার ক্রমশ বেড়ে চলেছে এবং পশ্চিমবঙ্গ সরকারের পুলিশ খাতের বাজেট বরাদ্দের পরিমাণও বেড়ে চলেছে! এই পরিস্থিতিতে বর্তমানে এ রাজ্যের নারীদের সম্মান কোথায় গিয়ে দাঁড়িয়েছে তা আমাদের সকলেরই ভাবা উচিত। সারা পশ্চিমবাংলায় নারী

নির্যাতন, বধূ হত্যা, দিনের পর দিন শ'য়ে শ'য়ে বেড়ে চলেছে, কোনও রকম প্রতিকার নেই। আমাদের এমন একটা দিন যায় না যে দিন খবরের কাগজ খুলে নারী নির্যাতনের খবর দেখতে পাই না। প্রতি দিনই খবরের কাগজ খুলেই আমরা দেখতে পাই যে, রাজ্যের কোথাও না কোথাও হয় বধূ হত্যা হয়েছে, না হয় নারী হত্যা বা নারী নির্যাতনের ঘটনা ঘটেছে। বর্তমানে এমন একটা দিনও আমরা দেখি না, যে দিন রাজ্যের কোথাও কোনও নারী নির্যাতন হয় নি, নারী হত্যা হয় নি, বধূ হত্যা হয় নি। পশ্চিমবঙ্গে ডাউরি প্রোহিবিটারি অ্যাক্ট চালু আছে। কিন্তু এই আইন কার্যকর করার জন্য আলাদা কোনও ব্যবস্থা নেই। বধূ হত্যা, নারী নির্যাতনের তদন্ত করে পুলিশ। কিন্তু আমরা জানি পুলিশ এ রাজ্যে সব ক্ষেত্রেই সম্পূর্ণ ব্যর্থ। পুলিশের ব্যর্থতার জন্যই দিনের পর দিন বধূ হত্যা বেড়ে চলেছে। এই কয়েক দিন আগে এখানকার এসপ্ল্যানেড এলাকা থেকে একজন মহিলাকে স্কুটারের পেছন থেকে চার জন্য দুষ্কৃতকারী তুলে নিয়ে গেল। পুলিশ এখনও পর্যন্ত কিছুই করতে পারল না। অথচ জ্যোতিবাবুর ছেলের ব্রিফ কেস হারালে ২৪ ঘন্টার মধ্যে খুঁজে দেওয়া হয়। এই তো পুলিশ প্রশাসন, এর জন্য টাকা বাড়ছে, একে আমাদের সমর্থন করতে হবে! এটা লজ্জার এবং ঘৃণার কথা। সেই জন্য আমি এই বাজেটের বিরোধিতা করছি এবং আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গৌতম রায়চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, "আজকে পশ্চিমবঙ্গে জঙ্গলের রাজত্ব চলছে। এখানে চেঙ্গিস খাঁ এসেছে। হিটলারী রাজত্ব সৃষ্টি হয়েছে। যদি এই মন্ত্রিসভা এর প্রতিকার না করতে পারে তাহলে কি প্রয়োজন আছে এই মন্ত্রীর থাকার? তার পদত্যাগ করা উচিত।" মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিধানসভার ৬৩-তম অধিবেশনের কার্যবিবরণীর ৬৮ পৃষ্ঠায় এই বক্তব্য রয়েছে। ১৯৭৬ সালের ২৯শে নভেম্বর এই সভায় তৎকালীন কাপালিক মুখ্যমন্ত্রী সিদ্ধার্থশঙ্কর রায়ের মন্ত্রিসভা সম্বন্ধে এই বক্তব্য রেখেছিলেন তৎকালীন কংগ্রেস সদস্য কুমারদীপ্তি সেনগুপ্ত। আমি তাঁর কথা দিয়েই আমার বক্তব্য শুরু করছি।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মুখ্যমন্ত্রী তথা আরক্ষা মন্ত্রী আনীত আরক্ষা খাতের বাজেটকে আমি সমর্থন করছি এবং বিরোধীদের কাট মোশনের বিরোধিতা করছি। এই প্রসঙ্গে আমি অল্প কয়েকটি কথা বলছি। কেন না আমাদের পক্ষের অন্যান্য মাননীয় সদস্যরা অনেক কথাই বলেছেন। আমার সময় অত্যন্ত কম তাই আমি কম কথায় শেষ করছি।

হ্যাঁ, আমি বর্ধমান জেলার মানুষ। আমি দেখেছি বর্ধমান জেলায় ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত কালো দিনগুলোতে একের পর এক খুন এবং অত্যাচারের ঘটনা ঘটেছে, গণতন্ত্রকে কলঙ্কিত করার ঘটনা ঘটেছে। ঐ সময়ে বর্ধমান জেলাতেই ২৫০ জন খুন হয়েছিল, অথচ একটাও মামলা পর্যন্ত হয় নি, প্রতিকার তো দূরের কথা। প্রতিকারের জন্য থানায় খবর দিলে থানা খবর নিত না। তখন থানাগুলো গুন্ডা, বদমাসদের আড্ডাখানা ছিল। থানা থেকে ১০০ গজের মধ্যে খুন হলেও পুলিশ সেখানে যেত না। খবর দিয়েও পুলিশের দর্শন পাওয়া যেত না।

স্যার, আমি এই প্রসঙ্গে বিরোধী বন্ধুদের জিজ্ঞাসা করি, মনে আছে অসীমা পোদ্দারের কথা? আপনারা তো নারী নির্যাতনের কথা বলছেন। কি অত্যাচার তাঁর ওপর হয়েছিল থানা লক আপে? মনে পড়ে গীতা চ্যাটার্জির কথা? এরকম অনেক অত্যাচারের কথা পশ্চিমবঙ্গের

জনগণ কোনও দিনই ভুলবে না। পশ্চিমবঙ্গের জনগণ কোনও দিনই ভুলবে না আহ্লাদিপুরের কথা। আহ্লাদিপুরের একটা গ্রামকে পুলিশ দিয়ে ঘিরে জ্বালিয়ে দেওয়া হয়েছিল। কংগ্রেসি মস্তানরা এই কাজ করেছিল। কৃষক এবং সাধারণ মানুষদের ঘর বাড়ি জ্বালিয়ে দিয়েছিল। গোটা রাজ্যে ঐ সময়ে যে সমস্ত মানুষরা গণতান্ত্রিক আন্দোলন করতেন তাঁদের বিরুদ্ধেই ঐ-ভাবে পুলিশকে ব্যবহার করা হ'ত। আজকে পুলিশকে অন্যভাবে ব্যবহার করা হচ্ছে বলে,

[4-05—4-10 P.M.]

দৃষ্টিভঙ্গির ফারাক ঘটেছে বলেই বাজেটকে আপনারা সমর্থন করতে পারছেন না। আজকে একথা আমাকে বলতেই হবে, আপনারা এমন গণতান্ত্রিক পরিবেশ কায়েম করেছিলেন সেকথা আজকের দিনে ভাবা যায় না। ১৯৭৪ সালে কেন শ্রমিকেরা তাঁদের ছোট-খাট দাবি নিয়ে লড়াই করেছিলেন। সেই ধর্মঘটি রেল শ্রমিকদের বাড়িতে পুলিশ নিয়ে গিয়ে ধরিয়ে দিয়েছেন এবং কংগ্রেসি মস্তান বাহিনী তাদের উপর অত্যাচার করেছিল। তাদের বিরুদ্ধে মিসা করা হয়েছিল, ঘর ছাড়া করা হয়েছিল। লজ্জা হচ্ছে, যখন আমরা দেখি, আমাদের এলাকায় রানীগঞ্জ পেপার মিলের শ্রমিকদের বিরুদ্ধে মিসা করা, ছাত্র আন্দোলন-এর কর্মীদের বিরুদ্ধে মিসা করা, ডি.আই.আর করা। থানাগুলিকে এই সমস্ত কাজে নামানো হয়েছিল। ছোট-খাট ব্যাপার নিয়ে গ্রেপ্তার করা হত মানুষকে। এটাই ছিল কংগ্রেসদের গণতন্ত্র। তাই জনগণ তাঁদের প্রত্যাখ্যান করেছেন। তাই এত ওঁদের আস্ফালন, এত কান্নাকাটি। মনে পড়ে যায় চাসনালার খেটে খাওয়া কোলিয়ারীর শ্রমিকদের কথা। সেখানে ১১০০ শ্রমিক ১৯৭৬ সালে মারা গিয়েছিল। ঐ শ্রমিকদের জন্য কোলিয়ারিতে একটা সভা করতে চাওয়া হয়েছিল। কিন্তু সেই সভার অনুমতি পাওয়া যায়নি। এই হচ্ছে কংগ্রেসিদের গণতন্ত্র। আজকে কংগ্রেসিদের ভোট নিয়ে নিজেদের মধ্যে মারামারি হচ্ছে। বিভিন্ন জেলা থেকে লোকজন কলকাতায় উপছে পড়ছে। এখন তাদের পুলিশ দিয়ে রক্ষা করতে হচ্ছে। আমার মনে পড়ে যায়, কেরালায় আমাদের পার্টি অফিস কিভাবে আক্রমণ করা হয়েছিল। অপরপক্ষে ওদের রক্ষা করার জন্য পুলিশ কিভাবে দেওয়া হচ্ছে। আশ্চর্য লাগে ওদের চিৎকার-চেঁচামেচি শুনলে। আজকে তাদের হাতে যদি আইন-শৃঙ্খলার ভার তুলে দেওয়া হত তাহলে পশ্চিমবাংলাকে আজকে কোন জায়গায় নিয়ে যেত তা সহজেই আমরা বুঝতে পারছি। সাম্প্রদায়িকতার কথা বলতে গিয়ে একটি কথা মনে পড়ে, শ্রীমতী ইন্দিরা গান্ধী হত্যা হল কংগ্রেসি রাজত্বে, কেন্দ্রীয় সরকার তারাই পরিচালনা করত। তাঁদের পুলিশই নিরাপত্তার দায়িত্বে ছিল, কিন্তু প্রধানমন্ত্রীকে রক্ষা করতে পারেন নি। সুতরাং এদের কোনও অধিকারই নেই কোনও কথা বলা যে পুলিশ আজকে ঠিকমতো দায়িত্ব পালন করছে না। তামিলনাড়ুতে রাষ্ট্রপতির শাসন ছিল। এদেরই সহায়তায় কেন্দ্রে সরকার ছিল। সেই সময় রাজীব গান্ধীকে হত্যা করা হল। ইন্দিরা গান্ধীর মৃত্যুর পর. দিল্লিতে দাঙ্গা হল। ৩ হাজার লোক মারা গিয়েছিল সেই দাঙ্গায়। সেই দাঙ্গার ঘটনায় একটি মানুষকে গ্রেপ্তার করা হয়েছে? দাঙ্গা সম্পর্কে কোনও কমিশন বসানো হয়েছিল এবং তার রিপোর্ট বের করা হয়েছিল? যে রিপোর্ট দিয়েছিলেন তৎকালীন রাষ্ট্রপতি সেই সম্পর্কে কি ঘটনা ঘটেছে তা আমি উল্লেখ করতে চাই না, এটা অনেকেই জানেন। আমি এই কথা বলছি, কি ঘটনা ঘটেছে ভার্মা কমিশনের রিপোর্ট নিয়ে। দার্জিলিং-এ কারা গোর্খাদের উসকেছে? ঐ কংগ্রেসিরা। সাম্প্রদায়িক-জাতি দাঙ্গার স্বীকার কারা হয়েছে? জি.এন.এল.এফদের

কারা মদত দিয়েছিল—একথা আজকে আর কাউকে বলে দিতে হবে না। কারা এই গন্ডগোলের জনক? আর আজকে যারা আত্মবলিদান করছে সেইসব স্বাধীনতাপ্রেমী গণতন্ত্র রক্ষা করার জন্য, দেশের সংহতি রক্ষা করার জন্য প্রাণ দিলেন তারা হচ্ছে কমিউনিস্ট। এদের হত্যা করা যাবে না, শেষ করা যাবে না। সুতরাং জয়নাল সাহেবের এই কথা বলে কোনও লাভ নেই। পশ্চিমবাংলার গণতান্ত্রিক মানুষের গণতান্ত্রিক পরিবেশ ওঁরা ধ্বংস করেছিলেন। ওঁরা হত্যা করেছিলেন বিমল দাশগুপ্তকে—, শিক্ষাবিদ গোপাল সেনকে এবং পারুল বসুর চুল কেটে দিয়েছিল। চন্দ্রনাথ বণিকের কেসের কথা উল্লেখ করছি। এই চন্দ্রনাথ বণিকের যাবজ্জীবন কারাদন্ড হয়েছে। তাকে প্যারোলে ছাড়ার জন্য জনগণের দ্বারা যিনি প্রত্যাখ্যাত হয়েছিলেন সেই কংগ্রেসি নেতা—যিনি এই সভায় আগে ছিলেন—তিনি বারবার অ্যাপিল করেছিলেন। এর থেকেই বোঝা যায় কারা নারী নির্যাতনের পক্ষে আর কারা নারী নির্যাতনের বিপক্ষে। শেষ কথা, এই বাজেটকে সমর্থন করি এবং কাট-মোশনের বিরোধিতা করি এবং আমার মাননীয় সদস্যদের কাছে অনুরোধ করব এই বাজেটকে সমর্থন করে পশ্চিমবাংলা এবং ভারতবর্ষকে অন্য পথে নিয়ে যাবার চেষ্টা করবেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী যে পুলিশ বাজেট এখানে পেশ করেছেন সেই পুলিশ বাজেটের বিরোধিতা করে এবং আমার পুলিশ বাজেটের উপরে যে কাট মোশনগুলি আছে সেই কাট মোশনের সমর্থন চেয়ে আমার বক্তব্য রাখছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে এই পুলিশ বাজেট সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রী এবং তথ্য ও সংস্কৃতি দপ্তর থেকেও একটি পুস্তিকা বার করা হয়েছে। রিপলাই টু ভেরিফিকেশন ক্যামপেন, কিসের চাপে বুদ্ধদেববাবু বার করেছেন এবং তাতে এটা বলতে চেয়েছেন যে ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গের আইন-শৃঙ্খলা পরিস্থিতি সবচেয়ে ভাল, এই কথা মাননীয় বুদ্ধদেববাবু তাঁর এই পুস্তিকায় বলার চেষ্টা করেছেন এবং মাননীয় মুখ্যমন্ত্রী সেটার কিছু পরিসংখ্যান দিয়ে বোঝাবার চেষ্টা করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথমত আমার জিজ্ঞাস্য এই যে, নথিভুক্ত অপরাধের তুলনামূলক তালিকা এটা কি একটা রাজ্যের আইন-শৃঙ্খলা পরিস্থিতির পরিমাপ করার একটা মাপকাঠি হয় ইয়ার্ড স্টিক হতে পারে, এটাকে কি গণ্য করা যায়? আমার জিজ্ঞাস্য বিশেষ করে পশ্চিমবঙ্গের মতো একটা রাজ্যে যেখানে সমাজবিরোধীরা যদি শাসক দলের চিহ্নিত সমাজবিরোধী হয় তাহলে তাদের সম্পর্কে থানায় অভিযোগ দায়ের করতে গেলে ডায়রি পর্যন্ত নেওয়া যায় না। সেখানে সরকারের নথিভুক্ত যে অপরাধের তালিকা সেটা কতটা, তার মূল্য কত খানি এবং সেটা কতটা নির্ভরযোগ্য এবং আপনি জানেন আজকে পশ্চিমবঙ্গে অপরাধ সম্পর্কে সরকারি তথ্য যে সঠিক নয়, কতখানি কারচুপি পূর্ণ এটা শুধু পশ্চিমবঙ্গের অভ্যন্তরেই নয়, বাইরেও আজকে এই সত্য কারও অজানা নেই এবং যে কারণে উড়িষ্যার আই.জি.সি.আই.ডি. মিঃ এ.জি. ত্রিপাঠি তাঁর একটা নিবন্ধে মন্তব্য করেছেন যে পশ্চিমবঙ্গে সরকারি অপরাধের যে তথ্য আছে তার মধ্যে কারচুপি আছে। তাই এ হেন সরকারি অপরাধের তথ্যের উপর ভিত্তি করে আজকে এখানে আইন-শৃঙ্খলার পরিস্থিতির পরিমাপ করা যায় না। পশ্চিমবঙ্গের জনগণ তাঁদের দৈনন্দিন অভিজ্ঞতার নিরিখে পশ্চিমবঙ্গে আইনের নামে কি ঘটছে তা দেখছেন।

আজকে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী তাঁর বাজেট ভাষণে সাধারণভাবে এই রাজ্যের আইন-শৃঙ্খলা পরিস্থিতি সন্তোষজনক বলেছেন, আমি বলতে চাই যে সাধারণ রাজ্যবাসীর অবস্থার কথা ছেড়ে দিলাম, চুরি, ডাকাতির প্রশ্নে তিনি বলেছেন এক কথা, কিন্তু খোদ কলকাতা শহরে রাজ্য পুলিশের খোদ জায়গা লালবাজার সেখানে—ইট, কাঠ, চেয়ার, টেবিল সরে যাচ্ছে এমন সংবাদ এখনও আসেনি—তবে মোটর সাইকেল, স্কুটার এইসব অস্থাবর সম্পত্তি প্রতি নিয়ত চুরি হচ্ছে, রাজ্য গোয়েন্দা দপ্তর, পুলিশ তার কিনারা করতে পারছেন না, সল্ট লেকে পুলিশের বড় কর্তা পুলিশ কমিশনারের বাড়িতে দিনে দুপুরে ডাকাতি হয়ে গেল, আমি সবিনয়ে জিজ্ঞাসা করতে চাই যে, এগুলি কি আইন-শৃঙ্খলার সুস্থ অবস্থার নমুনা?

[4-15—4-25 P.M.]

ওরা বলছেন যে, চুরি-ডাকাতির সংখ্যা কমে যাচ্ছে, খুন নাকি কমে যাচ্ছে। যদিও আমরা দেখতে পাচ্ছি, ১৯৯০ সালে যেখানে খুনের সংখ্যা ছিল ১,৬৩৪, ১৯৯১ সালে সেটা হয়েছে ১,৭১২। নারীঘটিত অপরাধের সংখ্যা ১৯৮৬ সালে যেখানে ছিল ৯২৪, সেটা ১৯৯১ সালে দাঁড়িয়েছে ১২৭৩। এইরকম একটা অবস্থায় আমাদের কুৎসার জবাবে তথ্যমন্ত্রী একটি পুস্তিকা বের করে তাতে লিখেছেন যে, এই সমস্ত নারীঘটিত অপরাধ পশ্চিমবঙ্গের আইন-শৃঙ্খলা পরিস্থিতির মাপকাঠি নয়। এমন কি, মানিকচকের গণ ধর্ষণ, বানতলা বা বিরাটির নারী ধর্ষণের ঘটনাও রাজ্যের আইন-শৃঙ্খলা পরিস্থিতি নিরূপণের মাপকাঠি নয়। আমি জানি না, বুদ্ধদেববাবু, জ্যোতিবাবুর তাহলে আইন-শৃঙ্খলা নিরূপণের মাপকাঠি কি! ঐ তথ্য সংস্কৃতি দপ্তরের পুস্তিকায় বলা হয়েছে, এই রাজ্যে পুলিশ নিরপেক্ষ ভূমিকা নিয়েছে। পুলিশের এই নিরপেক্ষতার জন্য তাতে তাদের প্রশংসা জানিয়েছেন। আইন-শৃঙ্খলা রক্ষার জন্য পুলিশের প্রশংসা করেছেন তাঁরা। নিরপেক্ষতা এবং আইন-শৃঙ্খলা রক্ষার নামে, আপনি জানেন, ১৯৯১ সালের ২৯শে আগস্ট এর ঐ ব্ল্যাক লেটার ডেতে সেদিন কি হয়েছিল। মেদিনীপুর জেলার কাঁথিতে একটি মহিলা ধর্ষিতা হলেন। সেখানে থানার মধ্যে তাকে এক পুলিশ অফিসার এবং তার সঙ্গীরা ধর্ষণ করল। ঐ সংবাদ যখন কাঁথি শহরে পৌছাল তখন দলমত নির্বিশেষে সকল মানুষ গিয়ে সেই থানা ঘেরাও করলেন এবং ঐ দোষী অফিসারের শাস্তি দাবি করলেন। কিন্তু তার উত্তরে সেইসব নিরীহ জনসাধারণের উপর ৫০ রাউন্ড গুলি চালানো হল এবং তার ফলে দুইজন নিরপরাধ মানুষের প্রাণ গেল। বহু মানুষ সেদিন সেখানে আহত হয়েছিলেন। এই হল পুলিশের নিরপেক্ষতা এবং আইন-শৃঙ্খলা রক্ষার নমুনা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, ঐ বাগুইহাটিতে ইতিপূর্বে সেখানে সাধারণ মানুষ, যারা বিদ্যুৎ পাচ্ছিলেন না, তারা বিদ্যুতের দাবিতে শান্তিপূর্ণভাবে পথ অবরোধ করছিলেন। সেখানে তাদের উপর নির্বিচারে গুলি চালিয়ে তিনজনকে মেরে ফেলা হল। এই হল এখানকার পুলিশের ভূমিকা! তার আগে নদীয়ার শান্তিপুরে কৃষকরা বিদ্যুৎ পাচ্ছিলেন না, ফলে সেচের অভাবে চাষ নষ্ট হয়ে যাচ্ছিল, যার জন্য তারা শান্তিপূর্ণ বিক্ষোভ জানাচ্ছিলেন। কিন্তু সেই শান্তিপূর্ণ কৃষক সমাবেশের উপর পুলিশ গুলি চালিয়েছিল। এই হল পুলিশের ভূমিকা! তারপর ১৯৯০ সালের ৩১শে আগস্ট এস.ইউ.সি. সহ ১৩ পার্টির আইন অমান্য আন্দোলনের উপর পুলিশ গুলি চালিয়েছিল এবং তাতে কিশোর মাধাই হালদার প্রাণ হারিয়েছিল, রানী রাসমনি রোড যার স্বাক্ষর বহন করছে। বামফ্রন্ট সরকারের পুলিশের এটা অত্যাচারের একটা নজির।

আপনি জানেন, এই বামফ্রন্ট রাজত্বে হাসপাতালের বেডে বন্দি রোগীদের হাতে-পায়ে বেড়ি পরিয়ে রাখা হয়েছিল মধ্যযুগীয় কায়দায়। এই হল পুলিশের নিরপেক্ষভাবে আইন-শৃঙ্খলা রক্ষার নমুনা!

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে পুলিশের নিরপেক্ষতার কথা বলা হয়েছে। কিন্তু পুলিশের কথা কি বলব? এই রাজ্যেরই প্রাক্তন ডি.জি., তিনি একটি অনুষ্ঠানে বলেছেন, পুলিশকে ভর্ৎসনা করে বলেছেন যে, এইভাবে শাসক দলের এজেন্ট হিসাবে কাজ করলে ফল ভাল হবে না। এই হুশিয়ারি দিয়েছেন এই রাজ্যেরই প্রাক্তন ডি.জি. শ্রী অনুপ্রকাশ মুখার্জি। যে শাসক দলের ছত্রছায়ায় থাকবেন, শত অপরাধে পুলিশ তার কেশাগ্রও স্পর্শ করবে না। যারা শাসক দলের বিপক্ষে থাকবেন তারা শান্তিপূর্ণ আন্দোলন করলেও তাদের উপর গুলি চলবে, যারা অন্যায়ের প্রতিবাদ করবে তাদের উপর পুলিশের অত্যাচার নেমে আসবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পুলিশের ভূমিকায় আমরা কি দেখছি? আমরা দেখছি যে ইনসিডেন্ট অব ক্রাইমও বাড়ছে, তার সঙ্গে সঙ্গে পুলিশ বাজেটও ক্রমাগত বাড়ছে। এবারে ১৬ কোটি টাকার উপরে পুলিশ বাজেটে উনি বাড়িয়েছেন। জ্যোতিবাবু, বুদ্ধদেববাবুরা অনেক খেটে, অনেক চেষ্টা করে ভারতবর্ষের অন্যান্য রাজ্যের সঙ্গে তুলনা করে পশ্চিমবাংলায় শান্তি আছে, আইন-শৃঙ্খলা ভাল আছে ইত্যাদি কথা বলেছেন। আমিও চেষ্টা করে কিছু খবর সংগ্রহ করার চেষ্টা করেছি। আমি সেটা আপনার কাছে নিবেদন করার চেষ্টা করছি। আপনি দেখবেন যে পশ্চিমবঙ্গে অন্তত ভারতবর্ষের ২০টি রাজ্য থেকে পুলিশ খাতে ব্যয়-বরাদ্দ বেশি। যদি বলেন যে এই খবরের সোর্স কি? সোর্স হচ্ছে, রিজার্ভ ব্যাঙ্ক অব ইন্ডিয়ার বুলেটিন, ১৯৯১, এপ্রিলের সংখ্যা। ১৯৯০-৯১ সালের বিভিন্ন রাজ্যের যে বাজেট এস্টিমেট তাতে টোটাল অ্যাডমিনিস্ট্রেটিভ কস্ট ইনক্লুডিং পুলিশ অ্যান্ড এক্সপেন্ডিচার ফর সার্ভিসেস, আর এক্সক্লুসিভ পুলিশ সার্ভিসেস এবং পুলিশ এক্সপেন্ডিচার পাশাপাশি দেওয়া আছে। ফলে রাজ্যভিত্তিক প্রশাসনিক ব্যয় কত শতাংশ, পুলিশ খাতে কত ব্যয় হচ্ছে, এটা হিসাব করে দেখা যাচ্ছে যে পশ্চিমবঙ্গে পুলিশ খাতে ব্যয় হচ্ছে ৬১.২ শতাংশ। হোয়ার অ্যাজ রাজস্থান ৪.৬ শতাংশ, উত্তর প্রদেশ ২৬.৮ শতাংশ, অরুনাচল ২৮.২ শতাংশ, মহারাষ্ট্রে ৩১.১ শতাংশ, উড়িষ্যা ৩২.৯ শতাংশ, মিজোরাম ৩৮.০ শতাংশ, মেঘালয় ৩৯.৬ শতাংশ, মধ্যপ্রদেশ ৪১.৬ শতাংশ, পাঞ্জাব ৪১.৭ শতাংশ, ত্রিপুরা ৪২.৫ শতাংশ, গোয়া ৪৩.৩ শতাংশ, হিমাচল প্রদেশ ৪৫.৪ শতাংশ, তামিলনাড়ু ৪৭.৬ শতাংশ, সিকিম ৪৯.৬ শতাংশ, কর্ণাটক ৫৩.৮ শতাংশ, অন্ধ্রপ্রদেশ ৫৪.২ শতাংশ, জম্মু ও কাশ্মীর ৫৬.৫ শতাংশ, বিহার ৫৬.৯ শতাংশ, কেরল ৫৮.০ শতাংশ, গুজরাট ৬১.১ শতাংশ, আর ওয়েস্ট বেঙ্গল ৬১.২ শতাংশ। অন্য ২০টি রাজ্য বলছে তাদের পারফর্ম্যান্স ভাল, ওদের পুলিশ খাতে ব্যয় কম। আর এখানকার চেহারা কি? আজকে পশ্চিমবাংলায় পুলিশের মধ্যে দুর্নীতি মারাত্মক রূপ নিয়েছে। আমি নিচুর তলার কথা ছেড়ে দিচ্ছি। আজকে উপর তলার আই.পি.এস থেকে শুরু করে বিভিন্ন অফিসাররা দুর্নীতি পরায়ন হয়ে উঠেছে। ভিজিলেন্স-এর রিপোর্ট আছে, কলকাতার ডি.সি., আই.পি.এসদের সম্পর্কে। সেন্ট্রাল ভিজিলেন্স বলছে যে পশ্চিমবাংলায় প্রায় ১০ জন আই.পি.এস আছে যাদের স্বনামে, বেনামে মদের ব্যবসা, মিনি বাসের ব্যবসা এবং জমি নিয়ে প্রোমোটারের ব্যবসা রয়েছে এবং তাদের বিরুদ্ধে সেন্ট্রাল ভিজিলেন্স, দিল্লির সি.বি.আই তদন্ত করছে পশ্চিমবঙ্গের সি.বি.আইয়ের

সাহায্য ছাড়াই। আজকে পশ্চিমবঙ্গে দুর্নীতি এইরকম একটা জায়গায় চলে গেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে কর্ডনিংয়ের একটা ব্যবস্থা আছে। এই কর্ডনিং ব্যবস্থা ১৯৬৫ সালে স্ট্যাটিউটোরি রেশনিং এরিয়াতে হয়েছিল যাতে মফস্বল থেকে কলকাতায় চাল আসতে না পারে। উদ্বৃত্ত ও ঘাটতি জেলায় কর্ডনিং ব্যবস্থা করা হয়েছিল। এর জন্য একটা বিভাগ আছে এবং কর্ডনিংয়ের জন্য কিছু কিছু টাকাও অ্যালট হয়েছে। অথচ কর্ডনিংয়ের কোনও কাজ হয়নি। সরকারি হিসাবে পাওয়া যাচ্ছে যে কলকাতা শহরে মফস্বল থেকে প্রতি বছর ৮ থেকে ১০ লক্ষ টন চাল আছে যার জন্য রেলের বুকিং থাকে প্রায় ৫ কোটি টাকা।

[4-25—4-35 P.M.]

কিন্তু কর্ডনিং আইন আছে বলে রেলে বুক হতে পারে না। এক দিকে যে দপ্তর ৫ কোটি টাকা ক্ষতিগ্রস্ত হচ্ছে অপর দিকে অপ্রয়োজনীয় কর্ডনিং ব্যবস্থা রেখে তার কোনও কাজ হচ্ছে না। আমাদের পশ্চিমবাংলায় অর্থের এই রকম অভাবে সেখানে কোটি কোটি টাকা অপচয় হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে বলা হচ্ছে সাট্টা এবং জুয়ার ব্যাপারে ব্যবস্থা নেওয়া হচ্ছে। কিন্তু এই সাট্টা-জুয়ার ব্যাপারে সারা পশ্চিমবাংলা ব্যাপি জাল বিস্তার করেছে। স্টেটসম্যানে একটা বিরাট রিপোর্ট বেরিয়েছে। এর পেছনে বুকীরা রয়েছে যারা সাট্টার টিকিট বিক্রি করে তাদের নাম আছে। ওই সমস্ত রশিদ মিয়া, রাম অবতার এবং প্রহ্লাদবাবু। এর সঙ্গে মহাকরণ থেকে শুরু করে লালবাজারের বড় বড় কর্তারা কয়েক লক্ষ টাকার বড় বড় বাজি ধরেছে, সেখানে তারা মানি ইনভেস্ট করেছে, এবং কোটি কোটি টাকা লেনদেন হচ্ছে। আজকে এখানে বলা হয়েছে মাদক দ্রব্যের ব্যাপারে অভিযান চালানো হচ্ছে। এই মাদক দ্রব্য চোরা চালানের ব্যাপারে আইনে অনেক ক্রুটি বিচ্যুতি রয়েছে। কিছুদিন আগে পোর্ট এরিয়া থেকে সরবতী লাল খান, বাবু খান চাঁই মাদক ব্যবসায়ী, তাদের বিরুদ্ধে পুলিশ অভিযোগ দেখাতে পারল না, বেকোসুর খালাস হয়ে গেল। মাদক দ্রব্য চালানকারীর রাসায়নিক রিপোর্ট প্লেস করা হল না, তারা জামিনে খালাস হয়ে গেল, প্রমান করা গেল না তারা দোষী। এক দিকে পুলিশ অভিযান করছে অন্যদিকে আইনের ফাঁক রেখে দিচ্ছে। আমার আরও বহু বিষয় বলার ছিল, আমার সময় কম তাই বলতে পারলাম না। স্পিকার মহাশয় যা সময় দিয়েছেন তারজন্য আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। আমি এই বাজেটের বিরোধিতা করে, আমার যে কাট মোশনগুলো আছে তাকে সমর্থন জানাবার অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় স্পিকার স্যার, আজকে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী যে বাজেট আমাদের বিধানসভায় পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি। আমার সময় অল্প, আমি পশ্চিমবাংলার লোকেরা, সাধারণ মানুষেরা যা বলে আমি সেই কথাই বলব। পশ্চিমবাংলার মানুষ বলে যে কংগ্রেসের রাষ্ট্র ছিল পুলিশের রাষ্ট্র, পুলিশের শাসন ছিল। এটার পরিবর্তন হয়ে—তারা তাদের জীবনের অভিজ্ঞতা দিয়ে বলছে—বর্তমানে রাষ্ট্র গণতান্ত্রিক শাসন ব্যবস্থায় চলছে। ডেমোক্রাসি আছে। মজুরিদের অধিকার আছে, কৃষকদের অধিকার আছে, মধ্যবৃত্তদের অধিকার আছে, জোতদারের জুলুম নেই, জমিদারদের জুলুম নেই মালিকদের জুলুম নেই। এখানে ২ লক্ষ চটকল শ্রমিক দীর্ঘদিন ধরে ধর্মঘট করেছে, অশান্তিপূর্ণ কোনও কিছু ঘটেনি এই পশ্চিমবাংলায়। এই পশ্চিমবাংলায় জনসভা সমাবেশ, মিছিল মিটিং, আইন অমান্য লোক

করেছে, কোনও অত্যাচার হয়নি। কোনও লাঠি চার্জ হয় নি। এই পশ্চিমবাংলায় গ্রামের কৃষক, শহরের মজুর এবং মধ্যবিত্তদের আন্দোলনে পুলিশ হস্তক্ষেপ করেনি। এই পশ্চিমবাংলার মানুষ তাদের জীবনের অভিজ্ঞতা দিয়ে পরিবর্তন করেছে, একটা ট্রান্সফরমেশন নিয়েছে তা হচ্ছে একটা পুলিশ রাষ্ট্র থেকে গণতান্ত্রিক রাষ্ট্রে রূপান্তর করেছে।

সিদ্ধার্থবাবুকে আমার খুব ভাল লেগেছিল যখন সিদ্ধার্থবাবু মেদিনীপুরে গিয়ে এক জনসভায় বলেছিলেন, কংগ্রেস ছেড়ে দাও। তিনি বলেছিলেন, 'বাপ-মা অত্যন্ত প্রিয়। কিন্তু কেবল প্রিয় হওয়ার জন্য তাকে আঁকড়ে ধরে রাখা যায় না। কংগ্রেস হচ্ছে তাই। আমার খুব প্রিয় ছিল। কিন্তু সেই কংগ্রেস মরে গেছে। কাজেই আমি তাকে ছেড়েছি।' সিদ্ধার্থবাবু আবার কংগ্রেসে ফিরে গেছেন। কিন্তু পশ্চিমবাংলার জনসাধারণ ফিরে যান নি। এখানে আইন-শৃঙ্খলা আছে। দু-একটি দুর্ঘটনা ঘটেছে, নারীদের উপরে অত্যাচার হয়েছে। আমরা সবাই তার সমালোচনা করেছি। আমরা চেষ্টা করছি একটা পরিষ্কার প্রশাসনের জন্য। আমরা সর্বদা সজাগ আছি। কাজেই, পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে কয়েকটি বিচ্ছিন্ন ঘটনাকে নিয়ে যে প্রচারাভিযান ওরা চালাচ্ছে, আমি আশা করি পশ্চিমবাংলার জনসাধারণ তা প্রত্যাখ্যান করবে। এইটুকু বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমিয় পাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে সভায় যে বাজেট বরাদ্দ প্রস্তাব করা হয়েছে তাকে সমর্থন করে আমি শুধু কয়েকটি কথা বলতে চাই। গত ১৪।১৪ বছর পশ্চিমবাংলাতে এই প্রসঙ্গে একটি বিকল্প দৃষ্টিভঙ্গি নিয়ে চলার চেষ্টা করা হয়েছে যে দৃষ্টিভঙ্গিটা আমাদের বিরোধী বন্ধুরা উপলব্ধি করতে পারেন নি। পুলিশকে দিয়ে রাজ্যের শান্তি-শৃঙ্খলার কথা যদি আমরা বিবেচনা করি তাহলে আমরা ১৪-১৫ বছর আগের চেতনায় ফিরে গেছি এটা বলতে হবে। আমাদের রাজ্যে এখন যেটা করা হয় সেটা হচ্ছে, অপরাধ প্রবণতা বন্ধ করার জন্য মানুষের ভূমিকা কি, সেটা বিভিন্ন ভল্যান্টারি অর্গানাইজেশন, বুদ্ধিজীবী সংগঠন, এমন কি বিভিন্ন রাজনৈতিক দলের মানুষজন যাঁরা আছেন, তাঁরা যদি এগিয়ে আসেন তাহলে অপরাধ প্রবণতা বন্ধ করার জন্য শুধুমাত্র পুলিশের উপরে নির্ভর করতে হবে না। শুধুমাত্র পুলিশের উপরে নির্ভরশীল হলে ভুল করা হবে। এখন খবরের কাগজে যেটা প্রায়ই দেখা যায়—গণপ্রহারে ডাকাতের মৃত্যু, ডাকাত মানুষের হাতে ধরা পড়েছে এইসব দেখা যায়। আমরা দেখি, কলকাতায় ড্রাগের বিরুদ্ধে মিছিল হচ্ছে, ড্রাগের বিরুদ্ধে নাটক হচ্ছে। মানুষ যেভাবে অপরাধ প্রবণতার বিরুদ্ধে এগিয়ে এসেছেন এটাই হচ্ছে আমাদের মৌলিক সাফল্য। আমাদের এই ভাবেই এগিয়ে যেতে হবে। কংগ্রেস যে ভাবে পুলিশকে ব্যবহার করেছে, সেটা পথ নয়। পাঞ্জাবে একটা নির্বাচন হল এবং এই নির্বাচন করার জন্য পুলিশকে ব্যবহার করা হয়েছে। পাঞ্জাব পুলিশের ৫৩,০০০, প্যারা মিলিটারি ৭০,০০০ হোম গার্ড ২৮,০০০ এবং স্পেশ্যাল পুলিশ অফিসার ১০,০০০ মোট ১ লক্ষ ৬১ হাজার পুলিশ, প্যারা মিলিটারি ইত্যাদি নির্বাচনের জন্য সেখানে ব্যবহার করা হয়েছে। তার সঙ্গে ১ লক্ষ ১৫ হাজার সশস্ত্র বাহিনীকেও ব্যবহার করা হয়েছে। ১১৫টি বিধানসভা কেন্দ্রে যে ভাবে এই সব বাহিনীকে ব্যবহার করা হয়েছে তার হিসাব হচ্ছে, প্রতিটি বিধানসভা কেন্দ্রে দু'হাজার পুলিশ বা প্যারা মিলিটারি বা আর্মিকে ব্যবহার করা হয়েছে। তাঁরা এদের ব্যবহার করেছিলেন ভোটার ধরে আনার জন্য। এর পরেও দেখা গেল যে সেখানে সেইভাবে ভোট হল না।

বিগত দুটি দশকে পাঞ্জাবে নির্বাচনের সাধারণ টেন্ডেন্সি হচ্ছে ৬৭ পারসেন্ট ভোট পোল হয়। সেই তুলনায় এবারের নির্বাচনে কি হয়েছে তার দু'একটা উদাহরণ আমি দিচ্ছি। জোকা বলে একটা জায়গা আছে, সেখানে ভোটারের সংখ্যা এক লক্ষ। এক হাজার ভোটার, জাস্ট ওয়ান পারসেন্ট পোল হয়েছে, সেখানে ভোট দিয়েছেন। আকতারি, রায়পুর কুলতা এই সমস্ত জায়গায় সাত পারসেন্টেরও কম ভোট পড়েছে। আমি কয়েকটি বুথের নাম করতে পারি, যেখানে একটি ভোটও পোল হয়নি। প্রথম চার ঘন্টায় কোনও ভোট পোল হল না যেখানে, সেখানে পুলিশকে ভোটার ধরে আনার জন্য ব্যবহার করা হয়েছে। তাকে বলা হয়েছে, তুমি ভোটার ধরে আন। এই সম্পর্কে আমি একটা জায়গার নাম বলি—তেকপুর, সেখানে ৭৭৪ জন ভোটারের মধ্যে মাত্র চারজন ভোট দিয়েছেন।

[4-35—4-45 P.M.]

জামালপুর একটি আছে, সেই কেন্দ্রতে ৫৭২ জন পুলিশকে দিয়ে ভোটারদের ধরে এনে ভোট করিয়েছে। আমেদপুরে একটি বুথে ২৪০০ পুলিশ দিয়ে ভোট পোল করিয়েছে। পাঞ্জাবের নির্বাচনে পুলিশকে দিয়ে যেভাবে নির্বাচন করানো হয়েছে আমরা পশ্চিমবঙ্গের মানুষ এটা ভাবতে পারিনা। এখানে পুলিশকে ব্যবহার করার প্রশ্নই ওঠেনা। পুলিশকে রাজনৈতিক কাজে ব্যবহার করার ক্ষেত্রে পশ্চিমবঙ্গের মানুষ ঘৃণার চোখে দেখে। আপনারা যে দৃষ্টি নিয়ে পুলিশকে দেখেন তাতে পশ্চিমবঙ্গের যে চেতনা বা যে ডিগ্রিতে চলে সেই জায়গায় দাঁড়িয়ে আমরা কল্পনাও করতে পারিনা। আরেকটি জিনিস দেখছি আমাদের কংগ্রেস শাসিত রাজ্য ত্রিপুরায়, সেখানে পুলিশকে কিভাবে কাজে লাগানো হয়েছে এবং সেখানে পুলিশকে দিয়ে রাজনৈতিক দলের বিরুদ্ধে এবং রাজনৈতিক কার্যকলাপের বিরুদ্ধে কাজে লাগানো হয়েছে। এমন কি বিরোধীদলের নেতা শ্রী নৃপেন চক্রবর্তীর উপরে নির্দেশ রয়েছে যে তিনি সব গ্রামে মিটিং করতে যেতে পারবেন না। ওখানকার এম.এল.এ. যারা সি.পি.আই.এমের তাদের সিকিউরিটি পর্যন্ত দেওয়ার কোনও ব্যবস্থা নেই। মাত্র কয়েক বছরের মধ্যে ২২৭ জন মানুষকে সি.পি.এম সন্দেহে খুন করা হল এবং ঘর ছাড়া হয়েছে ৩ বছরের মধ্যে ১০ হাজার। আর মিথ্যার মামলাতে জড়িয়ে দেওয়া হয়েছে ৫০ হাজার মানুষকে। তবে আমাদের রাজ্যেও সেই অন্ধকারের দিনগুলো ছিল সেগুলো আমি আর উল্লেখ করতে চাই না। আমার ধারণা এই থেকে আমাদের পশ্চিমবঙ্গের কংগ্রেস বন্ধুদের শিক্ষা নেওয়ার দরকার আছে। আমাদের ধারণা ছিল যে আধা ফ্যাসিস্ট সন্ত্রাসের যুগ কংগ্রেসিরা এখানে চালিয়েছিলেন তার থেকে তারা বিরত থেকে ত্রিপুরাতে নতুনভাবে সরকার পরিচালনা করবেন। অতীতের অভিজ্ঞতার থেকে তাদের একটা শিক্ষা হয়ে নতুনভাবে তারা ত্রিপুরার সরকার পরিচালনা করবেন। কিন্তু আমরা দেখলাম তা নয়, তারা যখনই সুযোগ পান পুলিশকে দিয়ে গণতন্ত্রের কণ্ঠরোধ করেন। তারা পুলিশকে দিয়ে ভোট পোল করার জন্য ব্যবহার করেন। কংগ্রেসি শাসিত রাজ্যে এই ধরনের ঘটনা বহু ঘটেছে। তারাই আজকে আবার এখানে ড্রাগের কথা বলছেন, শুনলে হাসি পায়। আমি এই প্রসঙ্গে একটি ঘটনার কথা উল্লেখ করছি—লাস্ট ইয়ারে দীপাবলীর পরের দিন ৬ই নভেম্বর একটি ঘটনা ঘটল দিল্লির গাজিয়াবাদে। একটি লাইসেন্স প্রাপ্ত দোকান থেকে মদ কিনে খেয়ে ২০০ জন মানুষ মারা গেল এবং ৫০ জন মানুষের দৃষ্টি শক্তি চিরকালের জন্য চলে গেল। তারপরেও সেই দোকান থেকে হাজার হাজার বোতল মদ পাওয়া গেল। একটা

দোকান থেকে এই ধরনের বিষাক্ত মদ বিক্রি হচ্ছে সেটা আপনারা ডিটেক্ট করতে পারলেন না, যার জন্য ২০০ জন মানুষকে প্রাণ দিতে হল, এরপরেও আপনারা পশ্চিমবঙ্গে ড্রাগের ঘটনা নিয়ে উল্লেখ করছেন। আমাদের পশ্চিমবঙ্গে এই ধরনের ঘটনা ঘটেনি। তারপরে তামিলনাড়ুর একটি ঘটনার কথা বলি—গত কয়েক দিনের ঘটনা, ১৮ই ফেব্রুয়ারি নাগাদ কুম্ভকর্ণ নামে একটি পুণ্যস্থানের জায়গা আছে সেখানে তামিলনাড়ুর মুখ্যমন্ত্রী পুণ্যস্নান করবেন আর হাজার হাজার পুণ্যার্থীরা এসেছিলেন। এবং তারই মাঝখানে তামিলনাড়ুর মুখ্যমন্ত্রীর পুণ্যস্নানের জন্য আলাদা ঘাট তৈরি করা হল। আর তামিলনাড়ুর মুখ্যমন্ত্রীর চোখের সামনে ২০ মিটারের মধ্যে পুলিশের লাঠি চালানোর জন্য গুলি চালানোর ফলে ৫০ জন মানুষের প্রাণ দিলেন। এই ধরনের বেয়াক্কেলে ঘটনা পশ্চিমবঙ্গে ঘটেছে কখন? এই ধরনের ঘটনা আমরা কখন দেখেছি এবং ভাবতেও পারিনা। আমরা সভ্য মানুষ হিসাবে পুলিশকে এইভাবে ব্যবহার করা এবং রাজনৈতিক দলের বিরুদ্ধে ব্যবহারের কথা চিন্তাও করতে পারিনা। সুতরাং অন্য রাজ্যের মানুষের পশ্চিমবঙ্গের মাটিতে দাঁড়িয়ে আজকে এই কনফিডেন্স অন্তত এসেছে যে এই রাজ্যের মানুষের নিরাপত্তা সুনিশ্চিত। সেখানে আজকে যখন কংগ্রেসের মুখে নিরাপত্তার কথা শুনি তখন আমরা অবাক হই না। কংগ্রেসিরা পুলিশকে দিয়ে যেভাবে অত্যাচার করেছে, পুলিশকে দিয়ে যেভাবে ক্ষমতার অপব্যবহার করেছে আমরা পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার এই কথা চিন্তা করতে পারি না। আজকে পশ্চিমবঙ্গের মানুষের নিরাপত্তা আছে, শান্তিতে মানুষ চলাফেরা করতে পারে। তারপরে আপনাদের পক্ষ থেকে কোনও এক সদস্য বললেন এখানে পুলিশের কোনও এফিসিয়েন্সি নেই। আজকে আপনারা পুলিশের এফিসিয়েন্সির কথা বলছেন, আপনারা কংগ্রেসি শাসিত রাজ্যের মধ্যেই কি প্রধানমন্ত্রী রাজীব গান্ধীকে রক্ষা করতে পেরেছিলেন? অথচ আমাদের এখানে অর্থাৎ পশ্চিমবঙ্গে রাজীব গান্ধী খোলা জীপে করে ঘুরলেন, ফুটপাথের যে দোকান সেই দোকান থেকে চা কিনে খেলেন, দিবারাত্রি থাকলেন কোনও অসুবিধা হল না। কংগ্রেস শাসিত রাজ্যে রাজীব গান্ধীকে নৃশংসভাবে হত্যা করা হল, আপনারা কি করতে পেরেছিলেন? তারপরে কংগ্রেসি জমানাতেই তাঁদেরই তত্ত্বাবধানে শ্রীমতী ইন্দিরা গান্ধী তাঁর বাড়িতে খুন হলেন তার রক্ষী বাহিনীর দ্বারা, তার আপনারা কি করতে পেরেছিলেন এবং কি ব্যবস্থা আগের থেকে নিয়েছিলেন। আপনারা এখানে বসে এক্সপেরিয়েন্সের কথা বলেন। সুতরাং যে ধরনের ব্যবস্থার কথা মানুষকে শোনাতে চাইছেন সেই ব্যবস্থা আমাদের কাছে কাম্য নয় এবং এতে জনসাধারণেরও মঙ্গল হবে না।

পশ্চিমবাংলায় আদর্শ ব্যবস্থা আছে, এই ব্যবস্থা ভারতবর্ষের অন্য রাজ্যগুলি অনুসরণ করবে, এই কথা বলে বাজেটকে সমর্থন করে কাটমোশনগুলির বিরোধিতা করে কাটমোশনের একটি কথা উল্লেখ করব। আমার জেলা সম্পর্কে বলা হয়েছে বাঁকুড়াতে পুলিশ ডায়রি নিচ্ছে না, বাঁকুড়ায় কংগ্রেসও নেই, বাঁকুড়ায় আইনশৃঙ্খলার সমস্যাও নেই। এই কথাগুলি কেন ওরা তুলছেন আমি জানিনা, এই কাটমোশনগুলির বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

## PRESENTATION OF REPORT

### 18th Report of the Business Advisory Committee

**Mr. Speaker:** I beg to present the 18th Report of the Business

Advisory Committee which met in my Chamber today and recommended the following revised programme of business for 10th April, 1992 and the programme of business from 18th May to 20th May, 1992.

| Day | Business | Department | | Time |
|---|---|---|---|---|
| Friday, 10.4.92 | (i) The Indian Stamp (West Bengal Amendment) Bill, 1992. (Introduction, Consideration and Passing) | | .. | ½ hr. |
| | (ii) The West Bengal Taxation Tribunal (Amendment) Bill, 1992. (Introduction, Consideration and Passing) | | .. | ½ hr. |
| | (iii) Demand No. 26, (iv) Demand No. 37, and (v) Demand No. 90 | Municipal Affairs Department | .. | 4 hrs. |
| Monday, 18.5.92 | (i) Demand No. 7, and (ii) Demand No. 61 | Land and Land Reforms Department | .. | 4 hrs. |
| Tuesday, 19.5.92 | Demand No. 39 | Labour Department | .. | 4 hrs. |
| Wednesday, 20.5.92 | (i) The West Bengal Correctional Service Bill, 1992. (Introduction, Consideration and Passing) | | .. | 1 hr. |
| | (ii) The West Bengal Commission for Women Bill, 1992. (Introduction, Consideration and Passing) | | .. | 2 hrs. |
| | (iii) The Code of Criminal Procedure (West Bengal Amendment) Bill, 1992. (Introduction, Consideration and Passing) | | .. | ½ hr. |
| | (iv) The Calcutta University (Amendment) Bill, 1992 (Introduction, Consideration and passing) | | .. | ½ hr. |

There will be no sitting on 8th April, 1992.

I would now request the Minister-in-charge of the Home (Parliamentary) Affairs Department to move the motion for acceptance of the House.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to move that the 18th Report of the Business Advisory Committee, as presented to the House, be agreed to byy the House.

The motion was then put and agreed to.

**Mr. Speaker :** Now, Shri Siddhartha Shankar Roy.

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANT

**শ্রী সিদ্ধার্থশঙ্কর রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুখ্যমন্ত্রী যখন নেই, তখন ভোটটা হয়ে যাক, ভোটটা ডেকে দিন। আমিও বলব না, মুখ্যমন্ত্রীও নেই, ভোটটা ডেকে দিন। উনি আসবেন কি আসবেন না বলুন নাহলে আমি বসে পড়ছি।

**মিঃ স্পিকারঃ** আপনার বক্তব্যটা রাখুন, উনি আসছেন।

**শ্রী সিদ্ধার্থশঙ্কর রায়ঃ** কেবল আপনি স্পিকার বলে আমি বলছি। এটার থেকে পরিষ্কার বোঝা যাচ্ছে মুখ্যমন্ত্রী কাজে ব্যস্ত। তাঁর যে অসুবিধা হচ্ছে, তাও আমি জানি। এটার থেকে একটা জিনিস পরিষ্কার হচ্ছে সেটা আমি দেখিয়ে দেব। আপনাদের মুখ্যমন্ত্রীর জন্য একটা মিনিস্টার অফ স্টেটস নিযুক্ত করতে হবে, এবং একটা ডেপুটি মিনিস্টার রাখতে হবে। দুটো মিনিস্টার অফ স্টেটস করতে হবে নাহলে সম্ভব নয়। ৭৭ বছরের একজন ভদ্রলোককে সব দেখতে হবে, পুরো হোম ডিপার্টমেন্ট দেখবে, কোপ করতে পারবেনা। আমি আপনাদের দেখাব পুলিশের জন্য এখান থেকে টাকা বছরের পর বছর নিচ্ছে খরচ হচ্ছে না, কি অবস্থা হচ্ছে সেটা আমি দেখাব। আপনি বললেন বলেই আমি বলছি নাহলে বলতাম না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কিছুক্ষণ আগে ঘরে ছিলাম তখন আমি রবীন মন্ডল মহাশয়ের বক্তৃতা শুনছিলাম—কাজ ছিল বলে আসতে পারিনি—শুনে খুব আনন্দ পাচ্ছিলাম, মাননীয় সদস্য রবীন মন্ডল মহাশয় আমাকে প্রাণ ভরে গালাগালি দিচ্ছেন।

[4-45—4-55 P.M.]

আজকে আমি বুঝলাম যে আমি রাজনীতিক ভাবে এখনও জীবিত আছি। আমাকে এখনও ওরা ভয় করে। যেদিন দেখব আপনারা বলবেন সিদ্ধার্থশঙ্কর রায় খুব ভালো মানুষ, আমার বিরুদ্ধে আর কিছু বলছে না, সেদিন বুঝব আমার শ্মশানে যাবার সময় হয়ে গেছে। তাই আমি অত্যন্ত আনন্দিত। মাননীয় রবীন মন্ডল মহাশয় যে বক্তব্য রেখেছেন তার জন্য আমি তাকে অভিনন্দন জানাচ্ছি। দয়া করে আক্রমণ চালিয়ে যান, তবেই বুঝব, হ্যাঁ, আমরা এখনো ঠিক পথেই আছি, যখন আক্রমণ করবেন না, তখন বুঝব আমাদের পথ ঠিক নেই। মাননীয় অমিয় পাত্র মহাশয় ঠিকই বলেছেন, পাঞ্জাবের পুলিশদের বলা হল, যাও তোমরা ভোটারদের ধরে নিয়ে এসে ভোট দাও। ভয় নেই তোমরা ভোট দাও। কিন্তু বাংলার পুলিশদের বলা হল, যাও তোমরা ভোট দিয়ে দাও। তাহলে এই হচ্ছে তফাৎ, বাংলার পুলিশ, আর পাঞ্জাবের পুলিশের মধ্যে। এখানে তো আমরা দেখছি কি হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কতগুলি অত্যন্ত গুরুত্বপূর্ণ জিনিস আছে, সেটা আমাদের এই হাউসে বসে ভালোভাবে আলোচনা করা উচিত। কেবল এখানে বেলুন উড়িয়ে দিলেন, আর আপনাদের সরকার পক্ষের কয়েকজন বক্তা সেই বেলুন দেখবেন আর বলবেন বাঃ, বাঃ, এটা করলে চলবে না। আজকে প্রকৃত অবস্থাটা আমাদের জানার প্রয়োজন হয়ে পড়েছে। আজকে কত টাকা খরচ হচ্ছে? আমার আপত্তি নেই, তবে টাকা যেন আজকে ঠিকমতো খরচ হয়। এবারে এই পুলিশ খাতে চাওয়া হয়েছে ৩৪৮,৯৪,৫০,০০০ টাকা; গত বৎসরে এই খাতে আপনি নিয়েছিলেন ৩৩২,১৯,৪৭,০০০ টাকা। অ্যাকচুয়ালি যে টাকাটা গত বৎসর খরচ হয়েছে সেটা

আমরা দু'বছর পরে জানতে পারব। কি ভাবে খরচ হয়েছে, কি ভাবে খরচ হয়েছে সেটা দু'বছর পর জানা যায়। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৯০-৯১ সালের অ্যাকচুয়ালটা কিন্তু এসে গেছে। ১৯৯০-৯১ সালে ৩৫৯,৫৬,২৫,০০০ টাকা। এর মধ্যে আপনি খরচ করতে পারেননি ১৭,৪২,১৮,৩৯২ টাকা। আর এই ৩৫৯,৫৬,২৫,০০০ টাকার মধ্যে ৮৭ পারসেন্ট টাকা পুলিশের মাইনে দিতে খরচ হয়েছে, অর্থাৎ ২৯৭ কোটি ৭০ লক্ষ টাকা মাইনে দিতে চলে গেছে। অর্থাৎ ৩৯ পারসেন্ট ডেভেলপমেন্টের খাতে খরচ হয়নি, কোনও ইনভেস্টিগেশনের ব্যবস্থা হয়নি প্রত্যেকটা ক্ষেত্রে। মুখ্যমন্ত্রীর মেঠো একটা বক্তৃতা বুরোক্র্যাটরা লিখে দিয়েছে। ক্রিমিনাল ইনটেলিজেন্স মেশিনারি সম্বন্ধে এখানে যে সমস্ত কথা বলা হয়েছে, সেই ক্রিমিনাল ইনটেলিজেন্স মেশিনারি কি করে কাজ করবে। দুয়ের পাতায় ছয় নং প্যারাগ্রাফে কি বলা হয়েছে দেখুন, intelligence machinery has to be geared up. এর ইনটেলিজেন্স মেশিনারি যে টাকা দেওয়া হয়েছিল সেই টাকা তারা খরচ করতে পারেননি। খরচ হয়নি ক্রিমিনাল ইনভেস্টিগেশনের টাকাও। নতুন জিনিসপত্র কেনার জন্য ৬৭ লক্ষ ৮৪ হাজার টাকা ধরা হয়েছিল, ডিস্ট্রিক্ট পুলিশ সেই ৬,৭৪,০০০ টাকা খরচ হয়নি।

বেচারা শীশ মহম্মদ সাহেব ঠিকই বলেছে। পুলিশের ওয়েলফেয়ার করতে হবে ইত্যাদি, ইত্যাদি এইসব কথা বলা হয়েছে। ওয়েলফেয়ার অফ পুলিশ পার্সেনের জন্য খুব বড় বড় কথা বলা হয়েছে। ৬০ লক্ষ টাকার উপরে খরচ করতে পারেন নি। মুখ্যমন্ত্রী বললেন ২৮ নম্বর প্যারাগ্রাফে যা আছে এতে হবে না, আরও কিছু করতে উন্নতি করতে হবে মবিলাইজেশন অফ পুলিশ ফোর্সের জন্য এবং আরও সব অনেক কথাই বলেছেন। মবিলাইজেশন অফ পুলিশ ফোর্সের জন্য ৭১ লক্ষ ৩১ হাজার টাকা খরচ করতে পারেন নি। দেখা যাচ্ছে যে, এই সমস্ত খাতে ১৭ কোটি ৪২ লক্ষ টাকা খরচ করতে পারেন নি। মাইনে দিতেই চলে গেল সব। খরচ হল মাত্র ২৬ কোটি টাকা। আর নিয়ে গেলেন আপনারা ৩৫৯ কোটি টাকা নিয়ে গেলেন আপনারা ১৯৯০-৯১ সালে। মাননীয় মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করব, যদিও এখানে নেই এবং এর উত্তরও আসবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কাজকর্ম ছেড়ে অনেক পড়াশোনা করে অনেক কিছু রাখবার চেষ্টা করছি পশ্চিমবঙ্গের স্বপক্ষে। কোনও উত্তর আসবে না। গত বছর থেকেই পাচ্ছি না। আমি, এই বাজেট স্পিচে—মাননীয় অর্থমন্ত্রী ছিলেন আমি দেখিয়েছিলাম—৮ হাজার ৪০০ কোটি টাকা আপনাদের আয়। কনসোলিডেটেড ফান্ড ৫ হাজার ৬০০ কোটি টাকা এবং মাইনে তার ওপর ১২০০ কোটি টাকা। কিছু ঋণের সুদ দিতে হবে। ৯০০ কোটি টাকার মতোন সুদ দিতে হচ্ছে। ৮ হাজার ৬০০ কোটি টাকা আয় আর এর মধ্যে ৭ হাজার ৭০০ কোটি টাকা মাইনেতেই চলে যাচ্ছে। কিছু ঋণ শোধ দিতে চলে যাচ্ছে। ডেট সারভিসে চলে যাচ্ছে। আর বাংলা চালাচ্ছেন মাত্র ৯০০ কোটি টাকা দিয়ে। এই যে মন্ত্রী মহাশয়রা বসে আছেন, তাঁরা বলুন না যে, তাঁরা কি টাকা পাচ্ছেন? মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি বললেন বলে উঠেছি (নয়েজ অ্যান্ড ইন্টারাপশন)। মাননীয় শীশ মহম্মদ সাহেব ভালই বলেছিলেন, বাজেট এস্টিমেট ছিল ১৯৯০-৯১ সালে মাত্র ২৫ লক্ষ টাকা, কিন্তু ২৫ লক্ষ খরচ করতে পারলেন না ওটা কমে ৫ লক্ষ ৫০ হাজার। আর খরচ করলেন কত? পুলিশকে ভাল করতে হবে ইত্যাদি ইত্যাদি বলা হয়েছে। মাত্র ৭ হাজার ৬০০। এত মশায় আমিও খরচ করতে পারি। ৭ হাজার ৬০০ স্টেট প্ল্যানের জন্য। মাননীয়

অধ্যক্ষ মহাশয়, কি এঁদের ধারনা জানিনা—কি সব নিয়ম হয়েছে, সামনে ভ্যান থাকে, পেছনে ভ্যান থাকে, তো আমি বললাম এসব কি হচ্ছে? তাজমহল হোটেলের সামনে একগাদা পুলিশের গাড়ি। আর লোকে ভাবছে আমি স্মাগলার। আমি পুলিশকে বললাম যে, এসব সরান। কিন্তু পুলিশ বলল যে, আপনি হচ্ছেন জেড ক্যাটাগরি। আমি বললাম যে আমি এইসব মানি, টানি না। এই যে গাড়িগুলি দেয় মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই গাড়িগুলির জন্য ৫ কোটি টাকাও খরচ হয়নি। আমি যখন আসি চেঁচিয়ে, চেঁচিয়ে গাড়ি থামাতে বলি তার কারণ যে ধোঁয়া তাতে তো থাইসিস হয়ে যাবে। যে ধুঁয়ো বেরোয়, আমার থাইসিস হয়ে যাবে।

[4-55—5-05 P.M.]

অসম্ভব কথা। আমি কোথাও যাচ্ছি, ধরুন বারুইপুর যাচ্ছি, পথে ভ্যান খারাপ হয়ে গেল। আমার গাড়ি ঠিক আছে, ওই ভ্যান দেখতে সময় যায়। আমি পুলিশকে ধন্যবাদ দিই। আমার বাড়ি পুলিশ আছে, আমাকে দেখছে, কেন দেখছে জানি না। ব্যক্তিগত ভাবে আমার মনে হয় কোনও প্রয়োজন নেই, কিন্তু তারা দেখছে। এই যে ক্রিমিন্যাল ইনভেস্টিগেশনের জন্য, ভিজিলেন্সের জন্য, মডার্নাইজেশনের জন্য কেন খরচ হচ্ছে না। ইন্ট্যালিজেন্স আপনাদের ভুল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এক বছর আগে, গত নির্বাচনের আগে কাগজে দেখলাম কয়েকজন পাঞ্জাবী এসেছিল তাদের গ্রেপ্তার করা হয়েছে। কেন গ্রেপ্তার করা হয়েছে? সিদ্ধার্থ রায়কে আর জেনারেল ব্রারকে খুন করতে এসেছে। আমি ফোন করলাম হোম সেক্রেটারিকে। আমার এক্সপিরিয়েন্স আছে, আমি পড়ে দেখেছি, ওরা আমাকে খুন করতে আসে নি। ভবানীপুরের পাঁচজন যুবককে থানায় নিয়ে গেল। আমি ভোলা সেনকে বললাম, ভোলা আমার জুনিয়ার ছিল, ভোলা দেখো, তুমি এদের বেলের দরখাস্ত কর। ওরা আমাদের খুন করতে আসে নি। তারপর আমি পুলিশ কমিশনারকে ফোন করলাম। তিনি বললেন ভয়ানক সিরিয়াস ব্যাপার। কিছুদিন বাদে এক তরফা সবাইকে ছেড়ে দিতে হয়েছে। এই হল ইন্ট্যালিজেন্স। এই ইন্ট্যালিজেন্সের ট্রেনিং নেই, ইকুইপমেন্ট নেই। আমি বেড়াতে গিয়েছি তোসালি স্যান্ড। দুদিন বাদে হঠাৎ পুলিশ এসে হাজির। ৭/৮ জন পুলিশ অফিসার, একদল পুলিশ, তারা এসে বলল, আপনাকে প্রটেক্ট করতে হবে। সমুদ্রে স্নান করতে পারবেন না। বর্ধমান থেকে একটা সাদা মারুতি গাড়ি চেপে আসছে, একজনের নাম করল, আমার নামটা মনে নেই, আমি ভুলে গিয়েছি, সে এসে আপনাকে এখানে গুলি করে মেরে ফেলবে। আমি বললাম, আমি সমুদ্রে যাব, বহুবার গিয়েছি, ছেলেবেলা থেকে গিয়েছি, কারও কথা শুনব না, আই শ্যাল ডু অ্যাজ আই প্লিজ। আমি জিজ্ঞাসা করলাম, কে খবর দিল, বলল, বাংলা থেকে খবর পেলাম। আমি গেলাম সমুদ্রে স্নান করলাম, সবই করলাম পুলিশকে দোষ দেব না। এইটা আপনাদের ইন্ট্যালিজেন্সের ভুল। আমি আমার অভিজ্ঞতা থেকে বলছি, ইন্ট্যালিজেন্সের ভুলের জন্য, ইন্ট্যালিজেন্সের মিসটেকের জন্য আমাদের অনেক ক্ষতি হয়েছে পাঞ্জাবে। ইন্ট্যালিজেন্সের জন্য এই অবস্থা অনেকটা। ইন্ট্যালিজেন্স ছিল না পাঞ্জাবে। এই অবস্থা অনেকটা আমাদের নিজেদের দোষে। এই ইন্ট্যালিজেন্স চালাতে গেলে খরচ করতে হবে, ট্রেনিং করতে হবে, ব্যবস্থা করতে হবে। এই সমস্ত করতে হবে। এইটার জন্য আপনাদের দরকার ভাল ট্রেনিং, ভাল জিনিস, আপনারা তো খরচ করছেন না। মাইনে দিয়েই সব চলে গেল। আর মাত্র ২৪ কোটি টাকা পুলিশের খরচ মাইনে ছাড়া। এইটা কতদিন চলবে? এইটা করে কি ভাল হচ্ছে? মাননীয়

রবীন মন্ডল তথ্য দিলেন, কোথা থেকে তথ্য দিলেন আমি জানি না। হয়ত কোনও বই থেকে দিয়েছেন। আমি যেসব তথ্য দিচ্ছি সেটা ক্রাইম ইন ইন্ডিয়া থেকে অফিসিয়াল ডাটা, আমি সব বন্ধুদের দিয়ে দিয়েছি, কি বলল সেই সম্পর্কে ভলিউমস অফ ক্রাইমস ইন সিটিস পার ল্যাক্স, এক লক্ষ মানুষের মাথাপিছু ক্রাইম যা হয় সেটা কলকাতায় সবচেয়ে বেশি। বোম্বাই, দিল্লি, মাদ্রাজ থেকে কলকাতায় সবচেয়ে বেশি হয়। অ্যাটেমপ্ট টু কমিট মাডার, বম্বে ২.৭, দিল্লি ৪.২, মাদ্রাজ—০ রেকর্ডেড, কলকাতায় ৪.৭—সবচেয়ে বেশি।

এর পর আমি ডেকোয়িটির কথা বলব।

(গোলমাল)

ক্রাইম অব ইন্ডিয়ার এই সব তথ্যগুলি তাহলে কারেক্ট করুন। এগুলি তাহলে সব ভুল। তা যদি হয় তাহলে আপনাদের অফিসাররা কি করছিলেন? গতবার একটা বুদ্ধদেববাবু কারেক্ট করিয়েছিলেন। আপনাদের সব কারেক্ট করাতে হবে। প্রত্যেকটা তথ্য আমি যা দিচ্ছি সব তথ্যের ভিত্তিতে বলছি।

(গোলমাল)

প্রত্যেকটা তথ্য যা আমি দিচ্ছি তার উত্তর না দেন অন্তত শুনুন। শুনবেনও না, উত্তরও দেবেন না—এ কোথায় আমরা আছি? এ করে তো লাভ নেই।

(গোলমাল)

পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলার অবস্থা কি এর থেকেই সেটা বুঝতে পারছেন স্যার। বিরোধীদলের পক্ষ থেকে যে তথ্যগুলি দেওয়া হচ্ছে সেখানে আমি আজেবাজে কথা বলছি না। আমি ক্রাইম অব ইন্ডিয়া থেকে বলছি। আমি অফিসিয়াল পাবলিকেশন থেকে বলছি। কেউ শুনবেন না, বলতেও দেবেন না অথচ আপনি বলছেন যে বলে যান। বলে তো কোনও লাভ হচ্ছে না, কোনও উত্তর তো পাব না। মার্ডারের ব্যাপারে আমি পরে আসছি, মার্ডারের ব্যাপারে আরও অবস্থা খারাপ। টোট্যাল আই.পি.সি. ক্রাইম ৩৫৬.২ পার ল্যাক।

**(ভয়েস ঃ- রাজ্যের হিসাব দিন)**

(গোলমাল)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, টোট্যাল আই.পি.সি. ক্রাইম বম্বেতে ৩৫৬.২ পার ল্যাক, দিল্লিতে ৩৪৪.০ পার ল্যাক, মাদ্রাজে 292 per lakh. West Bengal 374.0 per lakh. সেইরকম ভাবে Narcotics and narcotics substance Act, Gambling Act, Excise Act, Explosive Substance Act, Essential commodities Act. এই ৫টাতেই কলকাতায় সবচেয়ে বেশি। এতো বেলুন উড়িয়ে কোনও লাভ নেই। চোখে রুমাল বেঁধে ঘুরে বেড়িয়ে কোনও লাভ নেই। আর যদি ভুল হয় তাহলে কারেক্ট করুন। লিখুন যে এগুলি সব ভুল ছাপা হয়েছে। তর্ক করে তো কোনও লাভ নেই। তারপর টোট্যাল কগনিজেবল ক্রাইম

কলকাতায় সবচেয়ে বেশি—ক্যালকাটায় ৩৭৪.২ per lakh populations. মাননীয় বন্ধু ওখান থেকে বললেন যে পশ্চিমবাংলা সম্বন্ধে বলুন। নিশ্চয় পশ্চিমবঙ্গ সম্বন্ধে বলব। টোট্যাল কগনিজেবল ক্রাইম পশ্চিমবঙ্গে ১৯৯০ সালে ৯৭ হাজার ২৩ টা হয়েছে। থেফটে, ২১ হাজার ৬৫৪ টা। কথা হচ্ছে এইরকম সমস্ত পরিসংখ্যান আছে। একটা ক্রাইমের চারটে

[4-05—4-15 P.M.]

জিনিস আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি জানেন, কারণ আপনি ফৌজদারি মামলা করতেন। রেজিস্ট্রেশন অব ক্রাইম investigation of crime, prosecution of crime, conviction of criminals. বারবার প্রশ্ন করছি, আপনারা বলছেন এবং জ্যোতিবাবু এবারও বক্তৃতায় বলছেন, এত হাজার লোককে গ্রেপ্তার করেছি, ভাল করেছেন গ্রেপ্তার করেছেন, কাঁর কনভিকশন হয়েছে? আমি গত বছরও জিজ্ঞাসা করেছিলাম কাঁর কনভিকশন হয়েছে, কি বেলে খালাস হয়েছে, কি কনভিকশন হয়েছে বছরে বছরে বলবেন? আমি প্রশ্নের পর প্রশ্ন করেছি, এই চার পাঁচ মাস ধরে প্রশ্ন হয়েছে, প্রশ্নের মাধ্যমে জিজ্ঞাসা করা হয়েছে, প্রশ্নের কোনও উত্তর নেই। একটা প্রশ্ন পড়ছি। এখানে আমরা প্রশ্ন করেছি অনেকদিন আগে, দেওকী নন্দন পোদ্দার, সৌগত রায় প্রশ্ন করেছেন। শ্রী দেওকীনন্দন পোদ্দার অ্যান্ড সৌগত রায় কোয়েশ্চেন নং ২০০, তাতে জিজ্ঞাসা করা হচ্ছে will the Hon'ble Minister in charge be pleased to state the total number of persons registered under IPC who are under trial in 1990. The number of such persons whose cases are compounded or withdrawn. Whether trials were completed and how many trials are pending in court. The number of such persons etc. হাজারটা মামলা করছেন, কি কনভিকটেড হচ্ছে, ১০ হাজার মামলা করছেন, মুখ্যমন্ত্রী বলেছেন ৯৭ হাজার না এক লাখ কত অ্যারেস্ট করা হয়েছে, এত মামলা হয়েছে, কাকে কনভিক্ট করেছেন, এইগুলো তো জানতে হবে। এইগুলোর তো উত্তর দেবেন, এর তো উত্তর দেননি। এখন উত্তর দিন, আমার এক ব্যান্ডল প্রশ্ন আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার কাছে এক বান্ডিল প্রশ্ন আছে, আমি সময় নষ্ট করব না। কোনও উত্তর দেন নি, কি কনভিক্ট করেছেন। গত বছর আমি প্রশ্ন করেছিলাম, উত্তর পাইনি। এই বছরও করছি, উত্তর পাব না জানি। মেজরিটি আছে, ঠিক আছে চালিয়ে যাও। উত্তর আসবে না, এই তো অবস্থা। কোথায় আছি আমরা? প্রসিকিউশন, কনভিকশন এটা কোথায় হচ্ছে? এটা কোথাও হচ্ছে না। আর্মস অ্যাক্টে, গ্যাম্বলিং অ্যাক্টে ৬ হাজার ৬৯০ টা প্রসিকিউশন হয়েছে, ২০ হাজার ৯০৬টা লোককে গ্রেপ্তার করা হয়েছে, তারপর কি হল? কি অ্যাকিউজ হল, কি অ্যাকুইটেড হল, কি কনভিক্টেড হল? মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে বললেই বলছেন, মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করুন, মুখ্যমন্ত্রীকে প্রশ্ন করলে, লিখিত প্রশ্ন, উত্তর নেই। কোথায় যাব আমরা? একটা লজিক আছে তো? একটা লজিক নিয়ে কথা বলতে পারছি এখানে। ডাউরি প্রহিবিশন অ্যাক্টে ৭১ জন মানুষকে আপনারা ধরেছেন ৯০ সালে। আমি জানতে চাই কি কনভিকটেড হয়েছে ডাউরি প্রহিবিশন অ্যাক্টে? অথচ ইনডিয়ান পেনাল কোডে কেস, প্রত্যেক কেস প্রতি কত পুলিশ আছে, পশ্চিমবঙ্গে প্রত্যেক কেস প্রতি একটা করে পুলিশ। আপনাদের একটা পুলিশ পশ্চিমবঙ্গে খালি ১.৩টি কেস দেবে। আর বাকিটার ওয়ানফোর্থ। সব নিয়ে একটা করে কেস,

অথচ অন্যান্য প্রদেশে ২/৩/৪। সবচেয়ে কম পশ্চিমবঙ্গে। আর মুখ্যমন্ত্রী প্যারাগ্রাফ ১৮তে বলছেন যে ডিক্লাইনিং ট্রেন্ড in terms of total number of cognizable offences, burglary, theft and rape. There was a slight increase in the number of cases of dacoity robbery ana murder. আপনাদের এত পুলিশ আছে যে, পুলিশ পিছু ১.৩টি করে কেস পড়ছে, আর অন্যান্য স্টেটে দুটো, তিনটে, চারটে করে পড়ে। গোটা দেশে আপনাদের হাইয়েস্ট নাম্বার অফ আর্মড পুলিশ। ওয়েস্ট বেঙ্গলে মোট পুলিশের ২৭.৭% আর্মড পুলিশ। অথচ এ ক্ষেত্রে অল ইন্ডিয়া অ্যাভারেজ হচ্ছে ২১.৮%। আপনাদের বন্দুকধারী পুলিশ হচ্ছে ২৭.৭%। অন্ধ্রপ্রদেশে বন্দুকধারী পুলিশ ১৪.৫%; গুজরাটে ১৮.৩%; হরিয়ানায় ১৬.৩%; কর্ণাটকে ১০.৩%; মহারাষ্ট্রে ১০.৮%; উড়িষ্যায় ২১.৭%; পাঞ্জাবে ১৯%। পাঞ্জাবে ১৯%, আর আপনাদের ২৭.৭%! বন্দুকধারী পুলিশ আছে রাজস্থানে ১৫.১%; তামিলনাড়ুতে ১৩.৫%। এই পরিসংখ্যান 'ক্রাইম ইন ইন্ডিয়া-১৯৯০' প্যারাগ্রাফ ২০৫ থেকে আমি উল্লেখ করছি। এই বই-তে সব আছে।

চুরির ক্ষেত্রে দেখুন। যত চুরি হচ্ছে তার কতটা রিকভার হচ্ছে। ভ্যালু অফ প্রপার্টি রিকভার্ড, পশ্চিমবঙ্গে সব চেয়ে কম। চুরি যাওয়া প্রপার্টি পশ্চিমবঙ্গে সব চেয়ে কম উদ্ধার হয়েছে। 'ক্রাইম ইন ইন্ডিয়া'-তে এই সমস্ত ফিগার দেওয়া আছে। আমার সময় বেশি নেই, তাই আমি বক্তব্য ছোট করতে চাই। মাননীয় রবীন মন্ডল মহাশয় আমাকে খুব গালাগাল দিলেন। ঠিক আছে।

'ক্রাইম ইন ইন্ডিয়া' থেকে আমি ১৯৭৭, ১৯৮৬, ১৯৮৮, ১৯৮৯, এই চারটে বছরের খুনের পরিসংখ্যানটা এখানে উল্লেখ করছি। ১৯৭৭ সালে, আমরা যখন এখানে ক্ষমতায় ছিলাম তখন ৮১৮-টি খুনের ঘটনা ঘটেছিল। আর ১৯৯০ সালে ১৬৩৪-টি খুনের ঘটনা ঘটেছে। ১৯৭৭ সাল থেকে ১৯৯০ সালে ৯৯.৭% মার্ডাস বৃদ্ধি পেয়েছে। মার্ডাস হ্যাভ ইনক্রিসড বাই ৯৯.৭%। অন্যান্য রাজ্যে এই সময়ের মধ্যে কত বৃদ্ধি পেয়েছে? গুজরাটে ৭৭%; কর্ণাটকে ৬৫%; কেরালায় ২০%; মধ্যপ্রদেশে ৫১%; মহারাষ্ট্রে ৬৬%। আমাদের পশ্চিমবাংলায় ৯৯.৭%। এই মার্ডারগুলো কেন হয়েছে? ১৯৯০ সালে পশ্চিমবাংলায় ডাউরি ডেথস হয়েছে ১১৮টি।

. আমি আজকে এখানে সোসালিজম প্রিচ করতে আসি নি। আমি দেখাতে চাইছি, আপনারা অপদার্থ। ইউ আর ওয়ার্থলেস, ইন ল' অ্যান্ড অর্ডার। ইউ আর হোপলেস ইন মেনটেনিং ল' অ্যান্ড অর্ডার। এটাই আমি এখানে দেখাতে এসেছি। আর সোসালিজিম-এর কথাই যদি বলেন—মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত পরশু দিন আমি বোম্বের তাজ হোটেলে বসে টি.ভি.-তে চাইনিজ পার্লামেন্টের বিতর্ক শুনছিলাম, হংকং থেকে প্রচারিত হচ্ছিল। দেং-এর প্রস্তাবের ওপর ১৫০ অ্যামেন্ডমেন্ট এল। দেং সেখানে বলছেন,—মার্কেট ইকনমি ছাড়া চলবে না, আই.এম.এফ- থেকে ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে লোন নিতেই হবে। সেখানে দেড় শো অ্যামেন্ডমেন্ট এসেছিল। আজকে আমি এখানে সোসালিজম প্রিচ করতে আসি নি। আজ আমি এখানে এসেছি আপনাদের অপদার্থতা অকর্মণ্যতা তুলে ধরতে। পুলিশ এ রাজ্যে কি করছে, না করছে তাই দেখাতে।

পশ্চিমবঙ্গে ১৯৯০ সালে ক্লাশ কনফ্লিক্টে ১৬-টি খুন হয়েছে এবং ক্লাশ কনফ্লিক্ট হয়েছে ৩৪-টি। লাভ অ্যান্ড সেক্সচ্যুয়াল অ্যাফেয়ার্স-এ খুন হয়েছে ১০১-টা। অবশ্য আজকে রাজ্যের এই পরিবেশে খুন বাড়বেই, কারণ রাজ্যে কোনও ডেভেলপমেন্ট হচ্ছে না। অন্যান্য রাজ্যের তুলনায় এখানে পার ক্যাপিটা ডেভেলপমেন্ট সব চেয়ে কম।

১৯৮৯-৯০ সালে পাঞ্জাবে পার ক্যাপিটা ডেভেলপমেন্ট হয়েছে ১০৩৭, হরিয়ানায় ৯৩৫, গুজরাটে ৭৯৫, কর্ণাটকে ৬৯৪, আর পশ্চিমবঙ্গে ৫১৪। পশ্চিমবঙ্গ হচ্ছে লোয়েস্ট ইন দি হোল অফ ইন্ডিয়া। লোয়েস্ট ইন দি হোল অফ ইন্ডিয়া, বড় বড় স্টেটের ভিতরে।

[4-15—4-25 P.M.]

পাঞ্জাবের নিচে, হরিয়ানার নিচে, মহারাষ্ট্রের নিচে, কর্ণাটকের নিচে, অন্ধ্রের নিচে, তামিলনাড়ুর নিচে, উড়িষ্যার নিচে, আসামের নিচে, কেরালার নিচে, উত্তরপ্রদেশের নিচে। এই ডেভেলপমেন্ট পার হেড যদি এই অবস্থা হয়ে থাকে তাহলে কোথায় ল-অ্যান্ড অর্ডার আটকাবেন? ৫২ লক্ষ মানুষ আজকে বেকার। ইংল্যান্ডের সরকার পড়ে যাচ্ছে সেখানে ২০ লক্ষ লোক বেকার বলে আর এখানে ৫২ লক্ষ লোক বেকার। কোথায় আছি? কোথায় যাবেন? এইসব বড় বড় বক্তৃতা শুনতে আসিনি। মুখ্যমন্ত্রী জ্যোতি বসু এখনই বক্তৃতা দেবেন। মুখ্যমন্ত্রী বলবেন রাজনৈতিক কথা। তোমরা রাজনীতি ভুল করেছে, তোমরা চোর-জোচ্চোর—এইসব কথা বলবেন। আমার প্রশ্নের কিন্তু একটি উত্তরও আসবে না, হাওয়ার উপর বক্তৃতা দেবেন, কিন্তু প্রশ্নের উত্তর আসবে না। ভেবেছেন, বাঁধন এমনই শক্ত করব, ওর থেকে বেরুতে দেব না। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে বলছি, তোমার বাঁধন যতই শক্ত হবে, ততই বাঁধন টুটবে। তোমার আঁখি যতই রাঙা হবে, মোদের আঁখি ততই ফুটবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সকালবেলা যে পয়েন্টটা বললাম, শিখ-টেরোরিস্টদের কথা, তার কোনও উত্তর পাইনি। আমি এখন যে পরিসংখ্যানগুলি দিলাম—একটাও তার উত্তর দেবেন না—এটা আমি নিশ্চিত। আমি ওদের বলতে আসিনা, বলতে আসি বাংলার মানুষের জন্য, রেডিও, টেলিভিশনের মাধ্যমে, সংবাদপত্রের মাধ্যমে বাংলার মানুষ জানতে চায় এই সরকার কি করছে। আমি বলছি, এই সরকার ধ্বংস হবেই হবে। চেসেস্কু হয়ে যাবে—এ বিষয়ে কোনও সন্দেহ নেই।

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমার পুলিশ বাজেট ব্যয়-বরাদ্দের যা সুপারিশ করেছি তার অনুমোদন চেয়ে আমি কয়েকটি কথা বলব। তার আগে যেকটি ছাঁটাই প্রস্তাব আছে তার বিরোধিতা করছি। প্রথমে পয়েন্ট অফ অর্ডার কি তা জানি না—হঠাৎ বিরোধী দলের নেতা শিখ-টেরোরিস্ট কেন আমি বলেছি আমার লিখিত বক্তৃতায় সেটার উনি প্রতিবাদ করলেন। আমি তার এই প্রতিবাদটা বুঝতে পারলাম না। কারণ কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যতগুলি আমার কাছে কমিউনিকেশন আসে তার প্রত্যেকটিতে বলছে, শিখ টেরোরিস্ট, আপটু মার্চ, ১৯৯২। এখনও বলছে এটা। তার মানে কি এটাই হচ্ছে, সমস্ত শিখ টেরোরিস্ট, না কিছু মুষ্ঠিমেয় টেরোরিস্ট আছে, তার সংখ্যা কম—এটা আমরা সবাই জানি। এটায় মিসআন্ডারস্টান্ডিং কি হতে পারে? আমি কি সমস্ত শিখদের টেরোরিস্ট বলছি? আমাদের ২০০ শিখ খুন হয়েছে, কংগ্রেসের খুন হয়েছে, বি.জে.পির খুন হয়েছে, তারা শিখ নয়, হিন্দু। কিন্তু বেশিরভাগই আমাদের ২০০ জনকে খুন করেছে, তারা শিখ। এখানে মিসআন্ডারস্ট্যান্ডিং-

এর কি আছে? তারা কি করতে এসেছিলেন, তাদের ধরা হয়েছে। কি বলব আমরা? ইন্ডিয়ান্স from Punjabi, Punjabi from Punjab তাহলে অন্যদের মধ্যেও আপত্তি হবে এইসব কথা বললে। উনি রবীন্দ্রনাথ কোট করেছেন, রবীন্দ্রনাথ শিখেদের সম্বন্ধে লিখেছেন, সেটা উনি জানেন কিনা জানিনা, তিনি লিখেছিলেন 'জাগিয়া উঠিছে শিখ, নির্মম নির্ভিক' তাহলে শিখ বললেন কেন? এতো অদ্ভুত ব্যাপার ...

(গোলমাল)

কিছু বলার নেই, এইসব বলে সময় নষ্ট করেও কোনও লাভ নেই। তারপরে তুলনামূলক যা পরিসংখ্যান তা ইতিমধ্যে আমাদের এদিক থেকে দেওয়া হয়েছে, মাননীয় সদস্য শ্রী রবীন মন্ডল এবং অনেকেই বলেছেন। মাননীয় সিদ্ধার্থ বাবু একটা সুবিধা করে নিয়েছেন, উনি সকলের শেষে বলেন, যাতে আমি কিছু খোঁজ খবর করতে না পারি, তাতেই যা খুশি তা বলে দিচ্ছেন। তারপর বললেন যে ওঁর আমলে কি ছিল। আমি সে সময়ের কিছু তথ্য জোগাড় করলাম, ১৯৭২ থেকে টোটাল কগনিজিবল ক্রাইম কত হয়েছে, এগুলি সি.আই.ডি. দপ্তর থেকে সংগ্রহ করা। ১৯৭২-৬৯,৬৫০, ১৯৭৩-৭৪,১৯৫, ১৯৭৪-৭৫,০৫৭, ১৯৭৫-৭০, ১৮১, ১৯৭৬-৭২,৪৬০, ১৯৭৭-৭৮,৯৮৭। আর আমাদের ১৯৮৬ থেকে আজ অবধি দেখা যাচ্ছে ৫৪ থেকে ৫৫র কিছু বেশি। উনি কি পড়েছেন, কোথা থেকে পড়লেন কিছুই বুঝতে পারছি না। আর একটা কথা, মাননীয় বিরোধীদলের নেতা বোধহয় মামলা করতে লাখনউ গিয়েছিলেন, তাই বলছেন যে লখনউয়ের সঙ্গে কলকাতার তুলনা কেন করবেন না। লাখনউয়ের সঙ্গে কি করে কলকাতার তুলনা করা যাবে, কলকাতা কত বড় শহর। এগুলি এনেছি গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার ন্যাশনাল ক্রাইম রেকর্ড ব্যুরো থেকে পাওয়া একটা তথ্য থেকে, এতে যা দেখছি তাতে লখনউ মার্ডার ১০২, ক্যালকাটা ৭৬, লখনউ রেপ ৩৬, কলকাতা ২৪, ঠিক সেইরকম বাগলারী লখনউ ৭০৭, কলকাতা ৩২৯ তারপর এখানে একজন ঐ স্ট্যাটিসটিকসের ব্যাপরে বলেছেন ...

**(এই সময়ে মাননীয় সদস্য সৌগত রায় কিছু বলবার জন্য উঠে দাঁড়ান।)** আহা, সৌগত রায় মহাশয়, ওরকম করবেন না, গ্যালারিতে হয়ত আপনার ছাত্ররা রয়েছেন তাঁরা কি বলবেন আপনাকে। তারপরে পশ্চিমবঙ্গে টোটাল কগনিজিবল ক্রাইম র‍্যাঙ্কের কথা বলছেন, এখানে একজন বললেন আমরা কোন র‍্যাঙ্কে আছি। কোনও ব্যাপার নয়, আমরা কগনিজিবল র‍্যাঙ্কের ২২ সেকেন্ডে রয়েছি, মার্ডারে ২০য়েথ, অ্যাটেম্প টু কমিট মার্ডারে ২৩থার্ড, কিডন্যাপিং এবং অ্যাবডাকশনে ১৬টিনথ, ডেকয়টি ১২, রবারি ১৯, বাগলারী ২৫, এই তথ্যগুলি গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার ন্যাশনাল ক্রাইম ব্যুরো থেকে সংগৃহীত। এটা থেকেই বলে দিলাম। এই হচ্ছে স্ট্যাটিসটিকস। এখানে যেহেতু আমি দেখতে পাচ্ছি যে কংগ্রেস রেজিমের কথা বলা হয়েছে সে বিষয়ে আমি আমার মতামত আমার লিখিত বক্তব্যের মধ্যে দিয়েছি, সব কম্পারেটিভ ফিগারস তাতে আছে, কাজেই আর পুনরুল্লেখ করার দরকার নেই। যা ইতিমধ্যে বলা হয়েছে সে সম্বন্ধে বলছি, এতে হিসাবের মধ্যে ১৯৭০ থেকে ১৯৭৭ এ বার বার বলেছি, উনি যখন প্রশ্ন করছেন তখন আমিও প্রশ্ন করছি, ওঁদের সময়ে আমাদের ১১০০ লোক খুন হয়েছিল কংগ্রেসি গুন্ডাদের দ্বারা, পুলিশের দ্বারা কত হয়েছিল তা এর মধ্যে নেই।

ঐ ১১০০ টির বিরুদ্ধে একটিও মামলা হয়নি। এখন হচ্ছে, উনি তো কোর্টে প্র্যাকটিস করেন উনি জানেন না যে কত দেরি হয়? ওঁদের আমলে একটি মামলাও হয়নি।

[4-25—4-35 P.M.]

কাজেই আমার কথা হচ্ছে, এসব তুলনা না করাই ভাল। সেই ১৯৭২ সালে, যে বছর নির্বাচনকে প্রহসনে পরিণত করা হয়েছিল, সেই বছর ২০ হাজার লোককে তাদের বাড়িঘর ছেড়ে চলে যেতে হয়েছিল কংগ্রেসি গুন্ডাদের আক্রমণে। ওঁরই সময় আমরা দেখলাম—১৯৭২ সালের ইলেকশনের কথা বলছি—সেই সময়ের কথা লিখতে গিয়ে আমেরিকান অ্যামবাসাডর মৈনিহান তাঁর বইয়ে লিখলেন যে, এখানকার কংগ্রেসকে, মুখ্যমন্ত্রীকে সি.আই.এ. টাকা দিয়েছে—যেবার হেমন্ত বসু খুন হলেন, ইলেকশন রিগিং হল। ঐ লেখার কিন্তু কোনও প্রতিবাদ ওঁরা করেন নি। কমিউনিস্ট গভর্নমেন্ট যাতে এখানে না আসতে পারে তার জন্য ওরা টাকা দিয়েছিল। পরবর্তীকালে সি.আই.এ. থেকে ওদের কতবার টাকা দিয়েছে জানি না। এসব কথা মৈনিহান লিখেছেন বলে জানতে পারলাম। সিদ্ধার্থবাবু কি করেছিলেন ঐ টাকা দিয়ে? ঐ টাকা দিয়েই কি হেমন্ত বসুকে খুন করানো হয়েছিল? কারণ আমরা দেখলাম, তারজন্য কোনও তদন্ত হল না। বলা হয়েছিল, হেমন্ত বসুকে খুন করে বলুন সি.পি.এম. তাঁকে খুন করেছে। তার ফলে দেখলাম, সংবাদপত্রে এবং রেডিওতে ঐসব অপপ্রচার। তারপর আমরা দেখলাম, একদিন উত্তর কলকাতার কাশিপুর বরানগর অঞ্চলে ৫০।৬০ জন নকশালকে খুন করা হল এবং দেহগুলি নদীতে ফেলে দেওয়া হল। আমরা বললাম, নকশালরা আমাদের খুন করছে ঠিকই, কিন্তু ঐ নকশালদের পাশেই আমাদের দাঁড়াতে হবে। ঐ ঘটনার কোনও তদন্ত করেননি ওঁরা। ছেলেগুলোকে গ্রেপ্তার করুন! খুন কেন করতে হবে? সেখানে অর্ধেককে গুলি করে খুন করা হল, অর্ধেককে জেলে নিয়ে যাওয়া হল। সেদিন বর্বরতার চূড়ান্ত হয়েছিল। ওঁদের আমলে বিনা বিচারে আটক করা হত। কিন্তু আমাদের আমলে একটি কংগ্রেসি গুন্ডাকেও বিনা বিচারে আটক করিনি, কারণ সভ্যভাবে আমরা সরকার চালাবার চেষ্টা করছি। বিনা বিচারে আটক করা—এসব অসভ্যতা, বর্বরতা। সেই সময় শুধু আমাদের মানুষই আটক হননি, যারা গোষ্ঠীদ্বন্দ্বে সিদ্ধার্থবাবুর বিরুদ্ধে ছিলেন সেইরকম ৫০০ ছেলেকে জেলে ঢুকিয়ে দেওয়া হয়েছিল। আজকে আনন্দবাজার গোষ্ঠী ওঁকে এখানে নিয়ে এসেছে কংগ্রেস সভাপতি করে, যার সময় ঐরকম রিগিং হয়েছে। কিন্তু ভুলে যাবেন না, এটা পশ্চিমবাংলা!

এরপর আমি আর বলতে চাচ্ছিলাম না, কিন্তু এখানে ডাঃ বি.সি. রায়ের নাম করা হয়েছে, কাজেই আমাকে বলতে হচ্ছে। ওঁর সময় ওঁর সঙ্গে যেমন বিরোধ হত, তেমনি একসঙ্গে বসে আমরা প্রস্তাবও নিতাম এবং তার ফলে অনেক সময় ভালও হত। সেই সময় আমাদের খাদ্য আন্দোলন হয়েছিল। সেই আন্দোলনে যে মিছিল এসেছিল সেই মিছিলের ৭০ জনকে পিটিয়ে সেদিন খুন করা হয়েছিল এটা আমরা জানি। এইরকম ঘটনা আমাদের আমলে কল্পনাও করতে পারি না। তাঁর সময় জেলের ভেতর পলিটিকাল প্রিজনারদের গুলি করে খুন করা হয়েছিল। মুজফফর আহমেদ মহাশয় সেই সময় দমদম জেলে ছিলেন। কিন্তু তারপর তিনি একটা ব্যবস্থা করেছিলেন এবং জেল কোডের মধ্যে তা অন্তর্ভুক্ত হয়েছিল। তবে সেই সময় জেলের মধ্যে খুন হয়েছিল। যেমন, পাঁচজন মহিলা—লতিকা, প্রতিভা—এদের

সেই সময় বৌবাজারে খুন করা হয়েছিল। এসব পরিসংখ্যানের মধ্যে আমি যেতে চাইনি, তাঁর নামটা এখানে করা হয়েছে বলেই যেতে হল এবং এসব বলতে বাধ্য হলাম।

তারপর আরও কথা উঠেছে। এখানে একজন মাননীয় সদস্য ডাঃ মানস ভুঁইয়া কিছু সমালোচনা করেছেন। তিনি শেষে বলছেন যে এখানে যে সাম্প্রদায়িক শান্তি আছে তার জন্য সরকারের কোনও কৃতিত্ব নেই। আমি সব সময়ে বলেছি যে আসল কৃতিত্ব হচ্ছে আমাদের জনগণের। কিন্তু সরকারও সজাগ আছে, সরকারও ব্যবস্থা অবলম্বন করে। তা নাহলে জনগণ যদি ছিটিয়ে ছড়িয়ে এদিক ওদিক থাকে তারা সেখানে ব্যবস্থা করতে পারেনা, একথাটাও বলতে হবে। আমরা সেই ভাবে ১৫ বছর ধরে চলেছি। আমরা দৃষ্টান্ত স্থাপন করেছি ভারতবর্ষের সামনে। তারপরে ছোট-খাট আরও কয়েকটি কথা বলা হয়েছে যে থানায় এজাহার নেয়না। কোনও দৃষ্টান্ত তো দিচ্ছেন না! এটা যদি না নেয় তাহলে তো পুলিশ সাসপেন্ড হবে। একটা আমার নজরে এসেছিল, তাকে সাসপেন্ড করা হয়েছে, তার বিচার হচ্ছে যে, কেন এজাহার নেবেন না—এজাহার নিতে বাধ্য। তারপরে একজন বললেন যে অফিসারদের অনেক পদ বেশি সংখ্যায় করা হচ্ছে, কিন্তু অনেক পদ খালি আছে, সেগুলি ভর্তি করা হচ্ছে না—কেন? ওর মতে, কারণ হচ্ছে; অফিসাররা নাকি আমাদের সমর্থক না পুলিশ কর্মচারিরা আমাদের সমর্থন করবে না? আমরা আছি কি করে এতদিন ধরে? তাদের নিয়েই আমরা চলেছি। যাদের আপনারা কু-পথে চালিত করেছিলেন, অন্যায় করতে বলেছিলেন, মানুষের উপর অত্যাচার করতে বলেছিলেন, ট্রেড ইউনিয়ন আন্দোলন ভাঙ্গতে বলেছিলেন, বিনা বিচারে গ্রেপ্তার করতে বলেছিলেন, তাদের নিয়ে আমরা কাজ করে যাচ্ছি। ওই যে আই.জি., ডি.আই.জি'র কথা বলছেন যে অমুক হয়েছে, তমুক হয়েছে, বেশি হয়েছে, এটা দিল্লিতে হয়েছে, সমস্ত ভারতবর্ষে হয়েছে। সেসব ওরা দেখেন না। এটা কাজের জন্য করতে হয়, ওদের প্রোমোশনের পদ পরিস্কার করার জন্য করতে হয়, নানা কারণের জন্য করতে হয়, এটা আমরা করেছি। **(বিরোধী পক্ষ থেকে ভয়েস ঃ তেল দেওয়া হচ্ছে।)** আমি জানিনা কংগ্রেস রেজিমে তেল দেওয়া হয়েছিল না, কি করা হয়েছিল! তেল ছাড়াও তো ১১ শত খুন করা হল এবং তার মামলা হলনা। আমি বলি কখনও কখনও পুলিশ যে ভাল কাজ করে তারজন্য নিশ্চয়ই তাদের সমর্থন করবেন। ভাল কাজ যেগুলি করে সেই সম্পর্কে আমার কাছে লিস্ট আছে, আমার পড়ার সময় নেই, সেই সম্পর্কেও বলতে হবে। বিভিন্ন জেলায় তারা ডাকাত ধরছে। জীবন বিপন্ন করে তাদের সঙ্গে লড়াই করছে এবং ডাকাতি যাতে হতে না পারে তার আগে তাদের গ্রেপ্তার করছে, টাকা উদ্ধার করছে, এখানে খুন করে বাইরে পালিয়ে গেছে, ছেলে পাচার করে দিচ্ছে, নিয়ে চলে যাচ্ছে, সেগুলি সেখানে গিয়ে উদ্ধার করে নিয়ে আসছে, এগুলি তো বলতে হবে। তাদের এই সমস্ত কাজের প্রশংসা করতে পারি, সমর্থন করতে পারি। এখানে শিখ টেরোরিস্ট যারা এসেছিল, ৩ জন যারা এসেছিল তাদের এরা ধরেছে, নিজেদের জীবন বিপন্ন করে। জনসাধারণ এবং গ্রামের মানুষও সাহায্য করছে। পুরুলিয়াও যে ঘটনা ঘটল্মে, এগুলি আপনারা একবারও বলবেন না? পক্ষপাতিত্ব—সেই একই কথা। পক্ষপাতিত্ব কি? আগে হত পক্ষপাতিত্ব যারা এই সব কথা বলেন, তারা হিসাব নিয়ে দেখবেন যে আমাদের পক্ষের লোক কত গ্রেপ্তার হয়েছে, কত মামলা করা হয়েছে, আর কত সাজা হয়েছে এবং এখনও জেলে আছে। আপনাদের আমলে সে সব

কখনও হতনা। কংগ্রেসের সময়ে ওদেরই লোক-দের বিনা বিচারে আটক করা হয়েছিল কারণ তারা সিদ্ধার্থবাবুর পক্ষে ছিলনা, তাদের সমাজবিরোধী বলে আটক করা হয়নি। এইসব কথা তো আমরা জানি। কংগ্রেসের সেই চেহারার পরিবর্তন হচ্ছে না। আমরা দেখছি যে কি ভাবে ওদের ইলেকশন ইত্যাদি হচ্ছে। আমি জানিনা কি হবে। তারপরে একজন বললেন যে ড্রাগ নাকি আমাদের এখানে বেশি চলছে, পাচার হচ্ছে। কোথা থেকে এসব তথ্য পেলেন যে ড্রাগ এখানে সবচেয়ে বেশি চলছে ভারতবর্ষের মধ্যে? আমাকে দিননা সংখ্যাটা। ড্রাগের ব্যাপার নিয়ে কোনও রাজনীতি নয়, আমরা সকলেই এটা বন্ধ করতে চাই। এই সব অসত্য কথা এখানে বলে কি লাভ হয়—কোনও লাভ হয়না। তারপরে একজন মহারাষ্ট্র এবং ওয়েস্ট বেঙ্গলের বাজেটের কথা বললেন এবং পরিসংখ্যান দিয়ে বললেন যে ১৯৯১ সালে ওদের বেড়েছে ৯৬ কোটি টাকা, আর আমাদের বেড়েছে ১১৭ কোটি টাকা। গত বছর আমাদের পে কমিশনে ৯ মাস পরে দিয়েছে, এটাও আমাদের দেখতে হবে, সেজন্য আমাদের বেড়েছে।

[4-35—4-47 P.M.]

এটা তো বললেন না? বটতলার উকিল না কি আমি বুঝতে পারছি না। তারপর বলছেন বন্দি মুক্তি করে দিয়েছেন। আবার বলছেন আরও কিছু মুক্ত করে দিন। ওঁদের পক্ষের লোক হয়ত আছে আমি জানিনা। এখন ওঁদেরও আছে আমাদেরও আছে। ভোলা পালের কেস ছিল, সাজা হয়েছে। তারপর আমরা রিলিজ করি, কয়েক বছরে কয়েক জনকে করেছি। তার মধ্যে এর নামও আছে। এই সত্যি কথাটা চেপে গেলেন কেন? আমরা কি পার্টি দেখে করেছি? তারপর ডাঃ জয়নাল আবেদিন সাহেব বললেন। কোথায় চলে গিয়েছেন, অসত্য কথা কত বলা হয় অ্যাসেম্বলিতে! রেশনের জিনিসপত্র এবং জামা কাপড় কেনার জন্য নাকি টেন্ডার ডাকা হয় না। থ্রি টায়ার টেন্ডার কমিটি আছে, সেখানে ভাল হয় কি মন্দ হয় আমি বলতে পারব না, কমিটি আছে, তাঁরা আলোচনা করে দেখে সেটা করেন। তারপর একজন বললেন নাইন্থ ফিনান্স কমিশনের টাকা আমরা খরচ করতে পারিনি তাঁরা যা দিয়েছিলেন। আমার কাছে আছে, সেন্ট্রাল গভর্নমেন্ট আমাদের প্রশংসা করেছেন, আপনারা সব টাকা খরচ করেছেন। এই দুরবস্থার মধ্যে আমরা এটা করতে পেরেছি। এই রকম অসত্য কথা আর একটা বলে দিলেন। কি করে জানলেন আমরা খরচ করতে পারিনি? যাই হোক আমি এই সব কথার মধ্যে যাচ্ছি না। সেইজন্য বলছি এই কথা যে, একটা হিসাব আমার কাছে আছে। ওঁরা বলেছেন এখানে নাকি অনেক টাকা খরচ করা হয় পুলিশ বাজেটে। ওঁদের আমলে ১৯৭৪-৭৫ সালে ওঁদের যে বাজেট ছিল তাতে পুলিশ এক্সপেন্ডিচার ছিল ৬ পারসেন্ট, অর্থাৎ শতকরা ৬ ভাগ। আমাদের আমলে ১৯৯১-৯২ সালে সেটা ৪ ভাগ। লজ্জা থাকা উচিত নয় কি? বিশেষ প্রয়োজনে কংগ্রেস পক্ষ থেকে আমাকে বলেন, আমাদের পক্ষ থেকেও বলেন এখানে একটা থানা করুন, এটা করুন সেটা করুন। আমরা ৫ বছর অন্তর অন্তর পে-কমিশন বসাই, তার জন্য বাড়ে। তাতেও স্টাটিসটিক্স হচ্ছে ওঁদের আমলে ৬ পারসেন্ট আমাদের আমলে ৪ পারসেন্ট। তেমনি ওঁদের আমলে শিক্ষার তো কোনও ব্যাপার ছিল না, সব গণ-টোকাটুকি হত। কংগ্রেসের ছেলেদের গুন্ডায় পরিণত করা হয়েছিল। আমরা সবাই জানি এই সব, আর ঘেঁটে লাভ কি? তারপর বলেছেন কত কনভিকশন হয়েছে। এটা জোগাড় করতে অনেক সময় লাগে, আমি একটু সময় চাই, এই প্রশ্নগুলির উত্তর নিশ্চয়ই

দেব। কনভিকশনের ক্ষেত্রে বুঝতে হবে এটা পাবলিক প্রসিকিউটারের ব্যাপার। আমাদের সরকারের ব্যাপার আছে তেমনি কোর্টের ব্যাপার আছে। কোর্টে জমে থাকে কেস। ওঁরা বলছেন আজ কম আছে সংখ্যায়। যাই হোক যে কোনও কারণে দ্রুত গতিতে হয় নি, এটা আমরা জানি। ১৯৯১ সালের এটা আমি জোগাড় করেছি। ১৯৯১ সালে কগনিজেবল অফেন্স ৫৫ হাজার, চার্জ-শিট হয়েছিল ১৯ হাজার। ১৯৯৭ হচ্ছে এন্ডেড ইন কনভিকশন। ২১২৭ জন হচ্ছে পারসনস কনভিকটেড। পারসেনটেজ অফ ডিটেকশন প্রায় শতকরা ৫০ ভাগ। কনভিকশন এখনও পড়ে আছে শতকরা ২২ ভাগ, বাকি মামলা চলছে, নিষ্পত্তি হবে। আমাদের পুলিশ প্রয়োজন আছে, আইন-শৃঙ্খলা রক্ষা এবং বিভিন্ন ব্যাপারে পুলিশকে আমাদের ব্যবহার করতে হয়, এমন কি আমি জানিনা কংগ্রেসের ইলেকশন হবে সেখানে পুলিশ দিতে হবে কিনা, সেইজন্য বলছি আমার বাজেট আপনারা পাস করে দিন। এতে সবার ভাল হবে। পুলিশের উপর নজর রাখুন, জনসাধারণ রাখছে আমরাও রাখছি। সমালোচনা যেখানে করার কথা সেখানে করবেন, যেখানে প্রশংসা করার কথা সেখানে প্রশংসা করবে। এইভাবে তো সরকার পরিচালনা করতে হয়। এই কথা বলে আপনাকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Demand No. 21**

**Mr. Speaker :** There are 20 cut motions on this Demand. All the cut motions are in order. Cut motions Nos. 1 to 16 and 20 were then put to vote and a division taken with the following results :-

**NOES :**

Abdul Haque, Shri

Abdul Quiyom Molla, Shri

Abul Basar, Shri

Abul Hasnat Khan, Shri

Acharya, Shri Prabhat

Adak, Shri Nitai Charan

Adhikari, Shri Nityananda

Bandyopadhyay, Shri Debabrata

Basu, Shri Jyoti

Basu, Shri Nihar Kumar

Bose, Shri Shyamaprasad

Baora, Shri Samar

Barman, Shri Debendra Nath,

Bera, Shrimati Chhaya

Bhattacharjee, Shri Buddhadeb

Bhakat, Shri Buddhadeb

Biswas, Shri Benay Krishna

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Kali Prasad

Biswas, Shri Sushil

Bouri, Shri Angad

Bouri, Shri Haradhan

Chakraborty, Shri Deb Narayan

Chakraborty, Shrimati Kumkum

Chakraborty, Shri Shyamal

Chakraborty, Shrimati Tania

Chatterjee, Shri Anjan

Chatterjee, Shri Dhirendra Nath

Chatterjee, Shrimati Nirupama

Chattopadhyay, Shrimati Sandhya

Chattopadhyay, Sri Santasri

Chatterjee, Shrimati Santi

Choudhury, Shri Bansa Gopal

Chowdhury, Shri Subhendu

Chowdhury, Shri Subodh

Dakua, Shri Dinesh Chandra

Das, Shri Ananda Gopal

Das, Shri Atul Chandra

Das, Shri Benode

Das, Shri Bidyut Kumar

Das, Shri Debesh

Das, Shri Jagadish Chandra

Das, Shri Nirmal

Das, Shri Soumindra Chandra

Das, Shri Trilochan

Das Gupta, Shrimati Arati

Das Gupta, Shri Asim Kumar

Deb, Shri Goutam

Deb, Shri Saral

Dey, Shri Lakshmi Kanta

Dey, Shri Narendra Nath

De, Shri Partha

Dhar, Shri Padmanidhi

Doloi, Shri Siba Prasad

Duley, Shri Krishnaprasad

Dutta, Dr. Gouripada

Ganguly, Shri Bidyut

Goala, Shri Rajdeo

Ghosh, Shri Biren

Ghosh, Shrimati Chhaya

Ghosh, Shrimati Minati

Ghosh, Shri Sunil Kumar

Ghosh, Shri Susanta

Goswami, Shri Subhas

Hazra, Shri Haran

Hazra, Shri Sachindra Nath

Hazra, Shri Sundar

Halder, Shri Krishnadhan

Hembram, Shrimati Arati

Hore, Shri Tapan

Id. Mohammed, Shri

Idrish Mondal, Shri

Jahangir Karim, Shri Sk.

Jamadar, Shri Badal

Joardar, Shri Dinesh

Kalimuddin Shams, Shri

Kar, Shrimati Anju

Kisku, Shri Lakshi Ram

Kisku, Shri Upendra

Koley, Shri Barindra Nath

Konar, Shrimati Maharani

Kujur, Shri Sushil

Let, Shri Dhiren

Mahata, Shri Kamala Kanta

Mehta, Shri Nishikanta

Maity, Shri Hrishikesh

Majhi, Shri Bhandu

Majhi, Shri Nandadulal

Maji, Shri Pannalal

Majhi, Shri Raicharan

Maji, Shri Surendra Nath

Malakar, Shri Nanigopal

Malik, Shri Sreedhar

Mamtaz Begum, Shrimati

Mondal, Shri Bhadreswar

Mondal, Shri Biswanath

Mondal, Shri Dhiren

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Prabhanjan Kumar

Mondal, Shri Rabindra Nath

Mondal, Shri Raj Kumar

Mondal, Shri Manik Chandra

Mondal, Shri Sailendranath

Md. Ansaruddin, Shri

Md. Nizamuddin, Shri

Md. Yakub, Shri

Mistry, Shri Bimal

Mitra, Shri Biswanath

Mitra, Shrimati Jayasree

Mostafa, Bin Quasem, Shri

Mozammel Haque, Shri

Mukherjee, Shri Anil

Mukhopadhyay, Dr. Ambarish

Mukherjee, Shri Dipak

Mukherjee, Shri Narayan

Mukherjee, Shri Nirmal

Munda, Shri Chaitan

Nanda, Shri Kiranmoy

Naskar, Shri Subhas

Naskar, Shri Sundar

Nath, Shri Madanmohan

Nath, Shri Monoranjan

Neogy, Shri Brajo Gopal

Oraon, Shri Jagannath

Pakhira, Shri Ratan Chandra

Patra, Shri Amiya

Patra, Shri Ranjit

Pradhan, Shri Prasanta Kumar

Pramanik, Shri Abinash

Pramanik, Shri Sudhir

Putatunda, Shrimati Anuradha

Ray, Shri Achintya Krishna

Roy, Shri Bannmali

Ray, Shri Dwijendra Nath

Roy, Shri Mrinal Kanti

Roy, Shri Sattik Kumar

Ray, Shri Subhash Chandra

Ray, Shri Tapan

Saha, Shri Kripa Sindhu

Sanyal, Shri Kamalendu

Sarkar, Shri Nayan

Sarkar, Shri Sisir Kumar (Murshidabad)

Sarkar, Shri Sisir

Sahis, Shrimati Bilasibala

Sen, Shri Dhinendra Nath

Sen Gupta, Shri Dipak

Sengupta (Bose), Shrimati Kamal

Seth. Shri Lakshman Chandra

Shaw, Shri Pravin Kumar

Shaikh Khabiruddin Ahmed, Shri

Shish Mohammad, Shri

Singh, Shri Lagan Deo

Sinha, Shri Khagendra Nath

Sinha, Shri Prabodh Chandra

Sinha, Shri Nirmal

Sk. Nazmul Haque, Shri

Talukdar, Shri Pralay

Tirkey, Shri Monohar

Unus Sarkar, Shri

**AYES :**

Adhikari, Dr. Tarun

Bandyopadhyay, Shri Sudip

Bapuli, Shri Satya Ranjan

Chattopadhyay, Shri Shovan Deb

Das, Shri Sailaja Kumar

Das, Shri Sanjib Kumar

Das, Shri Sukumar

Goswami, Shri Arun Kumar

Gyan Singh Sohanpal, Shri

Lahiri, Shri Jatu

Md. Abul Karim Choudhury, Shri

Motahar Hossain, Dr.

Mukherjee, Shri Sibdas

Nurul Islam Chowdhury, Shri

Paul, Shri Sankar Das

Poddar, Shri Deokinandan

Roy, Shri Saugata

Ray, Shri Siddhartha Shankar

**Abstentions :**

Purkait, Shri Probodh

Sarkar, Shri Deba Prasad

The Ayes being 18 and the Noes 159, the motions were lost.

**Mr. Speaker :** I now put cut motions No. 17, 18, 19 of Shri Deba Prasad Sarkar to vote.

The motion of Shri Deba Prasad Sarkar that the amount of the demand be reduced by Rs. 100/- was then put and a division taken with the following result.

**NOES :**

Abdul Haque, Shri

Abul Basar, Shri

Abul Hasnat Khan, Shri

Acharya, Shri Prabhat

Adak, Shri Nitai Charan

Adhikari, Shri Nityananda

Bandyopadhyay, Shri Debab

Basu, Shri Jyoti

Basu, Shri Nihar Kumar

Bose, Shri Shyamaprasad

Basu, Shri Subhas

Baora, Shri Samar

Barman, Shri Debendra Nath,

Bera, Shrimati Chhaya

Bhattacharjee, Shri Buddhadeb

Bhakat, Shri Buddhadeb

Biswas, Shri Benay Krishna

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Kali Prasad

Biswas, Shri Sushil

Bouri, Shri Angad

Bouri, Shri Haradhan

Chakraborty, Shri Deb Narayan

Chakraborty, Shrimati Kumkum

Chakraborty, Shri Shyamal

Chakraborty, Shrimati Tania

Chatterjee, Shri Anjan

Chatterjee, Shri Dhirendra Nath

Chatterjee, Shrimati Nirupama

Chattopadhyay, Shrimati Sandhya

Chattopadhyay, Sri Santasri

Chatterjee, Shrimati Santi

Choudhury, Shri Bansa Gopal

Chowdhury, Shri Subhendu

Chowdhury, Shri Subodh

Dakua, Shri Dinesh Chandra

Das, Shri Ananda Gopal

Das, Shri Atul Chandra

Das, Shri Benode

Das, Shri Bidyut Kumar

Das, Shri Debesh

Das, Shri Jagadish Chandra

Das, Shri Nirmal

Das, Shri Soumindra Chandra

Das, Shri Trilochan

Das Gupta, Shrimati Arati

Das Gupta, Shri Asim Kumar

Deb, Shri Goutam

Deb, Shri Saral

Dey, Shri Lakshmi Kanta

Dey, Shri Narendra Nath

De, Shri Partha

Dhar, Shri Padmanidhi

Doloi, Shri Siba Prasad

Duley, Shri Krishnaprasad

Dutta, Dr. Gouripada

Ganguly, Shri Bidyut

Ghatak, Shri Santi Ranjan

Goala, Shri Rajdeo

Ghosh, Shri Biren

Ghosh, Shrimati Chhaya

Ghosh, Shrimati Minati

Ghosh, Shri Sunil Kumar

Ghosh, Shri Susanta

Goswami, Shri Subhas

Hazra, Shri Haran

Hazra, Shri Sachindra Nath

Hazra, Shri Sundar

Halder, Shri Krishnadhan

Hembram, Shrimati Arati

Hore, Shri Tapan

Id. Mohammed, Shri

Idrish Mondal, Shri

Jahangir Karim, Shri Sk.

Jamadar, Shri Badal

Joardar, Shri Dinesh

Kalimuddin Shams, Shri

Kar, Shrimati Anju

Kisku, Shri Lakshi Ram

Kisku, Shri Upendra

Koley, Shri Barindra Nath

Konar, Shrimati Maharani

Kujur, Shri Sushil

Let, Shri Dhiren

Mahata, Shri Kamala Kanta

Mehta, Shri Nishikanta

Mehboob Zahedi, Shri

Maity, Shri Hrishikesh

Majhi, Shri Bhandu

Maji, Shri Pannalal

Majhi, Shri Raicharan

Maji, Shri Surendra Nath

Malakar, Shri Nanigopal

Malik, Shri Sreedhar

Mamtaz Begum, Shrimati

Mondal, Shri Bhadreswar

Mondal, Shri Biswanath

Mondal, Shri Dhiren

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Prabhanjan Kumar

Mondal, Shri Rabindra Nath

Mondal, Shri Raj Kumar

Mondal, Shri Manik Chandra

Mondal, Shri Sailendranath

Manna, Shri Janmenjoy

Md. Ansaruddin, Shri

Md. Nizamuddin, Shri

Md. Yakub, Shri

Mitra, Shri Biswanath

Mitra, Shrimati Jayasree

Mostafa, Bin Quasem, Shri

Mozammel Haque, Shri

Mukherjee, Shri Anil

Mukhopadhyay, Dr. Ambarish

Mukherjee, Shri Dipak

Mukherjee, Shri Narayan

Mukherjee, Shri Nirmal

Munda, Shri Chaitan

Nanda, Shri Kiranmoy

Naskar, Shri Subhas

Naskar, Shri Sundar

Nath, Shri Madanmohan

Nath, Shri Monoranjan

Neogy, Shri Brajo Gopal

Oraon, Shri Jagannath

Pakhira, Shri Ratan Chandra

Patra, Shri Amiya

Patra, Shri Ranjit

Pradhan, Shri Prasanta Kumar

Pramanik, Shri Abinash

Pramanik, Shri Sudhir

Putatunda, Shrimati Anuradha

Ray, Shri Achintya Krishna

Roy, Shri Banamali

Ray, Shri Dwijendra Nath

Roy, Shri Mrinal Kanti

Ray, Shri Tapan

Saha, Shri Kripa Sindhu

Sanyal, Shri Kamalendu

Sarkar, Shri Nayan

Sarkar, Shri Sisir Kumar (Murshidabad)

Sarkar, Shri Sisir

Sahis, Shrimati Bilasibala

Sen, Shri Dhinendra Nath

Sen Gupta, Shri Dipak

Sengupta (Bose), Shrimati Kamal

Seth, Shri Lakshman Chandra

Shaw, Shri Pravin Kumar

Shaikh Khabiruddin Ahmed, Shri

Shish Mohammad, Shri

Singh, Shri Lagan Deo

Sinha, Shri Khagendra Nath

Sinha, Shri Prabodh Chandra

Sinha, Shri Nirmal

Sk. Nazmul Haque, Shri

Talukdar, Shri Pralay

Tirkey, Shri Monohar

Unus Sarkar, Shri

**Abstentions :**

Adhikari, Dr. Tarun

Bandyopadhyay, Shri Sudip

Bapuli, Shri Satya Ranjan

Chattopadhyay, Shri Shovan Deb

Das, Shri Sailaja Kumar

Das, Shri Sanjib Kumar

Das, Shri Sukumar

Goswami, Shri Arun Kumar

Gyan Singh Sohanpal, Shri

Lahiri, Shri Jatu

Md. Abul Karim Choudhury, Shri

Motahar Hossain, Dr.

Mukherjee, Shri Sibdas

Nurul Islam Chowdhury, Shri

Paul, Shri Sankar Das

Poddar, Shri Deokinandan

Roy, Shri Saugata

Ray, Shri Siddhartha Sankar

**AYES :**

Purkait, Shri Probodh

Sarkar, Shri Deba Prasad

The Noes being 158 and the Ayes 2, the motions was lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 3,48,94,50,000 be granted for expenditure under Demand No. 21, Major Head : "2055-Police". (This is inclusive of a total sum of Rs. 87,23,63,000 already voted on account in March, 1992.)

was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 5-47 P.M. till 11.00 A.M. on Thursday, the 9th April 1992, at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 9th April 1992 at 11-00 A.M.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 19 Ministers, 4 Ministers of State and 73 Members.

## Heldover Starred Questions (to which oral answers were given)

### লোকদীপ-কুটির জ্যোতি প্রকল্পে ব্যয়

*৩৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *১১০৫) **শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৭-৮৮ থেকে ১৯৯০-৯১ আর্থিক বছরে লোকদীপ কুটির জ্যোতি প্রকল্পে ব্যয়ের পরিমাণ কত (জেলাওয়ারি হিসাব) ; এবং

(খ) ঐ সময়ে উক্ত প্রকল্পে কেন্দ্রীয় সরকার কর্তৃক আর্থিক সাহায্যের পরিমাণ কত (বছরওয়ারি হিসাব)?

[11-00 — 11-10 A.M.]

**ডঃ শঙ্করকুমার সেন ঃ**

| (ক) জেলা | ১৯৮৭-৮৮ | ১৯৮৮-৮৯ | ১৯৮৯-৯০ | ১৯৯০-৯১ |
|---|---|---|---|---|
| পুরুলিয়া | — | ৫.৫০ লক্ষ | ৫.০০ লক্ষ | — |
| বাঁকুড়া | — | ৬.৭৫ লক্ষ | ৫.০০ লক্ষ | — |
| বর্ধমান | — | — | ৬.২০ লক্ষ | — |
| বীরভূম | — | ৮.০০ — | — | — |
| মেদিনীপুর | — | — | — | — |
| হাওড়া | — | | ৫.৬৬৯৯ লক্ষ | — |
| ২৪-পরগনা (উত্তর ও দক্ষিণ) | — | — | — | — |
| হুগলি | — | ৬.২৫ লক্ষ | ১৮.৬৬৮২ লক্ষ | — |
| নদীয়া | — | — | — | — |

| | | | | |
|---|---|---|---|---|
| মুর্শিদাবাদ | — | — | ৫.০০ লক্ষ | — |
| মালদহ | — | — | ৪.২৬৮৭ লক্ষ | — |
| পশ্চিম দিনাজপুর | — | — | ৬.৫২৬৬ লক্ষ | — |
| জলপাইগুড়ি | — | ৫.৭৫ লক্ষ | ৫.০০ লক্ষ | — |
| দার্জিলিং | — | — | — | — |
| কুচবিহার | — | ৫.২৫ লক্ষ | ৯.৮৮৫৯ লক্ষ | — |
| মোট | — | ৪০.৫০ | ৭১.১১৯ | — |
| | | + ৪৬.৫৫ | ৪৬.৬৩০ | ৪৭.৫৮ |
| | | ৮৭.০৫ | ১১৭.৭৪৯ | ৪৭.৫৮ |

(খ) কেন্দ্রীয় সাহয্যের পরিমাণ ঃ

| | |
|---|---|
| ১৯৮৭-৮৮ | শূন্য |
| ১৯৮৮-৮৯ | ৪৬.৫৫ লক্ষ |
| ১৯৮৯-৯০ | ৪৬.৬৩ লক্ষ |
| ১৯৯০-৯১ | ৪৭.৫৮ লক্ষ |

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় বিদ্যুৎমন্ত্রী মহাশয়, অনুগ্রহ করে জানাবেন কি, আপনি এই লোকদীপ কুটির জ্যোতি প্রকল্প ব্যাপারে কতকগুলি জেলার কথা বললেন, সবগুলি জেলায় কেন করা হয়নি এবং যে টাকা খরচ হয়েছে তাতে কত কুটির আলোকিত হয়েছে যদি বলেন তাহলে ভাল হয়।

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** এই প্রকল্প শুরু হয় ১৯৮৫-৮৬ সালে, তখন শুধু রাজ্য সরকারের আর্থিক সহায়তায় শুরু হত লোকদীপ প্রকল্প। ৮৫-৮৬ সাল থেকে আজ পর্যন্ত সমস্ত জেলাকে কভার করা হয়েছে, যেখান থেকে ইউটিলাইজেশন আসেনি সেইগুলি আমরা দেখিনি। আমি একটু বুঝিয়ে বলি এই প্রকল্পের দুটো ভাগ আছে। একটা হচ্ছে রাজ্যের আর্থিক সাহায্যে আর একটা হচ্ছে কেন্দ্রের আর্থিক সাহায্যে। রাজ্যের আর্থিক সাহায্যে লোকদীপ প্রকল্পে আমাদের যারা কনজিউমার আছে তাদের বাড়ির ভিতরটা ওয়ারিং করা হয়, আর কেন্দ্রীয় সাহায্যে কানেকশন দেওয়া হয়। রাজ্য বিদ্যুৎ পর্ষদ এই খরচটা করে এবং সব জেলা পরিষদের হাত দিয়ে এই খরচটা করা হয়। তবে সব জেলায় ইউটিলাইজেশন সার্টিফিকেট এখনও পাওয়া যায়নি। আমি আপনাকে এবারে বলছি মোট কত কুটির আলো গেছে। নাম্বার অফ কানেকশন রিলিজ আপ টু ৩১-১-৮৯ পর্যন্ত ১৬,৬৬৩ ; ৩১-১-৯০ পর্যন্ত ৭,০৯০।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি আপনি ইউনিভার্সাল পিক অ্যান্ড চুজ, আউট অফ সেভেনটিন ডিস্ট্রিক্ট, এখন যেটা এইট্টিন ডিস্ট্রিক্টস হয়েছে তার মধ্যে ৫-৬টি জেলার কথা বললেন। এর পরে আপনার পরিকল্পনার ইউনিভার্সাল হয়েছে কি? পভার্টি টেকেন পিপল যারা হাটম্যান তাদের এরিয়া মেইনটেইন করবেন কি আর

এই মেইনটেইন সুপাভিশন কারা করে?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** প্রশ্নটা ছিল ১৯৮৭-৮৮ থেকে ১৯৯০-৯১ পর্যন্ত। সেখানে আমি ১০-১২টি জেলার কথা বলেছি। সমস্ত জেলা আমরা কভার করছি। ১৯৮৫ সাল থেকে রাজ্যের আর্থিক সাহায্যে আমরা কভার করার চেষ্টা করছি। আর যারা ইউটিলাইজেশন সার্টিফিকেট দিচ্ছে না, তাদের সেকেন্ড ফেজে টাকা দেওয়া হয়নি, তবে ভবিষ্যতে সব কটা জেলায় আমরা করব। পঞ্চায়েতের কাছে আমরা সমস্ত রিপোর্ট চেয়েছিলাম জেলা পরিষদের মাধ্যমে আর এটা মেইনটেইন করে ডবলু বি এস ই বি গ্রুপ সাপ্লাই।

**শ্রী রাইচরণ মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, ১৯৭৭ সালের আগে কংগ্রেসি অপশাসনের সময় এই রকম কোনও স্কীম সেই সরকারের ছিল কি?

**মিঃ স্পিকার ঃ** উনি তো আগেই বলেছেন, ১৯৮৫-৮৬ সাল থেকে এই স্কীমটা চালু হয়েছে, সুতরাং এই প্রশ্ন ওঠে না।

**ডাঃ মোতাহার হোসেন ঃ** এই কুটির জ্যোতি প্রকল্প কেন্দ্রীয় সরকারের বিশ দফা কর্মসূচির অন্তর্ভুক্ত কি না এবং যে সমস্ত জেলা ইউটিলাইজেশন সার্টিফিকেট দেয়নি সেই জেলাগুলির নাম জানাবেন কি?

[11-10 — 11-20 A.M.]

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** কুটির জ্যোতি প্রকল্প কেন্দ্রীয় সরকারের দ্বারা পরিচালিত এবং আমার কাছে যা ইনফরমেশন আছে গত পয়লা এপ্রিল থেকে এটাকে বন্ধ করে দেবার কথা বলা হয়েছে। আর বিভিন্ন জেলা পরিষদকে বলা হয়েছে হিসেবের লিস্টটা দিতে।

**মিঃ স্পিকার ঃ** শঙ্করবাবু পরে লিস্টের একটা কপি দিয়ে দেবেন।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি, আপনি বললেন যে, ১৯৯০-৯১ সালে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে সাহায্য পাওয়া যায়নি, কেন সাহায্য পাওয়া যায়নি, এর কারণটা কি বললেন?

**মিঃ স্পিকার ঃ** টাকা পাওয়া যায়নি বলে হয়নি। প্রকল্পকে অন্তর্ভুক্ত করা হয়নি।

**শ্রী পান্নালাল মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন কি যে, হাওড়া জেলায় কতগুলো গ্রামকে কভার করেছেন? বর্তমানে হাওড়া জেলা লোকদীপ প্রকল্প কোনও স্কীম বিবেচনাধীন আছে কি না?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** এই পরিকল্পনা গ্রাম ভিত্তিক হিসাব রাখা হয় না। কনজিউমার ভিত্তিক হিসাব রাখা হয়। হাওড়াতে ৮৮৮ জন কনজিউমারকে দেওয়া হয়েছে। আর এগুলো সবই ব্যাকওয়ার্ড ক্লাশের জন্য।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** আমি যা জানতে চাইছিলাম তার উত্তর তো আপনি দিয়ে

দিয়েছেন।

**শ্রী নির্মল দাস ঃ** অতিরিক্ত প্রশ্ন স্যার, রাজ্য সরকার ভেবেছেন কি, লোকদীপ প্রকল্পে পঞ্চায়েত এলাকায় পঞ্চায়েতের সুপারিশে কাজকর্ম হচ্ছে, কিন্তু পঞ্চায়েত এলাকার বাইরে যেমন, বিশেষ করে উত্তরবাংলার চা-বাগানের সংলগ্ন এলাকায় এবং বিস্তীর্ণ ফরেস্টে ভিলেজার্সদের জন্য লোকদীপ প্রকল্প সম্প্রসারণের জন্য কোনও কার্যক্রম রাজ্য সরকার বিবেচনা করছেন কি না?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** রাজ্য সরকার, অনুন্নত এবং যারা ইকনমিক্যালি ব্যাকওয়ার্ড ক্লাশ আছেন তাদের জন্য প্রতি বছরই কিছু কিছু টাকা দিয়ে থাকেন। সেই টাকা থেকে করা যায় কি না অর্থাৎ লোকদীপ প্রকল্প এই ব্যাপারে রাজ্য বিদ্যুৎ পর্যদ কে বলা হয়েছে বিষয়টা নিয়ে চিন্তা করতে। কি রকম টাকা লাগবে না লাগবে এর একটা আনুমানিক হিসাব দেওয়ার জন্য বলা হয়েছে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** কুটির জ্যোতি প্রকল্প কেন্দ্রীয় সরকার বন্ধ করে দিয়েছেন। কেন বন্ধ করলেন তার কোনও যুক্তি দেখিয়েছেন কি না এবং রাজ্য লোকদীপ প্রকল্প চালিয়ে যাবেন কি না?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** কেন বন্ধ হয়েছে সেই সম্বন্ধে কিছু জানা নেই। তবে এটুকু বলতে পারি যে, আমরা লোকদীপ প্রকল্প কনটিনিউ করব। রাজ্য সরকার ৩১শে মার্চের মধ্যে ২ কোটি টাকা দিয়েছেন এবং আমরা কাজটা শুরু করতে যাচ্ছি।

## রাজ্য বিদ্যুৎ পর্ষদ রি-ভাইটাল স্কীম

*৩৭২। (অনুমোদিত প্রশ্ন নং *১৬২১) **শ্রী নন্দদুলাল মাঝি ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য বিদ্যুৎ পর্যদ রি-ভাইটাল স্কীম (Re-vital Scheme) চালু করেছেন ; এবং

(খ) সত্যি হলে, উক্ত স্কীমের কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী নন্দদুলাল মাঝি ঃ** চালু না করার কারণটা কি — জানাবেন কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আপনি জানতে চেয়েছেন রিভাইট্যাল স্কীম চালু হয়েছে কিনা। আমাদের একটা রিভ্যাইটালাইজেশন স্কীম ইতিমধ্যেই আছে, নতুন করে চালু করা হয়নি।

একটা স্কীম আছে, সেটা চলছে এবং চলবে। এছাড়া নতুন রিভ্যাইটালাইজেশন স্কীম নেওয়া হয় নি। তবে রিভ্যাম্পিং স্কীম বলে একটা স্কীম নেওয়া হয়েছে যেটা পুরানো যে কাজগুলো হয়েছিল সেগুলো আধুনিকীকরণের জন্য গত বছর থেকে হাতে নিয়েছি।

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** আপনি নিশ্চয় জানেন সিদ্ধার্থশঙ্কর রায়ের আমলে প্রতিব্লকে ৪০/৪২ করে কিছু কিছু ইলেকট্রিফায়েড করা হয়েছিল বলে ডিক্লেয়ার করা হয়েছিল। তার বেশির ভাগের খুঁটি এবং তার চুরি হয়ে গিয়েছে।

**মিঃ স্পিকার ঃ** হল না। আপনি ঠিক করে বললেন না। উনি কি জানেন না জানেন সেটা আপনার প্রশ্নের বিষয় হতে পারে না।

**শ্রী নটবর বাগদি ঃ** মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি ১৯৭২ সালে কিছু কিছু ইলেকট্রিফিকেশন হয়েছিল। অবশ্য লাইট জ্বলে নি। সেই সমস্ত গ্রামে নতুন করে করতে দরবার করতে গেলে বলা হয়েছে, ডায়রি নেই, ট্রান্সফরমার চুরি হয়ে গিয়েছে। এইভাবে তার চুরি, পোস্ট চুরি, ট্রান্সফরমার চুরি হয়ে গিয়েছে, অথচ পুলিশের কাছে ডায়রি করা হয় নি। নতুনভাবে ইলেকট্রিফিকেশন হবে না। আমাদের অফিসে আছে ১৯৭২ সাল থেকে বিদ্যুৎ চলছে।

**মিঃ স্পিকার ঃ** এইভাবে প্রশ্ন হবে না, কিভাবে উনি এর উত্তর দেবেন, উত্তর দেওয়া তো কঠিন। এইটা একটা স্কীম। রিভ্যাইটালাইজেশনের ব্যাপারে জিজ্ঞাসা করতে গিয়ে আপনারা ওয়াইড প্রশ্ন করছেন। স্কীমের ব্যাপারে প্রশ্ন করতে পারেন।

**শ্রী নটবর বাগদি ঃ** এটা একটা জলন্ত সমস্যা স্যার। এর মধ্যে ইলেকট্রিফিকেশনের দফারফা হয়ে যাচ্ছে। অফিসারেরা এইসব কথা বলছেন।

**মিঃ স্পিকার ঃ** এইগুলো নিয়ে মিঃ সেন আমি একটা কমপোজিট প্রশ্ন করে দিচ্ছি। ১৯৭২ সাল থেকে যে চালু প্রকল্পগুলি আছে সেগুলোর মধ্যে যেগুলো একজিসটিং ডিফাংক্ট হয়ে আছে এই স্কীমগুলোর রিভ্যাইটালাইজ করার পরিকল্পনা আছে কিনা?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমাদের একটা স্কীম রুর‍্যাল ইলেকট্রিফিকেশন কর্পোরেশনের যদি একবার ইলেকট্রিফায়েড হয়ে যায় তাহলে তারা আর টাকা দেন না। কিন্তু রাজ্য সরকার মাঝে মাঝে এরজন্য টাকা দিচ্ছেন। গত মাসে দু কোটি টাকা দিয়েছেন। সেই টাকা দিয়ে রিভ্যাম্পিং স্কীমের মধ্যে এনে যেগুলো পারছি আধুনিকীকরণ করছি। আধুনিকীকরণের কাজ যেগুলো হাতে নেওয়া ছিল হয়ে গিয়েছে। এইগুলো করতে সময় লাগবে। টাকার প্রয়োজন এবং টাকা পাওয়া গেলে সেই টাকার মধ্যে যতটুকু করা সম্ভব করার চেষ্টা করব।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি আমাদের রাজ্যে রিভ্যাইটালাইজ করার প্রয়োজন আছে মৌজার সংখ্যা কত এবং সেগুলো কত দিনের মধ্যে করা সম্ভব হবে?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমার কাছে যে ফাইল আছে তাতে ডাটা বিশেষ কিছু নেই।

নোটিশ দিতে হবে। প্রশ্নটা অন্য জায়গায় চলে গেল।

[11-20 — 11-30 A.M.]

**ডাঃ মোতাহার হোসেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই রিভ্যাইটালাইজেশন এবং রিভ্যাম্পিং স্কীমে বর্তমান আর্থিক বছরে কত টাকা বরাদ্দ করা হয়েছে এবং কোন কোন জেলাতে এই কাজটা হবে?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** গত মার্চ মাসে রাজ্য সরকার দু কোটি টাকা দিয়েছেন। কিন্তু সেই টাকা ডিসবার্স করার আগে সমস্ত ইউটিলাইজেশন সার্টিফিকেটগুলি না পেলে আমরা এগুতে পারছি না। সেই কাজটা করা হয়েছে। গত বৃহস্পতিবার বলেছি যে জেলাপরিষদের সভাধিপতি এবং ডি এমদের সঙ্গে আমাদের মিটিং হয়েছে এবং তাদের জানানো হয়েছে। আমাদের আরও কিছু হাতে আছে। সব নিয়ে যতটা সম্ভব কভার করার চেষ্টা করা হবে।

**ডাঃ মোতাহার হোসেন ঃ** দুটি স্কীম মিলিয়েই কি দু কোটি টাকা?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** টোটাল দু কোটি টাকা।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** বিভিন্ন লাইন রিভ্যাইটালাইজ করার পর দেখা যাচ্ছে যে আবার চুরি হয়ে যাচ্ছে। এ ক্ষেত্রে সম্প্রতি সার্কুলার দেওয়া হয়েছে যে নতুন করে চালু করতে গেলে কনজিউমারদের সেখানে দায়িত্ব নিতে হবে। অনেক ক্ষেত্রে দেখা যায় যে সেখানে কনজিউমার হয় থাকছেন না বা দু-চারজন থাকছেন। তাদের পক্ষে এটা বেয়ার করা অসম্ভব। মাননীয় মন্ত্রী মহাশয় এ সম্পর্কে কিছু চিন্তা ভাবনা করছেন কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমরা এটা ভাবছি, খুব জরুরি ভাবেই ভাবছি।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে রিভ্যাইটালাইজেশন বা রিভ্যাম্পিং যাই স্কীম হোক না কেন সবচেয়ে বেশি বাজেটের টাকা এই বিদ্যুৎ খাতে বরাদ্দ করা হয়। দক্ষিণ ২৪ পরগনার বিস্তৃর্ণ অঞ্চল যেখানে ২২-২৩ লক্ষ লোকের বাস সেই সুন্দরবন এলাকায় বা দ্বীপ এলাকায় এই সমস্ত স্কীমের মাধ্যমে আপনি টাকা দেবার ব্যবস্থা করবেন কি যাতে বিদ্যুতের বিভিন্ন স্কীম যা আমাদের আছে সেগুলি কার্যকর করতে পারা যায়?

**মিঃ স্পিকার ঃ** আপনার তো কোনও প্রশ্ন হল না। আপনার প্রশ্নটা কি সেটা বলুন?

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** আমার প্রশ্ন হচ্ছে দক্ষিণ ২৪ পরগনার বিস্তীর্ণ অঞ্চলে যেখানে বিভিন্ন দ্বীপে ২২-২৩ লক্ষ মানুষ বাস করেন সেই সমস্ত জায়গায় রিভ্যাইটালাইজেশন স্কীম ও রিভ্যাম্পিং স্কীমের মাধ্যমে বিদ্যুৎ দিতে পারবেন কি?

**মিঃ স্পিকার ঃ** না না, হল না। আপনার জিজ্ঞাসা করা উচিত যে এই ধরনের কোনও পরিকল্পনা আছে কিনা?

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** স্যার, আমি সেইভাবেই জিজ্ঞাসা করছি, এই ধরনের কোনও

পরিকল্পনা মাননীয় মন্ত্রী· মহাশয়ের আছে কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** বিভিন্ন দ্বীপে মেন ল্যান্ড থেকে তার নিয়ে গিয়ে বিদ্যুৎ দেওয়া ব্যয় সাপেক্ষ। ডিজেল ইলেকট্রিক পাওয়া যেতে পারে এবং কিছু কিছু জায়গায় আছে। যেমন সাগরে আছে। আমরা সেই সঙ্গে নন কনভেনশন্যাল সোলার উইন্ড এগুলি করছি। উইন্ড ম্যাপিং শুরু হয়েছে। দেখা হচ্ছে হাওয়ার বেগ কি রকম। আমরা যেখানে উইন্ড জেনারেটর বসাব সেখানে হাওয়াটা দেখতে হবে। সাগর আইল্যান্ডে বসানো হয়েছে অ্যানোমোমিটার। এটা করার পর আমরা টেক ওভার করব সোলার উইন্ড অথবা আমি যেটা আগে বললাম হাইব্রিড সোলার উইন্ড ডিজেল এই পরিকল্পনাগুলি আছে। আমরা হয়ত ২/১টা এ বছর শুরু করতে পারব।

**শ্যামপুর ১নং ব্লক এলাকায় বিদ্যুৎ সংযোগ**

*৩৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৬৫) **শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

শ্যামপুর থানার ১নং ব্লকের নবগ্রাম, বালিচাতুরি বেলাড়ি গ্রাম পঞ্চায়েত এলাকায় বিদ্যুৎ লাইনে বিদ্যুৎ সংযোগের বিষয়টি বর্তমানে কোন পর্যায় আছে এবং কবে নাগাদ তা বাস্তবায়িত হবে?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ**

লাইনে বিদ্যুৎ সংযোগ অনেকদিন আগেই দেওয়া হয়েছে।

*অতিরিক্ত তথ্য ঃ* বাণিজ্যিক ভিত্তিতে বিদ্যুৎ বণ্টন এখনও সম্ভব হয়নি। এই উদ্দেশ্যে ব্যবস্থা নেওয়া হচ্ছে। বিদ্যুৎ সংযোগের জন্য দরখাস্ত সংগ্রহের কাজ চলছে।

(No supplementary)

**সীমান্তবর্তী এলাকা "সাতভাই কালীতলায়" বৈদ্যুতিকরণ**

*৩৯৬। (অনুমোদিত প্রশ্ন নং *৫০৭) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বনগাঁ মহকুমার সীমান্তবর্তী এলাকা "সাতভাই কালীতলায়" এখনও পর্যন্ত বিদ্যুতায়ন করা সম্ভব হয় নি ; এবং

(খ) সত্যি হলে, উক্ত এলাকায় বৈদ্যুতিকরণের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ**

(ক) গ্রাম ভিত্তিক কোনও হিসেব রাখা হয় না। শুধুমাত্র মৌজাওয়ারি পরিসংখ্যান রাখা হয়। বনগাঁ মহকুমায় সাতভাই কালীতলা নামে কোনও মৌজা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনি বললেন সাতভাই কালীতলা বলে কোনও জায়গা নেই, এটা একটা পুরানো ঐতিহাসিক জায়গা, সেখানে জনসমাগম হয়, তারজন্য এই রকম পরিকল্পনা ছিল এবং বিভিন্ন ভিলেজ বৈদ্যুতিকরণ করার জন্য বনগাঁ মহকুমায় প্রায় ৪০টির উপর এই রকম ভিলেজ ইলেকট্রিফিকেশন এর প্রপোজাল আপনার ডিপার্টমেন্টে জমা দেওয়া সত্ত্বেও, আজ পর্যন্ত সেই সমস্ত স্কীমগুলো বা প্রপোজালগুলো আপনার অফিসে পড়ে রয়েছে, এটা কি সত্য?

**মিঃ স্পিকার ঃ** উনি বলছেন এই রকম কোনও মৌজা নেই। টাকা দেওয়া হবে কি করে, সুতরাং আপনার প্রশ্ন ওঠে না। নট অ্যালাওড।

**বিদ্যুতের পরিবহনজনিত ক্ষতি**

*৪০০। (অনুমোদিত প্রশ্ন নং *৮৯২) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) সর্বশেষ প্রাপ্ত হিসাব অনুযায়ী রাজ্য বিদ্যুৎ পর্যদ-এর বিদ্যুতের পরিবহনজনিত ক্ষতির (ট্রান্সমিশন লস) পরিমাণ কত ;

(খ) বিদ্যুৎ পরিবহনজনিত ক্ষতির সর্বভারতীয় গড় হার কত ;

(গ) রাজ্য বিদ্যুৎ পর্ষদে পরিবহনজনিত ক্ষতির মূল কারণ কি ; এবং

(ঘ) উক্ত ক্ষতির পরিমাণ কমিয়ে আনার জন্য কী পদক্ষেপ নেওয়া হয়েছে?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ**

(ক) ১৯৯০-৯১ এ পরিবহনজনিত (ট্রান্সমিশন লস) ক্ষতির পরিমাণ ২১.৫ শতাংশ (১৬,০৯,৪৯২ এম কে ডবলিউ এইচ)।

(খ) ১৯৮৯-৯০ সালে বিদ্যুৎ পরিবহনজনিত ক্ষতির সর্বভারতীয় গড় হার ছিল ২২.৯৯।

(গ) এর মূল কারণ ঃ—

(১) পশ্চিমবঙ্গের রাজ্য বিদ্যুৎ পর্যদ প্রকৃত প্রস্তাবে একটি গ্রামীণ বিদ্যুৎ পর্যদ অধিকাংশ শিল্প সংস্থায় বিদ্যুৎ সরবরাহ করে ডি ভি সি, সি ই এস সি, ডি পি এল এবং ডি পি এস (রাজ্যের অনুন্নত এলাকায় দুর্গম এবং তুলনামূলকভাবে জন বিরল এলাকায় বিদ্যুৎ সরবরাহের জন্য রাজ্য পর্যদকে দীর্ঘ লাইন টানতে হয়। এর ফলে বিদ্যুৎ পর্ষদে পরিবহনজনিত ক্ষতি বেশি হয়)।

(২) রাজ্যব্যাপী পল্লী বিদ্যুতায়নের কাজ হাতে নেওয়ায় কৃষি ক্ষেত্রগুলো এবং মিডিয়া ভোল্টেজ ব্যবস্থায় পরিবহনজনিত ক্ষতি তুলনামূলকভাবে হাইভোল্টেজ এর

ক্ষেত্রে ক্ষতির চেয়ে অনেক বেশি।

(৩) হুকিং ও ট্যাপিং এর মাধ্যমে বিদ্যুৎ চুরিও অন্যতম কারণ।

(ঘ) (১) টেকনিক্যাল লস কমাবার জন্য যন্ত্রাংশ পরিবহনজনিত ক্ষতি এবং রাজ্যের সর্বত্র বিদ্যুৎবাহী লাইন তৈরির কাজ চলেছে। বিদ্যুৎ দমনে পর্ষদের ভিজিলেন্স বিভাগ নিয়মিত আচমকা অভিযান চালিয়ে থাকে।

(২) পরিবহনে ক্ষতির পরিমাণ কমিয়ে আনার জন্য নতুন নতুন সাবস্টেশন এবং বিভিন্ন সাবস্টেশনের সঙ্গে নিবিড় যোগস্থাপনের কাজ চলেছে। তাছাড়া বিদ্যুৎ তাদের গুণগত মান বৃদ্ধি করেও বিভিন্ন সুফল পাওয়া গেছে।

(৩) প্রতিটি সাবস্টেশন ও গ্রুপ সাপ্লাইতে মিটার বসাবার কাজ শুরু করা হচ্ছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি এই যে সর্বভারতীয় ক্ষেত্রে বিদ্যুতের গড়ের হার, এটা ১৯৮৯-৯০ সালের দিয়েছেন। আমি সেইজন্য জানতে চাইছি, প্যারিটিটা তাহলে বোঝা যাবে, পশ্চিমবাংলায় ১৯৮৯-৯০ সালে ট্রান্সমিশন লস এর পারসেন্টেজ কত ছিল বলবেন কি?

[11-30 — 11-40 A.M.]

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমার কাছে হারটা নেই, তবে এটুকু বলতে পারি, ২১.৫ এর চেয়ে কম ছিল। এক্স্যাক্ট কোয়ানটিটির হিসাবটা আমার কাছে নেই।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি ট্রান্সমিশন লস-এর বিরাট পারসেন্টেজের অনেকগুল কারণ বলেছেন। এই কারণগুলির মধ্যে সব চেয়ে মেজর কারণ কি? এটা কি আপনি একজামিন করে দেখেছেন?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** মূল কারণ হচ্ছে রুর‍্যাল এরিয়ায় লো টেনশন লাইন ব্যবহার করা হয়েছে। এই তারগুলি খুব সরু হয়, ফলে লস বেশি হয়। এ ছাড়াও হুকিং, ট্যাপিং লস-এর একটা পার্ট। আমরা এগুলি মিটার বসিয়ে আইডেনটিফাই করার চেষ্টা করছি যে কোন এরিয়ায় কতটা লস হচ্ছে, যাতে আমরা স্টেপ নিতে পারি।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, বিদ্যুৎ চুরি বন্ধ করার জন্য পুলিশি ব্যবস্থা, টাস্ক ফোর্সের ব্যবস্থা আছে। এছাড়াও গ্রামে গঞ্জে বিদ্যুৎ চুরি বন্ধ করার জন্য আপনি কি পঞ্চায়েতের সাহায্য গ্রহণ করবেন? হোয়েদার ইউ উইল টেক দি হেলপ অফ পঞ্চায়েত? এটাই আমার প্রশ্ন।

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** অনেক বিষয়েই পঞ্চায়েত এবং জেলা-পরিষদের ডাইরেক্ট ইন্টারভেনশন সব সময়ই নিচ্ছি। আমাদের যে ভিজিলেন্স সেল কাজ করে, তারা পুলিশ, পঞ্চায়েত এবং জেলা পরিষদের সঙ্গে এক সঙ্গে বসে কাজ করে। আমি বিশ্বাস করি জনসাধারণের সাহায্য ছাড়া এ কাজ সম্ভব নয়।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, বিদ্যুতের ট্রান্সমিশন লস কমিয়ে আনার জন্য

কোনও টার্গেট ফিক্স করেছেন কি যে, এক বছরের মধ্যে এতটা কমানো হবে এবং এর জন্য আপনি টেকনিক্যাল অ্যান্ড অ্যাডমিনিস্ট্রেটিভ কি কি ব্যবস্থা নিয়েছেন?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আপনি নিশ্চয়ই বুঝতে পারছেন না, একটা বড় রাজ্যে, যেখানে বিভিন্ন জায়গায় লাইন চলে গেছে সেখানে আমরা বিভিন্ন জায়গায় মিটার বসিয়ে কোথায় কোথায় বেশি লস হচ্ছে তা আইডেনটিফাই করার চেষ্টা করছি, কিন্তু এটা খুবই শক্ত কাজ। আমার মনে হয় আইডেনটিফিকেশন করতেই ৬ মাস সময় লাগবে। তারপর টার্গেট ফিক্স করতে পারব। বর্তমানে আইডেনটিফাই করার চেষ্টা করছি।

**শ্রী সৌগত রায় ঃ** তাহলে এ ব্যাপারে এর আগে কোনও ব্যবস্থাই নেওয়া হয় নি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** সব জায়গায় হয় নি। কোনও কোনও জায়গায় হয়েছিল।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এই ট্রান্সমিশন লস আমাদের বিদ্যুৎ পর্ষদের ক্ষেত্রে একটা বিরাট ক্ষতি হিসাবে দেখা দিয়েছে। এর মূল কারণ হচ্ছে কেন্দ্রীয়ভাবে সব কিছু পরিচালনা করা। মননীয় মন্ত্রী মহাশয়, আপনি কি এরূপ কোনও পদক্ষেপ নেবেন যাতে বিদ্যুৎ পরিবহন ব্যবস্থা পরিচালনা করার ক্ষেত্রে পৌরসভা এবং পঞ্চায়েতগুলিকে কিছু দায়িত্ব দেওয়া যায়? অর্থাৎ বিকেন্দ্রীয়করণ কর্মসূচি কিছুটা গ্রহণ করবেন কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** পঞ্চায়েত সব চেয়ে ভাল যে কাজটা করতে পারে সেটা হল বিল আদায় করা এবং হুকিং, ট্যাপিং বন্ধ করা। টেকনিক্যাল পার্টে টেকনিক্যাল হ্যান্ড ছাড়া কাজ করা সম্ভব নয়। এই সমস্ত কাজের ক্ষেত্রে ইঞ্জিনিয়ারদের তলার ক্ষেত্রের যে সমস্ত টেকনিক্যালহ্যান্ডরা রয়েছেন তাদের হেলপ ছাড়া এ কাজ নিয়ন্ত্রণ করা সম্ভব নয়। তবে কোন কোন বড় জায়গায় কো-অপারেটিভ ফর্ম করা যায়, তারা সব কিছু দেখাশুনা করবে। এরকম চিন্তা ভাবনা করছি। আমাদের সিঙ্গুর, হরিপালে কো-অপারেটিভ করে এক্সপেরিমেন্ট করা হয়েছে এবং সেটার এখন অডিটিং চলছে। অন্যান্য জায়গাও এটা করা যায় কিনা তা আমরা চিন্তা করছি।

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এর আগেরদিন এক প্রশ্নের জবাবে আপনি বলেছিলেন, যে সমস্ত বিদ্যুৎ সামগ্রী চুরি যায় সেগুলি আইডেনটিফাই না করতে পারার জন্য অনেক ক্ষতি হয়েছে অর্থাৎ আইডেনটিফাই করতে পারেননি। আমার প্রশ্ন হচ্ছে, বিদ্যুতের সাজ-সরঞ্জাম আইডেনটিফাই করার জন্য কোনও ব্যবস্থা গ্রহণ করেছেন কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমার কাছে সংবাদ আছে, ইন্ডিয়ান রেলওয়েজ-এর সিস্টেম আছে এই আইডেনটিফিকেশন করার জন্য। সেই অ্যাক্ট, সেই মেথড নিয়ে দেখাশুনা করা হচ্ছে। সম্ভব হলে এটা আমাদের স্টেটে ইনকরপোরেট করা যায় কিনা দেখব।

## Starred Questions

## (to which oral Answers were given)

### বেঙ্গল পটারি

*৬৬৯। (অনুমোদিত প্রশ্ন নং *৮৮০) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** শিল্প পুনর্গঠন বিভাগের

মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বেঙ্গল পটারি কারখানাটির বর্তমান পরিস্থিতির উন্নতির জন্য কোনও ব্যবস্থা নেওয়া হয়েছে কি ; এবং

(খ) হয়ে থাকলে, কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**শ্রী পতিতপাবন পাঠক ঃ**

(ক) হ্যাঁ, হয়েছে।

(খ) (১) এই সংস্থার পুনরুজ্জীবনের উদ্দেশ্যে, কেন্দ্রীয় সরকার টাটা কনসালটেন্সি সার্ভিসকে একটা প্রতিবেদন তৈরি করতে বলেন। কেন্দ্রীয় সরকার ১৯৯১ এর মে মাসে ঐ প্রতিবেদনটি পর্যালোচনা করেন ও সংস্থাটির আয়বৃদ্ধি ও ব্যয় সংকোচের জন্য কয়েকটা নির্দেশ দেন। এই সংস্থাটির পুনরুজ্জীবনের জন্য যে প্রকল্প নেওয়া হয়েছে, সে সম্পর্কে কেন্দ্রীয় সরকারের চূড়ান্ত সিদ্ধান্ত এখনও জানা যায় নি।

(২) পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী ১৫-১-৯১ তারিখে প্রধানমন্ত্রীকে এ ব্যাপারে একটা বিস্তারিত পত্র লেখেন। এর আগে ৪-৯-৯১ তারিখে পশ্চিমবঙ্গের শিল্প দপ্তরের ভারপ্রাপ্ত রাষ্ট্রমন্ত্রী কেন্দ্রীয় শিল্পরাষ্ট্রমন্ত্রীর সঙ্গে দেখা করে ব্যাপারটা নিয়ে আলোচনা করেন। তারই ফলশ্রুতিতে সর্বশেষে এ ব্যাপারে বিগত ৪-১২-৯১ তারিখে দিল্লিতে সচিব পর্যায়ে একটা বৈঠক হয়। তাতে কেন্দ্রীয় সরকারকে কোম্পানির অতীত ধারদেনা (যা আনুমানিক একশত কোটি টাকার মতোন) কেটে বাদ দেবার জন্য অনুরোধ করা হয়। সেটার সম্পর্কে কেন্দ্রীয় সরকার সিদ্ধান্ত গ্রহণ করলে সংশ্লিষ্ট সকলে মিলে একজন নতুন আগ্রহী বেসরকারি উদ্যোক্তার মাধ্যমে কি ভাবে কারখানাটি পুনরুজ্জীবিত করে চালু করা যায় তার জন্য প্রয়োজনীয় পদক্ষেপ নেওয়া সম্ভবপর হবে। গত ১-২-৯২ তারিখেও এ ব্যাপারে ভারত সরকারের শিল্পমন্ত্রকে তাগিদ পত্র গেছে কিন্তু কেন্দ্রীয় সরকারের সিদ্ধান্ত আজ পর্যন্ত কিছু জানা যায় নি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, রাজ্য সরকার কেন্দ্রীয় অধিগৃহীত কারখানাগুলিকে বেসরকারিকরণের বিরুদ্ধে অর্থাৎ বিরোধিতা করে আসছেন বা করছেন, সেক্ষেত্রে এই বেঙ্গল পাটারিজ কারখানাটিকে এইভাবে বেসরকারি সংস্থার হাতে তুলে দেওয়ার যে উদ্যোগ চলছে এটাকে রাজ্য সরকার সমর্থন করবেন কি?

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** রাজ্য সরকারের সমর্থনের প্রশ্নই ওঠে না। কেন্দ্রীয় সরকার সিদ্ধান্ত নিলে পরে সেটা জানা যাবে। এখন এই প্রশ্ন ওঠে না।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, টাটা কনসালটান্ট যে প্রতিবেদন দিয়েছেন, যে ফর্মূলা দিয়েছেন তাতে এই বেঙ্গল পটারিজ-এ এখন প্রায় ৪ হাজারের মতোন কর্মী আছেন এই কর্মী সংখ্যা নতুন উদ্যোগে এলে ছাঁটাইয়ের কোনও

সম্ভাবনা বা তাদের ওয়েজ ফ্রিজ বা ওয়েজ কার্টেলমেন্টের কোনও সম্ভাবনা আছে কিনা?

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** টাটা কনসালটান্ট যে রিপোর্ট দিয়েছেন, সেটা পেলে কেন্দ্রীয় সরকার কি ধরনের বিবেচনা করবেন তারপরে বলা সম্ভব, তার আগে বলা সম্ভব নয়।

[11-40 — 11-50 A.M.]

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রশ্ন করার আগে আমি একটা কথা বলে নিচ্ছি। আপনি জানেন, বেঙ্গল পটারিজের ব্যাপারে সমস্ত রাজনৈতিক দলই একত্রিত হয়ে এটাকে খোলার জন্য লড়াই করছে। এর গুরুত্বটা কত বেশি, এই একটি মাত্র কারখানা যেটাকে ইকনমিক্যাল ভায়াবল করার জন্য সমস্ত রাজনৈতিক দল এবং ট্রেড ইউনিয়ন দল দিল্লিতে ধারাবাহিকভাবে ডেপুটেশন দিয়েছেন এবং আমরা সকলেই স্বীকার করে নিয়েছি যে এটাকে ইকনমিক্যাল ভায়াবল করার জন্য যে প্রস্তাব দিল্লি দেবেন তা আমরা মেনে নিতে রাজি আছি। সম্প্রতি আবার যাওয়া হয়েছিল, কিন্তু আমরা দেখতে পাচ্ছি দিল্লির হিতকারী তাদের ব্যবসাকে আরও মুনাফা করার জন্য বেঙ্গল পটারিজ, সুমানের সাথে যুক্ত যে ফ্যাক্টরি—তাকে দাবিয়ে রাখা হচ্ছে। যেখানে ৮-৯ হাজার হাজার কোটি টাকা বেতন দেওয়া হচ্ছে সেখানে মাত্রা ১৫ কোটি টাকার জন্য কারখানাটি খোলা হচ্ছে না। তাই মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রশ্ন এই টাকাটা কেন্দ্রীয় সরকার দিচ্ছেন না, এবং না দেওয়ার জন্য আমি তার নিন্দা করছি সামান্য টাকা দিলে যদি কারখানাটি খোলা যায় তাহলে রাজ্য সরকারের পক্ষ থেকে কারখানাটি খুলে একে ইকনমিক্যাল ভায়াবল করা যায় না, এই ধরনের কোনও ভাবনা চিন্তা মন্ত্রী মহাশয় করছেন কিনা?

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** এই যে সর্বভারতীয় প্রচেষ্টা, মাননীয় সদস্য নিশ্চয়ই জানে তার সঙ্গে আমিও ব্যক্তিগতভাবে যুক্ত, উনি যে কথাটা বললেন আমি সেটা নিশ্চয়ই বিবেচনা করে এবং মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে পরামর্শ করে তাকে জানাবার চেষ্টা করব।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—পশ্চিমবঙ্গে বর্তমানে কেন্দ্রীয় সরকারের যে বিদায় নীতি, সেই বিদায় নীতি চালু করার ক্ষেত্র হিসাবেও ঐ গোল্ডেন হ্যান্ড সেক, সেটার ক্ষেত্র হিসাবে বেঙ্গল পটারিজকেই কি প্রথম বেছে নিয়েছেন, কেন্দ্রীয় সরকার কি এ সম্বন্ধে কোনও নির্দেশ দিয়েছেন?

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** এ সম্বন্ধে কোনও নির্দেশ এখন পাওয়া যায় নি। খবরের কাগজে আপনিও পড়েন আমিও তাই পড়ি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মাননীয় সুব্রত মুখার্জি ঠিকই বলেছেন, কেন্দ্রীয় সরকার বসিয়ে বসিয়ে মাইনে দিচ্ছেন, এটা জাতীয়করণ শিল্প নয়, এটা টেকেন ওভার আইডিয়ার একটা শিল্প শুধু বসিয়ে মাইনে দিতে টাকা নষ্ট হচ্ছে, বেঙ্গল পটারিজকে ভায়াবল করার জন্য যে টাকা লাগবে সেটা বিভিন্ন সংস্থা থেকে দিলে রাজ্য সরকার এটার পরিচালন ভার নিতে রাজি আছেন কি?

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** বসিয়ে বসিয়ে বেতন দিতে কত টাকা খরচ হয় তা আপনারা জানেন, কিন্তু বিভিন্ন যে প্রতিবেদন আমাদের কাছে আছে তাতে দেখা যাচ্ছে প্রায় ১০০ কোটি টাকা বাদ দিলেও এক হাজার কোটি টাকার দরকার হবে এটাকে ঠিক করার জন্য।

**শ্রী সৌগত রায় ঃ** হাজার কোটি টাকা নয়, ভাল করে দেখুন।

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** ১০০ কোটি টাকা এমনিতেই দেনা রয়েছে।

**শ্রী সৌগত রায় ঃ** ঐ ইন্ডাস্ট্রি ভায়বেল করতে কত টাকা লাগবে? আপনার কাছে টাটার রিপোর্ট আছে কিনা?

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** ওটাকে চালু করতে গেলে তার নানারকম হিসাব আছে। ১০০ কোটি টাকা এমনিতেই ধার রয়েছে। সেটা মেটাবার পর ওয়ার্কিং ক্যাপিটাল হিসাবে ৪.৪৫ কোটি টাকা চাই এবং ক্যাপিটাল এক্সপেনডিচার হিসাবে ৫.৩৪ কোটি দরকার। আমি আবার বলছি, এছাড়া কারখানাটির বিভিন্ন অংশ যা ভেঙ্গে গেছে তার পুনর্গঠনের জন্য একটা ফিগার লাগবে।

**শ্রী সৌগত রায় ঃ** ফিগারটা কত? মন্ত্রীর তো একটা আইডিয়া থাকবে ফিগার সম্বন্ধে।

**মিঃ স্পিকার ঃ** মিঃ পাঠক, টাটা কনসালটেন্সি যে রিপোর্ট দিয়েছেন সেই রিপোর্টের একটা কপি টেবিলে রেখে দেবেন।

**বেসরকারি উদ্যোগে কয়লাখনি**

*৬৭০। (অনুমোদিত প্রশ্ন নং *২৪) **শ্রী দিলীপ মজুমদার ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে,

(১) কেন্দ্রীয় সরকার বেসরকারি উদ্যোগে নতুন কয়লাখনি খোলার পরিকল্পনা গ্রহণ করেছেন ; এবং

(২) অবগত থাকলে, সরকার ঐ পরিকল্পনা মতো নতুন কয়লাখনি খোলার কোনও প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে করেছেন কি না ; এবং

(খ) প্রস্তাব থাকলে, তা কোথায় কোথায় হবে?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

প্রশ্ন ওঠে না।

**শ্রী মনোহর তিরকী ঃ** কেন্দ্রীয় সরকারের উদ্যোগে নতুন কোনও কয়লাখনি হবে না বলেছেন। আমি জানতে চাই, উত্তরবঙ্গে জলপাইগুড়ি জেলার বাগরাকোটে যেখানে ভাল কয়লা পাওয়া যায় এবং যে খনি থেকে আগে খনন হত সেই খনিটি রাজ্য সরকারের পক্ষ থেকে খননের কোনও ব্যবস্থা করবেন কিনা?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** এই রকম কোনও পরিকল্পনা এখনও নেওয়া হয়নি।

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি সব কয়টির উত্তরে না বলেছেন। কিন্তু প্রাইভেট সেক্টরে পাওয়ার করতে চলেছেন। সেক্ষেত্রে ক্যাপটিভ মাইনস কিছু কিছু নতুন এরিয়াতে প্রাইভেট সেক্টরে চলে যাবে এইরকম কোনও পরিকল্পনার কথা আপনার জানা আছে কিনা?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** নির্দিষ্ট তথ্য এখনও জানা নেই। তবে কয়লাখনি জাতীয়করণ করবার সময় এই বিষয়ে একটা প্রভিসন রাখা ছিল।

**শ্রী নটবর বাগদি ঃ** প্রথম প্রশ্নের উত্তরে না বলেছেন। কিন্তু আমার এলাকার নেতুরিয়া থানার পুরাপোড়ে (পুরুলিয়া জেলা) একটি খনি খুলেছে এবং সেখানে আরও চার পাঁচটি খনি রয়েছে। এ সম্বন্ধে আপনার কাছে কোনও খবর আছে কিনা?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** না আমার কাছে কোনও তথ্য নেই।

**কোলাঘাট তাপ-বিদ্যুৎ কেন্দ্র**

*৬৭১। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৬১) **শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কোলাঘাট তাপ-বিদ্যুৎ কেন্দ্রটির দায়িত্বভার কোনও বেসরকারি প্রতিষ্ঠানকে দেবার বিষয়ে চিন্তাভাবনা চলছে ;

(খ) সত্যি হলে, তার বিস্তারিত বিবরণ ; এবং

(গ) ১৯৯১-৯২ আর্থিক বছরে উক্ত সংস্থা কর্তৃক বিদ্যুৎ অর্থ-নিগম হতে প্রাপ্ত ঋণের পরিমাণ কত?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) ৩০-৩-৯২ পর্যন্ত মোট ৫২ কোটি টাকা।

[11-50 — 12-00 Noon]

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানিয়েছেন যে কোলাঘাট তাপ বিদ্যুৎ কেন্দ্র

যেটা ওয়েস্ট বেঙ্গল পাওয়ার ডেভেলপমেন্ট কর্পোরেশন চালায়, যার মোট ঋণ শুধু ৫২ কোটি, সেটা রাজ্য সরকারের পক্ষ থেকে উনি কোনও প্রাইভেট সেক্টরকে দিয়ে দেবার কথা ভাবছেন না। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে তার দপ্তর থেকে অন্য কোনও সরকারি বিদ্যুৎ কেন্দ্রকে প্রাইভেট সেক্টরকে দেবার কথা সরকার বিবেচনা করছেন কি না বা কোনও সিদ্ধান্ত নিয়েছেন কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** দিয়ে দেবার কথা বিবেচনা করিনি, সিদ্ধান্তও নিইনি।

**শ্রী সৌগত রায় ঃ** আমি জানি না, যদি সঠিক না বলে থাকে তাহলে মন্ত্রী মহাশয় কারেক্ট করে দেবেন। আমি যতদূর জানি, দুর্গাপুর প্রোজেক্ট বিড়লাকে দেবার এবং গ্যাস টার্বাইনকে স্টেট ইলেকট্রিসিটি বোর্ড থেকে অলরেডি ব্যক্তিগত মালিকানায় সি ই এস সিকে দেওয়া হয়েছে। পশ্চিমবাংলায় সাগরদীঘিতে সি ই এস সি নতুন এক্সপ্যানশন লাইসেন্স পেয়েছে বজবজে, সেটাও প্রাইভেট সেক্টরকে দিতে চাইছেন এবং সাগরদীঘির নতুন প্ল্যান্ট টাটাকে দিতে চাচ্ছেন। বিড়লা টেকনিক্যাল সার্ভিসকে দুর্গাপুর প্রোজেক্ট দিতে চাচ্ছেন। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, রুগ্ন বিদ্যুৎ কেন্দ্র যেগুলি সেগুলি সম্পর্কে কি কোনও সিদ্ধান্ত গ্রহণ করেন নি, শুধু কি নতুন প্রোজেক্ট প্রাইভেট সেক্টরকে দেওয়া হবে?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আপনি যে ঋণের কথা বলেছেন, এই ঋণটা পাওয়ার ফিন্যান্স কর্পোরেশন দেয়। পাওয়ার ফিন্যান্স কর্পোরেশন কিছু রুগ্ন পাওয়ার স্টেশনকে দেয়। দুর্গাপুর প্রোজেক্ট আমাদের কাজ হচ্ছে। আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি গতকাল ৮টার খবর যে দুই নম্বর ইউনিট সিনক্রোনাইজ হয়েছে। গতকাল ৮টা পর্যন্ত ২০ মেগাওয়াট দিয়েছে। আমার ধারণা এটা আরও বাড়বে। তিন নম্বরটা চলছিল। গতকাল রাত্রি ৮টা পর্যন্ত খবর দুর্গাপুর প্রোজেক্ট থেকে ৯৬ মেগাওয়াট পাওয়ার তৈরি করা হয়েছে। আমার বিশ্বাস একটু ধৈর্য সহকারে যদি কাজ করি তাহলে এই রুগ্ন ইউনিটগুলি ফিরিয়ে আনা যাবে। তবে এতে টাকা লাগবে, টাকা পাওয়ার ফিন্যান্স কর্পোরেশন দিচ্ছে। সাঁওতালডিহি এক নম্বর ইউনিট চলছিল, আর একটা ইউনিট জানুয়ারি থেকে শুরু করেছি, ৭৫ পারসেন্ট পাওয়ার ডেলিভারি করছে। আর একটা জুন মাস থেকে আরম্ভ করে আগস্ট সেপ্টেম্বর নাগাদ এসে যাবে। আমি খুব আশাবাদী যে রুগ্ন শিল্পকে আমি ঠিক করব। প্রাইভেট সেক্টরকে দেবার প্রোপোজাল আসছে, প্রাইভেট সেক্টরকে দেবার এমন পর্যন্ত আমাদের কোনও পরিকল্পনা নেই। নতুন ইউনিট প্রাইভেট সেক্টরকে দেওয়া হবে, কিভাবে হবে, কি বেসিসে হবে, জয়েন্ট সেক্টরে হবে কিনা, তার টারিফ কি হবে, অনেক কিছু চিন্তা করবার আছে। প্রাইভেট সেক্টর যে বিদ্যুৎ তৈরি করবে তাদের সঙ্গে ট্যারিফ কি হবে, ম্যাচ করার ব্যাপার আছে। আমাদের কাছে প্রোপোজাল আসছে, আমরা কোনও সিদ্ধান্ত এখনও নিইনি।

### কাটোয়া জল সরবরাহ প্রকল্পে অগমেন্টেশন স্কীম

*৬৭২। (অনুমোদিত প্রশ্ন নং *২২৮৩) **শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** জনস্বাস্থ্য-কারিগরি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কটোয়ো পৌরসভা এলাকায় জল সরবরাহ প্রকল্পের জন্য কোনও অগমেন্টেশন স্কীম সরকারের আছে কি ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত স্কীমটি রূপায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী খগেন্দ্রনাথ সিন্‌হা ঃ**

(ক) অনুমোদিত কোনও প্রকল্প নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে কাটোয়া পৌর সভার একটা অগমেন্টেশন স্কীম দীর্ঘদিন আপনার দপ্তরে পড়ে আছে, সেটাকে অনুমোদন দেবার কোনও ব্যবস্থা করবেন কি না?

**শ্রী খগেন্দ্রনাথ সিন্‌হা ঃ** এই স্কীমটা আমাদের এখানে এসেছে ১৯৮৭-৮৮ সালে। যেহেতু অনেকগুলি স্কীমের কাজ চলছে, এগুলি শেষ না হওয়া পর্যন্ত আমরা নতুন স্কীমে হাত দিতে পারছিনা।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে কবে নাগাদ চালু প্রকল্পগুলির কাজ শেষ হবে এবং এটা শুরু হবে বলে আশা করা যায়?

**শ্রী খগেন্দ্রনাথ সিন্‌হা ঃ** বিষয়টা হচ্ছে, আমাদের যে আর্থিক সঙ্গতি, আমরা যে ভাবে পাচ্ছি তাতে খুব শীঘ্র শেষ করা যাবে বলে মনে করি।

**শ্রী ধীরেন্দ্রনাথ সেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে অনেকগুলি স্কীম চলছে। আপনার কাছে যদি হিসাব থাকে বলবেন যে কতগুলি স্কীম চলছে এবং কোথায় কোথায় চলছে?

**শ্রী খগেন্দ্রনাথ সিন্‌হা ঃ** আমাদের এখানে অন গোয়িং স্কীম ১৮টি। কোথায় কোথায় চলছে এটা আমি এই মুহূর্তে বলতে পারছি না, নোটিশ দিলে বলে দিতে পারব।

**শ্রী মনোহর তিরকি ঃ** আপনি বললেন যে ১৮টি অগমেনটেশন স্কীম চালু আছে। কমপ্লিট না করা পর্যন্ত নতুন কোথায় চালু হচ্ছে না। এই রকম যেখানে জলকষ্ট বেড়ে যাচ্ছে প্রায়রিটির ভিত্তিতে দেখবেন কি এই স্কীম চালু করা যায় কিনা?

**শ্রী খগেন্দ্রনাথ সিন্‌হা ঃ** যেখানে যেখানে জলকষ্ট আছে সেখানে সেখানে আর ডবলু স্কীমে আমরা কিছু কিছু জল সরবরাহ করার চেষ্টা করছি, পাইপ লাইন ওয়াটার সেখানে করতে পারছি না।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই অগমেনটেশন স্কীম মেদিনীপুর জেলায় কোনও জায়গায় চালু আছে কিনা বা কোনও পরিকল্পনা আছে কিনা? যদি থাকে কোথায় সেটা হবে জানাবেন কি?

**মিঃ স্পিকার ঃ** না না এই প্রশ্ন হয় না, নোটিশ দিতে হবে।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই ওয়াটার পাইপ লাইন স্কীম যেটা আছে সেখানে আপনি ইলেকট্রিক সাধারণ ভাবে মেন গ্রিড থেকে না দিয়ে যেমন সোলার লাইন বা উইন্ড থেকে যেভাবে তোলার ব্যবস্থা হচ্ছে সেই ব্যবস্থা নেওয়ার কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কিনা, গঙ্গাসাগরে যে ভাবে জল উঠছে সেইরকম কোনও পরিকল্পনা গ্রহণ করবেন কিনা?

**শ্রী খগেন্দ্রনাথ সিন্‌হা ঃ** দক্ষিণ ২৪ পরগনায় যে দ্বীপগুলি আছে সেখানে কিছু কিছু স্কীম নেওয়া হয়েছে এবং ২-১টি স্কীম চালু আছে এবং আমাদের আরও কিছু স্কীম আছে সেইগুলি শীঘ্র চালু হবে আশা করছি।

**শ্রী সাধন পান্ড ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে স্কীমগুলি নেওয়া হয়েছে এর ফান্ডিং ব্যবস্থা কি রকম? গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার কাছ থেকে পাচ্ছেন, নাকি ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে পাচ্ছেন, নাকি স্টেট গভর্নমেন্ট দিচ্ছে?

**শ্রী খগেন্দ্রনাথ সিন্‌হা ঃ** আমাদের বিভিন্ন ধরনের স্কীম আছে। সবগুলি নির্দিষ্ট করে বলতে পারব না। এইগুলি রাজ্য সরকারের স্কীম।

**লোহা ও ইস্পাতের মাসূল সমীকরণ প্রত্যাহার**

*৬৭৩। (অনুমোদিত প্রশ্ন নং *২০৪২) **ডাঃ মানস ভূঁইয়া ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

সম্প্রতি কেন্দ্রীয় সরকার কর্তৃক লোহা ও ইস্পাতের উপর মাসূল সমীকরণ প্রত্যাহারের পরিপ্রেক্ষিতে—

(১) রাজ্যের সংশ্লিষ্ট শিল্পক্ষেত্রগুলি কি পরিমাণ লাভবান হবে ; এবং

(২) রাজ্য সরকার নতুন শিল্প পরিকাঠামো গঠনে কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ**

(১) কেন্দ্রীয় সরকার কর্তৃক মাশূল সমীকরণনীতি প্রত্যাহারের ফলে পশ্চিমবঙ্গে লোহা ও ইস্পাত নির্ভর শিল্পগুলি বিশেষ করে ইঞ্জিনিয়ারিং ও ফাউন্ড্রি শিল্প—উপকৃত হবে।

লোহা ও ইস্পাতের মূল্যের উপর প্রস্তাবিত সরকারি নিয়ন্ত্রণ প্রত্যাহার এবং রেলের মাসূলের হারের পুনর্বিন্যাসের পরিপ্রেক্ষিতে এই রাজ্যের সংশ্লিষ্ট শিল্প ক্ষেত্রগুলিতে লাভের প্রকৃত পরিমাণ এই মুহূর্তে সঠিকভাবে নির্ণয় করা সম্ভব নয়।

(২) পশ্চিমবঙ্গ সরকার এই রাজ্যে নতুন শিল্প প্রকল্প স্থাপনের বিভিন্ন পরিকাঠামোগত যে যে সুযোগ সুবিধাদি দানের ব্যবস্থা করেছেন তার মধ্যে আজ আধুনিক পরিকাঠামোসমৃদ্ধ গ্রোথ সেন্টার স্থাপন, নতুন বিদ্যুৎ কেন্দ্র স্থাপন ও অসমাপ্ত বিদ্যুৎ কেন্দ্রগুলির সত্ত্বর রূপায়ণ, যোগাযোগ ও পরিবহন ব্যবস্থার উন্নতি

ইত্যাদি।

[12-00 — 12-10 P.M.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, এই ফ্রেট ইকুয়ালাইজেশন অন স্টিল তুলে নেওয়ার ফলে আর্থিক অঙ্কে এই বাজ্যে এই মুহূর্তে কত টাকার বেনিফিট হবে? কারণ যখন কাগজে বেরিয়েছিল তখন কেউ বলে ছিলেন ২৬ কোটি টাকা ইমিডিয়েট বেনিফিট পাচ্ছি আমরা। কিম্বা আরও বিভিন্ন ভার্সান আমরা দেখেছি। এই নিউ অ্যাডভান্টেজ আসার ফলে এখানে Entrepreneurs and alter existing mills Iron and Steel. এর সম্ভাবনা কতখানি?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** টাকার অঙ্কে পরিমাণটা এই মুহূর্তে বলা সম্ভবপর নয় অনেক কারণে। কারণ এই ফ্রেট ইকুয়ালাইজেশন তুলে দেওয়ার ফলে, এটা ভাল হবে বলেই তো আমরা চেয়েছিলাম। এরজন্য আমাদের দীর্ঘদিন দাবি করতে হয়েছে। এতে যেমন খানিকটা মাসূলের ক্ষেত্রে সুবিধা হবে, আবার প্রশাসনিক নির্দেশে লোহা, ইস্পাতের যে দাম বৃদ্ধি হবে, তারফলে কেন্দ্রীয় সরকার প্রায় সঙ্গে সঙ্গে লোহা এবং ইস্পাতের দাম বাড়িয়েছেন, একদিকে এটা উইথড্র করেছেন আবার ওটা চালু করেছেন এখন কতটা আর্থিক দিক থেকে টাকার অঙ্কে লাভ হবে তা বলা সম্ভব নয়। তবে আপনি যেটা বলছেন, ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রির ক্ষেত্রে সুবিধা হবে। এটা আমরা নিশ্চয়ই মনে করি যে খানিকটা সুবিধা হবে। তবে এরজন্য আমাদের তিরিশ বছরেরও বেশি, পঁয়ত্রিশ বছর যাবত দাবি করতে হয়েছে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি—because of this freight equalization advantage is available to the industry Iron and Steel industry. এখন সরকার ইনসেনটিভ অ্যান্ড ইনফ্রাস্ট্রাকচারাল ফেসিলিটিজ দিয়ে Enterpreneurs both form wittin the country and NRI যেটা আপনারা বারবার পিরিয়ডিক ভিজিট করেন, এর অ্যাট্রাকশনের কি উদ্যোগ নিয়েছেন?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** আমি এর আগে এই প্রশ্নের উত্তরে বলেছি যে, বিভিন্ন গ্রোথ সেন্টারগুলোকে কার্যকর করার জন্য আমাদের সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে সার্বিক প্রচেষ্টা নেওয়া হয়েছে। ইনসেনটিভ স্কীমটা কি তা বাজেট প্রস্তাবে এখানে রাখা হয়েছে, সাধারণ বাজেটে রাখা হয়েছে। তাতে আপনারা দেখেছেন যে ইনসেনটিভ প্রস্তাব, আমাদের উদ্যোগের ক্ষেত্রে উৎসাহদানের যে নীতি তা আগে যা ছিল তা বাড়ানো হচ্ছে ঘোষণা হয়েছে এবং সেটাকে আরও সুনির্দিষ্ট রূপ দেওয়ার জন্য এখন বিবেচনা করা হচ্ছে। সেটা অনাবাসী ভারতীয়দের ক্ষেত্রে, দেশীয় বিনিয়োগের ক্ষেত্রে সর্বত্র উৎসাহদান প্রকল্পকে বাড়ানোর চেষ্টা করা হচ্ছে। এর প্রসপেক্ট নিশ্চয়ই ভাল হবে।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### বিদ্যুৎ উৎপাদনে অপ্রচলিত মাধ্যম

*৬৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৪৭) **শ্রী আবুল হাসনাৎ খান ঃ** বিজ্ঞান ও কারিগরি

এবং অপ্রচলিত শক্তির উৎস বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, পশ্চিমবঙ্গে বিদ্যুৎ উৎপাদনের ক্ষেত্রে অপ্রচলিত মাধ্যমগুলি ব্যবহারের উদ্যোগ গ্রহণ করা হয়েছে ; এবং

(খ) সত্যি হলে, উক্ত মাধ্যমগুলি কি কি ?

**বিজ্ঞান ও কারিগরি এবং অপ্রচলিত শক্তির উৎস বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) সৌর ফটো-ভোল্টাইক, জৈব গ্যাস, গ্যাসীফায়ার এবং পৌর আবর্জনা ব্যবহার করে বৈদ্যুতিক শক্তি আহরণের উদ্যোগ গ্রহণ করা হয়েছে।

### এন আর আই বিনিয়োগ

*৬৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮৬) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে এন আর আই বিনিয়োগ বাড়াতে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন ; এবং

(খ) জানুয়ারি ১৯৯২ পর্যন্ত উক্ত বিনিয়োগের পরিমাণ কত?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এ রাজ্যে এন আর আই বিনিয়োগ বাড়াতে রাজ্য সরকার নিম্নলিখিত ব্যবস্থাগুলি গ্রহণ করেছেন ;

(১) পশ্চিমবঙ্গ শিল্প অধিকারে একটি এন আর আই সেল গঠন করা হয়েছে ;

(২) ঐ সেলকে তদারকি করার জন্য একটি উচ্চক্ষমতা সম্পন্ন কমিটি গঠন করা হয়েছে ;

(৩) উপযোগী সম্ভাব্য প্রকল্প প্রতিবেদন (Project Report) তৈরি করা হচ্ছে ;

(৪) শিল্প স্থাপনের সহায়ক সুযোগ সুবিধাগুলির ব্যাপক প্রচারের ব্যবস্থা করা হয়েছে ;

(৫) এরূপ প্রকল্পগুলির রূপায়ণ ত্বরান্বিত করার জন্য বিশেষ তদারকির ব্যবস্থা করা হয়েছে ;

(৬) সল্টলেক ইলেকট্রনিক কমপ্লেক্সে উপযোগী শিল্প স্থাপনের জন্য কিছু প্লট সংরক্ষণের ব্যবস্থা করা হয়েছে ;

(৭) উক্ত কমপ্লেক্স এ স্ট্যান্ডার্ড ডিজাইন ফ্যাক্টরিতে অপেক্ষাকৃত ক্ষুদ্রায়তন ইলেকট্রনিক শিল্প স্থাপনের জন্য বিশেষভাবে উৎসাহিত করা হচ্ছে।

(খ) উক্ত বিনিয়োগ সম্পর্কে সঠিক তথ্য এখনই দেওয়া সম্ভব নয়।

### বিদ্যুতের চাহিদা এবং ঘাটতি

*৬৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৮২) **শ্রী অমিয় পাত্র ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে বিদ্যুতের মোট চাহিদা কত ;

(খ) প্রতিদিন গড়ে বিদ্যুৎ ঘাটতির পরিমাণ কত ; এবং

(গ) ঘাটতি পূরণের জন্য সরকার কি ধরনের উদ্যোগ গ্রহণ করেছেন?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিদ্যুৎ কেন্দ্রের নিজস্ব চাহিদা সহ রাজ্যে বিদ্যুতের মোট অনিয়মিত চাহিদা ২৪০০ মেগাওয়াট,

(খ) বর্তমানে সান্ধ্যকালীন সর্বোচ্চ চাহিদার সময় ঘাটতি ২০০-৩০০ মেগাওয়াট।

(গ) ঘাটতি পূরণের জন্য সরকার নিম্ন বর্ণিত উদ্যোগ গ্রহণ করেছে ;

(১) চালু বিদ্যুৎ কেন্দ্রগুলি থেকে যতদূর সম্ভব উৎপাদন বৃদ্ধি।

(২) বিদ্যুৎ নিয়ন্ত্রণ বিধি কঠোরভাবে বলবৎ করা।

(৩) কেন্দ্রীয় বিদ্যুৎ সংস্থাগুলি থেকে অধিকতর বিদ্যুৎ আমদানি।

(৪) সাময়িকভাবে বন্ধ ইউনিটগুলি যথা সত্বর চালু করা এবং

(৫) উৎপাদন বৃদ্ধির জন্য উন্নতমানের কয়লা পাওয়া প্রয়োজনীয় সমস্তরকম ব্যবস্থা গ্রহণ করা হয়েছে এবং হচ্ছে। দ্রুত মেরামতি সম্পন্ন করার জন্য ও প্রচেষ্টা চালানো হয়েছে। তাছাড়া বিদ্যুৎ উৎপাদন ক্ষেত্রে নতুন ইউনিট আনার জন্য ও জরুরি ভিত্তিতে প্রচেষ্টা চালানো হচ্ছে।

### ডানকুনি কয়লা প্রকল্পের গ্যাস

*৬৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *৭৭৪) **ডাঃ দীপক চন্দ ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ডানকুনি কয়লা প্রকল্প থেকে উৎপন্ন গ্যাস কলকাতা শহরের গৃহস্থদের ব্যবহারের জন্য কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, পরিকল্পনাটির রূপরেখা কিরূপ?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, ইতিমধ্যেই ডানকুনি কয়লা প্রকল্প থেকে উৎপন্ন গ্যাস বৃহত্তর কলকাতার প্রায় ৫৪০০ গৃহস্থকে সরবরাহ করা হচ্ছে।

(খ) মাঝারি চাপে ডানকুনি কয়লা প্রকল্প থেকে উৎপন্ন গ্যাস পাইপ লাইনের সাহায্যে হাওড়ার বালি এবং কলকাতার বি টি রোডের মধ্য দিয়ে কলকাতায় আনা হয়। কলকাতার বিভিন্ন স্থানে অবস্থিত চাপ কমানোর কেন্দ্রে এই মাঝারি চাপের গ্যাসকে নিম্ন চাপের গ্যাসে পরিণত করে পাইপ লাইনের মাধ্যমে গৃহস্থ বাড়িতে সরবরাহ করা হয়।

**পুরুলিয়া জেলায় বেআইনি কয়লা উত্তোলন**

*৬৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *১০০৫) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, পুরুলিয়া জেলায় বেআইনিভাবে কয়লা উত্তোলনের ঘটনা ঘটছে এবং

(খ) সত্যি হলে, কোন কোন অঞ্চলে উক্ত ঘটনা ঘটছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে এ ধরনের কোনও ঘটনার নির্দিষ্ট অভিযোগ নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

বেলডাঙ্গা চিনিকল

*৬৮১। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৯৯) **শ্রী ঈদ মহম্মদ ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বেলডাঙ্গা চিনিকল পুনরায় চালু করার বিষয়টি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বর্তমানে বেলডাঙ্গা চিনিকলটি পুনরায় চালু করার সরকারি পরিকল্পনা নেই।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received seven notices of Calling Attention, neamely :-

1. Non-issue of cheques from the Alipore Treasary within 31.3.92 : Shri Birendra Kumar Maitra

| | | |
|---|---|---|
| 2. Alleged mistrious death of a prisoner at Howrah General Hospital on 7.4.1992 | : | Shri Shish Mohammad |
| 3. Request for repair of some roads at Nadia | : | Shri Kamalendu Sanyal |
| 4. Flood control project for Nabadwip Town | : | Shri Biswanath Mitra |
| 5. Continued lock-out of Budge Budge Jute Mill resulting in death of twenty workers | : | Shri Dipak Mukherjee and Shri Pravanjan Mondal |
| 6. Alleged smuggling of Children | : | Shri Lakshman Seth |
| 7. Alleged loss to the producer of agricultural products | : | Shri Nirmal Das |

The notices of Shri Lakshman Chandra Seth and Shri Nirmal Das are out of order.

I have selected the notie of Shri Dipak Mukherjee and Shri Pravanjan Mondal on the subject of continued lock-out at Budge Budge Jute Mill resulting in death of twenty workers.

The Minister-in-Charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on 19th May, 1992.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now the Minister-in-Charge of Commerce and Industries Dept to make a statement on the subject of commencement of the construction work of Haldia Petrochemicals.

(Attention called by Shri Lakshman Seth on the 2nd April, 1992)

**Shri Bidyut Ganguly :** Mr. Speaker, Sir, In response to the Notice on the Calling Attention tabled by Shri Lakshman Seth, MLA regarding Commencement of Construction work of Haldia Petrochemicals ; I would like to make the following statement :-

1. A company under the name and style of Haldia Petrochemicals Limited (HPL) was incorporated on September 16th, 1985, to

implement the joint sector project and a co-partner for the setting up of a Naptha-based petrochemical complex at Haldia District Midnapore, West Bengal, to manufacture various petrochemical products.

2. The Hon'ble Member of this August house have been kept informed of the developments since then by statements from time to time. The Chief Minister also made a statement on HPL in the Assembly on 24th January 90. Thereafter an application for the industrial lincence was submitted by the WBIDC on 12-2-90 on the basis of revised product mix for the project as finalised after discussion with financial institutions. The application also indicated the change of partner for the project. On 23rd February, 1990, the Memorandum of Understandings (MOU) was signed between the Government of West Bengal, the WBIDC and M/s TATA Tea Ltd. & Associates for implementation of the project. The revised letter of intent was recived for fhe Government of India on 10th August 1990. This envisaged the setting up of a Naptha Cracker having capacity with a 300,000 tonnes per annum (TPA) of ethylene equivalent at a cost of approximately Rs. 3000 crores.

3. The Board of Directors of Messrs Haldia Petrochemicals Ltd. (HPL), was freshly constituted on 30-4-1990. One nominee Director from the IDBI was included as a member of the Board.

4. Formal commitment letter for supply of one million tonnes of naptha, the feed stock for the mother cracker plant, was received from the Ministry of Petroleums & Chemicals, Govt. of India on 5th November, 1990 and an MOU in this regard was signed between the Indian Oil Corporation Ltd. and the Haldia Petrochemicals Ltd. on 12th February, 1991.

5. Work on the implementation of the Haldia Petrochemicals project has gathered momentum and progressed well. Pre-project work at the site has been taken up. The joint sector venture has finalised technology selection for High Density-Poly-Ethylene (HPDE), Poly-Propylene (PP) and Naptha Cracker and have received necessary Government consents and approvals for technology collaboration as well as import of capital goods. Negotiations are in progress with the prospective suppliers of

technology for other Poly-Olefinic Streams. Long term supply of Naptha, the basic raw material, has been tied up with Indian Oil Corporation Ltd. The Company has prepared a comprehensive Environmental Impact Assessment (EIA) Study as well as a Disaster Management Plan which will be submitted shortly to the Government of India for approval. It has also obtained necessary consents from the State Pollution Control Board. The organisational set up has been strengthened and the company has already started negotiations with major technology equipment suppliers for sourcing of goods and services, tying up infrastructural and utility support with various concerned agencies and departments.

[12-10 — 12-20 P.M.]

6. Following the recent changes in the trade policies, devaluation of the rupee, etc, the company has come out with a revised scope for the project so as to ensure the Viability of the project without affecting the product mix as well as the basic integrity of the complex. The company during the last financial year 1991-92 received necessary approvals for the rupee component of the financial assistance from the India Financial Institutions and Banks and are negotiating with various institutions and agencies for tying up other financial requirements mainly the foreign exchange support for the project. In the course of recent discussions of the Chief Minister and the State Finance Minister with the Prime Minister and the Union Finance Minister, the Government of India have assured their support in making available the foreign exchange required for the project. It is expected that the various consents, approvals etc. will be tied up in near future so as to ensure timely completion of the project.

7. An ara of about 1005 acres of land have been acquired for the project. There has been some delay in completing land acquisition proceedings due to some court cases. It is expected that payment of compensation will be completed by end April 92 to the affected persons and steps taken for their physical rehabilitation. Land development in the core area covering about 275 acres has been completed. Further land development work will be taken up form the middle of April 92 with special emphasis on the following areas :-

(a) Construction of ponds for disposal of Fly ash and utilisation of earth for land filling :

(b) Construction of internal roads within the battery limit of the plants ;

(c) Soil investigation and testing for driving of piles, foundation laying work, as may be necessary ; and

(d) Further site development for mobilisation of further materials etc.

The Government expects that the completion of the arrangements as stated above it should be possible to make considerable progress in the construction work of the Project during the current financial year 1992-93.

## PRESENTATION OF REPORT

**The First Report of the Committee on Public Accounts, 1991-92 on the Reports of the Comptroller and Auditor General of India for the years 1981-82 to 1982-83 (Civil) relating to the Minor Irrigation and Agriculture Departments.**

**Dr. Zainal Abedin :** Sir, I as Chairman of the Public Accounts Committee being authorised by the Committee beg to present the First Report of the Committee on Public Accounts, 1991-92 on the Reports of the Comptroller and Auditor General of India for the years 1981-82 to 1982-83 (Civil) relating to the Minor Irrigation and Agriculture Department.

**The Second Report of the Committee of Public Accounts, 1991-92 on the Reports of the Comptroller and Auditor General of India for the years 1980-81 and 1982-83 to 1984-85 (Revenue Receipts) relating to the Board of Revenue.**

**Dr. Zainal Abdin :** Sir, I as Chairman of the Public Accounts Committee, West Bengal Legislative Assembly, being authorised by the Commitee beg to present the Second Report of the Commitee on Public Accounts 1991-92 on the Reports of the Comptroller and Auditor General of India for the years 1980-81 and 1982-83 to 1984-85 (Revenue Receipts) relating to the Board of Revenue.

**The Thrid Report of the Committee on Public Accounts, 1991-92 on the Reports of the Comptroller and Auditor General of**

**India for the years 1984-85 and 1986-87 (Civil) relating to Home (Police) Department.**

**Dr. Zainal Abedin :** Sir, I as Chairman of the Public Accounts Committee, West Bengal Legislative Assembly, being authorised by the Commitee beg to present the Third Report of the Committee on Public Accounts, 1991-92 on the Reports of the Comptroller and Auditor General of India for the years 1984-85 and 1986-87 (Civil) relating to Home (Police) Department.

**The Fourth Report of the Committee on Public Accounts, 1991-92 onthe Reportsof the Comptroller and Auditor General of India for the years 1981-82 and 1983-84 (Civil) relating to Land and Land Reforms Department.**

**Dr. Zainal Abedin :** I, the Chairman of the Public Accounts Committee beg to present the Fourth Report of the Committee on Public Accounts, 1991-92 on the Reports of the Comptroller and Auditor General of India for the years 1981-82 and 1983-84 (Civil) relating to Land and Land Reforms Department.

## MENTION CASES

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় স্পিকার স্যার, আমাদের আড়াইডাঙ্গা বিধানসভা কেন্দ্রে রতুয়া ২ নং ব্লকে দুটি জায়গায় থানা হওয়ার কথা ছিল। তার মধ্যে বৈষ্ণবনগরে থানা স্যাংশন হওয়ার পরে সেই থানা হয়ে গেছে। কিন্তু পুখুরিয়ায় থানা এখনও অবধি হয়নি। ওখানে থানা না থাকার জন্য গোরাশিবগঞ্জে আজকে এতবড় একটা ঘটনা ঘটে গেছে। কারণ ওখান থেকে থানা প্রায় দেড় ঘণ্টা, দু ঘণ্টার রাস্তা। এই থানার ব্যাপার আমি আগেও মেনশন করে বলেছি, কিন্তু তখন গুরুত্ব দেওয়া হয়নি। তাই আজকে আমি মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে আবেদন করছি সেখানে অবিলম্বে যেন থানার ব্যবস্থা করা হোক।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ওষুধের অভাব সব জায়গাতেই আছে। আমাদের ওখানে মালদার সি এম ও এইচ ইচ্ছাকৃতভাবে বিমাতৃসুলভ আচরণ করে হরিশ্চন্দ্রপুরে কোনও ওষুধ পাঠাচ্ছে না। আউটডোরে কয়েকটি ভিটামিন ওষুধ শুধু দেওয়া হচ্ছে। ওখানে ১৩ বছর কোনও ডাক্তার ছিলনা। মন্ত্রী মহাশয়ের হস্তক্ষেপে ওখানে একজন ডাক্তার পাঠানো হয়েছিল, কিন্তু একমাসের মধ্যে সেই ডাক্তারকে সি এম ও এইচ তুলে নিয়ে যায় এবং এক বছর হতে চলল। সেখানে এখনও কোনও ডাক্তার পাঠানো হচ্ছে না। হিঙ্গলগঞ্জ সাবসিডিয়ারি হেলথ সেন্টার থেকে একজন ডাক্তারকেও ট্রান্সফার করা হয়েছে। সেখানে এখনও কোনও ডাক্তার পাঠানো হয়নি।

[12-20 — 12-30 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দুর্নীতিগ্রস্ত প্রভাবশালী মহল এবং

উচ্চ মহলের আমলাদের ঘৃণ্য চক্রান্তে এবং প্রতিহিংসার শিকার হয়েছেন আমাদের দেশের একজন কৃতি ইঞ্জিনিয়ার। ঘটনাটি যে কি রকম মর্মস্পর্শী সেটা আমি উল্লেখ করছি এবং মাননীয় বিদ্যুৎ মন্ত্রী মহাশয় এবং সমগ্র মন্ত্রী সভার দৃষ্টি আমি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিদ্যুৎ পর্ষদের কোটি কোটি টাকার দুর্নীতির বিরুদ্ধে রুখে দাঁড়ানোর অপরাধে তাকে আজকে পথের ভিখারি হতে হয়েছে এবং তাকে আজকে মানসিক নির্যাতন এবং দৈহিক অত্যাচারে সে আজকে বিপর্যস্ত হয়ে গেছে। বিশিষ্ট চিকিৎসক এবং প্রখ্যাত ব্যক্তিদের সমস্ত মানবিক আবেদনকে উপেক্ষা করে বিদ্যুৎ পর্ষদ কর্তৃপক্ষ এই ইঞ্জিনিয়ারকে ১১ বছর ধরে অফিসে যেতে দিচ্ছেন না। স্যার, আপনি শুনলে আশ্চর্য হবেন যার কথা আমি বলছি সেই দিব্যেন্দু ঘোষ বিদ্যুৎ পর্ষদের প্ল্যানিং অ্যান্ড ডিজাইন বিভাগের অ্যাসিস্টান্ট ইঞ্জিনিয়ার, কমপিউটার প্রযুক্তিবিদ্যায় তার টেকনিক্যাল ট্রেনিং আছে। বিদেশে একাধিক লোভনীয় চাকরি পাওয়া সত্ত্বেও তিনি তা প্রত্যাখান করে দেশ সেবার মানসিকতা নিয়ে বিদ্যুৎ পর্ষদে চাকরি করেছিলেন এবং ১৯৮১ সালের জুলাই মাস থেকে তার বেতন বন্ধ করে দেওয়া হয। এই সম্পর্কে কর্তৃপক্ষের কাছে জানতে চাওয়া হলে জবাব দেওয়া দূরে থাক প্রাপ্ত স্বীকারটুকু করেননি। তারপর থেকে প্রতিপদে তাকে অপদস্থ করা হচ্ছে। তার অপরাধ সে পর্ষদের কোটি টাকা ঘুসের প্রতিবাদ করেছিল। সময় থেকে বিনা নোটিশে, বিনা শো-কজ, বিনা চার্জ শীটে তার বেতন, বোনাস সমস্ত কিছু বন্ধ করে দেওয়া হয়েছে। এর চেয়েও আরও মর্মান্তিক স্যার, নিউ সেক্রেটারিয়েট বিল্ডিংসের আট তলায় তার কক্ষে যে মেডিক্যাল রিপোর্টসের পেপারস, তার ওষুধপত্র সমস্ত কিছু বন্ধ করে দেওয়া হল। এখন চিকিৎসার অভাবে তিনি মৃত্যুপথযাত্রী। বার বার তিনি আবেদন করছেন কিন্তু কোনও ফল হচ্ছে না। এখানে মাননীয় বিদ্যুৎ মন্ত্রী আছেন এই ব্যাপারটা দেখার জন্য আমি তাকে অনুরোধ করছি।

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আপনি যে অভিযোগটা এনেছেন এর কাগজপত্রগুলি একটু আমাকে দেবেন। আমার একটা জানা আছে যে, বছর পাঁচকে আগে আমার কাছে এসেছিল আমারই এক ছাত্র এটা যদি সেই কেস হয় সেটা আমি রেফার করেছিলাম বিদ্যুৎ পর্ষদের চেয়ারম্যানের কাছে। আমি তখন যাদবপুর বিশ্ববিদ্যালয়ে ছিলাম। যাই হোক আপনি আমাকে কাগজপত্রগুলি দেবেন এবং আমি যথাযথ ব্যবস্থা নেব।

**শ্রী মৃণালকান্তি রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়দের দৃষ্টি আকর্ষণ করছি। দিঘা বামফ্রন্টের আমলে প্রাণোচ্ছল হয়ে উঠেছে এবং জায়গাটি সাধারণ মানুষের মন কেড়েছে। যে সমস্ত ভ্রমণার্থীরা যান তারা প্রস্তাব দিয়েছেন ওখানে যেন এক টাকা থেকে ৫ টাকা করে ভ্রমণ কর হিসাবে গ্রহণ করা হোক এবং সেগুলি দিঘার উন্নয়নের জন্য কার্যকর করা হোক। তারা আরও প্রস্তাব দিয়েছেন রোপওয়ে সম্বন্ধে, শঙ্করপুর থেকে মীনাক্ষি এবং মীনাক্ষি থেকে লেক পর্যন্ত রোপওয়ে করতে বলেছেন। তারা এও বলেছেন যে, ওখানে যেন একটা স্নেক গার্ডেন তৈরি করা হয়। এর সাথে সাথে ক্ষোভ প্রকাশ করা হয়েছে যে, দিঘা, তমলুক রেলপথের ব্যাপারে কারণ এটা হচ্ছে না এবং মাটির একটা উচু ঢিবি করে ফেলে রাখা হয়েছে। কয়েক বছর ধরে অ্যাকোরিয়াম করা হয়েছে কিন্তু সেই অ্যাকোরিয়াম উন্নতি করবার জন্য কোনও রকম কার্যকর ব্যবস্থা নেওয়া হচ্ছে না। আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে যাতে জানানো হয় তারজন্য দাবি করছি এবং দিঘা

আরও আকার্ষণীয় হয়ে উঠুক।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে আমার এলাকার একটি বিশেষ বিষয়ের প্রতি গ্রন্থাগার মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় একটি দীর্ঘদিনের এবং বহু পুরানো শান্তিপুর পাবলিক লাইব্রেরি আছে। সরকারি অবহেলায় আজকে এই লাইব্রেরি ধ্বংস প্রায়। দীর্ঘ ৫ বছর ধরে সরকারের যে অনুদান তা বন্ধ করে দেওয়া হয়েছে। বলছে, নতুন বই কেনা যাচ্ছে না। এবং এই লাইব্রেরির সঙ্গে একটা বড় হল আছে সেই হলটিও শান্তিপুরের একমাত্র হল। কিন্তু সংস্কারের অভাবে লাইব্রেরি হলটি এবং লাইব্রেরি বিল্ডিংটি জীর্ণ দশায় পরিণত হয়েছে। শান্তিপুরে সমস্ত দলমত নির্বিশেষে সমস্ত দলের প্রতিনিধি এবং আমাদের শান্তিপুরের বুদ্ধিজীবীদের নিয়ে গত ৬ মাস আগে গ্রন্থাগার দপ্তরের মাননীয় মন্ত্রী যিনি আছেন তপনবাবু তার সঙ্গে দেখা করেছিলাম। এখানে কোনও দল নয়, সরকার যেভাবে ৫ বছর ধরে গ্রান্ট বন্ধ করে রেখেছেন, এদিকে দৃষ্টি দেওয়ার জন্য অনুরোধ করছি। এখনও পর্যন্ত সরকারের ঘুম ভাঙ্গেনি। আমি পুনরায় দাবি করছি এই লাইব্রেরি সংস্কার করবার জন্য অবিলম্বে ব্যবস্থা নেওয়া হোক।

**শ্রী অমলেন্দু সান্যাল ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি নদীয়া জেলার দুটো গ্রাম পঞ্চায়েতের উল্লেখ করছি। একটা নন্দনপুর গ্রাম পঞ্চায়েত করিমপুর দু নম্বর পঞ্চায়েত সমিতির মধ্যে কিশোরপুর গ্রাম এবং তেহট্ট দু নম্বর ব্লকের অধীন পালাশিপাড়ার বাউরাগ্রামে যদি একটা একটা করে দুটো স্কুল করা যায় ভাল হয়। দুটি গ্রাম পঞ্চায়েতই প্রায় ২৫ কিলোমিটার। এই দুটি জুনিয়র হাই স্কুল অত্যন্ত প্রয়োজন। বাউরাগ্রামে অধিকাংশ সংখ্যালঘু সম্প্রদায়ের বাস।

**শ্রীমতী আরতি হেমব্রম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জনস্বার্থে একটা গুরুতর বিষয়ের প্রতি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার বিধানসভা কেন্দ্র রানীগঞ্জের খাতড়া একটা মহকুমা, কিন্তু আজ পর্যন্ত সেখানে সরকারি অফিস খোলা হয় নি। তারজন্য মানুষকে সরকারি কাজের জন্য সুদূর বাঁকুড়া পর্যন্ত যেতে হয়। তাই আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে সব অফিস খোলা হয় এবং একে একটা পূর্ণাঙ্গ মহকুমা রূপে গড়ে তোলা হয়।

[12-30 — 12-40 P.M.]

**শ্রী অনিল মুদি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে এই সভাকে এখন সভাকক্ষে উপস্থিত মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা এলাকায় ৩৩ কেভি তমলুক সাব-স্টেশন আছে এবং ওই স্থানে হাই টেনশন কেবল জমা রাখা হয় এবং ২-৪-৯২ তারিখে রাত্রি দেড়টার সময় ভয়াবহ অগ্নিকান্ড ঘটে এবং যতদূর মনে হয় অন্তর্ঘাত এবং ৭৩ ভোল্টের হাই টেনশন কেবল পুড়ে ছাই হয়ে যায়। আড়াই লক্ষ টাকার মতো ক্ষতি হয়েছে। আমি বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, এখানে অবাধে বৈদ্যুতিক সরঞ্জাম চুরি হয়, সংরক্ষিত এলাকার মধ্যেও অবাধে সরঞ্জাম চুরি যায়। ৪ মাস আগে দুজন বিদ্যুৎপৃষ্ঠ হয়ে পুড়ে গিয়েছিল। ২রা এপ্রিল এই ঘটনা ঘটে গেল।

আমি স্যার, তাই আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি এ বিষয়ে আকৃষ্ট করে উপযুক্ত ব্যবস্থা গ্রহণের দাবি জানাচ্ছি।

**শ্রীমতী বিলাসীবালা সহিস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় জনস্বাস্থ্য কারিগরি বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার বিধানসভা কেন্দ্রে বিশেষ করে তিনটি গ্রাম—মেটালা, কোলডি, হরিহরপুর—সেখানে পানীয় জলের অত্যন্ত সঙ্কট দেখা দিয়েছে। এছাড়া আমাদের পুরুলিয়া জেলাতে জলের সঙ্কট রয়েছে। এই প্রসঙ্গে বলে রাখা ভাল যে পানীয় জলের সঙ্কট মেটানোর জন্য সেখানে প্রচুর পরিমাণে নলকূপ আছে কিন্তু সেগুলির অধিকাংশই অকেজো বা খারাপ হয়ে পড়ে আছে এক্ষেত্রে যে অর্থ বরাদ্দ করা হয়েছে তা সেই নলকূপগুলি সারানোর পক্ষে যথেষ্ট নয়। আমার পুরুলিয়া জেলার গ্রামের মানুষরা যে জলের কষ্ট পাচ্ছেন তা থেকে যাতে তারা উদ্ধার পেতে পারেন সেজন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ যাতে নলকূপগুলি ভাল ভাবে সারানো যায় তারজন্য যথেষ্ট পরিমাণে অর্থ বরাদ্দ করুন।

**श्री मनोहर तिनकी :-** मिस्टर स्पीकर सर, एक महत्वपूर्ण विपय पर इस राज्य सरकार का ध्यान आकर्पित कराना चाहता हूं। चाय एक महत्वपूर्ण उद्योग है और इससे प्रचुर मात्रा मे विदेशी मुद्रा अर्जित होती है। मगर यहां के श्रमिको, कर्मचारियो सरकार से कोई सुविधा नही मिल रही है। पंचायती व्यवस्था मे नही होने के कारण इन लोगो को कोई सुविधा नही मिल रही है। सिसरु स्कीम की सुविधा नही मिल रही है। लोकदीप स्कीम की सुविधा नही मिल रही है। उनको सरकारी राशन की सुविधा नही है। राशन कार्ड नही मिलता है। एडल्ट एजुकेशन मे यह वंचित रहे हैं। चाइल्ड डभलपमेन्ट स्कीम से यह कोई सुविधा नही उठा पा रहे है। तथा अन्य समस्त सुविधा से वंचित रह जाते है।

मिस्टर स्पीकर सर, आपके माध्यम से राज्य सरकार का ध्यान दिलाना चाहता हूं कि इनको सारी सुविधा जो मिलना चाहिए, इसकी जल्द से जल्द व्यवस्था हो।

**শ্রীমতী আরতি দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে আমার এলাকা ফলতায়, সেখানে লর্ড ক্লাইভ সিরাজের কাছ থেকে তাড়া খেয়ে আশ্রয় নিয়েছিলেন এবং সেখানে একটি কেল্লাও তিনি বানিয়েছিলেন। সেই কেল্লার মাঝখানে পরিখা খনন করিয়েছিলেন। স্মরণাতীতকালে কবে গ্রামবাসীরা মনে করতে পারেন না, সেখানে মৎস্য দপ্তর থেকে মাছ ধরার জন্য একটি কো-অপারেটিভ করা হয়েছিল। কো-অপারেটিভ করে মাছ ধরা যখন হচ্ছিল সেই সময় কচুরিপানা ইত্যাদি পরিষ্কার করা হত। স্যার, আপনি জানেন, তার কাছেই আচার্য জগদীশচন্দ্র বসু একটি বাড়ি তৈরি করেছিলেন এবং সেই বাড়িতে বসেই তিনি ভাগীরথীর উৎস সন্ধানে নামক, সেই বিখ্যাত প্রবন্ধটি লিখেছিলেন। আজও গঙ্গার জল যখন সেখানে দিয়ে কুল কুল করে বয়ে যায় তখন যেন পর্যটকরা সেখানে বসে শুনতে পান সেই

বিখ্যাত উক্তি, ভাগীরথী তুমি কোথা হইতে আসিতেছ? মহাদেবের জটা হইতে। স্যার, সেই জটারূপি কচুরিপানা আজ সেখানে জনমানসের ও পর্যটকদের বিরক্তির কারণ হয়ে তাদের বিব্রত করছে। আমাদের ডাইনামিক মৎস্যমন্ত্রীর কাছে আমার আবেদন, তাড়াতাড়ি এ ব্যাপারে অবহিত হয়ে এর জন্য যথাযোগ্য ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রীমতী সন্ধ্যা চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, চন্দননগরের প্রাচীনতম ঐতিহাসিক পুরাতন চালা স্থাপত্যের একটা নিদর্শন রূপে নন্দদুলারের মন্দির, তার সংরক্ষণ ও সংস্কারের জন্য রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকারের আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি। এই মন্দিরটি ১৭৩৯ খ্রিস্টাব্দে ফরাসি সরকারের দেওয়ান ইন্দ্রনারায়ণ চৌধুরি নির্মাণ করেন। ৫১ ফুট লম্বা আয়তকার মন্দিরটির সামনে এবং পেছনের দেওয়ালের উপর দিয়ে দুটি চালা ঠিক কচ্ছপের পিঠের মতো মিলিত হয়েছে। যেখানে মিলন হয়েছে, সেখানে যে রেখাটি আছে, সেই রেখাটি ধনুকের মতো। এতকালে এটা পোড়া মাটির অনেক অলঙ্কারে অলঙ্কৃত ছিল। কিন্তু বর্তমানে সেই সমস্ত ধ্বংস হয়ে যাবার পর খসিয়ে দেওয়া হয়েছে। এই যে চালা স্থাপত্য এটা বাংলাদেশে প্রথম হয় এবং ভারতে সমাদৃত হয়। এর অনুকরণে ভারতবর্ষে অনেক মন্দির আছে, অনেক বাড়িও তৈরি হয়েছে। আমি আর একবার আপনার রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকারের কাছে অনুরোধ রাখছি এটাকে রক্ষা করার প্রয়োজন।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, এই হাউসে গত পরশুদিন, এমন কি মুখ্যমন্ত্রীর মুখেও কংগ্রেসের নির্বাচন নিয়ে আমরা খুব উদ্বেগের কথা শুনছিলাম। সি পি এম এর সদস্যরা কংগ্রেসের নির্বাচন সম্পর্কে স্বাভাবিকের চেয়ে বেশি আগ্রহ দেখিয়েছেন, আমরা দেখেছি। কংগ্রেসের অনেকদিন পরে গণতান্ত্রিক প্রথায় নির্বাচন হয়েছে এবং মানুষ দেখেছে ৪০০ ভোটার, তারা লাইন দিয়ে ভোট দিয়েছে এবং সেই ভোটে কাউন্টিং হয়েছে এবং সেই ভোটে একজন সভাপতি নির্বাচিত হয়েছেন। হলের মধ্যে দু একজন সি পি এম হয়তো ঢুকেছিল, যে ছেলেটিকে এরা মারছে, দেখা যাচ্ছে সে কিন্তু কোনও কংগ্রেস কর্মী নয়। কিন্তু বড় গন্ডগোল হয়নি। আমরা যে কথাটা এবার সি পি এমকে বলতে চাই আমরা এবার দেখাতে চাই সি পি এম এর সম্পাদক পদের জন্য প্রকাশ্য ভাবে প্রতিদ্বন্দ্বিতা হোক। প্রেস দেখুক। বন্ধ দরজা সি পি এম খুলে দিক, কংগ্রেস যে রকম ভাবে প্রকাশ্যে, সকলের চোখের সামনে গণতান্ত্রিক পদ্ধতিতে নির্বাচন করে সভাপতি নির্বাচন করতে পারে, তার ১০৫ বছরের ট্রাডিশনকে অক্ষুন্ন রেখে, সি পি এম তার বন্ধ দরজার গোপনে একটি প্যানেল দেওয়া নির্বাচনকে পরিবর্তন করে আমাদের এই গণতান্ত্রিক রাস্তায় আসুক তাহলে সি পি এম পার্টির মধ্যে যে শুদ্ধিকরণ সেটা হবে। জোর করে চাপিয়ে দেবার যে নীতি সি পি এম পার্টির মধ্যে অনুসরণ করছে, তা হবে না। এবং গতকাল পুলিশকে কোনও দরকার হয়নি, ল অ্যান্ড অর্ডারের কোনও সমস্যা হয়নি, কিছু উৎসাহ কিছু উত্তেজনা ছিল, কেউ উন্ডেড হয়নি, কেউ ধরা পড়েনি, কোনও বোমা ফাটে নি, কোনও ছোরা চলে নি, কোনও লাঠি ব্যবহার হয়নি। সি পি এম-এর সমস্ত আশা আকাঙ্খাকে ব্যর্থ করে দিয়ে নির্বাচন আমরা করেছি। আমাদের দলের মধ্যে সি পি এম-এর বিরুদ্ধে লড়াই নিয়ে মতভেদ আছে, আমরা চাই সেই লড়াই আরও তীব্রতর হোক।

[12-40 — 12-50 P.M.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার ডান দিকে আমার বন্ধু যারা বসে আছে তারা কালকে বিগত বৎসরের কলকাতা কর্পোরেশন নির্বাচনের মতো সমাজবিরোধীদের জড়ো করেছিল। সমাজবিরোধীদের হাতে কিছু কিছু বেআইনি জিনিসপত্রও ছিল। গেলবারে কর্পোরেশন নির্বাচনে যে রকম অত্যাচার করেছিল সে রকম অত্যাচার করার ষড়যন্ত্রও করেছিল। কিন্তু ব্যর্থ হয়েছে বাংলা তথা ভারতবর্ষের মানুষের জন্য। স্যার, আপনি একজন বিখ্যাত ক্রিমিনাল ল ইয়ার, ইউ আর এ ক্রিমিনাল কাউনসেল, আপনি জানেন এই ক্রিমিনালরা যেভাবে উৎসাহিত হয়েছিল তাতে এরা হতাশ হয়েছে। এরজন্য বাংলার মানুষদের ধন্যবাদ। আপনাকেও ধন্যবাদ। বিশেষ করে সংবাদ জগতকে ধন্যবাদ, তারা এ বিষয়ে সঠিক খবর প্রকাশ করেছেন। কিছু বন্ধু উদ্বেগ প্রকাশ করেছিলেন, হেলথ মিনিস্টার এখান থেকে চলে গেলেন—কালকে আপনি হাউস ছুটি দিয়েছিলেন। আমরা জানি বেল পাকলে কাক ঠোকরায়। কিন্তু বেল পাকা সত্ত্বেও ওদের আজকে হা-হুতাশ করতে হচ্ছে। ওদের জন্য আমার করুণা হচ্ছে। বন্ধুগণ, ধীরে রজনী ধীরে। তারপর দেখব কি হয়?

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আমি প্রথমেই মুখ্যমন্ত্রী জ্যোতি বসুকে অভিনন্দন জানাচ্ছি এবং বামফ্রন্ট মন্ত্রিসভাকে অভিনন্দন জানাচ্ছি। স্যার, আমরা সবে মাত্র পুলিশ খাতের যে ব্যয় বরাদ্দ পাশ করেছি, তারই একটা অংশ গতকাল কলকাতায় একটা কনভেনশনের জন্য খরচ হয়েছে। স্যার, গতকাল যে কনফারেন্সটি হয়েছে, সেটা হচ্ছে কংগ্রেসের দীর্ঘ দিন বাদে একটা তথাকথিত গণতান্ত্রিক পদ্ধতিতে নির্বাচন। আজকে সমস্ত খবরের কাগজগুলি দেখে আমরা স্তম্ভিত হয়ে গেছি। গতকাল রাজ্যের সাধারণ মানুষরা অত্যন্ত উদ্বেগের মধ্যে কাটিয়েছেন। নন-কমিটেড ননপলিটিক্যাল লোকজনেরা জিজ্ঞাসা করছিলেন, কলকাতায় কি হতে চলেছে? মনে হচ্ছিল একটা অল বেঙ্গল ক্রিমিনাল কনভেনশন হচ্ছে। স্যার, ওখানে দু পক্ষই যে ভাবে অস্ত্রশস্ত্রে সজ্জিত হয়ে হাজির হয়েছিল তাতে তা আমাদের রাজ্যের মানুষের পক্ষে অত্যন্ত উদ্বেগের এবং আশঙ্কার বিষয়। তবে পুলিশ প্রশাসন অত্যন্ত সজাগ থেকে অবস্থার মোকাবিলা করেছে। একটা বিষয়ে আমি ইক্যুয়ালি হ্যাপি টু সি মোস্ট রেসপেকটেড লিডার অফ দি অপোজিশন-এর গতকাল যে অবস্থা ছিল। আমি দেখলাম একটা কাগজ লিখেছে, 'জলসা ঘরে জমি হারানো জমিদারের মতো তিনি ঘুরে ঘুরে বেড়াচ্ছিলেন। কংগ্রেসের অবস্থা দিনের পর দিন কোথায় যাচ্ছে! আমরা আতঙ্কিত, এই পরিস্থিতি চললে আগামীদিনে পঞ্চায়েত নির্বাচন আসছে, কংগ্রেসিরা এখন থেকে যে সমস্ত অস্ত্রশস্ত্রে সজ্জিত হচ্ছে সে সমস্ত আগামী দিনে পঞ্চায়েত নির্বাচনে মানুষের বিরুদ্ধে ব্যবহার করবে। নির্বাচনকে অন্য খাতে বইয়ে দেবে। সুতরাং আগামীদিনে যারা রাজ্যের মানুষদের কংগ্রেসের এই বিপদ সম্বন্ধে সতর্ক, সজাগ থাকতে হবে বলেই আমি মনে করি।

**শ্রীমতী তানিয়া চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, যখন আই এম এফ-এর শর্ত অনুযায়ী আমাদের ভারতবর্ষের বুকে, পশ্চিমবাংলার বুকে গণ-বন্টন ব্যবস্থা তুলে দেবার জন্য একটা প্রচেষ্টা চলছে তখন আমাদের নজরে এল ১৯৬৪ সালে রেশন ব্যবস্থা

সম্পর্কে সরকারি আদেশনামায় বলা বয়েছিল, 'রিটেলার শপগুলি ৭০০০ ইউনিট, অর্থাৎ ৩৫০০-র বেশি পূর্ণ কার্ড রাখার অধিকারী নয়। কিন্তু হোলসেলারদের ওপর কোনও সিলিং নেই।' অথচ আমরা দেখছি ব্যারাকপুর শিল্পাঞ্চলে পূর্ণ বয়স্ক কার্ড ২১ লক্ষ ৩০ হাজার ৫৭৬, শিশু কার্ড ৩ লক্ষ ৭৯ হাজার ৯১৬। মোট ইউনিট ৪৬ লক্ষ ৪০ হাজার ৬৬৮টি। সেখানে হোলসেলার শপ্ মাত্র ১৫টি। আমি মনে করি এ আর শপের যে সিলিং আছে সেইরকম হোল সেলার শপের সিলিং করা দরকার, কমপক্ষে ১ লক্ষের মতো সিলিং করা অবশ্যই দরকার। তা নাহলে গণবণ্টন ব্যবস্থা যা বামফ্রন্ট সরকার চালাচ্ছেন সেটা বিপর্যস্ত হয়ে যাবে এর মাঝে পড়ে। হোলসেলারদের বিশেষ সুবিধা হবে। আমি আবেদন রাখব আমাদের সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের কাছে, হোলসেলারদের জন্য নির্দিষ্ট সিলিং-এর ব্যবস্থা করা হোক। এটা করলে গণবণ্টন ব্যবস্থা সুষ্ঠুভাবে পরিচালিত হবে এবং বাংলার কিছু বেকার যুবকের কর্মসংস্থান হবে। যেখানে কর্মসংস্থানের উপর কেন্দ্রীয় সরকার তার বাজেটে কোনও বরাদ্দ রাখেনি সেখানে আমাদের রাজ্য সরকার খুবই সচেষ্ট। এক্ষেত্রে আমার সাজেশন, আশা করি মাননীয় মন্ত্রী মহাশয় গ্রহণ করবেন।

**শ্রী ধীরেন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকার এবং সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটি জরুরি বিষয়ের প্রতি। আপনি নিজেও জানেন, বীরভুম জেলার মহম্মদবাজার ব্লক খরাপ্রবণ এলাকা। গ্রীষ্মকালে খুবই জল সঙ্কট শুরু হয়। প্রতি বছর সরকার পালীয় জল সরবরাহ করে। এই অবস্থার পরিপ্রেক্ষিতে সেখানে ইউনাইটেড নেসন্স ডেভেলপমেন্ট প্রোগ্রাম অনুযায়ী ইনটিগ্রেটেড রুর‍্যাল ওয়াটার সাপ্লাই এবং এনভায়োরনমেন্টাল স্যানিটেশন প্রোজেক্টের কাজ শুরু হয়। কিন্তু এই কাজ বছর দুই আগে শুরু হলেও এখনও প্রাথমিক পর্যায়ে আছে। রাজ্য সরকারের কাছে আমার আবেদন, এই কাজ তরান্বিত করা হোক এবং অন্যভাবে জলাভাব দূর করার ব্যবস্থা করা হোক।

**শ্রী প্রবোধ পুরকাইত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পঞ্চায়েত মন্ত্রী এবং মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি, হচ্ছে, বামফ্রন্ট সরকার ১৪ বছর ক্ষমতায় আছেন। তারা জনগণের কথা বলেন, সাধারণ মানুষের কথা বলেন, কিন্তু আমার ধারণা, পশ্চিমবঙ্গের প্রতিটি গ্রাম পঞ্চায়েতের চৌকিদার, দফাদার এবং পঞ্চায়েতের ট্যাক্স আদায়কারী কর্মীর সংখ্যা বিরাট সংখ্যক। এই কর্মচারিদের পক্ষ থেকে অর্থাৎ পশ্চিমবঙ্গের চৌকিদার, দফাদার এবং আদায়কারীর পক্ষ থেকে এবং পঞ্চায়েত সমিতির কর্মচারিদের পক্ষ থেকে দীর্ঘদিনের দাবি করে আসছে তাদের সরকারি কর্মচারী হিসাবে গণ্য করা হোক এবং গণ্য করে সরকারি কর্মচারিদের যে সুযাগ-সুবিধা দেওয়া হয় সেই সুযোগ-সুবিধাগুলি দেওয়া হোক। এই সরকার প্রতিশ্রুতি দেওয়া সত্ত্বেও বারবার উপেক্ষিত হচ্ছে। আমি তাই মাননীয় অর্থমন্ত্রী এবং মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, এই বিরাট সংখ্যক চৌকিদার দফাদার ট্যাক্স আদায়কারী কর্মচারিদের সরকারি কর্মচারী হিসাবে গণ্য করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হোক।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের জনসাধারণের স্বার্থের কথা

ভেবে এবং পশ্চিমবঙ্গ সরকারের আর্থিক দিক দিয়ে উন্নতির কথা ভেবে আমি ভাইটাল প্রশ্ন আপনার মাধ্যমে ল্যান্ড রেভেনিউ ক্ষেত্রে রাখছি। আমাদের পশ্চিমবঙ্গ সরকারের ভূমি রাজস্ব দপ্তর তহশীলদারদের সরকারি চাকরিজীবী হিসাবে গ্রহণ করে তাদের পরিবারবর্গের আশীর্বাদ কুড়িয়েছেন। আমি আপনার মাধ্যমে বলতে চাই, সরকারি কর্মচারী রূপে তারা গণ্য হওয়ার পরেও তার আগে যেমন গ্রামে তহশীলদাররা ট্যাক্স কালেকশন করতেন এবং রীতিমতো কালেকশন হত সেই জিনিসটা উঠে গেছে মাসোহারা বেতন পাওয়ার জন্য। আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই, আগেকার মতোন যে পদ্ধতি অনুযায়ী গ্রামে গ্রামে তহশীলদাররা ট্যাক্স কালেকশন করতে যেতেন এবং হেভি কালেকশন করতেন সেইরকম করতে দিলে ল্যান্ড রেভেনিউ ডিপার্টমেন্টের অর্থের অভাব হয়না। সেই পরিবেশ ফিরিয়ে আনার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[12-50 — 1-00 P.M.]

**শ্রী তোয়াব আলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং একটি বিষয়ে প্রতিকারের দাবি জানাচ্ছি। আমার এলাকা থেকে কলকাতা যাতায়াতের জন্য যানবাহনের, ব্যবস্থা খুবই কম। দুটি কেন্দ্র ঔরঙ্গাবাদ এবং ধূলিয়ান ওখান থেকে সরকারি দুটি এন বি এস টি সি-র বাস বহরমপুর সাব ডিভিসনে যাতায়াত করত, কিন্তু গত আগস্ট মাসে সেই দুটি বাস বন্ধ হয়ে গেছে। এ ব্যাপারে বহরমপুরের ডিপো ম্যানেজারদের কাছে অনেক আবেদন নিবেদন জানালে ওরা বলেন যে চালু হবে, কিন্তু আজ অবধি চালু হল না। ফলে ঐ এলাকায় মানুষের ক্ষোভ বেড়ে যাচ্ছে। তাছাড়া কলকাতায় আসার যানবাহনের অসুবিধা থাকায় মানুষের—বিশেষ করে অসুস্থ মানুষদের—যাতায়াতের খুবই অসুবিধা হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের হস্তক্ষেপের ফলে ঐ বাস দুটি চালু হয়েছিল কিন্তু সে দুটি উঠে গেছে এবং সেখানকার কর্তৃপক্ষের আবেদন করে কোনও ফল হচ্ছে না। তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, যাতে ঐ বাস দুটি পুনরায় চালু করা যায়।

**মিঃ স্পিকার ঃ** মিঃ নির্মল দাস, আপনার ওটা আউট অফ অর্ডার, ও ব্যাপারে রাজ্য সরকারের কিছু করার নেই, কাজেই ওটা হবে না।

**শ্রী রঞ্জিত পাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সমগ্র মেদিনীপুর জেলায় তীব্র জল সঙ্কট চলছে। আমার নির্বাচনী এলাকা মোহনপুর এবং দাঁতন এই দুটি জায়গায় একই অবস্থা চলছে। সেখানে ভয়াবহ লোডশেডিং হওয়ার ফলে সপ্তাহে দুদিনও বিদ্যুৎ পাওয়া যাচ্ছে না। ফলে যে সব গভীর এবং অগভীর নলকূপ থেকে চাষীরা চাষের জল পেত এবং লোকে পানীয় জল সংগ্রহ করত সেগুলি সব অচল হয়ে গেছে। তারপর কেন্দ্রীয় সরকারের কৃষক স্বার্থ বিরোধী যে সর্বনাশা নীতি ঐ সারের উপর ভরতুকি বন্ধ করায় কৃষকেরা এক বার ঠকেছে আবার যাতে তাদের সেই কষ্টার্জিত মাঠের ফসল নষ্ট না হয় তারজন্য আমি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে সঠিকভাবে বিদ্যুৎ সরবরাহ হয় অবিলম্বে তিনি যেন সেদিকে দৃষ্টি দেন এবং বিদ্যুতের ব্যবস্থা করেন।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র এবং পরিবহন বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং প্রতিকার দাবি করছি। ৮নং জাতীয় সড়কের উপর উলুবেড়িয়ায় একটি চেক পোস্ট আছে এবং গাড়ি দাঁড়াবার জন্য পার্কিংজোন আছে, কিন্তু গাড়ির সংখ্যা এত বেশি যে পার্কিংজোন ছাড়িয়ে রাস্তায় দাঁড়ায় এবং যার ফলে ঘণ্টার পর ঘণ্টা রাস্তা বন্ধ হয়ে যায় ঐ পার্কিং জোনটা একটু চওড়া করা দরকার। ওখানে পুলিশ পোস্টিং আছে, শোনা যায় ওখানে বিভিন্ন ধরনের অবৈধ কাজকর্ম হয়ে থাকে এবং তার ফলেই জটলা বাড়ছে। পার্কিং জোনে যাতে গাড়িগুলি দাঁড়াতে পারে সেজন্য যাতে ওটা একটু প্রশস্ত করা তার জন্য অনুরোধ জানাচ্ছি এবং ঐ চেকপোস্ট থেকে রাজ্য সরকারের অনেক রাজস্ব সংগৃহীত হয় সেজন্য ঐ চেকপোস্টে একটু দৃষ্টি দিতে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী নটবর বাগদি ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে আমাদের জেলার একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ছটরা অঞ্চলে দুমদুমি গ্রামে শিশুদের হাম এবং মিসিল রোগের প্রাদুর্ভাব ঘটেছে। স্বাস্থ্য কর্মীরা ওখানে ওষুধ এবং ইনজেকশন দেওয়ার পরে ৫-৬ জন শিশু মারা যায় এবং ৮-১০টি শিশু অজ্ঞান অবস্থায় পড়ে থাকে। এজন্য গ্রামাঞ্চলে বিশৃঙ্খলার সৃষ্টি হয় ও তারজন্য লোকে স্বাস্থ্য কর্মীদের মারধোর করে। এটা দেখা দরকার। আমার মনে হয় স্বাস্থ্য কর্মীরা যে ওষুধ দিয়েছিলেন সেই ওষুধের জীবনী শক্তি নষ্ট হয়ে যায় এবং তার ফলে ঐ অবস্থার সৃষ্টি হয়। বিষয়টি একটু ভাল করে দেখার জন্য আমি মাননীয় মন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সৌমিন্দ্রচন্দ্র দাস ঃ** মনানীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি সেচ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। তোর্ষা নদীর ভাঙ্গনে কুচবিহারের এক নং ব্লকের বিস্তীর্ণ অঞ্চল নদীগর্ভে বিলীন হয়ে যেতে বসেছে। সেখানকার বহু মানুষের স্থাবর-অস্থাবর সম্পত্তি নদীগর্ভে চলে যাচ্ছে। প্রতি বছর বর্ষার আগে ওখানে অস্থায়ী বাঁধ নির্মাণের জন্য সেচ দপ্তর কন্ট্রাকটারদের মাধ্যমে ব্যবস্থা করে থাকেন। আমি দাবি করছি যে আর অস্থায়ী নয়, ওখানে স্থায়ী বাঁধের ব্যবস্থা করে ভাঙ্গন প্রতিরোধের ব্যবস্থা করা হোক।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বামফ্রন্ট সরকারের আমলে বহু অস্থায়ী সরকারি কর্মচারী স্থায়ী হয়েছেন। স্বাস্থ্য দপ্তরে কালাজ্বর এবং ম্যালেরিয়া রোগের প্রতিকারের জন্য যে ২২০০ অস্থায়ী কর্মচারী রয়েছেন তাদের স্থায়ী করণের জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী অঙ্গদ বাউড়ি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া জেলার শালতোড়া থানার বামুনতোড়ে পি এইচ ই প্রকল্প হয়েছে, কিন্তু কিছু সমাজবিরোধীর দৌরাত্ম্যে তার পাইপ-লাইন চুরি হচ্ছে। গ্রাম পঞ্চায়েত ঐসব সমাজবিরোধীদের ধরবার চেষ্টা করছেন, কিন্তু থানার ও. সি. কোনওরকম হস্তক্ষেপ করছেন না। ঐসব সমাজবিরোধীদের যাতে ধরা হয় তারজন্য আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নন্দদুলাল মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এলাকার কয়েকটি গুরুত্বপূর্ণ

বিষয়ের প্রতি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। বাঁকুড়া জেলার সমস্ত অঞ্চলে বর্তমানে পানীয় জলের অভাব দেখা দিয়েছে। এই খরা মরশুমে সেখানকার মানুষ পানীয় জল পাচ্ছেন না। টিউবওয়েলগুলো সব শুকিয়ে গেছে। কেবলমাত্র মার্ক-২ টিউবওয়েল থেকে কিছুটা জল পাওয়া যাচ্ছে। সেজন্য ঐ জেলার জরুরি ভিত্তিতে পানীয় জলের ব্যবস্থা করবার জন্য অনুরোধ রাখছি।

**শ্রী হারাধন বাউড়ি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্তমানে বাঁকুড়া জেলার সোনামুখীর সঙ্গে কলকাতার কোনও যোগাযোগ ব্যবস্থা নেই। ফলে সেখানকার মানুষজনকে কলকাতায় আসবার জন্য বাঁকুড়া, বীরভূম বা বর্ধমান থেকে ট্রেনে করে আসতে হয়। যাতে বিষয়টিকে গুরুত্ব দিয়ে দেখা হয় তারজন্য বিভাগীয় মন্ত্রীকে অনুরোধ করছি। অতি সত্বর কলকাতা-সোনামুখী বাস সার্ভিস চালু করা হোক।

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি পূর্ত ও সড়ক বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, দার্জিলিং এরপরই অযোধ্যা হিলস। সেখানে প্রায় ১০/১২ হাজার ট্রাইবালস রয়েছে। কিন্তু কোনও রাস্তা নেই। সেখানে সি এ ডি সি-র একটি রাস্তা হয়েছে, তার ২ কিলোমিটার মাত্র পীচ হয়েছে। ওতে ২০ লক্ষ টাকার মাটির কাজ হয়েছে। যাতে আগামী বর্ষার আগে ঐ রাস্তার পীচের কাজ পুরোটা শেষ করা হয় তারজন্য অনুরোধ রাখছি। যদি ঐ দপ্তরের টাকা না থাকে তাহলে—ওখানে অনেক ট্যুরিস্ট বেড়াতে যান—ট্যুরিজম, বন এবং ট্রাইবাল বিভাগের সঙ্গে যৌথ উদ্যোগে ঐ রাস্তাটি অবিলম্বে করবার জন্য অনুরোধ রাখছি। তা না হলে অযোধ্যা হিলের সঙ্গে পুরুলিয়ার যোগাযোগ বন্ধ হয়ে যাবে, ট্রাইবালদের চলাচল বন্ধ হয়ে যাবে।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্তমানে গোটা রাজ্যে প্রচন্ড তাপদাহ চলছে। আমাদের জেলাতে বহুল পরিমাণে বোরো চাষ হয়েছে, কিন্তু জলের অভাবে ব্লকে ব্লকে সমস্ত বোরো ধানগাছ শুকিয়ে যাচ্ছে। ইতিমধ্যে ঘোষণা করা হয়েছে যে, ১৫ই এপ্রিলের পর আর সেচের জল দেওয়া হবে না। ফলে ঐ সমস্ত এলাকার কৃষক, যারা সমস্ত কিছু বিক্রি করে জমি চাষ করেছেন তারা প্রচন্ড সঙ্কটের মধ্যে পড়েছেন। তাই আপনার মাধ্যমে সেচমন্ত্রীকে আবেদন করছি, গোটা জেলার হাজার হাজার কৃষক যারা বোরো চাষ করেছেন তাদের বাঁচবার স্বার্থে এবং গোটা রাজ্যের স্বার্থে ঐ সিদ্ধান্ত পরিবর্তন করা হোক এবং ১৫ই এপ্রিলের পরও যাতে জল দেওয়া হয় তার ব্যবস্থা করা হোক।

[1-00 — 1-10 P.M.]

**শ্রী হৃষীকেশ মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, বিরোধী পক্ষে যারা রয়েছেন কংগ্রেস দল, ওরা আমাদের রাজ্যে দীর্ঘদিন ক্ষমতায় ছিলেন। সেই সময় সুন্দরবন অঞ্চলে, বিশেষ করে ক্যানিং, সাগর, নামখানা, পাথরপ্রতিমা থানার অন্তর্গত অঞ্চলে বেকলমাত্র জোতদার জমিদারদের লুটের রাজত্ব ছিল। কিন্তু বামফ্রন্ট সরকার সেখানকার

মানুষজনকে সেই অত্যাচারের হাত থেকে মুক্ত করে সেখানে উন্নয়নের ব্যবস্থা করেছেন। শিক্ষাদীক্ষার ব্যবস্থা করেছেন সেখানে। কিন্তু এই মুহূর্তে সুন্দরবন অঞ্চলে কোনও ইন্ডাস্ট্রি নেই। তাই আমি ঐ অঞ্চলে তিনটি পরিকল্পনা গড়ে তুলবার জন্য রাখছি যথা, (১) ছোট ইন্ডাস্ট্রি গড়ে তুলতে হাতের কাজ শেখাতে—টেকনিক্যাল কলেজ, কারণ বড় শিল্প কারখানা সেখানে নেই। দুই নম্বর হচ্ছে, এগ্রিকালচার কলেজ অবিলম্বে হওয়া দরকার। ওখানে এটা হওয়া সম্ভব কারণ কৃষির উপর নির্ভরশীল এলাকা। তিন নম্বর হচ্ছে, ফলতায় মিষ্টি জল আছে কিন্তু দক্ষিণে সব নোনা জল। ওখানে জলের অভাব আছে। এক ফসলা এলাকায় ঐ জল ফলতা থানার মধ্য দিয়ে ডায়মন্ড হারবার, কুলপি পর্যন্ত যাচ্ছে। এটা যদি ক্যানেলের মাধ্যমে কাকদ্বীপ, নামখানা, পাথরপ্রতিমা পর্যন্ত ছড়িয়ে দিতে পারি তাহলে গোটা এলাকায় সোনার ফসল ফলতে পারে। কাজেই এই তিনটি বিষয়ে নজর দেবার জন্য আমি আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষি ও অর্থমন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমরা জানি ফসল বিমা প্রকল্প চালু করা হয়েছে। কিন্তু এটা ব্লকওয়ারি করার ফলে কৃষকরা এর দ্বারা উপকৃত হতে পারছে না। আমি দাবি করছি যে এই স্কীম প্রত্যেক মৌজাওয়ারি চালু করা হোক। এর আগেও আমি মেনশনে একথা বলেছি যে মৌজাতে যে শিলাবৃষ্টি হয়, যে ঘূর্ণিঝড় হয় এবং তার ফলে চাষীদের যে ফসলের ক্ষতি হয়, তাদের সেই ক্ষতি পূরণের জন্য যে শস্য বিমা প্রকল্পা চালু হয়েছে তাতে তারা উপকৃত হচ্ছেন। এটাকে যদি মৌজাওয়ারি করা হয় তাহলে তারা এর সুবিধা পেতে পারে। সেই কারণে আমি দাবি করছি যে এই প্রকল্পটা অন্তত মৌজাওয়ারি চালু করা হোক।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল একটি খবর পত্রিকায় প্রকাশিত হয় এবং আমি খোঁজ নিয়েও জেনেছি যে কথাটা কিছুটা সত্যি। বিষয়টা হচ্ছে, আলিপুর ট্রেজারিতে প্রায় ১০ হাজার চেক ৩১শে মার্চের মধ্যে ক্লিয়ারেন্স হল না এবং যার ফলে ৯ কোটি টাকার মতো, সেই টাকার মধ্যে বিশেষ করে শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবস ছেলেদের স্টাইপেন্ডের টাকা প্রায় ২ কোটি টাকা সেটা তারা পেল না। এটা নিয়ে কোনও কনট্রাডিকশন নেই। আমি বিভাগীয় মন্ত্রীর কাছে একটা স্টেটমেন্ট দাবি করছি যে কিসের জন্য ৩১শে মার্চের মধ্যে প্রায় ১০ হাজার চেকের ৯ কোটি টাকা ক্যাশ হতে পারল না।

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা সীমান্তবর্তী এলাকার করিমপুর নদীয়া জেলায় দীর্ঘদিন ধরে শান্তিতে ছিল। কিন্তু বর্তমানে গত ২৫শে মার্চ আমার করিমপুর থানার জামসেদপুর গ্রামপঞ্চায়েত গোপাল নগর গ্রাম হঠাৎ ৩০ জন বাংলাদেশি এবং আমাদের এদেশীয় ডাকাতরা একসঙ্গে মিলে চাষীদের ঝড়ি আক্রমণ করে এবং ৫টি গবাদি পশু তারা ছিনিয়ে নিয়ে যায়। এটা প্রতিরোধ করতে গিয়ে একটা তরুন ছাত্র যে ১১ ক্লাশে পড়ে সে খুন হয়। এরফলে গ্রামের সাধারণ মানুষের মধ্যে প্রচন্ড বিক্ষোভ দেখা দিয়েছে এবং একটা অরাজকতা সৃষ্টি হতে চলেছে। বাংলাদেশের সীমান্ত এলাকায় বি এস এফ এবং পুলিশ

ক্যাম্প সবই আছে, তারা পাহারাও দিচ্ছে, কিন্তু তা সত্ত্বেও নিরাপত্তা সুনিশ্চিত হচ্ছে না। এটা নিয়ে বারবার কেন্দ্রীয় স্বরাষ্ট্র মন্ত্রীকে দৃষ্টি আকর্ষণ করেছি, রাজ্য সরকারের মাধ্যমে স্থানীয় বি এস এফ-এরও দৃষ্টি আকর্ষণ করেছি। কিন্তু এই ব্যাপারে সুনিশ্চিত প্রতিকার পাওয়া যাচ্ছেনা। আমাদের সীমান্তবর্তী করিমপুর তেহট্ট এলাকায় মানুষের জীবন বিপন্ন, তারা নীরবে নিভৃতে কাঁদছে, তাদের জীবনের নিরাপত্তা সুনিশ্চিত করার জন্য আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী তপন হোড় ঃ** স্যার, আপনার মাধ্যমে আমি শিক্ষা দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বীরভূমে প্রায় ৬০০ প্রাথমিক শিক্ষক পদ খালি পড়ে আছে এবং এই ৬০০ শিক্ষকের পদ খালি পড়ে থাকার দরুন দেখতে পাচ্ছি কিছু কিছু স্কুলে একজন করে শিক্ষক আছে। সেই শিক্ষক যদি অসুস্থ হয়ে পড়ে তাহলে স্কুলগুলি বন্ধ হয়ে যাচ্ছে। হাইকোর্টে মামলা থাকার দরুন এই শিক্ষকদের পদ পূরণ করা যাচ্ছে না। একটা অদ্ভুত অবস্থা চলছে সেখানে। এই ব্যাপারে হাইকোর্টে যেভাবে তদারকি করা দরকার, ইনজাংশন ভেকেট করা দরকার সেই ভাবে হচ্ছে না। এই অবস্থায় স্কুলগুলি প্রায় অচল অবস্থায় মতো হয়ে উঠেছে। কাজেই এই অবস্থা থেকে উদ্ধারের দুটি উপায় আছে, একটা হল তাড়াতাড়ি ইনজাংশন ভেকেট করা দরকার এবং আর একটি হল যে সমস্ত বেকার শিক্ষণপ্রাপ্ত যুবক আছে, বেকার ট্রেন্ড টিচারস আছে তাদের মধ্যে থেকে অ্যাড-হক অ্যাপয়েন্টমেন্ট দিয়ে স্কুলগুলি রক্ষা করা দরকার। বীরভূমের পক্ষে এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ সমস্যা, এই ব্যাপারে সমাধানের জন্য মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি।

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য প্রাইমারি বিদ্যালয়ে শিক্ষক নিয়োগ সম্পর্কে যে জটিল অবস্থার কথা বলেছেন সেই ব্যাপারে সকলের অবগতির জন্য কিছু বলতে চাই আপনার মাধ্যমে। হাইকোর্টে-এ আমরা প্রতিদিন যাচ্ছি। আমাদের ডিভিসন বেঞ্চে একটা রুল আছে, সেই রুল তৈরি করে বলা হয়েছিল রুল তৈরি করার পর অ্যাপয়েন্টমেন্ট দেব। সেই জন্য পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার ২৫শে নভেম্বর একটা ফাইনাল রুল বার করে। কিন্তু দুদিন পরে অর্থাৎ ২৭ তারিখে রুলের খসড়ার উপর একটা ইনজাংশন জারি করেন মহামান্য বিচারপতি এবং বলেন যে জানুয়ারির প্রথম মঙ্গলবারের মধ্যে এটা ফাইনাল করে দেবেন। তারপর থেকে সেই কেস আজও উঠছে না। ৩০শে মার্চ তারিখে উনি বলছেন আমার কোর্টে এটা করব না, চিফ জাস্টিস-এর কাছে এটা পাঠিয়ে দিয়েছি। এই বিষয়টা মুখ্যমন্ত্রীকে জানানো হয়েছে, উনি উদ্বেগ প্রকাশ করেছেন। অ্যাডভোকেট জেনারেলের কাছে কাগজপত্র পাঠানো হয়েছে, এটা আমরা যাতে শিক্ষক প্রাথমিক বিদ্যালয়ে নিয়োগ করতে না পারি এই রকম একটা ব্যবস্থা করা হয়েছে কিনা এটা তদন্ত করে দেখুন, খোঁজ নিয়ে দেখুন এবং আমরা সুষ্ঠভাবে আদালতের এই সব নিয়ম-কানুন মেনে যাতে শিক্ষক নিয়োগ করতে পারি তারজন্য একটা ব্যবস্থা করুন। আদালতের একটা নির্দেশ আছে আমরা অ্যাড-হক দিতে পারি না। নিয়মের ভিত্তিতে দিতে হবে, অ্যাড-হক দিতে পারি না। এই অসুবিধাটা তৈরি হয়ে আছে এবং আদালত তারজন্য দায়ী, একজন বিচারপতির রায় এর জন্য দায়ী।

**শ্রী বিন্দেশ্বর মাহাতো ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রী এবং পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন আমার বিধানসভা এলাকা জয়পুর ব্লকে তিনটি গ্রামপঞ্চায়েত আছে এখানকার যোগাযোগের একমাত্র যে রাস্তা রয়েছে সেটা মোরামের তৈরি। এই রাস্তা দিয়ে একটা বেসরকারি বাস চলত। এই রাস্তা খারাপ হয়ে যাওয়ার ফলে বাসটি বন্ধ হয়ে যায়। এই তিনটি গ্রাম পঞ্চায়েতে প্রায় ৫০-৬০ হাজার লোক বাস করে। এখানে একেবারে যোগাযোগ বিচ্ছিন্ন, জয়পুর এলাকার লোক থানা, স্কুল কলেজ কোথাও যেতে পারছে না। এই অবস্থার পরিপ্রেক্ষিতে আমি মাননীয় পূর্তমন্ত্রী এবং পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই রাস্তাটি মেরামত করা হয় এবং দক্ষিণবঙ্গ পরিবহন সংস্থার একটি বাস এখানে চালানো যায় তার ব্যবস্থা তিনি যেন করেন।

[1-10 — 1-20 P.M.]

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন পুরুলিয়া জেলার মতো বাঁকুড়া জেলায় পানীয় জলের তীব্র সমস্যা আছে। ইতিমধ্যে সেখানে যে রিগ বোর টিউবওয়েল আছে তার অর্ধেক অচল হয়ে পড়েছে। সেখানে কুয়োর জল শুকিয়ে গিয়েছে। ঝটিপাহাড়ী এবং ছাতনায় যে পাইপ ওয়াটার সাপ্লাই আছে প্রয়োজনীয় ভোল্টেজের অভাবে চলতে পারছে না। যেখানে পানীয় জলের উৎস আছে সেখানে দীর্ঘ লাইন পড়ে যাচ্ছে, ঝগড়া-ঝাঁটি হচ্ছে। আমি বিভাগীয় মন্ত্রীর সঙ্গে কথা বলেছি, তিনি এই ব্যাপারে যথেষ্ট সজাগ এবং তৎপর। কিন্তু তা সত্ত্বেও আমাদের সংশয় কাটছে না। আগামীকাল হয়ে বিধানসভা মাসাধিকাল বন্ধ হয়ে যাবে। আমি মাননীয় অর্থমন্ত্রীকে অনুরোধ করব, পানীয় জলের জন্য কোনও অর্থের অভাব হবে না, এরজন্য কি করণীয় তা তিনি করবেন এবং সমস্যা দূর করবেন।

**শ্রী লক্ষ্মীরাম কিস্কু ঃ** (অনুপস্থিত)

**শ্রী সুন্দর হাজরা ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি অপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সভায় উত্থাপন করছি। স্যার, আপনি জানেন যে, এই বছরে হিমঘরে আলু রাখার জন্য চাষীরা হয়রান হয়েছেন। বিশেষ করে শালবনীতে সমবায়ের মাধ্যমে একটি নতুন করে চাষীদের জন্য হিমঘর করা প্রয়োজন। কারণ চার-পাঁচ লক্ষ কুইন্টাল আলু ওখানে চাষ হয়। প্রায় দু লক্ষ কুইন্টাল আলুর বস্ত দূরবর্তী এলাকার হিমঘরে নিয়ে যেতে পারে না। ১০-১৫ দিন করে আলু স্টোর করে রাখার জন্য চাষীদের প্রচন্ড হয়রানী হয়েছে এবং তাদের অল্প দামে আলু বিক্রি করতে হয়েছে। সেজন্য অবিলম্বে ওখানে একটি হিমঘর তৈরি করার জন্য আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী ভন্দু মাঝি ঃ** (অনুপস্থিত)

**শ্রী বীরেন ঘোষ ঃ** মাননীয় স্পিকার স্যার, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি মাননীয় আইন ও বিচার বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকষর্ণ করছি। বর্তমানে লক্ষ্য করা যচ্ছে যে, গ্রামাঞ্চলের দোকান মালিকরা ছোট ছোট দোকানদার যাদের দীর্ঘদিন দোকান রয়েছে, আদালতের আশ্রয় নিয়ে তাদের উচ্ছেদ করে দিচ্ছে। ফলে একটা ভীষণ সমস্যা তৈরি

হয়েছে। এঁদের উচ্ছেদকে প্রতিরোধ করার জন্য মিউনিসিপ্যালিটি বা পৌরসভাগুলিতে যেমন রেন্ট কন্ট্রোলের ব্যবস্থা আছে, সেইরকম একটি আইন গ্রামাঞ্চলের পঞ্চায়েত এলাকা করার জন্য আমি মাননীয় আইনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পিকার ঃ** এটা ভূমি রাজস্ব মন্ত্রীকে বলতে হয়। এটা আইন দপ্তরের মধ্যে পড়ে না।

**শ্রী আনন্দগোপাল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। দীর্ঘ কয়েক বছর ধরে বীরভূম জেলায় সন্ত্রাসবাদীরা বিভিন্ন ভাবে ভারতের মার্কসবাদী পার্টির উপরে আক্রমণ করছে এবং গুলি চালাচ্ছে। এরফলে কয়েকজন কর্মীও মারা। গিয়েছেন। আমরা আরও লক্ষ্য করছি যে, গত ২০-৩-৯২ তারিখে আমার নির্বাচনী এলাকায় কালিকাপুর বলে একটি গ্রামে কেন্দ্রীয় সরকারের জনবিরোধী নীতির বিরুদ্ধে যখন একদল ক্ষেত-মজুর পার্টির পতাকা নিয়ে মিছিল করছিল তখন তাদের উপরে একজন জোতদার সুপরিকল্পিত ভাবে গুলি চালিয়েছে। সেই জোতদারের দুজন ছেলে পুলিশের চাকুরি করে। তারা বর্তমানে মেদিনীপুর জেলায় পোস্টিং আছে। তারা গুলি চালানোর সময়ে উপস্থিত ছিল এবং গুলি চালাতে সাহায্য করেছে। আমি আশা করব যে, মাননীয় মুখ্যমন্ত্রী এই যে দুজন পুলিশ কর্মচারী, এদের একজনের নাম হচ্ছে অশোক সাহা এবং আর একজনের নাম তপনকুমার সাহা, এই দুজন পুলিশ কর্মচারির বিরুদ্ধে যথাযথ ব্যবস্থা গ্রহণ করবেন এই আবেদন রাখছি।

**শ্রী দীপক মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কাউন্সিল অব অল্টারনেটিভ সিস্টেম অব মেডিসিন বলে একটি সংস্থা একবিংশ শতাব্দির দারপ্রান্তে এসে ঝাড়ফুঁক তুকতাক ইত্যাদিকে বিকল্প চিকিৎসা পদ্ধতি মানুষের কাছে প্রচার করছে। তারা বলছে যে অ্যালোপ্যাথিক চিকিৎসা ঠিকমতো চলছে না। হাইকোর্টের বিচারপতি এসে এদের কনফারেন্স উদ্বোধন করছেন। কেন্দ্রীয় মন্ত্রী এদের পিছনে আশীর্বাদ জানাচ্ছেন। এরফলে লক্ষ লক্ষ সাধারণ বৈজ্ঞানিক চিকিৎসার পরিবর্তে ঐ ঝাড়ফুঁকের উপরে নির্ভর করে প্রতারিত হচ্ছে। আমি আপনার মাধ্যমে এই বিষয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এইসব ভুঁইফোড় সংস্থা আমাদের রাজ্যে এসে বিজ্ঞাপন দিয়ে ব্যবসা করছেন। আমার অনুরোধ এই সংস্থাটিকে নিষিদ্ধকরণ করা হোক এবং এর পিছনে যে কেন্দ্রীয় মন্ত্রী আছেন তাকে জিজ্ঞাসাবাদ করা হোক, তিনি আবার প্রাক্তন স্পিকারও ছিলেন লোকসভার। এইসব সংস্থার পিছনে কাদের মদত আছে সেটা জানার দরকার। এরা মেডিক্যাল কাউন্সিলকে উপেক্ষা করে এইভাবে ব্যবসা চালিয়ে যাচ্ছে তার বিরুদ্ধে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী কঠোর ব্যবস্থা নিন এবং তারজন্য আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী প্রলয় তালুকদার ঃ** মাননীয় স্পিকার মহাশয় আমি আপনার মাধ্যমে শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ই এস আই স্কীমের মেয়াদ বেড়েছে। ৩ হাজার টাকার আয় পর্যন্ত কর্মচারিরা ই এস আই স্কীমের মধ্যে এসেছেন। এই ই এস আই স্কীমের চিকিৎসা ব্যবস্থায় খুবই দূরবস্থা চলছে। যারা ই এস আই স্কীমের সঙ্গে ছিলেন তারা তো আছেনই তারসঙ্গে আবার যেসব শ্রমিক কর্মচারিরা ৩ হাজার টাকা তাদেরও এরসঙ্গে যুক্ত করা হয়। এই বিরাট সংখ্যক

শ্রমিক কর্মচারী ই এস আই স্কীমের আওতায় আসার ফলে এর চিকিৎসায় দুরবস্থা দেখা দেবে। এরফলে অনেক অরর্গানাইজড সেক্টরও এরসাথে যুক্ত হবে। এইসব অর্গানাইজড সেক্টররা সেপারেট স্কীম থাকার জন্য আবেদন করছে। আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে ই এস আইয়ের চিকিৎসা ব্যবস্থার উন্নতি করা হয়।

**শ্রী সাত্ত্বিক রায় ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি এবং বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা দেখছি বহু স্বনামধন্য ব্যক্তিদের মূর্তি স্থাপন করা হয় এবং বহু মনীষীর মূর্তিও স্থাপিত হয়েছে। কিন্তু ওই সব মনীষীদের মূর্তিগুলো রক্ষণাবেক্ষণে কোনও ব্যবস্থা নেই। ফলে মূর্তিগুলো নোংরা হয় পড়ে আছে। যেসব পূর্ত বিভাগের কর্মচারী আছেন তারা তো এই সব মূর্তিগুলো দেখাশোনা করতে পারেন। আজকে যেখানে ৩০ বছরের কলকাতাকে পরিচ্ছন্ন রাখার কথা হয়েছে, সেখানে সরকার যে মূর্তিগুলো স্থাপন করছেন সেইসব মূর্তিগুলো সুরক্ষিত থাকছে না কেন? এরফলে তো ওইসব মনীষীদের অপমানও করা হচ্ছে। আমি তাই আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শক্তি বল ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের এই রাজ্যে প্রতিবছর শত শত শিক্ষক-শিক্ষিকা এবং কলকাতার প্রাথমিক এবং মাধ্যমিক স্কুলের শিক্ষক-শিক্ষিকারা শিক্ষকতা থেকে অবসর গ্রহণ করেন। এইসব শিক্ষক-শিক্ষিকারা অবসর গ্রহণের পরে স্বাভাবিকভাবেই তারা শারিরীক ও মানসিক দিকে থেকে অক্ষম হয়ে যান। কিন্তু অবসব গ্রহণের পরেও ওইসব শিক্ষক-শিক্ষিকাকে ট্রেজারি থেকে টাকা ড্র করতে হয়। এখন গ্রামে যেসব ব্লক আছে সেখানে গ্রামীণ ব্যাঙ্ক স্থাপিত হয়েছে। আমি মাননীয় অর্থমন্ত্রীর কাছে বলছি এবং ব্যক্তিগতভাবে তার সঙ্গে কথাও বলেছিলাম। তিনি প্রতিশ্রুতিও দিয়েছিলেন যে এটা ইনট্রোডিউস করবেন। আজকে অবসর প্রাপ্ত শিক্ষক-শিক্ষিকাকে শত শত মাইল দূরে এসে মহকুমা ট্রেজারি থেকে টাকা তুলতে হচ্ছে এবং এতে তাদের পথের মধ্যে টাকাও খোওয়া যাচ্ছে। এটা খুবই অসুবিধার ব্যাপার। আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর কাছে আবেদন করব যাতে অবিলম্বে এই সভা চলাকালীন একটা ব্যবস্থা করেন এবং যাতে করে গ্রামীণ ব্যাঙ্ক থেকে এইসব শিক্ষক-শিক্ষিকা টাকা তুলতে পারেন।

[1-20 — 1-30 P.M.]

**শ্রী মহঃ নিজামুদ্দিন ঃ** মাননীয় স্পিকার মহাশয়, হাইকোর্টের রুলের ইনজাংশনের উপরে একটি অ্যালকন্ড নামে কারখানা জুলাই ১৯৮৩ সালে বন্ধ হয়ে গেছিল। ওখানকার শ্রমিক কর্মচারী এবং রাজ্য সরকারের সহায়তায় আবার ৮ বছর পরে খোলার পরিকল্পনা গ্রহণ করেছে। সেই অ্যালকন্ড ইন্ডাস্ট্রি কো-অপারেটিভ সোসাইটি লিঃ তারা স্থাপন করে এবং সাড়ে ১১ লক্ষ টাকা খরচ করে ৬ মাস ধরে তারা সমস্ত রেনোভেশন করে। ২৯-৬-৯০তে কারখানাটি চালু হয় এবং সেই কারখানা চালু করার জন্য সেখানকার শ্রমিকরা শেয়ার কেনেন। ওখানে যে মাল তৈরি করেন তারা তা বিক্রি করে টাকা সংগ্রহ করে কারখানাটি চালু করেন। ওখানে যে শ্রমিক কর্মচারিরা কাজ করেন তারা একটা ম্যানেজমেন্ট তৈরি

করেছেন। ১ বছরের মধ্যে রাজ্য বিদ্যুৎ পর্ষদের কাছ থেকে তারা অর্ডার পেয়েছে, এন টি পি সি-র কাছ থেকেও তারা অর্ডার পেয়েছে, পি ডি সি এল-র কাছ থেকেও তারা অর্ডার পেয়েছে। তারা ১ বছরের মধ্যে প্রায় ৬ কোটি ৫০ লক্ষ টাকা টার্ন ওভার করেছেন এবং এক বছরের মধ্যে তারা ৮ লক্ষ টাকা নেট প্রফিট করেছেন। আজকে সেই কারখানাটি সঙ্কটে পড়েছে। তাই আমি মাননীয় বিদ্যুৎমন্ত্রীকে বলব ওয়েস্ট বেঙ্গল স্টেট ইলেকট্রিসিটি বোর্ডের কাছ থেকে ৩ কোটি ৫৫ লক্ষ টাকা যেটার পাওনা বাকি আছে, সেই টাকা যাতে দেওয়ার ব্যবস্থা হয় সেই কারখানাটি যে অবস্থায় এসে চালু হয়েছে—যাতে সেটি বেঁচে থাকে, সেটা দেখার জন্য আমি অনুরোধ করব।

## ZERO HOUR

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল ৭-৪-৯২ তারিখের পেপারে দেখেছেন আমাদের রাজারহাট থানার জগৎপুর আদর্শপল্লীর একজন সরকারি কর্মচারী এবং আমাদের পার্টির সদস্য জগদীশ দে কে খুন করা হয়েছে। কিভাবে খুন করা হয়েছে সেটা আমি বলছি, শুনে আপনি স্তম্ভিত হয়ে যাবেন। তার পক্স হয়েছিল, সেই ব্যক্তি বিছানায় রাত্রে ঘুমাচ্ছিল, জানালা দিয়ে কলা গাছের উপরের যে অংশটা বেল্লো সেটাকে বস্তায় বেঁধে ৫ লিঃ পেট্রোল ঢেলে আগুন দিয়ে তার গায়ের উপরে দিয়ে দেওয়া হয়েছিল, ফলে তার সমস্ত শরীর আগুনে জ্বলে দগ্ধ হয়ে যায়। ঐ অবস্থায় তাকে হাসপাতালে নিয়ে গেলে সে মারা যায়। এই হিংস্র বর্বরোচিত ঘটনা সমস্ত মধ্যযুগীয় বর্বরতাকে ছাপিয়ে গেছে। দুর্ভাগ্যক্রমে যারা ধরা পড়েছে তারা কংগ্রেস এবং বি জে পি-র কর্মী। স্যার, এই প্রসঙ্গে আমি বলতে চাই, বছর আড়াই আগে জনপ্রিয় পঞ্চায়েত সদস্য কমরেড সমর দে কে খুন করা হয়, তাকে যারা খুন করে সেই খুনীরা আজও ঘুরে বেড়াচ্ছে। এই ব্যাপারে আমি স্বরাষ্ট্রমন্ত্রীকে বলব এই খুনের চেহারা যে কত জঘন্যতম হতে পারে তা বলার নয়, এই ষড়যন্ত্রের সঙ্গে যারা জড়িত এবং যে সমস্ত অপরাধীরা এই ব্যাপারে যুক্ত আছে তাদেরকে অবিলম্বে ধরার ব্যবস্থা হোক এবং আইন অনুযায়ী সর্বোচ্চ শাস্তি দেওয়া হোক। এই ব্যাপারে পশ্চিমবঙ্গের জনসাধারণকে অবহিত করা হোক যেভাবে ষড়যন্ত্রের পিছনে কংগ্রেস বি জে পি যুক্ত হয়ে হাত মিলিয়ে সংগঠিত হয়েছে তাতে আমাদের পশ্চিমবাংলায় তারা ফিয়ারসাইকোসিস তৈরি করতে চায়। আগামী দিনে পঞ্চায়েত নির্বাচন হবে, আমাদের এখানে একটা গণতান্ত্রিক পরিমন্ডল বজায় আছে তারা সেটাকে নষ্ট করে দিতে চাইছে, তাই আমি এই ঘটনার বিরুদ্ধে ধিক্কার জানাচ্ছি, আপনাদের সহযোগিতা চাচ্ছি, এবং মুখ্যমন্ত্রীকে এই ব্যাপারে হস্তক্ষেপ করতে অনুরোধ করছি।

**শ্রীমতী মিনতী ঘোষ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয় আপনার মাধ্যমে এই সভায় উপস্থাপিত করছি এবং আমি প্রয়োজনীয় সাহায্য প্রার্থনা করছি। নব গঠিত দক্ষিণ দিনাজপুর জেলায় কোনও শিল্প কারখানা নেই। তাই আমি আপনার মাধ্যমে ভারত সরকারের কাছে দাবি করছি যে নব গঠিত দক্ষিণ দিনাজপুর জেলার আত্রেয়ী নদীর পাশে একটি গ্যাস ভিত্তিক বিদ্যুৎ কেন্দ্র স্থাপন করা হোক। কেন না, বাংলাদেশের রাজশাহীর চলনবিলে ভুরি ভুরি গ্যাস পাওয়া যায়। সেই গ্যাসটাকে কাজে লাগিয়ে যদি দক্ষিণ দিনাজপুর

জেলায় কোনও গ্যাস ভিত্তিক বিদ্যুৎ কেন্দ্র স্থাপন করা যায় তাহলে সেই বিদ্যুতের মাধ্যমে শুধু দক্ষিণ দিনাজপুরই নয় সমগ্র উত্তরবঙ্গে কারখানা স্থাপনের অন্যতম প্রয়োজন যে বিদ্যুৎ সেই বিদ্যুতের চাহিদা মেটাবে এবং আমাদের শিল্পবিহীন জেলায় এই বিদ্যুতের মাধ্যমে আগামীদিনে একটা উন্নত জেলা হিসাবে স্থান পাবে। তাই আমি আপনার মাধ্যমে ভারত সরকারের কাছে এই দাবি করছি যে বাংলাদেশের সরকারের সঙ্গে এই কথাবার্তা বলে প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ করা হোক।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্যের পূর্ত দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। উত্তরবঙ্গের সীমান্ত এলাকা হচ্ছে জওগাঁও। এই জায়গাও ভুটান সীমান্তের কাছাকাছি। এই জওগাঁওয়ের কাছাকাছি ভুটান রাজ্যের একটি শহর হচ্ছে ফুন্ট শিলিং। আজকে উত্তরবঙ্গে শিল্পোন্নয়ন প্রয়োজন তাই আমি অনুরোধ করছি ভুটান বর্ডারের কাছাকাছি জাওগাঁও থেকে কুমারগ্রাম এবং ভায়া কালচিনি, রাজাভাতখাওয়া, হাতিপোতা, জয়ন্তী, আলিপুরদুয়ার, তুড়তুড়ি থেকে সঙ্কোষ পর্যন্ত এই রাস্তাটি ২০০ কিলোমিটার এবং এই রাস্তাটিকে জাতীয় সড়কে উন্নাতি করলে সেখানকার মানুষদের সুবিধা হয়। ইতিমধ্যে কেন্দ্রীয় সরকার সি আর ফান্ডে ৪৫ কোটি টাকা দিয়েছে। ওই রাস্তাটির উন্নতি করলে সেখানে নতুন নতুন কারখানা, নতুন নতুন শিল্প স্থাপন হবে এবং যোগাযোগ ব্যবস্থার উন্নয়ন হবে এবং পিছিয়ে পড়ার মানুষের উপকার হবে এবং ১১২টি চা বাগানের লক্ষ লক্ষ শ্রমিক-এর উন্নতি হবে। আমি আশা করি অবিলম্বে সেখানকার ব্যবস্থার উন্নতি হবে এবং জয়ন্তীতে ডলোমাইট দিয়ে সিমেন্ট কারখানা করে দেবার সুযোগ হবে।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা দেখলাম কয়েকদিন আগে দিল্লিতে সারা ভারতের বিভিন্ন রাজ্যের বিদ্যুৎমন্ত্রীদের একটা সম্মেলন হল। সেই সম্মেলনে সিদ্ধান্ত হয় যে কৃষি ক্ষেত্রে ইউনিট পিছু ৫০ পয়সা দিতে হবে। আগে কৃষি ক্ষেত্রে কোনও চার্জ নেওয়া হত না। কিন্তু এখন ৫০ পয়সা করে চার্জ নেওয়া হলে চাষীদের খুব অসুবিধা হবে। তাই আমি রাজ্য সরকারে কাছে আবেদন করছি এই ব্যাপারটা পুনর্বিবেচনা করা হোক এবং চাষীদেরকে এই সঙ্কটের হাত থেকে বাঁচানো হোক।

**শ্রী ইউনিস সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পরিবহন ও শিক্ষা দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। পরীক্ষার আগে ঘোষণা করা হয় যে পরীক্ষার্থীদের জন্য সমস্ত জায়গায় বাসের ব্যবস্থা করা হবে। কিন্তু আমার কেন্দ্রে এবং আমাদের জেলার বিভিন্ন জায়গায় আমরা দেখছি যে নির্দিষ্ট বাসগুলির চলার কথা সেই বাসগুলিও মালিকরা চালাচ্ছে না। আমরা দেখছি যে শহর এলাকায় শিক্ষার্থীদের জন্য ঘোষণা করা হচ্ছে যে অমুক, অমুক বাস অমুক অমুক জায়গা দিয়ে চলাচল করবে। গ্রাম এলাকায় ছাত্র-ছাত্রীরা বাস পাচ্ছে না তারজন্য তারা অসন্তুষ্ট হচ্ছে। তাই গ্রাম এলাকাতে এবং জেলাতে যাতে বাসগুলি ঠিকভাব চলাচল করে সেটা দেখা প্রয়োজন। নইলে এই ধরনের ঘোষণা বন্ধ করা হোক, নইলে এই সমস্ত ঘোষণা আমদের ক্ষতিগ্রস্ত করছে।

[1-30 — 2-00 P.M. (including adjournment)]

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। ব্যাপারটি হচ্ছে যে, বীরভূম জেলার খয়রাসোলের অন্তর্গত ভীমগড়ে স্থানীয় বামফ্রন্টের নেতা শ্রী ধরণীধর হালদার নৃশংসভাবে খুন হয়েছেন। তিনি সোমবার রাত্রে দুর্গাপুর থেকে ফেরবার সময়, বাড়ি ফেরবার সময় তিনি নৃশংসভাবে খুন হন। এই খুন পরিকল্পিত এবং মানসবাবুদের যে দল সেই দল খুন করেছে। সারা বীরভূম এরা অত্যাচার করছে। বোলপুরে কালীমন্দিরে বি জে পি-কে নিয়ে সাম্প্রদায়িক সম্প্রীতি নষ্ট করবার চেষ্টা করছে। খয়রাসোলে বামফ্রন্টের নেতাকে খুন করল। এই কংগ্রেস দল, মানসবাবুদের যে দল সাংঘাতিকভাবে আতঙ্ক সৃষ্টি করছে। পঞ্চায়েত নির্বাচন আসছে। এরা প্রিপেয়ারর্ড হচ্ছে যে, কিভাবে বামফ্রন্টের বিভিন্ন নেতা এবং কর্মচারিকে খুন করবে তারই পরিকল্পনা চলছে। কাজেই আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি যে, অবিলম্বে দোষীদের ধরে চরমতম শাস্তির ব্যবস্থা করা হোক।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গে একমাত্র জেলা যেখানে কোনও মহকুমা নেই। এখানে বহুদিন মহকুমা হবে বলে ঠিক হয়ে আছে। এখানকার ২২ লক্ষ লোককে মালদা শহরে আসতে হয়। চাঁচলে মহকুমা হবে বলে স্থিরীকৃতও হয়। জায়গাও দেওয়া হয়েছে, এটা কমিটিও করা হয় এবং জেলা শাসকও নিয়োগ করা হয় কিন্তু আজ পর্যন্ত কিছু হয়নি। পশ্চিম দিনাজপুর ভাগ করে বামফ্রন্ট সরকার মানুষের আশীর্বাদ পেয়েছেন। আমি অনুরোধ করব মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে যাতে অবিলম্বে চাঁচলে মহকুমা হয় তার ব্যবস্থা করা হোক।

**মিঃ স্পিকার ঃ** আজকেও মৎস্যমন্ত্রী মাছ খাওয়াবেন এবং আশা করি গতবারের মতোন এবারে হবে না।

(At this stage the House was adjourned till 2 P.M.)

[2-00 — 2-10 P.M.]

(After Adjournment)

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

## DEMAND NO. 51

**Mr. Speaker :** There are three Cut Motions to Demand No. 51. All the cut motions are in order and taken as moved.

**Shri Subrata Mukherjee :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Shri Sobhan Deb Chottopadhyay :** Sir, I beg to move that the

amount of the Demand be reduced by Rs. 100/-.

**Shri Saugata Roy :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মৎস্য দপ্তরের ব্যয়-বরাদ্দের উপর বলতে উঠে এই বাজেট বরাদ্দের বিরোধিতা করছি এবং আমাদের যে কাটমোশন আছে তা সমর্থন করছি। গত বারের থেকে এইবার একটা আশাপ্রদ খবর আছে,। গত বছর মৎস্য দপ্তর থেকে যে খাবার দেওয়া হয়েছিল তা খেয়ে অনেকে আন্ত্রিক রোগে আক্রান্ত হয়েছিলেন। আজকে যে খাবার দিয়েছেন তা খেয়ে অনেকটা ভাল লাগল। আশা করছি, কাল সকাল পর্যন্ত ভাল থাকব। স্যার, মৎস্য দপ্তরের ব্যয়-বরাদ্দ যদি দেখেন তাহলে এই বছরের বাজেট নিঃসন্দেহে আগের থেকে অগ্রগতি হয়েছে। গত বছর আপনাদের শুধু হেড অফ অ্যাকাউন্ট ২৪০৫ ফিশারিশে মোট ব্যয় বরাদ্দ ছিল ২২ কোটি ৫৩ লক্ষ ৭২ হাজার টাকা। কিন্তু অসীমবাবুর কোপ এই মৎস্য দপ্তরের উপরেও পড়েছিল। তার ফলে ২২ কোটি ৫৩ লক্ষ টাকার বাজেট যেখানে ছিল রিভাইজড এস্টিমেটে আসছে মাত্র ১৫ কোটি ৭১ লক্ষ টাকা। প্রায় ৭ কোটি টাকা মৎস্য দপ্তরের বাজেট এস্টিমেটে কমিয়ে দেওয়া হয়েছিল। সুতরাং এই সরকার ফিশারির উপর কতটা গুরুত্ব দেয় বাজেটের বরাদ্দে যাকে ডাসট্রিক কাট বলে তার থেকেই তা বোঝা যাচ্ছে। তার ফলে যেটা হয়েছিল সেটা হচ্ছে, ১৯৯০-৯১ এ অ্যাকচুয়াল ছিল, খরচ হয়েছিল যেখানে ১৬ কোটি ৭৪ লক্ষ টাকা সেখানে গত বছর রিভাইজড এস্টিমেটে সেই বাজেট বরাদ্দ এসে দাঁড়িয়েছিল ১৫ কোটি ৭১ লক্ষ টাকায়। তার মানে ৯০-৯১ সালের অ্যাকচুয়াল থেকেও গতবার রিভাইজড এস্টিমেট কম হয়েছিল এবং এখনও আমরা কতটা অ্যাকচুয়াল খরচ হয়েছে জানি না সেটা যখন ফিগার সব আসবে তখন জানা যাবে। সুতরাং এই যে মেন হেড ফিশারিস হেড এই হেডে ২৭ কোটি ৬ লক্ষ টাকার মতোন খরচ হয়েছে। এ ছাড়াও অন্য দুটি হেড আছে। এই দপ্তরের আপনি জানেন স্যার, ক্যাপিটাল আউটলে অন ফিশারিস সেখানে প্রায় ১ কোটি ৬৭ লক্ষ টাকার প্রভিসন রয়েছে। সেটাও আপনাকে বলি যে সেটা ১৯৯০-৯১ সালে যে বাজেট বরাদ্দ ১ কোটি ৭৪ লক্ষ টাকা আমি আবার রিপিট করছি, ক্যাপিটাল আউটলে অন ফিশারিসে এবারে বাজেট বরাদ্দ ধরা হয়েছে ১ কোটি ৬৭ লক্ষ টাকা। শুনলে স্যার, আশ্চর্য হয়ে যাবেন যে ১৯৯০-৯১ সালে অ্যাকচুয়াল যেটা খরচ হয়েছিল সেটা হচ্ছে ১ কোটি ৭৪ লক্ষ টাকা। তার থেকেও কম এবারের বাজেট বরাদ্দ দাঁড়িয়েছে। তাহলে কি হল? মূল যে ক্ষেত্র ফিশারিস, তাতে গতবার রিভাইজড এস্টিমেটে দাঁড়িয়েছিল ১৯৯০-৯১ সালের অ্যাকচুয়ালের থেকে কম। এবারে ক্যাপিটাল আউটলে অন ফিশারিস-এ বাজেট বরাদ্দ ধরা হয়েছে ১৯৯০-৯১ সালের চেয়ে কম। এর থেকেই বোঝা যাচ্ছে ফিশারিস যে গুরুত্ব দেওয়া দরকার এই সরকারের কাছ সেই গুরুত্ব পাওয়া যাচ্ছে না। আবার লোনস ফর ফিশারিস— এতে মূলত কো-অপারেটিভগুলিকে লোন দেওয়া হয় সেখানে যদি দেখেন তাহলে দেখবেন সেখানে বাজেট বরাদ্দ একটু বেড়েছে। গতবার ২ কোটি ৫ লক্ষ টাকা ছিল, সেটা রিভাইজড এস্টিমেটে বেড়ে হয়েছিল ২ কোটি ১৯ লক্ষ টাকা, সেটা বেড়ে হয়েছে ২ কোটি ৩০ লক্ষ টাকা। সুতরাং আমি যেটা বলতে চাই সেটা হচ্ছে ৩১ কোটি টাকা নিশ্চয় অন্যান্য বারের চেয়ে ইমপ্রুভমেন্ট কিন্তু অ্যাকচুয়াল—রিভাইজড এস্টিমেট এবং অ্যাকচুয়াল

গিয়ে কতটা খরচ হচ্ছে সেটা না দেখলে বাজেট বরাদ্দ বোঝা যাবে না। তার কারণ আমরা প্রতিবারই দেখছি যে রিভাইজড এস্টিমেট কমে যাচ্ছে এবং অ্যাকচুয়াল আরও কম। এই প্রসঙ্গে একটা কথা বলি, এই বামফ্রন্ট সরকার সম্বন্ধে জেনারেলি আমাদের সমালোচনা হচ্ছে যে এটা মাহিনা দেওয়ার সরকার। এই একটা দপ্তর-মৎস্য দপ্তর যেখানে দেখলাম প্ল্যানের খরচ নন প্ল্যানের চেয়ে বেশি। এখানে ফিশারিসের মেন হেডে ২৭ কোটি টাকা যেটা ধরা হয়েছে সেখানে নন প্ল্যান খরচ হচ্ছে ৪ কোটি ৩০ লক্ষ টাকা আর বাকি প্রায় ২৩ কোটি টাকা প্ল্যানে ধরা হয়েছে। এক একটা দপ্তর যেখানে প্ল্যানে বেশি টাকা খরচ করার চেষ্টা করা হচ্ছে। কিন্তু সেই পরিমাণ টাকা বাজেট এস্টিমেটে ইনক্রিমেন্ট হচ্ছে না। গত বছর বিশেষ ভাবে ওরা মার খেয়েছেন। এর আগে ফিশারিস দপ্তর সাধারণভাবে নেগলেকটেড দপ্তর ছিল কিন্তু বর্তমান মৎস্যমন্ত্রীর উদ্যোগের ফলে এবং কিছুটা জনসংযোগের কারণে কিনা জানি না উনি কিছুটা মৎস্য দপ্তরকে পাদ প্রদীপের আলোকে আনতে পেরেছেন। যেটা প্রায় আমাদের সুব্রত মুখার্জি মহাশয় বলেন যে দূরদর্শনে প্রায়ই মাছ খাওয়া যায়। দূরদর্শনে মৎস্য দপ্তরের যতটা প্রচার হয় অন্য দপ্তরের ততটা হয় না। মন্ত্রীর উদ্যোগেই হোক, যে কোনও কারণেই হোক দূরদর্শনে এই মৎস্য দপ্তর প্রচুর প্রচার পায়। ওর কিছুটা প্রশংসা করতে হয়। কিন্তু এসব সত্ত্বেও যে পয়েন্টে আমি স্টার্ট করেছিলাম আবার সেখানেই ফিরে আসছি। আমার কথা হচ্ছে, পশ্চিমবঙ্গ কিন্তু মৎস্যচাষে স্বয়ংভর হল না।

[2-10 — 2-20 P.M.]

পশ্চিমবাংলায় নিশ্চয়ই গত কয়েক বছর থেকে মাছের উৎপাদন বেড়েছে। এই উৎপাদন বৃদ্ধি প্রশংসাযোগ্য সেটা পরে বলব। কিন্তু এখন আপনি নিশ্চয়ই জানেন উত্তরপ্রদেশের ইটাওয়া থেকে ফ্রেশ ওয়াটার ফিশ এখনও আনতে হয়, চিল্কা থেকে প্রতি দিন ট্রেন ভর্তি করে আইস্‌ড ক্যারিয়েজে ফিশ আনতে হয়। বাঙালিরা প্রধানত ফিশ ইটিং পিপল। যেখানে অন্যান্য রাজ্যে মাছের এত চল নেই, সেখানে পশ্চিমবাংলায় ফিশ ইটিং পিপল বাস করে। মেন প্রোটিন মাছ থেকে বাঙালিরা পায়। সেখানে কিন্তু আমরা এখনও পর্যন্ত স্বয়ংসম্পূর্ণ হতে পারিনি। কিন্তু আমি মন্ত্রী মহাশয়কে বলব, উনি উনার বাজেট বক্তৃতায় বলেননি কতদিনের মধ্যে পশ্চিমবাংলা মাছে সেলফ সাফিসিয়েন্ট হতে পারবে। একটা দাবি মন্ত্রী মহাশয় করেন, কিছুটা সত্যতা তার মধ্যে অবশ্য আছে, বাজারে মাছের দাম সেইরকম ভাবে বাড়েনি অন্যান্য নিত্য প্রয়োজনীয় জিনিসের তুলনায়। এর কৃতিত্ব নিশ্চয়ই কিছুটা মন্ত্রী মহাশয়ের আছে। কিন্তু মাছের দাম কমে নি। তবে বাজারে মাছ পাওয়া যায়, কাটা পোনা ৩০ টাকায় পাওয়া যাচ্ছে। কিন্তু দাম কমেনি। একটা স্টেডিনেস রয়েছে, যেখানে বেগুনের দাম নয় টাকায় পৌঁছেছে, সেখানে মাছের দাম সেই পরিমাণে বাড়েনি। কিন্তু প্রোডাকশন বেড়েছে। এটা ঠিক। কিন্তু সঙ্গে সঙ্গে বলি, বেগুন তো বাইরে থেকে আসে না, পশ্চিমবাংলায় তৈরি হয়। কিন্তু মাছ যেটা শর্টেজ হচ্ছে, সেটা বাইরে থেকে চলে আসছে। আপনি ডিমান্ড এবং সাপ্লাই এর মধ্যে একটা প্যারিটি রাখতে পেরেছেন। কিন্তু আপনি ইমপোর্ট ফ্রম আউট সাইড স্টেট, সেটা আপনি বন্ধ করতে পারেন নি। একটা ব্যাপার হচ্ছে মৎস্য চাষ ব্যাপারটা হচ্ছে লেবার ইনটেনসিভ, সেখানে মৎস্য চাষীদের মধ্যে যত বেশি লোক নিয়োগ করা যেতে পারে তত আমাদের পক্ষে লাভজনক হতে পারে। সেই পরিমাণ এখনও পর্যন্ত করা যায়নি। সেটা

বাজেটের অপ্রতুলতার জন্য হয়েছে, বরাদ্দ কম আছে বলে হয়নি। মন্ত্রী মহাশয় সেই অপ্রতুলতার মধ্যেও মিট আপ করার চেষ্টা করছেন বা ফেস করছেন। আপনি জানেন ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা এখন সবচেয়ে বড় মৎস্য উৎপাদক। এই ব্যাপারে কোনও সন্দেহ নেই এবং ইনল্যান্ড ফিশারি রিসোর্সেস থেকে যত মাছ উৎপাদন হয়, তার এক তৃতীয়াংশ আসে পশ্চিমবাংলার বিভিন্ন সোর্স থেকে এবং ফিশ সিড প্রোডাকশনে পশ্চিমবাংলা প্রায় ৬৫ পারসেন্ট ফিশ সিড প্রডিউস করে। সেটা কিন্তু শুধু সরকারি উদ্যোগে নয়। আপনি বাঁকুড়ার লোক, আপনি জানেন বাঁকুড়ার সিমলাপালে ছোট ছোট মাছের চারা তৈরি হয়, বেসরকারি উদ্যোগে, ছোট ছোট মৎস্য চাষীরা নিজের উদ্যোগে করে। কিন্তু ফিশ সিড প্রডাকশনের ৭৫ পারসেন্ট প্রডিউস হচ্ছে এর দ্বারা। আপনি নিশ্চয়ই প্রস্তাব দেবেন, যারা ফিশ সিড প্রডাকশন করেন, তারা ছোট ছোট মানুষ যেমন বাঁকুড়া জেলায় আছে, তাদের সম্পর্কে মন্ত্রী মহাশয়ের বক্তব্যে কোনও উল্লেখ নেই। আর এই যে ব্রাকিশ ওয়াটার ফিশারি, এই ব্রাকিশ ওয়াটার ফিশারি, ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা প্রথম। ব্রাকিশ ওয়াটার ফিশারি সারা ভারতবর্ষে আছে ৩৫ হাজার হেক্টার, তারমধ্যে পশ্চিমবাংলায় আছে ১৮ হাজার হেক্টার। এর থেকে প্রতি বছর প্রডিউস যা হয়, শ্রিমপস, বাগদা, এটা নিঃসন্দেহে ভাল। এখন ভারতবর্ষে সাধারণ ভাবে মাছের উৎপাদন বাড়ছে। আপনি নিশ্চয়ই জানেন ৭.৮২ লক্ষ টন ছিল মাছের উৎপাদন ১৯৫১-৫২ সালে। সেটা বেড়ে এখন দাঁড়িয়েছে ৩৮.৩৬ লক্ষ টন। পশ্চিমবঙ্গ হচ্ছে ফিশ ইটিং পপুলেশন।

আপনি যদি নিউট্রিশনাল রিকয়্যারমেন্ট ধরেন, তাহলে সেটা পারক্যাপিটাল ১১ কেজি হওয়া উচিত। বছরে ১১ কেজি কেউ মাছ খেলে ফিশ ইটিং থেকে যথেষ্ট নিউট্রিশনাল ভ্যালু সে পাবে। এখন পর্যন্ত প্রোডাকশন কত হচ্ছে? ৭.৫ কে জি এখন পর্যন্ত পাচ্ছি। যদি আমাদের নিউট্রিশনাল রিকোয়ারমেন্ট ফিল আপ করতে হয় তাহলে ২০০০ খ্রিস্টাব্দে আমাদের উৎপাদনকে ৬০ লক্ষ টন নিয়ে যেতে হবে। আমি মন্ত্রীর কাছে জানতে চাই ওর ২০০০ সাল পর্যন্ত প্রসপেকটিভ প্ল্যানিং কি? এখন পর্যন্ত কিছু কিছু প্ল্যান নিয়েছেন, সেগুলো আমরা দেখেছি। কিন্তু সামগ্রিক প্রসপেকটিভ প্ল্যানিং কি? পশ্চিমবাংলা, যেখানে লার্জ ফিশ ইটিং পপুলেশন আছে, সেখানে উনি কি ভাবছেন? ২০০০ সালের মধ্যে ১১.৫ কে জি পার ক্যাপিটায় নিয়ে যেতে পারবেন কিনা দেখা দরকার। যে কথা আমি আগেই বলেছি যে, পশ্চিমবাংলায় ব্রাকিশ ওয়াটার, মানে স্লাইটলি সল্টি ওয়াটারে সব চেয়ে বেশি মাছ চাষ হয় এবং পশ্চিমবাংলায় এখনও প্রোডাকশন বাড়াবার যথেষ্ট উপায় আছে। কিন্তু আপনি জানেন স্যার, পশ্চিমবাংলায় এই যে ব্রাকিশ ওয়াটার মাছ চাষ, এর প্রোডাকশন খুবই কম। পৃথিবীর অন্যান্য দেশে এই ব্রাকিশ ওয়াটার মাছ চাষের প্রোডাকশন এর চেয়ে অনেক বেশি। আমাদের এটা বাড়াতে হবে, কিন্তু কি করে? আমাদের ব্রাকিশ ওয়াটার মাছের প্রোডাকশন যদি বাড়াতে চাই তাহলে সে অনুযায়ী ইনফ্রাস্ট্রাকচার গড়ে তুলতে হবে। মডার্ন টাইপের ইনফ্রাস্ট্রাকচার প্রয়োজন। যাতে আরও লবণাক্ত জলে আরও বেশি মাছ চাষ করা যায় তারজন্য ইনফ্রাস্ট্রাকচারের ব্যবস্থা করতে হবে। অবশ্য আমি এখানে বলব যে, মাননীয় মন্ত্রীর বলিষ্ঠতা আছে। তিনি কাগজে বিজ্ঞাপন দিয়ে ওয়ার্ল্ড ব্যাঙ্কের সহযোগিতায় মাছ চাষ শুরু করেছেন। স্যার, আপনি শুনলে খুশি হবেন, অসীমবাবুকে বার বার বলা সত্ত্বেও এখন পর্যন্ত তিনি বললেন না যে,

ওয়ার্ল্ড ব্যাঙ্ক কি কি শর্তে তাদের সাহায্য দিচ্ছে। কিন্তু মাননীয় মৎস্য মন্ত্রী কাগজে বিজ্ঞাপন দিয়ে ওয়ার্ল্ড ব্যাঙ্কের সাহায্য প্রাপ্ত মাছ চাষ প্রকল্প শুরু করলেন। গত ১লা এপ্রিল মাননীয় কেন্দ্রীয় মন্ত্রী বলরাম জাখর 'মীন দ্বীপে' প্রকল্প উদ্বোধন করলেন। কাগজে আমরা দেখলাম। আশা করি এপ্রিল ফুল নয়। ১লা এপ্রিল থেকেই আমাদের ৮ম পরিকল্পনা শুরু হয়েছে। মীন দ্বীপে নতুন প্রোজেক্টের কাজ শুরু হয়েছে। প্রোজেক্টটি হচ্ছে Brakish water area of 1,546 hectars in five sites and 1860 hectars are falling within 17 ox-bows (lakes) in five districts including a total cost of Rs. 101.23 crores. ওরা ১০১.২৩ কোটি টাকার ব্রাকিশ ওয়াটার প্রকল্প, ওয়ার্ল্ড ব্যাঙ্কের প্রকল্প গ্রহণ করেছেন। যখন এই প্রকল্প পুরো তৈরি হবে তখন ৩১০০ টন শ্রিম্প বছরে পাওয়া যাবে এবং তাতে ২১ মিলিয়ন ইউ এস ডলার বছরে পাওয়া যাবে। পাঁচটি জেলা মিলিয়ে ১০১ কোটি টাকার প্রকল্প রূপায়িত হবে। মীন দ্বীপ দিয়ে সে কাজ শুরু হয়েছে। সুতরাং এতে কতটাকার ফরেন এক্সচেঞ্জ কমপোনেন্ট আছে, ওয়ার্ল্ড ব্যাঙ্কের কত টাকার সাপোর্ট আছে, কি টার্মস-এ ওয়ার্ল্ড ব্যাঙ্ক লোন দিয়েছে—মাননীয় মন্ত্রীর বাজেট বক্তৃতার মধ্যে তার বিশেষ কোনও উল্লেখ নেই—আমি আশা করি মাননীয় মন্ত্রী তার জবাবি ভাষণের সময় আরও গভীরভাবে, বিস্তারিত ভাবে আমাদের বলবেন। এটা ঠিক যে ইনফ্রাস্ট্রাকচার তৈরি করার ক্ষেত্রে যে টাকার প্রয়োজন সে টাকা আমাদের রাজ্যের নেই। আমরা দেখছি মন্ত্রীর বাজেট হচ্ছে ৩১ কোটি টাকার, তারমধ্যে একটা বড় অংশ ৫/৬ কোটি টাকা চলে যাচ্ছে মাইনে দিতে। আর এই প্রোজেক্টটা হচ্ছে ১০১ কোটি টাকার। সুতরাং মন্ত্রী দেবেন কোথা থেকে? ওয়ার্ল্ড ব্যাঙ্কের কাছে যেতেই হবে। মনমোহন সিং গেলেই দোষ, রাজ্য সরকার গেলে কোনও দোষ নেই! এই প্রকল্পের কাজ শুধু পশ্চিমবাংলায় হচ্ছে না, পশ্চিমবাংলাকে নিয়ে মোট ৫টি রাজ্যে হচ্ছে। অন্ধ্রপ্রদেশ, উড়িষ্যা, বিহার প্রভৃতি রাজ্যেও হচ্ছে। টোটাল ইনভেস্টমেন্ট ২৮৭ কোটি টাকা। খুবই অ্যাম্বিসিয়াস প্রোজেক্ট, ১৪ হাজার মৎস্যজীবী পরিবার এর মাধ্যমে উপকৃত হবে। আমি মন্ত্রী মহাশয়কে এই প্রোজেক্ট শুরু করার জন্য অভিনন্দন জানাচ্ছি এবং অনুরোধ করি, তিনি স্পষ্টভাবে বলুন ব্যাঙ্কের কাছ থেকে প্রোজেক্ট চাওয়ায় আমার কোনও হেজিটেশন নেই, লজ্জা নেই আমি ওয়ার্ল্ড ব্যাঙ্কের প্রোজেক্ট নিয়েছি, বামফ্রন্টের অন্যান্য সদস্যরা যাই বলুন না কেন এটা মন্ত্রীর গর্বের সঙ্গে শক্তভাবে বলা দরকার। আপনি জানেন, ওয়ার্ল্ড ব্যাঙ্ক ভারত সরকারের থ্রু দিয়ে আসে অন্তত একটি দপ্তরের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার-এর কোনও অবহেলার অভিযোগ করার খুব সুযোগ আছে বলে আমার মনে হয় না। কেন্দ্রীয় সরকার পশ্চিমবাংলার এই এফর্টের জন্য সাহায্য করছেন এবং পশ্চিমবাংলায় এর আগে দুটি ব্রাকিশ ওয়াটার প্রোন ফার্ম ১৯৮৭-৮৮ সালে সাংশন করেছিলেন এবং এগুলির কাজ খুব ভালভাবে এগুচ্ছে। সুতরাং আমি মনে করি মাননীয় মন্ত্রী এই ব্যাপারে ক্লিয়ারলি বললেন। এছাড়া আরও দু-একটি পয়েন্ট আমি বলে দিতে চাই যেটা সবচেয়ে গুরুত্বপূর্ণ। কলকাতায় সোয়ারেজ ফিড ফিশারি, ইস্টার্ন সুবারবানে সাহেবরা করেছিলেন। ন্যাচারাল ইকো সাইকেল তৈরি করেছিলেন। সেখানে নোংরা জল চলে যাবে সোয়ারেজ ফিড ফার্মে এবং সেখানে মাছ তৈরি হবে। সেই মাছ কলকাতায় চলে আসবে। তেমনি গারবেজের ইকো সাইকেল হবে। সেখানে গারবেজ চলে যাবে এবং সেই গারবেজ থেকে কপি এবং অন্যান্য শাক-সব্জি তৈরি হয়ে কলকাতায় চলে আসবে এবং সেই গারবেজ ফার্টিলাইজার হয়ে যাবে। একটা ন্যাচারাল ইকো সাইকেল সাহেবরা মেইনটেন

করত। আজকে প্রোমোটারদের চোখ পড়েছে ইস্টার্ন ক্যালকাটার ফিশারির উপর। তারা এক একটি এলাকা দখল করে নিচ্ছে। এত প্রডাকশন হত এই সোয়ারেজ ফিড ফার্ম থেকে যেটা আর নেই সারা পৃথিবীতে। এতে মাছ চাষের ক্ষতি হবে তাই নয়, সামগ্রিকভাবে ন্যাচারাল ইকো সাইকেল নষ্ট হয়ে যাবে। আমি জানি, মাননীয় মন্ত্রী বামফ্রন্টের শরিক হওয়া সত্ত্বেও বড় শরিকের চাপ আছে। ইকোলজির প্রশ্নে মাননীয় মন্ত্রী শক্ত হাতে স্টান্ড নিন। তাহলে যারা এনভায়ারনমেন্টের প্রশ্নে লড়বেন তারা মন্ত্রীর পাশে এসে দাঁড়াবেন সি পি এম থেকে পঙ্কজ মাকাল বেরিয়ে আসায় ফিশারি টেক-ওভারের ব্যাপারে রেজিস্টন্ট দিচ্ছে। ৪ নম্বর যে ভেড়িটা ছিল সেই পঙ্কজ মাকালের ইউনিয়ন আছে। সেখানে মন্ত্রীকে নিয়ে গিয়ে ঘোষণা করা হল, ফিশারিজ ডেভেলপমেন্ট কর্পোরেশন এটাকে টেক-ওভার করল। কিন্তু এতদিনে এটা করা হয়নি। সেই পঙ্কজ মাকাল পার্টি থেকে বেরিয়ে গেল অমনি ৪ নম্বর ভেড়িটা দখল করার জন্য মন্ত্রী বলছেন স্টেট কো-অপারেটিভের হাতে দিয়ে দেব। এই কো-অপারেটিভ সি পি এম তৈরি করবে। আমি জানি, ওর লিমিটেশন আছে। সেই লিমিটেশনের মধ্যেই ওকে কাজ করতে হয়। অন্যদিকে মন্ত্রী ভালই কাজ করছেন কিন্তু এত ছোট ব্যাপারে রাজনৈতিক চাপে কেন উনি মাথা নত করবেন এটা আমি মাননীয় মন্ত্রীকে ভেবে দেখতে বলছি। পশ্চিমবাংলা আজকে ব্রেক-থ্রু করেছে, কিন্তু একটা দিকে করতে পারেন নি। আমাদের কোস্ট লাইন ছোট। মেরিন ফিশারির ক্ষেত্রে সেখানে স্কাই ইজ দি লিমিট। সারা পৃথিবীতে শয়ে শয়ে হাজার হাজার কোটি টাকা ট্রলারের জন্য ইনটারন্যাশনাল ফার্ম খরচ করছে। বিদেশি ট্রলার এসে বে-অফ বেঙ্গলে মাছ ধরে নিয়ে যাচ্ছে। এতে ছোট ফিশারম্যানরা ক্ষতিগ্রস্ত হচ্ছে। এক্ষেত্রে পশ্চিমবাংলা ব্রেক-থ্রু করতে পারেনি। শঙ্করপুর ফিশারি হারবার তৈরি হয়েছে, কিন্তু দ্যাট ইজ নট এনাফ। আমাদের মেরিন ফিশারির ক্ষেত্রে জোর দেবার সুযোগ আছে। আপনার উদ্যোগ প্রশংসাযোগ্য, কিন্তু এই জায়গায় আপনার বাজেটকে সমর্থন করতে পারছি না এই কারণে, পশ্চিমবাংলাকে এই বাজেট মাছে স্বয়ংসম্পূর্ণ করতে পারবে না মন্ত্রীর উদ্যোগ থাকা সত্ত্বেও এবং বিভিন্ন জায়গায় এই যে দলবাজি চলছে মাছের ভেড়ি নিয়ে, কো-অপারেটিভ নিয়ে যে দুর্নীতি চলছে এবং কৃষ্ণনগর ফিশ ফার্মে যে অব্যবস্থা চলছে তা দূর করতে পারবেন না, তাই এই বাজেটকে আমি বিরোধিতা করছি।

**শ্রী প্রশান্ত প্রধান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মৎস্য মন্ত্রী যে ব্যয় বরাদ্দ এখানে উপস্থাপিত করেছেন তাকে সমর্থন করে আমি দু একটি কথা বলতে চাই। মাননীয় বিরোধীপক্ষের সদস্য অধ্যাপক সৌগত বাবু বললেন, মোটামুটি সমর্থন করেছেন, তবে বিরোধিতা করার জন্য কিছু বিরোধিতা করলেন, শেষের যে কথাগুলি ঐ পঙ্কজ মাখালকে নিয়ে বললেন সে আলোচনায় আমি পরে আসছি। উনি বললেন না যে, ভারতবর্ষে যতগুলি রাজ্য আছে তার মধ্যে আমাদের রাজ্যের মৎস্য দপ্তর প্রথম স্থানে রয়েছে এবং পর পর ৪ বার ভারতবর্ষের মধ্যে প্রথম স্থান অধিকার করেছে। রিসোর্সটা দেখতে হবে। গোটা ভারতবর্ষে মৎস্য উৎপাদন, মাছের উপরেও যে জীবন জীবিকা নির্বাহ করা যায় সেটা চিন্তা করতে হবে। গোটা ভারতবর্ষে সোর্স অনেক বেশি, সেই তুলনায় পশ্চিমবঙ্গের সোর্স অনেক কম। একটা বই দেওয়া হয়েছে, বাজেট, বাজেটটা উনি বোধহয় ভাল করে পড়েন নি, বইটাতে দেখবেন সমস্ত রাজ্যে যে যে জায়গাগুলি আছে জলাশয়গুলির পরিমাণ দেখবেন, আমাদের ৩.৩৫

হেক্টর, হাজারে দেওয়া আছে, সেই জায়গায় অন্ধ্রে ৭.৫১ তামিলনাড়ুতে ৮.০১, উত্তরপ্রদেশে ৪.৪৫ এইভাবে দেওয়া হয়, সেই তুলনায় আমাদের মাছের চাষ অনেক বেশি। কিন্তু অন্যান্য জায়গায় মাছের চাষ করা যায় আরবসাগর, বঙ্গোপোসাগর এবং ভারতমহাসাগর এইগুলিকে যদি ভৌগোলিক দিক থেকে দেখা যায় তাহলে ওখানেও মাছের চাষ করা যায়। ভারত সরকার কোনওদিন এদিকে নজর দেন নি, তখন এটা একটা নেগলেকটেড দপ্তর ছিল দীর্ঘদিন ধরে আপনাদের দৃষ্টিভঙ্গিতে। বামফ্রন্টের আমরা আসার আগে আপনাদের সময়ে মৎস্য মন্ত্রী কে ছিলেন আপনারা বোধহয় তাও জানতেন না সেই চিন্তাধারাও আপনাদের ছিল না। মৎস্য দপ্তরকে নিয়ে সাধারণ মানুষের সঙ্গে কাজ করা যায়, গরিব মানুষের উপকারে লাগানো যেতে পারে, এর থেকে জীবনজীবিকা নির্বাহ করানো, এবং মানুষকে একটা পরিমাণ অর্থনৈতিক সাহায্য করা যেতে পারে এই সব চিন্তা আপনাদের কিছুই ছিল না। তখন কিছু কো-অপারেটিভ, কিছু ফড়িয়া কিছু দালালের কিছু টাকা পাইয়ে দেবার দপ্তর করেছিলেন, কিন্তু এখন আর সেটা নেই। এখন এটা গরিব মৎস্যজীবী পেশাগত এবং জাতিগত দিক থেকে যারা মাছের চাষ করেন তাদের জীবন জীবিকার প্রশ্ন হয়ে দাঁড়িয়েছে। শুধু তাই নয়, এই দপ্তর এখন যে শুধু মাছ চাষের দপ্তর তাই নয়, পরিবেশ দূষণ যেটা হয় সেটা এর দ্বারা মুক্ত করা যেতে পারে। ইকলজির কথা বলছিলেন, ঠিকই বলছিলেন এতদিন এ ভাবনা আপনাদের ছিল না আপনাদের গরিব মানুষের জন্য তো সূক্ষ্ম অনুভূতি ছিল না, তাদের জন্য চিন্তা করতেন? মৎস্যজীবীদের জন্য স্কীম খোলা যায় ভেবেছিলেন কোনওদিন, কখনও ভাবেন নি। মাথা না থাকলে মাথা ব্যথা থাকবে কি করে? এখন ১১৫১৭টি বাড়ি গরিব মৎস্যজীবীদের জন্য করে দেওয়া হয়েছে। চালাঘরও করে দেওয়া হয়েছে, মৎস্য দপ্তর থেকে। এতে মোট ৪৪.৪১ লক্ষ মানুষের কর্মসংস্থান হয়েছে, এই জিনিস কোনওদিনই আপনারা ভাবেন নি। কোনওদিন ভেবেছিলেন মৎস্যজীবীদের একটা জায়গায় নিয়ে যাওয়া যাবে, যারা বৃদ্ধ হয়েছেন, সারা জীবন মাছ চাষ করলেন, মাছ উৎপাদন করলেন, সমাজের লোককে মাছ খাওয়ালেন এবং পানা পুকুর পরিষ্কার করে পরিবেশ তৈরি করলেন তাদের জন্য চিন্তা কোনও চিন্তা করেছিলেন? করেন নি। বার্ধক্যভাতা যে মৎস্যজীবীদের দেওয়া যায় সে কথাও চিন্তা করেন নি, কিন্তু এখন তা দেওয়া হচ্ছে। ১৯৯০-৯১ সালে দেড় হাজার এবং ১৯৯১-৯২ সালে দেড় হাজার জনকে, কোনও লক্ষ্য মাত্রা নেওয়া হয় নি। এখান থেকে শিখছেন, অন্যান্য রাজ্যে যারা আছেন তারা ভাবছেন এই সব পরিকল্পনাগুলি নেওয়া যায় কিনা? আপনারা এটা কোনওদিনই ভাবেন নি। যেসব মৎস্যজীবী সমুদ্রে মাছ ধরতে যায়, মেরিনের কথা বললেন, মৎস্য বন্দর হয়েছে শঙ্করপুরে ট্রলার দিয়ে মাছ ধরার কথা হয়েছে। গভীর সমুদ্রে নয়, উপকূল অঞ্চলে ডায়মন্ডহারবারে ট্রলার এবং মেকানাইজড বোট দিয়ে মাছ ধরার চেষ্টা হচ্ছে। অ্যাকসিডেন্ট হলে সমুদ্রে জীবন হানি হলে তাদের জন্য জীবন বিমা প্রকল্প চালু করা হয়েছে, আপনারা এইসব প্রকল্পের কথা কোনওদিন ভেবেছেন?

[2-30 — 2-40 P.M.]

ভাববেন কি করে অবকাশ ছিল কি? অনুভব ছিল না, মাথাও ছিলনা। আজকে ৬৯,০০০ মৎস্যজীবীকে জীবন বিমা প্রকল্পের মধ্যে আনা গেছে। আজকে শুধু ভেড়িতে নয় ; পুকুর, জলাশয় সর্বত্র মৎস্য চাষ হচ্ছে, মৎস্য দপ্তর থেকে ব্লকে ব্লকে মাছের সিড বিলি করা

হচ্ছে। আজকে গরিব মানুষকে মাছের চারা বিলি করা যাচ্ছে এবং তার থেকে তারা জীবন-নির্বাহ করছেন, তাদের অন্ন সংস্থান হচ্ছে। এই চিন্তা আপনাদের ছিল না। আপনাদেরই এক সদস্য এখানে অকপটে স্বীকার করলেন যে, এই দপ্তর আজকে ভারতবর্ষে একটা স্থান করে নিতে পেরেছে। আমরা শুনেছিলাম, প্রয়াত রাজীব গান্ধীর আমলে যখন আমাদের কিছু কিছু দপ্তর ভাল কাজের জন্য প্রাইজ পেত, আপনারা সেই প্রাইজ যাতে না দেওয়া হয় তার চেষ্টা করতেন। আজকে পশ্চিমবঙ্গে মৎস্য উৎপাদন বেড়ে যাচ্ছে, কাজেই আপনারা চেষ্টা করুন না যাতে এই দপ্তরকে প্রাইজ দেওয়া বন্ধ করা হয়! এখানে নোনাজলে মৎস্য চাষ সম্বন্ধে কথা উঠেছে। মীন দ্বীপ প্রকল্প এটা তো একটা বড় প্রকল্প। সেখানে প্রায় ৪০ কিলোমিটার এলাকায় নোনাজলে মাছের চাষ হবে। তাতে ১০,০০০ মানুষ কাজ পাবেন, বরফ কারখানা, প্রসেসিং কারখানা ইত্যাদি সব সেখানে হবে। এসব কোনওদিন আপনারা ভেবেছেন? ঐ প্রকল্প ওয়ার্ল্ড ব্যাঙ্কের সহায়তায় হচ্ছে। আজকে মেদিনীপুর জেলা এবং দক্ষিণ ২৪ পরগনা জেলার নিম্নাংশে নোনাজলের সঙ্গে মিষ্টিজলের সংযোগ ঘটিয়ে বিরাট বিরাট সব মৎস্য প্রকল্প গড়ে তোলা হচ্ছে। এইভাবে মাছের উৎপাদন বাড়ার ফলে আজকে আমাদের রাজ্যে দাম একটা জায়গায় স্থির অবস্থায় রয়েছে। আজকে টাকার দাম যেভাবে কমেছে সেদিকটা বিচার করলে বলতে হয় আমাদের রাজ্যে মাছের দাম বরং কমেছে। তবে আপনারা বড় কাটা পোনা মাছ থেকে অভ্যস্ত, কিন্তু সাধারণ মানুষ সিলভার কার্প, গ্রাস কার্প প্রভৃতি সমস্ত মাছই তারা খান। আপনারা মানুষকে মানুষ ভাবেননি, সাধারণ মানুষ এগিয়ে যাক সেটা আপনারা চাননি। কিন্তু আজকে রায়চকে, জুনপুটে মৎস্য বন্দর হয়েছে এবং সেখানকার মৎস্যজীবীদের অসংখ্য মোটরচালিত বোট দেওয়া হয়েছে এবং তার দ্বারা তারা তাদের জীবিকার মান এবং উৎপাদন বাড়াতে পেরেছেন। আজকে মৎস্যজীবীদের জীবনের সংস্কৃতির মান উন্নয়নের জন্য গ্রামে গ্রামে, ব্লকে ব্লকে কমিউনিটি হল করে দেওয়া হয়েছে। এই চিন্তা আপনারা কোনওদিন করতে পেরেছেন? সেখানে তারা সন্ধ্যাবেলায় সবাই মিলে অবসর বিনোদন করছেন, সাংস্কৃতিক নানাপ্রকার অনুষ্ঠান করছেন, নিজেদের মধ্যে ভাবের আদান-প্রদান করছেন। এইভাবে তারা নিজেদের জীবনের মান একটা উন্নত জায়গায় নিয়ে যাবার চেষ্টা করছেন। এইসব চিন্তাভাবনা আপনাদের ছিল কোনওদিন? কিন্তু আমরা সেসব চিন্তা-ভাবনা করেছি। এরজন্য এই দপ্তরকে অভিনন্দন জানাচ্ছি। আর একটা কথা হচ্ছে, আপনারা কোনও দিন চিন্তা করেছিলেন যে ফিসিকালচার একটা সাবজেক্ট হতে পারে? মাধ্যমিক পর্যায়ে স্কুলের সাবজেক্ট হচ্ছে, ডিগ্রি কোর্সে প্রফেশনাল সাবজেক্ট হিসাবে পড়ানো হচ্ছে, ট্রেনিং দেওয়া হচ্ছে, বিভিন্ন ব্লকে ট্রেনিং সেন্টার করে স্কুলের ছেলেদের ট্রেনিং দেওয়া হচ্ছে, মহকুমা শহরে ট্রেনিং দেওয়া হচ্ছে। ইন্সিটিটিউশন করা হয়েছে এবং ডিগ্রি কোর্সের মাধ্যমে নিয়ে এসে ছাত্রদের লেখাপড়ার মধ্যে নিয়ে যাওয়া হচ্ছে। কাজেই মাননীয় মৎস্য দপ্তরের মন্ত্রী মহাশয় যে বক্তব্য রেখেছেন সেটা কংগ্রেস বন্ধুদের সমর্থন করা উচিত। এই কথা বলে মন্ত্রী মহাশয়ের বাজেট বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শিবদাস মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় ১৯৯২-৯৩ সালের জন্য ৫১ নং ডিমাণ্ডে যে ব্যয় বরাদ্দের দাবি করেছেন, আমি তার তীব্র বিরোধিতা করে কয়েকটি কথা বলতে চাই। মাননীয় মৎস্য মন্ত্রী মহাশয় আমাদের সামনে যে বাজেট বই

দিয়েছেন তাতে আমরা দেখছি যে তিনি প্রথমে বলেছেন, বিজ্ঞানীদের মতে মাছ হচ্ছে সহজপাচ্য প্রোটিন খাদ্য। গত বছর বাজেটের সময়ে এই সহজ প্রাচ্য প্রোটিন খাদ্য যা দেওয়া হয়েছিল তা খেয়ে অনেকের পেটের কি অবস্থা হয়েছিল সেটা আমরা জানি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দেখছি যে অন্তর্দেশীয় মৎস্যচাষ প্রকল্প সম্পর্কে 'খ' তে তিনি বলেছেন, সম্প্রতি নবদ্বীপ পৌরসভা এলাকায় ময়লা জল নিয়ে একটি মৎস্য চাষ কেন্দ্র গড়ে তোলা হয়েছে। আমি দায়িত্ব নিয়ে বলছি যে মাননীয় মন্ত্রী নবদ্বীপে যান নি। তিনি নবদ্বীপে যে মৎস্যচাষ কেন্দ্র গড়ে তোলার কথা বলেছেন, এটা পৌরসভা এলাকাতে আছে। এই রকম কোনও সংস্থা সেখানে নেই, এটা ভুয়া সংস্থায় পরিণত হয়েছে। উনি যে বিবৃতি দিয়েছেন তারমধ্যে নবদ্বীপের কথা বলেছেন। উনি এই সম্পর্কে ওয়াকিবহাল নন। দ্বিতীয় কথা হচ্ছে, উনি ঢাকঢোল পিটিয়ে বলেছেন যে অন্তর্দেশীয় জলাশয়ে মাছ চাষের জন্য কল্যাণীতে একটা প্রশিক্ষণ কেন্দ্র তৈরি করা হয়েছে। আমার মনে হয় উনি সম্প্রতি কল্যাণীতে যান নি। উনি সেখানে উদ্বোধন করে টি ভি-তে ছবি তুলে চলে এসেছেন। কল্যাণীতে প্রশিক্ষণ হচ্ছে কিনা সন্দেহ আছে। উনি ঢাকঢোল পিটিয়ে নিজের প্রচার করে চলে এসেছেন। সম্প্রতি তিনি সেখানে যাননি। নদীয়া জেলা সম্পর্কে অনেক বড় বড় কথা বলা হয়েছে। উনি আরও বলেছেন যে বিশ্বব্যাঙ্কের কাছ থেকে সাহায্য হিসাবে টাকা নিয়েছেন। কিন্তু কয়েকদিন আগে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, অর্থমন্ত্রী মহাশয় বলেছেন যে বিশ্বব্যাঙ্কের কাছ থেকে কোনও অর্থ নেওয়া হয়নি। কিন্তু উনি যে বই আমাদের বিলি করেছেন তাতে লেখা আছে যে ভারত সরকারের কাছে প্রেরিত চিংড়ি ও মাছচাষের জন্য একটি প্রকল্প সম্প্রতি বিশ্বব্যাঙ্কের প্রায় ১০০ কোটি টাকা সাহায্যের অনুমোদন পেয়েছে। উনি স্বীকার করেছেন যে, বিশ্বব্যাঙ্কের কাছ থেকে সাহায্য পেয়েছেন। কিন্তু বামফ্রন্টের মুখ্যমন্ত্রী অর্থমন্ত্রী তারা বললেন যে বিশ্বব্যাঙ্কের কাছ থেকে কোনও সাহায্য নেওয়া হয়নি। আমরা দেখছি যে বিভিন্ন মন্ত্রীরা বিভিন্ন রকম কথা বলছেন। আর একটা ব্যাপারে বলেছেন, ১৯৮৭-৮৮ সালে নদীয়ার পলদা ফিশারি মাছ চাষের জন্য রাষ্ট্রীয় পুরস্কার পেয়েছিল। কো-অপারেটিভ সোসাইটি থেকে যে টাকা তারা নিয়েছিল সেই টাকা আবার তারা তা পরিশোধ করে দেয় এবং দিল্লিতে প্রমাণ করা হয় যে পলদা ফিশারিতে অনেক মাছ চাষ হয়েছে এবং তারা ঠিক সময়ে টাকা পরিশোধ করেছে, সেজন্য তাদের পুরস্কার দেওয়া হয়েছে। আমি এই বিষয়ে তদন্তের দাবি করছি যে সেই টাকা কিভাবে এসেছে, কি ভাবে ব্যয় হয়েছে এবং পলদা ফিশারি কি অবস্থায় দাঁড়িয়েছে। নদীয়ার এক নং ব্লকের কোতোয়ালি থানার অন্তর্গত পলদা বিলের যারা রাষ্ট্রপতির কাছ থেকে পুরস্কার নিয়ে এসেছিল, সেই বিষয়ে আমি তদন্ত করার দাবি জানাচ্ছি।

[2-40 — 2-50 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি আর একটা কথা বলতে চাই। কয়েক দিন আগে আমার এক প্রশ্নের উত্তরে মাননীয় মন্ত্রী মহাশয় বলেছিলেন আদালতে ইনজাংশন আছে বলে অঞ্জনা ফিশ ফার্মে যেটা কোতোয়ালি থানার মধ্যে সেখানে মাছ চাষ হচ্ছে না। আসলে সেখানে সি পি এম এবং নকশালরা দীর্ঘ দিন ধরে কিছু কিছু লোক দখল করে আসছে। তারা সেখানে মাছ চাষ করছে, ভাগ চাষীর মতো ভাগ চাষ নিয়ে। কিন্তু সেখানে কর্মচারিরা বেতন পাচ্ছে। সেখানে চাষীদের ঠিকমতো দেখা হচ্ছে না, মৎস্যজীবীদের

দেখা হচ্ছে না। আমরা চাই অনতিবিলম্বে শুধু কৃষ্ণনগর শহরে নয় সারা নদীয়ায় সস্তায় মাছ সরবরাহের ব্যবস্থা করা হোক। তৎকালীন মন্ত্রী ফজলুর রহমান চেষ্টা করেছিলেন সমস্ত বাজারে সস্তায় মাছ দেওয়া যায় কিভাবে। উনি বলেছেন সস্তায় মাছ দেওয়া হচ্ছে। কিন্তু সস্তার মাছ আমরা পাচ্ছি না। নদীয়াতে কোথাও আমরা সস্তায় মাছ পাচ্ছি না। উনি যেখানে বাজার করেন, আমি জানি, উনি জগুবাবুর বাজারে বাজার করেন, উনি মন্ত্রী বলে হয়ত সস্তায় মাছ পান কিন্তু আমরা তা পাই না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা দেখেছি বামফ্রন্ট সরকারের একটা নীতি হচ্ছে ভাতা দেওয়া। ১৯৭৭ সালে ক্ষমতায় আসার পর বেকার ভাতা চালু করেছিলেন, সেই রকম মৎস্য মন্ত্রী বিভিন্ন জায়গায় ভাতা চালু করেছেন। মৎস্যজীবীদের উনি ভাতা দেন। উনি পরিষ্কার ভাবে বলেছেন, "মৎস্যজীবীদের ভাতা প্রদান, মৎস্যজীবীদের পরিচয়পত্র প্রদান ইত্যাদি কর্মসূচি গ্রহণ করা হয়েছে। মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাতে চাই ভারতবর্ষে একমাত্র এই রাজ্যে মৎস্যজীবীদের বার্ধক্যভাতা প্রকল্প চালু করা হয়েছে"। আমি জানি না ভারতবর্ষের অন্য রাজ্যে দেওয়া হয় কিনা, তাদের বাজেট বই আমি পড়িনি, তদের সমালোচনা আমি করছি না। এখানে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার মৎস্যজীবীদের পরিচয় পত্র দিয়েছেন। কিন্তু নদীয়ার মৎস্যজীবীদের এখনও পর্যন্ত পরিচয় পত্র দেওয়া হয় নি, তাদের কোনও পরিচয় পত্র নেই। একমাত্র বামফ্রন্ট সরকারের যারা সমর্থক, সি পি এম দলের সমর্থক তাদের শুধু মাত্র বেকার ভাতার মতো মৎস্যজীবীদের ভাতা দিয়েছেন। মৎস্যমন্ত্রী এইভাবে ভাতা দিয়ে সরকারের অর্থ নয়ছয় করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মন্ত্রীকে আমি আর একটা কথা বলতে চাই। আনন্দবাজার পত্রিকায় দেখলাম ৫০০ লোককে পারমানেন্ট চাকুরি দেওয়া হয়েছে। বামফ্রন্ট সরকারের নীতি হচ্ছে কর্মসংস্থান কেন্দ্রের মাধ্যমে চাকুরি দেওয়ার। কিন্তু মৎস্য মন্ত্রী ৫০০ লোককে নিয়োগ করেছেন এবং তাদের স্থায়ী করতে চলেছেন। ওনারা মুখে এক কথা বলেন কাজে অন্য রকম করেন। তাহলে বামফ্রন্ট সরকারের নীতি কি আমি জানি না, বুঝতে পারছি না। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব তার দপ্তর তিনি যেন সুষ্ঠুভাবে পরিচালনা করেন।

**শ্রী কমলাক্ষী বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি কংগ্রেসের বন্ধুদের জানিয়ে রাখি আপনাদের কোনও সদস্য তো মৎস্যজীবী নয়, কি রকম করে বুঝবেন মৎস্যজীবীদের কি পাওয়া উচিত। এখানে মৎস্য দপ্তর থেকে যে মাছ দেওয়া হয়েছে সেটা আপনারা খেয়েছেন, আমরাও খেয়েছি, তারজন্য মন্ত্রী মহাশয়কে আমি ধন্যবাদ জানাচ্ছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে কংগ্রেসি বন্ধুদের কাছে জানতে চাই আজকে কি অবস্থায় হয়েছে আই এম এফ-র কাছে, বিশ্বব্যাঙ্কের কাছে লোন নিয়ে আপনারা জানেন না? জিনিসপত্রের দাম কিভাবে বেড়ে গেছে আপনারা জানেন না? আপনাদের বাড়িতে তো মাছ পৌঁছে যায়, কিন্তু মাছ চাষ করতে যে উপাদান লাগে, যে সমস্ত জিনিস লাগে তার দাম কত পারসেন্ট বেড়েছে? আপনারা সস্তায় মাছ পেতে চান, কিন্তু যাদের জন্য আজকে মাছ কম দামে আপনাদের কাছে পৌঁছুতে সক্ষম হয়েছে এই বামফ্রন্ট সরকার অন্তত আনুপাতিক হারে মাছের দাম বাড়ে নি সেই সমস্ত মৎস্যজীবীদের আমরা ইতিমধ্যেই অনেক সুযোগ দিতে পেরেছি। মাননীয় মন্ত্রী মহোদয়ের মাধ্যমে তাদের মধ্যে আর একটু সুযোগ পৌঁছে দেবার জন্য আবেদন জানাই। গ্রাম পঞ্চায়েত এলাকায় যত বেশি মাছ উৎপাদন করার সুযোগ আছে সেটা

গণ-বণ্টন ব্যবস্থার মাধ্যমে, বিশেষ করে আমদের কংগ্রেসি বন্ধুদের মধ্যে দোকান তৈরি করে বিক্রির ব্যবস্থা করা যায় কিনা তা ভেবে দেখতে মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাই। গ্রামবাংলায় এটা দেখা যায় যে, যে সমস্ত মাছ ধরে আনা হয় তা সঙ্গে সঙ্গে বরফের অভাবে বরফজাত করা যায় না, এরফলে অনেক মাছ নষ্ট হয়ে যায়। সেইজন্য গ্রামে যেখানে বেশি করে মাছ পাওয়া যায় সেখানে যাতে সঙ্গে সঙ্গে বরফ পৌঁছে দেওয়া যায় এবং ঐ মাছ যাতে কোনও অবস্থায় দালাল বা ফড়েদের কাছে গিয়ে পৌঁছাতে না পারে সেদিকে লক্ষ্য রাখা দরকার। মৎস্যজীবীরা নিজেদের জীবনকে বিপন্ন করে শীত, গ্রীষ্ম, ঝড় ও জলের মধ্যে মাছ ধরে আনে। তাদের এই জীবন বিপন্ন করা প্রচেষ্টার জন্যই আমরা মাছ খেতে পাই। এদের জন্য জীবন বিমার সুযোগ করে দেওয়া দরকার। আপনারা এটা ইতিমধ্যেই দেখেছেন যে, কেন্দ্রীয় সরকার এই মৎস্য দপ্তরের প্রতি বিমাতৃসুলভ আচরণ করেন নি, পরপর চারবার উৎপাদনে পশ্চিমবাংলা প্রথম হয়েছে। বামফ্রন্ট সরকার এই দপ্তরের উন্নতিকল্পে যা করতে পেরেছেন আপনারা তা ক্ষমতায় থাকাকালে করতে পারেন নি। আজকে সারা ভারতবর্ষের মধ্যে মৎস্য উৎপাদনে পশ্চিমবাংলার স্থান প্রথম। আপনারা তাদের জন্য যে সুযোগ করতে পারেন নি, বামফ্রন্ট সরকার এসে তা করতে পেরেছেন। সারাদিন রোদে জলে ভিজে তারা মাছ ধরে আনে। তাদের জন্য বামফ্রন্ট সরকার বিকেল বেলায় যাতে একটু রিক্রিয়েশনের সুযোগ পায়, একটু গান বাজনা করতে পারে, তারজন্য কমিউনিটি হল তৈরি করে দিয়েছেন। দীর্ঘদিন ধরে যারা মাছ ধরে হাটে বাজারে বিক্রি করছেন, এই সরকার তাদের জন্য বহুবিধ সুযোগ করে দিয়েছেন। তাদের মাছ ধরার জন্য আরও বেশি সংখ্যায় প্রয়োজনীয় যন্ত্রপাতি দিয়ে কিছু করা যায় কিনা তা দেখা দরকার। অনেক যুবক আছে যারা মাছ ধরে জীবিকা নির্বাহ করতে পারে না, কিন্তু বাজারে বসে বিক্রি করতে পারে। যে নিজে মাছ ধরে নিজেই বিক্রি করছে তাদের জন্য স্বনিযুক্তি প্রকল্পের ক্ষেত্রে সার্টিফিকেট দেওয়া যায় কিনা ভেবে দেখা দরকার। কারণ তাহলে অন্য সম্প্রদায়ের যুবকরা মাছ বিক্রি করে নিজেদের জীবিকা নির্বাহ করতে পারবে না। আমাদের এখানে বেশি সময় ধরে বরফ আটকে রাখা যায় না। তাই যে কেন্দ্রে মাছ ধরার সুযোগ আছে সেখানে সরকারি বা বেসরকারি উদ্যোগে বরফ কারখানা করতে হবে। গ্রামগঞ্জ থেকে বাজারে মাছ বয়ে আনার জন্য ছোট ছোট ট্রলার বাস ইত্যাদির ব্যবস্থা করা দরকার। আমি নিজে দেখেছি যে, উত্তর ও দক্ষিণ চব্বিশ পরগনায় মাছ পড়ে আছে,

[2-50 — 3-00 P.M.]

গন্ধ বেরোচ্ছে। সেজন্য যেখানে মাছ বিক্রি হবে সেখানে কত তাড়াতাড়ি ধরে আনা মাছ বাজারজাত করা যায় তার সুবন্দোবস্ত করা দরকার। আর একটি গুরুত্বপূর্ণ বিষয় হচ্ছে, মৎস্যজীবীদের মধ্যে যদি কম্পিটিশনের ব্যবস্থা না করা যায় তাহলে মৎস্যজীবীদের উন্নতি কখনও ত্বরান্বিত হতে পারেনা। যে সমস্ত মৎস্যজীবী আছে তাদের মধ্যে যদি এই কম্পিটিশনের মনোভাব গড়ে তোলা যায়, যেমন তারা নিজেরা ছোট ছোট পুকুর কেটে বা পুকুর লিজ নিয়ে মাছ উৎপাদন করবে, তাহলে তারা অল্প খরচে তাদের উৎপাদিত মাছ সাধারণ মানুষের কাছে অপেক্ষাকৃত কম দামে পৌঁছে দেবার সুযোগ পাবে। এই বিষয়ে তাদের মধ্যে বিশেষ ভাবে শিক্ষাদানের ব্যবস্থা করতে হবে। আশা করি মাননীয় মন্ত্রী মহাশয় এই শিক্ষা দানের বিষয়ে

বিশেষ ভাবে চিন্তা ভাবনা করবেন। আরেকটি বিষয়ে আশা রেখে আপনাকে বলছি, আমরা জানি এই বিষয়ে আপনার ইচ্ছাও আছে এবং চিন্তাও আছে যে মাছ উৎপাদনের পরে পঞ্চায়েত সমিতির মাধ্যমে বিভিন্ন গ্রামে গঞ্জেও হাটে বাজারে বিক্রি করার ব্যবস্থা করবেন এবং তাতে উপকারও হবে। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি উপস্থিত করেছেন তাকে আমি সমর্থন করে সংক্ষেপে দু-একটি কথা বলতে চাই। প্রথমতই আমি বলি যে মৎস্য ভোজি এবং মৎস্যজীবীদের মধ্যে পার্থক্য আছে। যারা মৎস্য ভোজী তারা মৎস্যজীবীদের সম্পর্কে খোঁজ খবরই রাখেন না। আমাদের শ্রদ্ধেয় জয়নাল সাহেবরা মৎস্যভোজী দলের লোক, সুতরাং তারা মৎস্যজীবীদের সম্পর্কে খোঁজখবর রাখবেন কেন? সেই কারণে ওদের দুজন সদস্যর দু রকম উক্তি। কেউ বললেন কাটা মাছ ৩০ টাকা দরে পাওয়া যাচ্ছে, এটা দামের দিক থেকে সহজ। আবার একজন বললেন যে মাছের দর আকাশ ছোঁয়া। সুতরাং এই মৎস্যভোজীরা খবরই রাখেন না মৎস্যজীবীদের সম্পর্কে। আজকে এই মৎস্যজীবীরা কোথায় এসেছে এবং কোথায় ছিল তার কোনও ধারণাই মৎস্য ভোজীদের নেই। এতদসত্ত্বেও মাননীয় মন্ত্রী মহাশয়কে বলি যে এটা ঠিকই যে আমাদের পরিসংখ্যান অনুযায়ী সারা ভারতবর্ষের মধ্যে মৎস্য উৎপাদনের ক্ষেত্রে পশ্চিমবঙ্গের স্থান শীর্ষে রয়েছে। সারা ভারতবর্ষে যে টোটাল মৎস্য উৎপাদন হয় তার ১৬.৩ শতাংশ মৎস্য পশ্চিমবঙ্গে উৎপাদন হয়। আর সবচেয়ে নিচে দিল্লি, সেখানে ০.১ শতাংশ মৎস্য উৎপাদিত হয়। এতে আমাদের আনন্দিত, আহ্লাদিত হওয়ার কথাই এবং অনেক প্রশংসার বিষয়। এই সম্পর্কে একটা বিরাট ধারণা আমাদের পোষণ হচ্ছে এবং সঙ্গে সঙ্গে আগামী ভবিষ্যতের একটা অশুভ দিকও আমরা দেখতে পাচ্ছি। আজকে যেভাবে মৎস্য চাষে উৎসাহিত করা হচ্ছে তাতে যেমন ভালো ফল পাওয়া যাবে তেমনি কিছু মন্দ দিকেও আমরা দেখতে পাচ্ছি। আজকে যে কোনও চাষ জমিতেই চাষে উৎসাহিত করা হচ্ছে এবং আমার মনে হয় এরজন্য আরেকটি দপ্তর থাকার দরকার যারা অন্তত বলে দেবে যে কোথায় মৎস্য চাষ হওয়া উচিত। এই মৎস্য দপ্তর সেটা কিন্তু ঠিক করেন না। আমরা নির্দিষ্টভাবে এর সম্বন্ধে ওয়াকিবহাল নয় বলেই আগামী হয়তো ১০-২০ বছরের মধ্যেই দেখা যাবে যে যেসব জায়গায় মৎস্য বেশি উৎপাদিত হয় যেমন সুন্দরবন এলাকা, মাননীয় মন্ত্রী তার বাজেট বক্তৃতার মধ্যে সেই সুন্দরবন সম্বন্ধে বলেছেনও সেই সুন্দরবনের যে সমস্ত জায়গা এবং যে সমস্ত জমিতে ধান, ফসল ইত্যাদি ফলে, তরমুজ ইত্যাদি চাষ হয় সেই জমিতে মাছের চাষ হতে আরম্ভ হবে। আগামী ১০-২০ বছরের মধ্যে এই জিনিস আমরা দেখতে পাবো। এবং এরফলে মাছ চাষের ফলে অন্য চাষ আর হবে না। কারণ এতদিনে মাছের লাভ লভাংশ সবাই পেতে আরম্ভ করেছে এবং তারফলে সমস্ত চাষ বন্ধ করে এখন মাছ চাষই করার দিকে সবার লক্ষ্য হয়ে পড়েছে। এর যেমন একদিকে সুফল আছে তেমনি কুফলও আছে। আজকে যারা গ্রামের গরিব মানুষ, সামান্য রোজগার করে আসছে, তাদের রোজগার বন্ধ হতে বসেছে। সেখানে ক্ষেত-মজুর যারা এবং সেখানে যে বর্গাদার আছে তাদের আজকে উচ্ছেদ করা হচ্ছে, তারা উচ্ছেদ হয়ে যাচ্ছে! ক্ষেত-মজুরদের কাজ থাকছে না। কৃষি জমিতে নোনা জল ঢুকিয়ে চাষের

ফসল নষ্ট করা হচ্ছে। সুতরাং এই জায়গাতেই বিশেষ ভাবে চিন্তা করার বিষয়। আমি এই নিয়ে ইতিপূর্বেও বলেছি এবং আজও বলছি যে এই জায়গায় একটু দৃষ্টি দেওয়া দরকার। আজকে বহু নামী সংস্থা হিন্দুস্থান লিভার পর্যন্ত এর সাথে যুক্ত হয়ে পড়েছে। চাষের জমিতে নোনা জল ঢুকিয়ে মাছ চাষ করছে। আমি জানি না এই ব্যাপারে আপনার দপ্তর থেকে তারা কোনও অনুমতি নিয়েছে কিনা। উত্তর ২৪ পরগনার সন্দেশখালি থানাতেও এই মৎস্য চাষের কারবার করেছে একটি বেসরকারি সংস্থা এবং ক্যানিংয়েও একটা হ্যাচারিজ বেসরকারি সংস্থা করেছে। এতে মৎস্য চাষের দিক থেকে উৎসাহিত হওয়ার কথা ঠিকই কিন্তু এতে একটা আশঙ্কা আমাদের থেকেই যাচ্ছে। কারণ আমরা এই গরিব শ্রেণীর জন্য চিরকাল আন্দোলন, সংগ্রাম করে আসছি এবং সেইদিক থেকে জমি চাষযোগ্য না থাকার ফলে গরিব ক্ষেত-মজুরদের, বর্গাদারদের বিরাট ক্ষতি হয়ে যাবে। তারপরে সুন্দরবনের প্রতিটি নদীর থেকে মা বোনেরা বাগদা, পোনা, মিন ধরে তাদের জীবিকা নির্বাহ করে। কিন্তু আজকে সেই জীবিকা নির্বাহ তাদের বন্ধ হতে চলেছে। এরজন্য আপনি কি বিকল্প ব্যবস্থা নেবেন তার সঠিক উত্তর আপনার কাছে জানতে চাই। নদীতে চর পড়ে গেছে এবং বহু জমিতে নদীর চর ভরাট হয়ে ওখানকার বাগদা, মিন প্রভৃতি মাছ উঠে আসছে এবং ওই মাছ ধরে সবাই খাচ্ছে। কিন্তু যেসব মা-বোনেরা এরদ্বারা উপকৃত তারা ক্ষতিগ্রস্ত হচ্ছে। সুতরাং আপনার কাছে আবেদন এদের জন্য নদীতে মাছ উৎপাদনের জায়গা করে দেওয়া হোক। যারা মিন ধরে তারা যদি ওখানে মাছ উৎপাদন করে তাহলে তাদের রুটিরুজি বন্ধ হয়ে যাবে না। আমার আর একটি কথা হল এই ধরনের চিংড়ি মিন ধরে যারা ব্যবসা করে তারা নির্দিষ্ট দাম পাচ্ছে না। বাজারে ইচ্ছামতো দামে ওখানে ৬০ টাকায় হাজার, ৭০ টাকায় হাজার বিক্রি হয়, এটা নিয়ন্ত্রণ করার ব্যবস্থা নেই। এই ব্যাপারে একটু দেখা দরকার কারণ তাদের রুটিরুজির অন্য কোনও বিকল্পের ব্যবস্থা নেই। কিছু কিছু কো-অপারেটিভ সোসাইটি আছে, সেই ব্যাপারে মাননীয় সমবায় মন্ত্রীকে বলেছি এইগুলি যারা লীজ নিয়ে বসে আছে তারা প্রকৃত মৎস্যজীবী নয় বা জাতিগত মৎস্যজীবীও নয়, সুতরাং গ্রামে যারা জাতিগত বা পেশাগত মৎস্যজীবী আছে তাদেরকে সরকারের জলাশয়গুলিতে মাছ চাষের সুযোগ দেবার ব্যবস্থা করার জন্য আমি আবেদন জানাচ্ছি, এই বলেই আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মৎস্যমন্ত্রী মহাশয় এক সময় অ্যানাটমি পড়েছিলেন কিনা আমি জানিনা। কারণ আজকে এই বাজেট বরাদ্দের দিনে দেখলাম উনি একটু ভোজনের ব্যবস্থা করেছেন। আপনি জানেন Stomach is nearest to the heart. So if you want to win the heart, you feel the stomach. মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানিয়ে সবিনয়ে একটি কথা বলতে চাই পশ্চিমবঙ্গের মানচিত্র কি আপনি দেখেছেন পশ্চিমবঙ্গ কোথা থেকে কোথায় বিস্তৃত? এটা কি জেনেছেন? পশ্চিমবঙ্গের মধ্যে ২৪ পরগনা, মেদিনীপুর সুমদ্র আর পাহাড়ের সামান্য কল্যাণের ইঙ্গিত ছাড়া আরও যে ১৮টি জেলা আছে, কলকাতা আছে, কলকাতায় সুয়েরেজ ওয়াটার আছে এটার সম্বন্ধে তো কোনও উল্লেখ দেখলাম না! বন্ধুবর নন্দকে একটু সাবধান করে দিতে চাই রবিবার টিভিতে যে চাণক্য সিরিয়ালটা হচ্ছে সেটা দেখে আপনি যেন উৎসাহিত বোধ না করেন, দেখবেন ওর যে সাঙ্গ পাঙ্গরা আছে তারাই ধ্বংসের কারণ হয়েছিল, তাই বলব এদের থেকে আপনি সাবধান হবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় একটি কথা বলতে চাই,

৯১-র সেনসাস পপুলেশনের হিসাবে কত সংখ্যক লোক এটা খায়? অনেকে বললেন ৬ কোটি ৫৭ লক্ষ। আমি ধরেই নিচ্ছি Taking that 80% people of the State are fish eaters and taking a consumption of 50 grams a day in a week—what is your requirement? Your requirement is not less than 12.0 lakh ton by this time in my estimate. আজকে আপনাদের ১২ বছরের বেশি হয়ে গেল, এইক্ষেত্রে আমি বলব আপনি সতর্কতার সঙ্গে যে ফিগারগুলি উল্লেখ করেছেন সেই ব্যাপার বলতে পারি আমাদের ইমপোর্ট প্রোডাকশন কত মেরিন প্রোডাকশন কত এবং তার থেকে ব্রাকিশ ওয়াটার থেকে কত এক্সপোর্ট করছে এবং নেট কনজামশন কত হচ্ছে সেটা বলেননি। আজকে অ্যাকোয়াপ্লোশনে বিজ্ঞানী ডঃ ঝিনগ্রাম আছেন কিনা জানি, এই অ্যাকোয়াপ্লোশন, গ্রিন রেভলিউশন, পপুলেশন রেভলিউশন, ইন্ডাস্ট্রিয়াল রেভলিউশন এবং ওয়াটার প্রোডাকশনের সুযোগ নেওয়া যেতে পারে।

[3-00 — 3-10 P.M.]

আজকে বিজ্ঞানের যুগে দাঁড়িয়ে নিশ্চয় আমরা এর সুযোগ নিতে পারি। জাপানের মতো একটা দেশে আজকে স্পেসিফিক ল্যান্ড ছাড়া আর কিছু নেই। ওদের কোনও মিনারেলসও নেই। আজকে হায়েস্ট পসিবলি জাপান এবং জার্মানী ইকনমিক ডোমিনেট দি হোল ওয়ার্ল্ড। কিন্তু পশ্চিমবঙ্গে আমাদের সব আশীর্বাদ আছে, ইনক্লুডিং বে অফ বেঙ্গল—যদিও ওটা আছে ওদের ডোবানোর জন্য। মাননীয় মন্ত্রী মহাশয় যদি ওটাও ব্যবহার করতেন তাহলে কিন্তু আমরা অনেক দূর এগিয়ে যেতে পারতাম। যেটুকু আপনাকে বাইরে থেকে আনতে হচ্ছে, অভ্যন্তরীণ প্রোডাকশনে সেটাও আপনাকে আনতে হত না। তাহলে ঐ টাকাটা বাংলাতেই থেকে যেত। আমি কোনও প্রাদেশিকতার কথা বলছি না। আজকে বাইরে থেকে মাছ আসছে চাল আসছে, এবং আমাদের টাকা দিয়ে সেগুলো নিয়ে আসতে হচ্ছে। হোয়াট ইউ ওয়ান্ট? আজকে with the help of science, with the help of technology, with the help of available inland and offshore water। তাহলে আমরা প্রোডাকশনে সেলফ সাফিসিয়েন্ট হতে পারি। আজকে আপনি যেসব সুযোগ পাচ্ছেন। থার্ড প্যারা অফ ইওর স্পীচে আপনি দুটো পথের কথা বলেছেন। এর মাধ্যমে আপনি কি বলতে চাইছেন সেটা আমি বুঝিনি। আপনি বলেছেন উৎপাদন বৃদ্ধিতে প্রভূত উন্নতি ঘটলেও এখনও যোগান ও চাহিদার মধ্যে পার্থক্য রয়েছে। দেশের জলসম্পদকে উৎপাদনশীল করার তেমন কোনও পরিকল্পনা অতীতে নেওয়া হয়নি। আপনার শেষের কথাটির আমি বিরোধিতা করছি। আপনি নিশ্চয় জানেন এই ফিশ কর্পোরেশন আমরা তৈরি করে গিয়েছিলাম। We introduced marine trallers, we introduced this acquaplosion, this hatcher and psiculture। আমাদের সেই সমস্ত জিনিস দেখতে পায়না। ওদের চোখ আজ ঝাপসা হয়ে গেছে, ওরা দিনের বেলায়ও দেখতে পায় না, রাতের বেলায়ও দেখতে পায় না। আমরা এইসব জিনিস করে গিয়েছিলাম সেইসময়ে। আজকে আপনার ওপর দায়িত্ব পড়েছে তার পরিবর্তনের জন্য, আজকে আপনার ওপর দায়িত্ব পড়েছে তার সম্প্রসারণের জন্য তবে আপনি খুব যোগ্য এবং অনেক বাধা সত্ত্বেও আপনি এগিয়ে গেছেন তারজন্য আমি আপনাকে ধন্যবাদ জানাচ্ছি এবং আগেই বলেছি Because you have touched my stomach and as such you have touched my heart. ৩৪২টি ব্লকের মধ্যে কটাতে আপনার

ফিশারি এক্সটেনশন অফিসারস আছে? আপনি কটা ফিশারি এক্সটেনশন দিতে পেরেছেন? Just to extend the knowledge available on technology and scientific cultivation। এটাকে ডেসিমিনেট করার জন্য এর ইনপুটস বাড়ানো দরকার। অ্যালোঙ উইথ দি ফিনাসিয়াল ইন্সটিট্যুশন। আপনি কতটুকু করতে পেরেছেন এই পশ্চিমবাংলার জন্য? এখানে ১১ লক্ষ একর ট্যাঙ্ক আছে। আমাদের জেলায় ১১ হাজার পুকুর আছে এবং একটা একটা পুকুর এক মাইল করে লম্বা। আজকে এইগুলো যদি এক্সপ্লয়টেশন করা যায় উইথ দি মডার্ন টেকনোলজি অ্যান্ড সায়েন্স-এর সাহায্যে কনজামশন করি তাহলে প্রোডাকশন বাড়বে এবং বোধ করি আমাদেরকে চিল্কার উপর নির্ভর করতে হবে না। প্রোডাকশন-এর সঙ্গে যদি আপনি ইনপুটস ও ডিস্ট্রিবিউশন ঠিক থাকে তাহলেই চাহিদা মিটবে। আপনাকে আরবান এরিয়ার ব্যবস্থা করতে হবে, ট্রান্সপোর্টের ব্যবস্থা করতে হবে, মিনিমাম ইনফ্রাস্ট্রাকচারের ব্যবস্থা করতে হবে। আইস ফ্যাক্টরির ব্যবস্থা করতে হবে এবং এটার দিকে আপনাকে দৃষ্টি দিতে হবে। এর জন্য আপনার কো-অর্ডিনেট দরকার, কিন্তু এর কোনও ইঙ্গিত আপনার বাজেট ভাষণে দেখতে পাইনি। আবার আপনি বাজেট ভাষণে বলেছেন আপনি মুক্তো চাষ করছেন। যদি অন্তত আপনাদের ২৫১ জনের গলায় মুক্তোর হার ঝলমল করত তাহলেও বুঝতাম। আপনার এই মুক্তো চাষের ফলটা কি হল? আমরা তো দৈবাৎ কখনও শুনি আপনার এই মুক্তো চাষ সফল হয়েছে।

আজকে কিন্তু পারচেজের প্রশ্নটা এসে যায়। বিতর্ক হচ্ছে, টাকার মূল্য কমেছে কিন্তু মাছের দাম বাড়েনি। আপনি তো প্রোডাকশনে কন্ট্রোল করতে পারছেন না পুরোটা। you can controlled own production কারণ আড়ৎদারদের আপনি বোধ হয় এখনও ঠিক কন্ট্রোলে আনতে পারেন নি। you have got legislation। আপনি দুটো আইন পেয়েছেন কিন্তু থার্ড ল আপনার নেই। দুটো আইন পেয়েছেন একটা আইন বাট you can straight-away in possesion any time, any part, আপনি কতটুকু ব্যবহার করতে পেরেছেন? কারণ ওনারশিপের প্রশ্নটা এখানে fragmentation and । অনেকগুলি জলাশয় কে আনইউজড অবস্থায় রেখে দেওয়া হয়েছে। এখানে তো আপনি আইনের কাজটা করতে পারেন। on important of co-operative section। আপনি তো এই ব্যবস্থাটা করতে পারেন। কিন্তু এর জন্য আপনার বাজেট ভাষণে কোনও ইঙ্গিত দেখতে পেলাম না। মাননীয় মন্ত্রী মহোদয় আপনি অবগত আছেন, আমাদের রিসোর্সের সমস্যা আছে। ইকোয়ালি আমাদের ফিজিক্যাল ফিটনেসেরও অসুবিধা আছে। আমরা খেলাধুলাতে সমতা আনতে পারছি না। ৮৫ কোটি মানুষের দেশ অথচ আমরা কিছু করতে পারছি না। অথচ দেড় কোটি মানুষের দেশ গিয়ে নিয়ে চলে আসলো। এত বড় অদ্ভুত ব্যাপার। এই ফিজিক্যাল ফিটনেসের জন্য তো অ্যাডিকোয়েট নিউট্রিশন দরকার। আপনি তো এক সময় বাড়ি বাড়ি পৌঁছে দেওয়ার প্রতিজ্ঞা করেছিলেন আর এখন তো বাজারেই থাকে না। এরপর যোগানের ব্যাপার আছে, এই যোগানটা একটা বিশেষ সময়ে সিজন্যাল ভেরিয়েশন ডিমান্ডে হয়। যখন ম্যারেজ কিম্বা অন্য কিছু থাকে তখন ডিমান্ড হয়। আদারওয়াইজ ডিমান্ড থাকে না। এটাকে আপনি কতখানি মিট করবার ব্যবস্থা করতে পেরেছেন? এটাতো আপনি বলেছিলেন দেখবেন। জানি না কতটা করবেন। এরপর এর সঙ্গে শিক্ষার মান যারা বাই বার্থ অ্যান্ড বাই প্রফেশন, এই ছাড়া because of the

land and land Reforms and huge employment এখন বহু ভদ্র ঘরের ছেলে এগিয়ে আসছে বিশেষ করে বাঁকুড়া, আমাদের তো বাঁকুড়া হ্যাচারি থেকে ফিংগার লিম্ব, অ্যান্ড স্প্রণ আসে। আবার অনেক সময় চলেও যায়। এটাকে আপনি কতখানি এনকারেজ করতে পেরেছেন সেটা আমি আপনার কাছ থেকে জানতে চাইব। আপনি কতখানি সুযোগ দিতে পারছেন ইন ইমপারটিং নলেজ। আপনি কতখানি এইসব সম্বন্ধে ট্রেনিং দিতে পেরেছেন? পিরিয়ডিক্যাল ট্রেনিং অফ দি ফিশ ভারমারস আপনি কতখানি কি করতে পেরেছেন? এটা আমি আপনার কাছে জানতে চাইব। এবং এতে আপনি কি ইনসেনটিভ দিয়েছেন? এবং আইডেনটিফিকেশনের ব্যবস্থা কি? এবং আফটার আইডেনটিফিকেশন এদের সুপারভিশনের ব্যবস্থা কি? এবং ব্যবস্থা করা হয়েছে কি না? আজকে মন্ত্রী মহাশয়কে আরও অনুরোধ করব জানাবার জন্য যে, আজকে যে কথা মাননীয় বিধায়ক সুভাষ নস্কর বলল ইট ইজ এ প্রবলেম হিয়ার। অনেক চাষীর জন্য ভেড়ি করে চলে গেছে আবার সেই ভেড়িগুলিতে একটা ল অ্যান্ড অর্ডারের প্রবলেম আছে যেমন হয়েছে আনঅথরাইজড ক্যাচিং বা ট্রেসপাসারস কিম্বা একটা হাঙ্গামা। যার জন্য প্রোডাকশন এবং যোগান দুটোই খুব ব্যাহত হচ্ছে। বিকজ অফ দি লুটস। এর জন্য আপনার কো-অর্ডিনেশন দরকার উইথ ডিফারেন্ট ডিপার্টমেন্ট। এর জন্য আপনাকে ল্যান্ড অ্যান্ড ল্যান্ড রিফর্মস ডিপার্টমেন্টের সঙ্গেও বসতে হবে। এই কো-অর্ডিনেশনের কোনও ব্যবস্থা আছে আপনার সঙ্গে? কো-অপারেটিভ ডিপার্টমেন্টের সঙ্গে আপনাকে কো-অর্ডিনেট করতে হবে, ফিনান্সের সঙ্গে কো-অর্ডিনেট করতে হবে। যে কথা আমি বলছিলাম যে মেদিনীপুর ছাড়া আরও ১৭টি জেলা আছে। ২৪ পরগনা, মেদিনীপুর, কল্যাণী ছাড়াও আরও ১৭টা জেলা আছে এবং এখানেও জলাশয় আছে, মানুষও বাস করে, এখানে মৎস্যভোজী মানুষ বাস করেন। এদের দিকে তো নজর দিতে হবে। এখানে সাপ্লাইয়ের ব্যবস্থাটা কি? সম্প্রতি আমি শিলিগুড়িতে ছিলাম, দেখলাম অন্ধ্রর মাছ আসছে। আপনি তো আমার প্রশ্নের উত্তর দিলেন, দার্জিলিং পাহাড়ে মুক্তোর চাষ খুব উৎসাহব্যাঞ্জক। কিন্তু ওখানে দেখলাম সব অন্ধ্র থেকে আসছে। দার্জিলিং পাহাড় থেকে আসছে তো এই কথা তো শুনলাম না। আমি তো দার্জিলিংয়েতে বেশ কিছুদিন ছিলাম।

[3-10 — 3-20 P.M.]

আজকে আপনার কাছে আমি এইটুকু আশা করব। আমি আপনার কাছে এই কথা বলব যে ফাইনান্স ইজ অলওয়েস এ প্রবলেম। কিন্তু আপনার পরিকল্পনা উৎসাহব্যঞ্জক এবং আপনি এটা বলেছেন যে এটা ৭ বছরের মধ্যে সাকসেসফুল হবে। Of 200 crores available for the whole country. West Bengal is blessed with 100 crores from world Bank loans. তবে টার্মস অ্যান্ড কনডিশন আমরা জানি না। তবে মনে করি সহনীয় শর্তে গ্রহণীয় শর্তে এটা আপনি নিয়েছেন বোথ এক্সপোর্ট অ্যান্ড ইনল্যান্ড কনজামশন। ইনটেরিয়র কনজামশনের ক্ষেত্রে একটা বিপ্লব এখানে সম্ভবপর। এরপরে ফিশারমেন নিরাপত্তার কথা বললেন, প্রফেশনাল ফিশারমেনদের জন্য ব্যবস্থা করছেন। তাদের সামাজিক নিরাপত্তার দায়িত্ব নিতে হবে। বিশেষভাবে যখন রেডিওতে ফোরকাস্ট হয় আবহওয়ার ব্যাপারে, সমুদ্রে যারা মাছ ধরতে যায় তাদের ব্যাপারে। ইনসিওরেন্সের ব্যবস্থা করতে হবে। বিধবা ভাতাতো আছে কজন বিধবা ভাতা পাচ্ছেন। যা আছে ইন অ্যাডিশন, অন প্রিন্সিপল ইউনিভার্সাইজেশন

ব্যবস্থা করতে হবে। আমাদের দিকে কিছু আছে, তাদের দিকে দেখছেন না। একটা কথা প্রোটেকশনের কথা গেল বারে বলেছিলাম। এইটুকু করা যায় সারটেন ব্রিডিং পিরিয়ডে মাছ মারা নিষেধ করার। এই সময়ে অর্থাৎ মাছের ডিম পাড়ার সময়ে মাছ ধরা যাবে না। আমার মনে হয়, এইটুকু বলা যায়। মাছের ডিম পাড়ার সময়ে অর্থাৎ ব্রিডিং সিজনে মাছ মারা কিছুটা নিয়ন্ত্রণে আনা যায় কিনা। বিবেকসম্পন্ন কিছু মানুষ আছেন, সবাই তো লেফট ফ্রন্টের লোক নয়। মোটামুটি বাজেটকে সমর্থন করার চেষ্টা করেও এটাতে বিরাট গোলমাল দেখলাম এবং গোঁজামিল দেওয়া আছে সেইজন্য সমর্থন করতে পারলাম না। এইজন্য এই বাজেটের সবিনয় বিরোধিতা করছি। তথাপি বন্ধুবর কিরণময় বাবুর সফল হওয়ার জন্য শুভেচ্ছা জানাচ্ছি শুধু এইটুকু সতর্ক করে দিতে চাই, আপনি চাণক্য দ্বারা পরিবৃত। রবিবারে চাণক্য দেখানো হচ্ছে। আপনি চাণক্য দ্বারা উৎসাহিত হলে আপনার ধ্বংস। সবিনয়ে বলি একটু সতর্ক থাকবেন।

**শ্রী মহঃ আনসারুদ্দিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মৎস্য দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী ১৯৯২-৯৩ সালে যে ব্যয়-বরাদ্দের দাবি উত্থাপন করেছেন আমি সেই দাবি সমর্থন করছি। আজকে আলোচনার সময়ে একটা জিনিস উপলব্ধি করলাম। অনেক দিন ধরে এইবার বাজেট অধিবেশন চলছে। আজকেই প্রথম বিরোধী দলের দু জন বিশিষ্ট মাননীয় সদস্য তাদের বক্তব্য রাখতে গিয়ে মোটামুটিভাবে আমাদের মৎস্য দপ্তরের কাজের প্রশংসা করেছেন এবং কার্যত সমর্থন করেছেন। বিরোধী দলের আসনে বসে আছেন, আমার একটু আগে শ্রদ্ধেয় জয়নালদা তার বক্তব্য শেষ করলেন এবং বিরোধিতা করে যেটা বললেন স্বাভাবিকভাবে মনে হল তিনি মন্ত্রীকে সমর্থন করে বললেন। আমাদের শিক্ষিত সৌগতবাবু মাননীয় সদস্য এবং এই সভার বিশিষ্ট সদস্য, আজকের প্রথম বক্তা তিনি কার্যত আমাদের বাজেটকে প্রশংসা করেছেন। আমাদের মন্ত্রীকে প্রশংসা করেছেন। এতে আমি তাদের অভিনন্দন জানাচ্ছি। আমাদের বাজেটের পরিমাণ অত্যন্ত কম মাত্র ৩১ কোটি ৪ লক্ষ ২৬ হাজার টাকা। কিন্তু এই দপ্তরের গুরুত্বটা অনেক বেশি। এই দপ্তরের গুরুত্ব যে বেশি সেকথা বিরোধীদলের মাননীয় সদস্যরাও স্বীকার করেছেন। আপনারা সকলেই জানেন যে মাছে ভাতে বাঙালি এই প্রবাদ চালু আছে। এই প্রবাদের কথা মনে থাকলে পশ্চিমবঙ্গের যে মৎস্য দপ্তরের যথেষ্ট গুরুত্ব আছে সে কথা সকলেই স্বীকার করবেন। স্যার, এই প্রসঙ্গে বলতে গিয়ে আমি প্রথমেই যে কথাটা বলতে চাই সেটা হচ্ছে, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার সীমাবদ্ধ আর্থিক ক্ষমতার মধ্যে থেকেও এই রাজ্যে মাছের উৎপাদন বৃদ্ধি ও তার সাথে সাথে আর্থসামাজিক দিক থেকে গরিব, পশ্চাৎপদ, দুস্থ মৎস্যজীবীদের স্বার্থে যেভাবে কাজ করে চলেছেন তা বিশেষ প্রশংসার দাবি রাখে। কেন্দ্রীয় সরকারও এ ব্যাপারে রাজ্য সরকারের ভূমিকার প্রশংসা করেছেন। গত ১ লা এপ্রিল তারিখে কেন্দ্রীয় মন্ত্রী শ্রী বলরাম জাখর হলদিয়ায় প্রদত্ত তার ভাষণে বলেছেন যে পশ্চিমবঙ্গ সারা ভারতের ৭৫ ভাগ মাছের বীজ উৎপাদন করে থাকে। ভারতের ৬৫ হাজার হেক্টর লোনা জলে মাছ চাষের মধ্যে পশ্চিমবঙ্গে ৩৫ হাজার হেক্টর। বছরে ১৮০০০ হেক্টরে চিংড়ি মাছের উৎপাদন হয়। ১৯৯০-৯১ সালে সারা ভারতে ৩৮ লক্ষ ৩৬ হাজার টন মাছের উৎপাদনের মধ্যে পশ্চিমবঙ্গ ৬ লক্ষ ৮০ হাজার টন মাছ উৎপাদন করে প্রথম স্থান অধিকার করেছে। কেন্দ্রীয় সরকার এর এই স্বীকৃতি জানিয়ে দিচ্ছে

যে বামফ্রন্ট সরকার মৎস্য উৎপাদনের ক্ষেত্রে সাফল্য অর্জন করে চলেছে। সীমাবদ্ধ অর্থনৈতিক অবস্থার মধ্যে থেকেও ভারতবর্ষে মাছের ন্যূনতম প্রয়োজন মাথা পিছু ১১ কেজি ৫০০ গ্রাম কিন্তু উৎপাদন হয় মাত্র সাড়ে সাত কেজি। সহজলভ্য এই প্রয়োজনীয় প্রোটিন খাদ্যের উৎপাদন বাড়ানোর জন্য প্রচেষ্টা চালাতে পশ্চিমবঙ্গ সরকারকে কেন্দ্রীয় সরকার-এর সাহায্যের প্রচেষ্টা বাড়াতে হবে। এ সম্পর্কে আমার প্রস্তাব হল, পশ্চিমবঙ্গে অবস্থিত রেল, পূর্তবিভাগ, কোলিয়ারি প্রভৃতি সমস্ত কেন্দ্রীয় জলাশয়গুলিকে রাজ্যের হাতে ন্যস্ত করতে হবে। রাজ্যের মজা খালবিলের সংস্কারের জন্য রাজ্যকে অর্থবরাদ্দ করতে হবে। সমুদ্রে বিদেশি ট্রলারদের জলসীমা নির্ধারণ করতে হবে যাতে করে তারা আমাদের জল সীমায় প্রবেশ করে আমাদের ট্রলারগুলি ক্ষতি করতে না পারে। সমুদ্র এলাকায় মৎস্যজীবীদের বিদেশি ডাকাত ও পুলিশের হাত থেকে রক্ষার জন্য নিরাপত্তার ব্যবস্থা করতে হবে। রাজ্যে অবস্থিত সেচ ও বিভিন্ন বিভাগের জলাশয়গুলিকে রাজ্য সরকারের অধীনে এনে গরিব মৎস্যজীবীদের চাষের অধিকার দিতে হবে।

[3-20 — 3-30 P.M.]

আমি যে সাজেশনগুলি রাখলাম সেগুলি একটু বিস্তারিতভাবে বলছি। হাওড়ার সাঁকরাইলে রেলের পাশে বড় বড় জলাশয় আছে, সেগুলি যারা তদারকি করে তারা সেখানকার মাছ বিক্রি করে প্রচুর অর্থ উপার্জন করে। সেখানে রাজ্য সরকারের কোনও এক্তিয়ার নেই। এরকম ব্যাপার পশ্চিমবঙ্গের নানান জায়গায় আছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, কেন্দ্রীয় সরকারের সাথে এ ব্যাপারে যোগাযোগ করে এগুলি যাতে রাজ্য সরকারের এক্তিয়ারে আসে এবং মাছের উৎপাদন বাড়তে পারে সে দিকে নজর দিন। তা ছাড়া রাজ্যে যে সমস্ত মজা খাল বিল আছে সেগুলি সংস্কার করার জন্য কেন্দ্রীয় সরকার যাতে অর্থ সাহায্য করেন সে বিষয়ে যোগাযোগ করার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি কারণ এগুলি সংস্কার করলে এখানে মাছের উৎপাদন বাড়তে পারে। তারপর আমাদের ছোট ছোট ট্রলারগুলিকে আমরা জানি মাঝে মাঝেই বিদেশি ট্রলার এসে আমাদের রাজ্যের সীমারেখার মধ্যে ঢুকে আক্রমণ করে। আমাদের ট্রলারগুলি সমুদ্রে যে সব জাল পাতে তারা সেগুলি কেটে দেয় ফলে মৎস্যজীবীরা অত্যন্ত অসুবিধায় পড়ে। অনেক সময় তারা আমাদের মৎস্যজীবীদের ধরে নিয়ে গিয়ে মারধোর পর্যন্ত করে। এ ব্যাপারে আমি মনে করি রাজ্য সরকারের একটা ভূমিকা থাকা দরকারও এ ব্যাপারে চিন্তা ভাবনা করা দরকার। বিদেশি ট্রলারের হাত থেকে আমাদের ছোট ছোট ট্রলারগুলি যাতে বাঁচতে পারে তারজন্য নিরাপত্তার ব্যবস্থা করা দরকার। আগেই বলেছি যে রাজ্যে অবস্থিত সেচ ও পূর্ত বিভাগের জলাশয়গুলিকে রাজ্য সরকারের অধীনে আনার ব্যবস্থা করতে হবে। যদি আমরা এইগুলো করতে পারি তাহলে আজকে মন্ত্রী মহাশয় যে কথা বলেছেন এবং আজকে অসুবিধার মধ্যে থেকেও বিরোধী দলের মাননীয় সদস্য স্বীকার করতে বাধ্য হয়েছেন আমাদের এই দপ্তর অন্তত প্রশংসার দাবি রাখে, এটা তারা অস্বীকার করতে পারেন নি। আমি শুধু এইটুকু বলতে চাই, সীমিত ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে আমাদের মন্ত্রী মহাশয় বিগত কয়েক বছর যে ভাবে মৎস্য দপ্তরকে পরিচালনা করছেন, সেই সম্পর্কে আমি শুধু নয়, পশ্চিমবাংলার মানুষ পশ্চিমবাংলার মৎস্যজীবী বন্ধুরাও উৎসাহিত হয়েছেন, তারা উদ্দীপ্ত হয়েছেন। পশ্চিমবাংলার মানুষ মাছে ভাতে বাঙালি, তারা

গর্ব বোধ করছে, মৎস্য চাষে বিশিষ্ট ভূমিকা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা দখল করে আছে। তাই মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ এখানে উপস্থিত করেছেন, তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মৎস্যমন্ত্রী যে ব্যয় বরাদ্দ উপস্থিত করেছেন এবং সেই ব্যয় বরাদ্দের উপর আমি কয়েকটি কথা বলতে চাই। এই কথা ঠিক যে মন্ত্রী মহাশয় এই দপ্তরের দায়িত্ব যখন থেকে নিয়েছেন তখন লোক নিয়েছেন, তখন থেকে এই দপ্তরটা গুরুত্বপূর্ণ দপ্তর হিসাবে মানুষের সামনে দেখা দিয়েছে আগের তুলনায়। আমি যেটা বলতে চাইছি, মন্ত্রী মহাশয় আপনি মৎস্য উৎপাদনে সারা ভারতবর্ষে প্রথম স্থান অধিকার করেছেন, এর জন্য আপনি গর্ব অনুভব করছেন এবং আমারও গর্বিত। কিন্তু এই যে দপ্তর, এই দপ্তরে যে মৎস্য উৎপাদনের সম্ভাবনা আছে, আপনি যে ব্রাকিশ ওয়াটারে মাছ উৎপাদনের কথা বলেছেন, সেই ব্রাকিশ ওয়াটার এরিয়ার ক্ষেত্রে আমাদের সুন্দরবন এলাকায় যে নদীর চরগুলো উঠছে, এমব্যাঙ্কমেন্টগুলোতে যে হাজার হাজার বিঘা জমি, এর নোনা জলে বাগদা চিংড়ি তৈরির একটা সুন্দর ক্ষেত্র। এই ক্ষেত্রে দেখছি সম্প্রতি কয়েক বছর ধরে যা ঘটছে, মন্ত্রী মহাশয় কতখানি খবর রাখেন জানি না, কিছু কিছু বহুজাতিক সংস্থা, জাপানের কিছু সংস্থা আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, সন্দেশখালি, সরবেড়িয়া এলাকায় হিন্দুস্থান লিভার হাজার হাজার বিঘা জমি নিয়ে সেখানে চিংড়ি মাছের চাষ করছে এবং সেই মাছ প্রসেস করে বিদেশে চালান দিচ্ছে। এই ব্যবসার সঙ্গে মুখ্যমন্ত্রীর পুত্র চন্দন বসুও জড়িত। মন্ত্রী মহাশয় বলছেন যে সুন্দর বন এলাকায় যারা মৎস্যজীবী, যারা এন সি ডি সি-র মাধ্যমে ট্রলার কিনে সুন্দরবন এলাকায় এবং গভীর সমুদ্রে মাছ ধরতে যাচ্ছে, তাদের উপর অত্যাচার হচ্ছে, সেখানে ডাকাতি করা হচ্ছে, বাংলাদেশ থেকে ডাকাত দল এসে তাদের উপর ডাকাতি করছে। ট্রলারে করে মৎস্যজীবী যারা মাছ ধরতে যান, তাদের কাছে থেকে মুক্তিপণ চাইছে। এই সম্পর্কে আপনার দপ্তরে ডেপুটেশন দেওয়া হয়েছে। আমার বক্তব্য এন সি ডি সি-র মাধ্যমে যারা ট্রলার কিনে মাছ ধরতে যাচ্ছে গভীর সমুদ্রে বা সুন্দরবন এলাকায়, তারা যাতে নিরাপদে মাছ ধরতে পারে, তারজন্য বলতে চাই গভীর সমুদ্রে বা সুন্দরবন এলাকায় পুলিশি ব্যবস্থা জোরদার করে নিরাপত্তার ব্যবস্থা না করলে আগামী দিনে এই চুরি ডাকাতি এবং মুক্তিপণের মধ্যে দিয়ে এই জেলেদের স্বার্থ রক্ষিত হবে না। এর ফলে আগামী দিনে জেলেদের স্বার্থ রক্ষিত হবে না। ওরা এন সি ডি সি ট্রলার এনেছে, কয়েক লক্ষ টাকার ব্যাঙ্ক ঋণ তাদের ঘাড়ে চেপে যাবে। এ সম্পর্কে আমি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয় মৎস্য বিভাগের জন্য যে ব্যয় বরাদ্দের দাবি এখানে উপস্থাপিত করেছেন তাকে সমর্থন করে আমি দু-একটি কথা বলছি।

স্যার, আজকে আমার খুব ভাল লাগল যে, আমাদের বিরোধী পক্ষের বন্ধুরা স্বীকার করলেন যে, আমাদের মৎস্য দপ্তর সাফল্য লাভ করেছে, বিজয় যাত্রার রথের অগ্রগতি ঘটছে কালকের ধাক্কা ধাক্কির পর ভালকে ভাল বলার মানসিকতা ওদের মধ্যে এসেছে। এটা আমাদের খুবই ভাল লাগছে। আমি লক্ষ্য করলাম জয়নালদার বক্তৃতার মধ্যে একটা শব্দ

যুক্ত করলেই এই ব্যয় বরাদ্দের দাবিকে তিনি সমর্থন করে ফেলেন। তার বক্তব্য খুবই ভাল লাগল। মাননীয় সৌগত বাবুর বক্তব্যও ভাল লাগল। জয়নাল-দা অনেক সময় ধরে বক্তব্য রাখলেন এবং তিনি তার বক্তব্যের মধ্যে কিছু কিছু প্রশ্ন রেখেছেন। আমার সময় কম, তা নাহলে আমি তার প্রশ্নগুলির জবাব দিতাম। তিনি সায়েন্সের ছাত্র, আমি অর্থনীতির ছাত্র। সুতরাং আমি তার প্রশ্নগুলি সম্পর্কে নিশ্চয়ই আমার বক্তব্য উপস্থিত করতে পারতাম।

স্যার, আমাদের এই দপ্তর পাঁচবার জাতীয় পুরষ্কার পেয়েছে। গত ১লা এপ্রিল কংগ্রেস নেতা, প্রাক্তন স্পিকার (লোকসভার) এবং বর্তমান কেন্দ্রীয় কো-অপারেটিভ মন্ত্রী বলরাম জাখর মীন দ্বীপে মৎস্য প্রকল্প উদ্বোধন করতে এসেছিলেন। আমি তার সেই সভায় উপস্থিত ছিলাম। তিনি মীন দ্বীপের সভায় বলেছেন, "আমি অভিভূত" আমি এই প্রসঙ্গে বলছি যে, এই যে কৃতিত্ব, এটা কোনও ব্যক্তির কৃতিত্ব নয়, বা ট্রেজারি বেঞ্চে যারা আমাদের বসে আছেন তাদের কারও একক কৃতিত্ব নয়। এই কৃতিত্ব হচ্ছে একটা সরকারের দৃষ্টিভঙ্গির কৃতিত্ব। সরকারের দৃষ্টিভঙ্গির জন্যই এই দপ্তর পাঁচবার জাতীয় পুরষ্কার পেয়েছে। বলরাম জাখর এই দপ্তরের তথা সরকারের সাফল্য দেখে অভিভূত হয়ে বলেছেন, 'এই প্রকল্পের জন্য যত টাকা লাগবে, সমস্ত টাকা আমি দেব গভর্নমেন্ট অফ ওয়েস্ট বেঙ্গলকে।' তিনি এই ক্রেডিট, এই ক্রেডেনশিয়াল দিয়ে গেছেন। তথাপি এখানে কিছু কিছু সমালোচনা হচ্ছে। অবশ্য সমালোচনার জন্যই শুধু যদি সমালোচনা হয়, তাহলে কিছু বলার নেই।

অবশ্যই কিছু ত্রুটি আছে। ত্রুটি থাকতেই পারে। এ বিষয়ে আমি বিরোধীদের সঙ্গে একমত। বৃহত কর্মযজ্ঞে কিছু ত্রুটি থাকতেই পারে। আমরা জানি বুর্জোয়া সিস্টেম অফ সোসাইটিতে কিছু কিছু ত্রুটি আছে। কিন্তু এর মধ্যেও অগ্রগতিটাকে অবশ্যই লক্ষ করতে হবে এবং তার প্রশংসা করতে হবে। অন্তর্দেশীয় জলাশয়ে মাছ চাষের ক্ষেত্রে, মৎস্য উৎপাদনের ক্ষেত্রে আমাদের রাজ্য পৃথিবীতে একটা জায়গা করে নিয়েছে এবং দেশের মধ্যে সর্বোচ্চ জায়গায় গিয়েছে। সারা দেশের মোট মাছ উৎপাদনের শতকরা ৭০ ভাগ মাছ পশ্চিমবঙ্গে উৎপন্ন হচ্ছে। সাড়ে ৩৩ হাজার হেক্টর জমিতে নোনা জলের মাছ চাষ হচ্ছে। এটা মোটেই কম কথা নয়। ৮ম পরিকল্পনায় এটাকে দ্বিগুণ করার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। ভারতবর্ষের কোন রাজ্যে এই জিনিস হচ্ছে? আমাদের এই সাফল্য আজকে আর কোনও পরিসংখ্যানের অপেক্ষা রাখে না। বদ্ধ জলে চিংড়ির চাষী মীন দ্বীপ ছাড়াও অনেকগুলি জায়গায় হচ্ছে।

[3-30 — 3-40 P.M.]

চিংড়ির চাষের ক্ষেত্রে পশ্চিমবাংলা দেশে শীর্ষ স্থান অধিকার করেছে। আন্তর্জাতিক ক্ষেত্র থেকে যে সমস্ত জিনিস আমাদের ফরেন এক্সচেঞ্জ এনে দেয় তার মধ্যে আমাদের এই চিংড়ি অন্যতম। আজকে পশ্চিমবাংলা এমনই একটা রাজ্য যেখানে এক হেক্টর জমিতে ২ টন পর্যন্ত চিংড়ি মাছ উৎপন্ন হচ্ছে। এই সাফল্য আমরা অর্জন করেছি, অবশ্য এটা আজকে আর বলার অপেক্ষা রাখে না। স্যার, আমি পরিশেষে আর একটি কথা বলব, পশ্চিমবাংলায় চিংড়ির উৎপাদন মৎস্য প্রকল্পের উদ্যোগে সারা দেশে জয়যাত্রা শুরু করেছে। বিশ্বের দরবারে আন্তর্জাতিক মুদ্রা অর্জনের বিশাল সম্ভাবনার দরজা খুলে দিয়েছে। পশ্চিমবাংলার বামফ্রন্টের সরকারের এই যে জয়যাত্রা তাতে আমি একটি কথাই বলব, "তোর ডাক শুনে যদি কেউ

না আসে, তবে একলা চল রে"। আজকে পশ্চিমবাংলার প্রাকৃতিক সম্পদ যা এতদিন পর্যন্ত অবহেলিত ছিল সেই সম্পদ ব্যবহারের মাধ্যমে আজকে বামফ্রন্ট সরকার পৃথিবীর দরজায় নিজেদের স্থান দখল করে নিতে পেরেছে। জগত সভার শ্রেষ্ঠ আসন লাভের পুরষ্কারের দিকে এগিয়ে যাবে। এই কথা বলে এই দপ্তরের ব্যয়-বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কাশীনাথ আদক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মৎস্যমন্ত্রী যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন তাকে আন্তরিকভাবে সমর্থন করে আমি দু-চারটি কথা বলতে চাইছি। মাননীয় সদস্য শ্রী জয়নাল সাহেব প্রশংসা করলেন। কিন্তু এককালে উনি তো মৎস্যমন্ত্রীর দায়িত্বে ছিলেন, তখন উনি কি করেছিলেন? আমি জানি, উনি কিছুই করেন নি, সেইজন্য প্রশংসা করা ছাড়া তার আর কোনও উপায় ছিল না। এই হিসাবে সৌগতবাবুও প্রশংসা করলেন। কিন্তু আর একজন কংগ্রেসি সদস্য তিনি আবোল-তাবোল বকে গেলেন। তিনি বললেন, আমরা মৎস্যজীবীদের অনেক সাহায্য করেছি। এখানে অনেক বয়স্ক সদস্য আছেন, তারা নিশ্চয়ই জানবেন, তখনকার মৎস্যমন্ত্রী, হেম নস্করের ভেড়ি ছিল, সেইজন্য তিনি গরিব লোকেদের ভাল বাসতেন না। বামফ্রন্ট ক্ষমতায় আসার আগে কংগ্রেসি বন্ধুরা যখন ক্ষমতায় ছিলেন তখন পশ্চিমবাংলার জনসাধারণ যে মাছে ভাতে খুশি হয় এটা তারা কোনওদিন ভাবেননি। সেইজন্য মাছের উন্নতি করার বিষয়ে তারা কিছুই করেননি। স্বাধীনতার পর এই ডিপার্টমেন্ট ছিল, অথচ সাধারণ লোকেরা জানত না। পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর লোকেরা জেনেছে যে মৎস্য দপ্তর আছে। ওনার আগে প্রয়াত কমরেড প্রভাস রায় ছিলেন। তিনি ফ্রেজারগঞ্জের জন্য এবং অন্যান্য জায়গার জন্য বেশ কিছু কাজ করেছিলেন, জয়নাল সাহেব বললেন, তার আমলে শঙ্করপুর হারবার হয়েছে। ফ্রেজারগঞ্জে বিরাট কর্মকান্ড চলছে ১১ কোটি টাকার খরচ করে। আমি ডাঃ সাহার একটি রিপোর্ট দেখছিলাম। উনি বলছেন, কংগ্রেসি আমলে ৫০ পারসেন্ট কাজ হয়েছে। সেইজন্য বলছি, মাননীয় মন্ত্রী মহাশয় যা করেছেন খুবই ভাল কাজ করেছেন। উনি ১৭টি জেলায় ট্রেনিং সেন্টার খুলেছেন। অন্য জায়গা থেকে এসে পশ্চিমবাংলায় ট্রেনিং নিচ্ছেন। এইরকম ৫০ হাজার লোক ট্রেনিং নিয়েছেন। আর ১৯৮৬ সালে ২৩ হাজার লোক ট্রেনিং নিয়েছে। ৭ লক্ষ ৩০ হাজার টন মাছ এখানে উৎপাদন হয়েছে। সুতরাং এই জিনিসগুলি ভাবা দরকার। ফ্রেজারগঞ্জে একটি ফিশারি হারবার তৈরি হয়েছে এবং মেদিনীপুরে খেজুরি এবং আরও দু-একটি জায়গা গড়ে উঠেছে। গ্রামাঞ্চল মৎস্য দপ্তর থেকে সাহায্য সাংঘাতিকভাবে দেওয়া হচ্ছে। তারা গ্রামে গ্রামে ডিম থেকে মাছ তৈরি করে সাংঘাতিকভাবে ফলন বাড়িয়েছেন এবং এটা বামফ্রন্ট সরকারের মৎস্য দপ্তরের কৃতিত্ব। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে আর একটি কথা বলতে চাই, এ বছরে বিশেষ করে দক্ষিণ ২৪ পরগনা জেলায় মাছের বিভিন্ন রকম রোগ হচ্ছে। ধান ক্ষেতের মাছ এবং জিওল মাছগুলি রোগে আক্রান্ত হচ্ছে, তাই মৎস্য বিভাগের পক্ষ থেকে একটা গবেষণাগার তৈরি করে মাছের এই রোগ সম্পর্কে যদি কিছু প্রতিবিধান করা যায় সে সম্বন্ধে মাননীয় মন্ত্রীকে অনুরোধ জানিয়ে বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, খুবই ভাল লাগল যে, কয়েক বৎসরের মধ্যে মাননীয় বিরোধী সদস্যদের কাছ থেকে কতকগুলি কনস্ট্রাকটিভ সাজেশন পাওয়া গেছে,

তারা তা দিয়েছেন, বিরোধিতা করেছেন বিরোধিতা করার জন্য করেছেন। ওরা অনেকগুলি প্রশ্ন তুলেছেন আমি চেষ্টা করব আমার সময়ের মধ্যে যতগুলি পারি তার উত্তর দেওয়ার। আমি প্রথমে বর্ষীয়ান সদস্য মাননীয় ডাঃ জয়নাল আবেদিন তার বক্তব্যে পরিসংখ্যানের কথা বলেছেন, তাকে বলছি যে খুবই ছোট্ট বক্তব্য আমার বাজেটের মধ্যে দিয়েছি, সেখানে পরিসংখ্যানের কথা উল্লেখ করিনি। উনি বললেন পরিসংখ্যান উল্লেখ করিনি যাতে আমাদের ব্যর্থতা চোখে না পড়ে, আমি মাননীয় সদস্যকে সবিনয়ে বলতে চাই যে আমি আপনাদের জন্যই পরিসংখ্যান উল্লেখ করিনি, কারণ আপনারা তাহলে লজ্জা পাবেন। ভারতবর্ষের মধ্যে একটা ছোট্ট রাজ্য ২৪ টা প্রদেশ নিয়ে গোটা ভারতবর্ষ সেখানে কেন্দ্রীয় সরকারের যে পরিসংখ্যান আছে—আমাদের পরিসংখ্যান নয়—সেই পরিসংখ্যানের কথা যদি বাজেট বক্তব্যে উল্লেখ করতাম তাহলে আপনারা কেউ আর বক্তৃতা করতে না। আপনি পরিসংখ্যানের প্রশ্ন তুলেছেন, তাই দু-একটা পরিসংখ্যান পড়ে শোনাব। ১৯৮৭-৮৮ সালে কেন্দ্রীয় সরকারের দেওয়া পরিসংখ্যাকে, পশ্চিমবঙ্গের গড় উৎপাদন ছিল ১৩২১ কিলো, পশ্চিমবঙ্গের পরে ভারতবর্ষের যে রাজ্য সেটা হচ্ছে উত্তরপ্রদেশ সেখানে গড় উৎপাদন হচ্ছে ১৮৬ কিলো। পশ্চিমবঙ্গের চেয়ে উত্তরপ্রদেশের জলাশয়ের আয়তন অনেক বেশি। তৃতীয় হল অন্ধ্র প্রদেশ যেখানে থেকে নাকি এখান মাছ আসে বলেছেন, সেখানকার গড় উৎপাদন ১৯৮৭-৮৮ সালে কেন্দ্রীয় সরকারের পরিসংখ্যান অনুযায়ী ১৬১ কিলো প্রতি হেক্টরে আমাদের প্রতি হেক্টরে ১৩২১, কি উল্লেখ করব, আমার বাজেট বক্তব্যে আপনি বলেছেন পরিসংখ্যান দিইনি আমাদের লজ্জা ঢাকবার জন্য। ১৯৯০-৯১ সালে পশ্চিমবঙ্গে অন্তর্দেশীয় মাছ চাষে উৎপাদন হয়েছিল ৫ লক্ষ ৫৫ হাজার টন, আর পশ্চিমবঙ্গের পরে দ্বিতীয় স্থান যার কেরালা ও বিহারে উৎপাদন হল ১ লক্ষ ৫৯ হাজার টন যেদিক দিয়েই পরিসংখ্যান উল্লেখ করব তাতে আপনারা লজ্জা পাবেন। ভারতবর্ষের অধিকাংশ রাজ্য পরিচালনার ভার আপনাদের উপর, গোটা দেশের পরিচালন ভার আপনাদের দলের হাতে সেজন্য পরিসংখ্যান উল্লেখ করলে আপনারা লজ্জা পাবেন। তারপর আপনারা যে প্রশ্ন তুলছেন বিশ্বব্যাঙ্কের কথা বললেন, আপনাদের ৩ জন বক্তা বক্তৃতা করেছেন, তার মধ্যে একজন বক্তব্য করলেন, কিছুই জানেন না এখানে নাকি মাননীয় মুখ্যমন্ত্রী, অর্থমন্ত্রী বিশ্বব্যাঙ্ক থেকে টাকা নিয়েছেন এই সব বললেন, তা অজ্ঞের প্রশ্নের কোনও উত্তর দেবার প্রয়োজন আছে বলে আমি মনে করি না, যারা কিছু জেনে শুনে কথা বলেন আমি তাদের কথারই উত্তর দিই। বিশ্বব্যাঙ্কের শর্তটা কি? কেন্দ্রীয় সরকারের এবং রাজ্য সরকারের দৃষ্টির পার্থক্য আছে, আমাদের সরকারের হাতে টাকা নেই, আমরা নোট ছাপাতে পারি না। যেটুকু টাকা আমরা পাই পরিকল্পনার কাজ শেষ করতে পারি না। বিভিন্ন দপ্তরে আমরা যে কাজগুলি করতে চাই কেন্দ্রীয় সরকারের কাছে আমাদের দপ্তরের দাবিগুলি পাঠিয়ে দিই, ওরা বলেন এ দপ্তরে টাকা পাবার সুযোগ আছে, আমাদের যে সব প্রকল্প আছে আমরা সেগুলির সঙ্গে যুক্ত করতে চাই।

[3-40 — 3-50 P.M.]

কিন্তু আমাদের কথা সেখানে বজায় থাকবে। বিশ্বব্যাঙ্কের সহযোগিতায় সেখানে যে প্রকল্প আমরা করব তাতে আমাদের শর্তটা বজায় থাকবে। বিশ্ব ব্যাঙ্কের সঙ্গে এই নিয়ে যখন আলোচনা হয়েছিল তখন আমরা বলেছিলাম, 'বেনিফিশিয়ারিদের শতকরা ৮০ ভাগ

হবে মৎস্যজীবী এবং তারা সেখানে সমবায় সমিতি গড়ে তুলে কাজ করবে—রাজ্য সরকারের এই শর্তটা আপনারা মেনে নিন।' আমদের শর্ত তারা মেনে নিয়েছেন, যার ফলে আমাদের স্বার্থ সেখানে বজায় থাকবে। আমরা একটি প্রকল্পের জন্য টাকা ধার নিয়েছি, কিন্তু আপনারা গোটা দেশের স্বার্থ বিকিয়ে দিয়ে আই এম এফ-র টাকা নিয়েছেন। আমরা সেখানে গরিব মানুষের স্বার্থে ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকা নিয়েছি, কিন্তু তাদের ডিরেকশনে বামফ্রন্ট সরকার চলছেন না। আমরা সেখানে যে মৎস্য চাষ পরিকল্পনা গ্রহণ করেছি তাতে আমাদের সঙ্গে আলোচনার পরিপ্রেক্ষিতে আমরাই শর্ত ঠিক করে দিয়েছি যে, গরিব মৎস্যজীবীরা সেখানে সমবায় সমিতি গড়ে তোলার ক্ষেত্রে সাহায্য পাবেন। সেখানে বেনিফিশিয়ারিদের কারা সিলেক্ট করবেন? যাদের সঙ্গে বেনিফিশিয়ারিদের সম্পর্ক রয়েছে পঞ্চায়েত, সাধারণ প্রশাসন এবং মৎস্য দপ্তর তারাই সেখানে বেনিফিশিয়ারিজদের সিলেক্ট করবেন। আমরা তাদের বলেছিলাম, আমাদের এসব শর্ত মেনে নিন, তাহলে রাজি আছি ; তা না হলে টাকা চাই না। আমাদের সব শর্ত তাদের মেনে নিতে হয়েছে। ঐ প্রোজেক্ট পিরিওড যখন চলবে তখন কে টাকাটা শোধ করবে? কারণ এই টাকার একটি অংশ ঋণ। ঐ ঋণ শোধ করবেন ঐ প্রকল্পের সঙ্গে যারা যুক্ত তারা। কিন্তু যতদিন তারা ঐ প্রকল্প থেকে সুবিধা না পাচ্ছেন ততদিন পর্যন্ত তো তারা ঋণের টাকা পরিশোধ করতে পারবেন না! ওরা বলেছেন যে, ঐ মোরেটোরিয়াম পিরিওড হবে দুই তিন বছর, কিন্তু আমরা বলেছি, এই পিরিওডটা ৫ বছর রাখতে হবে এবং ২০ বছর লোন রি-পে পিরিওড রাখতে হবে। যখন তারা ঐ প্রকল্প থেকে লাভ করবেন তখন টাকাটা তারা শোধ করবেন। এসব তারা মেনে নিয়েছেন। পশ্চিমবঙ্গ যদি এই প্রকল্পের আওতাভুক্ত না হত তাহলে ওয়ার্ল্ড ব্যাঙ্কের এই প্রকল্প হত না। পশ্চিমবঙ্গ এটা গ্রহণ করেছে বলে আজকে ওয়ার্ল্ড ব্যাঙ্ককে বলতে হচ্ছে, এক্ষেত্রে পশ্চিমবঙ্গকে মডেল হিসাবে গড়ে তুলে এর মডেলে অন্যত্র প্রকল্প গ্রহণ করতে হবে। আমরা সাধারণ মানুষের স্বার্থের দিকটা দেখে সব কিছু করি। আজকে ভারত সরকারের দৃষ্টিভঙ্গি যদি বামফ্রন্ট সরকারের মতো হত তাহলে দেশের অবস্থা এই হত না, বিদেশি ঋণের দায়ে দেশটা বিক্রি হয়ে যেত না। আমরা রাজ্যের সাধারণ মানুষের স্বার্থেই এই প্রকল্প গ্রহণ করেছি। সৌগতবাবু অনেক কথা এখানে বলেছেন, ভাল ভাল সাজেশন দিয়েছেন। ন্যাচারাল ইকো সিস্টেমের কথা বলেছেন এবং তার সঙ্গে চার নম্বর ভেড়ির কথা বলেছেন। ন্যাচারাল ইকো সিস্টেম ইস্টার্ন বাই-পাসের দ্বারা নষ্ট হয়েছে বলেছেন, কিন্তু এটা কেন হল তার জবাবদিহী কে করবে? এই ইস্টার্ন বাই-পাসের জন্য কতটুকু জলাশয় নষ্ট হয়েছে? কিন্তু বিধাননগর সিটি যা গড়ে উঠেছে সেটা কাদের আমলে? সেখানে দশ হাজার জলাশয় নষ্ট করে এটা গড়ে তোলা হয়েছে। তখন তো এই ইকো সিস্টেমের কথা মনে ছিল না! বিধানচন্দ্র রায় তখন মুখ্যমন্ত্রী। সমস্ত বিশেষজ্ঞরা তাকে বলেছিলেন—এটা গড়ে তুলবেন না, সমস্ত জলাশয় বন্ধ করবেন না। কিন্তু ঐসব জলাশয় বন্ধ করেই এটা গড়ে তোলা হয়েছে। একটি নগর গড়ে উঠলে তার আশপাশে বসতি স্থাপন করার প্রবণতা থাকে এবং তারজন্য কিছু কর্মকান্ড গ্রহণ করতে হয়। আজকে ইস্টার্ন মেট্রোপোলিটান বাই-পাস যে গড়ে উঠেছে সেটা ঐ বিধাননগরকে ফিড করবার জন্যই। সেদিন যদি ঐ বিধাননগর গড়ে তোলা না হত তাহলে পাশাপাশি জনবসতিও গড়ে উঠত না এবং তারফলে এই সমস্যাও দেখা দিত না। তা সত্ত্বেও বলি, আমরা সিদ্ধান্ত গ্রহণ করেছি যে, কোনও জলাশয় বন্ধ করব না। চার নম্বর ভেড়ি নিয়েছি সেজন্যই, কারণ আপনাদের দেখে আমাদের আশঙ্কা হয়েছিল।

হাইকোর্টে প্রমোটারদের কেসে যেভাবে আপনারা তৎপর হয়ে ওঠেন, ঐ ভেড়ি সম্বন্ধেও সে তৎপরতা দেখা গেছে। তখন মনে হয়েছিল, একটা অশুভ আঁতাত গড়ে উঠতে পা প্রোমোটার এবং আপনাদের মধ্যে ভেড়িগুলিকে বন্ধ করবার জন্য।

আমরা সরকার থেকে সিদ্ধান্ত গ্রহণ করেছিলাম যে ৪ নম্বর ভেড়ি সরকারে পরিচালনাধীনে আসবে। আর যারা মৎস্য চাষের সঙ্গে থাকবেন তাদেরকে সমবায় ম্যানেজমেন্টে মাধ্যমে আমরা উৎপাদনের সঙ্গে যুক্ত করব। ভেড়ি নিয়ে আপনাদের ছিনিমিনি খেলতে দে না। শুধু তাই নয়, যে সমস্ত জলাশয় আছে সেগুলিকে রক্ষা করার জন্য আমরা পরিকল্পন তৈরি করেছি। এখানেই আপনাদের দৃষ্টিভঙ্গির সঙ্গে আমাদের দৃষ্টিভঙ্গির পার্থক্য আছে আমরা একথা কখনও মনে করি না যে কেবল মাত্র উৎপাদন বাড়ালেই মানুষের উপকা হবে। তার সঙ্গে সঙ্গে আমাদের দৃষ্টিভঙ্গি হচ্ছে উৎপাদনের সঙ্গে সাধারণ মানুষকে যুক্ত কর এবং সেই সাধারণ মানুষকে যুক্ত করতে গেলে কিছু অসুবিধা থাকতে পারে, কিছু বাধ থাকতে পারে, কিছু ব্যর্থতা থাকতে পারে। কিন্তু সেই অসুবিধা, সেই বাধা, সেই ব্যর্থত আছে বলে সাধারণ মানুষের জন্য প্রকল্প তৈরি করব না। এই দৃষ্টিভঙ্গিতে আমরা বিশ্বাসী নয়। সেজন্য এই ধরনের যে সমস্ত জলাশয় আছে সেই সমস্ত আমাদের এখানে তৃতীয় ভূমি সংস্কার আইন পাস হয়েছে। জয়নাল সাহেব একটু আগে বললেন যে ঐ ভূমি সংস্কার আইন পাস হওয়ার ফলে তাদের অনেক পুকুর ছিল সেই পুকুরগুলির অধিকাংশই ভেস্ট হয়ে গেছে। শুধু জয়নাল সাহেবের পুকুর নয়, অনেক বড় বড় জলাশয় যাদের আছে তাদেরও ভেস্ট হবে। ভেস্ট জলাশয়কে আমরা গরিব মানুষদের সমবায় তৈরি করে তাদের সেখানে রাখার ব্যবস্থা করব। শুধু তাই নয়, আমরা একটা আইন চেষ্টা করছি যে, যে সমস্ত জলাশয়ে মাছ চাষ করার মতো আয়তন থাকবে সেই সমস্ত জলাশয় বন্ধ করতে পারবেন না—সে ব্যক্তি হোক আর সংস্থাই হোক এবং সেটা কলকাতা শহরে হোক, আর কলকাতার বাইরেই হোক। কলকাতার উপকণ্ঠে এই ধরনের ব্যবস্থা আমরা গ্রহণ করেছি এবং ইতিমধ্যে মানুষের মধ্যে সেই প্রতিক্রিয়া শুরু হয়েছে। বহু জায়গায় তারা নাগরিক কমিটি তৈরি করেছে। প্রোমোটাররা বড়বড় জলাশয় ভর্তি করার ক্ষেত্রে যে সমস্ত লেনদেন করছে জমির মালিকের সঙ্গে, বা জলাশয়ের মালিকের সঙ্গে সেগুলি তারা রুখে দিয়েছে। নাগরিক কমিটি তৈরি করার মধ্য দিয়ে ইতিমধ্যে মানুষের মধ্যে এই ধরনের সচেতনতা দেখা দিয়েছে। এটাকে আমরা শুভ লক্ষ্মণ বলে মনে করি। আমরা এই ব্যাপারে তাদের সরকার থেকে বারে বারে সমর্থন করব, সাহায্য করব যে এই সমস্ত জলাশয় বন্ধ করা যাবে না। এখানে একটা প্রশ্ন করেছেন যে আমাদের অনেক সুযোগ আছে, আমরা উৎপাদনটাকে আরও বাড়াতে পারি এবং আরও প্রশ্ন করেছেন যে ৮ম পঞ্চবার্ষিক পরিকল্পনা কিম্বা ২ হাজার সাল পর্যন্ত এগিয়ে গেছি, বিংশ শতাব্দির শেষ যখন হবে একবিংশ শতাব্দীতে যখন আমরা পা দেব তখন আমাদের পরিকল্পনা কি হবে? একথা বোধ হয় সৌগতবাবু বলেছেন। একবিংশ শতাব্দীতে পা দেবার যে পরিকল্পনা আপনারা তৈরি করেছিলেন তাতে বেকারি, দারিদ্র, নিরক্ষরতা ইত্যাদি হাত ধরে একবিংশ শতাব্দীতে যাবার পরিকল্পনা করেছিলেন। তাতে বেকারি বেড়েছে, দারিদ্রতা বেড়েছে, নিরক্ষরতা বেড়েছে। আমরা বিংশ শতাব্দী থেকে একবিংশ শতাব্দীতে যাবার যে পরিকল্পনা করেছি সেখানে স্বনিযুক্তি কর্ম প্রকল্প, সেখানে নিরক্ষরতা দূরীকরণ বা

সাক্ষরতা আন্দোলন বা উৎপাদন বৃদ্ধি, এই ৩টি কথা মাথায় রেখে বিংশ শতাব্দী শেষ করে একবিংশ শতাব্দীতে যাতে সাফল্য নিয়ে যেতে পারি তারজন্য আমাদের সরকারের যে ক্ষমতা আছে সেই দৃষ্টিভঙ্গি অনুযায়ী আমরা পরিকল্পনা তৈরি করেছি। অষ্টম পঞ্চবার্ষিক পরিকল্পনার শেষে আমাদের লক্ষ্য মাত্রা হচ্ছে এই রাজ্যে ১০ লক্ষ টন মাছ উৎপাদন করা। কি করে করব? অত্যন্ত আনন্দের কথা যে আজকে আপনারা ঐ বেঞ্চে বসে স্বীকার করলেন যে দপ্তরটার আরও গুরুত্ব দেওয়া উচিত, একে কাজে লাগানো উচিত, এখানে যে সমস্ত রিসোর্স আছে সেগুলি ঠিকমতো ইউটিলাইজ করা উচিত। এই কথাটা আমরা বারে বারে বলেছি। এই কথাটা আমরা বারে বারে বলেছি যে আমাদের যে সমস্ত সম্পদ আছে সেগুলিকে কি করে আমরা উৎপাদনমুখী করে গড়ে তুলতে পারব। আমার বক্তৃতায় আছে যে আমাদের দেশে যে জলাশয় আছে সেটাকে যদি আমরা কাজে লাগাতে পারি তাহলে কি হবে? ঐ আপনার কথা, আমার কথা, সবই একই কথা যে স্বনিযুক্তি কর্ম প্রকল্প গড়ে উঠবে, উৎপাদন বাড়বে, দেশের মানুষের আর্থিক অবস্থার উন্নতি ঘটবে। আরসঙ্গে সঙ্গে দেশের উৎপাদন বাড়লে বৈদেশিক মুদ্রা আনতে পারব। এবং পরিবেশকেও আমরা রক্ষা করতে পারব। জয়নাল সাহেব, বলতে পারেন যে পৃথিবীতে ভারতবর্ষ ছাড়া আর কোথায় ৩টি সমুদ্র আছে? বঙ্গোপোসাগর, ভারত মহাসাগর এবং আরব সাগর—এই ৩টি সাগর একমাত্র আমাদের দেশে আছে। পৃথিবীর আর কোথায় আছে ৩টি সাগর? কোথায় আছে এত মিষ্টি জলের নদী? কোথায় আছে এত লবণাক্ত জল? এই সবগুলি উৎপাদনের কাজে লাগে। একজন জাপানের কথা বললেন যে, জাপানে হচ্ছে, ভারতবর্ষে হচ্ছে না? এটা আমারও প্রশ্ন? এই একই প্রশ্নতো আমরাও করি।

[3-50 — 4-00 P.M.]

একটা প্রশ্ন আমি করি। পৃথিবীর উন্নয়নশীল দেশ তারা আজকে এগিয়ে যাচ্ছে এই প্রকল্পের মাধ্যমে আর ভারতবর্ষে এত রিসোর্স থাকা সত্ত্বেও আমাদের প্ল্যানিং কমিশন এমন প্ল্যান তৈরি করেন যে রিসোর্স বেসড প্ল্যান তৈরি হয় নি আমাদের দেশে। বামফ্রন্ট সরকার এই কথাই আপনাদের বলছে। এখানেতেই আপনাদের সঙ্গে আমাদের সংঘাত। পরিকল্পনাটা মাঠের উপযোগী করে তৈরি হল তাহলে আমাদের দেশে এত বেকার তৈরি হত না,এতে খাদ্যের ঘাটতি তৈরি হত না, দেশে এই রকম দুঃখ-দুর্দশা তৈরি হত না। আজকে আপনারা বলেছেন আপনারা অনেক কিছু করেছিলেন। কি সব বললেন যে ট্রলার এই সব করেছিলেন। কিছু করেন নি। বলতে পারেন একটাও যন্ত্রচালিত নৌকা ছিল? জয়নাল সাহেব ১৯৭২-৭৭ সালে মন্ত্রী ছিলেন, পশ্চিমবাংলার মৎস্য দপ্তরের মাধ্যমে একটাও দেখাতে পারবেন গরিব মৎস্যজীবীদের জন্য একটাও যন্ত্রচালিত নৌকা এনেছিলেন? বড় বড় ট্রলার পশ্চিমবাংলায় এনেছিলেন যেগুলো এখানে চলত না, বেচে দিতে বাধ্য হলেন। আপনারা গরিব মৎস্যজীবীদের জন্য ভাবেন নি। আর পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার আসার পর গরিব মৎস্যজীবীদের জন্য ভাবনা-চিন্তা করেছে। এই যে আর এস পি-র ভদ্রলোক আছেন, তিনি এখানে বক্তব্য রাখলেন মৎস্যজীবীরা ডিপ সী তে মাছ ধরছে, তাদের আত্মরক্ষার জন্য বা দস্যুদের হাত থেকে বাঁচাবার জন্য ব্যবস্থা করুন। এই সব কথা আগে বলতে হত না। কারণ মাছ ধরার মতো মৎস্যজীবীদের কোনও উপকরণ ছিল না। আজকে আমাদের এই ক্ষমতার মধ্যে এই

গুলো করতে পেরেছি বলেই এই দাবিগুলো উঠেছে। সমুদ্রে কি করে মৎস্যজীবীদের রক্ষা করা যায় জলদস্যুদের হাত থেকে সেই দায়িত্ব কিন্তু আপনারা পালন করেন নি। গভীর সমুদ্রে যারা মাছ ধরতে যায় সমুদ্র তটরেখায় তাদের রক্ষার জন্য কেন্দ্রীয় সরকারের কোস্ট গার্ড এবং বি এস এফ-কে তাদের দায়িত্ব পালন করতে হবে। এই ব্যাপারে আমরা বার বার দিল্লিকে ম্যাসেজ পাঠিয়েছি যে কোস্ট গার্ডকে শক্তিশালী করুন। কোথায় আমাদের দেশে কোস্ট গার্ড, কোনও চিহ্ন পাবেন? বলরাম জাখর যখন এখানে এসেছিলেন আমি তাকে নিয়ে গিয়েছিলাম, তখন আমি কোস্ট গার্ড লঞ্চকে বলেছিলাম আপনরা একটু পাহারা দিন না সমুদ্রে যারা মাছ ধরতে যায় তাদের জন্য তাছাড়া বাংলাদেশ থেকে ফিলিপিনস থেকে থাইল্যান্ড থেকে এই সমস্ত জলদস্যুরা এসে ফিশারম্যানদের আক্রমণ করছে, মাছ ধরে নিয়ে চলে যাচ্ছে। এই ব্যাপারে আপনারা একটু অ্যালার্ট থাকুন। এই সব হয় নি। আপনারা এই সব কথা চিন্তা করেন না, ভাবেন না, সেই দিন দিল্লিতে আলোচনা হয়েছিল এখানে হৃষিকেশবাবু আছেন, শুনলে আনন্দ পাবেন, আমাদেরও দাবি ছিল সেই আলোচনায় ওরা বলেছেন যে বড় বড় ট্রলার সমুদ্রে আর চালানো যাবে না। আমি বলেছিলাম এত দেরি করে আপনাদের ঘুমটা ভাঙ্গলো। এই কথা আমরা বারেবারে বলে এসেছি সমুদ্রকে এইভাবে ধ্বংস করবেন না। আমাদের সমুদ্রে যে পরিমাণ সম্পদ আছে যদি আজকে মেকানাইজড বোট, হাই পাওয়ার মেকানাইজড বোট দিয়ে সমুদ্রে মাছ ধরানো হয় তাহলে সমুদ্রে সম্পদটা আর থাকবে না। সমুদ্রে সম্পদটা অফুরন্ত নয়। শুধু মাত্র চিংড়ি মাছ ধরার নাম করে প্রচুর পরিমাণে অন্যান্য মাছ ধ্বংস করা হচ্ছে। কেন্দ্রীয় সরকারের নীতির মাধ্যমে যেভাবে সমুদ্রের সম্পদটা ধ্বংস করা হচ্ছে অদূর ভবিষ্যতে আমাদের সমুদ্রে আর সম্পদ থাকবে না। এত দিন ধরে আমার এই কথা বলে এসেছি। ওরা বলেছেন আমাদের সমুদ্রে নাকি প্রচুর পরিমাণে সম্পদ আছে। কিছু দিন আগে ওরা বিদেশ থেকে একজন এক্সপার্ট নিয়ে এসেছিলেন, সেই এক্সপার্ট ওদের কাছে রিপোর্ট দিয়েছিল যে আপনারা যেটা ভাবছেন যে সমুদ্রে প্রচুর পরিমাণে সম্পদ আছে কিন্তু সেই সম্পদ শেষ হয়ে যেতে বসেছে, এইভাবে ট্রলার চালাবেন না। বিগত ১০-১২ বছর ধরে আমরা বারে বারে কেন্দ্রীয় সরকারকে বলে এসেছি এই সর্বনাশা নীতি আপনারা ত্যাগ করুন। বড় বড় ট্রলার চালাবার ব্যবস্থা করবেন না, উৎসাহ দেবেন না। আমি জানি না ওদের এতে ঘুম ভাঙ্গবে কিনা, ওদের ওই নীতি পরিবর্তন করবেন কিনা। এখন ওরা বুঝতে পারছেন বলে দিল্লিতে বলেছেন নীতি টিতি পরিবর্তনের দিকে ব্যবস্থা নিন।

তবে আমি এইটুকু বলতে চাই যে, আমরা যে সমস্ত প্রকল্পগুলো করছি সেগুলো দুটি দৃষ্টিভঙ্গিকে মাথায় রেখে করছি। একটি হচ্ছে মৎস্যজীবীদের জন্য কল্যাণ মূলক প্রকল্প। এখানে আপনারা বলছিলেন যে আমরা তাদের ভাতা দিচ্ছি। গরিব মৎস্যজীবীদের একটু উপকার করলে আপনাদের এত চিন্তা হয় কেন? আপনাদের এতে গাত্রদাহ হয় কেন? যারজন্য আমরা গরিব মৎস্যজীবীদের জন্য কোনও কল্যাণ মূলক প্রকল্প গ্রহণ করলে, তাদের জন্য বার্ধক্যজনিত কারণে ভাতা প্রদানের ব্যবস্থা করলে আপনারা সমর্থন করেন না। কিন্তু আজকে এই সমস্ত গরিবি মৎস্যজীবী, তারা এটা বুঝেছে, তাদের অভিজ্ঞতা দিয়ে বুঝেছে যে বামফ্রন্ট সরকার তাদের পাশে আছে। তাদের এই সরকারই বার্ধক্য ভাতা দিতে পারেন, পরিচয় পত্র দিতে পারেন, তাদের পেনশনের ব্যবস্থা করতে পারেন। আপনারা এই সমস্ত

মৎস্যজীবীদের জন্য পেনশনের কি ব্যবস্থা করেছিলেন? জয়নাল সাহেব, আপনার অবগতির জন্য জানাচ্ছি যে, উত্তর থেকে দক্ষিণবঙ্গ পর্যন্ত যেখানেই আপনি যাবেন সেখানে দেখতে পাবেন যে মৎস্যজীবীদের দুর্ঘটনাজনিত কারণে কেউ মারা গেলে তারা এককালীন পনের হাজার টাকা করে আর আহত হলে সাড়ে সাত হাজার টাকা করে পাবেন। কেউ মারা গেলে তার পরিবার পনের হাজার করে টাকা পাবেন। আপনার মৎস্য দপ্তর সম্পর্কে কোনও সম্পর্ক নেই বলে আপনি এটা জানেন না। আপনি এটা দেখবেন, পশ্চিমদিনাজপুরের ইটাহার কেন্দ্রে আপনার কেন্দ্রে কোনও মৎস্যজীবী মাছ ধরতে গিয়ে যদি মারা যান তাহলে তার পরিবার পনের হাজার টাকা অর্থ সাহায্য পাবেন। পনের হাজার টাকার ইনসিওরেন্স স্কীমে পাওয়ার ব্যবস্থা হয় কিনা আপনি খোঁজ নিয়ে দেখবেন। আমি এই কথা দায়িত্ব নিয়ে বলছি, বামফ্রন্ট সরকার এই প্রকল্পগুলো করেছে। মৎস্যজীবীদের জন্য এই সমস্ত কল্যাণমূলক প্রকল্প তৈরি করেছে। তার কারণ, বামফ্রন্ট সরকার এটা দেখেছে যে এই সম্প্রদায়ের লোকেরা দীর্ঘদিন ধরে সমাজের বুকে অবহেলিত অবস্থায় পড়েছিল। আমরা মাছের উৎপাদনকে পুরোপুরি বাড়াবার জন্য সাধারণ মানুষকে যুক্ত করে এই সমস্ত প্রকল্প করেছি। যেমন, দিঘার কাছে ওখানে আলমপুর ফার্ম, ইউ এন ডি পি প্রকল্প আমরা করেছি। আমরা এটা বুঝেছি যে আমাদের প্রযুক্তির দরকার আছে। উন্নত প্রযুক্তির সাহায্য না পেলে মাছের উৎপাদন এমনিতে বাড়ে না। এই প্রযুক্তি যাতে জনগণের কাছে আমরা পৌঁছে দিতে পারি সেজন্য সেই দৃষ্টিভঙ্গিকে লক্ষ্য রেখে আমরা এটা করেছি। আমরা এটা বিশ্বাস করি যে, টেকনোলজি যদি সাধারণ মানুষের মধ্যে পৌঁছে দিতে না পারি তাহলে কখনই উৎপাদন বৃদ্ধি সম্ভব নয়। বাঁকুড়াতে আমরা টেকনোলজিকে সাধারণ মানুষের কাছে পৌঁছে দিতে পেরেছি। আজকে তাই গ্রামাঞ্চলে গরিবি মানুষ আজকে এর সঙ্গে যুক্ত হয়ে নিজেদের জীবিকা নির্বাহ করতে পারছে। চিংড়ি মাছের জন্য আলমপুর, দিঘায় যেটা করা হয়েছে এটাকে আমরা কাজে লাগাতে পারি। ইস্টার্ন বাই-পাসের কাছে ব্রাজিল থেকে রেড তেলাপিয়া এনে আড়াই তিনশ টন পার হেক্টর করা যেতে পারে। কিন্তু আমরা এত উচ্চ গ্রামে না যেতে পারলেও উৎপাদনটা নিশ্চয়ই চাই এবং সেজন্য প্রকল্পটি গড়ে তুলেছি। এগুলো করার উদ্দেশ্য টেকনোলজি ট্রান্সফার করে যাতে আমরা ফিল্ডে পৌঁছাতে পারি। আমি আশা করব যে, মাননীয় সদস্যরা আমাদের সরকারের যে দৃষ্টিভঙ্গি তাকে সাহায্য করবেন। ওদের দেওয়া কাট মোশনের আমি বিরোধিতা আর কি করব? ওরা তো নিজেদের কাট মোশনের নিজেরাই বিরোধিতা করেছেন।

**Mr. Speaker :** Now I put to vote all the cut motions.

The motion Shri Subrata Mukherjee, Shri Sobhan Deb Chattopadhyay and Shri Saugata Roy that the amount of the Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Dr. Asim Kumar Das Gupta move on 25th March, 1992 that a sum of Rs. 31,04,24,000 be granted for expenditure under Demand No. 51, Major Heads : "2405—Fisheries, 4405—Capital Oultay on Fisheries and 6405—Loans for Fisheries".

(This is inclusive of total sum of Rs. 7.76.11.000 already voted on account) was then put and agreed to.

## DEMAND NO. 57

**Mr. Deputy Speaker :** There are three cut motions to Demand No. 57. All the cut motions are in order and taken as moved.

**Dr. Manas Bhunia :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1/-.

| | |
|---|---|
| Shri Deba Prasad Sarkar<br>Shri Saugata Roy | Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-. |

[4-00 — 4-10 P.M.]

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সমবায় মন্ত্রী ১৯৯২-৯৩ সালের যে ৪৭ কোটি ৭৫ লক্ষ টাকার ব্যয় বরাদ্দের দাবি আমাদের সামনে পেশ করেছেন আমি সেই ব্যয় বরাদ্দের বিরোধিতা করছি এবং আমাদের তরফ থেকে যে কাট মোশন আনা হয়েছে সেই কাট মোশনকে সমর্থন করছি। আমি প্রথমেই যে কথাটি বলতে চাই সেটা হচ্ছে যে, গত বছরের বাজেট বরাদ্দ ছিল ৩৮ কোটি ৮৭ লক্ষ টাকা এবং আমাদের কাছে যতটা খবর আছে তাতে আমরা জানি যে এর মধ্যে প্ল্যান ফান্ডের প্রায় ১০ কোটি টাকা ছিল। এই বছরে ৪৭ কোটি টাকার মধ্যে ১১-১২ কোটি টাকা প্ল্যান ফান্ড হবে এবং যার অধিকাংশ এন সি ডি সি এবং এন সি সি এফের মাধ্যমে বিভিন্ন উন্নয়নমূলক কাজ হচ্ছে যেমন গুদাম ঘর তৈরি হয়ে থাকে, কোল্ড স্টোরেজ তৈরি হয়ে থাকে ইত্যাদি। আমাদের কাছে খবর আছে এবং মাননীয় মন্ত্রী তার জবাবি ভাষণ যখন দেবেন তখন বললেন এই যে ১০ কোটি টাকার প্ল্যান ফান্ড গত বছরে ছিল তার কত টাকা আপনি পেয়েছেন। আমাদের কাছে খবর আছে যে তার শতকরা ৪০ ভাগ টাকাও অর্থ দপ্তরের কাছ থেকে পান নি। এবং যদিও পেয়েও থাকেন আমরা জানি না। আর এই বছর যে কি হবে জানি না। গতবারে যখন বাজেট ভাষণে বক্তব্য রেখেছিলেন তখন আমি এইকথা বারে বারে বলেছিলাম যে বিভিন্ন দপ্তরের প্ল্যান ফান্ডের টাকা যেহেতু অর্থ দপ্তরের আওতায় এবং অর্থ দপ্তরের ভার শূন্য হওয়াতে কোনও উন্নয়নমূলক কাজই আপনারা করতে পারবেন না। বাজেট ভাষণের সময় আমরা যখন বাজেটের উপর বক্তব্য রেখেছিলাম তখন আমরা এই কথা বার বার বলেছি বিভিন্ন দপ্তরের প্ল্যান ফান্ডের টাকা যেহেতু অর্থদপ্তরের ভাঁড়ার প্রায় শূন্য হয়ে গেছে সেইজন্য নানা রকম কারচুপি করে সেই টাকা তারা বিভিন্ন দপ্তরকে দেননি। এখানে চেক ইস্যু করে মন্ত্রীদের বলা হয়েছে টাকা দিয়ে দেওয়া হল কিন্তু সেই চেক যখন ভাঙ্গাতে গেল পে -অ্যান্ড অ্যাকাউন্টস অফিসে তখন সেখানে দেখা গেল ঢালাও অর্ডার আছে অর্থমন্ত্রীর, যেন কোনও প্ল্যান ফান্ডের টাকা সেখান থেকে মঞ্জুর করা না হয়। এই যদি আজকে অবস্থা হয় বিভিন্ন দপ্তরের ক্ষেত্রে, সমবায় দপ্তরের ক্ষেত্রে তাহলে কোনও দপ্তরের উন্নয়নমূলক কাজ কিভাবে হবে আমি বুঝতে পারছি না? এই অবস্থার যদি পরিবর্তন না হয় আগামী দিনে তাহলে পরে কোনও দপ্তরই সমবায় দপ্তর সমেত তাদের যে কার্যসূচি সেই কার্যসূচি কার্যত রূপায়িত করতে পারবেন না। মাননীয় সমবায় মন্ত্রী তার বক্তব্যের প্রথম দিকে বলেছেন ৪৭

কোটি ৭৫ লক্ষ টাকার মধ্যে প্রায় প্ল্যান ফান্ডের ১২ কোটি টাকা অর্থাৎ যারা ২০, ৩০ এবং ৪০ ভাগ পেতে পারেন তারা নাও পেতে পারেন এই ব্যাপারে কোনও নিশ্চয়তা নেই। তাও তিনি বলেছেন এটা স্বল্প বলে মনে হতে পারে নিশ্চয় এটা স্বল্প এ বিষয়ে কোনও সন্দেহ নেই মনে হওয়ারও কারণ নেই, যে সমবায় আন্দোলনের ব্যাপারে আপনি বলেছেন—সমবায় আন্দোলনকে গণ আন্দোলন রূপায়িত করার সার্বিক প্রয়াস করা যেতে পারে এবং আমরা জানি আপনারা বামফ্রন্টের বিভিন্ন শরীক দল আন্দোলনে পটু কিন্তু আপনারা বুকে হাত দিয়ে বলুন তো এই ১৫ বছর আপনারা ক্ষমতায় আছেন কিন্তু সমবায় আন্দোলনকে সাহায্য করার ব্যাপারে কতটা ভূমিকা দিতে পেরেছেন? সমবায় আন্দোলন ১৯৭২-৭৭ সালে আমরা যেটুকু দিয়েছিলাম আমি পরিসংখ্যান দিয়ে বলব ফাঁকা কথার ওপর বলব না এই ১৫ বছরে আপনারা কতটুকু তার অগ্রগতি করতে পেরেছেন? আপনারা বুকে হাত দিয়ে বলুন তো সমবায় আন্দোলনকে গণ অন্দোলনের রূপরেখার ক্ষেত্রে আনতে পেরেছেন কিনা? আমাদের যে কথাটা মনে হচ্ছে সেটা হচ্ছে আমরা ১৯৭৩ সালের আইনটাকে সম্পূর্ণ পরিবর্তন করে এনেছিলাম সেটাকে পরবর্তীকালে নির্মলবাবু যখন সমবায় মন্ত্রী ছিলেন তখন সেটাকে পরিবর্তন করে ১৯৮৩ সালে নতুন আইন প্রণয়ন করেন। কিন্তু আমাদের সমবায় আইনে ৭০-৭৫ আইনের ধারা আমরা করেছিলাম ইউনিভার্সালাইজেশন অফ মেম্বারশিপ সর্বজনীন সদস্যকরণের একটা প্রস্তাব রেখেছিলাম। আমরা দেখেছিলাম ৭২ সালে যখন আমরা ক্ষমতায় আসি তখন এই সমবায় আন্দোলনটা কিছু ধনীক শ্রেণীর লোকেদের মধ্যে কুক্ষিগত হয়ে আছে, যারা সাধারণ সদস্য হতে চান সমবায় সমিতিতে তাদের কিছুতেই সদস্য হতে দিতে চাইছিলেন না। সেইজন্য আমরা আইন করে বলেছিলাম, যে দরখাস্ত করবেন কোনও সমবায় সমিতির সদস্য হবার জন্য তাকে একটা নির্দিষ্ট দিনের পর সেই সমবায় সমিতির সদস্য হিসাবে গণ্য করা হবে। আপনারা ১৫ বছরে কি করেছেন মাত্র ৩২ লক্ষ লোককে সমবায় আন্দোলনে আনতে পেরেছেন, জোগাড় করতে পেরেছেন এই ইউনিভার্সালাইজেশন অফ মেম্বারশিপের মধ্যে? তাও এই ৩২ লক্ষ লোক সকলে সচল নয়। তারা অ্যাকটিভ নয় এর মধ্যে অনেকে নন-অ্যাকটিভ, সুপ্ত নানা ধরনের লোক আছে। তাও ধরলাম ৩২ লক্ষ লোক আপনারা এনেছেন। মোট ৭ কোটি যদি লোকসংখ্যা ধরি তাহলে এই ৭ কোটি অর্থাৎ ৭০০ লক্ষ লোকের মধ্যে মাত্র ৩২ লক্ষ লোককে ইউনিভার্সালাইজেশন অফ মেম্বারশিপের মধ্যে আনতে পেরেছেন। একভাগ হলে শতকরা ৪.৫ ভাগ হয় অর্থাৎ প্রতিটি ১০০ লোকের মধ্যে সাড়ে চারটি লোককে আপনারা সমবায় আন্দোলনের মধ্যে যুক্ত করতে পেরেছেন। আপনাদের এই ১৫ বছরের আন্দোলনে এর কতখানি অগ্রগতি হয়েছে এই পরিসংখ্যান থেকে আপনারা সেটা সহজেই বুঝতে পারছেন।

[4-10 — 4-20 P.M.]

ওরা কতগুলি নীতি নিয়ে সমবায় চালান, তারমধ্যে একটা বড় নীতি হচ্ছে গণতান্ত্রিক সমবায় আন্দোলন। ওরা বলেছেন আমরা গণতান্ত্রিক পদ্ধতিতে উন্নয়ন করে যাব। ১৯৮৩ সালে আমি যে আইনের কথা বলছিলাম সেই আইনের মধ্যে এই গণতন্ত্রিকরণের জায়গায় আরও বেশি ক্ষমতা সরকার কুক্ষিগত করবার চেষ্টা করছে। যেমন সেকশন থার্টি এইটে কো-অপারেটিভ সার্ভিস কমিশনের কথা লেখা হয়েছে। যদিও কো-অপারেটিভ সার্ভিস কমিশন

এখনও চালু হয়নি, আগামী বছর চালু হবে বলে মন্ত্রী মহাশয় বলেছিলেন। যে সমস্ত বিভিন্ন রকম সমবায় সমিতি আছে। যারা সমবায় আন্দোলনের মধ্যে দিয়ে নিজেদের প্রতিষ্ঠিত করেছেন তারা কোনও কর্মচারিকে নিয়োগ করতে পারবে না। কলেজ সার্ভিস কমিশনের মতো স্কুল সার্ভিস কমিশনের মতো, কো-অপারেটিভ সার্ভিস কমিশনের মাধ্যমে এই সমস্ত লোক নিয়োগ হবে সমবায় সমিতিগুলিতে। এই সমবায়গুলির উপর তাদের কোনও বিশ্বাস নেই। কো-অপারেটিভ সার্ভিস কমিশনের মাধ্যমে তার লোকনিয়োগ করবে সমবায় সমিতিতে, সমবায় সমিতির নিজস্ব কোনও স্বাধীনতা থাকবে না, তাদের নিজস্ব কোনও গণতন্ত্র থাকবে না। তাদের এই ব্যবস্থা সমবায় নীতির মূল মন্ত্রর পরিপন্থী বলে আমি বিশ্বাস করি এবং এটার পরিবর্তন করা দরকার। আপনারা জানেন যে একজন লোক একটা করে ভোট দিতে পারবেন। কিন্তু আশ্চর্যের সাথে আমরা লক্ষ্য করছি সমবায় সমিতিগুলি যদি সরকার থেকে ঋণ নিয়ে থাকে, সেটা যে কোনও অঙ্কই হোক না কেন, সেটা ১০০ টাকাই হোক বা এক লক্ষ টাকাই হোক, সেখানে কিন্তু সরকারের একটা ভোট নয়, সরকারের তিনটে ভোট অথবা এক তৃতীয়াংশ ভোট, যেটা কম হবে সেটা দিতে পারবে। এই নিয়মটা গণতন্ত্রের বিরোধী বলে আমি মনে করি। সরকারের এই ভোটদানের অধিকার যেটা কো-অপারেটিভ অ্যাক্টের মধ্যে আছে সেটাকে পরিবর্তন করার জন্য আমি মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি। এইগুলি যদি পরিবর্তন করে আরও গণতন্ত্রকরণ করা যায় তার জন্য সরকার একটু ভেবে দেখুন। এই তিনটে ভোট সরকার দিতে পারবেন এবং এই ভোট দানের জন্য আমরা দেখতে পাচ্ছি বিভিন্ন ভাবে বিভিন্ন দল থেকে তিনজন করে সরকারি প্রতিনিধি বিভিন্ন সমবায় সমিতিতে চলে যাচ্ছে। যারা হয়ত সাধারণ নির্বাচনে দাঁড়ালে সেই সমিতির মধ্যে যাবার কোনও সুযোগ পেত না, নির্বাচিত হতে পারত না, তারা আজকে সমবায় সমিতিতে প্রতিনিধি হিসাবে চলে যাচ্ছে। তারা আজকে চেয়ারম্যান, ভাইস-চেয়ারম্যান ইত্যাদি অলঙ্কৃত করে বসে আছে। আরেকটা জিনিস আমরা দেখছি সেটা এখানে তুলে ধরতে চাই কো-অপারেটিভ আইনের সেকশন টোয়েন্টি নাইনে, সাব সেকশন নাইনে এখানে কি রকম অবস্থা দেখছি। সাধারণভাবে যারা নির্বাচিত হয়ে আসছেন তাদের মধ্যে থেকে চেয়ারম্যান বা এই সমস্ত পদাধিকারী হয়ে আছেন। তারা ছয় বছর সেই পদে থাকার পরে তাদের সেই পদে আসতে গেল তিন বছর গ্যাপ দিতে হবে, এটা এই আইনের মধ্যে আছে। কিন্তু যারা সরকারের প্রতিনিধি তাদের ক্ষেত্রে এটা প্রযোজ্য হচ্ছে না। এটা কি ধরনের ব্যবস্থা। যারা সরকারি প্রতিনিধি হয়ে যাচ্ছেন তারা ১০-১২ বছর সেই পদে মৌরসি পাট্টা চালিয়ে যাচ্ছেন এটা কি ধরনের গণতন্ত্র। এটা পরিবর্তন হওয়া দরকার, তাই মাননীয় মন্ত্রী মহাশয় এটা বিবেচনা করে দেখবেন।

তারপর আমরা দেখছি অত্যন্ত আশ্চর্যের ব্যাপার অনেক সমবায় আছে, বিভিন্ন সমবায় আছে, কো-অপারেটিভ আছে এবং আরও অনেকগুলি আছে। সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্ক আছে। কিন্তু বিভিন্ন জায়গাতে দেখছি যে কোর্ট কেস হয়ে যাচ্ছে। কোনও জায়গাতে দশ বছর, কোনও জায়গাতে বারো বছর লেগে যাচ্ছে। কোনও নির্বাচন নেই। সরকার থেকে একটা বোর্ড করে দেওয়া হয়েছে। এই রকম অবস্থা। একটা অব্যবস্থা আমরা দেখতে পাচ্ছি। সরকারের কি এইটুকু দায়িত্ব নেই যে, এই সমস্যার সমাধান কি করে করা যায়। কোর্ট কেস যাতে তাড়াতাড়ি মেটে সেটা দেখবার জন্য অনুরোধ করছি। সমবায় সমিতিগুলিকে কোনও

নির্বাচন হচ্ছে না। বারো বছর, চোদ্দ বছর ধরে কোনও ইলেকশন হচ্ছে না। কোর্টের আওতাতে চলে যাচ্ছে। আপনার বলছেন গণতন্ত্রের কথা। আপনারা বলছেন সমবায় আন্দোলনকে গণতান্ত্রিক আন্দোলনের রূপান্তরিত করবেন। কিন্তু আমরা দেখতে পাচ্ছি যে এটা কোর্টের আন্দোলনে রূপান্তরিত হয়ে যাচ্ছে। অধিকাংশ সমবায় সমিতিগুলি আজকে নিয়ম নীতি মানছে না। কথায় কথায় কোর্টে চলে যাচ্ছে। আজকে আপনাকে তো দেখতে হবে যাতে এটা কথায় কথায় কোর্টে যেতে না পারে। কেসগুলি যাতে এক দুই বছরের মধ্যে নিষ্পত্তি হয় তারজন্য আপনাকে সচেষ্ট হতে হবে। কেন নির্বাচন হবে না, বারো বছর, চোদ্দ বছর কোর্টের আন্ডারে থেকে যাচ্ছে। আমি আশা করি মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয় এই সমস্যার সমাধান করতে উদ্যোগ নেবেন। এবং উনি ওনার জাববি ভাষণে উত্তর দেবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিভিন্ন কৃষি সমবায় সমিতি, এস কে ইউ এস যেগুলি আছে গ্রামের এস কে ইউ এসের মাধ্যমে দেওয়া হয়ে থাকে। পশ্চিমবাংলাতে এইরকম ৬৫০০-৭৫০০ সমবায় সমিতি আছে। গত ৯-১০ সেপ্টেম্বর ওভারল্যান্ড পত্রিকাতে একটা মারাত্মক খবর বেরিয়েছে, এটা স্যার আমি পড়েছি, রাজ্যের ৬৬০০ প্রাথমিক কৃষি উন্নয়ন সমিতির মধ্যে বর্তমানে ২৬টি ছাড়া সবগুলি বন্ধ হয়ে গেছে। যে উদ্দেশ্যে ওই সব সমবায় সমিতি তৈরি করা হয়েছিল সেই উদ্দেশ্য পালিত হচ্ছে না। সমবায় সমিতিগুলির ঋণ দেওয়ার কথা। সেখানে নিজেরাই ঋণের দায়ে ধুঁকছে। গত তেসরা সেপ্টেম্বর বসিরহাট মহকুমার পুকুরিয়া সমবায় কৃষি উন্নয়ন সমিতির ২৫ বছর পূর্তি উৎসবে প্রধান অতিথির ভাষণে সমবায় মন্ত্রী সরল দেব এই কথা জানান। বর্তমানে যারা বিভিন্ন সমবায় সমিতি চালাচ্ছেন এর মধ্যে বহু চোর ঢুকে আছে। ওই সব চোরকে না তাড়াতে পারলে এই রাজ্যের সমবায় আন্দোলন কিছুতেই জোরদার হবে না বলে তিনি মন্তব্য করেন। সমবায় মন্ত্রী উদ্বেগ প্রকাশ করে বলেন, বিভিন্ন সমবায় সমিতিগুলি যে সব ঋণ দেয় তার মাত্র ২৫ থেকে ২৯ শতাংশ আদায় হয়। প্রায় ২ কোটি ৩৫ লক্ষ টাকার মতোন ঋণ অনাদায়ি হয়ে রয়ে গেছে বলে তিনি জানান। আমি সবিনয়ে জিজ্ঞাসা করতে চাই, কেন এই রকম অবস্থা হচ্ছে। আগে যিনি মাননীয় মন্ত্রী ছিলেন তার আমল থেকেই এই জিনিস দেখতে পাচ্ছি। কেন এই সমবায়গুলিকে জোরদার করা যাচ্ছে না? আজকে কি এই সমবায়গুলি লক্ষ লক্ষ চোরেদের দিয়ে চলবে? এইভাবে সমবায় সমিতিগুলি চললে মৃত হয়ে যাবে। যে উদ্দেশ্য নিয়ে করা হয়েছিল এইগুলি তার উদ্দেশ্য সাধিত হবে না। এর উদ্দেশ্যই যাতে স্বল্প মেয়াদী ঋণ দিয়ে দুঃস্থ লোকেদের কিছুটা লাঘব করা যায়। কিন্তু তার কিছুই হচ্ছে না। এই ক্ষেত্রে কেউই উপকৃত হচ্ছে না। ফল উল্টো হয়ে যাচ্ছে। আমরা কি দেখছি, গত বছর ৩১-৩-৯১ তারিখ অবধি মাতার ২৯ কোটি টাকা দেওয়া হয়েছে। আমরা দেখছি এই বছর ৩১-১২-৯১ তারিখে ৩০.৮৫ কোটি টাকা দেওয়া হয়েছে। এখানে আমি একটা জিনিস বলতে বাধ্য হচ্ছি, মাননীয় মন্ত্রী মহাশয় যে বিভিন্ন পরিসংখ্যান দিয়েছেন এবং আরও যে পরিসংখ্যান আছে তার সঙ্গে কোনও মিল নেই।

[4-20 — 4-30 P.M.]

এই মিল যদি ঠিক করে দেন, এই মিল যাতে হয় আগামী দিনে সেটা একটু লক্ষ্য করবেন। আমার সময় কম, পরে মন্ত্রীকে দেখাব। ফিগারগুলো যা লেখা আছে, সেগুলো দেখে

আমার চোখ ছানাবড়া হয়ে গিয়েছে। এখানে দেখছি ১৯৯০-৯১ সালে শর্ট টার্ম লোন দেওয়া হয়েছিল ৫৪.৬০ লক্ষ টাকা, তার আগের বছর ৬৩.০৩ লক্ষ টাকা আর ১৯৮৭-৮৮ সালে ৬৩ কোটি টাকা। বছর বছর দেখছি শর্ট টার্ম লোন কমছে। এটা হতে পারে যখন জনতা মন্ত্রিসভা ছিল ওই সব লোন মুকুব হয়ে যাবে ১০ হাজার টাকা পর্যন্ত এই একটা ভুল ধারণার ফলে লোকের ঋণ শোধের প্রবণতা থমকে দাঁড়িয়েছে। আজকে ঋণ মুকুব হবে এই আশায় তারা ঋণ শোধ করছে না এবং ঋণ যদি শোধ না হয় ব্যাঙ্কের ক্রেডিট দেওয়ার ক্ষমতা কমে যায়, সেটা দেখতে পাচ্ছি পশ্চিমবাংলায় হয়েছে। আর একটা জিনিস মন্ত্রীকে বলি ৩০-১০-৮৯ তে কিস্তির খেলাপ হয়েছিল। ১০ হাজার টাকার ঋণের কিস্তি খেলাপ করেছিল। কিস্তি মাৎ হয়েছে। কিন্তু আপনারা কতটা টাকা কেন্দ্রীয় সরকারে থেকে পেয়েছেন বর্তমান পর্যন্ত জানি না। এই টাকাটা যখন বাঙ্কে দিয়েছেন কেন্দ্র থেকে তখন ১-২ বছর কেটে গিয়েছে, এই দু বছরের মধ্যে সুদ যেটা জমেছে, সেই সুদের টাকা ব্যাঙ্ক বলছে তাদের দিতে হবে। এই সুদের টাকা কে দেবে এবং কিভাবে দেবে এই কৃষক সমাজ, কিভাবে দেবে চাষী ভায়েরা। মুকুব পেতে পারে এই আশায় তারা বসে ছিল। আর একটা কথা না বলে পারছি না, আদায়ের পরিমাণ নেমে এসেছে। বর্তমান মন্ত্রীই বলেছেন ২৫ থেকে ২৯ শতাংশ আদায় হচ্ছে। আমাদের সময়ে শতকরা ৯০ ভাগ হত। আজকে সেখানে আদায় হচ্ছে ২৫ থেকে ২৯ শতাংশ। এই ২৫ থেকে ২৯ শতাংশ ঋণ আদায় দিয়ে হবে না। আপনাদের ২৫-৩০ কোটি টাকা আদায় হচ্ছে, যেখানে ৬৮ কোটি টাকা আদায়ের প্রয়োজন। এইটা আদায় করতে হবে। আপনারা যদি শতকরা ৮০-৯০ ভাগ আদায় করতে পারেন তাহলে হবে না। আপনারা যদি আদায় চান, তাহলে প্রয়োজনীয় ক্ষেত্রে ব্যবস্থা গ্রহণ করতে হবে। জানি না, সেই ক্ষেত্রে ব্যবস্থা গ্রহণের জন্য আপনার দল এবং বামফ্রন্ট সরকার কোনও নীতি গ্রহণ করেছেন কিনা। আপনাদের দেখছি ১৫ বছরে আদায় শতকরা ১৫/১০/৮ ভাগের বেশি হয় নি। এই দিয়ে সমবায় আন্দোলনকে গণ আন্দোলনের কাছাকাছি যেতে পারবেন বলে মনে হয় না। দীর্ঘমেয়াদী ঋণের ক্ষেত্রে দেখছি আমাদের সময়ে ৬০-৬-৭৬ পর্যন্ত সমবায় আন্দোলনে আমরা ৫ কোটি টাকা ঋণ দিয়েছিলাম। ১৪ বছর পরে দেখছি ৮.৬৮ কোটি টাকা। গত বছরের বাজেট ভাষণে বলেছিলেন দীর্ঘমেয়াদী ক্ষেত্রে ৮.৬৮ কোটি টাকা বিনিয়োগ ঋণ মঞ্জুর করা হয়েছিল। এইবারের বাজেট ভাষণে বলছেন ৫ পাতায়ঃ

> " ১৯৯০-৯১ সালে দীর্ঘ মেয়াদী ঋণের ক্ষেত্র ব্যাপকভাবে সম্প্রসারিত হয়েছে। ঐ বছরে ১৭ কোটি ২০ লক্ষ টাকা ঋণ বিনিয়োগ করার লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছিল, তার মধ্যে ১৪ কোটি ৭ লক্ষ টাকা ঋণ দেওয়া সম্ভব হয়েছে।

কোন ফিগারটি সত্য আর কোনটি নয় জানি না। কোন ফিগারের সঙ্গে কোন ফিগারের মিল আছে মাথা খাটিয়ে বুঝতে পারলাম না। মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে দুটির মধ্যে যদি সামঞ্জস্য বিধান করে দেন তাহলে আমাদের বুঝতে সুবিধা হয়। অনেক ফিগারের মধ্যে সমস্ত জিনিসটা গুলিয়ে দেওয়ার প্রচেষ্টা হয়েছে বলে আমার মনে হয়েছে। তারপর বলি, ল্যান্ড ডেভেলপমেন্ট ব্যাঙ্ক অনেকগুলি প্রায় বন্ধ হয়ে যাবার জোগাড় হয়েছে। আমার নিজের এলাকা কান্দিতে একটি ল্যান্ড ডেভেলপমেন্ট ব্যাঙ্ক আছে। সেটি আজ প্রায় বন্ধ আপনি কিছু টাকা দিয়েছিলেন, সেই টাকা দিয়ে তারা যে অনেক কর্মী নিয়োগ করেছিলেন তাদের প্রত্যেককে

৩০ হাজার টাকা করে দিয়ে চাকরি থেকে ছাড়িয়ে দিয়েছে। আর যারা স্থায়ী যারা এখনও থাকবে তাদের কাছ থেকে লিখিয়ে নিয়েছে যে ১০ মাসের মাহিনা তাদের দেবে না। চাপ দিয়ে এগুলি করা হয়েছে। আপনি যে টাকা দিয়েছিলেন সেই টাকা তো ফুরিয়ে গিয়েছে তাহলে আগামীদিনে এটা চলবে কি করে? এখনও তো সেখানে ৩০-৩৫ জন লোক থাকল তাদের বেতন কোথা থেকে হবে সেটা মন্ত্রী মহাশয় আশা করি একটু বুঝিয়ে দেবেন। স্যার, বলার অনেক কিছুই ছিল কিন্তু সময়ের অভাবে সব বলা গেলনা। আমি এর পর তন্তুজের কথা একটু বলি। এখানে পান্নাবাবু আছেন, আশা করি শুনবেন। স্যার কয়েকদিন আগে এখানে যখন প্রশ্নের উত্তর দেওয়ার পর্ব চলছিল তখন মাননীয় ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের মন্ত্রী মহাশয় বলছিলেন তন্তুজের কাছ থেকে বিভিন্ন তন্তুবায় সমিতির ১৬ কোটি টাকা নাকি পাওনা আছে। আপনি ছোট ছোট তন্তুবায় সমিতিগুলিকে যদি টাকা না দেন তাহলে সেগুলি চলবে কি করে? আশা করি আপনি এ বিষয়টা একটু দেখবেন। আপনি বলেছেন, আপনিও সরকারের কাছ থেকে ২১ কোটি টাকা পাবেন। আপনি সেই টাকা আদায় করছেন না কেন তা আমি বুঝতে পারছি না। একদিকে ছোট ছোট তন্তুবায় সমিতি ১৬ কোটি টাকা পাবে অপর দিকে আপনি ২১ কোটি টাকা পাবেন—আপনি সেখানে টাকা আদায় করে তাদের দিতে পারছেন না। সরকার বলছে যে ভাঁড়ে মা ভবানী টাকা দিতে পারা যাবে না। অথচ ৭ কোটি টাকা আপনি ওভারড্রাফট নিচ্ছেন ব্যাঙ্ক-এর কাছ থেকে ১৬ পারসেন্ট সুদ দিয়ে। এই অবস্থা যদি চলে তাহলে তন্তুজেরও ২-১ বছরের মধ্যে ভাঁড়ে মা ভবানী অবস্থা হবে সে বিষয়ে কোনও সন্দেহ নেই। তারপর আপনি সেলস এম্পোরিয়াম যেগুলি খুলেছেন সেগুলি নন-ভায়াবল রাজনৈতিক কারণেই হোক বা লোক নেওয়ার কারণেই হোক সেগুলি খুলেছেন এবং চালিয়ে যাবার চেষ্টা করছেন কিন্তু সেগুলি চলে না।

[4-30 — 4-40 P.M.]

আর জনতা কাপড়ের ব্যাপারটা তো শুধু পেপার ট্রানজাকশন হয়। স্যার, সেখানে অধিকাংশই পেপার ট্রানজাকশন। স্যার, যেখানে মাল জড়ো করে রাখার কথা লক্ষ লক্ষ টাকার জনতা কাপড় নাকি সেখানে আসে এবং একই দিনে জমা হয়, ছাপ মারা হয় এবং বিক্রি হয়ে যায়। একই দিনে সব কমপ্লিট হয়ে যায়। সেই দিনটি হচ্ছে ৩১শে মার্চ। ৩১শে মার্চ একদিনে লক্ষ লক্ষ টাকার কাপড় ট্রানজাকশন হয়ে যাচ্ছে। আসছে ছাপ মারা হচ্ছে এবং বিক্রি হয়ে যাচ্ছে। এগুলি পেপার ট্রানজাকশন ছাড়া কিছু নয়। আপনি জানেন, জনতা কাপড়ের জন্য কেন্দ্রীয় সরকার ১৭ কোটি টাকা সাবসিডি দেন। লক্ষ্য হচ্ছে, কাগজে কলমে যেভাবেই হোক ট্রানজাকশন দেখিয়ে ১৭ কোটি টাকা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আদায় করতে হবে। আমরা শুনেছি কিছুদিন আগে কেন্দ্রীয় সরকারের একটা এনকোয়ারি টিম এসেছিল এবং তারা সেই এনকোয়ারি করে গিয়েছেন। তারা কি এনকোয়ারি করেছেন আমাদের কাছে এখনও তার খবর নেই তবে যতদূর জানি এই এনকোয়ারি রিপোর্ট আপনাদের পক্ষে যাবে বলে মনে হয়না। তা ছাড়া নরম্যাল কাপড় যেটা বিক্রি হয় জনতা কাপড় ছাড়া সেটা হয় মাত্র১৫ কোটি টাকার। সেটা হয় মাত্র ১৫ কোটি, অথচ আপনারা দেখাচ্ছেন আপনাদের সার্বিক ব্যবসা হচ্ছে ৭০ কোটি। একটা ফিকটিশাস ব্যবসা দেখাচ্ছেন এই জনতা কাপড়ে। আপনাদের মধ্যে কাউকে বেনফেডে দেবেন, কাউকে দেবেন কনফেড, আবার কাউকে

দেবেন ক্যালকাটা হোলসেলে। গত বছর পান্না বাবু থাকবেন, উনি তো মৌরসি পাট্টা হয়ে বসে আছেন, এটার কি পরিবর্তন হবে না এইরকম ভাবে আপনারা ভাগ বাঁটোয়ারা করে বসে রয়েছেন, এর কি পরিবর্তন হবে না? এই সব কারণে আমরা এই বাজেটকে সমর্থন করতে পারলাম না বলে দুঃখিত।

**শ্রী পান্নালাল মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের সমবায় মন্ত্রী সমবায় দপ্তরের যে বাজেট অনুমোদনের জন্য এখানে পেশ করেছেন তাকে সমর্থন করছি। সমর্থন করতে গিয়ে দু-একটি কথা বলছি। ঘটনা হচ্ছে, এখানে সমবায়ের ব্যাপারে আমাদের বিরোধী পক্ষের সদস্য যারা আছেন, দুজন বিশারদ আছেন, সমবায় বিশারদ, আমাদের বন্ধু জয়নাল সাহেব আর অতীশবাবু। আমি আশ্চর্য হয়ে গেলাম এবং জিনিসটা খুব দুঃখের এটা ভাবতে পারিনি যে অতীশ বাবু বিরোধী পক্ষের সদস্য যিনি বললেন, কতগুলো তথ্য এমন ভুল ভাবে রাখলেন, আপনার কেন এই রকম হল জানি না, ওর একটু দেখেশুনে বললেই বোধ হয় ভাল ছিল। যাই হোক, ওরা একটা রেকর্ড করে রেখে দিয়েছেন, যখন ৭৭সালে পশ্চিমবাংলার মানুষ ওদের একেবারে বিতাড়িত করে দিলেন, তারপর ওরা যখন দেখলেন ওরা হালে পানি পাচ্ছেন না, তখন ওরা সকলে একটা করে রেকর্ড করে রাখলেন বিভিন্ন দপ্তরের ব্যাপারে। সেটা প্রত্যেক বছর বাজেটের সময় তারা বাজিয়ে যাচ্ছেন। ঐ রেকর্ড যতই বাজছে ততই দেখা যাচ্ছে ওরা ক্ষীণ থেকে ক্ষীণতর হয়ে যাচ্ছেন। আমাদের বলার কিছু নেই, আর আপনাদেরও উপায় কিছু নেই। এটা শুধু পশ্চিমবাংলার ক্ষেত্রে নয়, গোটা ভারতবর্ষ জুড়ে এই জিনিস হচ্ছে। আগে শুধু পশ্চিমবাংলায় ছিল, এখন সারা ভারতবর্ষ জুড়ে আপনাদেরকে মানুষ বিতাড়িত করছে। যার জন্য আজকে কেন্দ্রে সংখ্যালঘু সরকার চলছে বি জে পি-র সমর্থনে। একটা ঘটনা হচ্ছে সমবায় দপ্তরে অনেক পরিবর্তন এবং উন্নতি হয়েছে। মাননীয় সদস্য যেটা বললেন ১৫ বছর ধরে মাত্র ৩২ লক্ষ সদস্য হল, আমাদের সাত কোটি লোক, মাত্র চার পারসেন্ট না কত। এই সংখ্যাটা দিয়ে সব কিছু হয় না। কারণ এটা আমাদের মৌলিক বৈশিষ্ট হচ্ছে এই ৩২ লক্ষের মধ্যে ২৫ লক্ষ হচ্ছে গরিব এবং মার্জিনাল ফারমার, গ্রামের মানুষ। তাদের পার্টিসিপেশন বেশি। যারা ছোট চাষী, শিডিউল কাস্ট, শিডিউল ট্রাইবস তারা আছেন। আপনাদের আমলে তা ছিলনা। ভারতবর্ষের অন্যান্য রাজ্যে সমবায় আছে ঠিকই কিন্তু সেখানে সাধারণ মানুষের পার্টিসিপেশন নেই। তাদের দূরে সরিয়ে রাখা হয়েছে। শিডিউল কাস্ট, শিডিউল ট্রাইবদের বিভিন্ন রাজ্যে যারা আছেন, তারা তাদের দূরে সরিয়ে রেখেছেন। বি জে পি তারা উত্তরপ্রদেশে দাঙ্গা হাঙ্গামা করছে, আদিবাসী হরিজনদের উপর। তাদের সদস্য পদ দেওয়া হয়নি। যারা জমিদার জোতদার, পুঁজিপতি তাদের জন্য ব্যবস্থা করেছেন। আমাদের রাজ্যে তা নয়। তাছাড়া আর একটা কথা, ৩২ লক্ষ সদস্যের কথা বলা হয়েছে, কে বলবো এই কথা? এটা হচ্ছে ৬৪ লক্ষ। আমাদের ২৩ হাজার বিভিন্ন ধরনের সমবায় আছে, আপনি বোধ হয় একটা সমবায়ের কথা বলেছেন। আমাদের তিন হাজার সমবায় আছে। তার সদস্য সংখ্যা ৬৪ হাজারেরও বেশি। অতএব এই পারসেন্টেজটা ধরলে ডবল হয়ে যাবে। মানুষ আপনাদের নীতি সম্পর্কে সচেতন আছে।

এই তো হচ্ছে অবস্থা! আপনারা জনগণের এত কল্যাণ করেছেন যে, আপনাদের ঐ দিকেই থাকতে হবে, এ দিকে আর কোনও দিন আসতে হবে না। সর্বজনীন সদস্য পদ চালু

করার জন্য কেন্দ্রীয় সরকার আপনাদের সরকার পরিকল্পনা গ্রহণ করেছিলেন। তখন তারা কি বলেছিলেন? তখন ১০ টাকা করে মেম্বারদের শেয়ার দেওয়া হত। শেয়ার দেবার সময় কেন্দ্রীয় সরকার বললেন, আমরা কোনও টাকা পয়সা দেব না। অথচ কাদের সর্বজনীন মেম্বার করতে বলেছিলেন? পাট্টা হোল্ডার, বর্গাদার, অল্প জমির মালিক, গরিব চাষী, তফসিলি ও আদিবাসী মানুষদের ১০ টাকার শেয়ারের বিনিময়ে মেম্বার করার পরিকল্পনা গ্রহণ করেছিলেন। কিন্তু তারা কোনও টাকা পয়সা দিলেন না। পরবর্তীকালে আমরা সেই প্রকল্প গ্রহণ করি এবং আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে টাকা দেওয়া হয়। যার ফলে আমাদের রাজ্যে বিরাট সংখ্যক সর্বজনীন মেম্বার হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আমাদের রাজ্যে ১৯৯০-৯১ সলে ১১ লক্ষ ৮০ হাজার মানুষকে মেম্বার করা হয়েছিল এবং ১৯৯২-৯৩ সালে ১৩ লক্ষ ২০ হাজার মানুষকে মেম্বার করার ব্যবস্থা আমাদের সমবায় বাজেটে করা হয়েছে। এ জিনিস ভারতবর্ষের আর কোথায় আছে, দেখতে পারবেন? পশ্চিমবাংলায় এই জিনিস হয়েছে। শুধু সংখ্যা দিয়েই বিচার করলে হবে না, গুণগত দিকটাও দেখতে হবে। সমবায় কাদের জন্য? নিশ্চয়ই জোতদার, জমিদার, পুঁজিপতিদের জন্য নয়। কিন্তু আপনারা সে কাজই বরাবর করে এসেছেন। এখনও আপনারা যেখানে ক্ষমতায় আছেন সেখানে করছেন। সুগার মিল কো-অপারেটিভে এই জিনিস চালাচ্ছেন। তারপর আপনাদের কেন্দ্রীয় সরকার ভোটের আগে একটা পরিকল্পনার কথা ঘোষণা করেছিলেন। অবশ্য ভোটের আগে আপনারা অনেক ভাল ভাল পরিকল্পনার কথা ঘোষণা করেন। কারণ মানুষকে ধাপ্পা না দিলে আপনাদের চলে না। ভোটের পরে সে সব কথা ভুলে যান। আপনারা বলেছিলেন, ঠিক সময় টাকা ফেরত দিলে সাবসিডি দেওয়া হবে। ১০ টাকা, ১২ টাকা সুদের বদলে ৪ টাকা সুদ দিতে হবে, বাকিটা কেন্দ্রীয় সরকার দেবে। ভোটের পর যখন গরিব চাষীরা টাকা ফেরত দিতে গেল, তখন তারা দেখলো কোনও সাবসিডিই দেওয়া হচ্ছে না, সুদের হার বেড়ে গেছে। অর্থাৎ ভোট যেই হয়ে গেল কেন্দ্রীয় সরকার তার প্রতিশ্রুতির কথাও ভুলে গেলেন।

[4-40 — 4-50 P.M.]

আমাদের রাজ্য সরকার সেটা গ্রহণ করছেন। কেন করেছেন, গরিব মানুষের স্বার্থ রক্ষা করার জন্য গ্রহণ করেছেন। এই পরিকল্পনা কেন্দ্রীয় সরকার গ্রহণ করেছেন কিন্তু ঘোষণার দিক থেকে, কার্যকর দিক থেকে নয়। একথা মানুষ জানে, আমরাও জানি। ওদের পরিকল্পনা হয় শুধু ভোটের আগে, ভোটের পর তা কার্যকর হয় না। তাই কার্যকর করলেন না। কিন্তু আমরা আজ পর্যন্ত চালিয়ে যাচ্ছি। তাই আপনাদের এই কথা বলব, আমরা সমবায়ের মাধ্যমে জনগণের কল্যাণের জন্য এত আগ্রহী সেই কথাটা মাননীয় মন্ত্রী মনমোহন সিংকে বলুন, কেন্দ্রীয় সরকারকে বলুন যে এটার প্রয়োজন আছে। আমাদের রাজ্য সরকারের অর্থনৈতিক অবস্থা খুবই সীমিত। কেন না আপনারা যে নীতি নিয়েছেন সেই নীতি ঘোষণার ফলে আমাদের রাজ্যের অর্থ ভাডার সব সময় সীমিত অবস্থায় থাকে। আমরা জনগণের জন্য অনেক কিছু করতে চাই কিন্তু আর্থিক সীমাবদ্ধতার জন্য সব কিছু করতে পারি না। যতটুকু করতে পারছি ততটুকু আমরা চেষ্টা করছি সঠিকভাবে যাতে কাজে পরিণত হয়। গতবার আমরা ২ কোটি ২২ লক্ষ টাকা সাবসিডি দিলাম। এবারে ৪ কোটি টাকার বরাদ্দ আছে। গরিবরা যে ঋণ নিচ্ছে আপনারা বললেন, সুদ দিতে হবে। মাননীয় সদস্য অতীশবাবু

বললেন, ১০ হাজার টাকা ছেড়ে দিয়েছেন। কিন্তু সেইসব অর্থ কোথায় গেল? এতদিন সেই টাকা অ্যাডজাস্টমেন্ট হয়নি, তারপর সুদ দিতে হবে। বিরোধী পক্ষের সদস্যরা বললেন ন্যাবার্ড-এর টাকা মকুব করে দেবে। আপনার তা পারেন ১০ হাজার করে ছেড়ে দিতে। কেন্দ্রীয় সরকার এটা করছেন, সে যে সরকারই হোক না কেন, জনতা সরকার হোক আর কংগ্রেসি সরকারই হোক। অবশ্য কংগ্রেসিরা তা কোনওদিন করেননি। কিন্তু কেন্দ্রীয় সরকারতো করেছেন। ১০ হাজার টাকা গরিব লোকদের ছেড়ে দিয়েছেন। কিন্তু আপনারা যেটা করেছেন জমিদার জোতদারদের স্বার্থের কথা ভেবে। উত্তরপ্রদেশ, গুজরাট, রাজস্থান, মধ্যপ্রদেশে যে সমস্ত জমিদাররা আছে তাদের একই ফ্যামিলির ২০-২৫ জন লোক টাকা নিয়েছে। তাদের ক্ষেত্রে মকুব করার জন্য করেছেন। এক্ষেত্রে গরিবরা এই সুযোগ পেলে ভাল হত, সমবায় ব্যবস্থার মধ্য দিয়ে সুবিধা পেত। ভি পি সিং সরকার ১৪৪ কোটি টাকার মধ্যে অর্ধেক টাকা দিয়েছেন, বাকি টাকা দেয়নি। ওনার সরকার ভেঙ্গে চলে গেছে। আপনারা তো এসেছেন ভারতবর্ষের মানুষের কাছ থেকে ভোট নিয়ে। তাদের কথা ভেবে বাকি অর্থটা দিয়ে দিন। এটা দিলে এত সুদ দিতে হত না। কিন্তু তা না করে এখানে এসে কুম্ভীরাশ্রু বিসর্জন করছেন। আপনাদের কি রকম নীতি, কি রকম কাজ তা আমি জানি না, সমস্ত পরস্পর বিরোধী কথা। যাইহোক এগুলি দেখবেন। তারপর মাননীয় বিরোধী পক্ষের সদস্যরা বললেন, কি হয়েছে? কিছুই হয়নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিরোধী পক্ষের সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি। উনি মামলার কথা বলে গেলেন। স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ক বলে একটা ব্যাঙ্ক আছে। যখন আপনারা ছিলেন তখন আমানত ছিল ৬৯ লক্ষ ৮৯ হাজারটাকা। লস ছিল ১ কোটি ২৯ লক্ষ টাকা। সেখানে আপনাদের মামলার জন্য ন্যার্বাডে লোককে জজসাহেব করে বসালেন। তখন সেখানে আমানত ১৭০ কোটি টাকা হয়ে গেল। লসটা বেড়ে গেছে, ৪ কোটি ৬৬ লক্ষ টাকা , আর এখন যখন বামফ্রন্ট তার দায়িত্ব নিয়েছে ১৯৯১-৯২ সালে আপনি জানেন কি হয়েছে পরিবর্তন? সেখানে ৩০০ কোটি টাকা আমানত সংগ্রহ করা হয়েছে এবং নেট প্রফিট লস ৪ কোটি ৬৬ লক্ষ টাকা মেক আপ করে ১০ কোটি ৫২ লক্ষ নেট প্রফিট করা হয়েছে। ভাবতে পারেন? আপনারা তো ছিলেন, এখন মামলা করে যাতে ওটাকে বানচাল করা যায় তারজন্য চেষ্টা করছেন। বেশি বলা যাবে না, আমার সময় নেই। আর একটা কথা আপনার তো এ ব্যাপারে অনেক অভিজ্ঞতা আছে, মাননীয় সদস্য অতীশ সিন্‌হা মহাশয় তো তন্তুজের চেয়ারম্যান ছিলেন। রাজ্যের স্বার্থ আপনারা কতটা চিন্তা করতেন তার একটা দৃষ্টান্ত দিচ্ছি ১৯৭৭ সাল পর্যন্ত পশ্চিমবঙ্গে আড়াই লক্ষ তাঁত শিল্প ছিল, তাদের জন্য ৬৯ লক্ষ টাকা রিজার্ভ ব্যাঙ্ক থেকে লোন আনতে পেরেছিলেন, এখন সেটা কত হয়েছে জানেন? সেটা হচ্ছে ৫২ কোটি ৫৬ লক্ষ টাকা, আপনারা ৬৯ লক্ষ টাকা আনতেন, আর আমরা ৫২ কোটি ৫৬ লক্ষ টাকা আমদানি করেছি। শুধু তাই নয়, আপনাদের জানাচ্ছি, পশ্চিমবঙ্গে তখন ছিল ২ লক্ষ ৬৬ হাজার তাঁত, তাঁত ছেড়ে বাঁচবার জন্য তারা অন্য জীবিকায় চলে গিয়েছিল, তারা আবার ফিরে এসেছে, এখন হচ্ছে ৩ লক্ষ ৩৮ হাজার ৪৯৯, অর্থাৎ এইসব দূর হয়ে গেছে। এই হচ্ছে পশ্চিমবঙ্গে সমবায় আন্দোলনের বিভিন্ন ক্ষেত্রে অগ্রগতি, তাদের সাফল্য অতএব আপনারা ঐ ভাঙ্গা রেকর্ড বাজাচ্ছেন, তাই আমি বলছি যে ওটা ঠিক নয়। যেখানে সমস্ত ব্যাপারে সারা ভারতবর্ষের চিত্র তা সমস্তই আপনাদের বিপক্ষে চলে যাবে। তাই সমবায় ব্যবস্থা জোরদার করার জন্য কেন্দ্রীয় সরকারকে

আমরাও জানাচ্ছি, আপনারাও জানেন, যে সমস্ত পাওনাগুলি আছে সাবসিডি বাবদ, ইন্টারেস্ট বাবদ যেগুলি পাওয়া যাবে সেগুলি আনাবার চেষ্টা করুন, এটা যদি করতে পারেন তাহলে আপনাদের ধন্যবাদ দেব। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-50 — 5-00 P.M.]

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের সামনে মাননীয় সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি এখানে উত্থাপন করেছেন সেটার বিরোধিতা করে এবং যে কাট মোশনগুলি আমাদের পক্ষ থেকে দেওয়া হয়েছে তার সমর্থন করে কয়েকাট কথা বলতে চাই। আমার আগে মাননীয় পান্নালাল মাঝি মহাশয়, যিনি তন্তুজের মৌরসি পাট্টা নিয়ে পশ্চিমবঙ্গের এক নম্বর সমবায় বিশারদ মনে করে চালিয়ে যাচ্ছেন তিনি পশ্চিমবঙ্গের সমবায় আন্দোলনের বিরাট অগ্রগতি হয়েছে বলে দাবি করছেন। কিন্তু আমাদের কি দেখতে হবে সেটা মাননীয় সমবায় মন্ত্রী তার বাজেট বক্তৃতার মধ্যেই তা বলে দিয়েছেন। গতবার এখানে বাজেটে অংশ গ্রহণ করে বলেছিলাম, ৭৭ সালে আমরা ক্ষমতা ছেড়ে যাবার পর বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসে এই সমবায় আন্দোলনের উপর বিরাট আঘাত এনেছেন এবং তারফলে আজকে পশ্চিমবঙ্গে সমবায় আন্দোলন মুখ থুবড়ে পড়েছে। জয়নাল সাহেব যখন পশ্চিমবঙ্গের সমবায় মন্ত্রী ছিলেন সেই সময় তিনি বুঝেছিলেন যে, সমবায় আন্দোলনকে যুগোপযোগী করে এগিয়ে নিয়ে যেতে হলে এই আইনের ধারার পরিবর্তন করা দরকার এবং তারজন্য ১৯৭৩ সালে সমবায় আইনের অ্যামেন্ডমেন্ট করা হয়েছিল। তারপর এক বছর সময় লাগে নি তার রুলস তৈরি করতে। অথচ বামফ্রন্ট সরকারের এমনই সদিচ্ছা সমবায় আন্দোলনের ব্যাপারে যে, সেটাকে পরিবর্তন করে চলমান আর্থসামাজিক অবস্থার সাথে যোগসাজোস রেখে একটা আইন তৈরি করবার কথা চিন্তা - ভাবনা করতে দীর্ঘদিন চলে গেল! ১৯৮৩ সালে এর অ্যামেন্ডমেন্ট হল, কিন্তু তার রুলস তৈরি করতে চার বছর লেগে গেল ; ১৯৮৭ সালে তার রুলস তৈরি হল। (গোলমাল) চিৎকার করে লাভ নেই। এটাই ঘটনা, এটাই রেকর্ড। আর এই চার বছর পরেও বহু অ্যানামেলিজ থেকে গেছে এই আইনের মধ্যে। সেজন্য পশ্চিমবঙ্গের বিভিন্ন প্রান্তরে যারা সমবায় আন্দোলনের সঙ্গে যুক্ত বিভিন্ন কেন্দ্রীয় সমবায়, গ্রামীণ ঋণদান সমবায় সমিতি ঐ সব সমবায়ের সঙ্গে যুক্ত মানুষগুলি তখন ঐ অ্যামেন্ডমেন্টের প্রতিবাদ করেছিলেন, যারজন্য স্ক্রুটিনি কমিটি তৈরি করা হয়েছিল। কিন্তু সেই স্ক্রুটিনি কমিটিতে কি হল তা আজও জানা গেল না। আগে সমবায় আইনে সিয়োরিটি থাকত। তারা সমভাবে লোনীর সাথে দায়ী থাকতেন। কিন্তু সেটা তুলে দেওয়া হল এবং অডিট ফি তিনগুণ বাড়িয়ে দেওয়া হল। পরিবর্তনের কথা বলা হয়, কিন্তু দীর্ঘদিন তার কোনও রেসপন্স পাওয়া গেল না। তবে একটি ব্যাপারে সমবায় মন্ত্রীকে ধন্যবাদ জানাচ্ছি। গতবারও বলেছিলাম, আরবান কো-অপারেটিভ ব্যাঙ্ক, যা পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গায় বিশেষ ভূমিকা পালন করে ঋণদানের ক্ষেত্রে সেই আরবান কো-অপারেটিভ ব্যাঙ্কের কথা গতবারের মন্ত্রী ভাষণে ছিল না, শহরাঞ্চলে সমবায় ব্যাঙ্কের কথা ছিল না। কিন্তু এবারে শহরাঞ্চলে সমবায় ব্যাঙ্কের কথা বলেছেন। তবে এক্ষেত্রে আমি একটু বিস্মিত হলাম। তিনি বলেছেন, শহরাঞ্চলে প্রথম সমবায় সংগঠিত হয় আনুমানিক

১৯১৩ সালে! কিন্তু আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি যে, তিনি একটা ভুল তথ্য এখানে পরিবেশন করেছেন। পশ্চিমবঙ্গেই শুধু নয়, ভারতবর্ষে প্রথম শহরাঞ্চলে সমবায় প্রতিষ্ঠিত হয় মেদিনীপুরে, নাম হল মেদিনীপুর পিপলস কো-অপারেটিভ ব্যাঙ্ক, ১৯১০ সালে। এটাই হচ্ছে প্রকৃত ইতিহাস। কাজেই এখানে যে ভুল তথ্য পরিবেশন করা হয়েছে তার সংশোধন করবার অনুরোধ রাখছি।

শহরাঞ্চলের সমবায় ব্যাঙ্কের ব্যাপারে একজন মাননীয় সদস্য লিকুইডেশনের কথা বললেন। এই সম্পর্কে আমার জানা নেই। আমি শহরাঞ্চলের যে ব্যাঙ্কের সঙ্গে যুক্ত আছি, সেই ব্যাঙ্কের যে বোর্ড সেই বোর্ডের আমি চেয়ারম্যান ছিলাম। সেটা কোন ব্যাঙ্ক? আমি যে ব্যাঙ্কের দাবি করছি সেটা শুধু পশ্চিমবঙ্গ নয়, ভারতবর্ষের ইস্টার্ন জোনের এক নম্বর শহরাঞ্চলের সমবায় ব্যাঙ্ক, যার ৩৪ কোটি আমানত, যার ৪০ কোটি ওয়ার্কিং ক্যাপিটাল, মেদিনীপুরের অর্ধেকের বেশি জায়গা সে একটা বিশেষ ভূমিকা পালন করে শিল্পের ক্ষেত্রেই বলুন, বেকার যুবকদের লোন দেবার ক্ষেত্রেই বলুন, কৃষি এবং কৃষির সঙ্গে অ্যালায়েড বিভিন্ন ক্ষেত্রে লোন দেবার মাধ্যমে। আজকে এখানে মাননীয় অর্থমন্ত্রী বক্তৃতা দিতে উঠে বলেছেন যে পশ্চিমবঙ্গে যে সমস্ত রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্ক আছে, শিডিউল্ড ব্যাঙ্ক আছে তার ৫৫ ভাগের বেশি এখানে দাদন করে না। আমিও বলছি যে এটা হওয়া উচিত নয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এখানে একটা পরিসংখ্যান দিতে চাই। এই তথ্য আমি ন্যাশনাল ফেডারেশন অব আর্বান কো-অপারেটিভ ব্যাঙ্ক থেকে সংগ্রহ করেছি। সেই ব্যাঙ্কের তথ্য থেকে দেখা যাচ্ছে যে অন্যান্য জায়গায় যেখানে গুজরাটে আরবান কো-অপারেটিভ ব্যাঙ্কের সংখ্যা ২৯৫টি, কর্ণাটকে হচ্ছে ২১৭টি, মহারাষ্ট্রে হচ্ছে ৩৮৫টি, তামিলনাড়ুতে হচ্ছে ১৩৭টি, সেখানে আমাদের পশ্চিমবঙ্গে হচ্ছে মাত্র ৪৮টি। আমরা যদি চেষ্টা করে শহরাঞ্চলের এই শিডিউল্ড ব্যাঙ্কগুলিকে সংগঠিত করতে পারি, দাদনের ক্ষেত্রে শিডিউল্ড ব্যাঙ্ক, ন্যাশনালাইজ ব্যাঙ্ক সম্পর্কে যে অভিযোগ আছে এই আরবান ব্যাঙ্কগুলিকে যদি যুক্ত করতে পারি তাহলে আমরা যে ডিপোজিট সংগ্রহ করতে পারব তার ৭৫ ভাগ আমরা পশ্চিমবঙ্গে দাদন দিতে পারব। কিন্তু আমরা কি আরবান কো-অপারেটিভ ব্যাঙ্ককে সংগঠিত করতে পেরেছি? আজকে এর সংখ্যা দেখা যাচ্ছে মাত্র ৪৮টি। এক্ষেত্রে আপনারা বলবেন না যে এটাও মনমোহন সিংয়ের অর্থনীতির উপর নির্ভর করছে? কাজেই আজকে সমবায় আন্দোলনের ক্ষেত্রে তারা যে গতিশীলতা, তাকে এগিয়ে নিয়ে যাওয়ার যে দৃষ্টিভঙ্গি সেই দৃষ্টিভঙ্গির অভাব আছে, আন্তরিকতার অভাব আছে, চেষ্টার অভাব আছে। আজকে সেজন্য পশ্চিমবঙ্গে সমবায় আন্দোলন মুখ থুবড়ে পড়েছে, সেটা গতিশীল এবং প্রাণবন্ত হয়ে উঠতে পারছে না। কাজেই সমবায় মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দের প্রস্তাব এখানে উত্থাপন করেছেন, তাকে আমি বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সমবায় মন্ত্রী মহাশয় ১৯৯২-৯৩ সালের যে ব্যয় বরাদ্দ এখানে পেশ করেছেন, সেই ব্যয় বরাদ্দকে আমি পুরোপুরি সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই আমি দীর্ঘক্ষণ ধরে বিরোধীদের বক্তব্য শুনছিলাম এবং শুনে তাদের সময়ে তারা কি ভাবে এই দপ্তরকে পরিচালনা করতেন সেকথা ভাববার চেষ্টা করছিলাম। তাদের সরকার পরিচালনার সময়ে দীর্ঘদিন তারা এই সমবায় দপ্তর পরিচালনা

করেছিলেন। তারা এই দপ্তরকে এমন একটা পর্যায়ে নিয়ে গিয়েছিলেন, এমন একটা অবস্থায় দাঁড় করিয়েছিলেন যে এটা একটা বাস্তু ঘুঘুর বাসায় পরিণত করেছিলেন, স্বজন-পোযন স্বার্থান্বেষী আখড়ায় পরিণত করেছিলেন। একথা আজকে সর্বজন পরিচিত। তাই তাদের একথা জানিয়ে দিতে চাই যে কতকগুলি স্বার্থান্বেষী এই সমবায় দপ্তর পরিচালনা করতেন এবং গ্রামের সাধারণ গরিব মানুষ এর আওতার বাইরে চলে গিয়েছিল। ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার আসার পরে যখন তারা এই দপ্তর পরিচালনা করতে আরম্ভ করেন তখন তারা চিন্তা-ভাবনা করতে আরম্ভ করেন যে এই সমবায় দপ্তরে মাধ্যমে কিভাবে গরিব মানুষের মঙ্গল করা যায়। পশ্চিমবঙ্গের গরিব মানুষ যে তার সদস্য হবেন, সেই সদস্য হবার জন্য যে অর্থের প্রয়োজন সেটাও তারা সঙ্কুলান করতে পারতেন না।

[5-00 — 5-10 P.M.]

সেই দিকে চিন্তা ভাবনা করে সর্বজনীন সদস্য ৫০ টাকা অনুদান দিয়ে জোগাড় করার চেষ্টা করা হচ্ছে। তার ফলে প্রায় ৩২ লক্ষর উপর সদস্য এগিয়ে গেল। এই সদস্য ক্রমশ বৃদ্ধি পেতে আরম্ভ করেছে। শুধু তাই নয় এই সমবায়ের মাধ্যমে স্বল্প মেয়াদী, দীর্ঘ মেয়াদী ঋণ দেওয়া হয়। আগে কি ভাবে দেওয়া হত আর বর্তমানে কিভাবে দেওয়া হয় সেটা চিন্তার বিষয়। আগে কতকগুলি লোকের হাতে সমবায় ছিল, গরিব লোকেরা সমবায়ের সদস্য পদ পেত না, সমস্ত বড় লোকেরা এবং সমবায় দপ্তরের কর্মচারিরা সমবায়ে সদস্য পদ পেত। কিন্তু আজকে সেই দিক চিন্তা ভাবনা করে যাতে গরিব লোকেরা, সাধারণ মানুষ সদস্য পদ পায় সেই দিকে চেষ্টা করা হচ্ছে। এই স্বল্প মেয়াদী ঋণ যাতে চাষীরা পায় বামফ্রন্ট সরকার সেই চিন্তা করে। স্বল্প মেয়াদী ঋণ চাষীরা যারা শোধ দিতে পারে না তাদের যাতে মুকুব করা যায় সেটা চিন্তা-ভাবনা করার প্রয়োজন আছে। স্বল্প মেয়াদী ঋণ দেওয়ার সুযোগ এনে দিল বামফ্রন্ট সরকার। আগে জমি বিতরণ হত, বর্গাদার, পাট্টাদার জমি পেল কিন্তু সেই তারা চাষ করতে পারত না। আজকে এই বামফ্রন্ট সরকার সেই সুযোগ এনে দিল স্বল্প মেয়াদী ঋণ দিয়ে। বর্গাদার, পাট্টাদারদের আর্থিক উন্নতির জন্য চেষ্টা করতে আরম্ভ করল। এইভাবে সমবায়ের মাধ্যমে গরিব জনসাধারণের উন্নতি করতে আরম্ভ করল। সমবায় যে জনসাধারণের একটা বড় অংশের জন্য কাজ করে যাচ্ছে সেটা বুঝতে পারা যাচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৯০ সালে যখন কেন্দ্রীয় সরকার কৃষি ঋণ মুকুব করল তখন আমাদের এখানে এটা বিপর্যয় দেখা দিল। এই জন্য বিপর্যয় যে এক দিকে কৃষি ঋণ মুকুব করা হল অথচ কেন্দ্রীয় সরকারের টাকা আমরা পাই নি। এখনও পর্যন্ত সেই বিপর্যয় আছে। সর্ব ক্ষেত্রে মানুষের কাছে প্রচার করা হল টাকা দেওয়া হবে, পাবেন। কিন্তু ১৯৯০ সালের প্রথম দিকে ঘোষণা করা হল ১৯৯১ সালের নভেম্বর পর্যন্ত সেই সুদ বেড়ে চলল। এই সুদ কি চাষীদের ঘাড়ে পড়বে না কেন্দ্রীয় সরকার দেবে এটা চিন্তা করার বিষয় রয়েছে। এই দিকে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাবে এই ব্যাপারে চিন্তা ভাবনা করার দরকার আছে। এই ঋণের সুদ যাতে চাষীদের ঘাড়ে না চড়ে এটা দেখতে হবে। এর থেকে চাষীরা যাতে মুকুব হয় এই দিকে নজর দেবেন। আমি আর একটা কথা বলতে চাই। ৪১টি হিমঘর রয়েছে আরও ৪৬টি হিমঘর করার কথা, যে জেলাগুলিতে হিমঘর নেই সেই জেলা গুলিতে যাতে হিমঘর হয় সেই দিকে মন্ত্রী মহাশয়কে নজর দেবার জন্য বলছি, এই ব্যাপারে মন্ত্রী

মহাশয় চিন্তা করবেন। হাউসিং কো-অপারেটিভ অনেক জায়গা নেই। এখানে যে সমস্ত দুর্নীতিগ্রস্ত লোক রয়েছে তাদের ব্যাপারে একটু চিন্তা ভাবনা করবেন। যাতে এই হাউসিং কো-অপারেটিভ অন্য জায়গায় ব্যাপক ভাবে ছড়িয়ে পড়ে সেটা মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব। এই কথা বলে মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সমবায় মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন তার উপর মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার যে কাট মোশন দিয়েছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। সমবায় দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের উদ্যোগ আয়োজন এবং প্রচেষ্টা থাকা সত্ত্বেও সমবায় আন্দোলন আমাদের পশ্চিমবাংলায় ঠিক ভাবে হতে পারে নি। এই কথা ঠিক বাস্তু ঘুঘুর দল এই সমবায়কে কুক্ষিগত করে রেখেছিল। কিন্তু এখন আবার নতুন বাস্তু ঘুঘুর দল সঙ্কীর্ণ দলীয় স্বার্থে সমবায়কে কুক্ষিগত করে রাখার চেষ্টা করছে। সমবায়ে বিভিন্ন জায়গায় দেখতে পাচ্ছি দুর্নীতি চূড়ান্ত রূপে দেখা দিয়েছে। এই দুর্নীতি এমন জায়গায় পৌঁছেছে সেই ব্যাপারে আমি কয়েকটি দৃষ্টান্ত দিতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে হাওড়া জেলার উদয়নারায়ণপুর সমবায় হিমঘর লিমিটেড-এর পরিচালন ব্যবস্থায় লক্ষ লক্ষ টাকা নয়ছয় তছরূপ, হিসাবের গরমিল। এ সম্পর্কে তদন্তের রিপোর্টে এই রিপোর্টগুলো ধরা পড়েছে। এই সমবায় হিমঘরের প্রধান যে কর্মকর্তা, তিনি বামফ্রন্ট সরকারের সি পি এম দলের মাননীয় সদস্য, তিনি এই সংস্থার মূল পরিচালন দায়িত্বে আছেন। সেই হিমঘরে এই রকম দুর্নীতি আজকের দিনেও বিরাজ করছে। মাননীয় মন্ত্রী যেহেতু শাসকদলের এবং শাসকদলের মূল দায়িত্বে সি পি এম, তাই এর বিরুদ্ধে কার্যকর কোনও ব্যবস্থা নিতে পারছেন না। তার হাত আটকে যাচ্ছে। আর একটা জায়গায় অনুরূপ ভাবে যেটা হচ্ছে, বর্ধমান জেলার আর একটি হিমঘরে এই রকম দুর্নীতি রয়েছে। আপনি জানেন মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সংক্রান্ত ব্যাপারে সংবাদ পত্রে সংবাদ প্রকাশিত হয়েছে। সেই সংবাদপত্রে প্রকাশিত ঘটনা শুনলে আপনি তাজ্জব হয়ে যাবেন। এখানেও লক্ষ লক্ষ টাকার তছরূপ বিভিন্ন সংস্থা থেকে নানা ভাবে ঋণ নেওয়া হয়েছে অথচ তার কোনও হিসাব নিকাশ নেই। ঠিকাদারদের টাকা দেওয়া হয়েছে, তার হিসাব নেই। তদন্ত রিপোর্টেও এইরকম ভাবে বলা হয়েছে। কিন্তু যেহেতু শাসকদলের একজন হিমঘরের দায়িত্বে আছেন, সেজন্য মন্ত্রী কোনও ব্যবস্থা নিতে পারছেন না। অন্যদিকে 'বেনফেড' যেটি রাজ্যের একটি সর্বোচ্চ সংস্থা, এখানে দেখা যাচ্ছে সরকারি রিপোর্টে আছে যে এই সংস্থাটাকে সম্পূর্ণ ভাবে তুলে দেওয়া দরকার। কারণ এখানে কোটি কোটি টাকা তছরূপ হয়েছে। সত্তর পাতার রিপোর্ট থাকা সত্ত্বেও, রিপোর্টের প্রতিটি পাতায় লক্ষ লক্ষ টাকা তছরূপের কথা বলা সত্ত্বেও মাননীয় মন্ত্রী মহাশয় কিছু করতে পারছেন না। তিনি যে উদ্যোগ নিচ্ছেন তা ঠিক, কিন্তু তার হাত আটকে যাচ্ছে। সমবায় আন্দোলনকে বা এই সংস্থাকে যদি রক্ষা করতে হয় তাহলে এই সমস্ত দুর্নীতির বিরুদ্ধে আপনাকে রুখে দাঁড়াতে হবে। আপনি শস্যবিমা চালু করেছেন। এর যে সংখ্যা আপনি দিয়েছেন তা খুব বেশি নয়। আপনি চাষীদের যদি সত্যিই উপকার করতে চান তাহলে এর প্রসার ঘটানো দরকার। আমি সেই ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। সর্বশেষে মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকারের আনীত কাট

মোশনকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পান্নালাল মাঝি ঃ** স্যার, অন এ পয়েন্ট অব পার্সোনাল এক্সপ্লানেশন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনার কি বক্তব্য, বলুন।

**শ্রী পান্নালাল মাঝি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য খবরের কাগজ দেখিয়ে উদয়নারায়ণপুর কো-অপারেটিভ আর বর্ধমান জেলার কো-অপারেটিভের ব্যাপারে কুৎসার কথা বলছেন। এই ব্যাপারে কথা হচ্ছে যে, সেখানে ইন্সপেকশন বা অডিটে যা ধরা পড়েছে তার এক্সপ্লানেশন এইভাবে কাগজে ছাপার উদ্দেশ্য হচ্ছে কুৎসা রটানো। আমি সমবায় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, সমবায় দপ্তর থেকে তিনি উদ্যোগ নিন এবং এটা দেখুন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি বসুন। সুভাষবাবু, আপনার বক্তব্য রাখুন।

[5-10 — 5-20 P.M.]

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে সমবায় দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় যে বাজেট বরাদ্দের দাবি উত্থাপন করেছেন আমি সেটাকে সমর্থন করছি। স্যার, আপনি জানেন যে, চোর চুরি করে পালাবার সময়ে যখন মানুষের তাড়া খায় তখন সেই চোর 'চোর চোর' বলে চিৎকার করতে থাকে যাতে মানুষ বিভ্রান্ত হয়। আজকে অতীশ সিন্হার কথা শুনে আমার এটাই মনে হল। আজকে তারা সমবায় নিয়ে অনেক প্রশ্ন তুলেছেন সমবায় দপ্তরে নাকি চুরি হচ্ছে, কেন সমবায়ে চুরি হবে? আসলে আপনারা কি সেইভাবে সমবায় সমিতি তৈরি করেছিলেন না পরিচালনা করেছিলেন? তাদের আমলে কো-অপারেশন এবং কারাপশন খুব সিনোনিমাস হয়ে পড়ে সমবায় হয়ে গেছিল। লুটপাট করার উদ্দেশ্য নিয়েই এই সমবায়গুলো তৈরি করেছিলেন। এবং সেইভাবেই পরিচালনা করেছিলেন। আইন ছিল ঠিকই কিন্তু কোনও আইন মানা হত না। একটার পর একটা সমবায় বছরের পর বছর চলে আসত। নামেই ছিল সেগুলো সমবায় সমিতি কিন্তু কার্যক্ষেত্রে সেগুলো ওয়ান ম্যান বা টু ম্যান দিয়ে কো-অপারেটিভ সোসাইটিগুলো পরিচালিত হত। আমার এলাকায় একটা সমবায় সমিতি ছিল সেখানে বছরের পর বছর নির্বাচনই হত না। সেখানে হঠাৎ করে জানা গেল যে কাগজে কলমের নির্বাচন হয়ে গেছে। আমরা তখন আশ্চর্য হয়ে গেলাম এবং অ্যাসিস্টান্ট রেজিস্টারের কাছে গেলাম। তার কাছে যেতে তিনি বললেন আপনারা আরবিট্রেশনের অ্যাপিল করুন। তখন আমরা তার কাছে অ্যাপিল করলাম এবং বললাম যে কোনও সদস্যই জানাল না আর কাগজে কলমে নির্বাচন হয়ে গেল এটা কি ব্যাপার, আপনি আবার পুনরায় নির্বাচনের আদেশ দিন। সেই আরবিট্রেশনের ফলে কো-অপারেটিভ সোসাসইটিতে মাত্র ১ বছর কেন ৩ বছরেও কেটে গেল কোনও নির্বাচন হল না। তখন আমরা অ্যাসিস্ট্যান্ট রেজিস্টারের কাছে গিয়ে হাত জোড় করে বললাম যে আমরা মশাই ভুল করেছি, আমাদের হয়ে আর আপনাকে কিছু করতে হবে না, আপনার উপকারের আর দরকার নেই। আপনি দয়া করে ওদের হয়ে রায় দিয়ে দিন এবং আবার নির্বাচন যাতে করতে পারি। সুতরাং এইভাবেই তো আপনাদের সময়ে সমবায় সমিতিগুলো পরিচালিত হত। অতএব যে বাস্তুঘুঘুদের

আখড়া হয়ে আছে এই সমবায় সমিতি তার থেকে দুর্নীতি এত সহজে মুক্ত করা সম্ভব নয়। আমরা এরজন্য কঠোরভাবে চেষ্টা করছি, কিছুটা দূর করেছি কিন্তু পুরোপুরি করতে সক্ষম হইনি। এরজন্য আমাদের সঠিক ভাবে পরিচালিত করতে হবে এবং এরজন্য আমাদের সচেতন হতে হবে। দুর্নীতি কারা করছে এবং কারা তাকে মদত দিচ্ছে এই জিনিসটা আমাদের দেখতে হবে। এই কারণে মাননীয় এই বিধানসভাতে একটি কম্প্রিহেনসিভ বিল এনেছেন যাতে করে সমবায় সমিতিগুলো আরও সঞ্জীবিত হতে পারে এবং সার্থক হয়ে পরিচালিত হতে পারে এবং যাতে এই সমিতি আবার বাস্তুঘুঘুর বাসায় পরিণত না হয়। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে সব কিছু সঙ্গত হয়ে গেছে এবং দুর্নীতি দূর হয়ে গেছে এটা নিশ্চয় বলতে পারি না। এখনও অনেক অসঙ্গতি আছে, অনেক ক্রুটি-বিচ্যুতিত আছে, বাস্তু ঘুঘুদের এখনও ঠিক তাড়ানো যায় নি। অনেক জায়গাতেই এরা ঘাঁটি করে গেড়ে বসে আছে। এখনও অনেক সমবায় সমিতিতে কাগজে কলমে ঋণ দেওয়ার প্রথা চালু আছে কিন্তু নামেই কাগজে কলমে ঋণ দেওয়া হচ্ছে, আসলে কিছুই হয়না। এই ক্রুটিগুলো দূর করতে হবে। আমরা দেখছি যে, এই যে হোলসেল কনজিউমারস কো-অপারেটিভ সোসাইটিগুলো ভালোই চলছে কিন্তু টার্ন ওভারের ক্ষেত্রে অনেক সময়ে দেখছি যে সরকারের সাহায্য না থাকলে এগুলো টিকবে কিনা সন্দেহ আছে। অনেকক্ষেত্রে দেখা যায় যে এইসব কো-অপারেটিভ থেকে মাল নেওয়ার ক্ষেত্রে অসুবিধা হয়ে পড়ে এবং দামও অনেক বেশি হয়। সরকারের যে বিভিন্ন অফিসগুলো আছে তারা টেন্ডার কোটেশন ইত্যাদি দিয়ে কো-অপারেটিভ থেকে মাল নিয়ে থাকেন, এসব ক্ষেত্রে দেখা যায় যেসব মাল তারা নিয়ে থাকেন সেগুলো খুব ভাল নয়। এবং দামও অনেক বেশি এবং সরবরাহের দিক থেকেও বিলম্বিত হয়। সুতরাং এইতো অবস্থার মধ্যে সমবায় সমিতিগুলো চলছে। কংগ্রেসি সমবায় সমিতিগুলো কোনওরকমে টিকে আছে এবং অনেকগুলো লিটিগেশনে যাবার দাখিল হয়ে পড়ে আছে। কাগজে কলমে ঋণ দেওয়ার প্রথা আছে কিন্তু কার্যত ঋণ দেওয়া হয় না এবং কোনওভাবে সেগুলো চলছে। কৃষিতে যেমন পাম্পসেট, পাওয়ার টিলার প্রভৃতি সরঞ্জাম সরবরাহ করার কথা এবং তার দায়িত্ব নিয়েছে কিন্তু কার্যক্ষেত্রে আমরা দেখছি সেগুলো তারা দেয় না। অনেক উইকার সেকশন আছে যাদের জন্য এই কো-অপারেটিভ গঠিত হয়েছে কিন্তু কার্যত তারা এর দ্বারা কোনও উপকারই পায় না। তন্তুজীবীদের ক্ষেত্রে আমরা যেটা করেছি সেটা হচ্ছে যাতে তারা নিজের পায়ে দাঁড়াতে পারে সরকার থেকে মূলধন পায় মহাজনদের খপ্পরে না পড়ে তাই আমরা এদেরকে নিয়ে সমবায় সমিতি করেছি। কিন্তু দুঃখের বিষয় হচ্ছে আমরা দেখেছি কিছু দিন যেতে না যেতেই সেই মূলধন কোথায় হাওয়া হয়ে যাচ্ছে সেই সমিতির অকালমৃত্যু হয়ে যায়। তাই মাননীয় মন্ত্রীকে ভেবে দেখতে হবে কোনও একটি অ্যাডভাইসারি কমিটি গঠন করা যায় কিনা যাতে ইচ্ছা করলে তার সমবায় সমিতিগুলি পরিদর্শন করতে পারবেন, তারা গ্রস ইরেগুলারিটি দিতে পারবেন এবং সরকারকে পরামর্শ দিতে পারবেন, এটা করলে অনেকখানি দুর্নীতি মুক্ত করা যাবে। এই ব্যাপারে কিছুটা সরকারি নিয়ন্ত্রণ থাকা দরকার এই সমস্ত প্রতিষ্ঠানগুলির ক্ষেত্রে। পুরোপুরি তাদের উপর ছেড়ে দিলে এটা ঠিক হবে না কারণ পরিচালনার ক্ষেত্রে বাস্তব অভিজ্ঞতা তাদের নেই। তাদের হাতে গেলে কিছু মুষ্টিমেয় অল্প শিক্ষিত লোক তারা এসে প্রতিষ্ঠানগুলির অকালমৃত্যু ঘটিয়ে দেবে। তাই সমবায় সমিতিগুলিকে যদি বাঁচিয়ে রাখতে হয় তাহলে সর্বতোভাবে এর নিয়ন্ত্রণ ব্যবস্থা চালিয়ে যেতে হবে, যাতে

প্রতিষ্ঠাগুলি সত্যিকারের একটা ভাল রূপ নিতে পারে। এই কথা বলে বিভাগীয় ব্যয়-বরাদ্দের দাবিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সমবায় মন্ত্রী আজকে ৫৭ নং খাতে যে ব্যয়-বরাদ্দের দাবি সমবায়ের ক্ষেত্রে প্রস্তাব করেছেন তার উপর আমার আলোচনা রাখতে চাই। প্রথমে আমি যে কথাটা বলতে চাই এ ব্যাপারে জানাই আমি আগেই নোটিশ দিয়ে নিয়েছি মেস পার্লামেন্টারি প্র্যাকটিসে কোরাপশন কথাটা আন পার্লামেন্টারি, আপনি যদি আমাকে নির্দিষ্ট কিছু বলেন তার বিকল্প কি তাহলে আই উইল বি গ্রেটফুল টু ইউ।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ডাঃ আবেদিন আপনারা মিথ্যাকে যেমন আন-পার্লামেন্টারি বলে অসত্য বলেন তেমনি দুর্নীতিকে বলবেন সুনীতি নয়।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আমি সরাসরি অভিযোগ জানাচ্ছি মাননীয় সদস্যর সম্বন্ধে সুনীতি কম আছে। কিন্তু যে কেন্দ্রীগত ক্ষমতার কাছে ওকে কাজ করতে হচ্ছে তাতে বহু মানুষ চিন্তিত, সেই সেন্টারটি কোথায়, সেন্টারটি হচ্ছে আলিমুদ্দিন স্ট্রিটে, আর কোথায় উদয়নারায়ণপুর, জেলা হাওড়া, নায়কের নাম কি—কমরেড তন্তুজ। স্যার, আমি একটি লেখা পড়ে শোনাচ্ছি তাহা সুনীতি নয়, তাহা পাপ। ঐ পাপীকে ঘৃণা করি না, পাপকে ঘৃণা করতে বলি। মাননীয় মন্ত্রী মহোদয় আপনি কি সচেষ্ট হবেন, তদন্ত করবেন কি— [**********]

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ডাঃ আবেদিন কোনও পার্সোনাল এক্সপ্লানেশন আনতে গেলে তাকে নোটিশ দিতে হবে, এই কথা বাদ যাবে, সব বাদ যাবে।

[5-20 — 5-30 P.M.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সমবায়ের বিভিন্ন ক্ষেত্র আছে। তার মধ্যে হাউসিং একটা ক্ষেত্র। আজকে প্রোমোটার ও ডেভেলপারদের কিন্তু একটা মস্তবড় কর্মক্ষমতা আছে। সমবায় হাউসিং-এর একটা হাউসিং হচ্ছে আরবান অ্যান্ড রুর‍্যাল। সেখানে কিন্তু আপনারা যেতে পারেননি। আরবান হাউসিং—ইট ওয়াজ মেকিং সাম প্রোগ্রেস। কিন্তু আজকে আমরা কি খবরের কাগজে দেখতে পাচ্ছি। 'বর্তমান' সংবাদপত্রে ৬ই অক্টোবর, ১৯৯১ সালে বেরিয়েছে—সি পি এমের সমর্থকদের আন্দোলনের নামে লাগাতার অত্যাচার রাজ্য সরকার আবাসনের ফরওয়ার্ড ব্লকের মনোনীতি চেয়ারম্যান [***] পদত্যাগ করেছেন। টোডি ম্যানসন চেয়ারম্যানের অফিসের দরজা সি পি এম সমর্থক কর্মচারিরা ভেঙ্গে দিয়েছে। তার টেলিফোন এবং ইলেকট্রিকের লাইন কেটে দেওয়া হয়েছে। জানি না সেই ভদ্রলোক বেঁচে আছে কি না? কারণ সি পি এমের হাতে পড়লে কেউ বাঁচে না। আজকে সি পি এমের লালসা চরিতার্থ করার জন্য হাউসিং সমবায়কে কুক্ষিগত করার চেষ্টা করা হচ্ছে। এটাকে কো-অপারেটিভ থেকে যদি ডিস অ্যাসোসিয়েটেড হাউসিং-এ যুক্ত না করা হয় তাহলে হাউসিং কো-অপারেটিভ করে কোনও লাভ হবেনা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি আমার

---

*Note [* Expunged as ordered by the Chair.]

বক্তৃতা থেকে কি কি ওয়ার্ড বাদ দিলেন জানি না।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ডাঃ আবেদিন আপনি একজন সিনিয়র সদস্য, আপনি জানেন যে কোনও সদস্যের বিরুদ্ধে কোনও অভিযোগ আনতে গেলে তাকে নোটিশ দিতে হয় এবং আত্মপক্ষ সমর্থনের সুযোগ দিতে হবে। আপনি এইসব করবেন না। তাই আমি স্পিচ থেকে ঐ সমস্ত কথাগুলি বাদ দিলাম।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আজকের দিনে ভাবুন, ধর্মান্ধতা নয়, আজকের দিনে ভাবুন অর্থনীতি, আজকের দিনে ভাবুন মাল্টিপোলার, ইউনিপোলার। আজকে আমরা বসে নেই ১৯৪৭ সালে। আজকে মিক্সড ইকনমি যুগে সরকারি উদ্যোগ এবং বে-সরকারি উদ্যোগের সাথে তৃতীয় শক্তি হিসাবে কো-অপারেটিভ। আমাদের দুর্ভাগ্য সমগ্র পূর্বাঞ্চলে এই সমবায় আন্দোলনের অগ্রগতি হয়নি, একসেপ্ট ইন আরবান কো-অপারেটিভ ইন ওয়েস্ট বেঙ্গল। সমগ্র পূর্বাঞ্চলে এবং ভারতবর্ষে আজকে তৃতীয় শক্তি হিসাবে সমবায় গড়ে উঠতে পারেনি, যেখানে আজকে প্রবলেম হচ্ছে প্রাইজ রাইজের। প্রাইজ রাইজের ব্যাপারে কিছু উদ্যোগ আমরা দেখেছিলাম ১৯৬২ সালে, চাইনিজ অ্যাগ্রেসনের সময়, তখন কনজিউমার কো-অপারেটিভ শুরু হয়েছিল। ব্যাঙ্ক লিকুয়িডেট ও কম্পালসারি লেভি যদি আপনি করতে পারেন তাহলে প্রোডাকশন আপনার কাছে আসতে পারে। এখনও কো-অপারেটিভ সেক্টর কিছু আসতে পারে যতক্ষণ না আসে ততক্ষণ এই প্রাইভেট এবং পাবলিক সেক্টর থেকে আমরা কিছু লাভ করতে পারি। নেক্সট একটা মুভমেন্ট এগিয়ে নিয়ে যেতে হলে তিনটে প্রাইমারি জিনিস দরকার। ফার্স্ট এডুকেশন, দেন অর্গানাইজেশন এবং থার্ড পয়েন্ট হচ্ছে কো-অপারেশন। কিন্তু কেউ এগোল না। আপনার কোথাও আমরা কো-অপারেশন দেখলাম না। আমরা গান্ধীজির নন-কো-অপারেশন মুভমেন্ট দেখেছিলাম। এটাকে প্র্যাকটিসে আনবার জন্য স্কুলে যে পিগমি ডিপোজিট, স্কুল কো-অপারেটিভ করে খাতা, পেনসিল ওই আপনাদের যে ভুল বইগুলো বিক্রি হয়, আপনাদের ওই মার্কসিস্ট শিক্ষা দেবার জন্য ওই বইগুলো কো-অপারেটিভের মাধ্যমে বিক্রি করা যায় কি না? দি নেক্সট পয়েন্ট আমি আপনার কাছে জানতে চাই, লেজিসলেশন, আমাদের যে দেশ তাতে ভলেন্টারি আসে না। মার্কসবাদী পৃথিবীতে ব্যর্থ হয়ে গেছে, মার্কসবাদ পৃথিবী থেকে মুছে গেছে, মার্কসবাদের মৃত্যু হয়েছে। কমিউনিজমের মৃত্যু হয়েছে। এই মার্কসিজমের মৃত্যুর পর আজকে আপনাদের জানতে হবে, বিরাট রাশিয়া ডিসমেনটাল হয়ে গেছে, রাশিয়াতে এমপাওয়ারড নেই। ইউ এস এস আর নেই। আজকে কেন এই অবস্থা বিকজ অফ ইকনমিক মিস ম্যানেজমেন্ট। আজকে তার জন্য জানতে চাই, যে, এই ইকনমিক ম্যানেজমেন্ট আজকে আমরা এখানে দাঁড়িয়ে যুক্তি হিসাবে জয়েন্ট সেকটারকে যুক্ত করতে চাইছি। আজকে এখানে আপনি করবেন টা কি? আজকে আমরা ইকনমিক মিসম্যানেজমেন্টে দাঁড়িয়ে চতুর্থ শক্তি হিসাবে জয়েন্ট সেক্টারের কথা চিন্তা করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বলেছিলেন স্টেট ব্যাঙ্ককে কো-অপারেটিভ ব্যাঙ্ক হিসাবে প্রতিষ্ঠিত করবেন। আজকে তার কি অগ্রগতি হয়েছে? What is the Government incentive and encouragement and involvement in the improvement of Co-operative Bank. সি পি এম থাকলে রোজ চারটে করে পাঁঠা পাঠানো না হলে ওঁরা সব খেয়ে শেষ করে নেবে। আর এমনিতেই সবই শেষ করে এনেছে।

আর সি পি এম থাকলে এই কম্ম হবেই। আর এইসব না করলে মাকালী কিছুতেই সন্তুষ্ট হবে না। আজকে এইখানে পান্নাবাবু একটা সংখ্যা দিয়েছিলেন। কিন্তু আজকে এক কোটি থেকে চার কোটি হয়ে গেছে। এই কথা কি আপনি জানেন? সেদিন ব্যাঙ্ক জাতীয়করণ করা হয়েছিল। ১৯৬৯ যে জাতীয়করণ হয়েছিল। সেদিনকে ডিপোজিট ছিল চার হাজার কোটি টাকা। আর আজকে ব্যাঙ্কের ডিপোজিট তার থেকে অনেক বেশি হয়েছে। গ্রো'থের ধারণা আপনার আছে? স্যার, আজকে এই পৃথিবীতে ১০০ কোটি মানুষ, ২০০ কোটি হতে তিনশো বছর সময় নিয়েছে। কিন্তু এখন আজকে ৫০০ কোটি মানুষ এটা এক হাজার কোটি হতে মাত্র ৩৫ বছর সময় নিয়েছে। তবে অবশ্য কমিউনিস্টরা যেভাবে মরছে তাতে সম্ভাবনা অনেকটা কমে গেছে। আজকে জনসংখ্যা একটা বিরাট প্রবলেম। আজকে সেই জন্য দুটো প্রশ্ন সরাসরি করতে চাই, গ্রস মিসটেক হয়ে গেছে। আই ডু নট সাপোর্ট দ্যাট প্রিন্সিপাল। ওই যে আশি হাজার টাকা ঋণ মুকুব করেছিলেন, কিন্তু এই ১ বছরের সুদ কে দেবে? হোয়াই দি পিপলস উইল সাফার? আপনি রি-ইমবার্স করবেন? আপনি সাবসিডি দেবেন? কে দেবে এটা? আজকে তো এই ব্যাপারে মীমাংসা আপনাকে করতে হবে। এবং আজকে যে মিউচুয়াল ফান্ড, ব্যাঙ্কিং ইনস্টিটিউশনগুলিতে আপনাদের ডিপোজিট যদি মবিলাইজ করতে হয়, আজকে গ্রামাঞ্চলে সারপ্লাস হচ্ছে, পঞ্চায়েত মাধ্যমে সি পি এম কোটি কোটি টাকা পাচ্ছে, এস কে ইউ এস গুলিকে ডিপোজিটের অধিকার যদি না দেন তাহলে ডিপোজিট করতে দিলে, আপনার এই টাকাটা মবিলাইজ করতে গেলে ইনসেনটিভ দিতে হবে। মিউচুয়াল ফান্ড বা নন ব্যাঙ্কিং ইনস্টিটিউশনগুলিতে মানুষ কেন টাকা রাখবে? আজকে এই বেকারের যুগে আপনারা লেবার কো-অপারেটিভ কে যদি প্রেফারেন্স না দেন এবং কন্ট্রাক্টারদের প্যারাডাইস বানিয়ে গেলেন তাহলে কি করে কি হবে? সি পি এম অবশ্য বানাবে। এটা আপনি কি করতে পারবেন জানি না। আজকে কো-অপারেটিভকে যদি ইনসেনটিভ দেন, অগ্রাধিকার দেন, প্রাওরিটি দেন, তাহলে আজকে যে ভয়াবহ আন-এমপ্লয়মেন্ট প্রবলেম সেটা কিছুটা চলে যায়। কিন্তু সব থেকে মূল কথা হচ্ছে অর্গানাইজেশন, কিন্তু কি করবেন আপনি অর্গানাইজেশন, যেখানে পার্টি ভায়োলেন্স সবচেয়ে বেশি। এপিক সেন্টার অফ পাওয়ার আউটসাইড দিস। সেইজন্য আজকে আমি চাইব, এখানে ভেস্টেড ইন্টারেস্ট এবং সিকনেস অফ ইন্ডাস্ট্রি এগুলো আপনাকে একটু দেখতে হবে। একটা দুটো চা-বাগান আমরা দিয়েছিলাম কো-অপারেটিভকে, সাকসেসফুল হয়েছে কিনা আপনি বলতে পারবেন। আজকে ইন্ডাস্ট্রিগুলো সিকনেস আছে এবং ইনভলমেন্ট অফ লেবার আপনারা যদি চান, এদের কো-অপরেটিভ দিয়ে হবে না। ডাইরেক্ট আপনাকে ডেপুটেশন দিতে হবে। আমাদের মতো দেশে লিটারারি রেট, ইকনমিক গ্রোথ, রিসোর্স বেস গভর্নমেন্ট যদি ডাইরেক্ট এনকারেজ না করেন, গভর্নমেন্ট যদি সাবসিডি না দেয়, দায়িত্ব না নেয়, কো-অপারেটিভ এগোবে না। আপনার সততায় পূর্ণ বিশ্বাস আছে, কিন্তু আপনার সহচরদের উপর পূর্ণ অনাস্থা আছে। তাই যেভাবে আজকে কো-অপারেটিভ দপ্তর এবং যেসব প্রস্তাবগুলো রাখা হয়েছে আমি এর সঙ্গে একমত নই বলে অত্যন্ত দুঃখের সঙ্গে এই প্রস্তাবের আমি বিরোধিতা করছি।

[5-30 — 5-40 P.M.]

**শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনারা মাধ্যমে আমি আজকে

দু-একটি কথা সমবায় মন্ত্রী যে ব্যয়-বরাদ্দের দাবি রেখেছেন তাকে সমর্থন করে বলতে চাইছি। এতক্ষণ ধরে আমাদের বিরোধীদের কথা শুনছিলাম। আমার অত্যন্ত দুঃখ হচ্ছে, এই সভায় এসে আজকে যা লক্ষ্য করলাম, অনেক বয়স্ক মাননীয় বিরোধী সদস্য তারা এই সভাকে একটা হাস্যকর, কৌতুকে পরিণত করার চেষ্টা করছেন। শুধু তাই নয়, যেভাবে তারা কথা বলছেন তাতে হাউসের সম্মান রাখা হচ্ছে কিনা, আমি মনে করি, এইটা গভীরভাবে সঠিকভাবে দেখা দরকার। আমরা জানি সমবায় সম্পর্কে গোটা পূর্বাঞ্চলের অবস্থা। আমরা জানি ক্ষতিকর অবস্থা কেন সৃষ্টি হয়েছে। অতীতের ইতিহাস একটু পর্যালোচনা করলে অনেকখানি বুঝতে পারা যায়। আমরা জানি, বর্তমানে বিরোধী সদস্যদের বেঞ্চে যারা বসে আছেন, অতীতে তারা দীর্ঘদিন ৩০ বছর ধরে দেশে শাসন করেছেন, সমবায়ের অভ্যন্তরে ছিলেন, গ্রামের মানুষের কথায় একটা কথা চালু ছিল, সমবায় সম্পর্কে বলতে গিয়ে তারা বলতেন, তেলা মাথায় তেল দেওয়া হচ্ছে। অর্থাৎ সেই সময় যারা অবস্থাপন্ন মানুষ গ্রামে থাকতেন, যারা এদের টাউট হিসাবে বিভিন্ন জায়গায় বিভিন্ন নির্বাচনে নানা কাজকর্মে এদের আনুগত্য স্বীকার করতেন, একমাত্র তারাই ছিল কো-অপারেটিভের কর্তা। তারা নিজেদের পছন্দমতো লোক নিয়ে কো-অপারেটিভগুলো পরিচালনা করতেন। শুধু তাই নয়, কো-অপারেটিভের টাকা, সরকারের টাকা নিয়ে তারা মহাজনী ঋণ পর্যন্ত বিভিন্ন মানুষকে দিতেন, সাধারণ মানুষকে শোষণ করতেন, বঞ্চনা করতেন। এইভাবে কো-অপারেটিভগুলো গ্রামাঞ্চলে পরিচালনা করার চেষ্টা করেছেন। আমরা দেখছি, এলাকায় এলাকায় এই সমস্ত কুকীর্তি, বিভিন্নভাবে তাদেরই দুর্নীতি, তাদের কাজের জন্য বিভিন্ন কো-অপারেটিভ ধ্বংসের মুখে পৌঁছতে বাধ্য হয়েছে। কিন্তু আমরা অত্যন্ত আনন্দের সঙ্গে আজকে বলতে পারি একথা যে ১৯৭৭ সালের পর থেকে যখন আমরা ক্ষমতায় এসেছি তখন কো-অপারেটিভের চরিত্রকে কিছু পাল্টানোর জন্য চেষ্টা করা হয়েছে এবং চেষ্টা করা হয়েছে শুধু নয় কিছু কাজকর্ম আমরা এটা লক্ষ্য করেছি। সামগ্রিকভাবে নির্বাচন টির্বাচন ওরা করতেন না কো-অপারেটিভের। অনেকদিন পরে ওদের পার্টির মধ্যে এই ২০ বছর পরে একটা নির্বাচন হল। স্বভাবই বলতে পারি, কো-অপারেটিভের নির্বাচন তো আগে হতই না। তো যাই হোক, আমরা নিজেরা চেষ্টা করেছি এই সম্পর্কে—নির্বাচনের ব্যবস্থা করার এবং কো-অপারেটিভের মধ্যে গণতান্ত্রিক অধিকার ফিরিয়ে আনার জন্য। কারণ আমরা জানি সাধারণ মানুষের ইনভলমেন্ট যদি না ঘটে, যদি সাধারণ গরিব খেটে খাওয়া মানুষ যদি এই কো-অপারেটিভের মধ্যে আসতে না পারে, তাহলে সামগ্রিকভাবে পশ্চিমবাংলার অর্থনীতিতে পরিবর্তন কখনও সম্ভব নয়। তাই আমরা চেষ্টা করেছি বিভিন্নভাবে নির্বাচনের এবং এই নির্বাচন যাতে সঠিকভাবে হয়, গ্রামের সাধারণ মানুষ যাতে এতে অংশ গ্রহণ করতে পারে তাই সর্বজনীন সদস্য ভুক্তির প্রচেষ্টা আমরা করেছি। আমরা জানি এ করতে যেয়ে সরকারকে অনেক অনুদান দিতে হয়েছে এবং সেই অনুদানের বিনিময়ে আজকে আমরা দেখেছি গোটা গ্রামাঞ্চলের সমিতিগুলোর অবস্থার পরিবর্তন ঘটে গিয়েছে।

তাদের চরিত্রের পরিবর্তন ঘটে গিয়েছে। সাধারণ মানুষ আজ এটা উপলব্ধি করতে পারছেন যে সমবায়ের মধ্যে দিয়ে মানুষের কল্যাণের জন্য কিছু কাজ করা যায়। নিজেদের জীবনের উপলব্ধি দিয়ে তারা এটা বুঝেছেন বলেই তারা এর মধ্যে আসতে চাইছেন। ১৯৭৭

সালের আমরা, বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসে এটা উপলব্ধি করেছিলাম যে বর্গাদার, পাট্টাদার গরিব কৃষকদের হাতে জমি তুলে না দিলে এবং ক্ষমতার বিকেন্দ্রীকরণ না করলে গ্রামের মানুষের প্রকৃত অর্থনৈতিক উন্নয়ন করা সম্ভব নয়। সাথে সাথে সরকার এটাও ভেবেছিলেন যে ঐ সব গরিব কৃষকদের চাষ করার মতোন পয়সা যদি না দেওয়া যায় তাহলে তারা ফসল উৎপাদন করতে পারবে না। আর প্রকৃতই যদি তারা জমি চাষ করতে না পারে তাহলে তাদের জমি দেওয়ার সার্থকতাও থাকে না। দেশের অগ্রগতির স্বার্থে এবং উৎপাদন বৃদ্ধির স্বার্থে তাই বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসেই এ দিকে নজর দিলেন। বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসেই প্রকৃত ভূমি সংস্কারের কাজ করে সেই সমস্ত গরিব কৃষকদের হাতে জমি তুলে দিলেন এবং সমবায়ের মাধ্যমে তাদের হাতে টাকা তুলে দিয়ে যাতে তারা চাষ করে প্রকৃতই অর্থনৈতিক অগ্রগতি ঘটাতে পারেন সে দিকে নজর দিলেন। আমরা জানি যে গ্রামের প্রকৃত ভূমিহীন কৃষকরা দীর্ঘদিন ধরে আর্থিক অস্বচ্ছলতায় ছিলেন তাই কম সুদে তাদের কো-অপারেটিভের মাধ্যমে সাহায্য দেওয়ার পরিকল্পনা করা হল। দু একর বা দু একরের কমে জমির যারা মালিক সেই সমস্ত প্রান্তিক চাষীদের ৪ পারসেন্ট সুদে যাতে টাকা দেওয়া যায় তার ব্যবস্থা করা হল। সেখানে সরকারের তরফ থেকেও তাদের ভরতুকি দেওয়ার ব্যবস্থা হল। এই সমস্ত দিকে বামফ্রন্ট সরকার নজর দেওয়ার ফলে গোটা ভারতবর্ষের মধ্যে ফসল উৎপাদনের যে পরিসংখ্যান তাতে দেখা যাচ্ছে পশ্চিমবাংলা সবচেয়ে বেশি ফসল উৎপাদন করতে পারছে। এ ক্ষেত্রে আমরা দেখছি ৩৪ পারসেন্ট উৎপাদন বাড়ছে। স্যার, এইসব কথা বিরোধীদের সদস্যরা না বলে কোথায় কি হচ্ছে, না হচ্ছে সেইসব অবান্তর কথা বলে গেলেন। কংগ্রেস দল দেশের ঐ ১০ পারসেন্ট লোক যাদের আর্থিক স্বচ্ছলতা আছে আমরা জানি তারা শুধু তাদের কথাই ভাবেন কিন্তু গ্রামে দরিদ্র ৯০ পারসেন্ট লোকের কথা ভাবেন না। আমরা কিন্তু সেই দরিদ্র ৯০ পারসেন্ট লোকের কথাই ভাবি এবং সেইজন্য আমরা এই সমস্ত পরিকল্পনা নিয়ে তাদের যাতে কিছুটা আর্থিক স্বাচ্ছল্য আনতে পারি এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যেও সেই প্রচেষ্টা আমরা চালিয়ে যাচ্ছি ও গরিব কৃষকদের স্বার্থ রক্ষা করার প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে। স্যার, আমার সময় কম, পরিশেষে তাই মাননীয় মন্ত্রী মহাশয়ের বিবেচনার্থে কয়েকটি সুপারিশ রাখছি। প্রথমত শস্য বিমা যেটা চালু করা হয়েছে সেক্ষেত্রে মৌজাগত ভাবে কোনও সুযোগ সুবিধা পাওয়া যায় না। এর ফলে কোনও একটি মৌজাতে শস্যের ক্ষতি হলে ক্ষতিপূরণ পাওয়া যায় না। আমার সুপারিশ আইন পরিবর্তন করে মৌজা ভিত্তিক শস্যবিমা চালু করার ব্যবস্থা করুন। দ্বিতীয়ত কো-অপারেটিভের মাধ্যমে বেকার যুবকদের যে ঋণ দেওয়ার ব্যবস্থা আছে সে ক্ষেত্রে আমার সুপারিশ হচ্ছে, শ্রমজীবী ইঞ্জিনিয়ার কো-অপারেটিভ করে যাতে বেকার যুবকদের কর্মসংস্থানের ব্যবস্থা করা যায় সে দিকে নজর দিন। কারণ আমরা দেখেছি যে বড় বড় পুঁজিপতিদের সঙ্গে তারা প্রতিযোগিতায় পেরে ওঠে না বলে তাদের কর্মসংস্থানের ব্যবস্থা হয় না। এ ক্ষেত্রে যাতে কো-অপারেটিভ করে তাদের কাজ দেওয়া যায় সে দিকে লক্ষ্য রাখুন। আগামীদিনে এই কো-অপারেটিভ আন্দোলন আরও শক্তিশালী ও সুদূরপ্রসারি হবে এই আশা নিয়ে মাননীয় মন্ত্রী মহাশয়ের ব্যয় বরাদ্দের সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

[5-40 — 5-50 P.M.]

**শ্রী সরল দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি গভীর মনোযোগের সঙ্গে বিরোধী দলের বক্তব্য শুনছিলাম, বিশেষ করে শ্রী অতীশ সিন্‌হা এবং ডাঃ জয়নাল আবেদিন সাহেবের বক্তব্য আমি শুনলাম। তারা দীর্ঘদিন এই দপ্তরের দায়িত্বে ছিলেন। আমি আশা করেছিলাম যে অন্তত তারা তাদের বক্তব্যের মধ্যে গঠনমূলক কিছু কথা বলবেন। কিন্তু আমি দেখলাম আমি যে সামান্য টাকার ব্যয় বরাদ্দের দাবি রেখেছি ৪৭ কোটি ৭৫ লক্ষ ৪১ হাজার টাকার—তার উপর তারা কাট মোশন এনেছেন। স্যার, আমাদের দেশে যে সমবায় আন্দোলন সেই সমবায় আন্দোলনের মূল লক্ষ্য ছিল—কবিগুরু রবীন্দ্রনাথ যে দৃষ্টিভঙ্গিতে দেখেছিলেন সেটা হচ্ছে সুদখোর মহাজনের হাত থেকে দেশের গরিব কৃষকদের যাতে বাঁচানো যায়। ওরা ৩০ বছর ক্ষমতায় ছিলেন পশ্চিমবঙ্গে কিন্তু সেই কাজ করেন কি, ওরা এত দিন এটা কুক্ষিগত করে রেখেছিলেন। কুক্ষিগত করে রাখলেন। তাদের পারিবারিক সমবায় ছিল। আমরা তার হাত থেকে মুক্ত করবার চেষ্টা করেছি। ওরা বলেছেন যে সর্বজনীন আমাদের আমলে হয়েছে। নিশ্চয়ই হয়েছে, কিন্তু ওরা রূপায়িত করেন নি। আমরা বামফ্রন্ট সরকার আসার পর আমি যখন গত বার বাজেট বক্তৃতায় বলেছিলাম, সেদিন বলেছিলাম যে আমরা টাকা দিয়ে ১১ লক্ষ ৪০ হাজার সদস্য করেছি, সর্বজনীন সদস্য পদ দিয়েছি। আমরা বাড়িয়ে এবারে সেটাকে ১১ লক্ষ ৮০ হাজার সদস্য পদ দিয়েছি। কারা বলেছেন আমরা গণতন্ত্রিকরণ করিনি। ১৯৭৩ সালে যে আইন করেছিলেন, সেখানে কি ছিল, সাধারণ মেম্বাররাও তারা একটা টার্মের পর থাকতে পারতেন না। আমরা যা করেছি, তারা চিরকাল থাকতে পারবেন। সরকারি যে প্রতিনিধি তারা থাকবেন, সরকার পক্ষ থেকে তারা তো দেখভাল করবেন, এখানে কি হচ্ছে তা দেখবার জন্য। ওরা বলছেন আমাদের যে ব্যাঙ্ক ওদের আমলে কি ছিল? আমার আগে পান্নাবাবু বলেছেন যে ৩২৭ কোটি টাকার উপর আমাদের স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্কে আমানত হয়েছে। আজকে লাভের মুখ দেখেছে। বেনফেড যেখানে বলছেন গণতন্ত্র নেই সেখানে ওদের লোক আলি সাহেব দীর্ঘদিন ধরে, ১০ বছর মামলা করে বসেছিলেন। সম্প্রতি কালে তিনি মামলায় বরখাস্ত হয়েছেন। এখন আমাদের একজন অফিসার এর কাছে দায়িত্ব পড়েছে টু হোল্ড ইলেকশন ইমিডিয়েটলি। আমরা ব্যবস্থা করব। আমরা এই কথা বলতে পারি, প্রায় ২৩ হাজারের উপর আমাদের সোসাইটি আছে। আমরা ১৫ হাজার ১৬ হাজারের মতো তিন চার মাসের মধ্যেই আমরা তাদের নির্বাচনের ব্যবস্থা করব। আজকে পশ্চিমবাংলাতে ৭০ লক্ষ সদস্য। আমার বন্ধু অতীশ সিন্‌হা মহাশয় যে কথা বললেন ফোর পারসেন্টের কথা, এটা ঠিক নয়। প্রায় ২.৫ ক্রোরস, অর্থাৎ আমাদের যে জনসংখ্যা, সেই গরিব জনসাধারণ আমাদের রাজ্যে প্রায় ৭ হাজার এস টি ও এস আছে। তার মধ্যে ৫০ পারসেন্ট অর্থাৎ ৩/৩।। হাজার ঠিকমতো চলছে, বাকিগুলো চলছে না, আপনাদের সঙ্গে আমি একমত। আমরা সেইগুলোকে রিভ্যাম্প করবার জন্য বিজনেস ডেভেলপমেন্ট প্রোগ্রামের মধ্যে এনে আমরা সেই মৃতবৎ সোসাইটিগুলোকে আমরা রিভাইভ করবার চেষ্টা করছি। আজকে আমি আপনাদের কাছে যে কথা বলতে চাই, আজকে যারা আমরা এখানে এসেছি, আমরা গরিব জনসাধারণের ভোটে এসেছি, সমবায় কিন্তু তাদের জন্য। আপনারা পশ্চিমবাংলাতে কৃষি সমবায়, ক্রেতা বিপণী, এইগুলো দেখেছেন এবং সংবাদ পত্রে আমরা বলি যে আমাদের

যে ক্রেতা বিপণী, আমাদের এই রাজ্য পিছিয়ে আছে। আমরা তাকে বুস্ট আপ করবার জন্য পরিকল্পনা গ্রহণ করেছি। আমরা গত বছর যা ছিল তার দ্বিগুণ পর্যায়ে যাতে পৌঁছতে পারি তারজন্য ব্যবস্থা আমরা গ্রহণ করেছি। মাননীয় সদস্য অতীশ বাবু বলেছেন যে, কো-অপারেটিভ সার্ভিস, সেখান থেকে লোক নিয়োগ করলে নাকি গণতন্ত্র বিপর্যস্ত হবে। আমরা প্রফেশনাল ম্যানেজমেন্ট দিতে চাই। আমরা কো-অপারেটিভ আন্দোলনে যারা অভিজ্ঞ তাদের নিয়ে আমরা ম্যানেজমেন্টটাকে ডেভেলপ করাতে চাই। সেখানে আমরা সহযোগিতা চাই। সুতরাং সেখানে বোধ হয় খুব একটা অন্যায় হবে, কো-অপারেটিভ সার্ভিস কমিশন চালু করলে, সেখানে পার্টি ক্যাডার নিয়োজিত হবে, সেটা ঠিক নয়। আমরা প্রফেশনাল ম্যানেজমেন্ট দিতে চাই। তারপর বলেছেন রিকভারি আমাদের কম হয়েছে কেন রিকভারি কম হয়েছে এই কারণে যে এ আর ডি আর স্কীমে যে ১০ হাজার টাকা, সেই টাকা আমরা যা হিসাব করে দিয়েছিলাম, আমরা পুরো টাকাটা পেলাম না। আমরা লং টার্মে এই পর্যন্ত যে টাকা পেয়েছি ১৮ কোটি, শর্ট টার্মে ৭২ কোটি ৫৪ লক্ষ। অর্থাৎ মোট আমরা ৯০ কোটি ৫৪ লক্ষ টাকা পেয়েছি। আমাদের বাকি টাকা, অর্থাৎ যে ১৪৪ কোটি ৪৩ লক্ষ টাকার যে হিসাব আমরা পেশ করেছিলাম, তা কেন্দ্রের কাছ থেকে পেলাম না। ফলে আমাদের অসুবিধা হয়েছে। আমরা কলেকশনের ব্যবস্থা করেছি। মুখ্যমন্ত্রীর আবেদন পত্র নিয়ে আমরা সারা রাজ্যে বিতরণ করেছি। কালেকশনের উপর রিকভারি হয় এবং রিসাইক্লিং অব ফান্ড হয়। যদি আমরা রিকভারির ব্যবস্থা না করতে পারি তাহলে আমরা পরবর্তী বছর ঋণ দিতে পারব না। সেইজন্য জেলায় জেলায় জেলা শাসকদের বলেছি, সভাধিপতিদের বলেছি, পঞ্চায়েত সমিতির সভাপতিদের কাছে বলেছি, বিধায়কদের বলেছি। আমরা সকলকে নিয়ে রিকভারি ক্যাম্প সারা পশ্চিমবাংলা ব্যাপী, প্রত্যেকটা ফসল কাটার মুখে রিকভারি ক্যাম্পের ব্যবস্থা করেছি।

দ্বিতীয়ত ওরা কোর্ট কেসের কথা বলেছেন এবং বলেছেন যে, কেন সময় সীমার মধ্যে সেগুলোর মীমাংসা হয় না? সত্য বাপুলি মশাই তো উকিল মানুষ, উনি নিশ্চয়ই জানেন যে, মন্ত্রী ইচ্ছে করলেই কোর্ট কেসের ফয়সালা করতে পারে না। আমি শুধু এটুকু বলতে পারি যে, আমার দপ্তর থেকে আন্তরিকতার সঙ্গে মামলাগুলোর দ্রুত নিষ্পত্তির চেষ্টা করা হচ্ছে।

সব চেয়ে বেশি যে কথাটা বলা হয়েছে, সেটা হচ্ছে দুর্নীতির কথা। এখানে বলা হয় সমবায় সমিতিগুলির সব দুর্নীতিগ্রস্ত। হ্যাঁ আমরাও জানি কিছু কিছু ক্ষেত্রে এখনও দুর্নীতি হচ্ছে। আর সমবায় যারা করে সেসব মানুষগুলো তো আকাশ থেকে আসে না, চাঁদ থেকে আসে না। আমাদের সমাজের সর্ব স্তরের মতো এখানেও কিছু দুর্নীতি আছে।

আমাদের বন্ধু দেবপ্রসাদ সরকার পলিটিক্যালাইজেশনের কথা বললেন। আমাদের দেশে যখন সমবায় আন্দোলন শুরু হয়েছিল তখন ব্রিটিশ সাম্রাজ্যবাদী শাসন এখানে বহাল ছিল। তারপর ১৯৫০ সালে আমরা আমাদের দেশে মাল্টি-পার্টি গণতান্ত্রিক ব্যবস্থা কায়েম করেছি আমাদের সংবিধানের মাধ্যমে। সেই থেকে সর্ব ক্ষেত্রে দলীয় গণতান্ত্রিক ব্যবস্থা চালু হয়েছে। সেটা আমাদের সমবায় আন্দোলনের ক্ষেত্রেও আমরা দেখেছি। দলীয় ব্যবস্থা থাকলে দলবাজির কথা উঠবেই। এ আর কি করা যাবে! আমি এর কি জবাব দেব! আমাদের দেশে দলহীন গণতন্ত্রর এক্সপেরিমেন্ট করতে গিয়েছিলেন প্রয়াত জয়প্রকাশ নায়ারণ এবং প্রয়াত প্রফুল্লচন্দ্র

সেন মহাশয়, কিন্তু তারা ব্যর্থ হয়েছিলেন। সুতরাং দল থাকবেই এবং সমবায় আন্দোলনের ক্ষেত্রেও থাকবে।

আমার এখানে বক্তব্য হচ্ছে সব রকমের দুর্নীতি যদি আমরা বন্ধ করতে চাই তাহলে আসুন, আপনি আমি আমরা সকলে মিলিতভাবে চেষ্টা করি। দু-একজন অফিসার দিয়ে সমবায়কে দুর্নীতি মুক্ত করা যাবে না। আমরা কখনই বলি নি যে, দুর্নীতি নেই, দুর্নীতি আছে। ভারতবর্ষের সর্বক্ষেত্রে দুর্নীতি আছে। এ ক্ষেত্রেও আছে। আমাদের সকলের মিলিত প্রচেষ্টা ছাড়া সমবায়কে দুর্নীতি মুক্ত করা যাবে না।

সমবায় আন্দোলন সম্পর্কে গভর্নমেন্ট অফ ইন্ডিয়া একটা পুস্তক প্রকাশ করেছে। সেখানে পশ্চিমবাংলার সমবায়ের সাফল্য সম্বন্ধে বলা হয়েছে, 'পশ্চিমবঙ্গ সমবায় আন্দোলনের ক্ষেত্রে ৮৫% সাফল্য লাভ করেছে।' কেন্দ্রীয় সরকার কর্তৃক প্রকাশিত পুস্তকে অন্যান্য রাজ্যের সমবায়ের সাফল্য সম্পর্কে কি বলা আছে? মহারাষ্ট্র, গুজরাট, তামিলনাড়ু প্রভৃতি রাজ্যে কটন লবি, টোবাকো লবি প্রভৃতি বড় বড় পুঁজিপতিরা সমবায়কে কুক্ষিগত করে রেখেছে। আর পশ্চিমবাংলার সমবায়ে ৭৫ ভাগই হচ্ছে মার্জিনাল ফার্মারস। কেন্দ্রীয় সরকারের বইতে পশ্চিমবাংলার সমবায়ের সাফল্যের কথা উল্লেখ করা হয়েছে।

অবশ্যই আমাদের সমবায়কে আরও অধিক সংখ্যক মানুষের কাছে পার্কোলেট করতে হবে। এ কাজ শুধু সরকার বা সরকারি দলগুলির দ্বারাই হবে না। এ বিষয়ে বিরোধী দল গুলির সহযোগিতাও প্রয়োজন। সমবায় আন্দোলনকে সকল শ্রেণীর জনগণের আন্দোলনে রূপায়িত করতে হবে।

মাননীয় সদস্য প্রবোধ চন্দ্র পুরকায়েত মহাশয় সব চেয়ে বেশি দুর্নীতির কথা বললেন। আমি তাকে বলছি, আমাদের কাছে কোনও দুর্নীতির অভিযোগ এলেই তদন্ত হয় এবং ব্যবস্থা গ্রহণ করা হয়। ভবিষ্যতেও তা হবে। উদয়নারায়ণপুরের হিমঘর সম্পর্কে বিগত আর সি এস-এর রিপোর্ট এসেছে। আইনের দিকটা খুঁটিয়ে দেখছি। দুর্নীতি হয়ে থাকলে নিশ্চয়ই ব্যবস্থা গ্রহণ করা হবে।

ডাঃ আবেদিন এক সময়ে এই দপ্তরের মন্ত্রী ছিলেন, তিনি এখানে অনেক অশালীন কথাবার্তা ব্যবহার করছেন। 'তন্তুজ' সম্পর্কে অনেক কথা বললেন। ওদের আমলে পশ্চিমবাংলায় গ্রাম গঞ্জে মাদ্রাজ হ্যান্ডলুম ছেয়ে গেছিল। আর আজকে 'তন্তুজ' শুধু পশ্চিমবাংলায় নয় বাংলার বাইরেও ছড়িয়ে পড়েছে। এতে তো ওদের গর্ব বোধ করা উচিত। তাছাড়া 'তন্তুজ' কটেজ অ্যান্ড স্মল স্কেল ইন্ডাস্ট্রির আন্ডারে। মাননীয় ভক্তিভূষণ মন্ডল যখন মন্ত্রী ছিলেন তখন অডিট সেকশন করা হয়েছে। ওদের আমলে হয় নি। অডিট সেকশন দিয়ে আমরা তদন্তের ব্যবস্থা করেছি। রিপোর্ট আসছে। ম্যানেজমেন্ট এফিসিয়েন্সি পারফরমেন্স ইত্যাদি সম্পর্কে চাটার্ড অ্যাকাউন্টেট ফার্ম দিয়ে অডিট করার বিষয়ে আমরা চিন্তা ভাবনা করছি, চেষ্টা করছি।

পশ্চিমবাংলার হাউসিং প্রকল্প নিয়ে কিছুক্ষণ আগে আমাদের এক বন্ধু কিছু কথা বললেন। আমি জানি তিনি ট্রেড ইউনিয়ন আন্দোলন করেন। তিনি ট্রেড ইউনিয়ন সম্পর্কে

অভিজ্ঞ। হাউসিং ফেডারেশনে ট্রেড ইউনিয়ন মুভমেন্ট হচ্ছে এবং নেগোসিয়েশনও চলছে। আমরা স্বাভাবিক অবস্থা ফিরিয়ে আনব। আমাদের রাজ্যে সকলেরই ট্রেড ইউনিয়ন আন্দোলন করার অধিকার আছে। সেখানেও আন্দোলন চলছে এবং নেগোসিয়েশনও চলছে। আমাদের হাউসিং ফেডারেশন স্বাভাবিক অবস্থায় ফিরে আসবে।

একজন মাননীয় সদস্য 'বেনফেড' দুর্নীতির কথা বলেছেন। আমরা অডিট রিপোর্টে কিছু কিছু অফিসার সম্পর্কে দুর্নীতির অভিযোগ পেয়েছি। নিশ্চয়ই সে সম্পর্কে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করব। দুর্নীতিপরায়ণ অফিসারদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করব।

[5-50 — 5-53 P.M.]

আমি নিজে সংবাদপত্রে বিবৃতি দিয়ে বলেছি, বেনফেডের যে ৮৫ কোটি টাকার সার আসে সেইসব সার প্রাইমারি সোসাইটি মারফত প্রকৃত কৃষকের কাছে কেন যায় না তা তদন্ত করে ব্যবস্থা নেবার জন্য নির্দেশিকা পাঠানো হয়েছে। সেইজন্য আমি বলতে চাই, সমবায় আন্দোলনের উপর জোর দিতে হবে। উন্নয়নশীল দেশে সমবায় কনজিউমারদের লাক্সারি গুডস উৎপাদনের দিকে তাদের বেশি নজরদারি থাকে। কিন্তু আমাদের মতো দেশে আমরা কৃষির উপর আমাদের জোরদার লক্ষ্য বেশি করে দিয়েছি। জয়নাল সাহেব কনজিউমার কো-অপারেটিভের কথা বললেন। আমরা কনজিউমার'স কো-অপারেটিভ ছাড়াও আমরা জোর দিয়েছি লেবার কো-অপারেটিভের উপর। এটা ওনার জানা উচিত। আমরা তাদের ৫০ হাজার টাকা ক্যাপিটাল দিয়েছি এবং ৫ হাজার টাকার ঝোড়া, কোদাল কেনার জন্য সাজসরঞ্জাম দিয়েছি। কিন্তু তাদের কাজ দেবার অধিকার লেবার কো-অপারেটিভের হাতে। কো-অপারেটিভ তাদের কাজ দেবেন, জেলা পরিষদ দেবেন, পি ডব্লু ডি দেবেন। এ ব্যাপারে ইরিগেশন ডিপার্টমেন্টকে চিঠি লিখেছি, পি ডব্লু ডিকে চিঠি লিখেছি এবং জেলা পরিষদকে চিঠি লিখেছি। আমরা সরাসরি কাজ দিতে পারি না। সরাসরি কাজ আমরা দিতে পারিনা। আমরা তাদের মধ্যে লিয়াজোঁ সৃষ্টি করার চেষ্টা করছি। তাই আমি এই কথা বলছি, বিরোধী দলের পক্ষ থেকে যে কাট মোশন এনেছেন তার আমি বিরোধিতা করি এবং আমি যে সামান্য ব্যয়-বরাদ্দের দাবি এখানে উপস্থাপিত করেছি তা সমর্থন করতে বলি। কান্দি ব্যাঙ্কের কথা অতীশবাবু বললেন। গত বিধানসভায় তার কথা শুনে কান্দি ব্যাঙ্ক সম্বন্ধে বলার চেষ্টা করলাম, এখন তিনিই তার সমালোচনা করছেন। কান্দি ব্যাঙ্ক স্টার্ট করার ব্যবস্থা করেছি। ইতিমধ্যে ৮০ হাজার টাকা কয়েকদিনের মধ্যে কালেকশন হয়েছে এবং রিভাইভ করার চেষ্টা হয়েছে। সেটা আদৌ ভায়াবেল হবে কি হবে না তা আমাদের হাতে নেই, তবে আমাদের ডিপার্টমেন্ট পরিকল্পনা নিয়েছে, আমরা চেষ্টা করছি। আমি অতীশবাবুকে শোনাতে চাই, সেখানে বাড়তি লোক নিয়োগ হয়েছিল যারজন্য সেই ব্যাঙ্কটি সিক হয়ে গেল। তবে সেই বাড়তি লোকগুলি ছাঁটাই হয়েছে বলে সংবাদ এসেছে। সুতরাং শুধু এইসবের জন্যই নয়, কিছু মিস-ম্যানেজমেন্টের জন্যও শোচনীয় অবস্থা হয়েছিল। পশ্চিমবাংলায় বিভিন্ন জেলায় যে সমস্ত ল্যান্ড ডেভেলপমেন্ট ব্যাঙ্ক আছে সেগুলিকে ভায়াবল করার জন্য নন-ফরমিং লোন এবং ব্যাঙ্কের মাধ্যমে কিছু কিছু গৃহ নির্মাণ ঋণ দিয়ে ভায়াবেল করার চেষ্টা করছি। কিন্তু ইনভেস্টমেন্ট রেশিও না বাড়ালে যেটা আড়াই পারসেন্ট আছে কাজ এগুবে না। এল ডি বি ব্যাঙ্কগুলির

বরাদ্দ বাজেটে রাখতে পারিনি। সেইকারণে বলছি, আমাদের পরিকল্পনা বহুমুখী। আমরা এস কে ইউ এস প্রভৃতি বহুমুখী প্রকল্প নিয়েছি। লিক্যুইডিশনই আমাদের মূল লক্ষ্য নয়। সমবায় আন্দোলনকে আমরা দলীয় সঙ্কীর্ণতার উর্ধ্বে নিয়ে যেতে চাই। আমরা গণতন্ত্রীকরণ করতে চাই যে গণতন্ত্রের বলেই আপনারা এই বিধানসভার চত্বরে এসেছেন। তাই আমি আবেদন জানাচ্ছি শরৎচন্দ্রের একটি কথা বলে যাতে করে আপনারা এই ব্যয়-বরাদ্দকে সমর্থন করেন।' সংসারে যারা শুধু দিল, পেল না কিছুই যারা বঞ্চিত, নিপীড়িত, লাঞ্ছিত—মানুষ যাদের চোখের জলের জবাব দিল না নিরুপায় নিঃসহায় জীবনে যারা কোনওদিন ভেবেই পেল না, সংসারে সব থেকেও কেন তাদের কিছু নেই"। তারাই আজ সমবেত হয়েছে সমবায়ের ছত্রছায়ায়। তাদের জন্যই আমার এই বাজেট। বৃহত্তম সংখ্যক মানুষের জন্য ক্ষুদ্রতম মাথাপিছু ব্যয় বরাদ্দের দাবি আজ কাট মোশনের খপ্পরে পড়েছে। উন্নয়নশীল দেশের দরিদ্র মানুষের সর্বাধিক ভোটে বিধায়কগণের নৈতিক মূল্যবোধের কাছে, বিবেকের কাছে এ কোনও এক বিবেক দংশন হয়ে দেখা দিচ্ছে না আজ? তাই সমবায় মন্ত্রী হিসাবে ৭০ লক্ষ সমবায়ী পরিবারের তরফ থেকে "এরাই পাঠালো আমায় মানুষের কাছে মানুষের নালিশ জানাতে" এরাই পাঠাল আমায় এদের জন্য ন্যূনতম ব্যয় বরাদ্দের দাবি নিয়ে। যারা আমায় পাঠিয়েছে তাদের জন্য ন্যূনতম ব্যয় বরাদ্দের দাবি নিয়ে আর্থ সামাজিকভাবে দুর্বলতর মানুষের ভোটে নির্বাচিত প্রতিটি বিধায়কের দাবি জানাতে শুধু ব্যয় বরাদ্দের জন্য নয়, সমবায় আন্দোলনে সক্রিয়ভাবে সাধারণ মানুষের শ্রম ও মূল্যবোধের সমবায়ের দ্বারায় মানুষের গণতান্ত্রিক প্রশাসন ব্যবস্থার মাধ্যমে আর্থিক স্বাবলম্বীতার লড়াইয়ে সামিল হতে এই বিধানসভার চত্বরে আপনাদের কাছে রাখছি। আমি আশা করব আপনারা এই কাট মোশন বাদ দিয়ে আমার এই ব্যয় বরাদ্দ সমর্থন করবেন।

## DEMAND NO. 57

The motion of Dr. Manas Bhunia that the amount of the Demand be reduced to Re. 1/- was then put and lost.

The motions of Shri Deba Prasad Sarkar and Shri Saugata Roy that The amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 25th March, 1992 that a sum of Rs. 47,75,41,000 be granted for expenditure under Demand No. 57, Major Heads: "2425—Co-operation, 4425—Capital Outlay on Co-opertion and 6425—Loans for Co-operation.

(This is inclusive of total sum of Rs. 11,93,90,000 already voted on account)-was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 5-53 P.M. till 11 A.M. on Friday the 10th April 92 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Friday, the 10th April 1992 at 11.00 A.M.

### P R E S E N T

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 11 Ministers, 5 Ministers of State and 175 Members.

### Held Over Starred Questions (to which oral answers were given)

[11-00 — 11-10 P.M.]

**গাইঘাটা অঞ্চলের সেসরু প্রকল্পের অর্থ মঞ্জুর**

***৬৮৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৭৬।) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) সেসরু প্রকল্পে ১৯৯১-৯২ আর্থিক বছরে গাইঘাটা পঞ্চায়েত সমিতির অধীনে কতজন বেকার যুবককে অর্থ মঞ্জুর করা হয়েছে ; এবং

(খ) মঞ্জুরিকৃত অর্থের পরিমাণ কত?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ**

(ক) ৫৯ জন।

(খ) মোট ১৬,৩৩,০০০ টাকা।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যা বললেন, সেক্ষেত্রে দয়া করে জানাবেন কি, ঐ আইডেন্টিফিকেশন অফ দি রেসিপিয়েন্ট বেনিফিশিয়ারিজ—এটা কিভাবে করেন এবং আরও কি কি উদ্যোগ নিয়েছেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** কি কি উদ্যোগ নিয়েছি বলা সম্ভব নয়। সাধারণভাবে আইডেন্টিফিকেশনের জন্য স্ক্রিনিং কমিটি আছে। এটা জেলা ভিত্তিতে আছে, জেলা পরিষদ ভিত্তিতে আছে। ব্লক লেভেলে পঞ্চায়েত সমিতির সভাপতি হচ্ছেন এর সভাপতি এবং তাতে বিভিন্ন প্রতিনিধিরা, অফিসাররা রয়েছেন। আর মিউনিসিপ্যালিটি এবং কর্পোরেশনে এটা আলাদা ভিত্তিতে রয়েছে। এখন যদি কোনও পঞ্চায়েত বা মিউনিসিপ্যাল ওয়ার্ডে কেউ সেস্রু স্কীম করেন, তখন ওয়ার্ডের কমিশনার বা পঞ্চায়েত প্রধান—তাদের সাহায্য নিতে বলা হয়েছে যাতে সত্যিকারের লোক আইডেন্টিফাই করা সম্ভব হয়। এরসঙ্গে এটাও বলা হয়েছে—সেস্রু স্কীম বিভিন্নরকম দেওয়া হচ্ছে, যেমন ধানভানার স্কীম, দোকানের স্কীম, অটোরিক্সার স্কীম প্রভৃতি রয়েছে। এর সাধারণ স্কীম হচ্ছে ৩৫,০০০ টাকা পর্যন্ত এবং অটোর ক্ষেত্রে ৪০ হাজার টাকা। বর্তমানে অটোর দাম বেড়েছে, কাজেই এক্ষেত্রে যাতে বাড়ানো হয় সেটা বলে

দিয়েছি। পারসন কনসার্ণ্ড যে স্কীম নিতে চাচ্ছেন সেটা ভায়াবেল হবে কিনা এটা দেখার একটা ব্যাপার রয়েছে। এরজন্য ব্যাঙ্কের প্রতিনিধিরা থাকেন। ব্যাঙ্কে স্কীম গেলে সেটা তারা স্ক্রুটিনি করেন। তার মধ্যে কিছু অ্যাকসেপ্ট করেন, কিছু ফেরৎ পাঠানো। ফেরৎ পাঠালে কেন সেটা ফেরৎ পাঠালেন সে ব্যাপারে আবার তদ্বির করতে হয়। এইভাবে চেষ্টা হচ্ছে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি এখানে এমপ্লয়মেন্ট জেনারেশন কি রকম হয়েছে? আপনি তো ১৬ লক্ষ টাকার মতো দিয়েছেন, ৫৯ জন যুবককে। এতে এখানে টোটাল এমপ্লয়মেন্ট পোটেনসিয়ালিটি কত জেনারেট হচ্ছে? সারা পশ্চিমবাংলার বলতে পারেন ভাল, তা না বলতে পারলে আমার আপত্তি নেই, এখানকার অবস্থাটা বলুন।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** সারা বাংলার হিসাব জানতে হলে নোটিশ চাই, আপনার অ্যানসার ফ্যাক্টসে দিয়ে দেব। সুতরাং উপর উপর বলে সময় নষ্ট করে লাভ নেই। আমরা এই ক্ষেত্রে যেটা হিসাব করেছি যে প্রতিটি ছোট-খাট স্কীমে পোটেন্সিয়াল জেনারেট হচ্ছে ১.৫০, অর্থাৎ দেড় জনের মতো কর্মসংস্থানের ব্যবস্থা হয়। এইগুলি বড় নয় ছোট-খাট স্কীমে যা রোজগার হয় তার কথা বলছি। অটো রিক্সার ক্ষেত্রে একজন লোক ১২-১৩ ঘণ্টার বেশি চালাতে পারে না, আর একজন লোক এমপ্লয়েড হয়। এর সমস্ত হিসাব আমার কাছে আছে, আপনি চাইলে ডিটেলস ডাটা দিয়ে দেব। লেবার ইন ওয়েস্ট বেঙ্গলে কিছুটা দিয়ে দিয়েছি।

**শ্রী নাজমুল হক ঃ** বেকার যুবকরা তাদের অভিজ্ঞতা এবং বাজারের কথা চিন্তা করে যে সমস্ত প্রকল্প জমা দেন পঞ্চায়েত সমিতি থেকে সেটা পাস করে দিলেও ব্যাঙ্ক সেই প্রকল্পগুলি চেঞ্জ করাতে বাধ্য করে, অনেক সময় ব্যাঙ্ক অন্য প্রকল্প চাপিয়ে দেয় অনেক সময় সেই প্রকল্প বাজারে চলে না বলে কোর্টে কেস হয়, টাকা আদায় হয় না এবং বেকার যুবকরা হয়রানি হয়। মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি এই ব্যাপারে সরকার কোনও উদ্যোগ নিয়েছেন কিনা?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আমি আগেই বলেছি যে প্রপার স্ক্রিনিং হয়,—তার জন্য স্ক্রিনিং কমিটি আছে, সেখানে ব্যাঙ্কের লোকও থাকে,—তারপর সেটা ব্যাঙ্কে যায় এবং ব্যাঙ্কে কোটা অ্যালট করে দেওয়া আছে। এখন ব্যাঙ্কে যাওয়ার পরে ম্যানেজার বলেন টাকা তো আমি দেব সুতরাং আমি স্ক্রিনিং করব। এই ক্ষেত্রে কোনও জায়গায় স্কীম রিজেক্ট হয়। রিজেক্ট হলে আমরা এটা জানতে চাই—সেখানে এক্সচেঞ্জ থাকে—রিজেকশন কি কারণে হল। এটা যদি দেখা যায় যে রিজেকশন প্রপার হয়েছে তাহলে স্কীমটাকে মডিফাই করতে বলি। তা না হলে ব্যাঙ্কের সঙ্গে টেক আপ করা হয়।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি এই 'সেসরু' প্রকল্পে গত আর্থিক বছরে কত টাকা ধরা ছিল এবং কত টাকা ডিসবার্স করা হয়েছে বেকার যুবকদের কাছে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** নোটিশ দিতে হবে। সারা রাজ্যের ব্যাপারে জানতে হলে নোটিশ দিতে হবে।

**শ্রী সুভাষ নস্কর ঃ** এই যে 'সেসরু' প্রকল্পে ইতিপূর্বে যে ঋণ দেওয়া হয়েছে এবং বিভিন্ন প্রকল্পে যে ঋণ দেওয়া হয় সে ক্ষেত্রে নিয়মিতভাবে ঋণ শোধ দেওয়া হয় না। এই যে ডিফলটার হচ্ছে এই ঋণ আদায়ের জন্য তাদের ক্ষেত্রে কি ব্যবস্থা নেওয়া হচ্ছে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এবারের সেশানে রিকভারি অ্যাক্ট-এর একটা বিল প্লেস করা হয়েছে বা হবে। এটা লোনের ব্যাপারে হবে, এই ক্ষেত্রে 'সেসরু' ইত্যাদি সমস্ত কিছুই থাকবে। তা ছাড়া আমরা এখন রিকভারের জন্য ক্যাম্প করছি সেই ক্যাম্পে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের লোক থাকেন, ডিস্ট্রিক্ট অ্যাডমিনিস্ট্রেশনের লোক থাকেন এবং যদি সেটা পঞ্চায়েত এলাকা হয় তাহলে পঞ্চায়েতের প্রতিনিধি থাকেন এবং মিউনিসিপ্যালিটি এরিয়া হলে মিউনিসিপ্যালিটির জনপ্রতিনিধি থাকেন। এই ক্যাম্প করে কালেকশনের ব্যবস্থা কবা হচ্ছে। এর ফল আমরা ভাল পেয়েছি। যেগুলি দেখা যায় যে কোনও কারণ নেই, ইচ্ছাকৃত ভাবে টাকা দিচ্ছে না তখন আইন অনুযায়ী ব্যবস্থা নিতে বলছি। এই টাকা ব্যাঙ্ক দিয়েছে বলে সেটা তাদের ব্যাপার, তাদের কেস করতে বলছি, সেই ক্ষেত্রে আমরা তাদের সহযোগিতা করি।

[11-10 — 11-20 P.M.]

**শ্রী অমিয় পাত্র ঃ** আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছিলাম, যে স্কীমগুলো পাঠানো হচ্ছে সেইক্ষেত্রে দেখা যাচ্ছে, গোটা এলাকাতে যেখানে ন্যাশনালাইজড ব্যাঙ্ক নেই সেখানে বলছেন গোটা ব্লক এলাকার ছেলেদের অন্য এলাকার সঙ্গে ট্যাগ করে দিতে। আর ব্যাঙ্ক নানা অজুহাত দেখায়, তাতে দেখা যাচ্ছে কোনও কোনও ব্লক আদৌ সেসরু সুযোগ পাচ্ছে না--এই ব্যাপারে আপনার বক্তব্য কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আমি আগেই বলেছি যে, ব্যাঙ্কের কাছে যে ভাবে অ্যালটমেন্ট আছে সেই অনুযায়ী কেস পাঠানো হয়। স্টেট লেভেল ব্যাঙ্কার্স কমিটি আছে। সেই কমিটির কাছে এগুলো যায়। তারা এগুলো অ্যালট করে দেন। কোথাও যদি এই রকম ঘটনা ঘটে পার্টিকুলার ব্রাঞ্চে, যেখানে নিয়ারবাই ব্রাঞ্চে কেসগুলো আছে, সেগুলো ডিস্ট্রিক্ট লেভেল কমিটিতে প্লেস করে। নির্দিষ্ট কোনও অভিযোগ থাকলে সেই অভিযোগ সম্পর্কে তদন্ত করা হয়। এটাকে জেনারালাইজ করে কোনও লাভ নেই।

**শ্রী রাজকুমার মণ্ডল ঃ** সেসরু প্রকল্পে যে সমস্ত ক্যান্ডিডেটের দরখাস্তগুলো ব্যাঙ্কে পাঠানো হচ্ছে, ব্যাঙ্ক নানা অজুহাত সৃষ্টি করে তাদের রিকভারি নেই বলে। এরফলে তাদের ডিসবার্সমেন্ট হচ্ছে না। এই সমস্ত ব্যাপারে আপনার কি পরিকল্পনা আছে যাতে করে তারা যথা সময়ে লোনগুলো পেতে পারেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আমি এর আগেই বিস্তারিতভাবে বলেছি—স্ক্রিনিং ইত্যাদি হয়। সেখানে কোনও নতুন অ্যাপ্লিক্যান্টের রিকভারি হয়নি বলে তার অ্যাপ্লিকেশন বাতিল করার কোনও প্রশ্ন নেই। রিকভারির প্রশ্ন আলাদা ব্যাপার। যেটা স্ক্রিনিং কমিটি থেকে অ্যাপ্রুভ হয়ে গেছে সেটা যদি ব্যাঙ্কে মডিফাই ইত্যাদি হয় সেটা জানার সঙ্গে সঙ্গে টেক আপ করা হয়। এটা করে সংশোধন করা হয়।

**ডাঃ মোতাহার হোসেন ঃ** ১৯৯১-৯২ সালে কতজন যুবককে এই সেসরু প্রকল্পে আনার টার্গেট ছিল এবং কত পারসেন্ট এই টার্গেট ফুলফিল হয়েছে জানাবেন?

**মিঃ স্পিকার ঃ** না, না, এটার জন্য আপনাকে নোটিশ দিতে হবে।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, সেসরু প্রকল্পে এমন ব্লক আছে যেখানে স্ক্রিনিং কমিটি পাস করার পর ব্যাঙ্ক রিজেক্ট করল এবং পরে ব্যাঙ্কের সাজেশন মতো স্কীমগুলোকে জমা দিল ; এমন নির্দ্দিষ্ট অভিযোগ আছে যাকে ব্যাঙ্ক রিজেক্ট করছে, টাকা দেয় না?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** নির্দ্দিষ্ট অভিযোগ থাকলে দেবেন, আমি দেখব।

**কোটা অনুযায়ী রাজ্যে কেরোসিন তেল সরবরাহের পরিমাণ**

***৬৮৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৬১।) **শ্রী দিলীপ মজুমদার ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৯১-৯২ সালে ইণ্ডিয়ান অয়েল কর্পোরেশন পশ্চিমবঙ্গ সরকারকে কোটা অনুযায়ী কেরোসিন তেল সরবরাহ করেছেন কি না ; এবং

(খ) করে থাকলে, ঐ সময়ে কত পরিমাণ (মাসিক) কেরোসিন তেলের বরাদ্দ ছিল?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১৯৯১-৯২ সালে কেন্দ্রীয় সরকারের বরাদ্দ অনুযায়ী পশ্চিমবঙ্গ নিম্নরূপ মাসিক কোটার কেরোসিন তেল সরবরাহ পেয়েছে ঃ—

| | | |
|---|---|---|
| ক) | মার্চ '৯১ | ৬২,০৪৪ মেঃ টন |
| খ) | এপ্রিল '৯১-জুন '৯১ | ১৬০,৪১২ মেঃ টন |
| গ) | জুলাই '৯১ | ৫৭,৪১০ মেঃ টন |
| ঘ) | আগস্ট '৯১-জুন '৯-অক্টোবর '৯১ | ৫৭,৪১০ মেঃ টন |
| ঙ) | নভেঃ '৯১-ফেব্রুঃ '৯২ | ৬১,১৪৭ মেঃ টন |

**শ্রী গৌতম রায়চৌধুরি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই যে কেরোসিন তেল সরবরাহ কম হয়েছে, তা সত্ত্বেও পশ্চিমবঙ্গে এই কেরোসিন সরবরাহ স্বাভাবিক আছে কিনা?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** পশ্চিমবঙ্গে কেরোসিন তেলের যে চাহিদা সেই চাহিদা অনুযায়ী আমরা সরবরাহ পাই না। আমাদের মোট চাহিদার শতকরা ৬২ ভাগ আমরা সরবরাহ পেয়ে থাকি। এতদিন ধরে সরবরাহের যে নিয়ম ছিল সেটা হচ্ছে সারা বছরকে ৩টি ব্লকে ভাগ করে আমরা সরবরাহ পেয়ে থাকি। প্রথমটা হচ্ছে উইন্টার ব্লক—নভেম্বর থেকে ফেব্রুয়ারি। দ্বিতীয় হচ্ছে, সামার ব্লক—মার্চ থেকে জুন পর্যন্ত। তৃতীয় হচ্ছে মনসুন ব্লক—জুলাই থেকে

অক্টোবর পর্যন্ত। আমাদের এই ব্লকে কোটা ছিল। আমরা কেন্দ্রীয় সরকারকে বলেছি যে ব্লকের ভিত্তিতে না করে আমাদের সারা বছরের যে কোটা সেটাকে ১২ দিয়ে ভাগ করে প্রতি মাসে যেটা আমাদের পাওনা হয় সেটা সরবরাহ করা হোক। কেন্দ্রীয় সরকার সম্প্রতি আমাদের প্রস্তাব মেনে নিয়েছেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে, কেরোসিন তেলের দুষ্প্রাপ্যতা সত্ত্বেও বাইরে কিন্তু ছয়, সাত টাকা দরে ব্লকে তেল পাওয়া যাচ্ছে। আপনি কি এই ব্যাপারে অবহিত আছেন এবং যদি অবহিত থাকেন তাহলে এর প্রতিরোধের জন্য কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** কেরোসিন তেল সরবরাহের জন্য যে সিস্টেম আছে তাতে কেরোসিন তেল এজেন্সির মাধ্যমে আমাদের ডিলারদের দেওয়া হয়। আমরা ডিলারদের অ্যাপয়েন্ট করি। এজেন্টদের অ্যাপয়েন্ট করার ক্ষেত্রে রাজ্য সরকারের কোনও কন্ট্রোল নেই। ৪টি কোম্পানি আছে, তারাই এই এজেন্টদের ঠিক করেন। এই এজেন্টদের কত পরিমাণ তেল দেওয়া হচ্ছে সেটা আমরা জানতে পারি না। মাননীয় সদস্য যে প্রশ্ন করেছেন, আমি জানি, এটা ঠিক যে রেশনের বাইরে কিছু তেল বেশি দামে বিক্রি হচ্ছে। এই সম্পর্কে আমরা অভিযোগ কিছু কিছু ক্ষেত্রে পেয়েছি এবং সেই অভিযোগের ভিত্তিতে আমরা আইনানুগ ব্যবস্থা গ্রহণ করছি।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বলেছেন যে শতকরা ৬২ ভাগ তেল কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পেয়েছেন। আমার প্রশ্ন হচ্ছে, আমরা লক্ষ্য করছি যে কলকাতা শহরের তুলনায় গ্রামের মফস্বল শহরগুলিতে তেলের জন্য লাইন বেশি দেখা যায়। আপনি যে তেল কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাচ্ছেন সেই তেল কি সম বণ্টন হয়। অর্থাৎ শহরে যে তেল দেন গ্রামেও কি সেই একই পরিমাণ তেল দেন, না শহরে বেশি তেল দেন?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** আমরা মোট যে তেল পাই সেই তেল আমরা মোটামুটিভাবে রেশন কার্ডের মাধ্যমে পপুলেশন অনুযায়ী জেলায় জেলায় ভাগ করে দিই। সাধারণভাবে যে নিয়ম আছে তাতে বিধিবদ্ধ রেশন এরিয়ায় এবং শহরাঞ্চলে প্রতি সপ্তাহে কার্ড পিছু ৫০০ এবং গ্রামাঞ্চলে ২৫০ মিলি লিটার তেল দেওয়া হয়। কিন্তু এটা বিভিন্ন জেলার জেলা শাসক, খাদ্য সরবরাহের স্থায়ী সমিতি এবং ডিস্ট্রিক্ট কন্ট্রোলার, এরা বসে স্থানীয় প্রয়োজন ভিত্তিক অবস্থা অনুযায়ী নিজেরা ডিস্ট্রিবিউশনের ব্যবস্থা করে দেন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে সংবাদ দিলেন তাতে আমরা অস্বস্তি বোধ করছি এই কারণে যে, এই যে ৪টে এজেন্ট তেল দেয় তারা কি আপনার সঙ্গে পরামর্শ না করে তেল দেয়, কেননা তেলের যা রিকোয়ারমেন্টস তাতে গ্রামাঞ্চলে এই তেল আলো হিসাবে ব্যবহৃত হয় এবং শহরাঞ্চলে ফ্যুয়েল হিসাবে ব্যবহার করা হয়। আমার প্রশ্ন সেক্ষেত্রে তাদের কি সরকারের সাথে কোনও কো-অর্ডিনেশন নেই বা সমন্বয় নেই এবং এই যে অবস্থা চলছে এটা দূর করতে আপনারা কি ভূমিকা নিচ্ছেন? যেখানে রিকোয়ারমেন্ট ফুলফিল করতে ৬২ পারসেন্ট লাগবে সেখানে এটার জন্য আপনারা কি পদক্ষেপ নিচ্ছে

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** এই অবস্থা ভালো করার জন্য যারা কো-অর্ডিনেটোর আছেন আমি তাদের সাথে মাঝেমাঝে আলোচনায় বসি এবং কেন্দ্রীয় সরকারের সাথেও এই নিয়ে কথা বলেছি। এজেন্ট যে নিয়োগ হচ্ছে, সেই এজেন্টরা কত তেল পাচ্ছেন সেটা আগে জানতে হবে। অনেক সময় হয় কি, একেবারে শেষ সময়ে বেশি তেল দিয়ে দিলেন এবং সেটা আমাদের নলেজের বাইরে ঘটে যায় বলেই আমরা তেলের হদিশ পাই না। তবে আমরা কো-অর্ডিনেটারের সঙ্গে আলোচনা করেই ব্যবস্থা ঠিক করছি।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, একটু আগেই আপনি কৃপাসিন্ধু সাহার প্রশ্নোত্তরে বললেন যে বিভিন্ন জেলা শাসক স্ট্যাটুটারি রেশনিং এরিয়াতে ৫০০ করে এবং মডিফায়েড রেশনিং এরিয়াতে ২৫০ করে কোটা তেল দেওয়ার কথা বলে দিয়েছেন। আমি জানি আপনার জেলাতে এবং ইভেন ইন ইয়োর কনস্টিটিউয়েন্সিতে স্ট্যাটুটারি রেশনিং এরিয়াতে ৫০০ করে কোটার জায়গায় ২৫০ করে তেল দেওয়া হচ্ছে। ডিস্ট্রিক্ট কন্ট্রোল থেকেও আপনারা কিছু করতে পারেন নি। সুতরাং এই যে বৈষম্য হুগলি জেলার ক্ষেত্রে এর কারণ কি এবং এটা দূর করার জন্য কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** মাননীয় কৃপাসিন্ধু সাহা যে প্রশ্ন তুলেছেন সেটা হচ্ছে বিধিবদ্ধ রেশনিং এরিয়া আর আরবান এরিয়া, এতে ৫০০ করে কার্ড পিছু সপ্তাহে তেল দেওয়া হয়ে থাকে এবং গ্রামাঞ্চলে কার্ড পিছু ২৫.০ মিলি লিটার তেল দেওয়া হয়ে থাকে। বিভিন্ন জেলাতে জেলাশাসকরা আছেন, স্থানীয় সমিতির ডিস্ট্রিক্ট কন্ট্রোলাররা আছেন। তারা সেখানে অবস্থা অনুযায়ী প্রয়োজন ভিত্তিক কিছু পরিবর্তন করে থাকেন। আমার হুগলি জেলাতে স্বাভাবিক ১ লিটার করে তেল দেওয়া হয় এবং সেখানে গ্রাম ও শহর বলে কিছু তফাৎ নেই।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, ডুয়ার্স অঞ্চলে এবং উত্তরবঙ্গে আপনার যে বিভিন্ন অফিসাররা আছেন তারা সম্প্রতি পরীক্ষার আগে আগে যে সমস্ত গ্রামাঞ্চলে পরীক্ষার্থিরা আছে, তাদের কেরোসিন তেল কম করে দিচ্ছেন, ফলে তাদের যা পাওনা তারা ঠিকমতো পাচ্ছে না। এবং শহরাঞ্চলেও ১০০ লিটার কম করে কেরোসিন দেওয়া হচ্ছে। এতে কি আপনার অফিসারদের গাফিলতি আছে, নাকি কেন্দ্রীয় সরকার কোটা কমিয়ে দিয়েছেন?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** সম্প্রতি কোন কোন সময়ে তেল সরবরাহের ক্ষেত্রে অসুবিধা দেখা দেয়, সম্প্রতি অসুবিধা দেখা দিয়েছিল। কিছু লেবার ট্রাবল হওয়ার জন্য তেল সরবরাহ কম হয়েছিল এবং তারজন্য স্থানীয়ভাবে এই অ্যারেঞ্জমেন্ট করা হয়েছিল।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** এই যে তেল সরবরাহটা কেন্দ্রীয় সরকারের থেকে কম পাচ্ছেন সেটার জন্য স্ট্যাটুটারি এলাকাতে এই যে এজেন্ট নিয়োগটা হচ্ছে এটা কিভাবে হচ্ছে, এবং নিয়োগটা বন্ধ করেছেন কেন? আর একটি প্রশ্ন আপনি বললেন নিয়ন্ত্রণটা আপনাদের হাতে নেই, নিয়ন্ত্রণটা রাজ্য সরকার নেওয়ার ব্যবস্থা করেছেন কি?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** দুইটি প্রশ্ন মাননীয় সদস্য করেছেন, একটা হচ্ছে এজেন্ট আর একটা হচ্ছে ডিলারের ব্যাপারে। দুইটি স্তর আছে। এজেন্ট নিয়োগ করার ব্যাপারে পুরোপুরি

দায়িত্ব হচ্ছে কেন্দ্রীয় সরকারের সেটা তারাই করেন। ডিলারটা আমরা নিয়োগ করি, কিন্তু মহামান্য হাইকোর্টের নির্দেশে নিয়োগ বন্ধ আছে। আমাদের এই সরবরাহের বা বন্টন ব্যবস্থা যাতে সুস্পষ্টভাবে হয় তার জন্য এজেন্টরা কত তেল পাচ্ছেন, কোথায় এজেন্ট নিয়োগ করা হচ্ছে সেই ব্যাপারে আমাদের রাজ্য সরকার যাতে সেখানে বক্তব্য রাখতে পারে সেইজন্য কেন্দ্রীয় সরকারের কাছে লেখা হয়েছে এবং কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথাবার্তা বলা হচ্ছে।

**দুইটি হাসপাতালকে এন. আর. এস.-এর সাথে যুক্ত করার প্রস্তাব**

***৬৮৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৮২।) **শ্রী আবদুল মান্নান ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ডাঃ বি. সি. রায় হাসপাতাল ফর ক্রিপল্ড চিলড্রেন ও কল্যাণীর গান্ধী মেমোরিয়াল —দুটি হাসপাতালকে নীলরতন সরকার মেডিক্যাল কলেজ ও হাসপাতালের সাথে যুক্ত করার কোনও প্রস্তাব আছে কি না ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, ঐ প্রস্তাব কার্যকর করতে কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে ; এবং

(গ) কবে নাগাদ ঐ প্রস্তাব কার্যকর করা হবে বলে আশা করা যায়?

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ**

(ক) নীলরতন সরকার মেডিক্যাল কলেজ ও হাসপাতালের সাথে গান্ধী মেমোরিয়্যাল হাসপাতালের সংযুক্তিকরণ প্রস্তাব নেই। ডাঃ বি. সি. রায়. হাসপাতাল ফর ক্রিপল্ড চিলড্রেন এর সঙ্গে নীলরতন হাসপাতালের সংযুক্তি করণের একটি প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে।

(খ) প্রস্তাবটি বিবেচনাধীন আছে।

(গ) নির্দিষ্ট সময় বলা সম্ভব নয়।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, জানাবেন কি ডাঃ বি. সি. রায় হাসপাতাল ফর ক্রিপল্ড চিলড্রেন যেখানে রয়েছে সেখানে ট্রিটমেন্টের ক্ষেত্রে দেখা যাচ্ছে যে, বাইরে থেকে যারা আসেন, তাদের যে ইনফ্রাস্ট্রাকচার ওখানে আছে তার দ্বারা তাদের পক্ষে এইগুলি সাবমিট করা সম্ভব হচ্ছে না, আপনি ওদের অসুবিধাগুলি দূর করার জন্য এখানে যে এক্জিসটিং প্যাটার্ন আছে সেটাকে ডেভেলপ করার জন্য চিন্তাভাবনা করছেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** হ্যাঁ, এটা নিয়ে আমরা চিন্তা করেছি, সেখানে আরও কি করে উন্নত ধরনের ব্যবস্থা করা হয়। বিশেষ করে ঐ হাসপাতালে—এই ব্যাপারে আমিও বুঝব না, আপনিও বুঝবেন না—ক্লেলোসিল অপারেশন এই ধরনের ব্যবস্থা ৩০ পি. এবং এম.পি.এইচ. এছাড়াও আমাদের যে অর্থপেডিক্স সার্জারি কোর্সগুলি আছে সেটা শুরু করার ব্যবস্থা হয়েছে ; এবং নীলরতন সরকারের সাথে সংযুক্তিকরণের কথাবার্তা চলছে।

**শ্রী আবদুল মান্নান ঃ** ওখানে যে চিকিৎসা হয় তাতে আফটার ট্রিটমেন্ট যেসব যন্ত্রপাতি দেওয়ার দরকার পড়ে সেইগুলি হাসপাতাল থেকে ক্রিপল্ড চিলড্রেনদের দেওয়া হয়না, এইগুলি দেওয়ার জন্য ব্যবস্থা করবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** ওখানে আমাদের যে ব্যবস্থা থাকার কথা সেইগুলি আছে। হাসপাতালের সাথে যুক্ত যারা, যাদের চিকিৎসা হয়ে যাওয়ার পরে বিশেষ বিশেষ যন্ত্রপাতি ব্যবহার করার জন্য দরকার হয়, এইগুলি সাধারণত তাদের জন্য স্বেচ্ছাসেবি প্রতিষ্ঠানগুলি দিয়ে থাকে। আমাদের পশ্চিমবাংলায় এই রকম বহু প্রতিষ্ঠান আছে যারা এই রকম দেয়। কিন্তু আমাদের ওখানে চিকিৎসা হয়ে যাওয়ার পরে যেটুকু দরকার হয় সেটুকু আমরা নিশ্চয় দিয়ে থাকি।

### পাঞ্চেৎ পাহাড়ে পর্যটন কেন্দ্র

*৬৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৮০।) **শ্রী নটবর বাগদী ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় পাঞ্চেৎ পাহাড়ে কোনও পর্যটন কেন্দ্র করার বিষয়ে সরকারি পরিকল্পনা আছে কিনা ; এবং

(খ) অযোধ্যা পাহাড়ের উপর পর্যটক আবাস নির্মাণের মাস্টার প্ল্যানটি কোন্ পর্যায়ে আছে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ**

(ক) না, এরকম কোনও পরিকল্পনা আপাতত নেই।

(খ) এরকম কোনও মাস্টার প্ল্যান করা হয়নি। কিন্তু ওখানে একটি পর্যটক আবাস আছে এবং কেন্দ্রীয় সহায়তায় পর্যটক কেন্দ্রটি সম্প্রসারিত করার কাজ চলছে।

সম্ভাব্য অতিরিক্ত প্রশ্নের জন্য তথ্যাদি।

(১) বর্তমান আর্থিক সঙ্গতিতে পুরুলিয়া জেলার পাঞ্চেৎ পাহাড়ে কোনও পর্যটন কেন্দ্র নির্মাণ সম্পর্কে বিবেচনা করা সম্ভব নয়।

(২) অযোধ্যা পাহাড়ে পর্যটক আবাসটিতে ৫০টি শয্যা আছে। তাছাড়া ২ শয্যাবিশিষ্ট ৫টি কটেজ আছে। আরও ৪টি কটেজ নির্মাণের উদ্যোগ আরম্ভ হয়েছে।

[11-30 — 11-40 P.M.]

**শ্রী নটবর বাগদি ঃ** পাঞ্চেৎ পাহাড়ের সামনে জয়চণ্ডী পাহাড়ে বিভিন্ন বেসরকারি সংস্থা ও ক্লাবের পক্ষ থেকে ওখানে পর্বতারোহন ট্রেনিং-এ যাচ্ছে। পাঞ্চেত পাহাড় থেকে জয়চণ্ডী পাহাড় মাত্র ১৩ মাইল ডিস্টেন্স। ওখানে পর্বতারোহনের কোনও শিবির করার কথা চিন্তা করছেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** আমরা জায়গাটা দেখেছি। পর্বতারোহন যুব সমাজের মধ্যে দারুণ গুরুত্ব লাভ করেছে। এই ব্যাপারটা সারা দেশের মধ্যেই আমাদের রাজ্যে সবচেয়ে বেশি জনপ্রিয় হয়ে উঠেছে এবং ক্রিড়া ও সংস্কৃতি হিসাবে গড়ে উঠেছে। আমরা স্থির করেছি আগামি শীতে কোনও একটা সময়ে ঐ অঞ্চলে আমাদের ক্রীড়া ও যুবকল্যাণ এবং পর্যটন বিভাগের মিলিত প্রচেষ্টায় পাঞ্চেত পাহাড়ে একটা প্রশিক্ষণ শিবির ও প্রতিযোগিতামূলক শিবিরের আয়োজন করা হবে।

**শ্রী নটবর বাগদি ঃ** অযোধ্যা পাহাড়ে পর্যটন বিভাগের চার-পাঁচটা কুটির আছে। ওখানে রাস্তাটি অত্যন্ত খারাপ এপং যারা বাইরে থেকে আসে তারা ঐ কুটিরে জায়গা পায় না। ওখানে সেন্ট্রাল গর্ভনমেন্টের সহায়তায় কিছুটা স্কীম করা যাবে। ওখানে অনেক টাকা খরচ করে মাত্র দু কিলোমিটার রাস্তা হয়েছে আর বাকি রাস্তাটুকুর সাহায্য আপনার দপ্তর থেকে দেবেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** রাস্তাটা কিছুটা বাকি আছে, তবে বেশিরভাগটাই হয়ে গেছে। ওখানে আমাদের বিধানসভার সদস্য ও জেলা পরিষদের উদ্যোগে হয়েছে ও তাদের একটা গুরুত্বপূর্ণ ভূমিকা আছে। রাস্তা করার ব্যাপারে পর্যটন বিভাগ-এর পক্ষ থেকে কোনও প্রতিশ্রুতি দেওয়া সম্ভব নয়। আমি এই ব্যাপারে মাননীয় বন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যেন বাকি কাজটুকু তিনি করেন।

**শ্রী মনোহর তিরকী ঃ** আপনি বললেন যে ট্রেকিং-এর প্রবণতা পশ্চিমবঙ্গে খুব বেড়েছে। তাই আমি আপনার কাছে জানতে চাই ডুয়ার্স, জয়ন্তি, সামসিং, খালজোরা, টোটোপাড়া, চালসা, লঙ্কাপাড়া ও ভূটানঘাটে এই সমস্ত জায়গার প্রাকৃতিক সৌন্দর্য দারুণ। তাই ওখানে কোনও ট্রেকিং-এর ব্যবস্থা করেবেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** সত্যি কথাই বলেছেন, ভারতবর্ষের যে কোনও জায়গার সাথে এই জায়গাগুলোর তুলনা করা যায়। আমরা এবারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে স্পেশ্যাল এরিয়া ডেভেলপমেন্ট স্কিমের কথা বলেছি। সারা দেশে এই স্কিম ওরা চারটি করেছে, তার মধ্যে আমরা দাবি করেছি জলপাইগুড়ির এই বনাঞ্চল-এর বিস্তীর্ণ অঞ্চল এই স্কিমের মধ্যে নেওয়ার জন্য। আমরা রাজ্য সরকারের পক্ষ থেকে প্রচেষ্টা নিয়েছি ওখানে জমি সংগ্রহ করার। সেই জমি পেয়ে গেলে আমরা একটা আবাসন করব। আপাতত বক্সার হিলে কিছু ব্যবস্থা আছে এবং এটা পি. ডব্লু. ডি.-র। যারা ট্রেকিং-এ যায় তারা বিলাসিতার জন্য যায়না, দীর্ঘ পথ হাঁটার পর তারা একটু বিশ্রাম করতে পারলেই যথেষ্ট। এই ব্যবস্থাটাকে আমরা সম্প্রসারিত করা যায় কিনা সেই চেষ্টা করছি।

**শ্রী নিশিকান্ত মেহতা ঃ** অযোধ্যা হিলসে ৫০ বেডের কটেজ আছে এবং কয়েকজন ট্রাইবাল ছেলে মাস্টার রোলে আছে—এদের পারমানেন্ট করার কোনও পরিকল্পনা আছে কিনা? ওখানে রান্নার কোনও ব্যবস্থা নেই। এরা পারমানেন্টলি থাকে এবং অনলি প্রাইভেট একটা দোকান আছে সেখানে সবাইকে খেতে হয়। এখানে রান্নার কোনও ব্যবস্থা করবেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** ওদের স্থায়ীকরণের ব্যাপারটি নিশ্চয়ই আমাদের বিবেচনায় আছে। এটা সময়ের অপেক্ষা। ওরা স্থায়ী হবে। দ্বিতীয়ত, খাদ্য সরবরাহের ব্যাপারে কটেজে যে

আবাসনের সংখ্যা আছে এই সংখ্যা দিয়ে একটা রেগুলার ক্যান্টিন চালিয়ে পোষানো যাবে না। সেই কারণে প্রথম থেকেই করা হয়নি। সেইজন্য যে ওখানে চালাচ্ছে তার সঙ্গে যোগাযোগ করছি নির্দিষ্ট লোকের বাইরে লোক খাওয়াতে পারবে কিনা এবং ওখানে যে টুরিস্টরা যাবে তাদের খাওয়াবার ব্যবস্থা করা যায় কিনা। এইসব ব্যবস্থা আমরা নিচ্ছি।

**শ্রীমতী আরতি হেমব্রেম ঃ** মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি বাঁকুড়া জেলার ঝিলিমিলি এবং মুকুটমণিপুরে কোনও পর্যটন আবাসন কেন্দ্র নির্মাণের পরিকল্পনা নিয়েছেন কিনা?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** মুকুটমণিপুরে আছে পর্যটন আবাসন কেন্দ্র এবং তার আবাসন সংখ্যা আবার বাড়ানো হচ্ছে। ঝিলিমিলিতে পরিক্ষা-নিরীক্ষা করে দেখেছি যে ঝিলিমিলিতে করা সম্ভব নয়।

**শ্রী লক্ষ্মীরাম কিসকু ঃ** মন্ত্রী মহাশয় জানেন যে অযোধ্যা পাহাড় সম্প্রসারণের কথা বলেছেন সেখানে জলের সংকট ভয়াবহ। ওয়ার্ল্ড লুথেরিয়ান সারভিস তারা করেছিল কিছুটা। আপনারা এই জল সংকট নিবারণের জন্য কিছু চিন্তা-ভাবনা করছেন কিনা?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** পর্যটন দপ্তর জলের জন্য আলাদা ব্যবস্থা কিছু করছে না। জেলা পরিষদ তারাই এই ব্যাপারে ভাবনা-চিন্তা করছে। সি. এ. ডি., সির ওখানে যে প্রকল্প আছে তাদের উপর দায়িত্ব ভার দেওয়া হয়েছে এইটা করার জন্য।

### বাঁকুড়া জেলায় নতুন রাস্তা সংস্কার

*৬৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৬১৩।) **শ্রী অঙ্গদ বাউরি ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় নতুন রাস্তা সংস্কার করার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, বাঁকুড়া জেলার কোথায় কোথায় মোট কয়টি প্রকল্প নেওয়া হয়েছে?

**শ্রী মতীশ রায় ঃ**

(ক) নতুন রাস্তা সংস্কার বলতে মাননীয় সদস্য সম্ভবত নতুন রাস্তা নির্মাণের কথাই বলতে চেয়েছেন। তাহলে আমাদের উত্তর—হ্যাঁ আছে।

(খ) ছাতরা বাইপাস নামক সড়কটি ১৯৯২-৯৩ সালের বাজেটে অন্তর্ভুক্ত করা হয়েছে।

সম্ভাব্য অতিরিক্ত প্রশ্নের জন্য তথ্যাদি।

(১) বর্তমান আর্থিক সঙ্গতিতে পুরুলিয়া জেলার পাঞ্চেৎ পাহাড়ে কোনও পর্যটন কেন্দ্র নির্মাণ সম্পর্কে বিবেচনা করা সম্ভব নয়।

(২) অযোধ্যা পাহাড়ে পর্যটক আবাসটিতে ৫০টি শয্যা আছে। তাছাড়া ২ শয্যাবিশিষ্ট ৫টি কটেজ আছে। আরও ৪টি কটেজ নির্মাণের উদ্যোগ আরম্ভ হয়েছে।

**শ্রী অঙ্গদ বাউরি :** মন্ত্রী মহাশয় জানেন মেঝিয়া—জিঘাটি এলাকায় শিল্প সম্ভাবনা আছে এবং তাপ বিদ্যুৎ কেন্দ্র হচ্ছে। মেঝিয়ায় রেলব্রিজ এবং রাস্তা আছে। বাঁকুড়া—মেঝিয়া যে সড়কটি আছে সেটা চওড়া করার কোনও পরিকল্পনা নিয়েছেন কি?

**শ্রী মতীশ রায় :** মাননীয় সদস্য যে অতিরিক্ত প্রশ্ন করলেন, সেটা তাঁর নিজের প্রশ্নের সঙ্গে সরাসরি যুক্ত নয়। তবু মাননীয় সদস্যর অবস্থিতির জন্য জানাচ্ছি যে মেঝিয়াতে যে সড়কটি আছে, সেই সড়ককে কেন্দ্র করে আমরা ডি. ডি. সি এবং নানা কর্তৃপক্ষের সাথে আলোচনা করেছি এবং এই সড়কটি পূর্ণাঙ্গভাবে মেরামতি এবং সম্প্রসারণের জন্য পরিকল্পনা নিয়েছি।

[11-40 — 11-50 A.M.]

**শ্রী নির্মল দাস :** বাঁকুড়া জেলার ঐ রাস্তার ন্যায় পশ্চিমবঙ্গে বিশেষ করে আপনি বললেন যে ন্যাশনাল রোড ফাণ্ডের যে ৪৫ কোটি টাকা তার মাত্র তিন কোটি টাকা তারা দিয়েছেন। আমার প্রশ্ন, সেই টাকাটা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে নিয়ে উত্তরবাংলার ভুটান সীমান্ত থেকে শুরু করে আলিপুরদুয়ার, জয়ন্তি এলাকায় যেখানে চা বাগান আছে, বনাঞ্চল আছে, সেখানে শিল্প গড়ে তোলার সম্ভাবনা আছে সেই সমস্ত এলাকায় জাতীয় সড়ক যাতে গড়া যায় তারজন্য আপনি কেন্দ্রীয় সরকারের সাথে আলোচনা করবেন কি?

**শ্রী মতীশ রায় :** মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি যে সেন্ট্রাল রোড ফান্ডের যে পাওনা টাকা—গত তিন বছরে অর্থাৎ সি. আর. এফ. থেকে আমাদের ৪৫ কোটি টাকার যে সামান্য অংশমাত্র আমরা পেয়েছি বিধানসভায় সেই টাকার অংকের কথা আমি উল্লেখ করেছি। আমার দপ্তরের তরফ থেকে আমি এবং আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় সরকারের সাথে বারবার এ ব্যাপারে আলোচনা করার পর সি. আর. এফ-এর বাড়তি টাকা রাজ্যে সড়ক উন্নয়নের জন্য আমরা এখনও পাই না। যদি আমরা সেই টাকা পাই তাহলে আমরা সেটা চেষ্টা করব। জাতীয় সড়কের ব্যাপারে যেটা বললেন সেটা এই পরিকল্পনার অন্তর্ভুক্ত নয়। সেটা ন্যাশনাল হাইওয়ের অন্তর্ভুক্ত। তারজন্য কেন্দ্রীয় সরকারের সাথে আমাদের প্রতি বছরই আলোচনা হয় এবং যদিও সেই বরাদ্দটা বিগত কয়েক বছরে কমেছে কিন্তু এটা বাস্তব যে কেন্দ্রীয় সরকার বর্তমানে যে নীতি গ্রহণ করেছেন সেই নীতির ভিত্তিতে আমরা টাকা পাচ্ছি।

## Starred Question
## (to which written answers were laid on the Table)

### বেসরকারি প্রতিষ্ঠানে পেনশন স্কিম

***৬৮৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৪০।) **ডাঃ জয়নাল আবেদিন :** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বে-সরকারি প্রতিষ্ঠানগুলিতে অবসরপ্রাপ্ত ব্যক্তিদের পেনশন চালু করার ব্যাপারে সঞ্চয় প্রকল্পগুলির মাধ্যমে পেনশন স্কিম চালু করার সিদ্ধান্ত রাজ্য সরকার গ্রহণ করেছেন কি না ;

(খ) করে থাকলে, বেসরকারি প্রতিষ্ঠানগুলিতে যাঁরা পি. এফ.-এর আওতায় আছেন তাঁদের কোনও সুবিধা হবে কি না?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## উলুবেড়িয়া মহকুমায় বেশি মূল্যে কেরোসিন তেল বিক্রয়

*৬৯০। (অনুমোদিত প্রশ্ন নং *২২০৩।) **শ্রী রাজকুমার মণ্ডল ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া জেলার উলুবেড়িয়া মহকুমায় কেরোসিন তেলের এজেন্টরা ও খুচরো বিক্রেতারা সরকার নির্ধারিত মূল্য থেকে বেশি মূল্যে তেল বিক্রয় করছে এরূপ কোনও সংবাদ সরকারের গোচরে এসেছে কি না ;

(খ) এসে থাকলে, সরকার এ-বিষয়ে কি ব্যবস্থা নিয়েছেন?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ

(খ) মহকুমা খাদ্য সরবরাহ নিয়ামকের পক্ষ হইতে উক্ত অঞ্চলে ত্রিশ (৩০) জন কেরোসিন ডিলারের বিরুদ্ধে বেশি দামে তেল বিক্রয়ের অভিযোগ-এ আইনানুগ ব্যবস্থা গ্রহণ করা হইতেছে।

## হাওড়া জেলায় হাসপাতালের সংখ্যা

*৬৯১। (অনুমোদিত প্রশ্ন নং *১৬০৬।) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া জেলায় মোট কতগুলি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র ও গ্রামীণ হাসপাতাল আছে ; এবং

(খ) তন্মধ্যে কতগুলি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার আছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র—৪২টি

(২) ব্লক প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র—১১টি

এবং (৩) গ্রামীণ হাসপাতাল—৪টি

(খ) (১) ৪২টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে মধ্যে ৩৬টিতে ডাক্তার আছে।

(২) ১১টি ব্লক প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রের মধ্যে ১১টিতেই ডাক্তার আছে।

এবং (৩) সব গ্রামীণ হাসপাতালেই ডাক্তার আছে।

**রবীন্দ্র সরোবরে "শিশুতীর্থ"**

***৬৯২।** (অনুমোদিত প্রশ্ন নং *৬০০।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বেসরকারি উদ্যোগে রবীন্দ্র সরোবরে "শিশুতীর্থ" প্রকল্প গড়ে তোলার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, প্রকল্পটির রূপরেখা কিরূপ?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বেসরকারি নয়, সরকারি-বেসরকারি যৌথ উদ্যোগে বিশেষ করে শিশুদের জন্য ও রাজ্যের পর্যটক আকর্ষণের জন্য রবীন্দ্র সরোবরের একাংশে রাজ্য সরকার একটি Amusement Park গড়ে তোলার পরিকল্পনা করেছেন।

(খ) রবীন্দ্র সরোবরে কলকাতা ইণপ্রুভমেন্ট ট্রাস্টের ১৬ একর জমি ও ১৬ একর জল এলাকার উপর এই পার্কটি অবস্থিত হবে। পার্ক স্থলে ও জলে বিভিন্ন ধরনের Ride ইত্যাদির ব্যবস্থা থাকবে।

যৌথ উদ্যোগে রাজ্য সরকারের প্রতিনিধিমূলক প্রতিষ্ঠানের ২৬% এবং M/S. Calcutta Amusement Ltd. নামে বেসরকারি প্রতিষ্ঠানের ২৫% শেয়ার থাকবে, জনসাধারণের কাছে বিক্রিত হবে ৪৯% Calcutta ৩৩ বছরের জন্য পূর্বোক্ত জমি ও জল এলাকা লিজ দেবেন। লিজের স্বত্ব পর্যটন বিভাগেরই থাকেব।

**বিষ্ণুপুর রেলওয়ে জংশন হতে রায়দীঘি পর্যন্ত রাস্তাটির মেরামতের ব্যবস্থা**

***৬৯৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৭৫২।) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সাউথ বিষ্ণুপুর রেলওয়ে জংশন হতে রায়দীঘি পর্যন্ত রাস্তাটির মেরামতের ব্যবস্থা গ্রহণ করা হয়েছে ;

(খ) সত্যি হলে, কত মাইল রাস্তা মেরামতের কাজে হাত দেওয়া হয়েছে ; এবং

(গ) এই আর্থিক বছরে (১৯৯১-৯২) উক্ত রাস্তার মোট কত মাইল কাজ শেষ হবে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) সম্পূর্ণ রাস্তাটি (২৩ কি. মি.) মেরামতের কাজে হাত দেওয়া হইয়াছে।

(গ) ১৯৯১-৯২ আর্থিক বৎসরে রাস্তাটির কোনও অংশের কাজ শেষ হইবে না।

**এস. ই. এস. আর. ইউ. প্রকল্পে উপকৃতের সংখ্যা**

***৬৯৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৯১২।) **শ্রী অমিয় পাত্র ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৯১-৯২ আর্থিক বছরে এস. ই. আর. ইউ. প্রকল্পে কতজন উপকৃত হয়েছেন ; এবং

(খ) কর্ম বিনিয়োগ কেন্দ্র থেকে পাঠানো কতজন বেকারকে ব্যাঙ্ক ঋণ দেয়নি?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩১শে জানুয়ারি ১৯৯২ পর্যন্ত মোট ১৮,৩৫৫।

(খ) ঐ সময় পর্যন্ত উক্ত বৎসর ব্যাঙ্ক কর্তৃক বাতিল প্রস্তাবের মোট সংখ্যা ১৮,০১৬টি।

**চাল উৎপাদন ও সংগ্রহের পরিমাণ**

***৬৯৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৮৪।) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বিগত তিন বছরে মোট কি পরিমাণ চাল উৎপন্ন হয়েছে (বছরওয়ারি হিসাব);

(খ) ঐ সময়ে (১) চাল সংগ্রহের লক্ষ্যমাত্রা কত ধার্য হয় ; (২) চাল সংগ্রহের প্রকৃত পরিমাণ কত ছিল (বছরওয়ারি হিসাব)?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিগত তিন বৎসরে এই রাজ্যে বছরওয়ারি চাল উৎপাদনের হিসাব নিম্নরূপ ঃ—

১৯৮৮-৮৯—১০৫.৬০ লক্ষ টন

১৯৮৯-৯০—১০৯.২৪ লক্ষ টন

১৯৯০-৯১—১০৪.৩৬ লক্ষ টন

(খ) উক্ত সময়ে চাল সংগ্রহের লক্ষ্য মাত্রা এবং চাল সংগ্রহের প্রকৃত পরিমাণ হইল নিম্নরূপ ঃ—

| লক্ষ্যমাত্রা | সংগ্রহের পরিমাণ মে. টনে |
|---|---|
| ১৯৮৮-৮৯—১.৫০ এম. টি. | ৯৮,০০০ |
| ১৯৮৯-৯০—২ লক্ষ এম. টি. | ১,০১,৭৮০ |
| ১৯৯০-৯১—২ লক্ষ এম. টি. | ১,০২,৭১৩ |

### কাঁথিতে আয়ুর্বেদ কলেজ স্থাপন

***৬৯৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩১২।) **শ্রী প্রশান্ত প্রধান ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

মেদিনীপুর জেলার কাঁথিতে আয়ুর্বেদ কলেজ স্থাপনের কাজ কবে নাগাদ শুরু হবে ও ঐ কলেজ স্থাপনের বর্তমানে কি কি সমস্যা দেখা দিয়েছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বর্তমানে কাঁথিতে আয়ুর্বেদ কলেজ স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের নেই।

### Passenger Oriented Wayside Amenities

***697.** (Admitted question No. *1053.) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of Tourism Department be pleased to state—

(a) whether the State Government has any information about the scheme evolved by the Ministry of Surface Transport, Government of India for setting up of passenger oriented wayside amenities at about 100 kms intervals along the National Highways ; and

(b) if so,

(i) the brief outlines of the Scheme ;

(ii) the sites selected in West Bengal for such schemes ?

**Minister-in-charge of the Tourism Department :**

(a) No, but under a scheme of the Ministry of surface Transport, Government of India for setting up passenger—oriented wayside Amenities along National Highways, one spot in West Bengal has been selected.

(b) (i) At the wayside Amenities there will be rest rooms, toilets, and a restaurant.

(ii) A spot at Farakka has been selected for the scheme.

### রাজ্যে রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা

***৬৯৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১১৫৮।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ৩১শে জানুয়ারি, ১৯৯২ পর্যন্ত পশ্চিমবাংলায় রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা কত;

(খ) জুন ১৯৭৭ সালের পূর্বে সংখ্যা কত ছিল ; এবং

(গ) ১৯৭৭ সাল থেকে ১৯৯১ সালের ডিসেম্বর পর্যন্ত কতজন রেজিস্ট্রিকৃত বেকার চাকুরি পেয়েছেন?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৫১,০৮,৩৩২।

(খ) ১২,৬৯,১৬০।

(গ) ১,৮৬,৫৪৭ জন।

**উত্তর ২৪-পরগনা জেলায় কর্মবিনিয়োগ কেন্দ্র**

***৬৯৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬০৩।) **শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) উত্তর ২৪-পরগনা জেলায় কর্মবিনিয়োগ কেন্দ্রের সংখ্যা কত ;

(খ) (১) বর্তমানে উক্ত জেলায় মোট বেকারের সংখ্যা কত ;

(২) প্রতি বছর কি হারে নাম নথিভুক্ত হচ্ছে ;

(গ) তার মধ্যে ১৯৯০-৯১ সালে বনগাঁয় কতজনকে সরকারি চাকুরি দেওয়া হয়েছে;

(ঘ) ১৯৯০-৯১ সালে বনগাঁয় স্বনিযুক্তি প্রকল্পে কতজন বেকারকে ঋণ দেওয়ার সুপারিশ করা হয়েছে ও তার মধ্যে কতজনকে ঋণ দেওয়া হয়েছে ; এবং

(ঙ) বনগাঁ জেলা কর্মবিনিয়োগ কেন্দ্রের মোট বাৎসরিক ব্যয় কত?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৫টি (পাঁচ)।

(খ) ১) ১৯৯১ সালের ৩১শে পর্যন্ত মোট রেজিস্ট্রিকৃত কর্মপ্রার্থীর সংখ্যা ৭,১০,৪৮৭।

২) ১৯৮৯ সালে ৬০,০০২ জন

১৯৯০ সালে ৭০,১৫৭ জন

১৯৯১ সালে ৫৮,৫১৪ জন

(গ) ১৯৯০ সালে ৯৬ জন (সরকারি ও বেসরকারি)।

১৯৯১ সালে ১৯৩ জন (সরকারি ও বেসরকারি)।

(ঘ) সুপারিশ করা হয়েছে ঃ ১,৫৬০ জন

ঋণ পেয়েছেন ঃ ১০৩ জন।

(ঙ) ১৯৯০-৯১ আর্থিক বছরে মোট ব্যায় ৮,১৪,৮০২ টাকা।

### পুরুলিয়া জেলার সদর হাসপাতাল নির্মাণ

***৭০০।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫৮৩।) **শ্রী সত্যরঞ্জন মাহাতো :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পুরুলিয়া জেলার সদর হাসপাতাল নির্মাণের কাজটি সম্পূর্ণ হয়েছে কি না ;

(খ) হয়ে থাকলে, রোগিদের রাখার ব্যবস্থা করা হচ্ছে না এরূপ কোনও সংবাদ সরকারের গোচরে এসেছে কি না ;

(গ) এসে থাকলে, এ ব্যাপারে কি ব্যবস্থা নিয়েছেন ; এবং

(ঘ) নির্মাণ কাজ সম্পূর্ণ না হলে, কবে নাগাদ উক্ত হাসপাতালটি নির্মাণের কাজ সম্পূর্ণ হতে পারে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) পুরুলিয়া সদর হাসপাতালের অতিরিক্ত ১৫০টি শয্যার জন্য নির্মাণ কাজ শেষ হয়েছে।

(খ) না।

(গ) ও (ঘ) প্রশ্ন ওঠে না।

### Number of Convicted persons for violation of Essential Commodities Act, 1955

***701.** (Admitted question No. *1041.) **Dr. Tarun Adhikary** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Food And Supplies Department be pleased to state—

the number of persons convicted for contravention of the provisions of Essential Commodities Act, 1955 as percentage to the number of persons who were prosecuted or whose trial was completed during 1989, 1990 and 1991.

**Minister-in-charge of the Food and Supplies Department :**

The number of persons prosecuted and convicted for violation of F. C. Act, 1955 are as under :—

| No. of persons prosecuted | No. of Persons convicted |
|---|---|
| 1989—932 | 33 (3.5%) |
| 1990—941 | 50 (5.3%) |
| 1991—921 | 36 (3.9%) |

| No. of persons whose trial was completed | No. of Persons convicted |
|---|---|
| 1989—89 | 33 (41.2%) |
| 1990—99 | 50 (50.5%) |
| 1991—96 | 36 (37.5%) |

### মাল্টিপারপাস হেল্‌থ ওয়ার্কার নিয়োগ বন্ধ

*৭০২। (অনুমোদিত প্রশ্ন নং *১৬২৯।) **শ্রী সুভাষ নস্কর ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে মাল্টিপারপাস হেল্‌থ ওয়ার্কারদের (মেন) ট্রেনিং সম্পন্ন হওয়া সত্ত্বেও তাহাদের নিয়োগ বন্ধ আছে ;

(খ) সত্যি হলে, কারণ কি ; এবং

(গ) মোট ট্রেনিং প্রাপ্ত হেল্‌থ ওয়ার্কারের সংখ্যা কত?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ব্যয় সঙ্কোচ হেতু আপাতত নিয়োগ বন্ধ আছে।

(গ) ২৭৭ জন।

### Number of Affected Workers due to modernization of Industrial Units

***703.** (Admitted question No. *1750.) **Shri Sudip Bandyopadhyay :** Will the Minister-in-charge of Labour Department be pleased to state—

(a) the estimated number of workers likely to be affected in the near future by the impact of technological upgradation and modernization of industrial units in West Bengal ; and

(b) the steps, if any, taken/proposed to be taken by the State Government to provide relief/assistance to such workers who are likely to be affected by such restructuring of industrial units ?

**Minister-in-charge of the Labour Department :**

(a) We have no information.

(b) The question does not arise.

* 704—Held Over

**রাজ্যে বন্ধ কলকারখানা**

***৭০৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১৮২৩।) **শ্রী সুব্রত মুখার্জি ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) (১) গত ১৯৮৮ সালের জানুয়ারি হতে ১৯৯১ সালের আগস্ট মাস পর্যন্ত রাজ্যে ছোট, বড় ও মাঝারি কতগুলি কলকারখানা বন্ধ, লে-অফ ও লক-আউট হয়েছে ;

(২) উক্ত সময়ে কত শ্রম দিবস নষ্ট হয়েছে ; এবং

(খ) বন্ধ ছোট, বড় ও মাঝারি কলকারখানাগুলি পুনরায় চালু ও আধুনিকীকরণ করার জন্য রাজ্য সরকার কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কি না ;

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) এ সম্পর্কিত তথ্য এরূপ ঃ

| কলকারখানা | বন্ধ | লে-অফ | লক-আউট |
|---|---|---|---|
| ছোট | ৫১টি | ৩১টি | ১১১টি |
| বড় | ২টি | ৩টি | ১৬৭টি |
| মাঝারি | ১১টি | ১৩টি | ১৩০টি |

(২) লক-আউটের জন্য ঐ সময়ে ৯০০,৫৩,৩৬৪টি শ্রমদিবস নষ্ট হয়েছে। লে-অফ ও বন্ধের জন্য শ্রমদিবস নষ্টের হিসেব নেই।

(খ) লক-আউট অথবা ক্লোজার হয়ে থাকা কলকারখানাগুলি পুনরায় খোলার জন্য সর্বতোভাবে চেষ্টা চালিয়ে যাওয়া হচ্ছে। দ্বিপাক্ষিক ও ত্রিপাক্ষিক আলোচনার মাধ্যমে প্রতিটি সমস্যা যাতে সুষ্ঠুভাবে সমাধান করা যায় সেদিকে বিশেষভাবে লক্ষ্য রাখা হচ্ছে।

**বর্ধমান মেডিক্যাল কলেজে "পোস্ট গ্রাজুয়েট কোর্স" খোলার প্রস্তাব**

***৭০৬।** (অনুমোদিত প্রশ্ন নং *২২৩১।) **শ্রী বিদ্যুৎকুমার দাস ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বর্ধমান মেডিক্যাল কলেজে "পোস্ট গ্রাজুয়েট কোর্স" খোলার কোনও প্রস্তাব রাজ্য সরকারের বিবেচনাধীন আছে কি না?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

**শান্তিপুর গ্রামীণ হাসপাতালটি স্টেট জেনারেল হাসপাতালে রূপান্তর**

***৭০৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১৮০০।) **শ্রী অজয় দে ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে শান্তিপুর গ্রামীণ হাসপাতালটি স্টেট জেনারেল হাসপাতালে পরিগণিত হয়েছে ; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, ইহা সত্য।

(খ) ১৯৮৫ সালে বাস্তবায়িত হয়েছে।

**রাজ্যের ই. এস. আই. হাসপাতাল**

***৭০৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭৩৬।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের ই. এস. আই. হাসপাতালের সংখ্যা কত ; এবং

(খ) এদের মধ্যে কতগুলি চিকিৎসকের পদ শূন্য আছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্য বিমা প্রকল্পের অধীনে ১২ (বার)টি হাসপাতাল আছে।

(খ) মোট ৯৩ (তিরানব্বই)টি চিকিৎসকের পদ খালি আছে।

* 709—Held Over

**ই. এস. আই. হাসপাতালগুলিতে কেন্দ্রীয় সাহায্য**

***৭১০।** (অনুমোদিত প্রশ্ন নং *২১৯৩।) **শ্রী দীপক মুখার্জি ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ই. এস. আই. হাসপাতালগুলি পরিচালনার ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার গত ২টি আর্থিক বছরে কোনও সাহায্য করেছেন কি না ;

(খ) করে থাকলে, কত সাহায্য দিয়েছেন ; এবং

(গ) ই. এস. আই.-এর মাধ্যমে ঔষধ বিতরণের ক্ষেত্রে ঔষধ তালিকার সংকোচন করা হয়েছে এরূপ কোনও সংবাদ সরকারের গোচরে এসেছে কি না ; এবং

(ঘ) এসে থাকলে, সরকার এ বিষয়ে কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) ই. এস. আই. হাসপাতালে চিকিৎসার ক্ষেত্রে ঔষধ তালিকার সংকোচন করা হয়নি।

(ঙ) প্রশ্ন ওঠে না।

**বাঁকুড়া মেডিক্যাল কলেজ হাসপাতালে আলট্রা-সোনোগ্রফি মেশিন**

***৭১১।** (অনুমোদিত প্রশ্ন নং *২২৪৩।) **শ্রী সোমেন্দ্রনাথ মিত্র ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, (১) বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজ ও হাসপাতালের বহু মূল্যের আলট্রা-সোনোগ্রাফি মেশিনটি আজ পর্যন্ত চালু হয়নি ; (২) উক্ত কলেজ ও হাসপাতাল রেডিও থেরাপির জন্য আজ পর্যন্ত বেডের ব্যবস্থা হয়নি; (৩) উক্ত কলেজ ও হাসপাতালে 'ব্লাড ব্যাঙ্কে' অপারেশন-এর জন্য প্রয়োজনীয় রক্ত পাওয়া যায় না ; এবং

(খ) হয়ে থাকলে, কবে নাগাদ উক্ত কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) হ্যাঁ।

(২) ১৫ (পনের)টি বেডের অনুমোদন হয়েছে তবে এখনও চালু করা হয়নি।

(৩) কখনও কখনও বিশেষ বিশেষ গ্রুপের রক্ত পাওয়া সম্ভব হয় না।

(খ) (১) মেশিনটি বসানোর জায়গা ও প্রয়োজনীয় ইলেক্টিফিকেশন তৈরি হয়ে উঠেনি।

(২) আনুষঙ্গিক অন্যান্য ব্যবস্থা যথাযথ না থাকায় চালু করা যায়নি।

(৩) প্রয়োজনীয় রক্ত দাতার অপ্রতুলতা।

**কুঠিপাড়ায় বাঁশের সেতু পুনর্গঠনের পরিকল্পনা**

***৭১২।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৭৮।) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) গাইঘাটা থানার সুঁটিয়া গ্রাম পঞ্চায়েতের অধীন নাগবাড়ি কুঠিপাড়ায় বাঁশের সেতুটি পুনর্গঠনের কোনও পরিকল্পনা নেওয়া হয়েছে কি না ; এবং

(খ) হয়ে থাকলে, কবে নাগাদ উক্ত কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) সেচ ও জলপথ বিভাগের অধীনে ঐ সেতুটি সম্পর্কে বিশদ বিবরণ ঐ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের নিকট পাওয়া যেতে পারে।

**স্বশাসিত সংস্থার মাধ্যমে রাজ্য হাসপাতালগুলি পরিচালনা**

***৭১৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৬০৮।) **শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

এটা কি সত্যি, যে রাজ্য সরকার স্বশাসিত সংস্থার মাধ্যমে হাসপাতালগুলি পরিচালনার ব্যাপারে পরিকল্পনা গ্রহণ করেছেন?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

**রাজ্যে আংশিক ও বিধিবদ্ধ এলাকায় রেশন কার্ড**

*৭১৪। (অনুমোদিত প্রশ্ন নং *৮৮৫।) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এই রাজ্যে আংশিক ও বিধিবদ্ধ রেশনিং এলাকায় মোট কত সংখ্যক রেশন কার্ড আছে ;

(খ) উক্ত রেশন কার্ডগুলির মধ্যে ভুয়ো রেশন কার্ডের কোনও তথ্য রাজ্য সরকারের আছে কি ; এবং

(গ) থাকলে, উক্ত সংখ্যা কত?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এই রাজ্যে আংশিক ও বিধিবদ্ধ রেশন এলাকায় কার্ডের সংখ্যা নিম্নরূপ ঃ—

আংশিক—৫,৪৩,৩৮,৪৬৪

বিধিবদ্ধ এলাকা—১,০৮,১১,২৬০।

(খ) না।

(গ) প্রশ্ন ওঠে না।

**আই. পি. পি. ফোর প্রকল্পে রাজ্যে কমিউনিটি হেল্‌থ সেন্টার**

*৭১৫। (অনুমোদিত প্রশ্ন নং *৯১৮।) **শ্রী অমিয় পাত্র ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আই. পি. পি. ফোর প্রকল্পে নির্মিত কমিউনিটি হেল্‌থ সেন্টারগুলি কবে নাগাদ চালু হবে ;

(খ) এই হেল্‌থ সেন্টারগুলিতে 'অ্যাম্বুলেন্স' দেওয়ার কোনও প্রস্তাব আছে কি না ; এবং

(গ) 'খ' প্রশ্নের উত্তর 'না' হলে, কারণ কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কর্মিপদ সৃষ্টি, আসবাব, সরঞ্জাম বৈদ্যুতিকরণ ইত্যাদি সম্পূর্ণ হলেই আই. পি. পি. ফোর প্রকল্পে নির্মিত কমিউনিটি হেল্‌থ সেন্টারগুলি চালু হবে।

(খ) আছে।

(গ) প্রশ্ন ওঠে না।

### চাকুরি প্রাপ্ত যুবক-যুবতির সংখ্যা

***৭১৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১৮২৫।) **শ্রী সুব্রত মুখার্জি ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৯১-৯২ আর্থিক বছরে রাজ্যের এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলিতে কতজন যুবক-যুবতীদের নাম নথিভুক্ত করা হয়েছে?

(খ) উক্ত আর্থিক বছরে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলির মাধ্যমে কতজন যুবক-যুবতী চাকুরি পেয়েছেন ;

(গ) উক্ত আর্থিক বছরে স্ব-নির্ভরশীল প্রকল্পগুলির মাধ্যমে রাজ্য ও কেন্দ্রীয় সরকারের অর্থ দ্বারা কতজন যুবক-যুবতী ঋণ গ্রহণ করেছেন ; এবং

(ঘ) স্ব-নির্ভরশীল প্রকল্পগুলির মাধ্যমে বেকার সমস্যা সমাধানের জন্য রাজ্য সরকারের কেন্দ্রীয় সরকারের কাছে নতুন কোনও পরিকল্পনা প্রেরণ করেছেন কি না ;

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আর্থিক বছর অনুযায়ি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নথিভুক্ত বেকারদের কোনও তালিকা তৈরি করা হয় না। ক্যালেণ্ডার বছর হিসাবে রাখা হয়।

১৯৯১ সালের জানুয়ারি হতে ৩১শে ডিসেম্বর পর্যন্ত নথিভুক্ত যুবক-যুবতীর সংখ্যা ৪,৬০,৩৪০।

(খ) ১লা জানুয়ারি ১৯৯১ হতে ৩১শে ডিসেম্বর পর্যন্ত এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলির মাধ্যমে ৮৮৪৯ জন চাকুরি পেয়েছেন।

(গ) সেসরু প্রকল্প রাজ্য সরকারের শ্রম দপ্তরের তত্ত্বাবধানে পরিচালিত হয়।

১৯৯১-৯২ আর্থিক বছরে ঐ প্রকল্পের মাধ্যমে ঋণ গ্রহীতার সংখ্যা ১৬,৪৪৫।

(ঘ) না।

### রাজ্যে ঔষধ প্রস্তুতকারক সংস্থা

***৭১৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১১৬৫।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (স্বাস্থ্য) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবাংলায় ঔষধ প্রস্তুতকারক কতকগুলি সংস্থা আছে ; এবং

(খ) তন্মধ্যে কতগুলি বন্ধ আছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (স্বাস্থ্য) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২০১৮টি।

(খ) ২১টি।

* 718—Held Over

**দীঘা থেকে নন্দকুমার মোড় পর্যন্ত রাস্তাটিকে জাতীয় সড়কে উন্নীত করার পরিকল্পনা**

***৭১৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩১৬।) **শ্রী প্রশান্ত প্রধান ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি, যে দীঘা থেকে নন্দকুমার মোড় (NH 41 পর্যন্ত) সড়কটি জাতীয় সড়কে উন্নীত করার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে ; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত জাতীয় সড়কের কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**বাটা কারখানায় ধর্মঘট**

***৭২০।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭৪০।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি, যে বাটা কারখানায় অনির্দিষ্টকালের জন্য ধর্মঘট চলছে ;

(খ) সত্যি হলে, কারণ কি ; এবং

(গ) এই ধর্মঘটের মীমাংসার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন ?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) দাবি সনদে বর্ধিত দাবি পূরণের জন্য উক্ত কারখানার কর্মীগণ ধর্মঘট করেছেন।

(গ) ধর্মঘট অবসানের জন্য সংশ্লিষ্ট পক্ষের সঙ্গে বহু দফা আলোচনা হয়েছে কিন্তু কোন মীমাংসা হয়নি। তবে এখনও আলোচনা চলছে।

**রাজ্যের হাসপাতালগুলিতে চিকিৎসা ব্যয় বৃদ্ধি**

***৭২১।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৮৬।) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি, যে স্বাস্থ্য দপ্তর হাসপাতালের কেবিন ভাড়া, এক্স-রে, ই.সি.জি. এবং অন্যান্য পরীক্ষার চার্জ বৃদ্ধি করেছেন ; এবং

(খ) সত্যি হলে, এই চার্জ বৃদ্ধির হার কিরূপ?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কয়েকটি ক্ষেত্র ছাড়া প্রায় সব ক্ষেত্রে চার্জ বৃদ্ধি করা হয়েছে।

(খ) চার্জ বৃদ্ধির হার নিম্নরূপ ঃ

| | কেবিন | এক্স-রে | ই.সি.জি. |
|---|---|---|---|
| এস. এস. কে. এম. হাসপাতাল | ৫০% | ০% - ৬০% | ১০০% |
| অন্যান্য হাসপাতাল | ১৫.৩৮% | ২৫%-১০০% | ৬৬.৬৬%-২৭৫% |

অন্যান্য পরীক্ষার ক্ষেত্রে একটি ছাড়া বাকিগুলির বৃদ্ধির হার হল ঃ

এস. এস. কে. এম. হাসপাতাল — ০% থেকে ১৫০%

অন্যান্য হাসপাতাল — ২৫% থেকে ১৫০%

**চাল ও কেরোসিনের ক্ষেত্রে রাজ্যের চাহিদা অনুযায়ী কেন্দ্রীয় বরাদ্দ**

***৭২২। (অনুমোদিত প্রশ্ন নং *৯২১।) শ্রী অমিয় পাত্র ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) চাল এবং কেরোসিনের ক্ষেত্রে রাজ্যের চাহিদা এবং কেন্দ্রীয় বরাদ্দের মধ্যে কোন ফারাক আছে কি না ; এবং

(খ) থাকলে, চাহিদা অনুপাতে বরাদ্দের পরিমাণ কিরূপ?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ

(খ) ১৯৯১ সালে পশ্চিমবঙ্গে কেরোসিন তেলের চাহিদা ও কেন্দ্রীয় বরাদ্দের পরিমাণ এইরূপ ছিল

| | চাহিদা | কেন্দ্রীয় বরাদ্দ | চাহিদা অনুপাতে শতকরা বরাদ্দ |
|---|---|---|---|
| চাল— | ১৮ লক্ষ মেঃ টন | ৮.৩১ লক্ষ মে. টন | ৪৬.৬ |
| কেরোসিন— তেল | ১১,৬৭,৬০০ মেঃ টন | ৭,২৫,০৭২ মেঃ টন | ৬২ |

## Unstarred Questions
## (to which written answers were laid on the Table)

### নিত্যপ্রয়োজনীয় জিনিসপত্রের মূল্যবৃদ্ধি

**১০৩।** (অনুমোদিত প্রশ্ন নং ৬৯) **শ্রী দিলীপ মুজমদার ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

কেন্দ্রীয় সরকারের কিছু আর্থিক নীতির পরিবর্তনের ফলে নিত্যপ্রয়োজনীয় জিনিসের মূল্যবৃদ্ধির বিরুদ্ধে রাজ্য সরকারের মনোভাব কিরূপ?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** কেন্দ্রীয় সরকারের কিছু আর্থিক নীতির পরিবর্তনের ফলে নিত্যপ্রয়োজনীয় জিনিসের মূল্য বেড়েই চলেছে। তবে এটা কোনও বিশেষ রাজ্যের সমস্যা নয়, সমগ্র দেশেরই সমস্যা এবং এর মূল নিহীত আছে জাতীয়স্তরে ভ্রান্ত নীতি ও অব্যবস্থার মধ্যেই। এই সর্বনাশা মূল্যবৃদ্ধি সমগ্র দেশের তথা এ রাজ্যের সাধারণ মানুষকে করে তুলেছে উদ্‌ভ্রান্ত।

এই ভয়ঙ্কর মূল্যবৃদ্ধির হাত থেকে সাধারণ মানুষকে রক্ষা করার জন্য সরকারি বন্টন ব্যবস্থাকে আরও ব্যাপক ও জোরদার করার কথা আমরা কেন্দ্রীয় সরকারকে বারংবার বলে আসছি।

### জাল স্ট্যাম্প উদ্ধার

**১০৪।** (অনুমোদিত প্রশ্ন নং ৯১) **শ্রী দিলীপ মুজমদার ঃ** বিচার বিভাগীয় ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সাম্প্রতিককালে রাজ্যের বিভিন্ন অফিস থেকে প্রচুর জাল স্ট্যাম্প উদ্ধার করা হয়েছে ;

(খ) সত্যি হলে,

(১) এ পর্যন্ত কোন্ কোন্ অফিসে কত টাকার ঘটনা জানা গেছে ; এবং

(২) এ বিষয়ে সরকার কি কি ব্যবস্থা নিয়েছেন / নিচ্ছেন?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) (ক) ট্রেজারি অফিস, ব্যারাকপুর ;

(খ) ব্যারাকপুর কোর্ট ;

(গ) সাব-রেজিস্ট্রি অফিস, বাদুরিয়া, হাটগঞ্জ ;

(ঘ) সাব-রেজিস্ট্রি অফিস, বসিরহাট মিলিয়ে এ পর্যন্ত ৩,১২,৮১০ টাকার জাল স্ট্যাম্প পেপার বাজেয়াপ্ত করা হয়েছে।

(২) ৪টি ক্ষেত্রে পুলিশ মামলা রুজু করেছে। পুলিশ কর্তৃপক্ষ দ্বারা আরও অনুসন্ধান চলছে। এছাড়া অন্যান্য প্রশাসনিক ব্যবস্থা গ্রহণ করার জন্য চিন্তা করা হচ্ছে।

## Targets for Water Resources

**105.** (Admitted question No. 233.) **Shri Abdus Salam Munshi** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of Agriculture Department be pleased to state—

(a) whether targets were fixed for Water Resources Development under the D.P.A.R. during 1990-91 and 1991-92 ;

(b) if so,

(i) the targets and achievements in West Bengal during the period mentioned above ; and

(ii) the achievements in West Bengal (percentage of target) compared to the achievements at all-India level ?

**Minister-in-charge of the Agricultural Department :**

(a) Yes.

(b) Financial Targets and Achievements :

**During 1990-91 (Rs. in lakhs)**

| Financial Target | Financial Achievements |
|---|---|
| 184.40 | 92.08 |

**During 1990-91 (Rs. in lakhs)**

| Financial Target | Financial Achievements |
|---|---|
| 123.29 | 18.56 |

**Physical Targets and Achievements during 1990-91 (Area in Ha.)**

| Target | Achievements |
|---|---|
| 3104 | 1373 |

**Working of Bankura and Purulia started late due to late release of funds by concerned Treasuries)**

| Financial Achievement % at all-India level (1990-91) | Financial Achievement % of West Bengal (1990-91) |
|---|---|
| 79.46 | 56.59 |

Figures for 1991-92 can be compiled only after the close of 1991-91 financial year.

### রাষ্ট্রীয় পরিবহনে স্বাধীনতা সংগ্রামীদের সুবিধা

**১০৬।** (অনুমোদিত প্রশ্ন নং ৩২০) **শ্রী তপন হোড় ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) স্বাধীনতা সংগ্রামিদের বিভিন্ন রাষ্ট্রীয় পরিবহনে বিনা ভাড়ায় ভ্রমণের সুযোগ দেওয়ার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের বিবেচনাধীন আছে কি না ;

(খ) থাকলে, এর জন্য স্বাধীনতা সংগ্রামিদের কি করতে হবে ; এবং

(গ) কবে নাগাদ পরিকল্পনাটি কার্যকর হবে বলে আশা করা যায়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রাক্তন আন্দামান বন্দিদের (তাঁরা কেন্দ্রীয় সরকারের পেনশন প্রাপক হলেও), স্বাধীনতা সংগ্রামিদের (যদি তাঁরা রাজ্য সরকারের পেনশনপ্রাপ্ত হন) এবং স্বাধীনতাকালে এই রাজ্যে গণতান্ত্রিক আন্দোলনে অংশগ্রহণহেতু নির্যাতিতদের বিনা ভাড়ায় সরকারি পরিবহনে পশ্চিমবঙ্গের যে কোনও স্থানে যাওয়া অর্থ দপ্তরে ১০ই মে, ১৯৯০ সালের আদেশপত্র অনুমোদিত হয়। পরবর্তিকালে এই সুবিধা যে সকল স্বাধীনতা সংগ্রামী রাজ্য সরকারসহ কেন্দ্রীয় সরকারের পেনশন প্রাপক, তাঁদের ক্ষেত্রেও বিস্তৃত করা হয়।

(খ) উপরোক্ত শ্রেণীর ব্যক্তিকে সংশ্লিষ্ট রাজ্য পরিবহনের প্রধানের থেকে আলাদা আলাদা পাশ সংগ্রহ করতে হবে। পাশের জন্য দরখাস্ত করা প্রয়োজন, যার সঙ্গে দুটি পাশপোর্ট সাইজের ফটো সংযোজন করতে হবে। পাশ প্রতি বছর নবীকরণ করতে হবে।

(গ) ব্যবস্থাটি ১৯৯০ সাল থেকে কার্যকর হবে।

### বোলপুরে আবাসন প্রকল্প

**১০৭।** (অনুমোদিত প্রশ্ন নং ৩৫৪) **শ্রী তপন হোড় ঃ** আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বোলপুরে আবাসন প্রকল্পের কাজ বর্তমানে কোন্ পর্যায়ে আছে ; এবং

(খ) কবে নাগাদ প্রকল্পটি চালু হবে বলে আশা করা যায়?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বোলপুরে আবাসন প্রকল্পের কাজ প্রায় শেষ হয়ে এসেছে।

(খ) আগামী জুন মাস নাগাদ প্রকল্পটি চালু করা যাবে বলে আশা করা হচ্ছে।

### শিমুলপুর আনন্দপাড়া নরহরি বিদ্যাপীঠ

**১০৮।** (অনুমোদিত প্রশ্ন নং ৪৯৪) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) উত্তর ২৪-পরগনা জেলার গাইঘাটা এলাকার শিমূলপুর আনন্দপাড়া নরহরি বিদ্যাপীঠকে মাধ্যমিক পর্যায় থেকে উচ্চতর পর্যায়ে উন্নীত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'না' হলে উক্ত বিদ্যালয়কে উন্নীতকরণের বিবেচনার জন্য কি কি ঘাটতি আছে?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) কোনও বিশেষ বিদ্যালয়ের ঘাটতির সম্বন্ধে সরকার অবগত নন।

## জনশিক্ষা নিলায়ন কেন্দ্র

**১০৯**। (অনুমোদিত প্রশ্ন নং ১০০৪) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** শিক্ষা (প্রথা বহির্ভূত) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে মোট কয়টি জনশিক্ষা নিলায়ন কেন্দ্র আছে (জেলাওয়ারি হিসাব) ;

(খ) আগামী আর্থিক বছরে নতুন কেন্দ্র খোলার সরকারের কোনও পরিকল্পনা আছে কি না ; এবং

(গ) উক্ত জনশিক্ষা নিলায়ন কেন্দ্রে কী ধরনের কর্মসূচি পালন করা হয়?

**শিক্ষা (প্রথা-বহির্ভূত) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গে এ পর্যন্ত মোট ৯০০টি জনশিক্ষা নিলায়ন কেন্দ্র শুরু করার অনুমোদন পাওয়া গিয়েছিল।

এ পর্যন্ত মোট ৮৩৩টি জনশিক্ষা কেন্দ্র খোলা সম্ভব হয়েছে। জেলাওয়ারি হিসাব নিম্নরূপ ঃ

| জেলা | | সংখ্যা |
|---|---|---|
| বীরভূম | .. | ৪৫ |
| কুচবিহার | .. | ৭১ |
| দার্জিলিং | .. | ৪৫ |
| জলপাইগুড়ি | .. | ৫০ |
| মুর্শিদাবাদ | .. | ৬৮ |
| হাওড়া | .. | ৪৫ |
| পশ্চিম দিনাজপুর | .. | ৭০ |
| উত্তর ২৪-পরগনা | .. | ৩৫ |
| মালদা | .. | ৬৩ |

| জেলা | | সংখ্যা |
|---|---|---|
| বাঁকুড়া | .. | ৪৫ |
| বর্ধমান | .. | ৩১ |
| নদীয়া | .. | ৩০ |
| হুগলি | .. | ৩৫ |
| পুরুলিয়া | .. | ৬০ |
| কলকাতা | .. | ৩০ |
| দক্ষিণ ২৪-পরগনা | .. | ১০ |
| মেদিনীপুর | .. | ৮০ |
| | মোট | ৮৩৩ |

(খ) নতুন কেন্দ্র খোলার পরিকল্পনা আছে এবং এ ব্যাপারে ইতিমধ্যে প্রস্তুতিও গ্রহণ করা হচ্ছে।

(গ) জনশিক্ষা নিলায়ন কেন্দ্রগুলিতে নিম্নলিখিত ধরনের কাজগুলি করা হয়ঃ

(১) গণিতসহ সাক্ষরতার অনুশীলন ;

(২) পত্র-পত্রিকাযুক্ত পাঠকক্ষের ব্যবহার ;

(৩) সাধারণ সমস্যার সমাধান সম্পর্কিত আলোচনা ;

(৪) স্বাস্থ্য, কৃষি, পরিবার কল্যাণ প্রভৃতি সম্পর্কিত আলোচনার ব্যবস্থা ;

(৫) খেলাধূলা ও আমোদ-প্রমোদের ব্যবস্থা করা ;

(৬) পড়ুয়াদের স্বার্থসম্পর্কিত বিষয়ে নানাবিধ তথ্যাদি সংগ্রহে আগ্রহ সৃষ্টি করা ;

(৭) সম্ভব হলে 'অডিও ভিসুয়াল' শিক্ষার ব্যবস্থা করা।

**বনাঞ্চল সংলগ্ন বাস-রাস্তায় ডাকাতি প্রতিরোধে গাছ কাটার পরিকল্পনা**

**১১০।** (অনুমোদিত প্রশ্ন নং ১০৭৪) **শ্রী অতুলচন্দ্র দাস ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

মেদিনীপুর জেলার বনাঞ্চল সংলগ্ন বাস-রাস্তায় ডাকাতি ও ছিনতাই প্রতিরোধে রাস্তার দু'ধারে ১ (এক) চেন করে জঙ্গলের গাছ সম্পূর্ণ কেটে ফেলার কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি না?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** না।

**বান্দোয়ান হাসপাতাল নির্মাণ**

**১১১।** (অনুমোদিত প্রশ্ন নং ১১১৮) **শ্রী লক্ষ্মীরাম কিস্কু ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

পুরুলিয়া জেলার বান্দোয়ানে চিরুতি হাসপাতাল নির্মাণের কাজটি কবে নাগাদ শেষ হবে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** বর্তমান বছরে জুন মাস নাগাদ শেষ হবে বলে আশা করা যায়।

### বান্দোয়ান সাব-স্টেশন নির্মাণ

**১১২।** (অনুমোদিত প্রশ্ন নং ১১২৬) **শ্রী লক্ষ্মীরাম কিস্কু ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলার বান্দোয়ান থানা এলাকায় মধুপুর গ্রামে সাব-স্টেশন নির্মাণের কাজ বর্তমানে কোন্ পর্যায়ে আছে ;

(খ) উক্ত কাজটি কবে নাগাত শেষ হবে বলে আশা করা যায় ; এবং

(গ) উক্ত সাব-স্টেশন থেকে কতগুলি মৌজায় বিদ্যুৎ সংযোগ করা সম্ভব হবে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বান্দোয়ান থানার অধীন মধুপুর গ্রামে ৩৩ কেভি সাব-স্টেশনটির কাজ চলছে।

(খ) ২০ এবং ততোধিক মৌজায় বিদ্যুৎ সংযোগ করা যাবে।

### আলু থেকে অ্যালকোহল তৈরির পরিকল্পনা

**১১৩।** (অনুমোদিত প্রশ্ন নং ১১৯৯) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** ফুড প্রসেসিং বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আলু থেকে অ্যালকোহল তৈরি করার কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি ; এবং

(খ) থাকলে, বর্তমানে তা কোন্ পর্যায়ে আছে?

**ফুড প্রসেসিং বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আপাতত এরূপ কোনও পরিকল্পনা এই দপ্তরে বিবেচনাধীন নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

### আই. আর. ই. পি.-র জন্য কেন্দ্রীয় অর্থ

**১১৪।** (অনুমোদিত প্রশ্ন নং ১২৫১) **শ্রী আবদুল মান্নান ঃ** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত তিন আর্থিক বৎসরে আই. আর. ই. পি.-র জন্য কেন্দ্রীয় সরকার থেকে কত টাকা পাওয়া গেছে (জেলাওয়ারি ও বৎসরওয়ারি) ; এবং

(খ) ইন্টিগ্রেটেড রুর‍্যাল এনার্জি প্রোগ্রাম এই রাজ্যে বাস্তবায়িত করার জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আই. আর. ই. পি. কর্মসূচিটি ভারত সরকারের যোজনা আয়োগ (গ্রামীণ শক্তি বিভাগ) কর্তৃক সরাসরি নিয়ন্ত্রিত হওয়ায় জাতীয় লক্ষ্যমাত্রা অনুযায়ী তারা রাজ্য সরকারকে টাকা দিয়ে থাকেন। এর জন্য জেলাওয়ারি অর্থ বরাদ্দের বিষয়টি কর্মসূচিটিতে আলাদা করে কিছু নেই—সুতরাং, বৎসওয়ারি তিন আর্থিক বর্ষের বরাদ্দ জানানো হচ্ছে ঃ

১৯৮৯-৯০ ১ লক্ষ ৩৫ হাজার টাকা এটি রাজ্য এবং ব্লক পর্যায়ের কর্মিদের বেতন, প্রশিক্ষণ ইত্যাদির জন্য। রাজ্য পর্যায়ে একটি এবং ব্লক পর্যায়ের দুটি সংস্থাপনের জন্য বরাদ্দ হয়েছিল। কলকাতা, উত্তর ২৪-পরগনা জেলার সন্দেশখালি—১ নং ব্লক এবং বাঁকুড়া জেলার তালডাংরা ব্লকের জন্য।

১৯৯০-৯১ ১ লক্ষ্য ৭৪ হাজার টাকা ঐ

১৯৯১-৯২ (ক) ৩ লক্ষ ২৬ হাজার টাকা ঐ

(খ) ১ লক্ষ ৭০ হাজার টাকা রাজ্য পর্যায়ের কারিগরি সহায়ক কেন্দ্র স্থাপনের জন্য মেদিনীপুর জেলায় খড়্গাপুরকে প্রদত্ত হয়েছে।

(গ) ১ লক্ষ টাকা জেলা পর্যায়ের প্রযুক্তি সহায়ক কেন্দ্র স্থাপনের জন্য। উত্তর ২৪-পরগনা ও বাঁকুড়া জেলায় প্রতিটির জন্য ৫০ হাজার টাকা হিসাবে দেওয়া হয়েছে।

(ঘ) ৫ লক্ষ টাকা জাতীয় পরীক্ষামূলক প্রকল্প (গবেষণা ও উন্নয়ন সংক্রান্ত) বীরভূম জেলার লাভপুর ব্লকের জন্য প্রথম কিস্তি।

(ঙ) ১৮ হাজার ৭৫০ টাকা জাতীয় প্রশিক্ষণ শিবির মেদিনীপুর জেলার আই. আই. টি., খড়্গাপুরে।

(ক) + (খ) + (গ) + (ঘ) + (ঙ)

মোট—১৭ লক্ষ ১৪ হাজার ৭৫০ টাকা।

(খ) ইন্টিগ্রেটেড রুর‍্যাল এনার্জি প্ল্যানিং (আই. আই. ই. পি.) প্রোগ্রাম ভারত সরকারের প্ল্যানিং কমিশন বা যোজনা আয়োগ (গ্রামীণ শক্তি বিভাগ) কর্তৃক সরাসরি নিয়ন্ত্রিত। তাঁদের নির্দেশেই পশ্চিমবঙ্গ সরকারের উন্নয়ন ও পরিকল্পনা দপ্তর ঐ কর্মসূচি রূপায়ণের ভারপ্রাপ্ত হিসাবে করে আসছে। সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালে (১৯৮৫-৯০) সারা দেশের অভিজ্ঞতা ও জাতীয় লক্ষ্যমাত্রা পর্যালোচনার ভিত্তিতে অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালে (১৯৯২-৯৭)

প্রতিটি রাজ্যের প্রতিটি জেলায় একটি করে নমুনা আই. আর. ই. পি. ব্লক বেছে নেওয়া হচ্ছে।

পশ্চিমবঙ্গে ১৯৯১-৯২ সাধারণ আর্থিক বর্ষ পর্যন্ত যোজনা আয়োগের নির্দেশে ৯টি নমুনা ব্লক বেছে নেওয়া হয়েছে। সেগুলি হলো—(১) উত্তর ২৪-পরগনার সন্দেশখালি—১ নং ব্লক (২) বাঁকুড়ার তালডাংরা ব্লক, (৩) বীরভূমের লাভপুর ব্লক, (৪) মুর্শিদাবাদের হরিহরপাড়া ব্লক, (৫) জলপাইগুড়ির রাজগঞ্জ ব্লক, (৬) পশ্চিম দিনাজপুরের কালিয়াগঞ্জ ব্লক, (৭) কুচবিহারের শীতলকুচি ব্লক, (৮) মেদিনীপুরের রামনগর—১ নং ব্লক এবং (৯) দার্জিলিং জেলার গরুবাথান ব্লক।

সারা ভারতের জ্বালানী-শক্তি চিত্রের উদ্বেগজনক পরিস্থিতি লক্ষ্য করে বিশেষ করে গ্রামাঞ্চলে যেখানে শতকরা ৭৬ ভাগ মানুষ বাস করেন সেখানকার সমস্যা বিচ্ছিন্ন প্রয়াসে সম্ভব নয়। ইন্টিগ্রেডেট রুর‍্যাল এনার্জি প্ল্যানিং বা আই. আর. ই. পি. কর্মসূচিতে পশ্চিমবঙ্গের উল্লিখিত নমুনা ব্লকগুলিকে এনে জ্বালানি-শক্তির সমস্যা সমাধানের ব্যবস্থা হচ্ছে। প্রথম পর্যায়ে যতটুকু জানি জ্বালানি-শক্তি পাওয়া যাচ্ছে তার দক্ষ ব্যবহারে সংরক্ষণের মাধ্যমে এবং দ্বিতীয় পর্যায়ে অপ্রচলিত-শক্তি সূত্রগুলির আর্থিক ও প্রযুক্তিগত গ্রহণযোগ্যতা যাচাই করে তা বিকল্প শক্তি হিসাবে ব্যবহার করা। এর জন্য যাবতীয় প্রাথমিক তথ্য সংগ্রহে ও সমীক্ষা চালিয়ে শক্তির চাহিদা এবং যোগানের পার্থক্য যতদূর কমিয়ে আনা সম্ভব তার প্রচেষ্টা চলছে ঐ নমুনা ব্লকগুলিতে।

শুধুমাত্র ঘরে বসে পরিকল্পনা নয়, গ্রামের সাধারণ মানুষকে প্রশিক্ষণের মাধ্যমে স্থানীয় সম্পদ ও শ্রমশক্তিকে কাজে লাগিয়ে তার রূপায়ণের ব্যবস্থাও করা হয়েছে। পশ্চিমবঙ্গে ত্রিস্তর পঞ্চায়েতি ব্যবস্থার সাফল্যে অনুপ্রাণিত হয়ে ভারত সরকারের যোজনা আয়োগ বীরভূম জেলার লাভপুর নমুনা ব্লকে একটি জাতীয় পরীক্ষামূলক আই. আর. ই. পি. কর্মসূচি অনুমোদন করেছেন। রাজ্যস্তরে, উত্তর ২৪-পরগনা ও বাঁকুড়া জেলায় প্রযুক্তি সহায়ক কেন্দ্রের সূচনা হয়েছে জাতীয় যোজনা আয়োগের সাহচর্যে—উদ্দেশ্য গ্রামের সমস্যা যাতে গ্রামেই করে দেওয়া যায়। অবশ্য আশা করা যায়, অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনা (১৯৯২-৯৭) এর শেষে পশ্চিমবঙ্গে সবকটি জেলায় প্রযুক্তি সহায়ক কেন্দ্র এবং নমুনা আই. আর. ই. পি. ব্লক তৈরি হয়ে যাবে—যার দৃষ্টান্ত থেকে সমস্ত রাজ্যের প্রতিটি ব্লক উপকৃত হবে।

### বড়জোড়া ব্লকে খাস জমি

**১১৫**। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৪৭।) **শ্রীমতী জয়শ্রী মিত্র** ঃ ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় বড়জোড়া ব্লকের মোট কত খাস জমির উপর আদালতের নিষেধাজ্ঞা আছে ;

(খ) উক্ত নিষেধাজ্ঞাগুলির বিরুদ্ধে সরকার কি পদক্ষেপ গ্রহণ করেছেন ; এবং

(গ) নিষেধাজ্ঞা থাকা খাস জমির মধ্যে (১) কৃষি জমির পরিমাণ এবং অকৃষি জমির পরিমাণ কত (মৌজাওয়ারি)?

**ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৭৮৮.২৮ একর।

(খ) বিভিন্ন আদালতে সরকারি আইনজীবী মারফৎ মামলাগুলি সম্পর্কে আইনানুগ ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

(গ) কৃষি জমি ৭৮৮.২৮ একর। এ ধরনের অকৃষি জমি নাই।

**বড়জোড়া ও গঙ্গাজলঘাটি ব্লকে বৈদ্যুতিকরণ**

**১১৬।** (অনুমোদিত প্রশ্ন নং ১৩৭৫।) **শ্রীমতী জয়শ্রী মিত্র ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলার অন্তর্গত বড়জোড়া ও গঙ্গাজলঘাটি ব্লকে এ পর্যন্ত মোট কতগুলি গ্রামে

(১) বিদ্যুৎ সংযোগ দেওয়া সম্ভব হয়েছে,

(২) কতগুলি গ্রাম বাকি আছে ; এবং

(খ) বাকি থাকা গ্রামগুলিতে কবে নাগাদ বিদ্যুৎ সংযোগ দেওয়া সম্ভব হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) ব্লক এবং গ্রামভিত্তিক হিসাব রাখা হয় না। শুধুমাত্র থানাভিত্তিক মৌজাওয়ারি পরিসংখ্যান রাখা হয়।

(২) প্রশ্ন ওঠে না।

(খ) ঐ।

তবে,

(ক) (১) বড়জোড়া থানার অধীন—

১৩৩টি মৌজা বিদ্যুতায়ন হয়েছে। এবং অবশিষ্ট ৪৬টি মৌজায় বিদ্যুৎ সংযোজন করা বাকি রয়েছে।

(২) গঙ্গাজলঘাটি থানার অধীন—

১১৮টি মৌজা বিদ্যুতায়িত এবং অবশিষ্ট ৩৩টি মৌজায় বিদ্যুতায়ন হয়নি। প্রসঙ্গত উভয়ক্ষেত্রেই এই অবৈদ্যুতিক সমস্ত মৌজাগুলিতে ৮ম পরিকল্পনার মধ্যে বিদ্যুতায়ন সম্ভব করা যাবে না।

**চরকাঁটাপুকুরের বাঁধ মেরামত**

**১১৭।** (অনুমোদিত প্রশ্ন নং ১৩৭৯।) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৯১-৯২ আর্থিক বৎসরে চরকাঁটাপুকুরের বাঁধ মেরামতের জন্য বরাদ্দীকৃত অর্থের পরিমাণ কত ; এবং

(খ) উক্ত কাজ কবে নাগাদ শেষ হবে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** রূপনারায়ণ নদীর বাম তীর ক্ষয় নিরোধী গুচ্ছ প্রকল্পের জন্য মোট ২৫ লক্ষ টাকা বরাদ্দ হয়েছে। তা থেকেই চরকাঁটাপুকুরে বাঁধ মেরামতির কাজ চলছে।

১৯৯১-৯২ সালের বরাদ্দ ৩১-৩-৯২-এর মধ্যেই শেষ হবে বলে আশা করা যায়।

## ১৯৯১-৯২ আর্থিক বছরে বিভিন্ন বিদ্যালয়কে উন্নীতকরণ

**১১৮**। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৭৫।) **শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯১-৯২ আর্থিক বছরে কত সংখ্যক বিদ্যালয়কে

(১) মাধ্যমিক থেকে উচ্চ বিদ্যালয়কে

(২) জুনিয়ার হাইস্কুল থেকে মাধ্যমিকে উন্নীতকরণ করা হয়েছে (জেলাওয়ারি) ; এবং

(খ) বিদ্যালয়গুলিকে উন্নীতকরণের জন্য কি কি পদ্ধতি অবলম্বন করা হয়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) একটিও নয়।

(২) ৬ (ছয়)টি।

| | |
|---|---|
| ২৪-পরগনা | ১টি |
| মেদিনীপুর | ১টি |
| পুরুলিয়া | ১টি |
| কলকাতা | ২টি |
| বীরভূম | ১টি |
| | ৬টি |

(খ) জেলা পরিদর্শক টিমের রিপোর্টের ভিত্তিতে এবং সরকারের আর্থিক সঙ্গতি অনুযায়ী উন্নীতকরণের সুপারিশ করা হয়।

## কৃষ্ণনগর শহরের ঘূর্ণিতে জলঙ্গি নদীর ভাঙ্গন রোধ

**১১৯**। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৩৭।) **শ্রী শিবদাস মুখার্জি ঃ** সেচ ও জলপথ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলার কৃষ্ণনগর শহরের ১ নং ওয়ার্ডের ঘূর্ণিতে জলঙ্গি নদীর তীরে ভাঙ্গন রোধের জন্য সরকার কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কি না ; এবং

(খ) করে থাকলে কবে নাগাদ উক্ত কাজ আরম্ভ হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ঘূর্ণির বেশির ভাগ এলাকাতেই ভাঙ্গনরোধের কাজ পরিকল্পনামতো অনেক আগেই করা হয়েছে। ঐ কাজের উপরের দিকে (U/S) ভাঙ্গনরোধের জন্য নতুন কোনও পরিকল্পনা করা হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

## সমুদ্রগড়ের নিকট ভাগীরথীর ভাঙ্গন

**১২০।** (অনুমোদিত প্রশ্ন নং ১৬৪৮।) **শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বর্ধমান জেলার অন্তর্গত পূর্বস্থলী থানার সমুদ্রগড়ের নিকট ভাগীরথীর ভাঙ্গনে বি. এ. কে. লুপ লাইনটি বিপন্ন ; এবং

(খ) সত্য হলে, উক্ত রেলপথটি রক্ষার জন্য রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের নিকট কোনও প্রস্তাব পাঠিয়েছেন কিনা?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ সমুদ্রগড়ের নিকট ভাগীরথীর ভাঙ্গনে রেল লাইন বিপন্ন।

(খ) উক্ত বিষয়টি স্টেট কমিটি অফ্ ইঞ্জিনিয়ার্স (State Committee of Engineers) ৬৪তম মিটিংয়ে, রেলওয়েকে জানানো হয়েছে। এবং যথাযোগ্য ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ করা হয়েছে।

## বর্ধমান জেলার বিভিন্ন গ্রামে পানীয় জল সরবরাহ

**১২১।** (অনুমোদিত প্রশ্ন নং ১৯৭০।) **শ্রী সমর বাওরা ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯২-এর জানুয়ারি পর্যন্ত বর্ধমান জেলায় মোট কয়টি গ্রামে পানীয় জলের ব্যবস্থা করা সম্ভব হয়েছে?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** ৩১-১-৯২ পর্যন্ত বর্ধমান জেলার ২,৫৭০টি গ্রামের মধ্যে ৬৩৮টি গ্রামকে সম্পূর্ণভাবে পানীয় জল সরবরাহের আওতাভুক্ত করা সম্ভব হয়েছে এবং অবশিষ্ট ১,৯৩২টি গ্রামকে আংশিকভাবে জলসরবরাহের আওতায় আনা হয়েছে, যেগুলিতে কমপক্ষে ১টি করে পানীয় জলের উৎসের ব্যবস্থা করা হয়েছে।

## আবাসন পর্ষদ কর্তৃক ফ্লাট নির্মাণ

**১২২।** (অনুমোদিত প্রশ্ন নং ১৯৭৭।) **শ্রী রাজদেও গোয়ালা ঃ** আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৯১ সালের ডিসেম্বর মাস পর্যন্ত আবাসন পর্ষদ কর্তৃক কোন অঞ্চলে কয়টি করে মোট কতগুলি ফ্ল্যাট নির্মাণ করেছেন ; এবং

(খ) রাজ্য আবাসন পর্ষদ অষ্টম যোজনায় ঐরূপ কতগুলি ফ্ল্যাট নির্মাণের পরিকল্পনা গ্রহণ করেছেন?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

| | | | |
|---|---|---|---|
| (ক) | আসানসোল | .. | ১,২১২ |
| | দুর্গাপুর | .. | ১২০ |
| | কল্যাণী | .. | ৭২ |
| | চুঁচুড়া | .. | ১২৬ |
| | শিলিগুড়ি | .. | ৪২৪ |
| | বারাসাত | .. | ৩০৪ |
| | শ্রীরামপুর | .. | ৫১০ |
| | বিরাটি | .. | ৬১৬ |
| | রায়গঞ্জ | .. | ১২ |
| | ডানকুনি | .. | ১,০২৮ |
| | কাটোয়া | .. | ৮৮ |
| | বর্ধমান | .. | ২৮ |
| | উত্তরপাড়া | .. | ৩১৮ |
| | কলকাতা | .. | ১৩,৩৯১ |
| | | মোট | ১৮,২৪৯ |

(খ) ২০,০০০টি।

**রাজ্যের বিভিন্ন বি. এল. এল. আর ও. অফিসে অনিয়মিত কর্মচারির সংখ্যা**

**১২৩।** (অনুমোদিত প্রশ্ন নং ২০৫৫।) **ডাঃ মানস ভূঁইয়া ঃ** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১লা জানুয়ারি ১৯৯১ তারিখে রাজ্যের জেলা কালেক্টরেটসহ নাজেরত খানা, বি. এল. এল. আর. ও. অফিসগুলিতে অনিয়মিত কর্মচারির সংখ্যা কত ছিল ; এবং

(খ) উক্ত অনিয়মিত কর্মচারিদের স্থায়ীকরণের জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ৫১৯।

(খ) বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে।

**উত্তরবঙ্গের জেলাগুলিতে অর্থনৈতিক উন্নয়নের পরিকল্পনা**

**১২৪।** (অনুমোদিত প্রশ্ন নং ২০৭৬।) **ডাঃ মানস ভূঁইয়া ঃ** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

উত্তরবঙ্গের বিভিন্ন জেলাগুলির অর্থনৈতিক উন্নয়নের জন্য সরকার কি কি পরিকল্পনা গ্রহণ করেছেন?

**ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** রাজ্যের অন্যান্য জেলার মতো উত্তরবঙ্গের প্রতিটি জেলাতেই পরিকল্পনা রচনা ও রূপায়ণের জন্য জেলা পরিকল্পনা কমিটি (DPC) ও জেলা পরিকল্পনা এবং সমন্বয় পরিষদ (DPCC) আছে। এই দুটির মধ্যে জেলা পরিকল্পনা কমিটিই কার্যকর সংগঠন। উক্ত কমিটি সরকারের বিভিন্ন দপ্তরের নিকট থেকে সংশ্লিষ্ট জেলার জন্য জেলাস্তরের প্রকল্প রূপায়ণের বরাদ্দকৃত অর্থের পরিমাণ সম্পর্কে অগ্রিম খবরের ভিত্তিতে পরিকল্পনা রচনা করেন। কৃষি ও তৎসংলগ্ন ক্ষেত্র, গ্রামোন্নয়ন, সেচ ও বন্যা নিয়ন্ত্রণ, শক্তি ক্ষুদ্র ও কুটিরশিল্প, ক্ষুদ্র ও কুটির শিল্প ব্যতীত অন্যান্য শিল্প, শিক্ষা, জনস্বাস্থ্য ও পানীয় জল ও অন্যান্য সমাজসেবামূলক ক্ষেত্রে উন্নয়নের জন্য পরিকল্পনা রচনা ও রূপায়ণ করে। এছাড়া উত্তরবঙ্গের পাঁচটি জেলার জন্য উত্তরবঙ্গ উন্নয়ন নামক একটি বিশেষ প্রকল্প দীর্ঘদিন ধরে রূপায়িত হচ্ছে। এই প্রকল্পের অর্থ জেলা পরিষদের মাধ্যমে নানা ধরনের পরিকাঠামো নির্মাণে ব্যয় হয়। দ্বিতীয়ত, দার্জিলিং জেলার পার্বত্য এলাকার উন্নতির জন্য দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ কাজ করছেন এবং প্রতি বৎসর রাজ্য বাজেট থেকে যথেষ্ট পরিমাণ অর্থ উক্ত পরিষদকে প্রদান করা হয়। প্রকৃতপক্ষে উত্তরবঙ্গের জেলাসমূহে মাথাপিছু পরিকল্পনা বরাদ্দ অন্যান্য জেলার মাথাপছু পরিকল্পনা বরাদ্দ অপেক্ষা বেশি। নিম্নের সারণি এই বক্তব্যের যৌক্তিকতা প্রমাণ করবে।

**সারণি**

**জেলাস্তরের প্রকল্প রূপায়ণে জেলাগুলিতে বরাদ্দকৃত অর্থের ভিত্তিতে নির্মিত মাথাপছু পরিকল্পনা বরাদ্দ**

টাকা

| জেলা | বৎসর | | | |
|---|---|---|---|---|
| | ১৯৮৭-৮৮ | ১৯৮৮-৮৯ | ১৯৮৯-৯০ | ১৯৯০-৯১ |
| ১। কোচবিহার | ৮৯.৬০ | ১০৮.০২ | ১১২.২০ | ১৩৭.৮৮ |
| ২। জলপাইগুড়ি | ৯৩.০৪ | ১১১.৮২ | ১২৩.৩২ | ২১৫.৮৯ |
| ৩। দার্জিলিং | ১৭২.২৪ | ১৪০.৪৩ | ২০৩.৪৯ | ৩০৩.৬৮ |
| ৪। পশ্চিম দিনাজপুর | ১০০.৯৯ | ১৫৫.৫৭ | ১৫৫.৭০ | ১৮২.২৭ |

| | | | | টাকা |
|---|---|---|---|---|
| জেলা | বৎসর | | | |
| | ১৯৮৭-৮৮ | ১৯৮৮-৮৯ | ১৯৮৯-৯০ | ১৯৯০-৯১ |
| ৫। মালদা | ৭৭.৪৩ | ৮৩.৩১ | ৯৫.৪৬ | ১২০.৯৯ |
| ৬। মুর্শিদাবাদ | ৫৮.৯৬ | ৬৪.৭১ | ৭৭.৪০ | ৯৩.৬৬ |
| ৭। নদীয়া | ৫০.০৮ | ৫৮.৮০ | ৭৯.৪৮ | ৮৯.৩৫ |
| ৮। ২৪-পরগনা (উত্তর) | ৩৫.৩৯ | ৪২.৫০ | ৭৫.০৩ | ৯৯.৯৭ |
| ৯। ২৪-পরগনা (দক্ষিণ) | ৫৮.৬২ | ৬৮.৩৭ | — | ৮৬.৫৬ |
| ১০। হাওড়া | ৩৭.২৮ | ৪৬.৬৯ | ৭৭.০৯ | ৮৫.৭৬ |
| ১১। হুগলি | ৫১.৯৫ | ৬২.১৬ | ৯৪.১৫ | ১০৩.৭৬ |
| ১২। মেদিনীপুর | ৭৪.১৯ | ৯৬.৬৯ | ১২৪.৬১ | ১৩০.০৬ |
| ১৩। বাঁকুড়া | ৭৬.১৩ | ১০২.৮৫ | ১৩৬.০৭ | ১৫৯.১৩ |
| ১৪। পুরুলিয়া | ১০৩.৫২ | ১১৭.৪১ | ১৬৪.০১ | ১৮৫.০৬ |
| ১৫। বর্ধমান | ৫৮.৫৮ | ৯০.৭২ | ১১৫.১২ | ৯৭.২৮ |
| ১৬। বীরভূম | ৭৯.০৪ | ৯৮.৩০ | ১০৬.২১ | ১২৮.২৪ |

## কলকাতায় সরকারি আবাসনের সংখ্যা

**১২৫।** (অনুমোদিত প্রশ্ন নং ২১০৫।) **শ্রী মনোহর তিরকি ঃ** আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে কলকাতায় সরকারি আবাসনের সংখ্যা কত ;

(খ) ঐ আবাসনগুলি কি ভাবে বিলি করা হয় ; এবং

(গ) ডিসেম্বর, ১৯৯১ পর্যন্ত উক্ত সরকারি আবাসন তফসিলি জাতি ও উপজাতিদের মধ্যে বণ্টিত হয়েছে?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) চুরাশিটি হাউসিং এস্টেটে মোট ফ্ল্যাটের সংখ্যা সতেরো হাজার আটশো তেরোটি।

(খ) সাধারণত আবেদনের তারিখের ভিত্তিতে ফ্ল্যাট বণ্টন করা হয়। কোনও কোনও ক্ষেত্রে আবেদনকারির প্রয়োজনের 'গুরুত্ব' বিবেচনা করেও অগ্রাধিকার দেওয়া হয়।

(গ) পরিসংখ্যান নেই।

## হাওড়া জেলার ডুমুর জলায় উচ্চ বিদ্যালয়

**১২৬।** (অনুমোদিত প্রশ্ন নং ২১১২।) **শ্রী জটু লাহিড়ি ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক উত্তর দেবেন কি—

(ক) হাওড়া ইমপ্রুভমেন্ট ট্রাস্টের অন্তর্গত ডুমুর জলায় উচ্চ বিদ্যালয় তৈরির কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ এটা স্থাপিত হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) সরকারের কাছে এই ব্যাপারে প্রস্তাব এসেছে। বিষয়টি বিবেচনাধীন।

(খ) বলা সম্ভব নয়।

### ভাতজাংলা অঞ্চলে বিদ্যুৎ সরবরাহ

**১২৭।** (অনুমোদিত প্রশ্ন নং ২১৫০।) **শ্রী শিবদাশ মুখার্জি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক উত্তর দেবেন কি—

(১) এটা কি সত্যি যে নদীয়া জেলার কৃষ্ণনগর ১ নং ব্লকের অধীনে ভাতজাংলা অঞ্চলে বিদ্যুৎ সরবরাহের ৩৩ কে.ভি. সাব-স্টেশন স্থাপনের জন্য জমি অধিগ্রহণ করা হয়েছে,

(২) এবং সত্যি হলে, সাব-স্টেশন নির্মাণের কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (১) সত্যি নয়।

(২) প্রশ্ন ওঠে না।

### কলকাতা কর্পোরেশন এলাকায় বিচার বিভাগীয় আধিকারিকদের বাসস্থান

**১২৮।** (অনুমোদিত প্রশ্ন নং ২১৬১।) **শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতা কর্পোরেশন এলাকায় নিযুক্ত বিচার বিভাগীয় আধিকারিকদের বাসস্থানের জন্য কোনও ব্যবস্থা করা হয়েছে কি না ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, কবে নাগাদ তা সম্পূর্ণভাবে বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### বিচারকদের বাসস্থান

**১২৯।** (অনুমোদিত প্রশ্ন নং ২১৬২।) **শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

পশ্চিমবঙ্গে (কলকাতা কর্পোরেশন এলাকা বাদে) সকল বিচারকদের জন্য (দেওয়ানি ও ফৌজদারি) প্রতি জেলায়, প্রতি মহকুমা ও চৌকিতে বাসস্থানের জন্য কি কি—(১) ব্যবস্থা আছে ; এবং (২) পরিকল্পনা আছে?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (১) প্রতি জেলায় ও প্রতি মহকুমায় অনেক বিচারকদের বিচার বিভাগের নিজস্ব বাসস্থানে থাকার ব্যবস্থা আছে। তাছাড়া আবাসন বিভাগের বাসস্থানেও কিছু কিছু বিচারকের থাকার ব্যবস্থা আছে।

(২) গত পঞ্চবার্ষিকী পরিকল্পনায় কিছু বাসস্থান নির্মাণের জন্য পরিকল্পনা নেওয়া হয়েছে। এদের অনেক জায়গাতেই নির্মাণকার্য শুরু হয়েছে। অষ্টম পঞ্চপার্ষিকী পরিকল্পনায়ও আর্থিক সঙ্গতি অনুযায়ী কিছু বাসস্থান নির্মাণের পরিকল্পনা আছে।

### ক্যানিং থানা এলাকায় রাজ্য পশু চিকিৎসাকেন্দ্রে শূন্যপদ

**১৩০।** (অনুমোদিত প্রশ্ন নং ২১৭৫।) **শ্রী বিমল মিস্ত্রি ঃ** প্রাণী সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, দক্ষিণ ২৪-পরগনা জেলার ক্যানিং থানা এলাকায় রাজ্য পশু চিকিৎসা কেন্দ্রে অনেকগুলি পদ বর্তমানে শূন্য আছে ; এবং

(খ) সত্যি হলে,

(১) উক্ত শূন্যপদের সংখ্যা কত ; ও

(২) কবে নাগাদ উক্ত শূন্যপদগুলি পূরণ করা সম্ভব হবে বলে আশা করা যায়?

**প্রাণী সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) শুধুমাত্র একটি ঝাড়ুদারের পদ গত ১০. ৯. ৯০ থেকে শূন্য আছে।

(খ) (১) শুধুমাত্র এক।

(২) কর্মী নিয়োগে সীমাবদ্ধতা থাকায় নিশ্চিত করে কবে পূরণ হবে বলা সম্ভব নয়।

### ক্যানিং থানায় দ্বারিকানাথ বালিকা বিদ্যালয়ের সম্মুখস্থ রাস্তা

**১৩১।** (অনুমোদিত প্রশ্ন নং ২১৭৭।) **শ্রী বিমল মিস্ত্রি ঃ** গত ১৪ই আগস্ট, ১৯৯১ তারিখের তারকিত প্রশ্ন নং ৩২০ (অনুমোদিত প্রশ্ন নং *১২৮৬)-এর উত্তর উল্লেখপূর্বক উন্নয়ন ও পরিকল্পনা (সুন্দরবন বিষয়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯২-৯৩ আর্থিক বৎসরে দক্ষিণ ২৪-পরগনা জেলায় ক্যানিং থানার অধীন দীঘির পাড় গ্রাম পঞ্চায়েত এলাকায় দ্বারিকানাথ বালিকা বিদ্যালয়ের সম্মুখস্থ রাস্তাটি পাকা করার কাজ (ড্রেন সহ) শুরু করার পরিকল্পনা আছে কিনা ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত কাজ আরম্ভ করা হবে বলে আশা করা যায়?

**উন্নয়ন ও পরিকল্পনা (সুন্দরবন বিষয়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**ক্যানিং থানার অধীন দীঘির পাড় রাস্তাটি পাকা করার পরিকল্পনা**

**১৩২।** (অনুমোদিত প্রশ্ন নং ২১৮০।) **শ্রী বিমল মিস্ত্রি ঃ** উন্নয়ন ও পরিকল্পনা (সুন্দরবন সংক্রান্ত) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, দক্ষিণ ২৪-পরগনা জেলায় ক্যানিং থানার অধীন দীঘির পাড় পঞ্চায়েত এলাকায় সুন্দরবন উন্নয়ন পর্ষদ নির্মিত "সনাতন মণ্ডলের বাড়ি থেকে হানিফ মোল্লার দোকান" পর্যন্ত মোরাম বিছানো রাস্তাটি পাকা করার পরিকল্পনা আছে কি ; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**উন্নয়ন ও পরিকল্পনা (সুন্দরবন বিষয়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না, এটা সত্যি নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

## HALF-AN-HOUR DISCUSSION

**Mr. Speaker :** Now Shri Amiya Patra to raise a discussion on the points arising out of the reply given by the Minister-in-Charge of the Education (Primary and Secondary) Department on the 1st April, 1992 to Starred Question No. *510 (Admitted Question No. *914) regarding "pension benefits of the School Teachers".

**শ্রী অমিয় পাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত পয়লা এপ্রিল কোয়েশ্চেন নং ৫১০ সভাতে উত্থাপিত হবার পর মন্ত্রী মহাশয় যে উত্তর সভাতে দিয়েছেন এবং সেই সঙ্গে কয়েকজন মাননীয় সদস্য যে সাপ্লিমেন্টারি করেছিলেন, সেই প্রসঙ্গে আমি বক্তব্য উত্থাপন করতে চাই। প্রথম কথা হচ্ছে এই যে শিক্ষক মহাশয়দের যে পেনশন দেওয়া উচিত, এই কথাটা বামফ্রন্ট সরকার আসার পর প্রথম অনুভূত হয়েছে। তার আগে এই কথাটা কেউ ভাবেন নি। যারা আজকে দরদ দেখাচ্ছেন। আজকে আমরা পেনশন মাস্টার মহাশয়দের দেব, সেটা কত তাড়াতাড়ি মাস্টার মহাশয়দের হাতে পৌঁছে দেওয়া যায়, সেইজন্য মন্ত্রী মহাশয় পাঁচ ধরনের পদক্ষেপ নিয়েছেন এবং আমরা এই বিষটা নিয়ে আলোচনা করেছিলাম কারণ শিক্ষক মহাশয়দের মধ্যে যাতে বিভ্রান্তি না ঘটে। সেইজন্য এত প্রশ্ন এবং তার উত্তর হয়েছে। কারণ যে মস্ত শিক্ষক মহাশয়রা উদ্বেগ নিয়ে বসে আছেন, তারা অন্তত এই খবরটা জানতে পারেবেন যে সরকার পক্ষ থেকে কয়েকটি নির্দিষ্ট পদক্ষেপ নেওয়া হয়েছে। সভাতে একটা কথা সেদিন উত্থাপিত হয়েছিল, মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার উত্থাপন করেছিলেন, কান্তি বিশ্বাসের দ্রুততার সঙ্গে হল দশ দিনে। কিন্তু অন্যগুলোর ক্ষেত্রে সেটা হয়নি। আজকে এই প্রশ্নে হাফ অ্যান আওয়ার ডিসকাশনের মূল উদ্দেশ্য হচ্ছে যে কান্তি বিশ্বাস মহাশয়ের পেনশন ১০ দিনে হয়নি। এটা অনেক সময় লেগেছে। মন্ত্রী মহাশয় এখানে আছেন, তিনি সভায় এই বিষয়টা পরিষ্কার করবেন। কিন্তু এই রকম একটা অসত্য বিষয়কে অবলম্বন করে সভাতে সেদিন ওয়াক আউট করা হল যাতে খবরের কাগজে হেড লাইন হয়। আমার বক্তব্য এই প্রশ্নে, এই জায়গায় আমি যেতে চাই যে আজকে খবরের কাগজে এই ধরনের একটি

অসত্য কথা বলা হল এবং সেই কথার উপর ভিত্তি করে সম্পাদকীয় লেখা হল। খবরের কাগজের একটা অংশ তারা এটা চাইছে যে মাস্টার মহাশয়দের পেনশন দেবার বিষয়টাতে সরকার পক্ষের সদস্যদের থেকে কংগ্রেস, এস. ইউ. সি.'-র দরদটা বেশি। বাস্তবে সেটা নয়। সেই কারণে আমি বিষয়টা তুলতে চাই। বামফ্রন্টের অনেক সদস্য সেদিন সাপ্লিমেন্টারি করেছিলেন। কিন্তু কয়েকটা সংবাদপত্রে দেখলাম, কে প্রশ্ন তুলেছিলেন, কোন পার্টি প্রশ্ন তুলেছিলেন, কোন কোন বামফ্রন্টের সদস্য সাপ্লিমেন্টারি করেছিলেন, এই রকম কোনও সংবাদ লেখা হয়নি। সংবাদপত্রে বলছে পেনশনের জন্য কংগ্রেসের ওয়াক আউট। সংবাদ পত্রের খবরে দেখা যাচ্ছে পেনশন তরান্বিত করার জন্য মাননীয় সদস্য এস. ইউ. সি.-র দেবপ্রসাদ সরকার বলেছেন, মাননীয় শ্রী আবদুল মান্নান বলেছেন, কিন্তু বামফ্রন্টের যারা সাপ্লিমেন্টারি করলেন, তাদের একটা কথাও কাগজে লেখা হল না। সুতরাং কাগজের একটা মোটিভ আছে। সাংবাদিকতার একটা নিয়ম আছে। নিয়মটা হচ্ছে এই একটা সংবাদ যখন খবরের কাগজে লিখতে হবে, তখন তার চেক এবং ক্রস চেক হবে। তার সত্যতা যাচাই না করে আমাদের রাজ্যের যারা প্রাপ্ত শিক্ষক তাদের বিভ্রান্ত করার কোনও অধিকার সংবাদপত্রের নেই। তারা সেই কাজটা করে গেলেন। ঐ পয়লা এপ্রিল যেদিন এই প্রশ্নোত্তর হল সেদিনেরও নিউজটাকে বিকৃত করে পরিবেশন করলেন। বিষয়টা এই ভাবে দেখানো হচ্ছে, মাস্টার মহাশয়দের পেনশন না দিয়ে যত পাপ, যত অপরাধ কংগ্রেস করেছে, মাস্টার মহাশয়দের, সেটা খবরের কাগজে তাদের পক্ষে সাফাই গেয়ে বিষয়টাকে দাঁড় করানোর চেষ্টা করছে এবং তারজন্য এই রকম অসত্য তথ্য তুলে দেওয়া হচ্ছে, যাতে এটা নিয়ে হৈচৈ হয়। আরও অবাক লাগে আমার যে এই রকম একটা অসত্য সংবাদের উপর ভিত্তি করে দু-তিনটে সংবাদপত্র তারা সম্পাদকীয় লিখে দিলেন। খবরটার সত্যতা যাঁচাই করলেন না। চেক, ক্রস চেক করলেন না। সৎ সাংবাদিকতার যে নিয়ম কানুন, সেই নিয়ম কানুন তারা মানলেন না। আমি খোঁজ নিয়ে দেখেছি, কান্তি বিশ্বাসের থেকে অনেক কম সময়ের মধ্যে পেনশন পেয়েছে এই রকম বহু মাস্টার মহাশয় আছেন, এক মাসের পেনশন, দু মাসে পেনশন, তিন মাসে পেনশন পেয়েছে এমন অনেক ঘটনা আছে। চার মাসের মধ্যে পেনশন হয়েছে শতকরা ২৫ ভাগ কেসে। কান্তি বিশ্বাসের পেনশন চার মাসেও হয়নি। সুতরাং এই বিষয়টা আজকে সভার কাছে পরিষ্কার হওয়া উচিত, যারা এই ধরনের একটা অসত্য তথ্য বিকৃত তথ্য পরিবেশন করে পশ্চিম বাংলার জনসাধারণকে বিশষত যারা পেনশনের জন্য অপেক্ষা করছেন এমন মাস্টার মহাশয়দের তাদের বিভ্রান্ত করার চেষ্টা করছেন, আজকের আলোচনার মধ্যে দিয়ে তা পরিষ্কার হবে, আমি সেটা মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করব, দাবি করব যে প্রকৃত ঘটনা সভার কাছে প্রকাশ করুন।

[11-50 — 12-00 Noon]

সেদিন এই সভায় মাননীয় মন্ত্রী আনিসূর রহমান বলেছেন, "অনেক মাস্টার মশাই শ্রী কান্তি বিশ্বাসের চেয়ে অনেক কম সময়ের মধ্যেই পেনশন পেয়েছেন"। অথচ সংবাদপত্রে মাননীয় মন্ত্রীর এ কথা লেখা হয়নি। সংবাদপত্রে লেখা হয়েছে আমাদের বিরোধী বেঞ্চের কে কি বলেছেন, না বলেছেন। এর থেকে এটা পরিষ্কার যে, এক শ্রেণীর সংবাদপত্রের একটা মোটিভ আছে। সে মোটিভ থেকে তারা শিক্ষকদের বিভ্রান্ত করার জন্য, মানুষকে বিভ্রান্ত করার

জন্য সরকারকে অপদস্ত করার জন্য কাজ করে যাচ্ছে। সুতরাং বিষয়টা আজকে এই সভায় অন্তত পরিষ্কার হওয়া উচিত। সে কারণেই আমি এ বিষয়ে এই সভায় আধ-ঘণ্টাব্যাপী আলোচনা চেয়েছি। আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়কে জানাচ্ছি, তিনি বিষয়টির গুরুত্ব অনুধাবন করে বিষয়টি সভায় উত্থাপন করার অনুমতি দিয়েছেন।

আর একটা কথা বলে আমি আমার বক্তব্য শেষ করতে চাই। আমরা প্রতি দিন সংবাদপত্রে যে সংবাদ পাঠ করি তা আমরা পয়সা দিয়ে কিনি। সংবাদপত্র আমাদের পয়সা দিয়ে কিনতে হয় এবং নিশ্চয়ই তা অসত্য কথা জানার জন্য নয়, বিকৃত তথ্য জানার জন্য নয়। প্রকৃত সংবাদ, প্রকৃত তথ্য আমাদের জানার অধিকার আছে এবং তাদেরও তা জানানো কর্তব্য। সাংবাদিকদেরও সংবাদ পরিবেশনের অধিকার আছে। কিন্তু সে অধিকার এই নয় যে, সমস্ত রকম ন্যায় নীতি বিসর্জন দিয়ে গোটা পশ্চিমবাংলার মানুষদের বিভ্রান্ত করবেন। তাই আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়কে বলছি যে, ভবিষ্যতেও বিকৃত সংবাদ পরিবেশন করে মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা হবে এবং সে ক্ষেত্রে ভবিষ্যতে আমরা যাতে তাদের বিরুদ্ধে নিন্দা প্রস্তাব এখানে উত্থাপন করতে পারি সে পথটুকু অন্তত খোলা থাক।

এই কথা বলে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়কে শিক্ষকদের পেনশনের বিষয়ে পশ্চিমবঙ্গের মানুষের কাছে সমস্ত কিছু পরিষ্কার করে রাখার উদ্দেশ্যে বক্তব্য রাখার অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য শ্রী অমিয় পাত্রের উত্থাপিত প্রসঙ্গে আমি আমার বক্তব্য রাখছি।

গত ১লা এপ্রিল মাননীয় সদস্য শ্রী অমিয় পাত্র যে প্রশ্ন এখানে রেখেছিলেন আমার সহ-কর্মী শ্রী আনিসুর রহমান তার উত্তর দিয়েছিলেন। সে প্রসঙ্গে যখন অতিরিক্ত প্রশ্ন তোলা হয় তখন আমাদের প্রাক্তন শিক্ষামন্ত্রী শ্রী কান্তি বিশ্বাস সম্পর্কে কয়েকটি প্রশ্নে কিছু ভুল তথ্য উল্লেখ করা হয়েছিল। তারই পরিপ্রেক্ষিতে ব্যাখ্যা চেয়ে আজকে মাননীয় সদস্য অমিয়বাবু যে নোটিশ দিয়েছিলেন তা আপনি গ্রহণ করে আলোচনার সুযোগ করে দিয়েছেন। তার জন্য আপনাকে আমি সরকারের পক্ষ থেকে কৃতজ্ঞতা জানাচ্ছি। আমি মনে করি প্রকৃত তথ্য বিধানসভায় অন্তত রেকর্ড হওয়া উচিত। বাইরে নিশ্চয়ই অনেকের অনেক রকম মোটিভ থাকতে পারে। সংবাদপত্রগুলিরও বিভিন্ন রকম মোটিভ থাকতে পারে। কারণ সংবাদপত্রের দৃষ্টিভঙ্গি অনুযায়ী সংবাদ পরিবেশিত হয় এবং সংবাদপত্রগুলি চলে। সে উদ্দেশ্যেই অনেক সময় তারা সরকারের বিরুদ্ধাচারণ করে প্রকৃত সত্য না বলে, তথ্য গোপন করে। আপনি প্রকৃত তথ্য বিধানসভায় রেকর্ড ভুক্ত করার সুযোগ করে দিয়েছেন যাতে অন্তত পশ্চিম বাংলার মানুষ ভবিষ্যতে সংবাদপত্রের উদ্দেশ্যমূলক বক্তব্যে বিভ্রান্ত হতে না পারে। ভবিষ্যতে গবেষকরা রেকর্ডে দেখবেন যে, সত্যের কাছাকাছি কারা ছিল। সেজন্য আপনি বিষয়টি আজকে এখানে উত্থাপন করার সুযোগ করে দিয়েছেন। তারজন্য আমি আপনাকে ধন্যবাদ জানাচ্ছি।

আমাদের প্রাক্তন মাননীয় শিক্ষামন্ত্রী শ্রী কান্তি বিশ্বাস কাগজপত্র জমা দেবার ১০ দিনের মধ্যে যদি পেনশন পেতেন এবং অন্যান্য শিক্ষকরাও যদি পেতেন তাহলে শিক্ষা দপ্তরের

ভারপ্রাপ্ত মন্ত্রী হিসাবে আমি সব চেয়ে বেশি খুশি এবং আনন্দিত হতাম। আমি খুশি হতাম এই কারণে যে, আমার দপ্তর অল্প সময়ের মধ্যে এই কাজ করতে পেরেছে। অল্প সময়ের মধ্যে অবসর প্রাপ্ত শিক্ষকদের পেনশন দেবার জন্য অবশ্যই আমরা চেষ্টা করছি। আমাদের আগে এ রাজ্যে যারা সরকার চালাতেন, এখন যারা আমাদের বিরোধী পক্ষে বসে আছেন তারা এ কাজ একদমই করেননি। দুঃখজনক হলেও প্রকৃত তথ্যটা রেকর্ড করতে হবে।

এই সভার প্রাক্তন সদস্য এবং প্রাক্তন শিক্ষামন্ত্রী শ্রী কান্তি বিশ্বাস অতীতে এই সভায় আমার পাশেই বসতেন। তিনি একজন কৃতি ছাত্র ছিলেন। বর্তমান বাংলাদেশ, তদানিন্তন পাকিস্তান থেকে বিতাড়িত হয়ে তিনি এখানে এসেছিলেন। এখানে আসার আগে পর্যন্ত তিনি পাকিস্তানে কলেজে পড়াতেন।

তিনি সেখান থেকে বিতাড়িত হয়ে এখানে এসেছিলেন, একটি গ্রামের স্কুলে প্রধান শিক্ষকের কাজ করতেন। তারপরে এখানে এসে তিনি মন্ত্রিত্বের দায়িত্ব যোগ্যতার সঙ্গে পালন করেন, আমরা অনেকদিন পাশাপাশি বসেছি। তারপর তিনি এবারের নির্বাচনে আসতে পারেননি গণতন্ত্রের নিয়মে, তিনি অবসর নিয়েছেন, আর শিক্ষকতার কাজে ফিরে যান নি। তার জন্ম ৮ই জুলাই ১৯৩৪ সালে, আগামী ১৯৯৬ সাল পর্যন্ত তিনি থাকতে পারতেন, ৬০ বছরে অবসর গ্রহণ করলেও তিনি আরও ৫ বছর থাকতেন, এখন প্রধান শিক্ষকদের ৭ হাজার টাকা মাইনে, বিরোধীপক্ষেরা যখন সরকারে ছিলেন তখন তারা প্রধান শিক্ষকদের ১০০ টাকা মাইনে দিতেন কিনা সন্দেহ, আমাদের সময়ে আমরা ৭ হাজার টাকা প্রধান শিক্ষকদের দিয়ে থাকি, তিনি তা থেকে অব্যাহতি নিয়েছেন, ভলান্টারি রিটায়ারমেন্ট নিয়েছেন, ৫ বছর থাকতে চাননি, শিক্ষকতা থেকে অবসর গ্রহণ করেছেন স্বেচ্ছামূলক ভাবে। মাসে ৭ হাজার টাকা মাইনে পাচ্ছিলেন, আরও ৫ বছর পেতে পারতেন প্রধান শিক্ষক হিসাবে। ১৪ বছর মন্ত্রী ছিলেন তার প্রভাব যাতে না পড়ে সেই কারণেই স্বেচ্ছায় অবসর গ্রহণ করেছেন। কিছু লোক তাঁর বিরুদ্ধে মানুষের কাছে তাঁকে হেয় প্রতিপন্ন করার জন্য প্রচেষ্টা নিয়েছেন। তিনি যেদিন পদত্যাগ পত্র দিয়েছেন অবসর গ্রহণের জন্য সেই তারিখ হল ২৫শে জুন। তার স্কুলের নাম হচ্ছে "রাজারমাঠ উচ্চ বিদ্যালয়"—ঐ তারিখে তিনি পেনশনের জন্য দরখাস্ত দেন, পেনশন মঞ্জুর হয়েছে ৩০শে জানুয়ারি ১৯৯২ সালে। তার পেনশন জমা দেওয়া এবং পাওয়ার মধ্যে ৭ মাসের ব্যবধান। আমরা যদি দিতে পারতাম, যেটা ১০ দিন বলছেন—অর্থদপ্তরের ওটা মঞ্জুর করতে ৪১ দিন সময় লাগে, আমি তারিখগুলি উল্লেখ করতে চাই। ২৫শে জুন জমা দেওয়া হয়। ২৫শে জুন জমা দেওয়ার পর স্কুল থেকে ডি. আই. অফিসে আসতে ২ মাস সময় লাগে, ডি. আই. অফিস থেকে অর্থ দপ্তরে আসতে সময় লাগে ৪ মাস, এবং অর্থদপ্তরে যেটা জমা পড়েছে সেটা হচ্ছে ২১শে জানুয়ারি, অর্থদপ্তরের পেনশন ইনভেস্টটিগেশন সেল সেখানে জমা পড়ে, তারপর যেখান থেকে পি. ডি. ও. ইস্যু হয়, পেনশন ইনভেস্টিগেশন করা হয়, সেখানে সময় লাগে ৪০ দিন। সেই সময়ের আমার কাছে যা কাগজ আছে তাতে দেখছি সেটা ইস্যু করতে ১১ দিন সময় লাগে। কাজেই ব্যাপারটা সত্য নয়, অসত্য প্রচার করা হচ্ছে তাঁর নামে। তাঁর বিরুদ্ধে এই অপপ্রচার করে শিক্ষকদের মধ্যে একটা উত্তেজনার সৃষ্টি করার চেষ্টা করা হচ্ছে। তাঁর পি. পি. ও. ইস্যু করা হয়েছে ঠিকই, আমি খোঁজ নিয়ে জেনেছি এখন তিনি প্রতি মাসে পেনশনের টাকা

পাচ্ছেন না, এটা তার এবং আমাদেরও পক্ষে খুবই দুঃখের বিষয়। ৩১শে জানুয়ারি ১৯৯২ যে পত্রটা পেয়েছেন তার টাকাটা এখনও রিসিভ করতে পারছেন না। এখানে সেরকম ঘটনা হয়নি যে তিনি পেয়ে গেছেন আর অন্যেরা পাচ্ছেন না। আমি এই কথা বলি, যে কথা মাননীয় সদস্য শ্রী অমিয় পাত্র মহাশয় বললেন, আমি রেজিস্টার খুলে দেখাতে পারি একটা রিপোর্ট, অন্যেরা যারা চেষ্টা করছেন, ঠিকই এই রকমভাবে জানুয়ারি, ফেব্রুয়ারি, মাসে যেগুলি পেনশন সেলে এসেছে সেগুলির জন্যও কত দ্রুত চেষ্টা করা হয়েছে। একজন সেকেন্ডারি টিচার নাম জে. সরকার, তার কেস ১৮. ১. ৯২ তারিখে পেনশন সেলে এসেছিল ৬ ফেব্রুয়ারি তার পি. পি. ও. ইস্যু পেয়ে গেছেন। আর একজন ভি. পাল, সেকেন্ডারি টিচার মেদিনীপুরের, ১৮ই ফেব্রুয়ারি চিঠি দিয়েছেন, ২৮শে ফেব্রুয়ারির মধ্যে তার পি. পি. ও. পেয়ে গেছেন। আমার কাছে এই রকম ১৭টি তালিকা আছে, আমরা চেষ্টা করছি যে কত দ্রুত করা যায় এবং আপনাকে দেখাতে পারি পেনশন দপ্তর আমাদের কাছে মার্চ মাসের প্রাইমারি এবং সেকেন্ডারির কে কে পেনশন পেলেন অর্থ দপ্তর আমাদের শিক্ষা দপ্তরের কাছে পাঠিয়ে দিচ্ছে। কোন জেলায় কে কে পেনশন পেলেন, কত টাকা পেলেন এই তথ্য দিয়ে দিচ্ছে। প্রাথমিক শিক্ষকদের বিভ্রান্তি কাটিয়ে যারা পেনশন নিতে চান তাদের পেনশন এবং গ্র্যাচুইটি ইত্যাদির ব্যবস্থা করার জন্য শিক্ষা দপ্তর, অর্থ দপ্তর এবং পশ্চিমবঙ্গ সরকার চেষ্টা করছেন।

[12-00 — 12-10 P.M.]

আমার কাছে কয়েকটি পত্রিকা আছে। দুঃখের বিষয় হচ্ছে, নিউজ প্রিন্ট—এই দুর্মূল্যের বাজারে যা বিদেশ থেকে আমদানি করতে হচ্ছে এবং তারজন্য যেখানে দেশের সোনা বিক্রি হয়ে যাচ্ছে, সেই নিউজ প্রিন্টে কান্তি বিশ্বাসের বিরুদ্ধে একের পর এক লেখা হচ্ছে ; যেন দেশে আর কোনও সমস্যা নেই। ভারতবর্ষের সমস্ত কিছু যখন বিক্রি হয়ে যাচ্ছে, দেশে ১২ কোটি যখন বেকার, সেসব সমস্যা সম্বন্ধে কোনও লেখা নেই! সেখানে একজন প্রাক্তন মন্ত্রীকে নিয়ে এত কেন লেখা হচ্ছে? এই জিনিস আপনারা করছেন। উদ্দেশ্যটা কি? ....(গোলমাল)...ভারতবর্ষে যেন আর কোনও সমস্যা নেই, তাই ওকে নিয়ে উত্তেজিত হচ্ছেন! ওদের রাগ হবার কারণ আছে স্যার। .....**(গোলমাল)**.... আমি বলতে চাই, ১৯৮১ সালের আগে কতজন শিক্ষককে কত টাকা পেনশন দিতেন? ১৯৮১সালে আগে একজন বি. এ. পাশ শিক্ষক ৩৩ বছর চাকরি করবার পর ৮৪ টাকা পেনশন পেতেন। এখন, আমাদের আমলে, একজন শিক্ষক তিনি সর্বনিম্ন ৩৭৫ টাকা এবং সর্বোচ্চ ২,২৫০ টাকা পেনশন পান। এখানে কলেজ শিক্ষক আছেন মাননীয় সৌগত রায়—তিনি যখন রিটায়ার করবেন তখন ২,৫০০ থেকে ৩,০০০ টাকা পেনশন পাবেন। এটা আপনারা দেননি কখনও, কাজেই রাগ হওয়া স্বাভাবিক। এখানে সরকার পক্ষে এবং বিরোধীপক্ষে অনেক মাধ্যমিক শিক্ষক রয়েছেন। তারা সর্বনিম্ন ২,২৫০ টাকা পেনশন পাবেন এবং তারসঙ্গে পাবেন গ্র্যাচুইটি এবং ফ্যামিলি পেনশন। স্যার, ওরা অপরাধ করে গেলেন, আজকে ওরা ক্ষমতায় না থাকতে পারেন, কিন্তু আমরা দায়িত্ব পালন করে ওদের ফ্যামিলিকে আমরা পেনশন দেবার ব্যবস্থা করেছি, যা ওরা করেননি। এরসঙ্গে পেনশনের এক-তৃতীয়াংশ কমিউট করে ক্যাশে টাকা নিতে পারবেন এবং সেই টাকা নাতি-নাতনীর জন্য রেখে দিতে পারবেন। আপনারা শিক্ষকদের উত্তেজিত করবার চেষ্টা করছেন, কিন্তু পারবেন না। তবে আমরা দুঃখিত, এটা দেবার ব্যাপারটা আরও তাড়াতাড়ি

করা আমাদের উচিত ছিল। আমরা সব শিক্ষকদের একটা জায়গায় নিয়ে আসার চেষ্টা করছি। আমাদের কাছে এপর্যন্ত ১৮,১১৮টি দরখাস্ত এসেছে এবং তারমধ্যে শতকরা ৮৪ জন শিক্ষককে আমরা পেনশন দিয়ে দিয়েছি। আমাদের কাছে দরখাস্ত জমা পড়ার সঙ্গে সঙ্গে চেষ্টা করছি এসব সুযোগ-সুবিধা তাদের কাছে পৌঁছে দেবার জন্য। কাজেই এসব অসত্য কথা বলে শিক্ষকদের যতই বিভ্রান্ত করবার চেষ্টা করুন, সেটা হবে না।

মিঃ স্পিকার স্যার, আপনি প্রকৃত ঘটনাকে বিচার-বিবেচনা করে রেকর্ড করবার জন্য যে সুযোগ দিয়েছেন তারজন্য ধন্যবাদ জানাচ্ছি। আশা করি, ওদের চেতনা সৃষ্টি হবে এবং শিক্ষক যারা রয়েছেন তারা এমন আচরণ করবেন না যাতে ছাত্ররা ভুল ধারণা করেন। এই বলে রেকর্ড করবার অনুরোধ রেখে আমার বক্তব্য শেষ করছি।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received one notice of Adjournment Motion from Shri Saugata Roy on the subject of out-break of gastroenteritis in Midnapur and Birbhum.

The Minister-in-Charge of Health and Family Welfare Department has consented to make a statement to-day in response to a Calling Attention tabled by Shri Manik Bhowmik on the subject of alleged out-break of Cholera and Gastroenteritis at Srikantha Village under Maina block of Midnapore district.

I do not, therefore, accept the Motion. However, Shri Saugata Roy may read the text of the Motion, as amended.

**Shri Saugata Roy :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurance, namely—

Out-break of Gastroenteritis in Midnapore and Birbhum districts in which 20 people have already died resulting out of failure of the Public Health System.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received six notices of Calling Attention, namely :—

1. Reported out-break of gastroenteritis in Midnapore and Birbhum : Shri Saugata Roy
2. Pollution of drinking water at Sainthaia in Birbhum district resulting in death of eight persons in gastroenterities : Shri Shish Mohammad

3. Alleged death of some persons at Mohanpur and Moina in Midnapore district caused by polluted drinking water : Shri Birendra Kumar Maitra, and Shri Lakshman Seth

4. Detection of arsenic in tubewell water at Asokenagar Hospital in North 24-Parganas : Shri Lakshman Seth

5. Draught like condition in the State resulting in acute crisis of drinking water : Shri Nirmal Das

6. Necessary acquisition of land for excavation of Saraswati Khal and construction of a sluice-gate in Nadia : Shri Kamalendu Sanyal

I have selected the notice of Shri Lakshman Seth on the subject of 'Detection of arsenic in tubewell water at Asoknagar Hospital in North 24-Parganas'.

The Minister-in-Charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Probadh Chandra Sinha :** Sir, the statement will be made on 18th May, 1992.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, the Minister-in-Charge of Labour Department to make a statement on the subject of continuance of strik at North Brook Jute Mill, Hooghly.

(Attention called by Shri Abdul Mannan on the 24th March, 1992)

**Shri Santi Ranjan Ghatak :** Mr. Speaker, Sir, in response to the Call Attention notice of the Hon'ble Member, Shri Abdul Mannan, I seek your permission to make the following Statement.

About 2 lakh workmen engaged in the Jute Industry in West Bengal, excepting those in 7 mills, went on continous strike with effect from 28th Janauary, 1992 over refusal of the management to discuss their Charters of Demands without preconditions. The strike was called off on the 18th March, 1992 following any industry-wide settlement reached on 17th March, 1992.

The North Brook Jute Company Ltd., Champdany, pleaded their inability to sign the industry-wide settlement on the ground that they

were unable to make good the existing wage difference of Rs. 251.25P though they were agreeable to pay wage-hike as per terms of the previous settlement.

On 17th March, 1992, the management of North Brooke Jute Company Ltd. did not sign the industry-wide settlement on the above plea. On 20th March, 1992, both the management and the unions met the Conciliation Officer in a meeting when the management signed industry-wide settlement as finalizaed on 17th March, 1992.

Strangely enough, the management backed out on the following day taking the plea that they were made to sign the agreement under duress. This is absolutely false and malicious.

Again, a joint meeting was called on 25. 3. 92 but the management failed to turn up.

However, it is learnt that the mangement and the local unions have reached a bipartite settlement. Details of the terms of settlement are not known.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now the Minister-in-Charge of Labour Dept., will make a statement on the subject of strike of 7,000 workers of BATA Ltd.

(Attention called by Shri Dipak Mukherjee on the 25th March, 1992).

[12-10 — 12-20 P.M.]

**Shri Santi Ranjan Ghatak :**

Mr. Speaker Sir,

In response to the Call-Attention Notice of the Hon'ble Member, Shri Dipak Kumar Mukherjee I seek your permission to make the following statement.

2. The workmen of Bata India Limited went on a continuous strike with effect from 3rd January, 1992 for realisation of their Charter of Demands which included among others wage-rise, the minimum guarantee in case of each accord rated workman on daily basis. The management also placed before the Bata Mazdoor Union certain points which included introduction of S. P. M. (Standard Production Minute) for rubber sewing, assembly conveyors and leather assembly conveyors sections, ceiling on dearness allowance, amendment to the standing orders and rules etc.

3. A series of bipartite and tripatite meetings have been held since before the strike and during the strike period. I have kept the Chief Minister apprised of the developments all along and the Chief Minister is also kindly looking into the matter, Unfortunately, no settlement has yet been arrived at. Efforts are still being made to arrive at a settlement as quickly as possible.

4. Total number of workmen involved in the strike is about 7,000.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** I now call upon the Minister-in-Charge of Health & Family Welfare Dept. to make a statement on the subject of alleged outbreak of cholera and gastroenteritis at Srikantha village under Moina Block of Midnapore district.

(Attention called by Shri Manik Bhowmik on the 3rd April, 1992)

....(noise)....

...(Shri Subrata Mukherjee rose to speak)...

...(noise)...

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** গত ২০/৩/৯২ তারিখ থেকে ২৩/৩/৯২ পর্যন্ত মেদিনীপুরের ময়না ব্লকের অধীন শ্রীকণ্ঠা গ্রামে (মধ্য) মোট ১২ জন পেটের অসুখে আক্রান্ত হয়। তার মধ্যে ৯ জন রোগী ময়না ব্লক প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে ভর্তি হয়েছিল। শ্রী দীপক খামরুই নামে ৩ বৎসরের একটি শিশুকে ক্রিমিজনিত পেটের অসুখের দরুন তমলুক মহকুমা হাসপাতালে স্থানান্তরিত করা হয় এবং গত ২১/৩/৯২ তারিখে সে মারা যায়। বাকি ৮ জন স্বাস্থ্যকেন্দ্র থেকে সুস্থ হওয়ার পর বাড়ি ফিরে যান।

শ্রীকণ্ঠা গ্রামে (মধ্য) আন্ত্রিক রোগের মোকাবিলায় হ্যালোজেন ট্যাবলেট ২০০, এবং অন্যান্য পেটের অসুখের জন্য ৫০০ ট্যাবলেট গ্রামবাসীদের মধ্যে বিতরণ করা হয়। স্বাস্থ্যশিক্ষা ও পানীয় জল বিশোধনের কাজ চলছে। গত ২৩/৩/৯২ তারিখের পর আর কোনও নতুন আক্রমণের খবর নেই। ভবিষ্যতের জন্য ও. আর. এস. ইত্যাদি পাঠানোর ব্যবস্থা করা হচ্ছে।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** The Minister-in-Charge of Tourism Dept., will now make a statement on the subject of request to set up a 'Bird Sanctuary' at Omorepure in Murshidabad district.

(Attention called by Shri Kamalendu Sanyal on the 7th April '92)

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** জেলাশাসককে এ বিষয়ে অবিলম্বে, অনুসন্ধান করে প্রয়োজনানুযায়ী ব্যবস্থায় উদ্যোগী হতে নির্দেশ দেওয়া হচ্ছে। এখানে পাখিরালয় গড়ে তোলার প্রস্তাব সম্পর্কে বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করাই বিধেয়। আর্থিক সঙ্গতির অভাব

ইত্যাদি কারণে এখানে পর্যটন কেন্দ্র নির্মাণের প্রস্তাব গ্রহণ করা যাচ্ছে না। পর্যটকরা বহরমপুর টুরিস্ট লজ থেকে উল্লিখিত জায়গাটিতে ঘুরে আসতে পারেন।

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** বহরমপুর থেকে ফারাক্কার দিকে ৩৫ কি.মি. দূরে ৩৪ নং জাতীয় সড়কের নিকট বংশীবাটী বিল নামে একটি বিস্তীর্ণ জলাভূমি আছে। আগে এই স্থানে চাষাবাদ করা হইত। ফারাক্কা বাঁধ এবং সেচ নালাগুলি তৈয়ারি হইবার পর এই জলাভূমির আয়তন বৃদ্ধি পাইয়াছে এবং বর্ষাকালে ইহার আয়তন ৩০ হইতে ৩৫ কিমি. বাড়িয়া যায়। বর্তমানে এই জলাভূমির বেশির ভাগ অংশ স্থানীয় জনসাধারণ মৎস্য চাষের জন্য ব্যবহার করিয়া থাকেন এবং তাহাদের দাবি এই জলাভূমির জল নিষ্কাশণের ব্যবস্থা করিয়া নিমজ্জিত জমি চাযোপযোগী করা হোক। দক্ষিণবঙ্গের বহু জলাভূমির মতো এই জলাশয়গুলিতে শীতকালে বিভিন্ন ধরনের পাখিরা আসে। কিছু স্থানীয় জনসাধারণ এই পাখি হত্যা বন্ধ করার জন্য নিজেদের মধ্যে একটি দল গঠন করিয়াছেন। তাহাদের দাবি এই জীববৈচিত্র্যময় জলাশয়কে রক্ষা করিয়া এই সকল পক্ষির সুরক্ষার ব্যবস্থা করিতে হইবে। প্রকৃতির সংরক্ষণের জন্য স্থানীয় জনসাধারণের এই উদ্যোগ অবশ্যই প্রশংসনীয় তবে পাখিরালয় ঘোষণা করিতে হইলে উপরোক্ত জমির মালিকানা সরকারে ন্যস্ত করিতে হইবে অন্যথায় জমি অধিগ্রহণ করিতে হইবে এবং ইহার জন্য প্রচুর অর্থের প্রয়োজন। এই জলাশয়ের মালিকানা, আগন্তুক পাখিদের বিশদ বিবরণ সংগ্রহের জন্য সংশ্লিষ্ট কর্মীদের নির্দেশ দেওয়া হইয়াছে। সরকারের আর্থিক সংকটও এই প্রসঙ্গে প্রাণিধানযোগ্য। প্রতিটি প্রকৃতিপ্রেমী নাগরিক, প্রতিষ্ঠান ও সংস্থার প্রতি আমার আবেদন তাহারা যেন স্বতঃস্ফূর্তভাবে জীব বৈচিত্র্যময় প্রকৃতির সংরক্ষণের কাজে উদ্যোগী হন। বলপ্রয়োগ নয় জাগ্রত চেতনার মাধ্যমেই প্রাণীজগতকে বিষমুক্ত করা সম্ভব।

**Mr. Speaker :** All the statement will be circulated.

## PRESENTATION OF REPORT

### Presentation of the Thirty-eighth Report of the Committee on Estimates, 1991-92 on the Department of Fisheries

**Shri Lakshmikanta De :** With your permission Sir, I beg to lay the Thirty-eighth Report of the Committee on Estimates, 1991-92 on the Department of Fisheries.

### Presentation of the First Report of the Committee on Irrigation and Waterways, 1991-92

**Shri Nirmal Das :** Sir, with your permission I beg to lay the First Report of the Subject Committee on Irrigation and Waterways, 1991-92 on a general appraisal of the progress of implementation of various Major and Minor Irrigation works in some parts of West Bengal.

## STATEMENT UNDER RULE—346

**Mr. Speaker :** The Minister-in-Charge of the P. H. E. Department will make a statement under Rule 346 on the subject of alleged scarcity of drinking water in various parts of West Bengal.

[12-20 — 1-30 P.M.] (including adjournment)

**Shri Khagendra Nath Sinha :** Mr. Speaker, Sir, Dr. Zainal Abedin and Dr. Manas Bhunia, Hon'ble Members of the Assembly have drawn attention of the House on the alleged scracity of drinking water in various parts of West Bengal and demanded a statement indicating the action proposed to be taken by the Govt. to combat the situation.

Sir, for the information of the House, it may be mentioned here that during the past few years the State is experiencing such situation during the dry months of April to mid-June. The situation calls for short-term and long term actions but it is not alarming.

2) Chairman of some Municipalities have also drawn our attention in this regard and the issue has been focussed through media. Normally, the Urban areas outside C.M.D.A. like Midnapore, Bankura, Jhargram, Malda, Krishnagore and Kharagpur experience scarcity of water supply during this period of year.

3) Hon'ble Members are generally aware how the water is tapped. However, for the better understanding of the problem, I like to mention some of the points :

a) Underground water sources are generally tapped by means of hand-bored tubewells in almost all the districts having alluvial formation excepting those areas having hard rock (Purulia and Bankura), laterite (Burdwan, Birbhum and Midnapore), boulder (Darjeeling Plains, Coach Behar and Jalpaiguri) formation underneath where Rig Bored tubewells are constructed as means of spot supply of drinking water in rural areas. Deep tubewells are constructed both in rural and Urban areas for piped water supply schemes and these tubewells are fitted with power pumps.

b) Surface sources are tapped by means of Dams and Barrages (e.g. RCFA Part-I having its source at Maithon Dam). Sub-surface sources are tapped by means of river bed tubewells, collector wells etc. In hill areas simple intake structures are constructed to arrest the Jhoras.

c) In case of Sub-surface / surface and Jhoras in hill areas, the crisis precipitates due to no-run off in absence of rain over a prolonged period. Particular mention is to be made about lowering of water level in Maithon Dam in 1989 when the RCFA Part-I water supply scheme was on the point of collapse and negotiations were made with DVC and Bihar Govt. for release

of water from the upstream Dams to raise the water level at Maithon Dam.

d) Due to absence of rainfall in the winter months, yield of all the above types of sources gets reduced causing scarcity of drinking water in both rural and urban areas almost every year during the summer months – the extent of the crisis depending on the length of the period of no-rainfall. In case of underground sources, the crisis is due to lowering of ground water table. Ordinary hand pumps cannot draw water when the ground water table goes below 7 to 8 metres. Besides, due to insufficient recharge of the aquifers, yield of power pump fitted Deep tubewells also gets depleted. The crisis with respact to underground sources is more predominent as about 33% of the present drinking water consumption is obtained from such sources along with concurrent use of underground water for agricultural and other purposes.

**Short-term action :**

1) A Control Room has been set up in the PHE Directorate which is being manned by Engineer Officers. They are in contact with the districts / Zilla Parishads / Municipalities for taking assessment of the situation. They will also compile information on (i) Lowering of Ground Water Table in different Blocks (ii) Repairing and Rejuvenation of defunct tubewells (Hand-board and Rig Board), (iii) Depletion of yield of the Deep Tubewells (Urban and Rural) for assessing the necessity of new Tubewells.

2) A Programme for repairing the hand-pumps all over the State has been contemplated. This will be done in close co-operation of the Zilla Parishads. It may be mentioned here that fund for the purpose of sinking new water resource, rejuvenation and repairs have been placed to the Zilla Parishads. It is expected that they will take some corrective actions.

   The Zilla Parishads have been asked for gradual conversion of the ordinary Hand Pump to deep-tubewells with at least 60 ft. of housing pipe. it may be mentioned that in this State, the spot sources are constructed and maintained by the Zilla Parishads. During February, 1992, an amount of Rs. 540 lakhs has been allotted to the Zilla Parishad for this purpose.

3) Directive have been given to the field level staff not to leave that respective Headquarters without permission from their

Controlling Officers during this crisis period. This will help in taking up the repair works effectively and timely.

4) Continuous monitoring of the water level of Maithon Dam is being made so that appropriate action may be taken before crisis precipitates in RCFA Part-I Water Supply Scheme.

5) In addition to these steps, to mitigate the drinking water problem in some municipal areas the Govt. have released fund for completion of interim water supply improvement schemes. In case of Midnapore Municipality, we are completing one scheme in Rangamati area at an estimated cost of Rs. 22.39 lakhs. Another scheme with an estimated cost of Rs. 39.15 lakhs has also been approved during this year. In Krishnagore Municipal area, another interim improvement scheme at an estimated cost of Rs. 19.33 lakhs was approved during 1990-91 and the last instalment of Rs. 6.45 lakhs has been released during this year. Similarly in case of Bankura Municipal area, identical improvement scheme at an estimated cost of Rs. 24.39 lakhs is in different stages of execution and the last instalment amounting to Rs. 8.13 lakhs has been released in the last financial year.

**Long-term action :**

The Department is contemplating some long-term actions so that situation does not recur in future or, in case of re-occurence, it can be contained within a reasonable limit. We may cite some of the long-term actions proposed to be taken :

1) Sinking of more river-bed tubewells for supply of water to the municipalities like Purulia, Bankura and Midnapore as yield from such sources is more dependable.

2) Installation of horizontal submersible pumps. It can be operated even if the depth of water is not much.

3) Taking up of piped water supply scheme in more areas instead of demand on hand-bore tubewells which has affected by ground water depletion.

4) Sinking of rig-bored tubewell of greater depth in areas where the ground water level has gone down.

5) Attracting the institutional finance for execution of piped water supply schemes in certain municipal areas. HUDCO has been moved for taking up schemes in Siliguri, Durgapur, Kharagpur etc.

6) Attracting assistance from abroad for implementation of piped water supply scheme with larger areas.

For information of the Hon'ble Members of the House, it may be mentioned here that a small quantity, say 2% of sub-soil water is used for drinking water purposes. However, the use of water for purposes other than drinking is more. The Government is aware of this problem and some steps have already been taken from Minor Irrigation Department for regulating drawal of water from the sub-soil.

In conclusion, it may be stated here that the crisisits nature and causes are known. We have tackled the crisis successfully in earlier years and hope with the active co-operation of the Panchayats and other Local Bodies and the expertise of the Technical Officers, we can face this problem affectively.

**Mr. Speaker** : All the statements will be circulated.

(At this Stage the House was adjourned till 1.30 P.M.)

**(After Adjournment)**

[1.30 — 1-40 P.M.]

## LEGISLATION

### The Indian Stamp (West Bengal Amendment) Bill, 1992

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, I beg to introduce the Indian Stamp (West Bengal amendment) Bill, 1992.

(Secretary then read the Title of the Bill)

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, I beg to move the Indian Stamp (West Bengal Amendment) Bill, 1992 be taken into consideration.

**Shri Satya Ranjan Bapuli** : Sir, before discussing this Amendment Bill I would like to draw the attention of the Hon'ble Minister-in-Charge of Finance with regard to some clarifications. Then it will be better for me to speak a some lines in regard to amendment 23. I would like to know from the Hon'ble Minister whether the consideration money will cover the stamp act or the market value will be assessed. This is my first question. Because you have mentioned in the first paragraph 23 that where the amount or value of the consideration for such conveyance as set forth therein does not exceed Rs. 1,000/- – Rupees ten for every Rs. 100 or part thereof. Sir, nowadays a deed is executed by the vendor and the vendee to avoid preemption and other litigation and to

avoid other complication. You know better that whenever a land is being sold normally the price is given higher than the actual price of transaction to avoid preemption or other litigation for civil suit.

So, I would first like to ask whether this consideration money will cover the Stamp Act or the market value will be assessed so far as the Stamp Act is concerned. This is my question. Thereafter, I will say with regard to the other points.

**Mr. Speaker :** Mr. Bapuli, in this way, this cannot be done. You first complete your speech. Then the Minister will give the replies on your points.

**Shri Satya Ranjan Bapuli :** Sir, the points which I have just mentioned could have been discussed earlier. However, I would like to support the Indian Stamp (West Bengal Amendment) Bill, 1992. I have not to adverse opinion with regard to the Bill. But, if it is on the market value, when I must oppose this Bill. That is why I am submitting that whether the money which has been the conveyance money and which has been registered in the Register Deed ? On the basis of that market value will be assessed or the actual prices which has been paid that will be assessed ? If it is of market value, then I have serious objections as to who will assess ? Who will be the officers ? What are the norms ? What are the factors ? If it is not on the question of market value, then I must support this Amendment Bill. Because this amendment will be helpful for the purpose of other realisations of money from different persons. I know it better that land is being sold and the stamp duty is being paid by the purchasers, not by the sellers. Normally, the purchasers give much money. However, I would like to support this Amendment Bill. This could have been done much earlier. I again repeat that if it is on the question of market value and that the value will be assessed by some officers and some rules and regulations will be formulated for this purpose, then I have serious objections. With this, I support the Bill for the moment. After I got the replies. I will say something on the Third Reading.

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভারতীয় স্ট্যাম্প (ওয়েস্ট বেঙ্গল সংশোধনী) বিল, ১৯৯২-এর সমর্থনে বক্তব্যে মাননীয় বিরোধী সদস্য শ্রী সত্যরঞ্জন বাপুলি যে প্রশ্ন তুলেছেন তার উত্তর তো দেবই, তাছাড়া আমার দু-একটা বক্তব্য আছে। প্রথমে উত্তরটা দিয়ে দিই। এখনও যেভাবে আছে মার্কেট ভ্যালু আনা হয়নি। সুতরাং মার্কেট ভ্যালু এখনও নয়। কিন্তু আমরা কোন্‌খানে যেতে চাইছি সেটা বলছি। আমি প্রথমেই বলি যে এটা আমরা মনে করেছি সারা দেশের ক্ষেত্রে যে মজুত কালোটাকা আছে এবং প্রতি বছর যে কালোটাকা জমছে, যার একটা হিসাব সাধারণভাবে ৫০ হাজার কোটি টাকা বলা হয় সেটা

উদ্ধার করা উচিত এবং আমরা কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ বারবার করেছি যেহেতু এই কালোটাকা উদ্ধার আয় কর এবং ক্যাপিটাল গেন্স ট্যাক্সের মাধ্যমে হওয়া উচিত। যেহেতু এই দুটিই কেন্দ্রের কর তাই আমরা বারংবার ওঁদের অর্থাৎ কেন্দ্রকে এই কথা বলেছি। প্রসঙ্গান্তরে না গিয়ে বলব যে কেন্দ্রীয় বাজেটে ঘাটতি আগামি দিনে ৩০৪ কোটি টাকা। এই কালো টাকার ভগ্নাংশ উদ্ধার করতে পারলে এত লোককে ছাঁটাই করতে হত না। এটা আমরা বারংবার বলে যাব এবং সমর্থন চাইব আপানার এটা বলার জন্য। এই ব্যাপারে চিন্তা করে দেখি রাজ্যের এক্তিয়ারে কালোটাকা কোথাও ধরা যায় কিনা এবং এক্ষেত্রে বলছি যখন সম্পত্তি হস্তান্তর হয়, যিনি সম্পত্তি কিনছেন তাকে যেহেতু স্ট্যাম্প দিয়ে সম্পত্তি কিনতে হয়, তাই স্ট্যাম্প ডিউটির ক্ষেত্রে সেই কালোটাকা একটা বিষয় হয়ে থাকে। যিনি সম্পত্তি কিছু কিনছেন তার কালো টাকা সম্পত্তির মধ্যে বিবৃত হয়ে থাকে। তাই সেখানে স্ট্যাম্প ডিউটির মাধ্যমে কালোটাকা কিছু উদ্ধার করা যায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সভা অবগত আছেন, আমরা ইতিমধ্যেই কতকগুলো পদক্ষেপ নিয়ে ফেলেছি। আমরা দেখেছি এক্ষেত্রে এক-দুই ধরনের ব্যবস্থা চলছিল। সম্পত্তি হস্তান্তরিত করা হল, কিন্তু নথিভুক্তভাবে করা হল না। এমনি একটা কিছু কাগজে লিখে করা হল। একটা ইনফরম্যাল এগ্রিমেন্ট হল, কিন্তু কনভেন্স ডিড রেজিস্টার হল না। দ্বিতীয়ত, যে দামে সম্পত্তি হস্তান্তর করা হল বলে দেখানো হয়, বাজারে যে দাম তার থেকে অনেক কম দাম দেখানো হল।

[1-40 — 1-50 P.M.]

এই দুটি পথে আমরা লক্ষ্য করছি যে স্ট্যাম্প ডিউটির মাধ্যমে কর ফাঁকি খুব বেশি চলছিল। এই সভার অনুমতি নিয়ে আমরা ইতিমধ্যেই স্ট্যাম্প আইনের সংশোধন করেছি এবং মাননীয় রাষ্ট্রপতির অনুমোদন পেয়েছি। দুটি বিষয়ের একটি বিষয় হচ্ছে যে, যে কোনও হস্তান্তর, যে কোনও ইনফরম্যাল হস্তান্তর আগে যা চলত সেইসবগুলি নথিভুক্ত করতে হবে, সমস্ত রেজিস্টার্ড করতে হবে এবং স্ট্যাম্প ডিউটির আওতায় আসবে। দু নং হচ্ছে, দামটা মার্কেট ভ্যালুর উপর ভিত্তি করে হবে। এই কাজ আমরা শুধু করতে চলেছি। মাননীয় সদস্য সত্য বাপুলি জিজ্ঞাসা করলেন যে এটা যখন লেখা হয়েছে তখন কি ছিল। আমরা এই কাজটা আগামীদিনে করতে চলেছি এবং আমরা আপনাদের সহযোগিতা চাইছি। তবে যে চিন্তার কথাটা মাননীয় সত্য বাপুলি মহাশয় বললেন যে দামটা কে স্থির করবে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে এই সভাকে আমরা আশ্বস্ত করতে চাই যে, যে রকম বাজার দরটা স্থির করা উচিত সেটা কিন্তু কোনও খেয়ালখুশিমতো হবে না। কোনও একজন অফিসার আরবিটারিলি একটা জায়গায় একটা বাজার দর বলে দেবেন এটা হবে না। আমরা এই মর্মে বিভিন্ন রাজ্যে যে স্ট্যাম্প ডিউটি বাজার দরের উপর দাঁড়িয়েই হচ্ছে সেই রাজ্যগুলিতে অফিসার পাঠিয়ে তাদের বিস্তারিত তথ্য জোগাড় করেছি এবং তার ভিত্তিতেই আমরা সাধারণত 'অঞ্চল' কথাটা ব্যবহার করছি, অঞ্চলের ভিত্তিতে বাজার দর আমরা বলে তার ভিত্তিতেই কিন্তু এই স্ট্যাম্প ডিউটি হবে। তাই আপনাদের প্রশ্নের এবং আপনাদের যে চিন্তা সেটার নিরশন করছি। এই প্রসঙ্গে আরও বলছি মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা শেষ কালে এখনই যেতে চাই যেখানে এক-একটা এলাকা যখন বাজার দরটা স্থির হবে তখন সেই এলাকার যিনি নির্বাচিত প্রতিনিধি আছেন, সে তিনি যে দলেরই হোন না কেন তা সে সেই এলাকার

নাগরিকদের সঙ্গে কথা বলে, খোলা জায়গায় নোটিফাই করে এবং এমন কি এর বিরুদ্ধে কোনও বক্তব্য থাকলে সেটা শুনে—সেখানেই শেষকালে আমরা যেতে যাই। এই পদ্ধতিতে আমরা করব। দু নং কথা হচ্ছে, করের হারের ব্যাপারে একটা আবছা প্রশ্ন আপনাদের পক্ষ থেকে যা তোলা হয়েছে তা আমার কানে এসেছে, সে ব্যাপারে বলছি। কোনও একটা জিনিস 'ক' যদি 'খ'-কে বিক্রি করে তাহলে যিনি বিক্রি করছেন তাকে কোনও কর—স্ট্যাম্প ডিউটি—দিতে হয় না। দিতে হয় ক্যাপিটাল গেনসের মাধ্যমে। সেটা কেন্দ্রীয় কর, সেটা দিচ্ছেন কিনা তা কেন্দ্রীয় সরকার বুঝবেন। কিন্তু যিনি কিনছেন তাকে স্ট্যাম্প ডিউটির মাধ্যমে দিতে হচ্ছে। এখানে করের হার আমরা বৃদ্ধি করেছি। কিন্তু যারা গরিব মানুষ তাদের সম্পত্তি কেনাবেচায় সেখানে কর কিন্তু আমরা বাড়ায়নি। ১০ হাজার টাকার সম্পত্তির মূল্য পর্যন্ত এই স্ট্যাম্প ডিউটির হারের পরিবর্তন হচ্ছে না। ১০ হাজার থেকে ৫০ হাজার পর্যন্ত আগে যেখানে ১০ শতাংশ ছিল সেটা ১২ শতাংশ হবে। ৫০ হাজার থেকে ১ লক্ষ পর্যন্ত যেখানে আগে ১২ শতাংশ ছিল তা হবে ১৪ শতাংশ। ১ লক্ষ টাকার বেশি কিন্তু ২ লক্ষ টাকা পর্যন্ত যেখানে আগে সেখানে ছিল ১৪ পারসেন্ট, সেটা ১৬ পারসেন্ট হবে। তার পরেরটা আমরা ভেঙে এই রকম করলাম—২ থেকে ৫ লক্ষ হলে ১৬ পারসেন্ট থাকবে আর ৫ থেকে ১০ লক্ষ হলে ১৮ পারসেন্ট হবে এবং ১০ লক্ষের বেশি হলে ২০ শতাংশ হবে।

আমাদের মূল যে ডাইরেক্টরেট, আই. জি. রেজিস্ট্রেশন, ইন্সপেক্টার জেনারেল অব রেজিস্ট্রেশন, তারা তাদের কাজ করে এবং সাংগঠনিক ব্যাপারটা আমরা আরও বেশি সুসংহত করতে চলেছি, যেটা আমরা পরে জানাব। এই সুযোগে বলে রাখি, একটা সমন্বয়ের প্রয়োজন আছে, সেই জন্য সুসংহতভাবে জিনিসটা হবে। আমরা আগে সুযোগ পাইনি, সেই জন্য বলছি যে রাজ্য সরকারের ব্যুরো অব ইনভেস্টিগেশন আছে, যেগুলো কর-সংক্রান্ত, অর্থাৎ কোনও ইকনমিক অফেন্স হয়, এই ব্যুরো অব ইনভেস্টিগেশন সেইগুলো তদন্ত করেন, দেখেন। রাজ্য সরকারের এই ব্যুরো অব ইনভেস্টিগেশন রাজ্যের যে কোনও করের ক্ষেত্রে যদি কোনও অপরাধমূলক কিছু হচ্ছে, তারা একটা কড়াভাবে কাজ করবে এবং ওদের কাজের পরিধি একটু বিস্তৃত হবে। আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটা আনন্দের খবর এই সভাতে জানাচ্ছি যে স্ট্যাম্প আইনের যেটুকু সংশোধন দু-বছর লাগু হয়েছে, এক বছর প্রেসিডেন্টের অ্যাসেন্ট পাবার পর, তারপর কিন্তু স্ট্যাম্প কালেকশন হঠাৎ খুব বাড়তে শুরু করেছে। ৮৯-৯০ সালে যেখানে ১২০ কোটি টাকা পেতাম, ৯০-৯১ সালে ২৪ কোটি বৃদ্ধি পেয়ে ১৪৪ কোটি টাকা পাওয়া গেছে। এই বছর মাননীয় সদস্যারা অবগত আছেন যে আমরা বলেছিলাম রিভাইজড্ এসটিমেটে এই বছর আমরা শেষ করব ১৪৪ কোটি টাকা থেকে বৃদ্ধি করে ১৭৫ কোটি টাকাতে। আপনি শুনে আনন্দিত হবেন আমরা শেষ করতে চলেছি ১৭৫ কোটি টাকা নয় তার থেকেও ১০ কোটি টাকা বৃদ্ধি করে ১৮৫ কোটি টাকা। অর্থাৎ এই বছরেই বলতে পারেন ৪০ কোটি টাকার কিছু বেশি অতিরিক্ত কর আমরা পেয়েছি। আগামী বছর আমরা কিন্তু এর থেকে অতিরিক্ত ৪০ কোটি টাকা এ. আর. এম. মেজার হিসাবে পাব। আমরা আশা করছি, আমি বিধানসভাকে আশ্বস্ত করতে চাই, এই বছর মাত্রা আমরা অতিক্রম করব যদি ঠিকমতো কাজ হয়, এর থেকে আমরা আরও অতিরিক্ত

১০০ কোটি টাকা পর্যন্ত পেতে পারি। এটাও শুধু আইনের ব্যাপার নয়। এটা শুধু ব্যুরো অব ইনভেস্টিগেশনের খবরদারি করার ব্যাপার নয়, শুধু রেজিস্ট্রি অফিসে আমাদের যারা অফিসার, কর্মি আছেন, তাদের সহযোগিতা, তাদের ঠিকমতো কাজ করার ব্যাপার নয়, শুধু সেটা নয়, এই একটা ক্ষেত্রে আমরা প্রতি এলাকায় সাধারণ মানুষের সহযোগিতা চেয়েছি। আমরা বিরোধী দলের সহযোগিতা চাই। এটা মূলত কালো টাকা উদ্ধারের একটা অভিযানের একটি অংশ। এই সংশোধনী বিলের মাধ্যমে এই কালো টাকা উদ্ধারের আর একটা পদক্ষেপ আমরা নিলাম এবং আমরা এই রকমও চিন্তা করছি এক-একটা এলাকার জন্য আমরা লক্ষ্য মাত্রা বেঁধে দেবো। বিভিন্ন এলাকায় যা সম্ভব এবং যা সম্ভব নয়, মনে রেখে সেই এলাকায় সাধারণ মানুষের সহযোগিতায় এইভাবে কালো টাকা উদ্ধার করে যদি আমরা অর্থ সংগ্রহ করি, যদি লক্ষ্যমাত্রা অতিক্রম করে আমরা অতিরিক্ত তথ্য রাজ্যের কাছে ফেরত জানাব না, সেই এলাকাতেই ফেরত দিয়ে দেব উন্নয়নমূলক কাজের জন্য। আমরা এইভাবে বিকেন্দ্রীকরণ করতে চাই। অর্থাৎ এর মাধ্যমে যে অতিরিক্ত সম্পদ সংগৃহীত হবে, এক একটা এলাকার, সেই অতিরিক্ত সম্পদ, সেই এলাকাতেই আমরা ফেরৎ দিতে চাই উন্নয়নমূলক কাজের জন্য। তাই এটায় আমরা একটু নতুনভাবে এগোতে চাইছি। আপনাদের সহযোগিতা কামনা করলাম।

**Mr. Speaker :** The motion of Dr. Asim Kumar Dasgupta that the Indian Stamp (West Bengal Amendment) Bill, 1992, be taken into consideration, was then put and agreed to.

## Clause 1, 2, 3 and Preamble

The question that Clauses 1,2,3 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the Indian Stamp (West Bengal Amendment) Bill, 1992, as settled in the Assembly, be passed.

[1-50 — 2-00 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রীর উদ্দেশ্য ভাল। উনি কালো টাকা ধরতে চাইছেন। কিন্তু একটা জায়গায় আমার একটু সন্দেহ থেকে যাচ্ছে। সম্পত্তি ট্রান্সফারের সময় লোকে কম করে মূল্য দেখিয়ে স্ট্যাম্প ডিউটি ফাঁকি দেয়। আমরা জানি এনি ট্রান্সফার ইজ Compulsorily registered – property transfer - it is compulsory. প্রপার্টি ট্রান্সফারেন্স করতে গেলে রেজিস্ট্রি করতে হয়, সাদা কাগজে লিখে হয় না। এখানেও উনি আইন করেছেন যে, রিজিস্ট্রি করতে হবে। ভাল কথা। উদ্দেশ্য সৎ। কিন্তু মার্কেট ভ্যালু ঠিক করার ক্ষেত্রে প্রথমে টাঙিয়ে দেওয়া হবে, তারপর এম. এল. এ. এবং জনপ্রতিনিধিরা থেকে সেটা ঠিক করে দেবেন। এ ক্ষেত্রে আমার প্রশ্ন হচ্ছে, মার্কেট ভ্যালু তো ক্রমাগত চেঞ্জ হচ্ছে, উইদিন টু মান্থস চেঞ্জ হয়ে যাচ্ছে, বিকজ্ ইউ নো, ডিউ টু ব্ল্যাক মানি, ডিউ টু দিস ব্ল্যাক মানি। সুতরাং যেটা ঠিক করে দেওয়া হবে সেটা কত দিনের জন্য ঠিক

*করে দেওয়া হবে? সেটা কত দিন ভ্যালিড হবে? তারপর উনি বললেন যে, অফিসারদের এই দায়িত্ব দেবেন না। ঠিক আছে এম. এল. এ. বা অন্যান্য লোকাল জনপ্রতিনিধিরা এটা ঠিক করুন। তারা নোটিশ করে জনগণকে জানিয়ে করুন। তবে আমি জানি না এটা কতখানি এফেকটিভ হবে। তথাপি আমার একটাই প্রশ্ন, যে মার্কেট ভ্যালু ঠিক করে দেওয়া হবে সেটা কতদিন পর্যন্ত ভ্যালিড থাকবে? বিকজ্ ইট ভ্যারিস ফ্রম টাইম টু টাইম, মান্থ টু মান্থ। এটা এখনই না বলে দিলে পরে অসুবিধা হবে।*

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সত্য বাপুলি মহাশয় দুটি প্রশ্ন এখানে রেখেছেন। আমি দুটোরই উত্তর দিচ্ছি। প্রথমটা ঠিক প্রশ্ন নয়, একটা তথ্য এখানে রেখেছেন। হ্যাঁ, ঠিকই আইনগতভাবে যে কোনও সম্পত্তি হস্তান্তর করতে গেলে নথিভুক্ত করতে হয়। তথাপি এটাও সত্য বাপুলি মহাশয় জানেন যে, কলকাতা শহরে এবং অন্যান্য জায়গায় অনেক সম্পত্তি শুধু চিঠি লিখেই 'ক' থেকে 'খ'-এর হাতে গেছে। আমাদের কাছে সে খবর আছে এবং সেই ফাঁকি আমরা ধরে ফেলেছি। দ্বিতীয়ত উনি যে প্রশ্নটি করেছেন সে সম্পর্কে আমি বলছি, আমরা সর্বশেষ যে জায়গায় যেতে চাই তাতে অফিসারদেরও ভূমিকা আছে। এটা 'ক'-এর জায়গায় 'খ' করা হচ্ছে না। সকলকে একত্রিত করে কাজ করা হবে এবং স্থানীয় ভিত্তিতে রেজিস্ট্রি হবে। কিছু দিন অন্তর অন্তর আপ-ডেটিং করতে হবে। রিভিউ এবং আপ-ডেটিং-এর ব্যবস্থা থাকবে। বিল্ট-ইন্ প্রভিসন রাখব। তা নাহলে উদ্দেশ্য সাধন হবে না। মাননীয় সদস্য যে কথা বলেছেন, সে ব্যবস্থাটা নিশ্চয়ই থাকবে। আমার ওঁর বক্তব্য শুনে খুব ভাল লাগল এবং আমার মনে হচ্ছে বিরোধী দলের মাননীয় বিধায়ক এই বিলের ঠিক বিরোধিতা করছেন না। সকলের সমর্থন এবং সহযোগিতা আশা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the Indian Stamp (West Bengal Amendment) Bill, 1992, as settle in the Assembly, be passed—The motions was then put and agreed to.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, তথ্য ও সংস্কৃতি দপ্তরের মাননীয় মন্ত্রী এখানে উপস্থিত আছেন এবং মাননীয় সদস্যরাও উপস্থিত আছেন। আজকের পরে হাউস বোধ হয় মাস-খানেক বন্ধ থাকবে। কিন্তু এই সময় আমরা দেখতে পাচ্ছি বিভিন্ন মাধ্যমে, মিডিয়াম এবং বিভিন্ন পার্টিস বিভিন্ন রকম অ্যান্টি সেকুলার, অবস্কিউরেনস্টিট অ্যাণ্ড ফাণ্ডামেন্টাল শো, সিরিয়াল দেখাচ্ছেন। আমরা এই জিনিস দেখতে পাচ্ছি। এই সরকারের সঙ্গে আমাদের অন্যান্য বিষয়ে ভয়ংকর বিরোধ থাকলেও সেক্যুলারিজম্-এর প্রশ্ন বোধ করি বিরোধ নেই। আমি আশা করব মাননীয় তথ্য ও সংস্কৃতি মন্ত্রী মহাশয় একটা উপায় উদ্ভাবন করবেন। তিনি দায়িত্বে আছেন, তাঁর এগুলির বিরুদ্ধে প্রতিবাদ করা দরকার। আমি মনে করি এগুলির বিরুদ্ধে প্রতিবাদ হওয়া দরকার, এ সব বন্ধ হওয়া দরকার। অবশ্য আজকেই আমি কোনও নতুন কথা বলছি না। বিগত বছর থেকেই আমি এ বিষয়ে মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

স্যার, আই অ্যাপিল টু অল থ্রু দি হাউস টু দি পাবলিক ইন জেনারেল, টু দি পিপ্‌ল ইন জেনারেল। আমাদের একটা সুনাম আছে। সময়টা বিশ্বের পক্ষে খুবই সংকটজনক,

ভারতের পক্ষে ক্রুশিয়াল। এই জাতীয় প্রোভোকেশন কিংবা আর কোনও রকম উস্কানি যেন না হয়, মাননীয় তথ্য এবং সংস্কৃতি দপ্তরের মন্ত্রীর কাছে এই জাতীয় আপত্তিকর সিরিয়াল কিংবা অন্য কিছুকে আমি নিষেধ করার জন্য কিংবা বন্ধ করার জন্য আবেদন রাখছি।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মিঃ স্পিকার স্যার, বিরোধীদলের মাননীয় সদস্য ডাঃ জয়নাল আবেদিন যে প্রসঙ্গ উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করছি এবং বিশেষ করে তিনি যখন—বিরোধীদল এবং বামপন্থী— আমরা একসঙ্গে কিছু করতে পারি কি না তার জন্য প্রস্তাব দিয়েছেন সে ব্যাপারে আমি তাঁর সঙ্গে সম্পূর্ণভাবে একমত। কারণ সমস্যাটা দেশের তথ্য ও সংস্কৃতিতে বিভিন্ন পর্যায়ে আছে। সব ক্ষেত্রে আমরা প্রতিবাদ করে হয়ত কিছু করতে পারব না, সরকারি মাধ্যম রেডিও এবং টেলিভিশন এতে ধর্মনিরপেক্ষতার যে মূল্যবোধগুলির পক্ষে দাঁড়িয়েছে তার ব্যতিক্রম দিনের পর দিন হচ্ছে। আমাদের আগের আলোচনায় বলেছিলাম যে মহাভারতের সিরিয়াল সত্যিকার দেশের উপকার হয়েছে না ক্ষতি হয়েছে সেটা গভীরভাবে ভাবা দরকার। এ মাসে চাণক্য বলে একটা ফিল্ম হচ্ছে, চাণকেৱ্যর মধ্যে একটা হিন্দু রিভাভিলাইজম পুনরাবৃত্তির একটা মত ধরেছেন। প্রতিদিন রবিবারের সকালে দেশের মানুষের মধ্যে তা প্রচারিত করা হচ্ছে। এই সমস্ত প্রশাসনের মাধ্যম বিশেষ করে টেলিভিশন, যার এত ক্ষমতা সেখানে অন্তত ধর্ম নিরপেক্ষতা বজায় যাতে থাকে এই প্রশ্ন নিয়ে যতটা সম্ভব আপনাদের কাছে আবেদন রাখছি যে বিধানসভার কিছুদিন ছুটি থাকবে, আবার মে মাসে বিধানসভা খুলবে, আমরা সকলে ঐক্যমত হয়ে কেন্দ্রীয় মন্ত্রিসভার তথ্য ও সংস্কৃতি দপ্তরের মন্ত্রী মহাশয় শ্রী অজিত পাঁজা মহাশয়ের কাছে পাঠিয়ে দেব। পশ্চিমবঙ্গের বিধানসভা গভীর উদ্বেগ বোধ করছে এই প্রস্তাব পাঠিয়ে দেব।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, মাননীয় সদস্য জয়নাল আবেদিন সাহেব যেটা বলেছেন সেটা অত্যন্ত গুরুত্বপূর্ণ, সেটা আমাদেরও একটু লেগেছে। মাননীয় বুদ্ধদেববাবু সাহস এবং দৃঢ়তার সঙ্গে এটা গ্রহণ করেছেন। আমি আপনাকে একটা কথা বলতে চাই। হাউস একমাস পরে বসবে, এর মধ্যে আপনি অ্যাজ মিনিস্টার ইনচার্জ অফ দ্যাট ডিপার্টমেন্টে একটু যোগাযোগ করুন। এক মাস চলে যাবে এর মধ্যে আপনি যতটা পারেন কি করতে পারেন না, আমরা এক মাস নষ্ট করতে চাই না, হাউসকে বলুন যে আপনি সজাগ আছেন। দরকার হলে দিল্লিতে যান, দরকার হলে মাননীয় মুখ্যমন্ত্রীকে সঙ্গে নিয়ে প্রাইম মিনিস্টারের সঙ্গে দেখা করুন। এটা আমাদের কংগ্রেস ও সি. পি. এম. সকলের কাছে একটা বিরাট প্রশ্ন হয়ে দাঁড়িয়েছে, আপনি যতক্ষণ আছেন ততক্ষণ চেষ্টা করবেন এবং আমি বিশ্বাস করি আপনি অবিলম্বে এ ব্যাপারে হস্তক্ষেপ করবেন।

**মিঃ স্পিকার ঃ** মন্ত্রী মহাশয় চেষ্টা করবেন, আপনারা আপনাদের পর্যায়েও চেষ্টা করুন।

**শ্রী সাধন পাণ্ডে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয়া সদস্য জয়নাল আবেদিন সাহেব এবং মাননীয় মন্ত্রী বুদ্ধদেব বাবু বক্তব্য রেখেছেন, সেই পরিপ্রেক্ষিতে দু-একটা কথা বলা দরকার। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার। সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষা করা দরকার। টেলিভিশন, দূরদর্শন, রেডিওর মারফতে চেষ্টা হচ্ছে স্ট্রং মিডিয়া। এটা ভুলে গেলে চলবে না। আমাদের দেশের কিছু দুরদর্শনের মাধ্যমে মানুষকে জানাতে হবে। সেই ইতিহাস যেমন চাণক্য—

মহাভারত আমরা দেখেছি, তেমনি টিপু সুলতানও দেখেছি। বিভিন্ন ঘটনা সম্পর্কে একটা সম্প্রদায় হয়ত ভাবছেন যে আর এক সম্প্রদায়ের ঘটনা বেশি করে দেখানো হচ্ছে। তাই আপনাকে বলছি যে ইতিহাসকে দেখাতে হবে।

[2-00 — 2-10 P.M.]

এ বিষয়ে চিন্তা করে এগোতে হবে। আমার মনে হয়, এটা মানুষের সেন্টিমেন্ট। এরমধ্যে শুধু সাম্প্রদায়িক দিক দেখলে চলবে না, কারণ ইতিহাস ভুললে চলবে না। অনেক কিছু দূরদর্শনের মাধ্যমে আসে, কিন্তু তারমধ্যে ব্যালেন্স থাকা দরকার। তবে সত্য কথা কঠোর হতে পারে, খারাপ লাগতে পারে, কিন্তু সেটাকে বাদ দিয়ে দেখানো যেতে পারে। কাজেই এটা প্রস্তাব আকারে আসুক, ডিবেট হোক, কারণ নানারকম সেন্টিমেন্ট রয়েছে। রাজ্যে এ-ব্যাপারে কঠোরভাবে চিন্তা করে আমরা কেন্দ্রীয় সরকারকে বলব।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য তাঁর কথার মাধ্যমে নতুন ব্যাখ্যা করলেন, কিন্তু আমাদের ধারণা, এ-ব্যাপারে আমরা ঐক্যমত বলেই এখানে প্রস্তাব উঠেছে। ইতিহাসের সত্য অনুসন্ধান সকলেই চান, কিন্তু তার বিকৃত ব্যাখ্যা কেউ চান না। ভারতবর্ষের ইতিহাসে আর. এস. এস.-এর আধুনিক ব্যাখ্যা আমরা চাই না ; আমরা তার সত্য অনুসন্ধানটি চাই, বিকৃত তথ্য চাই না। এই ব্যাপারে আমরা যদি একমত হতে পারি তাহলে সেটা প্রস্তাব আকারে হতে পারে। তবে যা হচ্ছে সেটা ঠিক হচ্ছে না এবং ঠিক হচ্ছে না বলে সেটা দিল্লির কাছে আমরা জানাতে পারি। এই প্রসঙ্গে বলছি, আগামী ২ তারিখে সংশ্লিষ্ট মন্ত্রী কলকাতায় আসছেন। সেই ২ তারিখে আমাদের মনোভাব তাঁর কাছে বলতে পারি। তিনি আমার একটা অনুষ্ঠানে আসবেন। সেখানে গিয়ে তাঁকে বলতে পারি।

**মিঃ স্পিকার ঃ** ডাঃ আবেদিন, কিছু লোক মনে করেন যে, ধর্মনিরপেক্ষতা মানে হল, কোনও ধর্মের সঙ্গে সম্পর্ক না রাখা ; আবার কিছু লোক মনে করেন সব ধর্মের সঙ্গে সম্পর্ক রাখা। এ-ব্যাপারে সকলেরই একটা মত আছে। এ-ব্যাপারে আপনার কি মত জানি না, তবে এ-ব্যাপারে বিপদ রয়েছে।

**Dr. Zainal Abedin :** Spirit of the Constitution and that should be honoured.

**শ্রী সৌগত রায় ঃ** মিঃ স্পিকার স্যার, পৃথিবীর কমিউনিস্টরা হলেন এথিস্ট সেকুলার, গান্ধিজী ছিলেন রিলিজিয়াস সেকুলার।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমার মনে হচ্ছে, আপনি নাস্তিক ধর্মনিরপেক্ষতা এবং আস্তিক ধর্মনিরপেক্ষতার কথা বলছেন। আমরা নাস্তিক ধর্মনিরপেক্ষতায় বিশ্বাস করি, আবার কেউ আস্তিক ধর্মনিরপেক্ষতায় বিশ্বাস করেন। এই দুটো একসঙ্গে মেলানোর অসুবিধা রয়েছে। তবু বলছি, আসুন আমরা ধর্মনিরপেক্ষ হই।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আমাদের সংবিধানের একটা স্পিরিট আছে এবং আমাদের একটা সেকুলার সেন্টিমেন্ট রয়েছে সেকুলারিজিম্ সম্পর্কে যে, দিস ইজ সেকুলারিজম্। তবে এ নিয়ে বিতর্ক চাই না। আমি যেটা বলছি, এক বছর ধরে বলে যাচ্ছি এবং সেটা আপনার

বোধ হয় মনে আছে। আমি একথা বলতে চাই যে, কোনও ব্যক্তির ব্যাপার নয়, আমাদের সংবিধানে যে স্পিরিট আছে সেটা রক্ষা করতে বলছি। এনি প্রোভোকেশন মাস্ট বি অ্যাভয়ডেড। নানা রকম ব্যাখ্যা হতে পারে—আর. এস. এস যে ব্যাখ্যা দেবে, আর একটা দল আর এক রকম ব্যাখ্যা দেবে, উই উইল নট অ্যাকসেপট দ্যাট। আমাদের সংবিধানে যে স্পিরিট আছে সেটাকে রক্ষা করতে বলছি।

**মিঃ স্পিকার ঃ** যারা ধর্ম প্রচার করেন তারা সব সময়ে যে কথা বলেন, সেটা অনেক সময়ে বাস্তবে হয়না, ঐটা প্রচারে হয়। এটাই হচ্ছে প্রবলেম।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আমার কাছে ডকুমেন্ট আছে, আই ক্যান শো ইউ। এদের বিরুদ্ধে আমাদের আপত্তি আছে।

**মিঃ স্পিকার ঃ** সাধনবাবু, সৌগত রায় যে কথা বলেছেন, এটা চলে না।

**শ্রী সাধন পাণ্ডে ঃ** এটা ঠিকই বুদ্ধদেববাবু বলেছেন, ইতিহাসকে দেখাতে হবে, পাওয়ারফুল কমিটি হবে, তাতে হিস্টোরিয়নরা থাকবেন এবং তাদের অ্যাপ্রুভাল নিতে হবে। কিন্তু ইতিহাসকে দেখাতে হবে, সেটা হয়ত কারও কাছে কঠোর হতে পারে, কোনও সম্প্রদায়ের কাছে কঠোর হতে পারে। তবে এটাকে ব্যালেন্স করে দেখানো যেতে পারে। এটা দেখাবার আগে ইতিহাসটা কোন পারসপেকটিভ সেটা দেখতে হবে। কিন্তু ইতিহাসকে দেখাতে হবে, এটা বন্ধ করলে হবে না। ঐক্যের ব্যালেন্স করার জন্য একটা ব্যালেন্স কমিটি থাকা দরকার।

## LEGISLATION

### The West Bengal Taxation Tribunal (Amendment) Bill, 1992

**Dr. Asim Kumar Das Gupta :** Sir, I beg to introduce the West Bengal Taxation Tribunal (Amendment) Bill, 1992.

(Secretary then read the Title of the Bill)

**Dr. Asim Kumar Das Gupta :** Sir, I beg to move that the West Bengal Taxation Tribunal (Amenment) Bill, 1992, be taken into consideration.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলটাতে আপত্তি করার কিছু নেই। কেননা, এটা সামান্য চেঞ্জ করতে চেয়েছেন। Judicial মেম্বার যিনি থাকবেন, তার বেঞ্চে সিনিয়র মেম্বাররা প্রিসাইড করতে পারবেন। এটা না হলে একটু অসুবিধা হচ্ছিল। আমরা দেখেছি যে কিছু জায়গায় বটল নেকের সৃষ্টি হচ্ছিল। যেহেতু এটা নিয়ে একটা গন্ডগোল ছিল, আটকে যাচ্ছিল, সেজন্য এটা এনে উনি ভাল করেছেন, এটাতে আপত্তি করছি না।

**ডাঃ অসীমকুমার দাসগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা খুব আনন্দের কথা যে বিরোধী দলের সদস্য সত্যরঞ্জন বাপুলি মহাশয় এই বিলের বিরোধিতা করছেন না। আমার মনে হয় তাড়াতাড়ি করতে গিয়ে সবটা উনি পড়েননি। যে অংশটি পড়েছেন সেটা সমর্থন করেছেন। আমি তারজন্য তাকে ধন্যবাদ জানাচ্ছি। দ্বিতীয় অংশটা আমি ধরে নিচ্ছি যে উনি

পড়েছেন। ওখানে কতকগুলি বিষয়ে আইনগত ট্যাক্সেশনের আওতায় আনতে হয়েছে। আমি ধরে নিচ্ছি যে, দুটোতেই ওনার সমর্থন আছে। ৩২৩ ধারায় ভিত্তিতে এটা করা হয়েছে এবং এটা করায় লাভ হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা করার আগে আমরা দেখেছি যে আমাদের এক হাজারের বেশি পড়ে ছিল। এটা সংবিধান মোতাবেক শুরু করি এবং তারপরে আমরা দেখেছি যে গত এপ্রিল মাসে ৩ লক্ষ ১ হাজার ৫৮১টি মামলা আমাদের কাছে আসে এবং এর মধ্যে ১ হাজার ৩৫৫টি মামলা ডিসপোজাল করা সম্ভব হয়েছে।

গড়ে ৩ মাসে এক-একটি করে কেস ডিসপোজাল হচ্ছে। আমি আর একবার আপনাদের সহযোগিতা কামনা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** [******]

**মিঃ স্পিকার :** এই ব্যাপারে আমার সঙ্গে চেম্বারে কথা বলবেন। এটা যেহেতু বিধানসভার অ্যাডমিনিস্ট্রেশনের ব্যাপার সেইজন্য ফ্লোর অফ দি হাউস বলা যায় না। আপনি আমার চেম্বারে কথা বলবেন এই ব্যাপারে। এই ব্যাপারে সমস্ত কথা বাদ যাবে।

## Clauses 1, 2, 3 and Preamble

The question that Clauses 1, 2, 3 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Taxation Tribunal (Amendment) Bill, 1991 as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANT

### Demand No. 26

**Mr. Speaker :** There are three cut motions to Demand No. 26. All the cut motions are in order and taken as moved.

**Shri Abdul Mannan, Shri Prabir Banerjee :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

### Demand No. 37

**Mr. Speaker :** There are 12 cut motions to Demand No. 37. All the cut motions are in order and taken as moved.

**Shri Abdul Mannan, Shri Subrata Mukherjee, Shri Sudip Bandyopadhyay, Shri Sobhandeb Chattopadhyay, Shri Prabir Banerjee, Shri Saugata Roy, and Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

---

Note * Expunged as ordered by the Chair.

## Demand No. 90

**Mr. Speaker :** There are no cut motions to Demand No. 90. Now, Shri Sudip Bandyopadhyay.

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে নগর উন্নয়ন দপ্তরের মন্ত্রী শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয়ের আনীত বাজেট প্রস্তাবের বিরোধিতা করছি এবং আমাদের আনীত কাটমোশনের সমর্থন করতে দাঁড়িয়ে কয়েকটি প্রস্তাব এখানে উত্থাপন করতে চাই। আমরা বারে বারে সরকারের এই দপ্তর সম্পর্কে অভিযোগ করে থাকি যে গত ১৪ বছর রাজ্য সরকার ক্ষমতায় আসার পর নাগরিক জীবনের সুখ-স্বাচ্ছন্দ্য সম্পূর্ণভাবে চ্যালেঞ্জের মুখোমুখি এসে দাঁড়িয়েছে। আমরা দেখেছি পথ-ঘাটের কি অবস্থা, রাস্তা-ঘাট চারদিকে খানাখন্দ হয়ে রয়েছে। পানীয় জলের কি দুরাবস্থা। এখন এই গরমের দিনে বস্তিতে বস্তিতে জলকষ্ট তীব্র থেকে তীব্রতর হচ্ছে। ফুটপাথগুলো হকাররা দখল করে রেখে দিয়েছে। সব মিলিয়ে এর উপরে আছে বিদ্যুৎ বিভ্রাট। কলকাতায় মানুষ বসবাস করার পক্ষে দুর্বিসহ হয়ে উঠেছে, নাগরিক জীবনের সুখ-স্বাচ্ছন্দ্য চ্যালেঞ্জের মুখে এসে দাঁড়িয়েছে যা অতীতে আর কখনো হয়নি। সেইজন্য আমি মনে করি এবং স্যার আপনার কাছে আবেদন এই দুর্বিসহ নরক যন্ত্রণা থেকে আপনারা এই শহরবাসীদের মুক্তি দিন। আমরা দেখেছি এই কলকাতা নাগরিক জীবনের সুখ-স্বাচ্ছন্দ্য দেখার ক্ষেত্রে যে পদক্ষেপ যে ভূমিকা বুদ্ধদেবাবুর দপ্তর থেকে গ্রহণ করার কথা ছিল সেটা হয়নি। একাধারে মন্ত্রিত্ব, একাধারে দলের প্রথম সারির নেতৃত্বে থেকে এক দিকে দলের কথা ভেবে দুটো কাজ চালিয়ে যাচ্ছেন তাতে মন্ত্রিত্বের দিকে নজর দিতে পারছেন না।

একদিকে আপনার এই বিরাট রাজনৈতিক সংগঠনের মূল দায়িত্ব আপনার কাঁধে বর্তেছে, সেদিক থেকে আপনি দায়িত্বে থেকেও আপনার দায়িত্ব পালন করতে পারছেন না। আমি ধীরে ধীরে কতকগুলো উদাহরণ দিয়ে আপনাকে বলব যে, আমি গতবারে অভিযোগ করেছিলাম। আপনি তখন বলেছিলেন যে, 'আপনার যে অভিযোগ আছে সেই সমস্ত কাগজ আমার অফিসারদের হাতে তুলে দিন, আমি নির্দেশ দিয়ে দেব এ সম্বন্ধে আপনাকে ব্যাখ্যা দেবার জন্য। আপনার যে তথ্য তা আপনাকে সরবরাহ করার জন্য নির্দেশ দিয়ে দেব।' আজকে এক বছর হয়ে গেছে, আপনার কথামতো আমি আমার কাগজপত্র তুলে দিয়েছিলাম, কিন্তু কোনও উত্তর পাই নি। আমি এখানে বারবার করে যে কথাটা বলতে চাইছি যে, জলসরবরাহ, পয়োঃপ্রণালী, গৃহনির্মাণ ও উন্নয়নের জন্য বরাদ্দ করা টাকা খরচ হচ্ছে না। আমরা যদি হেড অব অ্যাকাউন্ট ৪২১৭—ক্যাপিটাল আউটলে অন আর্বান ডেভেলপমেন্টের দিকে যাই তাহলে দেখছি যে, ১৯৮৭-৮৮ সালে বাজেট বরাদ্দ ছিল ৯৪ লক্ষ টাকা। অ্যাকচুয়াল এক্সপেন্ডিচার, খরচ হল ৬২ লক্ষ ১০ হাজার টাকা। অর্থাৎ ১৪ লক্ষ টাকা বরাদ্দ ছিল, খরচ হল ৬২ লক্ষ ১০ হাজার টাকা। ১৯৮৮-৮৯ সালে যে বাজেট বরাদ্দ করেছিলেন হেড অব অ্যাকাউন্ট—৪২১৭, বাজেট এস্টিমেট ছিল ১৮ লক্ষ টাকা। কিন্তু অ্যাকচুয়াল এক্সপেন্ডিচার হয়েছে ৫৪ লক্ষ ১২ হাজার টাকা। সেভিংস হল ৪৩ লক্ষ ৮৭ হাজার ১৭৯ টাকা। অর্থাৎ কোনও কোনও বছরে ৩৫ পারসেন্ট ইউটিলাইজ হচ্ছে না, কোনও কোনও বছর ৪৫ পারসেন্ট ইউটিলাইজ হচ্ছে না। এরপর ১৯৮৯-৯০ সালে বাজেট এস্টিমেট ছিল ৪৬ লক্ষ টাকা, খরচ হয়েছে ৫২ লক্ষ টাকা। ১৯৯০-৯১ সালে বাজেট বরাদ্দ ছিল ২ কোটি ৮০ লক্ষ

টাকা, খরচ হয়েছে ২০ লক্ষ ৭২ হাজার টাকা। ১৯৯১-৯২ সালে বাজেট এস্টিমেট ছিল ৬ কোটি ৬৩ লক্ষ টাকা। আপনি রিভাইজড্ এস্টিমেট করেছিলেন ৯ লক্ষ টাকা। এর অ্যাকচুয়াল আগামি বছরের আগে পাওয়া যাবে না। ১৯৯২-৯৩ সালে বাজেট এস্টিমেট ধরেছেন ৩ কোটি ৬০ লক্ষ টাকা। হেড অব অ্যাকাউন্ট ৪২১৭—ক্যাপিটাল আউটলে অন আর্বান ডেভেলপমেন্ট'এ। অর্থাৎ এই খাতে—পয়োঃপ্রণালী, গৃহনির্মাণ ও উন্নয়নের জন্য বরাদ্দকৃত টাকা আপনি খরচ করছেন না। মাঝারি উন্নয়নের প্রোগ্রামের খরচ হতে পারছে না। আমরা যেটাকে ইন্টিগ্রেটেড ডেভেলপমেন্ট অব স্মল অ্যাণ্ড মিডিয়াম টাউন (আই-ডি-এস-এম-টি.) বলি, সেই টাকা খরচ হচ্ছে না। কিভাবে খরচ হচ্ছে না? ১৯৮৭-৮৮ সালে বাজেট বরাদ্দ ছিল ২ কোটি টাকা, অ্যাকচুয়াল এক্সপেণ্ডিচার হল ৫২ লক্ষ ৩৯ হাজার টাকা। আপনি মাঝারি উন্নয়ন প্রকল্পগুলোর ক্ষেত্রে খরচ করলেন ৫২ লক্ষ ৩৯ হাজার টাকা। আমরা যদি ১৯৮৯-৯০ সালে আসি, তাহলে দেখব যে বাজেট বরাদ্দ ছিল ১ কোটি ৬৯ লক্ষ টাকা, আর খরচ হল ৬৩ লক্ষ ৬৯ হাজার টাকা। এই ক্ষেত্রে খরচ হল না ১ কোটি টাকা। ১৯৯০-৯১ সালে বাজেট এস্টিমেট ছিল ১ কোটি ৪৬ লক্ষ টাকা, অ্যাকচুয়াল এক্সপেণ্ডিচার হল ৬ লক্ষ ১৬ হাজার টাকা। ১৯৯১-৯২ সালে বাজেট এস্টিমেট ছিল ১ কোটি ৪০ লক্ষ টাকা, রিভাইজড হয়ে হয়েছে ২৪ লক্ষ ৯২ হাজার টাকা। ১৯৯২-৯৩ সালে ধরেছেন ১ কোটি ৪০ লক্ষ টাকা। অর্থাৎ গতবার আমি যখন এই কথা বলেছিলাম, মাঝারি নগর উন্নয়নের ক্ষেত্রে আপনি তখন বলেছিলেন যে, 'ভাল পারফরম্যান্স করেছি'। আপনি আরও বলেছিলেন যে, 'সুদীপবাবু, আপনি যে অভিযোগ করছেন তা আমার অফিসারদের কাছে দিন। আমি ইনস্ট্রাকশন দিয়ে দেব, তাঁরা আপনাকে ইয়ার টু ইয়ার ব্রেক আপগুলো দিয়ে দেবেন।' আপনার সরকারের বিরুদ্ধে প্রত্যক্ষ অভিযোগ, মাঝারি নগর উন্নয়নের ক্ষেত্রে আপনার ভাবভঙ্গি তাতে মনে হচ্ছে মাঝারি নগর উন্নয়নের জন্য টাকার কোনও প্রয়োজন নেই, টাকার কোনও দরকার নেই।

[2-20 — 2-30 P.M.]

সুতরাং প্রত্যেকটি ক্ষেত্রে যে টাকা বরাদ্দ হচ্ছে সেই টাকা ঠিকমতো খরচ হচ্ছে না। ঠিক এইরকম ভাবে যদি আমরা দেখি যে বৃহত্তর কলকাতার উন্নয়নের ক্ষেত্রে অর্থাৎ গ্রেটার ক্যালকাটা ডেভেলপমেন্টে, সেখানে একই রকম অবস্থা। এই বৃহত্তর কলকাতার উন্নয়নের ক্ষেত্রে ১৯৮৮-৮৯ সালে প্ল্যান আউটলে ২০ লক্ষ টাকা আর আপনার অ্যাকচুয়াল হল ৪ লক্ষ ৯২ হাজার টাকা। সুতরাং আমরা দেখছি কি, বৃহত্তর কলকাতা উন্নয়নের জন্য ধরা ছিল ২০ লক্ষ টাকা, বাজেট বরাদ্দ ছিল এই টাকা আর সেখানে খরচ করা হল ৪ লক্ষ ১২ হাজার টাকা। ঠিক একইরকমভাবে ১৯৮৯-৯০ সালে প্ল্যান আউটলে ছিল ১ কোটি ৬ লক্ষ ২ হাজার টাকা, আপনার রিভাইজড্ই বলুন, অ্যাকচুয়াল হল কত জানেন—৮১ লক্ষ ২ হাজার টাকা। তারপরে ১৯৯০-৯১ সালে এই গ্রেটার ক্যালকাটা ডেভেলপমেন্টের জন্য বরাদ্দ করা হল ৮০ লক্ষ টাকা আর খরচ হল মাত্র ৫৬ লক্ষ টাকা। অর্থাৎ গ্রেটার ক্যালকাটা ডেভেলপমেন্টের কি হবে? ইন্টিগ্রেটেড ডেভেলপমেন্ট অফ স্মল অ্যাণ্ড মিডিয়াম টাউন্স এবং ক্যাপিটাল আউটলে অন আরবান ডেভেলপমেন্ট এর প্রত্যেকটি ক্ষেত্রে যদি আমরা দেখি তাহলে দেখব যে ঠিকমতো টাকা খরচ হচ্ছে না। এইবার আমি সরকারি দপ্তর সম্পর্কে

অবহিত করতে চাই। ইতিমধ্যেই আমরা যেটা দেখেছি সেটা হচ্ছে যে, সল্টলেকের জলাভূমি বিক্রি করার বিজ্ঞাপন দিয়েছেন এবং এরজন্য অসাধু প্রমোটাররা ওখানে বে-আইনিভাবে বাড়ি তুলতে চাইছেন। এইভাবে ভেড়ির শ্রমিকদের উচ্ছেদ করে সরকার জমি দখল নিতে যাচ্ছে। এতে যে, পরিবেশ বিঘ্নিত হচ্ছে তাতে কোনও সন্দেহ নেই। এই বিষয়ে গতকাল মাননীয় মৎস্যমন্ত্রী বিবৃতি দিয়ে বলেছেন যে, যেখানে যেখানে জলাভূমি দখল নিয়ে সরকারি সম্পত্তি করার চেষ্টা হবে সেখানেই আমরা প্রতিরোধ করব। আবার আপনি একটা জায়গায় বলেছেন যে, ২৩ হাজার একর জলাজমি সরকারি উদ্যোগে দখল নেওয়া হয়েছে। একদিকে মৎস্যদপ্তরের মন্ত্রী এক রকম বিবৃতি দিচ্ছেন অপর দিকে আপনি আরেক রকম বিবৃতি দিচ্ছেন। এ যেন একটা সমন্বয়ের অভাব আমরা দেখতে পাচ্ছি। একই মন্ত্রিসভার মধ্যে, একই বিধানসভার মধ্যে দাঁড়িয়ে মৎস্যমন্ত্রী বিবৃতি দিয়েছেন ঠিক তার আগেই আপনার লিখিত প্রশ্নের উত্তরে দেখলাম যে আপনি বলেছেন যে ২৩৭.৪৪ একর ভেড়ি জমি উচ্ছেদ করা হয়েছে। সুতরাং বৃহত্তর কলকাতার স্বার্থে এই যে, ভারসাম্য নষ্ট করা হচ্ছে তারজন্য আপনাদের একটা পদক্ষেপ নেওয়া দরকার এবং এরজন্য যথাযথ ব্যবস্থা নেওয়া দরকার। তা না হলে কলকাতার ভারসাম্য ধ্বংস হয়ে যেতে বাধ্য। সুতরাং আপনাদের বিভিন্ন দপ্তরের মধ্যে কো-অর্ডিনেশনের বিশেষ দরকার। তারপরে আপনারা ডিসিএল কোম্পানিকে সল্ট লেকের ২৩০ একর জমি দিলেন ওয়ার্ল্ড ট্রেড সেন্টার করবার জন্য। এখানে একটা বড় ডেভেলপমেন্ট হবে, একটা সরকারের সঠিক পদক্ষেপ নেওয়া হবে, সেখানে আপনার ২৩০ একর জমি একটা কোম্পানিকে দিয়ে দিয়েছেন। কলকাতার স্বার্থে সল্টলেক এলাকায় ইস্টার্ন মেট্রোপলিটন বাইপাশের কাছে ২৩০-একর জমি একটি কোম্পানিকে দিয়ে দিলেন। কি শর্তে এই এবং কি পরিকল্পনায় এই ওয়ার্ল্ড ট্রেড সেন্টার করার জন্য এই ২৩০ একর জমি দিয়ে দিলেন তা আমাদের এই সভাকে অবহিত করতে হবে এবং তেমনি অবহিত করতে হবে দক্ষিণ কলকাতায় টোডিদের হাতে রবীন্দ্র সরোবর পার্ক দিয়ে দিলেন প্রমোদ কানন হিসাবে।

আপনার কাছে আমার সরকারি জিজ্ঞাস্য সরকারের প্রায় ১০০ কোটি টাকা মূল্যের জমি আপনারা কি শর্তে টোডিদের হাতে তুলে দিচ্ছেন এবং প্রমোদকানন করার জন্য তাদেরকে কত জমি দেওয়া হচ্ছে? সেই জমির বাজার মূল্য কত? টোটাল প্রপার্টি ভ্যালু কত? আপনাদের কাছ থেকে লিজ নেবার জন্য টোটাল কত টাকায় সেই জমি তারা পাচ্ছে? আমাদের অভিযোগ ১০০ কোটি টাকার উপর যে জমির ক্রয়মূল্য ঐ রবীন্দ্র সরোবর স্টেডিয়ামে সেখানে টোডিদের পার্ক করার জন্য তাদের কাছে আপনারা যে যে শর্তে সেই পার্ক দিয়ে দেবার কথা ঘোষণা করেছে তাতে এই কথাই বলতে হয় টোডিদের সাথে আপনাদের কোনও গোপন শর্ত বা লেনদেন হয়তো না থাকলে এইভাবে টোডিদেরকে ১০০ কোটি টাকার জমি নামমাত্র মূল্যে টোডিপার্ক করার জন্য দেবার কথা ভাবছেন না। তারপরে বলি টোডিদের একটা সুপ্রিম পেপার মিল আছে চাকদহের কাছে ৪ কি.মি. দূরে রানীনগরে সেই পেপারমিল জল দুষণ করছে কিন্তু তা সত্ত্বেও আপনারা তাদেরকে কিছুই করতে পারছেন না। এইদিকে টোডিদের পুরকর ১১ লক্ষ টাকা বাকি, মেয়র নিজে বলেছেন তাদের স্টেটমেন্ট করছেন, তাদের নোটিশ দেওয়া হচ্ছে যে তোমাদের এই পেপার মিল চললে জল দূষণ হবে কিন্তু সেইক্ষেত্রে কোনও গ্রাহ্য নেই। টোডির যার সঙ্গে হাত ধরা আছে, টোডির হাতের মিলন যার

সঙ্গে আছে, সেই পলাশির বাংলাতে যার সঙ্গে টোডি লাঞ্চ করতে যান, সেই টোডি জানেন যে তাদের এই রকম পরিবেশ দপ্তর থেকে একটা নোটিশ দিয়ে বা চিঠি দিয়ে তাদের যতই দুষণ করুন তাদের কেশাগ্র স্পর্শ করা যাবে না। কারণ টোডিদের হাত অনেক বড় লম্বা এবং সেই হাতের মিল সরকারের সঙ্গে এতই গাঁটছড়া এতই তীব্র মিলন যে এদেরকে স্পর্শ পর্যন্ত করা যাবে না। ঠিক যেমনভাবে স্পর্শ করা যায়নি প্রদীপ কুন্দলিয়াকে। এদের বিরুদ্ধে মামলা হচ্ছে, এদের সম্পর্কে রাজ্য সরকার মামলা রজু করেছেন বলে বিধানসভায় রিপোর্ট দেওয়া হচ্ছে। কিন্তু আমরা পাশাপাশি শুনতে পাচ্ছি একদিকে আদালতের দ্বারা অভিযুক্ত হয়ে যে সমস্ত মানুষদের ফাঁসি হওয়া উচিত সেই সমস্ত মামলাগুলি আজকে বহাল তবিয়তে কলকাতা শহরে প্লান স্যাংশন করিয়ে তাদের কাজ দিব্যি করে যাচ্ছে। আর মন্ত্রী এই ব্যাপারে গতবারেও বিধানসভায় বলেছিলেন আদালতে মামলা জোর কদমে চলছে, তাদের শাস্তি বিধানের ব্যাপারে আমরা যথেষ্ট সিরিয়াস। আমাদের অভিযোগ এই সমস্ত বাড়ি ভেঙে পড়ে যাদের মৃত্যু হয়েছিল সেই ব্যাপারে তৎপরতার সঙ্গে সরকারের মামলা করা উচিত ছিল কিন্তু তারা তা করতে পারছেন না। আমি আপনাদের কাছে সেই কারণে আবার বলব যে কলকাতা শহর অসাধু প্রমোটারের কাছে বিক্রি হয়ে গেছে, এই কথা আমরা প্রতিবারে বলছি। ১০ হাজারেরও বেশি কলকাতায় বে-আইনি বাড়ি আছে, নির্মলবাবু আছেন, উনি যখন মেয়র ইন কাউন্সিল ছিলেন তখন ইণ্ডিয়া টুডেতে তিনি নিজে একটা ইন্টারভিউতে বলেছিলেন যে, কলকাতা শহরে বে-আইনি বাড়ি হচ্ছে ৫,২০০ ; আমরা বলেছিলাম এই বে-আইনি বাড়ির সংখ্যা ১০,০০০ উপর অতিক্রম করে গেছে। আজকে এই বে-আইনি বাড়ির ব্যাপারে বলতে পারি কলকাতার এমন অবস্থা হয়েছে যে এই সম্পর্কে আপনারা কোনও পদক্ষেপ গ্রহণ করছেন না এটাও আপনাদের সম্পর্কে আমাদের একটা সরাসরি অভিযোগ। আমরা এই কথাও বলছি বারবার কিন্তু সুনির্দিষ্ট কোনও উত্তর পাইনি ৫ তলার উপর কলকাতা শহরে যে বাড়ি আছে ২ হাজারের উপর, কিন্তু এই সমস্ত বাড়িগুলিতে অগ্নি নির্বাপনের ব্যবস্থা আছে কিনা সেটাও কিন্তু সার্ভে করে দেখা হচ্ছে না। এতগুলি বাড়িতে অগ্নি নির্বাপনের যন্ত্র না থাকার ফলে এগুলি সমস্ত টাওয়ারিং ইনফের্নো হয়ে যাচ্ছে। কলকাতা শহর একটা প্রায় জতুগৃহে পরিণত হয়ে যাচ্ছে এবং আমাদের মনে হয়েছে কলকাতা শহর এমন একটা জায়গায় এসে দাঁড়িয়েছে এর ফলে হয়ত এখানে বসবাস করাও একটা বিদপ্‌জনক অবস্থায় পৌঁচাচ্ছে। আমরা বলেছি এই কলকাতা শহরের আশেপাশে কি কি বাজারে আগুন লেগেছে, যেমন লক্ষ্মী কাটরা, গণেশ কাটরা, ফ্যান্সি মার্কেট, গড়িয়াহাট, বাংলা বাজার, মেটিয়াবুরুজ, নিউমার্কেট, ফিশ মার্কেট, মঙ্গলাহাট মার্কেট, নন্দরাম মার্কেট। বারবার বলেছি এর লস অফ প্রপার্টি বাজারগুলিতে যে আগুন লেগেছে তার কারণগুলি কি, এই ব্যাপারে যে রিপোর্ট সেটা আপনার হাউসে উপস্থিত করুন। কিন্তু আজ পর্যন্ত এই সম্পর্কে কোনও রিপোর্ট হাউসে প্লেস হল না। টাউন অ্যাণ্ড প্ল্যানিং-এর ব্যাপারে আপনাকে বলেছিলাম যে কোন এলাকায় কত তলা বাড়ি করা যাবে তার চূড়ান্ত একটা রূপ আপনি সভাকে জানাতে পারবেন কিনা একটা তালিকা তৈরি করে, তাও আপনি করতে পারছেন না।

[2-30 — 2-40 P.M.]

বে-আইন বাড়ির একটা তালিকা কি আপনি তৈরি করতে পেরেছেন? বে-আইনি বাড়ির কোনও তালিকা এখনো তৈরি করা হয়নি। আমি একটা কথাই বলে শেষ করছি,

বুদ্ধদেববাবু আপনার কাছে আমি অভিযোগ করছি নিক্কো পার্কের অভ্যন্তরে প্রাইভেট এরিয়া বলে একটা জায়গা রেখে দেওয়া হয়েছে এবং সাধারণ মানুষকে সেখানে ঢুকতে দেওয়া হচ্ছে না। সেই জায়গাটাকে প্রহিবিটেড জোন বলে রেখে দেওয়া হয়েছে। নিক্কো পার্কের যারা মালিক তারা এখানে বসতবাড়ি, বাগানবাড়ি করে রেখে দিয়েছেন। সরকারের জমির উপর সেই বাড়িটা তারা করেছে এবং সেখানে যদি কোনও পথচারি পায়ে পায়ে হাঁটতে হাঁটতে সেই প্রহিবিটেড জোনে ঢুকে যায় তাহলে সেখানকার প্রহরাদার, টহলদার, ও সেপাইরা গলা ধাক্কা দিয়ে সেখান থেকে লোকজনকে বার করে দেয়। নিক্কো পার্কের মালিকানা বিনা পয়সায় সরকারের জমির উপর এই প্রহিবিটেড জোন করে সেখানে তারা প্রমোদ বাড়ি তৈরি করেছে। আমি আপনাকে অনুরোধ করব আপনি একটা সর্বদলীয় প্রতিনিধি দল নিক্কো পার্কে পাঠান। সেই সর্বদলীয় প্রতিনিধি দল নিক্কো পার্কে গিয়ে দেখে আসুক যে সেখানকার অবস্থাটা কি? আজকে আমাদের কাছে প্রমাণ আছে একদিকে টোডি, একদিকে নিক্কো, একদিকে প্রদীপ, একদিকে চামোরিয়া, একদিকে বাজোরিয়া এইভাবে এক এক করে সবার কাছে আজকে সরকার বিক্রি হয়ে যাচ্ছে, তাই আজকে আমি এই নগর উন্নয়নে দপ্তরের বাজেট বরাদ্দের বিরোধিতা করছি। আজকে আপনাকে অন্য দৃষ্টিভঙ্গি নিয়ে আমাদের সবাইকে সন্তুষ্ট করতে হবে এবং এই অভিযোগ সম্পর্কে আমাদের সরকারের প্রকৃত মনোভাব কি সেটা দ্ব্যর্থহীন ভাষায় আজকে ঘোষণা করতে হবে। আমরা মনে করি আপনি আপনার সততাকে বজায় রেখে আজকে এই ব্যাপারে বলবেন, এই কথা বলে বাজেটের বিরোধিতা করে ও আমাদের কাট মোশনের সমর্থনে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়কে আজকে এই সভায় যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি। সমর্থন করছি দুটি কারণে। আমরা নিশ্চয় সকলে জানি যে স্বায়ত্ব শাসন বিষয়টা দাঁড়িয়ে থাকে প্রধানত দুটি স্তম্ভের উপরে। তার একটা হচ্ছে উন্নয়ন এবং আরেকটা হচ্ছে গণতন্ত্র। একটাকে বাদ দিয়ে অপর ক্ষেত্রটিকে চিন্তা করা যায় না। গণতন্ত্র এবং উন্নয়ন এই দুটিকে মিলে স্বায়ত্বশাসনের অগ্রগতিকে এগিয়ে নিয়ে যেতে হবে। যেটা ভারতবর্ষের অন্যান্য রাজ্যের সঙ্গে আজকে তুলনা করা যেতে পারে। কেন এই কথা বলছি, কারণ পশ্চিমবঙ্গের প্রায় প্রতিটি পৌরসভা, যেগুলো জনপ্রতিনিধিদের দ্বারা পরিচালিত হচ্ছে তারা তাদের পৌরসভার বাজেট পেশ করেছেন। কিন্তু খোদ দিল্লির পৌরসভার বাজেট প্রশাসনিক স্তরে গৃহীত হয়েছে। মাদ্রাজ পৌর কর্পোরেশনের বাজেটও প্রশাসনিক স্তরে গৃহীত হয়েছে। কিন্তু পশ্চিমবঙ্গ এসব চিন্তা করতে পারে না। হ্যাঁ, একটা সময় ছিল যখন মাননীয় সিদ্ধার্থশংকর রায় মহাশয়, যিনি এখন বিরোধী দলের নেতা, ১৯৭২ তিনি যখন মুখ্যমন্ত্রীর গদি দখল করেছিলেন তখন আমরা কি দেখেছি? বোধ হয় প্রথম কাজটা হয়েছিল তাঁর মন্ত্রিসভার কলকাতা পৌরসভার নির্বাচিত মেয়র এবং ডেপুটি মেয়রকে ঘাড় ধরে কলকাতা পৌরসভা থেকে বার করে দেওয়া এবং প্রশাসক নিয়োগ করা হয়েছিল। এটা কলকাতা এবং পশ্চিমবঙ্গের গণতন্ত্রের মর্য্যাদা বৃদ্ধি করে না, বরঞ্চ কলঙ্ক লেপন করে। আমি মাননীয় বিরোধী দলের মাননীয় সদস্যদের কাছে এই আবেদনটা করব আমাদের মাননীয় মন্ত্রী যে বাজেট পেশ করেছেন তার দৃষ্টিভঙ্গিটা এইভাবে বিচার করতে হবে এবং বিশ্লেষণ করতে হবে। সুব্রতবাবু বসে আছেন, তিনি সম্ভবত ১৯৭৪ সালে পৌরসভার

দায়িত্ব পেয়েছিলেন। এইটা বোধ হয় তার জীবনের প্রমোশন ছিল না, ডিমোশন ছিল। কিন্তু বলছি কলকাতা পৌরসভার যে কার্য চেহারা ছিল, সুব্রতবাবু যত চেষ্টাই করে থাকুন না কেন, যতই তাঁর আন্তরিকতা থাকুক না কেন, তিনি তাকে কলুষমুক্ত করতে পারেন নি। তার সরকারের সামগ্রিক দৃষ্টিভঙ্গি কলকাতা এবং পশ্চিমবঙ্গের পৌরসভার দৃষ্টিভঙ্গির জন্য তিনি সেটা পারেন নি। আমি কেন একথা বললাম, বললাম এই কারণে যে সুব্রতবাবু যখন পৌরমন্ত্রী ছিলেন সেই সময় আমাদের কলকাতা পৌরসভার বাজেটের চেহারা আমি যদি দিয়ে দিই তাহলে এটা পরিষ্কার হবে। ১৯৭২-৭৩ সালে এটা সুব্রতবাবুর সময় নয়, শতবাবুর সময়ে এই সময়ে সেই সময়ে রিসিপ্ট ছিল ১৭ কোটি ২৪ লক্ষ টাকা, এক্সপেণ্ডিচার ছিল ২৩ কোটি ১২ লক্ষ টাকা, ডেফিসিট ছিল ৫ কোটি ৩৭ লক্ষ টাকা, পারসেন্টেজ অফ ডেফিসিট ৩৪ পারসেন্ট, আর গর্ভনমেন্ট গ্রান্ট ছিল ৫ কোটি ৭৮ লক্ষ টাকা অর্থাৎ প্রায় ৩৪ পারসেন্ট। আর সুব্রতবাবুর সময়ে ১৯৭৬ সালে রিসিপ্ট ছিল ২৪ কোটি ৬৭ লক্ষ টাকা, এক্সপেন্ডিচার ছিল ৩৫ কোটি ৫৬ লক্ষ টাকা, আর ডেফিসিট ছিল ১০ কোটি টাকা, পারসেন্টেজ অফ ডেফিসিট ছিল ৪৪ পারসেন্ট, আর গভর্নমেন্ট গ্রান্ট ছিল ৮ কোটি ১ লক্ষ টাকা অর্থাৎ ৩২ পারসেন্ট।

[2-40 — 2-50 P.M.]

তাঁর ১৯৯০-৯১ সালে অর্থাৎ নির্বাচিত প্রতিনিধিরা যখন এলেন, বামফ্রন্টের জমানায় তখন হল, receipt – 208.76 lakhs, expenditure – 224.90 lakhs, deficit 16.14 laksh, percentage of deficit 8%. Government grant 117.82 lakhs, percentage of Govrnment grant 56.. figure.. 1976-77. .. Rs. 213.00 .. 1992-93 .. Rs. 1358.00..plan Budget – 1974-75 .. Rs. 21.75 lakhs. 1988-89.. Rs. 15 crores 35 lakhs.. percentage .. 75 times. non-plan. 1974-75 .. Rs. 6 crores.. 1988-89 Rs. 118 crores. 19.5

আমি এই ফিগারগুলি দিলাম কারণ এতে সকলের বুঝতে সুবিধা হবে যে আমাদের সময় কি দৃষ্টিভঙ্গি নিয়ে আমরা কাজ করছি এবং ওদের সময় কি দৃষ্টিভঙ্গি নিয়ে ওরা কাজ করেছিলেন। এর পর আমি পৌরসভার পরিচালনা এবং উন্নয়নের প্রশ্নে কয়েকটি কথা বলব। উন্নয়নের প্রশ্নটা শ্রমিক কর্মচারিদের সুযোগ-সুবিধাকে বাদ দিয়ে চিন্ত করা যায়নি। কর্মচারিদের মাহিনা, তাদের সুযোগ-সুবিধা ইত্যাদি একত্রিত করে পৌরসভার উন্নয়নকে দেখতে হবে। মাননীয় সদস্য শ্রী শোভনদেব চ্যাটার্জি মহাশয় এখানে উপস্থিত আছেন, তিনি তো কর্পোরেশন শ্রমিক কর্মচারিদের নিয়ে আন্দোলন করেন এবং তিনি একজন পরিচিত নেতা, তাকে বলি, ১৯৭৬-৭৭ সালে কর্পোরেশনের একজন মজদুরের ২১৩ টাকা করে মাহিনা পেতেন এবং তখন পশ্চিমবঙ্গের পৌরসভাগুলির মজুররা আরও কম বেতন পেতেন, তাদের নিদারুণ কম বেতন ছিল আর ১৯৯২-৯৩ সালে সেই কর্পোরেশনের একজন মজদুর বেতন পাচ্ছেন ১৩৫৮ টাকা। এটা নিশ্চয় আমাদের গর্বিত করে এবং আমি মনে করি শোভনদেববাবুও নিশ্চয় এতে গর্বিত কারণ তিনি তো শ্রমিকদের নিয়ে আন্দোলন করেন কলকাতা কর্পোরেশনে। এটা সামগ্রিকভাবে সমস্ত পশ্চিমবাংলার শ্রমিক কর্মচারিদের ক্ষেত্রেই প্রযোজ্য। এবারে আমি

কংগ্রেসের সময় পৌরসভাগুলির প্ল্যান বাজেট কত ছিল এবং আমাদের সময় কত হয়েছে সেটা একটু বলতে চাই। ১৯৭৪-৭৫ সমগ্র পশ্চিমবঙ্গে কেবলমাত্র যেখানে প্ল্যান এক্সপেণ্ডিচার ছিল ২১.৭৫ লক্ষ টাকা সেটা ১৯৮৯-৯০ সালে এসে দাঁড়িয়েছে ১৫ কোটি ৩৬ লক্ষ টাকায়। অংকের হিসাবে বলা যায় যে এটা ৭৫ গুণ বৃদ্ধি পেয়েছে। আর নন প্ল্যানে শ্রমিক কর্মচারিদের মাহিনা এবং অন্যান্য খরচ যেখানে ১৯৭৪-৭৫ সালে ছিল ৬ কোটি টাকা ১৯৮৮-৮৯ সালে সেটা এসে দাঁড়িয়েছে ১১৮ কোটি টাকায় অর্থাৎ ১৯.৫ গুণ বৃদ্ধি পেয়েছে।

১৯৪৭ সালে সারা পশ্চিমবঙ্গে মোট ৬৯টি পৌরসভা ছিল। ১৯৪৭ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত সেই সংখ্যা বেড়ে হয়েছিল ৮৩টি। অর্থাৎ ৩০ বছরে মাত্র ১৪টি নতুন পৌরসভা বিগত দিনে কংগ্রেসি আমলে তৈরি হয়েছিল। তারপর বামফ্রন্ট রাজত্বকালে ১৯৭৭ সালের পর ১৯৭৮ সাল থেকে ১৯৯১ সালের মধ্যে বিগত ১৩/১৪ বছরের মধ্যে পশ্চিমবঙ্গে আরও ৩৩টি নতুন পৌরসভা গড়ে উঠেছে। বামফ্রন্ট সরকার ১৪ বছরের মধ্যে ৩৩টি পৌরসভা এবং নোটিফায়েড এরিয়া জনগণের উদ্দেশ্যে উপহার দিতে পেরেছে।

স্যার, এরপর আমি আসছি জলের কথায়। ওরা বললেন কলকাতার মানুষ জলের জন্য হাহা-কার করছে। অবশ্যই আমরা দাবি করি না যে, কলকাতার সমস্ত মানুষ পর্যাপ্ত পরিমাণ জল পাচ্ছে। কিন্তু আমি একটু উন্নয়ন অগ্রগতির তুলনামূলক পর্যালোচনা করতে চাই। ১৯৭২ সালে পলতা-টালা ওয়াটার ওয়ার্কস থেকে ১২০ মিলিয়ন গ্যালন পার ডে জল দেওয়া হ'ত। বিগ ডিপ টিউবওয়েলগুলি থেকে ১৮ মিলিয়ন গ্যালন পার ডে জল দেওয়া হ'ত এবং স্মল টিউবওয়েল থেকে ৫ মিলিয়ন গ্যালন পার ডে জল দেওয়া হ'ত। অর্থাৎ ১৯৭২ সালে কলকাতার মানুষদের মোট ১৪৩ মিলিয়ন গ্যালন পার ডে জল দেওয়া হ'ত। ১৯৯২ সালে, ২০ বছর পরে কত দেওয়া হচ্ছে? টালা-পলতা ওয়াটার ওয়ার্কস থেকে ১৬০ মিলিয়ন গ্যালন পার ডে জল দেওয়া হচ্ছে। গার্ডেনরিচ ওয়াটার ওয়ার্কস থেকে ৩২ মিলিয়ন গ্যালন জল দেওয়া হচ্ছে। বিগ ডিপ টিউবওয়েলগুলি থেকে ২৫ মিলিয়ন গ্যালন পার ডে জল দেওয়া হচ্ছে। বিগ ডিপ টিউওয়েলগুলি থেকে ২৫ মিলিয়ন গ্যালন পার ডে জল দেওয়া হচ্ছে। ছোট বা স্পট টিউবওয়েলগুলি থেকে ১০ মিলিয়ন গ্যালন পার ডে জল দেওয়া হচ্ছে। অর্থাৎ মোট ২২৭ মিলিয়ন গ্যালন পার ডে জল দেওয়া হচ্ছে। ১৯৭২ সালে যেখানে ১৪৩ মিলিয়ন গ্যালন জল দেওয়া হ'ত, সেখানে ১৯৯২ সালে ২২৭ মিলিয়ন গ্যালন জল দেওয়া হচ্ছে। ৮৪ মিলিয়ন গ্যালন পার ডে বেশি জল দেওয়া হচ্ছে।

স্যার, এরপর বিল্ডিং-এর প্রশ্নে আসছি। মাননীয় সুদীপবাবু বললেন, কলকাতায় প্রমোটরদের হাত নাকি খুবই লম্বা। বড় বড় প্রমোটরদের সঙ্গে নাকি প্রশাসনের যোগসূত্র রয়েছে। এই প্রসঙ্গে আমি শুধু একটা কথাই বলতে চাই যে, গত ১৪/৩/৯১ তারিখে কলকাতার প্রায় সব ক'টি—বেশ ক'টি—দৈনিক সংবাদপত্রে একটা সংবাদ ছবিসহ পরিবেশিত হয়েছিল। আমি সেই সংবাদ কাটিংটি এখানে তুলে ধরতে চাই। এতে একজন প্রাক্তন বিধায়কের ছবি আছে। সেই প্রাক্তন বিধায়ক ওদের দলের, কংগ্রেস বিধায়ক। মাননীয় চেয়ারম্যান যদি আমাকে অনুমতি দেন তাহলে আমি সেটা এখানে প্রকাশ করতে পারি। সুতরাং এর থেকেই বোঝা যাচ্ছে কলকাতায় প্রমোটরদের সঙ্গে কাদের যোগসূত্র রয়েছে। ওদের দলের

এম. এল. এ., কাউন্সিলরদের সঙ্গেই প্রমোটরদের যোগাযোগ রয়েছে। আমার কাছে কাগজ-পত্র আছে, ওরা যদি চ্যালেঞ্জ করতে চান, তাহলে আমার কাছে আসতে পারেন এবং দেখে যেতে পারেন।

এরপর আমি জঞ্জালের প্রশ্নে আসছি। কলকাতার এই সমস্যা একটা বিরাট সমস্যা। কলকাতার বর্তমান জনসংখ্যা একটা স্যাচ্যুরেটেড জায়গায় এসে পৌঁছেছে।

**(এই সময় লাল আলো জ্বলে)**

মাননীয় চেয়ারম্যান স্যার, আমার সময় শেষ হয়ে যাওয়ার জন্য আমি মাননীয় মন্ত্রীর ব্যয় বরাদ্দের দাবিকে সমর্থন করে বিরোধীদের কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[2-50 — 3-00 P.M.]

**শ্রী শঙ্কর দাস পাল ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, আজকে পৌর বাজেটের যে ডিমান্ড এসেছে তাকে আমি সমর্থন করতে পারছি না। কেন সমর্থন করতে পারছি না, তার কয়েকটা কথা আপনার মাধ্যমে জানাতে চাই। আরও কি কি করার দরকার ছিল, যেহেতু এখানে আমি এম. এল. এ. হলেও আমি একজন মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান আছি, আমার কিছু অভিজ্ঞতা আছে, স্পটে কাজ করতে গেলে কি কি করতে হয়, আমি মাননীয় পৌরমন্ত্রীকে অনুরোধ করব যে এইগুলোর দিকে একটু নজর রাখবেন। এইগুলো খুবই দরকার পৌরসভা চালাতে গেলে। ডিমান্ডে যেটা আছে ৯২-৯৩ বছরের জন্য গ্রস এক্সপেন্ডিচার দেখানো হয়েছে ১৬৭ কোটি ৪৫ লক্ষ ৩০ হাজার টাকা, অ্যাসিস্ট্যান্স টু লোকাল বডিজ ইত্যাদির জন্য, স্টেট প্ল্যান বাবদ ধরা হয়েছে ১ কোটি ৪০ লক্ষ। বাৎসরিক ১ কোটি ৪০ লক্ষ টাকা। স্লাম এরিয়া ডেভেলপমেন্ট এর জন্যও ধরা হয়েছে নন-প্ল্যানে ১ কোটি, স্টেট প্ল্যানে ১৩ কোটি টাকা। অ্যাসিস্ট্যান্স টু লোকাল, বডিজ, কর্পোরেশন এটসেন্টরা নন-প্ল্যানের ফান্ডে এমপ্লয়িদের জন্য, টি. এ.-র জন্য বরাদ্দ ১ কোটি ২৫ লক্ষ টাকা। পে'র জন্য বরাদ্দ ১৪ কোটি টাকা। মাননীয় চেয়ারম্যান মহাশয়, পশ্চিমবঙ্গে ১১৬টি পৌরসভা আছে। এই ১১৬টি পৌরসভাতে আপনি জানেন, আমরা যারা এম. এল. এ. আছি, এম. এল. এ.-দের শুধু রেকমেন্ডেশন করা ছাড়া কোনও ক্ষমতা নেই। এখন ক্ষমতাটা মোটামুটি চেয়ারম্যান, অঞ্চল প্রধান, জেলা পরিষদ এনটায়ার ব্যাপারটা তাদের হাতে রয়েছে। শহরকে উন্নতি করতে গেলে, শহরের ভাল করতে গেলে টাকার দরকার। আমি পৌর মন্ত্রীকে বলব আপনার টাকা যত লাগে নিয়ে আসুন, টাকা নিয়ে এসে সমবন্টন করুন। সমবন্টন করে যাতে পৌরসভাগুলোর কাজগুলো ভালভাবে হয়, সেদিকে লক্ষ্য রাখুন। আজকে মোটামুটিভাবে চিন্তা করতে হবে যে এত টাকা থাকা সত্ত্বেও পৌরসভাগুলো যে তিমিরে ছিল সেই তিমিরেই রয়েছে। নিউ পে স্কেল যেটা ইনট্রোডিউস করেছেন, আপনারা জানেন নিউ পে স্কেলের কোনও টাকা এখনও পর্যন্ত দেওয়া হয়নি। মিউনিসিপ্যালিটিকে ওন ফান্ড থেকে দিতে হচ্ছে৷ এটা একটা খুব কঠিন ব্যাপার। এখনও টাকা পেল না। মিউনিসিপ্যালিটির সোর্স অব ইনকাম কম। আপনারা যে সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড বসিয়েছেন, সমস্ত সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডকে বাঞ্চাল করে দিয়েছেন। বাজেটে আপনাদের

টাকা ধরা আছে, পৌরসভার ইনকাম বাড়বে ধরা আছে, তাহলে এই যে আজকে তিন বছর ধরে, শুধু বহরমপুরে কেন সমস্ত পৌরসভা হাইকোর্টের মাধ্যমে ইঞ্জাংশন হয়ে আছে, তাদের ইনকাম হল না, অথচ যে সিস্টেম আমাদের চালু ছিল অ্যাসেসার অ্যাসেসমেন্ট করে যদি টাকাটা হত তাহলে মিউনিসিপ্যালিটির ইনকাম বাড়ত। আজকে পৌরসভার ২৫ থেকে ৩০ লক্ষ টাকা, এটা আমার বহরমপুর পৌরসভার ইনকামটা বন্ধ হয়ে গেল হাইকোর্টে কেস থাকার জন্য। সুতরাং আমরা অ্যাসেসার অ্যাপয়েন্টমেন্ট করতে পারলাম না। আমি তাই মাননীয় পৌরমন্ত্রীকে অনুরোধ করব, আপনি এই বিষয়টা দেখুন। কিন্তু আপনার পক্ষে দেখার একটু অসুবিধা আছে, আপনি এখন সবচেয়ে বিজি মন্ত্রী আপনাকে সফদা-র হাসমি থেকে আরম্ভ করে সুভাষ ঘিসিং এর কোনও গন্ডগোল হলে সমস্ত দায়িত্ব নিয়ে আপনাকে ছুটে যেতে হয়। তাই আমি অনুরোধ করব একজন দায়িত্বপূর্ণ কাউকে—অশোকবাবু এসেছেন, অশোকবাবু যখন একটা পৌরসভার চেয়ারম্যান আছেন, উনার অভিজ্ঞতা আছে, আপনি সেই ভাবে একটা কিছু করুন। আমি চাই পৌরসভাগুলো ভালভাবে চলুক। আজকে দ্বিতীয় কথা হল, সমস্ত পৌরসভার কাছে এস. ই. বি. টাকা পাবে। শুধু বহরমপুর নয়, গোটা পশ্চিমবঙ্গে কাউকে ২৫ লাখ, ৩০ লাখ, কোটি ক্যালকাটা কর্পোরেশন কোটিতে চলে গেছে, আমাদের কাছেও টাকা পাবে। তাহলে এস. ই. বি. চলবে কি করে? এটাও চিন্তা করতে হবে, তাকে তো টাকা দিতে হবে? অতএব আমার কংক্রিট সাজেশন আমি রাখছি, আমি করে এটা আপনি নেবেন। আর এস. ই. বি. তো শহরের উপর যারা ব্যবস্থা করছে, তারা শহরের উপর দিয়ে পোল নিয়ে যাচ্ছে, তার টেনে নিয়ে যাচ্ছে। তাকে তো একটা পার্সেন্টেজ দিতে হবে। সেই তার এবং পোল পুঁতে পোস্ট কানেকশন দিয়ে তাদের তো একটা সোর্স অব ইনকাম হচ্ছে। তাহলে ওখানে একটা পেপার অ্যাডজাস্টমেন্ট কি করে হয়, আমি চাই এস. ই. বি. ও টাকা পাক এবং মিউনিসিপ্যালিটিও এস. ই. বি.-র কাছ থেকে পেপার অ্যাডাজস্টমেন্ট করে কিছু পাক। কারণ পৌরসভার উপর দিয়ে ব্যবসা করে তারা টাকা পাচ্ছে। অতএব তাকে কিছু টাকা পৌরসভাকে দিতে হবে। এই বিষয়ে আপনি একটু চিন্তা করবেন। কিভাবে অ্যাডজাস্টমেন্টটা করা যায়।

আপনি আজকে যে একটা পদক্ষেপ নিয়েছেন হরিজন ভাইদের উপর, তাদের মাথায় করে ময়লা নিয়ে যাওয়া বন্ধ করেছেন এবং তারজন্য আইন করেছেন আমি এর জন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। আজকে এই জিনিস যেন আর করা না হয়। স্যার, আপনি জানেন আমাদের পৌরসভাতে একজিকিউটিভ অফিসার নেই, ই. ও. নেই কোনও পৌরসভায়। কোনও পৌরসভা বাজেট করেনি। ডি. এল. বি.-তে খোঁজ নিয়ে দেখুন পশ্চিমবঙ্গে পৌরসভা বাজেট প্লেস করেনি। আমাদের কংগ্রেসি পৌরসভা, এ ছাড়াও বহরমপুর, মেদিনীপুর, রামপুরহাট, বোলপুর, ইংলিশবাজার, কাঁদি কোনও বাজেট প্লেস করেনি। আমাদের পৌরসভাতে ১৯৭৬ সাল থেকে বাজেট প্লেস হয়নি, কেন হয়নি, আগে ওখানে সি. পি. এমের বোর্ড ছিল, ঐ সি. পি. এমের বোর্ডের বাজেট দেওয়া হয়নি। আমরা ১৯৮৬ সালে আসার পর আপনাদের দেখিয়েছিলাম। আপনারা ই. ও., এফ. ও. সমস্ত অফিসার দিয়েছেন, আজ পর্যন্ত কোনও অফিসার ওখানে নেই, কেউ এলে ২ মাস, ৬ মাস এক বছর থেকে চলে যায়। উইদাউট বাজেট একটা পৌরসভা চলতে পারে না। পৌরসভায় ই. ও. এস. ও. দিয়েছেন সেগুলি যেন

থাকে, আজকে মনে রাখতে হবে এতগুলি পৌরসভার বাজেট নেই। আপনি শিশির মঞ্চে যে কথাটি বলেছিলেন তা নিশ্চয় আপনার স্মরণে আছে যে প্রত্যেক পৌরসভা লোক নিয়েছে আপনি স্বীকার করেছেন। মুশকিল হয়েছে বহরমপুরে লোক চাইছে বহরমপুরে পৌরসভায় আপনি যে কমিটি করে দেবেন বলেছিলেন সেই কমিটির মাধ্যমে আপনি চেয়েছিলেন, সেই কমিটির রিপোর্টের উপরে আপনি একটা ডিসিশন নেবেন। আমি এই সঙ্গে জানাচ্ছি আজ পর্যন্ত কমিটি হয়নি। কমিটির রিপোর্ট বহরমপুরে একটা বিশেষ করে আপনারা কি ভাবছেন আমি জানিনা বহরমপুর আপনাদের বিষ নজরে থাকার জন্য যে অবস্থা হয়েছে তাতে আমরা আমাদের কর্মচারী ভাইদের টাকা দিতে পারছি না। কর্মচারিরা ১১ মাস টাকা পায়নি। আপনি জানেন গভর্নমেন্ট যেমন জি. ও. দিয়ে থাকেন তেমনি আমার কাছে জি. ও. রিপোর্ট আছে, সমস্ত জি. ও. পেপার্স রেডি রেখেছি সমস্ত জি. ও. দেখে গিয়েছে বহরমপুর পৌরসভার ৮০ লক্ষ টাকা পাওনা আছে। আপনাকে ধন্যবাদ দিচ্ছি এই কারণে যে পয়লা বৈশাখ সমস্ত শুভদিন, ব্যবসায়িরা লালখাতা নিয়ে বসে থাকে দেনা পাওনা শোধ হবে, এই নিয়ে আমি আপনার সঙ্গে যোগাযোগ করেছিলাম।

মাননীয় মুখ্যমন্ত্রী, আপনি এবং আমি যেদিন একসঙ্গে কথা বললাম, তখন মুখ্যমন্ত্রী আপনাকে বলেছিলেন—টাকাটা ছেড়ে দাও। আপনি সে কথা রেখেছেন, তারজন্য ধন্যবাদ জানাচ্ছি। সামনেই পয়লা বৈশাখ—কর্মচারিরা ১১ মাসের মাইনে পাবেন। আপনাকে অনুরোধ করব, আমার এখনও প্রায় ৫০ লক্ষ টাকা যা পাওনা রয়েছে, ৩০ লক্ষ টাকা গেছে, সেটা সত্ত্বর দিয়ে দেবেন যাতে পৌর কর্মচারিদের পাওনা টাকা এবং শহরাঞ্চলের উন্নয়নমূলক কাজের দিকে লক্ষ্য রাখতে পারি। ইতিপূর্বে ও আমরা সমস্ত কথা রেখেছি। এ-ব্যাপারে ডাইরেক্টর অফ লোকাল বডিজ এবং একজিকিউটিভ অফিসার, ফিনান্স অফিসারদের সঙ্গে কথা বলতে পারেন। আজকে পৌরসভাকে যেসব কম্পোনেন্ট দেবার কথা সেটা আমরা পাচ্ছি না। বর্তমানে সেখানে খরা চলছে। ড্রাউট সিচুয়েশনের মোকাবিলা করতে সেন্ট্রাল গভর্নমেন্ট থেকে নানা অ্যাসিস্টান্ট আসে, টিউবওয়েল আসে, কিন্তু সেটা আমরা পাচ্ছি না। এই খরায় বহরমপুর মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান জল খেতে পাবেন, কমিশনারদেরও কোনও অসুবিধা হবে না, কিন্তু বহু বস্তি আছে যেখানকার মানুষজন জল পাবেন না। সেই সাহায্য পেলে আমরা ঐসব মানুষের জন্য উন্নয়ন করব। এক্ষেত্রে রাজনীতির কোনও প্রশ্ন উঠে না। বহরমপুর মিউনিসিপ্যালিটি কংগ্রেস দখল করেছে, তার দায়িত্ব নিয়েছে। কিন্তু খোঁজ নিয়ে দেখবেন—সেখানে একজন সি. পি. এম. এবং একজন আর. এস. পি. রয়েছেন—আমরা যখন টাকা অ্যালট করি, সম বন্টন করি। সেখানে সি. পি. এম. বা আর. এস. পি.-র ক্ষেত্রে কোনও ব্যতিক্রম করি না। কাজেই বিমাতৃসুলভ ব্যবহার করবেন না। আপনি টাকা রিলিজ করেছেন, কর্মচারিরা মাইনে পাবেন, তাই আবার আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। এই সঙ্গে বাজেটের বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

**(এই সময় মিঃ ডেপুটি স্পিকার চেয়ার গ্রহণ করেন)**

**শ্রী মহম্মদ ইয়াকুব ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, পৌর ও নগর উন্নয়ন মন্ত্রী আজকে যে বাজেট সভায় পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে দুই-একটি বিষয় উল্লেখ করতে চাই যে, কেন এই বাজেটকে সমর্থন করছি।

[3-00 — 3-10 P.M.]

প্রথমেই বলতে চাই, আপনারা অবগত আছেন, বিশেষ করে আমি বিরোধী বন্ধুদের দৃষ্টি আকর্ষণ করতে চাই, তারা সমালোচনা করছেন কিন্তু ১৯৭১-৭২ সালের দিকে আমরা যদি তাকাই তাহলে দেখব কলকাতায় একটা ভয়াবহ অবস্থা তখন এবং সেই অবস্থায় সি. এম. পি. ও সি. এম. ডবলু, এস. এ. থাকা সত্ত্বেও সি. এম. ডি. এ., ক্যালকাটা মেট্রোপলিটন ডেভেলপমেন্ট অথরিটি তৈরি হল এবং কলকাতা কর্পোরেশনের সাথে কোনও আলোচনা না করে বস্তি উন্নয়নের পরিকল্পনা করা হল। তখন কংগ্রেস ক্ষমতায় ছিল, পৌরসভাকে অগণতান্ত্রিক উপায়ে ভেঙ্গে দেওয়া হল এবং যারা কাজ জানে না, যারা কলকাতা এবং ২৪-পরগনায় সন্ত্রাস সৃষ্টি করে এবং সমস্ত রাজনৈতিক আন্দোলনের কণ্ঠ রোধ করে সেই রকম সমস্ত মস্তানদের কর্পোরেশনে নিয়ে বস্তি উন্নয়নের নামে কাজ শুরু করা হল। বস্তি উন্নয়নের নামে সেই কাজ করতে গিয়ে আন্ডারগ্রাউন্ড সুয়ারেশ লাইন কিভাবে হবে, কোথায় তার আউটলে হবে, জাল কোথায় গিয়ে পড়বে কোনও রকম আলোচনা কর্পোরেশনের সঙ্গে করা হল না, তখন কোনও সমন্বয় ছিল না। কিন্তু আজকে বামফ্রন্ট সরকার আসার পর সি. এম. ডি. এ-র সাথে কর্পোরেশন বলুন, ক্যালকাটা ইমপ্রুভমেন্ট ট্রাস্ট বলুন সকলের সাথে সমস্ত দিক থেকে সমন্বয় সাধন করেছে। ১৯৭২-৭৮ সাল পর্যন্ত যে কাজ সি. এম. ডি. এ করে গিয়েছিল সেই কাজের মধ্যে দেখা গেল বস্তি উন্নয়নের নামে যে কাজ করা হয়েছিল সেই কাজ আবার নূতন করে আরম্ভ করতে হল, রিসারভিসিং-এর ব্যবস্থা করতে হল। স্বাভাবিকভাবে আমি বলতে চাই যে পদ্ধতি নিয়ে তারা কাজ আরম্ভ করেছিল আর যে পদ্ধতি নিয়ে আমাদের বামফ্রন্ট সরকার কাজ আরম্ভ করেছিল সেটা আকাশ-পাতাল তফাৎ, এটা বুঝে নিতে হবে। আমি এই কথা বলতে চাই কলকাতা কর্পোরেশনে নির্বাচিত প্রতিনিধি শুধু নয় সেখানে আলাদা ভাগ করে দেওয়া হয়েছে, স্বাস্থ্য দপ্তর আলাদা দপ্তর করা হয়েছে, বস্তি উন্নয়নের জন্য আলাদা দপ্তর করা হয়েছে। মেয়র ইন কাউন্সিল তৈরি করে কলকাতা কর্পোরেশনে এবং হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনে কাজ করা হচ্ছে। আপনারা তো এই কথা বললেন না ১৯৫০/৫১ সালে ক্যালকাকাট মিউনিসিপ্যাল অ্যাক্ট পরিবর্তন করেছিলেন কিনা? তাতো আপনারা করেন নি। কিন্তু ১৯৮০ সালে ক্যালকাটা মিউনিসিপ্যাল অ্যাক্ট পরিবর্তন করা হল বস্তিতে সুযোগ-সুবিধা দেবার জন্য। নানা রকম আইন পরিবর্তন করে বস্তি উন্নয়নের কাজ আজকে বামফ্রন্ট সরকার এগিয়ে নিয়ে চলেছে। নানা ভাবে রাস্তা-ঘাট তৈরি করার ক্ষেত্রেই বলুন, পয়ঃপ্রণালী নির্মাণের ক্ষেত্রেই বলুন এগিয়ে চলেছে। স্বাভাবিকভাবে এই সমস্ত কাজ করতে হলে অনেক টাকা পয়সার দরকার। আজকে কলকাতার বস্তি উন্নয়ন সম্পর্কে যারা বলছেন—বিরোধী বন্ধুরা—যারা হাওড়ার রাস্তা-ঘাট সম্পর্কে বলছেন তারা কি একবার চিন্তা করে দেখবেন আজকে অর্থনৈতিক অবস্থাটা কোথায় গিয়ে দাঁড়িয়েছে? সারা পশ্চিমবাংলার প্রাণ কেন্দ্র হাওড়া কলকাতা এবং ২৪-পরগনা। আজকে এখানে জনসংখ্যা দিনের পর দিন বাড়ছে। এখানকার ডেভেলপমেন্ট এবং ইমপ্রুভেমেন্টের জন্য এই বৈজ্ঞানিক যুগে, প্রযুক্তির যুগে তারা চিন্তা করেন না কেন্দ্রীয় সরকারের অর্থনীতির ফলে খরচ কিভাবে বাড়ছে। যখন কলকাতা কর্পোরেশনের পক্ষ থেকে মেয়র গিয়ে কেন্দ্রীয় সরকারের কাছে

প্রধানমন্ত্রীর কাছে বারে বারে আবেদন করেছিল ১৮৩০ কোটি টাকা দিতে হবে কলকাতার উন্নয়নের জন্য তখন তো একবারও বললেন না আমরা যাবো পশ্চিমবাংলার জন্য কথা বলতে, আমরা পশ্চিমবাংলা থেকে নির্বাচিত, আমরা যাব কেন্দ্রীয় সরকারের কাছে চাপ সৃষ্টি করতে টাকা আদায়ের জন্য।

এই কথা তারা বললেন না। কিছুদিন আগে টাউন প্ল্যানিংয়ের পক্ষ থেকে নগর উন্নয়নের জন্য প্রকল্প করে তিনশ কোটি টাকার স্কীম নিয়ে গেলেন কলকাতার মেয়র। কিন্তু তাঁরা দিলেন না। তিনি চিঠি দিয়ে পরিষ্কারভাবে এই টাকা দেবার জন্য বলেছিলেন, কিন্তু তাঁরা এই টাকা দিলেন না। আমাদের বন্ধুরা একবারও এ সম্বন্ধে বলতে পারলেন না। তাঁরাও তো পশ্চিমবাংলার বিধায়ক, কৈ, একবারও তো এই কথা বললেন না? আজকে কলকাতা কর্পোরেশন নগর উন্নয়নের ব্যাপারে, পৌর এলাকার উন্নয়নের কাজ দ্রুত গতিতে যেভাবে এগিয়ে নিয়ে যাচ্ছে, তার সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে যেভাবে কাজ করার চেষ্টা হচ্ছে, সেখানে তাঁরা কিছু বলছেন না। আমি তাই বলতে চাই যে, কলকাতা কর্পোরেশনে একটা গণতান্ত্রিক পরিবেশ সৃষ্টি হয়েছে। হাওড়া কর্পোরেশনে একটা পরিবেশ সৃষ্টি হয়েছে। অন্যান্য পৌরসভাগুলোতেও গণতান্ত্রিক পরিবেশ সৃষ্টি হয়েছে। শুধু তাই নয়, সাধারণ মানুষকে নিয়ে, বিভিন্ন সমিতি ও সংগঠনকে নিয়ে, আলোচনা করে কাজ করার চেষ্টা করা হচ্ছে। আমি তাই এই বাজেটকে সমর্থন করে এই কথা বলতে চাই যে, আজকে কলকাতা, হাওড়া এবং অন্যান্য পৌরসভার উন্নয়নের ব্যাপারে আপনাদেরও চিন্তা-ভাবনা করতে হবে নতুনভাবে। আজকে বামফ্রন্ট সরকারের শুধু রাজনৈতিক দৃষ্টিভঙ্গি নিয়ে সমালোচনা করলে চলবে না। আজকে এই বাজেটকে সমর্থন করতে গিয়ে আমি পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করব যে, আজকে কলকাতা শহরের যে গার্বেজ, যেখানে ২,২০০ টন গার্বেজ প্রতিদিন রিমুভ করতে হয়, সেখানে আজকে বিজ্ঞান ও প্রযুক্তির যুগে কি ব্যবস্থা করা যায়, বিশেষ করে অর্থনৈতিক ব্যবস্থা সম্বন্ধে আমাদের ব্যবস্থা করতে হবে। দমদম, সল্টলেক, দক্ষিণ দমদম এইসব জায়গায় আন্ডারগ্রাউন্ড লাইন করার প্রকল্প হচ্ছে পানীয় জল সরবরাহের জন্য, এর সাথে সাথে উত্তর ২৪-পরগনার নতুন শহর যাকে বলা যায় জেলা শহর, বারাসতে কিভাবে পানীয় জল সরবরাহের ব্যবস্থা করা যায় পৌরসভার মাধ্যমে, সেই বিষয়ে আমি মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, তিনি এই বিষয়ে চিন্তা করুন। যাতে সেখানে পানীয় জল সরবরাহের সুষ্ঠু ব্যবস্থা করা যায়। জল নিকাশি ব্যবস্থা সম্বন্ধে একটু বলি। কংগ্রেসি আমলে কোনদিন কোন সময়ে তাঁরা এই বিষয়ে চিন্তা করেছিলেন? কিন্তু আজকে বিভিন্ন পৌরসভা ড্রেনেজ, জল নিকাশি ব্যবস্থাকে সুন্দর করে করার চেষ্টা করছে, যতটুকু বরাদ্দ আছে তার মধ্য দিয়ে কাজগুলোকে করার জন্য চেষ্টা করছে। এখন কাজ করার একটা মানসিকতা তৈরি হয়েছে, একটা পরিবেশ তৈরি হয়েছে। আমি তাই আজকে বলব যে, আমাদের রেভিনিউ, কিছু রিসোর্সের কথাও চিন্তা করতে হবে। আমাদের বন্ধুরা এখানে আছেন, তাঁদের কাছে বলতে চাই যে, কলকাতা শহর, হাওড়া শহরে হাজার হাজার, লক্ষ লক্ষ মানুষ ডেলি ট্রেনে করে আসছেন। এই শহরে, হাওড়া জেলা, উত্তর ২৪-পরগনার বিভিন্ন ইন্ডাস্ট্রিয়াল এলাকা থেকে হাজার হাজার, লক্ষ লক্ষ মানুষ আসছে, কৈ, আপনারা তো একবারও বলেন নি— কেন্দ্রীয় সরকার রেলের যে ভাড়া আদায় করেন তার ২ পারসেন্ট পশ্চিমবাংলার শহর এবং পৌর

এলাকার উন্নয়নের জন্য বরাদ্দ করুন। এই টাকা আদায় করে আনি, এই কথা তো একবারও বলেননি। আমি তাই পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে এই দাবি কেন্দ্রীয় সরকারের কাছে তোলা দরকার। লক্ষ লক্ষ মানুষ এই শহরের বুকে, এই নগরের বুকে আসবে এবং এই নগরের সমস্ত জল, পানীয় জল, ল্যাট্রিন এইসব ব্যবহার করবে, সমস্ত গার্বেজ রিমুভ করতে হবে পৌরসভাকে, অথচ কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোনও টাকা পাব না? এই দাবি কেন্দ্রীয় সরকারের কাছে তুলতে হবে। হকার সমস্যা শুধুমাত্র কলকাতা শহরের সমস্যা নয়। এই সমস্যা হাওড়া, চব্বিশ পরগনার পৌর এলাকাতেও আজকে বাড়ছে কেন? এটা সোসিও ইকনোমির দিক থেকে আমাদের চিন্তা করতে হবে। হঠাৎ করে হকারদের উচ্ছেদ করতে চাইলেই এই সমস্যার সমাধান করা যায় না।

[3-10 — 3-20 P.M.]

এই বিষয়ে অল্টারনেটলি চিন্তা-ভাবনা করতে হবে। পাশাপাশি তারা এই শহরে ডেইলি যে ব্যবসা করছে, তাদের কাছ থেকে সার্ভিস চার্জ হিসাবে কিছু আমরা নিতে পারি কিনা, রেভিনিউ আদায় করা যায় কিনা সেটা সম্পর্কেও চিন্তা-ভাবনা করার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এই প্রসঙ্গে আর একটা কথা বলব যে, কলকাতা ইমপ্রুভমেন্ট ট্রাস্ট, সি. এম. ডি. এ.-এর মধ্যে নিয়ে আসা হচ্ছে। এখন কলকাতা ইমপ্রুভমেন্ট ট্রাস্টের ডিপোজিট ওয়ার্ক ছাড়া নতুন কিছু জেনারেল স্কীম করার সুযোগ নেই। এই বিষয়ে আমি বলব যে ডিপোজিট ওয়ার্ক ছাড়া কলকাতা ইমপ্রুভমেন্ট ট্রাস্টের আগামীদিনে জেনারেল স্কীমে কাজ কোথায় কোথায় করা যায়, কি ভাবে করা যায় সেই সম্পর্কে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এছাড়াও আরও নানা দিক থেকে নানাভাবে আমাদের চিন্তা-ভাবনা করতে হবে। কলকাতা, হাওড়া ছাড়াও অন্যান্য পৌরসভাগুলিতে শুধু জনসংখ্যার ভিত্তিতে বরাদ্দ করলেই হবেনা, তার সঙ্গে সেগুলির ডেভেলপমেন্টের জন্য কি করা যায় সেটাও ভাবতে হবে। কোন কোন পৌরসভাগুলি ডেভেলপড, আর কোনগুলি আনডেভালপড্ সেগুলি দেখতে হবে এবং আনডেভালপড্ পৌরসভাগুলির দিকে বেশি নজর দিতে হবে এবং সেগুলির জন্য আরও বেশি বরাদ্দ করার জন্য চেষ্টা করতে হবে। আর একটা কথা হচ্ছে, শুধু কলকাতা শহর নয়, আজকে পৌরসভাগুলিতে যে গণতান্ত্রিক পরিবেশ সৃষ্টি হয়েছে সেই পরিবেশকে বজায় রেখে আগামীদিনের আরও বেশি উন্নতির লক্ষে বামফ্রন্ট সরকারের পরিকল্পিত যে চিন্তা-ধারা তাকে বাস্তবায়িত করার জন্য আমাদের সকলকে সম্মিলিতভাবে চেষ্টা করতে হবে। এই প্রসঙ্গে এ কথা বলব যে কেন্দ্রীয় সরকার অন্যান্য শহরকে যে হারে তারা সাহায্য করেন—সেটা বোম্বে বলুন, মাদ্রাজ বলুন, দিল্লি বলুন—কিন্তু কলকাতা সম্পর্কে তাদের কম দেওয়ার চিন্তা কেন আমি জানিনা। এই ধরনের চিন্তা থাকা উচিত নয়। কারণ পূর্বাঞ্চল শহরগুলি থেকে কোটি কোটি টাকা তারা আদায় করছে, কেন্দ্রে চলে যাচ্ছে, অথচ কেন্দ্রীয় সরকার কলকাতা সম্পর্কে, হাওড়া সম্পর্কে উদাসিন থাকবেন, এটা হতে পারে না। আমি মনে করি এই বিষয়ে আমাদের নূতন ভাবে চিন্তা করতে হবে এবং কেন্দ্রীয় সরকারের কাছে দাবি তুলতে হবে। আর একটা বিষয়ে আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করব। সেটা হচ্ছে, আনঅথোরাইজড বিল্ডিং সম্পর্কে। এই বিষয়ে বারবার এখানে বলা হয়েছে।

আনঅথোরাইজড বিল্ডিং সম্পর্কে নানা ভাবে নানা দিকে থেকে যে অ্যাকশন নেওয়া হচ্ছে না, তা নয়, অ্যাকশন নেওয়া হচ্ছে। কিন্তু আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করব, ইউ/এস ৪০০ (৮), এটাকে ইমিডিয়েটলি ইমপ্লিমেন্ট করা উচিত। অর্থাৎ যেখানে যে মুহূর্তে আনঅথোরাইজড হচ্ছে সঙ্গে সঙ্গে সেটাকে ভেঙ্গে দেবার ব্যবস্থা করা উচিত। সেইভাবে লোকবল, সেই ভাবে পুলিশের ব্যবস্থা ইনট্রোডিউস করা উচিত। আমরা দেখছি অন্যায় ভাবে কলকাতা শহরাঞ্চলে এগুলি করার একটা প্রবণতা দেখা দিয়েছে।

এই বিষয়ে যে আইন আছে সেই আইনকে কার্যকর করতে হবে। ইউ/এস ৪০০(৮)-এ বে-আইনি বাড়ি ভেঙ্গে দেবার যে ব্যবস্থা আছে সেটাকে ইমপ্লিমেন্ট করতে হবে। আর একটা জিনিস আমরা দেখছি। পঞ্চায়েত এলাকায় আজকে প্রোমোটররা ছোট ছোট বস্তির বাড়িওয়ালাদের নানা দিক থেকে টাকার প্রলোভন দেখিয়ে সেখানে দোতলা, ৪ তলা বাড়ি তৈরি করার জন্য চেষ্টা করছে। তার বিরুদ্ধে আজকে জনমত গঠন করতে হবে, ওয়ার্ডে ক্যাম্পিং করতে হবে। আমরা যদি জনমত গঠন করতে পারি, যদি ক্যাম্পিং করে মানুষকে বোঝাতে পারি তাহলে বে-আইনি বাড়ি তৈরি বন্ধ করতে পারব। তা না হলে শুধু আইন করে এগুলি বন্ধ করা যাবে না। এই কথা বলে, এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পৌর নগর উন্নয়ন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী এখানে যে ব্যয়বরাদ্দের দাবি উপস্থাপিত করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের সদস্যদের আনা কাট মোশনের সমর্থন করছি। এবং তার উপরে বক্তব্য রাখছি। এখানে যে ৩টি দাবি আনা হয়েছে ৩৭, ২৬ এবং ৯০ এতে আমাদের দলের সদস্য সুদীপবাবু বলেছেন কলকাতা পৌরসভা সম্বন্ধে এবং সেখানে কি অবস্থা চলছে জানিয়েছেন। এরপর শোভনবাবুও বলবেন কিন্তু আমি আমার বক্তব্যকে শুধুমাত্র পশ্চিমবাংলার বিভিন্ন পৌরসভাকে কেন্দ্র করেই দাবি নং ৯০-যে ব্যয়বরাদ্দর দাবি আনা হয়েছে, সেই দাবির মধ্যেই বক্তব্য সীমাবদ্ধ রাখবার চেষ্টা করব। আজকে পশ্চিমবাংলার পৌরসভাগুলির উপরে যেভাবে কাজের বোঝা বেড়েছে এবং দিনের পর দিন ছোটছোট এত কাজ এসে পড়ছে পৌরসভার উপরে যে, সেখানে সরকারি পক্ষ থেকে বিভিন্নভাবে পৌরসভাকে একটা অক্টোপাসের মতো বেঁধে রাখার চেষ্টা করছে। রেশন কার্ড বিলি থেকে আরম্ভ করে সরকারি যেসব স্বনিযুক্তি প্রকল্প আছে যথা সেস্রু এন আর আই, মৎস্যজীবীদের পরিচয় পত্র প্রদান এই রকম ছোটখাট বিভিন্ন কাজ পৌরসভার মধ্যে এসে পড়ছে। আমরা দেখেছি যে বঙ্গীয় পৌর আইনের ৬৬ ধারায় যা বলা আছে তা হচ্ছে যে, আমাদের প্রতি বছর ১ পারসেন্ট পোস্ট ক্রিয়েট করতে হবে এবং এই ব্যবস্থাটাকে সরকার একটু কড়াকড়ি করার চেষ্টা করছেন। নতুন কর্মী নিয়োগের ক্ষেত্রে সরকার একটু কড়াকড়ি পৌরসভাগুলিকে রেখে একটা লিমিটেড স্টাফের মধ্যে রেখে বিশাল কাজের চাপ দেওয়ার চেষ্টা চালাচ্ছেন। এবং শুধু তাই নয়, আর্থিক দিক থেকেও এটা খুব বড় হয়ে দেখা দিয়েছে। আমাদের পৌরসভাতে স্টাফের ক্ষেত্রে সরকার যে টাকা দেন তাতে শুধুমাত্র সাবভেনশনের ক্ষেত্রে ৮০ পারসেন্ট টাকা দেওয়া হয়ে থাকে এবং এ ছাড়া আর কোনও টাকা সরকার দিচ্ছেন না। স্টাফেদের ২০ পারসেন্ট ডি. এ., হাউস রেন্ট, তার

৫০ পারসেন্ট বেসিকের উপরে যে টাকা, পার হেড মেডিক্যাল যে ৩০ টাকা এই সমস্ত টাকা পৌরসভাগুলি তার ওল্ড ফান্ড থেকে দিতে হচ্ছে। অর্থাৎ মিউনিসিপ্যাল ফান্ড থেকে এই টাকা দিতে হচ্ছে। ১৯৭০ সাল থেকে এই যে ৮০ পারসেন্ট সাবভেনশনের প্রথা চালু আছে সেটা সংশোধন হওয়া উচিত। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন রাখছি এবং দাবিও করছি যে এই ৮০ পারসেন্ট এর জায়গায় সেন্ট পারসেন্ট করা উচিত, কারণ আজকে পৌরসভাগুলির যে অবস্থা সৃষ্টি হয়েছে তাতে ১০০ পার্সেন্ট সাবভেনশন দেওয়া উচিত। শুধু তাই নয়, আজকে আমাদের যে পৌরসভাগুলির বিভিন্ন স্টাফ আছে তাদের আফটার রিটায়ারমেন্ট যে বিপুল অঙ্কের টাকা দিতে হয় যথা পেনশন, এবং গ্রাচুয়েটি ইত্যাদি বাবদ যে টাকা দিতে হয় সেই টাকা দেবার ক্ষেত্রে পৌরসভাগুলির উপরেই বোঝা এসে পড়ে। সেখানে আফটার রিটায়ারমেন্ট যেসব অবসরপ্রাপ্ত কর্মীরা পেনশন, গ্রাচুয়েটি বাবদ টাকা পান সেই টাকা কিন্তু সরকার দেন না। সেই টাকা মিউনিসিপ্যালিটির ওন ফান্ড থেকে দিতে হচ্ছে। যেমন সাবভেনশনের ক্ষেত্রে ৮০ পারসেন্ট সরকারকে দিতে হয়, তেমনি অন্তত এই ব্যাপারটাও একটু বিবেচনা করার জন্য আবেদন রাখব।

এই ব্যাপারে অন্তত একটা কিছু টাকা দেওয়া হোক। আজকে শুধু তাই নয় বোনাসের ক্ষেত্রে দেখছি স্টাফেদের এইট্টি পারসেন্ট টাকা মিউনিসিপ্যাল ওল্ড ফান্ড থেকে দেওয়া হচ্ছে। গভর্নমেন্ট মাত্র টুয়েন্টি পারসেন্ট দিচ্ছে ; অর্থাৎ টাকার যে বোঝা সেটা মিউনিসিপ্যাল ফান্ড থেকে দিতে হচ্ছে। আজকে এই আর্থিক বোঝাটাকে কাটিয়ে উঠার জন্য পৌরসভায় যে কাজ হচ্ছে সেই ব্যাপারে বলি প্রথম অর্থ কমিশনের চেয়ারম্যান ছিলেন ভবতোষ দত্ত তিনি অনেক সুপারিশ করেছিলেন এবং সেইগুলি সরকারকে দেওয়া হয়েছিল, কিন্তু সরকার সেই সুপারিশ একটাও মানেনি। দ্বিতীয় অর্থ কমিশন অনেক ঢাকঢোল পিটিয়ে গঠিত হয়েছে আমরা অন্তত আশা করব মিউনিসিপ্যালিটিগুলিকে এই ব্যাপারে সুযোগ দেওয়া উচিত। আমরা জানি না সরকারের ঘুম ভাঙবে কিনা, দ্বিতীয় অর্থ কমিশনে যে সুপারিশ দেওয়া হয়েছে সেই সুপারিশ সরকার মানবে কিনা এই ব্যাপারে আমাদের সন্দেহ থেকে যাচ্ছে। শুধু তাই নয়, আজকে পৌরসভার আন্ডারে যে প্রাইমারি স্কুলগুলি আছে সেখানেও কোনও টাকা দেওয়া হচ্ছে না, শুধুমাত্র বছরে ৩ হাজার টাকা দেওয়া হচ্ছে। আমি একটি পৌরসভার চেয়ারম্যান ছিলাম সেখানে ৫টি বিদ্যালয় আছে, সেই বিদ্যালয়ে ব্যাপক টাকা খরচ হয় কিন্তু তারা কোনও টাকা পাচ্ছে না। আমি শান্তিপুরের পৌরসভার ব্যাপারে জানি সেখানে হেলথ ক্লিনিকের জন্য স্পেসিফিক অ্যালটমেন্ট বছরে সাড়ে ৩ লক্ষ টাকা দরকার হয়, কিন্তু তাদেরকে একটিও টাকা দেওয়া হয়নি। এটা মিউনিসিপ্যালিটির নিজস্ব ফান্ড থেকে দেওয়া হয়, কিন্তু আমরা আজকে এখানে এটা দেখতে পাচ্ছি না, যার জন্য এটার বিরোধিতা করছি। শুধুমাত্র এটার বিরোধিতা করার জন্যই করছি না। আজকে অর্থের যে বোঝাটা চেপেছে তার জন্যই বিরোধিতা করছি। আজকে পৌরসভাগুলির ব্যাপারে বিভিন্ন জায়গায় থেকে বিভিন্ন রকম অভিযোগ এসেছে, অভিযোগের ভিত্তিতে সরকার অন্তত ব্যবস্থা নিন এই অনুরোধ করব। কিন্তু সরকার কোন রাজনৈতিক দৃষ্টিভঙ্গি থেকে এটার বিচার করবেন আমি জানিনা। পৌরসভার যে সমস্ত নিয়মগুলি আছে সেই ব্যাপারে বলি সংশ্লিষ্ট সল্ট লেকের ডাইরেকটোরেট অফ লোকাল বডিসে পৌরসভার যে বাজেট হয়, বাজেট সেকশন ১৬ অনুযায়ী আমাদের যে বাজেট

এস্টিমেট হয় সেই বাজেট কপি পাঠাতে হয়, তার অনুমোদন নিতে হয়। কিন্তু সব পৌরসভার ক্ষেত্রে এটা হয় না। বেশ কিছু পৌরসভা আছে যাদের আয় থেকে ব্যয় বেশি পৌরসভাগুলি দীর্ঘদিন ধরে তারা বাজেট পাঠাচ্ছেন না, অনুমোদনও নিচ্ছেন না। কিন্তু বহরমপুর পৌরসভা বা কৃষ্ণনগর পৌরসভা যদি সামান্য কিছু বেশি টাকা ইনডেব্ট নেন তাহলে তার বিরুদ্ধে ব্যবস্থা নিচ্ছেন। আজকে পৌরসভাগুলি যাতে জনগণের সেবা করতে পারে তার দিকে দৃষ্টি দেওয়া উচিত। শুধু তাই নয় কোর্পোরেশনের ব্যাপারে অনেক কিছু বলার আছে এখানে অশোকবাবু আছেন, উনি শিলিগুড়ি মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান ছিলেন, ওখানে যে সমস্ত অভিযোগ উঠেছিল সেই অভিযোগের ভিত্তিতে কেন ব্যবস্থা নেওয়া হয়নি, সেটা কি বলবেন? অডিট রিপোর্টে কি বলছে, ১৫. ৩. ৮০ থেকে ৫. ৫. ৮৯ পর্যন্ত অডিট হল, সেখানে প্যারা নম্বর ১৫য় কি বলছে ডাইভারশন অফ গভর্নমেন্ট গ্রান্ট রুপিজ ৩০ লক্ষ ১৪ হাজার ৭৬৩ টাকা ১৪ পঃ, প্যারা ২২য়ে ইরেগুলার ইনভেস্টমেন্ট অফ গভর্নমেন্ট গ্রান্ট-র রুপিজ ২২ লক্ষ ৪ হাজার। আজকে শিলিগুড়ির পৌরসভার বিরুদ্ধে অডিট অবজেকশন হল কিন্তু কোনও ব্যবস্থা নেওয়া হল না। তাহলে বহরমপুর, কৃষ্ণনগর মিউনিসিপ্যালিটি কি দোষ করছে? রিষড়া, কামারহাটি পৌরসভার ব্যাপারেও অভিযোগ আছে অডিট ১৯৮৭-৮৮ তে, ১৯৮৮-৮৯তে অবজেকশন দিয়ে গেছে মেটিরিয়াল পারচেজড্ বাট নট ইউসড।

অডিট অবজেকশন দিয়েছে রিষড়া পৌরসভার ক্ষেত্রে সেখানে ১,৮৫,০০০ টাকার সিমেন্ট কেনা হয়েছে ; কামারহাটি পৌরসভায় ৭,৩২,০০০ টাকার সিমেন্ট ও ২,৪৭,০০০ টাকার পাইপ কেনা হয়েছে। সুতরাং শুধু রাজনৈতিক দৃষ্টিভঙ্গি দিয়ে শুধু দেখবেন না, নিরপেক্ষভাবে সবকিছু বিচার করবেন, যাতে পৌরসভাগুলি সঠিকভাবে সঠিক পদ্ধতিতে জনগণের সেবা করতে পারে তার সুযোগ করতে পারে তার সুযোগ করুন। আজকে পৌরসভাগুলো যে দৃষ্টিভঙ্গি নিয়ে চলছে সেই ব্যাপারে আমি শুধু বলতে চাই কংগ্রেস শাসিত পৌরসভাগুলো শুধু সুযোগ পাবে না, বি. জে. পি. শাসিত পৌরসভাগুলো সুযোগ পাবে না, বিরোধীরা যে সমস্ত পৌরসভার চেয়ারম্যান সেখানে রাজনৈতিক প্রতিহিংসা ত্যাগ করে নির্দিষ্ট পদক্ষেপ নিয়ে সুষ্ঠ পরিবেশে সেখানে যাতে কাজ করতে পারেন সরকারের পক্ষ থেকে সেই ব্যবস্থা গ্রহণ করা হোক, এই কথা বলে এই বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি খুব মনোযোগ দিয়ে অজয়বাবুর বক্তৃতা শুনছিলাম। ওনার বক্তৃতা শুনতে শুনতে আমাদের বীরভূম জেলার দুটি ঘটনার কথা মনে পড়ে যাচ্ছে। একটা হচ্ছে, সিউড়ি পৌরসভার প্রধান ছিল কংগ্রেসের, তাকে সরিয়ে দেওয়া হল। একটা ভেস্টেড ইন্টারেস্টে সিউড়ি পুরসভার কংগ্রেসি চেয়ারম্যানকে কংগ্রেসিরাই সরিয়ে দিয়েছে। বোলপুর পৌরসভা এলাকায় আজকে সেখানকার জনগণ রাস্তায় নামতে বাধ্য হয়েছে। সেই পৌরসভার বাজেট আজকে কারচুপিতে ভরা। সুতরাং অজয়বাবু কি বলবেন। এই বাজেট সম্পর্কে আলোচনা করতে গেলে তার গভীরে যদি প্রবেশ না করা যায় তাহলে এই বিতর্কটা শুধুমাত্র বিতর্কই থেকে যাবে এবং এর মধ্যে আর যাই হোক কোনও গঠনমূলক চিন্তার অবকাশ থাকবে না। কংগ্রেসের কিছু কিছু পৌরসভা আছে এবং তাদের বিভিন্ন জায়গায় আজকে দুর্নীতি হচ্ছে। বহরমপুর পৌরসভায় যে কান্ডকারখানা হচ্ছে সারা পশ্চিমবাংলায়

তা কারুর অজানা নেই। আজকে বামফ্রন্ট সরকারের বিশেষ দৃষ্টিভঙ্গির মধ্যে দিয়ে গণতান্ত্রিক পরিবেশের মধ্যে দিয়ে বাজেট রচনা করে আমরা এগিয়ে যাচ্ছি। কংগ্রেসিদের আজকে মনে রাখা উচিত যে আজকে ক্রমবর্ধমান জনসংখ্যা বৃদ্ধি পেয়েছে, এলাকা বৃদ্ধি পেয়েছে এবং তার ফলে নতুন নতুন পৌর এলাকা গড়ে উঠেছে এবং অনেক নোটিফায়েড এলাকাও গড়ে উঠেছে। আমরা দেখছি যে আগে শান্তিপুর ও শ্রীনিকেতন আগে একটা নো ম্যানস্ ল্যান্ড ছিল, ওখানে কোনও পৌরসভা ছিল না, সেখানে যত্রতত্র বাড়ি হচ্ছিল, সেখানে রাজ্য সরকার একটা বিশেষ দৃষ্টিভঙ্গি নিয়ে এস. এস. ডি.-এ পরিকল্পনা করেছেন, তাতে শান্তিনিকেতন ও শ্রীনিকেতন ডেভেলপমেন্ট অথরিটি গড়ে উঠেছে। কংগ্রেস আমলে এগুলো আমরা চিন্তা করতে পারতাম না। কাজেই কংগ্রেসিরা যে সমালোচনাগুলি করেছেন তার মধ্যে কোনও যুক্তি নেই এবং সেইভাবে আপনারা উপস্থাপিতও করতে পারেননি।

এইসব সত্ত্বেও আমি আমার আলোচনা মফস্বলের পৌর নাগরিক জীবনে সীমাবদ্ধ রাখব। পরে সময় পেলে কলকাতার দিকে আসব। পৌরনাগরিক জীবনকে যদি সুন্দর করে তুলতে হয়, যদি ভায়াবেল করতে হয়, তাকে যদি আরও সুস্থিত নাগরিক জীবনে ফিরিয়ে আনতে হয়, তাহলে কতকগুলো জিনিস দরকার—যেমন পানীয় জল, পয়ঃপ্রণালী, আলো, রাস্তাঘাট। আমাদের দেখতে হবে কলকাতার পরে মফস্বল এলাকাগুলোতে বিভিন্ন জেলায় এই সমস্যাগুলো আছে, আমরা সেই সমস্যাগুলো দেখতে পাচ্ছি। অধিকাংশ পৌরসভাতে ড্রেনেজ সিস্টেম, লাইটিং সিস্টেম প্রভৃতি অনেক সিস্টেমই নেই। বিশেষ করে রাঢ় এলাকায় এই অবস্থা আছে। এর সঙ্গে মফস্বল শহরগুলো পরিকল্পনাহীনভাবে গড়ে উঠছে। উদ্বাস্তু সমস্যা বৃদ্ধি হচ্ছে, মানুষ আসছে, ক্রমশ কনসেন্ট্রেট করছে। এর ফলে নাগরিকজীবনের অনেক জটিলতার সৃষ্টি হচ্ছে। পৌর এলাকায় নূতন নূতন বাড়ি তৈরি হচ্ছে। সেখানে দেখা যাচ্ছে রাস্তাঘাট, ড্রেনেজ সিস্টেম—এগুলো যেভাবে মেনটেন করা দরকার, সেইভাবে মেনটেন সময়মতো হচ্ছে না। কিছু কিছু স্থানে দেখা যাচ্ছে, পৌরসভার আইন আছে, কিন্তু ইমপিলিমেন্টেশনের ক্ষেত্রে কিছু সমস্যা দেখা যাচ্ছে। এই ব্যাপারে একটা নীতি ঠিক করা দরকার এবং সেটা স্ট্রিক্টলি ফলো করা দরকার। হাওড়ার জন্য হাউস বিল্ডিং আইন এক রকম হবে, কলকাতার জন্য এক রকম হবে, এটা না করে সারা রাজ্যের জন্য একটা কমপ্রিহেনসিভ মিউনিসপ্যাল অ্যাক্ট হওয়া দরকার এবং সেটা সকলের মানা দরকার এবং এই-মিউনিসিপ্যাল অ্যাক্ট যে নাগরিক মানবেন না, বিধি ভাঙ্গবেন, তার শাস্তির ব্যবস্থা থাকা দরকার। তা না হলে পৌর নাগরিক জীবনে ডিসিপ্লিন আসা সম্ভব নয়। পৌর এলাকায় যথতত্র বাড়ি হচ্ছে। মফস্বলের অবস্থা চরমে চলে যাচ্ছে এবং সেখানে যে দাম নিয়ে ফাটকাবাজি চলছে, প্রমোটরেরা বা দালালেরা তারা জমিগুলো কন্ট্রোল করে যাচ্ছে এবং এই প্রমোটার বা এই দালালদের কাছ থেকে জমি রক্ষা করা দরকার। বিভিন্ন পৌর এলাকায় জমি পড়ে আছে এবং তার দামের মাথা-মুন্ডু নেই এবং তারজন্য একটা দলিলে যে দর দামে বিক্রি করা হয়েছে বলে লেখা আছে, প্রকৃত দামের সঙ্গে তার একটা প্রচন্ড ফারাক থাকে। এইভাবে সমস্ত জমি প্রমোটারদের হাতে চলে যাচ্ছে। ফলে এই জমি অধিগ্রহণ হওয়া দরকার। পৌর এলাকায় যে সমস্ত কন্সেন্ট্রেশন হচ্ছে, সেইজন্য পৌর এলাকায় জমি অধিগ্রহণ দরকার। অগ্রাধিকারের ভিত্তিতে পরিকল্পনা মাফিক হাউসিং প্ল্যান এর বিভিন্ন পরিকল্পনা করে সুস্থ নাগরিক জীবনের মধ্যে

নিয়ে আসা দরকার। এছাড়া পৌর এলাকায় আরও একটা সমস্যা আছে। এটা আমাদের মাননীয় বন্ধু ইয়াকুব সাহেব বলেছিলেন। হকার একটা জলন্ত সমস্যা। ১৯৭৬ সালে সিদ্ধান্ত হয়েছিল ১৯৭৬-এর পরে যে সমস্ত হকার বসেছিল তাদের কার্যত উচ্ছেদ করে দেওয়া হবে। তারপর দেখা যাচ্ছে রাজনৈতিক দলগুলো এক জায়গায় সাপোর্ট করছে তো অন্য জায়গায় বিরোধিতা করছে। কোনও জায়গায় উচ্ছেদের পক্ষে যাচ্ছে, আবার কোনও জায়গায় বিপক্ষে যাচ্ছে। এই যে কন্ট্রাডিকটরি অবস্থা হকারদের নিয়ে, আমি বলব, বিভিন্ন রাজনৈতিক দল কি ভাবছেন, না, ভাবছেন সেটা প্রশ্ন নয় এর জন্য সারা রাজ্যে একটা নীতি ঠিক করা দরকার, আমরা কি করব। সেই নীতি যদি ঠিক করা যায় তাহলে হবে, না হলে হকার সমস্যা থেকে যাবে। কংগ্রেস যে অর্থনৈতিক অবস্থার সৃষ্টি করেছে, সোসিও-ইকনমিক কনডিশন তৈরি করেছে তাতে বেশ কিছু রিড্যান্ড পিপলে পরিণত হয়েছে, মানুষ ফালতু মানুষে পরিণত হয়েছে, তারা বাড়িঘর করছে না, হকারি কেউ কেউ করছে।

কিন্তু কথাটা হচ্ছে, হকারদের নিয়ে রাজনীতি করাটা ঠিক নয়। পৌর নগর জীবনে হকারদের নিয়ে যে সমস্যার সৃষ্টি হয় সেই সমস্যাটা বোঝা দরকার। সেই কারণে আমি মনে করি এ ব্যাপারে একটা নীতি সারা রাজ্যের জন্য ঠিক করা দরকার। স্যার, আপনি জানেন, সারা পূর্বাঞ্চলের মধ্যে কলকাতাই সবচেয়ে বড় শহর। এই কলকাতায় রিফিউজি থেকে শুরু করে, বিভিন্ন রাজ্য থেকে শুরু করে নানানভাবে লোকজন এসেছেন এবং আসেন। এর ফলে যে জনসংখ্যা বৃদ্ধি হচ্ছে কলকাতায় তা আজ এ বিস্ফোরক পরিস্থিতির মধ্যে এসেছে। এর ফলে কলকাতায় পৌর জীবন জটিলতর হয়ে পড়ছে। কলকাতার শ্রীবৃদ্ধি যদি করতে হয় তাহলে আমি মনে করি প্রথমেই কলকাতাকে বিকেন্দ্রীকরণ করা দরকার। সবাই কলকাতামুখি হয়ে পড়লে কলকাতার পৌর জীবন আরও জটিল হয়ে পড়বে এবং নাগরিক জীবন এখনকার ক্ষতিগ্রস্ত হবে। বিকেন্দ্রীকরণের ক্ষেত্রে আমার সাজেশন হল, প্রথমেই রাইটার্স থেকে অধিকাংশ সরকারি দপ্তর সল্ট লেকে পাঠিয়ে দেওয়া দরকার। তার সঙ্গে সঙ্গে কলকাতার আশেপাশে যে সমস্ত জেলা শহর আছে সেখানেও কিছু কিছু স্থানান্তরিত করা দরকার। এইভাবে বিকেন্দ্রীকরণের মাধ্যমে কলকাতার নাগরিক জীবনকে আরও সহজ ও সুন্দর করে গড়ে তোলা দরকার। স্যার, আপনি জানেন, সল্ট লেকের যে ডেভেলপমেন্ট এবং ইস্টার্ন বাইপাসের যে ডেভেলপমেন্ট সেটা করা হয়েছিল নিম্নমধ্যবিত্ত ও মধ্যবিত্তদের স্বার্থে কিন্তু আজকে দেখা যাচ্ছে যে অসাধু প্রমোটার, ব্যবসায়ী, উচ্চ শ্রেণীর লোকেরা সল্ট লেকটা ঘিরে বসে থাকছে, চেষ্টা করছে তাদের কব্জায় আনার। তাদের কব্জায় চলে যাবার অবস্থা সৃষ্টি হচ্ছে। ঠিক সেখানে দাঁড়িয়ে আজকে যদি কলকাতার ডেভেলপমেন্টের কাজ করতে না পারি তাহলে আমাদের কলকাতার যে সমস্যা সেই সমস্যা আরও বেশি তীব্রতর হবে। স্যার, আমরা জানি যে কলকাতার শ্রীবৃদ্ধির জন্য অনেক পরিকল্পনা নেওয়া হয়েছে। নিক্কো পার্ক, শিশু উদ্যান, শহিদ মিনার আলোকজ্জ্বল, করা—নানাবিধ পরিকল্পনা করা হচ্ছে। আমরা তাকে স্বাগত জানাই। কিন্তু সঙ্গে সঙ্গে বিশিষ্ট অর্থনীতিবিদ ডঃ ভবতোষ দত্তের বিশ্লেষণ করে যেটা বলেছেন আমি মনে করি সেটাও আমাদের মনে রাখা দরকার। তিনি বলেছেন, কলকাতার শ্রীবৃদ্ধি করতে গেলে একদিকে যেমন নিক্কো পার্ক, শিশু উদ্যান, প্রভৃতি করতে হবে, পানীয় জল, রাস্তাঘাট ইত্যাদির ব্যবস্থা করতে হবে তেমনি সঙ্গে সঙ্গে কলকাতার পৌর বিদ্যালয়গুলির

উপযুক্ত উন্নতিসাধন করে কলকাতাকে সুন্দর করে গড়ে তুলে এর শ্রীবৃদ্ধি ঘটাতে হবে। কারণ কলকাতা শুধু পশ্চিমবাংলার নয়, সারা পূর্বাঞ্চলের ফুসফুস। এই কলকাতার শ্রীবৃদ্ধির জন্য কংগ্রেসিরা অনেক কথা বলছেন কিন্তু আমাদের কলকাতার প্রাক্তন মেয়র কমলবাবু এবং বর্তমান মেয়র কলকাতার উন্নয়নের জন্য কেন্দ্রের কাছে যে টাকা চেয়েছেন—৫০০ কোটি টাকা/৩০০ কোটি টাকা—সে ব্যাপারে কংগ্রেসি বন্ধুদের কোনও ভূমিকা আমরা দেখি নি। কেউ এ সম্পর্কে বলেন নি। পরিশেষে আমি তাই আবার বলব, এই ফুসফুসকে যদি ঠিক রাখতে হয় তাহলে এর বিকেন্দ্রীকরণ করা দরকার। সঙ্গে সঙ্গে এর রাস্তাঘাট, পানীয় জল, পয়ঃপ্রণালীর উন্নতিসাধন করা দরকার এবং পৌর বিদ্যালয়গুলিকে একটা সুষ্ঠু জায়গায় নিয়ে আসা দরকার। স্যার, এই কথা বলে বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

[3-40 — 3-50 P.M.]

**শ্রী শিবদাস মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি পৌর বাজেটের বিরোধিতা করে এবং আমাদের কাটমোশনের সপক্ষে বিশেষ করে ২৬, ৩৭ এবং ৮৯ দাবি যে পেশ করেছেন পৌরমন্ত্রী, তার মধ্যে ৯০ নং দাবির মধ্যে আমার বক্তব্য সীমাবদ্ধ রাখব। উনি তিনটে দাবির জন্য আমাদের কাছে পেশ করেছেন, তার মধ্যে আমি প্রথমে চার নং ধারাটার কথা বলছি। উনি পৌর সংস্থার সাধারণ নির্বাচন এবং পদ্ধতিগত আইনগত অসুবিধার কথা ২৮টা পৌর সভা সংস্থার ৯২ সালে সাধারণ নির্বাচন করার জন্য বর্তমানে প্রয়াস নেওয়া হচ্ছে এই কথা তিনি বলেছেন। মাননীয় পৌর মন্ত্রী জানেন নদীয়া জেলায় ১৯৮৮ সালে নির্বাচন হবার পর ৮৯ সালের ১লা জানুয়ারি ৬ নং ওয়ার্ডের কমিশনার নিমাই ঘোষ খুন হন আততায়ীর হাতে। জেলা থেকে জেলা শাসক বারবার বলা সত্ত্বেও উনি আজ পর্যন্ত এই উপনির্বাচন করেননি। আর একজন আমাদের কৃষ্ণনগর পৌরসভার পিতা ভোলানাথ দত্ত মহাশয় মারা যান, তারও উপনির্বাচন তিনি অনুষ্ঠান করেননি। বিভিন্ন জায়গায় আমরা দেখেছি পৌরসভার যে উপনির্বাচন সেইগুলো তিনি করেননি। উনি গণতন্ত্রের ধারক বাহক গণতন্ত্রের এবং উনার সরকার, কিন্তু কৃষ্ণনগর পৌরসভার এই দুটি ওয়ার্ডের উপনির্বাচন উনি এখনও পর্যন্ত করেননি। সেইজন্য আপনার মাধ্যমে উনার দৃষ্টি আকর্ষণ করছি, উনার বক্তৃতার ৬.১ এর উনি পানীয় জলের উৎস নির্মাণ করার কথা বলেছেন। পানীয় জলের উৎস নির্মাণের কথা উনি বলেছেন, উনি একটা ডিপার্টমেন্ট খুলেছেন পৌর এলাকায় পানীয় জলের জন্য, বিভিন্ন জিনিস করার জন্য। কিন্তু দেখা যাচ্ছে কিছুই হচ্ছে না। জনস্বাস্থ্য ইঞ্জিনিয়ারিং বিভাগ রয়েছে নদীয়া জেলায়, কৃষ্ণনগরে জলের তীব্র সংকট, সেখানে একাধারে ওপার বাংলার উদ্বাস্তুরা রয়েছে এবং পৌরসভার জল পাওয়া যায় না, কিন্তু ৮৪-৮৫ সালে সি. পি. এম. এবং জনতা দলের ক্ষমতায় যে কৃষ্ণনগর পৌর বোর্ড ছিল, তখন একটা মাস্টার প্ল্যান করে পাঠিয়েছিলেন এবং পরবর্তী ক্ষেত্রে কংগ্রেস দল পৌর বোর্ডে আসার পর সেই মাস্টার প্ল্যান পারস্যুয়েশন করেন এবং একটা জলের একটা বড় রিজার্ভার তৈরি করার জন্য ১ লক্ষ ৮৫ হাজার টাকার স্কীম দেওয়া হয়েছিল। কিন্তু অত্যন্ত দুঃখের বিষয়, বিগত অধিবেশনে আমি উনাকে অনুরোধ করেছিলাম এবং বলেছিলাম কিন্তু আমি শুনতে পেলাম কয়েকদিন আগে আমাদের পৌরসভার পৌরপিতা বললেন উনারা এখান থেকে সেটা ফেরৎ

পাঠিয়ে দিয়েছেন। অথচ উনি এই বই এর মধ্যে পানীয় জলের সুষ্ঠ সমাধান করবেন বলছেন। অথচ কৃষ্ণনগর শহর যাতে পানীয় জল না পায় তার ব্যবস্থা উনি পুরো মাত্রায় করেছেন। আমি দেখতে পাচ্ছি ৬. ৩-এ নাগরিকদের মৌলিক পরিষেবার কথা বলছেন, উনি খাটা পায়খানাকে কনভারশন করে স্যানিটারি পায়খানার কথা বলেছেন। যারা মেথর সম্প্রদায়ের, হরিজন সম্প্রদায়ের তারা যাতে মাথায় করে মল না নিয়ে যেতে পারে, তার ব্যবস্থা করবেন। কিন্তু আমি বলতে চাই, উনার একটা ডিপার্টমেন্ট আছে এম. ই. ডাইরেক্টারেট, পৌর ইঞ্জিনিয়ারিং দপ্তর বলে একটা তৈরি করা হয়েছে। আমি দায়িত্ব নিয়ে বলছি মন্ত্রী মহাশয় যে কোনও একজন অফিসারকে পাঠান, সেই অফিসার কৃষ্ণনগর শহরের যে অফিস আছে, সেই অফিসে হাজিরা খাতায় কোনদিন কোন সময়ে আসে এবং কোনদিন কোন সময়ে কাজ করে দেখুন, আমি প্রমাণ করে দেব যে যাদের উপর এই দায়িত্ব দেওয়া রয়েছে পায়খানা স্যানিটারেশন করার জন্য, তারা ঠিকমতো অফিস পর্যন্ত করেন না। যে সমস্ত দিন কন্ট্রাকটরের লোকেরা সেখানে যায় সে সমস্ত দিন ঐ সমস্ত অফিসাররা পৌর ইঞ্জিনিয়ারিং অফিসে গিয়ে উপস্থিত হয়। কন্ট্রাকটরের সঙ্গে তাদের নেগোসিয়েশন থাকার জন্য কৃষ্ণনগর শহরে এখনও হরিজনদের মাথায় করে মল নিয়ে যেতে হয়।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পৌরমন্ত্রী ৯০ নং দাবি সম্পর্কে যে বাজেট বিবৃতি এই সভায় পেশ করেছেন সে বিবৃতির ৬.৪ নং প্যারায় তিনি বলেছেন, ''এই প্রথম শহরাঞ্চলীয় নিকাশি কর্মসূচি এই বিভাগের ১৯৯২-৯৩ সালের যোজনা বাজেটের অন্তর্ভুক্ত করা হয়েছে।'' যখন ১৯৮৪-৮৫ সালে কৃষ্ণনগর পৌর বোর্ড আমাদের কংগ্রেসের দখলে ছিল না, যখন সেখানে সি. পি. এম এবং জনতা দল ক্ষমতায় ছিল তখন একটা মাস্টার প্ল্যান নিকাশি ব্যবস্থার জন্য করা হয়েছিল। তারপর আর কোনও রকম ব্যবস্থা গ্রহণ করা হয়নি। পরবর্তিকালে এখানকার পৌর দপ্তর থেকে সেই প্ল্যান ফেরত পাঠানো হয়েছে। অনুমোদন করা হয়নি ফলে কৃষ্ণনগর পৌর এলাকায় আজকে নিকাশি ব্যবস্থা বিপর্যস্ত।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পৌরমন্ত্রীকে বলছি যে, কৃষ্ণনগর শহরের বিভিন্ন সরকারি অফিসারে দীর্ঘ দিন ধরে পৌর ট্যাক্স বাকি পড়ে আছে। সেখানে পৌর ট্যাক্স আদায় করতে গেলে তারা ট্যাক্স দেয় না। মাননীয় মন্ত্রীর কাছে আমি নাম করে বলছি, 'কৃষ্ণনগর রাষ্ট্রীয় দুগ্ধাগার', 'জেলা মৎস্য বিভাগ' প্রভৃতি ট্যাক্স দিচ্ছে না।

পরিশেষে মাননীয় মন্ত্রীর কাছে আমার একটা অনুরোধ আছে, এম. এল. এ., এম. পি.-দের কলকাতায় যেমন থাকার ব্যবস্থা আছে, তেমনি পৌরসভার কমিশনারদেরও কলকাতায় এলে থাকবার একটা ব্যবস্থা করা হোক। বিভিন্ন পৌর এলাকা থেকে তাদের বিভিন্ন কাজে কলকাতায় আসতে হয় এবং তাদের খুবই অসুবিধায় পড়তে হয়। সুতরাং তাদের জন্য এই ব্যবস্থা করা দরকার। বর্তমানে পৌর প্রধানরা ৩০০ টাকা এবং উপ-প্রধানরা ২৫০ টাকা করে ভাতা পান। অনুরূপ ভাতা পৌর কমিশনারদের দেবার জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। তাদেরও প্রতি মাসে এই ভাতা দেওয়া প্রয়োজন। তারা মিটিং অ্যাটেন্ড করলে ২৫ টাকা করে পায়। এই ক'টি কথা বলে মাননীয় পৌরমন্ত্রী উত্থাপিত পৌর বাজেটের বিরোধিতা করে আমাদের পক্ষ থেকে উত্থাপিত কাট মোশনের সমর্থনে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মদনমোহন নাথ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, বেশ কিছুক্ষণ ধরে পৌর বাজেটের ওপর আমি আলোচনা শুনলাম। বিরোধী সদস্যদের কাট মোশনের কথাও শুনলাম। বিরোধী দলের বক্তারা বাজেটের বিরোধিতা করে কাট মোশনের সমর্থনে যে সমস্ত বক্তব্য রাখলেন তার মধ্যে দিয়ে তাঁদের মানসিকতা প্রকাশিত হয়ে পড়ল।

স্যার ১৯৬৭ সাল পর্যন্ত পশ্চিমবঙ্গের প্রায় সব ক'টি মিউনিসিপ্যালিটি ওঁরা চালিয়েছিল। তখন মিউনিসিপ্যালিটিগুলি ছিল ওঁদের জমিদারি। জমিদারি চালাবার কায়দায় ওঁরা পৌরসভাগুলি পরিচালনা করতেন। তখন পৌরসভাগুলিতে মাথা পিছু ৮৭ পয়সা বরাদ্দ ছিল। সে বরাদ্দও কিভাবে খরচ করা হ'ত তাও আমি জানি। কারণ আমি দীর্ঘদিন মিউনিসিপ্যালিটির সঙ্গে যুক্ত। আজকে ওঁরা এখানে ডিসক্রিমিনেশনের কথা বলছেন! মিউনিসিপ্যালিটিগুলির মধ্যে যেখানে একটু অবস্থাপন্ন লোকেরা থাকত সেখানে কিছু কাজকর্ম হ'ত। অন্যান্য জায়গাগুলোত কিছুই হত না। যখন সি. ইউ. ডি. পি.-২ তে সি. এম. ডি. এ.-র অন্তর্ভুক্ত কলকাতার আশপাশ এলাকায় রাস্তা এবং জলের ব্যবস্থা করা হয়েছিল তখন আমরা কি দেখেছিলাম। সে প্রকল্প অনুসারে মিউনিসিপ্যালিটিগুলিতে কিছু কিছু পাইপ ওয়াটার সাপ্লাই-এর ব্যবস্থা করা হয়েছিল। যে অঞ্চলগুলিতে প্রভাবশালী অবস্থাপন্ন লোকেরা থাকত সে অঞ্চলগুলিতে পাইপ ওয়াটার সাপ্লাই-এর ব্যবস্থা করা হয়েছিল। পরবর্তীকালে ওঁরা আরও ১৪ বছর ধরে ক্ষমতায় আছেন এমন মিউনিসিপ্যালিটি এখনো আছে, সেখানেও সাধারণ মানুষের মধ্যে পাইপ ওয়াটার সরবরাহ করার কথা এখনো পর্যন্ত ওঁরা চিন্তা করেন না। এই সি. এম. ডি. এ. এলাকার কথা আমরা জানি, এই এলাকাগুলির মধ্যে পার্টিশনের পরে রিফিউজিরা বহু জায়গায় বহু কলোনি করেছিলেন, ঐ অঞ্চলের গরিব মানুষগুলির পাইপ ওয়াটার সাপ্লাই-এর কোনও ব্যবস্থা ১৪ বছর ধরে করেন নি। পরবর্তীকালে বামফ্রন্ট সরকার সি. ইউ. ডি. পি.-৩, কাজ করেছিলেন, প্রায়োরিটির ক্ষেত্রে জলের উপর প্রায়োরিটি দিয়েছিলেন। সেখানে প্রথমেই বলেছিলেন সমস্ত এলাকায় এই পাইপ-ওয়াটার সরবরাহ করতে হবে এবং তারা তা করেছেন। প্রত্যেকটি মিউনিসিপ্যালিটি সি. এম. ডি. এ. এলাকা এবং মিউনিসিপ্যালিটি এলাকাগুলিতে বামফ্রন্ট সরকার জল সরবরাহের ব্যাপারে সমান গুরুত্ব দিয়ে বিবেচনা করেছেন। আমি অধিকাংশ মিউনিসিপ্যালিটির ক্ষেত্রে জানি সেই সমস্ত গরিব মানুষের এলাকায় পাইপ-ওয়াটার সরবরাহের ব্যবস্থা হয়ে গেছে। এই হচ্ছে দৃষ্টিভঙ্গি। আমরা জানি সি. ইউ. পি. যেটা ওঁরা করেছেন বলেন সেটা বামফ্রন্ট সরকারই করেছেন। যে অর্থ বরাদ্দ করা হয়েছিল তাতে বলে দেওয়া হয়েছিল যে গরিব মানুষের বঞ্চিত মানুষের এলাকায় আগে করতে হবে। সেখানে অগ্রাধিকার দেওয়া হবে। সর্বক্ষেত্রে, জলের ক্ষেত্রে অগ্রাধিকার ঠিক জায়গাতেই দেওয়া হয়েছে. এতদিন যাঁরা বঞ্চিত ছিল তারা সেই সমস্ত জায়গায় পৌর সুযোগ-সুবিধা লাভ করছে। দীর্ঘদিন ধরে যেসব কাজগুলি হয়েছে সেই কাজগুলির কথা ওঁরা উল্লেখ করলেন না। বলতে গিয়ে বিরোধীদলের বক্তা বললেন যে অর্থ বরাদ্দ করা হয় সেটাসহ খরচ হয় কিনা বোঝা যায় না। আমি তাই বলছি যে সমস্ত মিউনিসিপ্যালিটিগুলোতে আগের থেকে অর্থ বহুগুণ বৃদ্ধি করা হয়েছে এবং তার ব্যয়ের হিসাব সঠিক জায়গায় পেশ করা হয়েছে। সি. ইউ. ডি. পি.-তে ছিল ১০৫ কোটি টাকা বরাদ্দ, সেখানে ৫ বছরে ৯১.২০ কোটি টাকা ব্যয় হচ্ছে। খরচের হিসাবও দেখানো হয়েছে, কোন জায়গায় কোন টেকনিক্যাল কারণে হয়, স্পিল ওভার

হয়ে যেতে পারে সেই ঘটনাই ওঁরা তুলে ধরছেন। ৩১টি মিউনিসিপ্যালিটিতে আই. ডি. এস. এম. টি. প্রোগ্রাম আনা হয়েছে। তাতে ৩১ কোটি টাকা বরাদ্দ করা হয়েছিল। তার মধ্যে ১৯. ২২ কোটি টাকা তাঁরা পেয়েছেন এবং ১৮.৯৯ কোটি টাকা ব্যয় হয়ে গেছে। এইগুলিতে তারা বাইপাস রোড, বাস টার্মিনাস করেছেন। আপনারা লিবারেশন অফ স্ক্যাভের্সদের নিয়ে সেদিন খুব বলেছিলেন, এটা তো আমরাই করেছি। লো-কস্ট স্যানিটেশন প্রোগ্রাম, বসতি উন্নয়ন ইত্যাদি করা হয়েছে, এবং বামফ্রন্ট সরকারের আমলেই মিউনিসিপ্যালিটিগুলির প্রকৃত উন্নতি হয়েছে। আমরা জানি কেন্দ্রীয় সরকারের অর্থনীতির জন্য সমস্ত কল-কারখানা বন্ধ হয়ে যাচ্ছে, বেকার বৃদ্ধি হচ্ছে এবং গরিব মানুষকে তাঁরা ধ্বংস করতে চেষ্টা করছেন।......

**(মাইক বন্ধ হয়ে যায়, সেজন্য বক্তা তাঁর আসন গ্রহণ করেন।)**

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায়ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় নগর উন্নয়নমন্ত্রী যে বাজেট বরাদ্দ পেশ করেছেন আমি বাজেট বরাদ্দের কাট মোশনকে সমর্থন করছি এবং ব্যয় বরাদ্দের বিরোধিতা করছি, কারণ তাঁর নেতৃত্বে আজকে কলকাতার নগর জীবনে এক দুর্বিসহ অবস্থা সৃষ্টি হয়েছে তারজন্য। কিছুক্ষণ আগে এক মাননীয় সদস্য বলছিলেন যে, বুদ্ধদেবাবুকে পার্টির নানা কাজে ব্যস্ত থাকতে হয়। কিন্তু তিনি একটি কথা বলতে ভুলে গেছেন। সেটা হচ্ছে, তিনি নগর উন্নয়নের কাজ দেখতে পারছেন না, কারণ তাঁকে অনেক বেশি সময় দিতে হচ্ছে টাটা, বিড়লা, গোয়েঙ্কাদের সঙ্গে কথা বলবার জন্য। সেজন্য তিনি আসল কাজ করতে পারছেন না। এরজন্য অবশ্য আমরা দুঃখিত নই, কারণ আমরা জানি, আজকে গোটা দলটাই ওদের কাছে মর্টগেজ হয়ে গেছে। পৌর দপ্তর আজকে দুর্নীতির আঁখড়া হয়ে গেছে, দুর্নীতিক লিগালাইজড করে দিয়েছেন। সল্টলেকে নোটিফায়েড অথরিটি রয়েছে যার দায়িত্বে আপনি রয়েছেন। সংবাদপত্রে পড়েছি এবং আমরাও জানি, মুখ্যমন্ত্রীর সি. এ-কে সেখানে বহু জমি দেওয়া হয়েছে। বিষয়টা আমি আগেও এখানে মেনশন করেছি। সেই জমি হস্তান্তরও হয়ে গেছে। এক সময় কথা হয়েছিল, সল্টলেকের জমি বিক্রি করা হবে মধ্যবিত্ত গরিব লোকদের কাছে, কিন্তু আজকে সেখানে কারা জমি পেয়েছেন? লক্ষ লক্ষ টাকার সল্টলেককে মর্টগেজ দিয়েছেন। মুখ্যমন্ত্রীর সি. এ.-র মতো লোকেরা সেখানকার জমি দখল করে নিচ্ছেন। এর উত্তর দিতে পারলে আপনার সৎ সাহস বুঝব। .. **(গোলমাল)** .. এখানে চিৎকার করে লাভ নেই। নির্মলবাবু বলছিলেন যে, এই পৌর দপ্তরের দুটি খান হল—এক, নগর উন্নয়ন এবং দুই, গণতন্ত্র। সাথে সাথে তিনি বলেছিলেন সিদ্ধার্থশঙ্কর রায় এবং সুব্রত মুখার্জির কথা। আমি স্মরণ করিয়ে দিচ্ছি, সারা ভারতবর্ষের সংবাদপত্রে দেখেছেন, কোন গণতন্ত্রের সাহায্যে পৌরসভায় ক্ষমতায় এসেছেন আপনারা। উন্মুক্ত রিভলভার, চপার ইত্যাদি অস্ত্রশস্ত্র নিয়ে নির্বাচন করেছেন, যাকে ধিক্কার দিয়েছেন শুধু পশ্চিমবঙ্গের নয়, সমগ্র ভারতবর্ষের গণতন্ত্রপ্রিয় মানুষ। এই হল আপনাদের গণতন্ত্র। আমরা দেখেছি, আপার দলের মেয়র প্রশান্ত চ্যাটার্জির এলাকায় বেশি আলো জ্বলছে। এখানে ফরোয়ার্ড ব্লকের সদস্যরা বসে রয়েছেন। এদের দলের একজন বলেছিলেন তাঁর এলাকায় বেশি আলো জ্বলছে, কিন্তু আমার এলাকায় কম আলো জ্বলছে, এটা কেমন করে সম্ভব? ফলে শৈলেন দের বাড়ি প্রশান্ত চ্যাটার্জির লোকেরা আক্রমণ করল।

[4-00 — 4-10 P.M.]

এন্টালিতে কর্পোরেশনের যে কারখানা আছে সেটা বেশ বড় কারখানা। এখানে অনেক কমিশনাররা বসে আছেন, দরকার হলে তাদের জিজ্ঞাসা করতে পারেন। বুদ্ধদেববাবু আমি বলেছিলাম যে কারখানার লোকদের দিয়ে কাজটা করান তাতে অল্প পয়সায় কাজটা হবে, কন্ট্রাকটরকে দিয়ে কাজ করাবেন না। আমি চিঠি দিয়েছি, কমিশনারদের সঙ্গে মিটিং করেছি। একটা হ্যাণ্ড কার্ট তৈরি করতে যেখানে কর্পোরেশনের এমপ্লয়ীদের খরচ হয় ১৮ শত টাকা সেখানে ২২ শত ৫০ টাকা খরচ করে প্রাইভেট পার্টিকে দিয়ে হ্যাণ্ড কার্ট তৈরি করেছেন। এর ফলে কয়েক লক্ষ টাকা বাইরের কন্ট্রাক্টরকে দিয়ে দিলেন। আজকে এই কমিশন কাদের হাতে গেছে? আমি দায়িত্ব নিয়ে বলছি, আমি কমিশনারদের সঙ্গে আলোচনা করেছি, আমি বলেছি যে প্রাইভেট পার্টিকে দিয়ে এই কাজ করাবেন না, কর্পোরেশনের এমপ্লয়িদের দিয়ে করালে তারা অল্প পয়সায় কাজটা করে দেবে। কিন্তু তাসত্ত্বেও প্রাইভেট পার্টিকে দিয়ে করানো হল। আজকে এই আউট মানি কাদের হাতে চলে যাবে? আপনি আপনার জবাবি ভাষণে এর উত্তর দেবেন। আপনি জলের কথা বলেছেন। ১৯৮৮ সালে পলতায় অস্ট্রেলিয়া থেকে দুটো মেশিন আনা হল যার দাম ৫০ লক্ষ টাকা। সেই মেশিন আজকে উন্মুক্ত রাস্তায় পড়ে আছে। আজকেও ফোন করে জেনেছি যে ৫০ লক্ষ টাকা দিয়ে যে মেশিন আনা হল সেই মেশিন অপারেট করার জন্য কোনও লোক নেই, বসানোর জন্য কোনও লোক নেই। ১।। লক্ষ টাকা খরচ করে ঘর তৈরি করা হল কিন্তু সেই মেশিনগুলি উন্মুক্ত রাস্তায় পড়ে আছে। ৫০ লক্ষ টাকার মেশিন এই রকম অবস্থায় পড়ে আছে। কার টাকা এইভাবে খরচ করলেন? জনসাধারণের টাকায় লাক্সারি করার অধিকার কেউ আপনাদের দেয়নি। ১৯৮৮ সালে ৫০ লক্ষ টাকা খরচ করে কিসের জন্য এই মেশিন কেনা হয়েছিল? এই মেশিন কেনা হয়েছিল খাওয়ার জলকে দূষণমুক্ত করার জন্য। সেই মেশিন আজও পলতায় পড়ে আছে। মানুষের রক্ত জল করা টাকা ট্যাক্সের মাধ্যমে আদায় করে নিচ্ছেন, অথচ মেশিনগুলি এইভাবে পড়ে আছে। এই অধিকার আপনাকে কে দিয়েছে? আপনি বাজেট বক্তৃতায় বলেছেন যে আপনি লিকেজ রিপেয়ারিং করেছেন। আমি আপনাকে দায়িত্ব নিয়ে বলছি যে প্রতিদিন খালি পলতায় ২১ হাজার টাকা মূল্যের জল লিকেজ হয়ে বেরিয়ে যাচ্ছে, সেটা সারাবার কোনও ইচ্ছা আপনাদের দেখছি না। আর অন প্যাসেজ টু ফ্রম পলতা টু টালা আরও প্রায় ২০ হাজার টাকার জল বেরিয়ে যাচ্ছে। আপনারা বুঝতে পারছেন যে কি এফিসিয়েন্ট অ্যাডমিনিস্ট্রেশন চলছে কর্পোরেশনে? মার্চ মাসের দুই, তিন তারিখে লিকেজ সারানোর নামে ৫৬ ইঞ্চি পাইপ সারালেন, কিন্তু এখনও পর্যন্ত এগুলি ওয়েস্টেজ অব মানি ছাড়া আর কিছু হল না। ... গোলমাল ..... আপনারা চিৎকার করে এগুলিকে ধামাচাপা দিতে পারবেন না। আপনারা কি ভাবে কর্পোরেশন অ্যাডমিনিস্ট্রেশন চালাচ্ছেন? ময়লা ফেলার জন্য লরি আছে। সেই লরির জন্য প্রতিদিন যে ডিজেল নিচ্ছেন তাতে করে ১৭/১৮ ট্রিপ জঞ্জাল ফেলা যায়। কিন্তু অ্যাভারেজ দেখা যাচ্ছে যে ৬/৭ ট্রিপ মাত্র ফেলা হচ্ছে। তাহলে বাকি ডিজেল কোথায় যাচ্ছে? আপনারা ১৫ বছর ক্ষমতায় আছেন। কলকাতা শহরের দুটো বাস রুট চলছে কর্পোরেশনের ডিজেলে। আমি দায়িত্ব নিয়ে বলছি যে এই ডিজেল কেনা-বেচা হয়। এই ট্রিপের কাজ যারা করছে—আমি নির্মলবাবুর সামনে বলছি—তারা সবই সিটু-র ওয়ার্কার।

এই যে ট্রিপ দিচ্ছে, এই ট্রিপের যারা হিসাবপত্র রাখেন, তারা আপনাদের দলের লোক। তারা ৫টা ট্রিপ হলে ১০টা লিখছে, ১০টা হলে ১৫টা লিখছে এবং এর তাদের ডেইলি ইনকাম হচ্ছে ২৫০ টাকা। কর্পোরেশনের প্রায় ৫০ কোটি টাকা বাজেটে ডেফিসিয়েট দেখিয়েছেন। আমরা দেখছি যে কালেকশন ডিপার্টমেন্ট বলছেন যে প্রায় এক কোটি টাকার ডিম্যাণ্ড। কিন্তু আপনার রিয়েলাইজেশন কোথায়? প্রশান্তবাবু বলেছিলেন যে ৫১ লক্ষ টাকা ডিম্যাণ্ডে দেখিয়েছেন। কলকাতায় যারা সাধারণ মধ্যবিত্ত তারা ট্যাক্স দেয়। কিন্তু যারা বড় বড় বাড়িতে থাকে, আমার কাছে লিস্ট আছে, যারা পার্ক স্ট্রিট এলাকায় থাকে, সেই সমস্ত বড়লোকের গায়ে আপনারা হাত দিতে পারেন না।

পার্ক স্ট্রিটে পার্ক হোটেলের মালিকের বাকি কত? ২৯ লক্ষ ৩৫ হাজার ৪৬৭ টাকা। অরিজিন্যালের উপর ১২ পারসেন্ট ইন্টারেস্ট এবং ১৫ পারসেন্ট পেনাল্টি। এই রকম হিসাব আমার কাছে অনেক আছে, লক্ষ লক্ষ টাকার লিস্ট আছে। শ্যাম অ্যাণ্ড জালান, তার কাছে কর্পোরেশন পায় ১ লক্ষ ৩৫ হাজার ৫৬০ টাকা। বিমল জালান তার কাছে পায় ২ লক্ষ ১৮ হাজার ৪০৯ টাকা। আপনারা ওঁদের গায়ে হাত দিতে পারছেন না। এই রকম অনেক বড় বড় মালিক ট্যাক্স দিচ্ছে না। আমি গতবার বিধানসভায় বলেছিলাম গ্রাণ্ড হোটেল ট্যাক্সে কিভাবে কারচুপি হয়েছে। ঠিক একই কায়দায় তাজ বেঙ্গল করছে। কর্পোরেশনের যে আইন আছে, যে স্কয়ার ফুট অনুযায়ী ট্যাক্স অ্যাসেসমেন্ট হওয়া উচিত। সেখানে কতটা জমি ব্যবহার করছে, কতটা জমি ব্যবহার করছে না, ব্যবহার যোগ্য না দেখিয়ে ট্যাক্সে কারচুপি করছে। এই ভাবে বহু অংকের টাকা কারচুপি হয়ে গেল। কিন্তু এদিকে তাজ বেঙ্গল হবে বলে টাকা দিয়ে নতুন ব্রিজ তৈরি করে দিলেন আপনাদের স্নেহধন্য টাটাকে খুশি করবার জন্য। আপনারা জঞ্জাল সাফাই-এর কথা বলেছেন, জল-নিকাশির কথা বলেছেন। আজকে কলকাতার বড় সমস্যা হচ্ছে জঞ্জাল। আপনারা জঞ্জাল সাফাই করবার জন্য অনেক টাকা খরচ করলেন লরি কেনবার জন্য। বহু কোটি টাকা খরচ করা হয়েছে কলকাতার জঞ্জাল সাফাই করবার জন্য এই ব্যাপারে আপনাদের দলের পৌরপিতা যে কথা বলেছেন সেটা আমি বলছি। তিনি বলেছেন কলকাতা শহরে জঞ্জাল মুক্ত হয় নি। কলকাতা শহরে বৃষ্টি হলে জল জমে যায়। ডাইভারসিফিকেশন অফ ফাণ্ডের জন্য আমাদের বহরমপুরের পৌরসভার অর্থনৈতিক অবরোধ করেছিলেন বুদ্ধদেববাবু। তিনি নাকি ডাইভারসিফিকেশন অফ ফাণ্ড করে তিনি এমপ্লয়মেন্ট দিয়েছেন। আমাদের এখানে বজবজের এম. এল. এ. বসে আছেন তাঁর পৌরসভায় ৮০ জন লোককে একস্ট্রা নিয়োগ করেছেন। বুদ্ধদেববাবু তাঁর টাকা আটকান নি। নবদ্বীপে ১০৩ জন লোক একস্ট্রা নিয়েছেন এবং এটা বামফ্রন্ট পরিচালিত পৌরসভা। এখানে অর্থনৈতিক অবরোধ করা হয় নি। বামফ্রন্ট পরিচালিত পৌরসভার নিয়োগ প্রগতিশীল নিয়োগ আর বহরমপুরের নিয়োগ প্রতিক্রিয়াশীল নিয়োগ। আপনারা ক্ষমতায় আছেন, আপনারা এই ক্ষমতার অপব্যবহার করছেন, আপনারা টাকা আটকে রাখার চেষ্টা করছেন। আপনারা নাইন্থ ফিনান্স কমিশনের টাকা পেয়েছিলেন কি জন্য? সম্পূর্ণ বস্তি উন্নয়নের জন্য, পরিপূর্ণ বস্তি উন্নয়নের জন্য ৫০ কোটি টাকা পেয়েছেন। বেশ কয়েকদিন আগে কয়েক শো কনট্রাক্টর বিক্ষোভ করেছিল বুদ্ধদেববাবুর কাছে। কাউন্সিলাররা কাজের কমপ্লিশন সার্টিফিকেট দিয়ে দিয়েছেন, ইঞ্জিনিয়াররা কমপ্লিশন সার্টিফিকেট দিয়ে দিয়েছেন, এখন পর্যন্ত কন্ট্রাক্টররা যে টাকা ব্যয় করেছেন এখনও

পর্যন্ত ১০ কোটি টাকা কন্ট্রাক্টররা পাচ্ছেন না। আমি আগেরবার অভিযোগ করেছিলাম, কিন্তু বিচার হয় নি। সেই টাকা কোথায় গেল, কে খেল, কে নিয়ে গেল? আমার মনে হয় প্রশান্তবাবু উড়িষ্যায় গিয়েছিলেন ওখানকার পৌরসভা জেতবার জন্য, সেখানে বিরাট থাপ্পড় খেয়ে চলে এসেছেন।

[4-10 — 4-20 P.M.]

কলকাতার পৌরসভার নির্বাচনে রিভালবার, স্টেনগান ধরে জিতেছিলেন। ওড়িষ্যাতে গিয়েছিলেন, ভেবেছিলেন যে ওখানে হয়ত স্টেনগান দিয়ে জিতবেন। নাইন্থ ফিনান্স কমিশনের টাকা ওখানে ঢালতে গিয়েছিলেন, তা নাহলে যে টাকা কেন্দ্রীয় সরকার দিয়ে দিয়েছেন, যার ৯০ ভাগ কাজ হয়ে গেছে, কাজ শেষ হয়ে যাবার পর কমপ্লিশন সার্টিফিকেট দিয়ে দেবার পর কনট্রাকটররা টাকা পায় না কেন? এখানে একটু আগে সুনীলবাবু বলছিলেন যে, ওরা কর্মচারিদের অনেক টাকা মাইনে বাড়িয়েছেন। উনি তো গণশক্তির বেশি অন্য কাগজ পড়েন না। উনি যাই পড়ুন না কেন, ওর আগেই মগজ ধোলাই হয়ে গেছে, তাই গণশক্তির বেশি চিন্তা-ভাবনার উন্মেষ করতে পারছেন না। আপনি মহারাষ্ট্র যে পে-কমিশন করেছে সেটা পড়ে দেখুন। গুজরাট যে পে কমিশন করেছে তা একটু পড়ে দেখুন। খুববেশি দূরে নয়, পাশের রাজ্য, ছোট রাজ্য ত্রিপুরাকে দেখুন, যাদের কোনও ইনকাম নেই, কেন্দ্রীয় সরকারের দয়ায় চলে, সেই রাজ্যের পে-কমিশন পড়ে দেখুন। তারা কিভাবে টাকা দিয়েছে? আর পশ্চিমবাংলাতে কর্মচারিরা কি পাচ্ছে তা একটু তুলনা করে দেখুন। প্রত্যেকটা রাজ্য তাদেব কর্মচারিদের মাইনে যথাযথভাবে বাড়িয়েছে। আপনারা এমন কিছু মহান মৌলিক ব্যাপার করেন নি। আপনারা মার্কসবাদের তত্ত্ব অনুযায়ী মৌলিক কিছু করেন নি। অন্যান্য রাজ্য বাড়িয়েছে, আপনারাও এই রাজ্যে বাড়িয়েছেন। মাইনে বাড়িয়েছেন বলে আপনারা যে কৃতিত্ব দাবি করেছেন, তারসঙ্গে সঙ্গে যে কাজগুলো বন্ধ হয়ে গেছে তার যুক্তিসঙ্গত কোনও কারণ আছে বলে আমি মনে করি না। আপনি জলের কথা বলছেন, কিছু কিছু কাজ নাকি করেছেন। কলকাতা শহরে প্রতিবারের মতো এবারও জলে ভেসে যাবে। কারণ কলকাতা শহরে যে জলনিকাশ হয় তা কতকগুলো পাম্পিং স্টেশনের উপর নির্ভর করে। যেমন, বালিগঞ্জ পাম্পিং স্টেশন, পামার বাজার পাম্পিং স্টেশন, ধাপা পাম্পিং স্টেশন, মোমিনপুর পাম্পিং স্টেশন এবং যোধপুর পার্কে যে পাম্পিং স্টেশন আছে সেগুলোর মাধ্যমে। যেকটি পাম্পিং স্টেশনের কথা বলছেন, এই পাম্পিং স্টেশনের মেশিনগুলো কলকাতার জলকে বার করার চেষ্টা করে। সেগুলোর কোনওটাতেই রিপেয়ারিংয়ের কাজ হচ্ছে না। এরফলে জল জমবে, আবার কলকাতা শহর ডুববে। আমার কাছে গত বছরের বর্ষার একটা ছবি আছে — কলকাতা শহরের সমস্ত রাস্তাঘাট কোমর সমান জলপ্রায়, নৌকা করে যাবার মতো পরিস্থিতি।

(লালবাতি)

এই অবস্থা কিন্তু আবার হবে। বুদ্ধদেববাবু আপনি অনেক কিছু বলেছেন এবং বক্তৃতা যখন করবেন তখন হয়ত অনেক কিছু বলবেন। কিন্তু মূল তথ্য যেটা পৌরসভাগুলো দুর্নীতির আখড়ায় পরিণত হয়েছে আপনাদের দেখে। আপনারা দুর্নীতি করছেন, তলার লোকেরাও দুর্নীতি করছে। সুদীপবাবু একটু আগে শ্রবন টোডিদের ব্যাপারে বলছিলেন। আপনারা ও

পার্ক তৈরি করছেন রবীন্দ্র সরোবর স্টেডিয়ামে এখন নাম দিয়েছেন 'শিশু তীর্থ', আমরা দেখছি আপনারা এই শিশুতীর্থ তৈরি করছেন সরকারের অনুমোদন ছাড়াই।.........**(লাল আলো জ্বলে ওঠার কারণে স্পিকার অন্য বক্তাকে বলতে ডাকেন)।**

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে নগর উন্নয়ন বা মিউনিসিপ্যালিটি বিষয়ক মন্ত্রী যে বাজেট বরাদ্দের দাবি পেশ করেছে আমি তাকে সমর্থন করছি। আমার প্রথম কথা হচ্ছে যে, এই যে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর মিউনিসিপ্যাল নগর ইত্যাদি সম্পর্কে যে নতুন পলিসি নিয়েছেন সেই পলিসি গত কংগ্রেস আমলে ছিল রাইটার্স বিল্ডিংসে অভিমুখি। সমস্ত মিউনিসিপ্যালিটির ক্ষেত্রে জেলাতেও কোনও পলিসি ছিল না। এই যে নতুন পলিসি হয়েছে যেমন গ্রামে পঞ্চায়েত, জেলা পরিষদ ইত্যাদি ত্রিস্তর ক্ষমতা বিভক্ত করে দেওয়া হয়েছে। এই যে পলিসিগুলো করা হয়েছে এতে পৌরসভাগুলিতে আর্থিক ক্ষমতা এবং তার অধিকার সমস্ত কিছু তাতে অর্পণ করা হয়েছে। মেদিনীপুরের মিউনিসিপ্যালিটি কংগ্রেস পরিচালিত, সেখানে কোনও কন্ট্রোল নেই। তারা যে টাকা পাচ্ছেন সেই টাকা ঠিকমতো খরচ করতে পারছেন না। মেদিনীপুরে রাস্তার অবস্থা খুব খারাপ, ভালো ড্রেনের ব্যবস্থা নেই, জলের অবস্থা চরম সংকট পড়েছে। আদিবাসী এলাকাতে কোনও জলের ব্যবস্থা নেই, কুয়োগুলো সব শুকিয়ে গেছে। এর কোনও ব্যবস্থাও তারা করেন না, কোনও প্ল্যান করেন না। কিভাবে প্ল্যান করে করলে জলকষ্ট যাবে এবং কতগুলো টিউবওয়েল বসালে জলকষ্ট চলে যায় তার কোনও ব্যবস্থা নেই। তারা তো প্ল্যান করে করবেন না কারণ তারা যদি জল ট্রাকে ভাড়া করে আনার ব্যবস্থা করেন তাহলে তো তার অংশ পাবেন এই হচ্ছে পরিস্থিতি। আমাদের সরকারের ইঞ্জিনিয়ারিং ডিপার্টমেন্ট (এইইডি) খোলা হয়েছে, তাদের জেলাগুলিতেও কাজ করতে দেওয়া হয় কিন্তু মেদিনীপুরে তাদের কাছ থেকে কোনও কাজ পাবেন না। মেদিনীপুর জেলাতে এইরকম এম ই ডির মারফৎ পাথরঘাট বস্তিতে ৪ বছর আগে একটি রাস্তা করার কথা ছিল কিন্তু আজ অবধি সেটা হয়নি, বন্ধ হয়ে আছে। তারপর মিনি মার্কেট বস্তিতে একটি কুয়ো তৈরি করার পরিকল্পনা করা হয়েছিল, অর্দ্ধেক খোলা অবস্থায় পড়ে আছে, কোনও কিছু করা হয় নি। আরেকটি মহাবতপুরে বস্তি অঞ্চলে অনেকখানি হয়েও পড়ে আছে। এই মেদিনীপুরের মিউনিসিপ্যালিটি যদি দায়িত্বশীল হতেন তাহলে বামফ্রন্ট সরকারের যে নতুন পলিসি সেটা কার্যকর করে নাগরিকদের অনেক সুযোগ-সুবিধা দিতে পারতো। অধিবেশন চলাকালীন আমি মাননীয় মন্ত্রীর কাছে অনুরোধ করব এখানে শ্মশানঘাটের খুব অসুবিধা, কাঠের দাম ক্রমশই বেড়ে যাচ্ছে, ১৩০-১৪০ টাকা কুইন্টাল দরে কাঠ বিক্রি হয়। সেইজন্য আমার আপনার কাছে অনুরোধ এখানে একটা যাতে বিদ্যুৎচালিত শ্মশানঘাট তৈরি হয় তারজন্য আপনি একটু সচেষ্ট হন। এই মেদিনীপুর মিউনিসিপ্যালিটি বে-আইনিভাবে নিজেদের লোক নিয়োগ করে চলেছে এবং প্রচুর টাকার অপচয় হচ্ছে। তারফলে এই মেদিনীপুর ছাড়াও পাশাপাশি অনেক জেলার দুঃসহ কষ্টের মধ্যে রয়েছে। এর আশু প্রতিকার হওয়া খুবই দরকার। এই কথা বলে এই বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় মন্ত্রীর কিছু বিষয়ে দৃষ্টি আকর্ষণ করতে চাই। এতক্ষণ ধরে বিধানসভাতে পৌরসভা আলোচনা হচ্ছে, তবে এটা সবাই জানে যে পশ্চিমবঙ্গের যতগুলি ডিপার্টমেন্ট আছে তারমধ্যে এই ডিপার্টমেন্টে সবচেয়ে

বেশি দুর্নীতি। মাননীয় সৎ প্রচেষ্টা থাকলেও কতদূর উনি পারবেন জানি না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে একজন মন্ত্রী বসে আছেন, আবদুল কায়ুম মোল্লা সাহেব। তিনি সরকারি পক্ষে আছেন কথা বলতে পারেন না। আমি বিরোধীপক্ষে আছি, আমরা এক এলাকাতেই থাকি। গ্রামের মানুষের নানা অভাব-অভিযোগ নিয়ে আমার কাছে বলতে আসে—কিন্তু কায়ুম সাহেব সব জেনেও কিছু সরকারের বিরুদ্ধে বলতে পারেন না। তিনি তো আর মমতা বন্দ্যোপাধ্যায় নয় যে সরকারের বিরুদ্ধে দাঁড়িয়ে বলবেন। তিনি কেন্দ্রীয় সরকারের থেকেও সরকারের যে দোষ সেটা তুলে ধরার চেষ্টা করেছেন। আপনারা তা পারবেন না। আমরা কংগ্রেসিরা দেশের ভালো করতে কিংবা লোকের ভালো করার জন্য যেটা অন্যায় তার বিরুদ্ধে বলে থাকি তাতে সরকারে আছি কি না আছি সেটা খুব বেশি দেখি না।

[4-20 — 4-30 P.M.]

আমরা মানুষের কাজ করি, দেশের লোকের উপকার করি, দেশের উন্নতি দেখি, কিন্তু আপনারা কিছু এই রকম দৃষ্টান্ত দেখিয়েছেন? এম. পি. মমতা ব্যানার্জি কিন্তু কয়েকবার দেখিয়ে দিয়েছেন। আমার কাছে দুঃখের বিষয় ওঁকে আমি কয়েকবার বলেছি, আসুন আমরা দুইজন একসাথে বলি ডায়মণ্ডহারবারের উন্নতির জন্য—আপনি মন্ত্রী হয়েছেন বলে আপনার পক্ষে বলতে অসুবিধা হয়—কারণ বুদ্ধদেববাবু সারা পশ্চিমবাংলা নিয়ে যেহেতু দেখছেন উনি কি করে জানবেন ডায়মণ্ডহারবারের কি কি অসুবিধা আছে, যদিও আমি মন্ত্রীকে কয়েকবার বলেছি, উনি গেছেন। গঙ্গা অ্যাকশন প্লানের মাধ্যমে ডায়মণ্ডহারবারের উন্নতি করার জন্য আমি কয়েকবার বলেছিলাম, মহসিন কিদওয়াই কয়েকবার গিয়েছিলেন, কিন্তু তিনি বলেছেন স্টেট গভর্নমেন্টের পক্ষ থেকে ডায়মণ্ডহারবারকে ইনক্লুড করা হয়নি, নবদ্বীপ, বহরমপুরকে কিন্তু ইনক্লুড করা হয়েছে। আমি বলার পর উনি চিঠি লিখেছিলেন এবং ডায়মণ্ডহারবারকে ইনক্লুড করার জন্য বলেছিলেন, তবে তিনি বলেছেন স্টেট গভর্নমেন্টের মাধ্যমে আসতে হবে, সরকার না পাঠালে হবে না। আমি সেইজন্য আপনাকে বলব, আমি সমস্ত কাগজপত্র নিয়ে আপনার অফিসে দেখা করব আপনি সেটা দেখবেন যাতে করে সেখানে কিছু করা যায়। আমার কাছে আরও দুঃখের বিষয় যেটা সেটা হচ্ছে ডায়মণ্ডহারবার মিউনিসিপ্যালিটি আগে ছিল সি. পি. এম.-এর, এখন সেটা হচ্ছে কংগ্রেসের। ওখানে কংগ্রেস সি. পি. এম. বলে কিছু নেই, সব কমিশনার এবং চেয়ারম্যান তারা একসাথে কাজ করেন, কারণ সবাই জানেন যে এলাকার ভাল করতে হবে। এখানে এম. এল. এ. বন্ধুরা আছেন, সাংবাদিক বন্ধুরা আছেন, তারা জানেন কলকাতার সবচেয়ে কাছে হচ্ছে ডায়মণ্ডহারবার, সেই ডায়মণ্ডহারবার পৌরসভা এলাকার জন্য মাননীয় মন্ত্রীর কাছে একটা ওয়াটার সাপ্লাই স্কীম নিজেরা করে দিয়েছিল এবং বারবার ওকে বলেছি, দুইবার ওর কাছে গিয়েছিলাম চেয়ারম্যানও ছিল, সেখানে আমি বলেছিলাম অগমেনটেশন স্কীম ফর ডায়মন্ড হারবার মিউনিসিপ্যালিটি দেওয়া হয়েছে, উনি বলেছিলেন এবারে আসলে পরে দেখবেন। উনি বলেছিলেন এবারে এলে আমি কনসিডার করব। স্যার, ডায়মন্ডহারবার মিউনিসিপ্যালিটির তরফ থেকে বারবার জানানো হয়েছিল কলকাতার সবচেয়ে কাছে ডায়মন্ডহারবারে সেখানে ইন্টিগ্রেটেড ডেভেলপমেন্ট স্কীম ফর স্মল অ্যান্ড মিডিল টাউন প্রোজেক্ট যেটা আছে, ডায়মন্ডহারবার হচ্ছে সবচেয়ে কাছে ট্যুরিস্ট-র প্লেস, কলকাতা থেকে বহু লোক সেখানে যায়, শুধু কলকাতার লোক নয় বিদেশি পর্যটক যারা আছে তারাও যায় এবং এর উপর দিয়ে অনেকে বকখালি যায়, তাই এই

স্থানটিকে যদি ডেভেলপমেন্ট করা যায় তাহলে ভাল হয়। কিন্তু ইন্টিগ্রেটেড স্কীম ফর স্মল অ্যান্ড মিডিয়াম টাউনস প্রোজেক্ট যেটা আছে সেটার কিন্তু ইনক্লুড হয়নি। ঝালদায় হয়েছে, কিন্তু আমাদের ওখানে হয়নি, এটা নিয়ে গতবারে আপনি বলেছিলেন এটা ইনক্লুড করবেন। যাইহোক, আমি বিমাতৃসুলভ আচরণ করার মতো কোনও কথা বলে আমি আপনাদের মনে আঘাত করব না, বিরক্তির কারণও ঘটাব না। আমরা পশ্চিমবাংলার লোক, পশ্চিমবাংলার জন্য মিনিমাম ইনফ্রাস্ট্রাকচার করলে ওখানে ডেভেলপমেন্ট হতে পারে। যদি একটা মিনিমাম ইনফ্রাস্ট্রাকচার করা যায় যেহেতু ওখানে সমুদ্র আছে তাই ছোট ছোট কটেজ করে ট্যুরিজিমের ডেভেলপমেন্ট হতে পারে—এইগুলি যদি করেন তাহলে ভাল হয়।

এই ইনট্রিগেটেড স্কীমের মাধ্যমে কলকাতার খুব কাছে এই ডায়মন্ডহারবারকে আপনি গড়ে তুলতে পারেন। ওয়ার্ল্ড ব্যাঙ্ক টাকা দেওয়ায় সুন্দরবনের প্রোজেক্ট আপনাদের সরকার যেভাবে করেছেন সেই রকমভাবে ডায়মন্ডহারবারেরও উন্নতি যাতে করা যায় এটা দেখবেন। কিন্তু দুর্ভাগ্যের বিষয় আপনাকে যে চিঠি দেওয়া হয়, আপনার ডিপার্টমেন্টের তরফ থেকে সেই চিঠির কোনও জবাব দেওয়া হয় না। ৭. ৮. ৯১ তারিখে আপনার ডিপার্টমেন্টে যে চিঠি দেওয়া হয়েছিল তার কোনও উত্তর আসেনি, that was addressed to the Minister-in-charge of urban development, Ref. No. R-2. 604/DHM. আপনি হয়ত জানেন যে এই ডায়মন্ডহারবার পৌরসভার চেয়ারম্যান ছিল আগে মার্কসবাদী কমিউনিস্ট পার্টি। আজকে আমরা এখন সেই পৌরসভায় আছি। কিন্তু সেটা বড় কথা নয়, আমরা আমাদের এলাকার উন্নয়নের জন্য রাইটার্স বিল্ডিং-এ সকলে একসঙ্গে এসে দরবার করি we want development in the town। আপনার প্ল্যান অ্যালটমেন্ট অফ্ দি ডিস্ট্রিক্ট ম্যানেজমেন্ট ডায়মন্ডহারবার—হরিণডাঙ্গার জন্য প্ল্যানে যে টাকা ধরা হয়েছিল, সেই টাকা তারা দেয়নি। সেখানকার ভাইস চেয়ারম্যান পান্নালাল হালদার আপনাকে একটা চিঠি দিয়েছিল, কিন্তু আপনি তার কোনও উত্তর দেননি। তাই আপনাকে আমি অনুরোধ করছি ডায়মন্ডহারবার শহরটা কলকাতার খুব কাছে এবং এর ভাল করার জন্য খুব একটা পয়সা খরচ করতে হবে না। ঝালদার জন্য আপনাকে যে পয়সা খরচ করতে হয়েছে, ডায়মন্ড হারবারের জন্য তার থেকেও কম পয়সা খরচ করলেও হবে। সুতরাং কাজ করার মতো সুযোগ-সুবিধা প্রচুর আছে যদি আপনার ডিপার্টমেন্ট, একটু ব্যাপারগুলো দেখে, because you have got the infrastructure you have got the maximum facilities that is nearest to Calcutta। ২৬. ১১. ৯১ তারিখে আপনার ডিপার্টমেন্টে অগমেন্টেশন স্কীমের ব্যাপারে একটা চিঠি দেওয়া হয়েছিল এবং সেই স্কীম শুধু চিঠি দেওয়া হয়েছিল। এটা কিভাবে করা যায় এবং কিভাবে ইনক্লুড করা যায় সেটা। কারণ ওখানে কংগ্রেস আছে, সি. পি. এম. আছে, বি. জে. পি. আছে, সকল দলের লোক আছে, সুতরাং সেখানে উন্নতি হলে সকল লোকের সুবিধা হবে, সেখানে স্মল টাউনশিপ্ গড়ে উঠলে আপনার পক্ষেও ভাল, আমাদের পক্ষেও ভাল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে তাই আমি আবেদন করছি ডেপুটি লিডার হিসাবে আমি যা বললাম সেটা একটু ভাববেন এবং আমি যখন দিল্লি যাব তখন গঙ্গা অ্যাকশন প্ল্যানের স্কীমের ব্যাপারে খবর নেব। এর আগে প্রশান্ত শূর মহাশয় আমাকে বলেছিলেন কলকাতায় অল ইণ্ডিয়া ইন্সটিটিউট অফ্ মেডিক্যাল সায়েন্স করব এই ব্যাপারে কেন্দ্রীয় স্বাস্থ্যমন্ত্রীর সঙ্গে আমি যোগাযোগ করেছিলাম। যদি আপনারা আজকে সহযোগিতার

দ্বিতীয়ত, কলকাতা শহর সম্পর্কে কয়েকটি কথা আমি একটু তাড়াতাড়ি বলতে চাই। আমরা এটা দাবি করছি না যে, কলকাতা শহরের সমস্ত নৈরাজ্য, অব্যবস্থা আমরা দূর করেছি। কিন্তু আমি বিনীতভাবে দাবি করছি, আমাদের সরকার আসার পর অতীতে যে অবস্থা ছিল সে অবস্থা ভেঙে পড়েনি। বরং আমরা খানিকটা উন্নতি করতে পেরেছি।

আমি বিনয়ের সঙ্গে আরো দাবি করছি, ভারতবর্ষের যে কোন শহরের চেয়ে কলকাতা শহরের নাগরিকদের মাথাপিছু বেশি জল সরবরাহ করছি। ভারতবর্ষের আর একটা শহরের কি নাম করতে পারবেন যেখানে আমাদের কলকাতা শহরের চেয়ে বেশি জল দেওয়া হয়? বোম্বাই-এর সঙ্গে, দিল্লির সঙ্গে একটু তুলনা করুন, দেখবেন এখানে তাদের চেয়ে বেশি জল দেওয়া হয়। একটা শহরের ন্যূনতম প্রয়োজন হচ্ছে পানীয় জল, ড্রেনেজ ইত্যাদি এবং সে দিকগুলির প্রতি আমরা সব সময় লক্ষ্য রাখছি। আমরা কাদের জন্য শহর উন্নয়নের চেষ্টা করছি, সেটাও আমাদের মনে রাখতে হবে। সে বিষয়ে আমরা যেন বিভ্রান্তি না হয়ে যাই, সে চেষ্টা আমরা করছি।

এখানে একটি কথা উঠেছে যে, হাওড়া শহরের প্রতি আমরা নাকি বিমাতৃসুলভ আচরণ করছি! যিনি এ কথা বলেছেন সেই মাননীয় সদস্যকে আমি বলছি যে, আপনার বক্তব্য বড়ই একপেশে হয়ে গেছে। এ বিষয়ে আপনার দলের লোকেরা আপনাকে সমর্থন করছেন কিনা জানি না! আমি শুধু বলছি, কলকাতা এবং হাওড়ার ক্ষেত্রে সামগ্রিক এবং মানসিক দৃষ্টিভঙ্গির দিক দিয়ে আমাদের কোনও পার্থক্য নেই। পার্থক্য হচ্ছে—জনসংখ্যার বিচারে প্রশাসনিকভাবে যে পার্থক্যটুকু থাকার কথা, সে-টুকুই আছে। অকট্রয় এবং ডেভেলপমেন্টের পার্থক্য দেখিয়ে কিছু প্রশ্ন রেখেছেন। এগুলো জনসংখ্যার মাপকাঠিতে স্থির করা হয়। ১৯৮১ সালের জনসংখ্যার মাপকাঠিতেই এখনো পর্যন্ত আমরা চলছি। ১৯৯১ সালের জনসংখ্যার মাপকাঠি কিছুদিন পরেই প্রয়োগ করা হবে। তিনি এখানে যে হতাশা প্রকাশ করেছেন তা বোধ হয় ঠিক হয় নি। হতাশ হবার মতো কিছু হয় নি। হাওড়া শহরের সামগ্রিক ডেভেলপমেন্টের বিষয়ে হাওড়ার মেয়রের সঙ্গে আমার কথা হয়েছে। সি. এম. ডি. এ. একটা খসড়া পরিকল্পনা রচনা করেছে। এ বিষয়ে একটা এক্সপার্ট কমিটি করা হবে। তাদের সঙ্গে আলোচনা করে সমস্ত কিছু স্থির করা হবে।

তারপর এখানে একটা তথ্য রাখা হ'ল যে, হাওড়ায় স্টেডিয়াম হচ্ছে না। এটা ভুল তথ্য স্টেডিয়াম হচ্ছে। আর তার জন্য টাকা দেওয়া আরম্ভ হয়েছে। মিউনিসিপ্যাল কর্পোরেশন ইতিমধ্যেই ৪০ লক্ষ টাকা দিয়েছে। স্পোর্টস ডিপার্টমেন্ট ৫ লক্ষ টাকা দিয়েছে। ওখানে স্পোর্টস কমপ্লেক্স হবে।

কলকাতা মিউনিসিপ্যাল কর্পোরেশন সরবরাহ কর' জল সম্পর্কে শোভনদেববাবু কয়েকটি কথা বলে চলে গেলেন। তিনি ওখানকার ইউনিয়নের নামক নেতা। কোনও সংস্থার কর্মচারিদের নেতা হলে সেই সংস্থা সম্পর্কে কিছু জানা উচিত। অন্তত এখানে শেষ পর্যন্ত উপস্থিত থেকে জেনে যাওয়া উচিত। উনি বলে চলে গেলেন। আমি ওঁকে বলেছি, প্রশান্তবাবুর স্বাস্থ্য দপ্তর থেকে জল পরীক্ষা করা হয়েছে। উনি আরো বলেছেন, জল পরীক্ষার দামি যন্ত্র খোলা মাঠে পড়ে আছে। তা দিয়ে জল পরীক্ষা করা হচ্ছে না। ওঁর এ তথ্য ঠিক নয়। উনি এটা জানেন

না, সে জন্য অতি উৎসাহী হয়ে ঐ সব কথা বললেন। ১৯৯১ সালের অক্টোবর মাস থেকে যন্ত্রটা লাগানো হয়েছে এবং যে যন্ত্রের মাধ্যমে নিয়মিত জল পরীক্ষা করা হচ্ছে। পলতা ওয়াটার ট্যাংকের লিকেজ্ মেরামতের কাজ মার্চ মাসে—'রমজান'-এর সময় শেষ হয়ে গেছে। এই হচ্ছে ব্যাপার। এতে হতাশ হওয়ার বেশি কিছু নেই। আমরা নিশ্চয়ই খানিকটা সমস্যার সমাধান করতে পারব।

এরপর আরও কয়েকজন বক্তার বক্তব্য প্রসঙ্গে আমি বলে রাখি যে, আমাদের কিছু সমস্যা আছে, সেগুলি আমাদের কাটিয়ে উঠতে হবে। কলকাতার পূর্বাঞ্চলের জলা-ভূমির একটা সমস্যা আছে। জলা-ভূমি সংক্রান্ত একটা মামলা চলছে। সুতরাং পরবর্তী সময়ে কি হবে, না হবে, সব কথা আমি এখনই খুলে বলতে পারছি না। বলা উচিতও নয়।

[5-50 — 6-00 P.M.]

আমি একটা কথা বলতে চাই, সেটা হচ্ছে, হঠাৎ কথাটা উঠেছে, কিছু মানুষ নাকি বলতে আরম্ভ করেছেন যে, সরকার পূর্বাঞ্চলের জলাভূমির সমস্যা সম্পর্কে সতর্ক নয়। আমি বলছি ঘটনাটা ঠিক উল্টো। এই জলাভূমির সমগ্র অংশটা, পূর্বাঞ্চলটা ৫০৮৪ একর, ১৯৮৪ সাল থেকে এই অঞ্চলের ১৩,৩৭৮ একর জায়াগায় এর বিষয়ে বাধা নিষেধ রয়েছে, এইখানে কোনও রকম জলাভূমি বা সবুজ জমি নষ্ট করতে পারব না এবং আমরা এর অবস্থার সম্পর্কে সতর্ক আছি বলেই গোটা সি. এম. ডি. এ. এলাকায় এটা করেছি। সেখানে আমি দায়িত্ব নিয়ে বলতে পারি—শুধু বললেই হবে না—যে, সরকার এই অঞ্চলের ও. ডি. পি. সি. এম. ডি. এ. তে ঘোষণা করেছেন। আমরা মানুষের মতামত শুনেছি। দেখাতে পারেন, এই এলাকায় ও. ডি. সি. ভায়োলেট করে একজন প্রোমোটার একটা বাড়ি করেছেন? এই রকম একটা বাড়ির নাম আমাকে বলবেন। একটা প্রেমিসেস নম্বর আমাকে বলবেন। আমি বলছি, করেনি। এই হল এক নম্বর আর দুই হচ্ছে ......... **(গোলমাল—শ্রী সৌগত রায়—আগে তো জলাটা ভরাট করবে, তারপরে তো বাড়ি করবে।)** দু-নম্বর হচ্ছে, আমি এই সম্পর্কে সরকারের নীতিটা কি তা বলছি। এইখানে রাজনৈতিক বিতর্কের দরকার নেই। মাননীয় সদস্যরা যেটা বলেছেন আমি তাঁদের সঙ্গে এক মত। আমাদের এই ব্যাপারে আমরা যে কোনও কাগজের যে কোনও মত ধরে চলিনা। এক্সপার্টদের মত নেওয়া হয়েছিল, ১৯৯০ সালের ১৯শে জুলাই আমরা এ নিয়ে কলকাতা শহরে সেমিনার করেছি, এই সম্পর্কে এক্সপার্টদের ওপিনিয়ান নেওয়া হয়েছিল, নানা জায়গা থেকে প্রতিনিধিদল এসেছিলেন। জি.এস.আই. থেকে এসেছিলেন, টাউন প্ল্যানার্সরা এসেছিলেন, অনেক অভিজ্ঞ এক্সপার্টরা এসেছিলেন, তাঁরা আমাদের গোটা পূর্বাঞ্চল সম্পর্কে মূল কথাটা বলেছেন যে, শহরের বিস্তারটা পূর্বাঞ্চলের দিকে আর হওয়া উচিত নয়। এই জলা, সবুজ জমি আপনারা ভাঙবেন না। আমরা আগেও ভাঙিনি, ১৯৯০-তে আমাদের এক্সপার্টরা বলেছেন ভাঙবেন না, ওদিকে যাবেন না, আমরাও সেইভাবেই নোটিফিকেশন জারি করেছি। সুতরাং ঐ জলা জমির গুরুত্ব এবং সবুজের গুরুত্ব আমরা জানি এবং আমরা এখনও সেই জায়গাতেই দাঁড়িয়ে আছি। আর একজন মাননীয় সদস্য সল্টলেকের জমির কথা বলেছেন, যেটা নিয়ে মামলা হয়েছে। সল্টলেক এরিয়ার মধ্যে একটা জায়গায়, প্রথম সল্টলেক যখন হয়েছিল সে সম্বন্ধে আপনারা সবাই জানেন, এখন সল্টলেকে নতুন কিছু হবে না, আমি বলছি নতুন করে এটা হওয়া উচিত,

এ ধরনের ঘটনা ৫০-এর দশকে হয়েছিল, যদি মূল অপরাধ অরিজিন্যাল সিন কিছু হয়ে থাকে সেটা আমাদের নয়, মাননীয় বিধানবাবু জীবিত অবস্থায় বলেছিলেন যে, বিধাননগরে ৭৮৪ একর জমিতে নতুন বসতবাড়ি করা হবে, আমি সেখানে ৭৮৪ একরে যাইনি, আমি গেছি ২২৫ একরে। নতুন করে ভাবতে হবে যে, একে নেওয়া উচিত কিনা? ঐ ২২৫ একরে প্রথম প্রস্তাবের সময়ে কেন্দ্রীয় সরকার সল্টলেকে টেলি কমিউনিকেশন ফ্যাক্টরি করবেন বলেছিলেন। আমার মনে নেই, একজন মাননীয় সদস্য বলেছেন হাউসিং না করে ওখানে কারখানা করছেন কেন? আমরা যদি ট্রেড সেন্টার করতে পারি, আর একটা রেসিডেনসিয়াল কোয়াটার্স করতে পারি এর অনেক গুরুত্ব আছে, সেখানে আমি এই কথা বলতে চাই— ওখানে অভিযোগ শুনলাম, মাননীয় সুদীপবাবু অভিযোগ করেছেন—ওখানে ভেড়ি বন্ধ করে দিয়ে, ভেড়ির শ্রমিকদের উচ্ছেদ করেছেন। আমি বলছি ঐ ২২৫ একর এলাকায় আমাদের যেটা করার কথা সেখানে একটি ভেড়িও নেই, খালি শুকনো জমি। ঐ মোল্লার ভেড়ি, চিন্তা সিং ভেড়ির ব্যাপার সরকার অবহিত আছেন—ওখানে কোনও ভেড়ি নেই, ভেড়ির শ্রমিকদের কথা আমরাও বুঝি। ৪ নম্বর ভেড়ির সম্বন্ধে যে প্রশ্ন আছে, মাননীয় সৌগতবাবু অন্য প্রসঙ্গে বলেছেন ওটা সরকার অধিগ্রহণ করবেন, ফরেস্টের কি ব্যাপার আছে, কিন্তু ওটা ফিশারিজ ডেভেলপমেন্ট কর্পোরেশন দখল নিয়েছেন, সরকার দখল নিয়েছেন, কিন্তু আমি ওখানে ২৮৩তে যেতে চাইছি সেখানে একটি ভেড়িও নেই, একটা ভেড়ির শ্রমিকের স্বার্থও জড়িত নয়। আমাদের যদি সল্টলেকের পাশে একটু বাড়তি এলাকা হয় তো সেটাতে আমাদের অপরাধ কোথায়?

ঐ অপরাধ ১৯৫০ সালে হয়েছিল। বলা হয়েছিল, ৭৮৪ একর আরও নেওয়া উচিত। ওঁরা অপরাধ করেনি! কলকাতায় বিল্ডিং রুলস নিয়ে আজকে কথা উঠেছে। তবে আমরা এটা করতে পেরেছি। অনেক মামলা হয়েছে, যার অনেকগুলো আপনাদের কল্যাণে দিল্লি পর্যন্ত গড়িয়েছে। তবে আমরা ক্যালকাটা বিল্ডিং রুলস করেছি। একটা কঠিন কাজ হয়েছে। ক্যালকাটা কর্পোরেশনের জন্য স্বতন্ত্র পুলিশ ফোর্স করতে পেরেছি। সি. এম. সির বাড়িতে সেই ফোর্স বসবে। এই প্রসঙ্গে বলছি, কে আজকে জানেন না বে-আইনি বাড়ির তালিকা? এটা গোপন করার ব্যাপার নয়, বিশাল এই তালিকা। গত দুই বছরে সোজাসুজি বাড়ি ভেঙেছি, বেআইনি বাড়ি, ১৯৯০-৯১ সালে ১১০টি এবং তার পরের বছর ১৫০টি। আরও ভাঙব, শুধু এক্ষেত্রে আপনাদের সহযোগিতা চাই। বাই সেকশন—৮ যেগুলো সোজাসুজি ভাঙবার কথা, সেগুলো আমি ভাঙবোই। যারা সোজাসুজি এমন অপরাধ করেছেন, যেসব ক্ষেত্রে সোজাসুজি ভেঙে দেওয়া যায়, সেগুলো আমি ভাঙবই। তবে সবটা ভাঙা যায় না, নোটিশ দিলে মামলা হয়। যেসব বাড়ি সোজাসুজি ভাঙা যায় সেক্ষেত্রে যদি সবার সমর্থন পাওয়া যায় তাহলে সম্পূর্ণ বে-আইনিভাবে যেসব বাড়ি তৈরি হয়েছে সেসব ভেঙে দেওয়া হবে। এই প্রসঙ্গে আমি নতুন একটি কথা বলতে চাই যে, অনেক চেষ্টা করে আর একটি নতুন আইনের খসড়া তৈরি করেছি। আশা করছি, বিধানসভার চলতি অধিবেশনেই সেই প্রাইভেট ডেভেলপারস রেজিস্ট্রেশন অ্যাক্ট আনতে পারব। এই আইনের বলে আমাদের রাজ্যে সমস্ত ডেভেলপারদের আমাদের রেজিস্ট্রেশনের মধ্যে আসতে হবে, কোম্পানি অ্যাক্টের মতো রেজিস্ট্রেশন করতে হবে, সরকারের কাছে তাদের নথিপত্র, বাজেট, সমস্ত কিছু রাখতে হবে

এবং এই রেজিস্ট্রেশন ছাড়া কোনও প্রাইভেট ডেভেলপার কোনও বাড়ি করতে পারবেন না। আর একটি কথা বলছি সুদীপবাবুকে জানাবার জন্য, কারণ উনি কুন্দলিয়ার কথা বারবার বলেন। আমি শুধু বলছি, কুন্দলিয়া মামলা শুরু থেকে শেষ পর্যন্ত কোনও ক্ষেত্রেই সরকার পিছিয়ে থাকেনি, থাকবে না। আমার চার্জশিট দেওয়া হয়ে গেছে, এখন সেসনে যাবে। পরবর্তী তারিখ পড়েছে ১১.৫.৯২। দরকার হলে প্রতিনিধি পাঠিয়ে দেবেন, দেখবেন যে, একদিনের জন্যও কুন্দলিয়া মামলায় কোনওরকম দুর্বলতা দেখিয়েছি কিনা। তবে এর সঙ্গে আরও কিছু লোক জড়িয়ে রয়েছে যাদের সুদীপবাবুরা জানেন। তাদের সাহায্য, সহায়তা দিতে পারেন, কিন্তু তারজন্য আমি সেই মামলায় পিছিয়ে থাকব না। সেই মামলার পর কলকাতায় তিনটি বড় বড় ঘটনা ঘটেছে। আপনারা জানেন, সেগুলি হল, বাঙ্গুরের বাড়ি, রাজেন্দ্র রোডের বাড়ি এবং কলিন্স লেনের বাড়ি ভেঙ্গে পড়ার ঘটনা। একটি ক্ষেত্রেও মামলা করতে, কোর্টে যেতে, চার্জশিট দিতে দেরি করেছে? তবে আমরা বলছি, এখন পর্যন্ত যে পরিস্থিতি তাতে আমরা সন্তুষ্ট। এখন পর্যন্ত যে পরিস্থিতি, তাতে যে শক্তি কাজ করছে সেটা বিরাট শক্তি। এখন পর্যন্ত কর্পোরেশনকে অনেক কিছু করতে হবে। এই ব্যাপারটাকে আমরা একেবারেই সমর্থন করছি না। শুধু বলছি, বে-আইনি প্রমোটারদের কাছে এই খবর পৌঁছে দেওয়া দরকার যে, প্রতিটি রাজনৈতিক দল কলকাতায় এই অপরাধ হতে না দেবার ব্যাপারে একমত। আজকে এই অবস্থা যদি আমরা সৃষ্টি করতে পারি তাহলে কাজটা করতে সুবিধা হবে। এই প্রসঙ্গে এখানে সল্টলেকের কথা উঠেছে। আমাদের লক্ষ্য ছিল সল্টলেকে বাড়ি কারা পাবেন, কোন মানুষের প্রয়োজন সেটা আমরা দেখব। কিন্তু আইনের ফাঁক দিয়ে আজকে সল্টলেকের জমির মালিকানা হস্তান্তর হচ্ছে—এটা বাস্তব। এবং সেটা পাওয়ার অফ অ্যাটর্নী দিয়ে হয়ে যাচ্ছে। বা সোজাসুজি হচ্ছে, বা তার নামে হচ্ছে, কিন্তু তারপরে হয়ত পরিবর্তন করছে। এখন আমরা এই ব্যাপারে আইনের পরামর্শ করছি যাতে কিছু করা যায়। এটা শুধু সল্টলেকের প্রশ্ন নয়, কলকাতা শহরের ভারসাম্য পাল্টে যাবার প্রশ্ন এসেছে এবং এই সব প্রশ্নের সামনে দাঁড়িয়ে আমরা আইনের পরামর্শ নিচ্ছি। কিন্তু আমার সেই কথা যে, বাজারের শক্তি, টাকার শক্তি এত বেশি যে তারা আইন-কানুন ভেঙ্গে সল্টলেকের মতো জায়গায় বে-আইনিভাবে মালিকানা পাল্টে দেবার চেষ্টা করছেন। এই ব্যাপারে আমরা আইনগতভাবে যা করার করছি, কিন্তু রাজনৈতিকভাবে একমত হয়ে যদি আমরা করতে পারি তাহলে হয়ত আর একটু সুবিধা হত। এই প্রসঙ্গে মাননীয় সদস্য সৌগতবাবু বলেন যে, আপনি ইস্ট ক্যালকাটায় লটারি করে জমি দেবেন বলেছিলেন। আমি লটারি করেছি। আপনাকে সেই আইনজীবীর নাম বলে দেব। আপনাদের বন্ধু একজন আইনজীবী, সেই টোডি, আমাকে আড়াই বছর লটারির মামলায় আটকে রেখেছেন। আমি লটারিতে সেই জমি বিক্রি করতে পারছি না। লটারি হয়ে গেছে কলকাতায়, আমাকে আটকে রেখেছে এবং জেদ করে আটকে রেখেছে। আপনাকে আমি অনুরোধ করব, আপনার কথা তিনি শুনবেন, আপনি একটু বলে এই মামলা থেকে আমাকে উদ্ধার করে দিন। তিনি এই লটারিটা আটকে রেখেছেন। আমি আর কয়েকটা কথা এখানে বলব। কলকাতা শহরের এই ১৪১টি ওয়ার্ডের মধ্যে জলাভূমি সবুজ সম্বন্ধে আমরা সকলেই একমত যে কলকাতায় আরও বেশি সবুজ এবং জলাভূমি দরকার। আমরা আইনও দেখছি, অন্য ব্যাপারও দেখছি। এই সমস্ত জিনিস দেখতে গিয়ে আমাদের মনে হয়েছে যে আইনগুলিকে আর একটু মেরামত করা দরকার। অতি সম্প্রতি

একটা মিটিং হয়েছে। সেই মিটিংয়ে আমাদের স্বাস্থ্য মন্ত্রী ছিলেন, কলকাতার কমিশনাররা ছিলেন, মেয়র ছিলেন। আমরা দেখেছি যে বর্তমান আইনে জলাভূমির ব্যাপারে যেটুকু ফাঁক আছে, সেগুলির মাধ্যমে তারা সেটা দখল করছে। কলকাতা শহরে আমাদের সি. এম. ডি. এ'র ও ভি. পি.-তে ওয়ার্ড ভিত্তিক বলে দেওয়া আছে যে কোন কোন জলাভূমি ভাঙ্গা যাবে, আর কোনগুলি যাবে না। কিন্তু তার একটা মাত্রা আছে। খুব ছোট যে জলাভূমি, একেবারে পাড়ার মধ্যে একটা ছোট্ট পুরানো পুকুর, সেগুলি হয়ত ঐ আইনের মধ্যে পড়ছে না, এই হচ্ছে অসুবিধা। কিন্তু আমরা যদি আইনটাকে আরও শক্ত করি তাহলে আইনটা পরিবর্তন করা দরকার আছে। কিন্তু এর থেকে বড় কথা হচ্ছে, যদি নাগরিক কমিটির মাধ্যমে এলাকার মানুষের মধ্যে একটা মনোভাব সৃষ্টি করা যায় তাহলে সেটা আরও সুবিধা হয়। এক কথায় কলকাতার সবুজ এবং পার্কের ক্ষেত্রে আমাদের মনোভাব হচ্ছে যতটা সম্ভব সবুজ এবং জলাভূমি রক্ষা করা। এই ব্যাপারে যদি কোনও রকম ব্যতিক্রম দেখেন, যে কোনও সদস্য তারা যদি উদ্যোগ নেন, প্রতিবাদ করেন, চিঠিপত্র লেখেন, আমাদের সাহায্য পাবেন এবং যদি কেউ অন্যায় করেন তাহলে সেটা আমরা নিশ্চয়ই ঠেকাতে পারব।

আমি আপনাদের কাছে সোজাসুজি একথা জানাতে চাই যে কলকাতা শহরের সবুজ পার্ক এবং জলাভূমির কোনও জায়গা আমরা কাউকে ব্যবহার করতে দিইনি। কিন্তু জলাভূমি বলতে তার একটা আইনে পরিসংখ্যা আছে, তার একটা পরিমাণ আছে। সে জন্য যে কোনও জলাভূমি সেই আইনে বন্ধ করতে পারা যায় না। কাজেই সেটা নিয়ে আমরা নতুন করে ভাবছি যে কি করা যায়। আরও দু'একটা কথা এখানে উঠেছে। একটা কথা রবীন্দ্র সরোবর, নিক্কো পার্ক নিয়ে উঠেছে। আমি বুঝতে পারি না, সৌগতবাবু, আপনার এতবড় একটা প্রাণ, আপনি টোডিদের জন্য ছেড়ে দেবেন? আপনি বললেন যে প্রাণ দিয়ে দেব! আপনার তো প্রাণ দেবার আরও উন্নত জায়গা আছে। নিকোতে বা রবীন্দ্র সরোবরে আপত্তিটা কি একজন ব্যক্তিকে নিয়ে, না এটা পরিবেশগত প্রশ্ন নিয়ে? যদি ব্যক্তিকে নিয়ে হয় তাহলে টোডিদের বদলে ওখানে যদি অভিক সরকার করতে চাইতেন তাহলে কি আপনি রাজি হতেন—এটাই আপনার কাছে আমার প্রশ্ন? আপনি টোডিদের জন্য প্রাণ দিয়ে দেবেন বললেন। একটা স্থানীয় কাগজে একজন লিখেছেন যে, এটা ওকে দিলেন কেন, এটাতো এরাও করতে পারত অর্থাৎ আর একজন শিল্পপতি। এটা হলে তাতে কি আপনি রাজি হয়ে যেতেন? এখন কথা হচ্ছে, কলকাতা শহরের পরিবেশ নষ্ট করে বে-আইনি কোনও কাজ কেউ করছে না, সরকার তো করছেই না। আর একটা কথা এখানে উঠেছে। আমি প্রতিটি ক্ষেত্রেই—রডন স্কোয়ারের ক্ষেত্রে, নিক্কোর ক্ষেত্রে, রবীন্দ্র সরোবরের ক্ষেত্রে বলেছি যে আমাদের ও. ডি. পি. তে যা আছে, যে আইন আছে তাকে নষ্ট করে, সবুজ কেটে, সবুজ নষ্ট করে, ঘাস নষ্ট করে, গাছ কেটে কোনও রকম পরিকল্পনা পার্কে হবে না। সেই পার্কের পরিবেশগত প্রশ্ন, আইনগত যে প্রশ্ন, সেই প্রশ্ন বজায় রেখে যা হবার তাই হবে, এই হচ্ছে আমাদের মনোভাব। আমি সব শেষে একথা বলতে চাই, এখানে একজন মাননীয় সদস্য ওয়ার্ল্ড ব্যাংকের কথা তুলেছেন। ওয়ার্ল্ড ব্যাংকের কথা তিনি কেন তুললেন আমি জানি না। ওয়ার্ল্ড ব্যাঙ্ক এই দেশে কেন এসেছে, কি পরিস্থিতিতে এসেছে, কি ব্যাপার, সে প্রশ্নের উত্তর রাজ্য সরকার কি করে দেয়? আমি শুধু একথা বলতে পারি যে আমার দপ্তর

বা সি. এম. ডি. এ. আমরা ওয়ার্ল্ড ব্যাংকের সঙ্গে যে কাজ করছি সেই কাজের ক্ষেত্রে কোনও রকম শর্ত আমরা মানিনি যে শর্ত আমাদের মানুষের বা আমাদের রাজ্যের সামগ্রিক স্বার্থের বিরোধী।

যে সর্ত আমাদের রাজ্যের মানুষের রাজ্যের সামগ্রিক স্বার্থের বিরুদ্ধে সেটা আমরা মেনে নেব না। আপনারা ওয়াটার ট্যাক্সের ব্যাপারে যা বললেন এটা আপনারা একটু না জেনে বলেছেন। সল্টলেকে ওয়াটার ট্যাক্স আছে, সেটা প্রপার্টি ট্যাক্সের সঙ্গে যোগ করা হয়। এটা ওয়ার্ল্ড ব্যাংকের কোনও ব্যাপার নেই। ভবিষ্যতে সল্টলেকে যেটা হবে সেটা "হাডকো"-র সঙ্গে পরিকল্পনা হচ্ছে। ওয়ার্ল্ড ব্যাংকের কোনও হাত নেই। কলকাতা শহরের জন্য ওঁরা এটা বলেছিলেন, তারজন্য আমরা বাতিল করেছি। আমরা বলেছি ওয়াটার ট্যাক্স নেব না। কি করে লোন শোধ দেবে এটা আমাদের দায়িত্ব, আমরা ঠিক করব। আপনারা আমাকে বলবেন না কি ভাবে লোন শোধ দিতে হবে। সেই শর্ত আমরা শুনব না। আমরা টাকা নিয়েছি, কি করে সেই টাকা শোধ দেব এটা আমাদের ব্যাপার। আমরা এখনও পর্যন্ত কলকাতা শহরে ওয়াটার ট্যাক্স নিই না। আপনারা কথা বলতে বলতে আর একটা কথা বললেন মনে হল যে ওয়ার্ল্ড ব্যাঙ্ক থাকুক না থাকুক আমরা অন্য জায়গা থেকে টাকা নিয়ে করি তাহলেও ওয়াটার ট্যাক্স কিন্তু সরকার নিতে পারবেন না। এই রকম একটা ধারণা আপনাদের আছে বলে মনে হল। এই ধারণাটি যদি আপনাদের হয় তাহলে আমার মনে হয় ধারণাটা বোধ হয় ঠিক নয়। আমাদের সরকার নিজের টাকা দিয়ে জলের ব্যবস্থা করবে আর ট্যাক্স নিতে পারবে না এটা হতে পারে না। কারণ আমরা জল দেব, ড্রেনেজের ব্যবস্থা করে দেব, আবর্জনা পরিষ্কার করব কিন্তু ট্যাক্স নেওয়া যাবে না এটা বোধ হয় কোনও পৌরসভার দর্শন হতে পারে না। জলকর বসবে কি বসবে না এটা আমাদের সরকার ঠিক করবে, ওয়ার্ল্ড ব্যাঙ্ক আমরা কি করব না করব তার পরামর্শ দেবে তার উপর আমরা নির্ভর করি না।

(শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ কলকাতায় তো ওয়াটার ট্যাক্স আছে)

কলকাতায় ওয়াটার ট্যাক্স বলে কিছু নেই, আপনি জানেন না তাহলে অতীশবাবু। আপনার মিউনিসিপ্যালিটিকে ধরে বলেছি। আপনার সল্টলেকে একটা ওয়াটার ট্যাক্স বলে ধরা হয়, কলকাতা শহরে ওয়াটার ট্যাক্স এই মুহূর্তে নেই। আপনার প্রপার্টি ট্যাক্সে বাইরে নয়। আমি সব শেষে এই কথা বলতে চাই ওয়ার্ল্ড ব্যাঙ্কের শর্ত বলতে যা বোঝাচ্ছে, অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় সি. ইউ. সি. পি (৪)-এ আমরা যদি ওয়ার্ল্ড ব্যাংকের কাছে যাই তাহলে আমরা কোন ধরনের স্কীম করছি, কি ধরনের স্কীমে আমরা যাচ্ছি, কেন যাচ্ছি কোন শর্তে আমরা যাচ্ছি এই সমস্ত খোলাখুলি আলোচনা করে বিধানসভাকে জানিয়ে, সাধারণ মানুষকে জানিয়ে যা করার করব। এখানে গোপনীয়তা কিছু নেই এবং আমরা এমন কোনও শর্তে যাব না যে শর্ত আমাদের রাজ্যের স্বার্থের বিরুদ্ধে যাবে। আমি আর একটা কথা বলছি যেটা আমি আগেই বলেছি এবং আর একবার বলছি শান্তিপুরকে আমরা আই. ডি. এস. টি স্কিমের মধ্যে নিয়েছি। আর একটা কথা হল সেকেণ্ড হুগলি ব্রিজ সম্বন্ধে কেউ কিছু বলেন নি, আমাদের আত্মবিশ্বাস এসেছে, আপনাদেরও আত্মবিশ্বাস এসেছে যে হ্যাঁ সেকেন্ড হুগলি ব্রিজের কাজ শেষ হবে। আমি আপনার মাধ্যমে সমস্ত দলের নেতাদের কাছে আবেদন

জানাচ্ছি ব্রিজের কাজ শেষ পর্যায়ে এসে পৌঁছেছে, আপনারা সকলে মিলে আসুন শেষ মুহূর্তে কজটা দেখার জন্য।

**(শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায়ঃ নিক্কো পার্কের ভিতর পাকা বাড়ি তৈরি হয়েছে, এই ব্যাপারে যাওয়ার জন্য একটা সর্ব্বদলীয় কমিটি করে দিন এবং সেখানে পাঠান। শুধু হুগলি সেতুর জন্য পাঠালে হবে না।)**

আমি এটা শুনেছি, আমি শুধু বলছি কালকে এই ব্যাপারে খবর নিয়ে আপনাকে আমি নিজে জানাব। আমি ইতিমধ্যে কথা বলেছি, সুভাষ চক্রবর্তী মহাশয়ের সঙ্গে কথা বলেছি। এই ব্যাপারে আমি খবর নিয়ে নিশ্চিত হয়ে আমি নিজে আপনাকে ঘটনা জানাব। যদি এটা হয়ে থাকে তাহলে কোনও অবস্থাতেই এটাকে বরদাস্ত করা হবে না। আমি কালকের মধ্যে আপনাকে জানাব। এই কথা বলে ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমার বাজেটকে সমর্থন জানাবার জন্য অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**মিঃ স্পিকারঃ** এই ডিমাণ্ডের উপর ভোট হওয়ার আগে আমাদের কিছু সিদ্ধান্ত নিতে হবে।

Under rule 252(3) of the Rules of Procedure and Conduct of Business I make the following announcement regarding filling up of casual vacancies in some Assembly Committees :

(1) I nominate Shri Hrisikesh Maity as a Member of Subject Committee on Panchayat in place of Smt. Bilasibala Sahis who has resigned.

(2) I nominate Smt. Bilasibala Sahis as a Member of Subject Committee on Agriculture in place of Shri Hrishikesh Maity who has resigned.

(3) I nominate Shri Manabendra Mukherjee as a Member of Subject Committee on Welfare Tourism and Sports and Youth Services in place of Shri Ananta Soren who expired.

(4) I nominate Shri Jahangir Karim as a Member of Subject Committee on Transport in place of Shri Manabendra Mukherjee who has resigned.

Under Rule 255(1) of the Rules of Procedure and Conduct of Business, I appoint Shri Deb Narayan Chakraborty, the Chairman of the Committee on Subordinate Legislation vide Shri Sachin Sen who expired.

An All-Party Delegation is to meet the Union Government in connection with a Motion under Rule 185 moved by Shri Nani Kar and adopted in the House on 3rd September, 1991, regarding Refugee Colonies.

I propose that in place of Shri Nani Kar and Shri Somendra Nath Mitra, Shri Subhas Basu and Shri Prabir Banerjee be included in the Delegation.

I think the House has consensus on it.

The Motion was then put and agreed to.

## DEMAND NO 26

The Motions of Shri Abdul Mannan and Shri Prabir Banerjee that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 17,00,80,000 be granted for expenditure under Demand No. 26, Major Head "2070–Other Administrative Services (Fire Protection and Control)"

(This is inclusive of a total sum of Rs. 4,25,20,000 already voted on account) was then put and agreed to.

## DEMAND NO 27

The Motions excepting Nos. 1, 2, 4 and 9 that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The Motions of Shri abdul Mannan (1-2), Shri Sudip Bandyopadhyay (4) and Shri Saugata Roy (9) that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and a Division taken with the following results :—

**NOES**

Abdul Haque, Shri
Abdul Quiyom Molla, Shri
Abu Ayes Mondal, Shri
Abul Basar. Shri
Abu Hasnat Khan. Shri
Acharya, Shri Prabhat
Bose, Shri Shyamaprasad
Basu, Shri Subhas
Barman, Shri Debendra Nath
Bhattacharyya, Shri Ashoke
Bhattacharjee, Shri Buddhadeb
Biswas, Shri Benay Krishna

Biswas, Shri Chittaranjan
Biswas, Shri Kali Prasad
Bouri, Shri Angad
Bouri, Shri Haradhan
Chakraborty, Shri Deb Narayan
Chakraborty, Shrimati Kumkum
Chakraborty, Shrimati Tania
Chatterjee, Shri Dhirendra Nath
Das, Shri Ananda Gopal
Das, Shri Atul Chandra
Das, Shri Benode
Das, Shri Bidyut Kumar
Das, Shri Debesh
Das, Shri Nirmal
Das, Shri S. R.
Das, Shri Trilochan
Das Gupta, Shrimati Arati
Dey, Shri Lakshmi Kanta
Dhar, Shri Padmanidhi
Doloi, Shri Siba Prasad
Ganguly, Shri Santi Ranjan
Goala, Shri Rajdeo
Ghosh, Shri Biren
Ghosh, Shri Malin
Ghosh, Shri Sunil Kumar
Goswami, Shri Kshiti
Hazra, Shri Haran
Hembram, Shrimati Arati
Hore, Shri Tapan
Janhangir Karim, Shri Sk.
Jamadar, Shri Badal
Jana, Shri Manindra Nath
Kisku, Shri Lakshi Ram

Koley, Shri Barindra Nath
Konar, Shrimati Maharani
Mahato, Shri Bindeswar
Majhi, Shri Nandadulal
Majhi, Shri Raicharan
Mondal, Shri Bhadreswar
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Rabindra Nath
Mondal, Shri Raj Kumar
Manna, Shri Janmenjoy
Md. Ansaruddin, Shri
Md. Yakub, Shri
Minj, Shri Prakash
Mistry, Shri Bimal
Mitra, Shri Biswanath
Mukherjee, Shri Dipak
Mukherjee, Shri Nirmal
Naskar, Shri Sundar
Nath, Shri Madanmohan
Nath, Shri Monoranjan
Pakhira, Shri Ratan Chandra
Phodikar, Shri Probhas Chandra
Putatunda, Shrimati Anuradha
Roychowdhury, Shri Goutam
Saha, Shri Kripa Sindhu
Sanyal, Shri Kamalendu
Sarkar, Shri Sisir Kumar (Murshidabad)
Sahis, Shrimati Bilasibala
Sen, Shri Dhiren
Singh, Shri Lagan Deo
Sinha, Shri Khagendra Nath
Sinha, Shri Prabodh Chandra
Sur, Shri Prasanta Kumar

Tirkey, Shri Monohar

**AYES**

Bandyopadhayay, Shri Sudip

Bapuli, Shri Satya Ranjan

Chattopadhyay, Shri Shobhan Deb

De, Shri Ajoy

Gyan Singh Sohanpal, Shri

Lahiri, Shri Jatu

Mukherjee, Shri Sibdas

Nasiruddin Khan, Shri

Paul, Shri Sankar Das

Roy, Shri Saugata

Sinha, Shri Atish Chandra

**Abst :**

Sarkar, Shri Deba Prasad.

The Ayes being 11 and the Noes 79.

The Motions were lost.

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,97,06,35,000 be granted for expenditure under Demand No. 37, Major Heads : "2217-Urban Development, 4217-Capital Outlay on Urban Development and 6217-Loan for Urban Development."

(This is inclusive of a total sum of Rs. 49.28,00,000 already voted on account) was then put and agreed to.

**Demand No. 90**

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1.60,37,05,000 be granted for expenditure under Demand No. 90, Major Heads : "3604-Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding Panchayati Raj)".

(This is inclusive of a total sum of Rs. 40,10,00,000 already voted on account in March, 1992) was then put and agreed to.

**Mr. Speaker :** Honourable Members, before we adjourn the House for this part of the Budget Session which we will resume on the 18th May, 1992, I would like to inform you that I will be proceeding to preside over the meeting of the Staff and Accommodation Sub-Committee of the Commonwealth Parliamentary Association which is commenc-

ing on the 22nd April, 1992 in London. I am to preside over that meeting. Then I will be proceeding to the Cayman Islands to participate in the meeting of the Executive Committee of the Commonwealth Parliamentary Association from 26th April, 1992 to 2nd May, 1992. I will return to India on the 17th May, 1992, to join you all on the 18th May, 1992.

In the meantime, the committees on the various Subject Committees will be functioning. A programme has been drawn up. They will be meeting practically everyday. I am sure you will be working hard during this interregnum that we are having. A lot of work is to be done. We are still undergoing an experiment in the Committee System. A lot of more is to be done. A lot of more has to be learnt so that it can be made more effective. I would appeal to all the members to cooperate in the Committee System so that we can make it a success and I hope all of you would enjoy the vacation which we are having now till we meet again on the 18th May, 1992. I wish you all well and thank you all for your participation and co-operation for this part of the Budget Session. There will be no speeches now. We will have the speeches when we would close the May Session, i.e. the Budget Session. Thank You.

## Adjournment

The House was then adjourned at 6-16 P.M. till 11-00 A.M. on Monday, the 18th May, 1992 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Monday, the 18th May, 1992 at 11.00 A.M.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 17 Ministers, 6 Ministers of State and 138 Members.

[11-00 — 11-10 A.M.]

## Obituary References

**Mr. Speaker :** Hon'ble Members, I rise to perform a melancholy duty to refer to the sad demise of sitting member, Ex-Deputy Speaker and Ex-Members of this Legislature, Ex-M.P. and other personalities renowned in their spheres who passed away after 10th April, 1992.

### Shri Sankar Das Paul

Shri Sankar Das Paul, sitting member of this House breathed his last on 19th April. 1992 at Banga Bhawan, New Delhi following a heart attack. He was 67.

Born at Berhampore, Murshidabad on 14th January, 1925, Shir Paul had his education at Gorabazar I. C. Institution and K. N. College, Berhampore. He was a businessman by occupation. Shri Pal earned a distinction as a good sportsman in his youth and figured prominently in district level tournaments particularly in such games as football, hockey and cricket. Later he was associated with a number of sports organisations in the district and proved himself an able sports organiser.

He started his political career with his election to Berhampore Municipality as a Commissioner in 1952. Later he became the Vice-Chairman of the Municipality and in 1967 he was elected its Chairman. He was again elected Chairman of the Municipality in 1986 and held the post till his death. Besides, he was closely connected with a good number of social organisations and educational institutions of the district. He was also the Vice-President of Murshidabad District Congress Committee.

Shri Paul was first elected to the West Bengal Legislative Assembly in 1971 from Berhampore Constituency as a Congress Candidate. He was re-elected from the same constituency in 1972 and 1991 General Elections.

At his death the State has lost an able sports organiser and a sincere political worker.

**Shri Haridas Mitra**

Shri Haridas Mitra, veteran freedom fighter and former Deputy Speaker of the West Bengal Legislative Assembly, breathed his last on the 20th April, 1992 in New Delhi. He was 78.

Born at Jessore town, now in Bangladesh, on 24th February, 1914. Shri Mitra had his education at Jessore Zilla School, Ashutosh College and Vidyasagar College, Calcutta. He did his M. A. and Law from Calcutta University. He suffered imprisonment several times for taking active part in the country's liberation movement against the British imperialism. He joined the Indian National Army and organised its Secret Service in India in 1944. He was arrested and condemned to death by the British Government in a secret trial in 1945. After six months confinement in the condemned cell, his death sentence was commuted to transportation for life on direct intervention of Mahatma Gandhi.

Later in 1946 he was released unconditionaly. He then devoted himself to the service of the people and the society at large. He organised refugee relief in 1950 and became the General Secretary of All India Refugee Association. He was again arrested in 1958 and 1959 for organising the refugee movement. He was also closely associated with many educational institutions and labour movements.

Shri Mitra was first elected to the West Bengal Legislative Assembly in 1957 from Tollygunge Constituency as a candidate of Praja Socialist Party. He joined the Bangla Congress at its very inception and was again elected to the State Assembly in 1967 from Chakdah-Nadia Constituency. In 1972 he was re-elected from the same constituency as a Congress candidate. He was elected the Deputy Speaker of the fourth Legislative Assembly of West Bengal in 1967. He was again elected Deputy Speaker in 1972 and held the office till dissolution of the House in April, 1977. Since 1977 he withdrew from active politics and confined his activities within the ambit of social welfare and promotion of education.

The State has lost a veteran freedom fighter, and able parliamentarian and a sincere social worker at his death.

## Shri Sunil Das

Shri Sunil Das, veteran Socialist leader and ex-member of West Bengal Legislative Assembly passed away on 18th April, 1992 in Calcutta at the age of 83.

Born at Lalbagh, Murshidabad on June 12, 1909. Shri Das had his education at Pogose School and Jagannath Intermediate College, Dacca. He had a brilliant academic career and did his M.Sc. from Dacca University. While a research student in physical chemistry in 1931 his thesis entitled "Raman effect in Inorganic Compounds" was published

in the American Journal of Physical Chemistry in 1932. He was associated with the secret revolutionary movement and was a member of "Sree Sangha" — a revolutionary fraternity in Bengal. He suffered imprisonment on several occasions before and after independence. He was also actively involved in the trade union movement.

Shri Das cotributed many articles on Economic and Political affairs in weekly and monthly Bengal periodicals. He wrote a book entitled "VUMI SAMASHYA O KISAN ANDOLANER DHARA".

Shri Das was elected to the West Bengal Legislative Assembly in 1957 from Rash Behari Avenue Constituency as a candidate of Praja Socialist Party.

He was an active worker of the Praja Socialist Party and became the Chairman of its State Committee. Later he joined the Janata Party in 1977.

At his death the State has lost an amiable and erudite personality.

**Shri Sasthidas Sarkar**

Shri Sasthidas Sarkar, former member of the West Bengal Legislative Assembly, breathed his last on the 10th August, 1991 at his residence at Bishnupur. He was a bachelor.

Shri Sarkar was elected Chairman of Bishnupur Municipality in 1955. He started his political career as an active worker of the Indian National Congress but later joined the Bangla Congress. He was successively elected to the West Bengal Legislative Assembly in 1967 and 1969 respectively from Kotulpur and Vishnupur Constituencies as a candidate of Bangla Congress.

At his death the State has lost a sincere political worker.

## Shri Krishna Ramchand Kripalani

Mr. Krishna Ramchand Kripalani, eminent writer and former Secretary, Sahitya Academy and member of Rajya Sabha died at Shantiniketan on 15th April, 1992. He was 85.

Born at Karachi, now in Pakistan, in 1907, Mr. Kripalani graduated from Bombay University in 1928. He then went to London School of Economics, where he had his degree in Law and Political Science and also studied anthropology as a non-degree student. Returning home in 1931, he set up his law practice but was imprisoned the following year for participating in the Civil Disobedience Movement. On his release in 1933 he went to Shantiniketan to learn Bengali. But at the same time he tought English literature and Political Theory there at the request of Rabindra Nath Tagore. from 1935 until 1946, when he left Shantiniketan, he also edited the Viswa Bharati Quarterly, founded and first edited by Tagore. In 1936, he married Tagore's grand daughter, Nandita Ganguli.

In 1946, at Nehru's request he took charge of the AICC departments connected with economic research, publicity abroad and overseas Indians. Later he became a member of the Constituent Assembly. He was in Brazil for a year as Cultural Attache to the Indian Embassy and in 1951 he helped the UNESCO in paris to prepare materials for a symposium of East-West Thinkers held in Delhi. The following year he became Secretary to the Union Education Minister, Maulana Azad and helped to formulate the country's educational policy.

A recipient of Padma Bhusan, Shri Kripalani was also awarded 'Deshikottam' and 'Rabindra Puraskar' for his scholarly works of diverse subjects. He was nominated to the Rajya Sabha in 1974. He authored many books on Tagore, Gandhi as well. Notable amongst his works are 'Dwarka Nath Tagore' — a forgotten pioneer. Gandhi — Tagore and Nehru — a study of Indian renaissance and 'Modern India

— Rammohan to Rabindra Nath'.

The country has lost one of its eminent intellectuals at the demise of Mr. Kripalani.

### Shri Satyajit Ray

Shri Satyajit Ray, the legend of Indian Film world, passed away at a Calcutta Nursing Home on the 23rd April, 1992, at the age of 71 after protracted illness.

Satyajit Ray saw the light of the world on May 2, 1921, at Calcutta in a family widely adored for its literary and cultural brilliance. He was educated in Ballygunge Government High School and Presidency College and there after spent a couple of years in Kala Bhavan at Shantiniketan. At Shantiniketan, Satyajit came in contact with the eminent personalities —like Alex Aronson, Nandalal Basu, Benode Behari Mukhopadhyay and, above all Kabiguru Rabindranath himself. After Rabindranath's death Satyajit left Shantiniketan in December, 1942, and did not complete his course there.

Shri Ray joined D. J. Keymer, a British Advertising Agency, in April, 1942 as a Junior Visualiser. He was subsequently promoted to the post of Art Director of the company. However, he gave up the job in 1956 after the phenomenal success of the film "Pather Panchali", his maiden venture.

"Pather Panchali", in fact, marked the renaissance of the Indian Film-making and instantly claimed a rightful place for India in the trans-world contour of motion pictares. Almost all the films directed by Shri Ray won the heart of millions of film-lovers of the world and his films won numerous National and International Awards. 'Pather Panchali', 'Jalsaghar', 'Goopy Gayen Bagha Bayen', 'Sonar Kella', 'Charulata',

'Asani Sanket', 'Nayak', 'Ghare Baire', and 'Agantuk' are some of the notable films made by the maestro. Besides being one of the world's best film directors, he excelled in all branches of film-making with equal ease — be it photography, music-composition, editing or art-direction. Shri Ray may as well be remembered as one of the best writers of science fictions and detective stories, specially meant for the children. He was also a brilliant illutrator and calligrapher and was closely associated as such with the publication world through out his life.

[11-10 — 11-14 A.M.

French President, Mr. Francois Mitterand came to Calcutta to present the Legio d' Honneur in 1988 in recognition of his brilliance as a film-maker. U. S. Motion Picture Academy awarded him the highest honour of the film world by handing over to him the glittering "Oscar" at his sick bed in the nursing home. India Government has awarded him "Bharat Ratna", the highest distinction for an Indian. Eight-time-receipient of "Swarna Kamal", the national award for the best feature film of the year, Shri Ray was also awarded "Dada Saheb Phalke Puraskar" for his over all contribution to the Indian Cinema.

Doyen of the film society movement, Satyajit Ray heralded a distinct new wave in the Indian film-making which eventually inspired a new generation of film-makers and enriched the film-culture of the nation as a whole.

Satyajit was innately a true Calcuttan and imbibed its rich heritage as an ardent follower. His love for the city had never waned despite all its failings and aberrations.

At Ray's demise, the country has lost one of the greatest sons ever born to her.

**Shri Basavapunniah**

One of the forerunners of the Communist movement in India and a veteran politbureau member of the Communist Party of India (Marxist), Shri M. Basavapunniah breathed his last at the party headquarter, New Delhi on April 12, 1992 following a massive heart attack. He was 78.

Shri Basavapunniah was born on December 14, 1914 at Goontur located in the present State of Andhra Pradesh. He was a brilliant student throughout his educational career and had his graduation from the A. C. College, Goontur. During his college days he led many students movements in his State. He acquired the membership of the Communist Party of India in 1934. He had been the Secretary of All India Students Federation from 1937 to 1940. He was a member of Goontur District Committee of the Party from 1936 to 1940 and Secretary of the Goontur District Committee from 1940 to 1943. In 1943, Shri Basavapunniah became the member of the Secretariat of the provincial Unit of the Party. He earned the membership of the Central Committee at the Second Congress of the Party held in Calcutta 1948 and in June 1950, became the member of the politbureau of the Party. Shri Basavapunniah took a leading role in the historic Telengana Movement.

He was a member of the Rajya Sabha from 1952 to 1966.

Shri Basavapunniah suffered imprisonment on several occasions and went underground during the years from 1940 to 1942 and from 1948 to 1952 to escape arrest.

After the split in the Communist Party, he joined the Communist Party of India (Marxist) and was, in fact, one of the founder-leaders of the party and was a member of its politbureau from its inception till

the last day of his life. He had been the secretary of the 'Peoples Democracy', a party news media for the last fifteen years.

Shri Basavapunniah wrote a number of books on Communist ideology and travelled widely in China, Romania, Yugoslavia, Czecoslovakia, German Democratic Republic, Poland, Hungary, Korea, France and England. He also travelled Soviet Union in 1950 at the invitation of the C. P. S. U. (B) and met Joseph Stalin.

Basavapunniah death is a great loss to the Communist as well as to the Democratic Movements in the country.

Now, I would request the Hon'ble Members to rise in their seats for two minutes as a mark of respect to the deceased.

**(At this stage all the Hon'ble Members observed two minutes silence.)**

Thank you, Ladies and Gentlemen Secretary will send the message of condolence to the Members of bereaved families of the deceased.

**Adjournment**

The House was then adjourned at 11.14 A.M., till 11.00 A.M. on Tuesday, the 19th May 1992 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Tuesday, the 19th May,1992 at 11.00 A.M.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 13 Ministers, 8 Ministers of State and 162 Members.

[11-00 — 11-10 A.M.]

### Obituary Reference

**Mr. Speaker :** Honourable members, I rise to perform a melancholy duty to the sad demise of **Shrimati Chandravati Devi, renouned film actress** who passed away on the 29th April, 1992, following a heart attack, at the age of 88.

Born in Calcutta in 1903, Chandrabati Sahu, as she was before her marriage, had her education in Brahmo Girls School and later in the Bethune College at Calcutta. While in Brahmo Girls School, inspired by her eminent teachers including Lady Abala Bose, wife of Sir Jagadish Bose, she developed a flair for performing arts and culture. She first appeared in the leading role of silent film called 'Pujari'. She later joined New Theatre Studio as an staff artist. From the next picutre 'Mirabai' she emerged as a distinguished actress of the Bengali screen with retimoment and aristocratic bearing. Her poise and sophisticated acting made every character she had ever portrayed a remarkable one. She starred in over 200 pictures. Most notable of them are 'Bijoya', 'Debdas', 'Priya Bandhabi', 'Dui Purush', 'Kankabatir Ghat', and 'Ma'. She also appeared in some of the Hindi films produced by the New Theatres Studio. She had the privilege to Co-star with all the great artists of her time spread over about five decades.

At her death the Bengali film industry has lost one of its finest

actresses.

Now, I would request the Hon'ble Members to rise in their seats for two minutes as a mark of respect to the deceased.

**(At this stage honourable members stood in silence for two minutes)**

Thank you, Ladies and Gentlemen. Secretary will send the message of condolence to the Members of bereaved family of the deceased.

## Held Over Starred Questions

## (To which oral answers were given)

### মাদ্রাজ ও বোম্বাইতে পরিবেশিত বাংলা চলচিত্রের সংখ্যা

*৬৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৭৭।) **শ্রী সুব্রত মুখার্জি ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ১৯৯১ সালে মাদ্রাজ ও বোম্বাইতে পরিবেশিত বাংলা চলচিত্রের সংখ্যা সম্পর্কে কোনও তথ্য রাজ্য সরকারের কাছে আছে কি না; এবং

(খ) থাকলে, উক্ত সংখ্যা কত?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

(ক) ১৯৯১ সালে মাদ্রাজ ও বোম্বাইতে কোনও বাংলা চলচিত্র বাণিজ্যিক ভিত্তিতে পরিবেশিত হয় নি;

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সৌগত রায় ঃ** মাদ্রাজ এবং বোম্বাইতে বাংলা চলচিত্রের বাণিজ্যিক পরিবেশনের কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি এবং থাকলে তার বিবরণ জানাবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্যের বোধ হয় জানা আছে সমস্ত ফিল্ম ডিস্ট্রিবিউশন ব্যক্তিগত শিল্প বা প্রাইভেট ইন্ডাস্ট্রি হিসাবে চলে। এইগুলো সরকারকে বাইরের রাজ্যে করতে গেলে সমস্ত নেট ওয়ার্ক — সিনেমা হল, ডিস্ট্রিবিউশন, সমস্ত কিছু দায়িত্ব নিয়ে করতে হয়। সেটা করা খুব কঠিন। আমরা পরীক্ষামূলক ভাবে বোম্বাইতে ১৯৯০ সালে চারটে বই —

'হীরক রাজার দেশে', 'কোনি', 'যুক্তি-তক্কো-গপ্পো' এবং 'দখল' প্রদর্শনের ব্যবস্থা করেছিলাম। কিন্তু সরকারি ভাবে এবং স্থায়ী ভাবে অন্য রাজ্যে করা খুবই জটিল সমস্যা।

**শ্রী সৌগত রায় ঃ** বাংলা বই-এর আর্টিস্টিক বা শিল্প হিসাবে গুণগত মান খুব উন্নত এবং বাংলা বই-তে যদি সাব-টাইটেল যুক্ত করা হয় বা ডাবিং করা হয় তাহলে বাংলার বাইরে তা দেখাবার যথেষ্ট সুযোগ আছে। আমরা দেখছি, কলকাতার বেশির ভাগ হলে হিন্দি ছবি দেখাচ্ছে আর কোন কোন জায়গায় দক্ষিণ ভারতীয় খারাপ ছবিও দেখানো হচ্ছে। এই প্রসঙ্গে তাই বলছি, বাংলা বই সাব-টাইটেলিং বা ডাবিং-এর মাধ্যমে অন্য রাজ্যে পরিবেশন করার জন্য রাজ্য সরকার কোনও উদ্যোগ নিয়েছেন কিনা?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** বাইরের রাজ্যে বাংলা বই দেখানোর ব্যাপারে শুধু সাব-টাইটেল বা ডাবিং-ই সমস্যা নয়। আমি যে কথা বলার চেষ্টা করছিলাম মাননীয় সদস্যকে যে, সিনেমা ইন্ডাস্ট্রিতে তিনটি অংশ আছে। প্রডিউসার এবং ডিস্ট্রিবিউটারস — ডিস্ট্রিবিউটাররা যদি নিজেরা দায়িত্ব না নেন বাইরের রাজ্যে বাংলা ফিল্ম নিয়ে যেতে তাহলে সরকারের নিজের উদ্যোগে বাইরের রাজ্যে গিয়ে সিনেমা হল জোগাড় করে, পাবলিসিটি করে, সব কিছু করে এটা করা খুব কঠিন। ভারতবর্ষের কোনও রাজ্য সরকার করতে পারেন নি, করেন নি এখনও। তা সত্ত্বেও আমরা চেষ্টা করছি কেন না যেহেতু আমাদের একটা ফিল্ম ডেভেলপমেন্ট কর্পোরেশন আছে। এই চেষ্টা আমরা এখনও চালিয়ে যাচ্ছি কিন্তু স্থায়ী ভাবে এখনও করা যায় নি। সাব-টাইটেল করা বা ডাবিং করা কোনও সমস্যা নয়। আমাদের বেশির ভাগ বই-এর সাব-টাইটেল করা আছে।

**শ্রী নির্মল দাস ঃ** বিশ্ববন্দিত চলচিত্রকার সত্যজিৎ রায়ের চলচিত্রগুলি সম্পর্কে গোটা ভারতবর্ষের বিভিন্ন রাজ্য সরকারই আগ্রহ প্রকাশ করেছেন। সত্যজিৎ রায় কৃত যেসব বাংলা বই সেগুলি বিভিন্ন রাজ্যের রাজধানীতে এবং বিশেষ বিশেষ উল্লেখযোগ্য শহরে প্রদর্শনের কোনও উদ্যোগ নেওয়া রাজ্য সরকারের পক্ষে সম্ভব কিনা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এ রকম কিছু প্রস্তাব আমাদের কাছে এসেছে। আমারা কয়েকটি শহরে অন্তত ভাবছি করব।

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে কিছু বাংলা ছবি বাইরে প্রদর্শনের ব্যবস্থা করা হয়েছিল। আমার প্রশ্ন, তাতে দর্শক কেমন হয়েছিল জানাবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** বোম্বেতে যে ৪টি সিনেমা আমরা দেখিয়েছিলাম তাতে প্রতিদিন দর্শক একেবারে অনেক বেশি হয়েছিল এবং উৎসাহ উদ্দীপনাও ছিল। সে দিক থেকে কোনও অসুবিধা নেই।

[11-10 — 11-20 A.M.]

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, বোম্বাই, মাদ্রাজ প্রভৃতি বিভিন্ন জায়গায় এক ধরনের খারাপ ছবি পশ্চিমবঙ্গে দেখানো হচ্ছে, পশ্চিমবঙ্গ সরকারের সেগুলি বন্ধ করার কোনও অধিকার আছে কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** স্যার, প্রশ্নটি মূল প্রশ্নের সঙ্গে যুক্ত নয়। তবুও আমি মাননীয় সদস্যকে জানাচ্ছি যে, সেন্সরসিপকে অগ্রাহ্য করে যে সমস্ত চলচিত্র দেখান হচ্ছে, সেগুলো বন্ধ করে দেওয়া শুরু হয়েছে। সেন্সরশিপকে অগ্রাহ্য করে যে সমস্ত বই দেখানো হবে সে সমস্ত বই বন্ধ করে দেওয়া হবে।

**কলকাতায় বস্তি অঞ্চলে পৌর বিষয়ক সুযোগ-সুবিধা**

***৬৪৩।** (অনুমোদিত প্রশ্ন নং *২৬৬২।) **শ্রী আবু আয়েস মন্ডল ঃ** নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) কলকাতা শহরে বর্তমানে মোট বস্তিবাসী মানুষের সংখ্যা কত; এবং

(খ) উক্ত বস্তি অঞ্চলগুলিতে কি ধরনের পৌর বিষয়ক সুযোগ-সুবিধা রয়েছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

(ক) ১৯৮১ সালের আদমসুমারী অনুযায়ী কলকাতা পৌর এলাকায় মোট ২১.৩৫ লক্ষ লোক বস্তিতে বাস করেন।

(খ) উক্ত বস্তি অঞ্চলগুলিতে নিম্নলিখিত পৌর বিষয়ক সুযোগ সুবিধা রয়েছে ঃ—

(১) নিকাশি/পয়ঃপ্রণালী ব্যবস্থা।

(২) স্যানিটারী পায়খানা।

(৩) পাকা রাস্তাঘাট।

(৪) পানীয় জলের ব্যবস্থা।

(৫) রাস্তায় আলোর ব্যবস্থা।

**শ্রী আবু আয়েস মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, ১৯৮১ সালের আদমসুমারীর অনুপাতে ১৯৯১ সালের আদমসুমারীতে — বিগত ১০ বছরে — বস্তি এলাকায় কি পরিমাণ জনসংখ্যা বৃদ্ধি হয়েছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** জনসংখ্যা একটু বেড়েছে। ১৯৮১ সালে ছিল ২১ লক্ষ, ১৯৯১

সালের আদমসুমারী অনুযায়ী বস্তির জনসংখ্যা বেড়ে হয়েছে ৩২ লক্ষ ৮৩ হাজার।

**শ্রী আবু আয়েস মন্ডল :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, বস্তি এলাকার মানুষের আবাসন সমস্যা নিয়ে কোনও ভাবনা চিন্তা নগর উন্নয়ন বিভাগের আছে কিনা? থাকলে কি ধরনের চিন্তা ভাবনা আছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** বস্তি এলাকার নাগরিকদের জন্য আমরা মূলত চার ধরনের কাজ কর্ম করে থাকি। রাস্তাঘাট নির্মাণ এবং মেরামত, আলো, জল, পয়ঃপ্রণালী এবং স্যানিটারী ব্যবস্থা। এ ছাড়াও হাউসিং স্কীম করা যায় কিনা, এই সংক্রান্ত আলোচনাও খনিকটা এগিয়েছে। তবে এ বিষয়ে সমস্যা আছে, বস্তির জমি নিয়ে যে ঠিকা টেনেন্সি অ্যাক্ট, সেটা নিয়ে সমস্যা আছে। যার ফলে আমরা হাউসিং সংক্রান্ত নির্দিষ্ট পরিকল্পনা গ্রহণ করতে পারছি না, কিন্তু সে পরিকল্পনা গ্রহণের মনোভাব সরকারের আছে।

**শ্রী সৌগত রায় :** বিগত কংগ্রেস সরকারের আমলে সি. আই. টি. এবং সি. এম. ডি. এ.-র মাধ্যমে বস্তি এলাকার জন্য পাকা বাড়ি করার স্কীম নেওয়া হয়েছিল বি. আর. স্কীম এবং সি. এম. ডি. এ. স্কীমে। যে কোনও কারণেই হোক বর্তমান সরকার সেটা বন্ধ করে দিয়েছে। মাননীয় মন্ত্রী দয়া করে জানাবেন কি, ঐ স্কীম বন্ধ করার কারণ কি এবং নূতন করে ঐ স্কীম আবার চালু করার কথা ভাবছেন কিনা?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** মাননীয় সদস্য যদি আত্ম সমালোচনার মনোভাব নিয়ে নিজেদের নীতি বিচার করেন তাহলেই বুঝতে পারবেন যে কেন ঐ স্কীম বন্ধ করে দেওয়া হয়েছে। কারণ ঐ স্কীম মোটেই সফল হয় নি। আমরা সি. এম. ডি. এ.-র মাধ্যমে ঐ স্কীম খানিকটা রূপায়িত করেছিলাম। কিন্তু তারপর আমাদের মনে হয় যে, বস্তিবাসীদের আর্থিক কার্যকলাপ, ছোট ছোট ব্যবসা বা যে সমস্ত ছোট ছোট কাজ করে তাঁরা জীবন যাত্রা নির্বাহ করেন তা নিশ্চিত না করে, আর্থিক নিরাপত্তার ব্যবস্থা না করে তাঁদের যদি শুধু এক জায়গা থেকে আর এক জায়গায় পাকা বাড়িতে তুলে নিয়ে যাওয়া হয় তাহলে সে বাড়িগুলি তাঁদের হাতে থাকে না। যার ফলে সি. এম. ডি. এ., সি. আই. টি.-র কোনও রি-হাউসিং স্কীমই সফল হয় নি। আমরা চেষ্টা করছি ঐ সমস্ত এলাকায় তাঁদের যে আর্থিক কর্ম ব্যবস্থা আছে তাকে বজায় রেখেই বস্তিগুলির যাতে উন্নতি সাধন করা যায়।

**শ্রী দেবেশ দাস :** মাননীয় মন্ত্রী মহোদয়, কলকাতার যে বস্তিগুলি ১০ কাঠার নিচে তাদের জন্য ঠিকা টেনেন্সি অ্যাক্ট হয়েছে। কিন্তু কর্পোরেশনের দ্বারা সেগুলি ঠিক বস্তি হিসাবে স্বীকৃত হচ্ছে না। ফলে কিছু অসুবিধা হচ্ছে। তারা কর্পোরেশনের কতগুলি সুবিধা থেকে বঞ্চিত হচ্ছে। সুতরাং এ সম্পর্কে সরকার কি ভাবছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** এ বিষয়ে আমরা রুলস তৈরি করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রী, আপনি কলকাতার বস্তি এলাকার ১০ বছরের জনসংখ্যা বৃদ্ধির যে তথ্য এখানে পেশ করলেন তা অত্যন্ত উদ্বেগজনক। ১০ বছরে জনসংখ্যা ২১ লক্ষের জায়গায় ৩২ লক্ষ হয়েছে। এমনিতেই বস্তিগুলি ঘন বসতি পূর্ণ। অতএব জনসংখ্যা বৃদ্ধির জন্য অবশ্যই বেশি স্থানের প্রয়োজন। সে জন্য রাজ্য সরকার কোনও ব্যবস্থা নিয়েছে কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** বাসস্থান বলতে কি বললেন আমি বুঝলাম না। আমাদের বস্তি উন্নয়নের যে পরিকল্পনা যেটা আমি বলার চেষ্টা করলাম সেটা হচ্ছে, বস্তি এলাকায় ব্যাপক ভাবে আমরা ৪টি বিষয়ে কাজ করছি। একটি হচ্ছে, পানীয় জল, দুই হচ্ছে, ওখানে বৈদ্যুতিক আলো লাগানো, ড্রেনেজ এবং স্যানিটেশন। এই ৪টি কাজের মধ্যে আমাদের সাফল্য নিশ্চয়ই আছে। ৬২ হাজার স্যানিটারি ল্যাট্রিন্স তৈরি করা হয়েছে। আমরা রাস্তা তৈরি করেছি, ড্রেন তৈরি করেছি। ৬৮০ কিলোমিটারস রাস্তা তৈরি করছি। আমরা প্রতিটি বস্তিতে পানীয় জল নিয়ে গেছি। সেখানে আমরা ১৪ হাজার ৫০০ স্ট্রিট লাইট করেছি। এটা হচ্ছে প্রাথমিক কাজ। বস্তির মধ্যে আলো, জল এবং স্যানিটেশন দেওয়া হচ্ছে প্রাথমিক কাজ। ভারতবর্ষের যে কোনও মহানগরীর থেকে আমাদের সাফল্য বেশি। আমরা এখনও তাদের থেকে উন্নত পর্যায়ে। তবে তাদের পুনর্বাসন, তাদের আধুনিক গৃহ সমস্যা বলতে যেটা বোঝায় — নূতন বাড়ি তৈরি করে নিয়ে যেতে পারি নি।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল :** ১৯৮১ সাল থেকে ১৯৯১ সাল পর্যন্ত ১৩ বছরে যে ৫০ পারসেন্ট ইনক্রিজ হল এই ইনফ্লোটা কোন জায়গা থেকে নিয়ে আসছে? বস্তির মধ্যে এত জনসংখ্যা বাড়ে না। কোন জায়গা থেকে ইনফ্লোটা আসছে? যে ক্লাশিফিকেশনের কথা সামান্য বলেছেন এটা মূলত বস্তিতেই হয়ে থাকে। এই ক্লাশিফিকেশনটা একটু দয়া করে বলবেন কি? দ্বিতীয়ত নূতন যে বস্তিগুলি আছে, সেগুলি লিগালাইসড ফরমে আছে কিনা? নূতন কোনও বস্তি সরকারি নিয়মনীতি ছাড়া গড়ে উঠছে কিনা — এই রকম সমস্যায় সরকারকে পড়তে হচ্ছে কিনা দয়া করে বলবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** দুটি প্রশ্নই পরিষ্কার নয়। তবুও আমি বলছি, বস্তির জন সংখ্যা বাড়ার ব্যাপারে আমি এখানে নির্দিষ্ট তথ্য না নিয়ে উত্তর দিতে চাই না। তবে এটা ঠিকই, এখনও বাইরের রাজ্য থেকে কলকাতা শহরের বস্তির মানুষের মধ্যে যাতায়াতের একটা স্রোত আছে — এটা সকলেই জানেন। বাইরের রাজ্য থেকে অর্থাৎ পূর্বাঞ্চল-উত্তরপ্রদেশ, বিহার উড়িষ্যা থেকে মানুষ আসে। এইসব ক্ষেত্রে তাদের সংখ্যা বস্তির মধ্যে কত বাড়ছে আমি নির্দিষ্ট তথ্য ছাড়া বলতে পারব না। আইনি-বে-আইনি বস্তির সীমারেখা টানা মুশকিল। আইন সঙ্গত এবং বে-আইনি ভাবে কত গড়ে উঠেছে তা বলা মুশকিল। তবে বে-আইনি ভাবে দখল নেওয়ার চেষ্টা হচ্ছে — এই সম্পর্কে আমরা চেষ্টা করছি। কিন্তু পরিস্থিতি জটিল। মনে হচ্ছে, সাম্প্রতিককালে ও. ডি. অ্যাসিস্টান্স পাব, ওঁদের কাছ থেকে বেশ কিছু আর্থিক সাহায্য পাব। তাতে করে বস্তির সমস্যার খানিকটা সমাধান করা সম্ভব হবে।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** আমি জানতে চাইছি, কলকাতায় যে বস্তিগুলি আছে তার জন সংখ্যা আপনি ৩২ লক্ষ বললেন। এই বস্তিগুলি ঠিকা টেনান্সির অ্যাক্টের আওতার মধ্যে আসে কিনা? যদি আসে তাহলে কতগুলি বস্তি সরকারের এ পর্যন্ত অধিগৃহীত হয়েছে এবং অধিগৃহীত হয়ে থাকলে সেই বস্তিগুলির সংখ্যা যাতে না বাড়ে, বস্তিবাসী হিসাবে চিহ্নিত না হতে পারে, শহরবাসী হিসাবে চিহ্নিত হতে পারে তার জন্য কতদূর সরকারের ভাবনা চিন্তা আছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** এই সম্পর্কে জটিলতা আছে। ঠিকা টেনান্সি হাওড়া এবং কলকাতায় নির্দিষ্ট সংখ্যায় আছে। আইন অনুযায়ী বলা হয় বস্তি, কিন্তু এটা ঠিকা টেনান্সির আন্ডারে নয়। এগুলি নিয়ে জটিলতা আছে, আমরা শর্ট-আউট করছি। যে রুলস হবে, সেই রুলস অনুযায়ী ঠিক হবে।

[11-20 — 11-30 A.M.]

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, জানালেন যে বিভিন্ন বস্তিতে জল এবং আলোর ব্যবস্থা করেছেন, কিন্তু হাওড়া উড়ালপুলের নিচে শহরের বিভিন্ন এলাকার মানুষ বাস করছে এবং ঐ এলাকার পরিবেশ নষ্ট করছে এবং বিভিন্ন ধরনের অসামাজিক কাজ করছে। ঐ সব মানুষগুলিকে ওখান থেকে সরাবার কোনও ব্যবস্থা গ্রহণ করছেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** হাওড়া ব্রিজ এবং সেকেন্ড হুগলি ব্রিজের নিচে যারা বসবাস করছে ঐ মানুষগুলিকে পুলিশ প্রশাসন অথবা অন্য কোনও উপায়ে সরাবার চেষ্টা সব সময়েই করা হচ্ছে, কিন্তু একবার বার করে দিলেই যে একেবারে চলে যাবে তা তো নয়, কাজেই স্থায়ী বিকল্প কোনও একটা ব্যবস্থা না করা পর্যন্ত ওটা করা যাচ্ছে না।

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ভারতবর্ষের অন্যান্য শহরের চেয়ে এখানে বস্তির কাজ অনেক বেশি করেছেন এবং তার একটা পরিসংখ্যানও দিয়েছেন। এটা কি শুধু মুখের কথা, না ভারতবর্ষের অন্য শহরের কিছু পরিসংখ্যান দিতে পারবেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** পরিসংখ্যান চাইলে দিতে পারি, তবে ১৪ বছর ধরে এটা ভারত সরকারের এবং ওয়ার্ল্ড ব্যাঙ্কের অভিমত। আমার বিভিন্ন কাগজপত্র পড়লেই জানতে পারবেন যে ভারতবর্ষের যে কোনও শহরের চেয়ে আমাদের বস্তির কাজের সংখ্যা বেশি।

## Starred Questions

## (To which oral answers were given)

### প্রতিবন্ধী ছাত্র-ছাত্রীদের মাসিক বৃত্তি প্রদান

*৭২৩। (অনুমোদিত প্রশ্ন নং *৬৮৪।) **শ্রী আব্দুল মান্নান ঃ** ত্রাণ ও কল্যাণ (সমাজ

কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ১৯৮৯-৯০, ১৯৯০-৯১ ও ১৯৯১-৯২ আর্থিক বছরগুলিতে কতজন প্রতিবন্ধী ছাত্র-ছাত্রীকে মাসিক বৃত্তি প্রদান করা হয়েছে (পৃথক ভাবে); এবং

(খ) উক্ত কারণে বছরগুলিতে ব্যয়িত অর্থের পরিমাণ কত (পৃথক ভাবে)?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ**

(ক) উপকৃতের সংখ্যা ঃ—

১৯৮৯ - ৯০ ..... ১১৭৬ জন।

১৯৯০ - ৯১ ..... ১৯০০ জন।

১৯৯১ - ৯২ ..... ২০৩৫ জন।

(খ) ব্যয়িত অর্থ ঃ—

১৯৮৯ - ৯০ ..... ৫,৫৬,১১৮.০০ টাকা।

১৯৯০ - ৯১ ..... ৯,০১,৫৭২.৭৫ টাকা।

১৯৯১ - ৯২ ..... ১১,৯৮,৩১৩.৫০ টাকা।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে সংখ্যা দিয়েছেন যে এতজন প্রতিবন্ধী ছাত্র ছাত্রীকে মাসিক বৃত্তি প্রদান করা হয়েছে সেটা কত আবেদনের ভিত্তিতে অত জনকে দেওয়া হয়েছে?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** আবেদনের হিসাবটা ঠিক দেওয়া যাবে না, কারণ বিভিন্ন জেলা থেকে বিভিন্ন সময়ে প্রচুর পরিমাণে আবেদন আসে, কাজেই নোটিশ না দিলে বলা যাবে না।

**শ্রী আব্দুল মান্নান ঃ** এদের যে মাসিক বৃত্তি প্রদান করা হয়, কিসের ভিত্তিতে প্রার্থী মনোনীত করে বৃত্তি প্রদান করা হয়?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** মূলত হ্যান্ডিক্র্যাফটদের যে আইন কানুন আছে — কিভাবে হ্যান্ডিক্রাফট হয় সেটা ঠিক করা হয়, আর ৪০ পারসেন্ট যেটা সরকারি নিয়ম আছে তার উপর দাঁড়িয়েই করা হয়, আর বিভিন্ন জায়গার প্রধান শিক্ষকেরা আছেন তাঁদের কথার উপর করা হয়, তাছাড়া ওরা সরাসরিও আবেদন করতে পারে।

**শ্রী তপন হোড় ঃ** এই হ্যান্ডিক্রাফটদের বৃত্তি বাবদ পূর্বে কত টাকা করে দেওয়া হত এবং এখনই বা কত টাকা করে দেওয়া হয় এবং তা কোন শ্রেণী পর্যন্ত মাসিক কত হারে

দেওয়া হয় জানাবেন কি?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** বর্তমানে অষ্টম শ্রেণী পর্যন্ত দুস্থ প্রতিবন্ধীদের আর্থিক সাহায্য দেবার প্রকল্প চালু রয়েছে। পূর্বে পঞ্চম শ্রেণীতে মাসিক ২৫ টাকা এবং ষষ্ঠ শ্রেণী থেকে অষ্টম শ্রেণী পর্যন্ত মাসিক ৩০ টাকা করে দেওয়া হত। এখন নিয়মিত ভাবে মাসিক ৬০ টাকা করে দেওয়া হচ্ছে এবং তা ১.৪.১৯৯০ থেকে চালু করা হয়েছে।

**শ্রী প্রবোধচন্দ্র পুরকায়েত ঃ** এই যে প্রতিবন্ধীদের সাহায্য দিচ্ছেন, এর পরিমাণ খুবই কম। এটা বাড়াবার কোনও পরিকল্পনা আছে কিনা এবং টাকাটা যাতে তারা নিয়মিত ভাবে সময়মতো পায় তার ব্যবস্থা করবেন কিনা?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** এই বৃত্তির টাকা তাদের সময়মতোই দেওয়া হয়। এর পরিমাণ বাড়াবার ইচ্ছা থাকলেও আর্থিক অসুবিধার কারণে বাড়ানো সম্ভব হচ্ছে না।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** এই প্রতিবন্ধীদের ৪০ শতাংশ যা নির্ধারণ করেছেন সে ক্ষেত্রে পশ্চিমবঙ্গে প্রতিবন্ধীদের কোনও লিস্ট আছে কিনা?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** এই রকম কোনও পরিসংখ্যান নেই। আমরা দুটি ব্লকে কাজটা শুরু করেছি, কিন্তু পরিসংখ্যান আমাদের কাছে নেই।

**শ্রী সুভাষচন্দ্র নস্কর ঃ** অষ্টম শ্রেণী পর্যন্ত প্রতিবন্ধী ছাত্র ছাত্রীদের মাসিক বৃত্তি প্রদান করা হয় বলেছেন, কিন্তু অষ্টম শ্রেণীর ঊর্ধ্বে মাধ্যমিক স্তরের কোনও প্রতিবন্ধী ছাত্র এই সাহায্য টাকা পাচ্ছে না। কাজেই ঐ পর্যন্ত করবার কোনও ব্যবস্থা করছেন কিনা জানাবেন কি?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** আমাদের দপ্তর থেকে এই পর্যন্ত দেওয়া হচ্ছে ঠিকই, কিন্তু যতদূর জানি, অন্য দপ্তর থেকে এর ঊর্ধ্বে দেওয়া হয়।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** যদিও স্টাইপেন্ড প্রাপ্ত প্রতিবন্ধী ছাত্র ছাত্রীদের সম্পর্কে প্রশ্নটা আছে, তবুও এর একটু পাশে সরে গিয়ে প্রশ্নটা করছি। যে সমস্ত প্রতিবন্ধী সরকারি কর্মচারী আছেন, তাদের জন্য ট্রাম বাসে আলাদা সুযোগ সুবিধা আছে কিনা?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** আছে।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** প্রতিবন্ধীদের কয়েকটি সংগঠন আছে এবং তাদের তরফ থেকে এই কলকাতার বুকে তাদের দাবি দাওয়া নিয়ে বিরাট মিছিল, শোভাযাত্রা ইত্যাদি করেছিলেন, তৎকালীন কেন্দ্রীয় মন্ত্রীর কাছেও তাদের দাবি তারা উত্থাপিত করেছিলেন। তার মধ্যে প্রধান

দাবি ছিল পড়াশুনার সুযোগ সুবিধা বৃদ্ধি। এই ব্যাপারে কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কিনা?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** ওই ব্যাপারটা প্রতিবন্ধী ছাত্র ছাত্রীদের ব্যাপার ছিল না, সেটা ছিল তাদের চাকরি এবং অন্যান্য সুযোগ সুবিধা বৃদ্ধির দাবি। বিষয়টা নিয়ে কেন্দ্রীয় সরকারকে বারবার জানান হয়, কিন্তু এখনও পর্যন্ত বর্তমানে যে যে অবস্থা রয়েছে তার বাইরে সুযোগ সুবিধার কোনও খবর আমাদের দপ্তরের কাছে নেই।

**শ্রী শৈলজা কুমার দাস ঃ** আপনি বলছিলেন যে, অছাত্র প্রতিবন্ধীদেরও কিছু সুযোগ সুবিধা দেওয়া হয়। এই অছাত্র প্রতিবন্ধীদের কি ধরনের সুযোগ সুবিধা দেওয়া হয় এবং তা দেবার মাধ্যমগুলি কি কি জানাবেন কি?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** প্রথম হচ্ছে, এই প্রশ্নের উত্তর এখানে হয় না, তবুও বলছি যে, আন্যান্য কিছু সুযোগ সুবিধা তাদের দেওয়া হয়। আরও জানতে হলে আমার দপ্তরের সঙ্গে যোগাযোগ করবেন, জানিয়ে দেব।

**শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** সরকারি বাসে প্রতিবন্ধীদের জন্য আসন সংরক্ষিত থাকে, কিন্তু বে-সরকারি বাসে সেটা না থাকার ফলে তাদের যাতায়াতে খুবই অসুবিধা হয়। মাননীয় মন্ত্রী জানাবেন কি, প্রাইভেট বাসে যাতে তাদের জন্য আসন সংরক্ষণের ব্যবস্থা হয় তার জন্য ব্যবস্থা গ্রহণ করছেন কিনা?

(No reply)

[11-30 — 11-40 A.M.]

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, প্রতিবন্ধী ছাত্র এবং অছাত্র যারা আছেন, তাদের জন্য ট্রেনে কোনও আসন সংরক্ষণের ব্যবস্থা নেই। তাদের অনেকক্ষণ দাঁড়িয়ে যেতে হয়। এই সম্পর্কে কোনও ভাবনা চিন্তা করছেন কিনা এবং বে-সরকারি বাসগুলিতে সরকারের তরফ থেকে এই সম্পর্কে কোনও ব্যবস্থা করা যায় কিনা জানাবেন কি?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** এই সম্পর্কে চিন্তা ভাবনা চলছে।

## রিগ মেশিন

***৭২৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫৯৬।) **শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) রাজ্য সরকারের নিয়ন্ত্রণাধীন রিগ মেশিনের সংখ্যা কত;

(খ) উক্ত মেশিনগুলির তত্বাবধানে নিযুক্ত কর্মচারীর সংখ্যা কত; এবং

(গ) ১৯৯০-৯১ আর্থিক বছরে পশ্চিমবঙ্গে উক্ত মেশিনে কয়টি নলকূপ তৈরি হয়েছে?

**ডাঃ ওমর আলি ঃ**

(ক) কৃষি (ক্ষুদ্রসেচ) বিভাগের অধীনস্থ রাজ্য জল অনুসন্ধান অধিকারের নিয়ন্ত্রণে মোট চারটি ড্রিলিং মেশিন আছে।

(খ) রাজ্য জল অনুসন্ধান অধিকারের নিয়ন্ত্রণে ড্রিলিং রিগগুলি দেখাশোনা করার জন্য নিযুক্ত কর্মচারীর সংখ্যা ৩০।

(গ) ১৯৯০ থেকে ১৯৯১ এর জুলাই পর্যন্ত মোট ১৪টি গভীর নলকূপ খনন করা হয়েছে।

**শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন ড্রিলিং মেশিন ৪টি আছে। আমার প্রশ্ন হচ্ছে, যে সমস্ত খরা প্রবণ এলাকা আছে সেখানে এগুলি এই বছর কাজে লাগানো হচ্ছে কিনা?

**ডাঃ ওমর আলি ঃ** এই ভাবে কাজে লাগানোর কোনও পদ্ধতি নেই যে খরা প্রবণ, কি খরা প্রবণ নয়। আমাদের পশ্চিমবঙ্গে ডীপ টিউবওয়েল খনন করার কাজ চলছে এবং তাতে ৮টি ড্রিলিং এজেন্সি কাজ করছে। তাদের হাতে ২০টি ড্রিলিং রিগ আছে, তার সঙ্গে আমাদের এটা যুক্ত। আমরা যে ভাবে জেলার কাজ থেকে সাইট পাচ্ছি সেই ভাবে কাজ করা হচ্ছে। এই রকম আলাদা ভাবে খরা প্রবণ জেলা বলে সরকারি রিগ পাঠিয়ে আলাদা কোনও কাজ করার ব্যবস্থা নেই।

**শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এই যে ৪টি গভীর নলকূপ খনন করছেন, এতে এক একটিতে কত খরচ হচ্ছে জানাবেন কি?

**ডাঃ ওমর আলি ঃ** এই ভাবে নির্দিষ্ট ভাবে বলতে পারব না। তবে খনন এবং অন্য সমস্ত কাজ করে ডীপ টিউবওয়েলকে চালু করার মতো অবস্থায় নিয়ে যেতে গেলে প্রায় ৭ লক্ষ টাকার মতো খরচ হয়।

**শ্রী ধীরেন সেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই ডীপ টিউবওয়েল ছাড়াও মাইনর রিগ আছে যেটা থেকে জল খাওয়ার জন্য নেওয়া হয়। এই ব্যাপারে কোনও হেড কোয়াটার খরা প্রবণ এলাকায় নেই। বাঁকুড়া, পুরুলিয়া, বীরভূম, এই সমস্ত খরা প্রবণ এলাকায় এই ব্যাপারে হেড কোয়াটার করা যায় কিনা চিন্তা ভাবনা করছেন কি?

**ডাঃ ওমর আলি ঃ** এই প্রশ্নটা আমার দপ্তরের সঙ্গে সংশ্লিষ্ট নয়, এটা পি. এইচ. ই. দপ্তরের সঙ্গে সংশ্লিষ্ট। কাজেই এই প্রশ্নের জবাব আমার পক্ষে দেওয়া সম্ভব নয়।

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে ২১টি রিগ মেশিন এই মুহূর্তে আছে। আপনি কি জানাবেন যে এর মধ্যে কোন জেলায় কয়টা কাজ করছে, কোন জেলার ডিমান্ড বেশি?

**ডাঃ ওমর আলি ঃ** আমার পক্ষে এখন বলা সম্ভব নয় যে কোন জেলায় কয়টা কাজ করছে। আপনি নোটিশ দেবেন, আমি পরে জানিয়ে দেব।

**শ্রী দিলীপ মজুমদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে দুর্গাপুর থেকে বরাকর পর্যন্ত এই বিরাট খরা প্রবণ এলাকায় পানীয় জলের ভীষণ অভাব আছে। সেখানে আরও বেশি রিগবোর টিউবওয়েল করার জন্য কোনও নূতন ডিভিসন স্থাপন করবেন কিনা?

**ডাঃ ওমর আলি ঃ** এখানে পানীয় জল সরবরাহের সঙ্গে ডিভিসনের কোনও সম্পর্ক নেই। তবে এই রকম খরা, বৃষ্টিতে কতকগুলি জায়গায় পানীয় জলের সমস্যা দেখা দিয়েছে। সে ক্ষেত্রে আমার দপ্তরকে নির্দেশ দিয়েছি যে এলাকার লোকেরা যদি পানীয় জল সংগ্রহ করতে চায় তাহলে অন্ততঃ ডীপ টিউবওয়েল চালিয়ে সেটা সরবরাহ করা হবে এবং সেটা কার্যকর হচ্ছে। আর সারা রাজ্যে যে খরা প্রবণ এলাকাগুলি আছে সেখানে আমাদের ছাড়াও অন্যান্য এজেন্সিও কাজ করছে। তবে তার জন্য আলাদা কোনও ডিভিসন খোলার পরিকল্পনা আমার দপ্তরের নেই।

**ডাঃ মোতাহার হোসেন ঃ** মাননীয় মহাশয় বললেন যে ১৯৯০-৯১ সালে ২৪টি ডিপ টিউবওয়েল করা হয়েছে এবং বললেন যে কোথায় ডিপ টিউবওয়েল হবে জেলা পরিষদ তার সাইট সিলেকশন করে রিকুইজিশন করে পাঠায়। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই সমস্ত কতগুলি রিকুইজিশন আপনার কাছে আছে যেগুলি জেলা পরিষদ সাইট সিলেকশন করে বিভিন্ন জেলা থেকে পাঠিয়েছে?

**ডাঃ ওমর আলি ঃ** এই তথ্য আমার পক্ষে বলা সম্ভব নয় কতগুলি সাইট সিলেকশন এই পর্যন্ত হয়ে এসেছে। তবে আমার জবাবের সঙ্গে এই প্রশ্ন শুনে মনে হয় কোথাও ভুল বোঝাবুঝি হয়েছে। আমার নিজের নিয়ন্ত্রণে, অর্থাৎ আমার ডিপার্টমেন্টের নিয়ন্ত্রণে যে রিগ আছে তাই দিয়ে ১৪টি ডিপ টিউবওয়েল ড্রিল করেছি। শুধু তাই নয় কেবল মাত্র আমরা ১৪টি করেছি বাকি আরও এজেন্সি আছে — যারা ড্রিলিং এজেন্সি — তারা আরও ২০-৩০টি ডিপ টিউবওয়েল রিগ করছে। ড্রিলিং এজেন্সি দিয়ে রিগের কাজ চলছে পশ্চিম বাংলায়। আমি এই কথা বলতে পারি আমাদের যে এজেন্সি আছে এবং আমাদের নিজস্ব যে রিগ আছে তা দিয়ে ১৯৯৩-৯৪ সালের মধ্যে বিশ্ব ব্যাঙ্কের আওতায় সব ধরনের টিউবওয়েলের কাজ আমরা শেষ করতে পারব।

**শ্রী নটবর বাগদি ঃ** আগে পুরুলিয়ায় রিগ মেশিন রিগ করার ব্যাপারে ব্যবহার হতে পারে নি, আপনার দপ্তরের কাছে খবর ছিল জল পাওয়া যাবে না। এখন জেলা পরিষদ

এবং কিছু সংস্থার দ্বারা এখানে কিছু টিউবওয়েল করা হয়েছে। আমি জানতে চাই এই পুরুলিয়ায় আপনার দপ্তর ক্ষুদ্র সেচের জন্য রিগ মেশিন ব্যবহার করবেন কি?

**ডাঃ ওমর আলি ঃ** আমি আগেই বলেছি, মাননীয় সদস্যরা সবাই জানেন যে কোথায় ডিপ টিউবওয়েল হবে এবং কোথায় কোন জাতীয় ডিপ টিউবওয়েল হবে সেটা আমাদের ইঞ্জিনিয়াররা তদন্ত করেন না, এর জন্য আলাদা এজেন্সি যাকে আমরা "সুইড" বলি তাঁরা সব করেন। তাঁরা যে যে স্থানে অনুমোদন করেন সেইগুলিতে আমরা কাজ করি। আমার দপ্তর থেকে আলাদা ভাবে কোন এলাকায় হবে কোথায় কত জল আছে সেটা নির্ধারণ করা সম্ভব নয়। তার মানে আমাদের দপ্তর তদন্ত করে দেখলে সেটা ফিজিবিল হবে না। ফিজিবিল না হলে আমরা কি করে সেখানে কাজ করব। মাটির তলায় জল কোথায় কি রকম আছে সেখানে সেই রকম কতকগুলি এলাকা ভাগ করা আছে। কোনও জায়গায় মাটির তলায় জল খুব কম আছে। এমন জল আছে যা কেবলমাত্র পানীয় জল ব্যবহার করার পক্ষে উপযুক্ত। সেখানে যদি ডিপ টিউবওয়েল বসিয়ে জল তুলে নিই তাহলে ভবিষ্যতে সেই এলাকায় পানীয় জল পাওয়ার সমস্যা দেখা দেবে। সেই কারণে নির্দিষ্ট কিছু এলাকায় আমরা কোনও ধরনের ডিপ টিউবওয়েল করছি না।

**শ্রী নটবর বাগদি ঃ** জেলা পরিষদ থেকে করা হচ্ছে অন্যান্য সংস্থা রামকৃষ্ণ মিশন, আনন্দমার্গীরা সেখানে ডিপ টিউবওয়েল বসাচ্ছে, কিন্তু আমরা করলে হচ্ছে না। এই ব্যাপারে আপনার ডিপার্টমেন্ট কি কোনও চিন্তা ভাবনা করবেন?

**ডাঃ ওমর আলি ঃ** এর আমি কি জবাব দেব। আনন্দমার্গীরা করছে কি অন্যান্য সংস্থা করছে এটা আমাদের কাছে বিচার্য বিষয় নয়। আমাদের বিচার্য বিষয় হল জলের অ্যাভেলেবিলিটি কি রকম আছে। "সুইড" এই ব্যাপারে ইনটেনসিভ সার্ভে করে কোথায় কি রকম গ্রাউন্ড ওয়াটার অ্যাভেলেবিলিটি আছে। সুতরাং আমাদের দায়িত্ব আর আনন্দমার্গীদের দায়িত্ব এক নয়। তারা ডিপ টিউবওয়েলে জল তুলে ব্যবহার করতে পারে। অন্য সংস্থা জল তুলে ব্যবহার করলে আমাদের হাতে সেই জাতীয় আইন নেই যে কিছু করা যাবে। সরকারি ভাবে যেখানে ডিপ টিউবওয়েল করা হবে সেখানে গ্রাউন্ড ওয়াটারের একটা সামগ্রিক সম্পর্ক আছে। পানীয় জলের সমস্যা দেখা দিতে পারে সেখানে সরকার কেন এটা করবে।

[11-40 — 11-50 A.M.]

**শ্রী সত্যরঞ্জন মাহাত ঃ** পুরুলিয়া জেলার যে রিগ মেশিন এবং ডিপ টিউবওয়েলের কথা বললেন, ৭৭ সালের আগে ওখানে এই ডিপ টিউবওয়েল হত না। পরবর্তী কালে বামফ্রন্ট সরকার আসার পর টিউবওয়েল প্রতিটি গ্রামে হয়েছে, এমন কি ডিপ টিউবওয়েল এখন অনেক জায়গায় হচ্ছে। অনেক জায়গায় হওয়ার পরে ওখানে এটা করা দরকার, আপনি কি এটা মনে করেন?

**ডাঃ ওমর আলি ঃ** আমি আবারও বলছি, যেখানে ডিপ টিউবওয়েল করলে মাটির তলায় জলের উৎস পাওয়া যাবে, সেই জায়গায় ডিপ টিউবওয়েল করা হবে — সেই জায়গায় ডিপ টিউবওয়েলগুলো বন্ধ নেই। এটা কোথায় করতে হবে তার স্থানটা নির্বাচন করে দেবে সংশ্লিষ্ট জেলার স্থান নির্ধারণ কমিটি। ডিপ টিউবওয়েল এক রকম নয়। যেমন ধরুন, গভীর উচ্চ ক্ষমতা সম্পন্ন ডিপ টিউবওয়েল, মধ্যম ক্ষমতা সম্পন্ন ডিপ টিউবওয়েল, নিম্ন ক্ষমতা সম্পন্ন ডিপ টিউবওয়েল এবং সাব-মার্সিবল শ্যালো টিউবওয়েল ইত্যাদি আছে। সবগুলোই মাটির তলা থেকে জল তুলতে পারে কিনা এটা আমাদের দেখতে হবে। গ্রাউন্ড ওয়াটারের অ্যাভেলেবিলিটি কি রকম তা দেখে আমরা ঠিক করি কোন ধরনের ডিপ টিউবওয়েল বসবে এবং ডিপ টিউবওয়েল বসলে শ্যালো টিউবওয়েল বসিয়ে কাজ করা যায় কিনা তা আমাদের দেখতে হবে। যেখানে গ্রাউন্ড ওয়াটার অ্যাভেলেবিলিটি কম, যেখানে বসালে ভবিষ্যতে পানীয় জলের বিপদ হতে পারে সেই রকম ক্ষেত্রে আমরা বসাই না। পুরুলিয়া জেলার জন্য কখনও যদি আপনার জেলা পরিষদ আর আমার জল অনুসন্ধান নিগম ক্লিয়ারেন্স দেয় তাহলে বসবে।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জ্ঞাত আছেন কিনা জানি না যে, জেলা পরিষদের মাধ্যমে রিগিংয়ের জন্য ডিপ টিউবওয়েলের জন্য টাকা নেওয়া হয়। কিন্তু রিগিং হওয়ার পর সেই সমস্ত ডিপ টিউবওয়েল কারা চালাবে এবং কারা কর্মচারী নিয়োগ করে চালাবে, তাদের মাইনে কে দেবে? তার কারণ এই রকম বহু রিগ করা টিউবওয়েল কারা এর মেনটেনেন্স করবে এই ডিসপিউটের জন্য বন্ধ হয়ে আছে।

**ডাঃ ওমর আলি ঃ** মাননীয় বিধায়ক যে ভাবে ব্যাপারটি রাখলেন তাতে বলছি, এই রকম কোনও তথ্য আমার জানা নেই যে, আমার ডিপার্টমেন্ট থেকে ড্রিল করার পর কে চালাবে বলে প্রশ্ন উঠেছে এবং বন্ধ হয়ে আছে। এই রকম কোনও ঘটনা আমার জানা নেই। মাননীয় বিধায়ক যদি আমাকে নির্দিষ্ট ভাবে জানান যে, আমার ডিপার্টমেন্টের দ্বারা ড্রিল হওয়ার পর এই রকম ঘটনা ঘটেছে তাহলে ভাল হয়। তবে আমার ডিপার্টমেন্টের দ্বারা যদি ড্রিলড হয়ে থাকে তাহলে আমার ডিপার্টমেন্টের দ্বারা আমরা চালাব এবং আমরাই লোক নিয়োগ করব। আমরাই তাদের বেতন দেব।

**শ্রী অমিয় পাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, আন্ডার গ্রাউন্ড ওয়াটার সার্ভে পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গায় ডিপ টিউবওয়েল খনন করছে। তাদের সঙ্গে যোগাযোগ করে জানা গেছে যে তাদের কাজ হয়ে গেছে এবং যেখানে যেখানে টিউবওয়েল সেচের উপযোগী সেখানে তারা মাইনর ইরিগেশন কর্পোরেশনের কাছে পাঠিয়ে দিয়েছে তাদের রিপোর্ট। আমার প্রশ্ন হচ্ছে যে, আন্ডার গ্রাউন্ড ওয়াটার সার্ভে যারা করেন তাদেরকে দিয়ে আন্ডার গ্রাউন্ড ডিপ টিউবওয়েল খনন করার ভায়াবৈলিটি থাকলে ইরিগেশন ডিপার্টমেন্ট সেটা টেক আপ করছেন না কেন এবং সুইড ও এক্সপ্লোরেটারি ডিপ টিউবওয়েল যেটা আন্ডার গ্রাউন্ড ওয়াটারে অ্যাভেলেবিলিটি আছে সেই বিষয়ে কোনও চিন্তা ভাবনা করছেন না কেন?

**ডাঃ ওমর আলি ঃ** মাননীয় সদস্য সঠিক কথাই বলেছেন যে, অনেক দিন আগেই এই সার্ভের কাজ হয়েছে এবং ড্রিলও হয়েছে। তবে এটা অনেক দিন আগে হয়েছে বলে আবার এটা অপারেটিভ আছে কিনা দেখার পরে এবং গ্রাউন্ড ওয়াটার অ্যাভেলেবিলিটি আছে কিনা দেখার পরে আমরা কাজটা গ্রহণ করব এবং চালু করব।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, বিশ্ব ব্যাঙ্কের টাকা দিয়ে যে ডিপ টিউবওয়েল করার পরিকল্পনা করা হয়েছে এবং এতে সুইডের যে রিপোর্ট আছে এবং আন্ডার গ্রাউন্ড ওয়াটারের রিপোর্টের সঙ্গে কনসাল্ট করে, তাদের সঙ্গে ম্যাচ করে যদি দেখা যায় যে ডিপ টিউবওয়েল করতে এত টাকা লাগবে না, তাহলে কি সে ক্ষেত্রে ওই টাকাটা ডাইভার্ট করতে পারেন? এবং আমাদের যে ন্যাচারাল রিসোর্সেস আছে সেখানে যদি জল রিজার্ভ করে রাখার কোনও ব্যবস্থা করা যায় তাহলে আমার মনে হয় চাষের সুবিধা হবে এবং এই বিষয়ে আপনি কিছু বিবেচনা করছেন কিনা?

**ডাঃ ওমর আলি ঃ** যদিও আপনার এই প্রশ্ন এই ক্ষেত্রে আসে না তবুও আমি জবাব দিচ্ছি। আমরা হিসাব করে দেখেছি যে, ডিভ্যালুয়েশনে যে টাকার পরিমাণ এসেছে তাতে ডিপ টিউবওয়েলের কাজ করার ক্ষেত্রে আমাদের যা করণীয় তা আমরা করছি। এর মধ্যে ১২০০ বড় ডিপ টিউবওয়েল ৪০০টি মধ্যম ডিপ টিউবওয়েল এবং ১৮০০টি নিম্ন ডিপ টিউবওয়েলের কাজ করতে পারব এবং ৪ হাজার ৫০০টি সাব-মারসিবিল শ্যালো টিউবওয়েল করবার পরেও আমাদের টাকা উদ্বৃত্ত হবে। ওই উদ্বৃত্ত টাকা দিয়ে আমরা অন্য কাজ করতে পারব কিনা সেটার জন্য আমরা বিশ্ব ব্যাঙ্কের কর্তৃপক্ষের সঙ্গে যোগাযোগ করছি। আমরা পশ্চিমবঙ্গকে ৩টে ভাগে ভাগ করে এই কাজ করতে চাইছি যথা — একটি হল মেদিনীপুরের পশ্চিমাংশ, বাঁকুড়া, পুরুলিয়া ল্যাটারাইট জোন, আরেকটি হল উত্তরবঙ্গের বিশেষ করে মুর্শিদাবাদ, মালদহ এবং জলপাইগুড়ি এবং আরেকটি হল দক্ষিণবঙ্গ বিশেষ করে স্যালাইন জোন যথা মেদিনীপুর জেলার একটি অংশ এবং দক্ষিণ ২৪ পরগনার সুন্দরবন এলাকা। ল্যাটারাইট জোনের প্রত্যেকটিতে যে জলাধার আছে সেই জলাধার এবং বাঁধ সেটা ডেভেলপ করে তাতে জল জমিয়ে রাখতে পারি তার চেষ্টা করছি এবং তাহলে অনেকটা কাজ আমরা করতে পারব। এতে লোকেদেরও কাজ হবে এবং জলের রিচারজিং হবে, ফিশারিজের ব্যবস্থা করা যাবে। উত্তরবঙ্গে অনেক বড় বড় বিল আছে সেগুলোকে সংস্কার করে যদি জল ধারণ ক্ষমতা আনা যায় তাহলে সেচ এলাকা বাড়ানো যাবে এবং দক্ষিণবঙ্গে বড় বড় খাল আছে, সেই খালগুলো মজে গেছে সেই খালগুলোকে সংস্কার করে তার উপরে যদি লিফট ইরিগেশন বসানো হয় তাহলে লেবার ওরিয়েন্টেড হবে এবং নূতন খাল কেটে কাজ হতে পারবে। তারপরে প্রভঞ্জন বাবুর এলাকা সাগর এলাকাতে খাল কেটে সেখানে জল ধারণ যাতে করা যায় এবং সেই জল যাতে ইরিগেশনের কাজে ব্যবহার করতে পারি তার চেষ্টা হচ্ছে। তার জন্য স্যালাইন এবং ল্যাটিন এই দুটি জোনে ভাগ করে একটি মডেল তৈরি করে প্রোজেক্ট রিপোর্ট বিশ্ব ব্যাঙ্কের কাছে পাঠিয়েছি। এর অনুমোদন পেলে পরে সারা পশ্চিমবঙ্গে চাষ করতে পারব এবং সেচ এলাকা অনেক বেশি পরিমাণে বাড়াতে পারব।

**শ্রী ভন্দু মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, মাননীয় সদস্য শ্রী

সত্যরঞ্জন বাপুলি মহাশয় বলেছেন যে ১৯৭৭ সালের আগে পুরুলিয়া জেলাতে পানীয় জলের জন্য টিউবওয়েল করা যেত না, তখনকার ইঞ্জিনিয়ারদের এই রকমই নাকি ধারণা ছিল। আমার প্রশ্ন হচ্ছে যে, ১৯৭৭ সালের পর থেকে গ্রামে গঞ্জে বস্তিতে তো প্রচুর ডিপ টিউবওয়েল খনন করা হয়েছে। এত বড় খরার সিজনেও ড্রাই হয় নি। আপনার বিভাগ থেকে জেলায় যে সমস্ত সংশ্লিষ্ট অফিসার আছেন তারা যে অনুসন্ধান করেছেন তাতে কি ১৯৭৭ সালে যে অনুসন্ধান করা হয়েছে তার থেকে পৃথক? এবং আপনি কি কোনও স্পেশাল ড্রাইভ দিয়েছেন? আপনি কি এই বিষয়ে স্পেশিফিক্যালি ভাবনা চিন্তা করেছেন?

[11-50 — 12-00 (Noon)]

**ডাঃ ওমর আলি ঃ** এতে বোঝা যাচ্ছে যে ঐ এলাকায় যেসব অভিজ্ঞতার সঙ্গে সুইড হয়, রিপোর্ট হয়, আমরা আগে যে ভাবে সার্ভে করতাম সুইড দিয়ে এখন সেখানে আরও উন্নত প্রথায় আমরা সার্ভে করছি, রিমোট সেন্সিংকে কাজে লাগাচ্ছি লাইসোটোপ — হাইড্রোলজি টেকনোলজিকে কাজে লাগাচ্ছি, আমরা আরও ইনটেনসিভ সার্ভে করছি, মাইক্রো — লেভেল সার্ভে করছি, এই রকম সার্ভের মধ্যে দিয়ে যদি দেখা যায় ভূগর্ভস্থ জল আছে মাননীয় বিধায়ক যে এলাকার কথা বললেন তাহলে আমাদের তরফ থেকে করবার কোনও বাধা নেই।

**শ্রী প্রবোধচন্দ্র পুরকায়েত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি যে কথাটা বললেন ভূগর্ভস্থ জলের অনুসন্ধানের ব্যাপারে সেই ব্যাপারে বলি, এ পর্যন্ত আপনি কতকগুলি জেলায় এই অনুসন্ধানের কাজ সমাপ্ত করেছেন এবং দক্ষিণবঙ্গের সুন্দরবন এলাকায় এই সার্ভের কাজ আপনি করছেন কিনা?

**ডাঃ ওমর আলি ঃ** সার্ভে করা হচ্ছে, কোন কোন এলাকায় সার্ভের কাজ শেষ হয়ে গেছে বলা সম্ভব নয়। এটা প্রশ্নও ছিল না। প্রশ্ন ছিল কয়টা রিগ আছে সেখান থেকে প্রশ্নটা এখানে চলে এসেছে। সেইজন্য এই প্রশ্নের উত্তর সুনির্দিষ্ট ভাবে বলতে পারব না। সার্ভে শেষ হয়েছে এই কথাও বলতে পারব না তার কারণ হচ্ছে বিভিন্ন পর্যায়ে সার্ভে হয়েছে। একটা পর্যায়ের পর আর একটা পর্যায়ের কাজ শুরু হচ্ছে। ইনটেনসিভ সার্ভে করা হচ্ছে, মাইক্রো — লেভেল করা হচ্ছে, আবার নূতন টেকনোলজিকে অ্যাপ্লাই করে আরও ভাল করে করার চেষ্টা হচ্ছে। প্রকৃত পক্ষে আমাদের পশ্চিম বাংলার বিভিন্ন স্থানে গ্রাউন্ড ওয়াটার অ্যাভেলিবিলিটি কতটা এবং সেই জলের মধ্যে চাষের জন্য কতটা কাজে লাগাতে পারি সেটা দেখতে হবে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** বিশ্ব ব্যাঙ্কের কর্তৃপক্ষের সঙ্গে আপনার কথা হয়েছে — কি কথা

হয়েছে এবং তারা কি কি শর্ত দিয়েছেন সেটা আপনি অনুগ্রহ করে জানাবেন কি?

**ডাঃ ওমর আলি ঃ** আমাদের এই প্রস্তাবে দুইটি মডেল প্রোজেক্ট তৈরি করেছি একটা দক্ষিণবঙ্গের কাঁটাখালে আর একটা হচ্ছে বাঁকুড়ার সমুদ্রবাঁধ। আমরা প্রোজেক্ট রিপোর্ট তৈরি করে ওদের কাছে সাবমিট করেছি। আমরা অনুমোদন চেয়েছি, এখন পর্যন্ত ২।৩টি মিটিং হয়েছে। আমাদের তো বাড়তি টাকা লাগবে, টাকা বেড়ে গেলে ১২শর জায়গায় ১৫শ করতে পারি ডিপ টিউবওয়েল চারশোর জায়গায় ছয়শো করতে পারি। কিন্তু এটা করার চাইতে যদি সারফেস ইরিগেশন করতে পারি তাতে আমার মনে হয়েছে পশ্চিম বাংলার লাভ হতে পারে, বেশি জল মাটির তলা থেকে তুললে পশ্চিম বাংলারই ক্ষতি হবে। সেই রকম কোনও শর্ত হলে আমরা বলব।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** আপনি বারে বারে বলেছেন ক্ষুদ্র সেচ দপ্তর বিশ্ব ব্যাঙ্কের টাকা দিয়ে সফল কাজ করছেন, আপনার কাছে প্রশ্ন এই ক্ষুদ্র সেচ দপ্তর এখন অবধি বিশ্ব ব্যাঙ্ক থেকে কত টাকা ঋণ গ্রহণ করেছে?

**ডাঃ ওমর আলি ঃ** আমরা বলেছিলাম ডলারের হিসাবে ১৫৬ কোটি টাকা, ডিভ্যালুয়েশনের পরে এটা ২৯৩ হয়েছিল, তারপরে আবার আপনাদের কল্যাণে এখন দাঁড়িয়েছে সাড়ে চারশো কোটি টাকা।

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি চার্জ নেওয়ার আগে কিংবা পরে, কিছু ডিপ টিউবওয়েল বসেছে, অথচ একটা বছর হয়ে গেল ঐ সীল করা অবস্থাতেই পরে আছে এর কারণ কি?

**মিঃ স্পিকার ঃ** এই প্রশ্নটা ঠিক হল না, এটা হবে না।

## কলকাতার পদ্মপুকুর আইল্যান্ডে বিদ্যাসাগর মঞ্চ নির্মাণ

***৭২৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১৮৭৬।) **শ্রী সুব্রত মুখার্জি ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) এটা কি সত্যি যে, কলকাতার পদ্মপুকুর আইল্যান্ডে প্রস্তাবিত বিদ্যাসাগর মঞ্চটি নির্মাণের কাজ এখনও শুরু হয় নি;

(খ) সত্যি হইলে, কারণ কি; এবং

(গ) উক্ত পরিকল্পনার জন্য রাজ্য সরকার কোনও বে-সরকারি আর্থিক প্রতিষ্ঠানের কাছ থেকে অর্থ সাহায্য গ্রহণ করবেন কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

(ক) ও (খ) প্রস্তাবিত বিদ্যাসাগর মঞ্চটির নির্মাণ কাজ কলকাতা পৌরসভার। এটি এখনও পরিকল্পনা পর্যায়ে আছে। নির্মাণ কাজ শুরু করার আগে কাজটির প্রযুক্তিগত দিকটি খতিয়ে দেখা হচ্ছে।

(গ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সৌগত রায় ঃ** রাজ্য সরকার বিভিন্ন জায়গায় কিছু কিছু স্বায়ত্ত শাসন প্রতিষ্ঠানগুলিকে দিয়ে পাবলিক থিয়েটার বা জনসাধারণের মঞ্চ তৈরি করছে। যেমন — গিরীশ মঞ্চ বা সম্প্রতি মধুসূদন মঞ্চ তৈরি হচ্ছে। যদিও এখন টাকার অভাব দেখা দিয়েছে। তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই, টাকার অভাব যদি থাকে তাহলে এই ব্যাপারে বে-সরকারি প্রতিষ্ঠানগুলির সঙ্গে সহযোগিতা করার কোনও পরিকল্পনা আপনার আছে কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** বে-সরকারি প্রতিষ্ঠান যদি সহযোগিতা করেন আমাদের কোনও আপত্তি নেই। কিন্তু সরকারের টাকা থাকবে, আবার বে-সরকারি প্রতিষ্ঠানেরও টাকা থাকবে, এই সিদ্ধান্ত আমরা এখনও নিই নি। যদি আপনারা এই রকম কাউকে উপস্থিত করতে পারেন তাহলে আমরা রাজি আছি। রডন স্কোয়ারের ব্যাপারে আপনারা এইভাবে এগিয়ে আসুন না। সেখানে এই রকম বে-সরকারি প্রতিষ্ঠানের দরকার আছে।

**শ্রী সৌগত রায় ঃ** রডন স্কোয়ারের ব্যাপারে আমরা কোনও রকম সাহায্য করতে এগিয়ে আসতে পারব না। এখন তো সাক্ষরতা অভিযানের নামে বিদ্যাসাগরের নাম খুব শোনা যাচ্ছে। তাই বিদ্যাসাগর মঞ্চের কাজটা কি খুব তাড়াতাড়ি হবে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এটার কাজটা তাড়াতাড়ি করার চেষ্টা আমরা করছি। এখানে আমরা এবং কলকাতা কর্পোরেশন দুজনে টাকা ভাগাভাগি করে দিচ্ছি। এখানে খরচ হবে প্রায় এক কোটি টাকার মতো। বিদ্যাসাগর মঞ্চ এখানে যেমন হচ্ছে তেমনি হবে এবং আমরা মেদিনীপুর শহরেও আরেকটা বিদ্যাসাগর মঞ্চ করব। তবে রডনের কথা আমাদের মনে আছে আপনারা এগিয়ে এলেই হবে।

## Starred Questions

## (To which written answers were laid on the Table)

### জেলখানাগুলির উন্নতিকল্পে ব্যয়িত অর্থের পরিমাণ

*৭২৭। (অনুমোদিত প্রশ্ন নং *২২৪৮।) **শ্রী সোমেন্দ্রনাথ মিত্র ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

১৯৭৭-৭৮ থেকে ১৯৯০-৯১ পর্যন্ত পশ্চিমবঙ্গের জেলাখানাগুলির উন্নতিকল্পে রাজ্য সরকার কর্তৃক ব্যয়িত অর্থের মোট পরিমাণ কত?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

উল্লেখিত সময়ে কারা উন্নয়ন পরিকল্পনা খাতে মোট ২১ কোটি ৯ হাজার টাকা ব্যয়িত হয়েছে।

### ১৯৯১-৯২ আর্থিক বছরে মঞ্জুরীকৃত আই. সি. ডি. এস. প্রকল্প

*৭৩০। (অনুমোদিত প্রশ্ন নং *৯৯০।) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** ত্রাণ ও কল্যাণ (সমাজ কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ১৯৯১-৯২ আর্থিক বছরে পশ্চিমবঙ্গে মঞ্জুরীকৃত আই. সি. ডি. এস. প্রকল্পের সংখ্যা কত;

(খ) উক্ত সময়ে পুরুলিয়া জেলার উক্ত মঞ্জুরীকৃত প্রকল্পের সংখ্যা কত; এবং

(গ) উক্ত জেলার কোন কোন স্থানে প্রকল্পগুলি রূপায়িত হয়েছে বা হবে?

**ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯১টি।

(খ) ১৪টি।

(গ) ১৪টি, ব্লকে প্রকল্প রূপায়িত হয়েছে। ব্লকগুলির নাম নিচে দেওয়া হল ঃ—

(১) মানবাজার - ১, (২) মানবাজার - ২, (৩) বলরামপুর, (৪) পুঞ্চা, (৫) কাশিপুর, (৬) হুড়া, (৭) সাঁতুরী, (৮) বন্দোয়ান, (৯) পারা, (১০) রঘুনাথপুর - ১, (১১) নেতুরিয়া, (১২) পুরুলিয়া - ১, (১৩) রঘুনাথপুর - ২, (১৪) জয়পুর।

**উত্তর চব্বিশ-পরগনা জেলার বারাউনির মেলাকে জাতীয় মেলা হিসাবে স্বীকৃতি দান**

***৭৩১।** (অনুমোদিত প্রশ্ন নং *৫২৫।) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) এটা কি সত্যি যে, বিশেষ কিছু মেলাকে সরকার কর্তৃক জাতীয় মেলা হিসাবে স্বীকৃতি দেওয়া হয়;

(খ) সত্যি হইলে, উত্তর ২৪-পরগনা জেলার গাইঘাটা বিধানসভা কেন্দ্রের অধীন ঠাকুর নগরে বারাউনির মেলাকে জাতীয় মেলা হিসাবে স্বীকৃতি দানের কোনও পরিকল্পনা রাজ্য সরকারের বিবেচনাধীন আছে কি না; এবং

(গ) থাকলে, কবে নাগাদ এই স্বীকৃতি দানের কথা ঘোষণা করা সম্ভব হবে বলে আশা করা যায়?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) না।

(গ) প্রশ্ন ওঠে না।

**নগর উন্নয়ন পরামর্শদাতা কমিটি**

***৭৩৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১৮০৮।) **শ্রী নুরুল ইসলাম চৌধুরি ঃ** নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) রাজ্য নগর উন্নয়ন পরামর্শদাতা কমিটির (Advisory Board) সংখ্যা কত;

(খ) উক্ত সদস্যদের কাজ কি; এবং

(গ) ১৯৯১-৯২ আর্থিক বছরে উক্ত কমিটির কয়টি সভা হয়েছে?

**নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্য নগর উন্নয়ন পরামর্শদাতা কমিটি বলে কিছু নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**বর্ধমান জেলায় সুসংহত শিশু বিকাশ প্রকল্প**

***৭৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৮৫।) শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** ত্রাণ ও কল্যাণ (সমাজ কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ২৯ শে ফেব্রুয়ারি, ১৯৯২ পর্যন্ত বর্ধমান জেলায় সুসংহত শিশু বিকাশ প্রকল্পের অন্তর্ভুক্ত ব্লকের সংখ্যা কত; এবং

(খ) কাটোয়া ১নং ও ২নং ব্লককে এই প্রকল্পের অন্তর্ভুক্ত করার কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি না?

**ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২৯ শে ফেব্রুয়ারি ১৯৯২ পর্যন্ত বর্ধমান জেলায় সুসংহত শিশু বিকাশ প্রকল্পের অন্তর্ভুক্ত ব্লকের সংখ্যা — ১৪ (চৌদ্দ), উক্ত ব্লকগুলি হল ঃ—

(১) আসানসোল, (২) মেমারী - ১, (৩) কাঁকসা, (৪) রায়না - ১, (৫) জামালপুর, (৬) মঙ্গলকোট, (৭) আউসগ্রাম - ১, (৮) কালনা - ২, (৯) বর্ধমান সিটি, (১০) খন্ডঘোষ, (১১) কেতুগ্রাম - ১, (১২) কেতুগ্রাম - ২, (১৩) আউস গ্রাম - ২, (১৪) রায়না - ২।

(খ) কোন ব্লকে নূতন সুসংহত শিশু বিকাশ প্রকল্প চালু করা হবে সাধারণ ভাবে তা অনুমোদন করেন কেন্দ্রীয় সরকার। রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে সুসংহত শিশু বিকাশ প্রকল্পের অন্তর্ভুক্ত নয় এমন সমস্ত ব্লকের নাম পাঠাইয়াছেন।

**কলকাতার উন্নয়নের জন্য কেন্দ্রীয় সরকার কর্তৃক প্রদত্ত অর্থের পরিমাণ**

***৭৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৯৩।) শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

১৯৯১-৯২ আর্থিক বছরে ৩১ শে জানুয়ারি, ১৯৯২ পর্যন্ত বৃহত্তর কলকাতা উন্নয়নের জন্য কেন্দ্রীয় সরকার কত টাকা দিয়েছেন?

**নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৯১-৯২ আর্থিক বছরে ৩১ শে জানুয়ারি ৯২ পর্যন্ত কেন্দ্রীয় সরকার বৃহত্তর কলকাতা উন্নয়নের জন্য কোনও অর্থ মঞ্জুর করেন নি।

**পশ্চিমবঙ্গে প্রতিবন্ধীর সংখ্যা**

***৭৩৬।** (অনুমোদিত প্রশ্ন নং *২৩৫৪।) **শ্রী রাজকুমার মন্ডল ঃ** ত্রাণ ও কল্যাণ (সমাজ কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ২৯ শে ফেব্রুয়ারি, ১৯৯২ পর্যন্ত পশ্চিমবঙ্গে প্রতিবন্ধীর সংখ্যা কত; এবং

(খ) তার মধ্যে অন্ধের সংখ্যা কত?

**ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সঠিক জানা নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**পৌর সভার বিরুদ্ধে বে-আইনি কার্যকলাপের অভিযোগ**

***৭৩৭।** (অনুমোদিত প্রশ্ন নং *২২৮৫।) **শ্রী অজয় দে ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) রাজ্যে কিছু কিছু পৌর সভার বিরুদ্ধে বে-আইনি কার্যকলাপের কোনও অভিযোগ রাজ্য সরকারের কাছে এসেছে কি না; এবং

(খ) এসে থাকলে,

(১) ঐরূপ পৌর সভার সংখ্যা কত; ও

(২) এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করছেন/করবেন?

**পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এসেছে।

(খ) (১) ১৮টি।

(২) ৪টি ক্ষেত্রে অভিযোগের তদন্ত শেষ হইয়াছে এবং রিপোর্টসমূহ সরকারের বিবেচনাধীন আছে। বাকি ১৪টি অভিযোগের তদন্ত করা হইতেছে।

**শিশু আবাসগুলির জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ বৃদ্ধি**

***৭৩৮।** (অনুমোদিত প্রশ্ন নং *২৫২৮।) **শ্রী বীরেন ঘোষ ঃ** ত্রাণ ও কল্যাণ (সমাজ

কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ১৯৯১-৯২ আর্থিক বছরে পশ্চিমবঙ্গের শিশু আবাসগুলির জন্য সরকার কর্তৃক বরাদ্দকৃত অর্থের পরিমাণ বৃদ্ধি করা হয়েছে কি না;

(খ) হয়ে থাকলে, উক্ত বৃদ্ধির পরিমাণ কত; এবং

(গ) উক্ত সময়ে বর্ধমান জেলা পরিষদ পরিচালিত কালনা শিশু আবাসের জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ বৃদ্ধি করা হয়েছে কি না?

**ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

শিশু আবাসগুলি পরিচালিত হয় কেন্দ্রীয় সরকার রাজ্য সরকার এবং স্বেচ্ছাসেবী সংগঠনগুলির আর্থিক সহায়তাযুক্ত 'কটেজ স্কীমের' অধীনে। কেন্দ্রীয় সরকার ৯১-৯২ সালে মাথা পিছু বৃদ্ধির কোনও প্রস্তাব দেয় নাই কাজেই রাজ্য সরকারও কোনও বৃদ্ধির কথা এখনই বিবেচনা করছেন না।

(খ) কোনও প্রশ্নই আসে না।

(গ) পৃথক পৃথক আবাসের জন্য পৃথক পৃথক ভাবে অর্থ বরাদ্দ করা হয় না। সমস্ত শিশু আবাসগুলিকে উপস্থিত শিশুর সংখ্যা অনুযায়ী অর্থ বরাদ্দ করা হয়। মাথা পিছু শিশুর প্রতি বরাদ্দ সব আবাসের ক্ষেত্রে একই। কাজেই কালনা শিশু আশ্রমের পৃথক ভাবে আর্থিক বরাদ্দের বৃদ্ধির কোনও প্রশ্ন আসে না।

**কলকাতার টাউন হলকে মিউজিয়ামে পরিণত করার পরিকল্পনা**

***৭৩৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৭৮৭।) **ডাঃ দীপক চন্দ ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) এটা কি সত্যি যে, কলকাতার টাউন হলকে মিউজিয়ামে পরিণত করার পরিকল্পনা রাজ্য সরকারের বিবেচনাধীন আছে; এবং

(খ) থাকলে উক্ত পরিকল্পনাটির রূপরেখা কিরূপ?

**পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কলকাতার ৩০০ বছর পূর্তি উপলক্ষে গৃহীত কর্মসূচির মধ্যে টাউন হলের প্রস্তাবিত মিউজিয়াম অন্যতম। এটি রাজ্য সরকার ও কলকাতা পুর সভার যৌথ পরিকল্পনা।

(খ) প্রস্তাবিত মিউজিয়ামের জন্য একটি বিশেষ কমিটি গঠন করা হয়েছে। কমিটিতে কয়েকজন বিশেষজ্ঞ আছেন যাঁরা প্রকল্পটির রূপরেখা সম্বন্ধে প্রতিবেদন তৈরি করছেন। প্রস্তাবিত মিউজিয়ামের জন্য টাউন হলের প্রয়োজনীয় সংস্কার শীঘ্রই শুরু করা হবে।

## সংহতি উৎসব

*৭৪০। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৪৯।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ফেব্রুয়ারি, ১৯৯২ মাসে পশ্চিমবঙ্গে অনুষ্ঠিত সংহতি উৎসবে ব্যয়িত অর্থের পরিমাণ কত;

(খ) উক্ত অর্থের মধ্যে কেন্দ্রীয় সরকার কর্তৃক প্রদত্ত অর্থের পরিমাণ কত; এবং

(গ) উক্ত অনুষ্ঠানে অংশগ্রহণকারী —

(১) শিল্পীর সংখ্যা ও

(২) দর্শকের সংখ্যা কত ছিল?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২৪ শে ফেব্রুয়ারি থেকে ১লা মার্চ ১৯৯২ পর্যন্ত কলকাতায় অনুষ্ঠিত সংহতি উৎসবের জন্য ব্যয়ের পরিমাণ ১২ লক্ষ টাকার কিছু বেশি।

(খ) উক্ত অর্থের মধ্যে কেন্দ্রীয় সরকারের পূর্বাঞ্চলীয় সংস্কৃতি কেন্দ্র ব্যয়িত অর্থের পরিমাণ ৫ লক্ষ টাকা।

(গ) উক্ত অনুষ্ঠানে অংশগ্রহণকারী —

(১) বিভিন্ন রাজ্য ও পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলা থেকে আগত কবি, শিল্পী ও বুদ্ধিজীবীর সংখ্যা তিন হাজারের বেশি।

(২) রবীন্দ্র সদনের বিপরীত দিকের দুটি মঞ্চ ও প্রদর্শনী সমূহ এবং রবীন্দ্র সদন, শিশির মঞ্চ, তথ্য কেন্দ্রের প্রদর্শনী কক্ষ এবং নন্দনের দুটি প্রেক্ষাগৃহ প্রভৃতি মিলিয়ে দর্শকের সংখ্যা প্রায় ২ লক্ষ।

## Unstarred Questions

### (To which written answers were laid on the Table)

### পরিবহন বিভাগের অধীন অব্যবহৃত জমিতে বাসস্থান নির্মাণ

**১৩৩।** (অনুমোদিত প্রশ্ন নং ৩৪।) **শ্রী দিলীপ মজুমদার ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত

মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি —

(ক) এটা কি সত্যি যে পরিবহন বিভাগের অধীন অব্যবহৃত জমিগুলিতে উক্ত বিভাগের কর্মীদের জন্য বাসস্থান নির্মাণের একটি প্রকল্প সরকারের বিবেচনাধীন আছে; এবং

(খ) সত্যি হইলে, উক্ত প্রকল্পের রূপরেখা কিরূপ?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) কলকাতা ট্রামওয়েজ তাঁদের টালিগঞ্জ ডিপোর একাংশে একটি ডরমিটরি-তথা-কমার্শিয়াল কমপ্লেক্স ইতিমধ্যেই তৈরি করেছেন।

দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন নিগম দূর্গাপুরের অমরাবতীতে তাঁদের জমির একাংশে ৩৬টি কর্মী আবাস নির্মাণ করেছেন।

উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন নিগম এ সম্বন্ধে চিন্তা ভাবনা করছেন, তবে কোনও পরিকল্পনা এ পর্যন্ত তৈরি করেন নি।

এই বিভাগের অন্যান্য সংস্থাগুলির এই ধরনের কোনও প্রস্তাব আপাতত নেই। পরিবহন দপ্তরের এই সম্বন্ধে কোনও সর্ব-সংস্থা-সম্বন্ধিত প্রস্তাব নেই।

**বেলগাছিয়া থেকে এসপ্ল্যানেড পর্যন্ত মেট্রো রেল চলাচল**

**১৩৪।** (অনুমোদিত প্রশ্ন নং ৫৮।) **শ্রী দিলীপ মজুমদার ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) বেলগাছিয়া থেকে এসপ্ল্যানেড পর্যন্ত মেট্রো রেল কবে নাগাদ চলাচল শুরু করবে — এই সম্পর্কে কোনও সংবাদ রাজ্য সরকারের কাছে আছে কিনা; এবং

(খ) থাকলে, সংবাদটি কি?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এ-সম্পর্কে সর্ব শেষ কোনও সংবাদ রাজ্য সরকারের কাছে নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**পশ্চিমবঙ্গের কলেজগুলিতে শূন্য অধ্যক্ষ পদের সংখ্যা**

**১৩৫।** (অনুমোদিত প্রশ্ন নং ৩১৩।) **শ্রী তপন হোড় ঃ** গত ২৮ আগস্ট, ১৯৯১

তারিখের তারকিত প্রশ্ন নং ৫২২ (অনুমোদিত প্রশ্ন নং *১৯০)-এর উত্তর উল্লেখপূর্বক শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ৩১শে জানুয়ারি, ১৯৯২ পর্যন্ত পশ্চিমবঙ্গের কলেজগুলিতে কতগুলি অধ্যক্ষের পদ শূন্য আছে; এবং

(খ) উক্ত পদগুলি পূরণের জন্য সরকার কি কি পদক্ষেপ গ্রহণ করছেন?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এ পর্যন্ত বে-সরকারি কলেজে মোট ৮৪টি এবং সরকারি কলেজে মোট ৮টি অধ্যক্ষের পদ শূন্য আছে।

(খ) বে-সরকারি কলেজের শূন্য পদগুলি পূরণের জন্য পশ্চিমবঙ্গ কলেজ সার্ভিস কমিশন এবং সরকারি কলেজের শূন্য পদগুলি পূরণের জন্য পশ্চিমবঙ্গ পাবলিক সার্ভিস কমিশন উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করছে।

### রুগ্ন কারখানায় ছাঁটাই শ্রমিকের সংখ্যা

**১৩৬।** (অনুমোদিত প্রশ্ন নং ৩১৭।) **শ্রী তপন হোড় ঃ** শ্রম দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) রাজ্যে রুগ্ন কারখানায় কতজন শ্রমিক ছাঁটাই হয়েছেন; এবং

(খ) এ বিষয়ে সরকার কোন কার্যকর ব্যবস্থা নিয়েছেন বা নিচ্ছেন কি?

**শ্রম দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কেবল মাত্র রুগ্ন কারখানায় কতজন শ্রমিক ছাঁটাই হয়েছেন, এই তথ্য শ্রম দপ্তরে নেই। তবে প্রাপ্ত তথ্য অনুসারে ১৯৯১ সালে মোট ২৫ জন শ্রমিক ছাঁটাই হয়েছেন।

(খ) এ সম্পর্কিত বিরোধের মীমাংসার জন্য শ্রম দপ্তরের সংশ্লিষ্ট কর্তৃপক্ষ হস্তক্ষেপ করে।

### রেজিস্ট্রিকৃত সম্পত্তির দলিল প্রাপ্তিতে বিলম্ব

**১৩৭।** (অনুমোদিত প্রশ্ন নং ৩৬৫।) **শ্রী তপন হোড় ঃ** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) সরকার কি অবগত আছেন যে, জমি বা যে কোন সম্পত্তি রেজিস্ট্রি হবার পরে মূল দলিল পেতে দেরি হচ্ছে; এবং

(খ) অবগত থাকলে, এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১০টি জেলায় ফাইলিং প্রথা চালু করা হয়েছে। আরও ৫টি জেলায় এই প্রথা চালু করার ব্যবস্থা নেওয়া হয়েছে। ২০০ জন দৈনিক মজুরি ভিত্তিতে কর্মী নিয়োগ করা হয়েছে। নির্দিষ্ট সময়ের মধ্যে জমে থাকা কাজ শেষ করার জন্য কেন্দ্রীয় ভাবে দলিল কপি করার ইলেক্ট্রোস্টাটিক প্রিন্টিং ব্যবহার করা হচ্ছে। এ বিষয়ে সংশ্লিষ্ট নীতির সংশোধন করা হয়েছে। ছোড়া ব্যবস্থাটিকে আরও নিখুঁত করার জন্য মাইক্রোফিল্মিং প্রথা চালু করার প্রস্তাবটি বিবেচনা করা হচ্ছে।

## কৃষি জমির চা বাগানে রূপান্তর

**১৩৮।** (অনুমোদিত প্রশ্ন নং ৩৮৮।) **শ্রী তপন হোড় ঃ** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) এটা কি সত্য যে, জলপাইগুড়ি এবং দার্জিলিং জেলার বিস্তৃত কৃষি জমি চা বাগানে রূপান্তরিত হচ্ছে; এবং

(খ) সত্য হইলে, এ ব্যাপারে সরকারি দৃষ্টিভঙ্গি কি?

**ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কৃষি জমি চা বাগানে রূপান্তরিত করার কয়েকটি খবর সরকারের কাছে এসেছে।

(খ) এ ব্যাপারে সরকার একটি নির্দেশনামা (৫৫২-এল. রেফ তাং ১১.৬.৯০) জারি করেছেন। তাতে বলা হয়েছে যে বহুমুখি তিস্তা বাঁধ প্রকল্পের জন্য সংরক্ষিত জমি, বন বিভাগের জমি, কৃষি জমি, উপজাতীয় কৃষি জমি, পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার, ১৯৫৫ আইনের ৪৯ ধারা মতে রেকর্ডভুক্ত কৃষি জমি এবং বর্গা অন্তর্ভুক্ত কৃষি জমি চা শিল্পের জন্য অধিগ্রহণ/ক্রয় করা যাবে না।

## সেচের জন্য শ্যালো টিউওয়েলে বিদ্যুৎ সংযোগ

**১৩৯।** (অনুমোদিত প্রশ্ন নং ৪২২।) **শ্রী সুশান্ত ঘোষ ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি —

(ক) ১৯৯১-৯২ (জানুয়ারি, ১৯৯২) বছরে সারা রাজ্যে সেচের জন্য শ্যালো টিউবওয়েলের বিদ্যুৎ সংযোগের আবেদনকারীর সংখ্যা কত; এবং

(খ) তন্মধ্যে —

(১) কতজন আবেদনকারীকে বিদ্যুৎ সংযোগ দেওয়া হয়েছে,

(২) ঐ সংখ্যা মেদিনীপুর জেলায় কত?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৬,৮৯১ জন।

(খ) (১) ৫,৭৯৩ জন।

(২) ৩২৮ জন।

**বর্ধমান জেলায় বৃষ্টিপাতের ফলে ফসলের ক্ষতির পরিমাণ**

১৪০। (অনুমোদিত প্রশ্ন নং ৪২৬।) **শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) গত ডিসেম্বর ১৯৯১ মাসের বৃষ্টিপাতে বর্ধমান জেলায় ফসলের ক্ষতির পরিমাণ কত;

(খ) তন্মধ্যে রায়না, খন্ডঘোষ ও জামালপুর থানায় ক্ষতির পরিমাণ কত; এবং

(গ) উক্ত ক্ষতিপূরণের জন্য কি পদক্ষেপ গৃহীত হচ্ছে/হবে?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ক্ষতির পরিমাণ দেওয়া হল ঃ আমন ধানের ক্ষতি ২৬ হাজার ৭ শত ৪৫ টন — যার আর্থিক মূল্য ৮ কোটি ২ লক্ষ ৩৫ হাজার টাকা, আলুর ক্ষতি ২ লক্ষ ৭০ হাজার ১ শত ৮০ টন — যার আর্থিক মূল্য ২ কোটি ৭০ লক্ষ ১৮ হাজার টাকা, সর্ষের ক্ষতি ১৮ হাজার ৮ শত ৯০ টন — যার আর্থিক মূল্য ১ কোটি ১৩ লক্ষ ৩৪ হাজার টাকা, ডাল শস্যের ক্ষতি ১ হাজার ৪ শত ৩৯ টন — যারা আর্থিক মূল্য ১ কোটি ১৫ লক্ষ ১২ হাজার টাকা, সব্জীর ক্ষতি ২৬ হাজার ৬ শত ৪০ টন — যার আর্থিক মূল্য ৫ কোটি ৩২ লক্ষ ৮০ হাজার টাকা। মোট আর্থিক ক্ষতি ১৮ কোটি ৩৩ লক্ষ ৭৯ হাজার টাকা।

(খ) রায়না ব্লকে ক্ষতির পরিমাণ ৪ কোটি ৯৮ লক্ষ ২০ হাজার টাকা, খন্ডঘোষ ব্লকে ৪ কোটি ২৩ লক্ষ ৬৮ হাজার টাকা এবং জামালপুর ব্লকে ক্ষতির পরিমাণ ৩ কোটি ২৯

লক্ষ ৪৮ হাজার টাকা।

(গ) উক্ত ক্ষতিপূরণের জন্য বর্ধমান জেলায় ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের বিনা মূল্যে অতিরিক্ত ৩০ হাজার ২ শতটি বিভিন্ন ফসলের মিনিকিট বিতরণ করা হয়েছে।

**হাবড়া থেকে বাগদা পর্যন্ত মিডি বাস চালানোর পরিকল্পনা**

**১৪১।** (অনুমোদিত প্রশ্ন নং ৪৭১।) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** পরিবহণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) উত্তর ২৪-পরগনা জেলায় হাবড়া থেকে বাগদা পর্যন্ত (ভায়া গাইঘাটা) দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থার মিডি বাস চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, পরিকল্পনাটি কবে নাগাদ কার্যকর করা সম্ভব হবে বলে আশা করা যায়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হাবড়া ডিপোর কাজ সম্পূর্ণ হইলে, ভবিষ্যতে হাবড়া-বাগদা রুটে একটি বাস সার্ভিস চালু করার প্রস্তাব আছে।

(খ) এখনই বলা সম্ভব নয়।

**বারাসাত থেকে বাগদা পর্যন্ত মিডি বাস চালানোর পরিকল্পনা**

**১৪২।** (অনুমোদিত প্রশ্ন নং ৪৭৩।) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) বারাসাত থেকে বাগদা পর্যন্ত (ভায়া জলেশ্বর, নগর উখড়া) দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থার মিডি বাস চালু করার কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ পরিকল্পনাটি কার্যকর করা সম্ভব হবে বলে আশা করা যায়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শিমূলপুর আনন্দপাড়া নরহরি বিদ্যাপীঠকে সরকারি গ্র্যান্ট**

**১৪৩।** (অনুমোদিত প্রশ্ন নং ৪৮১।) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) এটা কি সত্যি যে, উত্তর ২৪-পরগনা জেলার শিমূলপুর আনন্দপাড়া নরহরি বিদ্যাপীঠকে দীর্ঘ দিন ধরে লাম্প বা অন্য কোনও অনুরূপ গ্র্যান্ট দেওয়া হচ্ছে না;

(খ) সত্যি হইলে, কারণ কি?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্যি নয়। ৬.২.৯২ তারিখে উক্ত বিদ্যালয় কর্তৃপক্ষ ২৫,০০০ টাকার অনুমোদিত রিপেয়ারিং গ্র্যান্টের চেক জেলা বিদ্যালয় পরিদর্শকের অফিস থেকে নিয়ে গিয়েছেন।

(খ) প্রশ্ন ওঠে না।

**চাঁদপাড়া বালিকা বিদ্যালয়কে উচ্চ-মাধ্যমিকে উন্নীতকরণ**

**১৪৪।** (অনুমোদিত প্রশ্ন নং ৫১২।) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) উত্তর ২৪-পরগনা জেলার চাঁদপাড়া বালিকা বিদ্যালয়কে উচ্চ-মাধ্যমিক পর্যায়ে উন্নীত করার কোনও সিদ্ধান্ত সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, তা কবে নাগাদ বাস্তবায়িত করা সম্ভব হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**উত্তর ২৪-পরগনা জেলায় সাক্ষরতা কর্মসূচি**

**১৪৫।** (অনুমোদিত প্রশ্ন নং ৫৯৭।) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** শিক্ষা (প্রথা বহির্ভূত) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ৩১.১.৯২ পর্যন্ত সাক্ষরতা কর্মসূচিতে রাজ্য সরকার উত্তর ২৪-পরগনা জেলা সাক্ষরতা সমিতিকে কত টাকা দিয়েছেন;

(খ) উক্ত সময়ে কতজনকে সাক্ষর করা সম্ভব হয়েছে? (ব্লকওয়ারী)

**শিক্ষা (প্রথা বহির্ভূত) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) উক্ত সময় পর্যন্ত রাজ্য সরকার উত্তর ২৪-পরগনা জেলাকে ৬৫ লক্ষ টাকা মঞ্জুর করেছেন।

(খ) মূল্যায়ন পর্ব শেষ না হওয়া পর্যন্ত সাক্ষরদের যথার্থ সংখ্যা দেওয়া যাবে না।

**দুগ্ধ সরবরাহ প্রকল্পে ভর্তুকির পরিমাণ**

১৪৬। (অনুমোদিত প্রশ্ন নং ৭২৩।) **শ্রী আবুল বাসার :** প্রাণী সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ১৯৭৮-৭৯ থেকে ১৯৯১-৯২ (৩১শে জানুয়ারি ১৯৯২) পর্যন্ত দুগ্ধ সরবরাহ বাবদ ভর্তুকি হিসাবে রাজ্য সরকার কর্তৃক ব্যয়িত অর্থের পরিমাণ কত (বছরওয়ারী হিসাবে)?

**প্রাণী সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

১৯৭৮-৭৯ থেকে ১৯৯১-৯২ পর্যন্ত সমগ্র দুগ্ধ সরবরাহ প্রকল্পে ভর্তুকি হিসাবে রাজ্য সরকার কর্তৃক ব্যয়িত অর্থের পরিমাণ বছরওয়ারী হিসাবে নিম্নরূপ :—

| | | (সহস্র টাকায়) |
|---|---|---|
| ১৯৭৮-৭৯ | ..... | ৪,৬০,৯০ |
| ১৯৭৯-৮০ | ..... | ৫,৮৩,২১ |
| ১৯৮০-৮১ | ..... | ৬,৭৭,৫৫ |
| ১৯৮১-৮২ | ..... | ১০,৬৬,০৮ |
| ১৯৮২-৮৩ | ..... | ১৪,৪৮,১৩ |
| ১৯৮৩-৮৪ | ..... | ১৫,৮৮,১৬ |
| ১৯৮৪-৮৫ | ..... | ১৬,১১,৪১ |
| ১৯৮৫-৮৬ | ..... | ২২,০৫,২২ |

| | | |
|---|---|---|
| ১৯৮৬-৮৭ | ..... | ২০,৮৮,১৪ |
| ১৯৮৭-৮৮ | ..... | ২০,৯২,৭০ |
| ১৯৮৮-৮৯ | ..... | ২১,১৪,০১ |
| ১৯৮৯-৯০ | ..... | ২৪,৫৯,৩৬ |
| ১৯৯০-৯১ | ..... | ২৪,১৬,৫৬ |
| ১৯৯১-৯২ | ..... | ২৮,৩২,৯৪ |

## রাজ্যে সিনেমা হলের সংখ্যা

**১৪৭।** (অনুমোদিত প্রশ্ন নং ৭৭৮।) **ডাঃ দীপক চন্দ ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

৩১শে জানুয়ারি, ১৯৯২ পর্যন্ত পশ্চিমবঙ্গে সিনেমা হলের মোট সংখ্যা কত? (জেলাওয়ারী হিসাবে)

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

৩১শে জানুয়ারি, ১৯৯২ পর্যন্ত পশ্চিমবঙ্গে সিনেমা হলের মোট সংখ্যা ৭৬৫টি। এতদ সম্পর্কিত জেলাওয়ারী একটি তালিকা দেওয়া হল ঃ—

**Statement referred to in reply of question No. 147 (Admitted question No. 778)**

| ক্রমিক সংখ্যা | জেলার নাম | সিনেমা হলের সংখ্যা (৩১শে জানুয়ারি ১৯৯২ পর্যন্ত) | | |
|---|---|---|---|---|
| | | স্থায়ী | অস্থায়ী | মোট |
| ১। | কোচবিহার | ৭ | ৫ | ১২ |
| ২। | জলপাইগুড়ি | ১৯ | ৪ | ২৩ |
| ৩। | দার্জিলিং | ৩ | ৭ | ১০ |
| ৪। | পশ্চিম দিনাজপুর | ৫ | ৩৫ | ৪০ |
| ৫। | মালদহ | ৫ | ১৯ | ২৪ |
| ৬। | মুর্শিদাবাদ | ১৬ | ২১ | [illegible] |

| ক্রমিক সংখ্যা | জেলার নাম | সিনেমা হলের সংখ্যা (৩১শে জানুয়ারি ১৯৯২ পর্যন্ত) | | |
|---|---|---|---|---|
| | | স্থায়ী | অস্থায়ী | মোট |
| ৭। | নদীয়া | ২৪ | ১০ | ৩৪ |
| ৮। | উত্তর ২৪-পরগণা | ৮২ | ১৯ | ১০১ |
| ৯। | দক্ষিণ ২৪-পরগণা | ৪০ | ২১ | ৬১ |
| ১০। | কলিকাতা | ৭৯ | — | ৭৯ |
| ১১। | হাওড়া | ৫০ | ৯ | ৫৯ |
| ১২। | হুগলী | ৫০ | ১৪ | ৬৪ |
| ১৩। | বর্ধমান | ৫২ | ১৪ | ৬৬ |
| ১৪। | মেদিনীপুর | ২৩ | ৭৩ | ৯৬ |
| ১৫। | বাঁকুড়া | ১০ | ২৪ | ৩৪ |
| ১৬। | পুরুলিয়া | ৭ | ৪ | ১১ |
| ১৭। | বীরভূম | ৮ | ৬ | ১৪ |
| | মোট | ৪৮০ | ২৮৫ | ৭৬৫ |

## দার্জিলিংকে কেন্দ্র শাসিত অঞ্চল হিসাবে গণ্য করার দাবি

**১৪৮।** (অনুমোদিত প্রশ্ন নং ৮২৬।) **ডাঃ দীপক চন্দ ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) জি. এন. এল. এফ.-এর পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে দার্জিলিংকে কেন্দ্র শাসিত অঞ্চল হিসাবে গণ্য করার কোনও দাবির বিষয়ে সরকারের কোনও তথ্য আছে কি; এবং

(খ) থাকলে, তাহা কি এবং এ বিষয়ে রাজ্য সরকারের প্রতিক্রিয়া কি?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

'ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### বাঁকুড়ায় এস. বি. এস. টি. বাসের সংখ্যা

১৪৯। (অনুমোদিত প্রশ্ন নং ৮৪১।) **শ্রীমতী আরতি হেমব্রম** : পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) বাঁকুড়ায় দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থার বাস ডিপোতে বর্তমানে বাস-এর সংখ্যা কত; এবং

(খ) উক্ত সংখ্যা বৃদ্ধি করার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি না?

**পরিবহণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বর্তমান সংখ্যা ২৩ খানি।

(খ) বাঁকুড়া ডিপোর নির্মাণ সম্পূর্ণ হওয়া এবং উপযুক্ত আর্থিক সংস্থান সাপেক্ষে উক্ত সংস্থার এই ডিপোতে বাস বাড়ানোর পরিকল্পনা আছে।

### মালদা থেকে ঝাড়গ্রাম পর্যন্ত বাস চলানোর পরিকল্পনা

১৫০। (অনুমোদিত প্রশ্ন নং ৮৪২।) **শ্রীমতী আরতি হেমব্রম** : পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

মালদা থেকে ঝাড়গ্রাম পর্যন্ত (ভায়া রায়পুর) বাস চালানোর কোনও পরিকল্পনা রাজ্য সরকারের বিবেচনাধীন আছে কি না?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বর্তমানে কোনও পরিকল্পনা নেই।

### প্রান্তিক চাষীদের মিনিকিট প্রদান

১৫১। (অনুমোদিত প্রশ্ন নং ৯৯৯।) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি** : কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ১৯৯১-৯২ আর্থিক বছরে পশ্চিমবঙ্গে কতজন প্রান্তিক চাষীকে সাহায্য বাবদ মিনিকিট দেওয়া হয়েছে (জেলাওয়ারী হিসাবে); এবং

(খ) উক্ত মিনিকিটের পরিমাণ মাথা পিছু কত?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯১-৯২ আর্থিক বছরে সাহায্য বাবদ মিনিকিট দেওয়া হয়েছে এমন ক্ষুদ্র ও প্রান্তিক চাষীর সংখ্যা — দার্জিলিং জেলায় ১২ হাজার, জলপাইগুড়ি জেলায় ৫৪ হাজার ৩ শত, কোচবিহার জেলায় ৪ হাজার ৫ শত, পশ্চিম দিনাজপুরে ১ লক্ষ ৫৮ হাজার ২ শত, মালদহ জেলায় ১ লক্ষ ৪২ হাজার ৬০, মুর্শিদাবাদে ১ লক্ষ ২৫ হাজার, নদীয়ায় ৩৯ হাজার, উত্তর ২৪-পরগনার ১৮ হাজার ৩ শত ৫০, দক্ষিণ ২৪-পরগনায় ৫ হাজার, হাওড়ায় ১ হাজার, হুগলিতে ১০ হাজার ৭ শত, বর্ধমান জেলায় ৩০ হাজার ২ শত, বীরভূমে ২২ হাজার ৭ শত, বাঁকুড়া জেলায় ৩৬ হাজার ৭ শত, পুরুলিয়ায় ২২ হাজার ৬ শত, মেদিনীপুর (পশ্চিম) জেলায় ১৯ হাজার ১ শত ৯৬, মেদিনীপুর (পূর্ব) জেলায় ৯ হাজার ৯ শত ৫৮ জন। মোট ৭ লক্ষ ১১ হাজার ৪ শত ৬৪ জন।

(খ) উক্ত মিনিকিটের মাথা পিছু পরিমাণ একটি।

## বিধানসভা কেন্দ্র ভিত্তিক একটি রাস্তা পাকা করার সিদ্ধান্ত

**১৫২।** (অনুমোদিত প্রশ্ন নং ১৩০৮।) **শ্রী শীশ মহম্মদ ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) এটা কি সত্যি যে, সরকার এই রাজ্যের প্রতিটি বিধানসভা কেন্দ্রে একটি করে রাস্তা পাকা করার সিদ্ধান্ত নিয়েছেন;

(খ) তবে এ পর্যন্ত (৩১শে জানুয়ারি ১৯৯২) কোন কোন বিধানসভা কেন্দ্রে কত মাইল রাস্তা পাকা করা হয়েছে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## Breakdown and Accident rates involving C. S. T. C. buses

***153.** (Admitted Question No. *1042) **Dr. Tarun Adhikary and Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Transport Department be pleased to state —

[ 19th May, 1992 ]

The breakdown and accident rates involving C. S. T. C. buses during the years 88-89, 89-90 and 90-91 ?

**Minister-in-charge of Transport Department :**

| | 88-89 | 89-90 | 90-91 |
|---|---|---|---|
| 1. Breakdown per 10,000 effective Kilometre. | 11.96 | 14.02 | 13.55 |
| 2. Accident per 1,00,000 gross Kilometre. | 1.27 | 1.04 | 1.11 |

**পুরুলিয়া জেলার বান্দোয়ান অঞ্চলে বরো হইতে কুইলাপাল পর্যন্ত পাকা রাস্তা**

**১৫৪।** (অনুমোদিত প্রশ্ন নং ১১১৯।) **শ্রী লক্ষ্মীরাম কিস্কু ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) পুরুলিয়া জেলার বান্দোয়ান অঞ্চলের অধীনে বরো হইতে ভায়া জামতেড়িয়া কুইলাপালে পাকা রাস্তা করার পরিকল্পনা আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বরো হইতে জামতোড়িয়া অংশ অনুমোদিত হয়েছে। তবে, জামতোড়িয়া হইতে কুইলাপাল পর্যন্ত পাকা রাস্তা নির্মাণের কোনও পরিকল্পনা নেই।

(খ) কাজ ইতিমধ্যে শুরু হয়েছে।

**কংসাবতী নদী বক্ষে ভাসমান হোটেল**

**১৫৫।** (অনুমোদিত প্রশ্ন নং ১১২১।) **শ্রী লক্ষ্মীরাম কিস্কু ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) কংসাবতী নদী বক্ষে ভাসমান হোটেল করার কোনও পরিকল্পনা আছে কি না, এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত কাজ শুরু হবে?

(গ) পশ্চিমবঙ্গে কতগুলি ভাসমান হোটেল আছে? এবং

(ঘ) এগুলিতে প্রতিদিন কতজন পর্যটকের আগমন হয়?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না কংসাবতী নদী বক্ষে ভাসমান হোটেল করার কোনও পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) পর্যটন দপ্তরের লঞ্চ এম. ভি. চিত্ররেখায় থাকা খাওয়ার যথাযথ ব্যবস্থা আছে। বে-সরকারি লঞ্চ ভাড়া পাওয়া যায় কিন্তু সেগুলিতে থাকা খাওয়ার মান আরও উন্নত হওয়া দরকার। এইরূপ বে-সরকারি লঞ্চ কয়টি আছে, সে বিষয়ে মাননীয় পরিবহন মন্ত্রী মহোদয়কে প্রশ্ন করতে হবে।

(ঘ) পর্যটন দপ্তরের লঞ্চ এম. ভি. চিত্ররেখায় ১৯৯১-৯২ সালে ২২৮১ জন পর্যটকের আগমন হয়েছিল। বে-সরকারি লঞ্চ সম্পর্কে তথ্য মাননীয় পরিবহন মন্ত্রী মহোদয়কে জিজ্ঞাস্য প্রশ্ন করতে হবে।

**বান্দোয়ান কেন্দ্রে তফসিলি জাতি ও উপজাতি পরিবারে বিদ্যুৎ সংযোগের কাজ**

**১৫৬।** (অনুমোদিত প্রশ্ন নং ১১২৪।) **শ্রী লক্ষ্মীরাম কিস্কু ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি —

(ক) ১৯৯২-এর জানুয়ারি পর্যন্ত বান্দোয়ান বিধানসভা এলাকায় বিদ্যুৎ-সংযোগ প্রাপ্ত তফসিলি জাতি ও উপজাতি পরিবারের সংখ্যা কত?

(খ) উক্ত এলাকায় বাকি পরিবারগুলিতে বিদ্যুৎ সংযোগের কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়; এবং

(গ) উক্ত প্রকল্প খাতে আনুমানিক ব্যয়ের পরিমাণ কত?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯২-এর জানুয়ারি পর্যন্ত বান্দোয়ান বিধানসভা এলাকায় কোনও তফসিলি জাতি ও উপজাতি পরিবারকে বিদ্যুৎ-সংযোগ দেওয়া হয় নি।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

## আরামবাগে দক্ষিণবঙ্গ বাস ডিপো নির্মাণ

**১৫৭।** (অনুমোদিত প্রশ্ন নং ১১৪৮।) **শ্রী শিবপ্রসাদ মালিক :** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

হুগলী জেলার আরামবাগে দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থার বাস ডিপো নির্মাণের কাজটি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

আরামবাগে বাস ডিপো নির্মাণের কাজ শুরুর আগে জমি হস্তান্তরের পর্যায়ে আছে।

## কালীপুর থেকে বালী দেওয়ানগঞ্জ পর্যন্ত রাস্তাটি পাকা করার পরিকল্পনা

**১৫৮।** (অনুমোদিত প্রশ্ন নং ১১৯৪।) **শ্রী শিবপ্রসাদ মালিক :** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) গোঘাটের কালীপুর হইতে বালী দেওয়ানগঞ্জ বাস চলাচলকারী রাস্তাটি পাকা করার বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে কি না; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে উক্ত প্রকল্পটি কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) রাস্তাটির ২.৫০ কি. মি. (বালী দেওয়ানগঞ্জ হাটের কাছ পর্যন্ত) পাকা করার পরিকল্পনা আছে।

(খ) নির্মাণ কার্য শুরু হয়েছে। ১৯৯২-৯৩ সালের মধ্যে উক্ত প্রকল্পটির কাজ শেষ করার পরিকল্পনা থাকলেও প্রকৃত আর্থিক বরাদ্দের উপর তা নির্ভর করছে।

## বীরভূম জেলায় খাস জমি বিতরণে বাধা

**১৫৯।** (অনুমোদিত প্রশ্ন নং ১৩০০।) **শ্রী আনন্দগোপাল দাস :** ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) এটা কি সত্যি যে, বীরভূম জেলায় খাস জনি বিতরণের কাজ বাধা প্রাপ্ত হচ্ছে;

(খ) সত্যি হইলে, ঐ বাধা দূর করার জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে;

wages and deferement of a part of the daily wages of the workmen.

The case of the Company was referred to the Board for Industrial and Financial Reconstruction (BIFR) and the Industrial Finance Corporation of India was nominated as operating agency to work out a viable rehabilitation package. Even after several rounds of discussions amongst the parties concerned and a number of hearings by the B. I. F. R., no viable package could be finalized because the promoter was unwilling to accept some of the stipulations in the package. The State Government have clearly expressed their stand that they are interested in the re-opening of the mill and render all the necessary assistance admissible under the laid down policies and instructions for rehabilitation of closed and sick industries. State Government on their part are also making all endevours to find out ways so that the mill could be reopened.

**Mr. Speaker :** These statements will be circulated.

## PRESENTATION OF REPORT

### Presentation of First, Second and Third Reports of the Subject Committee on Agriculture and Food and Supplies.

**Shri Probhas Chandra Phodikar :** Mr. Speaker Sir, I beg to present the First, Second and Third Reports of the Subject Committee on Agriculture and Food and Supplies for 1991-92.

## Mention Cases

[12-10 — 12-20 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত মর্মন্তুদ ঘটনার প্রতি আপনার মাধ্যমে সমাজ কল্যাণ দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় ও এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনার কেন্দ্রের পাশেই বারাসতে একটি সরকার পরিচালিত শিশুদের জন্য অনাথ আশ্রম আছে তার নাম কিশলয়। এই কিশলয়ের আবাসিকদের দুর্গতির যে চিত্র বা কাহিনী সেটা তুলে ধরে কয়েকটি কথা বলতে চাই। স্যার, বিশেষ করে ঐ শিশু আশ্রমের দু' জন আবাসিক শিশুর মৃত্যুর সম্পর্কে আমি মাননীয় মন্ত্রী ও মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ

করতে চাই। স্যার, অনাহার, অর্ধাহারের এবং অপুষ্টির শিকার হয়ে এই দুজন শিশুর মৃত্যু সম্পর্কে বলতে গিয়ে আমি প্রথমেই আপনার মাধ্যমে জিজ্ঞাসা করতে চাই, একে শিশু মৃত্যু বলব, না, শিশু হত্যা বলব? স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন যে সরকারি শিশু আশ্রমে একটি শিশুর জন্য বরাদ্দ হচ্ছে দৈনিক মাত্র ২।। টাকা। ২।। টাকা বা ২।। টাকার কম যেখানে একটি শিশুর জন্য দৈনিক বরাদ্দ সেখানে আজকের বাজারে তা দিয়ে একটি শিশুকে কি বাঁচিয়ে রাখা সম্ভব? স্যার, এই হচ্ছে সেখানকার অবস্থা। স্যার, পিতৃ, মাতৃহীন, আত্মীয় স্বজন পরিত্যক্ত এই সমস্ত অনাথ শিশু তাদের এই অনাহারে মৃত্যুর হাত থেকে বাঁচানোর জন্য সরকার কি করছেন সেটা আমি জানতে চাই। আমার জিজ্ঞাস্য, এক মৃত্যুপুরী থেকে আর এক মৃত্যুপুরীতে — এইভাবে সরকারি অনাথ আশ্রমে যদি তাদের নিয়ে যাওয়া হয় তাহলে তার মানে কি? মাননীয় মন্ত্রী মহাশয় এখানে আছেন, আমি তাঁকে এ বিষয়ে একটি বিবৃতি দিতে বলছি। আমি জিজ্ঞাসা করতে চাই, সরকার এই ব্যবস্থার পরিবর্তন ঘটাবেন কিনা? এই সমস্ত অনাথ শিশুদের রক্ষা করার জন্য ন্যূনতম দায়িত্ব সম্পর্কে সরকার কি ভাবছেন তিনি আমাদের বলুন। আমি জানতে চাই এখানে যে ১৩৬ জন শিশু আছে আগামী দিনে এদের নিশ্চিত মৃত্যুর হাত থেকে বাঁচানোর জন্য সরকার কি ব্যবস্থা নিচ্ছেন তিনি জানান। স্যার, এইভাবে যে দুটি শিশু অনাহার, অর্ধাহার, অপুষ্টির শিকার হয়ে মারা গেল এর থেকে মর্মন্তুদ ঘটনা আর কি হতে পারে? আমি এ সম্পর্কে মন্ত্রী মহাশয়ের বিবৃতি দাবি করছি।

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য যেটা বলেছেন সে সম্পর্কে আমি প্রথমেই যেটা তাঁকে বলতে চাই সেটা হচ্ছে, অনাহারে বা অর্ধাহারে এই শিশুর মৃত্যু ঘটে নি। খবরের কাগজেও আমরা এ সম্পর্কে বিবৃতি দিয়েছি। আমরা বলেছি যে এই সমস্ত শিশুদের আমরা বেশ কয়েকবার হাসপাতালে পাঠাই এবং হাসপাতালে পাঠানোর পরে — তাদের বিভিন্ন বারে আমরা হাসপাতালে পাঠিয়েছি, বিভিন্ন বারে হাসপাতাল থেকে ফিরে এসেছে। আবার হাসপাতালে পাঠিয়েছি, আবার ফিরে এসেছে — এই রকমের বিভিন্ন ধরনের ঘটনা আছে। কাজেই আনাহারে তাদের মৃত্যু ঘটেছে একথা মেনে নিতে পারছি না এবং সেটা বাস্তব সত্য কথাও নয়। তারপর ২।। টাকার কথা মাননীয় সদস্য যেটা বললেন সে সম্পর্কে বলি, আজকে সেখানে ২৪০ টাকা করে এক একটি শিশুর জন্য ব্যয় করা হয়। ২৪০ টাকায় তাদের পড়াশুনা, খাওয়া দাওয়া সব কিছু করে ব্যয় করা হয় যেটা পূর্বে ছিল ১২৫ টাকা। ১২৫ টাকাটা বাড়িয়ে ২৪০ টাকা করা হয়েছে। ২৪০ টাকা যদি হয় তাহলে ২।। টাকার হিসাব যেটা উনি বললেন প্রতিদিনের জন্য সেটা হয় না। মাননীয় সদস্য এটাও জানেন যে বিভিন্ন যে সরকারি হোম আছে সেই সমস্ত সরকারি হোমে বাস্তব কিছু কিছু অসুবিধা আছে। আপনারা জানেন, বিভিন্ন জায়গায় আমাদের যে ডাক্তার আছে সেই ডাক্তাররা পার্ট টাইমার হিসাবে সেখানে কাজ করতেন। বিভিন্ন জায়গায় গাড়ি নেই। বেশ কিছু বাস্তব অসুবিধা বিভিন্ন জায়গায় আমাদের ভোগ করতে হয় এবং তার মধ্যে দিয়েই আমাদের কাজ

করতে হয়। দু'জন শিশুর যে মৃত্যু ঘটেছে সেটা নিশ্চয় দুঃখজনক। নিশ্চয় আমরা কেউ চাই না কোনও শিশুর মৃত্যু ঘটুক। কিন্তু আমরা সরকারের পক্ষ থেকে সাধ্যমতো চেষ্টা করেছি সেখানে তাদের বাঁচাবার জন্য। তা ছাড়া অন্যান্য হোমে যে সমস্ত শিশুরা থাকে সেই সমস্ত শিশুরা আপনারা জানেন এমন জায়গা থেকে তারা আসে — বিভিন্ন শিশু নানান ধরনের ম্যালনিউট্রিশন নিয়ে আসে, নানান ধরনের রোগগ্রস্ত হয়ে আসে। আমরা বারাসাত হোমের বেশ কয়েকজন শিশুকে হাসপাতালে ভর্তি করেছি, স্পেশাল আয়া দিয়েছি, বিভিন্ন ধরনের ঔষুধপত্র দিয়েছি। অর্থাৎ আমরা তাদের চিকিৎসা করার সর্বতোভাবে চেষ্টা করেছি। কাজেই সরকারের পক্ষ থেকে, আমাদের দপ্তরের পক্ষ থেকে যতখানি সাধ্য ততখানি করবার চেষ্টা করেছি।

**শ্রী আবু আয়েস মন্ডল ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্ত দপ্তরের মাননীয় মন্ত্রীর একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। বর্ধমান জেলায় 'মেমারী-মালডাঙা' রাস্তায় বাঁকা নদীর ওপর যে সেতুটি ছিল, সেটি গত দেড় বছর হল ভেঙ্গে গেছে। ফলে হাজার হাজার মানুষকে দুর্ভোগ পোয়াতে হচ্ছে। যেহেতু সেতুটি পুনরায় নির্মাণ করা সময় সাপেক্ষ সেহেতু ঐ এলাকার মানুষের বর্তমানে যাতায়াতের সুবিধার জন্য একটা অস্থায়ী সেতু নির্মাণের পরিকল্পনা নেওয়া হয়। কিন্তু অস্থায়ী সেতু নির্মাণের কাজ প্রায় এক বছর ধরে শম্বুক গতিতে চলছে। সম্পূর্ণ হবার সম্ভাবনা দেখা যাচ্ছে না। সংশ্লিষ্ট বিভাগের জেলার সুপারিন্টেন্ডিং ইঞ্জিনিয়ার এবং একজিকিউটিভ ইঞ্জিনিয়ার-এর সঙ্গে বার বার যোগাযোগ করা সত্ত্বেও কাজের কোনও অগ্রগতি পরিলক্ষিত হচ্ছে না। এলাকার মানুষদের দুর্ভোগ বাড়ছে। ক্ষোভ, অসন্তোষও ব্যাপক ভাবে এবং গভীর ভাবে বাড়ছে। সুতরাং বিষয়টিতে মন্ত্রীর অবিলম্বে হস্তক্ষেপ করা প্রয়োজন। যাতে অস্থায়ী সেতুটির নির্মাণ কাজে অতি সত্বর চূড়ান্ত হতে পারে তারজন্য যথাযথ ব্যবস্থা গ্রহণ করতে আমি মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন রাখছি। যাতে শীঘ্র ব্রিজটি সম্পূর্ণ হয়ে এলাকার মানুষেরা দুর্ভোগ থেকে মুক্তি পায় তারজন্য তিনি ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় স্পিকারের মাধ্যমে বামফ্রন্ট সরকারের স্বরাষ্ট্র মন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর কাছে বর্তমান সভ্য যুগের একটা সত্য ঘটনা আমি তুলে ধরতে চাই। গত পরশু ঝাড়গ্রামে আমাদের পার্টি অফিসে বর্তমান ক্ষয়িষ্ণু সি. পি. এম. দলের গুন্ডারা প্রাক্তন কেন্দ্রীয় মন্ত্রী সুবোধ হাঁসদা সহ কংগ্রেস কর্মীদের মারধোর করেছে এবং পার্টি অফিস ভাঙচুর করেছে। আমি স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে এবং সি. পি. এম. সদস্যদের কাছে জানতে চাই, তাঁরা তো অনেক বড় বড় কথা বলেন, এটা কোন সভ্য দেশের নিয়ম? ক্ষয়িষ্ণু সি. পি. এম. পতনের আগে পার্টি অফিস র‍্যান্স্যাকড করে বিরোধী পক্ষের সমস্ত নেতাদের মারধোর করে ১৮ জনকে হসপিটালে পাঠিয়েছে। এখনও দুজন পি. জি. হসপিটালে আছে। এই অবস্থায় আমি স্পিকার মহোদয়ের মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রী এবং বিবেকবান সি. পি. এম. সদস্যদের কাছে অনুরোধ জানাচ্ছি, তাঁরা এই জঘন্য কাজের বিরুদ্ধে তাঁদের কণ্ঠস্বরকে তীব্র এবং জোরদার করুন।

আজকে সি. পি. এম.-এর এমনই পয়সার অভাব হয়েছে যে, মেদিনীপুর জেলার জাম্বুনী ব্লকের মহিনী সরঙ্গীর কাছ থেকে ২ হাজার টাকা চাঁদা চেয়ে না পেয়ে তার বিরুদ্ধে সামাজিক বয়কটের ডাক দিয়েছে। তার ছেলেকে মারধোর করা হয়েছে। ঝাড়গ্রামে সুবোধ হাঁসদা সহ যে সমস্ত মানুষদের মেরে হসপিটালাইজড করা হয়েছে — তাঁদের যারা মেরেছে সে সমস্ত আসামীরা সি. পি. এম.-এর লোক। তাদের অবিলম্বে গ্রেপ্তার করার জন্য আমি স্বারাষ্ট্র মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি। আজ সকালে আমি এস. পি.-র সঙ্গে কথা বলেছি। তিনি বলেছেন, 'চরম অন্যায় হয়েছে। পার্টি অফিসে যাঁরা বসে আছেন তাঁদের সেখানে দিয়ে মারবে, পার্টি অফিস ভাঙচুর করবে, এটা খুবই অন্যায় হয়েছে'। এই অবস্থায় নয়াগ্রামে নির্বাচন কি রকম হবে তা তো আমরা বুঝতেই পারছি? সেখানকার এস. ডি. পি. ও. বাসুদেব বাগ অস্ত্রশস্ত্রে ধার দিচ্ছে যাতে বুথ দখল হয়। এই অবস্থায় ঐ ঘটনার আসামীদের ২৪ ঘন্টার মধ্যে গ্রেপ্তার করার জন্য আমি আবেদন জানাচ্ছি।

[12-20 — 12-30 P.M.]

**শ্রী ইউনুস সরকার ঃ** স্যার, আমি খরার প্রসঙ্গে বলতে চাচ্ছি। গোটা পশ্চিম বাংলায় খরা হচ্ছে। আমার জেলায় বিশেষ করে মুর্শিদাবাদ জেলায় যে অবস্থা সৃষ্টি হয়েছে তাতে করে সাধারণ কৃষকের অবস্থা খুবই সঙ্গীন। আমার এলাকায় চাষীদের মাঠে নামার ব্যাপারটা একেবারে বন্ধ। বিশেষ করে, জলঙ্গী, ডোমকল, রাণীনগর, হরিহরপাড়া, নবগ্রাম, নঁওদা এইসব ব্লকগুলি এবং কান্দি ব্লক আবাদ করার পরিস্থিতি নেই। আমার বক্তব্য হচ্ছে, আবাদ করার প্রশ্নে সেচের ব্যবস্থা দেওয়া সেটা যদি চালু করা যেত এবং এটা বিকল্প ব্যবস্থা হিসাবে গ্রহণ করা যেত তাহলে চাষীরা আবাদ করতে পারত। ক্ষুদ্র সেচ যে প্রকল্পগুলি আছে সেগুলি যদি মেরামত করা যেত তাহলে খরা মোকাবিলা করার ক্ষেত্রে সহায়ক হত। একদিকে খরা চলছে, অন্য দিকে সেচের যে সুযোগগুলি আছে সেগুলি অচল। এই অচল প্রকল্পগুলি যদি সারানো না যায় তাহলে পরে খরা মোকাবিলা করা সম্ভব হবে না। আমি তাই দাবি রাখছি, এই প্রকল্পগুলি মেরামত করা হোক এবং ঐসব এলাকা খরা এলাকা হিসাবে চিহ্নিত করে ত্রাণ ব্যবস্থা এবং চাষীদের সাহায্যের ব্যবস্থা করা হোক।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় শ্রম মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে, হুগলি জেলায় বিড়লা গোষ্ঠীর যে কেশরাম রেয়ন কারখানাটি আছে সেই কারখানাটি গত ১৩ এপ্রিল থেকে লক-আউট হয়ে গেছে। কোন কারণ না দেখিয়েই, বিনা কারণে বে-আইনি ভাবে লক-আউট করা হয়েছে। রাত্রি ১০টার সময় হঠাৎ একটি নোটিশ ঝুলিয়ে দেওয়া হল যে, কেশরাম রেয়ন কারখানাটি লক-আউট ঘোষণা করা হচ্ছে। আমরা জানি, নিয়ম অনুযায়ী কোনও কারখানা লক-আউট ঘোষণা করার ৬০ দিন আগে নোটিশ দিতে হয় মালিক কর্তৃপক্ষকে। কিন্তু কারখানার মালিক সেই

রকম কোনও নোটিশ দেন নি। হঠাৎ রাত্রি ১০টার সময় নোটিশ দিয়ে দিলেন যে রাত্রি সাড়ে ১০টা থেকে কারখানাটি লক-আউট ঘোষণা করা হচ্ছে। এইরকম বে-আইনি কাজের ফলে ঐ কারখানার সাড়ে ৪ হাজার কর্মচারী কর্মচ্যুত হয়েছে। এদের মধ্যে অনেকেই অনাহারে এবং অর্দ্ধাহারে দিন কাটাচ্ছেন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, এইরকম বে-আইনি লক-আউট ঘোষণা করার জন্য ঐ কারখানার মালিকের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হোক এবং কারখানাটি খোলার ব্যবস্থা করা হোক যাতে অন্তত ঐ সাড়ে ৪ হাজার কর্মচারী আবার কাজ ফিরে পান।

**শ্রী ত্রিলোচন দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষা মাদ্রাসা শিক্ষা ও সংখ্যা লঘু সম্পর্কিত বিষয়ের রাষ্ট্রমন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আমার নির্বাচন হাঁসন কেন্দ্রের অন্তর্গত রামপুরহাট ১নং পঞ্চায়েত সমিতির অধীনে কালুয়া জি. পি.-র তপন গ্রামে এ. এইচ. এম. এম. কে. সি. (অর্গানাইজড) হাই মাদ্রাসা শাখা ১৯৭৫ সাল হইতে নিয়মিত চলে আসছিল। ইহা ডাইরেক্টার অফ সেকেন্ডারি এডুকেশন ওয়েস্ট বেঙ্গল, মেমো নং ৩৭৬৬/১ (ডি) এস. সি. ডেটেড ২৯.৭.১৯৮২, ডিস্ট্রিক্ট ইন্সপেক্টর অফ স্কুলস (এস. ই.) বীরভূমকে রেকগনিশনের জন্য চিঠি দেন। ২৬.১১.১৯৮২ ডিস্ট্রিক্ট লেভেল ইন্সপেক্টিং টীম স্কুলটি পরিদর্শন করিয়া অ্যাফলিয়েশনের জন্য ডিরেক্টার অফ সেকেন্ডারি এডুকেশন কে ইন্সপেকশন রিপোর্টের জন্য বলেন। কিন্তু অদ্যাবধি স্কুলটি অ্যাফলিয়েশন পায় নি।

স্যার, স্থানটি মুসলিম এলাকা। মুসলিম ছেলে মেয়েদের স্বার্থে এই স্কুলটি হওয়া একান্তই দরকার। তাই মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি যেন বিবেচনা করেন। প্রয়োজনীয় জিনিসপত্র আপনাকে দেওয়া হল। আমার দাবি তপন এ. এইচ. এম. এম. কে. সি. (অর্গানাইজড) হাই মাদ্রাসাকে অ্যাফিলিয়েশন দেওয়া হোক।

**শ্রী অজয় দে ঃ** (মাননীয় সদস্য উপস্থিত ছিলেন না।)

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মিঃ স্পিকার স্যার, আপনার মাধ্যমে মাননীয় পরিবহন দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত ৭ দিন ধরে বনগাঁ, চাঁদপাড়া ট্রেন বন্ধ থাকার জন্য সরকারি তরফ থেকে পরিবহন সমস্যার কোনও বিকল্প ব্যবস্থা করা হয় নি। গতকাল ট্রেন চলার পর আবার অবরোধ শুরু হয়েছে। বনগাঁ চাঁদপাড়ার কোনও মানুষ সেজন্য অফিসে আসতে পারছেন না। সীমান্তবর্তী এলাকার মানুষ যাঁরা এপার বাংলা থেকে যান এবং ওপার বাংলা থেকে আসেন তাঁরা ১১ কিলোমিটার হেঁটে তবে চাঁদপাড়ায় এসে ট্রেন ধরছেন, কৃষিজীবী মানুষরা আসতে পারছেন না, তাঁদের তরী তরকারি নষ্ট হয়ে যাচ্ছে কম দামে বেচতে হচ্ছে। যে কদিন ট্রেন বন্ধ চলছে এই সব মানুষদের যাতায়াতের সুষ্ঠু ব্যবস্থা করার

জন্য আমি মাননীয় পরিবহন মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি বিশেষ বিষয়ের প্রতি মাননীয় শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আগামী ১২ই জুন আমাদের একটা বিরাট ফেস্টিভেল, ঈদ। কোরবানী ঈদ। আপনি জানেন বহু ছেলে দেশে বিদেশে পড়াশোনা করে। কোচবিহার এবং জলপাইগুড়ির ছেলেরাও কলকাতায় পড়ে। ১২ তারিখে উৎসব অথচ ১১ এবং ১৩ তারিখে পরীক্ষা ফেলা হয়েছে। অন্তত এই ফেস্টিভেলগুলি ধর্ম কর্মগুলি করার সুযোগ ওঁরা দিতে চাইছেন না। আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে অনুরোধ করছি যে এখনও সময় আছে ক্যালকাটা ইউনিভার্সিটির সঙ্গে পরামর্শ অন্তত ঐ ১১ এবং ১৩ তারিখের পরিবর্তে যাতে অন্য দিন ধার্য করা হয়। আমি জানি আমার এ কথার কোনও মূল্য থাকবে না, তবু আমি এটার প্রতিবাদ জানাচ্ছি।

**শ্রী শিবদাস মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে এখানে জনস্বাস্থ্য দপ্তরের রাষ্ট্রমন্ত্রী উপস্থিত রয়েছেন, আমি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। সমগ্র নদীয়া জেলাতে তীব্র প্রায় ১৬/১৭ ঘন্টা লোডশেডিং। ৬টি পৌর এলাকা কল্যাণী এলাকা সমগ্র গ্রাম এবং শহরাঞ্চলে পানীয় জল সরবরাহ করা যাচ্ছে না। পানীয় জল সরবরাহ না হওয়ায় সারা নদীয়া জেলাতে তীব্র জল সঙ্কট সৃষ্টি হয়েছে। টি. ভি. এবং রেডিওতে শুনেছি যে মাননীয় মন্ত্রী বিভিন্ন জায়গায় জল সরবরাহের জন্য টাকা বরাদ্দ করেছেন। আমি ব্যক্তিগত ভাবে বলছি যে নদীয়া জেলার কৃষ্ণনগর, যেখানে ১ লক্ষ ২৮ হাজার লোকের বাস সেখানে এবং নবদ্বীপ, শান্তিপুর এবং চাকদা এলাকায় পানীয় জল পাওয়া যাচ্ছে না, গ্রামাঞ্চলের নলকূপ নষ্ট হয়ে গেছে। আমি আপনার মাধ্যমে দাবি জানাচ্ছি যে — মাননীয় মন্ত্রী উপস্থিত রয়েছেন — তিনি নদীয়া জেলায় জল সরবরাহের জন্য কত টাকা বরাদ্দ করেছেন সে সম্বন্ধে বক্তব্য রেখে বিষয়টির উপর একটু আলোকপাত করুন।

[12-30 — 12-40 P.M.]

**শ্রী বীরেন ঘোষ ঃ** মিঃ স্পিকার স্যার, আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে আমি একটি অত্যন্ত উদ্বেগজনক ঘটনা উল্লেখ করছি। খবরের কাগজে ইতি মধ্যে প্রকাশিত হয়েছে যে, গত ১৫.৫.৯২ তারিখে রাত আটটার সময় আমার কনস্টিটিউয়েন্সির অন্তর্গত কালনার কাঁকুলিয়া গ্রামে সি. পি. এম. কর্মী এবং পঞ্চায়েত সমিতির সদস্য গৌর পালকে প্রকাশ্যে পাকা রাস্তার উপর কংগ্রেস আশ্রিত খুনীরা গুলি করে খুন করেছে, কিন্তু এখনও পর্যন্ত কাউকে গ্রেপ্তার করা হয় নি। এই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি এবং উদ্বেগ প্রকাশ করছি এই কারণে যে ঐ খুনের সঙ্গে যারা যুক্ত তাদের কালনার মানুষ কংগ্রেস আশ্রয়পুষ্ট বলে জানেন। আজকে কালনার মানুষ উদ্বিগ্ন এবং আমিও মনে করি, যেহেতু কংগ্রেসের অন্যতম নেত্রী কালনায় মিটিং করতে যাচ্ছেন, সেজন্য তার আগে কংগ্রেস পন্থ

থেকে সি. পি. এম. হত্যার হুমকি দেওয়া হচ্ছে তার সভাকে সফল করবার জন্য। এর ফলে সেখানে আরও অনেক ঘটনা ঘটে যেতে পারে বলে আমি মনে করি, যেমন ঘটেছিল ১৯৭১ থেকে ১৯৭৭ সালের মধ্যে গণ আন্দোলনের নামে। সেখানে ৪২ জনকে হত্যা করেছিলেন তারা। তাই তদন্ত করে খুনীকে অবিলম্বে গ্রেপ্তার করবার জন্য স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৬.৫.৯২ তারিখে নওদা কেন্দ্রের অধীন নূতন নির্মিত রেজিনগর থানার বড় বাবুর কার্যকলাপের বিরুদ্ধে আই. এন. টি. ইউ. সি.-র পূর্ব সিদ্ধান্ত মোতাবেক থানায় ডেপুটেশন দিতে যাওয়া হয় বিকেল চারটা-সাড়ে চারটার সময় এবং সেখানে আমি নিজেও ছিলাম। সেখানে বড় বাবু অর্থাৎ থানার ও. সি. একটা বিরাট পুলিশ বাহিনী নিয়ে বসে ছিলেন। সেখানে ই. এফ. আর. পর্যন্ত আনা হয়েছিল। সেখানে ডেপুটেশনিস্টরা পৌছানো মাত্র বেধড়ক মার শুরু হয়, যার থেকে আমার সিকিউরিটি পর্যন্ত রেহাই পান নি। বেয়নেটের আঘাতে তার পিঠ ফেঁড়ে দেওয়া হয়। এর চেয়ে দুর্ভাগ্যজনক ঘটনা আর হয় না। এটা এই বর্বর সরকারের বর্বর পুলিশের অত্যাচার। সেখানে আমাকে গুঁতাতে গুঁতাতে থানার ব্যারাকের ভেতরে নিয়ে গিয়ে অকথ্য গালিগালাজ করা হয়। সত্য কথা বলছি স্যার। যখন গালিগালাজ করছিল তখন তারা বলছিল — কংগ্রেস এম. এল. এ. হুয়া হ্যায় তো কেয়া হ্যায়। সেখানে আমার উপর এইভাবে অত্যাচার হয়েছে; এম. এল. এ. হয়েও কোনও নিরাপত্তা নেই। বিষয়টা দয়া করে দেখুন। সেখানে আমাকে পুলিশ ব্যারাকে ঢুকিয়ে দেওয়া — এর বিচার চাই, এর প্রতিকার চাই, ঐ থানার ও. সি.-র ইমিডিয়েট বদলি চাই। ওর শাস্তির ব্যবস্থা করতে হবে।

..... (গোলমাল) .....

তা না হলে আজকে যাঁরা হাঁসছেন, পরবর্তী সময় তাঁরাও রেহাই পাবেন না। ঘুঁটে পোড়ে, গোবর হাসে, কিন্তু পরে গোবর পুড়বে ঘুঁটে হাঁসবে। একথা তাদের জানা দরকার। একজন বিধায়ককে সেখানে ব্যারাকে ঢুকিয়ে তারা গালিগালাজ করেছেন। এর প্রতিবাদ করুন স্যার। সেখানে এমন অবস্থা সৃষ্টি হয়েছে। আমি পরবর্তী সময়ে এর উপর প্রিভিলেজ মোশন আনছি।

**শ্রী মানিকলাল আচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কুলটি এলাকার বিভিন্ন গ্রামে পানীয় জলের তীব্র সঙ্কট দেখা দিয়েছে। কোনও টিউবওয়েলে জল পাওয়া যাচ্ছে না। পাইপ লাইন থাকা সত্ত্বেও জল পড়ছে না। আমি বহুবার আবেদন করেছি কিন্তু কোনও ব্যবস্থা নেওয়া হয় নি। এর ফলে পানীয় জলের ব্যাপারে একটা অঘটন ঘটতে পারে। ঐ অঞ্চলে যে সমস্ত পুরানো জলের খাদ আছে সেখানকার জল খেয়ে লোকেরা রোগে

আক্রান্ত হচ্ছে। আমি আপনার মাধ্যমে আবেদন জানাচ্ছি যে অবিলম্বে যাতে টিউবওয়েলের ব্যবস্থা করা হয় এবং পানীয় জলের ব্যবস্থা করা হয়।

**শ্রী মহম্মদ আব্দুল করিম চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুতর বিষয়ে সংশ্লিষ্ট বিষয়ের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ইসলামপুরে গোয়ালপুর থানায় পুলিশ সাধারণ মানুষের উপরে নির্যাতন করছে। ওখানে একজন কন্ট্রাক্টরের কথায় পুলিশ দোয়াপাড়া গ্রামে ঢুকে সেখানকার মহিলা-পুরুষের উপরে হামলা চালায়। গত ৮ তারিখে ওখানে পুলিশ ঘরে ঘরে ঢুকে মা বোনেদের উপরে হামলা করে। ওখানকার স্থানীয় লোকেদের অভিযোগ ছিল যে কন্ট্রাক্টর এখানে কাজ করবে না যতক্ষণ পর্যন্ত তাদের জমির কমপেনসেশান না দেওয়া হচ্ছে। কমপেনসেশান না পাওয়ার জন্য তারা আন্দোলন করছিল। তখন কন্ট্রাক্টর পুলিশের কাছে অভিযোগ করে যে আমাদের কাজ করতে দেওয়া হচ্ছে না। তার কথায় সেখানে পুলিশ ৪০।৫০ জন কনস্টেবল নিয়ে ঐ গ্রামে হামলা করে। সেখানে এমন অবস্থার সৃষ্টি করা হয়েছে যে লোকে আতঙ্কগ্রস্ত হয়ে পড়েছে। তারা মনে করছে যে তারা কোনও মুভমেন্ট করতে পারবে না, কোনও দাবি জানাতে পারবে না। কন্ট্রাক্টরের কথায় পুলিশ মাতামাতি করছে, হামলা করেছে। সেখানে ও. সি. গ্রামের মধ্যে ঢুকে এই রকম হামলা মহিলা ও পুরুষদের উপরে করেছে। আজকে ৫ জন লোক হাসপাতালে পড়ে আছে। কাজেই আমি একথা বলতে চাই যে মাননীয় মুখ্যমন্ত্রী এই ব্যাপারে অ্যাকশন নিন।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের প্রতি একটি গুরুতর বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৬ তারিখের ভয়াবহ ঝড়ে ইলামবাজারে মারাত্মক এবং মর্মান্তুদ ঘটনা ঘটে। আপনারা নিশ্চয়ই কাগজের মাধ্যমে শুনেছেন যে এই ব্যাপারে ৫ জন লোক মারা গেছে এবং একটি মেয়েকে ঝড়ে তুলে নিয়ে প্রায় ৩০০ গজ দূরে একটা পুকুরের মধ্যে ফেলে দিয়েছে। তাছাড়া বহু ঘরবাড়ি, ঘরের চাল, টিনের চাল উড়িয়ে নিয়ে গেছে। এই রকম একটা ভয়ঙ্কর অবস্থার সৃষ্টি হয়েছে। এই অবস্থায় প্রশাসন চেষ্টা করছে এবং জেলা প্রশাসন ও সরকার থেকেও চেষ্টা চলছে যে এই দুঃস্থ মানুষদের কতখানি রিহ্যাবিলিটেড করা যায়, তাদের কতখানি রিলিফ দেওয়া যায়। কিন্তু আমি যে কথা বলতে চাই সেটা হচ্ছে, ঘটনা যা ঘটেছে, বাস্তব অবস্থা যা তাতে যে রিলিফ যাচ্ছে সেটা খুবই সামান্য। এই অবস্থায় আমি বলব যে বামফ্রন্ট সরকারের একজন মন্ত্রীর অন্তত জায়গাগুলি ঘুরে আসা উচিত এবং সমস্ত জিনিসটা পর্যালোচনা করা উচিত এবং প্রশাসনের সমস্ত ব্যবস্থা দিয়ে যথা শীঘ্র সম্ভব পর্যাপ্ত রিলিফের ব্যবস্থা করার জন্য আমি অনুরোধ করছি এবং স্থানীয় মানুষের পক্ষে যে দাবি সেই দাবি আপনার মাধ্যমে রাজ্য সরকারের কাছে রাখছি।

[12-40 — 12-50 P.M.]

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চ

শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার কেন্দ্রের দীনবন্ধু মহাবিদ্যালয় কলেজের স্টুডেন্ট গোবরডাঙ্গা কলেজে পরীক্ষা দিয়েছিল। তার বিকম রেজাল্ট দেখলে দেখবেন সে অল সাবজেক্টে পাশ। তার সেকেন্ড পেপার গোবরডাঙ্গা কলেজে হেলড আপ করে রেখেছে, রেজাল্ট ইনকমপ্লিট অবস্থায় রয়েছে। এই বিষয় নিয়ে যখন কন্ট্রোলারের কাছে এই ছেলেটি যায় এবং এই ছেলেটি যাওয়ার পরে কন্ট্রোলার চিঠি লেখে গোবরডাঙ্গা কলেজকে। এই ছেলেটি সেকেন্ড পেপার সেখানে পরীক্ষা দিয়েছে, অ্যাটেনডেন্সে তার সই আছে। সে পাশ করেছে, এই পেপারটার রেজাল্ট না দেওয়ার জন্য এই ছেলেটির রেজাল্ট ইনকমপ্লিট অবস্থায় রয়েছে। এই ইনকমপ্লিট রেজাল্ট থাকার জন্য ছেলেটি আনব্যালেন্সড হয়ে গেছে, সে যে কোনও সময়ে সুইসাইড করতে পারে। আমি নিজে কন্ট্রোলারের কাছে চিঠি লিখেছি ইনকমপ্লিট রেজাল্ট কমপ্লিট করার জন্য। গোবরডাঙ্গা কলেজের প্রিন্সিপ্যালের কাছ থেকে আজ অবধি কোনও কিছু যায় নি, কন্ট্রোলার কোনও উত্তর পায় নি, কন্ট্রোলার কিছু করতে পারছে না। আমি আপনার মাধ্যমে উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই ছেলেটির রেজাল্ট কমপ্লিট হয় তারজন্য তিনি যেন উপযুক্ত ব্যবস্থা করেন। আমি জানি ছেলেটি সিয়োর পাশ করবে। ছেলেটিকে বাঁচাবার জন্য আমি আপনার মাধ্যমে আবেদন জানাচ্ছি। আমার কাছে যে সমস্ত কাগজপত্র আছে সেটা আমি আপনার মাধ্যমে উচ্চ শিক্ষামন্ত্রীর কাছে পৌঁছে দিতে চাই।

**শ্রী খারা সোরেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিম দিনাজপুর জেলা যে দুই ভাগে ভাগ হয়েছে তাতে দক্ষিণ পশ্চিম দিনাজপুর যে জেলা তৈরি হয়েছে সেই জেলার নাগরিক কমিটি যে ২৩ দফা দাবি তৈরি করেছে সেই ব্যাপারে আমি স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি। পশ্চিম দিনাজপুর জেলা যে ভাবে ভাগ করা হয়েছে তাতে পশ্চিম বাংলার সব চেয়ে দুর্বল জেলা দক্ষিণ পশ্চিম দিনাজপুর জেলা বলা যায়। এই দুর্বল জেলাকে সবল করার জন্য আগামীকাল ২০ তারিখে নাগরিক কমিটি ১২ থেকে ২টা পর্যন্ত বনধ ডেকেছে এবং তারা সেই বনধ রাস্তার উপর ডেকেছে। নাগরিক কমিটির এই ২৩ দফা দাবি যাতে সহানুভূতির সঙ্গে বিবেচনা করা হয় তারজন্য আমি স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি।

**ডাঃ মোতাহার হোসেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত ১৬ তারিখ শনিবার বিকাল বেলায় বীরভূমের ইলামবাজারের উপর দিয়ে প্রবল ঘূর্ণি ঝড় বয়ে গেছে, বিশেষজ্ঞরা এটাকে টর্নেডো বলেছে, তার ফলে ৭টি অঞ্চলের ১০০টি গ্রাম বিধ্বস্ত। এখানে ৫ জন মারা গেছে এবং ৮ জন আহত অবস্থায় হাসপাতালে ভর্তি আছে। অনেক ঘর বাড়ি উড়ে গিয়েছে, গাছপালা পড়ে গিয়েছে, মানুষরা আশ্রয় হারিয়ে ফেলেছে, মাথার উপরে তাদের কোনও ছাদ নেই, নীল আকাশের নিচে মানুষ বাস করছে। আমি গতকাল মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে এই

ব্যাপার নিয়ে দেখা করতে গিয়েছিলাম। আমি দাবি রেখেছিলাম ইমিডিয়েটলি ত্রাণ মন্ত্রীকে সেখানে পাঠান এবং সেখানে ত্রাণের ব্যবস্থা করুন। মুখ্যমন্ত্রী ব্যবস্থা নেবেন বলেছিলেন। কিন্তু শুনলাম ত্রাণ মন্ত্রী আগামী পরশু দিন যাবেন বলেছেন। সরকারের তরফ থেকে যে পরিমাণ ত্রাণ পৌঁছে দেবার কথা বিধ্বস্ত মানুষদের জন্য তা সরবরাহ করা হয় নি। আমি আপনার মাধ্যমে আবেদন জানাচ্ছি যাতে ত্রাণ মন্ত্রী সেখানে যান তার ব্যবস্থা করা হোক। ঝড়ে বিধ্বস্ত মানুষদের জন্য যে ত্রাণ সরবরাহ করা উচিত তা অত্যন্ত অপ্রতুল। তার উপর আবার সেখানে বিদ্যুৎ নেই। শহরের সমস্ত বাড়িতে, কোনও জায়গায় বিদ্যুৎ নেই। যুদ্ধকালীন ভিত্তিতে যাতে বিদ্যুৎ রেসটোর করা হয় তার ব্যবস্থা করা হোক এই দাবি আমি সরকারের কাছে রাখতে চাই।

**শ্রী ভন্দু মাঝি ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে, এই রাজ্যে সর্বত্র এস. বি. এস. টি. সি.-র বাস চালু করা হয়েছে। কিন্তু আমার বিধানসভা এলাকাতে এখনও পর্যন্ত কোনও বাস সরাসরি কলকাতা থেকে বহরমপুর যাবার জন্য নেই। ফলে সেখানকার মানুষের একটা ব্যাপক ক্ষোভ আছে। এই যোগাযোগ ব্যবস্থা সাধিত হলে সেখানকার মানুষ অনেক উপকৃত হবে। আমি দাবি করছি যে অবিলম্বে কলকাতা থেকে বাগমুন্ডি পর্যন্ত বাস চালু করা হোক। এটা করা হলে বলরামপুর, বড়াবাজার, বান্দুয়ান এবং বিহারের কিছু এলাকার মানুষ উপকৃত হবে। অবিলম্বে কলকাতা থেকে বাগমুন্ডি পর্যন্ত বাস খোলার জন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে শিক্ষা দপ্তরের প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং অবিলম্বে ব্যবস্থা নেবার জন্য দাবি জানাচ্ছি। আমাদের মেদিনীপুর জেলায় আট হাজার প্রাথমিক স্কুল আছে। সেখানে শিক্ষক থাকার কথা চব্বিশ হাজার। আমরা গত কয়েক বছর ধরে দেখতে পাচ্ছি যে ঐ সমস্ত স্কুলে দু'হাজার শিক্ষকের পদ শূন্য অবস্থায় পড়ে আছে। এছাড়া মেদিনীপুর জেলায় আড়াই হাজার প্রাথমিক স্কুলের শিক্ষক গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদের সদস্য। এমন একটা অবস্থায় তাঁরা বিদ্যালয়ে আসেন না। দু'আড়াই হাজার শিক্ষক পঞ্চায়েত নিয়ে ব্যস্ত। এই অবস্থায় মেদিনীপুরে প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে সঙ্কট দেখা দিয়েছে। মে মাস শুরু হয়েছে, নূতন শিক্ষাবর্ষ শুরু হয়েছে, এই অবস্থায় আমরা দেখতে পাচ্ছি না যে কর্তৃপক্ষ এই খালি পদে শিক্ষক নিয়োগের কোনও ব্যবস্থা নিচ্ছেন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলব, মেদিনীপুরে প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে যে সঙ্কট দেখা দিয়েছে, পড়াশুনার ক্ষেত্রে যে অচলাবস্থা দেখা দিয়েছে তা দূর করার জন্য ওখানে দু'হাজার শিক্ষকের পদ যা খালি রয়েছে সেখানে অবিলম্বে শিক্ষক নিয়োগের ব্যবস্থা করা হোক।

**শ্রী আনন্দগোপাল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি

গুরুত্বপূর্ণ বিষয় এই হাউসের মাধ্যমে মাননীয় ত্রাণ মন্ত্রীর কাছে রাখতে চাই। ইতি পূর্বে আমাদের জেলার দুজন বিধায়ক এই বিষয়টি উল্লেখ করেছেন। গত ১৬ই মে যে বিধ্বংসী ঝড়, যে ঘূর্ণি ঝড় বীরভূমের ইলামবাজারের উপর দিয়ে ঘটে গেছে, এই ঘটনা উল্লেখ করা হয়েছে। তবু আমি বলতে চাই যে, পাঁচজন মারা গিয়েছেন এবং কিছু মানুষ হাসপাতালে মৃত্যুর সঙ্গে লড়াই করছেন। কিন্তু আজ পর্যন্ত আমাদের পশ্চিম বাংলার কোনও মন্ত্রী সেই এলাকায় প্রবেশ করেন নি। আমি আপনার মাধ্যমে অনুরোধ করব যে অতি সত্বর যে কোনও একজন মন্ত্রী সেখানে গিয়ে বিষয়টি অন্তত উপলব্ধি করে আসুন। আমরা আজকে সংবাদপত্রের মাধ্যমে দেখলাম যে ওখানে নাকি দশ হাজার টাকা বরাদ্দ করা হয়েছে ত্রাণ কার্যের জন্য। আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি, এই দশ হাজার টাকায় — আমাদের দেখে শুনে যা মনে হয়েছে তাতে — ত্রাণ কার্যের কিছু হবে বলে মনে করতে পারছি না। আমি আপনার মাধ্যমে অনুরোধ করব, ত্রাণমন্ত্রী মুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রীর সঙ্গে আলোচনা করে পর্যাপ্ত পরিমাণে সাহায্যের ব্যবস্থা করুন। বিশেষ করে ওখানে এই মূহুর্তে ত্রিপলের বিশেষ প্রয়োজন হয়ে পড়েছে। কারণ প্রচন্ড রোদের মধ্যে বহু মানুষ, যাদের বাড়ি মাটির সঙ্গে মিশে গেছে তাদের আশ্রয় দিতে হয়েছে। সরকারের পক্ষ থেকে অবিলম্বে এই ব্যবস্থা গ্রহণ করার জন্য আমি অনুরোধ জানাচ্ছি এবং এই দাবি রাখছি।

[12-50 — 1-00 P.M.]

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা কালিয়াগঞ্জ ৩৪নং জাতীয় সড়কে যে পাগলাচন্ডী নদী আছে সেই নদীর উপরে সেতু আছে, সেই সেতুটির অপর দিকের রেলিংটি ভেঙ্গে গেছে। জাতীয় সড়কের সেতুটির ভগ্ন অবস্থা, যে কোনও সময়ে ভয়ঙ্কর দুর্ঘটনা ঘটতে পারে এবং ওই সেতুর অবস্থাও ভাল নয়। আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে ওই রেলিংটি এবং সেতুটি মেরামতি করা হয়, তা না হলে একটা ভয়ঙ্কর দুর্ঘটনা ঘটে যেতে পারে।

**শ্রী নটবর বাগদী ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং এর প্রতিকার চাইছি। আপনারা জানেন যে পৃথিবীতে আজ আদিবাসী জনগোষ্ঠী প্রায় অবলুপ্ত। একমাত্র শবর এবং খেরিয়া সম্প্রদায় তারা আগে সাপ ব্যাঙ খেয়ে বনে জঙ্গলে ঘুরে বেড়াত। এখন বামফ্রন্ট সরকার আসার পরে তারা ঘর বাঁধতে শিখেছে। তারা এখন জঙ্গলের ধারে ঘর বাঁধতে শিখেছে। আমার বাড়ির কাছে হুড়া থানা রাহেড়ি গ্রামে একজন শবর মহিলা সহ ৫জন শবরকে গরু চুরি করার অপরাধে কংগ্রেসিরা বাড়িতে ডেকে নিয়ে গিয়ে প্রচন্ড রোদের মাঝখানে দাঁড় করিয়ে রাখে। তাদের মধ্যে একজন মারা যায়। ওই হেমা শবর যুবককে পাথরের আঘাতে মেরে ফেলা হয়। কিন্তু এখনও পর্যন্ত কেউ গ্রেপ্তার

হয় নি। এটি একটি মর্মান্তিক ঘটনা, ওই এলাকার কংগ্রেসিদের বাড়িতেই আপরাধীরা লুকিয়ে আছে, পুলিশ যথেষ্ট অ্যাকশন নিচ্ছেন কিন্তু এখনও আসল অপরাধীকে ধরা যায় নি। আমি এই ঘটনার তীব্র প্রতিবাদ করছি এবং অবিলম্বে যাতে দোষীর শাস্তি হয় ও গ্রেপ্তার করা হয় তারজন্য আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অমিয় পাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ে সভার দৃষ্টি আকর্ষণ করছি। ভারতীয় স্টেট ব্যাঙ্কের যে বিদেশি বিভাগ আছে, যেটি টাটা সেন্টারে অবস্থিত, জওহরলাল নেহেরু রোডে, সেই বিভাগটি কেন্দ্রীয় সরকার কলকাতা থেকে স্থানান্তরিত করার চেষ্টা করছেন। এখানে ৪০০ জন কর্মী কাজ করেন এবং এর সঙ্গে যে দালাল সংস্থা যুক্ত আছে তাতে প্রায় ২৫০ জন মানুষ কাজ করেন। এই বিদেশি বিভাগটিকে কেন্দ্রীয় সরকার আগেও বহুবার তুলে নেবার চেষ্টা করেছিলেন এবং এখান থেকে বোম্বাই তুলে নিয়ে যাবার চেষ্টা করেছিলেন। এই নিয়ে বিধানসভাতে বহু আলোচনাও হয়েছিল, চাপ সৃষ্টি করা হয়েছিল। তখন বলা হয়েছিল যে এর কাজ হ্রাস করার জন্য এর আলাদা আলাদা ভাবে ৩টি শাখা খোলা হবে। সেইভাবে কাজের জন্য বিকেন্দ্রীকরণ করা হচ্ছে বলে এই অজুহাত দেখিয়ে বোম্বাই, মাদ্রাজ এবং কলকাতাতে শাখা খোলা হয়েছিল। তখন মাননীয় মুখ্যমন্ত্রী এই বিষয়ে কেন্দ্রীয় সরকারের কাছে চিঠিও দিয়েছিলেন যাতে এই দপ্তরটিকে তুলে না নেওয়া হয়! তখনকার মতো এই সরানোর সিদ্ধান্ত তাদের বন্ধ হয়। কিন্তু আবার তারা স্টেট ব্যাঙ্কের বিদেশি বিভাগকে কলকাতা থেকে বোম্বাইয়ে সরিয়ে নিয়ে যাবার চক্রান্ত শুরু করেছে। আমার অনুরোধ সভা থেকে সর্ব দলীয় একটি সর্ব সম্মতিক্রমে প্রস্তাব আনা হোক যাতে এই স্টেট ব্যাঙ্কের বিদেশি বিভাগটিকে কলকাতা থেকে অন্যত্র স্থানান্তরিত করা না যায়।

**শ্রী সলিব টোপ্পো ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল আনন্দবাজারে পত্রিকাতে একটি খবর বেরিয়েছে যে উত্তরবঙ্গের ডুয়ার্স এলাকাতে ঝড়খন্ডী মুভমেন্ট শুরু হয়েছে। আমি এই সম্পর্কে আগেও বলেছি এবং এখনও বলছি যে, ডুয়ার্স এলাকায়, চা বাগান এলাকায় যে সমস্ত মানুষ আছে তাদের শিক্ষা দীক্ষার অভাব আছে এবং বিশেষ করে চা বাগানের শ্রমিকদের ডেভেলপের ক্ষেত্রে বিশেষ অসুবিধা আছে পশ্চিমবঙ্গের নাগরিক হিসাবে প্রমাণ করার ক্ষেত্রে এই সম্পর্কে যথেষ্ট আশঙ্কা রয়েছে।

এক দিকে সরকারের ঔদাসিন্যের মনোভাব অন্য দিকে চা বাগানের মালিকদের দাপট, এই দুইটি কারণে উত্তরবঙ্গের ডুয়ার্সের চা বাগান এলাকায় ঝাড়খন্ডীদের মুভমেন্ট শুরু হয়েছে। মালবাজার, মটেল, নাগরাবাজারে মুভমেন্ট শুরু হয়েছে। তাই আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি, অবিলম্বে ওখানকার মূল সমস্যা সম্পর্কে সরকার নজর দিক এবং যে সমসা ঘটেছে তা সমাধান করার চেষ্টা হোক। ওখানে নজর না দিলে একটা বিরাট আন্দোলন সৃষ্টি হবে।

এক দিকে গোর্খা আন্দোলন আর এক দিকে ঝাড়খন্ডীদের আন্দোলন এই দুইটি আন্দোলন যদি দানা বাঁধে তাহলে একটা ভীষণ সমস্যা দেখা দেবে। ওখানকার ছাত্রদের অধিকাংশই হচ্ছে হিন্দী ভাষী, ওদের হিন্দী পুস্তক দেওয়া হচ্ছে না, ১০।১১টি হিন্দী হাইস্কুল আছে কিন্তু ওখানকার ছাত্ররা মাধ্যমিক পাশ করে তারা বিহারে চলে যাচ্ছে, ওখানে একটিও কলেজ নেই বলে। তাই অবিলম্বে বিষয়গুলি দেখার জন্য আমি অনুরোধ করছি।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, গত বছরে দেখা যাচ্ছে সময়মতো ব্যবস্থা না নেওয়ার দরুন ম্যালেরিয়ার জন্য মৃত্যু ঘটেছে, এবারেও ব্যাপক ভাবে ম্যালেরিয়া দেখা দিচ্ছে জলপাইগুড়ি এলাকায়। দিল্লি থেকে একটা টিম এসেছিল ম্যালেরিয়ার ব্যাপারে দেখার জন্য কিন্তু কোনও রকম ব্যবস্থা নেওয়া হয় নি। ডি. ডি. টি. স্প্রের একটা ব্যবস্থা থাকা দরকার বিশেষ করে ফরেস্ট এবং চা বাগিচা এলাকায়। ম্যালেরিয়ার এই আক্রমণ দিল্লিতে যারা রয়েছেন তাদের গায়ে লাগবে না কারণ তাদের চামড়া হচ্ছে গন্ডারের চামড়া। তাই বলব যাতে করে জলপাইগুড়ির ডুয়ার্স এলাকায় নিয়মিত ডি. ডি. টি. স্প্রে করা হয় সেটা দেখার জন্য। ম্যালেরিয়ার ব্যাপারে বলি গতবারে যে অবস্থা সৃষ্টি হয়েছিল বিশেষ করে ফরেস্ট এলাকায় এবং চা বাগিচা এলাকায় সেই পরিপ্রেক্ষিতে বলি চা বাগিচার মালিকদের যেটা করার কথা ছিল সেই কথা তারা রাখে নি, তারা বলেছিল একটা স্বাস্থ্য কেন্দ্র গড়ে তুলবে, যোগাযোগ ব্যবস্থা করবে, কিন্তু কিছুই তারা করে নি। এই সমস্ত ফরেস্ট ভিলেজগুলি চা বাগিচা মালিকদের দ্বারা নিয়ন্ত্রণ হয়, ওখানে পঞ্চায়েতি ব্যবস্থা নেই, রাজ্য সরকারের প্রশাসনিক ব্যবস্থা সেখানে নেই, তাই এই ব্যাপারে রাজ্য সরকার বসে না থেকে অনতি বিলম্বে যাতে ম্যালেরিয়ার আক্রমণকে প্রতিরোধ করার জন্য ব্যবস্থা নেওয়া যায় তারজন্য স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সাথে সাথে আন্ত্রীকের ব্যাপারে বলি পরিশ্রুত পানীয় জলের গ্যারান্টি দেবার জন্য মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই হাউসের তরফ থেকে কেন্দ্রীয় রেল মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় দুইটি গুরুত্বপূর্ণ রেল পথ আছে একটি হচ্ছে আহমেদপুর কাটোয়া এবং আর একটি হচ্ছে বর্ধমান কাটোয়া রেল পথ। এই ন্যারোগেজ রেল পথ দুইটি তুলে দেওয়ার জন্য রেল মন্ত্রক সম্প্রতি একটি নির্দেশ বলে ৫টি বাদে সমস্ত স্টেশনের পরিচালনভার কন্ট্রাক্টারদের হাতে তুলে দেওয়ার চেষ্টা হচ্ছে। ৫টি স্টেশন বাদে সমস্ত ক্রশিং স্টেশনকে হল্ট স্টেশনে রূপান্তরিত করার উদ্যোগ নেওয়া হয়েছে। রেল প্রশাসনের এই জন স্বার্থ বিরোধী সিদ্ধান্তের বিরুদ্ধে এলাকার সর্বস্তরের মানুষের মধ্যে প্রচন্ড বিক্ষোভ সৃষ্টি হয়েছে। রেল প্রশাসনের নির্দেশ কার্যকর করতে গিয়ে জন বিক্ষোভের মুখে রেল কর্মীরা ফিরে আসতে বাধ্য হচ্ছেন, তা সত্ত্বেও আর একটি স্টেশনে রাতের অন্ধকারে সিগন্যালের তার কেটে দেওয়া হয়েছে, লাইন উপড়ে দেওয়া হয়েছে, এলাকার

সর্বস্তরের জন প্রতিনিধিরা মাননীয় রেলমন্ত্রী ও মুখ্যমন্ত্রীর কাছে জরুরি তারবার্তা পাঠিয়ে সিদ্ধান্ত কার্যকর করার থেকে বিরত থাকার আবেদন জানিয়েছেন। যাত্রী সাধারণের আবেদনের ভিত্তিতে মহামান্য কলকাতার হাইকোর্ট স্থিতাবস্থা বজায় রাখার জন্য নির্দেশ জারি করেছেন। প্রত্যেক দিন প্রতিটি স্টেশনে যাত্রী বিক্ষোভ হচ্ছে। অবিলম্বে এই সিদ্ধান্ত প্রত্যাহারের জন্য মাননীয় রেলমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং এলাকার মানুষের দীর্ঘ দিনের দাবিকে মেনে নিয়ে রেল পথ দুইটি ব্রডগেজে পরিণত করার দাবি জানাচ্ছি।

[1-00 — 1-10 P.M.]

**শ্রী সৌগত রায় :** স্যার, এই রাজ্যের মন্ত্রীরা বিদেশে যাবার জন্য এবং ক্যাপিটালিজিমের হেড কোয়ার্টার আমেরিকায় যাবার জন্য ব্যস্ত হয়ে পড়ে। কিছুদিন আগে সত্যসাধন বাবু বিদেশ থেকে ঘুরে এলেন, এখন আবার দেখছি আজকে মৎস্য মন্ত্রী কিরণময় নন্দ আমেরিকায় যাবেন। কোনও সরকারি সভায় নয়, একটা বে-সরকারি মেলা হচ্ছে সেখানে তাকে ইনভাইট করা হয়েছে এবং তার পেছনে অনেক টাকা খরচ হবে। মন্ত্রীদের খরচ রাজ্য সরকারকে দিতে হয়। কিন্তু তার সঙ্গে ঐ বিভাগের সচিবও যাচ্ছেন এবং তারজন্য খরচ হচ্ছে দেড় লক্ষ টাকা। ঐ সচিবের খরচ নাকি যোগাচ্ছেন সুন্দরবন অ্যাকুয়াটিক নামে একটি বে-সরকারি সংস্থা। যে সংস্থাটিকে রাজ্য সরকার সাত লক্ষ টাকা লোন দিয়েছে তারা আবার মৎস্য দপ্তরের সচিবের জন্য দেড় লক্ষ টাকা খরচ করছেন! এর আগে বাজেটের সময় আমি মন্ত্রী মহাশয়ের প্রশংসা করেছিলাম, এখন দেখছি ভুল হয়েছিল। এরা মন্ত্রী হওয়ার পর পরই ব্যবসায়ীদের সাথে টাই-আপ করে এবং ঝুনঝুনওয়াল, সুরেকাদের সঙ্গে চুক্তি করছে। রাজ্য সরকারের মন্ত্রীদের বিদেশে যাওয়া একটু কমানো দরকার। কারণ, রাজ্য সরকারের ভাঁড়ে মা ভবানী। রাজ্যের জনগণকে তারা কোন মুখে কষ্ট করতে বলবেন এই ব্যাপারে আমি মন্ত্রী মহাশয় ও মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল :** স্যার, আমাদের গর্বিত হওয়া উচিত। কারণ, ভারতবর্ষের মধ্যে একমাত্র আমাদের রাজ্যের মৎস্য মন্ত্রীই অল ওয়ার্ল্ড কনফারেন্সে ইনভাইটেড হয়েছে। সেই অর্থে আমাদের অন্তত গর্ব করা উচিত, আমরা খুশি, আমরা তাই তাকে অভিনন্দন জানাচ্ছি।

**মিঃ স্পিকার :** আমি তো অরলান্ডো গিয়েছিলাম, তাছাড়া আরেকটা কাজে ওখান থেকে কেম্যান আইল্যান্ডেও গিয়েছিলাম। আমি কমনওয়েলথ পার্লামেন্টারীর কাজে বাইরে গেলে খারাপ নয়, মন্ত্রীরা আমেরিকায় গেলেই খুব খারাপ।

**শ্রী সৌগত রায় :** স্যার, আপনি তো কমনওয়েলথ পার্লামেন্টারীর কাজে বাইরে গিয়েছিলেন।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** স্যার, আমি শুধু মাননীয় সৌগত বাবুকে জিজ্ঞাসা করি কেন্দ্রীয় নগর উন্নয়ন দপ্তরের রাষ্ট্রমন্ত্রীর সঙ্গে কাউন্সিলার অতীন ঘোষ যে মালদ্বীপ গিয়েছিলেন সেই খরচের টাকাটা কে দেবেন, সেটা কি আপনি আমাকে জানাবেন?

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মানব বাবু হয়ত জানেন না, তাই বলছি, কেন্দ্রীয় নগর উন্নয়ন ও মানব সম্পদ দপ্তরের পক্ষ থেকে বিভিন্ন সময় বিদেশে যুব প্রতিনিধিদের পাঠাতে পারেন এবং অতীন ঘোষ ভারত সরকারের যুব প্রতিনিধি হিসাবে মালদ্বীপ গিয়েছিলেন। তাও বেশি দূর নয় ত্রিবান্দ্রম থেকে মাত্র দু-তিন ঘন্টার জার্ণি।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। এখন প্রচন্ড খরা চলছে। আমার এলাকায় জলের স্তর দারুণ ভাবে নেমে গিয়েছে। পানীয় জলের সঙ্কট দেখা দিয়েছে। আন্ত্রিক রোগ দেখা দিয়েছে। এই রোগে ৯ জন মারা গেছেন। চাষীদের ধানের ফসল নষ্ট হচ্ছে। এই এলাকাকে খরা প্রবণ এলাকা হিসাবে ঘোষণা করা হোক। যাঁরা মারা গিয়েছে তাঁদের জন্য কিছু করা হোক। আমি উর্দ্ধতন কর্তৃপক্ষের দৃষ্টি আকর্ষণ করছি তাঁদের প্রতি ব্যবস্থা নেওয়ার জন্য। আগে কোনও রকম ব্যবস্থাই নেওয়া হয় নি। আপনার মাধ্যমে ব্যবস্থা নেওয়ার দাবি জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার স্যার, আজকে পশ্চিমবঙ্গের যুব কংগ্রেস রাজ্যের বামফ্রন্ট সরকারের ব্যর্থতার প্রতিবাদে সমাবেশ ডেকেছে। ইতিমধ্যেই ২৫।৩০ হাজার যুবকের সমাবেশ ঘটেছে। সেখানে হয়ত এক লক্ষ যুবকের সমাবেশ অতিক্রম করবে। স্যার, আমরা বলি যে, পশ্চিম বাংলায় এই বামফ্রন্ট সরকারের আমলে উন্নয়নের অগ্রগতি স্তব্ধ হয়ে গেছে গত ১৫ বছরে। বিদ্যুৎ সঙ্কটের যে কি বেহাল অবস্থা তা ইতিমধ্যেই পশ্চিম বাংলার মানুষ উপলব্ধি করতে পেরেছেন। আজকে নারীর সম্মান ভুলুন্ঠিত হয়েছে, নারীর প্রতি অমর্যাদা চরম পর্যায়ে পৌঁছেছে। এই ব্যাপারে বিল এনে সার্কুলেট করতে হবে। যে বিলে আমাদের বিস্তারিত আলোচনা করতে হবে। শহর কলকাতায় যে জলাভূমি — আজকে তাকে নষ্ট করে ফেলা হচ্ছে। সবুজ এলাকাকে ধ্বংস করে দেওয়া হয়েছে। সব মিলিয়ে গত ১৫ বছরে একটা ভয়ঙ্কর অবস্থার সৃষ্টি হয়েছে। এর বিরুদ্ধে আজকে যুব সমাজ যে বৃহত্তর আন্দোলনের ডাক দিয়েছে সেই আন্দোলনকে সভা থেকে অভিনন্দন জানানো উচিত। কারণ পশ্চিম বাংলায় বামফ্রন্ট সরকারের বহুমুখী ব্যর্থতাকে প্রকাশ করতে আজকে যুব সমাজ সোচ্চার এবং আশা করি এতে সরকারের চেতনা ফিরবে। সরকারের ব্যর্থতার বিরুদ্ধে, উন্নয়নের অগ্রগতি যেভাবে স্তব্ধ হয়ে গেছে তার বিরুদ্ধে আমরা ধিক্কার জানাচ্ছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা অত্যন্ত

দুঃখজনক ঘটনার প্রতি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী এবং ত্রাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ৬।৭ রাত্রের মধ্যে কোনও এক সময়ে মালদা জেলার হরিশ্চন্দ্রপুর প্রভাতকুমার দাস নামে এক যুবকের পুলিশ লক আপে মৃত্যু হয়েছে। কিভাবে মৃত্যু হয়েছে আমি জানি না। পুলিশের ভারশান অন্য রকম। স্থানীয় লোক বলছেন ওকে মেরে ফেলে দেওয়া হয়েছে। আমি দাবি করছি যে, এই ব্যাপারটা মালদা জেলার পুলিশকে দিয়ে এনকোয়ারী না করিয়ে অন্য কোনও অফিসার বা সি. আই. ডি. নিযুক্ত করা হোক। আমার মনে হয় এস. পি. ব্যাপারটাকে অন্য দিকে ঘুরিয়ে দিচ্ছেন। ওখানকার সমস্ত পুলিশকে বদলি করে দেওয়া হয়েছে। এর ফলে পুলিশ মহলে একটা হতাশার সৃষ্টি হয়েছে এবং এর ফলে পুলিশকে অসুবিধা ভোগ করতে হবে। যারা দোষী নয় তাদেরকেও বদলি করে দেওয়া হয়েছে। দুই স্ত্রী, চার ছেলে মেয়ে এবং মা, বাবা আছেন। আমি ত্রাণমন্ত্রীর কাছে দাবি করছি অবিলম্বে পেনশনের ব্যবস্থা করতে।

[1-10 — 2-00 P.M.(including adjournment)]

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই এবং সম্মানীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করতে চাই একটা সংবেদনশীল ব্যাপারে। আপনার মাধ্যমে উপস্থিত করতে চাই, আজকে রাজ্যের প্রতিবন্ধীদের নিয়ে এই সভায় আলোচনা হয়েছে। রাজ্যে সরকারের পরিবহন দপ্তরের আদেশ ছিল প্রত্যেকটি সরকারি বাসে প্রতিবন্ধীদের বিনা ভাড়ায় ভ্রমণ করার। সম্প্রতি দূরপাল্লার বাসে সেই সুযোগ তুলে নেওয়া হয়েছে। সেই সুযোগ যাতে না পায় তারা, সাম্প্রতিককালে সেই রকম আদেশ দেওয়া হয়েছে এবং সাম্প্রতিককালে কার্যকর করা হয়েছে। আমি ৭ তারিখে মেদিনীপুর থেকে সরকারি বাসে আসছিলাম। প্রতিবন্ধীর কাছে ভাড়া চাওয়া হয়। আমরা বাসের সমস্ত প্যাসেঞ্জার অনুরোধ করায় তিনি কলকাতায় আসতে পারেন। হঠাৎ এই অমানবিক আদেশ কেন জারি করা হয়েছে, তা জানি না। আমি পরিবহন মন্ত্রীকে অনুরোধ করব, পুরানো আদেশ পুনর্বহাল করা হোক। মাননীয় ত্রাণমন্ত্রী চেষ্টা করছিলেন যাতে এই সুযোগ পাকাপাকি ভাবে দেওয়া হয়। উনি বোধ হয় জানতেন না, দূরপাল্লার সমস্ত রাজ্য সরকারি বাসে এই সুযোগ তুলে নিয়ে আদেশ জারি করা হয়েছে। নূতন আদেশ সাম্প্রতিককালে জারি করা হয়েছে। আমি আপনার মাধ্যমে বিনয়ের সঙ্গে আবেদন করতে চাই প্রতিবন্ধীদের প্রতি স্বাভাবিক ভাবে মানুষের একটা সামাজিক কর্তব্য আছে এবং আপনার মাধ্যমে এই সুযোগ যাতে প্রতিবন্ধীরা পুনরায় পেতে পারে তারজন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী এবং ভূমি রাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এক উদ্বেগজনক বিষয়। আমার রাণাঘাট কেন্দ্রের পাঁটুলি ১৫১ নং মৌজায় প্রায় আড়াইসো বিঘা জমি তিন ফসলি, শ্যালো টিউবওয়েল আছে, ডিপ টিউবওয়েল আছে। সেখানে বি. এস. এফ. ক্যাম্প করবে বলে ঠিক করেছে। ওই অঞ্চলের কৃষকরা হাহাকার করছে। ২৪/২৮টি পরিবার অনাহারে মারা যাবে। অনেক পতিত জমি রয়েছে,

সেখানে বি. এস. এফ. ক্যাম্প বসানো যেতে পারে। এই জমি নিয়ে নিলে অনেক কৃষক অনাহারে মারা যাবে। তিনটি সাঁওতাল পরিবার এখানে রয়েছে। তারা কৃষকদের জমিতে কাজ করে এবং কৃষকদের বাড়তি কেউ কাজ করে না। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব, অন্যত্র বি. এস. এফ. ক্যাম্প করা হোক। ওখানে এই ক্যাম্প হলে অনেক মানুষ অনাহারে পতিত হবে। এই কথা বলে আমি আমারা বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভা চলছে এবং আপনি জানেন এই সময়ে কয়েকটা উপ-নির্বাচন আরম্ভ হয়েছে। তার মধ্যে ঝাড়গ্রামের নয়াগ্রামে একটা বিধানসভা উপ-নির্বাচন হচ্ছে। আমি খুব দুঃখের সঙ্গে জানাচ্ছি, আমাদের ওখানে বিধানসভার যিনি প্রার্থী আছেন, তিনি সকাল বেলা টেলিফোন করে আমাকে যোগাযোগ করেন। ঝাড়গ্রামে যে ঘটনা ঘটে গেল তাতে ঝাড়গ্রাম মহকুমার সমস্ত কংগ্রেস নেতা একটা হাসপাতালে ভর্তি হয়েছেন। ১৪ জন হাসপাতালে ভর্তি হয়েছেন, তার মধ্যে প্রাক্তন কেন্দ্রীয় মন্ত্রীও আছেন। এই ঘটনা ঘটেছে ২৪ ঘন্টার মধ্যে। মুখ্যমন্ত্রী আছেন। উপ-নির্বাচনের সময়ে ঝাড়গ্রামে এই রকম ঘটনা ঘটে গেল তাতে সেখানে ফ্রি অ্যান্ড ফেয়ার ইলেকশন হতে পারে কিনা, সে বিষয়ে আমাদের সন্দেহ দেখা দিয়েছে। এটা সত্য সেখানে যদি কংগ্রেসকে টেরিফায়েড করা হয় এবং রেন অফ টেরর প্রিভেল করে তাহলে সেখানে ফেয়ার অ্যান্ড ফ্রি ইলেকশন হতে পারে না। আমার মুখ্যমন্ত্রীর কাছে প্রথম দাবি, কালকে তিনি স্টেটমেন্ট করুন সেখানে কি হয়েছে এবং আমি দাবি করব আমরা যারা এখানে বক্তৃতা করছি সমস্ত দলের প্রতিনিধি নিয়ে আপনার নেতৃত্বে আমরা সেখানে যেতে চাই। বিধানসভা চলাকালীন, উপ-নির্বাচনের প্রাক্কালে এই রকম হলে একটা ফ্রি অ্যান্ড ফেয়ার ইলেকশন হতে পারে কিনা সেইটা দেখে বিধানসভায় আপনাকে রিপোর্ট দেব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জোরের সঙ্গে বলছি, মুখ্যমন্ত্রী অন্যায়কারী, অপরাধীদের না গ্রেপ্তার করলে ওই কেন্দ্রের বিধানসভার যিনি কংগ্রেস প্রার্থী তাকে বিধানসভা নির্বাচনে অংশ গ্রহণ করতে দেব কিনা — এইটা ভাবনা চিন্তার বিষয় হয়েছে। এইটা যদি সরকার কন্ট্রোল করতে না পারেন, আইন-শৃঙ্খলার পরিস্থিতি রাজ্য সরকার ভাল না করেন, ফেয়ার অ্যান্ড ফ্রি ইলেকশন না হয়, আমরা বাধ্য হব প্রার্থী কয়েকজন গিয়েছেন। আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীকে বলব, কালকে স্টেটমেন্ট করুন, আপনার মাধ্যমে একটা সর্বদলীয় কমিটি ভিজিট করুক, আপনার কাছে রিপোর্ট জমা দিক। যেহেতু একটা নির্বাচন হচ্ছে, সেটা ফ্রি অ্যান্ড ফেয়ার হোক, সেটা আমরা সকলেই চাই।

**শ্রী ধীরেন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বীরভূম জেলার ইলামবাজারে বিধ্বংসী ঝড়ের ব্যাপারে আমি উল্লেখ করতে চেয়েছিলাম, সে সম্পর্কে আমাদের জেলার তিনজন মাননীয় সদস্য ইতিপূর্বেই উল্লেখ করেছেন। আমি আর বিশেষ সময় না নিয়ে শুধু মাত্র সরকারের দৃষ্টি আকর্ষণ করে বলব, বর্ষা আগত প্রায় কাজেই সকলের আশ্রয়ের ব্যবস্থা করা অবিলম্বে খুবই জরুরি। ক্ষতিগ্রস্তদের জন্য খুব তরান্বিত ভাবে যাতে আশ্রয় নির্মাণ করা যায়

তারজন্য আমার অনুরোধ, অনুদান ও ঋণদান এই দুটি প্রকল্পে টাকা অবিলম্বে মঞ্জুর করা হোক। ক্ষতিগ্রস্তদের যে সাহায্য দেওয়া হচ্ছে সেটা অপ্রতুল ঠিকই কিন্তু জেলা প্রশাসনের হাতে যা আছে তাই দেওয়া হচ্ছে। রাজ্য সরকারের কাছে আমার আবেদন, সাহায্য বাড়ানোর কাজটা তরান্বিত করুন এবং তা যাতে জেলা প্রশাসনের হাতে সত্বর পৌঁছায় তার ব্যবস্থা করুন।

**মিঃ স্পিকার ঃ** এখন বিরতি, আমরা আবার মিলিত হব দুটোর সময়।

(At this stage the House was adjourned till 2-00 p.m.)

[2-00 — 2-10 P.M.(after adjournment)]

**শ্রী তরুণ চ্যাটার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার অনুমুতি নিয়ে একটি গুরুত্বপূর্ণ এবং উদ্বেগজনক সংবাদ এখানে রাখতে চাই। স্যার, এই মাত্র খবর পেলাম পশ্চিম বাংলায় 'হিন্দুস্থান ফার্টিলাইজার' বন্ধ হয়ে গেল। টাকার অভাবে এবং কেন্দ্রীয় সরকারের নূতন শিল্প নীতির ফলে আড়াই হাজার শ্রমিক নিয়ে কোম্পানিটি বন্ধ হয়ে গেল। টাকার অভাবে ন্যাপথার, লুব্রিকেটিং অয়েল এবং ফারনেস অয়েল যোগান না দেওয়ার জন্য সংস্থাটি বন্ধ করে দিল। আমি এই সভার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে অনুরোধ করছি সংস্থাটি বন্ধ না করে, সংস্থাটিকে সঠিক ভাবে চালাবার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার বাজেট স্পিচের মধ্যে দুটি ছাপার ভুল আছে। একটা হচ্ছে প্যারাগ্রাফ ২৩-এ চা শ্রমিকের সংখ্যা ছাপা আছে '৯ লক্ষ', ওটা হবে 'আড়াই লক্ষ'। আর একটা ফ্যাক্টরির ব্যাপারে শেষ দিকে ৪৯ প্যারায় আছে '৯৭৪৫', ওটা হবে '৯৪৪৫'।

মাননীয় সদস্য ফার্টিলাইজার কারখানা সম্বন্ধে যে কথা বললেন সে সম্বন্ধে আমি একটু বলি। আমাদের কাছে দু দিন আগে খবর আসে দুর্গাপুর ফার্টিলাইজার স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ডের ৫ কোটি টাকার ইলেক্ট্রিকের বিল দেয় নি। ফলে ওরা টাকার অভাবে সংস্থাটি বন্ধ করে দিতে চায়। ওদের চেয়ারম্যান কালকে লেবার সেক্রেটারির সঙ্গে কথা বলেন। আগেও কথা বলেছিলেন। ওঁরা বলেন যে, ওঁদের কোনও উপায় নেই, ওঁরা বন্ধ করে দেবেন। আমি লেবার সেক্রেটারির সঙ্গে আলোচনা করে তাঁকে বলি যে, ওঁদের বলে দিন যে, ওঁরা এখন যতটা পারে ততটা টাকা দিয়ে দিন। ওঁদের বন্ধ করা চলবে না। আমি শুনেছি লেবার সেক্রেটারির সঙ্গে এবং পাওয়ার ডিপার্টমেন্টের সঙ্গে কথা হয়েছে ওঁরা এখন ৫০ লক্ষ টাকা পে ডাউন করবেন এবং বাকিটা ইন্সটলমেন্টে করবেন। সেই মর্মে ওঁদের একটা চিঠি গতকালই ফ্যাক্সে নিয়ে আসার কথা ছিল। আমি ভেবেছিলাম সেইমতো সব কিছু ঠিক হয়েছে। এখন যা শুনছি সেটা আমি অনুসন্ধান করব।

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No. 39

**Mr. Deputy Speaker :** There are 9 cut motions to Demand No. 39. All the cut motions are in order and taken as moved.

**1-2 Dr. Manas Bhunia :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**3 Shri Abdul Mannan :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**4-5 Shri Deba Prasad Sarkar :** — do —

**6 Shri Sudip Bandyopadhyay :** — do —

**7-9 Shri Saugata Ray :** — do —

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আজকে আমাদের দলের সদস্যরা একটু কম সংখ্যায় এখানে উপস্থিত আছেন। তার কারণ আপনি জানেন বামফ্রন্টের বিরুদ্ধে প্রতিবাদ জানাবার জন্য যুব কংগ্রেসের পক্ষ থেকে সমাবেশের ডাক দেওয়া হয়েছে। সেই বিরাট জনসমাবেশে যোগ দেওয়ার জন্য আমাদের সদস্যরা সেখানে গিয়েছেন। সেখানে আজকে হাজার হাজার মানুষের সমাবেশ ঘটেছে। বিশেষ করে যুবকরা সেখানে বিরাট সংখ্যায় উপস্থিত হয়েছেন। পশ্চিম বাংলার সামগ্রিক যে অবস্থা তার বিরুদ্ধে তাঁরা প্রতিবাদ করছেন। আমি পরে সে কথা আলোচনা করব। আমি সেই জনসমাবেশ দেখে এসেছি। জনসংখ্যা দেখে সি. পি. এম.-এর অনেক বিধায়ক ভয়ে বিধানসভায় ঢুকে পড়েছেন। আমি পরে এ বিষয়ে আলোচনা করব।

স্যার, আমি বক্তৃতা শুরু করার আগে আর একটি কথা বলে রাখি। এখানে উদাহরণ পেলাম মাননীয় সদস্য শ্রী তরুণ বাবুর মাধ্যমে। কেন্দ্রীয় সরকারি সংস্থা সম্পর্কে যে রাজনৈতিক অপপ্রচার তাঁরা বারবার করে করছেন তারই একটি উদাহরণ, দুর্গাপুরের এইচ. এফ. সি. বন্ধ হয়েছে ন্যাপথা ছিল না নয়, রাজ্য সরকার বিদ্যুৎ কেটে দিয়েছেন বলে। যেখানে রাজ্য সরকার বিদ্যুৎ কেটে দিয়েছেন, তিনি সেই কথা বললেন না, বললেন, কেন্দ্রীয় সরকার-এর টাকা বন্ধ হয়ে গেছে। আমি শান্তি বাবুকে ধন্যবাদ জানাই যে, তিনি সঠিক তথ্য এখানে উত্থাপন করেছেন বলে। এবার আমি আসল আলোচনায় আসছি। মাননীয় শ্রমমন্ত্রীর পেশ করা যে বাজেট বিবৃতি এবং বাজেট বরাদ্দ এবং যার একটা অংশ আছে ডিপার্টমেন্ট অফ

ইন্ডাস্ট্রিয়াল ট্রেনিং — তরুণ মন্ত্রী বংশগোপাল বাবুর দায়িত্বে তার বাজেট বরাদ্দ — এই দুটোর আমি বিরোধিতা করছি এবং যে কাট মোশন আছে তাকে সমর্থন করছি। শ্রমমন্ত্রীর এই যে বাজেট বক্তৃতা এটা প্রকৃতপক্ষে তাঁর দপ্তরের কাজের কোনও বিবরণ নয়, কেন্দ্রের বিরুদ্ধে তার বক্তব্যের একটা রাজনৈতিক দলিল এবং বামফ্রন্টের স্বাভাবিক কায়দায় তাঁর কেন্দ্রের বিরুদ্ধে বিষোদ্গার। গত ১ বছর ধরে এই একই কথা ভাঙ্গা রেকর্ডের মতো বলছেন, কেন্দ্র জনবিরোধী আই. এম. এফ.-এর চাপে পড়ে অর্থনীতি, শিল্প নীতি শেষ হয়ে যাবে এবং এরজন্য শ্রমিক সাধারণের সর্বনাশ হয়ে যাবে, শ্রমিক হয়ে যাবে, শিল্প উঠে যাবে। আপনার মনে আছে, গত বছর আমি লেবার বাজেটের দিন আমার বক্তৃতার সময় বলেছিলাম, আমরা কোন জায়গায় কোন কারখানা উঠে যাবে, বন্ধ হয়ে যাবে, শ্রমিকদের চাকরি চলে যাবে — এটা আমরা বিরোধিতা করি এবং করব। এর সঙ্গে আমাদের রাজনীতির কোনও সম্পর্ক নেই। আমরা সাধারণভাবে শ্রমিকদের পক্ষে। কিন্তু গত ১ বছরে এটাই প্রমাণিত হয়েছে, বামফ্রন্টের পক্ষ থেকে, সি. পি. এম.-এর পক্ষ থেকে যে প্রচার চালু হয়েছে তা অসত্য এবং দেখা গেছে যে কথা প্রধানমন্ত্রী বলেছিলেন যে আমরা একটা কারখানাও বন্ধ করে দেব না বা পাবলিক সেক্টরে শ্রমিক ছাঁটাই করব না — সেকথা সত্য বলে প্রমাণিত হয়েছে। কোনও একটি জায়গায় একটি কারখানাও বন্ধ হয় নি এবং একটি শ্রমিক ছাঁটাই হয় নি। যদি এর কোনও উদাহরণ থাকে তাহলে আমার বক্তৃতার পর কেউ বলবেন। যে পরিপ্রেক্ষিতে এই অর্থনীতি নেওয়া হয়েছে সেই অর্থনীতির সামনে দাঁড়িয়ে বামফ্রন্ট গঠনমূলক মনোভাব না নিয়ে নেতিবাচক মনোভাব নিয়ে রাজনৈতিক প্রচার করার চেষ্টা করছেন। যেখানে আশা করা গিয়েছিল একটা রাজ্য সরকার হিসাবে দেশের এই কঠিন অর্থনীতির অবস্থার তারা কিছু গঠনমূলক সমালোচনা করবেন, কিছু সাজেশন দেবেন, কিছু বক্তৃতা রাখবেন। আমি শ্রমমন্ত্রীর দেওয়া যে বক্তৃতা দুটি — লেবার ইন ওয়েস্ট বেঙ্গল অ্যাপেন্ডিক্সে লেখা আছে তার একটি সংক্ষিপ্ত আর একটি তার চেয়েও লম্বা — যেটা উনি শ্রমমন্ত্রী সম্মেলনে বলেছিলেন — সেটা আমি মনোযোগ দিয়ে পড়েছি। তা থেকে কোনও গঠনমূলক সমালোচনা বেরিয়ে আসে নি। সত্যটা কি? ভারতবর্ষে আজকে যে ২৪৪টি কেন্দ্রীয় রাষ্ট্রায়ত্ত সংস্থা আছে যেগুলি কংগ্রেস কেন্দ্রে ক্ষমতায় থাকার সময় তিল তিল করে তৈরি করেছে দেশের পুঁজিপতিদের মুখের সামনে দাঁড়িয়ে সেগুলি আজকে ভালভাবে চলছে। তার কিছু সমস্যা আছে।

[2-10 — 2-20 P.M.]

সমস্যা হচ্ছে এই যে, ২৪৪টির মধ্যে ১৪৪টি নিয়ে কোনও সমস্যা নেই, তারা কোটি কোটি টাকা লাভ করছে। ওভার অল পাবলিক সেক্টার আন্ডারটেকিংসে লাভ হচ্ছে, কিন্তু সমস্যা যেটা হচ্ছে সেটা হচ্ছে দুটি নূতন সমস্যা। একটা হচ্ছে কিছু শিল্প ক্রনিক্যালি সিক হয়ে গেছে। বছরের পর বছর তারা লোকসান করে যাচ্ছে এবং তাদের সেই লোকসান মেটাবার জন্য বাজেটারি সাপোর্ট দিতে হচ্ছে কেন্দ্রীয় সরকারের বাজেট থেকে। কি থেকে

কেটে এই বাজেটের টাকা দিতে হচ্ছে, গরিব গ্রামাঞ্চলের মানুষদের পানীয় জল, নিরক্ষরতা এবং কৃষি উন্নয়নের টাকা থেকে কেটে এই সংস্থার অপদার্থতা দুর করার জন্য টাকা দিতে হচ্ছে। ভতুর্কি এবং ক্ষতিপূরণ দিতে হচ্ছে এবং সেটাই বামফ্রন্ট সরকারের মতে সব চেয়ে বেশি প্রোগ্রেসিভ কাজ। কেন্দ্রীয় সরকার কোথাও বলেন নি এই লস মেকিং ইউনিটগুলিকে তুলে দেওয়া হবে। তাঁরা কি বলেছেন, তাঁরা বলেছেন এগুলিকে কি করে সঠিক ভাবে চালানো যেতে পারে, কি করে লাভজনক করা যেতে পারে এবং কি করে ভায়াবল করা যেতে পারে। বিচারের জন্য এগুলিকে বোর্ড অফ ইন্ডাস্ট্রিয়াল ফাইনান্স অ্যান্ড রিকনস্ট্রাকশনে পাঠানো হবে, সেখানে শ্রমিকরা বক্তব্য রাখবেন, সেখানে ম্যানেজমেন্টের বক্তব্য শোনা হবে এবং আর কারও যদি বক্তব্য থাকে তাহলে তাও শোনা হবে। তাঁরা শেষ পর্যন্ত ভাবনা চিন্তা করে একটা প্যাকেজ বার করবেন যে কি ভাবে এই ড্রেনেজ বন্ধ করা যায়। সুতরাং কোন ইউনিট বি. আই. এফ. আর.-এর — মাননীয় শান্তি বাবু তাঁর বিবৃতি দিয়েছেন — এর মানে কি সব তুলে দেওয়া হবে? এই যে ভয় দেখানো একটা ফিয়ার্স সাইকোলজি সৃষ্টি করা, একটা ভয়ের মনঃতত্ব তৈরি করেছেন তাতে বামফ্রন্টের রাজনৈতিক লাভ কতটা হবে জানি না কিন্তু এটা কোনও দায়িত্ব জ্ঞান সম্পন্ন অর্থনৈতিক কথা নয়। স্যার, আপনাকে একটা কথা বলি আপনি শুনলে ইন্টারেস্ট পাবেন, ৫৮টি পাবলিক ইউনিটের আজকে অ্যাকুমুলেটেড লস বেড়ে ১০ হাজার কোটি টাকায় গিয়ে দাঁড়িয়েছে। এখানে একটু ভাববার আছে, এইগুলিতে আরও টাকা দিয়ে এইগুলিকে রিভাইভ করা হোক, এই ইউনিটগুলিকে রিভাইভ করতে গেলে কি করতে হবে? প্রথমে ১০ হাজার কোটি টাকা লস রাইট অফ করতে হবে, আরও ৫ হাজার কোটি টাকা ফ্রেস ইনভেস্টমেন্ট করতে হবে। এই ১৫ হাজার কোটি টাকা এর পিছনে ঢালার পর কিছু শ্রমিক লাভবান হবে। ৫৮টি ইউনিটে সাড়ে ৩ লক্ষ শ্রমিক আছে ১৫ হাজার কোটি টাকা নূতন ইনভেস্ট যদি করা যায় তাহলে ১৫ লক্ষ শ্রমিক চাকরি পেতে পারে। সুতরাং এই সিম্পলি ইকনমিক কোয়েশ্চেন আজকে দেখা দিয়েছে। যেটা নিয়ে একটা কনস্ট্রাকটিভ সাজেশন দরকার। আমরা ১৫ হাজার কোটি টাকা দিয়ে সাড়ে তিন লক্ষ লোককে প্রোটেড করব না নূতন ১৫ হাজার কোটি টাকা বিনিয়োগ করে ১৫ লক্ষ নূতন যুবককে চাকরি দেব? এই প্রশ্ন অন্যান্য রাজ্যে ফেস করেছে। এই প্রশ্নে মাননীয় শান্তি বাবুরা — দে আর সাই — কিন্তু তাঁরা মুখ এড়িয়ে বেরিয়ে গেলে কি সমস্যাটা মিটে যাবে? রাজ্য সরকারের উদাহরণ দিয়ে দেখানো যায় যে কোথায় দাঁড়িয়েছে? গুজরাটে টেকসটাইলগুলি যখন সিক হয়ে পড়ল গুজরাট সরকার এগিয়ে এসে বিখ্যাত গুজরাট ফরমূলা পেশ করেছিলেন এবং সেই অনুযায়ী টেকসটাইলস মিলগুলি রিভাইভ করা হয়েছিল, তাদের সংখ্যা কিছু কম করে দেওয়া হয়েছিল। তারজন্য রিভাইভ্যাল প্যাকেজ তৈরি করা যেতে পারে। গুজরাট ফরমূলায় সেই সময়ে গুজরাট টেকসটাইলস মিলগুলি চালু করে সারা ভারতবর্ষে গুজরাট সরকার একটা উদাহরণ সৃষ্টি করেছিলেন। গুজরাট টেকসটাইল ইন্ডাষ্ট্রি আজকে রিভাইভ করে গিয়েছে। আমাদের রাজ্যে এঁরা নিজেরা একটা ইউনিট চালাতে পারেন না, এঁরা বলছেন বছরের পর বছর ভতুর্কি দিয়ে যান। ওঁরা বার বার বলছেন যে সিক ইন্ডাষ্ট্রি কি করে

রিভাইভ করা যেতে পারে সে সম্বন্ধে সাজেশন দিতে, দিয়েছেন? আমি জিজ্ঞাসা করতে চাই, মাননীয় শান্তি বাবু বলেছেন পাবলিক আন্ডারটেকিংসগুলির কি অবস্থা, কত লোকসান করছে। এই বছরে ২৭১ কোটি টাকা লোকসান হয়েছে রাজ্য সরকারের পাবলিক আন্ডারটেকিংসে। রাজ্য সরকারের পাবলিক আন্ডারটেকিংসগুলিকে লাভজনক করার জন্য কি পদক্ষেপ নিয়েছেন? কেন্দ্রীয় সরকারের ইউনিটগুলির কথা বলছেন আর নিজেদের ব্যাপারে নিজেরা চোখ বন্ধ করে রয়েছেন। লাভ করতে পারছেন না, লোকসান করছেন। ইট ইজ এন্টায়ারলি উইদাউট প্ল্যানিংয়ে চলছে। কি করে সঠিক ভাবে চালাবেন?

একটি সরকার যাঁরা মিনিমাম একটুকু দায়িত্ব গ্রহণ করতে পারেন না তাঁরা কেন্দ্রীয় সরকারের সমালোচনা করছেন! উনি বলেছেন, 'একজিট পলিসির আমরা বিরুদ্ধে'। আমি জিজ্ঞাসা করতে চাই মাননীয় শান্তি বাবুকে যে, কেন্দ্রীয় সরকারের ইন্ডাস্ট্রিয়াল পলিসির মধ্যে একজিট পলিসির কথা কোথায় লেখা আছে বলবেন কি? হোয়ার ইজ ইট রিটিন? এই শব্দ যদি তার মধ্যে দেখাতে পারেন তাহলে বুঝব, উনি সঠিক কথা বলছেন। একজিট পলিসির কথা কেউ বলেন নি। কিন্তু এই প্রথম আপনার প্রশংসা করা উচিত ছিল কেন্দ্রীয় সরকারের যখন তাঁরা একজিট পলিসির জায়গায় ন্যাশনাল রিনিউয়াল পলিসির কথা বলেছেন। কারণ আপনারা বলেছেন, কেন্দ্রীয় সরকারের কাছে আপনাদের ন্যাশনাল রিনিউয়াল ফান্ডের ব্যাপারে নোট আছে। কেন্দ্রীয় সরকার বলেছেন, এক্ষেত্রে এক হাজার কোটি টাকা ওয়ার্ল্ড ব্যাঙ্ক দেবে। এর আগে ভারতবর্ষে কোনও প্রাইভেট বা পাবলিক সেক্টরে ইউনিট বন্ধ হয়ে গেলে সেই ইউনিটের ওয়ার্কারদের কোনও সিকিউরিটি নোট ছিল না — নিরাপত্তা ব্যবস্থা ছিল না। পশ্চিমবঙ্গে যদি কোনও ইন্ডাস্ট্রি বন্ধ হয়ে যায়, তার ওয়ার্কারদের কোনও সিকিউরিটি নোট রয়েছে কি? আজকে এই প্রথম শ্রমিকদের যদি চাকরি যায় সেক্ষেত্রে তাদের সামাজিক নিরাপত্তার কথা বলা হয়েছে। সেটাকে প্রশংসা করবার মতো সৎ সাহসও দেখালেন না। আমি আবার বলছি, মন্ত্রী মহাশয় অসত্য কথা বলেছেন। প্রাইভেটাইজেশন অফ পাবলিক সেক্টরের কথা বলছেন। কোনও ইউনিটকে যদি রিভাইভ করতে হয় সেক্ষেত্রে কোথা থেকে টাকা আসবে? দুটি জায়গা থেকে আসবে — এক, কেন্দ্রীয় সরকার দেবেন যা থেকে আপনারা জল সরবরাহ, হাসপাতাল প্রভৃতি পাবলিক সেক্টরে ইনভেস্ট করতে পারবেন; দুই হচ্ছে, শেয়ার বাজার থেকে টাকা তুলতে পারেন। ২০ পারসেন্ট অফ দি সিলেক্ট পাবলিক সেক্টর করে তাদের শেয়ার বিক্রি করতে পারবেন। আপনারা বলছেন — প্রাইভেটাইজেশন অফ পাবলিক সেক্টর। কিন্তু প্রাইভেটাইজেশন বলতে কি বুঝায় সেটা আগে জানা উচিত। কিছু ক্ষেত্রে ১০০ পারসেন্ট প্রাইভেটাইজেশন করেছেন; কোথায়ও গ্যাস টার্বাইন গোয়েঙ্কাদের হাতে দিয়েছেন, বলাগড়কে সি. ই. এস. সি.-র হাতে দিয়েছেন — এসব হচ্ছে টোটাল প্রাইভেটাইজেশন। পাবলিক সেক্টরের ২০ পারসেন্ট শেয়ার বিক্রি করাকে প্রাইভেটাইজেশন বলে না। এটা সি. পি. এম.-এর বক্তব্য হতে পারে, কিন্তু আপনার বক্তব্য আলাদা হবে না কেন? ন্যাশনাল রিনিউয়াল ফান্ড — এতে কোথায় কারখানা বন্ধের কথা বুঝায়? ন্যাশনাল

রিনিউয়াল ফান্ডের কনসেপ্ট খারাপ কোথায়ও আপনি বলেন নি। অর্থাৎ প্রকারান্তরে স্বীকার করে নিয়েছেন যে, কোথায়ও কোথায়ও আধুনিকীকরণের জন্য শ্রমিক ছাঁটাই হতে পারে। এই প্রথম এটা আপনারা স্বীকার করলেন। এই কথা মুখ্যমন্ত্রীও বারবার বলেছেন, শান্তি বাবুও ছাপার অক্ষরে বলেছেন। এরজন্য ধন্যবাদ। তিনি বলেছেন —

"If on such discussions it transpires that some sort of rationalisation of the labour force is absolutely necessary, it may be done only after proper rehabilitation of such workers as may be rendered surplus on the basis of mutually agreed modalities".

এই কথা তো কেন্দ্রীয় সরকারও বলছেন! আপনার বক্তব্যে বলেছেন — ইট মে বি ডান ওনলি আফটার প্রপার রিহ্যাবিলিটেশন অফ সাচ ওয়ার্কারস। এই রিহ্যাবিলিটেশনের জন্যই তো ন্যাশনাল রিনিউয়াল ফান্ড। আপনার মনে নেই, ন্যাশনালাইজেশনের ব্যাপারে মুখ্যমন্ত্রী বলেছেন — আধুনিকীকরণ করতে গিয়ে শ্রমিক ছাঁটাই যদি করতেই হয় সেক্ষেত্রে তাদের পুনর্বাসনের ব্যবস্থা যদি করা হয় তাহলে আপত্তি নেই। শিল্পপতিদের উৎসাহ দিতেই তিনি এই কথা বলেছেন। এসব আপনার মনে নেই, অথচ কেন্দ্রের একজিট পলিসির বিরুদ্ধে বিষোদ্গার করছেন! যেখানে কেন্দ্রীয় সরকার দশ গুণ শ্রমিকের বোঝা বহন করছেন সেখানে শ্রমিকদের চাকরি যাচ্ছে — এই রকম একটা ইমপ্রেশন দেবার চেষ্টা করছেন। তারপর বলেছেন যে, রিহ্যাবিলিটেশনে আপনারা পুরোপুরি রাজি আছেন। এই যে বইটি, এর কোথায়ও বলেন নি যে, এর আগে কেন্দ্রীয় সরকার ট্রাইপার্টাইট স্ট্যান্ডিং কমিটি করেছেন সমস্ত শিল্পের জন্য। প্রতিটি শিল্পের জন্য আলাদা আলাদা ভাবে ইউনিটগুলির অবস্থা বিচার করবার জন্য কেন্দ্রীয় সরকারের শ্রম মন্ত্রক আলাদা ট্রাইপার্টাইট স্ট্যান্ডিং কমিটি করেছেন যাতে সিটু-র মেম্বাররাও রয়েছেন। এছাড়া শ্রম মন্ত্রকের অধীনে সাব কমিটিও করা হয়েছে সিক ইন্ডাস্ট্রি দেখবার জন্য এবং তারা ইতিমধ্যে সিক ইন্ডাস্ট্রিগুলি সম্পর্কে রিপোর্টও নিয়ে গেছেন।

[2-20 — 2-30 P.M.]

এটাতো বললেন না এখন পর্যন্ত যে এই এক বছর পরে বি. আই. এফ. আর. পাঠানোর কাজ শুরু হয়েছে, এখন কোনও রিটেঞ্চমেন্টের কথা উঠছে না? হ্যাঁ, এটা ঠিক যে কেন্দ্রীয় সরকার আর্থিক অসুবিধার জন্য যে বাজেটারী সাপোর্ট দিতেন লস মেকিং ইউনিটগুলিকে সেটা কমে গেছে। চিরকাল কোনও সরকারের পক্ষে যারা ইনফ্লেশন কমাতে চান, ডেফিসিট কমাতে চান, এই বাজেটারী সাপোর্ট লস মেকিং ইউনিটকে দেওয়া সম্ভব নয়। বাজেটারী সাপোর্ট কোথাও বন্ধ করে দেওয়া হয় নি। ডাউন দি লাইন ২৫ পারসেন্ট কেটে দেওয়া হয়েছে। আপনারা বলছেন তারজন্য কারখানা শুকিয়ে যাবে। আজকে দেখছি যে কেন্দ্রের পাবলিক সেক্টর আন্ডারটেকিং যেগুলি আছে, পশ্চিমবঙ্গে যেগুলি মিস-ম্যানেজ, যেগুলি

ফ্যাট, যেগুলি আনহেলদি, সেগুলি তারা নিজেরা ঠিকমতো চালাবার জন্য একটা চেষ্টা করছে, নিজেরা কিছু টাকা অর্জন করার চেষ্টা করছে। এই প্রথম এই ধরনের একটা প্রচেষ্টা হচ্ছে। আপনাদের তরফ থেকে কোনও চিন্তা এই ব্যাপারে ব্যক্ত হতে দেখি নি। আপনারা যদি এই ধরনের চিন্তা ব্যক্ত করতে পারতেন হয়ত রাজ্য সরকারের যে সংস্থাগুলিতে বিরাট পরিমাণে লোকসান হচ্ছে সেগুলি দূর করার জন্য আপনারাও কিছু ব্যবস্থা নিতে পারতেন। আজকে এই নেগেটিভ অ্যাটিচ্যুডের জন্য পশ্চিমবঙ্গের শ্রমের যে চিত্র এই দপ্তরেও সেই চিত্র এসে দাঁড়িয়েছে। এই বইটা এবং আর একটা মোটা বই, এই দুটো বইয়ে দুটো জায়গায় একটা কথা শুনছি, কেন্দ্রের বিরুদ্ধে বিষোদ্গার আছে, দাবি ইত্যাদি আছে। এই দুটোর কথার মধ্যে একটা ডেসপ্যারিটি খুঁজছি। একটার নাম ওয়ার্ক কলাচার, ওয়ার্ক এথিক, আর একটার নাম প্রোডাকটিভিটি। শান্তি বাবুদের কোনও ডিকশনারিতে ওয়ার্ক কালচারের কথা বলা মার্কসবাদ বিরোধী। ওয়ার্ক এথিক বা প্রোডাকটিভিটি বাড়ানো মার্কসবাদ বিরোধী। এই একটা নেগেটিভ অ্যাটিচ্যুড নিয়ে কেন্দ্রীয় সরকারের সমস্ত কারখানায় লোকসান হলেও সেই লোকসান মিটাইয়া যাইতে হবে। এই ধরনের নেগেটিভ রাজনৈতিক স্লোগান ছাড়া কোনও পজিটিভ রাজনৈতিক স্লোগান আপনি দিতে পারেন নি। এই রাজ্যে একটা নূতন ওয়ার্ক কালচার, একটা নূতন কর্মোদ্যোগ, একটা নূতন উদ্যোগ আনার চেষ্টা করতে হবে — এই কথা কোথায় বলতে পারেন নি। আমাকে কালকে একজন গল্প করছিলেন। তিনি পাঞ্জাব থেকে এসেছেন। তিনি বলছিলেন যে পাঞ্জাবে আজকাল খুব লোডশেডিং হচ্ছে। তিনি বলছিলেন যে লুধিয়ানার একটা কারখানায় গিয়ে দেখলাম যে সেখানে শ্রমিকরা সাইকেলে চড়ে কারখানায় যায়। তিনি বললেন, কারখানায় ৪ ঘন্টা লোডশেডিং হবে, শ্রমিকরা সাইকেলে চড়ে বাড়ি চলে গেল। আবার পরে এসে ঐ ৪ ঘন্টা কাজ করে পুষিয়ে দিয়ে গেল। আপনি পশ্চিমবঙ্গে এই রকম পরিবেশ সৃষ্টি করবেন তা আপনি এখনও ভাবতে পারেন নি। পশ্চিমবঙ্গের শ্রমিকরা কি ভাল আছে? শান্তি বাবু, আপনি আমার চেয়ে ভাল জানেন যে শ্রমিকরা আপনার রাজ্যে, শ্রমিকের হাতিয়ারের রাজ্যে ভাল নেই এবং যে আপনি দ্ব্যার্থ ভাষায় স্বীকার করেছেন, তা আর কেউ করে নি। দিস ইজ ওয়ান স্টেট, দি ম্যানেজমেন্ট, দি এমপ্লয়ার অব র্যাম্পেজ, এখানে ইচ্ছামতো যেখানে প্রয়োজন, যখন প্রয়োজন কারখানা লক আউট করছে এবং একটা নয় দিস ইজ ট্রেন্ড হুইচ কনটিনিউড ফর দি লাস্ট ফিউ ইয়ার। আপনি লেবার ইন ওয়েস্ট বেঙ্গল বইয়ে একটা গ্রাফ দিয়েছেন। বামপন্থী বন্ধু যারা তারা গ্রাফটা পড়ে দেখবেন। স্ট্রাইক্স অ্যান্ড লক আউটস ডিউরিং দি ইয়ার ১৯৮৫-৯১, এটা ৭ পাতার একটা বিউটিফুল গ্রাফ। স্ট্রাইক্স-এর গ্রাফটা পরিস্থিতির সঙ্গে মিলে যাচ্ছে। স্ট্রাইক্স প্রায় হচ্ছে না বললেই চলে। আর লক আউটের গ্রাফটা দেখবেন মিনিমাম ১৫০ উপরে লক আউট, ১৫০ কম লক আউট হয় নি। সেই লক আউট কোনও কোনও বছরে ২ শতও হয়েছে। আপনি স্বীকার করেছেন যে ১৮৮, ২ শত এর কাছাকাছি অ্যারাউন্ড দ্যাট লক আউট হয়েছে। স্ট্রাইক্স কোনও বছরেই

[ 19th May, 1992 ]

১৭।১৮ এর বেশি হচ্ছে না। তার কারণ ওয়ার্কারদের মাজা ভেঙ্গে গেছে। গোটা রাজ্যে এই রকম একটা এমপ্লয়মেন্ট সিচুয়েশন তৈরি হয়েছে। ওয়ার্কারদের কোনও বার্গেনিং পাওয়ার নেই। তাই, সংগ্রামী হাতিয়ার থাকা সত্ত্বেও উই আর মোস্ট হেল্পফুল, আমাদের ৫০ দিন চটকলে স্ট্রাইক্স করতে হয়েছে।

সংগ্রামের হাতিয়ার বামফ্রন্ট একটু ধমক দিয়ে জুট মিলের মালিকদের ২০ দিন পরেও বলতে পারেন নি আগের এই দাবি দাওয়া মেনে না নিলে সরকার কড়া ব্যবস্থা নেবে। ৫০ দিন স্ট্রাইক্স করতে হয়েছে। স্ট্রাইক্সের পরে জাস্ট খুলেছে তখন আরও ৫০ দিনের বেতন পাওনা হয়। যদি একজন ওয়ার্কারদের অ্যাভারেজ মান্থলী ওয়েজেস ১৮০০ টাকা হয় তাহলে ৫০ দিনের জন্য ৩ হাজার টাকা লস হয়েছে। তার মধ্যে সেটেলমেন্ট মানি পায় ৫০ টাকা। আমরা জানি এ ছাড়া উপায় নেই, দাবি আদায় করতে হলে স্ট্রাইক করতে হয়। দি ফ্যাক্ট ইজ যে সংগ্রামের হাতিয়ার বামফ্রন্ট আমাদের সমাধান করে দিতে পারে নি। একই অবস্থা বাটায়। এই বছরের গোড়াতে বাটাতে স্ট্রাইক হয়েছে। বাটার শ্রমিকরা বামফ্রন্ট পার্টির নিয়ন্ত্রণে এক দিন হয়ে গিয়েছিল। আপনারা বলুন এই বছরের গোড়াতে শুরু হয়েছে বাটার স্ট্রাইক, এখনও মেটাতে পারেন নি সংগ্রামের হাতিয়ার বামফ্রন্ট। বাটা মাল্টি ন্যাশনাল কোম্পানি, বাটা ম্যানেজমেন্টের সঙ্গে কথা বলে সমাধানের পথ খুঁজে বার করতে পারে নি। দি সিচুয়েশন ইজ সাচ দ্যাট এখানে শ্রমিকরা স্ট্রাইক করতে পারে কিন্তু মিটবে কি মিটবে না সেটা মালিকদের হাতে, মালিকরা যখন মনে করবেন তখন মিটবে। আমরা দেখতে পাচ্ছি প্রতিবারে লক আউটের ডিউরেশন বেড়ে যাচ্ছে, গত বারে যা ছিল পরের বারে সেটা বেড়ে যাচ্ছে। এটা দেখানো আছে দেখবেন অ্যাভারেজ ডিউরেশন অফ স্ট্রাইক্স অ্যান্ড লক আউটস ইন ওয়েস্ট বেঙ্গল। সেখানে আছে ১৯৮৭ সালে ১৩২, ১৯৮৮ সালে ৭৪, ১৯৮৯ সালে ১৮৪, ১৯৯০ সালে ১৭১ এবং ১৯৯১ সালে ১৩৯। কম পক্ষে ৪ মাস লক আউট না হলে মালিকদের খোলার ইচ্ছা হয় না।

The duration of lock outs in West Bengal is going up every year.

সংগ্রামী হাতিয়ার বামফ্রন্ট ইন্টারভেন্স করে সেখানে লক আউট মেটাতে পারে নি। আমি শান্তি বাবুর কাছে একই কথা রিপিট করতে চাই না। আমি আপনাকে এই কথা বলতে চাই এই রাজ্যের একজন সামান্য ট্রেড ইউনিয়ানের কর্মী হিসাবে — আপনি কেন্দ্রের বিরুদ্ধে আওয়াজ তোলেন, স্লোগান দেন একজিট পলিসি নিয়ে — প্রাইভেট সেক্টরে এই একজিট পলিসি চালু নেই? তারা কারখানা বন্ধ করে দিচ্ছে, কোন টাকা তারা পাচ্ছে তামিলনাড়ু সরকার কারখানা বন্ধ হলে সামান্য টাকা ভাতা হিসাবে শ্রমিকদের দেয়। আমাদের রাজ্যে কোনও ভাতা আপনি দিতে পারেন নি বন্ধ হয়ে যাওয়া কারখানার শ্রমিকদের। আজকে যে ভাল ভাল কারখানা বন্ধ হয়ে আছে সেইগুলি খোলার ব্যাপারে কোন উদ্যোগ নিয়েছেন? ৫-৬ বছর ধরে মেটাল বক্স বন্ধ হয়ে আছে। বম্বেতে আমার এক বন্ধু আছে তার

সঙ্গে আমার ফোনে কথা হয়েছে, তারা ম্যানেজমেন্টের সঙ্গে কথা বলেছে। তাতে জানা গেছে মাসে ১০ দিনের বেশি কাজ দিতে পারবে না। তারা আপনার ওই সরকারের কাছে যায় নি। এম. এ. এম. সি. লিকুইডেশনে চলে গেছে, খোলার ব্যাপারে একটা কথাও এখনও পর্যন্ত হল না। ক্যালকাটা কেমিক্যাল ১ বছর হয়ে গেল বন্ধ হয়েছে। কো-অপারেটিভের কথা হয়েছিল, ছাপারিয়াকে চাপ দেওয়ার কথা হয়েছিল। খোলার ব্যাপারে উদ্যোগ নেওয়া হয়েছিল, কিন্তু কিছু হয় নি। বেঙ্গল ল্যাম্প এত দিন বন্ধ হয়ে গিয়েছে। মাঝে ছাপারিয়ার কথা হয়েছিল, আসছে, ভাবছে। কিন্তু বেঙ্গল ল্যাম্প এখন খোলার কোনও আওয়াজ নেই। আপনার মলিন্স ইন্ডিয়া বন্ধ হয়ে গেছে তো গেছেই, খোলার আওয়াজ শুনতে পাচ্ছি না। বিড়লার ওরিয়েন্ট ফ্যান অ্যান্ড জেনারেল ইন্ডাস্ট্রিজ এত দিন বন্ধ হয়ে গেছে। ইঞ্জিনিয়ারিং শিল্প খুলছে অথচ এখনও পর্যন্ত স্যাংকি হুইলস এবং স্যাংকি কারখানা দুর্গাপুরে ২ বছর বন্ধ হয়ে আছে। খোলার কোনও আওয়াজ নেই। কোন এন্ট্রি পলিসি আপনারা এখানকার শ্রমিকদের জন্য করেছেন, এই শ্রমিকগুলো কাজ খোয়াচ্ছে, কাজ পাচ্ছে না, এত দিনে কোন ব্যবস্থা আপনার সরকারের পক্ষ থেকে করেছেন সেটা আমি জানতে চাই।

[2-30 — 2-40 P.M.]

কেন্দ্রীয় সরকারের ন্যাশনাল রিনিউয়্যাল ফান্ড খুলবে। ন্যাশনাল রিনিউয়্যাল ফান্ড থেকে শ্রমিকদের কিছু পাওয়ার সুযোগ থাকবে সেকথা আপনি বলতে পারতেন। কিন্তু আপনি তা বললেন না। আপনি যে কথা বললেন — এই শ্রমিকগুলো রাস্তায় বসে আছে। ইঞ্জিনিয়ারিং শিল্পের শ্রমিকরা রাস্তায় বসে আছে। ইঞ্জিনিয়ারিং শিল্পে এগ্রিমেন্টের মেয়াদ অনেক দিন আগে শেষ হয়ে গিয়েছে। অনেক দিন ধরে আলোচনা চলছে, কবে কোন চুক্তি হবে জানি না। জুট, এই প্রথম, পাট শিল্পে অনেক দিন বাদে এটা দেখছি, ভাল বাজার রয়েছে। আপনি আমাদের কাছে ইঞ্জিনিয়ারিংয়ে কোন চুক্তি হয়েছে এই কথা বলেন নি। আপনার বইয়ে কোথাও এটা উল্লেখ নেই, কোনও কাগজেও নেই। সুতরাং আমি আপনাকে যে কথা বলতে চাইছি, আজকে ইঞ্জিনিয়ারিং শিল্পের এতগুলো কারখানা বন্ধ, তার সঙ্গে যুক্ত হল মেটাল বক্স, স্যাংকি হুইলস, মলিন্স ইন্ডিয়া, ওরিয়েন্ট ইন্ডাস্ট্রিস, এম. এন. সি.। যেগুলো ছাপানো হয়েছে, আপনার বই অনুযায়ী, যেগুলো উল্লেখ করলাম তা ছাপানো নেই। আপনি যখন বাজেটে ডিবেটে আসবেন তখন লেটেস্ট কারেকশনের জন্য যদি বি. জি. প্রেসে ছাপাতে না পারেন, তাহলে অন্য কোনও প্রেস থেকে ছাপাতে পারতেন। যখন ডিবেট হচ্ছে, আলোচনা হচ্ছে তখন লেটেস্ট ফিগারগুলো থাকার দরকার ছিল। এটা তো আমরা আপনার কাছে আশা করব। আজ সকালে আপনি লেবার ইন ওয়েস্ট বেঙ্গল সম্বন্ধে যেটা আমাদের কাছে ইন্ট্রোডিউস করলেন তাতে জানতে পারলাম মাত্র। এটা তো আপনার দপ্তরের ব্যর্থতা, বি. জি. প্রেসের অপদার্থতা। আজকে পশ্চিম বাংলায় একটা বিচিত্র অবস্থা দাঁড়িয়েছে। এমপ্লয়ার্স আর অন র‍্যাম্পেজ। এর কারণ কি? এর কারণ হচ্ছে টোটাল স্ট্যাগনেশন ইন এমপ্লয়মেন্ট

অ্যান্ড জিওমেট্রিক্যাল রাইজ ইন আন-এমপ্লয়মেন্ট। আপনি যদি দেখেন তাহলে শান্তি বাবু, আপনি এটা দেখবেন। আপনি অবশ্য আমার চেয়ে ফিগার ভাল জানেন। এমপ্লয়মেন্ট ফিগার সম্বন্ধে লেবার ইন ওয়েস্ট বেঙ্গলে আপনি লিখেছেন। সেখানে আপনি একটা গ্রাফ দিয়েছেন। সেখানে এমপ্লয়মেন্টের ফিগারে দেখা যাচ্ছে, মোটামুটি একটা ফিক্সড রয়ে গিয়েছে। এমপ্লয়মেন্ট ফিগারে দেখা যাচ্ছে কোনও প্রোগ্রেস হচ্ছে না। অথচ ১৯৮৭ সালে যেটা ছিল ২৫ লক্ষ ১৮ হাজার, সেটা ১৯৯১ সালে নেমে এসেছে ২৪ লক্ষ ৬২ হাজারে। কেন্দ্রের কোনও সংস্থা বন্ধ হয় নি। তাহলে পশ্চিম বাংলায় আপনার ফিগার দেখা যাচ্ছে শ্রিংকেজ হচ্ছে। শ্রিংকেজ অব এমপ্লয়মেন্ট হচ্ছে। অথচ আপনার পাবলিক সেক্টর এখানে রয়েছে। ১০৪ পাতার পরে যে গ্রাফ আপনি দিয়েছেন — ফোর্থ গ্রাফ — তাতে এটা বলা আছে। এখানে পাবলিক সেক্টরে এমপ্লয়মেন্ট কমেছে। এটা সেন্ট্রাল পাবলিক সেক্টর, না স্টেট পাবলিক সেক্টর তার জবাব অন্য দিক দিয়ে আপনি দিতে পারবেন। আন এমপ্লয়মেন্টের মতো একটি ব্যাপারে আপনি অ্যাটলিস্ট অনেস্টলি ফিগার দিয়ে দেখিয়েছেন যে আন এমপ্লয়মেন্ট কি ভাবে বেড়েছে। ফিগারে দেখছি আন এমপ্লয়েডের সংখ্যা ৫ মিলিয়ন মার্ক ক্রস করে গেছে। তাহলে আপনি কি ভাবে কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে কথা বলেছেন? টোটাল আন এমপ্লয়েড যেটা ৫০ লক্ষে এসে দাঁড়িয়েছে, সেখানে ইন্ডাস্ট্রিয়াল এমপ্লয়মেন্ট ২৩ লক্ষ, আন এমপ্লয়েডের যে সংখ্যা বলা হচ্ছে প্রকৃতপক্ষে তার সংখ্যা আরও অনেক বেশি — আন এমপ্লয়মেন্ট ইজ ডাবল অব অ্যাকচুয়াল এমপ্লয়মেন্ট। আজকে এই সিচুয়েশন এসে দাঁড়িয়েছে। যেখানে এত আন এমপ্লয়েড ঘুরে বেড়াচ্ছে — সেখানে ওয়েজ ইজ ডিপ্রেসড, ইন স্পাইট অব দি কনসোলিডেটেড ট্রেড ইউনিয়ন ইন ওয়েস্ট বেঙ্গল। পশ্চিম বাংলায় ওয়েজ ডিপ্রেসড হচ্ছে। চটকল সম্বন্ধে আপনার থেকে আর কে ভাল জানেন। সেখানে আমাদের স্ট্রাইক করতে হল নর্মাল ওয়েজেসের জন্য। এখানে আরও একটা মিল কেলভিনটা বন্ধ হবে। এখানে স্কেল ইমপ্লিমেন্ট হচ্ছে না। আমরা আপনার কাছ থেকে খবর পেলাম যে রিলায়েন্সটা বন্ধ হয়েছে। এই যে পরিস্থিতি আজকে পশ্চিম বাংলায় শুরু হয়েছে, এর সঙ্গে আর একটা ব্যর্থতা আমরা দেখতে পাচ্ছি, এই সেট-আপে নাম্বার অব প্লেসমেন্ট থ্রু এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জেস কমে যাচ্ছে। যেটা দশ হাজার ছিল, আজকে সেটা বছরে আট হাজার চারশতে নেমে এসেছে — এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জেস হ্যাভ বিন বাইপাসড। এই অবস্থায় আপনি কেন বিবৃতি দিয়ে এই বেকারদের বললেন না, ভাই, পঞ্চাশ লক্ষ যে বেকার, তোমাদের এত সংখ্যায় চাকুরি দেবার ক্ষমতা আমাদের নেই। এই দশ হাজার করে পঞ্চাশ লক্ষকে চাকুরি দিতে আমাদের পাঁচশো বছর সময় লাগবে।

তোমরা আর বিনা কারণে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের দরজায় এসে ফিজিক্যাল ওয়ার্ক বাড়িও না, রিনিউয়ের নামে অথবা সময় তোমরা নষ্ট কর না। অবশ্যই হ্যাঁ, আপনারা বলেছেন যে যে সেশ্রু করেছেন, কেন্দ্রীয় সরকার এবং ব্যাঙ্কের সহযোগিতায় সেশ্রু করেছেন। সেশ্রু মানে স্পেশ্যাল এমপ্লয়মেন্ট স্কীম ফর আরবান অ্যাড রুর‍্যাল আন এমপ্লয়েড। এই যে আপনারা সেশ্রু করেছেন এতে কত লোককে আপনারা কাজ দিয়েছেন? এই যে বিরাট আন

এমপ্লয়মেন্ট তার কতজনকে আপনারা কাজ দিতে পেরেছেন? গত এক বছরের অর্থাৎ ১৯৯০-৯১ সালের টারগেট ছিল সেশ্রুতে ৬০ হাজার ২০০, সেখানে স্পন্সর্ড হয়েছে ৫৮ হাজার এবং সেশ্রু ডিসবাসর্ড হয়েছে ৮ হাজার ৯০০ এবং স্যাংশন হয়েছে ১২ হাজার। সুতরাং আপনার এই এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের যে ফিগার দেখছি তাতে সেশ্রুতে ডিসবাসর্ড লোন ৮ হাজার ৯০০তে এসে দাঁড়িয়েছে। অবশ্য তার আগের বছর একটু ভালো ছিল, ২২ হাজার ডিসবাসর্ড হয়েছিল। সুতরাং ইট ইজ লাইক এ ড্রপ ইন দি ওশান। আজকে সেশ্রু এবং এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ মিলে মাত্র ৩০ হাজার চাকুরি হয়েছে, একই সঙ্গে টোটাল প্লেসমেন্ট হচ্ছে ৯৪৯৪। আমি যেটা পয়েন্ট আউট করতে চাই সেটা হচ্ছে। যে আপনার এখানে অ্যাপয়েন্টমেন্ট টু মাইনোরিটিজ অ্যান্ড শিডিউল কাস্টস চাকুরি পাচ্ছে না।

আমি একটা ফিগার ১৯৯০ সালের দিচ্ছি, তাতে প্লেসমেন্ট হয়েছে এমপ্লয়মেন্টে এক্সচেঞ্জের মাধ্যমে ৯ হাজার এবং তার মধ্যে মুসলিম পেয়েছে মাত্র ৪৩৯ অর্থাৎ ৪.৬২ পারসেন্ট। সুতরাং পপুলেশন পারসেন্টেজ হচ্ছে ২০ পারসেন্টের বেশি। টোটাল এমপ্লয়মেন্ট হচ্ছে ১০.৭৫ পারসেন্ট এবং মুসলিমদের চাকুরি হয়েছে মাত্র ৪.৬২ পারসেন্ট। আর শিডিউল কাস্টদের চাকুরি হয়েছে মাত্র ১.৮৬ পারসেন্ট। সুতরাং এই অবহেলিত ও পিছিয়ে পড়া সম্প্রদায়রা কিন্তু এর মাধ্যমে ঠিক চাকুরি পাচ্ছে না। টোটাল এমপ্লয়মেন্টের মধ্যে মহিলারা পাচ্ছেন খুব কমই পারসেন্টেজ। সুতরাং এক দিকে স্ট্যাগনেন্ট অ্যান্ড ডিক্রিসিং ইন এমপ্লয়মেন্ট এবং আরেক দিকে র‍্যাম্পান্ট ইনক্রিসিং আন এমপ্লয়মেন্ট সুতরাং মহিলা ও পিছিয়ে পড়া লোকের সংখ্যাই বেশি। এই অবস্থায় পশ্চিমবঙ্গ সরকার প্রিসাইড করছেন কেন্দ্রীয় সরকারের নীতির বিরুদ্ধে এবং সোচ্চার হচ্ছেন কেন্দ্রীয় নীতির বিরুদ্ধে। তারপরে ম্যানডেজ লস্টের ক্ষেত্রে এক সময়ে আমরা ভারতবর্ষের মধ্যে এগিয়ে ছিলাম এখন আমরা পিছিয়ে যাচ্ছি। ১৯৯০ সালের যে লাস্ট ফিগার পেয়েছি এতে পশ্চিম বাংলার ম্যানডেজ লস্ট ছিল ২৩ লক্ষ ৮৮ হাজার, সেখানে হরিয়ানায় ১৩ লক্ষ ২২ হাজার, তামিলনাড়ুতে ১০ লক্ষ ১৯ হাজার। আন এমপ্লয়মেন্টের ক্ষেত্রে ম্যানডেজ লস্টে পশ্চিমবঙ্গের স্থান প্রথম। সামগ্রিক ভাবে যেখানে একটা কাজের পরিবেশ সৃষ্টি করার কথা সেখানে তা করতে পারছেন না। এখানে বংশ বাবু রয়েছেন, তিনি আই. টি. আইয়ের ফিগার দিয়েছেন,

We are one of the lowest enrolment in ITI as West Bengal is 16 seats per lakh population. Kerala is 121 seats per lakh population. Haryana is 91 seats per lakh population. Maharashtra is 62 seats per lakh population. With regard to ITI seats per lakh population West Bengal is the lowest in the country. Source Labour in West Bengal. Labour Ministry Annual Report 1990-91.

যেখানে কেরলে ১২১ সিটস পার লাক অফ পপুলেশন, হরিয়ানায় ৯১টি সিট আই.

টি. আইয়ে, সেখানে পশ্চিমবঙ্গে আই. টি. আইয়ে সিট মাত্র ১৬টি পার লাক অফ পপুলেশন। লেবার মিনিস্ট্রি অ্যানুয়াল রিপোর্ট সালোর তাতে পশ্চিমবঙ্গের আই. টি. আইতে সিটের অবস্থা কি তুলে ধরা হয়েছে। ওই পুস্তিকাতে ১৯৭৬ সালে ওই আই. টি. আইয়ের সিটের সংখ্যা পশ্চিমবঙ্গে ছিল ৭ হাজার আর মহারাষ্ট্রে ছিল ১২ হাজার। গোটা ভারতবর্ষে আই. টি. আইয়ের সংখ্যা বাড়ছে। অল ইন্ডিয়াতে আই. টি. আইয়ের সিটস ছিল ১ লক্ষ ৫৪ হাজার ৪৯০, ১৯৭৬ সালে সেটা বেড়ে ৩ লক্ষ ৫৫ হাজার হয়েছিল।

[2-40 — 2-50 P.M.]

আপনাদের ১৪ বছরের বামফ্রন্টের আমলে আই. আই. টি.-র সিটের সংখ্যা যখন অন্যান্য জায়গায় ডাবল হয়ে গেছে তখন সেই তুলনায় পশ্চিম বাংলায় স্ট্যাগনেন্ট রয়েছে। সামগ্রিক ভাবে দেখলে দেখা যাবে এখানে অনলি ২ শতাংশ বেড়েছে, ৯৭২৪ থেকে ৯৭৪০ হয়েছে তাহলে এই যে ছেলেরা যারা বেকার এদের ভোকেশনাল ট্রেনিং-র কোনও ব্যবস্থা করেন নি। ১৫ বছরেও আপনাদের খেয়াল হয় নি আই. আই. টি.-র সিট বাড়াবার কথা। একটা সিংকিং অবস্থায় আপনারা বেকার যুবকদের ফেলে দিয়েছেন, আর আপনারা বলছেন বামফ্রন্ট সরকার সংগ্রামের হাতিয়ার। বহু কারখানা বন্ধ অবস্থায় পড়ে আছে, এদের যে কি অবস্থা সেটা আপনি জানেন। কন্টেনার্স ক্লোজার — নৈহাটীতে, ৮৩ সালে কেন্দ্রীয় সরকার এটা ডিনোটিফাইড করেছিলেন তারপর ৮৮ সালে আপনাদের সরকারের মাধ্যমে একজন প্রাইভেট এন্টারপ্রেনার নিল, আস্তে আস্তে লোকেদেরকে নিল, সেই লোকও আগস্ট মাসে কারখানা বন্ধ করে দিয়েছে শ্রমিকদের ২ মাসের মাইনে বাকি রেখে। আজ পর্যন্ত আমরা ২ বার চুক্তি করেছিলাম কিন্তু এখন পর্যন্ত তাদের মাইনে দিতে পারলাম না। মাঝে মাঝে তাদেরকে দপ্তরে এনে বলা হচ্ছে তোমাদের বিরুদ্ধে প্রসিকিউশন করা হবে। কিন্তু তা সত্ত্বেও তারা কারখানা বন্ধ করে দিচ্ছে মাইনে দিচ্ছে না। কেলভিন জুট মিল ৩০.৪ থেকে লক আউট করেছে সেখানেও শ্রমিকদের মাইনে আদায় করতে আমাদের জীবন বেরিয়ে যাচ্ছে। পেমেন্ট অফ ওয়েজেস অ্যাক্ট সেটাও এখনও প্রপারলি ইনক্রিমেন্ট হচ্ছে না। শান্তি বাবু নিশ্চয়ই স্বীকার করবেন আমাদের দেশে আইনের কোনও শেষ নেই, আপনারা এবং ভারত সরকার মিলে স্বাধীনতার পর থেকে শ্রমিকদের জন্য অনেক আইন করেছেন আমি দেখছি প্রায় ৩০টার মতো আইনের হিসাব এই লেবার ইন ওয়েস্ট বেঙ্গলের মধ্যে রয়েছে। আপনি এক জায়গায় স্বীকার করেছেন সোসাল সিকিউরিটির ক্ষেত্রে শুধু পশ্চিম বাংলায় চটকল মালিকরা প্রভিডেন্ট ফান্ডের ৮০ কোটি টাকা বাকি রেখেছে এবং ১০০ কোটি টাকা টোটাল প্রভিডেন্ট ফান্ড বাবদ বাকি রয়েছে। সোসাল সিকিউরিটির ব্যাপারে আমরা বলব, এখানে আপনি হয়ত বলবেন প্রভিডেন্ট ফান্ড হচ্ছে ভারত সরকারের ব্যাপার, কিন্তু প্রভিডেন্ট ফান্ডের টাকা শ্রমিকরা দেয়, তার মধ্যে শ্রমিকদের শেয়ার রয়েছে সেই টাকা মালিকরা দিচ্ছে না। আপনি বলবেন টোটাল প্রভিডেন্ট ফান্ডটাই হচ্ছে সেন্ট্রালের অ্যাক্ট পুলিশ তো আপনার,

ধরার ক্ষমতা আপনার, কয়জন কারখানার মালিককে কোমরে দড়ি বেঁধে ধরে এনেছেন? আপনি বলবেন ডাইরেক্টর নাম চেঞ্জ করে দেয়, ফ্রন্ট ম্যান দাঁড় করায়, হাইকোর্টে ইনজাংশন আনে, এগুলি সবই আমরা জানি আর জানি বলেই তো পশ্চিম বাংলায় আমাদের আশা পশ্চিম বাংলায় কিছু হবে। জানি বলেই যখন রাজ্যে এমপ্লয়মেন্ট সৃষ্টি করা যাচ্ছে না, মালিকরা যখন খুশি যা ইচ্ছা করছে, কারখানা বন্ধ করে দিচ্ছে চালাতে পারবে না বলে তখনও এই একটি রাজ্যে যেখানে শ্রমিকদের জন্য কো-অপারেটিভ-র চেষ্টা হল না। আমরা নিউ সেন্ট্রাল পলিসি করেছি বম্বেতে, একটি কোম্পানি এর সুযোগ নিয়েছে, যখন মনমোহন সিং বলছেন, যে কোনও ক্ষেত্রে শ্রমিকরা যদি কো-আপারেটিভ করে লিডারশিপ নেয় তাহলে ট্যাক্স ছেড়ে দেব, পাস্ট লায়াবিলিটি ছেড়ে দেওয়া হবে, যে জিনিসটা চেষ্টা করলেই হবে সেটা ঠিকমতো করা হচ্ছে না। বি. আই. এফ. আর. এ. যাওয়া মানেই লিকুইডেশনে যাওয়া নয়, দূর্গাপুরের ব্যাপারে আমরা জানি এ. বি. এল. হচ্ছে তার প্রকৃষ্ট উদাহরণ। ওখানে আমাদের রেকগনাইডজ সংগঠন আছে আমাদের চেষ্টাতে ওখানে টার্ন এরাউন্ড করা গেছে। বি. আই. এফ. আর. এ. লিক্যুইডেশন করার পুরানো বস্তা পচার দিন চলে গেছে, আজকে যে কঠিন পরিস্থিতিতে শ্রমিক শ্রেণীরা আছে তাতে তাদের নূতন দায় এবং দায়িত্ব উপলব্ধি করার জন্য তাদের নূতন ভাবে অর্থনৈতিক পরিস্থিতির উৎপাদিকা শক্তিকে বাড়ানোর দিকে নূতন আন্দোলন সৃষ্টি করার ব্যাপারে রাজ্য সরকারকে উদ্যোগ নিতে হবে। আমি আশা করি আপনার তথ্যে আপনি যেটা স্বীকার করেছেন — যে বইটি আপনার অনুমোদন হয়ে গেছে সেই বইটি ছাপানোর পরে আপনার মানসিকতার পরিবর্তন হয়েছে, একটা চেঞ্জ এসেছে — অ্যাটিচ্যুডের পরিবর্তন আনতে হবে। কাজেই কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে ক্রিটিসাইজ করে রাজনৈতিক ফায়দা তোলার চেষ্টা করলেই হবে না যে ওপেনিং সিন এসেছে, যে নূতন সানরাইজ দেখা দিয়েছে তার পরিপ্রেক্ষিতে দাঁড়িয়ে রিট্রেইনড অ্যান্ড রি-ডেপ্লয়েড-র ক্ষেত্রে, শ্রমিকদের ক্ষেত্রে আপনার কি ভূমিকা সেই ভূমিকা আজকে স্পষ্ট করে বলতে হবে।

আজকে আমি আরও পনেরো মিনিট বলতে পারি, কিন্তু আর কত বলব? আপনারা নিজেরা না জাগলে কি আমরা বলে জাগাতে পারব? আপনাদের পাতার পর পাতা উদাহরণ দিয়ে, ব্যর্থতার কথা মনে করিয়ে দিয়ে আপনাদের ঘুম ভাঙ্গাতে পারব বলে আশা রাখি এবং পৃথিবীর চারিদিকে যে পরিবর্তনশীল হাওয়া বইছে, যে উন্নয়নকামী অর্থনীতি চারিদিকে দেখা যাচ্ছে তার দিকে আপনাদের দৃষ্টি ধাবিত হবে। আপনারা পুরোনো বস্তা পচা বুলি ছেড়ে দিয়ে নূতন পথের দিকে এগিয়ে যেতে পারবেন এবং এই নূতন পরিস্থিতিতে শ্রমিকদেরও যাতে অ্যাডাপ্ট করতে পারেন সেই চেষ্টা করবেন, এই কথা বলে, এই বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শান্তশ্রী চ্যাটার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী যে বাজেট এখানে পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি এবং বিরোধী পক্ষের আনীত কাট মোশনগুলির

বিরোধিতা করে আমি দু-একটি বক্তব্য রাখছি। আমাদের মাননীয় সদস্য অধ্যাপক সৌগত রায় মহাশয় শ্রম দপ্তরের বাজেট বরাদ্দের আলোচনার শুরুতে একটা মন্তব্য করেছেন। শ্রমমন্ত্রীর এই বক্তৃতা নাকি কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে একটি রাজনৈতিক দলিল। যদি মাননীয় সদস্য বিধানসভায় মাননীয় শ্রমমন্ত্রীর এই বক্তৃতাকে একটি রাজনৈতিক দলিল বলে মনে করে থাকেন, তাহলে আমরা বামপন্থী কর্মীরা এর জন্য বিশেষ করে গর্ব অনুভব করব। কারণ, আজকে ভারতবর্ষে শ্রমিক আন্দোলনে যে জটিল পরিস্থিতি ও কঠিন পরিস্থিতির সামনে দাঁড়িয়েছে তাতে আজকে বামপন্থীরা ভারতবর্ষে একটা বিকল্প পথের সম্ভাবনা সৃষ্টি করেছে এবং বিকল্প পথ দেখাতে পেরেছে। সেই হিসাবে মাননীয় মন্ত্রি মহাশয়ের বক্তৃতা যদি কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে একটি রাজনৈতিক দলিল হয়, তবে আমরা নিশ্চয় তার জন্য গর্বিত। উনি যেখান থেকে শুরু করেছেন সেই সর্ব ভারতীয় প্রেক্ষাপটের উপর দাঁড়িয়ে পশ্চিমবঙ্গের শিল্প পরিস্থিতি ও পশ্চিমবঙ্গের শ্রম সম্পর্কে উনি যা বলেছেন আমি সেখান থেকেই আমার কথা শুরু করতে চাই। নিউ ইন্ডাস্ট্রিয়াল পলিসি বলে ভারত সরকারের একটা বই আছে, সেই বইয়ের একটা জায়গায় ওরা বলেছে,

The new industrial policy will benefit the common man. There will be greater employment generation.

তারপর তারা বলছে স্মল স্কেল,

The small scale industrial sector has emerged as a dynamic and vibrant sector of the economy during the eighties.

এবং কনসেপ্ট পেপার অন ন্যাশনাল রিনিউয়াল ফান্ড-এর সপক্ষে সৌগত বাবু অনেক কথা বললেন, কিন্তু তার যে ব্যাক গ্রাউন্ড পেপার দেখলাম,

This policy also lays emphasis on Government's continued concern for protecting the interest of worker : Government will fully protect the interest of labour, enhance their welfare and equip them in all respects to deal with the inevitability of technological change.

বাস্তবের সঙ্গে এই কথার কোনও মিল নেই। ১৯৯১-৯২ সালের কেন্দ্রীয় সরকারের যে আর্থিক সমীক্ষা আমাদের কাছে আছে তাতে দেখা যাচ্ছে সমগ্র দেশে শিল্প উৎপাদনের হার ০.৮ শতাংশ কমে গেছে; খাদ্য শস্য উৎপাদনের হার কমে গেছে ১.০ শতাংশ, এদিকে তারা বলছেন কর্মসংস্থানের ব্যবস্থা করব। নিউ ইন্ডাস্ট্রিয়াল পলিসির ক্ষেত্রে ১৯৯১-৯২ সালে বরাদ্দ ছিল ২১০০ কোটি টাকা, ১৯৯২-৯৩ সালে সেটা কমে গিয়ে দাঁড়াল ২০৪৬ কোটি ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে ভারত সরকারের নিউ ইন্ডাস্ট্রিয়াল পলিসির ক্ষেত্রে ৩৫০ কোটি টাকা বরাদ্দ ছিল ১৯৯১-৯২ সালে, আর ১৯৯২-৯৩ সালে সেটা কমে দাঁড়ায় ৩৩৫ কোটি টাকা। মাননীয় শ্রমমন্ত্রী তার বাজেট বক্তৃতায় মূল্য বৃদ্ধি প্রসঙ্গে যেসব কথাগুলো উল্লেখ করেছেন

এবং শ্রমজীবী জনগণের অবর্ণনীয় দুঃখকষ্টের কথা বলেছেন সেটা ঠিকই। যে ইন্ডাস্ট্রিয়াল পলিসি নিয়ে আমরা আলোচনা করছি তা দেশের স্বার্থ বিরোধী, তা দেশের স্বনির্ভরতার পথে এক বিরাট বাধা। আজকে বিভিন্ন জায়গায় কর্মচারিদের ছাঁটাই করা হচ্ছে, কর্মসংস্থান হ্রাস করা হচ্ছে, মজুরি হ্রাস করা হচ্ছে এবং বিভিন্ন জিনিসপত্রের দাম বৃদ্ধি করা হচ্ছে।

[2-50 — 3-00 P.M.]

মাননীয় বিধায়ক সৌগত বাবু যে সমস্ত ব্যাপারে স্বপক্ষে কথা বলে গেলেন আমি তার মধ্যে না গিয়ে সময় যেহেতু কম, আন্তর্জাতিক অর্থ ভান্ডার সম্পর্কে ইকনমিক অ্যান্ড পলিটিক্যাল উইকলিতে প্রকাশিত জানুয়ারি ৪ থেকে ৬ — সেখান থেকে দু-একটা লাইন কোট করছি।

"The IMF conditionalities are likely to take us deeper into the morals of dependence on external support. It is for this reason that the programme chalked out for the country, at the behest of the IMF, should be unacceptable to the people of this country. With the type of globalisation being pursued, we would be unable to repay the short and medium term loans we are incurring today when repayment falls due between 1994 and 2000. It is for this reason that the revelation of the IMF conditionalities should be a warning to the country to eschew further borrowing for the "structural adjustment" of the economy. Enough is enough. We ought to learn, even at this late stage, to stand on our own feet".

স্যার আমি আর একটি ব্যাপারেও কোট করছি যেটা লেখা আছে ইকনমিক অ্যান্ড পলিটিক্যাল উইকলিতে অক্টোবরে ২৬, ৯১য়ের সংখ্যা, এখানে বলা হয়েছে।

"It is therefore essential to expose the new policy for what it really is : a design to bring about such fundamental changes in the country's economic and thus political frame work that the effort to build up India as an independent, self-reliant, socialist, decentralised and people oriented economy is nullified. The policy would set the country on to a path of increasing dependence on the richer economies of the world, with a small section of India's own population being able to benefit as junior partners in the exploitative process. It is a kind of manifesto of India's capitalists".

এই যে ইন্ডাস্ট্রিয়াল পলিসি সম্পর্কে শুধু আমরা বামন্থীরা বলছি তা নয় যাঁরা বামপন্থী

চিন্তার সমর্থক নন, যাঁরা অর্থনীতির ব্যাপারে চিন্তা ভাবনা করেন, দেশের সমস্যা সম্পর্কে চিন্তা করেন তাঁরা যে সমস্ত বক্তব্যগুলি বলেছেন এই যে ডাঙ্কেল প্রস্তাব — যেখানে মেধা শক্তিকে কেনবার ব্যবস্থা, ডেভেলপিং কান্ট্রিগুলোর উপর যে আঘাত এর পটভূমিকায় আমাদের পশ্চিম বাংলার শিল্প পরিস্থিতিকে বিচার বিবেচনা করতে হবে এবং যে ভয়ঙ্কর আক্রমণ নেমে এসেছে, গোটা ভারতবর্ষের শ্রমিক আন্দোলন, গণতান্ত্রিক মানুষের উপর যে আক্রমণ একে যদি প্রতিরোধ করতে হয় তাহলে আরও ঐক্যবদ্ধ শ্রমিক আন্দোলন আমাদের আগামী দিনে করতে হবে। শ্রমমন্ত্রী মহোদয়, তাঁর বাজেট বক্তৃতায় ২৯শে নভেম্বর ভারতবর্ষে যে শিল্প ধর্মঘট সংঘটিত হয়েছে তার কথা তিনি উল্লেখ করেছেন। আমরা এর জন্য গর্বিত, মাননীয় সৌগত বাবু খুব ব্যাঙ্গ, বিদ্রুপ করলেন, তুচ্ছ, তাচ্ছিল্য করলেন, বামফ্রন্ট সরকার সংগ্রামের হাতিয়ার, উনি আই. এন. টি. ইউ. সি.-র সব বক্তেব্যের সঙ্গে একমত কি না জানি না, সব সভাতে পার্টিসিপেট করেন কি না জানি না, গত বছর নেতাজী ইন্ডোর স্টেডিয়ামে পশ্চিম বাংলাতে শুধু বামপন্থীরা নয় সেখানে আই. এন. টি. ইউ. সি.-র সমর্থকরাও ছিলেন। সেখানে একটা কনফারেন্স করেছিলাম শিল্প নীতির বিরুদ্ধে, অর্থনীতির বিরুদ্ধে, মূল্য বৃদ্ধির বিরুদ্ধে, বন্ধ কলকারখানা খোলবার দাবিতে। আমরা সর্ব সম্মত প্রস্তাব গ্রহণ করেছিলাম, পশ্চিম বাংলার সমস্ত কেন্দ্রীয় ট্রেড ইউনিয়নগুলিও আন্দোলোন করেছিল, সর্ব ভারতীয় শ্রমিকদের মধ্যে একটা ঐক্যবদ্ধ সংগ্রাম গড়ে উঠুক। সেই আহ্বানে সাড়া না দিলেও তাঁরা কিন্তু দাবিগুলি অস্বীকার করতে পারেন নি। এর জন্য আমরা গর্বিত। আজকে ন্যাশনাল রিনিউয়্যাল ফান্ড — স্বপক্ষে সৌগত বাবু ওকালতি করলেন। ৫।৬ই মার্চ অল ইন্ডিয়া কনভেনশন অফ সেন্ট্রাল পাবলিক সেক্টার, ট্রেড ইউনিয়ান অ্যান্ড আদার ডিপার্টমেন্ট অর্গানাইজেশন সেখানে অফিসাররাও আছেন, আই. এন. টি. ইউ. সি.-র পার্টির বিশিষ্ট নেতা সাক্ষরকারী। তিনি কি বলছেন,

"The Government of India ultimately decided to refer the cases of 58 Public Sector Undertakings to BIFR with a view to either hand it over to other Private Sector or to ultimately close them down and for which SICA has been amended despite opposition. At one stroke, the Government has kept the sword of unemployment hanging over 4.25 lakhs workers employed in these undertakings and if this measure is allowed to succeed it will open the floodgates of further such liquidation of undertakings both in Private and Public Sectors in India".

তারপর কি বলছে,

"The constitution of the so-called National Renewal Fund is a clear cut devise to throw out lakhs of workers from their jobs".

আমরা করি নি। আই. এন. টি. ইউ. সি. ই. স্বাক্ষরকারী। আমরা চাই গোটা ভারতবর্ষে যত কেন্দ্রীয় ট্রেড ইউনিয়ান আছে তারা এই ভয়াবহ নীতির বিরুদ্ধে আন্দোলন করুন। আগামী ১৬ই জুন একটা শিল্প ধর্মঘট ডাকা হয়েছে। আই. এন. টি. ইউ. সি.-র নেতারা কি করবেন জানি না, বি. এম. এস.-র নেতারা কি করবেন জানি না, কিন্তু অগণিত শ্রমিক এই সর্ব ভারতীয় আন্দোলনে সংগঠিত হবে। আজকের যুগ এইটা দাবি করছে। পশ্চিমবঙ্গে শিল্প ভিত্তিক চুক্তির যে কথা হল, আমি অবাক হলাম, বিশিষ্ট ট্রেড ইউনিয়ান নেতা উনি, উনি জানেন না। একটা চুক্তি সম্পাদিত হল, ইঞ্জিয়ারিং শিল্পে অন্তত কিছু কাগজে বেরিয়েছে, স্বয়ং মুখ্যমন্ত্রী হস্তক্ষেপ করলেন। কিভাবে আই. এন. টি. ইউ. সি. চলে, ওঁরা চলেন জানি না। সব কেন্দ্রীয় ট্রেড ইউনিয়ান স্বীকার করেছেন। বলা হচ্ছে, পশ্চিমবঙ্গে শ্রমিকদের বারগেন পাওয়ার হারিয়ে গিয়েছে। কিন্তু তারা শ্রমিকদের বোঝেন না। বলা হচ্ছে, দে হ্যাভ অ্যাপোলজাইজ টু দেয়ার এমপ্লয়ার। পশ্চিমবঙ্গের শ্রমিক শ্রেণী বারগেন পাওয়ার হারায় নি। পশ্চিমবঙ্গে বারবার, এখনও পর্যন্ত মোট চারবার বামফ্রন্ট সরকার হয়েছে। সেক্ষেত্রে পশ্চিমবঙ্গের কৃষক আন্দোলনের গৌরব যেমন, শ্রমিক আন্দোলনের গৌরবও কম নয়। শিল্প ভিত্তিক চুক্তি সারা ভারতবর্ষে আমরাই প্রথম শুরু করেছিলাম ১৯৬৪ সালে। সেবার চটকলে ৭ দিন ধর্মঘট হয়েছিল। সাত দিনের মাথায় মালিকেরা এসেছিল চটকল শ্রমিকদের কাছে। দীর্ঘ সংগ্রামে ১৯৬৯ সালে শিল্প ভিত্তিক চুক্তি করে শিল্প আন্দোলনের গৌরবময় অধ্যায় রচিত হয়েছিল। সেই ধারা চটকল শ্রমিকদের অসংখ্য সংগঠন ঐক্যবদ্ধভাবে আন্দোলনে অব্যাহত রেখেছে। সেইবার ইঞ্জিনিয়ারিং শিল্পে এক দিনের প্রতীক ধর্মঘট হয়েছিল, তারপর চুক্তি হয়ে গিয়েছিল এক দিনের ধর্মঘটে। টেক্সট্যাইল শিল্পে, চা শিল্পে ধর্মঘট হয়েছিল, চুক্তিও হয়েছিল। ধর্মঘট শ্রমিক শ্রেণীর সংগ্রামের হাতিয়ার। বামফ্রন্ট তাদের পাশে দাঁড়ায়। বাটা নিয়ে কথা হয়েছে, কি করেছেন, সমালোচনা করছেন। মন্ত্রী জবাব দেবেন, উত্তর দেওয়ার সময়ে। একটা ইউনিয়ান, সবাই চেষ্টা করছেন, মুখ্যমন্ত্রী চেষ্টা করছেন। বাটার মালিকের এমন ঔদ্ধত্য যে তাকে রাইটার্স বিল্ডিংস থেকে হুমকি দিয়ে শুধু মোকাবিলা করা যাবে না। মাঠে ময়দানে তার মোকাবিলা করতে হবে। আমরা শ্রমিকদের সাথে সংগ্রাম করি। বিড়লা কেশোরাম মিলে ধর্মঘট হয়েছিল। তারা ৭০০ শ্রমিককে ছাঁটাই করতে চাইছে। ডানলপে ছাপারিয়াদের গোষ্ঠী দ্বন্দ্বে অবস্থা সঙ্কটে দাঁড়িয়েছে। আমরা সবাই উদ্বিগ্ন, সরকার উদ্বিগ্ন। রুগ্ন কারখানা, বন্ধ কারখানার জন্য সবাই উদ্বিগ্ন। হাজার হাজার মানুষ বেকার হয়ে পড়েছে, কর্মহীন হয়ে পড়েছে। বেঙ্গল পটারীজ, মোহিনী মিলস, শ্রী দূর্গা — আরও কত বলব। ছোট বড় মিলিয়ে অনেক দাঁড়িয়েছে যাদের এই রকম অবস্থা। পশ্চিমবঙ্গের শ্রমিক আন্দোলন একটা ভয়াবহ অবস্থার সামনে দাঁড়িয়ে। আমরা তার মোকাবিলা করছি, সঙ্গে সঙ্গে কেন্দ্রীয় সরকারের নীতিরও মোকাবিলা করছি। আমাদের পশ্চিমবঙ্গ সরকার তার সীমাবদ্ধ ক্ষমতায় চেষ্টা করছেন, কিন্তু কেন্দ্রীয় সরকার যদি পশ্চিমবঙ্গ সরকারকে সাহায্য না করেন তাহলে কি করে তার সমাধান হবে?

[3-00 — 3-10 P.M.]

এই যে বি. আই. এফ. আর.-র এত প্রশংসা করছেন, এই বি. আই. এফ. আর.-র ইতিহাসটা কি? স্যার, আমার কাছে কাগজটা আজকে নেই, আমি আমার স্মৃতি থেকে এই বি. আই. এফ. আর.-র প্রাক্তন চেয়ারম্যান শ্রী গণপতির কয়েকটি কথার উল্লেখ করতে চাই। শ্রী গণপতি কলকাতায় এসেছিলেন একটি চেম্বার অব কমার্সের সভায় বক্তৃতা করতে। তার বক্তৃতার হুবহু ভাষাটা এখন বলতে না পারলেও তার বক্তব্যের বিষয় বস্তুটি আমি উল্লেখ করছি। তিনি সেই বক্তৃতায় বলেছিলেন, 'আমি দেখছি, শ্রমিকরা কারখানা খোলার জন্য, রুগ্ন শিল্পের পুনরুজ্জীবনের জন্য যে পরিমাণে স্বার্থ ত্যাগ করতে এগিয়ে আসছেন, যে পরিমাণে সহযোগিতা নিয়ে এগিয়ে আসছেন সেই পরিমাণে সহযোগিতা সরকারের কাছ থেকে পাচ্ছি না। সরকার বলতে এখানে তিনি কেন্দ্রীয় সরকারের কথাই বিশেষ করে বলেছেন এবং কোনও কোনও রাজ্য সরকারের কথা বলেছেন। তিনি আরও বলেছেন, সেই পরিমাণে সহযোগিতা ব্যাঙ্ক, ব্যাণিজ্যিক প্রতিষ্ঠান, অন্যত্র পাচ্ছি না। কাজেই যারা আজকে বলছেন পশ্চিমবঙ্গে ওয়ার্ক কালচার নেই, যারা বলছেন পশ্চিমবঙ্গে শ্রমিকদের কর্তব্য পরায়ণতা নেই তারা সঠিক বলছেন না এটাই প্রমাণিত হচ্ছে। স্যার, আমার সময় অল্প, বেশি সময় পেলে আমি সমস্ত পরিসংখ্যান দিয়ে দেখিয়ে দিতাম যে সামগ্রিক চিত্রটা কি। পশ্চিমবঙ্গে ১৯৯১ সালে অর্থনৈতিক কারণে ৫৫টি ইউনিট বন্ধ হয়েছে এবং তাতে ৫ হাজার ৫২ জন শ্রমিক জড়িত। আর শ্রমিক অসন্তোষের জন্য বন্ধ হয়েছে ২৭টি ইউনিট সারা ভারতবর্ষের অবস্থাও তাই। লক আউট শুধু পশ্চিমবঙ্গে বাড়ছে তাই নয়, সারা ভারতবর্ষেই বাড়ছে। তার মানে একটা অর্থনৈতিক সঙ্কটের বোঝা মালিকরা চাপাচ্ছেন শ্রমিক শ্রেণীর ঘাড়ে। আজকে তাই শ্রমিক শ্রেণীকে ঐক্যবদ্ধ ভাবে তা প্রতিরোধ করতে হবে। যাই হোক, আমি যে কথা বলছিলাম সেই কথায় ফিরে আসি যে, বি. আই. এফ. আর. — এই সংস্থাটির জন্ম দেওয়া হয়েছে রুগ্ন ও বন্ধ কারখানা পুনরুজ্জীবনের জন্য। এটা একটা প্রতারণা ছাড়া কিছু নয়। এই প্রসঙ্গে ছাত্র জীবনে পড়া মাইকেলের আত্ম বিলাপের একটি লাইন আমার মনে পড়ছে — 'মরিচিকা মরুদেশে নাশে প্রাণ তৃষাক্লেশে' — মরিচিকার মতন ছোটানো হচ্ছে শ্রমিকদের বি. আই. এফ. আর.-এর দরজায়। মাননীয় মুখ্যমন্ত্রী, মাননীয় শ্রমমন্ত্রী, মাননীয় পতিত বাবু — সকলেই জানেন যে কতবার পশ্চিমবঙ্গ সরকারের তরফ থেকে দিল্লিকে অনুরোধ করা হয়েছে এই বলে — মাননীয় মুখ্যমন্ত্রী চিঠি পর্যন্ত লিখেছেন — যে পশ্চিমবঙ্গের এত কেস বি. আই. এফ. আর.-এর যাচ্ছে সেখানে দিল্লিতে বিশাল বাড়িতে তাদের অফিস — আনসোল চেম্বার নং টু অর থ্রিতে — সেখানে শ্রমিকরা কেস করার জন্য গিয়ে কোথায় থাকবেন, না থাকবেন সে ব্যাপারে ভীষণ অসুবিধায় পড়েন অতএব কলকাতায় বি. আই. এফ. আর.-এর একটা স্পেশাল বেঞ্চ করা হোক। এতে বোধ হয় এখানকার অপোজিশনেরও কোনও আপত্তি নেই কারণ বন্ধ কারখানার শ্রমিকরা ইউনিয়ানের তরফ থেকে সেখানে গিয়ে ভীষণ অসুবিধায় পড়েন থাকার জায়গা ইত্যাদির ব্যাপারে। আমরা সেখানে তাই অনুরোধ করেছিলাম

সেখানকার বেঞ্চ মেম্বাররা কলকাতার মাটিতে পদার্পণ করুন এবং এখানে একটা বি. আই. এফ. আর.-এর স্পেশাল বেঞ্চ করা হোক কিন্তু আমাদের সেই অনুরোধ রাখা হল না। আজকে তাই বলছি, এই বি. আই. এফ. আর. তৈরি হয়েছে একটা যন্ত্র হিসাবে শ্রমিকদের গলা কাটার জন্য এবং সেই যন্ত্রে শান দেবার জন্য তৈরি হয়েছে বর্তমানের নয়া শিল্পনীতি। আজকে তাই এইসব সর্বনাশের বিরুদ্ধে লড়াই করার জন্য সর্বাত্মক শ্রমিক আন্দোলন গড়ে তুলতে হবে। সৌগত বাবু বলেছেন যে লক আউটের সংখ্যা বাড়ছে। শ্রমমন্ত্রী সে কথা স্বীকার করেছেন। লক আউট মালিকদের অস্ত্র আর শ্রমিকদের অস্ত্র হচ্ছে ধর্মঘট। শ্রমিকদের ঘাড়ে যখন বোঝা চাপে তখন অনেক সময় লড়াই করতে হয় আত্মরক্ষা মূলক। লক আউটের বিরুদ্ধে আমাদের দেশে যে আইন আছে তা কিন্তু যথেষ্ট নয়। আইন কতখানি কি ভাবে সংশোধন করা সম্ভব হবে, সেটা বিচার করে দেখতে হবে। আমার মনে আছে যখন শ্রদ্ধেয় প্রয়াত নেতা কৃষ্ণপদ ঘোষ রাজ্যের শ্রমমন্ত্রী ছিলেন তখন শনিবারে যাতে চটকল মালিক হাইকোর্টের দরজায় যেতে না পারে তারজন্য এক শনিবারে একটা জুট মিল লক আউটকে বে-আইনি ঘোষণা করেছিলেন। কিন্তু সেই শনিবার দিনই জজ সাহেব বাড়িতে স্পেশ্যাল কোর্ট বসিয়ে পশ্চিমবঙ্গ সরকারের সিদ্ধান্ত বাতিল করে দিয়েছিলেন। এই ভাবে যদি বিচারের বাণী নীরবে নিভৃতে কাঁদে, আদালতের দরজায় শ্রমিকদের কান্না না পৌছায়, মালিকদের কথাই শুধু ধ্বনিত হয় তাহলে বামফ্রন্ট সরকার কি করবে? এর উত্তর কে দেবে? উত্তর দেবে পশ্চিম বাংলার শ্রমিক শ্রেণী, ভারতবর্ষের শ্রমিক শ্রেণী।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের রাজ্যে যে অসংগঠিত শিল্প শ্রমিকরা আছেন, তাঁরা সংখ্যায় খুব একটা কম নন। তাঁদের জন্য যে আইন আছে তা অত্যন্ত স্বল্প এবং সে আইনগুলোও বাস্তবে প্রয়োগ করা হয় না। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি আপনার বাজেট বক্তৃতার মধ্যে বলেছেন যে, আপনি সে আইনগুলোকে আগামী অধিবেশনে কিছু কিছু আপ টু ডেট করবেন। অর্থাৎ আপনি সেগুলির কিছু সংশোধন করতে চাইছেন। কন্ট্রাক্ট লেবার অ্যাক্ট, গ্র্যাচ্যুইটি অ্যাক্ট ইত্যাদি আপনি সংশোধন করতে চাইছেন। আমি মনে করি সব ট্রেড ইউনিয়নগুলির সঙ্গে পরামর্শ করে এই সমস্ত বিষয়ে যাতে দ্রুত নিষ্পত্তি করা যায় তার ব্যবস্থা করা প্রয়োজন। আমাদের মধ্যে যাঁরা শ্রমিক আন্দোলন করেন তাঁরা জানেন বা তাঁদের জানা প্রয়োজন যে, পেরেনিয়াল নেচার অফ জব বলে একটা কথা আছে। এদের ক্ষেত্রে ইউনিয়ন ডিসপুট দিলেই পেরেনিয়াল নেচার অফ জব সংক্রান্ত একটা বোর্ড আছে, সেই বোর্ডে সেটা চলে যায়। সেই বোর্ড মিটিং করে করে অনেক বছর কাটিয়ে দেয়, ফলে জবের নেচার নির্ধারিত হয় না। সুতরাং এ বিষয়ে নূতন আইন করার আগে কেন্দ্রীয় ট্রেড ইউনিয়নগুলির সঙ্গে পরামর্শ করা প্রয়োজন। আমরা জানি কন্ট্রাক্ট লেবাররা অমানুষিক পরিশ্রম করে। তারা সবচেয়ে বেশি নিষ্পেশিত, শোষিত। পার্মানেন্ট ওয়ার্কাররা যে পরিমাণ কাজ করে যে ওয়েজ পায় এরা সে পরিমাণ কাজ করে তার চেয়ে অনেক কম ওয়েজ পায়। শ্রমিক আন্দোলনের মধ্যে দিয়ে এদের কথা বার, বার তুলে ধরার দরকার আছে এবং এদের জন্য

আইনগত ব্যবস্থা নেওয়া দরকার।

আর একটা কথা হচ্ছে, মাননীয় শ্রমমন্ত্রী, আপনি আপনার বাজেট বক্তৃতায় এবং 'লেবার ইন ওয়েস্ট বেঙ্গল' বই-তে উল্লেখ করেছেন লেবার ওয়েলফেয়ার বোর্ডের কথা। এ সম্পর্কে আমি ব্যক্তিগত ভাবে আপনাকে কয়েকটি বিষয় বলেছি এবং চিঠিও দিয়েছি। কবিগুরু রবীন্দ্রনাথের স্মৃতি বিজড়িত মংপুতে — 'মংপুতে রবীন্দ্রনাথ' নামে একটি বইও আছে — লেবার ওয়েলফেয়ার বোর্ডের গ্রন্থাগারসহ যে নিজস্ব বাড়িটি আছে সেটি জি. এন. এল. এফ.-এর আক্রমণে ভয়ঙ্কর ভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। অনেক গুরুত্বপূর্ণ, মূল্যবান বই, দলিলপত্র ক্ষতিগ্রস্ত হয়েছে। আমি ওখানে গিয়ে অফিসারদের সঙ্গে কথা বলেছিলাম। তাঁরা আমাকে বলেছিলেন যে, তাঁরা এ বিষয়ে সরকারের কাছে লিখেছেন। মাননীয় মন্ত্রী মহাশয়, আমি আপনাকে আবার অনুরোধ করছি, আপনি এ বিষয়ে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন। আর দিঘার বাড়িটি খুবই ভাল ভাবে তৈরি হয়েছে। তবে ওখানকার অক্যুপেন্সি পজিশন কি তা আমি জানি না। কম খরচে ওখানে যাতে শ্রমিকরা গিয়ে থাকতে পারে সেদিকে দৃষ্টি দেওয়া দরকার। অর্থাৎ যতটুকু যা আছে তাকে সঠিক ভাবে ব্যবহার করা দরকার।

একটা বিষয়ে সব কেন্দ্রীয় ট্রেড ইউনিয়ন এক মত যে, যে সমস্ত মালিক পক্ষ বিভিন্ন ক্ষেত্রে শ্রমিকদের কষ্টার্জিত পয়সা অপহরণ করছে, চুরি করছে, লুঠ করে নিয়ে যাচ্ছে, সে সমস্ত মালিকদের বিরুদ্ধে ব্যবস্থা নেবার জন্য বর্তমান আইনে সীমাবদ্ধতা কোথায়, যেটুকু আইন আছে তা যথেষ্ট কিনা ইত্যাদি ভেবে দেখার সময় এসেছে।

[3-10 — 3-20 P.M.]

বিশেষ করে রিজিওনাল প্রভিডেন্ট ফান্ডের অফিসের যে সমস্ত দুর্নীতিগ্রস্ত কর্মচারিরা আছেন, সেখানে যখন বন্ধ কারখানার শ্রমিকরা যায় তাদের পাওনা টাকা আদায় করতে তখন তারা লাঞ্ছনা পায়। বছরের পর বছর তারা সেখানে ঘুরছে। এই সমস্ত কর্মচারিরা ১৪বার তাদের ঘোরাচ্ছে। এই সম্পর্কে রাজ্য সরকারের সজাগ দৃষ্টি দেওয়া প্রয়োজন। ই. এস. আই. হাসপাতাল আমাদের রাজ্যে আছে। এগুলি সুষ্ঠু পরিচালনার প্রয়োজন। সেখানে যে অ্যাডভাইসারী কমিটি করে দিয়েছেন সেই কমিটিগুলি ঠিকমতো ফাংশন করছে কিনা এবং ফাংশন করলে তার সুপারিশগুলি আপনার দপ্তরে ভাল ভাবে বিবেচনা করা হয় কিনা সেটা দেখা দরকার। যে ঔষুধপত্র পাওয়া দরকার তার সরবরাহ ঠিক আছে কিনা, কেনা হচ্ছে কিনা এই সমস্ত বিষয়গুলি দেখা দরকার। এই ব্যাপারে ওয়ার্কারদের মোটিভেট করা দরকার। কারণ এক শ্রেণীর চিকিৎসক আছেন যাঁরা দুর্নীতি পরায়ণ। শ্রমিকদের এই ঔষুধ তারা অন্য ভাবে ব্যবহার করে। এই ব্যাপারে ওয়ার্কার এবং ট্রেড ইউনিয়নদের মোটিভেট করা প্রয়োজন। কারণ ই. এস. আই.-তে যে ব্যবস্থা আছে তা খারাপ কিছু নয়। সঠিক ভাবে পরিচালনা করা দরকার এবং সেই দিকেই আমাদের যেতে হবে। এই কথা বলে এই বাজেট বরাদ্দকে

পরিপূর্ণ সমর্থন জানিয়ে এবং কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্য সরকারের মাননীয় শ্রমমন্ত্রী আজকে তাঁর দপ্তরের জন্য যে বাজেট বরাদ্দের দাবি পেশ করেছেন সেই দাবির আমি বিরোধিতা করছি এবং আমাদের দলের পক্ষ থেকে যে সমস্ত কাট মোশন এসেছে সেই সমস্ত কাট মোশনগুলিকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। স্যার, আজকে যখন মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় এই হাউসে ব্যয় বরাদ্দের দাবি পেশ করতে এসেছেন তার আগে লেবার ইন ওয়েস্ট বেঙ্গল ১৯৯০-৯১-এর একটি বই আমাদের দিয়েছেন। এই বইতে অনেক রাজ্য সরকারের দেওয়া তথ্য আছে। রাজ্য সরকারের দেওয়া এত তথ্যের উদ্ধৃতি দেওয়া যায় না। বইতে যে সমস্ত তথ্য দেওয়া আছে তার সারমর্ম বলতে গেলে এই কথাই বলতে হয়, এই লেবার ইন ওয়েস্ট বেঙ্গলে তিনি বলেছেন,

Lock outs were responsible for 99.6% of the total mandays lost. Strikes were responsible for 4% of the same. Total No. of registered unemployed in the State has crossed the 50 lakhs. Total No. of industrial disputes handled by the State Government increased from 7710 in 1990 to 8045 in 91 while percentage of disposal to total disputes handled fell from 42.97% to 42.

এই চিত্র যদি হয় তাহলে রাজ্য সরকারের শ্রম দপ্তরের সাফল্যের ইতিহাস দেখতে পাওয়া যাচ্ছে না। একটু আগে মাননীয় সদস্য শ্রী সৌগত রায় মহাশয় পেজ (৭)তে গ্যাপ দেখিয়ে বললেন, কিভাবে ছাঁটাইয়ের সংখ্যা বাড়ছে এবং স্ট্রাইকের সংখ্যা এবং শ্রমিক ধর্মঘটের সংখ্যা কমছে। একটু আগে মাননীয় সদস্য শান্তশ্রী চট্টোপাধ্যায় মহাশয় বললেন, অস্ত্র হচ্ছে শ্রমিকদের ধর্মঘট আর মালিকদের অস্ত্র হচ্ছে লক-আউট করা। উনি ঠিকই বলেছেন। কিন্তু অস্ত্র প্রয়োগ যে বেশি করতে পারে বোঝা যায় তারই ক্ষমতা বেশি। এখানে দেখা যাচ্ছে অস্ত্র প্রয়োগ করতে পারে মালিক পক্ষই বেশি। অস্ত্র প্রয়োগ করতে পারে শ্রমিক পক্ষ কম। যে সরকার এই রাজ্যে ১৫ বছর ধরে ক্ষমতায় আছে, তারা ক্ষমতায় এসেছিলেন এই কথা বলে যে বামফ্রন্ট সরকার শ্রমিকদের সংগ্রামের হাতিয়ার হবে। কিন্তু আজকে বাস্তব পরিস্থিতি উল্টো। আজকে আমরা কি দেখতে পাচ্ছি? বামফ্রন্ট সরকার শ্রমিকদের সংগ্রামের হাতিয়ার নন, মালিকদের পাহারাদারে পরিণত হয়ে গেছে।

আজকে মালিক পক্ষের ঔদ্ধত্য দিন দিন বেড়ে চলেছে। তারা সরকারকে তোয়াক্কা করে না, এবং সরকার পক্ষের যে একটা অস্তিত্ব আছে সেটা পশ্চিমবঙ্গের শ্রমিকরা বুঝতে পারে না, তাই কোথাও কোথাও তাদের আইন নিজেদের হাতে নিয়ে নিতে হয়। স্যার, আজকে একটা সরকার রয়েছে, আমরা বিরোধী পক্ষ, মাননীয় শান্তশ্রী বাবু আমাদের মাননীয় সদস্য

সৌগত রায়কে কটাক্ষ করে অনেক কথা বললেন। আজকে এই হাউসে কলিং অ্যাটেনশনে মাননীয় শ্রমমন্ত্রীর একটা রিপোর্ট দেওয়ার কথা ছিল, এটা আমাদের মোশন ছিল না, সরকার পক্ষের দুজন মাননীয় সদস্য শ্রী দীপক মুখার্জি এবং শ্রী প্রভঞ্জন মন্ডল দিয়েছিলেন। আমাদের এই কর্মসুচির তালিকা, লিস্ট অফ বিজনেস সেটাতে আমরা দেখেছিলাম দেওয়া আছে

The Minister-in-charge of the Labour Department to make a statement on the subject of continued Lock-out at Budge Budge Jute Mill resulting in death of 20 workers.

অর্থাৎ বজবজে যে স্ট্রাইক চলছে যার ফলে ২০ জন শ্রমিক মারা গেছে তার পরিপ্রেক্ষিতে যে পরিস্থিতির উদ্ভব হয়েছে সেটার ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় উত্তর দেবেন। আমরা দেখেছিলাম মিনিস্টার রিপ্লাইয়ে এখানে তঞ্চকতা করা হল।

Reply to the calling Attention Notice of Dipak Mukherjee and Prabhanjan Mandal regarding steps taken to reopen the Budge Budge Jute Mill.

মাননীয় সদস্য জানতে চাইলেন যে যেখানে শ্রমিকরা এই কারখানায় লক-আউটের জন্য ২০ জন শ্রমিক মারা গেছে, স্থানীয় বিধায়ক জানতে চাইলেন মন্ত্রী মহাশয় এড়িয়ে গেলেন, উত্তর দিতে পারলেন না, হাউসে তথ্য দিয়ে বলতে পারলেন না যে বজবজে কেউ মারা যান নি। তাহলে বুঝতাম যে স্থানীয় বিধায়ক অসত্য তথ্য দিয়েছেন, আপনাদেরই এম. এল. এ. তথ্য জানতে চাইছেন। কিন্তু আজকে আমরা জানি — আমাদের লোক ছিলেন না — নাগরিক কমিটির মেম্বার রিপোর্ট তৈরি করেছেন, অজিত কৃষ্ণ বসু তাঁকে আপনাদের সরকার বামফ্রন্ট সরকার স্টেট প্ল্যানিং বোর্ডের মেম্বার করেছিলেন একটা রিপোর্ট বেরিয়েছে তাতে বলছেন ১৭টি কোম্পানির ৬০ জন লোক লক-আউটের জন্য দে হ্যাভ টু কমিট সুইসাইড, ১৭টি কোম্পানিতে ৬০ জন লোক মারা গেছে। তার মধ্যে বলছেন কি হিন্দুস্থান পিলকিংটন গ্লাস এবং বজবজে ১২, ১২ করে এই ২৪ জন লোক মারা গেছে। ডঃ অজিত কৃষ্ণ বসু রিপোর্ট দিয়েছেন। শুধু তাই নয়, বজবজ জুট মিলে এই অশান্তি, লক-আউট, কারখানা বন্ধ হওয়ার জন্য ৪১২ জন শ্রমিক অনাহারে, অর্দ্ধাহারে আত্মহত্যা করে মারা গেছে। ২৭টি কারখানায় মোট ১৫৩২ জন মারা গেছে। যে রাজ্যে শ্রমিকেরা অনাহারে মারা যান আত্মহত্যা করতে বাধ্য হন সেই রাজ্যের শ্রমমন্ত্রী সাফল্যের দাবি করেন? সরকার পক্ষের সদস্য সেই শ্রমমন্ত্রীর হয়ে সাফাই গান? মানবিকতা বোধে নিন্দা না করতে পারলেও চুপচাপ থাকতে পারতেন। লক-আউটের ব্যাপারে সরকার একচেটিয়া পুঁজিপতিদের কিছু বলবেন কি করে? সরকারের অস্তিত্ব আছে বলে তো মনে হয় না। সরকার যেখানে নিজেদের স্পিনিং মিল বন্ধ করে দেন সেই সরকার একচেটিয়া পুঁজিপতিদের, মালিকদের কি করে বলবেন যে আপনারা

অন্যায় করছেন।

[3-20 — 3-30 P.M.]

আজকে বাটা নিয়ে কথা বলছেন! বাটা মজদুর ইউনিয়নে শুধু কংগ্রেসের লোক নেই। তারা জয়েন্ট অ্যাকশন কমিটি করেছেন। সেখানে আপনাদের দলের লোকজনও রয়েছেন। বাটা মজদুর ইউনিয়ন যদিও এ. আই. টি. ইউ. সি. অ্যাফিলিয়েটেড, তবুও তাতে আপনাদের লোকজনও রয়েছেন। সেটা গত জানুয়ারি থেকে বন্ধ। সাড়ে সাত হাজার শ্রমিক সেখানে চাকরি করেন। কিন্তু আজ পর্যন্ত কারখানাটি চালু করবার ব্যবস্থা করতে পারলেন না। শুধু তাই নয়, ওখানকার শ্রমিকরা ৭২ দফা দাবি পেশ করেছিলেন। গত এপ্রিল মাসে আগের চুক্তির মেয়াদ শেষ হয়ে যাবার পর তারা ঐ ৭২ দফা দাবি পেশ করেছিলেন। কিন্তু যেখানে বামফ্রন্ট সরকার বলে থাকেন যে, তাঁদের সরকার সংগ্রামের হাতিয়ার, সেখানে বাটার মালিক পক্ষ পাল্টা দাবি দিয়েছেন যে, 'স্ট্যান্ডার্ড প্রডাকশন পার ম্যান' চালু করতে হবে। অর্থাৎ এক একজন শ্রমিককে একটা সময়ে পরীক্ষা করে দেখা হবে যে, তার প্রডাকশন ক্ষমতা কতটা রয়েছে। ঐ পরীক্ষায় তিনি যদি স্ট্যান্ডার্ড অনুযায়ী প্রডাকশন দিতে না পারেন, তাহলে সেই শ্রমিকের মাইনে কাটা যাবে। এত একনায়কতন্ত্রী সরকার, যে দেশে গণতন্ত্র নেই, সেই দেশও এটা করতে পারেন না! আমাদের দেশে তো একটা গণতান্ত্রিক সরকার রয়েছে। সেখানে মোনোপোলি ক্যাপিটালিস্টরা যা খুশি তাই করবে, সরকার চুপ করে বসে থাকবেন? তাদের কি এক্ষেত্রে কিছুই করবার নেই? প্রভিডেন্ট ফান্ডের টাকা — এক্ষেত্রে সরকার নিজেই স্বীকার করেছেন যে, মালিক পক্ষ এই টাকা জমা দিচ্ছেন না। একজামটেডে ক্যাটাগোরি লিস্ট থেকে দেখতে পাচ্ছি, ৮০টি সংস্থা পি. এফ.-এর টাকা জমা দেয় নি যার মধ্যে ২৮টি হচ্ছে জুট মিল। মোট ১২০৬টি সংস্থা প্রভিডেন্ট ফান্ডের টাকা জমা দেয় নি। এর বিরুদ্ধে কি শাস্তি মূলক ব্যবস্থা গ্রহণ করেছেন? কোন কোন সংস্থার বিরুদ্ধে ব্যবস্থা নিয়েছেন? কারণ এই ১২০৬টি সংস্থা প্রভিডেন্ট ফান্ডের টাকা জমা না দিয়ে কর্মচারিদের বঞ্চনা করেছেন। কিন্তু আপনারা তাদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নিতে পারেন নি, কারণ মালিক পক্ষকে রক্ষণাবেক্ষণ করবার, পাহারা দেবার দায়িত্ব আপনারা নিয়েছেন এবং সেজন্য কোনও ব্যবস্থা নেন নি। আমার জেলাতে অ্যাঙ্গাস জুট মিল, শ্যামনগর জুট মিল — এসব করাখানার ৫১ পারসেন্ট শেয়ারের ব্যবস্থা বিয়ার্লি গ্রুপকে করে দিয়েছিলেন জ্যোতি বাবু, কিন্তু তারা ২০ কোটি টাকার লায়েবিলিটি রেখে চলে গেছে। কারখানাগুলি কেন চলছে না সেটা কেউ জানেন না। সেই লোককে 'ফেরা' আইনে গ্রেপ্তার করা হলে নরনারায়ণ গুপ্ত তার হয়ে বেল নিতে গিয়েছিলেন। আপনাদের লজ্জা করে না শ্রমিকদের জন্য অনেক কিছু করেছেন বলতে? কেশোরামে আমরা গত পরশু দিন গিয়েছিলাম। সেখানে আমরা দেখেছি যে কি অবস্থা হয়েছে। আপনারাও চলুন না কারখানার গেটে দাঁড়িয়ে দেখবেন যে শ্রমমন্ত্রী কি করেছেন? ১৩ই এপ্রিল রাত্রি ৮টার সময়ে টাইপিস্টকে দিয়ে টাইপ করিয়ে একটা নেটিশ ঝুলিয়ে দেওয়া হল যে সকাল সাড়ে

আটটা থেকে কারখানায় ডিস্টার্ব হচ্ছে সেজন্য সাড়ে দশটায় কারখানা লক-আউট করা হয়েছে। আমরা কিছু করি বা না করি, ডঃ গোপাল দাস নাগ এই আইন তৈরি করেছিলেন যে লক-আউট বা ক্লোজার সম্বন্ধে মিনিমাম ৬০ দিনের একটা নোটিশ দিতে হবে। ক্লোজার বা লক-আউট সম্বন্ধে গরিব মানুষেরা বুঝতে পারে না। লক-আউট এবং ক্লোজার সম্বন্ধে আপনাদের চিন্তাধারা কি? আমার একটা গল্প মনে পড়ছে। এক ভদ্রলোক শ্রাদ্ধ বাড়িতে গিয়ে একজনকে জিজ্ঞিসা করেছেন, যিনি মারা গেছেন তিনি কি ভাবে মারা গেছেন? উত্তরে সেই ভদ্রলোক বলেছেন যে সাপের কামড়ে মারা গেছেন। তারপরে তিনি আবার জিজ্ঞাসা করেছেন যে কোথায় কামড়েছে? উত্তরে সেই ভদ্রলোক বলেছেন যে কপালে কামড়েছে। তখন সেই ভদ্রলোক বললেন যে ভাগ্যিস চোখে কামড়ায়নি, চোখটা বেঁচে গেছে। আপনাদের অবস্থাও সেই রকম হয়েছে। কেশোরাম ১৩ই এপ্রিল সকাল সাড়ে দশটার সময়ে লক-আউট হল, পরে একটা নোটিশ দেওয়া হল। সেখানে কর্মচারিদের ছাঁটাই করতে হয়েছে। সরকার এই সম্পর্কে কি ব্যবস্থা নিয়েছেন? মালিকের বিরুদ্ধে নেবার ক্ষমতা আপনারা হারিয়েছেন। আপনারা দুর্বল সরকার। জুট মিলে ৫২ দিন স্ট্রাইকস হল। শেষে মুখ্যমন্ত্রী হস্তক্ষেপ করলেন, আপনারা কিছু করতে পারলেন না। মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপে সেটা মিটল। ৫২ দিন স্ট্রাইকস করে শ্রমিকের যে ক্ষতি হল, আগামী তিন বছরের যে চুক্তি হয়েছে তাতে কোনও ক্ষতিপূরণ দেওয়া যাবে না। এখনও ১২টা চটকলে স্ট্রাইকস মেটাতে পারেন নি। এখানে কোনও ট্রাইপরাটাইট এগ্রিমেন্ট হল না। নর্থ ব্রুক জুট মিলে শ্রমিকরা ২৫০ টাকা কম নিয়ে কাজ করছে। সেখানে আপনি কি ব্যবস্থা করেছেন? মালিক এবং শ্রমিকদের বলতে পারলেন না যে এগ্রিমেন্ট মেনে কাজ কর। শ্রমিকরা শেষে নিজেরা ব্যবস্থা করলেন। এখনও কয়েকটি জুট মিল চালু করা যায় নি। কোন কোন জায়গায় ৮০০ টাকা কম মাইনে নিয়ে শ্রমিকরা কাজ করছে। এই হচ্ছে জুট মিলগুলির অবস্থা। সেখানে আপনি কি করে এই বরাদ্দের দাবি করেন? তারপরে ই. এস. আই. কর্মচারিদের বিভিন্ন রাজ্যে মাইনা বেড়েছে। ১৬শত টাকা পর্যন্ত শ্রমিকরা ই. এস. আই. স্কীমে আসতে পারত, এখন সেটা ৩ হাজার টাকা হয়েছে। কিন্তু দেখা যাচ্ছে বহু কারখানার শ্রমিকরা ই. এস. আই. স্কীমে আসতে চাচ্ছে না। এটা নিয়ে লেবারদের পক্ষে একটা প্রবলেম হচ্ছে। কারণ, ই. এস. আই. স্কীমে গেলে মালিকদের যে টাকা কন্ট্রিবিউশন দেবার কথা সেটা তারা জমা দিচ্ছে না। তাছাড়া ই. এস. আই.-এর বেনিফিট ২৮ টাকা পার ডে সেটাও পাচ্ছে না। শ্রমিকরা ই. এস. আই.-তে টাকা জমা দিচ্ছে, কিন্তু মালিক পক্ষ সেই টাকা জমা দিচ্ছে না। ফলে শ্রমিকরা ই. এস. আই.-এর বেনিফিট থেকে বঞ্চিত হচ্ছে। ই. এস. আই. হাসপাতালে চিকিৎসার কোনও সুব্যবস্থা নেই। আজকে মানিকতলার ই. এস. আই. হাসপাতালটা আপনারা শ্মশানে পরিণত করেছেন। এই রকম অবস্থায় আজকে কেউ ই. এস. আই. স্কীমে যেতে চাচ্ছে না। আজকে শ্রমিকরা সরকারের প্রতি আস্থা হারিয়ে ফেলেছে। আজকে শ্রমিকরা অনাহারে দিন কাটাচ্ছে, বহু জায়গায় তারা আত্মহত্যা করছে। মালিকরা শ্রমিকদের উপরে স্ট্রিম রোলার চালাচ্ছে। আজকে সরকার যখন এগুলি বন্ধ করতে ব্যর্থ তখন সেই সরকারের পেশ করা বাজেট বরাদ্দ সমর্থন করা যায় না। কাজেই এই বাজেট বরাদ্দের বিরোধিতা করে

আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শান্তিরঞ্জন গাঙ্গুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রম দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ এখানে উত্থাপন করেছেন, আমি তাকে সমর্থন করছি এবং এই প্রসঙ্গে দু-একটি কথা এখানে রাখতে চাই। প্রথমেই বলতে চাই যে রাজ্যের শ্রমিকদের জীবন ধারণের উৎস নির্ভর করে শিল্পের উপরে এবং সেই শিল্প মূলত নির্ভরশীল কেন্দ্রীয় সরকারের শিল্প নীতির, শিল্প পরিকল্পনা এবং বাণিজ্য ও শুল্ক নীতির উপরে। বিগত সাড়ে চার দশক ধরে কেন্দ্রীয় সরকারের ভ্রান্ত শিল্প নীতি এবং বাণিজ্য নীতি এবং তৎসহ পূর্বাঞ্চলীয় রাজ্যগুলির প্রতি বিমাতৃ সুলভ আচরণের ফলে পূর্বাঞ্চলীয় রাজ্যগুলিতে শিল্পের বিকাশ হয় নি এবং ভারতের বৃহত্তম শিল্প কেন্দ্র কলকাতায়ও রাষ্ট্রীয় ও বে-সরকারি ক্ষেত্রে বিনিয়োগ কমেছে। কেন্দ্রীয় সরকার পূর্বের ভ্রান্ত শিল্প নীতি এবং বাণিজ্য নীতি শোধরানোর বদলে যে অবাধ বাণিজ্য নীতি গ্রহণ করেছেন, দেশীয় বাজার যে ভাবে আন্তর্জাতিক পুঁজিবাদের কাছে খুলে দিয়েছেন তাতে পশ্চিমবঙ্গে প্রতিষ্ঠিত শিল্পগুলি আরও বিপন্ন হয়ে পড়েছে।

[3-30 — 3-40 P.M.]

ফলে আগামী দিনে সঙ্কট বাড়বে এবং সেই সঙ্কটের বোঝা চাপবে জনগণের ঘাড়ে, বিশেষ করে শ্রমিক শ্রেণীর উপর।

**মাসূল সমীকরণ নীতি প্রত্যাহার ঃ** কেন্দ্রীয় সরকার ইস্পাতের ক্ষেত্রে মাসূল সমীকরণ নীতি প্রত্যাহার করার সাথে সাথে ইস্পাত মূল্যের উপর নিয়ন্ত্রণ প্রত্যাহার করার ফলে পশ্চিমবঙ্গ ইস্পাত শিল্পের ক্ষেত্রে যে সুবিধা পাবে বলে মনে করা গিয়েছিল তা পাওয়া যাবে না। রাষ্ট্রায়ত্ত সংস্থা এস. এ. আই. এল. ইতিমধ্যেই ইস্পাতের মূল্য টন প্রতি ১২০০ টাকা মূল্য বৃদ্ধির প্রস্তাব দিয়েছে। এ ছাড়াও রেলের মাসূল বৃদ্ধি এবং টেলিস্কোপিক ফ্রেট রেটের ফলে পশ্চিমবঙ্গ বঞ্চিত হবে। ফলে পশ্চিমবঙ্গের ইঞ্জিনিয়ারিং শিল্প, বিশেষ করে ছোট ও মাঝারি কারখানাগুলি প্রতিযোগিতায় মার খেয়ে তালা বন্ধ করবে এবং কর্মচ্যুত শ্রমিকদের সংখ্যা আরও বাড়িয়ে চলবে।

**মালিকদের শ্রমিক শ্রেণীর উপর আক্রমণ ঃ** ১৯৮৬ সাল থেকেই দেখা যাচ্ছে মালিকদের স্বেচ্ছাচার ও আক্রমণ ক্রমাগত বেড়েই চলেছে। লক-আউট এবং ক্লোজার ঘোষণা করা মালিকদের নিত্য নৈমিত্তিক খেলা হয়ে দাঁড়িয়েছে। একটি হিসাব থেকে এই কথা স্পষ্ট বোঝা যাবে। ১৯৮৬ সালে ক্লোজার লক-আউটের সংখ্যা ১৭৮, ১৯৮৯ সালে এই সংখ্যা হল ২১১, ১৯৯০ সালে এই সংখ্যা হল ১৯৯ এবং ১৯৯১ সালে এই সংখ্যা ১৯৮। আপাত দৃষ্টিতে এই পরিসংখ্যান থেকে ক্লোজার এবং লক-আউটের সংখ্যাগত পরিমাণ কমেছে বলে মনে হলেও ক্লোজার এবং লক-আউট-এর ফলে কর্মচ্যুত শ্রমিকের সংখ্যা বাড়ছে। শ্রমিক

শ্রেণীর আন্দোলন নিশ্চয়ই মালিক শ্রেণীর এই আক্রমণকে মোকাবিলা করার সর্বশ্রেষ্ঠ অস্ত্র সন্দেহ নেই এবং শ্রমিক সংগঠনগুলিও সেই আন্দোলনের পথে আরও বেশি করে জোট বদ্ধ হচ্ছেন। কিন্তু এক্ষেত্রে রাজ্য সরকার বিশেষ করে শ্রম দপ্তরেরও একটি ইতিবাচক এবং কঠোর ভূমিকা গ্রহণ করা উচিত বলে আমি মনে করি। শিল্প বিরোধ আইনে মোট ১১টি ধারা লিপিবদ্ধ আছে মালিকদের লক-আউটের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণের — এমন কি জামিন অযোগ্য গ্রেপ্তারী পরোয়ানাও জারি করা যায়। কিন্তু শ্রম দপ্তর একমাত্র প্রায় ২ বছর আগে জয় ইঞ্জিনিয়ারিং কোম্পানি উষা সেলাই মেশিন কারখানার ক্ষেত্রে একবারই লক-আউট বে-আইনি বলে ঘোষণা করেছিলেন। অথচ ১৯৬৭-৭৫-এর তুলনায় ১৯৮৬-৯০ সালেতে মালিকদের আক্রমণের পরিমাণ বেড়েছে ৯ গুণ যেখানে শ্রমিকদের প্রতিরোধের ক্ষমতা কমেছে ৫ গুণ। এই অবস্থায় আমি মাননীয় শ্রমমন্ত্রীকে অনুরোধ করব যে প্রচলিত শ্রম বিরোধ আইনের গন্ডীবদ্ধতার মধ্যে থেকেই শ্রম দপ্তর মালিকদের লক-আউট ও ক্লোজার ঘোষণা করা ক্রমবর্দ্ধমান প্রবণতাকে রোখার জন্য এই সব লক-আউট ও ক্লোজারকে আরও বেশি ক্ষেত্রে বে-আইনি ঘোষণা করুন। শ্রম দপ্তর যদি মালিকদের বিরুদ্ধে আরও বেশি করে শ্রম বিরোধ আইনের প্রয়োগ করেন তাহলে শ্রমিক শ্রেণীর আন্দোলন আরও তীব্রতর হবে এবং মুনাফা শিকারী মালিকদের খামখেয়ালীর জন্য শ্রম দিবস নষ্ট হওয়া, বেকার সৃষ্টি ইত্যাদি রাজ্যের অর্থনীতির উপর ক্রমবর্দ্ধমান আঘাতের পরিমাণও কমবে বলে মনে করি। বন্ধ কারখানা খোলার জন্য ব্যবস্থা গ্রহণ — ১৯৮৭ সাল থেকে ১৯৯০ সাল পর্যন্ত যেসব কারখানা মালিকেরা চিরতরে বন্ধ করেছে ২৮টি কারখানা। এগুলির মধ্যে অনেকগুলি কারখানাকেই আর. আই. সি.-র মাধ্যমে রাজ্য সরকার বাঁচিয়ে তোলার চেষ্টা পশ্চিমবঙ্গ সরকার করেছিলেন কিন্তু বর্তমানে দেখা যাচ্ছে যে কেন্দ্রীয় সরকার যে কারখানাগুলি পশ্চিমবঙ্গ সরকারের সুপারিশক্রমে অধিগ্রহণ করেছিলেন বি. আই. এফ. আর.-এর সুপারিশে সেগুলির মধ্যে অনেকগুলিরই মৃত্যুর ঘন্টা বাজিয়ে দেওয়া হয়েছে এবং ভবিষ্যতেও আরও অনেক কারখানার ক্ষেত্রেও তাই করা হবে বলে আমি আশঙ্কা করি। বি. আই. এফ. আর.-এর সুপারিশ অনুযায়ী পাওয়া ব্যাঙ্ক থেকে পাওয়া ঋণ ঐসব কারখানার মালিকেরা সঠিক ভাবে কারখানার উৎপাদন ও যন্ত্রপাতির মর্ডানাইজেশনের কাজে ব্যবহার না করে নয়ছয় করেছে। বর্তমানে তার সঙ্গে যোগ হয়েছে মালিকদের একটি নূতন কৌশল। কারখানার মৃত্যু ঘন্টা বাজিয়ে শ্রমিকদের পাওনা টাকা এমন কি পি. এফ.-এর টাকাও আত্মসাৎ করার পর যন্ত্রপাতিগুলোকে কালোয়ারদের মারফৎ বিক্রি করে দেওয়া এবং কারখানার জমি প্রোমোটারদের মারফৎ বিক্রি করে টাকাটা নিজেদের সিন্দুকে তোলা। বহু বন্ধ হয়ে যাওয়া কারখানার জমি মেশিন এইভাবে বিক্রি হয়ে গেছে। শ্রমিকদের প্রতিরোধে অনেকগুলি কারখানার মালিকরা এই ভাবে মেশিন জমি বিক্রি করতে পারেন নি কিন্তু যতদিন যাবে অভুক্ত বেকার শ্রমিকদের প্রতিরোধ শক্তিও কমে যাবে। রেনি ইঞ্জিনিয়ারিং, কোলে বিস্কুট, ওরিয়েন্টাল মেটাল ইন্ডাস্ট্রিজ, অ্যালুমিনিয়াম ম্যানুফাকচারিং কোম্পানি প্রভৃতি বন্ধ কারখানার ক্ষেত্রে মালিকরা যাতে যন্ত্রপাতি বা জমি বিক্রি করতে না পারে তারজন্য এখনই অর্ডিন্যান্স জারি করার উদ্যোগ গ্রহণের জন্য মাননীয় শ্রমমন্ত্রীর মারফৎ

অনুরোধ করছি। পি. এফ.-এর টাকা আত্মসাৎ — দেখা যাচ্ছে যে মালিক শ্রেণীর পি. এফ.-এর টাকা যা শ্রমিকদের বেতন থেকে কেটে নেওয়া হয় তা আত্মসাৎ করার প্রবণতা বাড়ছে। প্রভিডেন্ট ফান্ড কমিশনারের হিসাব মতো একমাত্র পাট শিল্পেই জমা না পড়া পি. এফ.-এর টাকার পরিমাণ প্রায় ৮০ কোটি টাকা। ই. এস. আই.-তেও প্রায় ৪০ কোটি টাকা বকেয়া রয়েছে। এই বিরাট অঙ্কের শ্রমিকদের বেতন থেকে কেটে নেওয়া টাকা যা সরকারের তহবিলে জমা না দিয়ে কারখানা মালিকেরা বে-আইনি ভাবে নিজেদের সিন্দুকে জমা রেখেছে তাদের বিরুদ্ধে অবিলম্বে ফৌজদারি ব্যবস্থা গ্রহণের জন্য মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করব। পশ্চিমবঙ্গের কারখানাকে রুগ্ন করে দেখানো হচ্ছে। বহু উৎপাদক সংস্থা পশ্চিমবঙ্গের কারখানাকে রুগ্ন দেখাচ্ছে। ব্যালান্সশীটে লোকসান দেখাচ্ছেন এবং তার ফলে বি. আই. এফ. আর.-এর তালিকায় নিজেদের নাম তোলাচ্ছেন প্রধানত উচ্চ স্তরের আমলাদের সহযোগিতায়। উদাহরণ স্বরূপ ক্যালকাটা কেমিক্যালস-এর ঘটনা সম্বন্ধে আপনারা নিশ্চয়ই জ্ঞাত আছেন। ক্যালকাটা কেমিক্যালস-এর মালিকানা আশির দশকে ছাবাড়িয়া গোষ্ঠীর হাতে চলে যায়। এরপর থেকে শুরু হয় ব্যালান্সশীটে লোকসান দেখানো। ১৯৮৬-তে দু কোটি বারো লক্ষ টাকা, ১৯৮৯-তে প্রায় নয় কোটি টাকা, ১৯৯০-তে প্রায় বারো কোটি টাকা। এইভাবে লোকসান দেখিয়ে ক্যালকাটা কেমিক্যাল কে বি. আই. এফ. আর.-এর তালিকায় তোলা হল। কিন্তু লোকসান হয় কোথা থেকে? ক্যালকাটা কেমিক্যাল উৎপাদিত পণ্য — নিম টুথপেস্ট, মার্গো সাবান, তুহিনা, ল্যাভেন্ডার ডিউ প্রভৃতির বাজারে সরবরাহ বা চাহিদা কোনওদিন কমেছে বলে কারও জানা নেই। অথচ লোকসান দেখিয়ে ছাবাড়িয়া গোষ্ঠী চারশো শ্রমিককে স্বেচ্ছা অবসর গ্রহণের পরিকল্পনা বি. আই. এফ. আর.-এর কাছে পেশ করেছে। প্রকৃত ব্যাপার হল ছাবাড়িয়া গোষ্ঠী কানপুর, মাদ্রাজ ও হায়দ্রাবাদের কারখানাগুলি থেকে ঐসব মাল বেশি করে তৈরি করে ক্যালকাটা কেমিক্যাল উৎপাদন কমিয়ে দিয়েছে।

[3-40 — 3-50 P.M.]

তাছাড়া ছাবাড়িয়া গ্রুপেরই আরও একটি কোম্পানি শ ওয়ালেশের মাধ্যমে পণ্যগুলির বিপনন করিয়ে ২৩ পারসেন্ট কমিশন নিয়েছে ক্যালকাটা কেমিক্যাল কাছ থেকে। এই প্রক্রিয়ার মাধ্যমে বাজারের যোগান ও মুনাফা ঠিক রেখে পশ্চিমবঙ্গের কারখানাগুলোকে রুগ্ন করে দেওয়া চক্রান্ত করছে কয়েকটি শিল্প গোষ্ঠী এবং কিছু কিছু মাঝারি শিল্পপতি। এই চক্রান্ত প্রকৃত পক্ষে রাজ্যের শিল্প ও অর্থনীতিকে বিপন্ন করার চক্রান্ত। একে প্রতিরোধ করার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ ও আইন প্রণয়নের জন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করছি। এই কথা বলে শ্রমমন্ত্রীর বাজেটকে পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শিবদাস মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী ৩৯ নং দাবির উপরে

যে বাজেট পেশ করেছেন সেই বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য রাখছি। মাননীয় মন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাতে পাট শিল্পের কথা বলেছেন, তবে পাট শিল্পের ক্ষেত্রে যে কথা বলেছেন সেখানে একটা ভালো কথা তিনি সংযোজিত করেছেন। সেই কথাটি হচ্ছে — সম্প্রতি এটাও লক্ষ্য করা গেছে যে কিছু সংখ্যক একচেটিয়া কারবারি বা ফড়ে কাঁচামাল ক্রয় পাটজাত দ্রব্য তৈরি এবং তার বিক্রয় নিয়ন্ত্রণ করেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই পাট উৎপাদনে নদীয়া জেলার একটা ভূমিকা রয়েছে। এই কাঁচা পাট কারা কিনছেন এবং কাদের মিলগুলোতে এগুলো যাচ্ছে সেই বিষয়ে মন্ত্রী মহাশয় সঠিক কোনও উত্তর দেন নি। তার ফলে অসাধু ব্যবসায়ীরা যে পাটকলগুলিতে পাট দিচ্ছে না, সেখানে তারা পাট গুদামজাত করে একটা কৃত্রিম অভাব সৃষ্টি করছে। এই কৃত্রিম অভাব সৃষ্টি করার ফলে পশ্চিমবঙ্গে কিছু দিন আগেও পাট শিল্পের কারখানাগুলিতে মালিক পক্ষরা একত্রিত হয়ে বেশ কিছু দিন এই কারখানা বন্ধ করে দিয়েছিলেন। এই ব্যাপারে মাননীয় মন্ত্রী নিজে চেষ্টা না করে মুখ্য সচিবের মাধ্যমে এর সমাধান করতে সচেষ্ট হয়েছিলেন। কিন্তু মালিক পক্ষ এতই ঔদ্ধত্য যে মুখ্য সচিবের সামনেই বলে দিলেন কলা দেখিয়ে যে ধর্মঘট চালিয়ে যাবেন। আর আপনি শ্রমমন্ত্রী হিসাবে ওদের সব দাবি মেনে নিলেন এবং মেনে নিয়ে এখানে এসে বাজেট প্লেস করছেন। মাননীয় শ্রমমন্ত্রী তো বহুবার মাসুল সমীকরণ নীতি এবং বিদায় নীতি নিয়ে সমালোচনা করলেন এবং এই নিয়ে তো সিটু ইউনিয়ন আন্দোলনও করলেন। আমরা দেখলাম যে মাননীয় মন্ত্রী এই বিদায় নীতি সমালোচনা করলেন এবং মাসুল সমীকরণ নীতির সমালোচনা করলেন। অথচ আমরা দেখছি মালিক পক্ষ তো পশ্চিমবঙ্গের বুকেই বিদায় নীতি গ্রহণ করছে এবং মাননীয় মন্ত্রীর যদি সৎ সাহস থাকে তাহলে এই মালিকরা যে বিদায় নীতি অনুসরণ করছে তার থেকে তাদের দূরে সরিয়ে রাখার ব্যবস্থা করুন। আমরা দেখলাম যে, পশ্চিমবঙ্গে পাট শিল্পের মালিকরা চক্রান্ত মূলক ভাবে ধর্মঘট চালিয়ে যাচ্ছিল। তারপরে মাননীয় মুখ্যমন্ত্রী হস্তক্ষেপে পাট শিল্পের ধর্মঘটের সুরাহা করা হয়। কিন্তু আজও অবধি বহু পাট শিল্পের মালিক মুখ্যমন্ত্রীর কথা না শুনে সেই চুক্তি কার্যকর করছে না। আজকে পশ্চিমবঙ্গে শিল্পের যে অবস্থা তাতে করে মাননীয় শ্রমমন্ত্রীর একটু ভাবার দরকার আছে। আজকে যদি কারখানা বন্ধ হয়ে যায় তাহলে শ্রমিকদের তো ভিক্ষের ঝুলি নিয়ে রাস্তায় বেরত হবে এবং এই সমস্ত জেনে শুনেও মাননীয় মন্ত্রী চুপ করে বসে আছেন, ঠুঁটো জগন্নাথের মতো বসে আছেন। ইঞ্জিনিয়ারিং শিল্পের জন্য একটা চুক্তি করলাম, আমি দায়িত্ব নিয়ে বলছি পশ্চিমবঙ্গের বুকে কতগুলি ইঞ্জিনিয়ারিং শিল্পে চুক্তি হয়েছে কিন্তু তার কতগুলি কার্যকর হয়েছে? মাননীয় মন্ত্রী তাঁর উত্তর দেবার সময়ে আশা করি এর উত্তর দেবেন। আমি একটি কারখানা নাম করে বলছি, কলকাতার উল্টোডাঙ্গায় এস. টি. এম. (১) বলে একটি ইঞ্জিনিয়ারিং কারখানা আছে এবং আরেকটি কারখানা কৃষ্ণনগরে এস. টি. এম. (২) এটিও ইঞ্জিনিয়ারিং কারখানাটি এই দুটি কারখানাই ইঞ্জিনিয়ারিং শিল্পের সঙ্গে যুক্ত এবং এই ব্যাপারে রাজ্য সরকারের সঙ্গে এদের চুক্তিও হয়েছিল কিন্তু সেই চুক্তি কার্যকর হয় নি। আজও অবধি ওই ইঞ্জিনিয়ারিং শিল্পের শ্রমিকরা ঠিকমতো বেতন পান না এবং চুক্তি কার্যকর হয় নি।

আমি নিজে মাননীয় মন্ত্রীর কাছে অনুরোধ করেছিলাম যে তিনি নিজে যাতে এই ব্যাপারে হস্তক্ষেপ করেন। কিন্তু তিনি তখন ব্যস্ত ছিলেন বা দিল্লি গিয়েছিলেন বলে কিছু করা যায় নি। আজকে এস. টি. এম. (২) যেটি কৃষ্ণনগরে অবস্থিত, সেখানে ৫০০ জনের উপরে কর্মচারী কাজ করেন, কিন্তু তারা বেতন পাচ্ছে না। তাদের মাইনে ঠিকমতো দেওয়া হচ্ছে না। দীর্ঘ ৫ মাস ধরে শ্রমিকরা বেতন পাচ্ছে না। এই ব্যাপারে আপনাদের প্রাক্তন মন্ত্রী শ্রী অমৃতেন্দু মুখার্জি এবং আমি নিজে সিটু এবং আই. এন.' টি. ইউ. সি.-র পক্ষ থেকে যৌথ ভাবে মালিক পক্ষের সঙ্গে কথা বার্তা বলেছিলাম এবং এই ব্যাপারে মন্ত্রীর কাছেও দরবার করেছিলাম। এই এস. টি. এম. (২) এই ইঞ্জিনিয়ারিং শিল্পটিতে শ্রমিকরা আজকে পথে বসতে বসেছে।

কিন্তু তিনি সময় করে সেই মালিককে ডেকে বলতে পারেন নি অর্থাৎ সেই মালিক কলকাতার বুকে থাকেন তার বিশাল বিশাল চা বাগান আছে, চা বাগানের মালিক তিনি চা শিল্প নিয়ে ব্যস্ত থাকেন কিন্তু ইঞ্জিনিয়ারিং শিল্পের দিকে তাকাবার তার প্রয়োজন নেই। তিনি গোপনে কলকাতার ডায়মন্ডহারবার রোডের একটা জায়গায় বেনামে সিড তৈরি করার চা পাতা কাটার জন্য যে মেশিন তৈরি হয় সেই মেশিন তৈরি করছেন অথচ সেখানে পাঁচশো কর্মচারী আছেন তারা আই. এন. টি. ইউ. সি. ও সিটু ইউনিয়ন করেন কিন্তু তাদের বেতন তিনি দিচ্ছেন না এবং পূজো বোনাসের টাকাও আজ পর্যন্ত দেওয়া হয় নি। আমি বিষয়টি মাননীয় মন্ত্রীর নজরে আনছি এস. টি. এম.-ওয়ান, এবং এস. টি. এম.-টু কারখানার অনেক শ্রমিক মারা গেছে অথচ তাদের জায়গায় তাদের পরিবারের একজনকেও চাকরি দেয় নি। আমি দুই তিনটি নাম বলছি, একজন হচ্ছেন শক্তিপদ দত্ত তিনি কাজ করতে করতে মারা গেছেন তার পরিবারের কাউকে চাকরি দেওয়া হয় নি। রামজিৎ কৈরা বলে একজন বিহারী তিনিও কাজ করতে করতে মারা গেছেন অথচ তার পরিবারের কাহুকে চাকরি দেওয়া হয় নি। আমরা বারাবার বলেছি যৌথ ভাবে বলেছি সিটু এবং আই. এন. টি. ইউ. সি. মিলে, কিন্তু বলা হচ্ছে বি. আই. এফ. আর.-এর গেছে টাকা এলে দেব। তিনি প্রকাশ্যে বলেছেন মন্ত্রীর কিছু করার ক্ষমতা নেই। ইঞ্জিনিয়ারিং শিল্পের ক্ষেত্রে আমরা দেখলাম এস. টি. এম.-ওয়ান উল্টোডাঙ্গায় যে কারখানা আছে এবং কৃষ্ণনগর উপকণ্ঠে যে কারখানা আছে কোথাও ইঞ্জিনিয়ারিং শিল্পের চুক্তি রূপায়িত হয় নি। মাননীয় চেয়ারম্যান পশ্চিম বাংলার বুকে আমরা দেখছি কর্মসংস্থান বিনিয়োগের ব্যাপারে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে-র কথা বলা হচ্ছে এই ব্যাপারে মাননীয় মন্ত্রী জানেন কিনা জানি না হয়ত জানেন যেহেতু কর্মচারিরা রাগ করবে, কো-অর্ডিনেশান কমিটি ঘাড়ের উপর চেপে বসবে তারা গালাগাল করবে সেইজন্য প্রতি জেলায় যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-র হেড কোয়ার্টার আছে সেখানে কি হচ্ছে তিনি সেটা খতিয়ে দেখেন না। সেখানে যে কমিটি তৈরি করা আছে, আমার জেলার এক্সচেঞ্জের সেই কমিটির আমি একজন সদস্য, আমি জানি কর্মসংস্থান বিনিয়োগের ক্ষেত্রে যে লিস্ট টাঙিয়ে দেওয়া প্রয়োজন সেখানে কতকগুলি ভ্যাকান্সি আছে, এবং কর্মসংস্থান বিনিয়োগের মাধ্যমে কোন কোন পোস্টে

কি ভাবে লোক নেওয়া হবে তার কিন্তু কোনও কথা ওখানে বলেন না। তাই বলছি চারি দিকে কারখানাগুলিতে কর্মসংস্থানের ক্ষেত্রে কি অবস্থা দাঁড়িয়েছে। আজকে শিল্পের ক্ষেত্রে যে সমস্ত জায়গায় শ্রমিকরা আছে বিভিন্ন জায়গায় যেমন নর্থ বেঙ্গল বলুন, দক্ষিণবঙ্গে বলুন সেই সমস্ত জায়গায় সংগঠিত শ্রমিক যারা কাজ করেন তাদের মজুরি ৯ টাকা করে দেওয়া হয়, ৯।১০ টাকার বেশি কার্য ক্ষেত্রে দেওয়া হয় না। আপনারা হয়ত মানবেন না, কিন্তু জানবেন এই কথাই ঠিক। আর একটি উদাহরণ দিচ্ছি পশ্চিম বাংলার বিভিন্ন জায়গায় কাঠের মিল রয়েছে।

[3-50 — 4-00 P.M.]

লক্ষ লক্ষ টাকার কাঠ এই সমস্ত সয়িং মিলগুলোতে যায় এবং তা দিয়ে বিভিন্ন ফার্ণিচার তৈরি হচ্ছে। কিন্তু এই শ্রমিকগুলো যেভাবে কাজ করছে মালিকরা তাদের মজুরি সেইভাবে দিচ্ছে না। এমন কিন সরকার নির্দ্ধারিত নিম্নতম মজুরিও অনেক জায়গায় মালিকরা দেয় না। আমি নদীয়া জেলার কথা বিশেষ ভাবে বলছি, সেখানে কৃষ্ণনগরের নদীয়া জেলার বিভিন্ন জায়গাতে শ্রমিকরা সারা দিন রাত্রি পরিশ্রম করেও ঠিকমতো মজুরি পাচ্ছে না। কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয়ের বাজেট বক্তৃতায় সে সম্পর্কে কোনও বক্তব্য নেই। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি বলছি, এখানে সুভাষ বাবু আছেন, তিনি স্বীকার করবেন কিনা জানি না, কল্যাণীর বুকে যে ইন্ডাস্ট্রিয়াল এস্টেট তৈরি হয়েছে এবং ব্যাঙ্ক ও সরকারের কাছ থেকে ঋণ নিয়ে যে সমস্ত কারখানা খোলা হয়েছে, সেই সমস্ত কারখানায় অনেক শ্রমিক আজকে নূতন ভাবে বেকার হয়ে পড়ছে। সেই কারখানার মালিকরা ব্যাঙ্কের টাকা পয়সা দিচ্ছে না, তারা বলছে সিটুর সর্ব ভারতীয় সম্মেলনে আমরা চাঁদা দিয়েছি আবার টাকা পয়সা দেব কেন? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ইলেক্ট্রিক শিল্পে ও বস্ত্র শিল্পে মালিকরা শ্রমিকদের ঠিকমতো মজুরি দিচ্ছে না এবং এই মজুরি না দেওয়ার জন্য শ্রমিকরা যদি আন্দোলন করেন বা দাবি দাওয়া পেশ করেন তাহলে তাদের ছাঁটাই করে দেওয়া হয়। সর্বশেযে আমি বলতে চাই মন্ত্রী মহাশয় এখানে বিদায় নীতির কথা বলেছেন, কিন্তু পশ্চিমবঙ্গে আজকে হাজার হাজার শ্রমিক বেকার হয়ে পড়েছেন, তারা মৃত্যু পথের যাত্রী হয়ে পড়ছেন। আমি বিশেষ করে বাঁশবেড়িয়ার ডানলপ কারখানা ও বাটা কারখানার কথা এখানে বলতে চাই। রাইটার্স বিল্ডিং-এর ঘরে বসে এই সমস্ত কোম্পানির মালিকদের সঙ্গে চুক্তি করা হয়েছে। এই সমস্ত কারখানার শ্রমিকরা আজকে সেই চুক্তি মানতে চাইছে না এবং যারা মানতে চাইছে না তাদের তাড়িয়ে দেওয়া হচ্ছে। সেই চুক্তির দ্বারা আজকে শ্রমিকদের ছাঁটাই করা হচ্ছে। তাই শ্রমমন্ত্রীর এই বাজেট ভাষণকে আমি সমর্থন করতে পারছি না এবং আমাদের আনীত কাট মোশনগুলিকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে শ্রম দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী

মহাশয় যে বাজেট আমাদের সামনে উপস্থাপনা করেছেন আমি তাঁকে সর্বাত্মক সমর্থন করে দু-চার কথা বলতে চাই। আজকে এই বাজেট বক্তৃতায় বিরোধী পক্ষের কথা শুনছিলাম। আজকে বিরোধীদের মধ্যে আগে যে সব বক্তা বলে গেছেন প্রথম থেকে শেষ পর্যন্ত — তাঁরা শ্রমিকদের স্বপক্ষে খুব ভাল ভাল কথা বলবার চেষ্টা করেছেন। এটা বুঝতে হবে, যে এর উদ্দেশ্যটা কি? সভ্যতার পিলসুজ যাঁরা — আজকে শ্রমিক শ্রেণীকে কবরের শান্তি যদি কেউ দিয়ে থাকে তো এই কংগ্রেস দিয়েছে। আজকে প্রমাণিত যে, এই কংগ্রেস দল আজকে শ্রমজীবী, সাধারণ মানুষের সব চাইতে ঘৃণার পাত্র। পশ্চিম বাংলায় যে সংসদীয় গণতন্ত্র এবং তার যে নিয়ম ভোট সেই ভোটের মধ্যে দিয়ে প্রমাণিত হয়েছে, এটা নূতন করে কিছু বলবার অপেক্ষা রাখে না। আমি বলছি এই কারণে যে, কংগ্রেস পক্ষের মাননীয় সদস্য সৌগত রায় মহাশয় কন্ট্রাডিক্টরী কথা বলেছেন। সব কথা বলা যাবে, দু-একটা কথা বলা যাবে না। উনি প্রধানমন্ত্রীর একটা বিবৃতি দিয়ে বলেছেন যে, কোনও কারখানাতে ছাঁটাই হবে না, আবার বলছেন কেউ যদি ছাঁটাই হয় তাহলে তাঁকে সোশ্যাল সিকিউরিটি দেওয়া হবে। তামাকও খাব আবার দুধও খাব, এই দুটো জিনিস একসঙ্গে চলতে পারে না। মাননীয় সৌগত বাবু তাঁর বক্তৃতার মধ্যে এই সব কথাই বলতে চেয়েছেন। মান্নান সাহেব লক-আউটের যে হিসাবটা দিলেন সেই হিসাব তো মাননীয় মন্ত্রী তাঁর বাজেট বক্তৃতায় পরিষ্কার করে বলেছেন। কত শ্রম দিবস নষ্ট হয়েছে এবং তখন কোন দিন কি ভাবে লক- আউট হয়েছে — তার সমস্ত চিত্রটাই তো তিনি তুলে ধরেছেন। কোনও কিছু লুকান নি। পরিষ্কার করে তুলে ধরেছেন। লক-আউটের কারণ তো তিনি বিশ্লেষণ করেই বলেছেন। আমি জানি, তিনি একটু কুম্ভীরাশ্রু বিসর্জন করে বলতে চেয়েছেন। উল্টে সেই কথাগুলি তার পক্ষে প্রযোজ্য কি না জানি না। আজকে কংগ্রেস দলের ভূমিকা পশ্চিম বাংলার জনগণ বুঝে গেছেন। আমি মূল বক্তব্যে আসছি এবং সেটা হচ্ছে যে, আজকে এই লেবার বাজেট সম্পর্কে বলতে গিয়ে, এর দুটো দিক আছে, একটা হচ্ছে অরগানাইজড সেক্টার এবং অপরটি হচ্ছে আন অরগানাইজ সেক্টার। অরগানাইজড সেক্টার সম্পর্কে বলি, যে অরগানাইজ সেক্টার সম্পর্কে ৫।১০।১৫ বছর আগেও যে ধারণা ছিল আজকে কিন্তু মৃত। বলা হয়েছিল যে শ্রমিকরা অত্যন্ত স্বাচ্ছন্দ্যে আছেন, অত্যন্ত ভাল ভাবে তাঁরা জীবনযাত্রা নির্বাহ করেন, এই রকম কন্সেপট ছিল আজকে কিন্তু আর তা নেই। এটা আমরা লক্ষ্য করছি। আজকে তাঁর বক্তৃতার বেশির ভাগ সময়টাই তিনি যে শিল্প নীতি করা হয়েছে সেই শিল্প নীতির স্বপক্ষে সাফাই গেয়েছেন। তিনি বেশির ভাগ সময় ব্যয় করেছেন। আজকে শিল্প নীতি সম্পর্কে বলতে গিয়ে দু-একটা উদাহরণ দিয়ে বলতে চাই, আজকে পশ্চিম বাংলার বামফ্রন্ট সরকার — যখন সারা পশ্চিম বাংলা বেকারীর জ্বালায় জ্বলছে, যুব সমাজের মধ্যে যে বেকারত্ব আছে এটা উপলব্ধি করে হলদিয়া পেট্রো কেমিক্যাল গড়তে চলেছেন। হলদিয়া নিয়ে অনেক আন্দোলন হয়েছে। সেখানে একটা ব্যবস্থার মধ্যে দিয়ে লক্ষাধিক মানুষের কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি করবার চেষ্টা করা হচ্ছে। আমরা জানি এর পাশাপাশি আর একটা অবস্থার সৃষ্টি হয়েছে সেটা হচ্ছে বার্ণপুর ইস্কো কারখানা নিয়ে। সেখানেও প্রচুর লোক কাজ করেন। ওখানে ৫ লক্ষাধিক শ্রমজীবী, সাধারণ মানুষ

আছেন। কিন্তু এখন দেখা যাচ্ছে, ওই কেন্দ্রীয় সরকারের ইস্পাতমন্ত্রী তাঁর যে বিবৃতি এবং তাঁর যে ভূমিকা সেই ভূমিকার কথা তিনি একবারও বলেন নি। আজকে সংবাদপত্রে দেখা গেল যে, বার্ণপুরের ইস্কো কারখানা নিয়ে সাপ, লুডো খেলা চলছে।

[4-00 — 4-10 P.M.]

অত্যন্ত লজ্জার কথা এইটা তারা যা বলছেন। কখনও মইতে উঠছেন, আবার সাপের ল্যাজে এসে পড়ছেন। আজকে অবস্থা কি দাঁড়িয়েছে সেখানে স্কেলিটন ফিগারে দাঁড়িয়ে আছে। যে ৫ লক্ষ মানুষের জীবন জীবিকার প্রশ্ন, সেই প্রশ্নে দাঁড়িয়ে দিনের পর দিন ইস্কো কারখানার কথা আমাদের চিন্তা করতে হচ্ছে এবং সেখানে আমাদের দেখতে হচ্ছে এই অবস্থা চলতে থাকলে সেখানে শশ্মানের পদ ধ্বনি দেখতে পাব এবং এর সমস্যার দিকে সেই ভাবে দৃকপাত না করি আমরা দেখব মহেঞ্জোদর-হরপ্পার ধ্বংস স্তুপের মতো দাঁড়িয়ে আছি। যেটা শুধু পশ্চিম বাংলা নয় ভারতবর্ষের অর্থনীতির প্রাণ কেন্দ্র বিন্দু সেই জায়গায় এই অবস্থার সৃষ্টি হচ্ছে। সেখানে দাঁড়িয়ে কি দেখতে পাচ্ছি? মাননীয় কেন্দ্রীয় ইস্পাতমন্ত্রী তিনি মন্ত্রী হয়েই এমন বিবৃতি দিতে আরম্ভ করলেন যেন পশ্চিমবঙ্গে শ্রমিক শ্রেণী, সাধারণ মানুষ-এর দরদের শেষ সীমায় পৌছে গিয়েছেন এবং হৃদয়ে তাদের কথাই ছাপিয়ে পড়ছে। ত্রিপুরায় সাধারণ মানুষের গণতান্ত্রিক পরিবেশ ধর্ষণ করে পশ্চিমবঙ্গে পা বাড়াতে চাইছেন। এই অবস্থার মধ্যে দিনের পর দিন ইস্কো ইস্পাত কারখানা চলছে। সেখানে দাঁড়িয়ে আমাদের চিন্তা করতে হবে ৫ লক্ষ মানুষের জীবন জীবিকার প্রশ্ন। এম. এ., এম. সি.-তে কি হয়েছে, গোল্ডেন হ্যান্ড সেক করার নামে, আমাদের শ্রমমন্ত্রী বলেছেন, সেখানে বিদায় নীতি করা হয়েছে এবং তার যে কন্ডিশন আজ পর্যন্ত সেটা ফুলফিল হয় নি। অবসরকালীন সুযোগ সুবিধা, ভাতা ইত্যাদি দেওয়া হয় নি। অথচ সৌগত বাবু বলেছেন কাউকে ছাঁটাই করা হলে সোশ্যাল সিকিউরিটি দেওয়া হবে। সোশ্যাল সিকিউরিটি মানে কি ফুটপাথ? এই হচ্ছে কংগ্রেসের ভূমিকা, কেন্দ্রীয় সরকারের শিল্প নীতির ভূমিকা। আজকেও কাগজে দেখছি, নূতন শিল্প নীতিতে বিদায় নীতিতে হিন্দুস্থান স্টীল কনস্ট্রাকশন লিমিটেডে ১৪ হাজার শ্রমিককে স্বেচ্ছা অবসর নিতে বলা হচ্ছে এবং মাননীয় কেন্দ্রীয় ইস্পাতমন্ত্রী হুমকি দিচ্ছেন স্বেচ্ছা অবসর যদি না নেওয়া হয় ছাঁটাই করে দেওয়া হবে। আজকে এই কথা বলা হচ্ছে, হুমকি দিচ্ছেন যে অবসর না নিলে ছাঁটাই হবে। এই অবস্থায় শ্রমিক শ্রেণীর মধ্যে আতঙ্কের সৃষ্টি হয়েছে। চটকল প্রসঙ্গে আসুন। মাননীয় মুখ্যমন্ত্রীর প্রশংসনীয় উদ্যোগে একটা ত্রিপাক্ষিক চুক্তি হয়। সেই চুক্তিতে চটকল শ্রমিকদের সুযোগ সুবিধা বৃদ্ধি পাচ্ছে এবং তাদের একটা নিরাপত্তার ব্যবস্থা করা হচ্ছে। কিন্তু দেখা যাচ্ছে বেশ কয়েকটা চটকল কর্তৃপক্ষ এই চুক্তি স্বীকার করেন নি এবং স্বীকার না করার ফলে সেখানে লক-আউট চলছে, সেখানে কাজ থাকছে না। আজকে চটকলের মধ্যে বৈষম্যমূলক অবস্থার সৃষ্টি হচ্ছে। সেইদিকে আমাদের দৃষ্টি দেওয়া উচিত। চা শিল্পে প্রতি বছর একবার করে দ্বিপাক্ষিক বা ত্রিপাক্ষিক চুক্তি হয় এবং অত্যন্ত দুর্ভাগ্যজনক ভাবে দেখছি এবং

মাননীয় শ্রমমন্ত্রী তাঁর বিবৃতিতে বলেছেন শ্রমিকদের যে সুযোগ সুবিধা মালিক শ্রেণী যা দেবেন বলেন পরবর্তীকালে তা দেন না। আজকে দেখা গিয়েছে, চুক্তি একটা ইন্ডাস্ট্রি ওয়াইস হাসপাতাল করার কথা ছিল। আজ পর্যন্ত সে চুক্তি কার্যকর করা হয় নি। সেখানে ছিল গভীর অরণ্যে যে শ্রমিকদের বাস আছে, সেখানে আলোর ব্যবস্থা করা হবে এবং সেখানে যোগাযোগের ব্যবস্থার উন্নতি করা হবে। আজকে মালিকপক্ষ এক তরফা ভাবে এই চুক্তির অবমাননা করে যাচ্ছে। আজকে এই জিনিসগুলো আমাদের বুঝতে হবে।

স্যার, রায়গঞ্জে অবস্থিত ওয়েস্ট দিনাজপুর স্পিনিং মিলে লক-আউট চলছে। সেখানে একটি পে কমিটি করা হয়েছিল কিন্তু সেই পে কমিটি মাত্র ৭১ জনকে বেনিফিট দিয়েছিল, বাকি ৭৫০ জনকে দেয় নি। এর প্রতিবাদ করা হয়েছিল। প্রতিবাদ করার পর কর্তৃপক্ষ পুলিশ ডেকে রাত্রি দুটার সময় বর্ষাকালে তাদের উৎখাত করে দেয়। এটা খুবই দুঃখজনক এবং দুভাগ্যজনক ঘটনা। এই মিলটি যাতে খোলে এবং সেখানকার শ্রমিকরা যাতে চাকরির ব্যাপারে নিশ্চয়তা পেতে পারে ও সমস্ত রকম সুযোগ সুবিধা পেতে পারে তা দেখার জন্য আমি অনুরোধ জানাচ্ছি এর পর আমি আন অর্গানাইজড সেক্টারের কথা বলব।

**(এই সময় লালবাতি জ্বলে ওঠে।)**

স্যার, আমি ঘড়ি দেখে আরম্ভ করেছি, আমার তো এখনও সময় আছে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি শেষ করুন।

**শ্রী তপন হোড় ঃ** স্যার, আমার এখনও সময় আছে। আমি এবারে আন অর্গানাইজড সেক্টারের কথা বলব। আপনারা জানেন যে সিনেমা শিল্পের শ্রমিকদের অবস্থা ভয়াবহ। সি. এল. আই. নিয়ে ১৯৮০ সালে ডিভিশন বেঞ্চ হয়েছিল অথচ এখনও কোনও পজিটিভ অ্যাকশন হল না। তারপর আপনারা জানেন দোকান কর্মচারিদের জন্য একটা মিনিমাম পে স্কেল হয়েছিল কিন্তু হাইকোর্টের অর্ডারে তা স্থগিত হয়ে গেল। এর ফলে সারা পশ্চিম বাংলার অগণিত দোকান কর্মচারিরা আজকে সাফার করছেন। আন অর্গানাইজড সেক্টারে পরিবহন শিল্পের শ্রমিকরা মজুরি, গ্র্যাচুয়িটি ইত্যাদি থেকে বঞ্চিত।

**(মিঃ ডেপুটি স্পিকার পরবর্তী বক্তার নাম ডাকায় এই সময় মাইক বন্ধ হইয়া যায়।)**

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন সেই বাজেটের বিরোধিতা করে এবং আমাদের কাট মোশনগুলির প্রতি সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য রাখছি। একথা ঠিকই যে আজকে পশ্চিম বাংলা তথা সারা রাজ্যের শ্রমজীবী মানুষদের উপর যে আক্রমণ ও আঘাত নেমে এসেছে এটা ভারতবর্ষের যে সঙ্কটগ্রস্ত পুঁজিবাদ তার সমস্ত সঙ্কটের বোঝা শ্রমিক কর্মচারিদের উপর চাপিয়ে দিতে চাইছে সেকথা ঠিক। কিন্তু একমাত্র এই যুক্তি দিয়ে, এই দোহাই দিয়ে আজকে পশ্চিম বাংলার

শ্রমিক কর্মচারিদের উপর যে আঘাত এবং আক্রমণ নেমে এসেছে তা প্রতিহত করার ক্ষেত্রে যারা বামপন্থী বলে নিজেদের দাবি করেন এমন একটা সরকার তারা তাদের দায়িত্ব এবং কর্তব্য পালনের ক্ষেত্রে যে ব্যর্থ সেটা অস্বীকার করতে পারেন না। একথাটা এই কারণে বলছি তার কারণ কিছুক্ষণ আগে বক্তৃতা দিতে গিয়ে মাননীয় সদস্য শান্তশ্রী চ্যাটার্জি বলছিলেন যে লক-আউট এবং ক্লোজার এবং এই যে আক্রমণ ও আঘাত এটা শুধু পশ্চিম বাংলায় নয়, সারা ভারতবর্ষেই এই চিত্র।

[4-10 — 4-20 P.M.]

কিন্তু আমি বলি এই অবস্থার মধ্যে দিয়ে, এই সীমাবদ্ধতার মধ্যে দিয়েও অন্তত যতটুকু শ্রমিক কর্মচারিদের স্বার্থে ট্রেড ইউনিয়ন আন্দোলনের মধ্যে দিয়ে যে আইনগুলি বা হাতিয়ারগুলি সরকারের হাতে রয়েছে সেগুলিকে ব্যবহার করে মালিকদের আক্রমণের বিরুদ্ধে শ্রমিকদের খানিকটা রিলিফ দেওয়া যায়। আমি বলতে বাধ্য হচ্ছি শ্রমিকদের স্বার্থে মালিকদের বিরুদ্ধে সে পদক্ষেপগুলি নেওয়ার ক্ষেত্রে বামফ্রন্ট সরকার চূড়ান্ত ভাবে ব্যর্থ।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এখানে কি অবস্থার সৃষ্টি হয়েছে? মাননীয় সদস্য মান্নান সাহেব যথার্থ ভাবে বলেছেন। আজকেই মেনশনের সময় তাঁরই দলের একজন সদস্য বজবজ জুট মিলের লক-আউট প্রসঙ্গে বলতে গিয়ে বললেন যে, সেখানে ২০ জন শ্রমিক — বেকার শ্রমিক — অনাহারে মারা গেছে। এই ঘটনাটি একটা নিদর্শন। পশ্চিম বাংলায় বামফ্রন্টের রাজত্বকালে গত ১৫ বছরে লক-আউট, লে-অফ, ক্লোজারের ফলে ৫০০ ওপর বেকার শ্রমিক অনাহারে মৃত্যু বরণ করেছে। আজকে পশ্চিম বাংলায় হাজার হাজার শ্রমিক ধীরে ধীরে মৃত্যুর দিন গুণছে। এই হচ্ছে আজকে পশ্চিম বাংলার শ্রমিক কর্মচারিদের বাস্তব চলচিত্র। রাজ্যে যখন বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হয় তখন রাজ্যের শ্রমজীবী মানুষ বিগত দিনের যুক্তফ্রন্ট সরকারের অভিজ্ঞতার ভিত্তিতে আশা করেছিল যে বামফ্রন্ট সরকারও যুক্তফ্রন্ট সরকারের মতো সংগ্রামের হাতিয়ার হিসাবে পর্যবসিত হবে। কিন্তু তারা দেখছে বামফ্রন্ট রাজত্বে মালিকরা এক তরফা ভাবে ঔদ্ধত্য নিয়ে আক্রমণ চালিয়ে যাচ্ছে। অথচ বামফ্রন্ট সরকার, যাঁরা নিজেদের শ্রমিক আন্দোলনের হাতিয়ার হিসাবে দাবি করেন তাঁরা নির্বাক, নীরব দর্শকের ভূমিকা নিয়েছেন। প্রতিটি ক্ষেত্রেই আজকে আমরা এই জিনিস দেখতে পাচ্ছি।

দ্বিপাক্ষিক চুক্তি হচ্ছে, তৃপাক্ষিক চুক্তি হচ্ছে, চুক্তি স্বাক্ষর করার কালি শুকতে সে চুক্তি মালিক লঙঘন করছে। সরকার নীরব।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি শুধু এখানে একটা হিসাব দিচ্ছি। ১৯৮৮ সালে ১০৭টি ক্ষেত্রে চুক্তি রূপায়িত হয় নি। মালিকরা ১৯২টি ক্ষেত্রে শ্রম আদালতের রায় অমান্য করেছে। এই জিনিস পশ্চিম বাংলায় চলছে। আজকে পশ্চিম বাংলায় ব্ল্যাক এগ্রিমেন্ট, কালা

চুক্তি নীরবে চলছে। পশ্চিম বাংলায় মালিকরা অন্যায় ভাবে জবরদস্তি বে-আইনি শর্ত শ্রমিকদের ওপর চাপিয়ে দিচ্ছে। এটা শুধু বন্ধ কল কারখানার ক্ষেত্রেই নয়, এমন কি চালু কারখানার ক্ষেত্রেও ঐ সমস্ত অন্যায় শর্ত চাপিয়ে দিচ্ছে। ফলে শ্রমিকরা ছাঁটাই হচ্ছে, কাজের বোঝা বাড়ছে এবং ওয়েজ ফ্রিজ হচ্ছে। এই রকম একটা অবস্থা চলছে।

স্যার, আমি দু-একটা উদাহরণ দিচ্ছি। স্যার, আপনি জানেন 'কেশোরাম ইন্ডাস্ট্রিস', 'গেস্ট কিন্স উইলিয়ামস' এবং 'ইস্টার্ণ স্পিনিং মিলস' কারখানা বন্ধ হওয়ার সময় শ্রমিক সংখ্যা ছিল যথাক্রমে ৯০০০, ৪২০০ এবং ১৫০০। ইউনিয়নের সঙ্গে চুক্তির ভিত্তিতে কারখানা যখন খোলা হল তখন শ্রমিক সংখ্যা দাঁড়াল যথাক্রমে ৪০০০, ৩০০০ এবং ৫০০। অর্থাৎ কি ভাবে শ্রমিক ছাঁটাই হল দেখুন। একতরফা ভাবে মালিকদের সমস্ত অন্যায় আবদার মেনে নেওয়া হয়েছে। আজকে সর্বাত্মক আক্রমণ নামিয়ে আনা হয়েছে। প্রভিডেন্ট ফান্ড এবং ই. এস. আই.-এর ক্ষেত্রে মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি নিজেই আপনার বাজেট স্পিচে বলেছেন যে, প্রভিডেন্ট ফান্ডের ১২০ কোটি টাকা জমা পড়ে নি। এ ক্ষেত্রে শুধু বে-সরকারি মালিকরাই নয়, সরকার নিজেও প্রভিডেন্ট ফান্ডের টাকা জমা দিচ্ছেন না।.

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রভিডেন্ট ফান্ডের টাকা না জমা দেওয়ার ক্ষেত্রে লেটেস্ট রিপোর্ট কি, তা আমি জানি না। তবে এ বিষয়ে আমি দুটো উদাহরণ দিতে পারি, সরকার অধিগৃহীত 'ভারত জুট মিল' এবং 'বসুমতী'-র কর্মীদের প্রভিডেন্ট ফান্ডের টাকা জমা পড়ে নি।

রাজ্য সরকার নিজেই এই দৃষ্টান্ত স্থাপন করেছেন। তাহলে প্রাইভেট মালিক-এর ক্ষেত্রে তারা কি করবে? প্রভিডেন্ট ফান্ডের টাকা এবং ই. এস. আইয়ের টাকা অর্থাৎ শ্রমিকদের সঞ্চিত টাকা এবং কষ্টার্জিত টাকা এইভাবে আত্মসাৎ হচ্ছে নির্বিচারে, নির্ভয়ে এবং নিঃসঙ্কোচে। ভারতবর্ষের অন্যান্য জায়গায় এই জিনিস হচ্ছে এটা ঠিকই কিন্তু পশ্চিম বাংলা সমস্ত রাজ্যকে ছাড়িয়ে গেছে, শীর্ষস্থানে রয়েছে। প্রভিডেন্ট ফান্ডের টাকা যেভাবে বাকি পড়ছে সারা ভারতবর্ষের মধ্যে এই রাজ্যে বেপরোয়া আক্রমণ চলছে। শ্রমিকদের টাকা নিয়ে, প্রভিডেন্ট ফান্ডের টাকা নিয়ে মালিকরা নূতন নূতন বাড়ি করছে, কারখানা করছে, আরাম আয়েস করছে। এইভাবে শ্রমিকদের সর্বনাশ করছে। সরকার নির্বাক। ৪০৬ এবং ৪০৯ ধারা এই সরকার শিল্পপতিদের বিরুদ্ধে প্রয়োগ করছে না। ফলে মিনিমাম যে অস্ত্রগুলি আছে শ্রমিকদের স্বার্থে মালিকদের বিরুদ্ধে তা এই সরকার প্রয়োগ করতে চাচ্ছেন না এবং যথার্থ ভাবেই বাটা এবং ডানলপে যে অবস্থা চলছে তা আপনারা সবাই জানেন। কারণ মাল্টি ন্যাশনাল কর্পোরেশনের বিরুদ্ধে বামফ্রন্ট সরকার দৃঢ় মনোভাব নিয়ে দাঁড়াবার সাহস কোথায়? যদিও মুখে ওদের বিরুদ্ধে অনেক কথাই বলছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই রাজ্যে লক-আউট ক্রমাগত বেড়েছে এবং তার হিসাবও দেওয়া আছে কিভাবে বেড়েছে। এই কথা স্বীকার

করেছেন, বাজেট স্পিচে আছে। ৪. সামথিং ধর্মঘট এবং শ্রমদিবস নষ্ট হয়েছে এবং বাকি লক-আউট। মালিকরা বেপরোয়া আক্রমণ চালাচ্ছে। এর মধ্যে আবার অনেক হিসাব নেই। যেমন, এই রাজ্যে ছোট ছোট অনেক কারখানা আছে। ছোট ছোট কারখানা অর্থাৎ আমি বলতে চাচ্ছি যেখানে ৪৯ জন শ্রমিক কাজ করেন এইরকম অন্তত ৪ লক্ষ শ্রমিক আছেন যাদের কোনও হিসাব নেই। বিড়ি শ্রমিক ৫ লক্ষ এবং তাঁত শিল্পের সঙ্গে নিযুক্ত শ্রমিকের সংখ্যা ৩ লক্ষ এই হিসাব রাইটার্স বিল্ডিং-এ থাকে না। মাসের পর মাস এই সমস্ত কাজের সঙ্গে যুক্ত শ্রমিকদের কাজ থাকে না, তারা অর্দ্ধাহারে এবং অনাহারে দিন কাটায়। এই সমস্ত শ্রমিকদের কোন হিসাব নেই। এই সমস্ত ছোট ছোট শিল্পের সাথে যুক্ত ৪ লক্ষের মতন শ্রমিক যাদের শিল্প ভিত্তিক বেতন কাঠামো আজ পর্যন্ত সরকার নির্দ্ধারিত করে নি। এদের জন্য ত্রিপাক্ষিক চুক্তি হয় নি। এই সেদিনও ইঞ্জিনিয়ারিং চুক্তি যেটা হল সেক্ষেত্রেও এই ৪ লক্ষ শ্রমিকেরা ত্রিপাক্ষিক চুক্তির আওতার মধ্যে পড়ে নি। তাই মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইব, এই সমস্ত ছোট ছোট শিল্পের সাথে যে কয়েক লক্ষ শ্রমিক যুক্ত হয়ে রয়েছেন এদের সম্পর্কে রাজ্য সরকার কি ভাবছেন? এদের সম্পর্কে রাজ্য সরকারের কি দৃষ্টিভঙ্গি তা তিনি তাঁর জবাবি ভাষণে বলবেন। বাজেট ভাষণে বলা হয়েছে চট শিল্পের ধর্মঘট দীর্ঘদিন পর মীমাংসা হয়েছে।

[4-20 — 4-30 P.M.]

চট শিল্পের মীমাংসা হল, কিন্তু মাননীয় শ্রম মন্ত্রীর কাছে আমার জিজ্ঞাস্য যে আগরপাড়া জুট মিল সহ আরও ৫টি জুট মিলের মালিক পক্ষ আজ পর্যন্ত চুক্তি না মানার জন্য হাজার হাজার শ্রমিক অনাহারে দূরবস্থার মধ্যে দিন যাপন করছেন এঁদের সম্পর্কে রাজ্য সরকার এবং শ্রমমন্ত্রী মহাশয় কি ভাবছেন, তাঁদের দৃষ্টিভঙ্গি বা ভূমিকা কি সেটা বলবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে বাজেট ভাষণে তিনি কেন্দ্রীয় সরকারের নয়া শিল্প, অর্থ এবং বিদায় নীতির সমালোচনা করেছেন। সর্বনাশা নীতি, একথা ঠিক, কিন্তু আমি এখানে জিজ্ঞাসা করতে চাই যে নয়া শিল্প, অর্থ এবং বিদায় নীতি গোটা ভারতবর্ষে শ্রমজীবী মানুষের ঐক্যবদ্ধ আন্দোলন শ্রমিক কর্মচারিদের স্বার্থে গড়ে তোলা প্রয়োজন আমি অন্তত বামফ্রন্ট সরকারের — যাঁরা শ্রমিকদের স্বার্থের কথা বলেন — কাছে দাবি রাখি আজ পর্যন্ত এই সর্বনাশা বিদায় নীতি ও নয়া শিল্প নীতির সম্পর্কে রাজ্য সরকারের ডিক্লেয়ার্ড পলিসি কি আজ পর্যন্ত তা ঘোষণা করেন নি। এই রাজ্যে বামফ্রন্ট সরকারের যেখানে এক্তিয়ার সেখানেও তাঁরা কোনও ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের ঐ সর্বনাশা বিদায় নীতি এবং নয়া শিল্প নীতি একে কার্যকর করবেন না এই রকম কোনও ডিক্লেয়ার্ড পলিসি আজ পর্যন্ত সরকারি ভাবে ঘোষণা করছেন না। আমরা দেখছি দুর্ভাগ্য বশত বিরোধিতা করলেও কার্য ক্ষেত্রে কিছু কিছু এই নীতি পশ্চিমবঙ্গে কার্যকর হচ্ছে। দু-একটা দৃষ্টান্ত দেওয়া যায়, যেমন নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট, এখানে যারা ক্লিনার্স আছে এই ক্লিনার্সদের যে জব একজিসটিং ক্লিনার্স তাদের

রিটেঞ্চ করা হয়, সেখানে ক্লিনার্সদের কাজ কন্ট্রাক্টারদের হাতে ঠিকাদারদের হাতে দিয়ে দেওয়া হচ্ছে। এই ক্লিনার্সদের কাজটা ভাল, কিন্তু সেখানে কেন্দ্রীয় সরকারের যে পথ সেই পথ অনুসরণ করা হচ্ছে। এই দৃষ্টিভঙ্গি আজকে বিদ্যুৎ দপ্তরের বেলাতেও, আজকে বিদ্যুৎ দপ্তর যেভাবে পরিচালিত হচ্ছে বিদায় নীতি প্রাইভেটাইজেশনের কথা এইগুলির বিরোধিতা করছেন কিন্তু আমরা কি দেখছি। কসবার গ্যাস টারবাইন ইতিমধ্যে গোয়েঙ্কাদের দিয়ে দিয়েছেন, এ ছাড়া গৌরীপুর থার্মাল পাওয়ার প্রোজেক্ট বিড়লাদের দিতে চাইছেন, প্রাইভেটাইজেশনের বিরোধিতা করছেন অথচ কেন্দ্রের সেই পথ অনুসরণ করছেন। সিঙ্গুর-হরিপাল গ্রুপ সাপ্লাই কো-অপারেটিভের হাতে তুলে দেওয়া হয়েছে ইতিমধ্যে। তারপর শ্রমিকদের ক্ষেত্রে বিদ্যুৎ পর্ষদে আমরা জানি বিদ্যুৎ পর্ষদে এমপ্লয়ীদের অকাল মৃত্যু হলে মানবিকতার খাতিরে তাদের এমপ্লয়মেন্ট হত, আজকে বিদ্যুৎ দপ্তর রাজ্য সরকারের দ্বারা পরিচালিত হলেও সে সুযোগ নেই, শ্রমিক কর্মচারিদের দীর্ঘ দিনের অধিকার খর্ব করা হয়েছে, কেড়ে নেওয়া হচ্ছে। প্রত্যেকটি পাওয়ার প্ল্যান্ট সেখানে ম্যান রেশিও কমিয়ে দেওয়া হচ্ছে এবং তার ফলে স্থায়ী পদের অবলুপ্তি হচ্ছে রেশিও বন্ধ হচ্ছে। ১৯৯০ সালের পে-কমিটিতে সাঁওতালডি-ব্যান্ডেল যেখানে আগে ম্যান এম. ডব্লিউ. রেশিও ছিল ১ ইজ টু ৪.৫ অ্যাপ্রোক্সিমেট সেটা কমিয়ে দিয়ে করা হল ১ঃ৩। ফলে এই রকম একটা জায়গায় এটাকে নামিয়ে নিয়ে আসা হচ্ছে।

তাই মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি বলতে চাই যে, এই সীমাবদ্ধতার মধ্যেও — হাঁা, শোষণমূলক শাসন ব্যবস্থায় সীমাবদ্ধতা রয়েছে, আর্থিক কাঠামোর মধ্যে সীমাবদ্ধতা রয়েছে, সাংগঠনিক সীমাবদ্ধতা রয়েছে — তবুও একটা জনমুখি, একটা যথার্থ বামপন্থী দৃষ্টিভঙ্গি নিয়ে চললে শ্রমিক কর্মচারিদের কিছুটা রিলিফ দিতে পারা যায়। তুলনামূলক ভাবে অন্যান্য রাজ্যের তুলনায় বামফ্রন্ট শাসিত এই রাজ্যে শ্রমিক-মালিক লড়াইয়ে মালিকদের কোণঠাসা করবার অর্থে, তাদের আক্রমণ প্রতিহত করবার অর্থে এগিয়ে আছে ধরে নেব এবং সেটাই তো হবে একটা ইয়ার্ডাস্টিক! কিন্তু আজকে দেখতে পাচ্ছি, লক-আউটের প্রশ্নে, বেকারীর প্রশ্নে — আপনারা নিজেরাই স্বীকার করেছেন যে, এই রাজ্যে ৫০ লক্ষের উপর বেকার। এবং সেখানে আপনারা কেন্দ্রীয় সরকারের পদাঙ্ক অনুসরণ করে নূতন পদ সৃষ্টি, নূতন নিয়োগ প্রভৃতি সমস্ত ক্ষেত্রে নিষেধাজ্ঞা জারি করেছেন। কর্ম সংস্থানের ক্ষেত্রে যে পদ সৃষ্টি করছেন সেটা প্রয়োজনের তুলনায় অত্যন্ত নগণ্য। এইরকম একটা অবস্থায় — যখন শ্রমিকদের উপর একটা সর্বাত্মক আক্রমণ নেমে আসছে — সেই আক্রমণকে প্রতিহত করবার ক্ষেত্রে যথার্থ শ্রম দৃষ্টিভঙ্গি আপনার বাজেটের মধ্যে প্রতিফলিত হয় নি। আমি বলতে চাই — প্রভিডেন্ট ফান্ড, ই. এস. আই. এর টাকা মালিক পক্ষ জমা না দেওয়ার বিরুদ্ধে আপনার আইনে যতটুকু শ্রমিক স্বার্থে আইন আছে সেটা বলিষ্ঠ ভাবে প্রয়োগ করে শ্রমিকদের স্বার্থে আপনি সুরক্ষিত করতে পারছেন না। যেখানে তারা দ্বিপাক্ষিক বা ত্রিপাক্ষিক চুক্তিকে অমান্য করছেন সেখানে উচিত কার্যকর ব্যবস্থা নেওয়া। যেখানে লক-আউট হচ্ছে সেখানে আপনার আইনে যতটুকু ক্ষমতা আছে সেটা প্রয়োগ করা। কিন্তু সেটা দৃঢ়তার সঙ্গে, বলিষ্ঠ ভাবে

প্রয়োগ করতে পারছেন না। আপনার সীমাবদ্ধতার মধ্যে যতটুকু অস্ত্র আছে তার প্রয়োগ যথার্থ করতে পারছেন না। তাই আপনার বাজেটের বিরোধিতা করে, আমাদের কাট মোশনকে সমর্থন করে শেষ করছি :

## PRESENTATION OF B.A.COMMITTEE REPORT

### 19th Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to present the 19th Report of the Business Advisory Committee, as follows :—

| | | | |
|---|---|---|---|
| Wednesday, 20.5.92 | (i) | Demand No. 7 | Land & Land Reforms Department .. 4hours. |
| | (ii) | Demand No. 61 | |
| Friday, 22.5.92 | (i) | The west Bengal Commission for Women Bill, 1992 (Introduction, Consideration & Passing) 2hours | |
| | (ii) | The West Bengal Panchayat (Amendment) Bill, 1992 (Introduction Consideration & Passing) . 2hours. | |
| Monday, 25.5.92 | (i) | Demand No 6 | Panchayat Department, Rural Development Department ... 4hours. |
| | (ii) | Demand No. 59 | |
| | (iii) | Demand No 60 | |
| | (iv) | Demand No. 63 | |
| Tuesday, 26.5.92 | (i) | Demand No. 6 | Power Department. |
| | (ii) | Demand No. 72 | Science and Technology Department. ... 4hours. |
| Wednesday 27.5.92 | (i) | Demand No. 66 | Irrigation & Water |

ways

(ii) Demand No. 6 ] Department.

(iii) Demand No. 6 ] Minor Irrigation Department ... 4hours.

I now request the Parliamentary Affairs Minister to move the motion for acceptance of the House.

**Shri Probodh Chandra Sinha :** Sir, I beg to move that the 19th Report of the Business Advisory Committee as presented in the House, be agreed to.

The motion was then put and agreed to.

[4-30 — 4-40 P.M.]

**डा॰ प्रवीण कुमार साव** :- माननीय अध्यक्ष महाशय, माननीय श्रम मंत्री ने जो बजट पेश किया है, उसका मै समर्थन करता हूं। मै विरोधी पक्ष से सहमत नही हूं। यहां वे लोग विरोधी पक्ष मे बैठे है, लेकिन राष्ट्र क्षमता, पालिसी मेकिंग पावर तो उन्ही लोगों के हाथ में है।

न्यु इकानामिक पालिसी, न्यु इन्डस्ट्रीयल पालिसी के नाम पर जो एक-के-बाद एक एन्टी लेवर, एन्टी पिपुल पालिसी देश पर लाद रहे है। देश को आर्थिक गुलामी की ओर ले जा रहे है। इसका विचार, इन मुद्दो पर विवेचना करने की जरुरत है।

माननीय अध्यक्ष महाशय, कलकता के आस-पास गंगा नदी के दोनो ओर का इलाका आजादी के समय इन्डस्ट्रीयलाइजेशन का प्रमुख केन्द्र था। हावड़ा, जो स्माउल स्केल इन्डस्ट्रीज के लिए एक मिशाल के रुप मे जाना जाता था, कि हालत आजादी के बाद के दिनो मे कयो खाराव हुआ? इसपर भी बिचार करना जरुरी है। पचास के दशक से केन्द्र सरकार की गलत नीतियों के कारण प्रइट इकाइलीजेशन हुआ। गगा के प्रवाह को रोका गया। पानी कम होने के कारण वड़े जहाज कलकता पोर्ट पर

नही आ रहे है, उन्हे पारा दीप, बम्वई इत्यादि पोर्ट पर जाना पड़ रहा है।

केन्द्रीय सरकार और तत्कालीन कांग्रेसी सरकारो के दारा नई इन्डस्ट्रीज का निर्माण नही हुआ। केन्द्र के द्वारा ऐसे कानुन बनाए गये, लाइसेंस की नीति वनाई गईकि देश के दुसरे भागो में, अन्य राज्यो में प्राइवेट इन्डस्ट्रीज स्थापित हुआ।

मै श्रम मंत्री से यह अनुरोध करुंगा कि स्वाधिनता के वाद से केन्द्र की गलत नीतियों के कारण, पुर्ववर्ती कांग्रेसी सरकारों के समय पशिचम वंगाल की कितनी हानि हुई? हमारी बामफ्रन्ट सरकार ने इन १५ वर्षो में कितना मेक-अप किया और आज हमारे शिल्प उधोग को वढाने के लिये कया कार्यक्रम लिया जा रहा है, उसमे इस हाउस को अवगत करायें।

मै विरोधी पक्ष के साथियों से कहुंगा कि केन्द्रीय सरकार की मजदुर विरोधी नीतियों का प्रभाव कया सिर्फ वामपंथियों पर पड़ेगा। कया सिर्फ सी० आई० टी० यु०, ए० आई० टी० यु० सी० प्रभावित होगे? आई० एन० टी० यु० सी० वच जाएगा। कया सिर्फ वामपंथी मजदुर ही क्षतिग्रस्त होगा? कया मजदुरों में कोई कांग्रेसी नही है? अगर है तो क्या उसका नुकसान नही होगा?

फ्रइट इकाइलाइजेसन पूर्ण रुप से समाप्त हो। पिछले दिनो इस्पात अैर लोहा पर फ्रइट इकाइलाइजेशन समाप्त किया गया कोयला पर नही किया गया और इस्पात के मुल्य का विनियंत्रण कर दिया गया। इस पेट्रियल एवोलाइसन आफ फ्राइट इकाइलाइजेशन से राज्य सरकार को कैसे लाभ होगा।

माननीय अध्यक्ष महाशय, विपक्ष मे वैठे लोग बड़े वेशर्मी से इल्जाम लगाते हैं कि पशिचम वंगाल मे वर्क कल्चर नष्ट हो गया है किन्तु आपके सामने तथ्य है इसे देखे तो आपको मालुम हो जाएगा। इससे साफ-साफ पता चलता है कि स्ट्राइक के कारण मात्र ०.४ मेनडेज लोस होता है और मिल मालिकों के लाक-आउट के कारण ९९.६ मेनडेज लोस होता है। जुट मिल की ही वात करें। मिलो में नुकसान है मिल मालिको के वेइमानी के कारण और सरकारी जुट मिलों में, एन० जी० एम० सी० के मिलों में नुकसान होता है मेनेजमेन्ट की वेइमानी के कारण। यहां आफिसर

की संखया वहुत अधिक है और वरकर को कम किया जा रहा है घाटा कम करने के नाम पर। इनफेरियर काइलिटी का जुट दियाा जा रहा है। मशीनों का मोडरनाइज और रिप्लेस करने की वात तो दुर स्पियर के लिये छोटे-छोटे पार्ट-पुर्जे नही सप्लाई किये जाते है। मशीन वन्द हो जाती है और कहेगें कि मजदूरों के कारण प्रोडकसन नही होता।

माननीय अध्यक्ष महाशय, एन० जी० एम० सी० मे एक साजिस चल रही है। लगातार घाटा दिखाया जा रहा है ताकि इसे पानी के दाम प्रइवेट मालिकों को वेचा जा सके। अभी ५० दिनो की लम्वी हड़ताल जुट इन्डस्ट्रीज मे हुई थी इसमें वाामपंथी युनियेनं थी। आई० एन० टी० यु० सी०, वी० एम० एस० समेत ट्रेड युनियन एक साथ शामिल थी। १९९१ फरवरी मे जव चार्टर आफ डिमान्ड, डियु हुआ। मिल मालिकों सामने पेश किया गया। एक साल तक कोई कारवाई नही की गई। वाध्य होकर मजदुरो को अपना हथियार हड़ताल का प्रयोग करना पड़ा। इस हड़ताल में केन्द्रीय सरकार आई० एम० एफ० के इसारे पर मुक दशर्क वनी रही। देश के प्रधान मंत्री नरसिम्हा राव को मालुम ही नही था कि जुट मिल स्ट्राइक चल रहा है। १७ मार्च १९९२ को हमारे माननीय मुख्य मंत्री के हस्तक्षेप मे समझोता हुआ। उसमे हो सकता है कि रुपया कम वढ़ा और वढना चाहिए था। लेकिन इसने इस वात का सवुत दिया कि जुट मिल का वरकर केन्द्रीय कांग्रेसी सरकार की मजदुर विरोध, जनविरोधी नीतियों का, एक्साइट पांलिसी का विरोध करता है। इस जुट मिल स्ट्राइक ने पशिचम वगांल के सभी मजदूरो को, भारत के सभी मजदूरो को एक नई दिशा दी है। इसका उदाहरण पिछले सप्ताह मे हुआ इंजिनियरिंग शिल्प का समझोता है।

एक तरफ तो आप विरोधी लोग तिरंगा, कमल मार्का झान्डा लेकर हड़ताल मे शामिल होते है और यहां पर विधान सभा में वैठकर मजदूरों को गाली देते है। मजदुर वर्ग आपलोग को कभी माफ नही करेगा।

माननीय अध्यक्ष महाशय, जहा तक नीतिया का सवाल है, इकानोमिक पालिसी का सवाल है, इन्डस्ट्रीयल पालिसी का सवाल है। कांग्रेस और वी० जे० पी० में कोई फर्क नही है। ये दोनो देश मे पुंजीवाद को वढ़ाना चाहता है। वी० जे० पी० के

रामपंथी लीडर देश मे तो कांग्रेस की नीतियों का समर्थन करते है और अमेरिका मे भी जाकर इसका समर्थन करते है। आज जो बी० जे० पी०, कांग्रेस का समझौता चल रहा है उसका शिलान्यास तो १९८९ साल में हुआ था जिसका अंजाम आज १९९२ साल मे सारें देश को भोगना पड़ रहा हौ।

माननीय अध्यक्ष महाशय, मिल मालिक प्रोभिडेन्ट फन्ड, ई० एम० आई० के पैसा जमा नही करते, हजम कर जाते हैं। जिस वरकर ने अपने सारे जीवन को मिल मे खापा दिया, वही वर्कर जव रिटायर होता है तो उसे अपने प्रोभिडेन्ट फन्ड, ग्रेच्वीटी नहीं मिलती। जिस मशीन पर खुन पसीना एक कर उत्पादन किया अन्त मे उसी मशीन पर खुन के आसु वहा कर अपने घर खाली हाथ लौट जाता है। मजदुरो के द्वारा, युनियनो के द्वारा दवाव डालने पर मिल मालिक सिदार्थ वावु जैसे वकीलों का सहारा लेता है ओर लाक आउट की धमकी देता है। लाक आउट करता है।

मैं माननीय श्रम मंत्री से अनुहोध करुंगा कि वे ऐसी व्यवस्था करें—केन्द्र पर दवाब डाले जिससे अन्याय करने वाले मिल मालिकों पर अंकुश लगाया जा सके। ऐसा कानुन वनाया जाए कि विना ई० एम० आई० और पी० एफ० का पैसा जमा किए विना कोई भी मिल मालिक राज्य सरकार और केन्द्र सरकार के पास किसी काम के लिए नही जा सके। चाहे आर्डर हो सप्लाई की वात हो या रुपया लोन लेने की वात हो। एक इमरजेन्सी कमिटि वनाई जाए जो लेवर वेल्फेयर डिपार्टमन्ट का मुल्यांकन करे। आज पशिचम बंगाल मे मजदूरो की बन्धु सरकार है, मजदुरो को अपनी न्यायोचित मांगे कयों नही मिलेगी।

जुट मिलो की खराव स्थिति का सवसे वड़ा कारण केन्द्रीय सरकार की मायुसी है। जिस विदेशी मुद्दा मे पी० भी० सी० ग्रान्टस मगाया जाता है वही पैसा यदि जुट मिल के आधुनिकीकरण पर खार्च किया जाता तो विदेशी मुद्दा की वचत होती। प्रोडक्सन वढता, एक्सपर्ट वढता, वर्ल्ड मार्केट मे हमारा दखल होता, ज्यादा विदेशी मुद्रा की आामदनी होती। डोमेस्टिक मार्केट में जुट वैग, पलिथीन वेग से दाम के मामले मे कम्पीट कर पाता। लेवर इम्पलाइमेन्ट वढता २ लाख जुट श्रमिक और ८० लाख किसान खुसहाल होते। और जो इलाके जौसे टिटागढ जिसकी म्युनिमिपलिटी

की आय मिलों पर निर्भर है। इसका ५८ लाख के करीब रुपया मिलों पर बकाया है। बकाया देने से एरिया का डभलपमेन्ट वर्क होता। आज हमलोग जब मिलों पर पेमेन्ट के लिए दवाब डालते है। तो मिल मालिक बहाना करते है, लाक आउट की धमकी देते है।

माननीय अध्यक्ष महाशय, राज्य सरकार केन्द्रीय सरकार के पास कितनी लाचार है इसका सबुत टीटागड़ पेपर मिल न०। है। बी० आई० एफ० आर० के अन्तगर्त आई० डी० बी० आई०, राज्य सरकार और मजदुरो के बीच एक समझौता हुआ था। तय हुआ था कि आई डी० बी० आई० जो इस मिल का प्रेक्टीकल मालिक है और और इसके पास सबसे ज्यादा शोयर है। १८.५ करोड़ रुपया लगयेंगे लेकिन आई० डी० बी० आई० ने मात्र ५० लाख कुछ दिन पहले दिया है। और अब सुनने मे आ रहा है कि यह अपना शोयर ओपेन मार्केर्ट में बेच रही है। और मनमोहन सिंह की जो इण्डस्ट्रीयल पोलिसी है, मल्टीनेशनलिस्टम इसमे ढुकेगी। हमे इस बात को स्वीकार करना पड़ेगा कि हम गरीब है, हमारा देश गरीब है। हमें अमेरिका या अन्य पूजीपति देशो के पीछे अंधी दोड मे शामिल नही होना है। हमे आई० एम० एफ०, वर्ल्ड बेक की शार्तो को नही मानना है। हमे आपनी नीतियो को अपने अनुसार बनाना है। अपनी प्राइओरिटी आपने ठीक करना है आई एम० एफ० इसारे पर नही।

आज स्वदेशी और स्वराज्य इन कांग्रेसीयो के हाथ मे खतरे मे है इसके खिलाफ मजदुर वर्ग की तरफ से तमाम देशभक्त और प्रगतिशील लोगो को एकजुट करा कर, केन्द्रीय सरकार की नीतियो का विरोध करना होगा। एन० आर० आई० और मल्टीनेशनल के नाम पर स्वनिर्भरता को खात्म किया जा रहा है, उसे समझना पड़ेगा। उसे रोकना पड़ेगा।

इसी मानसिकता का, इसी सुझबुझ का परिचय माननीय श्रम मंत्री ने अपने बजट में दिया है। इसलिये मै इसका पुर्ण समर्थन करता हूं।

[4-40 — 4-50 P.M.]

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী এখানে যে বাজেট উত্থাপন করেছেন ১৯৯২-৯৩ সালের, আমি তাকে পূর্ণ সমর্থন করে

কয়েকটি কথা বলতে চাই। আমি আমার বক্তব্য আরম্ভের আগে শুধু একটি কথা বলব, যে শ্রমনীতি নির্দ্ধারিত হয় — আমাদের যেটা হয় — সেটা সর্ব ভারতীয় যে নীতি দেশের মধ্যে প্রচলিত হয়, যে নীতিকে আমরা সার্বিক ভাবে বিভিন্ন জায়গায় আলোচনা করছি, বিদায় নীতি বা অবাধ বাণিজ্য নীতি, যার ফলে ভারতবর্ষের অর্থনৈতিক কাঠামো অন্যদিকে প্রবাহিত হচ্ছে সেটাকে বাদ দিয়ে কি করে পশ্চিম বাংলায় শ্রমনীতি হবে? আমাদের অপোজিশন পক্ষ থেকে মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার বললেন বিদায় নীতির ক্ষেত্রে রাজ্য সরকারের দৃষ্টিভঙ্গি কি। রাজ্য সরকারের দৃষ্টিভঙ্গি অতি পরিষ্কার, এর বিরুদ্ধে আমরা সোচ্চার। এই বিদায় নীতির ফলস্বরূপ আজকে ৫০টি বি. আই. এফ. আর.-এর মধ্যে ঢুকে গেছে। তাদের পরিণতি কি, ভবিষ্যৎ কি? এগুলো আর জীবনে খুলবে না, বন্ধ করে দেওয়া হবে। গভর্নমেন্ট যে বিদায় নীতির পথ গ্রহণ করেছে — সাধারণ ভাবে গ্রহণ বলতে আমরা সূর্য গ্রহণ, চন্দ্র গ্রহণকে বুঝি এবং এই গ্রহণ হলে অন্ধকার নেমে আসে, গোটা দেশে ব্লাক আউট হয়। বি. আই. এফ. আর.-এর মধ্যে যেগুলো ঢুকেছে, সেখানে বলা হচ্ছে যে সকলে বক্তব্য বলতে পারবে। সেখানে একটা পলিসি ঠিক হয়েছে — লস হলে হলে বিকিয়ে দাও, প্রাইভেটাইজেশন করে দাও। তাহলেই কাজ চুকে গেল আজকে আমাদের তো এটা বুঝতে হবে, ভারত সরকারের যে বিদায় নীতি, আমি একটা জ্বলন্ত উদাহরণ আপনার কাছে দেবার চেষ্টা করব। হলদিয়া ফার্টিলাইজার কারখানা, যেটা নিয়ে পশ্চিম বাংলার মুখ্যমন্ত্রী দিল্লিতে গিয়ে স্বয়ং প্রধানমন্ত্রীর সঙ্গে দেখা করে পুনরায় চেষ্টা করেছেন কি করে এটাকে রিভাইভাল করা যায় এবং তারজন্য প্রস্তাবও তিনি দিয়েছেন। বহুদিন আগে ৬৫০ কোটি টাকা খরচ করা হয়েছে, কিন্তু উৎপাদন হয় নি। তার জন্য শ্রমিক আন্দোলন হয় নি? আমরা শ্রমিকদের নিয়ে সমস্ত ট্রেড ইউনিয়নকে নিয়ে আন্দোলন করছি। আমরা চেষ্টা করেছি কি করে উৎপাদন করা যায়। ফলস্বরূপ কি দাঁড়িয়েছে? ফলস্বরূপ দাঁড়িয়েছে বিদায় নীতি স্বেচ্ছায় গোল্ডেন হ্যান্ড সেক করিয়ে কিছু লোভনীয় টাকা শ্রমিকদের কাছে, তাদের পরিবারের কাছে রাখা হয়েছে। এটা নাকি তাদের ভবিষ্যৎ। এই টাকা নিয়ে অনেকে চলে যাচ্ছে। অথচ সার, যেটা এশিয়ার মধ্যে বৃহত্তম কারখানা হতে পারত, ৬৫০ কোটি টাকা ব্যয় করে এই যেটা তৈরি করা হয়েছে, এখানে যদি উৎপাদন হত, তাহলে পূর্ব ভারতের সঙ্কট মিটত। কিন্তু সেদিকে যাওয়া হয় নি। রাজীব গান্ধী যখন বেঁচে ছিলেন তখন এই বিধানসভা থেকে সর্ব দলীয় একটা টীম তাঁর কাছে গিয়েছিল তারপর জাপান থেকে এক্সপার্ট এসেছিল। তারা বলেছিল যে এখানে যদি ৫০০ টাকা খরচ করা হয় তাহলে পুনরায় একে উৎপাদনমুখী করা যাবে। এখানে প্রতিশ্রুতি রক্ষিত হয় নি। অধিকন্তু প্রতি বছর সার সঙ্কট মেটাতে বিদেশ থেকে ছ হাজার কোটি টাকার সার আমদানি করা হচ্ছে। এই হচ্ছে ওদের নীতি আর এই উপরে দাঁড়িয়ে পশ্চিম বাংলায় নীতি নির্দ্ধারণ হবে।

আপনি শুনলে অবাক হয়ে যাবেন যে আজকে সার কারখানা একটা অচলাবস্থায় এবং রুগ্ন অবস্থায় এসে দাঁড়িয়েছে। সেখানে ৪ হাজার শ্রমিক কাজ করে, তারা আজকে সামান্য

কিছু টাকা নিয়ে চলে যাচ্ছে। এত বড় একটা বিশাল কারখানা যেখানে হতে পারত সেটা আজকে জঙ্গলে ভর্তি হয়ে আছে। কিন্তু তারই পাশে হিন্দুস্থান লিভারকে তার প্ল্যান্টের জন্য লাইসেন্স দেওয়া হয়েছে। তারা পরশ সার উৎপাদন করছে। তাদের শুধু লাইসেন্সই দেওয়া হয় নি, সঙ্গে সঙ্গে এক্সটেনশনও করে দেওয়ার সুযোগ দেওয়া হয়েছে। আজকে সেখানে পাশেই সরকারি কারখানা রুগ্ন হয়ে পড়ে আছে। এটা হচ্ছে বিদায় নীতির ফল স্বরূপ এবং কেন্দ্রের এই নীতির ফলে পশ্চিমবঙ্গ তো আর এর থেকে বেরিয়ে আসতে পারবে না। পশ্চিমবঙ্গ তো আর ভারতবর্ষের বাইরে নয়। এই বিষয়ে শ্রমমন্ত্রীর বিশেষ দৃষ্টি আকর্ষণ করতে অনুরোধ করছি। আমি আরও দু-একটি কথা বলতে চাই। আমি মাননীয় শ্রমমন্ত্রীর কাছে বিনয়ের সঙ্গে আবেদন করছি যে, আমরা তো শ্রম আন্দোলনের সঙ্গে যুক্ত, সেখানে এই শ্রম আইনটা একটু সংশোধন হওয়া উচিত এবং সংশোধনের ক্ষেত্রে আরও দৃঢ় এবং শক্ত আইন করার দরকার এবং সেই বিষয়ে মাননীয় মন্ত্রীর একটু চিন্তা ভাবনা করা উচিত। আমাদের মিনিমাম ওয়েজেসের যারা ইন্সপেক্টর আছেন ব্লক লেবেলে তারা ঠিকমতো নজর দেন না। আমার এই ব্যাপারে বিশেষ অভিজ্ঞতা আছে, তবে আমি এই বিষয়ে উল্লেখ করতে চাই না। আরেকটি বিষয়ে বলতে চাই সেটা হচ্ছে যে, লক-আউট এবং ক্লোজারের ব্যাপারে রাজ্য সরকারের কি করণীয় আছে জানি না। যদি করণীয় কিছু থেকে থাকে তাহলে আইনের সংশোধন করা যায় কিনা সেটা একটু মাননীয় মন্ত্রী মহাশয় যদি দেখেন তাহলে ভাল হয়। যদিও আমরা জানি এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের নীতির উপরেই সব কিছু নির্ভর করে এবং এই ব্যাপারে দিল্লিতে অনেকবার প্রস্তাবও করা হয়েছিল। আমরা জানি বিশেষ করে আমাদের শ্রমমন্ত্রী সর্ব ভারতীয় ক্ষেত্রে যে সম্মেলন হয়েছিল তাতে দরবার করেছিলেন যে রাজ্যের লক-আউট এবং ক্লোজার কিছু বন্ধ করার জন্য যদি আইনের সংশোধনের সুযোগ কিছু থাকে সেটা করা উচিত। আমার তো মনে হয় বিন্দু মাত্র যদি সুযোগ কিছু থেকে থাকে সেটা করা উচিত। তারপরে পি. এফ.-এর টাকা ফাঁকির ব্যাপারে আমি মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি মাননীয় শ্রমমন্ত্রীর কাছে জানতে চাই যে এই শ্রমিকদের প্রভিডেন্ট ফান্ডের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের স্পেশ্যাল কোর্টের একটা অর্ডার আছে, সেটা এই রাজ্যের ক্ষেত্রে কতটা রক্ষা করা গেছে সেটা জানার দরকার আছে। এখানে প্রায় ১২০ কোটি টাকার মতো পি. এফ. শ্রমিকদের ফাঁকি দেওয়া হয়েছে। ই. এস. আই.-এর মতো একটা সংস্থা, যেখানে শ্রমিকদের সবচেয়ে বেশি স্বার্থ রক্ষিত হয় সেখানেও শ্রমিকদের পি. এফ.-এর টাকা ফাঁকি দেওয়া হয়েছে এবং একটা জটিলাবস্থার সৃষ্টি করা হয়েছে। আমি এই ব্যাপারে সভার সামনে উল্লেখ করতে চাই এবং মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করতে চাই — জুনপুটে একটি একটি নুনের কারখানা আছে, তাতে বেশির ভাগ শ্রমিকই অবাঙালি। সেখানে গত বছরে বেশি বৃষ্টি হওয়ার ফলে নুন বেশি উৎপাদন হতে পারে নি এবং শ্রমিকদের মাসের পর মাস বেতন মালিক পক্ষ দিতে পারে নি। এমন শেষ কালে অবস্থা হয়েছিল যে শ্রমিকদের বলা হয়েছিল যে পি. এফ.-এর টাকা থেকে তাদের লোন নিতে এবং পরবর্তী সময়ে সেই টাকা তাদের আবার পি. এফ. ফেরত দিয়ে দেওয়া হবে। এই নির্দেশের ফলে

শ্রমিকরা প্রায় ৩ লক্ষ টাকা লোন নিয়ে ফেলে এবং পরবর্তী সময়ে তারা প্রায় মাত্র ৮০ হাজার মতো টাকা। এইভাবে মালিক পক্ষ শ্রমিকদের অর্জিত পি. এফ.-এর টাকা আত্মসাৎ করছেন এবং এটা একটা বিরাট সামাজিক পাপ। আরেকটি যেটা দেখছি সেটা হচ্ছে সে সেস্রু প্রকল্প, এই সেস্রু প্রকল্পের দ্বারা বেকার যুবকদের খুব উপকার হওয়ার কথা এবং এটা বেকার যুবকদের কাছে খুব লোভনীয় বিষয়। কিন্তু এক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি যে ব্যাঙ্কার্সদের অ্যাটিচিউট খুব একটা ভাল নয়। গত ১৩ তারিখে সমস্ত ব্যাঙ্কার্সদের ডেকে একটা রিভিউ মিটিং করা হয়েছিল, সেখানে একটা খুব সরি ফিগার ফুটে উঠেছে। সবচেয়ে দুর্ভাগ্যজনক বিষয় যে এতে প্রায় ৬০ ভাগ জায়গাতেই এই প্রকল্প কার্যকর হয় নি। যেগুলো অনুমোদনকৃত স্কীম আছে তার ক্ষেত্রেও অ্যাকসেপ্ট করা হয় নি। ওই সব ব্যাঙ্কার্সগুলো কার্যকর করার কথা মনেই করে না। সুতরাং ডিসবাসর্ড তো দূরের কথা। আমার এলাকায় দু নম্বর ব্লকে এই রকম একটি ঘটনার কথা আমি জানি এবং এই রকম আরও অনেক ঘটনা আছে। বহু ক্ষেত্রে ওই বেকার যুবকদের হাফ টাকা বা তারও কম টাকা দিয়ে কাজে নামতে বলে কিন্তু পরবর্তী সময়ে আর টাকা দেয় না এবং ওই সব বেকার যুবকরা তাদের যে পকেট থেকে টাকা নিয়ে ব্যবসা শুরু করে সেই টাকা আর তারা ব্যাঙ্ক থেকে লোন হিসাবে পায় না। ফলে তাদের বহু ক্ষেত্রে পথে বসতে হয় এবং মাঝপথে কাজ বন্ধ হয়ে যায়।

[4-50 — 5-00 P.M.]

আমি খুব বিনয়ের সঙ্গে এই কথা বলতে চাই, মাননীয় শ্রমমন্ত্রীকে বলব এই সেস্রু প্রকল্পে ব্যাঙ্কার্সদের অ্যাটিচুড নিয়ে যেন ভাবেন, কি করে এই ব্যাঙ্কার্সরা আমাদের এত বড় পরিকল্পনাকে সাকসেসফুল না হয় এই অবস্থায় দাঁড় করিয়েছেন। আমি শুধু এইটুকুই দেখতে বলব এবং সাথে সাথে আর একটি কথাও বলব পি. এফ., ই. এস. আই.-এর টাকার ব্যাপারে রাজ্য সরকারের যে আইন আছে তারজন্য যেন আইন অনযায়ী ব্যবস্থা নেন এই কথাটা ভাবতে বলব এই বলে বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ত্রিলোচন দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রম দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় ১৯৯২-৯৩ সালের যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন সেই ব্যয় বরাদ্দকে পূর্ণ সমর্থন করে এবং বিরোধী পক্ষের সদস্যরা যে কাট মোশন এনেছেন তার বিরোধিতা করে দু-একটি কথা বলতে চাই। আজ দীর্ঘ দিন ধরে যে লক-আউট, ক্লোজার-এর জন্য শ্রমিক-কর্মচারিরা কষ্টাতিপাত করছেন তার জন্য সহানুভূতি জানিয়ে দু-একটি কথা বলতে চাই। কেন্দ্রীয় সরকারের জনবিরোধী অর্থনীতি শিল্পনীতির ফলে তার ফলশ্রুতি হিসাবে আজকে পশ্চিম বাংলায় শ্রমিক কর্মচারিদের মধ্যে একটা আতঙ্ক সৃষ্টি হয়েছে। স্বভাবতঃই আই. এম. এফ.-এর শর্ত অনুসারে পশ্চিম বাংলার বুকে কোন ভারি শিল্প গড়ে উঠবে না, কোন শহরে কারখানা গড়ে উঠবে না।

আজকে সেতু প্রকল্পের মধ্যে পশ্চিম বাংলার সরকার যে পরিকল্পনা নিয়েছেন এখানে কেন্দ্রীয় সরকার পরিচালিত যে সমস্ত ব্যাঙ্কের যে ওয়ার্কিং মূলধন তারা দিয়ে থাকেন তারাও সেখানে আজকে টালবাহানা করছেন। একটা প্রোজেক্ট তৈরি হবার পর সেখানে যদি পূর্ণ ভাবে ওয়ার্কিং ক্যাপিটাল না পাওয়া যায় তাহলে স্বাভাবিক ভাবে সেই কারখানার বা শিল্পটি রুগ্ন হয়ে যেতে পারে। আজকে পশ্চিম বাংলার বুকে ছোট ছোট শিল্প বিপুল ভাবে গড়ে ওঠার সম্ভাবনা রয়েছে। সেই কারণে আমি মাননীয় মন্ত্রীকে অনুরোধ করব এই ব্যাপারে প্রযুক্তি শিক্ষা ও প্রশিক্ষণ দিয়ে যাতে ছোট ছোট শিল্প গড়ে তোলা যায় সেই ব্যাপারে নজর দিতে হবে। যাতে উদ্যোগী ছেলে যারা রয়েছেন তারা কেন্দ্রীয় সরকার পরিচালিত যে সমস্ত ব্যাঙ্ক রয়েছে তারা মূলধন দিতে টালবাহানা করেন বলেই আজকে পশ্চিম বাংলার বুকে শিল্পের এই অবস্থা। এখানে বিরোধী পক্ষের সদস্যদের বক্তব্য আমি শুনলাম সেই পরিপ্রেক্ষিতে বলি আজকে কিন্তু পশ্চিম বাংলার গ্রামে গঞ্জের মধ্যেও একটা আনন্দের জোয়ার এসেছে, বিশেষ করে যে সমস্ত খেটে খাওয়া মেহনতি মানুষ যাদের মজুরি সেই সময় নগণ্য ছিল আজকে সেখানে দৈনিক ১৫ থেকে ১৬ টাকা রোজগার তারা করেন। আমি মন্ত্রী মহোদয়কে অনুরোধ করব লেবার ডিপার্টমেন্টের মাধ্যমে শ্রমিকদের স্বার্থ দেখার জন্য, আজকে মাননীয় সদস্য বলে গেলেন শ্রমিকদের টাকা সেখানে চুরি করা হচ্ছে, পি. এফ.-এর টাকা, ই. এস. আই.-এর টাকা মালিকরা দিচ্ছেন না এই ব্যাপারে তিনি সুতীক্ষ্ম দৃষ্টি রাখবেন এই আশা করে এই কটি কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রম দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ পেশ করেছেন আমি সেই বাজেট বরাদ্দের বিরোধিতা করছি এবং আমাদের কাট মোশনগুলিকে সমর্থন করছি। আপনি এই ব্যয় বরাদ্দে যে কথাগুলি লিখেছেন আমি মোটামুটি সেগুলি মনোযোগ দিয়ে পড়েছি। বক্তব্যের শুরুতে কেন্দ্রীয় সরকারের যে অর্থনৈতিক ব্যবস্থা ও আই. এম. এফ. থেকে ঋণ নেওয়ার কথা উল্লেখ করেছেন ও বিভিন্ন জায়গায় বক্তব্য রাখতে গিয়ে আপনারা যেটা বলবার চেষ্টা করেছেন, কিন্তু সেইভাবে পশ্চিম বাংলার শ্রমিক শ্রেণীর যে অবস্থা ও শ্রম দপ্তরের অবস্থা যে রকম এবং তা যেভাবে ভেঙ্গে পড়েছে এটা কিন্তু আপনি সেভাবে কোথাও উল্লেখ করবার চেষ্টা করেন নি। গত বছর কেন্দ্রীয় সরকার নূতন করে শিল্প নীতি ঘোষণা করেছেন এবং আই. এম. এফ. থেকে ঋণ নেওয়া হয়েছে একথাটাও সত্যি। কিন্তু একথাও সত্যি নয় কি, পশ্চিম বাংলায় ১৫ বছরে আস্তে আস্তে কলকারখানাগুলি যেভাবে বন্ধ হয়ে যাচ্ছে ও যেভাবে মালিক শ্রেণী এই সরকারের মাথার উপর চেপে বসেছে তারজন্য আই. এম. এফ.-এর ঋণ নেওয়ার ব্যাপার জড়িত ছিল না। আপনারা মাঝে মাঝে শ্রমিকদের আই. এম. এফ.-এর জুজুর ভয় দেখানোর চেষ্টা করেন, কিন্তু আজকে সম্পূর্ণ রূপে পশ্চিম বাংলার শিল্প ভেঙ্গে পড়েছে, চারিদিকে কলকারখানা বন্ধ হয়ে যাচ্ছে, ক্লোজার হচ্ছে, মালিক শ্রেণী যথেচ্ছ ভাবে পি. এফ.-এর টাকা ফাঁকি দিচ্ছে, ই. এস. আইয়ের টাকা জমা দিচ্ছে না, কিন্তু আপনারা সেইসব কথা স্বীকার

করছেন না। কিন্তু প্রধানমন্ত্রী বার বার বলেছেন দেশের মানুষের কাছে, আমরা টাকা নিয়েছি দেশের উন্নয়নের স্বার্থে, দেশকে আবার একটা শক্ত ভিতের উপর দাঁড় করাবার জন্য আমরা অর্থ সংগ্রহ করছি এবং সেই অর্থ আমরা সুদ সমেত ফিরিয়ে দেব। কিন্তু প্রশ্নটা তা নয়, প্রশ্নটা হচ্ছে আজকে আপনারা ভুগছেন একটা কূপমুন্ডকতায়। কুয়োর ব্যাঙের মতন হয়েছে আপনাদের অবস্থা, তার বাইরে যে বিরাট মহাকাশ আছে, বিরাট পৃথিবী আছে, সেটাকে আপনারা দেখবার চেষ্টা করেন না। আপনারা রাজনৈতিক উদ্দেশ্য চরিতার্থ করবার জন্য শুধু মাঝে মাঝে আই. এম. এফ.-এর কথা বলেন এবং ধান ভাঙ্গতে শিবের গীত গান। কিন্তু আজকে কারখানাগুলো কেন বন্ধ হয়ে যাচ্ছে এবং শ্রমিকরা কেন ন্যায্য মজুরি পাচ্ছে না, কেন বাটা কারখানায় মাসের পর মাস ধরে স্ট্রাইক চলছে, কেন পাট শিল্পে শ্রমিকদের ধর্মঘটে বাধ্য করে অসম্মানজনক শর্তে আবার কাজে যোগ দিতে বাধ্য করালেন, সেই ব্যাপারগুলো আপনারা বুঝতে চান না, বা বুঝতে পারেন না, বা বোঝার চেষ্টাও করেন না। আপনারা বলছেন আমাদের দেশের অর্থনৈতিক অবস্থা খুব খারাপ, কিন্তু অভিজ্ঞতার ভিত্তিতে যদি আমরা বিচার করি তাহলে দেখব যে দীর্ঘ ৪৫ বছর পরেও আমাদের যে নীতি চলছে সেই নীতি ভেঙ্গে যায় নি। কিন্তু যেখানে মার্কসবাদী তত্ব, মার্কসবাদী অর্থনীতি ৭৪ বছর ধরে চলে আসছে, সেই দেশ আজকে ডিসইন্টিগ্রেটেড হয়ে যাচ্ছে, ভেঙ্গে টুকরো টুকরো হয়ে যাচ্ছে। কিন্তু আমাদের দেশ ডিসইন্টিগ্রেটেড হয়ে যায় নি।

[5-00 — 5-10 P.M.]

দেশ তো এক নির্মম অবস্থার মধ্যে দিয়ে স্বাধীনতা পেয়েছিল। দেশে তো তখন শিল্প বলতে কিছুই ছিল না। আজকে পৃথিবীর সঙ্গে কম্পিটিশন করবার মতন শিল্প হয়েছে। পৃথিবীর বিভিন্ন জায়গাতে টেন্ডারের সঙ্গে লড়াই করবার সুযোগ এসেছে। আমাদের এখানে ভেল আছে এবং রেলওয়ে ইত্যাদি যেসব সংস্থা আছে — এইগুলি আন্তর্জাতিক গুণমানের এবং গুণগত উৎকর্ষতাও ভাল। আজকে আপনারা সেই কথাগুলি না বলে কেবলমাত্র সমালোচনার দৃষ্টিভঙ্গি নিয়ে বলবার চেষ্টা করছেন। আজকে পশ্চিমবঙ্গে কি অবস্থা চলছে? শুধু তো আলোচনা। আজকে একটার পর একটা কারখানা বন্ধ হয়ে যাচ্ছে। আপনারা আসবার পরে নূতন করে ৩ লক্ষ মানুষ বেকার হয়ে গেছেন। একটার পর একটা কারখানা বন্ধ হয়ে গেছে। কি প্রোটেকশন দিতে পেরেছেন? আপনারা ১৯৭৭ সালে ক্ষমতায় আসবার সময় বলে আসেন নি মালিক শ্রেণীকে কেন্দ্রীয় নীতির জন্য আমরা শ্রমিক শ্রেণীকে প্রোটেকশন দিতে পারব না। সেদিন মানুষের কাছে নয়নের মণি হিসাবে এই বামফ্রন্ট সরকারকে প্রস্ফুটিত করেছিলেন। একটার পর একটা মালিক ছড়ি ঘুরিয়ে যাচ্ছে। যথেচ্ছ ভাবে অত্যাচার করে যাচ্ছে। কিছু বলতে পারছেন না? বাটাতে তো দীর্ঘ দিন ধরে স্ট্রাইক হয়ে আছে। এই যে ভদ্রলোক বসে আছেন, বলতে পারেন ওঁনার কি ভূমিকা আছে? বড় বড় শিল্প বিরোধ মেটাতে মুখ্যমন্ত্রীকে হস্তক্ষেপ করতে হচ্ছে। পাট শিল্প এত বড় — ধর্মঘট হয়ে গেল ৫০

দিন ধরে, স্ট্রাইক হয়ে গেল। শ্রম দপ্তরের মন্ত্রীর কোনও ভূমিকা নেই। বাটা কারখানায় স্ট্রাইক চলছে। হাসপাতালের ধর্মঘট মেটাতে হবে মুখ্যমন্ত্রীকে। কলকাতায় এত বড় হাসপাতাল, ৯ মাস ধরে স্ট্রাইক হয়ে গেল। কি করেছেন উনি? একবারও ডেকে তাঁদের বোঝাতে পারলেন না। সেখানে তো আই. এন. টি. ইউ. সি. ইউনিয়ন নেই। কেন্দ্রীয় মন্ত্রী শ্রীমতি মমতা ব্যানার্জির হস্তক্ষেপের ফলে আমরা সেখানে একটা সমাধান করতে পেরেছিলাম। নিশ্চয়ই আপনারা সংবাদপত্রে দেখেছেন। আমরা ৯ মাস অপেক্ষা করেছিলাম। অপেক্ষা করে দেখলাম, শ্রমমন্ত্রীর একটা ছবি বেরিয়েছিল খবরের কাগজে — উনি ঘুমাচ্ছেন। এটা শুধু ছবি নয়, বাস্তবে শ্রমমন্ত্রী ঘুমোচ্ছেনই। কলকাতার মতন একটা শহরে এক হাজার শয্যা বিশিষ্ট হাসপাতাল — ৮।৯ মাস বন্ধ হয়ে আছে আর শ্রমমন্ত্রী ঘুমোচ্ছেন। কেন আমাদের হস্তক্ষেপ করতে হল? ওখানে আই. এন. টি. ইউ. সি.-র ইউনিয়ান নেই খালি সাধুরা আছেন এবং এস. ইউ. সি. এবং নকশালদের ইউনিয়ান আছে। ২৯ ঘন্টা লাগাতার বসে বিরোধ মেটানোর ক্ষেত্রে কেন্দ্রীয় মন্ত্রীর একটা প্রেজেন্স আছে। এই পরিস্থিতি আজকে পশ্চিম বাংলার মানুষ উপলব্ধি করতে পারছেন না। আজকে আমরা দেখতে পাচ্ছি, এই বছর জুন মাস পর্যন্ত ১৪৭।১৪৮টা কারখানা লক-আউট হয়েছে। এখানে একটা ব্যাপার আছে, লক-আউট এবং ধর্মঘটের একটা তারতম্য আছে এবং সেটা আমরা লক্ষ্য করছি ওঁনার বিবৃতির মধ্যে। উনি বলছেন, ৪২ শতাংশ শ্রম দিবস নষ্ট হয়েছে ধর্মঘটের জন্য, ৯৯.৬ শতাংশ লক-আউটের জন্য। আজকে টাটা, ছাবারিয়া আপনাদের মাথার ওপর বসে রাজত্ব করছেন। একটা রাজ্যে বামফ্রন্ট সরকার আছে ১৫ বছর ধরে, মালিকের স্বার্থে ধর্মঘট মেটাতে হয়। পাট শিল্পে কি করেছেন? পাটের স্ট্রাইক হয়ে যাওয়ার পর মালিকদের কাছে আত্মসমর্পণ করেছেন। শ্রমিকদের জোর করে স্ট্রাইক করিয়েছেন। আপনারা যে চুক্তি করেছেন সেই চুক্তিতে নূতন নূতন শর্ত আরোপ করে সেই পাটকলগুলি খুলেছে। কোনও প্রোটেকশন দেবার ক্ষমতা আছে? কোনও নিরাপত্তা দেবার ক্ষমতা আপনার আছে? নিরাপত্তা দেবার ক্ষমতা আপনার নেই। এর সঙ্গে বিশেষ করে মনে হচ্ছে, আমি যে কেন্দ্র থেকে নির্বাচিত, আমার সেই কেন্দ্রে প্রচুর আতস বাজি তৈয়ারি হয় এবং সেখানে এর সঙ্গে যুক্ত আছে হাজার হাজার শিশু শ্রমিক এবং এই শিশু শ্রমিকদের কোনও রকম প্রটেকশন নেই, একটা চরম শোষণ করে তাদের কাজ করিয়ে নেওয়া হচ্ছে। কলকাতায় একটা চায়ের দোকানের শ্রমিক যা পায়, তাও তারা পায় না। অথচ শিশু শ্রমিক আইন হয়েছে, তাদের উপর অত্যাচার হচ্ছে। গত বিধানসভায় বলেছিলাম এই শিশু শ্রমিকদের ব্যাপারে। সমস্ত বাজি শিল্পে, অনেক ইল্লিগ্যাল বাজি কারখানা আছে যদি দুর্ঘটনা ঘটে তাহলে তাদের কি প্রটেকশন আছে, এক্ষেত্রে শিশু শ্রমিকদের কি প্রটেকশন দিচ্ছেন, আইনে কি প্রটেকশন দিচ্ছেন। কিছু কিছু ক্ষেত্রে বলবেন আইন কেন্দ্র তৈয়ারি করেন। আপনারা যদি শ্রমজীবী মানুষের স্বার্থে আইনের পরিবর্তন করে প্রোটেকশন দিতে চান, আমাদের সমর্থন চাইলে, সেটা দিতে আমরা রাজি আছি। কলকারখানায় ট্রেড ইউনিয়ন আমরা করি। যদি কলকারখানায় প্রভিডেন্ট ফান্ডের টাকা মালিক মেরে দেয় যে আইন করলে তাকে আটকানো যাবে, তাকে প্রকৃত শাস্তি দেওয়া যাবে তা করার জন্য যা যা করার দরকার যদি শ্রমমন্ত্রী

তা করেন আমরা নিঃসন্দেহে তা সমর্থন করব। এর সঙ্গে একটা প্রশ্ন জড়িয়ে। প্রভিডেন্ট ফান্ডের টাকা নিয়ে বিরোধী দল এবং সরকার পক্ষ সবাই বলেছেন। কিন্তু প্রভিডেন্ট ফান্ডের টাকা যখন মালিক আত্মসাৎ করে আপনি তার উপর আইন প্রয়োগ করবেন। কিন্তু যার হাতে রক্ষকের দায়িত্ব তিনি যখন ভুমিকা পালন করবেন তার বিচার করবে কে? আপনারা ট্রাম কোম্পানির প্রভিডেন্ট ফান্ডের টাকা খরচ করেছেন, তার ৯/১০ কোটি টাকা খরচ করেছেন, একজন শ্রমিক প্রভিডেন্ট ফান্ডের টাকা চাইতে গিয়ে তাকে দিনের পর দিন ঘুরতে হচ্ছে। তাদের টাকা খরচ করে দিচ্ছেন। সরকার যে সমস্ত কারখানা চালান, আন্ডারটেকিং, সেই সমস্ত জায়গার টাকা আপনারা খরচ করে ফেলেছেন। কলকাতা পৌরসভার প্রভিডেন্ট ফান্ডের টাকা তুলে নিয়ে অন্যান্য কাজে খরচ করা হচ্ছে। শ্রমিকদের টাকা, অর্জিত টাকা, প্রটেকটেড টাকা সেটা খরচ করে ফেলছেন। আমি শ্রমমন্ত্রীকে ক্যাটাগরিকালি জিজ্ঞাসা করছি, প্রাইভেট এন্ট্রেপ্রেনাররা যদি প্রভিডেন্ট ফান্ডের টাকা খরচ করে নিশ্চয় সরকার থেকে শাস্তি হওয়া উচিত, কিন্তু সরকার যখন তার নিজের আন্ডারটেকিংয়ের শ্রমিকদের টাকা খরচ করে দিচ্ছেন তার জন্য সাধারণ কর্মচারিদের কি প্রটেকশন আছে। এটাও আজকে জানতে হবে। আমাদের রাজ্যের কি অবস্থা। দেখা যাচ্ছে বিভিন্ন কারখানা বন্ধ হয়ে যাচ্ছে, আর হু হু করে বেকার বাড়ছে। গোটা ভারতবর্ষে রেজিস্টার্ড বেকারের সংখ্যা প্রায় দু কোটির উপর।

[5-10 — 5-20 P.M.]

আমাদের এই ভারতবর্ষে ২৫টি রাজ্য ও ৭টি কেন্দ্র শাসিত অঞ্চল মিলে রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা হচ্ছে দু কোটির উপর আর আমাদের এই রাজ্যে রেজিস্ট্রিকৃত বেকার হচ্ছে ৫০ থেকে ৫১ লক্ষ। এর পর আপনি তথ্য ও পরিসংখ্যান দিয়ে বোঝাবার চেষ্টা করতে পারেন, আপনি অনেক কথা বলে মানুষকে বোঝাবার চেষ্টা করতে পারেন তথ্যের কারচুপি করে কিন্তু আপনি জানবেন বাস্তব অতি ভয়ঙ্কর। সেই ভয়ঙ্কর অবস্থায় কিন্তু প্রত্যেকটি মানুষ বিপদগ্রস্ত হয়ে পড়ছে। নূতন নূতন ছেলে স্কুল কলেজ থেকে পাশ করে বেরুচ্ছে, তাদের সামনে নূতন কারখানা খোলার ব্যাপার নেই, শিল্প এখানে ধ্বংস হয়ে গিয়েছে। বেকার এখানে দিনের পর দিন বাড়ছে। সর্বোপরি আপনি নিজে সরকারে থেকে রক্ষক হিসাবে ভক্ষকের ভূমিকা পালন করছেন তাই আপনার এই বাজেটের সম্পূর্ণ বিরোধিতা করে আমাদের কাট মোশনগুলির প্রতি সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে শ্রম দপ্তরের যে বাজেট এই সভায় পেশ করা হয়েছে তার সাথে টেকনিক্যাল এডুকেশন এবং ট্রেনিং ডিপার্টমেন্ট — আই. টি. আই. সংক্রান্ত যে বাজেট বরাদ্দ তাও তার সঙ্গে যুক্তভাবে পেশ করা হয়েছে। বাজেট বক্তব্যের মধ্যে রাজ্য সরকারের পক্ষ থেকে আই. টি. আই.গুলিতে যে কর্মসূচি গ্রহণ করা হয়েছে তার একটা চিত্র তুলে ধরার চেষ্টা করা হয়েছে। আমি সংক্ষেপে সেই সংক্রান্ত

বিষয়ে কয়েকটি কথা বলতে চাই। বিরোধী দলের মাননীয় সদস্য শ্রী সৌগত রায় মহাশয় কিছুক্ষণ আগে উল্লেখ করলেন যে আমাদের রাজ্যে আই. টি. আই. সংক্রান্ত প্রশ্নে আমাদের রাজ্য সরকারের চিন্তা ভাবনার কোনও পরিষ্কার ছাপ গত কয়েক বছরে তারা দেখতে পান নি। আমি এই প্রসঙ্গে মাননীয় সদস্যকে জানানোর জন্য বলতে চাই এবং আমাদের যে বাজেট ভাষণ তাতেও এটা পরিষ্কার ভাবে আছে যে ভারতবর্ষের বর্তমান অর্থনীতিতে আমরা চাইলেও কিছু ট্রেনিং ইনস্টিটিউট ইত্যাদি করে বেকার জীবনের যে সমস্যা সেই সমস্যার আমরা সমাধান করতে পারব না। ইন্ডাস্ট্রিয়াল ট্রেনিং ইনস্টিটিউটগুলিতে যদি কিছু কিছু মডার্ন ট্রেডের কাজ নিয়ে আমরা এগুতে না পারি এবং কিছু মডার্ন ট্রেড সেখানে চালু করতে না পারি তাহলে আজকের শিল্পের সাথে সঙ্গতি রেখে আমরা এই আই. টি. আই.গুলিতে যা করতে চাই তা করতে পারব না। সেইদিকে লক্ষ্য রেখে আমরা যেকথা বলেছি আমাদের বক্তব্যে যে এখন প্লাস্টিক ইন্ডাস্ট্রির সঙ্গে সমতা রেখে প্লাস্টিক প্রসেসিং অপারেটিং ট্রেড চালু করছি। ইতিমধ্যেই কতকগুলি ইনস্টিটিউটে চালু করা হয়েছে — দুর্গাপুর, হলদিয়া, হুগলিতে চালু হয়েছে। আমরা পরবর্তী পর্যায়ে মেদিনীপুর, টালিগঞ্জ, কল্যাণীতে এবং অন্যান্য কয়েকটি ইনস্টিটিউটে সেই কোর্স চালু করার জন্য পদক্ষেপ গ্রহণ করছি। আমরা একথা বলতে চাচ্ছি আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে যে আমাদের ট্রেনিং ইনস্টিটিউটগুলিতে কি ধরনের কর্মসূচি গ্রহণ করব এবং সেখানে আমরা বলছি যে তা আজকের শিল্পের পরিস্থিতির সাথে খাপ খাইয়ে গ্রহণ করতে হবে। কারণ তা না হলে পরবর্তীকালে এই সমস্ত ট্রেনিং ইনস্টিটিউটগুলি থেকে যেসব ছাত্ররা বেরিয়ে আসবেন তারা নিজেদের কর্মে নিয়োজিত করার ক্ষেত্রে অসুবিধায় পড়বেন। তারা যে শিল্পের দিকে গিয়ে নিজেদের নিয়োজিত করতে পারবেন বা স্বনিযুক্তি প্রকল্পের যদি সুযোগ থাকে সেখানেও যাতে তারা নিজেদের নিয়োজিত করতে পারেন সেই দিকে লক্ষ্য রেখে এবং সেই শিল্পের চেহারার সাথে সঙ্গতি রেখে কাজটা করতে হবে। সেইজন্য আজকে আমরা সবচেয়ে আধুনিক শিল্পের সাথে সঙ্গতি রেখে এই ট্রেডগুলিকে রিভাইজ করার চেষ্টা করছি আই. টি. আই.গুলিতে। আমরা কম্পিউটার ট্রেডের দিকে যাবার চেষ্টা করছি। গতবারও বলেছি এবং এবারও এ প্রসঙ্গ উত্থাপন করে বলছি যে কম্পিউটার ট্রেড এবং অন্যান্য মডার্ন ট্রেড আমরা চালু করার চেষ্টা করব। আমাদের রাজ্যে মহিলাদের আই. টি. আই.-এর ক্ষেত্রে — উইমেন আই. টি. আই.-এর ক্ষেত্রে আমরা ইতিমধ্যেই কিছু কর্মসূচি গ্রহণ করেছি। মহিলা আই. টি. আই.-এর ক্ষেত্রে শিলিগুড়ি, বর্ধমান এবং কলকাতার যে কাজ সেই কাজ আমরা অনেকটা এগিয়ে দিয়েছি এবং আশা করছি আগামী শিক্ষাবর্ষ থেকে হয়ত সেই ইনস্টিটিউট চালু করতে পারব। বাণীপুরে যে চতুর্থ মহিলা আই. টি. আই. চালু করার কথা তার বিল্ডিং ইত্যাদির ক্ষেত্রে কিছু সমস্যা আছে, সেটা খুব শীঘ্র সমাধান করতে পারব একথা আমরা মনে করছি। বাণীপুরে মহিলা আই. টি. আই. চালু করার ক্ষেত্রে এস. সি. ই. আর. টি.-র যে বিল্ডিং হস্তান্তরের বিষয় আছে সেটা আমরা করে সেখানে এই ধরনের কোর্স চালু করতে পারব। আমরা আধুনিক ট্রেডগুলির ওপর জোর দিচ্ছি। কম্পিউটার ট্রেনিং, সেক্রেটারিয়াল প্র্যাকটিস প্রভৃতি যে ট্রেডগুলি চালু করা দরকার সেগুলির দিকে লক্ষ্য

রেখেই বিভিন্ন মডার্ন ট্রেড চালু করার চেষ্টা করছি এবং বাজেট ভাষণের মধ্যে এ কথা পরিষ্কার ভাবে বলেছি। আমাদের রাজ্যে স্টেট অ্যাপ্রেন্টিস কাউন্সিল, স্টেট কাউন্সিল ফর ভোকেশন্যাল ট্রেনিং রয়েছে। যারা অ্যাপ্রেন্টিস হিসাবে বেরিয়ে আসছে তাদের পরবর্তীকালে শিল্পের সঙ্গে যুক্ত করার ক্ষেত্রে যাতে ব্যবস্থা গ্রহণ করতে পারি তারজন্য ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে। ১৯৯১-৯২ সালে আমরা রাজ্যে ২৩০০ অ্যাপ্রেন্টিসকে বিভিন্ন সংস্থায় নাম নথিভুক্ত করাতে পেরেছি। আগামী দিনে এই সংখ্যা আরও বাড়বে। সেই উদ্দেশ্যে আমরা স্টেট অ্যাপ্রেন্টিস কাউন্সিল পুনর্গঠিত করেছি। স্টেট অ্যাপ্রেন্টিস কাউন্সিলের সঙ্গে সঙ্গে ভোকেশন্যাল ট্রেনিং ফর স্টেট কাউন্সিলেরও পুনর্গঠন হয়েছে। বাঁকুড়া জেলার ছাতনা এবং জলপাইগুড়ি জেলার আলিপুরদুয়ারে দুটি নূতন আই. টি. আই. তৈরি করার প্রস্তাব ইতিমধ্যেই আমরা গ্রহণ করেছি এবং সে কাজ এগিয়ে চলেছে। আলিপুরদুয়ারে জমি অধিগ্রহণের কাজ শেষ হয়েছে। ছাতনার কাজও এগিয়ে চলেছে এবং এ বছর সেখানে আমরা টাকা বরাদ্দও করেছি। এই নূতন আই. টি. আই.-তে বেশ কিছু নূতন ট্রেড চালু করা হবে। পুরুলিয়াতে যে আই. টি. আই. আছে সেখানে রেডিও এবং টি. ভি.-র উপর একটি প্রশিক্ষণ কোর্সও আমরা চালু করার চেষ্টা করছি। মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম আই. টি. আই.-তে আদিবাসী মেয়েদের জন্য কাটিং অ্যান্ড টেলারিং-এর উপর একটি প্রশিক্ষণ কোর্স চালু করার চেষ্টা করছি। সামগ্রিক ভাবে রাজ্যের আই. টি. আই.গুলিতে বিভিন্ন মডার্ন ট্রেড চালু করার চেষ্টা করছি। রাজ্যে যে সমস্ত শিল্পগুলি আছে সে সমস্ত শিল্পগুলিতে যাতে ছেলে মেয়েরা ট্রেনিং নিয়ে নিয়োজিত হতে পারে। তা ছাড়াও স্বনিযুক্তির দিকেও আমরা লক্ষ্য রেখে এই ব্যবস্থা গ্রহণ করছি। মডার্ন ট্রেড চালু করার চেষ্টা করছি। আমাদের রাজ্যে ১৯টি জুনিয়ার টেকনিক্যাল স্কুল আছে, সেগুলিতে শুরু ওয়ান ইয়ার কোর্স চালু ছিল, বর্তমানে ইঞ্জিনিয়ারিংয়ের জুনিয়ার ডিপ্লোমা কোর্সকে আই. টি. আই. ট্রেড কোর্সে রূপান্তরিত করা হয়েছে এবং এন. সি. ভি. টি.-র কাছে অনুমোদন চাওয়া হয়েছে। এগুলিকে আমরা ধাপে ধাপে উন্নতি করার চেষ্টা করছি। মাননীয় সদস্যদের অবগতির জন্য আমি বলতে চাই যে, আমাদের ট্রেনিং ডিপার্টমেন্টের মাধ্যমে আমরা চাইছি আমাদের সেলফ এমপ্লয়মেন্ট-এর কাজকে শক্তিশালী করতে এবং তা আমরা করব। যেমন আমরা ট্রেনিং-এর ব্যবস্থা করছি তেমন সঙ্গে সঙ্গে আধুনিক শিল্পের সঙ্গে তাল মিলিয়ে আজকে যা প্রয়োজন সেই প্রয়োজনের দিকে তাকিয়ে ট্রেডগুলিকে রিভাইসড করছি। আমাদের রাজ্যে জুনিয়ার টেকনিক্যাল স্কুলের ক্ষেত্রে মহিলাদের যেমন অগ্রাধিকার দিচ্ছি, তেমন ছেলেদের কথা মনে রেখে আমরা নূতন আই. টি. আই. চালু করতে চাইছি এবং সেখানে অগ্রাধিকারের ভিত্তিতে মডার্ন ট্রেড চালু করতে চাইছি। এই কথা বলে এই বাজেট বরাদ্দকে সমর্থন করে, বিরোধীদের বক্তব্যের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** স্পিকার স্যার, আমার যা বলার তা মূলত আমার প্রারম্ভিক বাজেট বক্তব্যের পুস্তিকার মধ্যেই আছে এবং 'লেবার ইন ওয়েস্ট বেঙ্গল' বইটির মধ্যেও বলেছি। ঐ দুটি বই-তে পশ্চিম বাংলার বাস্তব যে অবস্থা তা তুলে ধরার চেষ্টা করেছি,

কোনও কিছুই গোপন করি নি। আমরা কত দূর কি করেছি এবং করছি তা ডিটেল আলোচনা করতে গেলে অনেক সময় লেগে যাবে, অতএব আমি তার মধ্যে যাচ্ছি না। আজকে বিরোধী পক্ষের বেশির ভাগ সদস্যই এখানে অনুপস্থিত। এখন অবশ্য দু-এক জন এসেছেন। বিরোধী দলের নেতাও এই মাত্র এলেন। এখন আমি খুব বেশি সময় নিতে চাইছি না। বিরোধী পক্ষের কয়েকজন সদস্য আমাদের এই বাজেটের বিরোধিতা করেই সমস্ত বক্তব্য রাখলেন। তাঁদের সব কথার মধ্যে যাবার আমার কোনও প্রয়োজন নেই। তা বলতে গেলে আমার প্রারম্ভিক বক্তব্যেরই পুনরুক্তি হয়ে যাবে।

আমি মাননীয় সদস্য সৌগত রায়ের জন্য দুঃখিত। দুঃখিত এই কারণে যে, আমরা জানি অনেক ছোট ছোট ছেলের একটা করে হবি থাকে, কেউ জল ছবি সংগ্রহ করে অবসর সময়, আবার একটু বড় হলে ডাক টিকিট সংগ্রহ করে। এই রকম আর কি। সে সমস্ত ছোট ছোট ছেলেদের মতো সৌগত বাবুরও ট্রেড ইউনিয়ন করা একটা হবি।

[5-20 — 5-30 P.M.]

যেজন্য বলছি, উনি কিছু জানেন, কিছু জানেন না। আবার সব সময় যেটা জানেন সেটা বলেন না কিম্বা বলতে পারেন না — এটাই হচ্ছে একটা মুশকিল। কারণ কেন্দ্রীয় সরকারের যে শিল্পনীতি, তার যে আর্থিক নীতি সম্বন্ধে উনি টি. ভি. সিরিয়ালে যেসব বক্তৃতা দিয়েছেন সেই বক্তৃতা শোনার কিছু কিছু সুযোগ হয়েছে। উনি বিভিন্ন জায়গায় যেসব বক্তৃতা দেন, তাও শোনার সুযোগ হয়েছে। তাতে মোটামুটি আমি বুঝেছি এখন কেন্দ্রীয় সরকারের যে নীতি, যে শিল্পনীতি, এক্সজিট পলিসি, তারপর রিনিউয়াল ফান্ডস ইত্যাদি এগুলি সৌগত বাবু সমর্থন করেন। এখন মুস্কিল হচ্ছে, সৌগত বাবু আই. এন. টি. ইউ. সি.-র নেতা, আমি ওনাকে অনুরোধ করব, আই. এন. টি. ইউ. সি. কি বলেন সেটা উনি আর একবার জেনে নেবেন। মার্চ মাসে কলকাতায় একটা কনভেনশন হয়েছিল পাবলিক সেক্টরের সেন্ট্রাল ট্রেড ইউনিয়নদের নিয়ে, তাতে কেন্দ্রীয় সরকারের যে নীতি সেই নীতির বিরুদ্ধে সমালোচনা করে যে প্রস্তাব নেওয়া হয় এবং যে দাবি রাখা হয় সেখানে আই. এন. টি. ইউ. সি.-ও ছিলেন। সকলে একমত হয়েছিলেন। উনি অবশ্য ছিলেন না। কিন্তু আমি ছিলাম, কারণ আমাকে ওপেন করতে ডেকেছিলেন। এখন সেইদিক থেকে ওনার বক্তব্যের সঙ্গে আর সংগঠনের সঙ্গে মিল কোথায় আছে আমি সেটা বুঝতে পারছি না। যাই হোক, সৌগত বাবুর ঐ কথায় আমি আশ্চর্য হই নি। আমি প্রাইভেটাইজেশনের মধ্যে যাচ্ছি না। উনি এখানে অনেক কথাই বলেছেন। উনি সবটা জানেন না। হ্যাঁ, স্ট্যান্ডিং কমিটি আছে। স্ট্যান্ডিং কমিটি থাকলেও কেন্দ্রীয় সরকার সিদ্ধান্ত নিয়ে যাচ্ছেন, পর পর সিদ্ধান্ত নিয়ে যাচ্ছেন। স্ট্যান্ডিং কমিটির যাঁরা মেম্বার — এমন কি আই. এন. টি. ইউ. সি.-ও আছেন — তাঁরা প্রশ্ন তুলেছেন স্ট্যান্ডিং কমিটি করে লাভ কি? স্ট্যান্ডিং কমিটিতে আলোচনা হয়েছিল যে পাবলিক সেক্টরের ক্ষেত্রে

বি. আই. এফ. আর.-এ যাবে না। ওখানে আলোচনা না করে আইনের সংশোধন হয়ে গেল ওখানে। পাবলিক সেক্টর যেগুলি বি. আই. এফ. আর.-এর আওতায় পড়ে সেগুলিও বি. আই. এফ. আর.-এর চলে যাচ্ছে। বহু ঘটনা আছে। পার্লামেন্টারী কমিটি আছে। ওরা এখানে আসবেন বললেন, — মিঃ ঘটোয়া। আমি ব্যবস্থা করে দিলাম। পার্লামেন্টারী কমিটি লেবার ডিপার্টমেন্টের সঙ্গে বিভিন্ন জায়গায় ঘুরলেন। যাঁরা ঘুরছেন তাঁরা যা বলছেন কাজগুলি অন্য রকম হচ্ছে। আমাদের একটা মিটিং ডেকেছিলেন। সেই মিটিং-এ এজেন্ডা ছিল ন্যাশনাল রিনিউয়াল ফান্ড। আমি গিয়ে শুনলাম ওটা আগের দিন হয়ে গেছে। কেন্দ্রীয় শ্রমমন্ত্রী বললেন, আমি কি করব, আমি জানি না। সুতরাং এইসবগুলি কিছু হচ্ছে না।

এছাড়া এই বাজেটারী প্রোপোজাল ইত্যাদি যা বলছেন — আপনি দেখবেন যে, কি ঘটনা ঘটেছিল — শুধু ২৫ পার্সেন্ট কাট করেছেন, অ্যালটমেন্ট যা আছে, তাও দিচ্ছে না। এখন ঐ এন. জি. এম. সি.-র অ্যালটমেন্ট যা আছে তাও দিচ্ছেন না। উনি প্রাইভেটলি এ কথা আমার কাছে এসে বলেছেন, যার ফলে সেগুলি স্কুইজ হয়ে যাচ্ছে। বন্ধ হয় নি, স্কুইজ হচ্ছে। তারা পাট কিনতে পারছে না। ন্যাশনাল টেক্সটাইলে আমাদের মারফৎ চুক্তি হল। সেখানে আপনাদের ইউনিয়নও ছিল, সব ইউনিয়নই ছিল। আজকে তুলো কেনার টাকা নেই, এই হচ্ছে অবস্থা। আমাদের মাননীয় চীফ মিনিস্টারকে ইন্টারভিন করতে হচ্ছে, বলতে হচ্ছে, তুলো কেনার টাকা নেই। বাজেট অ্যালটমেন্ট যা আছে, তা কাট হয়েছে। অ্যালটমেন্ট যা আসে তা নিয়ে বহু জায়গায় অভিযোগ আছে, আর. আই. সি. থেকে শুরু করে বহু জায়গায় অভিযোগ আছে। তারপর যে গোল্ডেন হ্যান্ডসেকের কথা বলছেন — এতে ছাঁটাই করবে না বলছেন — কিন্তু দু দিন আগে হিন্দুস্থান স্টীল কনস্ট্রাকশন কোম্পানি তাদের ইউনিয়নের সকলে আমার কাছে এসেছিল। তার মধ্যে আই. এন. টি. ইউ. সি., সিটু সব ইউনিয়নই ছিল। সেখানে অফিসারস, ইঞ্জিনিয়ারস সকলে ছিলেন। তাঁরা আমাকে কাগজ দেখালেন। তাতে বলা হচ্ছে, দিল্লিতে মিটিং হয়েছে। সেক্রেটারি, স্টীল, তিনি নাকি ফতোয়া দিয়েছেন যে, তিন মাস সময় দিলাম, ভলান্টারী রিটায়ারমেন্ট অফার করে যদি কেউ না চায়, তাহলে বলবে, আইদার ভি. আর. এস. আর রিটেঞ্চমেন্ট — তাহলে ভলান্টারী রিটায়ারমেন্ট থাকে কোথায়? ইজ ইট ভলান্টারী রিটায়ারমেন্ট? এইসব ঘটনা হচ্ছে। এইগুলি জানেন কিনা জানি না, খবর নিন, কিন্তু এইগুলিই হচ্ছে বাস্তব ঘটনা। এর ফলে শ্রমিকদের মধ্যে নানা ধরনের অশান্তি দেখা দিচ্ছে, এইগুলি লুকিয়ে রেখে লাভ নেই। রিটায়ারমেন্ট নিয়ে টাকা পাওয়া যাচ্ছে না, এম. এ. এম. সি.-তে, সেখানে বলা হচ্ছে টাকা নেই। আমাদের ইন্টারভিন করতে হয়, মাননীয় চীফ মিনিস্টারকেও করতে হয়। আমি মাঝে সাংমার সঙ্গে দেখা করেছিলাম। তাকে বলতে হল, টাকাটা অন্তত পাইয়ে দাও। ৮৫০ জন লোক চলে গেছেন, টাকা পাচ্ছেন না, অথচ চাকরি নেই। রাণীগঞ্জ সিরামিকে পেনশন, গ্র্যাচুইটির টাকা নেই, অথচ লোকগুলি বেরিয়ে গেছে। এই অবস্থা হয়েছে। তারপর একটা প্রশ্ন ইনি তুলেছেন, ওয়ার্ক কালচার কম হচ্ছে বলে — বইটা দেখবেন, জুটের লিস্ট দিয়েছি। তাতে দেখবেন, নাম্বার অফ ওয়ার্কারস

কি আছে, কি কমেছে এবং প্রোডাকশন কি হয়েছে, সেটাতে সবই দেওয়া আছে। লেটেস্ট ফিগার আমার কাছে আছে। এটা আমাদের তৈরি নয়, আপনাদেরই ফিগার, ওঁদের কাছ থেকে পেয়েছি। প্রোডাকশন বেড়েছে, অথচ কোনও জুট মিল মডার্নাইজেশন করছেন না। এই কথা তাদের শীঘ্র বলতে পারছি না। জুট মডার্নাইজেশন ফান্ড থেকে কোম্পানিগুলিকে ১১ কোটি টাকা ডিসবার্স করা হয়েছিল। সেখানে ২/৩টি টার্মসের কথা বলা আছে। সেই টার্মস তাঁরা মানেন নি এবং টাকা পয়সাও নেন নি বা টাকা নিয়ে থাকলেও কি করেছেন সেটা ভগবানই জানেন। কিছু কিছু স্পিন্ডিল, কিছু কিছু স্প্রেডিং মেশিন নিয়েছেন ডেভেলপমেন্ট কিছু এদিক ওদিক করেছেন। কিন্তু সেই তুলনায় আমাদের ওয়ার্কারস প্রোডাকটিভিটি অনেকটাই বেড়ে গেছে এবং তার ফলে হচ্ছে ওয়ার্কসরা প্রোডাকশন বেশি দিয়েছে। ফলে প্রোডাকশন বেড়েছে। অথচ দেখা যাচ্ছে লোক কমে গেছে। আপনি ইঞ্জিনিয়ারিং শিল্পে দেখবেন, এমন কোন কারখানা নেই বলছেন — আমাদের আলোচনায় বলা হল ওয়াকার্সদের জন্য কারখানা বন্ধ হচ্ছে, ওয়াকার্সরা কাজ করছে না। দেখতে হবে প্রোডাকশান — প্রোডাকটিভিটি কেন বাড়ে না — মালিকদের ডিফেক্টস, ফেলিওর ইত্যাদি যা আছে, সেগুলিও ধরতে হবে। কাজেই এটা বলা ঠিক নয়, আপনারাও মালিকদের একটু বলুন। পশ্চিমবঙ্গের শ্রমিকরা না খেটে রোজগার করে, এখানে ওয়ার্ক কালচার নেই, এ কথা বলবেন না।

**(এ ভয়েস ঃ মাননীয় মুখ্যমন্ত্রী সেদিন কেন বললেন যে ওয়ার্ক কালচার নেই?)**

মাননীয় মুখ্যমন্ত্রী বলেন নি, ওয়ার্ক কালচার না থাকলে জঙ্গলের রাজত্ব হয়ে যেত। আপনি নিজেও জানেন, নির্দিষ্ট কোনও কোনও কারখানায় হয়ত আছে, যেমন সব মানুষেরই কিছু ব্যতিক্রম আছে। সেইরকম কোথাও কোথাও ব্যতিক্রম থাকতে পারে তবে এটাকে জেনারালাইজ করবেন না। ব্যতিক্রম থাকলে ইন্টারভিন হয়, মাননীয় মুখ্যমন্ত্রী নিজেও বলেন, কোন শ্রমিক অধিকারের বাইরে যায় না, এটা করে না, এটা ঠিক নয়। তারপর আমি গত কয়েক বছর ধরে বলছি, কেন লক-আউট বেশি হচ্ছে। যে সঙ্কটের জন্য লক-আউট বেশি হচ্ছে সেই সঙ্কটের বোঝাটা শ্রমিকদের উপর চাপিয়ে দেওয়া হচ্ছে। মাননীয় দেবপ্রসাদ বাবু বোধ হয় বলবার চেষ্টা করেছেন যে, পশ্চিমবঙ্গের অধিকাংশ লক-আউট মিটে যায়। মাননীয় সৌগত বাবুও জানেন, নদীয়া জুট মিল অনেক আগেই চালু হয়ে যেত।

[5-30 — 5-40 P.M.]

কারেক্টলি নদীয়া জুট মিল এবং গৌরীপুর জুট মিল যে শর্ত দেয় সেটা তারা অস্বীকার করেন। ইউনিয়ন এটা মানলে অনেক আগেই ওটা মিটে যেত। আজকে মালিক পক্ষ টার্মস দিয়ে কারখানা খুলবার চেষ্টা করছেন এবং তার জন্য শ্রমিক ইউনিয়ন ইউনাইটেডলি ফাইট করছেন। আর সেই ফাইটে আমরা যতটুকু পারছি সাহায্য করছি। পশ্চিমবঙ্গে স্ট্রাইক করবার অধিকার শ্রমিকদের রয়েছে, তাই চটকলে স্ট্রাইক হচ্ছে। চটকলে আগে যে ট্রাইপার্টাইট চুক্তি

হয়েছে, আই. এন. টি. ইউ. সি.-ও বলেছে, ওটা অপমানকর চুক্তি। কিছু কিছু মালিক চুক্তি মানেন নি, অর্থাৎ তারা পয়সা কম দেবেন, এখনও যারা চুক্তিতে সই করেন নি। কিন্তু তার সংখ্যা কম। কারখানা দুটিতে যে চুক্তি হয়েছে তাতে সব ইউনিয়ন আছে। তারা কম পয়সা নিতে চুক্তি করতে বাধ্য হয়েছেন। তবে এই সংখ্যা আগে যা ছিল তার চেয়ে কম। আজকে এখনও দুটি চটকল — আগরপাড়া জুট মিল এবং নস্করপাড়া জুট মিল স্ট্রাইক চলছে। ইউনিয়ন স্ট্রাইক করেছেন। তারা বলছেন যে, যতক্ষণ না মালিক পক্ষ তাদের দাবি মানছেন স্ট্রাইক চালিয়ে যাবেন। এন. জে. এম. সি. বলেছিলেন যে, ওদের স্ট্রাইক থেকে বাদ দিতে। ওরা বলেছিলেন, চুক্তি যা হবে সেটা ওরা মানবেন। কিন্তু আজও ওরা চুক্তি মানেন নি। এই হচ্ছে অবস্থা। তবে ওরা যাতে ঐ চুক্তি মানেন তারজন্য চেষ্টা হচ্ছে। এ ব্যাপারে মুখ্যমন্ত্রী চিঠি লিখেছেন এবং আমিও রিসেন্টলি দিল্লি গিয়ে ওদের বলেছি, "এন. জে. এম. সি. কেন চুক্তি মানবেন না? ওটা রাষ্ট্রায়ত্ব কারখানা, সেটা রুগ্ন; স্ট্রাইক করলে বন্ধ হয়ে যেতে পারে বলে ওদের বাদ দেওয়া হয়েছিল, কিন্তু যে চুক্তি হয়েছে সেটা ওরা কেন মানবেন না"? কিন্তু আজও এন. জে. এম. সি. সেই চুক্তি মানেন নি। একটা কথা বলছি — আইনের ব্যাপার। আই. ডি. অ্যাক্টে আছে যে, পাবলিক ইউটিলিটির স্বার্থে অ্যারেস্ট করা যেতে পারে। সেইমত কোন কোন ম্যানেজারকে অ্যারেস্টও করেছি। কিন্তু হাইকোর্টে তাদের বেল হয়ে গেছে। ১০(৩) করলাম, কিন্তু ১০(৩) করবার পরও খুলল না, তখন কার জেল হবে? ম্যানেজারের জেল হবে — এমন কোন ব্যবস্থা নেই। কারখানা চললে তবেই তারা টাকা দেবেন — আইনটা এইভাবে হয়েছে। তাই কেন্দ্রীয় সরকারকে বলেছি, আইনটা নিয়ে চিন্তা ভাবনা করতে। তার জন্য ওয়ার্কারদের পক্ষে কিছু করা যাচ্ছে না। আর একটি ব্যাপার হল, হাইকোর্টের ইন্টারভেনশন। পশ্চিমবঙ্গে এটা বেশি আছে। মিনিমাম ওয়েজের ১৬।১৭টি কেস হাইকোর্টে রয়েছে। অ্যানালগাস কেস করে সেই কোর্সগুলোকে আনবার চেষ্টা করছি। সে জন্য আমি সেখানে বারবার বলেছি যে শুধু ঐ কোর্ট কেস দিয়ে হবে না, ইউনাইট করুন, অর্গানাইজ করুন, তার সঙ্গে আমরাও আছি, সরকার সাহায্য করবে। দোকান কর্মচারীরা যা আদায় করতে পারছেন সেটা ঐভাবে আদায় করছেন। অন্যান্য যেসব অসংগঠিত এবং সংগঠিত শিল্প আছে, উনি কয়েকটা কারখানার কথা বললেন। সৌগত বাবু, আপনি মেটাল বক্স সম্পর্কে ভাল ভাবে জানেন। যে শর্ত ওরা দিয়েছেন সেটা মানা যায় না। দিল্লি হাইকোর্টে কেস চলছে এবং দিল্লি হাইকোর্টে মেটাল বক্সের মালিক এমন ভাবে কেস করলেন তাতে আমরা স্টেট গর্ভনমেন্ট থেকে পার্টি হতে চাইলাম। হাইকোর্টের সিঙ্গল বেঞ্চ এবং ডিভিশন বেঞ্চ রায় দিলেন যে না, তোমরা পার্টি হতে পারবে না। যে সব টার্মস যেগুলি বি. আই. এফ. আর.-এর নির্দিষ্ট ছিল যে পাবলিক অ্যাডভার্টাইজমেন্ট কর, কেউ যদি নিতে চান, যদি প্রমোটার এগিয়ে আসেন তার উপরও স্টে অর্ডার। আর অন্য দিকে হচ্ছে, মেটাল বক্সের মালিক আমাদের কাছে এসেছিলেন। মাসে ৭ দিন কাজ করবে, ১০ দিন কাজ করবে এই ভাবে চলবে কয়েক মাস ধরে। এটা কে মানবে? ইউনিয়ন মানতে পারে না, আমরাও মানতে পারি না। আমরা বারবার বলেছি যে আপনারা কংক্রিট অন্য প্রোপোজাল নিয়ে আসুন তা

না হলে ছেড়ে দিন। আপনারা আটকে রেখেছেন কেন? আপনারা ছেড়ে দিন, আমরা দেখব যে অন্য কাউকে দেওয়া যায় কিনা। এম. এস. সি. ঐ একই ব্যাপার। সেটাও আপনি জানেন যে কোন অবস্থায় আছে। ক্যালকাটা কেমিক্যাল বি. আই. এফ. আর.-এর উপরে আছে। বি. আই. এফ. আর. থেকে বের করা যাচ্ছে না। অনেক চেষ্টা করা হচ্ছে, ক্যালকাটা কেমিক্যালকে চাপ অনেক দেওয়া হয়েছে। ছাবারিয়ার দুই ভাইয়ে আবার মামলা হয়েছে। কোন ছাবারিয়াকে ধরবে? এন. আর. আই. বেঙ্গল ল্যাম্প এগুলির অবস্থা জানেন। বেঙ্গল ল্যাম্পে আমরা ফিলিপসকে নিয়ে এলাম। ফিলিপস ৫০ লক্ষ টাকা তারা জমা দিলেন। কিন্তু বেঙ্গল ল্যাম্পের মালিক যিনি তিনি ছাড়লেন না। আজকে সেই বেঙ্গল ল্যাম্পে একবার বি. আই. এফ. আর. একবার হাইকোর্ট, এই রকম অবস্থায় বেঙ্গল ল্যাম্প আছে। তারপরে মলিনস ২৫(৩) কলকাতা হাইকোর্টে কেস করল। আমরা চ্যালেঞ্জ করলাম। কলকাতা হাইকোর্ট ২৫(৩) খারিজ করল। আমাদের অ্যাপিল করতে হয়েছে সুপ্রীম কোর্টে। কারণ ২৫(৩) যদি খারিজ হয়ে যায় তাহলে তো দরজা খোলা হয়ে যাবে, আর কাউকে ক্লোজারের জন্য পার্মিশান নিতে হবে না। যে আইনটা আছে এক শয়ের বেশি হলে পার্মিশান নিতে হয় সেই পার্মিশান তাকে নিতে হবে না। সেই কেসে উই আর ফাইটিং হাওড়া স্যাংকীতে অনেক চেষ্টা হচ্ছে, আলোচনা হচ্ছে। সেখানে শর্ত কি? হাওড়া স্যাংকীর কারখানা যেখানে আছে সেখান থেকে কারখানা অন্য জায়গায় নিয়ে যাবে সেটাকে এগ্রি করতে হবে। প্লাস নাম্বার অব ওয়ার্কারস তিনের দুই ভাগ ছাঁটাই করবে, বসিয়ে দেবে যে ভাবেই হোক সেটাকে সেটেলমেন্ট করতে হবে এবং ট্রেড ইউনিয়ন যাতে সেটা মানে সেটা গর্ভনমেন্টকে করিয়ে দিতে হবে। এটা কি সম্ভব? এটা সম্ভব নয়। সেটা মানলে অনেক আগে পরিষ্কার হয়ে যেত। তারপরে লক-আউটের লিস্ট, ম্যান ডেস লস্ট, দুর্গাপুর স্যাংকীতে কি হয়েছে এবং আরও অনেকগুলি কথা বলেছেন। সেই ব্যাপারে আমাদের রিপোর্টে আমরা বলেছি।

**(বিরোধী পক্ষের ভয়েস ঃ এখানে কয়টা বন্ধ আছে, সেটা নেই।)**

যে লিস্ট দেওয়া হয়েছে, যেটা টেবিলে দেওয়া হয়েছে তার মধ্যে ক্যারি ফরোয়ার্ড এবং বর্তমানে লক-আউটের সংখ্যা ইত্যাদি সমস্ত পেয়ে যাবেন। তবে নামগুলি সব নেই, নামগুলি পাবেন না। তারপরে ইঞ্জিনিয়ারিং যে চুক্তি সেটাও আমি বলেছি। সৌগত বাবু আমাকে বললেন যে, আপনি এখনও কেন দেন নি? কি করে দেব? এটা এই বছর হয়েছে। আর আমি যখন এটা তৈরি করেছি, এটা ছেপেছি সেটা অনেক আগে। আমার এই বাজেট এত দেরিতে প্লেস করার কথা ছিল না, অনেক আগে প্লেস করার কথা ছিল। কিন্তু বিভিন্ন কারণে দেরি হয়েছে। আর আমার বইয়ের ব্যাপারে প্লেসমেন্ট ইত্যাদি আমি বলেছি যে কারণ কি? প্রাইভেট সেক্টর এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ তাদের রিকুইজিশান পাঠান কিন্তু এমপ্লয়মেন্ট থেকে চাকুরিতে রিক্রুট করার কোন বাধ্য বাধকতা নেই। আইনটা হচ্ছে সেন্ট্রাল অ্যাক্ট। সেটা হচ্ছে একমাত্র সরকারি চাকুরি। সেন্ট্রাল গর্ভনমেন্টের প্লেসমেন্ট কমে

যাচ্ছে। স্টেট গর্ভনমেন্ট এবং স্টেট গর্ভনমেন্টের সঙ্গে যে সমস্ত সংগঠন, ইনস্টিটিউশন, অসট্যাবলিশমেন্ট আছে তারাই একমাত্র এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে রিক্রুট করেন। এই হচ্ছে পজিশান। যার ফলে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ প্লেসমেন্ট দিন দিন কমে যাচ্ছে। উনি মাইনরিটি ইত্যাদি একটা কথা বলেছেন যে এই ভাবে ভাগ হয়। সেই ভাবে তো ভাগ হয় না। যে প্লেসমেন্ট হয় তার মধ্যে কেউ হিন্দু হতে পারে, মুসলমান হতে পারে, সিডিউল্ড কাস্ট হতে পারে, আমরা যেগুলি পাঠাই তার একটা নিয়ম আছে, রিজার্ভড সেকশানের একটা নিয়ম আছে, সেই নিয়ম অনুযায়ী পাঠান হয়।

[5-40 — 5-50 P.M.]

যেমন হচ্ছে আপনি বলেন নি, আমি বলি। আমাদের লজ্জা করে, প্রতিবন্ধীদের জন্য আমরা ২ পার্সেন্ট আমরা নাম পাঠিয়ে দিই এমপ্লয়ারের কাছে, তাঁরা অ্যাক্সপেট করেন না। প্রতিবন্ধী যারা আছে তারা ফিজিক্যালি ফিট নয়, তাদের সঙ্গে সাধারণ ছেলে যারা টাইপ পরীক্ষায় বসে তারা জিতে যায়, তারা পেছিয়ে পড়ে। আমি দু দিন আগে বেহালায় ব্লাইন্ড স্কুলে গিয়েছিলাম। এই ব্যাপারে সোসাল অ্যাওয়ারনেস দরকার। সরকার কিছু করতে চাচ্ছে কিন্তু সোসাল অ্যাওয়ারনেস না হলে কিছু করা যাবে না। প্রতিবন্ধী এবং তার সঙ্গে উইকার সেকশান যেমন মহিলাদের জন্য সোসাল অ্যাওয়ারনেস দরকার। তাদের জন্য কিছু করতে গিয়ে এই অবস্থায় খুব কষ্টকর হয়ে দাঁড়াচ্ছে। আশা করি আপনারা এই ব্যাপারে সহযোগিতা করবেন। বেকার প্রতি বছর বাড়ছে। আমাদের এখানে সরকারি চাকুরি এবং স্কুল মাস্টার এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে যায়। তারপর আমরা দেখেছি স্কুল ফাইনাল পাশ করছে প্রতি বছর ৩ লক্ষ করে। এরা নূতন হয়ে প্রতি বছর আসছে নাম লেখানোর জন্য। আর একটা জিনিস আছে, কিছু আছে যাদের নাম কাটা যাওয়া উচিত। আমি মাঝখানে একটা সার্ভে করেছিলাম। তাতে ১৯ লক্ষ নাম এই ভাবে বার হয়েছে এবং সেটা আমি বাদ দিয়েছি। আর একটা সার্ভে এবারে শুরু করেছি। আপনারা সারা ভারতবর্ষে কি অবস্থা দেখুন।

(গোলমাল)

আমার কথা শুনুন। আমি মাননীয় লিডার অফ দি অপোজিশানকে অনুরোধ করব আপনি যদি সব কথা জানতে চান 'ক' থেকে শুরু করে সব তাহলে আমার কাছে আসবেন, আমি আপনাকে সমস্ত কাগজপত্র দেখিয়ে দেব কি অবস্থা আছে। আমি সমস্ত কাগজ আপনার কাছে ফেলে দেব দেখে নেবেন। তারপর ধরুন আই. টি. আই। এই ব্যাপারে আমাদের বংশ বাবু বলেছেন রিগাডিং পি. এফ. ডিউস ইত্যাদি। আপনাদের আমি দেখিয়েছি কতগুলি কেস আছে, হাইকোর্টে কেস কি ভাবে আছে, কোথায় হয়েছে, সাজা কি হয়েছে — সমস্ত কিছু রিপোর্টে আছে। আমরা কি করি? রিজিওনাল প্রভিডেন্ট ফান্ড আছে, রিজিওনাল ই. এস. আই. কমিশনার আছেন, আমরা এই সমস্ত কেস তাঁদের কাছে পাঠিয়ে দিই। তাঁরা কেস

প্রসেস করেন, এফ. আই. আর. করেন। আমরা পুলিশ দিই, পুলিশ দিয়ে সেইগুলি প্রসেস করার চেষ্টা করি। একটা যে কেস আছে সেখানে ওঁদের উকিল কেস পরিচালনা করেন. আমরা পুলিশ দিয়ে ধরার চেষ্টা করেছিলাম। এখানে দেখা গিয়েছে হাইকোর্ট, তাঁদের ইন্টারভেনশান — তাঁরা ইন্সটলমেন্ট দিয়ে দেন। আপনি জানেন হাইকোর্ট ৪০ বছরের লং ইন্সটলমেন্ট দিয়ে দিলেন আগরপাড়া জুট মিলকে। আমরা বারে বারে বলেছিলাম সৌগত বাবু জানেন, কি করা যাবে তাদের উপর। সেই কারণে আমরা দিল্লিকে বারে বারে বলেছিলাম এইগুলি যাতে পারশোনাল প্রপার্টি অ্যাটাচমেন্ট হয় তার ব্যবস্থা করুন। এটা যদি ব্যবস্থা না করতে পারেন তাহলে এই আইনের মধ্যে দিয়ে রিকভারী করতে পারবেন না, টাকা উঠবে না। আর একটা কথা বলতে চাই সরকারি দুটি আছে একজেমটেড এবং আন-একজেমটেড। আমাদের সরকারের প্রভিডেন্ট ফান্ড নয়, প্রভিডেন্ট ফান্ড সেন্ট্রাল গর্ভনমেন্টের। স্টেট গর্ভনমেন্টের টাকাটা গ্যারেন্টেড। প্রভিডেন্ট ফান্ডের ব্যাপারে নিয়ম আছে। সিদ্ধার্থ বাবু জানেন প্রভিডেন্ট ফান্ডের টাকাটা সেন্ট্রাল গর্ভনমেন্টের কাছে চলে যায়। টাকাটা বসে থাকে না। সেই টাকা বিভিন্ন স্টেটে অ্যালটমেন্ট হয় এবং সেই অ্যালটমেন্ট ইনভেস্ট হয়। সুতরাং এটা কেন ব্যাপার নয়, আপনারা যা করছেন সেটা ঘটনা নয়। স্টেট গর্ভনমেন্ট সে ব্যাপারে বিবেচনা করবে। টাকাটা গ্যারেন্টেড। যেমন সেন্ট্রাল গর্ভনমেন্টের প্রভিডেন্ট ফান্ডটা একজেমটেড ক্যাটাগরি। সেন্ট্রাল গর্ভনমেন্টের কারখানা এম. এ. এম. সি., তাদের প্রভিডেন্ট ফান্ডের টাকাটা যদি ঠিক মত না থাকে, যদি গোলমাল থাকে, কোন ওয়র্কার সেই প্রভিডেন্ট ফান্ডের টাকা না পায় তাহলে সেন্ট্রাল গর্ভনমেন্ট ইজ রেসপনসেবেল এই টাকার জন্য।

সেই টাকা সে পাবে, মার যাবে না। প্রাইভেটের ক্ষেত্রে টাকার কোন গ্যারান্টি নেই। এই কোম্পানি যদি হেরে যায় তাহলে দিনের পর দিন মামলা করতে হবে। মামলা করে প্রপার্টি কি হবে তার উপরে নির্ভর করছে। রিকভারির মামলা করবেন? সে কোর্ট কাছারি করবে। নন-এক্সজেম্পটেড সেখানে নেই। ওয়ার্কাসদের তারা বিভিন্ন কারণে এক্সজেম্পশান দিতে বলে। তার বিভিন্ন কারণ আছে। লোন পায়, নানা রকম কারণ আছে। ই. এস. আই.-এর ক্ষেত্রেও তাই। ই. এস. আই.-এর ওয়ার্কারদের যে মেডিক্যাল ফেসিলিটিজ সেটা নষ্ট হচ্ছে না, সেটা সে পেয়ে যাবে। শান্তশ্রী বাবু একটা কথা বলেছেন, সেটা হচ্ছে মংপুর ব্যাপারে। আমরা ইতিমধ্যে — আমি নিজে মংপুতে জানি, ওখানে সিঙ্কোনা ফ্যাক্টরী যেটা আছে, জি. এন. এল. এফ. এটা ভেঙ্গে দিয়েছিল তাদের মুভমেন্টের সময়ে। ওখানে যে হলটা ছিল সেটা আমাদের লেবার ওয়েলফেয়ার সেন্টারের হাতে আছে। আমাদের লেবার ওয়েলফেয়ার দপ্তরকে এটাকে সারাবার জন্য কত টাকা দরকার সেটা আমাদের এস্টিমেট করে দিতে বলেছি। এখানে মান্নান সাহেব একটা কথা বলেছেন বজবজের কারখানার ব্যাপারে। সেখানে ২০ জন মারা গেছেন। আমি তো জানি না যে ২০ জন লক-আউটের জন্য মারা গেছেন। তা যদি হয় তাহলে সারা ভারতবর্ষে দু লক্ষের উপরে কারখানা। কারখানা পিছু যদি একজন করে মারা যায় তাহলে দু আড়াই লক্ষ কারখানা যেগুলো বন্ধ হয়ে আছে, সেখানে তাহলে

অন্তত দু লক্ষ লোক মারা গেছে বলতে হয়। দায়িত্বটা দিল্লির। ওদের বলতে হবে। সুতরাং এইভাবে বলে লাভ নেই। আমার বক্তব্যের মধ্যে বলেছি কি অবস্থা, ওয়ার্কারদের কষ্ট হচ্ছে। সেটা আমরা বুঝি, আমরা ফিল করি। ওয়ার্কারদের প্রতি দরদ দেখিয়ে আপনি রাজনীতি করছেন, সেটা করা ঠিক নয়। বলুন না দিল্লিকে টাকা দিতে? বাটাতে ধর্মঘটটা চলছে। ধর্মঘট মেটাবার চেষ্টা হচ্ছে। দু পক্ষের মধ্যে এখন কথা হচ্ছে — ইউনিয়নের সঙ্গে মালিকদের, দু পক্ষের মধ্যে খুঁটিনাটি বিভিন্ন বিষয়ে আলোচনা চলছে। আমরা আশা করছি যে, কিছু দিনের মধ্যে বাটার ধর্মঘট মিটবে। এছাড়া কেশোরাম রেয়ন ইত্যাদিগুলো আছে, উই হ্যাভ টেকেন আপ, আমি বিস্তৃত ভাবে অন্য বিষয়ে আর যাচ্ছি না। আমি বারবার একটা কথা বলছি, এখনও বলছি, কেন্দ্রীয় সরকার যে নীতি নিয়েছেন, উনি বলছেন এটা কি? এর ৪৫ বছরের ব্যাক গ্রাউন্ড রয়েছে। এখন ঘটনাটা দিকে দিকে হচ্ছে। এখানে আমাদের জীবন ত্রাহিত্রাহি হচ্ছে। শিল্পের স্বনির্ভর, শিল্পের ভবিষ্যৎ, জাতীয় নিরাপত্তা সবই অ্যাট স্টেক। হামলা ওয়ার্কারদের উপরে আসছে, আরও আসবে। ওরা নূতন আইন আনছেন এই যে পলিসি তার সঙ্গে এটা খাপ খায় না। নূতন ট্রেড ইউনিয়ন অ্যাক্ট দরকার। নূতন লেবার লেজিসলেশান যেটা আসছে তাতে শ্রমিকদের যে অধিকারগুলো আছে সেগুলো থাকবে না।

(শ্রী সৌগত রায় ঃ এটা তো হেয়ারসে।)

এগুলো হেয়ারসে নয়। রামানুজম কমিটির রিপোর্ট আছে, সেটা পড়ে দেখবেন — ইউ প্লীজ গো থ্রু দি রিপোর্ট অব দি রামানুজম কমিটি। লেবার মিনিস্টার যে কথা বলেছেন সেগুলো হেয়ারসে নয়। সুতরাং একটা বাধা আছে। এটা আমাদের সকলকে মিলে ঠেকাতে হবে। পশ্চিম বাংলার জন্য আমরা পশ্চিম বাংলার শিল্পকে রক্ষা করার জন্য কতটা কি করতে পারি, শ্রমিকদের স্বার্থ রক্ষা করার জন্য আমাদের সকলেরই চেষ্টা করা উচিত। দীজ আর কামিং, সেজন্য আমাদের সকলেরই চেষ্টা করা উচিত।

[5-50 — 5-52 P.M.]

এই কাজ আমাদের ঐক্যবদ্ধ ভাবে করতে হবে এবং সেক্ষেত্রে সরকারি পক্ষ থেকে সাধ্য মত সাহায্য আমরা করছি। সাহায্য সব সময়ে করা হবে, এই কথা বলে আমার যে বাজেট প্রস্তাব তাকে গ্রহণ করার জন্য আবেদন জানিয়ে সমস্ত কাট মোশানের বিরোধিতা করছি।

(শ্রী শিবদাস মুখার্জি ঃ এস. টি. এম.-এর কি হবে?)

এস. টি. এম.-এর ব্যাপারে তো আপনি আমার সঙ্গে কথা বলে গেছেন, এই ব্যাপারে যিনি সর্বময় ব্যক্তি পাল চৌধুরী, যিনি এম. পি. ছিলেন, তিনিও তো কথা বলে গেছেন এবং

আপনাকেও তো তারিখ দিয়েছি কবে আমরা এই নিয়ে বসব। আবার আপনি আসবেন এই নিয়ে আবার আমরা বসব। যাই হোক আমার এই প্রস্তাব গ্রহণ করার জন্য আবেদন এবং যে সমস্ত কাট মোশান এসেছে তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** There are nine cut motions to Demand No. 39. All the cut motions are in order and have already been moved. I now put all the cut motions to vote.

The motion that the amount of the Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 35,25,97,000 be granted for expenditure under Demand No. 39, **Major Head : "2230 — Labour and Employment".**

(This is inclusive of a total sum of Rs. 8,82,00,000 already voted on account), was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 5.52 P.M. till 11 A.M. on Wednesday, the 20th May 1992 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Wednesday, the 20th May 1992 at 11 A.M.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 16 Ministers, 3 Ministers of State and 165 Members.

[11-00—11-10 A.M.]

(Noise)

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, আজকে সভার কাজ অ্যাডজর্ন করে আপনি পিংলা এবং ঝাড়গ্রামের উপর আলোচনা করুন। সারা পশ্চিমবাংলায় পরিকল্পনা মাফিক সন্ত্রাস হচ্ছে, এই ব্যাপারে আপনি যদি কিছু সময় দেন—আপনি এটা সুয়োমটো করতে পারেন—অ্যাটলিস্ট বাংলাদেশের মানুষ যাতে জানতে পারে এই গুন্ডাদলটা কি করছে।

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** মিঃ মুখার্জি আপনার ব্যাপারটা যদি এতই গুরুত্বপূর্ণ ছিল কালকে বিজনেস অ্যাডভাইসারী কমিটি ছিল, আপনার প্রতিনিধি ওখানে ছিলেন সেখানে এই কথা বলা হয়নি। I am sorry. I am very sorry. This matter was never raised in the Business Advisory Committee.

(তুমুল হট্টগোল)

### Held over starred questions (to which oral answers were given)

### তিস্তা ব্যারেজ প্রকল্প

*২৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *১০৯৬।) **শ্রী মনোহর তিরকি ও শ্রী শিবপ্রসাদ মালিক** ঃ গত ১৪ই আগস্ট ১৯৯১ তারিখের তারকিত প্রশ্ন নং ৩২৪ (অনুমোদিত প্রশ্ন নং *১৭৭)-এর উত্তরের পরিপ্রেক্ষিতে সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) তিস্তা ব্যারেজ প্রকল্পের কাজ বর্তমানে কোন পর্যায়ে আছে;

(খ) উক্ত প্রকল্পের কাজ কবে নাগাদ হবে বলে আশা করা যায়;

(গ) উক্ত প্রকল্পে ৩১শে জানুয়ারি, ১৯৯২ পর্যন্ত কত টাকা ব্যয় করা হয়েছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** তিস্তা ব্যারেজ প্রকল্পের প্রথম অংশের প্রথম পর্যায়ের প্রথম উপপর্যায়ের কাজ বর্তমানে চলছে। এই পর্যায়ের অন্তর্ভুক্ত তিস্তা ব্যারেজ মহানন্দা ব্যারেজ ও ডাউক ব্যারেজের নির্মাণ কাজ সম্পূর্ণ হয়েছে। তিস্তা মহানন্দা সংযোগখাল এবং তার সঙ্গে সংশ্লিষ্ট ইন্সপেক্টার, ছয়টি প্রধান অ্যাকোয়েভাক্ট তিনটি ক্রস রেগুলেটর, অনেকগুলি ক্রস-ড্রেনেজ স্ট্রাকচার এবং সেতু নির্মাণের কাজ শেষ হয়েছে। এর দুটি শাখা খালের কাজ শেষ হয়েছে এবং বাকি আটটির কাজও অনেকখানি শেষ হয়েছে।

মহানন্দা প্রধান খালের কাজ প্রায় ৮৬ শতাংশ শেষ হয়েছে। এই খালের সঙ্গে সংশ্লিষ্ট এশিয়ার বৃহত্তম ধুমডাঙ্গি অ্যাডয়েডাক্ট অনেকগুলি ক্রস রেগুলেটর, সেতু এবং ক্রস—ড্রেনেজ স্ট্রাকচারের কাজ সম্পূর্ণ হয়েছে। এর দুটি শাখা খাল কাটার কাজ শেষ হয়েছে, আরও তিনটির কাজ চলছে।

ডাউক নাগর প্রধান খালের প্রথম ৬৫ কি মি কাজের প্রায় ৬৬ পারসেন্ট শেষ হয়েছে। এর সাথে সংশ্লিষ্ট অনেকগুলি স্ট্রাকচারের কাজও শেষ হয়েছে। এর তিনটি শাখা খালের কাজ এগিয়ে চলেছে।

(খ) প্রয়োজনীয় অর্থের সংস্থান হলে এই প্রকল্পের বর্তমান উপ পর্যায়ের কাজ নবম, পরিকল্পনা নাগাদ শেষ হবে বলে আশা করা যায়।

(গ) উক্ত প্রকল্পের ৩১শে জানুয়ারি, ১৯৯২ পর্যন্ত মোট ৩৬৩.৩০ কোটি টাকা ব্যয় করা হয়েছে।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, যে তিস্তা প্রকল্প হচ্ছে একটি গুরুত্বপূর্ণ প্রকল্প, এই প্রকল্পের কাজ কতদিনে শেষ হবে বলে আশা করা যায়?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** তিস্তা প্রকল্পের তিনটি ভাগ রয়েছে। প্রথম পর্যায়ের প্রথম উপ পর্যায়ের কাজ অষ্টম পরিকল্পনার মধ্যে শেষ হবে অর্থাৎ আগামী ৫ বছরের মধ্যে প্রথম উপ পর্যায়ের কাজ আমরা শেষ করব।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি তিস্তা প্রকল্পে কত একর জমি সেচের আওতায় আসবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এই পর্যায়ের প্রথম পর্যায় শেষ হলে নয় লক্ষ হেক্টর জমি সেচের অন্তর্ভুক্ত হবে। এই মুহূর্তে সেচের অন্তর্ভুক্ত আছে ২৫ হাজার হেক্টর। এই বছরের শেষে ৫০ হাজার হেক্টর জমি সেচের আওতায় আসবে।

(নয়েজ অ্যান্ড ইন্টারাপশন)

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** কয়েকদিন আগে এই হাউস থেকে অল পার্টি দিল্লি গিয়েছিল আপনার নেতৃত্বে এবং সেখানে তিস্তা সংক্রান্ত বিষয়ে নানা প্রশ্ন উঠেছে। ওখানে সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহাশয় এর সঙ্গে কি আলোচনা হল সেটা কি আপনার কাছ থেকে জানতে পারি।

(নয়েজ)

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** নিশ্চয় করতে পারেন, আগামী সোমবার এই রিপোর্ট আমি পেশ করব।

**শ্রী সাত্ত্বিক রায় ঃ** তিস্তা প্রকল্প থেকে সেচের জল পাওয়া যাবে, কিন্তু এর সঙ্গে সেখানে জলবিদ্যুৎ-এর কোনও প্রকল্পের কথা আপনারা চিন্তা করছেন কি? যদি করে থাকেন তাহলে কত মেগাওয়াট বিদ্যুৎ সেখানে তৈরি হতে পারে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** তিস্তা প্রকল্পের সাথে জল বিদ্যুৎ-এর ব্যাপারটাও জড়িত আছে এবং ১০০ মেগাওয়াট বিদ্যুৎ এখান থেকে তৈরি হবে।

**শ্রী নির্মল দাস ঃ** তিস্তা সংক্রান্ত বিষয়ে দিল্লিতে যে সর্বদলীয় প্রতিনিধি দল ছিল তাতে কংগ্রেসের পক্ষের লোকেরাও ছিল। গত ২৭-২৮ তারিখে কেন্দ্রীয় অর্থমন্ত্রী ডঃ মনমোহন সিং এবং পরিকল্পনা কমিশনের চেয়ারম্যান শ্রী প্রণব মুখার্জি এবং সেচ ও জলপথ দপ্তরের মন্ত্রী বিদ্যাচরণ শুক্লর সঙ্গে আলোচনার পরে তিস্তা সংক্রান্ত বিষয়ে একটা কো-অর্ডিনেশন গড়ে তোলার ব্যাপারে কথা হয়েছিল এবং সেন্ট্রাল অ্যাসিস্টান্স যাতে বেশি পরিমাণে দিতে পারে সেই ব্যাপারে তারা ব্যবস্থা নেবে বলেছিল। ঐ মিটিঙে পরিবেশ দপ্তরের মন্ত্রী কমল নাথও উপস্থিত ছিলেন। সেন্ট্রাল অ্যাসিস্টান্স কত টাকা পাওয়া গেছে?

(নয়েজ)

স্যার, যখন আমরা দেখি তিস্তা ব্যাপারে কোনও আলোচনা এখানে হয় তখন আমাদের বিরোধী সদস্যরা অন্য প্রশ্ন তুলে এখানে একটা গন্ডগোলের চেষ্টা করে এবং পশ্চিমবাংলার গণতান্ত্রিক পরিবেশকে নষ্ট করার তারা চেষ্টা করছেন?

(নয়েজ)

[11-10—11-20 A.M.]

(নয়েজ অ্যান্ড ইন্টারাপশন)

প্রকৃতপক্ষে যে গণতান্ত্রিক পরিবেশ আছে সেই পরিবেশকে নষ্ট করবার চেষ্টা করছেন যাঁরা, যে সব খুনিরা, ৭১ সাল থেকে ৭৭ সাল পর্যন্ত কোনও নির্বাচন করতে দেয় নাই

গণতান্ত্রিক অধিকারকে ভুলুণ্ঠিত করেছে। আমি জানতে চাইছি যে, তিস্তা সম্পর্কে কেন্দ্রীয় সরকারের অর্থমন্ত্রী ডঃ মনমোহন সিংয়ের কি বক্তব্য এবং কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে কি পদক্ষেপ নেওয়া হয়েছে? কি কার্যকর পদক্ষেপ গ্রহণ করা হয়েছে?

(সেভারাল কংগ্রেস আই মেম্বারস রোজ টু স্পিক)

**মিঃ স্পিকার ঃ** বসুন, বসুন, বসুন।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আগামী সপ্তাহে তিস্তা সম্পর্কে পূর্ণাঙ্গ বিবৃতি এই বিধানসভায় পেশ করব।

### গঙ্গা ও ব্রহ্মপুত্র সংযুক্তিকরণ

***২৭৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৬০৫।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্য সরকার গঙ্গা ও ব্রহ্মপুত্র নদী দুটিকে সংযুক্ত করার কোনও প্রস্তাব কেন্দ্রের কাছে পেশ করেছেন কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, প্রস্তাবটি বর্তমানে কি অবস্থায় আছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(Noise and Interruptions)

### বাঁকুড়া জেলায় প্রাথমিক শিক্ষকের শূন্যপদ

***২৯১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৭১।) **শ্রীমতী জয়শ্রী মিত্র ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় ১লা জানুয়ারি, ১৯৯২ তারিখে কত সংখ্যক প্রাথমিক শিক্ষকের পদ খালি আছে;

(খ) এটা কি সত্যি যে, কিছু খালি পদ পূরণের জন্য জুনিয়র বেসিক ট্রেইন্ড ক্যান্ডিডেটদের ইন্টারভিউ নিয়ে প্যানেল করা হয়েছে কিন্তু নিয়োগ করা হচ্ছে না;

(গ) সত্যি হলে, এর কারণ কি;

(ঘ) অবশিষ্ট শূন্যপদে আনট্রেইন্ড শিক্ষক নেওয়ার কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(ঙ) চাকুরির বয়ঃসীমা ৬০ বছর হওয়ার ফলে ১৯৯১ সালের ডিসেম্বর পর্যন্ত বাঁকুড়া জেলায় মোট কত জন শিক্ষক অবসর গ্রহণ করেছেন?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** (ক) শহরাঞ্চল ব্যতিরেকে ৪৩৯ জন প্রাথমিক শিক্ষকের পদ খালি আছে।

(খ) হ্যাঁ, সত্য।

(গ) একটি রিট আবেদনের পরিপ্রেক্ষিতে মহামান্য কলকাতাস্থ মহাধর্মাধিকরণ একটি অন্তবর্ত্তীকালীন নিষেধাজ্ঞা প্রদান করে সরকারকে শিক্ষক নিয়োগ থেকে বিরত থাকতে আদেশ দিয়েছেন। এজন্য নিয়োগ বন্ধ রাখা হয়েছে।

(ঘ) ট্রেন্ড ক্যান্ডিডেট না পাওয়া গেলে প্রয়োজনীয় শিক্ষাগত যোগ্যতা সম্পন্ন আনট্রেইন্ড ক্যান্ডিডেটদের বিষয় বিবেচনা করা যেতে পারে।

(ঙ) ২২২ জন প্রাথমিক শিক্ষক।

**শ্রীমতী জয়শ্রী মিত্র ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, এই যে, যাঁরা অবসর গ্রহণ করছেন সে সমস্ত শিক্ষকরা, ৬০ বছর বয়সসীমা হওয়ার ফলে, তাঁদের যে অবসরকালীন সুযোগ-সুবিধা ইতিমধ্যে কতজন পেয়েছেন?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** যাঁরা আবেদন করেছেন, আমাদের কাছে যা হিসাব আছে তাতে শতকরা ৮৬ জন প্রাথমিক শিক্ষকই পেয়ে গেছেন।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, প্যানেলে যে ট্রেন্ড শিক্ষকরা আছেন, সরকারের কাছে কি কোনও অভিযোগ আছে কোনও মামলা আছে কি না?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** মামলা চলছে আমাদের মহামান্য বিচারক ডি.কে বাসুর কোর্টে এবং মহামান্য বিচারক ইউসুফ সাহেবের কোর্টে। তাঁরা অন্তবর্ত্তীকালীন নির্দেশ দিয়েছেন এখন কোনও স্কুল করা যাবে না এবং কোনও শিক্ষকও নিয়োগ করা যাবে না।

### মুর্শিদাবাদ জেলার পুড়াপাড়া মৌজায় পদ্মানদীর ভাঙ্গন রোধ

*৩০২। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৬১।) **শ্রী শীশ মহম্মদ ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার ৩নং ডিভিসনের অধীন পুড়াপাড়া মৌজায় পদ্মানদীর ভাঙ্গন শুরু হয়েছে—এ সম্পর্কে সরকার অবগত আছেন কি; এবং

(খ) থাকলে, উক্ত ভাঙ্গন প্রতিরোধের জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** (ক) সরকার অবগত আছেন।

(খ) ভাঙ্গনে ক্ষতিগ্রস্ত অংশটির মেরামতের ব্যবস্থা করা হয়েছে এবং একাজ এখন চলছে।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মন্ত্রী মহাশয় বললেন ভাঙ্গন প্রতিরোধের কাজ চলছে, কিন্তু বাস্তবে তা দেখতে পাচ্ছি না। আমার প্রশ্ন হচ্ছে, এই প্রতিরোধের জন্য কি কি কাজ করছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** সেখানে কাজ নেচার বাঁধ মেরামত করা এবং বোল্ডার পিচিং করা। সে কাজ চলছে। যদি টাকা পয়সা পাই এই বছর এই বাঁধ বেঁধে দেবার চেষ্টা করব।

**ছাত্রাবাসে থেকে পড়াশুনা করা ছাত্র-ছাত্রীর সংখ্যা**

***৩১৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৮৭।) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯১-৯২ আর্থিক বছরে পশ্চিমবাংলায় কতজন তফসিলি জাতি ও উপজাতিভুক্ত ছাত্র-ছাত্রী ছাত্রাবাসে থেকে পড়াশুনা করছে; এবং

(খ) উক্ত ছাত্র-ছাত্রীদের জন্য ছাত্রাবাস বাবদ কত টাকা মঞ্জুর করা হয়েছে?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** উক্ত বছরে মাধ্যমিক পর্যায়ের তফসিলি জাতির ৩২,০০০ জন ও উপজাতির ২৮,০০০ জন ছাত্রছাত্রীর ছাত্রাবাসে থেকে পড়াশুনার খরচ মঞ্জুর করা হয়েছে।

এবাবদ তফসিলি জাতির জন্য ৪ কোটি ৮০ লক্ষ টাকা এবং উপজাতির জন্য ৪ কোটি ২০ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে।

**শ্রী অমিয় পাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, কিছুদিন আগে পর্যন্ত এডুকেশন ডিপার্টমেন্টের আওতায় কিছু আশ্রম-হস্টেল চলতো সেগুলো কি এখন আপনার দপ্তর হাতে নিয়েছে? সেগুলো অর্থাৎ ওই আশ্রম-হস্টেলগুলো আপনারা দেখবেন কি?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** এই বিষয়ে এডুকেশন ডিপার্টমেন্টের সঙ্গে আলোচনা করছি, এখনও চূড়ান্ত সিদ্ধান্ত হয় নি।

**শ্রী নির্মল দাস ঃ** কেন্দ্রীয় সরকার আর্থিক সংকটে ভুগছেন বলে সর্বভারতীয় ক্ষেত্রে নানারকম এমবারগো চালু করেছেন। সেক্ষেত্রে ট্রাইবল অ্যান্ড ওয়েলফেয়ার ডিপার্টমেন্টের ছাত্রাবাস নির্মাণের জন্য পশ্চিমবঙ্গ সরকার যে সমস্ত পরিকল্পনা গ্রহণ করেছিলেন সেসব

ক্ষেত্রে এমবারগো করার ফলে কাজ বিঘ্নিত হয়েছে কিনা মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** যে বিশেষ বিষয়টার কথা বলছেন কেন্দ্রীয় সরকার সঙ্গে রাজ্য সরকারের কথা বলছেন কিন্তু সাধারণভাবে উন্নয়ন প্রকল্পের জন্য টাকা কম আসছে এইটা বলা যায়। তবে কোন বিভাগে কত কম আসছে সেটা নোটিশ না পেলে বলা যাবে না।

**শ্রী রাইচরণ মাঝি ঃ** মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই ছাত্রাবাসে ছাত্র থাকার জন্য যে টাকা দেওয়া হয় সেটা কিভাবে দেওয়া হয় এবং কতদিন পরে বা কত মাস পরে দেওয়া হয় জানাবেন কি?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** মাধ্যমিক পর্যন্ত পড়াশোনার জন্য বিদ্যালয়গুলিকে দেওয়া হয়। মাধ্যমিকের উপরে পোস্ট ম্যাট্রিক যাকে বলে সেক্ষেত্রে পড়াশোনার জন্য ব্যাঙ্কের মাধ্যমে চালু হয়েছে। কিন্তু সমস্ত ছাত্র-ছাত্রীর ক্ষেত্রে চালু হয় নি। আশা করি অল্প দিনের মধ্যেই সমস্ত ছাত্র-ছাত্রীদের টাকা ব্যাঙ্কের মাধ্যমে দেওয়া যাবে।

[11-20—11-30 A.M.]

(গোলমালের মধ্যে)

**শ্রীমতী জয়শ্রী মিত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বর্তমান আর্থিক বছরে তফসিলি জাতি উপজাতি ভুক্ত ছাত্র-ছাত্রীদের জন্য নতুন ছাত্রাবাস খোলার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কিনা এবং থাকলে কতগুলি?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** আমরা গত বছর যে পরিকল্পনা করেছিলাম সে রকম কয়েকটি আছে। নোটিশ ছাড়া সংখ্যাটা বলতে পারব না। পরিকল্পনা আছে, সেগুলি এ বছর কার্যকরী হবে।

**শ্রী নিত্যানন্দ অধিকারী ঃ** আমার বিধানসভা কেন্দ্র ময়নাগুড়ির পাশে ধুপগুড়িতে ছাত্রীদের জন্য যে বোর্ডিং করা হল তাতে প্রতি ছাত্রীর জন্য প্রথমে কত টাকা করে বরাদ্দ করা হয়েছে এবং কত ছাত্রীকে সেখানে ভর্তি করা হয়েছে এবং এরজন্য কত টাকা মঞ্জুর করা হয়েছে জানাবেন কি?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** নোটিশ পেলে বলতে পারব।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি, আদিবাসী নেতা সুবোধ হাঁসদাকে মেরে হাসপাতালে পাঠিয়ে দেওয়া হয়েছে?

**মিঃ স্পিকার ঃ** না, না, এ প্রশ্ন হবে না।

**শ্রী বীরেন ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন, বর্ধমান জেলাতে একাধিক আশ্রম

হোস্টেল তৈরি হয়ে পড়ে আছে কিন্তু আপনার দপ্তর থেকে টেক ওভার করা হচ্ছে না। আদিবাসী ছাত্র-ছাত্রীদের কল্যাণের যে পরিকল্পনা করা হয়েছে এর ফলে কার্যকর হচ্ছে না। মাননীয় মন্ত্রী মহাশয়ের এটা জানা আছে কি?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া :** বর্ধমানের ব্যাপারটা নির্দিষ্টভাবে বলা সম্ভব নোটিশ পেলে। তবে এই প্রসঙ্গে বলতে পারি যে কোনও কোনও জায়গায় ছাত্রাবাস তৈরি হয়েছে কিন্তু কমপ্লিশন রিপোর্ট আমাদের দপ্তরে না আসার জন্য সেগুলি চালু করা যায় নি।

**শ্রী আব্দুল মান্নান :** স্যার, আজকে হাউসে গোলমাল হবার কারণ আছে কারণ বিধায়ক আক্রান্ত হয়েছেন, আমাদের ঝাড়গ্রামের অফিসে হামলা হয়েছে, একজন আদিবাসী সম্প্রদায়ের মানুষ বড়জঙ্গলে-কার্তিক সিং খুন হয়েছেন কাজেই স্বাভাবিক ভাবেই ক্ষোভ প্রকাশিত হচ্ছে।

**মিঃ স্পিকার :** আপনার প্রশ্নটা করুন।

**শ্রী আব্দুল মান্নান** - স্যার, হাউসের সদস্য নাসিরুদ্দিন খান আক্রান্ত হয়েছেন।

(গোলমাল)

**মিঃ স্পিকার :** হবে না।

**শ্রী ইউনুস সরকার :** মুর্শিদাবাদে যে সমস্ত হোস্টেল আছে সেখানে এই মুহূর্তে যারা সেখানকার দায়িত্বে আছেন যেমন পাচক ইত্যাদি সে ব্যাপারে আর্থিক দায়দায়িত্ব বাড়াবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া :** আদিবাসীদের জন্য আশ্রম ছাত্রাবাসের কথা যদি বলা হয়, তাহলে বলতে হয়, নির্দিষ্ট কোনও স্টাইপেন্ড বা স্কলারশিপ বাড়াবার কোনও পরিকল্পনা বর্তমানে নেই। স্টাইপেন্ড বা স্কলারশিপ তা গত বছর আগে রিভাইজ করা হয়েছে, উপস্থিত রিভাইজ করার কোনও সম্ভাবনা নেই।

**শ্রী শিশির সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে সমস্ত স্কুলে আদিবাসী তফসিলি জাতি উপজাতিদের জন্য ছাত্রাবাস আছে, তাদের সাহায্য করার জন্য পাচক এর কোনও অনুদান দেওয়া হয় না, এই সম্পর্কে ভাবনা চিন্তা করছেন কি?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া :** এটা প্রত্যেক জেলাতেই একটা করে ডি.ডব্লিউ.সি. থাকে। এক একটা স্কুলের ক্ষেত্রে তারা যা রেকমেন্ড করে, সেই অনুসারে আমরা দিয়ে থাকি।

**পরিসংখ্যান ও তথ্য সেল গঠনের পরিকল্পনা**

*৩১৯। (অনুমোদিত প্রশ্ন নং *৬৫৫।) **শ্রী আব্দুল মান্নান :** সেচ ও জলপথ বিভাগের

মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ১৯৭৬ সালে সরকার সেচ ও জলপথ দপ্তরের জন্য পরিসংখ্যান ও তথ্য সেল গঠনের পরিকল্পনা গ্রহণ করেন;

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, ঐ পরিকল্পনা কত সালে বাস্তবায়িত হয়েছে;

(গ) কোন পর্যায়ের ব্যক্তিবর্গ উক্ত সেলের সঙ্গে যুক্ত আছেন; এবং

(ঘ) ঐ সেলটির মাধ্যমে কি কি কাজ করার পরিকল্পনা আছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** (ক) এ সম্পর্কে কোনও সিদ্ধান্ত গৃহীত হয় নাই। কিন্তু একটি সেল গঠনের পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) এখন নির্দিষ্ট হয় নি।

(ঘ) এ বিষয়ে বিভিন্ন প্রস্তাব সরকার পরীক্ষা করে দেখছেন।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আজকে মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেচ দপ্তরের উপর অনেক গুরুত্বপূর্ণ প্রশ্ন এসেছে, অনেকগুলো উত্তর মন্ত্রী মহাশয় দিয়েছেন, এছাড়াও আমাদের কতকগুলো বিষয় জানবার ছিল, কিন্তু আজকে হাউসের সিচুয়েশনটা নর্মাল নয়। আমরা সকলে অ্যাগ্রিভড হয়ে আছি। তবুও তার মধ্যে সাপ্লিমেন্টারী করতে চাইছিলাম, কিন্তু তার আগে আমাদের একজন এম.এল.এ.র নিরাপত্তা বিঘ্নিত হওয়াতে আমাদের কিছু বলার ছিল, কারণ আপনি এই হাউসের কাস্টডিয়ান, যেখানে আমাদের এম.এল.এ. দের নিরাপত্তা বিঘ্নিত হচ্ছে সেখানে আমাদের সাপ্লিমেন্টারী থাকা সত্ত্বেও আমরা তা করতে পারছি না কারণ তার আগে আমাদের এম.এল.এ দের নিরাপত্তা দরকার।

**মিঃ স্পিকার ঃ** আপনি আপনার সাপ্লিমেন্টারী করুন।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মুখ্যমন্ত্রীকে এখানে এসে যদি একটা স্টেটমেন্ট করতে বলেন, তিনি যদি আমাদের নিরাপত্তার গ্যারান্টি দেন, তারপর আমরা সাপ্লিমেন্টারী করব।

**মিঃ স্পিকার ঃ** এইভাবে হয় না। **(আব্দুল মান্নান তবুও তাঁর বক্তব্য বলতে থাকেন।)** নাউ কোশ্চেন নং ৩৩২।

### পুরুলিয়া জেলায় মাধ্যমিক স্তরের ছাত্র-ছাত্রীদের জন্য হোস্টেল স্থাপন

***৩৩২।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪০০।) **শ্রীভন্দু মাঝি ঃ** তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯২-৯৩ আর্থিক বছরে পুরুলিয়া জেলায় মাধ্যমিক স্তরের নতুন আদিবাসী ছাত্র-ছাত্রীদের জন্য নিবাস স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না;

(খ) থাকলে, কয়টি; এবং

(গ) উক্ত জেলায় কতজন আদিবাসী ছাত্র-ছাত্রী হোস্টেলে থেকে পড়াশুনা করে?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** (ক) এখনই বলা সম্ভব নয়।

(খ) এখনই বলা সম্ভব নয়।

(গ) ৫৮৫০ জন আদিবাসী ছাত্র-ছাত্রী উক্ত জেলায় হোস্টেল চার্জ পায়।

**শ্রী ভন্দু মাঝি ঃ** পুরুলিয়া জেলাতে মাধ্যমিক স্তরে যে ছাত্র-ছাত্রী নিবাস আছে, সেই নিবাসের ছাত্র-ছাত্রীরা যাতে নিয়মিত টাকা পায়, সেই ব্যাপারে কোনও সরলীকরণ করা যায় কি না?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** নিয়মিত টাকা পাবার ঘটনাটা এটা সারা পশ্চিমবাংলার প্রশ্ন। এখন আমরা পোস্ট ম্যাট্রিক যেটা আছে, সেখানে কিন্তু ব্যাঙ্কের মাধ্যমে টাকা দেওয়া হয়, তাতে বিষয়টা আর্থিক বছরের মধ্যেই কভার করা গেছে, বা ছয় মাসের মধ্যে কভার করা গেছে। ম্যাট্রিকের নিচে যেটা আছে, সংশ্লিষ্ট বিদ্যালয়ের মাধ্যমে সেখানে টাকা দেওয়া হয়। স্কুল কর্তৃপক্ষ সেই ব্যবস্থা করে থাকেন। তবে বেশির ভাগ ক্ষেত্রে তারা তাদের প্রয়োজনীয় কাগজ পত্র তাড়াতাড়ি তৈরি করে দিতে পারেন না বলে কিছু কিছু অসুবিধা দেখা দেয়।

[11-30—11-40 A.M.]

**শ্রী সালিব টপ্পো ঃ** উত্তরবাংলা থেকে এবং অন্যান্য জেলা থেকে আদিবাসী ছাত্র-ছাত্রীরা কলকাতায় লেখা-পড়া করতে আসেন এবং অনেক সময়ই দেখা যায় তাঁদের থাকার খুব সমস্যা হচ্ছে। সুতরাং কলকাতায় আদিবাসী ও তফসিলি ছাত্র-ছাত্রীদের থাকার জন্য বিশেষ ব্যবস্থা গ্রহণের কোনও পরিকল্পনা কি সরকারের আছে?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** কলকাতায় সিধু-কানু' ছাত্রাবাস, 'উদয়ণ ছাত্রাবাস; প্রভৃতি তিনটি আদিবাসী ও তফসিলি ছাত্রদের জন্য ছাত্রাবাস আছে এবং একটি ছাত্রী আবাস আছে। তবে প্রয়োজন আরও বেশি। সে জন্য আমরা আরও একটা ছাত্রাবাস করার জন্য চেষ্টা করছি। কিন্তু এখনও তা উল্লেখযোগ্য পর্যায়ে আসে নি।

**শ্রী নটবর বাগদী ঃ** পশ্চিমবাংলার বিভিন্ন জেলায় হরিজন এবং আদিবাসী ছাত্র-ছাত্রীদের জন্য যে ছাত্রাবাস গুলি আছে, এগুলি বছরে ৭/৮ মাসের বেশি চলে না। স্কুল কর্তৃপক্ষ বিভিন্ন সময়ে বলেন, টাকা নেই, চালাতে পারছি না। কিছু কিছু স্কুলের হস্টেলে

ছাত্র-ছাত্রীদের মাসে ৭/৮ দিনের বেশি রাখে না। ফলে ছাত্র-ছাত্রীরা বঞ্চিত হচ্ছে। এদের জন্য হস্টেল গ্রান্টের টাকা যাতে মাসে মাসে নিয়মিত দেওয়া সম্ভব হয় তারজন্য মাননীয় মন্ত্রী মহাশয় কোনও ব্যবস্থা গ্রহণ করবেন কি?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** মাসে মাসে টাকা দেওয়া সম্ভব হবে না। তবে আমরা কোয়ার্টারলি দেওয়ার চেষ্টা করছি। অন্তত হাফ ইয়ারলি যাতে দেওয়া যায় তার জন্য নিশ্চয়ই ব্যবস্থা গ্রহণ করা হবে। তবে এটা ঠিক মাসে মাসে দেওয়া এখনই সম্ভব হবে না।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়কে প্রথমেই অভিনন্দন জানাই যে, তিনি কলকাতায় আদিবাসী ও তফসিলি ছাত্রদের জন্য নতুন হস্টেল নির্মাণের কথা বিবেচনা করছেন। এই প্রসঙ্গে আমি জানতে চাইছি যে, আদিবাসী ও তফসিলি জাতির কল্যাণের জন্য যে দপ্তর সেই দপ্তরের সঙ্গে রাজ্য শিক্ষা দপ্তর যুক্ত ভাবে প্রতিটি জেলায় একটা করে আদিবাসী ও তফসিলি ছাত্রদের ছাত্রাবাস কি গড়ে তুলতে পারে না, তার জন্য কি কোনও পরিকল্পনা গ্রহণ করা যায় না?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** বর্তমানে সরকারের জেলা ভিত্তিক আলাদা ছাত্রাবাস করার কোনও পরিকল্পনা নেই।

**শ্রী নন্দদুলাল মাঝি ঃ** জিনিস-পত্রের দাম বাড়ার পরিপ্রেক্ষিতে ছাত্র-ছাত্রীদের জন্য—আদিবাসী ও তফসিলি ছাত্র-ছাত্রীদের—যে হস্টেল গ্রান্ট দেওয়া হয় সেটা বাড়ানোর কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** পোস্ট ম্যাট্রিক স্টেজে এক বছর আগেই বরাদ্দের পরিমাণ বাড়ানো হয়েছে। তবে এটা সেন্ট্রালী স্পনসর্ড স্কীম। খরচটা গভর্নমেন্ট অফ ইন্ডিয়া এবং স্টেট গভর্নমেন্ট এক সঙ্গে বহন করেন। সুতরাং বাড়ানোটা রাজ্যের একার ব্যাপার নয়। অবশ্য বিভিন্ন রাজ্য বিভিন্ন সময় এটা নিয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করেছে। আপাতত আমি বাড়ির কোনও সম্ভাবনা দেখছি না।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি আমাদের আদিবাসী ও তফসিলি ছাত্র-ছাত্রীদের সাহায্যের ব্যাপারে অনেক কথাই বলছেন। কিন্তু আজকে শুধু তাদের হস্টেলের ব্যাপারটাই বড় ব্যাপার নয়। দু দিন আগে একজন আদিবাসী নেতা, প্রাক্তন মন্ত্রী সুবোধ হাঁসদা আক্রান্ত হয়ে আহত হয়েছেন।

**মিঃ স্পিকার ঃ** নট অ্যালাউড। ও হবে না।

## Starred Question
## (to which oral answers were given)

**উত্তর ২৪-পরগনা জেলার গাইঘাটার আসাননগর পাড়ায় প্রাথমিক বিদ্যালয় স্থাপন**

*৭৪১। (অনুমোদিত প্রশ্ন নং *৫৩৩।) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তর ২৪-পরগনা জেলার গাইঘাটা বিধানসভার অন্তর্গত আসাননগর পাড়ায় প্রাথমিক বিদ্যালয় স্থাপন করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা বাস্তবায়িত করা সম্ভব হবে বলে আশা করা যায়?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** (ক) প্রস্তাব এলে বিবেচনা করা হবে।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আমি চেয়েছিলাম একটা আলোচনা হোক। কিন্তু সেই পরিস্থিতি তৈরি করতে আপনি দিলেন না। কিন্তু যেখানে এম.এল.এ নিগৃহীত হয় ঝাড়গ্রামে খুন হয়। (গোলমাল)

**Mr. Speaker :** Will you put your question properly? You are well reputed in the national and international circle.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আপনি রেপুটেশন নিয়ে বসে আছেন। কাজেই এই অবস্থায় এইটুকু দাবি যদি না রাখেন (নয়েজ) ঝাড়গ্রামে খুন হয়েছে, সিঙ্গুরে খুন করেছেন, কৃপাসিন্ধু খুন করেছে (গোলমাল)।

**মিঃ স্পিকার ঃ** আপনার যদি কোনও সাপ্লিমেন্টারী থাকে করুন? আপনার প্রশ্ন করুন?

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আজকে যেসব প্রশ্নগুলি আছে সেগুলি আমাদের কাছে অবান্তর ঠেকছে। আমরা চাই, যে প্রশ্নগুলি উত্থাপন করছি সেগুলি নিয়ে আলোচনা হোক। (গোলমাল) বিনয়বাবু প্রবীণ মানুষ আছেন, উনি কি এসব জিনিস বরদাস্ত করবেন?

**Mr. Speaker :** Mr. Mukherjee, your statement will not be recorded. রেকর্ড হবে না। সাপ্লিমেন্টারী থাকলে পুট করুন। ঝাড়গ্রাম নিয়ে আধ ঘন্টা অনেক কথাই বলেছেন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** ১৮/২০ জনকে টাঙ্গি দিয়ে কাটা হয়েছে।

**মিঃ স্পিকার ঃ** আপনার সাপ্লিমেন্টারী না থাকলে আমি অন্য কোয়েশ্চেন ধরব।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আপনি নিজেই বুঝতে পারছেন। আপনি সাপ্লিমেন্টারী প্রশ্ন নিয়ে বলতে বলছেন কিন্তু আপনি আমাদের কথাটার গুরুত্ব বুঝতে পারছেন। বিভিন্ন সময়ে এখানে সিরিয়াস সব দেশি এবং আন্তর্জাতিক বিষয় নিয়ে আলোচনার নজির এই হাউসে আছে। এমন কি আমাদের কম সংখ্যক সদস্য থাকা সত্ত্বেও নোটিশ দেওয়া ছিল—আপনি অ্যালাউ করেছেন। এ ব্যাপারে আমাদের প্রিভিলেজ নোটিশ আছে। এখানে প্রবীণ ২/৪ জন মন্ত্রী আছেন, তাঁরা আলোচনায় অংশ গ্রহণ করুন। দেশে শান্তি থাকলে তো এইসব প্রশ্ন নিয়ে আলোচনা হবে। চারিদিকে যদি আগুন জ্বলে, চারিদিকে যদি বিশৃঙ্খলা দেখা দেয়, এম.এল.এ.রা মার খায় তাহলে কিসের জন্য আলোচনা?

## বন্যা প্রতিরোধের জন্য আগাম ব্যবস্থা

***৭৪২।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৭।) **শ্রী দিলীপ মজুমদার ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্য সরকার বিগত বছরে বন্যা প্রতিরোধের জন্য আগাম কোনও ব্যবস্থা গ্রহণ করেছিলেন কি না; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কি কি ব্যবস্থা গ্রহণ করেছিলেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** (ক) হ্যাঁ।

(খ) রাজ্যে বন্যার মরশুমের স্থায়িত্ব ১৫ই জুন থেকে ১৫ই অক্টোবর পর্যন্ত। বন্যা প্রতিরোধ এবং বন্যা উপদ্রুত অঞ্চলের অধিবাসীদের সতর্কীকরণের জন্য প্রতি বছরের মত গত বছরেও সেচ ও জলপথ বিভাগ কতকগুলো আগাম ব্যবস্থা গ্রহণ করেছিল—৯১'র বন্যার মরশুমের আগেই প্রাপ্য অর্থের মধ্যে বন্যা প্রতিরোধক বাঁধ, নিকাশি স্লুইসগুলোর সংস্কারের ব্যবস্থা নেওয়া হয়েছিল। বিভিন্ন বন্যাপ্রবণ অঞ্চলে আগে থেকেই বন্যার মোকাবিলায় প্রয়োজনীয় সামগ্রী মজুত করা হয়েছিল।

বিভিন্ন বন্যাপ্রবণ জেলার দপ্তরের অফিসগুলোতে কন্ট্রোল রুম খোলা হয় যা ২৪ ঘন্টা ধরে চালু ছিল এবং পুলিশ ওয়ারলেস টেলিফোন এবং অন্যান্য প্রচার মাধ্যমের দ্বারা মহাকরণ এবং সংশ্লিষ্ট দপ্তরে জানিয়ে দেওয়া হত। মহাকরণেও দপ্তরের মুখ্য বাস্তুকারের সংলগ্ন স্তরেও কন্ট্রোলরুম অন্যান্য বছরের মতো খোলা হয়েছিল। পুলিশ, জেলা ও মহকুমাস্তরের সংশ্লিষ্ট দপ্তরের সাথে যোগাযোগ রেখে বন্যা প্রবন এলাকার অধিবাসীদের আগে থেকেই সতর্কীকরণের ব্যবস্থা গ্রহণ করা হয়। বিভিন্ন নদীর বিপদমাত্রা অতিক্রম করলে জলস্তর বিভিন্ন জলাধার থেকে জলছাড়ার পরিমাণ ইত্যাদির খবর বিভিন্ন দপ্তরের সাথে সহযোগিতার দ্বারা উপদ্রুত অঞ্চলের অধিবাসীদের জানিয়ে দেওয়া হয়।

[11-40—11-50 A.M.]

**শ্রী দিলীপ মজুমদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এখানে যে প্রশ্নের জবাব দিলেন তার জন্য ধন্যবাদ, কিন্তু আমরা জানতে চাই, যে ব্যবস্থাগুলি গ্রহণ করা হয়েছিল সেগুলি পরবর্তীকালে সত্যই উপযুক্ত বা ফলপ্রসূ হবে বলে মনে করেন তাহলে ভবিষ্যতে এই রকম ব্যবস্থা প্রতি বছর কি নেবেন? আর একটা কথা জানাতে চাই যে, গত বছরও যদিও প্রকোপ কম ছিল তবু বন্যা হয়েছিল, যাই হোক বন্যা প্রতিরোধের জন্য কোনও স্থায়ী ব্যবস্থা সরকার পক্ষ থেকে নেওয়া হচ্ছে কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** প্রাক বন্যা প্রস্তুতি আমরা কিছু গ্রহণ করেছি। কিন্তু বন্যার সময়ে বা বন্যার পরবর্তীকালে বাঁধগুলি মেরামত, স্পারগুলি নতুন করে তৈরি বা মেরামত করার দরকার, কিন্তু করতে যে অর্থের প্রয়োজন আমাদের সঙ্গতির মধ্যে তা সম্ভব নয়, তবুও আমরা চেষ্টা করছি গতবারের তুলনায় বেশি করে করার, এই ব্যাপারে কেন্দ্রের কাছে টাকা চাওয়া হয়েছে সেটা পেলে পূর্ণাঙ্গ ব্যবস্থা করতে পারব।

**শ্রী দিলীপ মজুমদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি বন্যা প্রতিরোধে আমাদের একটা মাষ্টার প্ল্যান পশ্চিমবঙ্গ সরকারের তৈরি হয়েছে কিনা, এবং সেই মাস্টার প্ল্যান আপনারা বিধানসভায় সাবমিট করবেন কিনা এবং তার উপর আমাদের কোনও এম.এল.এ.দের নিয়ে বৈঠক করবেন কিনা, যাতে জেলায় এই মাস্টার প্ল্যানের ব্যাপারে এম.এল.এ.রাও সক্রিয় ভূমিকা নিতে পারে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** বন্যা প্রতিরোধের জন্য একটা এক্সপার্ট কমিটি তৈরি করা হয়েছিল তাঁরা গত কয়েক বছর আগে তাঁদের রিপোর্ট দিয়েছিলেন। সেই ধরেই কোথাও কোথাও কাজকর্ম চলছে, অর্থের জন্য আমাদের যতখানি কাজ করা প্রয়োজন ততখানি হচ্ছে না। মাননীয় বিধায়ক দিলীপবাবু ভাল প্রস্তাব দিয়েছেন। এক্সপার্ট কমিটির রিপোর্ট নিয়ে আমরা জেলায় জেলায় আলোচনা করব।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—গঙ্গার ভাঙ্গন প্রতিরোধের ব্যাপারে রাজ্য সরকারের পক্ষ থেকে গঙ্গা সংক্রান্ত যে অল ইন্ডিয়া কমিটি আছে আপনি নিজে তার ভাইস প্রেসিডেন্ট। সঙ্গত কারণে আপনি যে সমস্ত প্রস্তাব গ্রহণ করেছেন গঙ্গা মাস্টার প্ল্যান বা গঙ্গার যে কমিটি পাটনায় যার হেড কোয়ার্টার্স সেগুলি বিশেষ করে মুর্শিদাবাদ, মালদা, ফারাক্কা প্রতিরোধ করতে পারে, ফারাক্কায় নতুন সংকট দেখা দিয়েছে আমরা সাবজেক্ট কমিটির স্টাডি ট্যুরে গিয়ে তা দেখেছি। এদিকে বাংলায় নতুন দিপ সৃষ্টি হয়েছে অপর দিকে বিহার লাভবান হচ্ছে এই ভাঙ্গনের ফলে। এই অবস্থায় মাস্টার প্ল্যান কার্যকর করার যে সমস্ত পরিকল্পনা রাজ্য সরকারের পক্ষ থেকে নেওয়া হয়েছে সেটা কবে নাগাদ কার্যকর হবে?

**শ্রী দেবব্রত বন্দোপাধ্যায় ঃ** গঙ্গা ভাঙ্গন প্রতিরোধের ব্যাপারে ইতিমধ্যে গত কয়েক বছর ধরে আমি এবং মাননীয় মুখ্যমন্ত্রী কয়েকবার কয়েকটি প্রস্তাব কেন্দ্রের কাছে তুলেছিলাম। বিশেষ করে ফারাক্কা ব্যারেজ প্রকল্প তৈরি করার পর গঙ্গার ভাঙ্গন প্রতিরোধের জন্য যে টাকা খরচ হবে তার শতকরা ৫০ ভাগ কেন্দ্রকে শেয়ার করতে বলা হয়েছিল। প্রথমবারে ন্যূনতম ১০ কোটি টাকার কথা বলা হয়েছিল কিন্তু কার্যকর হয় নি।

**শ্রী বীরেণ ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি—আগাম বন্যা প্রতিরোধের ব্যবস্থায় কালনার কোনও ব্যবস্থা হবে কিনা? কালনা মহকুমার কয়েকটি জায়গা এবং কালনা শহর খুবই বিপন্ন। কালনা মহকুমার অন্তর্গত জালুইডাঙ্গা গ্রামটির অনেকটাই অলরেডি গঙ্গাগর্ভে চলে গেছে। রেল লাইনের মাত্র কয়েক গজ দূরে গঙ্গা এগিয়ে এসেছে, ইমিডিয়েট গঙ্গা বাঁধার ব্যবস্থা না করলে ব্যান্ডেল কাটোয়া রেল লাইনটি বিধ্বস্ত হয়ে যাবে। সমস্ত যোগাযোগ বন্ধ হয়ে যাবে। এই সম্বন্ধে কোনও ব্যবস্থা নেওয়া হয়েছে কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** কালনা শহর এবং সংশ্লিষ্ট গ্রামগুলি রক্ষা করার জন্য আমরা কিছু কিছু পরিকল্পনা গ্রহণ করেছি। কিছু কাজ শুরু করা হবে, গঙ্গা পদ্মার ভাঙ্গন প্রতিরোধ পরিকল্পনায় এত বেশি টাকার দরকার তা আমাদের এই সীমিত ক্ষমতায় সম্ভব নয়, তা সত্ত্বেও কাজ হবে।

**শ্রীমতী মহারাণী কোঙার ঃ** আমরা লক্ষ্য করছি, দামোদরসহ অনেক নদীতে পলি পড়ে চর সৃষ্টি হচ্ছে, ফলে সেইসব নদীতে বর্ষায় বন্যা দেখা দিচ্ছে এবং তারফলে ভাঙ্গন সৃষ্টি হচ্ছে। এটা রোধ করতে হলে নদীগুলির সংস্কার দরকার। এ-ব্যাপারে কোনও পরিকল্পনা আছে কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** সব নদীতেই চর পড়ছে, কিন্তু সেগুলো দূর করতে হলে ড্রেজিং করা দরকার। কিছু কিছু জায়গায় আমরা ড্রেজিং করেছি, কিন্তু সার্বিকভাবে সেটা করতে গেলে বিপুল খরচ সাপেক্ষ হবে। সেজন্য সব কাজ করে উঠতে পারছি না।

**শ্রী ইউনুস সরকার ঃ** গত বছর রাণীনগর ব্লক, বিশেষ করে মুর্শিদাবাদ জেলার ভগবানগোলা, জলঙ্গী প্রভৃতি অঞ্চলে ভয়াবহ বন্যা হয়েছিল। ওখানকার গঙ্গায় ভীষণভাবে ভাঙ্গন দেখা দিয়েছে। এক্ষেত্রে আপনার দপ্তর আগাম প্রতিরোধ ব্যবস্থা গ্রহণ করেছে কিনা, এবং করে থাকলে তা কি ধরনের?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** ঐ জেলায় বন্যা প্রতিরোধ ব্যবস্থা বিশেষভাবে গ্রহণ করা হয়েছে, বিশেষ করে ভগবানগোলা, জলঙ্গী, হরিহরপাড়া প্রভৃতি অঞ্চলে। তবে রাণীনগরের ব্যাপারে বলতে পারছি না; নোটিশ দিলে বলে দেব।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** এখানে ভাঙ্গন হচ্ছে—দুই রকমের ভাঙ্গন। একটি হচ্ছে নদীতে

ভাঙ্গন এবং অপরটি বামফ্রন্টের মধ্যে ভাঙ্গন। এই দুটি ভাঙ্গন প্রতিরোধ করবার কোনও পরিকল্পনা আপনার আছে কি?

(নট রিপ্লায়েড)

**শ্রী আব্দুল মান্নান ঃ** একটু আগে সুব্রত মুখার্জি বলছিলেন এবং আমিও বলছি যে, আজকে সেচমন্ত্রী এমন সব উত্তর দিচ্ছেন যা খুবই গুরুত্বপূর্ণ। আমি নিজেও কালনা-ব্যান্ডেল লাইন দেখতে গেছি, কারণ আমি ঐ জেলারই লোক। কিন্তু আমরা এসব গুরুত্বপূর্ণ বিষয় নিয়ে আলোচনা করতে পারছি না, কারণ আমাদের এম.এল.এ.দের নিরাপত্তা আজকে বিঘ্নিত তাঁর নিজের কনস্টিটিউয়েন্সিতেই এবং তারজন্য এসব গুরুত্বপূর্ণ প্রশ্নোত্তর আমরা পার্টিসিপেট করতে পারছি না। আপনি সভার স্পিকার। সরকার পক্ষ এবং আমাদের পক্ষ—দুইপক্ষেরই আপনি কাস্টোডিয়ান। আজকে এম.এল.এ.-দের নিরাপত্তা বিঘ্নিত। এই অবস্থায় আপনি অ্যাসিওর করলে আমরা সেই মানসিকতা নিয়ে এই পর্বে অংশ গ্রহণ করতে পারি। কাজেই এসব বন্ধ রেখে, পাঁচ-সাত মিনিট লাগবে, মন্ত্রী একটা স্টেটমেন্ট করে দিন। তারপর আমরা প্রশ্নপর্বে অংশ গ্রহণ করতে পারব। স্যার, আপনি কাইন্ডলি এটুকু করুন, অ্যাসিওর করুন, কারণ এম.এল.এ.-দের নিরাপত্তা আজকে বিঘ্নিত। কারণ সরকার আজকে ব্যর্থ। তাই এম.এল.এ.দের গুন্ডা এবং পুলিশ দিয়ে পেটাচ্ছেন, এম.এল.এ.দের বিরুদ্ধে ওয়ারেন্ট পর্যন্ত দেওয়া হচ্ছে। এই অবস্থায় এম.এল.এ.দের কোনও নিরাপত্তা নেই। প্রাক্তন মন্ত্রী সুবোধ হাঁসদার উপর আক্রমণ, প্রবীরবাবুর কনস্টিটিউয়েন্সীতে গুলি চালনা ইত্যাদি ছেড়ে দিলাম, কিন্তু চারিদিকে একটা ললেসনেস। আজকে এম.এল.এ.দের নিরাপত্তাও যদি বিব্রত হয় তাহলে কি করে হবে?

### সরকারি কলেজের অধ্যাপকদের বদলির নিয়মনীতি

***৭৪৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৯১।) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

সরকারি কলেজের অধ্যাপকদের বদলির নিয়ম কোন সাল থেকে কার্যকর হয়েছে?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** সরকারি কলেজের অধ্যাপকদের বদলির বর্তমান নিয়ম ১৯৮২ সাল থেকে কার্যকর হয়েছে।

[11-50—12-00 Noon]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, সরকারি কলেজের বদলির নিয়ম অনুযায়ী ১৯৯১ সালে অধ্যাপকদের বদলির তালিকা প্রস্তুত হয়েছিল কিনা এবং কার্যকর হয়েছিল কিনা?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** বদলির তালিকা নিয়ম অনুসারে করা হয়েছে এবং সেইভাবেই

সেটা কার্যকর করা হয়েছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** এই যে তালিকা এই তালিকা অনুসারে অধ্যাপক সমিতির অন্তর্ভুক্ত সরকারি দলের অনুগামী কিছু অধ্যাপকের নাম ছিল যাঁরা কলকাতার আশে-পাশে থাকেন। বদলির নিয়ম অনুসারে অন্য জায়গায় চলে যেতে হবে তাঁদের বলে এই ব্যাপারে কোনও সমস্যা দেখা দিয়েছিল কিনা এবং এই ব্যাপারে আপনাকে হস্তক্ষেপ করতে হয়েছে কিনা জানাবেন কি?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** যে কোনও বদলি নিয়ে সমস্যা হয়, এটা সরকারি দলের অনুগামী কি অনুগামী নয় সেটা প্রশ্ন নয়। বদলির স্থগিতের ব্যাপারে অনেক অধ্যাপক অধ্যাপিকা ব্যক্তিগত কথা বলে আবেদন করে শারীরিক অসুস্থতা পারিবারিক বিপর্যয়ের কারণ দেখিয়ে আবেদন করেন। কয়েকটি ক্ষেত্রে এই যৌক্তিকতা বিচার করে গ্রহণ করা হয়। অর্থাৎ অনেক সময় সাময়িক স্থগিত রাখা হয় এবং অনেক সময় বদলি স্থগিত রাখতে হয়। এটা সবই মানবিক কারণে। সেই কারণে কারা সরকারি দলের অনুগামী কি অনুগামী নয়, কোন সমিতির অন্তর্ভুক্ত এটা বিচার করা হয় না। দু-একটি ক্ষেত্রে আমাদের হস্তক্ষেপ করতে হয়েছে এবং এটা করতে হয়। এবারে দু-একটি ক্ষেত্রে তাই করা হয়েছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** এই রকম দু-একজন কে যে করা হয়েছে তাঁদের নাম আপনি বলতে পারবেন? এবং কোন কলেজের অধ্যাপক তাঁরা?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** আপনি আলাদা ভাবে নাম জেনে যদি খুশি হন তাহলে আপনি আমাকে চিঠি দিন, আমি এই সম্পর্কে যা কিছু হয়েছে সব আপনাকে নিশ্চয়ই জানাব।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে মানবিক কারণে বদলি স্থগিত করতে হয়, বাতিল করতে হয়। এই ক্ষেত্রে দেখা যাচ্ছে উত্তরবঙ্গে ভিক্টোরিয়া কলেজে, এ.ডি.এম. কলেজে বদলি হওয়ায় এবং শিক্ষককের অপ্রতুলতার জন্য এই নতুন শিক্ষা বর্ষে ছাত্র-ছাত্রিরা শিক্ষা গ্রহণ করতে পারছে না, তারা অত্যন্ত অসুবিধার মধ্যে পড়ে যাচ্ছে। অনেক ডিপার্টমেন্টে অধ্যাপকের ক্রাইসিস দেখা দিয়েছে, লেখাপড়া হচ্ছে না। নতুন শিক্ষক অ্যাপয়েন্ট করে যে সমস্ত ডিপার্টমেন্টে ক্রাইসিস রয়েছে সেটা পূরণ করার ব্যাপারে উদ্যোগ উচ্চ শিক্ষা দপ্তরের পক্ষ থেকে নেওয়া হচ্ছে কিনা জানাবেন কি?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি যে এই কথা ঠিক কুচবিহার বা ঝাড়গ্রামে যে কলেজ আছে সেখানে বিভিন্ন বিভাগে কিছু কিছু অধ্যাপকের পদ খালি হয়ে আছে। সাধারণত দেখা যায় যাঁদের নতুন নিয়োগ করা হচ্ছে দার্জিলিং, কুচবিহার এবং ঝাড়গ্রামে তাঁদের নিয়োগ করতে গিয়ে দেখা যাচ্ছে তাঁরা সেখানে যেতে চান না। অহরহ এই ঘটনা ঘটছে। এই ব্যাপারে সমস্যার সমাধান করা খুব কঠিন। আবার এমনও দেখা যায়

দূরে বদলি করা হয়েছে, মাননীয় হাই-কোর্টের আদেশ বলে সেটা সাময়িক ভাবে স্থগিত করতে হয়। এই সমস্ত কারণে দার্জিলিং, কুচবিহার, এবং ঝাড়গ্রামে অনেক অধ্যাপকের পদ খালি হয়ে থাকে। আমরা চেষ্টা করছি, আলাপ-আলোচনা করছি যাতে এই শূণ্য পদ পূরণ করা যায়। মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি কাজটা খুব কঠিন, কারণ নব নিযুক্ত যাঁরা আছেন বর্তমানে তাঁদের মধ্যে মহিলাও আছেন। তাঁদের নানা অসুবিধা আছে, পরিবার ছেড়ে দূরে যেতে অসুবিধা হয়। এইভাবে ঠিক করা যাবে কিনা জানি না, তবে আমি চেষ্টা করব এই কলেজগুলিতে আরও বেশি অধ্যাপক অধ্যাপিকা পাঠাতে পারি।

কিছু কিছু ডিপার্টমেন্ট আছে যেসব ডিপার্টমেন্টে খালি থাকার জন্য নিয়মিত ক্লাশ করা কঠিন হয়ে দাঁড়াচ্ছে, আমাদের পক্ষে খুব কঠিন হয়ে দাঁড়াচ্ছে, এই সমস্ত জায়গাতে শূণ্যপদে নতুন যাঁরা তাঁদের সব সময়ে আমরা পাঠাতে পারছি না। কোনও কোনও জায়গায় তাঁরা যেতে চাইছেন না। কোনও কোনও জায়গায় হাইকোর্টের নির্দেশ থাকার জন্য আমরা পাঠাতে পারছি না। কোনও কোনও জায়গায় শারীরিক অসুস্থতার জন্য যেতে পারছেন না। এই বাধাগুলো দূর করতে হবে। কিছু কিছু জায়গায় অধ্যাপক গেছেন। আমরা আপ্রাণ চেষ্টা করব।

**শ্রী নির্মল দাস ঃ** পুরনো শিক্ষকদের ক্ষেত্রে হতে পারে, কিন্তু যিনি নতুন অ্যাপয়েন্টেড হবে, তাঁদের ক্ষেত্রে এই রকম হবে কেন?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** তাঁরা যদি নিয়োগপত্র গ্রহণ না করেন, তাঁরা যদি অসম্মতি জ্ঞাপন করেন তাহলে—পি.এস.সি. থেকে পাস করে তাঁরা যদি না যান তাঁদের আমরা আইনসম্মত ভাবে কিছু করতে পারি না। একমাত্র তাঁদের অনুরোধ করা ছাড়া আমরা কিছু করতে পারব না।

**শ্রী ইউনুস সরকার ঃ** এই মুহূর্তে কলেজ অধ্যাপকের কোনও আবেদন পেন্ডিং আছে কিনা এবং নতুন ভাবে নিয়োগের যে তালিকা, সেই ধরনের কোনও তালিকা পড়ে আছে কিনা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**মিঃ স্পিকার ঃ** আপনাকে নোটিশ দিতে হবে। এটা হয় না। উনি এই মুহূর্তে বলবেন কি করে?

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি—নতুন শিক্ষক যাঁরা নিযুক্ত হচ্ছেন তাঁদের জয়েন করার জন্য কতবার এবং কতদিনের মধ্যে যোগ দেবার টাইম দেবেন? ২য়ত এ্যাড-হক ভিত্তিতে যেসব জায়গায় কেউ যাচ্ছেন না, যেমন, মালদহ, চাঁচল এইসব যে জায়গাগুলো আছে ওখানে কাজ চালাবার জন্য অ্যাড-হক ভিত্তিতে কিছু ভাবছেন কিনা?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** এই ব্যাপারে আমরা সাধারণত যাঁরা যেতে অস্বীকার করেন তাঁদের কিছুটা সময় দিই। আলাপ-আলোচনার জন্য সময় দিতে হয়। শেষ পর্যন্ত তাঁরা যদি না যান তখন একটা নির্দিষ্ট সময়ের পরে আমাদের ব্যবস্থা নিতে হয়। তবে কতদিনের মধ্যে যেতে হবে এই রকম বাঁধাধরা নিয়ম কিছু নেই। নিয়োগ বাতিল করে দেওয়া আমাদের উদ্দেশ্য নয়। আমরা চাই তাঁরা যাতে যান। এমনিতেই এরজন্য সময় লাগে। পি.এস.সি. এই রকম তালিকা তৈরি করেন। আমরা চেষ্টা করব যাতে তাঁরা যোগ দিতে পারেন সেই রকম বন্দোবস্ত করতে, তাঁদের সঙ্গে কথাবার্তা বলে তাঁদের এই ব্যাপারে রাজি করানো। সুতরাং সেইভাবে আমরা ভাবছি না। ২য়ত অ্যাড-হক ভিত্তিতে সরকারি কলেজে অধ্যাপক, অধ্যাপিকা নিয়োগ করার নিয়ম নেই। এটা বাতিল হয়ে গেছে। আমরা এইভাবে নিয়োগ করতে পারি না।

**Mr. Speaker :** Now, the question hour is over.

## Starred Questions

## (to which written answers weree laid on the Table)

### কেন্দ্রীয় সরকার কর্তৃক ফুড প্রসেসিং ইন্ডাস্ট্রিজ দপ্তর বন্ধের প্রস্তাব

*৭৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *২১৯৬।) **শ্রী দীপক মুখার্জি ঃ** ফুড প্রসেসিং ইন্ডাস্ট্রিজ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কেন্দ্রীয় সরকার ফুড প্রসেসিং ইন্ডাস্ট্রিজ দপ্তরটি তুলে দেওয়ার জন্য প্রস্তাব দিয়েছেন; এবং

(খ) সত্যি হলে, তার কারণ কি?

**ফুড প্রসেসিং ইন্ডাস্ট্রিজ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) রাজ্য সরকারের জানা নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

### Proposal for Regulation of Land use in the Chronically Flood Affected Areas

***745.** (Admitted Question No. *1045) **Dr. Tarun Adhikary and Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Irrigation and Waterways Department be pleased to state—

(a) Whether the State Government has any proposal for regulation of land use in the chronically flood affected areas of West Bengal;

(b) if so,

(i) the brief outline of the proposal; and

(ii) the steps if any, taken/proposed to be taken in this matter?

**Minister-in-Charge of Irrigation & Waterways Deptt :**

(a) The Question of adoption of regulation of land use in chronically flood affected area will be considered after finalisation of draft bill on Flood plain Zoning which is under examination of the Govt.

(b) (i) Yet to take a concrete shape.

(ii) Under contemplation.

**কাটোয়া ১নং পঞ্চায়েত সমিতি এলাকায় রুর‍্যাল ট্রেড শেড নির্মাণ**

***৭৪৬।** (অনুমোদিত প্রশ্ন নং *২৩৮৯।) **শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কাটোয়া ১নং পঞ্চায়েত সমিতি এলাকায় রুর‍্যাল ট্রেড শেড নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি না;

(খ) থাকলে, উক্ত কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়; এবং

(গ) উক্ত কাজে বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) বর্তমান আর্থিক বছরে শুরু হবে বলে আশা করা যায়।

(গ) এক লক্ষ পঞ্চাশ হাজার টাকা।

**কেন্দ্রীয় বিদ্যালয় স্থাপন**

***৭৪৭।** (অনুমোদিত প্রশ্ন নং *২৬১৯।) **শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ও শ্রী আব্দুল মান্নান ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত তিন বছরে রাজ্যে কেন্দ্রীয় বিদ্যালয় স্থাপনের জন্য রাজ্য সরকার কেন্দ্রীয়

সরকারের কাছে কোনও প্রস্তাব পাঠিয়েছেন কি না; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কতগুলি বিদ্যালয় খোলার জন্য ঐ প্রস্তাব পাঠানো হয়েছে?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**হাওড়া জেলায় রঘুদেববাটি বিদ্যালয়ের ছাত্রাবাস**

*৭৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৫৬।) **শ্রী রাজকুমার মন্ডল ঃ** তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

হাওড়া জেলার অন্তর্গত রঘুদেববাটি বিদ্যালয়ের ছাত্রাবাসটি কবে নাগাদ চালু হবে বলে আশা করা যায়?

**তফসিলিজাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

এখনই বলা সম্ভব নয়।

**সেচ ব্যবস্থা উন্নতিকল্পে বিদেশি বিশেষজ্ঞ টীমের প্রস্তাব**

*৭৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *২০১৩।) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৯-৯০, ১৯৯০-৯১ ও ১৯৯১-৯২ আর্থিক বছরগুলিতে সেচ ব্যবস্থার উন্নতির জন্য রাজ্য সরকার বিদেশি বিশেষজ্ঞ টীমের মাধ্যমে কি কি প্রস্তাব গ্রহণ করেছেন; এবং

(খ) উক্ত প্রস্তাব অনুযায়ী উল্লিখিত আর্থিক বছরগুলিতে তা কতটা কার্যকর হয়েছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কোনও প্রস্তাব গ্রহণ করেন নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**বিদ্যালয়বিহীন গ্রামের সংখ্যা**

*৭৫০। (অনুমোদিত প্রশ্ন নং *১১৬৬।) **শ্রী শিবপ্রসাদ মালিক এবং শ্রী দীপক**

**মুখার্জি ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বিদ্যালয়বিহীন গ্রামের সংখ্যা কত;

(খ) বিদ্যালয়বিহীন গ্রামগুলিতে বিদ্যালয় স্থাপন করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(গ) থাকলে, তা কবে স্থাপিত হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রাথমিক বিদ্যালয়বিহীন বসতির সংখ্যা ১৩৮৯ টি।

(খ) হ্যাঁ, আছে।

(গ) বর্তমানে কলকাতার মহামান্য মহাধর্মাধিকরণের প্রদত্ত অন্তর্বর্তীকালীন নিষেধাজ্ঞাজনিত কারণে প্রাথমিক বিদ্যালয় স্থাপন সংক্রান্ত কাজকর্ম বন্ধ আছে। উক্ত নিষেধাজ্ঞা প্রত্যাহৃত হলে জেলা প্রাথমিক বিদ্যালয় সংসদগুলি প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করবে।

### রায়দিঘীতে ডিগ্রি কলেজ স্থাপন

***৭৫১।** (অনুমোদিত প্রশ্ন নং *২৬৮৫।) **শ্রী প্রবোধ পুরকাইত ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, দক্ষিণ ২৪-পরগনা জেলার রায়দিঘীতে ডিগ্রি কলেজ স্থাপনের বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত কলেজ স্থাপনের জন্য কি কি পদক্ষেপ গ্রহণ করা হয়েছে?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

### মেদিনীপুর জেলার গোয়ালতোড়ে কাজু প্রসেসিং কারখানা স্থাপন

***৭৫২।** (অনুমোদিত প্রশ্ন নং *২৫৩০।) **শ্রী কৃষ্ণপ্রসাদ দুলে ঃ** ফুড প্রসেসিং ইন্ডাস্ট্রিজ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

মেদিনীপুর জেলার গোয়ালতোড় থানা এলাকায় কাজু প্রসেসিং শিল্প কারখানা করার

কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**ফুড প্রসেসিং ইন্ডাস্ট্রিজ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

**মাদুর শিল্পের উন্নয়ন**

***৭৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *২০৫২।) ডাঃ মানস ভুঁইয়া ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মাদুর শিল্পের উন্নয়নের জন্য সরকার কোনও পদক্ষেপ গ্রহণ করেছেন কি না; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, মাদুরের বিপননের ক্ষেত্রে কি কি পদক্ষেপ গ্রহণ করা হয়েছে?

**কুটির ও ক্ষুদ্রায়তন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) নিম্নলিখিত পদক্ষেপ গ্রহণ করা হয়েছে ঃ—

(১) সমবায়ের মাধ্যমে মাদুর শিল্পীদের সংগঠিত করা

(২) উন্নতমানের মাদুর তৈরি করার জন্য প্রশিক্ষণ ও কারিগরি সহায়তা দেওয়া

(৩) মাদুর কাঠি দিয়ে নতুন নতুন হস্তশিল্পজাত জিনিস তৈরি করতে শিল্পীদের উৎসাহিত করা এবং বাজারের চাহিদা মাফিক নক্সা ও কারুকার্য করা মাদুর তৈরি করতে শিল্পীদের জেলা, রাজ্য ও জাতীয়স্তরে পুরস্কৃত করা।

(৪) উৎপাদনের ক্ষেত্রকে প্রসারিত করার জন্য বিভিন্ন খাতে বিশেষভাবে কার্যকর মূলধনের খাতে সরাসরি অথবা সমবায়ের মাধ্যমে শিল্পীদের মূলধনের যোগান দেওয়া।

(৫) পশ্চিমবঙ্গ রাজ্য কারুশিল্প সমবায় সমিতি এবং পশ্চিমবঙ্গ হস্তশিল্প উন্নয়ন নিগমের মাধ্যমে বিপননের ক্ষেত্রকে প্রসারিত করা।

(৬) রাজ্যস্তরে এবং পশ্চিমবঙ্গের পর্যটন কেন্দ্রগুলিতে শিল্পমেলা সংগঠিত করে মাদুর তথা কারুশিল্পীদের সম্পূর্ণ সরকারি খরচে সরাসরি বিপননের সুযোগ করে দেওয়া এবং ক্রেতার সঙ্গে সংযোগ স্থাপন করার ব্যবস্থা করা।

**আদিবাসীদের সার্টিফিকেট প্রদানে বিধিনিষেধ**

***৭৫৪।** (অনুমোদিত প্রশ্ন নং *২৭০৩।) **শ্রী সুশীল বিশ্বাস ঃ** তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আদিবাসীদের সার্টিফিকেট দেবার উপর সরকার কোনও নিষেধ আরোপ করেছেন কি না;

(খ) ভূমিজ সম্প্রদায় তফসিলি উপজাতি সম্প্রদায়ভুক্ত কি না; এবং

(গ) 'খ'. প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, নদীয়া জেলার কৃষ্ণগঞ্জ ব্লকে উক্ত সম্প্রদায়ভুক্ত ব্যক্তিবর্গকে জাতিভুক্ত সার্টিফিকেট দেওয়া হবে কি না?

**তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) না।

(খ) হ্যাঁ।

(গ) কৃষ্ণগঞ্জ ব্লকের আদিবাসী কোনও ব্যক্তি যদি নিজেকে ''ভূমিজ'' সম্প্রদায়ভুক্ত বলিয়া দাবি করেন এবং আদিবাসী সার্টিফিকেট চাহেন, তবে যথাযথ অনুসন্ধানের পর যদি প্রমাণিত হয় যে তিনি প্রকৃতপক্ষেই ''ভূমিজ'' সম্প্রদায়ভুক্ত, সেইক্ষেত্রে তিনি অবশ্যই এইরূপ সার্টিফিকেট পাইবেন।

**ময়না কেবিন ড্রেনেজ প্রকল্প**

***৭৫৫।** (অনুমোদিত প্রশ্ন নং *২৩১৭) **শ্রী মানিক ভৌমিক ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মেদিনীপুর জেলার ময়না ব্লকের বেসিন ড্রেনেজ প্রকল্পের কাজ শুরু হয়েছে;

(খ) সত্যি হলে, কতখানি কাজ সম্পূর্ণ হয়েছে;

(গ) উক্ত প্রকল্পের বাকি অংশের কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়; এবং

(ঘ) উক্ত প্রকল্পের জন্য অধিকৃত জমির ক্ষতিপূরণের টাকা দেওয়া হয়েছে কি না?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) প্রায় ৮০ শতাংশ কাজ সম্পূর্ণ হয়েছে।

(গ) ১৯৯৩-৯৪ সাল নাগাদ শেষ হবে বলে আশা করা যায়।

(ঘ) অধিকৃত জমির ক্ষতি পূরণের টাকা মোটামুটিভাবে সম্পূর্ণ দেওয়া হয়েছে অল্প কিছু জমির শতকরা কুড়ি ভাগ টাকা দেওয়া এখনও সম্পূর্ণ হয় নি।

**খড়গপুর আই.আই.টি.-তে স্কুল অব ম্যানেজমেন্ট স্থাপন**

***৭৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *৮২২) ডাঃ দীপক চন্দ ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

এটা কি সত্যি যে, মার্কিন সহযোগিতায় খড়গপুরের আই.আই.টি.-তে একটি স্কুল অব ম্যানেজমেন্ট স্থাপিত হবে?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

এই বিষয়ে সরকারের কাছে কোনও তথ্য নেই।

**কালিন্দী হাইস্কুলে শিক্ষক নিয়োগ**

***৭৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *২২৯৭) শ্রী মৃণালকান্তি রায় ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সাম্প্রতিককালে রামনগরের কালিন্দী ইউনিয়ন হাইস্কুলের শিক্ষক নিয়োগের ব্যাপারে কোনও মামলা আদালতে বিচারাধীন ছিল কি; এবং

(খ) থাকলে, উক্ত মামলাটি বর্তমানে কি অবস্থায় আছে?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) একটি রিট আবেদনের পরিপ্রেক্ষিতে ১৯৯০ সালে এই সংক্রান্ত একটি মামলা সি.ও.নং ৩০৩১(ডব্লু) কলকাতা হাইকোর্টে বিচারাধীন ছিল।

(খ) ৮.৫.৯১ তে মামলাটির নিস্পত্তি হইয়া গিয়াছে।

**পুরুলিয়া জেলায় রূপাই সেচ প্রকল্পের স্লুইস গেট**

***৭৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৭৭) শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলার ঝালদা বিধানসভা কেন্দ্রের অন্তর্গত সেচ প্রকল্পের দুটো স্লুইস

গেটের অবস্থা খারাপ—এ সম্পর্কে সরকার অবগত আছেন কি; এবং

(খ) অবগত থাকলে, উক্ত গেটগুলো মেরামতের জন্য সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করেছেন কি না?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রূপাই সেচ প্রকল্পের দুটি হেড্ রেগুলেটার গেট-এর অবস্থা সম্পর্কে সরকার ওয়াকিবহাল,

(খ) এগুলির মেরামত সম্পর্কে সত্ত্বর যথাযথ ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**পদ্মজা নাইডু মিউজিক কলেজ**

*৭৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *২২২৯) **শ্রী বিদ্যুৎকুমার দাস ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বর্ধমান বিশ্ববিদ্যালয় অনুমোদিত "পদ্মজা নাইডু মিউজিক কলেজ"-এর বর্তমান স্ট্যাটাস কি—(সরকারি, সরকারি স্পনসর্ড অথবা বেসরকারি)?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

সরকার স্পনসর্ড।

**তিস্তা প্রকল্পে ডান ও বাঁহাতি খাল খননে ব্যয়**

*৭৬০। (অনুমোদিত প্রশ্ন নং *২৫০১) **শ্রী দীপক সেনগুপ্ত ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

তিস্তা প্রকল্পের ডান ও বাঁহাতি খাল খননের জন্য নির্ধারিত ব্যয়ের পরিমাণ কত?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

সেপ্টেম্বর, ১৯৯০ এর তিস্তা ব্যারেজ প্রকল্পের প্রথম পর্যায়ের প্রথম উপপর্যায়ে সংশোধিত প্রাক্কলন অনুযায়ী তিস্তা প্রকল্পের ডান হাতি এবং বাঁ হাতি খাল খননের নির্দ্ধারিত ব্যয়ের পরিমাণ যথাক্রমে ৪৯৯.০৩ কোটি টাকা ও ৬২.৪৬ কোটি টাকা।

**মাধ্যমিক শিক্ষক ও শিক্ষাকর্মীদের জন্য কম্প্রিহেনসিভ লিভ রুলস চালু**

*৭৬১। (অনুমোদিত প্রশ্ন নং *২৫২২) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের মাধ্যমিক শিক্ষক ও শিক্ষাকর্মীদের জন্য মধ্যশিক্ষা পর্ষদ যে কম্প্রিহেনসিভ লিভ রুলস-এর প্রস্তাব রাজ্য সরকারের অনুমোদনের জন্য পাঠিয়েছেন তা কত বছর যাবৎ সরকারের বিবেচনাধীন আছে; এবং

(খ) উক্ত বিবেচনাপর্ব শেষ হতে আরও কত সময় লাগবে বলে আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রস্তাবটি মোটামুটিভাবে ১৯৯০ এর নভেম্বর থেকে সরকারের বিবেচনাধীন আছে, এবং

(খ) সরকার দ্রুত সিদ্ধান্ত নেওয়ার চেষ্টা করছেন।

**বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্পের জন্য জলাধার নির্মাণ**

***৭৬২।** (অনুমোদিত প্রশ্ন নং *২৫৭৪) **শ্রী তপন হোড় ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্রের জন্য জলাধার নির্মাণ করার কোনও পরিকল্পনা সরকারের আছে;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কবে থেকে এর কাজ শুরু করা হবে; এবং

(গ) উক্ত প্রকল্পটির জন্য ব্যয়ের পরিমাণ কত?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বক্রেশ্বর জলাধার প্রকল্প রূপায়ণের কাজ আরম্ভ করা রাজ্য বিদ্যুৎ বিভাগের সময়সূচি ও অর্থ সংস্থানের উপর নির্ভরশীল।

(গ) প্রকল্পটির আনুমানিক ব্যয় ৩৬ কোটি ২৮ লক্ষ টাকা।

**নতুন কলেজ স্থাপনে প্রাক-শর্ত**

***৭৬৩।** (অনুমোদিত প্রশ্ন নং *২৪৮৮) **শ্রী শিশিরকুমার সরকার ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

কোন কোন প্রাক শর্ত পূরণ করলে সরকার নতুন কলেজ স্থাপনের জন্য অনুমোদন করেন?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

কিছু কিছু প্রাকশর্ত পূরণ করলেই নতুন কলেজ স্থাপনের অনুমোদন দেওয়া হবে এরকম কোনও সিদ্ধান্ত সরকার গ্রহণ করেন নি। এই ব্যাপারটি স্থানীয় চাহিদা এবং সরকারের আর্থিক সঙ্গতির উপর বহুলাংশে নির্ভরশীল। যাহা হউক, সংগঠক কমিটিকে (Organising Committee) নতুন কলেজের আবেদন পত্রে নিম্নলিখিত শর্তপূরণের কথা উল্লেখ থাকিতে হইবে।

(ক) নতুন কলেজের প্রয়োজনীয় জমি (সমস্ত প্রকারে দায়মুক্ত অবস্থায়) সংগঠক কমিটিকে দিতে হইবে।

(খ) নতুন কলেজের জন্য প্রয়োজনীয় গৃহাদি (ক্লাশ রুম, শিক্ষক ও অধ্যক্ষের বসিবার ঘর, অফিসঘর, গ্রন্থাগার ইত্যাদি) নির্মাণ করিয়া দেওয়া।

(গ) প্রয়োজনীয় আসবাব পত্রাদি (চেয়ার, টেবিল, বেঞ্চ, আলমারী ইত্যাদি) ক্রয় করিয়া দিতে হইবে।

(ঘ) সংরক্ষিত তহবিলে (Reserve Fund) দেড়লক্ষ টাকা জমা দেখাইতে হইবে।

(ঙ) প্রস্তাবিত কলেজ স্থাপনের জন্য স্থানটিতে যাতায়াতের সুব্যবস্থা এবং প্রয়োজনীয় পানীয় জলের ব্যবস্থা করিতে হইবে।

**কলকাতার জল নিকাশি ব্যবস্থা**

*৭৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৭৯) **শ্রী ক্ষিতিরঞ্জন মন্ডল ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

কলকাতার জল নিকাশির জন্য বিদ্যাধরী নদীর সঙ্গে কতগুলি খাল যোগ করা হয়েছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

কলকাতার জল নিকাশির জন্য বিদ্যাধরী নদীর শাখা কুলটি গাঙর নদীর সঙ্গে তিনটি প্রধান নিকাশি খালের সংযোগ করা হয়েছে।

খালগুলি যথাক্রমে—

(১) স্টর্ম ওয়াটার চ্যানেল,

(২) কেষ্টপুর খাল,

(৩) বাগজোলা খাল,

**ব্যাঙ্কের মাধ্যমে শিক্ষকদের পেনশন প্রদান**

***৭৬৫।** (অনুমোদিত প্রশ্ন নং *২৯২৭) **শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের অবসর প্রাপ্ত শিক্ষক ও শিক্ষায়িত্রেরা তাঁদের প্রাপ্ত অবসর ভাতা মহকুমা ট্রেজারী থেকে গ্রহণ করেন; এবং

(খ) সত্যি হলে, ব্লক স্তরে ব্যাঙ্কের মাধ্যমে উক্ত ভাতা দেওয়ার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) শিক্ষক মহাশয়দের অবসর ভাতা ব্যাঙ্কের মাধ্যমে দেওয়ার জন্য প্রচেষ্টা হয়েছিল। কিন্তু কোনও ব্যাঙ্ক এই দায়িত্ব নিতে রাজি হয় নি। বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে। পেনশন যাতে ব্যাঙ্কের মাধ্যমে দেওয়া যায় সেই চেষ্টা চালিয়ে যাওয়া হচ্ছে।

**মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম সেবায়তন শিক্ষণ মহাবিদ্যালয়ে ভর্তি**

***৭৬৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৬৪) **শ্রী আব্দুল মান্নান ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯১-৯২ শিক্ষাবর্ষে মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম সেবায়তন শিক্ষণ মহাবিদ্যালয়ে ভর্তির ব্যাপারে অনিয়মের অভিযোগ সম্পর্কে সরকার অবগত আছেন কি; এবং

(খ) অবগত থাকলে, ঐ অভিযোগের ব্যাপারে কোনও তদন্তের ব্যবস্থা হয়েছে কি না?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**কেন্দ্রীয় সরকার কর্তৃক অনুমোদিত সেচ প্রকল্প**

***৭৬৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১১৮৬) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

কেন্দ্রীয় সরকার পশ্চিমবাংলার কোন কোন সেচ প্রকল্পগুলিকে এখনও অনুমোদন দেন নি?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(১) সুবর্ণরেখা ব্যারেজ প্রকল্প।

(২) কংসাবতী জলাধার প্রকল্পটির আধুনিকীকরণ।

(৩) দ্বারকেশ্বর গন্ধেশ্বরী জলাধার প্রকল্প।

## শিক্ষা কমিশন

***৭৬৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৩৫) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকার শিক্ষা কমিশনের সুপারিশগুলি পেয়েছেন; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, সুপারিশগুলি কি কি?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## পুরুলিয়া জেলার কাড়িয়ার সেচ প্রকল্প

***৭৬৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫৭৮) **শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

পুরুলিয়া জেলার ঝালদা বিধানসভা কেন্দ্রের অন্তর্গত কাড়িয়ার সেচ প্রকল্পটির কাজ বর্তমানে কতদূর অগ্রগতি হয়েছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

মূলবাঁধসহ পাকা জল নিষ্ক্রমণ পথটি (সিপলওয়ে)র কাজ শেষ হয়েছে বাঁধের দুই ধারে দু দুইটি খাল খননের কাজের শতকরা প্রায় ৬০ ভাগ শেষ হয়েছে এবং বাকি কাজ চলছে।

## বান্দোয়ান ব্লকে আদিবাসী মহিলা মহাবিদ্যালয় স্থাপন

***৭৭০।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৯৭) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলার বান্দোয়ান ব্লকে আদিবাসী মহিলা মহাবিদ্যালয় স্থাপন করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, উক্ত মহাবিদ্যালয়ের কাজ কোথায় স্থাপিত হবে এবং কত দিনের মধ্যে কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**ময়না ব্লকের বন্যা প্রতিরোধের জন্য চন্ডিয়া ও কংসাবতী সংস্কার**

***৭৭১।** (অনুমোদিত প্রশ্ন নং *২৩২১) **শ্রী মানিক ভৌমিক ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ময়না ব্লকে বন্যা প্রতিরোধের জন্য চন্ডিয়া ও কংসাবতী নদী সংস্কারের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) না থাকলে, উক্ত ব্লকের বন্যা প্রতিরোধে সরকারিভাবে অন্য কি ব্যবস্থা নেওয়া হয়েছে বা নেওয়া হতে পারে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ময়না ব্লকে বন্যা প্রতিরোধের জন্য চন্ডীয়া নদী সংস্কারের একটি পরিকল্পনা "পাথচন্ডা ও প্লাচখুপী খাল ড্রেনেজ স্কীম" নামে গঙ্গা বন্যা নিয়ন্ত্রণ পর্ষদ এবং কেন্দ্রীয় জল পর্ষদের বিবেচনাধীন আছে। কংসাবতী নদী সংস্কারের কোনও পরিকল্পনা সরকারের নাই।

উক্ত ব্লকে বন্যা প্রতিরোধের জন্য নির্মিত চন্ডীয়া ও কংসাবতী নদীর দুই পাড়ে বাঁধ গুলির নিয়মিত রক্ষণাবেক্ষণ করা হয়ে থাকে।

**দিঘা সমুদ্র সৈকতের ভাঙ্গন রোধ**

***৭৭২।** (অনুমোদিত প্রশ্ন নং *২৪০১) **শ্রী মৃণালকান্তি রায় ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দিঘা সমুদ্র সৈকতে ভাঙ্গন রোধের জন্য কি ধরনের পাথর ব্যবহার করা হয়েছে;

(খ) ঐ পাথর ব্যবহার করার ফলে ভাঙ্গন রোধ করা সম্ভব হয়েছে কি; এবং

(গ) 'খ' প্রশ্নের উত্তর না হলে, উক্ত ভাঙ্গন রোধের জন্য অন্য কোনও পরিকল্পনা গ্রহণ করা হবে কি না?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) দিঘা সমুদ্র সৈকত ভাঙ্গন রোধের জন্য ল্যাটেরাইট ধরনের পাথর ব্যবহার করা হয়েছে এবং কিয়দংশে গ্রানাইট জাতীয় পাথর ব্যবহার করা হয়েছে।

(খ) অনেকাংশে সম্ভব হয়েছে।

(খ) প্রাসঙ্গিক নহে।

## Unstarred Question

## (to which written answers were laid on the Table)

### বোলপুরে মহিলা কলেজ

**২১৩।** (অনুমোদিত প্রশ্ন নং ৩১৪) **শ্রী তপন হোড় ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বোলপুরে "মহিলা কলেজ" স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) উত্তর "হ্যাঁ" হলে, কবে এটি হতে পারে?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বর্তমানে নেই;

(খ) প্রশ্ন ওঠে না।

### রাজ্য সরকারি পেনশন প্রাপকদের নতুন এবং পুরানো আর্থিক অসমতা

**২১৪।** (অনুমোদিত প্রশ্ন নং ৩২৫) **শ্রী তপন হোড় ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকারি পেনশন প্রাপক নতুন এবং পুরানোদের মধ্যে আর্থিক সমতা আনার জন্য সরকারের কোনও প্রস্তাব বিবেচনাধীন আছে;

(খ) থাকলে, কিভাবে এবং কবে-নাগাদ এটি কার্যকর হতে পারে; এবং

(গ) পেনশন প্রাপকদের মেডিক্যাল অ্যালাউন্স দেওয়ার ব্যাপারে সরকারের কোনও পরিকল্পনা আছে কি না?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না;

(খ) প্রশ্ন ওঠে না;

(গ) না।

**নতুন অনার্স বিভাগ প্রবর্তন করা মহাবিদ্যালয়ের সংখ্যা**

**২১৫।** (অনুমোদিত প্রশ্ন নং ৪০৭) **শ্রী সুশান্ত ঘোষ ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯১-৯২ আর্থিক বছরে রাজ্যে কতগুলি মহাবিদ্যালয়ে নতুন অনার্স বিভাগ খোলা হয়েছে; এবং

(খ) তন্মধ্যে, মেদিনীপুর জেলার কোন কোন কলেজে অনার্স বিভাগ খোলা হয়েছে?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ** (ক) উক্ত আর্থিক বছরে রাজ্যে দুটি মহাবিদ্যালয়ে নতুন অনার্স বিভাগ খোলা হয়েছে;

(খ) একটি কলেজেও না।

**বনগাঁ ও বারাসাত মহকুমায় দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থার বাস**

**২১৬।** (অনুমোদিত প্রশ্ন নং ৪৬৭) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

জুন ১৯৯১ থেকে জানুয়ারি '৯২ পর্যন্ত দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থা পরিবহন উত্তর-চব্বিশ পরগনা জেলার বনগাঁ এবং বারাসাত মহকুমায় কতগুলি বাস চালু করেছেন?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** বারাসাত মহকুমায় মোট ৬ টি রুটে ৩৭টি বাস নিম্নোক্ত রুটে চলাচল করছে ঃ—

(ক) বারাসাত-ডানলপ

(খ) বাদু-ডানলপ

(গ) বারাসাত-ডানলপ (ভায়া-খড়দা)

(ঘ) হাবড়া-এসপ্লানেড (ভায়া-বারাসাত)

(ঙ) হাবড়া-ব্যারাকপুর (ভায়া-আওয়ালসিটি চৌরাস্তা এবং নৈহাটি)

*(চ) হাবড়া-দিঘা (ভায়া-এসপ্লানেড)*

বনগাঁ মহকুমায় দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশনের বাস চালানো এখন পর্যন্ত সম্ভব হয় নি, যদিও ঐ মহকুমায় বাস চালানোর পরিকল্পনা আছে।

**বনগাঁ-বারাসাত রুটে মিডি বাস**

**২১৭।** (অনুমোদিত প্রশ্ন নং ৪৭০) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বনগাঁ থেকে বারাসাত (ভায়া ঝাউডাঙ্গা, পাঁচপোতা) পর্যন্ত দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থার মিডি বাস চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, পরিকল্পনাটি কবে নাগাদ কার্যকর করা সম্ভব হবে বলে আশা করা যায়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বর্তমানে নেই;

(খ) প্রশ্ন ওঠে না।

**বারাসাত-বেড়ী গোপালপুর রুটে মিডি বাস**

**২১৮।** (অনুমোদিত প্রশ্ন নং ৪৮৭) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তর চব্বিশ-পরগনা জেলার বারাসাত-বেড়ী গোপালপুর (ভায়া গোবরডাঙ্গা) রুটে দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থার মিডি বাস চালু করার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের বিবেচনাধীন আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ পরিকল্পনাটি কার্যকর হবে বলে আশা করা যায়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বর্তমানে এমন কোনও পরিকল্পনা নেই;

(খ) প্রশ্ন ওঠে না।

**চাঁদপাড়ায় বাস স্ট্যান্ড**

**২১৯।** (অনুমোদিত প্রশ্ন নং ৪৯৫) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তর চব্বিশ-পরগনা জেলার চাঁদপাড়ায় দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থার জন্য

বাস স্ট্যান্ড নির্মাণ করার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের বিবেচনাধীন আছে কি না; এবং

(খ) থাকলে, উক্ত পরিকল্পনার কাজ শুরু না হবার কারণ কি?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না। এমন কোনও পরিকল্পনা বিবেচনাধীন নেই;

(খ) প্রশ্ন ওঠে না।

**ঝাউডাঙ্গা হাইস্কুল উন্নতীকরণ**

**২২০।** (অনুমোদিত প্রশ্ন নং ৫১১) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তর ২৪-পরগনা জেলার গাইঘাটা বিধানসভা কেন্দ্রের অন্তর্গত ঝাউডাঙ্গা হাইস্কুলকে মাধ্যমিক পর্যন্ত উন্নিত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা বাস্তবায়িত করা সম্ভব হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বর্তমানে নেই;

(খ) প্রশ্ন ওঠে না।

**গাইঘাটা ব্লকে সাক্ষরতা কর্মসূচি**

**২২১।** (অনুমোদিত প্রশ্ন নং ৫১৮) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** শিক্ষা (প্রথা বহির্ভূত) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সাক্ষরতা কর্মসূচিতে গাইঘাটা ব্লকে ৩১.১.৯২ পর্যন্ত কত টাকা ব্যয় হয়েছে; এবং

(খ) উক্ত সময়ে উক্ত এলাকায় কতজনকে সাক্ষর করা সম্ভব হয়েছে (অঞ্চলওয়ারী)?

**শিক্ষা (প্রথা বহির্ভূত) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) গাইঘাটা ব্লকসহ সমস্ত উত্তর ২৪-পরগনা জেলা সার্বিক সাক্ষরতা কর্মসূচির আওতায় এসেছে। প্রত্যেক ব্লকের খরচের পৃথক পৃথক হিসাব এখনই বলা সম্ভব নয়;

(খ) গাইঘাটা ব্লকে ২৯.২.৯২ তারিখ পর্যন্ত ৯ থেকে ১৪ বছর বয়সের ৪০১২ জন এবং ১৫ থেকে ৫০ বছর বয়সের ৪৪,২১৭ জন অর্থাৎ মোট ৪৮,২২৯ জন পড়ুয়া সাক্ষরতা কেন্দ্রগুলিতে উপস্থিত হয়ে সাক্ষরতা শিক্ষা গ্রহণ করে চলেছেন;

এখনও শিক্ষা সম্পূর্ণ না হওয়ায় সাক্ষরতার মান মূল্যায়ন করা সম্ভব হয় নি।

**গোবরডাঙ্গা পৌর সাক্ষরতা সমিতি**

**২২২।** (অনুমোদিত প্রশ্ন নং ৫৩৬) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** শিক্ষা (প্রথা বহির্ভূত) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সাক্ষরতা কর্মসূচিতে গোবরডাঙ্গা পৌর সাক্ষরতা সমিতি ৩১.১.৯২ পর্যন্ত কত টাকা পেয়েছে; এবং

(খ) উক্ত সময়ে কতজনকে সাক্ষর করা সম্ভব হয়েছে (ওয়ার্ডওয়ারী)?

**শিক্ষা (প্রথা বহির্ভূত) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) পশ্চিমবঙ্গ সরকার সাক্ষরতা কর্মসূচি রূপায়ণের জন্য উত্তর ২৪-পরগনা জেলা প্রশাসনকে অর্থ মঞ্জুর করেছেন। আলাদাভাবে উক্ত পৌর সাক্ষরতা সমিতিকে কোনও অর্থ রাজ্য-সরকারের তরফ থেকে মঞ্জুর হয় নি;

(খ) পড়ুয়াদের মূল্যায়ন না হওয়া পর্যন্ত নব-সাক্ষরদের পরিসংখ্যান দেওয়া যাচ্ছে না।

**পোতাপাড়া (গাইঘাটা) প্রাথমিক বিদ্যালয়**

**২২৩।** (অনুমোদিত প্রশ্ন নং ৫৩৭) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, গাইঘাটা থানার অন্তর্গত পোতাপাড়া প্রাথমিক বিদ্যালয়ের ছাত্র-সংখ্যা দুশ-র অধিক হলেও শিক্ষক মাত্র একজন; এবং

(খ) সত্যি হলে, উক্ত বিদ্যালয়ে শিক্ষক সংখ্যা বৃদ্ধি করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) এটা সত্যি নয়। উক্ত বিদ্যালয়ে মোট ছাত্রসংখ্যা বর্তমানে ১০৮, যার গড় উপস্থিতি ৯২ জন। উক্ত বিদ্যালয়ে বর্তমানে ২ (দুই) জন শিক্ষক কর্মরত আছেন;

(খ) প্রশ্ন ওঠে না।

**সুন্দরবন উন্নয়নে জার্মানী সাহায্য**

**২২৪।** (অনুমোদিত প্রশ্ন নং ৯৪৮) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** উন্নয়ন ও পরিকল্পনা (সুন্দরবন বিষয়ক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সুন্দরবন উন্নয়নের জন্য জার্মানী থেকে আর্থিক সাহায্য পাওয়া যাচ্ছে; এবং

(খ) সত্যি হলে উক্ত অর্থের পরিমাণ কত?

**উন্নয়ন ও পরিকল্পনা (সুন্দরবন বিষয়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) সুন্দরবন উন্নয়নের জন্য জার্মানী থেকে অর্থ সাহায্যের ব্যাপারটি এখনও আলোচনার স্তরে আছে; এবং

(খ) প্রায় ৬৭ কোটি টাকার আর্থিক সাহায্যের কথা আলোচিত হচ্ছে।

## Wakf premises approved for lease in Calcutta Metropolitan Areas

**225.** (Admitted Question No. 1072) **Shri Chowdhury Abdul Karim, Shri Saugata Roy and Shri Abdus Salam Munshi :** Will the Minister-in-Charge of the Judicial (Wakf) Department be pleased to state—

(a) Whether the West Bengal Wakf Board has approved proposal(s) for lease in respect of some Wakf Estate/properties in Calcutta Metropolitan Areas during the last three years; and

(b) if so,

(i) the terms and conditions of such lease;

(ii) the brief outlines of such approvals; and

(iii) the major reasons thereof ?

**Minister-in-Charge of the Judicial (Wakf) Department :** (a) Yes;

(b) A list of such proposals approved by the Board during the last three years along with their terms and conditions and major reasons thereof is given in the statement.

**1989-90**

| No. of Wakf premises approved for lease | Terms and conditions of lease | Reasons of Lease |
|---|---|---|
| 1. 17A, Swinhoe Street Calcutta | 51 years with option for further 24 years, Rs. 2 lakhs premium and Rs. 1 lakh donation towards Muslim Girls Hostel, Calcutta. Rent Rs.2,000/- per month. | To enhance the income of the Wakf estate for maintenance of the Mosque and also for accommodation of the Wakf's descendants. |
| 2. 2, Imdad Ali Lane Calcutta | 51 years with option for further 10 years. Rs.35,000/- donation to the said Hostel. Rent Rs.300/- p.m. 10% increasement in every 6 years. | For development of the Wakf property and to enhance income of the Wakf estate. |
| 3. 77, Dia-mond Harbour Road Calcutta | 51 years with option for 24 years. Rs.12,50,000/- premium & Rs.2 lakhs donation to the said Hostel. Rent Rs. 1,200/- p.m. | For development of the Wakf property and to enhance income of the Wakf estate. |
| 4. 18,Tanti Bagan Lane, Calcutta | 75 years with option for 24 years. Rs.1 lakh premium. Rent Rs.250/- p.m., 10% increasement in every 6 years. | For development of the Wakf property and to enhance income of the Wakf estate. |
| 5. 4,Munshi Sadruddin Lane, Calcutta | 75 years with option for 24 years. Rs. 55,000/- premium. Rent Rs. 500/- p.m, for 10 years thereafter Rs. 1,000/- p.m. , 10% increasement in every 10 years. | The reasons are not readily available as the file has been lying with our Advocate in connection with High Court case. |

| No. of Wakf premises approved for lease | Terms and conditions of lease | Reasons of Lease |
|---|---|---|
| | **1990-91** | |
| 1. 5.Dr. Lal Mohan Bhattacharjee Road Calcutta | 51 years only, Rs. 50,000/- donation to the Muslim Girls Hostel, Calcutta. Rent Rs. 2,000/- for 1st 25 years then with increasement of 12.5%. | For improvement of the Wakf property and to enhance income of the Wakf estate. |
| 2. 48,Jhawtala Road Clacutta | 75 years with option for 25 years Rs. 5,20,000/- premium. Rent Rs. 10,000/- p.m. | The reasons are not readily available as the file has been lying with our Advocate in connection with High Court case. |
| 3. 6,U.N. Brahmachari Street, Calcutta | Premium Rs. 4 lakhs. Other terms are not readily available as the file is lying with our Advocate in connection with High Court case. | -do- |
| | **1991-92** | |
| 1. 96 Baithakkhana Road. Calcutta | The main terms are not readily available as the relevant file is lying with the Advocate in connection with High Court case. Rs. 25,000/- donation to the Muslim Girls Hostel, Calcutta. | The reasons are not readily available as the file has been lying with our Advocate in connection with High Court case. |
| 2. (a) 94/B, Dr.L.M. Bhattacharya Road, Calcutta | 75 years with option for 24 years. Rs. 2 lakhs premium, Rent Rs. 1,500/- p.m. | For development of the Wakf estate and to enhance income thereof. |

| No. of Wakf premises approved for lease | Terms and conditions of lease | Reasons of Lease |
|---|---|---|
| (b) 53, Dr. L.M. Bhattacharyya Road Calcutta | 75 years with option for 24 years, Rs. 1,50,000/- premium, Rent Rs. 400/- p.m. | -do- |
| (c) 90/H/6, Dr.L.M. Bhattacharyya Road Calcutta | -do- | For improvement of the Wakf property to enhance income of the Wakf estate and also for accommodation of existing school & renovation of the Mosque under the Wakf estate. |
| 3. 5, 6/1, 6/2, 6/3 & 6/4, Ballygunj Circular Road, Calcutta | 25 years with option for 24 years, Rs.30 lakhs premium and Rs. 10 lakhs donation to the said Hostel. Rent Rs. 10,000/- p.m. 5% increasement in every 5 years. | For development of |
| 4. 51/1A, Satish Mukherjee Road Calcutta | 75 years with option for 24 years Rs. 22 lakhs donation to the said Hostel. Rs. 90,000/- premium per cottah for available land. Rent 6,000/- p.m. 10% increasement in every 5 years. The developer will look after the Tombs and Monuments of the family standing on the premises in question. The lease deed will register by 23.6.93. | |

### বান্দোয়ানে সোনা ধোয়া শ্রমিকের সংখ্যা

**২২৬। (অনুমোদিত প্রশ্ন নং ১১৩২) শ্রী লক্ষ্মীরাম কিস্কু ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) বান্দোয়ান বিধানসভা কেন্দ্রে সোনা ধোয়া শ্রমিকের সংখ্যা কত;

(খ) উক্ত শ্রমিকদের সংগৃহীত সোনা ক্রয় করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(গ) থাকলে তা কি কি?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) সঠিক সংখ্যা সংগ্রহ করা সম্ভব নয়;

(খ) না;

(গ) প্রশ্ন ওঠে না।

### নির্মীয়মাণ শিল্প-বিকাশ কেন্দ্র

**২২৭। (অনুমোদিত প্রশ্ন নং ১১৭২) শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবাংলায় কোন কোন জেলায় শিল্প-বিকাশ কেন্দ্র গড়ার কাজ চলছে;

(খ) উক্ত শিল্প-বিকাশ কেন্দ্রগুলি গড়ে তোলার কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়; এবং

(গ) ঐ শিল্প-বিকাশ কেন্দ্রগুলিতে কি ধরনের শিল্প কাঠামো/শিল্প গড়ে তোলার সম্ভাবনা রয়েছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ভারী ও মাঝারি শিল্প স্থাপনের জন্য বর্তমানে বাঁকুড়া, মালদহ ও কুচবিহার জেলায় ৩টি শিল্প বিকাশ কেন্দ্র গড়ার কাজ চলছে;

(খ) এই শিল্প-বিকাশ কেন্দ্রগুলি গড়ে তোলার কাজ ১৯৯২-৯৩ আর্থিক বছরে সম্পূর্ণ হবে বলে আশা করা যায়;

(গ) ঐ শিল্প-বিকাশ কেন্দ্রগুলিতে শিল্প স্থাপনের জন্য প্রয়োজনীয় পরিকাঠামো যথা—জল, বিদ্যুৎ, পয়ঃপ্রণালী, রাস্তা গড়ে তোলার কাজ চলছে। অন্যান্য সামাজিক সুবিধাদি ও আবাসনেরও ব্যবস্থা করা হচ্ছে;

এই সব শিল্প-বিকাশ কেন্দ্রে নানা ধরনের ভারী ও মাঝারি শিল্প গড়ে ওঠার সম্ভাবনা রয়েছে।

### নবোদয় বিদ্যালয়

**২২৮।** (অনুমোদিত প্রশ্ন নং ১২৬১) **শ্রী আব্দুল মান্নান ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে নবোদয় বিদ্যালয় স্থাপনের বিষয়ে সরকারের দৃষ্টিভঙ্গির কোনও পরিবর্তন হয়েছে কিনা?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** না।

### ভূমি সংস্কার (সংশোধনী) বিধি, ১৯৮১ অনুসারে সরকারে বর্তানো জমি

**২২৯।** (অনুমোদিত প্রশ্ন নং ১২৯২) **শ্রী ধীরেন্দ্রনাথ সেন ঃ** ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯২ সালের ফেব্রুয়ারি পর্যন্ত সময়ে ভূমি সংস্কার (সংশোধনী) বিধি, ১৯৮১-এর আওতায় কত পরিমাণ জমি ঃ

(১) রাজ্য সরকারে বর্তেছে;

(২) হাইকোর্টের নির্দেশে রাজ্য সরকারের আওতাভুক্ত হয় নি;

(৩) ভূমিহীনদের মধ্যে বিলি করা হয়েছে (জেলাওয়ারী হিসাব)?

**ভূমি ও ভূমি-রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) (১) ২৩,৫২৯.১৬ একর; (২) ৪,৫২৭.৩২ একর;

| | | | | |
|---|---|---|---|---|
| (৩) | বাঁকুড়া | .. | ৪৭০.৬২ | একর |
| | বর্ধমান | ... | ৬৯৫.৭৯ | ” |
| | বীরভূম | .. | ১,৪০৮.৯৩ | ” |
| | দার্জিলিং | .. | ২৩৮.৯৯ | ” |
| | হাওড়া | .. | ৫.৪৫ | ” |
| | হুগলি | .. | ৩৩৩.৬৪ | ” |

| | | | |
|---|---|---|---|
| জলপাইগুড়ি | .. | ৪০১.১৯ | ,, |
| কুচবিহার | .. | ৭৭৬.৬৮ | ,, |
| মালদা | .. | ৫৫৩.৬৯ | ,, |
| মেদিনীপুর | .. | ১,৪২৫.৩১ | ,, |
| তমলুক | .. | ১৪৭.৬৩ | ,, |
| মুর্শিদাবাদ | .. | ৪৫২.১৮ | ,, |
| নদিয়া | .. | — | ,, |
| পুরুলিয়া | .. | ২৭.৬১ | ,, |
| উত্তর ২৪-পরগনা | .. | ১৪২.২৯ | ,, |
| দক্ষিণ ২৪-পরগনা | .. | ১৬১.২৫ | ,, |
| পশ্চিম দিনাজপুর | .. | ৫৭.৭১ | ,, |
| | মোট | ৭,২৯৮.৯৬ | একর |

**দমদমের দত্তনগর মানসিক হাসপাতালের জমি**

২৩০। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৩০) **ডাঃ জয়নাল আবেদিন** ঃ ভূমি ও ভূমি-রাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, দমদমের দত্তনগর মানসিক হাসপাতালের কিছু জমি দখল করা হয়েছে;

(খ) সত্যি হলে কে বা কারা এই জমি দখল করেছে;

(গ) দমদমে মেট্রোরেলের জমিতে উদ্বাস্তুদের বসবাসের জন্য অন্য কোনও জমি বা ক্ষতিপূরণ দেওয়া হয়েছে কি না; এবং

(ঘ) মেট্রোরেলের প্রয়োজনীয় কত পরিমাণ জমিতে বসতবাটিসহ খেলার মাঠ রয়েছে?

**ভূমি ও ভূমি-রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ (ক) ভূমি ও ভূমি সংস্কার দপ্তরের নির্দেশে ও তত্ত্বাবধানে কোনও জমি অধিগ্রহণ করা হয় নি;

(খ) প্রশ্ন ওঠে না;

(গ) না;

(ঘ) মেট্রোরেলের প্রয়োজনে মেট্রোরেল কর্তৃক অধিগৃহীত আনুমানিক ১০ (দশ) একর জমিতে বসতবাটিসহ খেলার মাঠ রয়েছে।

## Growth of Fixed Capital Investment in Organised Sector Industries

**231.** (Admitted Question No. 1434) **Shri Abdus Salam Munshi and Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Commerce & Industries Department be pleased to state—

(a) the growth of fixed capital investment in the organised sector industries in West Bengal during the periods 1989-89, 1989-90 & 1990-91; and

(b) the corresponding growth of fixed capital investments in the organised sector industries in India during the periods mentioned above?

**Minister-in-Charge of the Commerce & Industries Department :** (a) & (b) the investment of fixed capital in the organised sector during 1988-89 in West Bengal is Rs. 5,726.55 crores with an growth rate of 13.01%.

The fixed capital investment by the Central public sector Undertaking in India is Rs. 96.580.00 crores with an annual growth rate of 17.89% during the same period. The figures for the period '89-90 and '90-91 are not yet available.

[*Source :* Government of India, Ministry of Industry, Bureau of Public Enterprises]

## পুরুলিয়া জেলায় প্রাথমিক বিদ্যালয়

২৩২। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৮১) **শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় প্রাথমিক বিদ্যালয়ের সংখ্যা কত;

(খ) উক্ত জেলায় কত সংখ্যক বিদ্যালয়ে একজন করে শিক্ষক আছেন;

(গ) ঐ সকল বিদ্যালয়ে দুজন করে শিক্ষক নেওয়ার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(ঘ) থাকলে, তা কবে নাগাদ কার্যকর হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ২,৯৬১ টি;

(খ) ৪০৮ টি;

(গ) যে বিদ্যালয়গুলিতে ছাত্রসংখ্যা ৬০ (ষাট)-এর অধিক রয়েছে সেখানে দ্বিতীয় শিক্ষক দেবার পরিকল্পনা আছে;

(ঘ) মহামান্য কলকাতাস্থ মহাধর্মাধিকরণের নিষেধাজ্ঞা থাকায় বর্তমানে শিক্ষক নিয়োগ বন্ধ আছে। উক্ত নিষেধাজ্ঞা প্রত্যাহৃত হলে এ বিষয়ে ব্যবস্থা গ্রহণ করা যেতে পারে।

### উলুবেড়িয়া রবীন্দ্র ভবন নির্মাণ

**২৩৩।** (অনুমোদিত প্রশ্ন নং ১৬৭৪) **শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ৩১শে জানুয়ারি, ১৯৯২ পর্যন্ত হাওড়া জেলার উলুবেড়িয়ায় রবীন্দ্রভবন নির্মাণে ব্যয়িত অর্থের পরিমাণ কত; এবং

(খ) উক্ত নির্মাণকার্য কবে নাগাদ সমাপ্ত হবে বলে আশা করা যায়?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ৫,৯৬,৭০০.০০ টাকা;

(খ) উক্ত নির্মাণকার্য যত দ্রুত সম্ভব সমাপ্ত করার চেষ্টা করা হচ্ছে।

### উলুবেড়িয়া ২নং ব্লকে অকেজো নলকূপ

**২৩৪।** (অনুমোদিত প্রশ্ন নং ১৬৭৮) **শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, উলুবেড়িয়া ২নং ব্লকে অধিকাংশ নলকূপই অকেজো হয়ে পড়ে আছে; এবং

(খ) থাকলে,

(১) কোন কোন গ্রাম পঞ্চায়েত এলাকায় কতগুলি নলকূপ অকেজো হয়ে আছে; এবং

(২) অকেজো নলকূপগুলি মেরামতের কোনও ব্যবস্থা করা হচ্ছে কি এবং হলে কতদিনে তা করা হবে?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) অধিকাংশ নলকূপ অকেজো অবস্থায়

পড়ে নেই;

(খ) (১) গ্রাম পঞ্চায়েতওয়ারী অকেজো নলকূপের সংখ্যা নিম্নে দেওয়া হল ঃ—

| পঞ্চায়েত এলাকা | অকেজো নলকূপের সংখ্যা |
|---|---|
| তেহাট্টা কাটাবেড়িয়া-১ গ্রাম পঞ্চায়েত | ২ |
| তেহাট্টা কাটাবেড়িয়া-২ গ্রাম পঞ্চায়েত | ২ |
| খলিসানি গ্রাম পঞ্চায়েত | ৫ |
| বাণীবন গ্রাম পঞ্চায়েত | ১০ |
| রঘুদেবপুর গ্রাম পঞ্চায়েত | ১১ |
| রামেশ্বরনগর গ্রাম পঞ্চায়েত | ১৪ |
| বাসুদেবপুর গ্রাম পঞ্চায়েত | ৩ |
| জোয়ারগুড়ি গ্রাম পঞ্চায়েত | ৭ |
| তুলসীবেড়িয়া গ্রাম পঞ্চায়েত | ৯ |
| মোট ঃ | ৬৩ |

(২) অকেজো নলকূপগুলি মেরামতির কাজ চলছে এবং আশা করা যায় আগামী ৩/৪ মাসের মধ্যে এই কাজ সম্পূর্ণ হবে।

**শ্যামপুর ব্লকে অকেজো নলকূপ**

**২৩৫।** (অনুমোদিত প্রশ্ন নং ১৬৭৯) **শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন হাওড়া জেলার শ্যামপুর ১নং ব্লকের নবগ্রাম, বালিচাতরী, বেলাড়ী, ধান্দালী গ্রাম পঞ্চায়েত এলাকায় অধিকাংশ নলকূপ খারাপ অবস্থায় আছে, এবং

(খ) অবগত থাকলে ঃ

(১) মোট কতগুলি;

(২) ঐগুলি সংস্কার করার জন্য সরকার কি ব্যবস্থা করছেন?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) অধিকাংশ নলকূপ খারাপ অবস্থায় নেই;

(খ) (১) ৬১টি; (২) মেরামতি ও রক্ষণাবেক্ষণের কাজ চলছে। আশা করা যায় আগামী ৩ মাসের মধ্যে এই ৬১টি নলকূপের মেরামতির কাজ সম্পূর্ণ করা যাবে।

## উলুবেড়িয়ার ১নং ব্লকে অকেজো নলকূপ

**২৩৬।** (অনুমোদিত প্রশ্ন নং ১৬৮০) **শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন, হাওড়া জেলার উলুবেড়িয়া ১নং ব্লকের অধিকাংশ নলকূপই অকেজো হয়ে পড়েছে;

(খ) অবগত থাকলে,

(১) কোন কোন গ্রাম পঞ্চায়েত এলাকায় কতগুলি নলকূপ অকেজো হয়ে পড়েছে; এবং

(২) উক্ত অকেজো নলকূপগুলি মেরামত করার জন্য কোনও ব্যবস্থা করা হচ্ছে কি না, এবং হলে কতদিনের মধ্যে হবে?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) অধিকাংশ নলকূপ অকেজো অবস্থায় নেই;

(খ) (১) গ্রাম পঞ্চায়েতওয়ারী অকেজো নলকূপের সংখ্যা নিম্নে দেওয়া হল ঃ

| **পঞ্চায়েত এলাকা** | .. | **অকেজো নলকূপের সংখ্যা** |
|---|---|---|
| বাহিরা | .. | ৮ |
| তপনা | .. | ৮ |
| হাটগাছা (১) | .. | ৭ |
| হাটগাছা (২) | .. | ৭ |
| মহেশপুর | .. | ৬ |
| ধূলাসিমলা | .. | ৬ |
| হীরাপুর | .. | ৮ |

| | | |
|---|---|---|
| চণ্ডীপুর | .. | ৭ |
| কালিনগর | .. | ৮ |
| | মোট ঃ | ৬৫ |

(২) অকেজো নলকূপগুলির মেরামতির কাজ চলছে এবং আশা করা যায় আগামী ৩/৪ মাসের মধ্যে এই কাজ সম্পূর্ণ হবে।

### কলকাতা-মাতাপাড়া রুটে সরকারি বাস

**২৩৭।** (অনুমোদিত প্রশ্ন নং ১৬৮২) **শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতার ধর্মতলা থেকে মাতাপাড়া ভায়া হাওড়া পর্যন্ত দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থার বাস চালানোর কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি না; এবং

(খ) থাকলে, পরিকল্পনাটি কবে নাগাদ কার্যকর হবে বলে আশা করা যায়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বর্তমানে এখন কোনও পরিকল্পনা নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

### রোহিনী হাই স্কুলের প্রধান শিক্ষক

**২৩৮।** (অনুমোদিত প্রশ্ন নং ১৬৮৮) **শ্রী অতুলচন্দ্র দাস ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার সাঁকরাইল থানার অন্তর্গত রোহিনী হাইস্কুলে কত বছর যাবৎ প্রধান শিক্ষক নেই; এবং

(খ) উক্ত স্কুলে কবে নাগাদ প্রধান শিক্ষক নিয়োগ করা হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ৮ (আট) বছরের কিছু বেশি;

(খ) স্কুল কর্তৃপক্ষ এখনও কোনও প্যানেল অনুমোদনের জন্য পেশ না করায় সঠিক তারিখ বলা সম্ভব নয়।

### Assets of Mohsin Fixed Endownment Fund

**239.** (Admitted Question No. 1763) **Shri Nasiruddin Khan and**

**Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Education (Higher) Department be pleased to State—

The brief outlines of the assets of Mohsin Fixed Endownment Fund for award of scholarship and stipends to the Muslim Students?

**Ministerin-Charge of the Education (Higher) Department :** Assets of the Mohsin Fixed Endownment Fund are as follows :

| | | Rs. |
|---|---|---|
| 5.50% | loan of 2000 | 35,600.00 |
| 10% | loan of 2014 | 5,24,000.00 |
| 11.50% | loan of 2007 | 27,79,000.00 |
| 7% | loan of 2009 | 66,000.00 |
| 9.50% | loan of 2008 | 500.00 |
| 9.50% | loan of 1995 | 7,800.00 |
| 11% | loan of 2003 | 64,000.00 |
| 8.75% | loan of 2010 | 1,92,200.00 |
| 7.50% | loan of 2010 | 4,21,800.00 |
| 11.50% | loan of 2009 | 87,000.00 |
| 11.50% | loan of 2010 | 3,94,000.00 |
| 12% | loan of 2011 (II issue) | 2,06,000.00 |
| | Total | 47,77,900.00 |

The annual income from the Fund during the period 1977-78 to 1991-92 (up to December 1991):

| Year | Amount Rs. |
|---|---|
| 1977-78 | 22,612.50 |
| 1978-79 | 33,918.75 |

| | |
|---|---|
| 1979-80 | 11,522.25 |
| 1980-81 | 23,044.50 |
| 1981-82 | 34,566.75 |
| 1982-83 | 11,522.75 |
| 1983-84 | 34,566.75 |
| 1984-85 | 11,522.25 |
| 1985-86 | 34,566.75 |
| 1986-87 | 11,522.25 |
| 1987-88 | Nil |
| 1988-89 | 15,542.00 |
| 1989-90 | 25,523.00 |
| 1990-91 | 20,000.00 |
| 1991-91 | 20,000.00 |

The amount utilised by the State Government for award of such scholarship and stipends during the periods mentioned above :

| | |
|---|---|
| 1977 | 5,208.00 |
| 1978 | 10,152.00 |
| 1979 | 5,592.00 |
| 1980 | 744.00 |
| 1981 | 13,872.00 |
| 1982 | 5,748.00 |
| 1983 | 3,084.00 |
| 1984 | 12,168.00 |
| 1985 | 9,336.00 |
| 1986 | 8,424.00 |

| | |
|---|---|
| 1987 | Nil |
| 1988 | Nil |
| 1989 | Nil |
| 1990 | Nil |
| 1991 | Nil |

### বেলডাঙ্গায় ইন্ডাস্ট্রিয়াল ট্রেনিং সেন্টার

২৪০। (অনুমোদিত প্রশ্ন নং ১৮০৩) **শ্রী নুরুল ইসলাম চৌধুরি ঃ** কুটির ও ক্ষুদ্র শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মুর্শিদাবাদ জেলার বেলডাঙ্গায় অবস্থি ইন্ডাস্ট্রিয়াল ট্রেনিং সেন্টার (এইচ.এম.টি.)-এর জন্য নির্মিত কারখানাটি লিজ দেওয়া হয়েছে;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, উক্ত কারখানাটি কি কি শর্তে কোন প্রতিষ্ঠানকে লীজ দেওয়া হয়েছে; এবং

(গ) লীজ দেওয়ার ব্যাপারে সরকারি নিয়ম অনুযায়ী নোটিফিকেশন, নোটিশ বা টেন্ডার জারি করা হয়েছে কি না?

**কুটির ও ক্ষুদ্র শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ;

(খ) নিরানব্বই বছরের জন্য মেসার্স গোল্ডেন অয়েল ইন্ডাস্ট্রিজ নামক বেলডাঙ্গাস্থিত একটি রেজিস্টার্ড ক্ষুদ্র শিল্প ইউনিটকে লীজ দেওয়া হয়েছে। লীজ প্রিমিয়াম ধার্য হয়েছে মোট ৭ (সাত) লক্ষ টাকা। প্রথম কিস্তি ২.২০ লক্ষ টাকার এবং অবশিষ্ট ৪.৮০ লক্ষ টাকার ১৬ টি সমান ত্রৈমাসিক কিস্তিতে দেয় যার প্রথম কিস্তি ৩০.৯.৯২ থেকে শুরু।

(গ) হ্যাঁ।

### বনগাঁ এলাকায় পানীয় জল সরবরাহ প্রকল্প

২৪১। (অনুমোদিত প্রশ্ন নং ২২১৪) **শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯১-৯২ আর্থিক বছরে বনগাঁ বিধানসভা কেন্দ্রের কোন কোন গ্রাম পঞ্চায়েত এলাকায় পানীয় জল সরবরাহ প্রকল্প অনুমোদন ও তজ্জন্য কত কত টাকা দেওয়া হয়েছে?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** বিধানসভা কেন্দ্রভিত্তিক পানীয় জল

সরবরাহ প্রকল্পের হিসাব রাখা হয় না। তবে স্বরূপনগর থানার অন্তর্গত বাংলানি এবং মালঙ্গপাড়া মৌজাকে নিয়ে নলবাহী পানীয় জল সরবরাহ প্রকল্প ছাড়া অন্য কোনও প্রকল্প উত্তর ২৪-পরগনা জেলায় ১৯৯১-৯২ সালে অনুমোদিত হয় নি। এখনও পর্যন্ত এই প্রকল্পে কোনও টাকা দেওয়া হয়নি।

**তিস্তা প্রকল্পে বালুরঘাট মহকুমার অন্তর্ভুক্তি**

২৪২। (অনুমোদিত প্রশ্ন নং ২৩১১) **শ্রী খারা সরেন ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিম দিনাজপুর জেলার বালুরঘাট মহকুমা তিস্তা প্রকল্পের অন্তর্ভুক্ত আছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে তা কবে নাগাদ কার্যকর হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ;

(খ) পশ্চিম দিনাজপুর জেলার বালুরঘাট মহকুমার অন্তর্গত তিস্তা ব্যারেজের কাজ তিস্তা ব্যারেজ প্রকল্পের প্রথম অংশের প্রথম পর্যায়ের দ্বিতীয় উপ-পর্যায়ের অন্তর্ভুক্ত। বর্তমানে এই প্রকল্পের প্রথম অংশের প্রথম পর্যায়ের প্রথম উপ-পর্যায়ের কাজ চলছে এবং প্রয়োজনীয় অর্থ সংস্থান হলে বর্তমান উপ পর্যায়ের কাজ নবম পরিকল্পনা নাগাদ শেষ হবে বলে আশা করা যায়। সুতরাং বর্তমান উপ-পর্যায়ের কাজ শেষ হলে দ্বিতীয় উপ-পর্যায়ের অন্তর্ভুক্ত বালুরঘাট মহকুমার অন্তর্গত তিস্তা ব্যারেজের কাজ নবম পরিকল্পনার শেষ নাগাদ আরম্ভ হবে বলে আশা করা যায়।

**ময়না কলেজে অনার্স কোর্স খোলার প্রস্তাব**

২৪৩। (অনুমোদিত প্রশ্ন নং ২৩২০) **শ্রী মানিক ভৌমিক ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ময়না কলেজে নতুন কোনও বিভাগে অনার্স কোর্স খোলার কোনও পরিকল্পনা সরকারের আছে কি (কলা বিভাগ বাদে);

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'না' হলে তার কারণ কি; এবং

(গ) উক্ত প্রতিষ্ঠানের কোনও নিজস্ব ভবন আছে কি না?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) অনার্স কোর্স খোলার কোনও প্রস্তাব পাওয়া যায় নি। প্রস্তাব পেলে বিবেচনা করা হবে।

(খ) প্রসঙ্গ ওঠে না।

(গ) না নেই।

### তমলুকে শঙ্করাড়া খাল খননের কাজ

২৪৪। (অনুমোদিত প্রশ্ন নং ২৩২২) **শ্রী মানিক ভৌমিক ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) তমলুক ১নং ব্লকে (নাইকুড়ি) শঙ্করাড়া খাল খননের কাজের অগ্রগতি কিরূপ;

(খ) উক্ত প্রকল্পের কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়; এবং

(গ) সমগ্র প্রকল্পটির জন্য আনুমানিক ব্যয়ের পরিমাণ কত?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) তমলুক ১নং ব্লকে (নাইকুড়ি) শঙ্করাড়া খাল খননের অগ্রগতি খুবই সন্তোষজনক।

(খ) উক্ত প্রকল্পের কাজ এই বছরের জুন মাস নাগাদ শেষ হবে বলে আশা করা যায়।

(গ) সমগ্র প্রকল্পের আনুমানিক ব্যয় প্রায় ১ (এক) কোটি টাকা।

### ময়নায় যোগদা সৎসঙ্গে ব্রহ্মচর্য বিদ্যাপীঠ

২৪৫। (অনুমোদিত প্রশ্ন নং ২৩২৬) **শ্রী মানিক ভৌমিক ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ময়না ব্লকে যোগদা সৎসঙ্গ ব্রহ্মচর্য বিদ্যাপীঠ (ইজমালিচক) মাধ্যমিক পর্যায় থেকে উচ্চতর পর্যায়ে উন্নীত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, তা কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বর্তমানে নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

### পশ্চিম দিনাজপুরে বন্যা নিয়ন্ত্রণের জন্য বরাদ্দকৃত অর্থ

২৪৬। (অনুমোদিত প্রশ্ন নং ২৩৩৩) **শ্রী নর্মদা রায় ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) ১৯৯১-৯২ আর্থিক বছরে বন্যা নিয়ন্ত্রণের জন্য পশ্চিম দিনাজপুর জেলায় বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত;

(খ) উক্ত জেলায় বন্যা নিয়ন্ত্রণের জন্য নতুন কোনও পরিকল্পনা গ্রহণ করা হয়েছে কি না; এবং

(গ) প্রশ্নের উত্তর হ্যাঁ হলে কোন কোন নতুন স্কীম গ্রহণ করা হয়েছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বরাদ্দকৃত অর্থের পরিমাণ একশ আঠার লক্ষ টাকা।

(খ) হ্যাঁ।

(গ) (১) আত্রাই নদীর ডান পাড়ে বালুরঘাট মহকুমা ভৈরবীতল থেকে চককাশীঘাট অঞ্চলে ভাঙ্গনরোধ প্রকল্প। অর্থের পরিমাণ বিয়াল্লিশ লক্ষ বিরাশি হাজার টাকা।

(২). আত্রাই নদীর বাঁপাড়ে বালুরঘাট মহকুমা পরানাথুর অঞ্চলে ভাঙ্গনরোধ প্রকল্প। অর্থের পরিমাণ পনের লক্ষ পঁচিশ হাজার টাকা।

(৩) মহানন্দা নদীর বাঁপাড়ে চোপড়া থানা হাপতিয়াগঞ্জ গ্রামে বি.ও.পি.ক্যাম্পের সামনে জরুরিভিত্তিক ভাঙ্গনরোধ প্রকল্প। অর্থের পরিমাণ আটাশ লক্ষ ছত্রিশ হাজার টাকা।

(৪) রায়গঞ্জ মহকুমা গাজল বন্যা-প্রতিরোধ প্রকল্পের শক্ত ও উচ্চতাকরণ। অর্থের পরিমাণ দশ লক্ষ ত্রিশ হাজার টাকা।

**পুরুলিয়ায় তফসিলি জাতিভুক্ত আদিবাসী সার্টিফিকেটের জন্য আবেদন**

**২৪৭।** (অনুমোদিত প্রশ্ন নং ২৩৭০) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) ১৯৯১ সালের জানুয়ারি মাস থেকে ডিসেম্বর মাস পর্যন্ত পুরুলিয়া জেলার রঘুনাথপুর মহকুমা শাসকের নিকট কতজন (১) তফসিলি ও (২) আদিবাসী জাতিভুক্ত সার্টিফিকেট পাওয়ার জন্য আবেদন করেছেন; এবং

(খ) তন্মধ্যে কতজন (১) তফসিলি ও (২) আদিবাসী জাতি সার্টিফিকেট পেয়েছেন?

**তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) (১) তফসিলি জাতিভুক্ত ৯০৩ জন সার্টিফিকেট পাওয়ার জন্য আবেদন করেছেন। (২) আদিবাসী সার্টিফিকেট পাওয়ার জন্য আবেদন করেছেন ৪২৪ জন।

(খ) (১) তন্মধ্যে ৮৭৯ জন তফসিলি জাতি সার্টিফিকেট পেয়েছেন। (২) আদিবাসী সার্টিফিকেট পেয়েছেন ৪০৬ জন।

**হাড়োয়া-কুলটি গাঙ খনন**

**২৪৮।** (অনুমোদিত প্রশ্ন নং ২৪৫৩) **শ্রী মহম্মদ ইয়াকুব ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, হাড়োয়া-কুলটি গাঙ খননের কাজ বিলম্ব হচ্ছে;

(খ) সত্যি হলে, তার কারণ কি; এবং

(গ) উক্ত গাঙ খননের জন্য ১৯৯১-৯২ আর্থিক বছরে কত পরিমাণ অর্থ মঞ্জুর হয়েছিল?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ, হচ্ছে।

(খ) অধিকৃত জমির ক্ষতিপূরণ হাতে না পাওয়া পর্যন্ত জমির মালিকেরা কাজ করতে বাধা প্রদান করছেন।

(গ) ১৯৯১-৯২ আর্থিক বছরের ব্যয়বরাদ্দ ৪০ লক্ষ টাকা হয়েছিল।

**বারুইপুর থানাকে মহকুমায় রূপান্তরিতকরণ**

**২৪৯।** (অনুমোদিত প্রশ্ন নং ২৫০৮) **শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** স্বরাষ্ট্র (কর্মীবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বারুইপুর থানাকে মহকুমায় রূপান্তরের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ ঐ পরিকল্পনা কার্যকর হবে বলে আশা করা যায়?

**স্বরাষ্ট্র (কর্মীবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**বারুইপুরে ফুড প্রসেসিং কারখানা**

**২৫০।** (অনুমোদিত প্রশ্ন নং ২৫১৩) **শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** ফুড প্রসেসিং ইন্ডাস্ট্রিজ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

দক্ষিণ ২৪-পরগনার বারুইপুরে ফুড প্রসেসিং-এর কারখানা স্থাপনের কোনও পরিকল্পনা

সরকারের আছে কি না?

**ফুড প্রসেসিং ইন্ডাস্ট্রিজ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ** সরকারি উদ্যোগে কোনও কারখানা স্থাপনের পরিকল্পনা নেই।

[12-00—12-10 P.M.]

## Adjournment Motion

**Mr. Speaker :** To-day I have received three notices of Adjournment Motion. The first is from Shri Abdul Mannan on the subject of alleged acute crisis of drinking water throughout the state. The second is from Shri Ajoy De on the subject of alleged attack on congress workers at Nayagram under Jhargram Sub-division of Midnapore district and the third is from Dr. Manas Bhunia on the subject of alleged attack on the congress party Office at Jhargram, Midnapore on 18th May, 1992.

The subject matters of the Motions do not call for adjournment of business of the House. Moreover, the members may call the attention of the concerned Ministers through calling Attention, Question, Mention, etc.

I, therefore, withhold my consent to the Motions.

One Member may, however, read out the text of his Motion as amended:

**শ্রী অজয় দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ের উপর আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—গত ৩/৪ দিন হল ঝাড়গ্রাম মহকুমার অন্তর্গত নয়াগ্রামে গরিষ্ঠ শাসকদলের অত্যাচারে বহু কংগ্রেস কর্মী আক্রান্ত, ঘর ছাড়া। এই আক্রমণের হাত থেকে প্রাক্তন কেন্দ্রীয় মন্ত্রী সুবোধ হাঁসদাও রেহাই পান নি। উপ নির্বাচনের প্রাক্কালে সুপরিকল্পিতভাবে সন্ত্রাস সৃষ্টি করে নির্বাচনকে প্রহসনে পরিণত করতে চাইছে শাসকদল। এই অরাজক অবস্থার অবসানে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এই অ্যাডজর্নমেন্ট মোশনের ব্যাপারেই আপত্তি আছে। কারণ আপনি জানেন যে, গতকাল আমরা বিজনেস অ্যাডভাইসারি কমিটির মিটিং করেছি, সেখানে কংগ্রেস পক্ষ থেকে চীফ হুইপও ছিলেন এবং গত ২৭ তারিখ অবধি প্রোগ্রামও হয়ে গেছে। সুতরাং এই মোশনের ব্যাপারেই আমার আপত্তি।

**Mr. Speaker :** Yes, Dr. Abedin, what is your print of order?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই হাউসের রুলিংকে সাসপেন্ড করার ক্ষমতা আছে। আজকে যে অরাজকতা সারা পশ্চিমবঙ্গে চলছে তাতে আমাদের মেম্বাররা আসতে পারছে না, কেউ কেউ হসপিটালে ভর্তি হয়ে আছেন। কেউ কেউ আবার বাড়ি থেকে বেরোতে পারছে না, আজকে সাধারণ মানুষের নিরাপত্তা নেই। সেই কারণে আজকে উপযুক্ত সংখ্যক এম.এল.এ.-রা আসতে পারেন নি। সেইজন্য আমি প্রস্তাব করছি বিকজ অফ ভায়োলেন্স অ্যান্ড ললেসনেস আপনি এই মোশনটিকে নিয়ে আলোচনা করতে দিন। যদিও আমরা জানি যে ৩০ জন মেম্বার না হলে অ্যাডজর্নমেন্টের মোশন নিয়ে সাসপেন্ড করা যেতে পারে না। কিন্তু এক্ষেত্রে একটু নিয়মের ব্যতিক্রম করে আজকের দিনের জন্য আপনি সাসপেন্ড করুন এবং তারপরে ভোট হোক। ভোট হওয়ার পরে আপনি রুলিং দেবেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ডাঃ জয়নাল আবেদিন সাহেব যেকথা বলেছেন আমিও সেই কথা বলছি। আগেও এই রকম ঘটনা ঘটেছিল, তখনও গুণে দেখা গেছিল যে আমরা সংখ্যায় আসিনি এবং তা সত্ত্বেও আপনি অ্যালাউ করেছিলেন। সুতরাং এটি একটি গুরুত্বপূর্ণ বিষয়, ইউ আর দি কাস্টডিয়ান অফ দি হাউস এবং বিধানসভার একটা সম্মান, সেই হেতু এর উপর গুরুত্ব দিন। ভারতবর্ষের যতগুলি বিধানসভা আছে, আমি মনে করি তারমধ্যে আপনার নেতৃত্বে এই বিধানসভার মান মর্যাদা অনেক বেশি বেড়ে গেছে। এমন অনেক সময় হয়তো হতে পারে যে আইনের আওতা অনুসারে বিরোধী দল সংখ্যায় আসতে পারছে না। সেক্ষেত্রে আপনার ক্ষমতা বিশেষ আইন প্রয়োগ করার। বিধানসভায় শুধু আইনের কচকচানির মধ্যেই সীমাবদ্ধ নয়, বিধানসভা এমন একটি জায়গা যেখানে বিচার, ন্যায়-নীতি প্রতিষ্ঠা করা হয় এবং সেই বিধানসভার মান মর্যাদা রক্ষা করার দায়িত্ব আপনার। আমরা তো রাজনীতি করি, আপনি তো স্পিকার, আপনার উপরেই সব কিছু নির্ভর করছে। আজকে এই বিষয়ে আলোচনা হওয়া অত্যন্ত দরকার। আজকে পুরুলিয়া এবং ঝাড়গ্রামে যা ঘটছে তাই নিয়ে বলা হয়েছে এবং শ্রী নাসিরুদ্দিন খান মহাশয় প্রিভিলেজও দিয়েছেন। আজকে হাউস চলছে আর কদিন পরেই এই হাউস বন্ধ হয়ে যাবে, তখন আমাদের বলবার আর সুযোগ থাকবে না। সুতরাং অন্যান্য বিষয়গুলো সাসপেন্ড করে এই বিষয়ে অ্যালাউ করা হোক।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জয়নাল আবেদিন সাহেবের যে প্রস্তাব তাঁকে আমি সমর্থন করছি এবং আমাদের ডেপুটি লিডার যেটা বলেছেন আমি তার পরিপ্রেক্ষিতে শুধু রুলস অফ প্রসিডিওরের ১৮৩ পৃষ্ঠায় ৩৬৩ নম্বর রুলস যেটা আছে, Any member may with consent of the speaker, move any rule may be suspended in its application to a particular motion before house and if the motion is carried the rule in question shall be suspended for the time being. দেয়ারফোর আমি বলতে চাই যে অন দি বেসিস রুলস ৬২ এবং ৬৩ যেটা আমি বলছি,

এই কারণে আমি এ নিয়ে কোনও মর্যাদার প্রশ্ন তুলতে চাই না। আপনি অতীতে বহুবার বলেছেন আপনার বিরুদ্ধে আমাদের মোশন আনার অধিকার আগে আমরা ৪৮ জন না হলে পারতাম না, কিন্তু আপনার বদান্যতায় আপনার শুভেচ্ছায় সহজ করে দিয়েছে ৩০/৩৫ জন হলে আপনার বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব আনতে পারব।

**মিঃ স্পিকার :** এখনও এটা হয়নি।

**শ্রী সুব্রত মুখার্জি :** হবে বলে শুনেছি। যেখানে অন্যান্য স্টেটে স্পিকারকে নিয়ে এত বিতর্ক যেখানে স্পিকারের রুলিং নিয়ে হাইকোর্টে, সুপ্রীমকোর্টে চলাচল করছে সেখানে আপনি সবার উর্দ্ধে আছেন। বিকজ আপনি রুলিং পার্টি ও অপোজিশনের মধ্যে একটা ব্যালেন্স এনে দিয়েছেন, এখানে কোয়েশ্চেনটা ম্যাটার নয়, একজন কম হয়েছে আপনি তখনও অ্যালাও করেছেন, ৩০-র জায়গায় ২৯ হয়েছে আপনি অ্যালাও করেছেন, অপজিশন লিডার হতে গেলে যে স্ট্রেংথ দরকার তা না থাকা সত্ত্বেও অপজিশন লিডার আপনি করে দিয়েছেন। এতগুলি নজির থাকা সত্ত্বেও অ্যাডজর্ণমেন্ট মোশনকে অ্যালাও করে দিয়েছেন। মানিক আসতে পারেন নি তার এলাকায় আগুন জ্বলছে, আমি আশা করি আমরা যে প্রস্তাবটা এনেছি সেটাকে আপনি অ্যালাও করে আলোচনার অনুমতি দেবেন।

**Mr. Speaker :** The motion of Shri Ajoy De was moved on being admitted by me under Rule 63 (1). Under Rule 59, I may give consent to the admission of a motion for adjournment. The mover of the motion may move his motion. But if any other member objects to it then it requires under Rule 63 (2) a certain requisite number of members who will standup support of the motion. As before 1981, the requisite number was 30. In 1981, it was amended and reduced to 26. Today the requirement is that 26 members have to standing in support of the motion and if 26 members do not stand up in support of that motion then the House has to take it that the motion is not admitted. It does not have the consensus of the House, and as such, the motion cannot be discussed. Dr. Zainal Abedin, Shri Satya Ranjan Bapuli and Shri Subrata Mukherjee have very eloquently and elaborately argued and drawn my attention to Rule 63 and requested to my magnanimity to suspend the relevant rules for the purpose of admitting this motion for discussion drawing my attention to earlier occasions when certain rules of this House had been suspended for certain purposes and even when the Question Hour and Mention Hour were suspended where certain urgent matters were discussed. I agree with the Honourable members that setting aside the Question Hour and Mention Hour certain urgent and interesting matters may be discussed in the House with the con-

sensus of the House and taking the opinion of the House into consideration. But where certain application is made under certain provision of the rules of the House, then it is expected that the members of the political party which makes an application are aware of the provisions of the rules and come prepared to make that application. It is not done casually.

[12-10—12-20 P.M.]

It has not done in usual course because it is a political force which moved that motion and they are prepared to meet it on the floor of the House. In this particular case I find that the motion has been moved, my consent has been given but the requisite strength to support it for admission to discuss it in the House is not there. Now what am I called upon to do is to remove the disability and to supply them the requisite strength to allow this motion to be discussed which I refused to do. It cannot be done in this circumstance, it should not be done. These are not those special circumtances where the Speaker should intervene or come in and use his discretionary power to support a certain group or a group of members to get a certain motion admitted. In other circumtances yes, the Speaker will use his discretionary power where certain important matters are to be discussed. But where a certain political party takes upon itself to take the benefit of certain provisions of the rules, file an application under that rule and if they fail to get it admitted under that rule and then say, "No, Sir, you apply your discretionary power and give us certain benefits." That is not expected. Because any political party is supposed to come prepared to meet their application under the requirement of the rules and if they cannot, it shows they failed. How can they expect that the Speaker will make up their deficiencies? It cannot be done and as such the mover does not have the consent of the House for the motion to be discussed and as such it fails.

## CALLING ATTENTION

I have received six notices of Calling Attention, namely—

1. Lock-out in Kesoram Rayon in the district of Hooghly and steps taken by the State Government : Shri Abdul Mannan & : Shri Santasri Chatterjee

| | | |
|---|---|---|
| 2. Alleged death of 65 Gastrenteritis patients at Katwa sub-divisional Hospital. | : | Shri Anjan Chatterjee |
| 3. Alleged death of Shri Gour Pal, member of Kalna No.1 Panchayet Samity on 15.5.1992. | : | Shri Biren Ghosh and Shri Abu Aves Mandal |
| 4. Alleged murder of nine persons in Jambani Block under Jhargram Sub-division of Midnapore district. | : | Dr. Manas Bhunia |
| 5. Extent of damage caused by the cyclone in Calcutta on 19th may, 1992. | : | Shri Birendra Kumar Maitra |
| 6. Recent cyclonic storm in Calcutta and throughout the State. | : | Shri Nirmal Das |

No. 4 is out of order as Dr. Bhunia has not signed his calling attention notice. In connection with Sl. No. 6, part of the motion has already been admitted. As such this cannot be discussed.

I have selected the notice of Shri Anjan Chatterjee on the subject of alleged death of 65 Gastroenteritis patients at Katwa Sub-divisional Hospital.

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Probodh Chandra Sinha :** The Statement will be made on 22nd May, 1992.

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** স্যার, আপনি এই ব্যাপারটা একটু দেখুন। আমি অ্যাডজর্ণমেন্ট মোশন আপনাকে দিয়েছিলাম, কিন্তু আপনি আমাকে পড়তে দেননি।

(নয়েজ)

**Mr. Speaker :** Dr. Bhunia, you are so concerned, so bothered about Jhargram that you have forgotten to sign notice and so I could not admit it. (Noise and interruptions) Please take your seat. Please take your seat. (Noise and interruptions and several members of the

opposition rose to speak)

**শ্রী সিদ্ধার্থশঙ্কর রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা কথা বলতে চাই, একটা অবাস্তব পরিবেশে আলোচনা করে লাভ নেই। আজকে বাস্তব ঘটনা হচ্ছে যে, পুলিশের কাজকর্ম সমস্ত ভেঙ্গেচুরে শেষ হয়ে গেছে। প্রত্যেক জেলার থেকে রিপোর্ট আসছে। আমি ছিলাম না কালকে এসে দেখলাম যে সেখানে অত্যাচার চলছে। সি পি এমের অত্যাচার চলছে, মারপিট চলছে। এটা ঝাড়গ্রাম সম্বন্ধে বলা হচ্ছে। আমি তাই বলছিলাম এটার সম্বন্ধে একটা আলোচনা হওয়ার দরকার আছে। এম.এল.এ.কে প্রিভিলেজ মোশন আনতে হয়েছে, এখানে নাসিরুদ্দিন সাহেব আছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বারবার এই হাউসকে বলেছি, মুখ্যমন্ত্রীকেও বলেছি যে, তাঁর ৭৮ বছর বয়সে একলা হোম ডিপার্টমেন্ট চালাবার চেষ্টা করবেন না। একটা স্টেট মিনিস্টার অ্যাপয়েন্ট করুন অথবা একটা ডেপুটি মিনিস্টার অ্যাপয়েন্ট করুন। আজকে পুলিশ ডিপার্টমেন্টকে চালাতে পারছেন না, গুন্ডাদের সঙ্গে এক হয়ে গেছে। আমি আমার ৩৫ বছরের রাজনীতিতে শুনিনি কমিশনার অফ পুলিশ—এই সমস্ত গুন্ডাদের সঙ্গে যোগসাজস আছে। এইসব হচ্ছেটা কি? কতদিন চলবে এইসব? এম.এল.এ.কে ধরে মারা হচ্ছে। আমার ঘর থেকে কালকে নাসিরুদ্দিন সাহেব মুর্শিদাবাদের এস.পি.কে টেলিফোন করেছিলেন, এস.পি. বলছেন যে, আপনি হাউসে মেনশন করুন, যাই করুন আমি কিছু করতে পারব না। আপনি প্রিভিলেজ মোশন অ্যালাও করুন, অ্যাডজর্ণমেন্ট অ্যালাও করলেন না। আমি জানতে চাইছি যে, আপনি প্রিভিলেজ মোশন অ্যাডমিট করবেন কি না?

(এই সময় মাননীয় বিধায়ক শ্রী পদ্মনিধি ধর কিছু বলবার জন্য উঠে দাঁড়ান।)

**মিঃ স্পিকার ঃ** মিঃ ধর, প্লিজ টেক ইওর সিট। বসুন, বসুন, বসুন।

**শ্রী সিদ্ধার্থশঙ্কর রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি প্রিভিলেজ মোশন দেখেছেন, নাসিরুদ্দিন সাহেব সামনে আছেন। আপনাকে বলেছেন যে, কি কি হয়েছে। আপনি প্রিভিলেজ মোশন যদি অ্যালাও না করেন, যদি প্রোটেকশন না দেন তাহলে এখানে আমরা সময় নষ্ট করতে প্রস্তুত নই। আমরা বেরিয়ে যাব। এইভাবে চলতে পারে না। এই প্রিভিলেজ মোশন অ্যালাও করতে হবে, অ্যাডজর্ণমেন্ট মোশন দিচ্ছেন না। আজকে মুখ্যমন্ত্রী এসে স্টেটমেন্ট দিন একটা। গতবার থেকে তাঁর প্রশ্নের জবাব পাওয়া যাচ্ছে না। জবাব পাইনি। এখানে আমাদের সময় নষ্ট করে লাভ নেই। মিদনাপুরে ঘটনা ঘটছে নির্বাচনের ব্যাপারে। আমি শনিবার কি রবিবার যাব। প্রদেশ সভাপতির কাছ থেকে সব শুনেছি। যদি এই অবস্থা হয় তাহলে আমরা নির্বাচনেও যাব না। ঝাড়গ্রামে কোনও কংগ্রেস কর্মী নিরাপদে নেই। আজকে সকালে খবর এসেছে। কালকে যদি রাজীব গান্ধীর মৃত্যুবর্ষ না হত তাহলে কালকেই আমি চলে যেতাম। ঝাড়গ্রামে এই অবস্থা, আর আপনি আলোচনা করতে দেবেন না? যদি না দেন তাহলে আমরা বেরিয়ে যাব।

**Mr. Speaker :** Mr. Ray, you came a little late in the House.

**Shri Siddhartha Sankar Ray :** Sir, I was listening to the debate.

**Mr. Speaker :** Very well. Regarding the application for adjournment motion on Jhargram, there were two applications. It initiated when the House started. Some members wanted the discussion to take place dropping the question hour. I didn't agree to it. The question hour continued. At the appropriate stage adjournment motion was taken up and I admitted the adjournment motion. Ycur party didn't have the requisite strength to support the adjournment motion. Am I responsible for that? I am not responsible for that.

**Shri Siddhartha Sankar Ray :** Everybody knows that.

**Mr. Speaker :** Rule 63 provides—(Noise and interruption)

(At this stage Congress (I) Hon'ble Members walked out of the Chamber)....

## MENTION CASES

[12-20—12-30 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ট্রেড ইউনিয়ন নেতৃবর্গ এবং দেশের শ্রমিক কর্মচারীর কাছে প্রদত্ত সমস্ত প্রতিশ্রুতিকে লংঘন করে শেষ পর্যন্ত কেন্দ্রীয় সরকার ৪৭টি সরকারি রুগ্ন সংস্থাকে বন্ধ করে দিচ্ছেন। যার পরিণতিতে ৩ লক্ষ শ্রমিক কর্মী চাকরি হারাবেন যার একটা বড় অংশ পশ্চিমবাংলায়। আপনি জানেন কেন্দ্রীয় সরকার দুটি সংস্থা, দুটি কমিটি—তার একটা মালিক-শ্রমিক এবং সরকার পক্ষ এই ত্রিপাক্ষিক কমিটি এবং শ্রম সংক্রান্ত সংসদীয় পরামর্শদাতা কমিটি, দুটি কমিটির রিপোর্ট পাওয়ার পর তার ভিত্তিতে ব্যবস্থা নেওয়া হবে এবং রিপোর্ট না পাওয়া পর্যন্ত চূড়ান্ত সিদ্ধান্ত নেওয়া হবে না এই কথা বলা হয়েছিল। তার আগে বি.আই.এফ. আরে পাঠাবেন না, এই রকম প্রতিশ্রুতি দেওয়া সত্ত্বেও সেই প্রতিশ্রুতি দু পায়ে মাড়িয়ে সম্প্রতি কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে বিশ্ব ব্যাঙ্ক এবং আই.এম.এফকে জানিয়ে দেওয়া হয়েছে কেন্দ্রীয় সরকার এই ৪৭ টি রুগ্ন সংস্থাকে বন্ধ করার উদ্যোগ নিয়েছেন এবং কেন্দ্রীয় সরকার এই ৪৭ টি সংস্থার দায়িত্বমুক্ত হতে চান। কেন্দ্রীয় সরকারের এই শ্রমিক স্বার্থবিরোধী, সর্বনাশা নীতির বিরুদ্ধে ধিক্কার জানাচ্ছি এবং অবিলম্বে সরকার যাতে সিদ্ধান্ত না নেন, তার দাবি জানাচ্ছি।

**শ্রীমতী আরতি দাশগুপ্ত ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয় উত্থাপন করতে চাই এবং আপনার মাধ্যমে শ্রমমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ

করতে চাই। আপনি জানেন হিন্দুস্থান স্টীল কনস্ট্রাকশন লিমিটেড বলে ভারত সরকারের একটা আন্ডারটেকিং আছে। সেই আন্ডারটেকিংয়ে ৮ই মে থেকে একটা অ্যাজিটেশন চলছে এবং প্রত্যেকটি ইউনিয়ন—আইন, এন.টি.ইউ.সি, সিটু এবং ইঞ্জিনিয়ার ও অফিসাররা মিলে অ্যাজিটেশন চালাচ্ছেন। ৮ই মে থেকে অ্যাজিটেশন হচ্ছে তার কারণ হিন্দুস্থান স্টীল কনস্ট্রাকশনে ২০২১৪ জন ওয়ার্কারসদের মধ্যে ১৪ হাজারের মত বিদায় দ্বারা কমিয়ে দেওয়ার কথা হয়েছে। আপনি জানেন দিল্লি থেকে যে সার্কুলার এসেছিল তাতে বলা হয়েছিল ৬ হাজারের মত বিদায় নীতি যাকে ইংরাজি ভাষায় আমরা গোল্ডেন হ্যান্ডশেক বলি তাই করা হবে। কিন্তু এই গোল্ডেন হ্যান্ডশেক দিচ্ছেন এইটা শ্রমিক কর্মচারিদের ইচ্ছামতো নয়, এইটা তাদের নিতেই হবে। ১৪ হাজার জনকে এক-এক করে কমিয়ে দেওয়ার চেষ্টা হচ্ছে। কিন্তু আপনি জানেন লেবার মিনিস্টার সাংমার সঙ্গে কেন্দ্রীয় ট্রেড ইউনিয়নগুলির কথা হয়েছিল এই ধরনের রুগ্ন ইন্ডাস্ট্রিতে শ্রমিক কমানো হলে এবং বিদায় নীতি করা হলে সাংমা বলেছিলেন তাঁরা নিশ্চয়ই কেন্দ্রীয় ট্রেড ইউনিয়নগুলির সঙ্গে আলোচনা করবেন। কেন্দ্রীয় অর্থমন্ত্রী শ্রী মনমোহন সিংহ মে মাসে বলেছিলেন মে মাসে অ্যাকশন প্ল্যান করব এবং তা না হওয়া পর্যন্ত বিদায়নীতি কার্যকর করার চেষ্টা করব না। এই কনস্ট্রাকশন ইন্ডাস্ট্রি জওহরলাল নেহেরু তৈরি করেছিলেন। কারণ তাঁর ইচ্ছা ছিল কনস্ট্রাকশন ইন্ডাস্ট্রিতে প্রাইভেট সেক্টরে কালো টাকা সাদা করার চেষ্টা করা হয়। এই কালো টাকা যাতে সাদা না হয় সেই জন্য কনস্ট্রাকশন ইন্ডাস্ট্রি তৈয়ারী হয়েছিল।

এই হিন্দুস্থান কনস্ট্রাকশন কোম্পানী আপনি জানেন যে ভারতবর্ষের সবচেয়ে সূক্ষ্ম, ভারি এবং কমপিউটারাইজড মেশিনের অধিকারী। আজ যদি এই কনস্ট্রাকশন কোম্পানির দরজা বন্ধ হয়ে যায়, সরকার যদি এদের বিদায় নীতি গ্রহণ করতে বাধ্য করেন বা জবরদস্তি ছাঁটাই করেন তাহলে এর যন্ত্রপাতিগুলি কোথায় যাবে তার ব্যাখ্যা সরকার একবারও দিচ্ছেন না। স্যার, আপনি জানেন, এই এইচ.সি.সি.তে আই.এন.টি.ইউ.সি. এবং সিটুর নেতৃত্বে যে অ্যাজিটেশন হচ্ছে তারমধ্যে অফিসার এবং ইঞ্জিনিয়াররা আছেন। এদের মত কুশলী, এদের মত এক্সপার্ট ইঞ্জিনিয়ার কোনও কনস্ট্রাকসন কোম্পানিতে, এমন কি টাটার মতন কনস্ট্রাকশন কোম্পানিতেও নেই। সরকার কিছুদিন আগে ১৯৮৫ সালে এবং ১৯৯০ সালে এর ভ্যায়াবিলিটি রিপোর্ট চেয়েছিলেন এবং সেই রিপোর্ট দেওয়া হয়েছিল, তা কিন্তু সরকার একবার খুলেও দেখেন নি। তারা তাদের ইচ্ছা মতন কাজ করে যাচ্ছেন। এর হেড অফিসে ৫০০ কর্মী আছেন, তারা সেটা কমিয়ে ১০০ তে নিয়ে এসে আসতে আসতে একে রুগ্ন করে দিয়ে যাতে এই কোম্পানির দরজা বন্ধ করে দেওয়া যায় সেই চেষ্টা করছেন। আমি তাই স্যার, আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী, শ্রমমন্ত্রী ও বিধানসভার সদস্যদের কাছে আবেদন করব অবিলম্বে এ ব্যাপারে হস্তক্ষেপ করে প্রধানমন্ত্রীর কাছে বিষয়টি তুলে ধরার ব্যবস্থা করুন। এই বলে স্যার, আপনাকে ধন্যবাদ জানিয়ে শেষ করছি।

**শ্রী তরুন চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি

আপনার মাধ্যমে সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। কেন্দ্রীয় শিল্পনীতি ঘোষিত হবার সাথে সাথে আমরা যেটা আশা করেছিলাম সেই ফলাফল ফলতে শুরু করেছে। দুর্গাপুরের হিন্দুস্থান ফার্টিলাইজার কোম্পানিকে দীর্ঘদিন ধরে রুগ্ন বলে চালাবার চেষ্টা করা হয়েছে। স্যার, এ সম্পর্কে অনেক সাজেশন দেওয়া হয়েছে? কিন্তু কোনও সাজেশনই কার্যকর হয় নি। নরওয়ের একটি কোম্পানিকে রিপোর্ট করতে বলা হয়েছিল এবং ঠিক হয়েছিল এইচ.এফ.সিতে ১৭১ কোটি টাকা দিলে কারখানা ভ্যায়াবল হবে। শ্রমিকরা সেখানে অনেক স্বার্থ ত্যাগ করে প্রায় এক বছর ধরে অক্লান্ত পরিশ্রম করে কারখানাটি চালু রেখেছিলেন। পশ্চিমবঙ্গের এটি একমাত্র সার কারখানা। এই কারখানাটি গত ১৬ই মে বলা হল টাকার অভাবে বন্ধ হয়ে গেল। স্যার, আসল ব্যাপার হল, কিছুদিন আগে ইউনিয়ানের তরফ থেকে এবং আমাদের যারা এম.পি. আছেন তারা গিয়ে এ ব্যাপারে প্রধানমন্ত্রীর সঙ্গে দেখা করেছিলেন এবং ডেপুটেশন দিয়েছিলেন। প্রধানমন্ত্রী তাদের যেটা বলেছেন সেটা হল ইউনিয়ন এবং কারখানার শ্রমিকদের কো-অপারেটিভ করে তিনি এটা চালাবার পরামর্শ দিয়েছেন। এটা একটা অ্যাবসার্ড ব্যাপার কারণ একটা মূল শিল্প কো-অপারেটিভ করে চলতে পারে না। স্যার, উনি যে সাজেশনটা দিয়েছিলেন তার কারণটা আমরা কিছুদিন পরেই বুঝতে পারলাম। এখানে টাকার স্যাংশন নেই বলে যেটা বলা হচ্ছে সেটা আর কিছুই নয়, কেন্দ্রীয় যে শিল্পনীতি তার ফল আজ ফলতে শুরু করেছে। আমরা জানি আই.এম.এফের চাপে বাজেটে এবারে ফার্টিলাইজারের জন্য এবং দুর্গাপুর ফার্টিলাইজারের জন্য বিশেষ কিছু রাখা হয় নি। স্যার, এই কারখানাটি বন্ধ হলে একদিকে যেমন পশ্চিমবঙ্গের লক্ষ লক্ষ চাষী ক্ষতিগ্রস্ত হবেন অপর দিকে সেখানকার ২ হাজার শ্রমিক বসে থাকবেন। তা ছাড়া চাষীদের ভরতুকি ছাড়াই বিদেশি সার কিনতে হবে। আই.এম.এফের ঋণের জালের যে শর্ত ছিল সে সম্পর্কে ওরা এতদিন ধরে বলে আসছেন যে দেশের পক্ষে ক্ষতিকর হবে না কিন্তু আজকে আমরা পরিষ্কার তার ফলাফল দেখতে পাচ্ছি। পশ্চিমবঙ্গের একমাত্র সার কারখানাটিতে সেই ফলাফল ফলতে শুরু করেছে এবং তারই ফলশ্রুতি হিসাবে কারখানাটি বন্ধ করে দেওয়া হয়েছে। এখন ভরতুকি বাদ দিয়ে সার কিনতে হবে এবং বিদেশি সার কিনতে হবে। বিরোধী সদস্যরা চলে গেলেন, এখনও দু/একজন আছেন, আমি সকলকে অনুরোধ করব এ বিষয়ে একমত হতে যে এ ব্যাপারে একটি সর্বদলীয় কমিটি করা হোক। গতকাল সৌগতবাবু বলছিলেন, বন্ধ হয় নি।

[12-30—12-40 P.M.]

কিন্তু আসলে তার দিকে আহ্বান জানাচ্ছি তারা দেখুন তারা কি করতে চান। জেনারেল ম্যানেজার বলছেন যে আমার কোনও আর হাত নেই। সি.এম.ডি. সেন্ট্রাল গভর্নমেন্টের কাছে টাকার দরবার করছে বারবার, কিন্তু প্রত্যাখ্যাত হয়ে ফিরে আসছে। এই অবস্থার মধ্যে কারখানায় ন্যাপথাও নেই, কারখানায় ফার্নেস অয়েল নেই, স্বভাবতই ঋণে জর্জরিত এবং কোনও টাকা স্যাংশন করা হচ্ছে না এবং ১৬ই জুন থেকে কারখানা আপাতত দৃষ্টিতে মনে হল বন্ধ হচ্ছে। আপাতত দৃষ্টিতে মনে হল আশা আছে, কিন্তু সমস্ত শ্রমিক যারা আই এন

টি ইউ সি করেন, যারা সিটু করেন, তাদের কাছে একটা বিরাট প্রশ্ন জেগেছে, এই কারখানাটা আই এম এফ এর চাপে বন্ধ হয়ে গেল। তাই আমার অনুরোধ যে একটা সর্বদলীয় কমিটি করা হোক এবং আর একবার প্রধানমন্ত্রীর কাছে যাওয়া হোক যাতে পশ্চিমবাংলার একমাত্র কারখানাটাকে লক্ষ লক্ষ শ্রমিকের স্বার্থে, উৎপাদনের স্বার্থে রক্ষা করা এবং আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি—তিনি যদিও অনেক বার চেষ্টা করেছেন, অনেকবার বলেছেন, কিন্তু দুঃখের বিষয় তাঁর কথায় কর্ণপাত করা হচ্ছে না। আমি এই কথা বলতে চাই যে সরকার পক্ষ থেকে যেমন ভাবে চেষ্টা করা হচ্ছে হোক, আর সর্বদলীয় কমিটি তারা এগিয়ে আসুন, তাদের শ্রমিকদের প্রতি যে দরদ, পশ্চিমবাংলার প্রতি যে দরদ, এটা দেখাবার সুযোগটা তারা পাচ্ছেন, সুতরাং সর্বদলীয় কমিটি করে প্রধানমন্ত্রীর কাছে চাপ দিয়ে কারখানাটা রক্ষা করার ব্যবস্থা করা হোক এটাই আমার বক্তব্য, এটাই আমার অনুরোধ। আশা করি সেই অনুরোধে সব দল সাড়া দেবেন এবং আমাদের মাননীয় স্পিকার মহাশয়, তিনি গুরুত্ব সহকারে এই গুরুত্বপূর্ণ ঘটনাটি সরকারকে যাতে বলেন, যাতে সরকার উদ্যোগ নেন এবং এই কারখানার ব্যাপারে চেষ্টা করেন।

**শ্রী সুশান্ত ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের অধীনে বি.এ., বি.কম. পার্ট টু পরীক্ষা গত ১৮ তারিখে থেকে শুরু হয়েছে। যেদিন পরীক্ষা শুরু হল, সেদিন ঝাড়গ্রাম কলেজ এবং সুবর্ণরেখা কলেজ এবং গোপীবল্লভপুরের এই দুটি কলেজের ছাত্রদের পরীক্ষা কেন্দ্র শিলদাতে, এবার পরীক্ষা হচ্ছে শিলদায় যখন ছাত্র ছাত্রীরা পরীক্ষা দিতে যায় এবং ১৫০ জন ছাত্রছাত্রী তখন পথের মধ্যে—উনারা চলে গেলেন, উনারা থাকলে ভাল হত, বলতে পারতাম যে আপনারা কোন অবস্থা সেখানে তৈরি করেছেন—১৫০ জন ছাত্রছাত্রী তারা পরীক্ষা দিতে পারল না তাদের অপকর্মের জন্য। তারা অনুনয় বিনয় করেও যারা রাস্তা অবরোধ করেছিল তাদেরকে সেখান থেকে সরাতে পারেন নি। আজকে সেই ১৫০ জন ছাত্রছাত্রীর ভবিষ্যত অন্ধকার। আজকে তাদের পরিবারের লোকজনের মধ্যে উৎকণ্ঠা পরিলক্ষিত হচ্ছে এবং সেই বিরোধী নেতা এখানে উপস্থিত নেই, তিনি হয়ত তাঁর ঘরে বসে শুনছেন। যদি শোনেন তাহলে এখানে এসে উত্তর না দিতে পারলেও যেন লিখে আমাকে উত্তর পাঠিয়ে দেন, আমি পত্র-পত্রিকার কাছে তা পাঠিয়ে দেব এবং ঐ সমস্ত ছাত্রদের পরিবারের লোকজনকে জানিয়ে দেব। আগামী পঞ্চায়েত নির্বাচনকে সামনে রেখে ওঁরা আজকে এই সমস্ত জিনিস শুরু করছেন। ঝাড়গ্রামের ঘটনার কথা ওঁরা বলছেন, সেটা ওঁদেরই কৃত-কর্মের ফল। বিভিন্ন বাহানায় ওঁরা আজকে গন্ডগোল বাঁধাবার চেষ্টা করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার গণতান্ত্রিক মানুষ বহু মূল্য দিয়ে পশ্চিম বাংলায় গণতান্ত্রিক পরিবেশ সৃষ্টি করেছেন। তাঁরা যে কোনও মূল্যে সে পরিবেশকে রক্ষা করবেন। যে কোনও অবস্থার মুখোমুখি হতে তাঁরা প্রস্তুত আছেন। মেকি গণতন্ত্রের ধ্বজা ধরে ওঁরা আজকে নোংরা খেলা খেলতে চাইছেন। তাঁরা যাতে আর এই খেলা না খেলেন তারজন্য আমি তাঁদের কাছে অনুরোধ রাখছি।

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী মহোদয়ের একটি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। ইউ.জি.সি. এবং কল্যাণী বিশ্ববিদ্যালয়ের উদ্যোগে কল্যাণী বিশ্ববিদ্যালয়ে একটি প্রথা-বহির্ভূত শিক্ষা কেন্দ্র খোলা হয়েছিল এবং তার মাধ্যমে অত্যন্ত দক্ষতার সঙ্গে বিভিন্ন গ্রামের ছেলে-মেয়েদের শিক্ষা দেওয়া হচ্ছিল। কতগুলি কলেজের মাধ্যমে এবং পঞ্চায়েতের মাধ্যমে কতগুলি শিক্ষা কেন্দ্র খুলে শিক্ষা দেওয়া হয়েছিল। কিন্তু হঠাৎ কিছু স্বার্থান্বেষী তথা-কথিত শিক্ষিত মানুষ এই কেন্দ্র বন্ধ করার জন্য উঠে পড়ে লেগেছে। কারণ তাঁরা তাদের লোক-জনদের এর মধ্যে ঢোকাতে চান। ইতি-মধ্যেই তাঁরা ২/১ জনকে ঢুকিয়েছেন, তাঁরা কাজ করছেন না, বসে বসে মাইনে নিচ্ছেন। এ রকম আরও কিছু ঢোকাতে চান যাঁরা কাজ করবেন না, বসে বসে মাইনে নেবেন। অথচ এই কেন্দ্রের শিক্ষা ব্যবস্থা ইতিমধ্যে উল্লেখযোগ্যভাবে সাফল্য মন্ডিত হয়েছে। সারা পশ্চিমবাংলার মধ্যে এই কেন্দ্র সব চেয়ে বেশি সাফল্য-লাভ করছে। তাই আমি বিষয়টির প্রতি উচ্চ শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং তাঁর হস্তক্ষেপ প্রার্থণা করছি। এই মুহূর্তে ঐ কেন্দ্র বন্ধ হয়ে গেলে বহু ছেলে-মেয়ে ক্ষতিগ্রস্ত হবে এবং শিক্ষাক্ষেত্রে আমাদের ইতিমধ্যে যে অগ্রগতি ঘটছে তা ব্যাহত হবে। এই শিক্ষা কেন্দ্রের শিক্ষা ব্যবস্থা যাতে সচল থাকে তার জন্য তিনি একটু দৃষ্টি দিন। সেদিকে তিনি দৃষ্টি দেবেন এই আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দীপক মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জাতীয় বস্ত্র শিল্প কর্পোরেশন যা 'এন.টি.সি.' নামে জনপ্রিয়ভাবে পরিচিত, তার ১০ হাজার শ্রমিক কর্মচারী আমাদের রাজ্যে আছে। এদের সারা দেশে ১৮টি মিল আছে এবং তার ১৪টিই পশ্চিমবাংলায়। কেন্দ্রীয় বস্ত্র মন্ত্রকের মাধ্যমে তারা ইতিমধ্যেই ৫ হাজার কর্মচারীকে জোর করে অবসর গ্রহণ করার জন্য নির্দেশ পাঠিয়েছেন এবং এই বাবদ ৪৪ কোটি ১৬ লক্ষ টাকা দেবেন বলে অঙ্গীকারও করেছেন। গতকাল বিরোধী দলের সদস্যারা শ্রম দপ্তরের বাজেটের ওপর আলোচনা করতে গিয়ে বললেন, ঐ রকম উদাহরণ নেই। তাই আমি আজকে এটা তাঁদের নজরে আনছি। বিশেষ করে মাননীয় সৌগত বাবুর নজরে আনছি, দেখুন তিনি কি করতে পারেন। এ ব্যাপারে আমাদের লোকসভা সদস্য শ্রীসুদর্শন রায় চৌধুরী গত ৭ তারিখ পার্লামেন্টে উল্লেখ করেছেন যে কিছু টাকা খরচ করলেই মিল গুলিকে ভায়েবল করা যায় এবং সকল শ্রমিক কর্মচারীর চাকরি রাখা যায়। অতএব জোর করে শ্রমিক কর্মচারিদের অবসর গ্রহণ না করিয়ে আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় বস্ত্র মন্ত্রী শ্রী অশোক ঘেলট এবং প্রধানমন্ত্রীকে অনুরোধ করছি, বিষয়টির প্রতি তাঁরা একটু নজর দিন এবং বাধ্যতামূলক অবসরের যে উদ্যোগ গ্রহণ করেছেন তা থেকে বিরত হন। এ বিষয়ে যথাযথ উদ্যোগ গ্রহণের জন্য আমি রাজ্য সরকারেরও দৃষ্টি আকর্ষণ করছি এবং বিশেষ করে শ্রমমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি।

[12-40—12-50 P.M.]

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার মহোদয়, এখানে উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয়

আছেন। আমি তাঁর এবং স্কুল শিক্ষামন্ত্রীর নিকট একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি আপনার মাধ্যমে। ইদানিং আমার কাছে একটা অভিযোগ এসেছে যে পশ্চিমবাংলার কিছু কিছু মাধ্যমিক বিদ্যালয়ে ভর্তির সময় আলাদা করে ডোনেশন চাওয়া হচ্ছে এবং কোনও কোনও ক্ষেত্রে সেই চাঁদা বাধ্যতামূলক পর্যায়ে যাচ্ছে। এরফলে অভিভাবকদের মধ্যে, ছাত্রদের মধ্যে নানা ক্ষোভ দেখা দিচ্ছে, তারা বিভ্রান্ত হচ্ছে। এটা ঠিকই, সেশন চার্জ হিসাবে রাজ্যসরকার যে টাকার পরিমাণ নির্দ্ধারিত করে দিয়েছিলেন সেটা প্রায় ১০/১২ বছর আগে। এখন খরচ বেড়েছে। সব স্কুলে সাধারণ মেইনটেনান্স করতে গেলে এই টাকায় হয় না। এরজন্য সরকার স্কুলগুলির সঙ্গে বসে একটা পরিকল্পনা করে চার্জ ঠিক করতে পারেন। বেসরকারি স্কুলগুলিতে দেখা যায় জোর করে বলা হচ্ছে, ডোনেশন না দিলে ভর্তি হতে পারবে না এবং এটা চলতেই থাকছে। কোনও কোনও স্কুলে এরজন্য প্রতিবাদ হচ্ছে, ভুল বোঝাবুঝি হচ্ছে, মানুষ বিভ্রান্ত হচ্ছে। সুতরাং এই বিষয়টি ছেড়ে দেওয়া উচিত নয়। পশ্চিমবাংলায় আমরা শিক্ষাক্ষেত্রে যে সুষ্ঠু পরিবেশ ফিরিয়ে আনতে পেরেছি দীর্ঘ সংগ্রামের মধ্য দিয়ে, ছাত্র-অভিভাবক এবং সকলের সহযোগিতা নিয়ে, আমরা চাই না, সেই সুষ্ঠু পরিবেশের পরিবর্তন ঘটুক। শিক্ষার যাতে প্রসার ঘটে বিদ্যালয়গুলি যাতে সুষ্ঠু ভাবে পরিচালিত হয় তারজন্য রাজ্য সরকারের বিশেষ করে বর্তমান পরিস্থিতি সম্পর্কে সজাগ থাকা দরকার, সকলের সঙ্গে পরামর্শ করা দরকার। আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি, মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়, এই বিষয়ে ভাল করে খবর নিয়ে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি লক্ষ্য করছি, একই হাসপাতালে ১০/১৫ বছর একই ডাক্তার থাকার ফলে অধিকাংশ সময়ে প্রাইভেট প্রাকটিস এবং নার্সিং হোম নিয়েই ব্যস্ত থাকেন। বিশেষ করে বেনামে নার্সিং হোম চালাচ্ছে। এরফলে আমাদের দেশের দুস্থ রোগীরা চিকিৎসা থেকে বঞ্চিত হচ্ছে। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, সরকারি ডাক্তারদের অন্তত ৩ বছর অন্তর বদলি করা হোক এবং তাদের প্রাইভেট প্রাকটিস বন্ধ করা হোক।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উলুবেড়িয়া টু মাতাপাড়া প্রায় ২৩ কিলোমিটার একটি রাস্তা আছে। বাস রুট হচ্ছে ৭০ (ডি), হাওড়া থেকে ভায়া উলুবেড়িয়া এল-বাস চলে। ঐ এলাকায়—শ্যামপুর থানা, উলুবেড়িয়া দক্ষিণ কেন্দ্র, শ্যামপুর ব্লক সব নিয়ে প্রায় ৪০ হাজার মানুষ বাস করে। ঐ রাস্তার এমন অবস্থা হয়েছে—অতীতে ঐ রাস্তায় বাস অ্যাকসিডেন্ট করে অনেকের জীবন হানি হয়েছে। বর্তমানে ঐ রাস্তা দিয়ে এল-বাস যায়। যে কোনও মুহূর্তে বাস অ্যাকসিডেন্ট করে খাদে পড়তে পারে এবং এরফলে জীবনহানি ঘটতে পারে। ছাত্র, যুবক, কৃষক, শ্রমিক ঐ রাস্তার উপর দিয়ে বাসে করে যাতায়াত করে। অতীতে ঐ এলাকার মানুষ জোয়ার-ভাটায় যাতায়াত করত। বামফ্রন্ট সরকারের আমলে এই রাস্তা হয়েছে এবং ঐ রাস্তা দিয়ে বাস

চলছে। ওখানে প্রোজেক্ট আছে। ৫৮ গেট স্লুইজ আছে। একদিকে হুগলি নদী, আর একদিকে দামোদর এবং তার উপর ৫৮ গেট স্লুইজ। ওখানে ফরেস্ট ডিপার্টমেন্ট আছে, হরিণ প্রকল্প আছে, উলুঘাটা ইরিগেশন বাংলো আছে, জেলা পরিষদের বাংলো আছে। হাজার হাজার কৃষক ঐ উলুবেড়িয়া দিয়ে যাতায়াত করে। সাধারণ মানুষ কলেজের ছাত্র, স্কুলের ছাত্র ঐ রাস্তা দিয়ে যাতায়াত করে। এমন অবস্থার সৃষ্টি হয়েছে যে রাস্তা বলে কিছু নেই। আমি মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়ের কাছে লিখিতভাবে ঐ রাস্তা সম্বন্ধে কয়েকদিন আগে দিয়েছি কিন্তু এখনও কোনও ব্যবস্থা হয়নি। এলাকার মানুষ বিক্ষুব্ধ হয়ে পড়ছে। তারা আতঙ্কের মধ্যে দিন কাটাচ্ছে। এদিকে বর্ষা এবং প্রাকৃতিক দুর্যোগ আরম্ভ হয়ে গেছে। গতকাল প্রাকৃতিক দুর্যোগে গাছপালা পড়েছে, বাস বন্ধ হয়ে গেছে, রাস্তায় জল জমে গেছে, এমন একটা অবস্থার সৃষ্টি হয়েছে যার ফলে মানুষ খুবই বিপদের সম্মুখীন হয়েছে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে তাড়াতাড়ি তদন্ত করে রাস্তাটির সুব্যবস্থা হয়।

**শ্রী সুনির্মল পাইক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের মাননীয় পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার কেন্দ্র খেজুরি একটি তফসিলি অধ্যুষিত এলাকা, ওখানে একটিমাত্র রাস্তা, খেজুরি হেঁড়িয়া, একটিই পাকা রাস্তা, ঐ রাস্তা ঐ পাকা রাস্তাটি এমন বিপর্যস্ত অবস্থায় আছে যে ওর উপর দিয়ে কোনও রকম যান চলাচল সম্ভব নয়, তাই মহকুমা এবং জেলা স্তর থেকে বিচ্ছিন্ন হয়ে গেছে এই কেন্দ্রে তাই আমি মাননীয় পূর্তমন্ত্রীর কাছে এই রাস্তাটির নবীকরণের দাবি জানাচ্ছি, যাতে এই তফসিলি অধ্যুষিত এলাকায় রাস্তাটির নবীকরণ করা হয়।

**শ্রী ইদ্রিস মন্ডল ঃ** মিঃ স্পিকার স্যার, আপনার মাধ্যমে সেচ সংক্রান্ত বিষয়ে মাননীয় সেচ মন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমার গলসী বিধানসভা কেন্দ্রে গলসী এক নম্বর ব্লকে উচ্চগ্রাম, পুরন্দরগড়, মোহনারা, গল্লীগ্রামে প্রভৃতি গ্রামগুলিতে সেচের জলের অভাব, দীর্ঘদিন ধরে এর জন্য কৃষিকার্য ব্যাহত হচ্ছে এবং এই সেচের জলের অভাবে ঐ এলাকায় প্রায় ১০ হাজার একর জমি তার দোফসলী হবার উপযোগিতা থাকা সত্ত্বেও চাষ করা সম্ভব হচ্ছে না। যদিও ঐ এলাকায় ডিভিসি-র এল-২, একটা খাল দীর্ঘদিন ধরে আছে সেখানে মাত্র সাড়ে ৬২ চেন ঐ খালগিটর উৎসমুখে থেকে মেরামতের অভাবে, বক্সের লক গেটের অভাবে এই চেষ্টা করা সম্ভব হচ্ছে না। যার ফলে ঐ এলাকার কৃষক পরিবারগুলির খুবই অসুবিধা হচ্ছে। তাই আমি অবিলম্বে ব্যবস্থা গ্রহণের জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী মানিকলাল আচারিয়া ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকা কুলটির বিভিন্ন রুটে যেমন, দিশেরগড়, নিয়ামতগুর, মিঠাণী, রামনগর, কল্যাণী, চীনাকুড়ি বাস চলছে না। বেসরকারি বাসের সংখ্যা কম, বড় বাস নেই বললেই চলে, সরকারি বাস একেবারেই চলে না। এ ব্যাপারে আমি

মাননীয় পরিবহন মন্ত্রীর কাছে আবেদন করেছি, আমার এলাকায় সন্ধ্যার পর বাস একেবারেই চলে না। অবিলম্বে ঐ এলাকায় বাস চালান এবং বেসরকারি বাসের সংখ্যা বাড়াবার জন্য আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর কাছে আবেদন করছি।

**শ্রী নন্দদুলাল মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। বাঁকুড়ার ইন্দাস বিধানসভা কেন্দ্রে ১৭.৫.৯২ তারিখের ঘূর্ণি ঝড়ে ঐ এলাকার শ্রমজীবী মানুষের ঘর বাড়ি নষ্ট হয়ে গেছে। ক্ষেত মজুরদের এবং ওখানে যে সামান্য বোরো চাষ হয় সেই বোরো চাষের যথেষ্ট ক্ষয় ক্ষতি হয়েছে। আমার দাবি অবিলম্বে ঐ দুর্গত মানুষদের কিছু রিলিফের ব্যবস্থা করা হোক।

**শ্রী শিশিরকুমার সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সাধারণ প্রশাসন (হোম পার ডিপার্টমেন্ট) দপ্তরের ভারপ্রাপ্ত মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদের নবগ্রাম ব্লকে দীর্ঘদিন ধরে অনেকগুলি পদ খালি পড়ে আছে। বিভাগীয় কর্তৃপক্ষকে আইনগত ভাবে জানানো সত্ত্বেও ঊর্ধ্বতন কর্তৃপক্ষ কোনও ব্যবস্থা গ্রহণ করেন নি। ফলে প্রশাসনের বিভিন্ন গ্রামোন্নয়নের কাজ কার্যত অচল হয়ে পড়েছে এখানে ই.ও.পি.নেই, পি.এস.ক্লার্ক, ই.ও.ওয়ান, আই.পি.ই.এ.ডি.ও. এমন কি ফার্ম ম্যানেজার পর্যন্ত নেই। বি.ডি.ও.র অ্যাকাউন্টস ক্লার্ক সি.সি.ও. নেই। অথচ মানুষের প্রত্যাশা, সেই প্রত্যাশা নিয়ে জনগণ প্রতিদিন আসছেন এবং আন্দোলন করছেন। তাতে মনে হচ্ছে, বিডিও যেন অচল বাস; প্যাসেঞ্জার আছে, কিন্তু বাসের চলবার ক্ষমতা নেই। সেজন্য আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[12-50—1-00 P.M.]

**श्री ममताज हसन** : मिस्टर स्पिकार सर, हमारे हीरापुर कन्स्टीच्वेन्सी में उर्दु भाषा-भाषी रहमतनगर इलाका है। जुनियर हाई स्कुल है। १९७२ से यह स्कुल चल रहा है। अभी तक जुनियर ही बना हुआ है। यहां गुड एजुकेशन की सुविधा नही है। लड़के - लड़कियो को एक्जाम देने स्कुल फाइनल की परीक्षा देने ४० किलो मीटर जाना होता है। एजुकेशन मिनिस्टर से मै अनुरोध करता हूं कि जुनियर को हाई स्कुल मे जल्द - से - जल्द तब्दील किया जाए।

हीरापुर कन्सीच्वेन्सी मे एक मदरसा होना चरुरी है। एजुकेशन मिनिस्टर से मै अनुरोध करता हूं कि वहां एक मदरसा बनाया जाए। साथ ही लड़कियो को जो प्रोब्लम होता है एक्जाम देने मे उसपर ध्यान दिया जाए। तथा जल्द-से-जल्द जुनियर को हाई स्कुल मे तब्दील किया जाए।

**শ্রী সুনীলকুমার ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কৃষ্ণনগরের কাছে স্টেট আর্মড

পুলিশের নাইন্থ, ব্যাটেলিয়ানের যে চাঁদমারী আছে সেই চাঁচমারীতে বি.এস.এফ. জওয়ানরা গুলি প্রাকটিস করতে আসেন। কিন্তু দুর্ভাগ্যের বিষয় হল, তাদের হাত এত কাঁচা এবং ওরা এত বেপরোয়া যে, তাদের সেসব গুলি টার্গেটে না লেগে আশপাশের গ্রামে গিয়ে পড়ে। এর মধ্যে ঐ গুলিতে কিছু গবাদি পশু, একটি ছেলে এবং একটি মেয়ে আহত হয়েছে। মেয়েটির পা কেটে বাদ দিতে হয়েছে এবং ছেলেটির হাত এখনও চিকিৎসাধীন। এর বিরুদ্ধে থানায় ডায়রি করা হয়েছে, ডি.এম. এবং এস.পিকেও জানানো হয়েছে, কিন্তু কোনও প্রতিকার হয় নি। তাই আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর কাছে আবেদন করছি, অবিলম্বে যাতে এই ধরনের গুলিচালনা বন্ধ হয় সে ব্যাপারে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী শিবদাস মুখার্জি ঃ** অনুপস্থিত।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় তথ্যমন্ত্রী শ্রী বুদ্ধদেব ভট্টাচার্যের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ১৯৯২ সাল ৪২ এর আগস্ট আন্দোলনের সুবর্ণজয়ন্তী বর্ষ, তাম্রলিপ্ত স্বাধীন জাতীয় সরকার গঠনের এটাই পঞ্চাশবর্ষ পূর্তি বছর, আবার বীরাঙ্গনা মাতঙ্গিনী হাজরা ৪২ এর ১৯শে সেপ্টেম্বর পুলিশের গুলিতে যে আত্মাহুতি দিয়েছিলেন তারও এই বছর পঞ্চাশ বছর। এসব গুরুত্বপূর্ণ ঘটনাকে যথাযোগ্য মর্যাদা সহকারে পালন করবার জন্য আপনার মাধ্যমে তথ্যমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি। এরজন্য কয়েকটি সুনির্দিষ্ট প্রস্তাব রাখছি, যথা—১) তমলুক জাতীয় সরকার গঠন, ৪২ এর আগস্ট আন্দোলনের সুবর্ণজয়ন্তী এবং মাতঙ্গিনী হাজরার আত্মাহুতি—এসবের প্রতি শ্রদ্ধা জানাতে কলকাতার রবীন্দ্রসদন বা মহাজাতিসদনে এক্ষেত্রে প্রখ্যাত যারা, এসব মহৎ কাজ যাঁরা করেছিলেন তাঁদের মধ্যে যে কয়জন এখনও বেঁচে আছেন তাঁদের নিয়ে দুইদিন সেমিনার করা এবং জাতীয় সরকারের অধিনায়কের প্রতি শ্রদ্ধা জানানো; ২) ৪২ এর আন্দোলনের উপর একটা তথ্যচিত্র নির্মাণ করা; ৩) ৪২ এর আন্দোলনের ...

(মিঃ স্পিকারের নির্দেশে পরবর্তী বক্তা বলতে শুরু করায় এই স্থানে মাইক সংযোগ বিচ্ছিন্ন হয়ে যায়।)

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রী, ত্রাণমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। এই বিষয়টা অত্যন্ত গুরুত্বপূর্ণ আমাদের আর্থিক ব্যবস্থার জন্য। মালদা জেলায় খরার জন্য শতকরা ৮৫ ভাগ আম নষ্ট হয়ে গিয়েছে। মালদা জেলায় কেবলমাত্র বড়লোকদের আম বাগান আছে তা নয়, অনেক ছোট ছোট কৃষকও আছে। এই অল্প জমির আমের উপর তাদের জীবন জীবিকা নির্ভর করে। আপনি বোধহয় জানেন মালদায় গাছ থেকে আম ঝড়ে পড়ে গেলে সেটা সকলের সম্পত্তি হয়। গরিব লোকরা ৩ মাস এই আম কুড়িয়ে বিক্রি করে বা খেয়ে জীবন জীবিকা নির্বাহ করে। এখন সেই অবস্থা এখানে নেই। তা ছাড়া বেশি কিছু লোক ঝুড়ি বুনে, গরুর গাড়ি চালিয়ে এবং গাছ থেকে আম পেড়ে দিয়ে কিছু রুজি-রোজগার করে। অন্য দিকে ভীষণ

রৌদ্রে, পশ্চিমের বাতাসে এবং বিদ্যুতের লো ভোলটেজের জন্য বোরো ধান শতকরা ৪০ ভাগ নষ্ট হয়ে গিয়েছে। যথা সময়ে কৃষি দপ্তর থেকে প্রকৃত চিত্র অ্যাসেস করা হয় না, এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স নির্ধারিত হারে চাপিয়ে দেওয়া হয়। কোনও রকম ক্রপ কমপেনসেশন পাওয়া যায় না। আমি এখানকার প্রকৃত চিত্র অ্যাসেস করার জন্য অনুরোধ জানাচ্ছি এবং ল্যান্ড ডেভেলপমেন্ট ব্যাঙ্ক থেকে কিছু সাহায্য, কিছু ঋণ এই জমির মালিকদের দেবার জন্য অনুরোধ করছি। চাষের সময় এখানে প্রচন্ড পরিমাণে ডিজেলের অভাব দেখা দিয়েছিল। সারা ভারতবর্ষে কোথাও ওই সময় ডিজেলের অভাব ছিল না। এখানে কেন ডিজেলের অভাব হল, কেন এত ফসল মার খেল এটা তদন্ত করে কেন্দ্রীয় সরকারের কাছে জানানোর জন্য অনুরোধ করছি। হরিশচন্দ্রপুরে যা পেট্রোল পাম্প আছে তার পর আরও ২-৩ টি বাড়ানোর জন্য কেন্দ্রীয় সরকারের কাছে সুপারিশ করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**Shri Sadhan Pande :** Not present.

**Shri Ajoy De :** Not present.

**Shri Abdul Mannan :** Not present.

**Shri Prabir Banerjee :** Not present.

**Shri Abdus Salam Munshi :** Not present.

**শ্রী কৃষ্ণধন হালদার ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাধ্যমিক শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পঞ্চম শ্রেণীতে ভর্তি কররার সমস্যা আজ আর শহরাঞ্চলের মধ্যে সীমাবদ্ধ নেই সুদূর গ্রামাঞ্চলের মধ্যে এটা ব্যাপকভাবে ছড়িয়ে পড়েছে। আগে ক্লাশ ফাইভে ৫০ জন করে ছাত্র ভর্তি হত, এখন সেখানে ৩০০, ৪০০ জন করে ছাত্র ভর্তি হবার জন্য লাইন দিয়ে দাঁড়িয়ে আছে। তার পাশাপাশি ফিডার প্রাইমারী স্কুল থেকে সমস্ত ছাত্ররা আসছে। কিন্তু স্কুলগুলোতে ছাত্রদের অ্যাকোমোডেশন দেবার জন্য যথেষ্ট পরিমাণে ঘর নেই, যথেষ্ট পরিমাণ শিক্ষক বর্তমান পরিকাঠামোর মধ্যে নেই। সেইজন্য এই ব্যাপারে একটা বিরাট সমস্যা হয়ে দাঁড়িয়েছে। সেইজন্য নির্দিষ্ট প্রস্তাব হচ্ছে স্কুলগুলিতে ৪-৫টি অ্যাডিশন্যাল ইউনিট তৈরি করে সেকশন ভাগ করে পড়ানো দরকার। যেখানে ১২ জন শিক্ষক দরকার সেখানে ৬ জন শিক্ষক আছে। ফলে শিক্ষকদের উপর বিরাট চাপ এসে যাচ্ছে। ফলে শিক্ষা ব্যবস্থা ভেঙ্গে পড়ছে। তার উপর ঘর না থাকার জন্য ছাত্রদের স্থান সংকুলানের অসুবিধা হচ্ছে। আর একটা ব্যাপার হল প্রতিটি স্কুল ডেভেলপমেন্ট ফি নিচ্ছে। এটা একটা নতুন পদ্ধতি হয়েছে। সরকারের অনুমতি ছাড়াই প্রতিটি ছাত্রের কাছ থেকে ৩০-৪০-৫০ টাকা করে ডেভেলপমেন্ট চার্জেস নিচ্ছে। স্কুলে ঘরের সংকুলান হচ্ছে না বলে বিল্ডিং চার্জেস নিচ্ছে। অথচ ছাত্র-ছাত্রীদের বসার সংকুলান হচ্ছে না, পড়াশোনার অসুবিধা হচ্ছে। আমি নির্দিষ্ট ভাবে আমাদের এখানে যে শিক্ষা বিষয়ক কমিটি হয়েছে তাঁদের বলেছি, আগামী দিনে তাঁরা

বলবেন। এই সমস্যা গ্রামাঞ্চলে বিশেষ ভাবে দেখা দিয়েছে, ছাত্রদের বসবার জায়গা বাড়াবার সুযোগ হচ্ছে না। এই ব্যাপারে আমি মাধ্যমিক শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**Dr. Manas Bhunia :** Not present.

[1-00—1-10 P.M.]

**শ্রী আনন্দগোপাল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ভূমি ও ভূমি রাজস্ব দপ্তরের মন্ত্রী মহাশয়ের কাছে একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে এই যে, নানুর ব্লকে ল্যান্ড অ্যান্ড ল্যান্ড রিফর্মস অফিসার সহ আরও পাঁচজন অফিসারের বদলির আদেশ হয়েছে। যারজন্য গত চার মাস ধরে ভূমি সংস্কারের কাজে ব্যাঘাত সৃষ্টি হচ্ছে। তারা কোনও কাজ করছে না। আমরা খোঁজ খবর নিয়ে জানতে গেলে তারা বলছে যে, তাদের যেহেতু বদলির আদেশ হয়েছে সেজন্য তারা নতুন করে কোনও কাজ হাত দিলে তা শেষ করে যেতে পারবে না। আমাদের কাছে খবর আছে যে, সরকারি ন্যস্ত দু-আড়াইশো বিঘা জমি বিলি করা যাচ্ছে না। অন্যদিকে এই অফিসারেরা জোতদারদের সঙ্গে যোগাযোগ করে যাতে এই জমি বিলি বন্টন না করা যায় তারজন্য জোতদারদের মহামান্য হাইকোর্টে পাঠিয়ে দেবার পরামর্শ দিচ্ছে। এই অবস্থায় মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার আবেদন, অবিলম্বে ঐ সমস্ত অফিসারদের বদলী করা হোক এবং নতুন অফিসার নিয়োগ করে সরকারি যে ন্যস্ত জমি হাতে আছে তা অবিলম্বে বিলি করার ব্যবস্থা করা হোক।

**শ্রীমতী মিনতি ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় এই সভায় উপস্থাপিত করতে চাইছি, সেই সাথে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। আমরা সবাই জানি যে জনপ্রিয় শিক্ষানুরাগী বামফ্রন্ট সরকারের আনুকুল্যে আমার বিধানসভা কেন্দ্রের গঙ্গারামপুরে একটি কলেজ স্থাপিত হয়। কলেজটির জন্মলগ্ন থেকে ছাত্র সংসদের নির্বাচনে প্রতিবারই এস.এফ.আই. বিপুল ভোট পেয়ে জয়যুক্ত হয়ে আসছে। এবারের ছাত্র সংসদের নির্বাচনেও বিপুল সংখ্যাগরিষ্ঠতা নিয়ে ঐ সি.পি. এবং অন্যান্য ছাত্র সংগঠনকে পরাস্ত করে গঙ্গারামপুর কলেজের ছাত্র সংসদ এস.এফ.আই. অধিকার করেছে। কিন্তু তারপর আমরা দেখলাম ছাত্র নামধারী অছাত্র, সমাজবিরোধী কংগ্রেসের পতাকাতলে থেকে ঐ কলেজে বিশৃঙ্খলা সৃষ্টি করে চলেছে, কলেজের ছাত্র-ছাত্রীদের হেনস্থা করছে। শুধু তাই নয়, তাদের আক্রমণ থেকে সম্মানিত অধ্যাপকরা রেহাই পাচ্ছেন না। আমাদের গঙ্গারামপুর কলেজের অধ্যাপক অসীম মুখোপাধ্যায় যখন তাঁর বাচ্চার জন্য ওষুধের দোকান থেকে গত ১২ তারিখে ওষুধ কিনছিলেন তখন কংগ্রেসের মদতপুষ্ট সমাজ বিরোধীরা অধ্যাপক মুখার্জিকে অস্ত্রশস্ত্র দিয়ে প্রচন্ড ভাবে আঘাত করে, তাঁকে প্রহার করে। আশঙ্কাজনক অবস্থায় হাসপাতালে তাঁকে ভর্তি করা হয়েছে। এখানে আমাদের বিরোধী দলের সদস্যরা নেই, যারা ঝাড়গ্রাম এ বিশৃঙ্খলার কথা বলছেন, যাঁরা পশ্চিমবাংলায় আইনশৃঙ্খলা নিয়ে কথা বলছেন, তাঁরা এখানে

এসে শুনে যান যে, আজকে তাঁরা কি ধরণের ফ্রাংকেনস্টাইন-এর জন্ম দিয়েছেন। ঐ সমাজবিরোধীরা পশ্চিমবাংলায় আইনশৃঙ্খলা পরিস্থিতিকে ধ্বংস করবার একটা চক্রান্ত করে চলেছে। এই কাজে তাদের সহযোগিতা করছে একশ্রেণীর পুলিশ কর্মচারী। আমার এলাকায় ঐ সমাজবিরোধী যারা অধ্যাপক মুখার্জিকে প্রহার করেছে তারা নির্বিবাদে বুক ফুলিয়ে ঘুরে বেড়াচ্ছে। এখনও পর্যন্ত একজন সমাজবিরোধীকে পুলিশ গ্রেপ্তার করেনি। আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি, অবিলম্বে ঐ সমাজবিরোধীদের পুলিশ অফিসার যেন গ্রেপ্তার করে এবং গঙ্গাঁরামপুরের আইন-শৃঙ্খলা পরিস্থিতিকে আবার ফিরিয়ে নিয়ে আসুন। ধন্যবাদ।

**মিঃ স্পিকার ঃ** এখন আমি শ্রী শক্তি প্রসাদ বলকে ডাকছি। শক্তিবাবু এই সাবজেক্টটা কিন্তু কেন্দ্রীয় সরকারের বিষয়। রাজ্য সরকারের এতে কিছু করার নেই। এটা লোকসভায় তুলতে হয়। যাইহোক, আপনাকে বলতে অনুমতি দিচ্ছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** স্যার, আমি যে ঘটনাটা নিয়ে এখানে উল্লেখ করতে চাইছি সেটি হচ্ছে—কোল সম্প্রদায় আদিবাসী, এটা আমরা জানি। কোল, ভিল, সাঁওতাল—এদের আমরা জন্ম থেকেই জানি যে এরা আদিবাসী। পশ্চিমবাংলায় হাজার হাজার এই সম্প্রদায়ের মানুষ বাস করে। মেদিনীপুরের অধিবাসী হিসাবে আমরা এটা জানি যে, ঝাড়গ্রাম, শালবনী, বীনপুর এইসব এলাকায় এরা বাস করে। ঝাড়খন্ডীরা এটার সুযোগ নিচ্ছে। আমি কয়েকদিন আগে গিয়েছিলাম, আমি দেখেছি যে তাদের সংস্কৃতি, তাদের ভাষা ইত্যাদি সমস্ত কিছুতেই তারা আদিবাসী সম্প্রদায়ভুক্ত। রাজ্য তালিকা যেটা বেরিয়েছে তাতে এদের আদিবাসী সম্প্রদায় বলে অন্তর্ভুক্ত করা হয়নি। এটা এদের কাছে ক্ষোভের বিষয় হয়ে দাঁড়িয়েছে। আমি একটা জিনিস বলতে চাইছি, আদিবাসী সম্প্রদায়ের লোকেরা একটা দাবি তুলেছে। রাজ্যস্তরে তারা একটা কনভেনশন করেছে, জেলাস্তরেও একটা করেছে। তাদের যে দাবি তা খুব ন্যায্য দাবি। তারা বলছে তাদের আদিবাসী তালিকাভুক্ত করা হোক এবং সরকারি যে সুযোগ সুবিধা আছে তা যেন তারা পায়, এই দাবি তারা করছে।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দ্বিতীয় বেতন কমিশনের সুপারিশ অনুসারে রাজ্য সরকারী কর্মচারী এবং শিক্ষকদের জন্য সংশোধিত বেতনহার চালু করেছেন। সেটা চালু করতে গিয়ে ওইসব কর্মচারী এবং শিক্ষকদের মোটা অংকের টাকা বকেয়া পড়ে আছে। সরকারি কর্মচারিদের টাকা প্রভিডেন্ট ফান্ডে জমা দেওয়া হবে এবং অর্থ দপ্তরের বিধি নিষেধ অনুসারে সেই টাকা দেওয়া যাবে না বলা হয়েছিল। কিন্তু সম্প্রতি একটি আদেশনামাতে সেই বিধিনিষেধ তুলে নিয়ে বলা হয়েছে যে সুদে আসলে ওই জমা টাকার অর্দ্ধেক ফেরৎ পাবে। যারা ৬ মাসের মধ্যে অবসর নেবেন তারা পুরো টাকাটাই তুলে নিতে পারবেন। আমার বক্তব্য হচ্ছে যে শিক্ষকদের ক্ষেত্রে কি হবে? কারণ তাদের তা প্রভিডেন্ট ফান্ডে জমা দেওয়ার কোনও ব্যাপারই হয় নি। সেইজন্য আমার অনুরোধ এবং আপনার মাধ্যমে মাননীয়

শিক্ষামন্ত্রীর কাছে অনুরোধ করছি তিনি যেন এই সভায় এসে পরিষ্কারভাবে বলেন এই শিক্ষকদের বকেয়া টাকা কখন কিভাবে পাওয়া যাবে। এই শিক্ষক গোষ্ঠী খুব একটা দুশ্চিন্তার মধ্যে রয়েছে। এই নিয়ে শিক্ষক মহলে একটা অসন্তোষের সৃষ্টি হয়েছে। সুতরাং এর সমাধান দরকার।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বেলডাঙ্গা সুগার মিলটি জাতীয়করণ করে চালু করার কথা ছিল। কিন্তু পরবর্তী সময়ে জাতীয়করণ না করে বেসরকারি সংস্থার হাতে তুলে দেওয়া হল এবং এর থেকে জুট বাই প্রোডাক্ট তৈরি হবে বলে এই মিলটি তুলে দেওয়া হল। আমাদের জনপ্রিয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু নিজে গিয়ে চালু করার কথা বলে এলেন। এতে পাট চাষীরাও খুব উৎসাহিত হয়েছিল এবং বেকার ছেলেরাও চাকুরি পাবে এই আশা করেছিল। কিন্তু আজ পর্যন্ত এই বিষয়ে কোনও কার্যকর ব্যবস্থা গ্রহণ করা হয় নি। আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই মিলটি চালু করে সমস্ত রকম কার্যকর ব্যবস্থা গ্রহণ করা হয়।

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকায় আলিপুর দুয়ার ১নং ব্লকে কাঁঠালবাড়ি মৌজায় গত ১৪ই মে একটি বিধ্বংসী ঘূর্ণি ঝড়ে ওই গ্রামের ১০০টি বাড়ি ধূলিসাৎ হয়ে গেছে। শুধু বাড়ি নয়, গাছপালা, সব কিছু মাটির সঙ্গে মিশে গেছে। আমি নিজে সেই অঞ্চল পরিদর্শন করে এসেছি। কিন্তু দুর্ভাগ্যজনক ব্যাপার যে সেখানে পর্য্যাপ্ত পরিমাণে ত্রাণকার্যের ব্যবস্থা করা হয়নি। কতগুলি পলিথিনের ত্রিপল বিলিবন্টন করা হয়েছিল। সেখানে বেশীরভাগ মানুষই তফসিলি সম্প্রদায় এবং ক্ষেতমজুর শ্রেণী। আমার আপনার মাধ্যমে ত্রাণ মন্ত্রীর কাছে অনুরোধ অবিলম্বে যাতে ওখানে জলপাইগুড়ির ডি.এম.কে এখান থেকে নির্দেশ পাঠানো হয় এবং যাতে পর্যাপ্ত পরিমাণে ত্রাণের ব্যবস্থা করা হয়।

[1-10—1-20 P.M.]

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। বিষয়টি জনস্বার্থে অত্যন্ত জরুরি। গত ১৭ তারিখে রেজিস্ট্রি অফিসের যারা মুহুরী যারা দলিল লেখেন তাদের একটা সম্মেলন ছিল সেখানে প্রস্তাব এসেছে কোনও পক্ষ থেকে দলিল লেখা বাবদ যে ১৫ টাকা ধার্য ছিল—যদিও ১৫ টাকা নামে আছে কেবলমাত্র সরকারি নির্দেশনামা—কার্যক্ষেত্রে তারা ৬০/৭০ টাকা নেয়। এখন তারা বলছেন একটা দলিল লিখতে গেলে হাজারে ৭০ টাকা লাগবে। তারমানে ১০ হাজার টাকার দলিল লিখতে গেলে ৭০০ টাকা দিতে হবে। এমনিতে স্ট্যাম্প ডিউটির দাম বেড়েছে, কাজেই আমি আপনার মাধ্যমে অনুরোধ করব যাতে এই রকম ভাবে হঠাৎ যেন তারা রেট বৃদ্ধি করে দিতে না পারে এবং স্ট্যাম্প ডিউটির দাম কমে।

আমি বিশেষ করে নদীভাঙন বিধ্বস্ত এলাকার লোক ওখানে ১ বিঘে জমির দাম ১০ হাজার টাকা, যে ১০ হাজার টাকা দিয়ে জমি কিনবে তার ঐ দলিল লেখার জন্য খরচ হবে ৭০০ টাকা। কিন্তু সে ঐ টাকার অভাবে রেজিস্ট্রি করতে পারছে না। কাজেই তাঁকে পি.ডাবলিউ ডি-র রাস্তার পাশে গর্ত করে থাকতে হবে। তাই আমি আপনার মাধ্যমে অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করব যাতে এই স্ট্যাম্প ডিউটির দাম কমে এবং মজুরির হার যাতে বৃদ্ধি না করা হয় সেটা দেখার জন্য।

**শ্রী নির্মলচন্দ্র দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এমন কি রুগ্ন শিল্প দপ্তরের মন্ত্রী পতিতপাবন পাঠক মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় গত বছরে এই বিধানসভায় একটা বিবৃতি দিয়েছিলেন উত্তরবঙ্গের ডুয়ার্স এলাকায় শিল্প স্থাপন করা হবে এবং জরুরি ভিত্তিতে করার কথা চিন্তা করছেন। দুর্ভাগ্যের বিষয় ডুয়ার্স এলাকা হচ্ছে শিল্প সম্ভাবনাপূর্ণ এলাকা, সেখানে শিল্প গড়ে উঠল না, এমন কি উত্তর বাংলায় যে দু-একটি শিল্প আছে যেমন পশ্চিম দিনাজপুরে, দি ওয়েস্ট দিনাজপুর স্পিনিং মিল যেটা গত ২৩.৪.৯২ তারিখ থেকে কোনও কারণ না দেখিয়ে রাত্রি ২ টার সময় পুলিশ গিয়ে শ্রমিকদের বের করে কারখানা বন্ধ করে দিল। কল্যাণীতে একটা স্পিনিং মিল আছে, কিন্তু উত্তরবাংলায় আর কিছু নেই। আমরা যখন বিদায় নীতির বিরুদ্ধে কথা বলছি, তখন দেখা যাচ্ছে ওখানকার এম.ডি. মিঃ আর. চৌধুরি এবং লোকাল ম্যানেজার, শ্রী এস.প্রধান তারা কিভাবে রাজ্য সরকারের যে সিদ্ধান্ত সেই সিদ্ধান্তকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে বন্ধ করে দিয়েছে। এমন কি মন্ত্রী মহোদয় যে প্রতিশ্রুতি দিয়েছিলেন সেখানে যে ৭৩০ জন কর্মচারী আছেন তাঁদের প্রত্যেককে পে কমিশনে সুযোগ দেওয়া হবে। দেখা গেল লোকাল ম্যানেজার বললেন ৭২ জনকে দেওয়া হবে, শ্রমিকরা তখন আন্দোলন শুরু করলেন এবং ম্যানেজারের বিরুদ্ধে কড়া অভিযোগ আনলেন যে তিনি দুর্নীতিগ্রস্থ। সেটাকে চাপা দেবার জন্য লক আউট করলেন। আমার নির্বাচনী কেন্দ্র আলিপুরদুয়ারে একটা পাইওনিয়ার মিল আছে তারা ওয়েস্ট বেঙ্গল ফিনান্সিয়াল কর্পোরেশনের কাছ থেকে ৭০ লক্ষ টাকা ঋণ নিয়েছে, সেটার বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেওয়া হয় নি। এটাও দেখার জন্য আমি অনুরোধ করছি।

**শ্রী নটবর বাগদী ঃ** মিঃ স্পিকার স্যার, গতকালকে আমাদের এখানে আলোচনা হয়েছিল পুরুলিয়া জেলায় জলের ব্যাপার নিয়ে। কিন্তু রিপোর্টটা ঠিকমতো পৌঁছায়নি এবং আমরা এখানে বিহার থেকে বেঙ্গলে আসার পরে—৭৬ সালের পরে—৭৮ সালে ওখানে ২২টি জোড়বাঁধ স্কীম স্যাংশন করা হয় এবং তার কাজও আরম্ভ হয়েছিল। এখন দেখা যাচ্ছে ১২/১৩টি শেস হবার পরে বাকিগুলি অসম্পূর্ণ অবস্থায় পড়ে আছে, এইগুলির ত্বরান্বিত করার চেষ্টা হচ্ছে না। গরিব মানুষেরা যে জমি দিয়েছে তার কাজ শেষ হচ্ছে না কেন, এই বিষয়ে আমি সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে কাজটা ত্বরান্বিত হয়। অনেক জমি ৭৮ সালের পরে নিয়েছে কিন্তু সেই জমির জন্য এখনও টাকা তারা দেয়নি। বিশেষ করে বলি এই বাঁধের জলের যেখানে বিশেষ প্রয়োজন আছে সেখানে এই জল না পাওয়া গেলে সেচ

করা যাবে না ধান নষ্ট হয়ে যাবে, তাই এই ড্যামগুলি এখুনি না করলে সেচ ভালভাবে করা যাবে না এবং চাষের ক্ষতি হবে; সেইজন্য আমি সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি অতি তাড়াতাড়ি যাতে সেচের ব্যবস্থা করেন তারজন্য আবেদন জানাচ্ছি।

## STATEMENT UNDER RULE - 346

**Shri Dinesh Chandra Dakua :** Hon'ble Speaker, Sir, and members of the Assembly,

At the outset, Sir, I would like to thank you for giving me this opportunity to bring to the attention of this House one of the burning problems concerning the welfare of the deprived sections of the society.

As the previleged members of this Assembly are aware, any citizen of this country belonging to a scheduled Caste or Tribe community needs a certificates of identity of his being a member of that particular community to enjoy the special benefits provided by the Central and State Governments. Caste certificates are issued to members of scheduled Castes and Tribes on the basis of the guidelines set out by the Government of India from time to time. The authorities empowered by the Government of India for issuing caste or tribe certificates include, among others, the District Magistrates, the Additional District Magistrates and the Sub-Divisional Officers. In West Bengal, with a view to enforcing discipline, caste certificates are generally issued by Sub-divisional Officers after gettting necessary reports of enquiry from the Block Development Officers.

As more and more benefits in the form of development and welfare programmes are being offered to the SCs and STs by the Government, the demand for the caste certificates is also steadily increasing. Being sensitive to the problems of these deprived sections of the society, the State Government in the year 1989 issued certain comprehensive guidelines for the speedy disposal of applications for issuance of caste and tribe certificates. Some highlights of those guidelines are as follows :

(i) Gram Panchayats are to be supplied with sufficient application forms;

ii) Over-dependence on documentary evidences like land records is to be dispensed with;

iii) Acceptance of residential certificates issued by Prodhan of G.P. and Chairman of municipality unless proved otherwise.

iv) Acceptance of certificate of paternal blood-relation as conclusive proof of identity of caste.

v) Disposal of all applications within a time-limit of six weeks.

Following the issue of these guidelines there has been considerable inprovement in the disposal of applications in the districts. But, unfortunately, a large number of SC people are unable to get their certificates because of the rigid stand taken by Government of India on two basic issues which mainly affect the State of West Bengal. Let me go into the problems in detail.

The first one is concerned with the question of permanent residence of migrants from other States. It has been laid down in para-2 of letter No. BC-12025/2/76-SCT dated 22.3.1977 from Ministry of Home Affairs, Govt. of India that the ordinary residence of a person applying for SC/ST certificates has to be determined in relation to the date of Notification of the presidential Orders issued in the year 1950 prescribing State-wise lists of Scheduled Cates and Scheduled Tribes. Accordingly if a person, whose caste or tribe is scheduled in one state, migrates to another state after the date of the relavant presidential Order, he cannot claim any special right or previlege as a member of SC/ST in the migrated State even if his caste/tribe is scheduled there. The Govt. of India is strict that any SC or ST person residing in any State of India must secure his SC/ST certificate from the State where he or his father lived on the date of notification of the presidential Order. It seems the same criteria will apply even after 100 or 200 years.

The second issue is the case of migrants from the erstwhile East Pakistan. The Govt. of India insist on valid documents like camp certificate and border slip as proof of a Displaced person's date and place of entry. It is quite obvious that all the migrants from East Pakistan would not be able to provide any valid entry at all because of the disturbed conditions like the communal riots in East Pakistan and also the unprecedented flow of refugees from there to India leaving all their belongings in the erstwhile East Pakistan. This has caused a bottleneck in issuing SC & ST certificates to descendants of displaced persons from East Pakistan.

The stand taken by Government of India in these two sensitive issues has been contested by the Govt. of West Bengal through several correspondences since 1987. But, the Govt. of India is insistent on its view that when an SC/ST person migrates there is no inhibition in migrating, but, when he migrates he cannot carry any special rights or previleges provided to him in his original State. Similarly, in the case of refugees from the erstwhile East Pakistan also the Govt. of India is not willing to consider any relaxation in its insistence on valid documents of entry. The Govt. of India argues that any relaxation in its stand concerning the two issues would result in issue of bogus SC/ST certificates depriving genuine SC/ST persons of their due right and previleges.

However, the Govt. of West Bengal demand that the Govt. of India should reconsider its stand and amend the law, if necessary, so that migrants from other states as well as the refugees from the erstwhile East Pakistan who belong to SC/ST communities could get their certificates and enjoy the special benefits in this State. Unless such steps are taken, I am afraid a large number of SC/ST persons will continue to be deprived of their special rights and previleges guaranteed by the Constitution.

Sir, I once again thank you for giving me this opportunity to make this statement in the House.

**Mr. Speaker** : The Statement will be circulated.

[1-20—1-30 P.M.]

## PRESENTATION OF REPORT

### Presentation of the 5th (Fifth) Report of the Subject Committee on Panchayat, 1991-92

**Shri Samar Baora (The Chairman)** : Sir, I beg to present the 5th Report of the Subject Committee on Panchanyat, 1991-92, on Pre-Budget Scrutiny.

### Presentation of the 5th (Fifth) Report of the Subject Committee on Education and Information and Cultural Affairs, 1991-92

**Shri Padmanidhi Dhar** : Sir, with your permission I beg to

present the Fifth Report of the Subject Committee on Education and Information and Cultural Affairs, 1991-92, on Pre-Budget Scrutiny.

### Presentation of the Third Report of the Subject Committee on Transport, 1991-92

**Shri Subhas Basu (The Chairman) :** Sir, I beg to present the third Report of the Subject Committee on Transport, 1991-92, on the Pre-Budget Scrutiny.

### Presentation of the Second Report of the Subject Committee on Irrigation and Waterways, 1991-92

**Shri Nirmal Das (The Chairman) :** Sir, I beg to present the Second Report of the Subject Committee on Irrigation and Waterways, 1991-92, on Pre-Budget Scrutiny.

### Presentation of the Fourth Report of the Subject Committee on Welfare, Tourism and Sports and Youth Services, 1991-92

**Shrimati Minati Ghosh (The Chairman) :** Sir, I beg to present the Fourth Report of the Subject Committee on Welfare, Tourism and Sports and Youth Services, 1991-92, on Pre-Budget Scrutiny.

### Presentation of the First Report of the Subject Committee on Environment, 1991-92

**Shri Birendra Kumar Maitra (The Chairman) :** Sir, I beg to present the First Report of the Subject Committee on Environment, 1991-92, on Pre-Budget Scrutiny.

### Presentation of the First Report of the Subject Committee on Power and Commerce and Industries, 1991-92

**Shri Santasri Chatterjee (The Chairman) :** Sir, I beg to present the First Report of the Subject Committee on Power and Commerce and Industries, 1991-92, on Pre-Budget Scrutiny.

## Presentation of the Second Report of the Subject Committee on Public Works, 1991-92

**Shri Idris Mondal :** Sir, with your kind permission I beg to present the Second Report of the Subject Committee on public Works, 1991-92 on the Pre-Budget Scrutiny for the Year 1992-93.

## Laying of Reports and Accounts

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your kind permission I beg to lay the Reports of the Comptroller and Auditor General of India and Finance Accounts and Appropriation Accounts for 1988-89.

## ZERO HOUR

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে এই সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমি মাননীয় তথ্য মন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সম্প্রতি দিল্লিতে একটা মেমোরেন্ডাম দেওয়া হয়েছে কেন্দ্রীয় সরকারের কাছে। আমার মনে হয় স্বাধীনোত্তর ভারতবর্ষে এত দামী মেমোরেন্ডাম আর কখনও দেওয়া হয় নি, অন্তত আমার জানা নেই। তার সুসজ্জিত কভার সবটা মিলিয়ে খরচ পড়েছে সাড়ে ৪ লক্ষ টাকা। এইটা দিয়েছেন সুভাষ ঘিসিং এবং তার কনটেন্ট হল, নো ম্যানস ল্যান্ড এবং সেই থিওরি অ্যাসপেক্ট মেমোরেন্ডামে লেখা আছে এবং যতদূর জানি এটা কংগ্রেস এম পি ইন্দ্রজিত খুল্লারের প্রেস থেকে ছাপা। আমাদের রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকার হিল কাউন্সিলকে যে টাকা পয়সা দিয়েছেন, সেই টাকা-পয়সা এইভাবে নয়ছয় হচ্ছে। এর কি প্রতিকার হবে না? ইন্দ্রজিত খুল্লার কংগ্রেস এম পি নো ম্যানস ল্যান্ড তাঁর প্রেস থেকে ছাপা হচ্ছে। আমার প্রশ্ন তিনি কি নো ম্যানস ল্যান্ডের এম পি। আরও বিস্ময়ের ব্যাপার, জানা যাচ্ছে, এই নো ম্যানস ল্যান্ড বাইরে পাঠানো হচ্ছে, বিদেশে। তার মানে কোথায় পাঠানো হচ্ছে, আমাদের অভিজ্ঞতা আছে। সেইজন্য মাননীয় তথ্যমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর প্রতি আবেদন কোথায় পাঠানো হচ্ছে, কিভাবে পাঠানো হচ্ছে, কিভাবে নয়ছয় হচ্ছে, কেন নয়ছয় হচ্ছে, সেটা দেখা দরকার। আর এখান থেকে নির্বাচিত হয়ে নো ম্যানস ল্যান্ড বলছেন, এখনও কংগ্রেসের এম পি থেকে। এইটা যে মনে প্রশ্ন উঠছে, এইটা তদন্ত করে যথোচিত ব্যবস্থা নেওয়ার জন্য আমি দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নটবর বাগদী ঃ** মিঃ স্পিকার স্যার, আমি এই সভার মাঝখানে একটা বিশেষ বিষয় উত্থাপন করতে চাই। পশ্চিমবঙ্গে বিধানসভা জাতীয় এবং আন্তর্জাতিক ক্ষেত্রে বিভিন্ন গুরুত্বপূর্ণ বিষয়ে অংশ গ্রহণ করেছি। আমরা যখন আন্তর্জাতিক খেলাধূলার আসরে পিছিয়ে পড়ছি, সেই সময় ট্রাইবাল যুবক লিম্বারাম তিনি অলিম্পিক রেকর্ড স্পর্শ করেছেন এবং আগামী অলিম্পিকে পদক নিয়ে আসার সম্ভাবনা জাগিয়ে তুলেছেন। এইটার জন্য তাঁকে

অভিনন্দন জানিয়ে এই বিধানসভায় আপনার নেতৃত্বে একটা প্রস্তাব নেওয়া হোক। আপনি উদ্যোগী হবেন এই আশা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Rabindra Ghosh :** Not present.

**Shri Nirmal Das :** Not present.

**শ্রী মণীন্দ্রনাথ জানা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে জানাতে চাই যে আমার এলাকায় কংগ্রেস এবং বি. জে. পি. উভয় মিলে একটা সন্ত্রাস সৃষ্টি করছে। আমি এটা সভাকে জানাতে চাই। আজকে যদি বিরোধী দলের সদস্যরা সভায় থাকতেন তাঁদের আমন্ত্রণ জানাতাম আমার এলাকায়। কংগ্রেস যারা ছিলেন এবং বি. জে. পি. হয়েছেন, তার সঙ্গে কংগ্রেস মিলে প্রচন্ড সন্ত্রাস সৃষ্টি করছে। রাজবল্লভহাট হাই স্কুলে ডেপুটেশন দেবার নাম করে কংগ্রেস এবং বি. জে. পি. অসামাজিকভাবে প্রবেশ করে। পাঁচ ঘন্টার উপর চতুর্থ শ্রেণীর কর্মচারীকে এমন প্রহার করে যে তারা হাসপাতালে ভর্তি হয়েছেন। থানায় ডায়রি করার পর পুলিশ একজনকে গ্রেপ্তার করে এবং ১৮ তারিখে যেদিন অ্যাসেম্বলী খোলা হয় সেইদিন বাজারে ধর্মঘট ডাকেন এবং কৃষকদের জোর করে বাজার বন্ধ করার জন্য মারধর করলে তাদের হেলথ সেন্টারে ভর্তি করতে হয়।

[1-30—2-00 P.M. (including adjournment)]

তাদের এমনভাবে আহত করা হয়েছে এবং যারা তাদের একটু বাধা দিতে গিয়েছেন—সেখানকার গ্রাম পঞ্চায়েতের উপপ্রধান, স্কুলের সভাপতি, তাদের মেরে হাসপাতালে পাঠানো হয়েছে। পুলিশ গেলে পুলিশকে ব্যারিকেড করে আটকানো হয়। তারপর পুলিশকে ফেরত আসতে দেওয়া হয় না। বাধ্য হয়ে পুলিশকে তখন গুলি চালাতে হয়। গুলি চালিয়ে তারা ফেরত আসতে পেরেছেন। এরকম একটা সন্ত্রাসের অবস্থা তারা সৃষ্টি করতে চাইছেন। এখানে বিরোধী দলের মাননীয় সদস্যরা থাকলে আমি তাদের প্রশ্ন করে জানতে চাইতাম যে এই যে অবস্থা তারা সৃষ্টি করেছেন এ সম্পর্কে তাদের বক্তব্য কি।

**মিঃ স্পিকার ঃ** এখন বিরতি আবার আমরা মিলিত হ'ব দুটোর সময়।

(At this stage, the House was adjourned till 2.00 P.M.)

[2-00—2-10 P.M.] (After recess)

## Presentation of the Fifth Report of the Subject Committee on Health and Family Welfare, 1991-92

**The Chairman (Dr. Gouripada Datta) :** Sir, I beg to present the Fifth Report of the Subject Committee on Health and Family Welfare, 1991-92, on the Pre-Budget Scrutiny.

## DISCUSSION ON VOTING ON DEMAND FOR GRANTS

**Mr. Speaker :** Discussion on Demand No. 7 and 61. There are 15 cut motions to Demand No. 7 and 1 cut motion to Demand No. 61. All the cut motions are in order and taken as move.

### Demand No. 7

**Shri Abdul Mannan :**
**Shri Subrata Mukherjee :**
**Shri Deba Prasad Sarkar :**
Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

### Demand No. 61

**Shri Saugata Roy :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় এখানে তাঁর দপ্তরের ব্যয় বরাদ্দের দাবি এখানে যা পেশ করেছেন, আমি তার উপর কয়েকটি কথা বলতে চাই। মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রী একজন প্রবীণ ব্যক্তি এবং তাঁর দপ্তর সম্পর্কে তাঁর অভিজ্ঞতা প্রচুর। তিনি এখানে যে বিবৃতি দিয়েছেন, ভূমি সংস্কার বিষয়ে তিনি যে বিবৃতি দিয়েছেন, এই বছরও তিনি একই ভাবে তাঁর উদ্দেশ্য সম্পর্কে বলেছেন। আমি সর্ব প্রথম বলতে চাই, মন্ত্রী মহাশয় ঠিকই বলেছেন যে ভূমি সংস্কারের মধ্যে দিয়ে গ্রামের সাধারণ মানুষ, অসংখ্য গরিব চাষী, বর্গাদার, ভেস্টেড পাট্টাদার এবং ছোট চাষীর কাছে জমি সরাসরি পৌঁছে দেওয়া যায় তাহলে উৎপাদন বৃদ্ধি হতে পারে। এই সম্পর্কে কোনও দ্বিমত নেই। কিন্তু আমি লক্ষ্য করছি, বড় বড় জোতদার, বেনামদার যারা, যারা জমি লুকিয়ে রেখেছে, সেইগুলো বার করার জন্য একটার পর একটা আইন প্রণয়ন করেছেন। সে আইন প্রণয়নের কথা তিনি এখানে বার বার উল্লেখ করেছেন। তিনি এ কথাও উল্লেখ করেছেন যে, আইন প্রণয়নের পরে সে আইনে রাষ্ট্রপতির অনুমোদন পেতে অনেক দেরি হয়েছে। পরবর্তীকালে সে আইনের নানান সংশোধনও তিনি করেছেন। কিন্তু এখন পর্যন্ত সে আইনের রুলস তিনি তৈরি করে উঠতে পারেন নি। আইন প্রণয়নের যে উদ্দেশ্যই থাক না কেন, মাননীয় মন্ত্রী মহাশয় বেনামী জমি, উদ্বৃত্ত জমি টেনে বার করার ক্ষেত্রে নিজের অভিজ্ঞতার ভিত্তিতেই আইন প্রণয়ন করেছেন। কিন্তু তাঁর পক্ষে আজকেও সে আইনকে বাস্তবে রূপ দেওয়া সম্ভব হয় নি বা তিনি উদ্বৃত্ত জমি টেনে বার করতে পারেন নি। এ বিষয়ে তাঁর গত কয়েক বছরের হিসাব আমরা দেখছি যে একই আছে। তিনি বিগত কয়েক বছর ধরেই বলে আসছেন যে, উর্দ্বৃত্ত জমি সরকারে ভেস্ট হয়েছে ১২ লক্ষ একর। গত বারেও বলেছিলেন, ১২ লক্ষ একর এ বারেও বলেছেন, ১২ লক্ষ একর। বামফ্রন্ট

বলেন যে, তাঁরা ভূমি সংস্কারের ওপর খুবই গুরুত্ব দেন এবং তাঁরা দাবি করেন যে, ভূমি সংস্কারের মধ্যে দিয়ে তাঁরা গ্রামের চেহারা পাল্টে দিয়েছেন, লোক-জনের আর্থিক উন্নতি ঘটেছে। তাহলে এখানে প্রশ্ন হচ্ছে, ১২ লক্ষ একরের বেশি জমি আর কেন তারা ভেস্ট করে সরকারের হাতে আনতে পারছেন না? বিগত ১৪ বছর ধরে তাঁরা কতটুকু বেনামী, উদ্বৃত্ত জমি উদ্ধার করেছেন? এই কাণ্ড তো কংগ্রেসি রাজত্বের শুরু থেকেই চলছে। তাঁদের ৩০ বছরের রাজত্ব-কাল এবং বামফ্রন্টের ১৪ বছরের রাজত্ব-কালে কতটুকু জমি উদ্ধার করা হয়েছে? আমরা জানি অতীতের যুক্ত ফ্রন্ট সরকারের সময় গণ-আন্দোলনের মধ্যে দিয়ে ঠিক হয়েছিল যে, ন্যায়-সঙ্গত গণতান্ত্রিক আন্দোলনে পুলিশ হস্তক্ষেপ করবে না। এই নীতির ফলে পুলিশ এবং প্রশাসনের বেড়া-জাল থেকে মুক্ত হয়ে গ্রামের গরিব কৃষক, সাধারণ মানুষ কোথায় বেনামী জমি আছে, কোথায় উদ্বৃত্ত জমি আছে তা দেখিয়ে দিয়েছিল, দখল করতে সাহায্য করেছিল। সে সময়ে ৯ লক্ষ একর জমি ভেস্ট হয়েছিল। আজকে যে ১২ লক্ষ একরের হিসাব দেওয়া হচ্ছে এর মধ্যে ৯ লক্ষ একরই সে সময়ে দখল করা হয়েছিল। তাহলে আজকে আমাদের প্রশ্ন হচ্ছে, মাননীয় মন্ত্রী খুবই অভিজ্ঞ মানুষ, তাঁর ইচ্ছা আছে, কিন্তু বামফ্রন্ট ভূমি সংস্কার সম্বন্ধে যে দাবি করে তার নিট রেজাল্ট কি? ১২ লক্ষর পরে আর তাঁরা এগোতে পারছেন না। এবং ১২ লক্ষর মধ্যে ৯ লক্ষ একর তাঁরা বিলি-বন্টন করেছেন। বাকিটা তাঁদের হাতে থেকে গেছে। কারণ সেগুলি নিয়ে হাই কোর্টে কেস হচ্ছে। এখন আমার প্রশ্ন হচ্ছে এই ১২ লক্ষের পরে কি তাহলে আর রাজ্যে উদ্বৃত্ত জমি নেই? উদ্বৃত্ত জমি প্রচুর আছে।

আইন প্রণয়ন ছাড়াও মাননীয় মন্ত্রী মহাশয়, তাঁর বিভাগে ইন্ট্রিগ্রেটেড সেট আপ এর মধ্যে দুটোকে একত্রিত করেছেন। দুটো শাখাকে একত্রিত করেছেন। আগে ভূমি সংস্কার বিভাগ দু ভাগে বিভক্ত থেকে দু জায়গা থেকে আলাদা আলাদা ভাবে কাজ করত। ফলে কাজে অসুবিধা হ'ত এবং জনসাধারণের দু জায়গায় গিয়ে সমস্ত বিষয় জানতে খুবই অসুবিধা হ'ত,। দুটো শাখা একত্রিত হওয়ার ফলে গ্রামের সাধারণ মানুষরা জমি সংক্রান্ত সমস্ত তথ্য একটা জায়গা থেকেই জানতে পারছে। এটা মাননীয় মন্ত্রী মহাশয় দাবি করেছেন এবং এটা তিনি ঠিকই করেছেন। তিনি আরও বলেছেন এর পর গ্রাম পঞ্চায়েত ভিত্তিতেই সমস্ত কিছু জানা যাবে। নীতি-গতভাবে তিনি ঠিকই বলেছেন। কিন্তু বাস্তবে কাজ খুব একটা এগোচ্ছে না। দুটো শাখাকে একত্রিত করে কাজ করার খুবই সুবিধা হবে। এবিষয়ে কোনও সন্দেহ নেই। কিন্তু আমাদের বাস্তব অভিজ্ঞতা হচ্ছে ইন্ট্রিগ্রেটেড সেট আপ যে ভাবে চলছে তাতে আর আই অফিসগুলির জন্য মাসের পর মাস বছরের পর বছর ভাড়া দিতে হচ্ছে, সেখানে কোনও কাজ হচ্ছে না। বেশির ভাগ আর আই অফিস এখনও পর্যন্ত খোলা সম্ভব হয় নি। সেখানে মন্ত্রী মহাশয়ের স্টাফেরা বসতে পারে না। ফলে টাকা নয় ছয় হয়ে যাচ্ছে।

[2-10—2-20 P.M.]

এখনও ভূমি স্বত্ব লিপিবদ্ধ করার ক্ষেত্রে জটিলতা থেকে গেছে। আমাদের দেশে প্রচুর

বর্গাদার আছে যাদের নাম রেকর্ড হয়েছে। এইরকম ৩০/৩২ লক্ষ বর্গাদার আছে যাদের নাম নথিভুক্ত করার ক্ষেত্রে আমি দেখছি সেই কাজ মন্থর হয়ে গেছে এবং জটিলতা সৃষ্টি হয়েছে। জটিলতা এইজন্য বলছি, বহু জায়গায় দেখা গেছে প্রকৃত বর্গাদার যারা ছিল তাদের নাম নথিভুক্ত করা সম্ভব হয় নি। দেখা গেছে, একদল অন্য লোক যারা বর্গা চাষ করে না তাদের নাম নথিভুক্ত হয়ে গেছে। এই ব্যাপার নিয়ে অনেকবার প্রশ্ন হয়েছে এবং চারিদিক থেকে কথা উঠেছে। আপনি আশ্বাস দিয়েছিলেন এইভাবে যদি নাম রেকর্ডেড হয়ে যায় যারা যথার্থভাবে চাষ করে না, তাহলে যথাযথভাবে কর্তৃপক্ষের কাছে এই বিষয়গুলি আবেদন করলে সেটা সংশোধন করা হবে এবং প্রকৃত বর্গাদারের নাম নথিভুক্ত করা হবে। আমি দেখেছি এবং আমার অভিজ্ঞতায় বলছে, যাদের নাম নথিভুক্ত হয়ে গেছে সেই নথিভুক্ত নাম কাটবার ক্ষেত্রে আদৌ কাজ হচ্ছে না, এদিকে প্রকৃত বর্গাদাররা জমি থেকে বঞ্চিত হচ্ছে। একবার বর্গা সার্টিফিকেট যাদের হাতে চলে আসছে—প্রকৃত বর্গাদাররা আবেদন করছে, তার ভিত্তিতে নোটিশ হয়ে যাচ্ছে, সেই নোটিশ দিয়ে বর্গাদাররা সার্টিফিকেট পাচ্ছে—তারা হাইকোর্টে গিয়ে স্টে করে নিচ্ছে। এই সুয়োগ নিয়ে প্রকৃত বর্গাদারদের সরিয়ে দিয়ে ভুয়ো বর্গাদাররা বর্গা সার্টিফিকেট পেয়ে সেই জমিতে ঢুকে যাচ্ছে এবং গেছে। এইভাবে প্রকৃত বর্গাদাররা বঞ্চিত হয়ে গেছে। আর একটি ক্ষেত্রে দেখা গেছে, ভেস্টেড জমি বিলি বন্টনের ক্ষেত্রে দেখা গেছে এখনও ৩ লক্ষ একর জমি বন্টন করতে পারেন নি। এই নিয়ে প্রায় জেলায় জেলায় মিটিং হয়। জেলার ভূমি আধিকারিক বি এল আর ওদের মিটিং ডাকেন। সেই মিটিংয়ে আমার জেলায় দক্ষিণ ২৪-পরগনায় আপনি কয়েকবার গেছেন। সেখানে গিয়ে আপনি তথ্য নিয়েছেন। বিভিন্ন ব্লকে কি পরিমাণ ভেস্টেড জমি আছে, কেন বিলি হয় নি, কোথায় বাধা এইসব তথ্য আপনি নিয়েছেন। আপনার কাছে যে তথ্য উপস্থিত করা হয় তা গোপন করা হয় অর্থাৎ যথার্থ তথ্য দেওয়া হয় না। আমি জানি এমন কিছু ব্লক আছে—আমার কুলতলি কনস্টিটউয়েন্সি ব্লকে এইরকম প্রচুর পরিমাণ ভেস্টেড জমি বি এল আর ওর হাতে থেকে গেছে। সেই জমিগুলি স্থায়ী সমিতির মিটিং-এ পাশ হয়েছে। কিন্তু বছরের পর বছর পাশ হওয়া সত্ত্বেও সেগুলি রায়তি পাট্টা দেওয়ার ব্যবস্থা হয়নি, ওখানে উদ্বৃত্ত জমি থেকে গেছে। এই থেকে আমার মনে হয়েছে এইরকম ঘটনা বি.এল.আর. অফিসে আছে। অথচ তথ্য দেওয়া হয় জমিগুলি বিলি বন্টন করা হয়েছে। এইভাবে ফিগার দিয়ে যাচ্ছেন। দেখা গেছে, হাইকোর্টে এই জমি নিয়ে ১৯৬৭ সাল থেকে ১৯৭৪ সাল পর্যন্ত বহু কেস হয়েছে। বহু কেসে দেখা গেছে হাইকোর্টে ডিসপোজ হয়ে গেছে। কিন্তু আপনার বি.এল.আর অফিস এবং আগেকার জে এল আর অফিস খোঁজ খবর না রাখার জন্য জমিগুলি বিলি করা যায় নি। যারা ইনটারেস্টেড পার্টি তারা খোঁজ-খবর নিয়ে গিয়ে জানাচ্ছে। ৫/৭/৮ বছর ধরে যে কেসগুলি ডিসপোজ হয়ে গেছে সেই তথ্য লিগ্যাল রিমেমবানসার (এল.আর) থেকে বি.এল.আর.ওকে কমিউনিকেট করা হয় নি। সেই কেসগুলির পরিণতি কোথায় গেছে?

আবার অনেক কেস আছে, যে কেসগুলির যথার্থ জবাব বছরের পর বছর ধরে

হাইকোর্টের তরফ থেকে দেওয়া হয় না। গতবার যে ট্রাইব্যুনাল ছিল সেই ট্রাইব্যুনালের বিষয়ে বলেছিলাম যে আপনি যে এই ট্রাইব্যুনাল করেছেন সুবিধার জন্য, হাইকোর্টে দীর্ঘদিন ধরে যে জমিগুলি আটকে পড়ে রয়েছে এটা ঘটনা, সেই কেসগুলি হাইকোর্টের এক্তিয়ার থেকে যাতে ট্রাইব্যুনালের এক্তিয়ারে আনা যায়। জমিগুলি ধরতে চেয়েছেন, বাস্তবিক ক্ষেত্রে দেখা যাচ্ছে এর আগে হাইকোর্টে যোগাযোগ করার জন্য যে দায়িত্ব দেওয়া আছে হাইকোর্ট ঠিক সময়ে এই কেসগুলির জবাব দিচ্ছে না, এর ফলে বছরের পর বছর পড়ে রয়েছে, এটা একটা দিকে এই দিক আপনার দৃষ্টি আকর্ষণ করছি। কেসগুলির ডিসপোজ হয়ে গেছে, সেই রেজাল্ট গভর্নমেন্টের ফেভারে, সেই রেজাল্ট নিচের লেবেলে বি.এল.আর.ও. অফিসে যাচ্ছে না। নিচের লেবেলে গেলে উত্তর পেলে করে দেওয়া যায়। আরেকটি হচ্ছে এই কেসগুলিরও জবাব হাইকোর্ট থেকে দেওয়া হয় না। অথচ গভর্নমেন্ট উকিল নেওয়া হচ্ছে, বছরের পর বছর টাকা নিচ্ছে কেসগুলির জবাব দিচ্ছে না। এই রকম ঘটনা আছে। আরেকটি বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি, যে সমস্ত পাট্টা দেওয়া আছে সেই পাট্টার ভিতরে আমরা জানি যে ১৯৭২ সালে জরুরি অবস্থার সময়ে কংগ্রেস রেজিমে ঐ ২৫ দফা কর্মসূচি অনুসারে যে ভেস্টেড জমি দরিদ্র চাষীদের মধ্যে বিলি করে দেখার নির্দেশনামা দেওয়া ছিল, দেখা গেল কাজটি তাড়াতাড়ি করবার ক্ষেত্রে যারা প্রকৃতই ঐ জমিতে চাষ বাস করে আসছে দীর্ঘদিন ধরে এদের রায়তী পাট্টা দেবার যে লাইসেন্স সিস্টেম ছিল সেই লাইসেন্স প্রকৃত চাষীদের না দিয়ে অন্য লোককে রায়তী পাট্টা দেওয়া হয়েছে। সেজন্য রায়তী পাট্টা সংশোধন করবার পদ্ধতি আপনার ভূমি সংস্কার আইনে আছে। সেই রায়তী পাট্টা এমন লোক যে পাওয়ার যোগ্য নয়, হয় চাকুরিজীবি নয়ত জমি বেশি আছে সেই সব লোক পাট্টা পেয়েছে। এইগুলিকে সংশোধন অ্যানালমেন্টের যে পদ্ধতি আছে, সেটা খুব জটিল, জটিল বলছি এই কারণে এই হিয়ারিং গুলির দায়িত্ব এস. ডি. ও.র উপর পাওয়ার দেওয়া আছে। রায়তী পাট্টার অ্যানালমেন্ট এস.ডি.ও তাঁর সাধারণ প্রশাসনের কাজে এবং অন্যান্য কাজে জড়িত থাকার জন্য এই অ্যানালমেন্টের কেসগুলি হয় না। দীর্ঘদিন ধরে পড়ে আছে। এই ক্ষেত্রে সাজেশন হল পাওয়ারটা এস.ডি.ও.র উপর না রেখে অন্য কোনও অফিসারকে পাওয়ার দেবেন, কাজটা হবে। তিনি যদি এই অ্যানালমেন্টের কাজ করেন তাহলে এই রায়তী পাট্টার কাজ দ্রুত হবে বলে আমি মনে করি। আর একটা কাজ দ্রুত হবে জমি অধিগ্রহণ, জমি অধিগ্রহণের পদ্ধতি আছে, সরকার নিজের প্রয়োজনে অনেক সময় জমি অধিগ্রহণ করেন, উন্নয়নমূলক কাজের জন্য জমি অধিগ্রহণ করা হয়। অধিগ্রহণ করার পরে যে ক্ষতি পূরণ দেওয়া হয় তা সবাই ঠিক সময়ে পায় না। সেচের জন্য, কোনও নদী বাঁধ যদি ভেঙ্গে যায় কোনও জায়গায় স্লুইজ গেট হলে এই সব কাজের জন্য জমি অ্যাকোয়ার করা হয়। সেইসব ক্ষেত্রে ক্ষুদ্র চাষীদের ক্ষতিপূরণ দেওয়া হয় না, কারণ তারা ঐ অল্প জমির জন্য দৌড় ঝাঁপ করতে পারে না, আর কোথায় গেলে ক্ষতি পূরণ পাবে তাও তাদের সব সময়ে জানা থাকে না। কোথাও স্লুইজ গেট করার জন্য বা পি.ডব্লিউ.ডি. রাস্তার জন্য জমি অ্যাকোয়ার করা হচ্ছে, সেই টাকা যাতে গরিব চাষীরা ঠিক সময়ে পায় তারজন্য একটা টাইম লিমিট থাকা দরকার।

[2-20—2-30 P.M.]

কারণ বছর বছর এইরকমভাবে চলছে। তাদের জমি অধিগ্রহণ করে নিলেন, কিন্তু যাদের জমি নিলেন তারা ক্ষতিপূরণ পাচ্ছেন না। পশ্চিমবঙ্গে নতুন রেল স্থাপন সম্পর্কে এখান থেকে সর্বদলীয় প্রতিনিধি দল দিল্লিতে গিয়েছিলেন রেল মন্ত্রীর সঙ্গে দেখা করতে, কিন্তু রেল দপ্তর বলছেন যে, পশ্চিমবঙ্গে জমি অধিগ্রহণ ঠিক সময়মতো না করার ফলে তাদের কাজ ব্যাহত হচ্ছে। আর একটি উন্নয়নমূলক কাজ—তিস্তা ব্যারেজ। ঐ তিস্তা ব্যারেজের জন্য জমি অধিগ্রহণের ক্ষেত্রেও দেখতে পাচ্ছি নানারকম টালবাহানা। সেখানে জমি অধিগ্রহণ না করবার ফলে ঐ কাজ ব্যাহত হচ্ছে। একদিকে উন্নয়নের দাবি করছেন, অপর দিকে বলছেন ঐ কাজে কেন্দ্র বাধা দিচ্ছেন। কিন্তু এই জমি অধিগ্রহণের ক্ষেত্রে তো তারা বাধা দিচ্ছেন না। রেলপ্রকল্প বা তিস্তা প্রকল্পের মতো জমি অধিগ্রহণ করবার ক্ষেত্রে এই যে দীর্ঘসূত্রতা, এটা আপনার দপ্তরের অকর্মণ্যতাই প্রমাণ করে। এসব বিষয়ে প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। অন্য দিকে উত্তরবঙ্গে চা বাগিচা সম্প্রসারণ করবার ক্ষেত্রে দেখতে পাচ্ছি, চা বাগানের মালিকরা প্রশাসনের সঙ্গে যোগসাজোসে চা বাগানের কাছাকাছি আদিবাসীদের জমি বেআইনিভাবে গোপনে ষড়যন্ত্র করে কেড়ে নিয়ে পরিধি বাড়াবার চেষ্টা করছেন। তারফলে সেখানে আইন শৃঙ্খলার পরিস্থিতি দেখা দিচ্ছে, খুনখারাপী হচ্ছে। এইভাবে নকশালবাড়ি এলাকায় দুইজন আদিবাসী খুন হলেন। সেখানে সিটু ইউনিয়নের নেতা মালিকের সঙ্গে মিলে ষড়যন্ত্র করে আদিবাসীদের জমি থেকে উচ্ছেদ করবার কারণে সেখানে দুইজন আদিবাসীর প্রাণ গেছে। একদিকে বলছেন যে, আদিবাসী এবং সমাজের নিচের তলার মানুষের জন্য নানারকম উন্নয়নমূলক কাজ করছেন, অপর দিকে দেখতে পাচ্ছি, চা বাগানের মালিক 'সিটু' ইউনিয়নের সহযোগিতায় তাদের জমি কেড়ে নিচ্ছেন। এই ব্যাপারে আপনার দপ্তর কি ব্যবস্থা নিয়েছে সেটা জানতে চাই। এই ব্যাপারে আপনার দল, 'সিটু' ইউনিয়ন এবং প্রশাসন যে ষড়যন্ত্র করেছে সে বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

মিঃ স্পিকার স্যার, আমরা জানি কলকাতা শহরে জমির উর্ধ্ব সীমা নির্ধারণের জন্য আইন হয়েছে, কিন্তু সে বিষয়ে কার্যকর কোনও ব্যবস্থা নিতে আমরা দেখতে পাচ্ছি না। এই আইনটা কার্যকর করবার দায়িত্ব নগর উন্নয়ন মন্ত্রীর উপর দিয়েছেন। এক্ষেত্রে যতটুকু জমি পেয়েছেন, দেখা যাচ্ছে এক শ্রেণীর প্রমোটার গায়ের জোরে দখল করে নিচ্ছে সেইসব ভেস্টেড জমি। কলকাতার বুকে আজকে এসব ঘটছে।

তাই এই ব্যাপারে আমাদের ৬৯ নম্বর ওয়ার্ডে এই ঘটনা ঘটছে। মাননীয় মন্ত্রী, আপনার প্রচেষ্টা আছে, আপনার ইচ্ছা আছে, আপনি আইন কিছু কিছু করছেন। কিন্তু বাস্তবে আমরা তার প্রয়োগ দেখতে পাচ্ছি না। আপনার অনেক উদ্বৃত্ত জমি আছে, প্রচুর পরিমাণে জমি রয়েছে সেটা আপনি টেনে বার করে আনতে পারছেন না। বার করার ক্ষেত্রে বিভিন্ন কৃষক সমিতি আপনাকে সাহায্য করছেন বলেছেন। এই যে কৃষক সমিতি আপনাকে সাহায্য

করছে সেটা আমরা দেখতে পাচ্ছি না। আপনি ১২ লক্ষ একর জমি পেয়েছেন, ১২ লক্ষ একরের বেশি উদ্বৃত্ত জমি আপনি সংগ্রহ করতে পারছেন না।

(এই সময় লাল বাতি জ্বলে উঠে)

এর দ্বারা প্রমাণ করে আপনার সদিচ্ছা যাই থাকুক. . ..

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়)

**শ্রী উমাপতি চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় ভূমি এবং ভূমিরাজস্ব মন্ত্রী শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি এখানে রেখেছেন সেই ব্যয় বরাদ্দের দাবিকে আমি সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। প্রথমেই আমি যে কথা বলতে চাই সেটা হচ্ছে ভূমি এবং ভূমি সংস্কার সম্বন্ধে যে সমস্যা এটা শুধু পশ্চিমবাংলার সমস্যা নয়, সারা ভারতবর্ষের ক্ষেত্রে এটা একটা জাতীয় গুরুত্বপূর্ণ সমস্যা। এটার সমস্যা সমাধানের সঙ্গে আমাদের জাতীয় জীবনে অগ্রগতি ঘটত, বেকারত্ব দূর হত এবং দারিদ্র দূর হত। আমাদের দেশের অধিকাংশ মানুষ, পশ্চাতপদ মানুষের উন্নতি ভূমি সংস্কারের উপর নির্ভর করে। ৪৫ বছর দেশ স্বাধীন হয়েছে, ৭ টি পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। প্রতিটি পরিকল্পনা গ্রহণের সময় আমাদের কেন্দ্রীয় সরকার এই কথা বলেছেন যে ভূমি সংস্কারের উপর অতি মাত্রায় গুরুত্ব দিতে হবে। ভূমি সংস্কারের উপর গুরুত্ব দেওয়ায় দারিদ্র কমবে। আমাদের অভিজ্ঞতা থেকে আমরা দেখতে পাচ্ছি একটার পর একটা পরিকল্পনা পার হয়ে গেল দারিদ্র কমছে না, বাড়ছে। দরিদ্র সীমার নিচে বসবাসকারী লোকের সংখ্যা বাড়ছে। বেকার দিনের পর দিন বাড়ছে। লিখিত এবং অলিখিত বেকারের সংখ্যা এখন ১৩ থেকে ১৪ কোটিতে পৌছেছে। ভারতবর্ষে শিক্ষার ক্ষেত্রে অধিকাংশ মানুষ নিরক্ষর। এর মূলে কিন্তু রয়েছে রাজনৈতিক দৃষ্টিভঙ্গি। আমাদের ভারত সরকার কংগ্রেস দল দীর্ঘ দিন ধরে রাজত্ব করে আসছে, তার মধ্যে বিভিন্ন নেতার পরিবর্তন হলেও রাজনৈতিক দৃষ্টিভঙ্গির ক্ষেত্রে কোনও মৌলিক পার্থক্য ছিল না। কংগ্রেস সরকারের কাছ থেকে আমরা কি পেয়েছি? ভূমি সংস্কারের আমূল পরিবর্তনের জন্য যা করা প্রয়োজন দেশের স্বার্থে, দেশের শিল্পায়নের স্বার্থে, কৃষির উন্নতির স্বার্থে জাতীয় উন্নয়নের স্বার্থে সেইগুলি না করে তৎকালীন জোতদারদের গায়ে হাত না দিয়ে তারা যাতে বেনামে জমি লুকিয়ে রাখতে পারে তার চেষ্টা করেছে। তার ফলে গ্রামাঞ্চলে পুঁজিপতিদের অনুপ্রবেশ ঘটল, কৃষিতে ধনতন্ত্রের বিকাশ ঘটল। পরবর্তীকালে সদিচ্ছার বিকাশ ঘটল পশ্চিমবাংলায়, রাজনৈতিক দৃষ্টিভঙ্গির পরিবর্তনের ফলে সদিচ্ছার অভাব যেটা ছিল সেটা পূরণ হল। এখানে ভূমি সংস্কারের ক্ষেত্রে অগ্রগতি ঘটল। সর্ব্বশেষ রিপোর্ট আমরা যে পেয়েছি তাতে দেখতে পাচ্ছি ভারতবর্ষে যত কৃষি জমি আছে তার ১৬ ভাগ জমি খাস বলে ঘোষণা করেছে। তার মধ্যে ১ ভাগ মাত্র বিলি করা হয়েছে। আর যত জমি বিলি করা হয়েছে তার মধ্যে পশ্চিমবাংলায় ভেতর শতকরা ২০ ভাগ। সামগ্রিকভাবে ভারতবর্ষের হাল কোথায় এই পটভূমিকায় আমাদের পশ্চিমবাংলার ভূমিসংস্কারের ক্ষেত্রে যে অগ্রগতি হয়েছে

সেটা বিচার করতে হবে।

[2-30—2-40 P.M.]

মাননীয় প্রবোধবাবু বলছিলেন যে ১২ লক্ষ একর জমি ভেস্ট হয়েছে, তারমধ্যে ৯ লক্ষ একর বিলি হয়েছে। যুক্তফ্রন্টের আমলে, বামফ্রন্টের আমলে কত জমি বিলি করা হয়েছে এই রকম সংখ্যা দিয়ে বিচার করলে চলবে না। জাতীয় পটভূমির প্রেক্ষাপটে পশ্চিমবঙ্গের অগ্রগতিকে আমাদের বিচার করতে হবে। ভারতবর্ষের জাতীয় নমুনা সমীক্ষা অনুযায়ী যে রিপোর্ট পেয়েছি তাতে দেখা যাচ্ছে যে শিল্পের ক্ষেত্রে গত বছরের হিসাব অনুযায়ী-০.৮ শতাংশ কমেছে শিল্পের উৎপাদন। কৃষির উৎপাদন কমতে পারে বলে অনুমান করে বলা হয়েছে ১.৫ শতাংশ। কিন্তু পশ্চিমবঙ্গে শিল্পের ক্ষেত্রে উৎপাদন বেড়েছে। জাতীয় ক্ষেত্রে যখন উৎপাদন কমেছে তখন পশ্চিমবঙ্গে শিল্পের উৎপাদন বেড়েছে ১.১ শতাংশ। সর্ব ভারতীয় ক্ষেত্রে যেখানে কৃষিতে উৎপাদন ১.৫ শতাংশ হ্রাস পেয়েছে, সেখানে পশ্চিমবঙ্গে ৬.৪ শতাংশ বৃদ্ধি পেয়েছে। এমনকি খাদ্যশস্যের ক্ষেত্রে, বিশেষ করে ধান, গম এবং আলু ইত্যাদি ক্ষেত্রে পশ্চিমবঙ্গের স্থান প্রথম। ৩৪ শতাংশ বৃদ্ধি পেয়েছে। হরিয়ানায় যেখানে ২৪ শতাংশ এবং পাঞ্জাবে ২৩ শতাংশ বৃদ্ধি পেয়েছে তখন এই রাজ্যে হয়েছে ৩৪ শতাংশ। গোটা ভারতবর্ষের মধ্যে হরিয়ানা এবং পাঞ্জাবে নাকি তারা সবুজ বিপ্লব করেছে। আজকে তারা কোথায়, কি ফল প্রসব করছে? মাননীয় সদস্যদের আমি দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, আজ তারা কোথায় গিয়ে পৌঁছেছে? অগ্রগতিটা কমছে। তার কারণ হচ্ছে তারা ভূমিহীন কৃষকদের দিকে লক্ষ্য রেখে, ভূমিহীন প্রান্তিক কৃষকদের প্রতি লক্ষ্য রেখে ভূমি সংস্কার করেন নি, শ্রেণীগত ভাবে তাঁরা দৃষ্টিভঙ্গিকে সীমাবদ্ধ রেখেছেন। পশ্চিমবঙ্গে শুধু যে কৃষির উৎপাদন বৃদ্ধি পেয়েছে তাই নয়, কৃষি মজুরদের মজুরিও বৃদ্ধি পেয়েছে। ১৯৭৬-৭৭ সালে যেখানে মজুরি ছিল ৫-৬০ টাকা, আজকে ১৯৯১-৯২ সালে তা বৃদ্ধি পেয়ে হয়েছে ২৫.০০ টাকা পর্যন্ত। মাথাপিছু খাদ্য গ্রহণের ক্ষেত্রে—৩০ দিনে যে খাদ্য গ্রহণ করত সেই অনুযায়ী ১৯৮২-৮৩ সালে ভারতবর্ষের হিসাব ছিল ১৪.৮০ কেজি তখন পশ্চিমবঙ্গের খাদ্য গ্রহণের মাথাপিছু হিসাব ছিল ১৪.২৮ কেজি। ১৯৮৯-৯০ সালে এটা জাতীয় স্তরে কমে গেল, ১৪ কেজি ছিল, আর পশ্চিমবঙ্গে তা হল ১৫ কেজি। সমগ্র দেশে মূল্যবৃদ্ধি একটা চূড়ান্ত পর্যায়ে গিয়ে পৌঁছেছে। সর্বভারতীয় ক্ষেত্রে মূল্য সূচক বৃদ্ধি হয়ে হয়েছে ১৩.৫ শতাংশ, পশ্চিমবঙ্গে সেটা কমে হয়েছে ৯.৯ শতাংশ। বিচ্ছিন্নভাবে এটাকে যাঁরা দেখছেন তাঁরা এর কোনও হদিশ খুঁজে পাবেন না। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার গ্রামোন্নয়ন কর্মসূচি নিয়েছেন এবং সামগ্রিক দৃষ্টিভঙ্গি থেকেই নেওয়া হয়েছে, তার মূল ভিত্তি হচ্ছে ভূমি-সংস্কার। বেশিরভাগ দেশের মানুষ গ্রামে বাস করেন, যাঁরা জমির উপরে নির্ভর করে জীবন-যাপন করেন তাঁদের বাদ দিয়ে দেশের অগ্রগতি সম্ভব নয়। বামফ্রন্ট সরকার এটা প্রথম থেকেই বুঝেছিলেন এবং সেদিকে লক্ষ্য রেখেই পরিচালিত হয়েছেন এবং গ্রামোন্নয়ন কর্মসূচির দিকে লক্ষ্য রেখেছেন।

ভূমিহীন, দারিদ্র এবং প্রান্তিক কৃষকদের নিয়ে বিভিন্ন কর্মসূচি গ্রহণ করা হয়েছে এবং এই দৃষ্টিভঙ্গি থেকে যদি আমরা দেখি তাহলে দেখব যে পশ্চিমবঙ্গে ভূমি সংস্কারের মধ্যে দিয়ে ১২ লক্ষ একর জমি আমাদের খাস হয়েছে। এবং তারমধ্যে ৯ লক্ষ একর জমি বিলি করা সম্ভব হয়েছে। আপনার ২০ লক্ষ ৮ হাজার লোকেদের মধ্যে এই জমি বিলি করা সম্ভব হয়েছে। এই জমি কারা পেয়েছেন? তফসিলি সম্প্রদায় এই জমির ক্ষেত্রে ৩৭ শতাংশ উপকৃত হয়েছে, আদিবাসী, উপজাতি সম্প্রদায় লোকেরা এর দ্বারা ১৬ শতাংশ উপকৃত হয়েছে। সামগ্রিকভাবে ৩৭ লক্ষ বর্গাদার সহ ১৪ লক্ষ বর্গ একর জমি পশ্চিমবঙ্গ সরকার বন্টন করতে পেরেছে। এবং এর দ্বারা ৩৭ লক্ষ লোক প্রত্যক্ষভাবে এই জমির থেকে উপকার পাচ্ছেন। পরিবারগত ভাবে উপকৃত হওয়ার সংখ্যা হচ্ছে ২ কোটিরও বেশি। এই ২ কোটি মানুষের কাছে জমি বিলি সেটা বর্গার মাধ্যমে হয়েছে এবং খাস জমির মাধ্যমেও সম্ভব হয়েছে। কিন্তু এই জমি বিলি এবং পাওয়াই শেষ কথা নয়, বামফ্রন্ট সরকারের বলাই ছিল যে, শুধু জমি দিলেই চলবে না। এই সমস্ত ভূমিহীন প্রান্তিক কৃষকরা যদি জমি পায় এবং খাস জমি পায় তাহলে সেই জমি তারা রক্ষা করতে পারবে না। আমরা যুক্তফ্রন্টের আমলের সময়ে দেখেছিলাম যে যাদের জমি দেওয়া হল তাদের একটা অল্প সময়ের মধ্যেই সেই জমির মালিকের কাছে বা কায়েমী স্বার্থের কাছে জমি বন্ধক রাখতে বাধ্য হচ্ছে। শুধু জমি দিলেই তো আর চাষ করা যায় না। জমির চাষের প্রয়োজনীয় উপকরণ দরকার, কৃষি উপকরণ, চাষ করার সরঞ্জাম এবং যন্ত্রপাতি ইত্যাদি সেই সঙ্গে লাগবে। বীজ উন্নত ধরনের বীজ, সেচ ব্যবস্থা এবং সর্বোপরি গুরুত্বপূর্ণ হচ্ছে মূলধন। গরিব মানুষদের ওই পরিমাণ টাকাও নেই এবং সাজ সরঞ্জাম নেই, ফলে তারা জমি মালিকের কাছে বন্ধক রাখতে বাধ্য হত। কিন্তু বামফ্রন্ট সরকার আজকে গ্রামোন্নয়ন কর্মসূচির মধ্যে দিয়ে তাদের জমি দেওয়া শুরু করেছে। সেখানে বিভিন্ন কর্মসূচির মধ্যে দিয়ে এবং পঞ্চায়েতিরাজের মাধ্যমে এটা কার্যকর করার চেষ্টা করছে। এর একটা বিরাট তাৎপর্য রয়েছে। সর্বভারতীয় ক্ষেত্রে আমাদের যে জমি, সেখানে ১০ হাজার জমির মালিকের কাছে এখনও পর্যন্ত ৫০ ভাগ জমি রয়ে গেছে। অথচ পশ্চিমবঙ্গে ওই ১০ হাজার জমির মালিকের কাছে জমি রাখার পরিমাণ হচ্ছে ১৮ শতাংশ। জমি যা পাওয়া গেছে সেই হিসাব অনুযায়ী যদি দেখা যায় তাহলে দেখা যাবে যে জমির বর্গা সহ কৃষি জমির ৭০ শতাংশ আজকে ভূমিহীন, প্রান্তিক গরিব ক্ষেত-মজুররা এর মালিক। আজকে এই ৭০ শতাংশ জমির মালিক যারা হয়েছে তাদের আজকে নানাদিকে থেকে সাহায্য করা হচ্ছে। তারা আজকে প্রশাসনিক সাহায্য পাচ্ছে, ক্ষুদ্র সেচের মধ্যে দিয়ে জলের ব্যবস্থা এবং উন্নতমানের বীজ এবং পঞ্চায়েতি রাজের সহযোগিতা পাচ্ছে। তার সাথে সাথে গ্রামীণ কৃষক সংগঠনগুলোর সহযোগিতা এবং প্রশাসনিক সহযোগিতা পাচ্ছে। এই সমস্ত আমাদের আমলেই এই অগ্রগতি হওয়া সম্ভব হয়েছে।

[2-40—2-50 P.M.]

কায়েমী স্বার্থবাদীদের কাছে আজকে মাথানত করতে চাইছি না তাদের মধ্যে আজকে

সচেতনতা দেখা দিয়েছে। আজকে আমাদেরকে ভাবতে হবে আমাদের রাজ্যের জেলায় যে সাক্ষরতা কর্মসূচি চলছে নিরক্ষরতা দূরীকরণের জন্য—ইতিমধ্যে তিনটি জেলাকে পূর্ণ সাক্ষর হিসাবে ঘোষণা করা হয়েছে—এটা একমাত্র সম্ভব হল যেহেতু মানুষ খাদ্য পেয়েছে তাই তারা স্বাবলম্বী হতে পেরেছে যখন পেটের প্রয়োজনটা তাদের মিটেছে। যখন এই সরকার এবং পঞ্চায়েতের মধ্যে দিয়ে বা বিভিন্ন শুভবুদ্ধিসম্পন্ন মানুষের প্রচেষ্টায় যখন আমরা গ্রামাঞ্চলে সাক্ষরতা অভিযান পরিচালনা করার কাজ আরম্ভ করলাম তখন দেখলাম হাজার হাজার মানুষ এই সাক্ষরতা অভিযানকে স্বাগত জানাল তারা বুঝতে শিখল যে আজকের দিনে যে জমি আমরা পেয়েছি এটার আমরা মর্যাদা পেয়েছি তাঁকে রক্ষা করার জন্য আমাদের লেখাপড়া শিখে জ্ঞান অর্জন করতে হবে, তাই তখন তাদের লেখাপড়া শিখবার আগ্রহ জন্মাল। এই যে আগ্রহ সৃষ্টি হল এটা স্বাভাবিক আগ্রহ, এই আগ্রহের মধ্যে দিয়ে আজকে সাক্ষরতা অভিযান পশ্চিমবাংলাকে সাফল্যর দিকে এগিয়ে নিয়ে চলেছে। খুব অল্প সময়ের মধ্যে আমরা জানতে পারব আমাদের সমস্ত রাজ্য নিরক্ষরতা থেকে মুক্ত হতে পারবে। প্রশাসনিক ভূমিকার ক্ষেত্রে আমাদের যে বিভিন্ন সমস্যা আছে তার পরিবর্তন এসেছে, এই যে সমগ্র উন্নয়ন এই সমগ্র উন্নতির মূলে যে ভূমি সমস্যা এবং তার যে সাফল্য সেটা আমরা দেখতে পাচ্ছি। আজকে বাজেটের ব্যয়-বরাদ্দের জন্য যে অনুমোদন চেয়েছে এটাকে সমর্থন করা প্রয়োজন, তাই একে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভূমি ও ভূমি রাজস্বমন্ত্রী যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন তাঁকে আমি সমর্থন করে দু-চারটি কথা বলতে চাই। স্যার, আমার দুঃখ লাগছে কংগ্রেসি সদস্যদের ভূমি সমস্যার কাজ দেখে এত ভাল লেগেছে কোনও সমালোচনা না করে বোধহয় চলে গেলেন—ওরা থাকলে ভাল হত। গ্রামীণ অর্থনীতির যদি উন্নতি করতে হয় তাহলে নতুন ভূমি সংস্কার দরকার এই কথা আমরা যারা বামফ্রন্ট করি তারা প্রত্যেকেই চিন্তাভাবনা করি। প্রকৃত যারা ভূমিহীন কৃষক যারা শ্রমদান করেন তারা জমিদারদের দ্বারা অত্যাচারিত অবহেলিত উপেক্ষিত ছিল। এই সরকার আসার পর যারা প্রকৃত শ্রমদান করে ফসল ফলায় তাদের জন্য কি করে উন্নতি করা যায় সেই চিন্তা-ভাবনা করেছেন। আমাদের এই বামফ্রন্ট সরকার আসার পর ভূমি সংস্কারের যে আইন থেকে বাধা আসত, গরিব মানুষেরা উপযুক্ত সাহায্য পেত না, গ্রামের বড় ধনীক কৃষক যারা ছিল তারা চাষীর জন্য যে সমস্ত সুযোগ সুবিধা দেওয়া হত সেইগুলি ভোগ করতেন কিন্তু প্রকৃতপক্ষে গরিব কৃষকরা এই সুবিধা পেতেন না—এটা মন্ত্রীও বলে দিয়েছেন—এইগুলির উন্নতি হয়েছে। এখানে এস.ইউ.সি.-র মাননীয় সদস্য বলে গেলেন বিশেষ কিছু হয়নি, কিন্তু কি করে বললেন আমি বুঝতে পারছি না। আমরা যথেষ্টভাবে যে ভূমি সংস্কার করতে পারিনি, গ্রামের উন্নতি হয়নি—এই কথা আমরা সকলেই বলছি। আপনারা জানেন ১৯৫৩ সালে জমিদারী বিলোপ আইন হয়েছিল সেই সময় কংগ্রেসি যারা ছিল তাদের যে জমিগুলি ছিল সেইগুলিকে তারা কুকুরের নামে, বেড়ালের নামে, চাকরের নামে, বেনামে করে রেখেছিলেন এবং ১৯৫৬

সালে একটা রিভিসন সেটেলমেন্ট করলেন সেটা আরও সর্বনাশের মূল হয়ে গেল।

সেই সেটেলমেন্টের সময় সুন্দরভাবে তারা নিজেদের নামে লুকিয়ে রাখছিলেন। তারপর বামফ্রন্ট আসার পর ১৯৬৭ সালে আমরা সেই সমস্ত ব্যাপার জানতে পারলাম এবং সেইসব জমিকে আমরা ভেস্ট করে, গরিব কৃষক, তফসিলি জাতি ও উপজাতিদের বিলি করা হল। কিন্তু আইনের এমনই বেড়াজাল যে মহামান্য হাইকোর্টের আদেশ তারা কেউই ভোগ করতে পারেন নি। অত্যন্ত দুঃখের কথা এই হাইকোর্টে যে সমস্ত মামলা এখন জমে পড়ে আছে, সেই মামলায় বহু জমি আটকে আছে। এই হাইকোর্টে সরকারি উকিল যারা আছে তারা ইচ্ছাকৃতভাবে টালবাহানা করে কেসে হাজির হয় না, বা গুরুত্ব না দিয়ে কেসটা করেন না। আমাদের এই সরকার মধ্যস্বত্ব বিলোপ করেছিল, তারপর সমস্ত জমি সরকারে ন্যস্ত হল। ১৯৯২ সালের ডিসেম্বর পর্যন্ত ২০.৮ লক্ষ ভূমিহীন কৃষককে ৯.২০ লক্ষ একর কৃষি জমি দেওয়া হল, যার মধ্যে ৩৭ ভাগই হচ্ছে তফসিলি জাতি এবং ১৯ ভাগ হচ্ছে তফসিলি উপজাতি। বামপন্থীরা রাজনীতি করে, গরিব মানুষের কথা চিন্তা করে এবং এর জন্যই আমরা ভূমিহীনদের কৃষিজমি ও মৎস্যজীবীদের জমি দেওয়া হয়েছে, তাদের বসতবাটি দেওয়া হয়েছে, যা তাদের আগে ছিল না। এই সরকার আসার পরই তাদের এইসব দেওয়া হয়েছে। আমি তাই বলছি এখনও পর্যন্ত ২৮ লক্ষ একরেরও বেশি জমি ন্যস্ত করা হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের সততা ও সদিচ্ছা ছিল বলেই এটা সম্ভব হয়েছিল। তবে আমি মন্ত্রী মহাশয়কে একটা জিনিস দেখার জন্য বলব, আপনার কিছু কর্মচারী, যারা এই আইনের বেড়াজাল দিয়ে ঠিকমতো কাজ না করার জন্য অনেক বেশি ভূমিসংস্কারের কাজ আমরা করতে পারিনি এবং যার জন্যই ভূমি সংস্কারের কাজ ত্বরান্বিত হচ্ছে না। আমি একটা ছোট্ট উদাহরণ আপনাকে দিচ্ছি, বীরভূম জেলার রাজনগর থানার, কুশমাসুল গ্রামে একজন বিরাট জোতদার ছিল, তার জমি ভেস্ট করা হল ১৯৬৭ সালে। আমরা দাঁড়িয়ে থেকে সেই জমি সমস্ত তফসিলি জাতি, উপজাতিদের বিলি ব্যবস্থা করা হল। এদিকে ঐ জমির মালিক জমিটি হস্তান্তর করে অন্যকে বিক্রি করে দিল। তারপর টু টোয়েন্টি সিক্স ধারা অনুযায়ী হাইকোর্টে কেস করা হয়। তারপর হাইকোর্ট বলেছে এটা লোয়ার কোর্টে নিয়ে যাওয়ার জন্য। কিন্তু আজ পর্যন্ত সেই জমি ভেস্ট হল না। হাইকোর্টে যখন কেস হয়, সেই সময় রেকর্ড সংশোধন করা হল, ইল্লিগ্যাল ট্রান্সফার হয়ে গেল। সেই ভেস্টেড ল্যান্ড এখনও পর্যন্ত বেনামী ট্রান্সফার হয়ে এখনও [illegible]গ করছে।

[2-50—3-00 P.M.]

অথচ এই যে ভেস্টেড ল্যান্ড সরকারকে বারবার বলা সত্ত্বেও এবং [illegible] ১০ বছর ধরে লেগে থাকা সত্ত্বেও এখনও পর্যন্ত বন্ধ করতে পারিনি। তাই [illegible]ক সব অরিজিন্যাল সার্টিফায়েড কপি আপনার সামনে পেশ করব। যাতে [illegible] হয়। আপনার দপ্তরের লোকেরা সব জেনেশুনেও, ভলিউম না দেখে এই[illegible]কার করছে। এটা কি করে হয় বুঝতে পারছি না। এইসব ব্যাপারগুলি [illegible]াধ

করছি। আপনি যে আইনটা প্রণয়ন করছেন যে গরিব মানুষকে আর হাইকোর্টে যেতে হবে না এটা অত্যন্ত আনন্দের কথা। এইভাবে না করলে গরিব মানুষরা বড় বড় জোতদারদের সঙ্গে পারবে না। আর একটা জিনিস আমি বলছি, বর্গা রেকর্ড আমরা করেছি, এখানে একটা অসুবিধা হয়ে যাচ্ছে বিশেষভাবে, যেমন ধরুন অলরেডি একজন পাট্টা পেয়ে গেছে কিন্তু হঠাৎ বি.এল.আর.ও.-র কাছে এবং সেটেলমেন্ট চলে যাচ্ছে যে এইসব জমি ভেস্ট। সে একবারও পাতা উল্টে দেখল না যে এই জমি বিলি হয়েছে কি না? তখন গরিব গরিব লড়াই আরম্ভ হয়ে গেল। আমার অঞ্চলে রাজনগর থানার অন্তর্গত ভবানীপুরে একটা ঘটনা ঘটেছে, সেখানে বিরাট অশান্তির সৃষ্টি হয়েছে। গরিব মানুষরা যে জমি পেয়েছে সেটা আবার অন্য লোকের কাছে বিলি হয়ে গেল। আর একটা জিনিস আমি বলছি, যে সমস্ত জমি হাইকোর্টে বিচারাধীন ছিল সেগুলি অতি সত্ত্বর যাতে আবার ট্রাইব্যুনালে নিয়ে যাওয়া যায় সেই ব্যবস্থা করবার জন্য অনুরোধ করছি।

কিন্তু এখন বহু জমি এক একটা মালিককে দেখতে পাই, জমি তো আর কাগজপত্রে দেখা যায় না কিন্তু যখন জমির মালিক ঘরে ধান ঢোকায় তখন দেখা যায়। এখনও ১৪০০, ১০০০, ১৫০০ বিঘা জমির মালিক হয়ে আছে। এইগুলি কি করে বন্ধ করা যায় সেই ব্যাপারে আমাদের চিন্তা-ভাবনা করা উচিৎ। না করলে বেশি জমি বিলি করা যাবে না। এবারে জরিপের ব্যাপারে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি, আগে আমরা দেখেছি যে, যেখানে সি.এস. রেকর্ড ছিল এবং তার যে সমীক্ষা, ম্যাপ ইত্যাদি তাতে দেখা গেছে বহু জমি খন্ডিত হয়ে গেছে। বহু জমি বন্যায় নষ্ট হয়েছে, বহু জমি ভেঙ্গে গেছে, বহু জমি ক্ষয় হয়ে গেছে। সেইসব জমি কার বা কে মালিক কিছু জানা যায় না। এগুলি সি.এস. রেকর্ড ছাড়া বোঝা যাবে না। রিভিসন অফ সেটেলমেন্ট যেটা হয়েছিল তাতেও কিছু দেখা যায় নি। আবার অনেক জমি বাটাও হয়ে গেছে। এই নিয়ে বিরাট অশান্তি চলছে। আমরা দেখছি যে, বহু অফিসার আছেন, তাঁরা গ্রামে গঞ্জে যাচ্ছেন, দেখছেন কিন্তু ভাল করে কিছু করছেন না। ওই যাচ্ছেন আর দাগে দাগ বুলোচ্ছেন আর চলে আসছেন! এই করে কিন্তু প্রকৃত ছবি পাওয়া যাবে না। এবারে বলি, আগে অনেক জঙ্গল ছিল এখন সেইসব জঙ্গল নেই। বনবিভাগ সেখানে বনসৃজন করছেন। আবার অনেক জায়গাতে আদিবাসীরা ৩০/৪০ বছর ধরে চাষ করছে। হঠাৎ করে বন বিভাগের অফিসাররা গিয়ে বললেন যে, এই জমি আমাদের তখন সেই আদিবাসীরা বিতাড়িত হচ্ছে। সে সেখানে চাষবাস করে খাচ্ছে তাকে হঠাৎ করে উচ্ছেদ করা যাবে না। উচ্ছেদ করা সম্ভবও নয়। এই সমস্তগুলি ঠিক করে দেখাবার জন্য অর্থাৎ জরিপের কাজ ভাল করে দেখার জন্য আমি আপনার কাছে অনুরোধ রাখছি। অনেক সৎ সরকারি কর্মচারী আছেন তাঁরা যদি এটা ভাল করে দেখতে পারেন তাহলে পরে এই সমস্যার সমাধান হতে পারে। আপনার বাজেটে আপনি অনেক জায়গায় ভূমি অধিগ্রহণের কথা বলেছেন। ভাল কথা। দেওয়া উচিত, ডেভেলপমেন্ট কাজের জন্য। কিন্তু পানাগড় থেকে মৌরগ্রাম যেটা ন্যাশনাল হাইওয়ে ৩৪ এর সাথে যুক্ত হবে সেখানে একশো কোটি টাকা দু

বছর হল এসে পড়ে আছে। চীফ ইঞ্জিনিয়ারকে বলেছি কেন কাজ আরম্ভ হচ্ছে না। তিনি তখন বলছেন এখনও ভূমি অধিগ্রহণ হয় নি। সরকারি জমি সরকারের কাছে যাবে, দু বছরেও অধিগ্রহণ হল না। আপনাকে বলছি এইটা বিশেষভাবে দেখার জন্য। টাকা এসে পড়ে আছে, আর জমি অধিগ্রহণের কাজ পড়ে আছে। এটা আপনার ডিপার্টমেন্টের গাফিলতি ছাড়া আর কি বলা যায়? হাইকোর্টে বহু কেস পড়ে আছে। যাই হোক অধিগ্রহণের ব্যাপারটা আপনার ভালভাবে দেখা দরকার। বর্গাদারদের ক্ষেত্রে দেখা যাচ্ছে কো-অপারেটিভ ব্যাঙ্ক থেকে ঠিকমতো টাকা পায় কিন্তু ন্যাশনালাইজড ব্যাঙ্ক থেকে ঠিকমতো টাকা পায় না। এইসব ব্যাঙ্কের ম্যানেজাররা মনে করে এটা তাদের পৈত্রিক সম্পত্তি। কিছুতেই টাকা তারা রিলিজ করতে চান না। ব্যাঙ্ক লোন রিলিজের ক্ষেত্রে কি কোনও সরলীকরণ করা যায় না, সেটা ভাবতে হবে। বর্গাদারদের উন্নতি করতে গেলে সেটা ভাবতে হবে। গরু কেনবার টাকা কেউ নিলো গরিব মানুষ তাদের হয়রানি করা হয়, উৎপাত করা হয়। কি করে ব্যবস্থা করা যায়, কি ব্যবস্থা গ্রহণ করা যায়, এই সম্পর্কে চিন্তা-ভাবনা করুন। আপনি গরিব মধ্যবিত্ত চাষীদের উপকার করেছেন, তারজন্য সত্যিই আপনাকে ধন্যবাদ। অনেক কৃষকের ধারণা হয়েছে আমি জমির মালিক হয়ে গেলাম। তাতে একটা অসুবিধা দেখা দিয়েছে। তাদের আমরা বলি, তোমরা সরষের মালিক, জমির মালিক নয়। গরিব মানুষ মেয়ের বিয়ে দেবে জমি বিক্রি করতে গেলে অসুবিধার সম্মুখীন হচ্ছে। দু বিঘা জমি তাকে ছেড়ে দিতে হচ্ছে। এই যে নিগম গঠন করেছেন, গরিব-ছো চাষীদের সুবিধা করে দিয়েছেন, ব্যাঙ্ক থেকে পাচ্ছে, তাতে বর্গাদাররা, গরিব মানুষ যথেষ্ট উপকৃত হয়েছে। যাই হোক, আপনাকে ধন্যবাদ দিতে পারলাম না। এই কথা বলে বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-00—3-10 P.M.]

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই সভায় মাননীয় ভূমি ও ভূমি সংস্কার দপ্তরের মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তা সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। স্যার, এখানে বিরোধি কংগ্রেস দলের সদস্যরা উপস্থিত নেই, কাজেই বিশেষ কিছু বলা যাবে না, আমি কয়েকটি সুনির্দিষ্ট বক্তব্য মাননীয় মন্ত্রী মহাশয়ের উদ্দেশ্যে রাখছি। স্যার, প্রথমেই যে কথাটি আমি বলতে চাই সেটা হচ্ছে, একথা অনস্বীকার্য যে সারা ভারতবর্ষের মধ্যে একমাত্র পশ্চিমবঙ্গেই ভূমি সংস্কারের বিভিন্ন দিকগুলি নিয়ে যে ভাবে বামফ্রন্ট সরকার এগিয়ে গিয়েছেন সেটা সারা ভারতবর্ষের কাছে একটা নজির হিসাবে প্রতিষ্ঠিত হয়েছে। ভারতবর্ষের বিভিন্ন রাজ্যগুলি আজ পশ্চিমবঙ্গের ভূমি সংস্কারের বিষয়গুলি সম্পর্কে ওয়াকিবহাল হতে চেষ্টা করছেন। পশ্চিমবঙ্গের ব্যবস্থা অনুসরণ করে সরকারি ব্যবস্থাপনার মাধ্যমে কি ভাবে ভূমি সংস্কারের কাজ করে উদ্বৃত্ত ভূমি সরকারি আওতায় এনে তা গরিব কৃষকদের মধ্যে বন্টন করা যেতে পারে সেটা বিভিন্ন রাজ্য সরকার পশ্চিমবঙ্গের কাছ থেকে জানতে চাইছেন। এ সম্পর্কে বিস্তারিতভাবে না বলে আমি মূল কয়েকটি বিষয় সম্পর্কে বলছি। আমাদের রাজ্যে ভূমি সংস্কারের কর্মসূচি রূপায়ণের মাধ্যমে এ পর্যন্ত ১২

লক্ষ ৬৭ হাজার একর কৃষি জমি অর্থাৎ চাষযোগ্য জমি সরকারে ন্যস্ত হয়েছে অর্থাৎ খাস হয়েছে। এরমধ্যে ৯.২০ লক্ষ একর খাস জমি কৃষকদের মধ্যে বিলিবন্টন করা হয়েছে। বাকি জমি বিভিন্ন কারণের জন্য বিলিবন্টন করা যায় নি। মাননীয় সদস্য প্রবোধবাবু বলেছেন যে, মাত্র ১২.৬৭ লক্ষ একর জমি কেন উদ্ধার করা হয়েছে? এই প্রসঙ্গে তাকে বলি, জমি তো আর রবার নয় যে টানলেই বেড়ে যাবে? পূর্বে যে জমি ছিল সেখানে হয়ত কিছু কিছু জমি বেড়েছে কিন্তু ক্রমবর্দ্ধমানভাবে তো আর জমি বাড়া সম্ভব নয়। কাজেই এইসব বিষয়গুলি বিচার বিবেচনা করেই এ ব্যাপারে বক্তব্য রাখার দরকার আছে বলে আমি মনে করি। আর জমি বিলি হতে যেটা বাকি আছে সেটা হচ্ছে কোর্ট কেস রয়েছে। তা সত্ত্বেও কিন্তু সেই সমস্ত জমির বেশিরভাগই কৃষকদের হাতেই আছে এবং তারা চাষবাস করছেন। মালিকদের হাতে মামলা থাকা সত্ত্বেও সেই জমি কমই আছে। এই প্রসঙ্গে এই পরিসংখ্যানটাও দিয়ে রাখা দরকার যে এই সমস্ত জমি যে সমস্ত কৃষকদের মধ্যে বিলিবন্টন করা হয়েছে তাদের মধ্যে ৩০ ভাগ হচ্ছে তফসিল জাতি, উপজাতি, আদিবাসী সম্প্রদায়ের মানুষ। মোট ২০ লক্ষ ৮ হাজার কৃষকদের মধ্যে এই জমি বিলিবন্টন করা হয়েছে। এ ছাড়া ২ লক্ষ ৫৮ হাজার গৃহহীন মানুষকে বাস্তু জমি দেওয়া হয়েছে। এই জমি তারা নিজেদের দখলে রাখতে পেরেছেন। তা ছাড়া ১৪.৩৯ লক্ষ বর্গাদারের নাম রেকর্ড করা সম্ভব হয়েছে। এ ক্ষেত্রে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে বলি দীর্ঘদিন ধরে বামপন্থী দলগুলি নীতি, আদর্শ অনুসরণ করে হাজার হাজার লক্ষ লক্ষ কৃষি মজুর এবং ছোট কৃষকের স্বার্থে কতকগুলি বামপন্থী কৃষক সংগঠন, বামফ্রন্ট সরকার, বামপন্থী দলগুলি এই কর্মসূচিকে রূপ দিতে এগিয়ে এসেছেন। এখানে বলা হয়েছিল, উর্দ্ধসীমাতিরিক্ত জমি খাস করা, খাস কৃষিজমি বন্টন করা, বর্গাদারদের নাম নথিভুক্ত করা, গ্রামের গৃহহীন ব্যক্তিদের জন্য বাস্তুজমির ব্যবস্থা করা ইত্যাদি কাজ করা হবে। বিভিন্ন বামপন্থী কৃষক সংগঠনের মাধ্যমে এটা করা হয়েছে। এই বিরাট কর্মযজ্ঞ বা কর্মকান্ডের ফলস্বরূপ আজকে ১৪ লক্ষ বর্গাদারের নাম নথিভুক্ত করা হয়েছে, ১২ লক্ষ ৬৭ হাজার একর জমি কৃষকদের মধ্যে বন্ধন করা হয়েছে। তবে এর সঙ্গে সঙ্গে হাজার হাজার মিথ্যা মামলাও কৃষকদের ঘাড়ে এসেছে। খুব সঙ্গত কারণেই বামপন্থী কৃষকদের দাবি, যেহেতু দীর্ঘদিন ধরে লড়াই ও আন্দোলনের পরে আজকে সরকারিভাবে বর্গাদাররা প্রতিষ্ঠিত সেইহেতু কেন এই মিথ্যা মামলাগুলি প্রত্যাহৃত হবে না? যদিও বলা আছে যে ল্যান্ড ট্রাইব্যুনাল গঠিত হয়েছে, যদিও দেরি হচ্ছে। সেই মামলাগুলো প্রত্যাহার ল্যান্ড ট্রাইব্যুনালের মাধ্যমে হবে না। নিষ্পত্তির ক্ষেত্রটা একটু তাড়াতাড়ি হতে পারে। কিন্তু আমার নির্দিষ্ট কথা হল এই যে মামলাগুলো, মিথ্যা মামলা আমরা বলছি, যে আজকে আমরা যারা কৃষকদের নিয়ে যারা তাদের সংগঠিত করে এই জমিগুলো দখল করেছি, উদ্বৃত্ত জমিগুলো উদ্ধার করেছি এবং এটা করতে গিয়ে আমরা যারা নেতৃত্ব দিতে গেছি, আমাদের নামে মিথ্যা মামলা, সেটা কোথাও জমির ধান লুঠ, কোথাও মাছ লুঠ, এই যে মামলা, এই মামলাগুলো প্রত্যাহৃত কেন হবে না, মন্ত্রী মহাশয়ের কাছে আমার সানুনয়ে এটা নিবেদন। আমার পরবর্তী কথা আজকে সুসংবদ্ধ প্রশাসন করতে গিয়ে নতুন একটা ব্যবস্থায় আমরা ফিরে আসতে পেরেছি এবং বহু

প্রতীক্ষার মধ্যে দিয়ে দীর্ঘ চার পাঁচ বছর ধরে একটা মামলা চলছিল। জে.এল.আর.ও'র পক্ষ থেকে তারা মামলা দায়ের করেছিল। কিছু করতে চাইলে তারা এটা মানতে চান নি। এই ইন্ট্রিগ্রেটেড সেট আপ স্কীম এটা রূপায়িত হোক, এটা তারা চান নি। বর্তমানে যেটা দরকার ছিল, সেটা ঠিকই যে দু জায়গায় কৃষকদের জমি সংক্রান্ত বিষয়ে খোঁজ খবর নেবার যথেষ্ট অসুবিধা হচ্ছিল। এক জায়গায় জে.এল.আর.ও. তার জমি সংক্রান্ত বিভিন্ন কাগজ পত্র কোথায় কি আছে, কার নামে রেকর্ড, কার নামে কি আছে, এটা এক জায়গায় সেটেলমেন্ট দেখা আর একটা দিকে জে.এল.আর.ও. অফিস দেখা, দুটো এক জায়গায় করে ঠিকই হয়েছে। কিন্তু আজকে চার পাঁচ বছর পরে মামলা জেতার পরেও মানসিক দিক থেকে সেই সব কর্মচারী যারা মামলা লড়েছিলেন, তারা কিন্তু মানসিক দিক থেকে খুশি হতে পারেন নি। ফলে তাদের মধ্যে যথেষ্ট দুর্নীতি লক্ষ্য করা যাচ্ছে। দুর্নীতিগুলো কি রকম? যেমন কোনও একটা অ্যাটেস্টেশনের কাজের সময় একজন কৃষককে একবারের জায়গায় ৫/৬/৭ বার তাকে ঘোরাচ্ছে। তাকে ধর্ণা দিতে হচ্ছে এবং সহজে যে নামটা নথীভুক্ত করা যেত, সেটা দীর্ঘদিন তাকে ঘুরিয়ে এবং পেছন থেকে অন্য কিছু অসাংবিধানিক কথা বা পয়সাকড়ির লোভ তার মাধ্যম দিয়ে এই কাজগুলো তারা ত্বরান্বিত করছে। সুতরাং এই জায়গাগুলো বন্ধ করা দরকার। সেই জন্য আমি বলছি যে আর.আই.অফিস এখানে এই কাজগুলো হওয়া দরকার। যেখানে সরকারি নির্দেশ থাকা সত্ত্বেও সমস্ত আর আই গুলো জয়েন করেনি। এখনও নানাভাবে কোথাও সপ্তাহে একদিন যাচ্ছে, কোথাও মাসে পাঁচ দিন যাচ্ছে। পঞ্চায়েতগুলোতে অফিস নেওয়া হয়েছে ঠিকই, কিন্তু সেইগুলো সমস্ত এক সঙ্গে চালু হয় নি, কাজে ব্যাঘাত ঘটছে এবং এর সঙ্গে আজকে যেটা ব্যাহত হচ্ছে যে ওখানে জমি থেকে যে কর, খাজনা আদায় এটা নানাভাবে বিলম্বিত হচ্ছে এবং ব্যাহত হচ্ছে তারজন্য কিন্তু কৃষক সমাজ একেবারে কৃষককুল, তারা দায়ী নয়। তাই এক শ্রেণীর সরকারি কর্মচারী তারা করছে কি, আমরা জানি যে ১৮ বিঘা পর্যন্ত জমির খাজনা মকুব, কিন্তু ১৮ বিঘা কেন, আজকে ৯ বিঘা জমি যার, তাকেও ডবল খাজনা দিতে হচ্ছে। তারও চেয়ে কম জমি, তাকে খাজনা দিতে হচ্ছে। কি ভাবে যে ১৮ বিঘা জমির কম জমির মালিক, যারা তাদের পৃথকীকরণ করা হয় নি। পৃথকীকরণের যে গোলমাল সেটা এত বিলম্বিত হচ্ছে, এত দেরি হচ্ছে যার ফলে কৃষক সমাজের মধ্যে একটা প্রবণতা দেখা গেছে যে এত কম জমির জন্য কেন আমি খাজনা দেব? এই জন্য বছরের পর বছর এই খাজনাগুলো অনাদায়ি থাকছে এবং বড় কৃষক যারা তাদেরকে তাগাদা না দেবার ফলে সে পঞ্চায়েতের পক্ষ থেকে হোক আর ঐ ইন্ট্রিগ্রেটেড সেট আপের পক্ষ থেকে হোক কোনও রকম তাগাদা না দেবার ফলে বছরের পর বছর খাজনাগুলো অনাদায়ি থেকে যাচ্ছে। অন্য দিকে অ্যাটেস্টেশন এর যে কাজ সেটা এক সপ্তাহে যে কাজটা হতে পারে একটা মৌজা সম্পূর্ণ হতে পারত, সেটা ১/২/৩ মাস এমন কি বছরের পর বছর ঝুলিয়ে রাখা হচ্ছে, কাজগুলো ত্বরান্বিত হচ্ছে না।

[3-10—3-20 P.M.]

কৃষকরা যাচ্ছে, হাঁটছে, ঘুরছে, কিন্তু কাজ হচ্ছে না, দিনের পর দিন তাদের ফিরিয়ে দেওয়া হচ্ছে।

আর একটা বিষয় হচ্ছে, যে শালি কৃষি জমি সরকারে ন্যস্ত হয়েছে, সেটা ঠিক আছে। কিন্তু তার বাইরে একটা বিরাট অঙ্কের অকৃষি জমিকে আজকে কৃষি কাজে লাগানো হচ্ছে। সেখানে ধান, গম এবং অন্যান্য ফসল উৎপাদন হচ্ছে। তা সত্ত্বেও যেহেতু সেগুলি নন এগ্রিকালচারাল ল্যান্ড সেহেতু সে জমি কৃষকদের মধ্যে বিলি বন্টন করা যাচ্ছে না বা হচ্ছে না। যদিও মাননীয় মন্ত্রী মহোদয় তাঁর বক্তব্যের মধ্যে বলেছেন, এগুলির তিনি ব্যবস্থা করার জন্য চেষ্টা করছেন। তবুও আমি তাঁকে বলছি এগুলি যদি দ্রুত বন্টন করা যায় তাহলে আমাদের ভূমিহীন কৃষকের সংখ্যা যেটা ১৪ লক্ষ বলা হচ্ছে সেটা আরও কয়েক লক্ষ বাড়তে পারে। সুতরাং এটা দ্রুততার সঙ্গে করার জন্য আমি মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি।

একটি বিষয়ে আমি মাননীয় প্রবোধ বাবুর সঙ্গে কিছুটা এক মত। পাট্টা বিতরণের নিয়ম হল একটা প্রি-ডিস্ট্রিবিউশন সার্ভে করতে হয়। প্রতিটি জমিতে কে বা কারা আছে সেটা দেখে এবং সে বা তারা জমি পাবার অধিকারী কিনা বা এলিজেবল কিনা তাদের বা তার ঐ এক একর বা এক হেক্টরের বেশি জমি অন্যত্র আর কোথাও আছে কিনা দেখে—এই সমস্ত প্রি-ডিস্ট্রিবিউশন সার্ভে করে তবেই জমি বিলি করার কথা ছিল। কিন্তু বিগত কংগ্রেসি আমলে এগুলি না দেখে, কিছু কৃষককে সন্তুষ্ট করতে হবে, এই জন্য ঘরের মধ্যে বসে তালিকা করে সে জমিগুলি বিলি-বন্টন করা হয়েছিল। যাদের জমি খাস হয়েছিল তাদেরই ভাই, আত্মীয়-স্বজন, স্ত্রী, মেয়ে, বোন ইত্যাদির নামে বন্টন করার নামে তাদেরই হাতে রেখে দেওয়া বা ফিরিয়ে দেওয়া হয়েছিল। প্রকৃত পক্ষে যাদের ল্যান্ড পাওয়ার অধিকার নেই তাদের ল্যান্ড দেওয়া হয়েছিল। সে জমিগুলি যদি অ্যানালমেন্ট করা না হয় তাহলে প্রকৃত পক্ষে অনেক জমিই আজকে কৃষকদের হাতে আসতে পারবে না। যদিও এই অ্যানালমেন্ট বার বার করতে গিয়ে মুশকিলে পড়তে হচ্ছে, তথাপি এটা করতেই হবে। সুতরাং সহজতর পদ্ধতিতে কি ভাবে করা যায় তা আজকে ভেবে দেখতে হবে। পঞ্চায়েত সমিতির মাধ্যমে যে ভূমি বন্টন কমিটি গঠিত হয়েছে তাদের ওপর সেই অধিকার ন্যস্ত করা যায় কিনা তা ভেবে দেখতে আমি মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি। তা যদি করা যায় তাহলে এই কাজ দ্রুততার সঙ্গে হতে পারে।

আমাদের রাজ্যে এই দপ্তরের অধীন যে প্রাইভেট খালগুলি আছে, অর্থাৎ বেসরকারি খাল, বড় বড় জলাশয় ইত্যাদি, সেই বেসরকারি খালগুলি গ্রামের মধ্যে থাকা সত্ত্বেও খালের দু পাশের কৃষকরা তাদের জমিতে সেই খালের জল ব্যবহার করতে পারে না। যে ব্যক্তি ঐ খালের মালিক তার হয়ত ২০/২৫/৩০ বিঘা জমি আছে। সেই জমিতে সে ঐ জল

কাজে লাগাচ্ছে। সে একাই খালের জল ভোগ দখল করছে। আশপাশের অন্য কৃষকদের সে জল ব্যবহার করতে দিচ্ছে না। যদি খালের দু পাশের জমির কৃষকরা তাদের ঐ খালের জল ব্যবহার করতে পারত তাহলে হয়ত অনেক এক ফসলা জমিকে দু ফসলা করে তুলতে পারত। সুতরাং এ ক্ষেত্রে আমার প্রস্তাব হচ্ছে বেসরকারি বা ব্যক্তি মালিকানাধীন খাল এবং বড় জলাশয়গুলিকে সরকারের অধীনে আনার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হোক। তা যদি নাও যায় অন্তত খালের জল যাতে খালের দু পাশের জমিগুলিতে ব্যবহার করা যায় তারজন্য একটা আইন প্রণয়ন করার কথা আমি মন্ত্রী মহাশয়কে চিন্তা করতে অনুরোধ করছি। তাহলে কৃষকরা আরও বেশি ফসল ফলাতে পারবে। তাদের উপকার হবে।

সরকারি খাস খালগুলির সব চেয়ে বড় বিপদ হ'ল—সেন্ট্রাল ফিশারমেন কো-অপারেটিভ সোসাইটির সারা রাজ্য জুড়ে যে বিভিন্ন অর্গানাইজেশন আছে তাদের সম্পূর্ণ অধীনে চলে গেছে। এখানে আমার প্রশ্ন হচ্ছে এই সেন্ট্রাল ফিশারমেন কো-অপারেটিভ সোসাইটির ম্যানেজমেন্টে যাঁরা আছেন বা সোসাইটির যাঁরা সদস্য তাঁরা কেউ আদৌ ফিশারমেন নন। অথচ তাঁরাই প্রতি বছর সরকারি খাস খালগুলির দায়িত্ব পান। তারপর তারা কি করেন? তারা কিছু মানুষের কাছে ঐগুলি সাব-লিজ দিয়ে দেন। ফলে এই খালগুলির দু পাশের যারা চাষী তারা এই খালগুলির জলও ব্যবহার করতে পারেন না। তারা খালের জল দিয়ে জমিতে দুটো ফসল চাষ করতে পারেন না। তাদের সঙ্গে সাব-লিজধারী মানুষদের দ্বন্দ্ব মারামারি লেগে যায়, আইন-শৃঙ্খলা বিপন্ন হয়ে পড়ে। সে জন্য এ বিষয়ে আমার সাজেশন হল, সেন্ট্রালি এই খালগুলি লিজ না দিয়ে গ্রাম পঞ্চায়েতের মধ্যে যে ফিশারমেন কো-অপারেটিভ সোসাইটি আছে, যাদের সদস্যরা প্রকৃত ফিশারমেন, তাদের লিজ দেওয়া হোক। তাহলে প্রকৃত ফিশারম্যানদের উপকার হবে এবং পার্শ্ববর্তী কৃষকরাও সরকারি খাস খালের জল দিয়ে চাষের কাজ করতে পারবে। সুতরাং এই ব্যবস্থা করা দরকার। আর একটা ব্যাপারে বলছি, একটা প্রবণতা দেখা দিচ্ছে, শালি জমিকে নোনা জলের ফিশারি করা। বিশেষ করে সুন্দরবন এবং দক্ষিন-২৪-পরগনা জেলা হচ্ছে নোনা জল বেষ্টিত এলাকা। এইসব এলাকায় শালি জমিকে ফিশারিতে পরিণত করার প্রবণতা ব্যাপকভাবে দেখা গেছে। যেহেতু বাগদা চিংড়ির চাষ করা, নোনা জলের মাছের চাষ করা অধিক লাভজনক, এর মাধ্যমে আমাদের যথেষ্ট ইনকাম হয়। আমি দেখেছি, উত্তর ২৪ পরগনা জেলায় মাল্টি ন্যাশনাল কোম্পানি হিন্দুস্তান লিভার কোম্পানিকে বিশাল এরিয়ার জমি লিজ দেওয়া হয়েছে। আমি এর আগে মাননীয় মৎস্য মন্ত্রীকে এই বিষয়ে বলেছিলাম। উনি বলেছিলেন আমি জানি না; এটা তাঁর ব্যাপার নয়। আমার প্রশ্ন হল হিন্দুস্তান লিভার এই জমি কিভাবে পেলেন? শালি-জমিকে ডাইভার্ট করা যায় না, পুকুর কাটা যায় না। চাষযোগ্য জমিকে ফিশারি করা যায় না, এর জন্য পারমিশন দরকার। মাল্টি ন্যাশনাল কোম্পানি কিভাবে ওখানে ফিশারি করার সুযোগ পেলেন, অনুমতি পেলেন? সেই জমিকে ফিশারি করতে গিয়ে দেখা গেছে, যে জমিটি তারা লিজ নিয়েছেন সেই জমিতে আগে থেকে বর্গাদার আছে, পাট্টা হোল্ডার আছে। অথচ সেই জমিকে

নোনা জলের ফিশারি করছে। আমি এই ব্যাপারে বিশেষ করে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ রাখছি, তিনি বললেন এটা কি করে সম্ভব? আর দুটি বিষয় আছে। উত্তরবঙ্গের ডুয়ার্স মার্কেট ফান্ডের জমি। তৎকালীন মাননীয় মন্ত্রী শ্রী ননী ভট্টাচার্য মহাশয় এই হাউসে থাকাকালীন আমি জানতে চেয়েছিলাম ডুয়ার্স মার্কেট ফান্ডের ল্যান্ড যারা প্রকৃত দখলদার, যারা ৫০/৬০/৭০ বছর ধরে বসবাস করে আসছেন, তাদের ঐ জমি দিয়ে দেওয়ার কথা। সম্প্রতি খোঁজ নিয়ে জানা গেছে, ঐ জমি দিয়ে দেওয়ার জন্য মাননীয় সচিব মহাশয় নির্দেশ পাঠিয়েছেন। সেই নির্দেশ দেওয়া সত্ত্বেও তা কার্যকর হচ্ছে না। প্রকৃত দখলিকার যারা তারা সেই জমির কোনও বন্দোবস্ত পাচ্ছে না। এই বিষয়টি মাননীয় মন্ত্রী মহাশয় একটু দেখবেন। আর একটি বিষয় হচ্ছে, তিস্তা প্রকল্প রূপায়ণের ক্ষেত্রে নানা প্রতিবন্ধকতা দেখা গেছে। যাদের জমি সেচ বিভাগ থেকে অধিগ্রহণ করা হয়েছিল সেচ বিভাগের মাধ্যমে সেই জমির মালিকদের টাকা দিয়ে দেওয়ার জন্য প্রয়োজনীয় টাকা দিয়ে দেওয়া হয়েছে। ইভেন সেই টাকা ডিস্ট্রিবিউশনের জন্য ভূমি রাজস্ব বিভাগ থেকে আনা একটি গাড়ির ব্যবস্থা করা হয়েছে। কিন্তু প্রায়ই এই হাউসে মাননীয় সদস্যরা বলেন, যেসব জমি অধিগ্রহণ করা হয়েছে সেই সব জমির মালিকরা টাকা পায়নি। আমি তাই মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ রাখছি, বাস্তবিকক্ষেত্রে ঐসব জমির মালিকদের টাকা পেতে বিলম্বিত হচ্ছে কেন?

[3-20—3-30 P.M.]

বাস্তবিক ক্ষেত্রে এই ভূমি ও জমির মালিকেরা টাকাটা পায়, যেন বিলম্বিত না হয়। এই জমি যদি তাড়াতাড়ি না পাওয়া যায় তাহলে এতবড় বৃহৎ তিস্তা প্রকল্প এটার রূপায়ণের কাজ অবশ্যই ত্বরান্বিত হবেনা এটা আমরা সার্বিকভাবে বুঝতে পারছি। সর্ব শেষ যা শুনেছি যে দৃষ্টিভঙ্গি নিয়ে মাননীয় মন্ত্রী মহাশয় ল্যান্ড ট্রাইব্যুনাল গঠনের ব্যবস্থা করেছেন এটা আমরাও শুরু করেছিলাম। যে কথা বলতে চাইছি সেটা হল এই জমি নিয়ে এত বেশি মামলা জমে যাচ্ছে সেই মামলা নিষ্পত্তি করা যাচ্ছে না এবং কৃষকদের বিপর্যস্ত করার জন্য এই মিথ্যা মামলা করা হয়েছে। এই মামলা নিষ্পত্তির জন্য যদি ল্যান্ড ট্রাইব্যুনাল আরও দ্রুত করা না যায় তাহলে কৃষক সমাজ যে জমি নিয়ে মামলা হচ্ছে সেই জমি রক্ষা করতে বিপদগ্রস্ত হয়ে পড়বে এবং জমি বন্ধক দিতে বাধ্য হবে। সেজন্য এটা যাতে আরও দ্রুততর করা যায় এই অনুরোধ জানিয়ে এবং কংগ্রেস পক্ষের মাননীয় আব্দুল মান্নান কর্ত্তৃক আনীত কাট মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বীরেন ঘোষ ঃ** মাননীয় স্পিকার স্যার, ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী যে ১৯৯২-৯৩ সালের যে বাজেট পেশ করেছেন সেই বাজেটকে পূর্ণ সমর্থন জানিয়ে এবং বিরোধিদের আনীত কাট মোশনের বিরোধিতা করে আমি এই বাজেটের সমর্থনে আমার বক্তব্য রাখছি। ভূমি সংস্কার একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। বামফ্রন্ট সরকার উন্নয়নমূলক যে কর্মসূচি নিয়েছেন সেই কর্মসূচির মূল কেন্দ্রবিন্দু হচ্ছে ভূমি সংস্কার এবং এই ভূমি সংস্কারকে

কেন্দ্রবিন্দু করে বামফ্রন্ট সরকার তাঁর কৃষি উন্নয়ন কর্মসূচির অগ্রগতির পথে নিয়ে যাচ্ছে। এখন এই ভূমি সংস্কারকে কেউ অস্বীকার করতে পারছেন না, এবং কংগ্রেস সরকার—যখন দেশ স্বাধীন হল তখন এটাকে অস্বীকার করতে না পেরে ভূমি সংস্কার এবং জমিদারী অধিগ্রহণ আইন করেছিলেন—কিন্তু এই আইনের মধ্যে দিয়ে গোটা দেশের কৃষককে বিভ্রান্ত করেছেন, লোক দেখানো আইন করেছিলেন। আমরা দেখেছি যে ৪৫০ কোটি টাকা জমিদারীর ক্ষতি পূরণ দেওয়া হয়েছিল এবং যে জমি অধিগ্রহণ করা হয়েছিল সেই জমির চাষবাস তার দখল জমিদারদের হাতেই রয়ে গিয়েছিল। কৃষকদের মধ্যে বিলি হয় নি। এই কাজটা, অর্থাৎ আইন করা হল যেটা সেটা লোক দেখান, মানুষকে বিভ্রান্ত করার এবং ছেলে ভুলানো আইন করা হল। পরবর্তী সময়ে সেই একই কাজ করা হয়েছে শিশুদের হাতে যেমন রঙীন বেলুন ফুলিয়ে দেওয়া হয় এবং শিশুরা সেই ফুলানো বেলুনের মধ্যে কি আছে দেখবার জন্য ঝোঁকে এবং সেই বেলুন ফেটে গিয়ে যেমন আক্রান্ত হয় এ ক্ষেত্রেও ঠিক তেমনি করা হয়েছে। আমাদের কৃষক আন্দোলনের অভিজ্ঞতা আছে, এই আইনে কি করা হল, সত্যিকার ভূমিহীন যারা সীমার বাইরে যে জমি বিলি করা হবে—বেলুনে শিশুদের আক্রান্ত হওয়ার মতো—এই আন্দোলনে লক্ষ লক্ষ কৃষক এই লোক দেখানো আইনকে কার্যকর করতে গিয়ে মাঠে ময়দানে আক্রান্ত হয়েছিল। আমাদের এই তিক্ত, রক্তাক্ত অভিজ্ঞতা রয়েছে। সীমার অতিরিক্ত, শিলিং বহির্ভূত যে জমি ছিল ১৯৬৮-৬৯ সালে কৃষক আন্দোলনে জমি দখল করতে গিয়ে জোতদার এবং মালিকদের তরফ থেকে আক্রমণ আসে এবং কংগ্রেস সরকার সেই জোতদারদের পাশে পৃষ্ঠপোষক পাহারাদার হিসাবে দাঁড়িয়েছে। বর্ধমান জেলার মঙ্গলকোটের চৈতন্যপুরে সীমার বাইরে জমি দখল করতে গিয়ে দু জন গরিব কৃষক শহীদ হয়েছিল, মেমারীর বিজুর গ্রামে কুড়োরাম চাষী এবং চৈতন্যপুরে দুজন চাষী শহীদ হয়েছিল এবং এই বিধানসভার একজন মাননীয় সদস্য তাঁকেও সেদিন আক্রান্ত হতে হয়েছিল, আমাদের অভিজ্ঞতার নিরিখে জমির আন্দোলন বামফ্রন্ট সরকারের নেতৃত্বে আমরা গড়ে তুলেছি যা যুক্তফ্রন্টের আমলে শুরু হয়েছিল। ৬ লক্ষ্য একর জমি সেদিন বিলি করা হয়েছিল, দখল করা হয়েছিল এবং পরবর্তী সময়ে যা ইতিমধ্যে আপনারা আলোচনার মধ্যে দিয়ে শুনেছেন ১২.৬৭ লক্ষ্য একর পশ্চিমবঙ্গের জমি সরকারে ন্যস্ত হয়েছে।

যে ১২ লক্ষ ৬৭ হাজার একর জমি সরকারে ন্যস্ত হয়েছে তারমধ্যে ৯ লক্ষ একরেরও বেশি জমি বিলি করা গেছে এবং তার মধ্যে দিয়ে জমির কেন্দ্রীভবন রোধ করা গেছে। তাই আজকে গোটা ভারতবর্ষে যেখানে মাত্র চার শতাংশ লোকের মধ্যে ৪০ শতাংশ জমি কেন্দ্রীভূত হয়ে রয়েছে, সেখানে পশ্চিমবঙ্গে এই কেন্দ্রীভবন ভেঙ্গে দেওয়া গেছে। আজকে সারা ভারত যেখানে ক্ষুদ্র প্রান্তিক কৃষকদের হাতে মোট কৃষি জমির মাত্র ২৯ শতাংশ জমি রয়েছে, সেখানে পশ্চিমবঙ্গে ক্ষুদ্র প্রান্তিক চাষীদের হাতে রয়েছে ৬০ শতাংশ জমি। যেখানে সারা ভারতে বড় চাষীদের হাতে শতকরা ৫০ ভাগ জমি রয়েছে, সেখানে পশ্চিমবঙ্গে তাদের হাতে রয়েছে মাত্র ১৮ শতাংশ জমি। এইভাবে পশ্চিমবাংলায় জমির কেন্দ্রীভবন ভাঙ্গা গেছে।

কংগ্রেস আমলে ৬০ এর দশকে যখন খাদ্য সঙ্কট তীব্র থেকে তীব্রতর হয়েছিল সেদিন এখানে মজুতদারি হয়েছে। আজকে একদিকে ছোট কৃষকদের হাতে জমি এসেছে বলে তাদের উৎসাহ বেড়েছে, ফলে কৃষি উৎপাদন বেড়েছে, অন্যদিকে খাদ্য মজুতদারি কমেছে এবং তারজন্য ভূমিহীন মানুষের হাতের কাছে খাদ্য এসেছে। সে কারণেই খাদ্য নিয়ে ফাঁটকাবাজি, মজুতদারি বন্ধ করা গেছে। আজকে এখানে অনেক কথা বলা হয়েছে সর্বভারতীয় পরিপ্রেক্ষিতে। প্রাক্তন প্রধানমন্ত্রী যে পঞ্চায়েত বিল এনেছিলেন সেই বিলে তফসিলি জাতি এবং উপজাতিদের জন্য রিজার্ভেশনের কথা বলা হয়েছিল। বলা হয়েছিল, পঞ্চায়েত নির্বাচনে তাদের জন্য সিট রিজার্ভ রাখতে হবে। কিন্তু আমরা বলেছিলাম, সারা ভারতবর্ষে যেখানে অর্থনৈতিক বন্ধন হয়ে গেছে জোতদার জমিদারদের কাছে গ্রামের গরিব মানুষের, সেখানে সেইসব মানুষ কখনই জোতদার মুখিয়াদের বিরুদ্ধে ভূমিকা পালন করতে পারবে না। এক্ষেত্রে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার বিকল্প ব্যবস্থা করতে পেরেছেন এবং তারফলে একটা সার্বিক পরিবর্তন এখানে ঘটে গেছে। তারফলে একদিন যারা বিচারকের আসনে ছিলেন, আজকে তারা বিচারপ্রার্থী হয়েছেন এবং যারা বিচারপ্রার্থী ছিলেন তারা বিচারকের আসন লাভ করেছেন। এটা হয়েছে এইজন্য যে, আজকে ভূমি সংস্কার আন্দোলনের মধ্যে দিয়ে তাদের যে অর্থনৈতিক বন্ধন ছিল সেটা কাটিয়ে উঠতে পারার ফলে আত্মবিশ্বাস বেড়েছে, তার মধ্যে দিয়ে তাদের গণতান্ত্রিক অধিকার প্রতিষ্ঠিত হয়েছে। আজকে গ্রাম উন্নয়নের কাজে প্রত্যক্ষভাবে সমাজের পিছিয়ে পড়া অবহেলিত মানুষেরা অংশ গ্রহণ করছেন। এটাই হচ্ছে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের অন্যতম গুরুত্বপূর্ণ সাফল্য। আজকে এই সাফল্য গোটা ভারতবর্ষের ক্ষেত্রে একটা আন্দোলনের দাবি রাখে। গোটা ভারতবর্ষে আজকে এসব নিয়ে আলোচনা হচ্ছে, কারণ ভারতবর্ষে যতটুকু জমি বিলি হয়েছে তার সিংহ ভাগ বিলি হয়েছে পশ্চিমবঙ্গে। সারা ভারতবর্ষে যত জমি বিলি হয়েছে তারমধ্যে ২০ শতাংশ জমি বিলি হয়েছে পশ্চিমবঙ্গে। আজকে বর্গা রেকর্ডের মধ্যে দিয়ে এখানে জমি বিলি হয়েছে। আপনারা ইতিমধ্যে শুনেছেন যে, যে ৯ লক্ষ ২০ হাজার একর জমি বিলি হয়েছে, সেটা ২০ লক্ষ ৮ হাজার কৃষকের মধ্যে বিলি হয়েছে। শুধু তাই নয়, যা নিয়ে চেঁচামেচি হচ্ছে, আজকে ২০ লক্ষ ৮ হাজার কৃষক—যাদের মধ্যে ঐ জমি বিলি করা হয়েছে তাদের মধ্যে ৩৭ শতাংশ বিলি করা হয়েছে তফসিলি জাতি এবং ১৯ শতাংশ তফসিলি উপজাতিদের মধ্যে। মোট ৫৬ শতাংশ জমি বিলি করা হয়েছে শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবদের মধ্যে। শুধু কৃষি জমি নয়, যে সমস্ত গ্রামে গরিব মানুষের বাস্তু জমি ছিল না—এইরকম ৫৬ হাজার পরিবারকে বাস্তু জমি বিলি করা সম্ভব হয়েছে। ইতিমধ্যে যে ১৪ লক্ষ ৩৯ হাজার বর্গা রেকর্ড হয়েছে, তারমধ্যে তফসিলি জাতি ৩০ শতাংশ এবং তফাসিলি উপজাতি ১২ শতাংশ। মোট ৪২ শতাংশ তফসিলি জাতি এবং উপজাতি বর্গাদার রেকর্ড করা গেছে। এর মধ্যে দিয়ে তাদের অধিকার প্রতিষ্ঠিত করা সম্ভব হয়েছে। যাতে তাদের উপর মহাজনদের খবরদারি না থাকে, যাতে তারা শোষিত না হন, তার জন্য পাট্টাদার এবং বর্গাদারদের আর্থিক সহায়তা দেবার ক্ষেত্রে সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার একটা নতুন দিক রচনা করতে পেরেছেন। বর্গাদার এবং পাট্টাদারদের ঋণের সহায়তা

দানের মধ্যে দিয়ে এই সরকার তাদের মহাজনদের শোষণ থেকে মুক্ত করে স্বনির্ভরতার দিকে এগিয়ে দিতে পেরেছেন। এইভাবে মোট ১৮ লক্ষ ২০ হাজারটি ক্ষেত্রে ঋণের সহায়তা দান করা সম্ভব হয়েছে।

[3-30—3-40 P.M.]

আজকে এই ভূমি সংস্কারের কাজকে আরও বেশি ত্বরান্বিত করার জন্য, সুষ্ঠভাবে করার জন্য প্রশাসনকে একেবারে কৃষকদের কাছে পৌঁছে দেবার জন্য—কৃষকদের যাতে বিভিন্ন জায়গায় ছোটাছুটি করতে না হয়—ভূমি সংস্কার প্রশাসনকে সুসংহত করে এক জায়গায় করা হয়েছে। যদিও এই কাজে অনেক বাধা ছিল তবুও পশ্চিমবাংলায় এই কাজ করা গেছে। নতুন দৃষ্টিভঙ্গি নিয়ে এই ভূমি সংস্কার ট্রাইব্যুনাল আইন পশ্চিমবাংলার বিধানসভায় পাস হয়েছে এবং কার্যকর হতে যাচ্ছে। আগামী দিনে মামলা নিয়ে যে জটিলতার সৃষ্টি হয়ে আছে সেটা ত্বরান্বিত করা যাবে। ইতিমধ্যে আমরা পশ্চিমবাংলায় দেখতে পাচ্ছি একদিকে জোতদারদের জন্য আইনের ফাঁক-ফোকর দিয়ে কায়েমী স্বার্থে আদালতে ইনজাংশন করে পশ্চিমবাংলায় ১ লক্ষ ৮০ হাজার একর জমি বিলি করা যাচ্ছে না। ট্রাইব্যুনাল আইন কার্যকর করা গেলে জমির এই কেন্দ্রীভবন ভেঙেঁ যাবে। সীমাবদ্ধ আর্থিক ক্ষমতার মধ্যে প্রশাসনিক ত্রুটি-বিচ্যুতি কাটিয়ে আইন-কানুনের বাধার মধ্যেও পশ্চিমবাংলায় যেটুকু ভূমিসংস্কার হয়েছে যার মধ্যে ভূমিসংস্কার শুধু নয় তার সঙ্গে পশ্চিমবাংলার সার্বিক উন্নয়ন ঘটেছে। তার সঙ্গে সর্ব্বভারতীয় ক্ষেত্রে পশ্চিমবাংলার কৃষি উন্নয়ন ঘটেছে, খাদ্য শস্য উৎপাদনে অগ্রগতি ঘটেছে। এই অগ্রগতি গোটা ভারতবর্ষের ক্ষেত্রে একটা বিশেষ স্থান অধিকার করে আছে। কৃষি উৎপাদনের ক্ষেত্রে ১৯৭৬-৭৭ সালে ছিল ১০৫.১১ লক্ষ্য মেট্রিক টন সেখানে আজকে বেড়ে হয়েছে ১৮২.৯৬ লক্ষ্য মেট্রিক টন। কংগ্রেসিরা বার বার বলার চেষ্টা করেন যে ভূমি সংস্কার আইন তাঁরাই করেছেন। হ্যাঁ, ওঁরা আইন করেছিল। তাঁরা জমির সিলিংটা ২৫ থেকে কমিয়ে সাড়ে ১৭ করেছিলেন। এই আইনটা খাতা কলমেই ছিল, কার্যকর করেন নি। পশ্চিমবাংলায় ৬ লক্ষ একর জমি বিলি হয়েছিল, আপনারা ক্ষমতাসীন হবার পর ৬ লক্ষ করেছিলেন। পাট্টাদার ছিল কিন্তু জমি বিলি করতে পারেন নি। বরং ১৯৭১ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত একটা সন্ত্রাস সৃষ্টি করেছিলেন। সেই সময় পশ্চিমবাংলার সমস্ত রকম গণ আন্দোলনের কণ্ঠ রোধ করা হয়েছিল। গোটা পশ্চিমবাংলাকে একটা কারাগারে পরিণত করেছিলেন। সন্ত্রাস সৃষ্টি করে মানুষের সমস্ত গণতান্ত্রিক অধিকার কেড়ে নেওয়া হয়েছিল। সেই সময় আমরা দেখেছি কৃষকদের থেকে জোর করে জমি কেড়ে নিয়ে ৬ লক্ষ একর জমি কংগ্রেস দলের যারা অনুগামী, যারা জোতদার তাদের দেওয়া হয়েছে। নানাভাবে কৃষকদের ফাঁদে ফেলার প্রচেষ্টা হয়েছে, ষড়যন্ত্র হয়েছে। তারপর অনেক রক্তক্ষয়ী সংগ্রামের মধ্যে দিয়ে পশ্চিমবাংলার কৃষকদের লড়াই-এর মধ্যে দিয়ে অনেক জীবন হানির মধ্যে দিয়ে, অনেক শহীদ হওয়ার মধ্যে দিয়ে সেই জমিকে আবার কৃষকরা পরবর্তীকালে ফিরিয়ে নিতে সমর্থ হয়েছে। কংগ্রেস যখন চলে যায়, শেষ সময়ে ১৯৭৬-৭৭ সালে পশ্চিমবাংলায় খাদ্যের উৎপাদন ছিল

৯৮ লক্ষ মেট্রিক টন। সেটা ১৯৮৯-৯০ সালে এসে দাঁড়িয়েছে ১১৮ লক্ষ মেট্রিক টন। এটা করা সম্ভব হয়েছে একমাত্র ভূমি সংস্কারের ফলে, গরিব মানুষের হাতে জমি দেওয়ার ফলে। জোতদারদের হাত থেকে কৃষকদের মুক্তি দেওয়ার ফলে। ভূমি সংস্কারের ফলে কৃষিতে একটা জোয়ার এসেছে এবং তার ফলে উৎপাদন বেড়েছে। উৎপাদন বৃদ্ধির হার শুধু পশ্চিমবাংলায় নয় সারা ভারতবর্ষের পরিপ্রেক্ষিতে বেড়েছে। সারা ভারতবর্ষে ১৯৮৮-৮৯ সালে উৎপাদনের হার ছিল ২.৮৫ শতাংশ সেখানে ১৯৮৯-৯০ সালে উৎপাদনের হার হল ২.৫ শতাংশ, উৎপাদন কমে গেল। সেখানে পশ্চিমবাংলায় ১.৭ শতাংশ থেকে বেড়ে হয়েছে ৩ শতাংশ। অর্থাৎ ভূমি সংস্কারের মধ্যে দিয়ে খাদ্যোৎপাদনের হার আমাদের রাজ্যে বেশি হয়েছে। এই বছরে কেন্দ্রীয় সরকারের আর্থিক সমীক্ষা, ১৯৯১-৯২ সালের তথ্য অনুযায়ী দেখা যায় যে খাদ্যোৎপাদনের ক্ষেত্রে সমস্ত দেশের মধ্যে পশ্চিমবঙ্গের স্থান প্রথম। পশ্চিমবঙ্গে যেখানে উৎপাদন বৃদ্ধি পেয়েছে ৩৪ শতাংশ, সেখানে দ্বিতীয় স্থান অধিকার করে হরিয়ানা উৎপাদন বৃদ্ধি পেয়েছে ২৪ শতাংশ। পাঞ্জাবে এই হার হয়েছে ২৩ শতাংশ। এটা সম্ভব হয়েছে কেবলমাত্র ভূমি সংস্কারের পথ ধরে কাজ করার ফলে। এই কাজ করতে গিয়ে বারে বারে বাধা এসেছে। পশ্চিমবঙ্গের ভূমি সংস্কার দপ্তরের পক্ষে শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ১৯৮১ সালে আইনের ফাঁক ফোকরকে আটকাবার জন্য দ্বিতীয় ভূমি সংস্কার বিল এনেছিলেন এবং তা এই বিধানসভায় পাশ হয়েছিল। বিলটি অনুমোদিত হবার পরে সংবিধানের নিয়ম অনুযায়ী রাষ্ট্রপতির অনুমোদনের জন্য পাঠানো হয়েছিল। অত্যন্ত দুঃখের বিষয়, সেই বিলকে বুঝতে মাননীয় রাষ্ট্রপতির পাঁচ বছর সময় লেগে গিয়েছিল। পাঁচ বছর পরে সেকেন্ড অ্যামেন্ডমেন্ট বিলকে ১৯৮৬ সালে ফেরৎ পাঠানো হয়েছিল কয়েকটি কোয়ারি করে। পশ্চিমবঙ্গ সরকার পুনরায় সংশোধন করে তা রাষ্ট্রপতির কাছে পাঠিয়ে দেন। আবার সেই বিলকে জানতে ও বুঝতে ৩ বছর সময় লেগে গেল। ছাঁটকাট করে আমরাই ভারতবর্ষের মধ্যে দ্বিতীয় সংশোধনী বিলের অনুমোদন পেয়েছি, যা কার্যকর করতে গিয়ে আবার আদালতের বাধা আসছে। মেদিনীপুর এবং মুর্শিদাবাদের বড় বড় জোতদার কংগ্রেসের পৃষ্ঠপোষকতায়, তাদের পরামর্শে হাইকোর্টে একটা মামলা করে দিয়েছে, ভূমিজীবী সংগঠন এই রকম কি একটা নাম দিয়ে। সেই মামলায় অনেক কাজকর্ম আটকে গেছে, কাজকর্মে অনেক অসুবিধা হচ্ছে। কংগ্রেস সরকারের যে লক্ষ্য তা ভূমি সংস্কার এর কাজকে আটকে দেওয়া। তাদের আসল লক্ষ্য হচ্ছে আমাদের দেশে ভারতবর্ষে প্রাক স্বাধীনতা যুগে যখন সামন্ততান্ত্রিক জমিদাররা ছিল, স্বাধীনতার পর সেই সামন্ততন্ত্রকে ধনতান্ত্রিক জমিদারে রূপান্তরিত করার প্রয়াস নিয়ে বিভিন্ন আইনের ফাঁক দিয়ে এইসব জমিদারদের স্বার্থ রক্ষা করা, তারা সেটাই করে চলেছে। তাই ভূমি সংস্কারের যে সাফল্য, যার ফলে পশ্চিমবঙ্গের অগ্রগতি। ভূমি সংস্কারের যে দাবি, যে বাজেট তাকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য আমি শেষ করছি।

**শ্রী সুনির্মল পাইক ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি মাননীয় মন্ত্রী বিনয়কৃষ্ণ চৌধুরি যিনি ভূমি ও ভূমি সংস্কার বিষয়ক মন্ত্রী, তিনি যে বাজেট প্রস্তাব এনেছেন তাকে সম্পূর্ণ

সমর্থন জানিয়ে কয়েকটি কথা বলতে চাই। আজকে তিনি যে বাজেট প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবের উপরে আলোচনা করতে গিয়ে রবীন্দ্রনাথ ঠাকুরের একটি কবিতার কথা মনে পড়ছে—বাবু কহিলেন বুঝেছ উপেন এই জমি লইব কিনে, এটা দিতে হবে। আমাদের মাননীয় মন্ত্রী উপেনের মতো যারা একেবারে নিঃস্ব তারা কি ভাবে জমি হারিয়েছিল এবং কি ভাবে জমি পাইয়ে দেওয়া যায়, এই বাজেট প্রস্তাবের মধ্যে সেই কথা আছে এবং সেই সম্বন্ধে বিশেষ ভাবে উল্লেখ করে এবং গুরুত্ব দিয়ে রচিত হয়েছে সেই উপেনের মতো দরিদ্র কৃষকদের উপরে গুরুত্ব দিয়ে এটা রচিত হয়েছে। আজকে প্রথম এবং প্রধান কথা এই বাজেটের মধ্যে যেটা আছে, সেটা হচ্ছে জমির উর্ধ্বসীমা কি করে নির্দ্ধারিণ করা যাবে এবং সেটাকে কি করে বন্টন করা যাবে। তার ব্যবস্থার কথা এবং সেটা কি ভাবে করা হয়েছে—সেটা যে অত্যন্ত মূল্যবান সেইদিকে লক্ষ্য রেখে পদ্ধতি অবলম্বিত হচ্ছে।

[3-40—3-50 P.M.]

ভূমি সংস্কারের ক্ষেত্রে যে গুরুত্বপূর্ণ পদ্ধতি আরোপিত হয়েছে এটি একটি উল্লেখযোগ্য ব্যবস্থা। এই উল্লেখযোগ্য ব্যবস্থা শুধু পশ্চিমবঙ্গের ক্ষেত্রে নয়, আমরা যেখানে যেখানে গেছি যথা অন্ধ্রপ্রদেশ, উড়িষ্যা প্রভৃতি জায়গায়, সেখানকার অফিসাররা পশ্চিমবঙ্গের এই ভূমি সংস্কার ব্যবস্থার কপি করতে চেয়েছেন। এটাই হচ্ছে আমাদের আনন্দের এবং গর্বের বিষয়। এরমধ্যে দিয়ে আমরা একটা জিনিস লক্ষ্য করলাম যে ভূমি সংস্কারের মধ্যে দিয়ে যারা ধনিক শ্রেণীর মানুষ, যারা হাইকোর্টে মামলা করে বহু জমি আটকে রেখেছিলেন দীর্ঘদিন ধরে, কংগ্রেসি আমলে তো বটেই, তারপরেও বহু জমি জোতদাররা আটকে রেখেছিলেন। এইভাবেই তারা চালিয়ে যাবার চেষ্টা করেছিলেন। মাননীয় মন্ত্রী সেটাতে বাধা সৃষ্টি করে অত্যন্ত পদ্ধতিগত এবং আইনগত দিক থেকে সেটাকে কার্যকর করার চেষ্টা করেছেন। ভারতীয় সংবিধানের ৩২৩(খ) ধারাটি ইতিপূর্বেও ছিল, সেই ধারাকে তিনি কাজে লাগিয়ে রাজ্যে এবং জেলায় ল্যান্ড ট্রাইব্যুনাল গঠন করেছেন। সেখানে জমির ক্ষেত্রে যে মামলাগুলি ছিল সেগুলোর সমস্যার সমাধান করবার সুযোগ করে দিয়েছেন। দরিদ্র মানুষরা যাতে জেলায় এসে তাদের মামলার নিষ্পত্তি করতে পারে তার ব্যবস্থা করে দিয়েছেন। দরিদ্র মানুষকে তাদের আইনের সুযোগ নেওয়ার জন্যে আর কলকাতায় এসে বা হাইকোর্টে মামলা করতে হবে না। সেই কারণে তিনি ল্যান্ড ট্রাইব্যুনাল গঠন করে গরিব মানুষের বিশেষ উপকার করেছেন। তাছাড়া লিগ্যাল ইড কমিটিও গঠন করেছেন। এই লিগ্যাল ইড কমিটির মাধ্যমে গ্রামের দরিদ্র মানুষ গরিব ক্ষেত-মজুররা আইনের সুযোগ সুবিধা পাবে। এর দ্বারা বর্গাদার শ্রেণী, ক্ষেত মজুররা বিশেষভাবে উপকৃত হবে। তৃতীয়ত মৎস্যজীবী যারা, এবং ভূমিহীন মানুষ যারা, তারা এতদিন কোনও বাস্তু পায় নি, তারা কিভাবে সুনির্দিষ্ট ভাবে বাস্তু পেতে পারে তার ব্যবস্থা করা হয়েছে। তাদেরও যে বাস্তুর দরকার সেটা তিনি উপলব্ধি করে ব্যবস্থা করেছেন। অতএব আমি মনে করি এই বাজেটটি সর্বাঙ্গীন সুন্দর এবং একে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জন্মেজয় মান্না ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন তাকে আমি আন্তরিকভাবে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। আমাদের দেশ কৃষি প্রধান দেশ। আমাদের অর্থনৈতিক কাঠামো নির্ভর করছে কৃষির উপরে এবং সেই কৃষির সঙ্গে ৭০ ভাগ মানুষ জড়িত। এক সময়ে এই ব্যাপক অংশের ভূমি এই ভূস্বামীদের দখলে ছিল এবং তার ফলে এই কৃষি উৎপাদনের ক্ষেত্রে একটা অর্থনৈতিক চরম সংকট দেখা দিয়েছিল। এই সব দরিদ্র শ্রেণী ভূস্বামীদের কাছে পরাধীন হয়ে থাকত এবং তাদের শাসন ও শোষণের বিরুদ্ধে প্রতিবাদ করার ক্ষমতা তারা হারিয়ে ফেলেছিল। কিন্তু কৃষক সভা এই শোষিত কৃষকদের পাশে দাঁড়িয়ে তাদের দুঃখকষ্ট বোঝার চেষ্টা করে এবং কৃষক আন্দোলন করাই তাদের মূল উদ্দেশ্য হয়ে পড়ে। তারা বুঝতে পারেন যে ভূস্বামীদের হাতে যে ব্যাপক জমি রয়েছে সেই জমি যদি উদ্ধার না করা যায় তাহলে কিছু করা যাবে না। এবং এই ভূমি সংস্কার ছাড়া অর্থনৈতিক সমস্যার সমাধান হতে পারে না। এটা উপলব্ধি করার পরেই তারা আন্দোলনমুখী হয়। এই আন্দোলন আমাদের রাজ্যে কৃষক সভার নেতৃত্বে তীব্র থেকে তীব্রতর লাভ করেছিল। ভারতবর্ষের অন্যান্য রাজ্যেও এই আন্দোলন দীর্ঘদিন ধরে তীব্রতা লাভ করছে কিন্তু আমাদের এখানে অর্থাৎ পশ্চিমবঙ্গে ভূমি সংস্কারের মধ্যে দিয়ে এই কাজে উন্নতি হয়েছে। অন্যান্য রাজ্যে যেটা দ্রুত হয় নি। এই ভূমি সংস্কার করার ক্ষেত্রে স্বাধীনতার পরে এই ভূমি সংস্কার করার ক্ষেত্রে আইনকে কংগ্রেসিরা ততটা বাস্তবে রূপায়ণ করেন নি। তার মূল কারণ হচ্ছে যে ওই সব কংগ্রেসিরাই অনেকক্ষেত্রে ভূস্বামী হয়ে বসে ছিলেন এবং এই ভূমি সংস্কার আইন পাস হলে তাদের তো ক্ষতি হবে। অতএব তাঁরা চেয়েছিলেন এই আইনকে বাস্তবায়িত না করতে, কারণ বাস্তবায়িত করতে গেলে তাদের নিজেদের স্বার্থেই তো আঘাত লাগবে, সেই কারণে এই আইনটাকে বাস্তবায়িত করেন নি।

বরঞ্চ যখন কৃষকসভা এই ভূস্বামীদের বিরুদ্ধে লড়াই করেছে তখনও কখনও পরোক্ষভাবে কখনও প্রত্যক্ষভাবে এই কংগ্রেস সেই ভূস্বামীদের পিছনে দাঁড়িয়ে সহযোগিতা করেছে। এবং প্রশাসনের একটা অংশকে হাতে নিয়ে তারা এই কৃষকদের উপর চরম আক্রমণ হেনেছে। এইভাবে সারা পশ্চিমবাংলার কৃষক সমাজকে একটা চরম সংকটের মধ্যে ফেলেছে। কিন্তু কৃষকসভা তৎপর লড়াইয়ের দ্বারা ৭৭ সালে পশ্চিমবাংলার বামফ্রন্টকে প্রতিষ্ঠিত করেছে। আজকে এখানে যারা মাননীয় সদস্যরা উপস্থিত আছেন এদের অনেকেই কৃষক আন্দোলনের সঙ্গে যুক্ত আছেন, এদের অনেককে মিথ্যা মামলার ষড়যন্ত্রে জেলের মধ্যে দিন কাটাতে হয়েছে। কৃষক আন্দোলনের ইতিহাস আজও পশ্চিমবাংলার কৃষক সমাজ ভোলেনি যার ফলশ্রুতি হিসাবে ৭৭ সালে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হয়েছে। এই বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পরে পশ্চিমবাংলার কংগ্রেসি আমলে ভূমি সংস্কারের যে কুফলগুলি ছিল যে ফাঁকগুলি ছিল তা রোধ করার চেষ্টা করেছেন এবং সে রোধের ফলে লুক্কায়িত জমি ১২ লক্ষ ৬৭ একর হাজার যা সরকারের হাতে ন্যস্ত হয়েছে তার মধ্যে ৯ লক্ষ ২০ হাজার একর জমি

বন্টন হয়েছে। এই সাথে ভূমিহীন ক্ষেতমজুর কারিগর যাদের বাস্তু নেই সেই বাস্তুহীনদের মধ্যে ভূমিবন্টন করা হয়েছে। ভূমি বন্টন করার সমস্ত কাজ সমাপ্ত করা হয়নি, মূল জিনিস কৃষককে ভূমি দিলে সেইভূমি আবাদ করার জন্য তার যে উপকরণাদি দরকার, তার যে আর্থিক সহযোগিতা দরকার সেই সহযোগিতা বামফ্রন্ট সরকার পঞ্চায়েতের মাধ্যমে ভূমিহীন কৃষকদেরকে দিয়েছে যার ফলস্বরূপ সে তার জমিটাকে রক্ষা করতে পেরেছে, গ্রামের মহাজনদের কবলের হাত থেকে তার নিজের জমিটাকে রক্ষা করতে পেরেছে। অপরদিকে ভাগচাষী যাদের কোনও নিজস্ব অধিকার ছিল না, সেই ভাগচাষীদের বর্গা অপারেশন মাধ্যমে প্রতিষ্ঠিত করেছে এবং তারা জমিতে আবাদ করার জন্য সরকারের সাহায্য সহযোগিতা পেয়েছে যার ফলস্বরূপ তারা জমিতে ফসল ফলাতে পারেন। ভূমিহীন কৃষক, বর্গা চাষী এদের মধ্যে ব্যাপক অংশের মানুষ পশ্চিমবাংলার কৃষক রয়েছে। আজকে ভারতবর্ষের গরিব কৃষকদের মধ্যে বর্গা চাষীর যেখানে ২৯ ভাগ জমি রয়েছে সেখানে পশ্চিমবাংলায় সফল ভূমি সংস্কারের ফলে বর্গা চাষীর জমির ৭০ ভাগ জমি প্রান্তিক চাষীর মধ্যে রয়েছে। কিন্তু সারা ভারতবর্ষে এইভাবে গরিব চাষীদের মধ্যে জমিগুলি নেই। সেখানে বড় ভূস্বামীদের হাতে এই জমিগুলি রয়েছে যার ফলস্বরূপ মূল কৃষিভিত্তিক দেশে অর্থনৈতিক স্বনির্ভরতা ব্যাহত হচ্ছে। আজ পশ্চিমবাংলার কৃষকদেরকে ভূমি সংস্কারের ফলে যা করা গেছে অন্যান্য রাজ্য তা অনুকরণ করার চেষ্টা করছে। এই ভূমি সংস্কার করা সত্ত্বেও সমস্ত কাজ যে শেষ হয়ে গেছে এই কথা বলা যায় না কারণ আজও ব্যাপক অংশের জমির মামলা জড়িয়ে রয়েছে। আমরা গ্রামাঞ্চলে দেখেছি যে জমি ভূমিহীন কৃষককে বন্টন করা হয়েছে সেই জমিতে বর্গা চাষীরা প্রতিষ্ঠিত হয়েছে বর্গা অপারেশনের মাধ্যমে। সেখানে কংগ্রেসি নেতারা রাজনৈতিক উদ্দেশ্যকে চরিতার্থ করার জন্য তারা বলছেন যে আইনশৃঙ্খলা বিঘ্নিত হচ্ছে।

[3-50—4-03 P.M.]

এই সমস্ত জটিল বেড়াজালে যে সমস্ত জমি আটকে রয়েছে এবং গরিব কৃষকদের যেভাবে অর্থনৈতিক কষ্ট ও সময়ের ডিলে হচ্ছে তার জন্য যে ল্যান্ড ট্রাইব্যুনাল সৃষ্টি হয়েছে তার মাধ্যমে এই সমস্ত সমস্যার সমাধান ত্বরান্বিত হবে বলে আমি আশা করি। সর্বোপরি আমাদের পশ্চিমবাংলায় ভূমিসংস্কারের ফলে যে উন্নতি ঘটেছে, কৃষির যে উন্নতি ঘটেছে তাতে সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা একটা স্থান অধিকার করে আছে এবং তা আমূল ভূমি সংস্কারের জন্যই সম্ভব হয়েছে। সর্বশেষে মন্ত্রী মহাশয়ের এই ব্যয়-বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অঙ্গদ বাউরী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ভূমি ও ভূমি সংস্কার মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দর প্রস্তাব পেশ করেছেন আমি তাকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি কয়েকটি কথা বলতে চাই। আজকে আমাদের ভারতবর্ষে যে জমি আছে, সেই জমির চার পারসেন্ট হচ্ছে পশ্চিমবাংলায়। সেই চার পারসেন্টের মধ্যে প্রায় ২০ পারসেন্ট জমি গরিব মানুষের মধ্যে

বিতরণ করা হয়েছে। গ্রামবাংলায় ক্ষেত-খামারে যারা কাজ করে তারা আজকে একটা আশার আলো দেখতে পেয়েছে। তাদের আজকে নিজেদের খাবার যোগাড় করার জন্য অন্যান্য জেলায় যেতে হচ্ছে না। আমাদের পশ্চিমবাংলায় ভূমি সংস্কার আইনের মধ্যে দিয়ে আজকে গরিব মানুষের রুজিরোজগারের ব্যবস্থা করা হয়েছে এবং এটা একটা বিরাট সাফল্যের দিক বলে আমরা মনে করি। কৃষকরা আজকে বিভিন্নভাবে জমিতে ফসল উৎপাদন করছে এবং বিভিন্নভাবে এক ফসলী জমিকে দো-ফসলী জমিতে পরিণত করছে। আগে গরিব ক্ষেত-মজুরদের মাথা গোঁজার জায়গা ছিল না। কিন্তু পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার আসার পর তাদের খাস জমি দেওয়া হয়েছে এবং পঞ্চায়েতের মাধ্যমে বিভিন্ন স্কীমে তাদের বাস্তুঘর করে দেওয়া হয়েছে এবং সুষ্ঠুভাবে আজকে তারা পশ্চিমবাংলায় বাস করছেন। তাতে দেখা যায় অন্যান্য রাজ্যের থেকে আমাদের পশ্চিমবাংলায় যে কৃষি উৎপাদন হচ্ছে তাতে আজকে ধান, প্রথম স্থানাধিকার করেছে এবং কিছু কিছু ক্ষেত্রে যেখানে একটা সেচের সুবিধা পাওয়া যায় সেখানে আজকে গম, সরষে আলু বিভিন্ন রকমের চাষ হচ্ছে। তাই আজকে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার এসেছে এবং এসে এই ভূমি সংস্কারের মধ্যে দিয়ে তাঁরা উন্নত হয়েছেন। তারজন্য এই ব্যয়-বরাদ্দকে সমর্থন করে এবং বিরোধীদলের যা কাট মোশন এনেছেন তার বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় ভূমি ও ভূমিরাজস্ব মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দ উপস্থাপিত করেছেন তাকে পূর্ণ সমর্থন করে এবং সমর্থনের পক্ষে সংক্ষেপে দু চার কথা বলতে চাই। এটা স্যার আজকে ভারতবর্ষের ক্ষেত্রে অনস্বীকার্য ব্যাপার এবং সকলেই স্বীকার করবেন এবং ভারত সরকারের রিপোর্টেও স্বীকৃতি লাভ করেছে। শুধু তাই নয়, বিদেশিদের কাছেও খুবই গুরুত্বপূর্ণ আলোচ্য বিষয়। ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ একমাত্র রাজ্য যেখানে পূর্ণ ভূমিসংস্কার করবার ফলে পশ্চিমবাংলায় অর্থ ব্যবস্থা, সামাজিক ব্যবস্থার মধ্যে একটা বৈপ্লবিক পরিবর্তন ঘটেছে। এটা নিয়ে কারুর কোনও দ্বিমত আছে বলে মনে হয় না। বিরোধীপক্ষরা আজকে এখানে থাকলেও তাঁরাও স্বীকৃতি দিয়ে হয়ত কিছু কিছু আলোচনা করতেন বলে আমার বিশ্বাস। আগে অবস্থাটা এইরকম ছিল না। আমাদের দেশে গ্রামে শতকরা ৮৫ ভাগ মানুষ বাস করেন। কেবলমাত্র কৃষির উপর নির্ভরশীল। এই কৃষি ব্যবস্থার উন্নতির ফলেই আজকে বিবর্তন এসেছে আমাদের পশ্চিমবাংলায়। এটা অবশ্য শত্রুপক্ষ এবং অতি বড় যে নিন্দুক সেও স্বীকার করবে। আজকে গ্রামগুলিতে একটা জিনিস দেখতে পাই, মানুষ ধনী না হয়ে গেলেও দারিদ্রের করাঘাত থেকে, দৈনন্দিন দু মুঠো অন্নের যা অভাব ছিল, জর্জরিত ছিল, আজকে কিন্তু সেই কষাঘাত থেকে অনেকটা মুক্ত এবং নিজেরা বুকদাঁড়া করে দাঁড়াতে পেরেছেন। এটা ভূমি সংস্কারের ফলেই হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় কাছে একটা অনুরোধ রাখতে চাই, যদিও উনি পন্ডিত এবং শ্রদ্ধেয় ব্যক্তি—এখন যেটা গ্রামে চত্তরে ঠেকছে সেটা হচ্ছে কারণ আমি গ্রামে বাস করি, প্রাপকদের স্বার্থ সংরক্ষিত হচ্ছে পাট্টা বিলির ক্ষেত্রে। আজকে হাইকোর্টে কেস হয়ে যাচ্ছে। হাইকোর্টের কেসের নেচার অন্যভাবে

দেখা দিচ্ছে। পাট্টা প্রাপকদের ক্ষেত্রে বৈষম্য হয়ে যাচ্ছে। ঐ এর বদলে বি পাচ্ছে, বিয়ের বদলে সি পাচ্ছে। রেকর্ডেড প্রাপকরা পাট্টার ক্ষেত্রে বঞ্চিত হচ্ছেন। তাঁরা হাইকোর্টে যাচ্ছেন। অসংখ্য কেস হাইকোর্টে জমে যাচ্ছে। ট্রাইব্যুনাল হওয়ার কথা ছিল এখনও পর্যন্ত ট্রাইব্যুনাল কার্যকর হয় নি। রাষ্ট্রপতির অনুমোদন পেয়েছে কি না জানি না। হাইকোর্টে বহু ক্ষেত্রে সরকার হেরে যাচ্ছে। এই ব্যাপারে আপনাকে ভাবতে হবে। প্রকৃত প্রাপকরা বঞ্চিত হচ্ছেন। এই জিনিস আমরা দেখতে পাচ্ছি। আর আই নিয়োগ হচ্ছে, বহু জায়গাতে অফিস নেওয়া হয়েছে কিন্তু পোস্টিং হচ্ছে না। ব্লকে বি এল আর ওর পোস্টটা খুবই গুরুত্বপূর্ণ, আমি জানি আমার এলাকার ক্ষেত্রে—দীর্ঘদিন ধরে বি এল আর ও নেই। ডি এমকে বলেছি এবং বহু জায়গাতে বলেছি। বি এল আর ও না থাকলে কি অসুবিধা হয় আপনি জানেন। অ্যানালমেন্টের ক্ষেত্রে এখন বলতে গেলে অনেক সময় লাগবে আপনি নিশ্চয় ভাল করে বোঝেন যে, যে ব্যক্তি পাওয়ার কথা সে না পেয়ে অন্য লোক পেয়ে গেল। এগুলি পঞ্চায়েত লেভেলে আলোচনা করে ঠিক করে দেওয়া হয় যে রাম পাবে না শ্যাম পাবে। সময়ে যদি নির্ধারিত হয়ে গেল তার ফাইনাল অথরিটি হচ্ছে প্রশাসনিক আধিকারিক অর্থাৎ এসডিও। এটা কি করে হয় জানি না। আমি বিনয়ের সঙ্গে বলতে চাই, এইটা চিন্তা করে ঠিক করা উচিৎ। পঞ্চায়েত স্তরে একটা কমিটি আছে, তারপর বি এল আর ও আছেন। ব্লক লেভেলে ল্যান্ড কমিটির ডিসিশনকে চ্যালেঞ্জ করার সুপ্রীম অথরিটি, এস ডি ও। এস ডি ও তিনি প্রশাসনিক নানা কাজে ব্যস্ত থাকেন। এইটা দিনের পর দিন নয়, বছরের পর বছর পড়ে থাকে। আমার কনস্টিটিউয়েন্সির বহু কেস মহকুমা লেভেলে দিতে হয়েছে। হাজার হাজার কেস পড়ে থাকে বিচার হচ্ছে না। সাম্প্রতিককালে আর একটা জিনিস অনেক দিন ধরে দেখতে পাচ্ছি। শিক্ষা প্রতিষ্ঠানগুলোর হাজার হাজার একর জায়গা তাদের নামে আছে। শিক্ষা প্রতিষ্ঠানগুলোর হাজার হাজার একর জায়গা তাদের নামে আছে। আমাদের উচ্চশিক্ষামন্ত্রী এবং মধ্য শিক্ষামন্ত্রী এখানে আছেন। মামলা নেই, এমন কোনও শিক্ষা প্রতিষ্ঠান নেই। তার মূল কারণ হচ্ছে, ওই জায়গাগুলো। আজকে শিক্ষার ক্ষেত্রে শিক্ষক-অশিক্ষক কর্মচারিদের আমরা টাকা দিই। আমাদের এখানে তাহলে জমি নিয়ে রেখে দেওয়ার দরকার কি? এই জমি নিয়ে হাজার হাজার ভূমিহীনদের বিলি করতে পারি। ফলে আরও অনেক লোকের আর্থিক সংস্থান হতে পারে। আপনি চিন্তা করুন, এইটা পরিবর্তন করা যায় কিনা। কি করে আইন সংশোধন করবেন সেটা আপনাদের ভাববার বিষয়। আমার মনে হচ্ছে, অনেক টেকনিক্যাল ডিফেক্ট হচ্ছে। সাম্প্রতিককালে সেটেলমেন্টের সমস্ত জমির একত্রিকরণের বিধি গ্রহণ করা হয়েছে। এটা ভাল ব্যবস্থা। কিন্তু আর এস রেকর্ড জমি একত্রিকরণ করা কি সম্ভব? আমার ৫ ভাই বিভিন্ন একই জায়গায় ক্ষেত্র করে দেওয়া যায় কি? আর এস রেকর্ড স্টেটমেন্ট না থাকে তাহলে কি করে একত্রিকরণ করা যায়? অনেক টেকনিক্যাল গরমিল হয়ে দাঁড়াচ্ছে? সবশেষে বলব, পাট্টা জমি বিলি বন্দোবস্ত হচ্ছে, যদিও পাট্টা জমি হস্তান্তরন নিষিদ্ধ। এই ব্যবস্থা আবেদন করব যাতে করে আইন সংশোধন করা যায়। পশ্চিমবঙ্গের ভূমি সংস্কার শুধু আমাদের গর্বের ব্যাপার নয়, সারাদেশের গর্বের বিষয়। এইটা করে দেশের অর্থনৈতিক

ব্যবস্থার পরিবর্তন করা যায়। এইটা হচ্ছে ডাইরেকশন অফ দি কান্ট্রি। এইটা বাংলার গর্ব, ভারতবর্ষের গর্ব। আমি যে সাজেশনগুলো দিলাম সেগুলো নিয়ে চিন্তা করবেন বলে আশা করব। আমি এই বাজেটকে সমর্থন করছি।

**Mr. Speaker :** Debate is conclusive today. It will be taken up on 27th May, 1992 when the Minister will reply and voting will take place on that day.

## Adjournment

The House was then adjourned at 4-03 P.M. till 11 A.M. on Friday, the 22nd May, 1992 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Friday, the 22nd May, 1992 at 11-00 A.M.

### P R E S E N T

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 16 Ministers, 3 Ministers of State, and 109 Members.

[11-00 - 11-10 A.M.]

### Starred Questions
### (to which oral answers were given)

#### গাইঘাটা এলাকায় সমবায় সমিতি

*৭৭৩। (অনুমোদিত প্রশ্ন নং *৪৯১) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গাইঘাটা এলাকায় সমবায় সমিতি আছে; এবং

(খ) বর্তমানে আর্থিক বৎসরে (১৯৯২-৯৩) ঐ এলাকায় নতুন সমবায় সমিতিকে অনুমোদন দেওয়ার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**শ্রী সরল দেব ঃ**

(ক) ১০৮ টি।

(খ) বর্তমান আর্থিক বৎসরে (১৯৯২-৯৩) ২টি ক্রেতা সমবায় সমিতি গঠন করার জন্য জনসাধারণের কাছ থেকে প্রাপ্ত আবেদনপত্র সমবায় নিবন্ধকের কাছে বিবেচনাধীন রয়েছে।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, খারিফ এবং রবি মরশুমে এই সমস্ত সমবায় সমিতিগুলির তরফ থেকে ফারমারদের কত টাকা লোন দেওয়া হয়েছে এবং সেখানে সরকার কি কি সাহায্য করেছেন?

**শ্রী সরল দেব ঃ** আপনার আসল প্রশ্নের সঙ্গে অতিরিক্ত প্রশ্নের কোনও সম্পর্ক নেই। মাননীয় সদস্য যদি নোটিশ দেন তাহলে আমি উত্তর দিয়ে দেব অথবা তিনি যদি আমাকে এ সম্পর্কে একটা চিঠি লেখেন তাহলে আমি লিখিত উত্তর দিয়ে দেব।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, পশ্চিমবঙ্গে যে সমস্ত সমবায় সমিতি আছে সেগুলিতে গভর্নমেন্ট নমিনি সব জায়গায় আছে কিনা এবং এদের মনোনয়ন

কিভাবে দেওয়া হয়, পদ্ধতিটা কি?

**মিঃ স্পিকার ঃ** এ তো নোটিশ দিতে হবে। সব জায়গায় আছে কিনা উনি এখন কি করে বলবেন? এ হবে না। আপনি একটা জায়গা সম্পর্কে প্রশ্ন করে পুরো রাজ্যের ব্যাপারটা নিয়ে আসছেন। এ ভাবে হয়না।

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** স্যার, মন্ত্রী মহাশয় জবাব দিতে চাইলেও আপনি দিতে দেবেন না। তাহলে কি করে হবে?

**মিঃ স্পিকার ঃ** আমি প্রিসিডেন্টটা খারাপ করতে চাই না। এতে ভবিষ্যতে আপনাদেরই খারাপ হবে।

**শ্রী পান্নালাল মাঝিঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই ১০৮টি সোসাইটির মধ্যে কোন কোন ধরনের সোসাইটি ক'টা করে আছে? যেমন ফারমার, উইভার, মার্কেটিং—বিভিন্ন ক্যাটাগরির যে সোসাইটি আছে তার কোন কোন ক্যাটাগরির ক'টা করে আছে।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় পান্নালালবাবু একজন প্রবীণ সদস্য। আমি তাঁকে বলছি, তিনি যদি এ সম্পর্কে নোটিশ দেন বা আমাকে অনুগ্রহ করে চিঠি দেন আমি ডিটেলসে নিশ্চয় জানাব। আসল প্রশ্নের মধ্যে এটা ছিল না।

**শ্রী পান্নালাল মাঝিঃ** স্যার, এর জন্য তো নোটিশ লাগে না। আমি জিজ্ঞাসা করেছি ঐ ১০৮টি সোসাইটির মধ্যে কি কি ধরনের সোসাইটি আছে।

**মিঃ স্পিকার ঃ** মন্ত্রী মহাশয় যদি বলেন নোটিশ লাগবে তাহলে আমি কি করব। আমার তো কিছু করার নেই।

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, সমবায়ের মাধ্যমে পার্টিকুলার কোন কোন জিনিস আপনি দিয়ে থাকেন?

**মিঃ স্পিকার ঃ** নট অ্যালাউড। এটা হয় না।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এই ব্যাপারে দয়া করে জানাবেন কি, কিছুদিন আগে পর্যন্ত বিধায়কের নিজ নিজ এলাকায় প্রত্যেক সমবায় সমিতিগুলিতে সরকারি মনোনীত সদস্য বিধায়কদের সুপারিশ মতো তাদের মনোনীত করা হত। কিন্তু সম্প্রতিকালে আপনি সেই সার্কুলারটি তুলে দিয়ে নিজের দিক থেকে মনোনয়ন দেবার ব্যবস্থা করেছেন, এটা কেন করেছেন?

**শ্রী সরল দেব ঃ** মাননীয় বিধায়ক যে প্রশ্ন করেছেন, এটা মূল প্রশ্নের সঙ্গে রিলেটেড নয়। তবু আমি বলছি এর আগে এইরকম একটা অর্ডার ছিল। কিন্তু রাজ্যব্যাপী একটা সামঞ্জস্য আনবার জন্য এই জিনিস করা হয়েছে। তবে বিধায়করা এখনও সুপারিশ দিতে পারেন, তাদের অধিকার কেড়ে নেওয়া হয়নি। এটা করা হয়েছে রাজ্যব্যাপী ইউনিফরমিটি আনার জন্য।

**শ্রী নির্মল দাসঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি জানেন জুট কর্পোরেশন অব ইন্ডিয়া বলে একটা সংস্থা আছে, আসলে গ্রাম বাংলার মানুষ এটাকে এখন বলে ঝুট কর্পোরেশন অব ইন্ডিয়া, তারা শুধু প্রতিশ্রুতি দেয়, কিন্তু তা পালন করে না। সেই অবস্থায় সমবায় আন্দোলনকে পশ্চিমবাংলায় এই সরকার আসার পরে সমবায় আন্দোলন যখন একটা দানা বেঁধেছে, তখন সমবায়ের মাধ্যমে জুট কর্পোরেশনের বিকল্প হিসাবে যারা বিশেষ করে অভাবি চাষী, যারা মরশুমের প্রথমেই পাট ডিস্ট্রেস সেল করে দেয়, সেই অবস্থায় সমবায়ের মাধ্যমে জুট ক্রয়ের জন্য কোনও ব্যবস্থা করা হচ্ছে কি না? যদি ব্যবস্থা হয়ে থাকে তাহলে এর জন্য কোনও অর্থ বরাদ্দ হয়েছে কি না?

**শ্রী সরল দেবঃ** যদিও প্রশ্নটা মূল প্রশ্নের সঙ্গে রিলেটেড নয়, তবুও আমি বলছি, আমি সংবাদপত্রের মাধ্যমে একটি বিবৃতি কিছুদিন আগে দিয়েছিলাম যে জুট কর্পোরেশন নোটিশ না দিয়ে ধীরে ধীরে পশ্চিমবাংলার বাজার থেকে সরে যাচ্ছে। সেই জন্য আমাদের রাজ্যে যে ৭ হাজার ৩০০'র মতো প্রাইমারী এগ্রিকালচারাল সোসাইটি আছে, তার মধ্যে ২৩শো'র গোডাউন আছে এবং আরও প্রায় ৩২শো'র মতো সোসাইটি আছে যেগুলো মোটামুটি ভাল চলছে, এদের গোডাউনগুলো করবার জন্য আমরা ৬৪ কোটি টাকা চেয়েছিলাম এবং পাট কেনবার জন্য আমরা বলেছিলাম যে আমাদের ইনফ্রাস্ট্রাকচার ভাল আছে, আমাদের যদি ১২০ কোটি টাকা দেওয়া হয় এন.সি.ডি.সি. বা ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে—এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছে আমরা লিখিতভাবে জানিয়েছি, কিন্তু আজ পর্যন্ত তার উত্তর আমরা পাইনি। রাজ্য সরকারের ১২০ কোটি দেবার মতো আর্থিক ক্ষমতা নেই। রাজ্য সরকারের ইচ্ছা থাকলেও কিছু করার নেই। সেইজন্য আমরা লিখিতভাবে বলেছি, আমাদের পশ্চিমবাংলা ৬শত কোটি টাকার মতো পাট জাত দ্রব্য উৎপাদন করে এবং এর থেকে ভারত সরকার ২৫০/৩০০ কোটি টাকার বৈদেশিক মুদ্রা অর্জন করে। গত বছর কেন্দ্রীয় মন্ত্রী জাখর সাহেবকে এই সম্পর্কে বলেছিলাম, তিনি বলেছিলেন ইন প্রিন্সিপল আমি এটা এগ্রি করলাম। কিন্তু ওঁরা কি দেবেন, না দেবেন তা আজ পর্যন্ত আমাদের জানান নি। আমাদের সে পত্রের উত্তর এখনও দেন নি।

### নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের মূল্যবৃদ্ধির হার

*৭৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭০) **শ্রী দিলীপ মজুমদারঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯১ সালের জুন মাস থেকে ডিসেম্বর মাস পর্যন্ত রাজ্যে নিত্যপ্রয়োজনীয় জিনিসের মূল্যবৃদ্ধির পরিমাণের হার কত?

[11-10—11-20 A.M.]

**শ্রী নরেন্দ্রনাথ দেঃ**

উক্ত সময়ে নিত্যপ্রয়োজনীয় জিনিসপত্রের কেজি প্রতি মূল্যবৃদ্ধির হারের একটি তালিকা নিম্নে দেওয়া হল ঃ-

| জিনিসের তালিকা | ১৯৯১ জুন মাসে মূল্য | ডিসেম্বর মূল্য | শতকরা বৃদ্ধির হার |
|---|---|---|---|
| চাল কম | ৪.৯৩ | ৫.২৯ | +৭.৩% |
| বেশী বেশী | ৫.৯০ | ৬.২৫ | +৫.৯% |
| গম | ৩.০০ | ৩.৯২ | +২৯.১% |
| মুসুর ডাল | ১১.৯৭ | ১২.৯০ | +১২.৭% |
| মুগ ডাল | ১৩.৫৬ | ১৪.১৯ | +৪.৬% |
| কলাই ডাল | ১১.৯৫ | ১২.৯০ | +৮.৫% |
| মটর ডাল | ১১.৪৩ | ১১.৭০ | +২.৬% |
| ছোলার ডাল | ১৩.৬৫ | ১০.৫৮ | –৮% |
| অড়হর ডাল | ১৫.৩১ | ১৭.৫৯ | +১৫.০% |
| সঃ তেল | ৩০.৭২ | ৩৭.৯৮ | +২৩.৬% |
| লবন | ১.৫০ | ১.৮৪ | +১৬.৫% |
| চিনি | ৯.৯০ | ৯.১৫ | –৭.৯% |
| আলু | ৩.১৮ | ৩.৮৩ | +২০.৪% |
| পেঁয়াজ | ৪.২৫ | ৪.৬৫ | +৯.৪% |
| লঙ্কা | ৩৩.৭৫ | ৬৬.৭৮ | +৯৭.৮% |
| মরিচ (গোটা) | ২৩.২৭ | ৩৪.৩১ | +৪৭.৮% |
| চা (ব্রুকবন্ড ২৫০ গ্রাঃ) | ১৬.১৫ | ১৬.০০ | –.১% |
| দিয়াশলাই (৫০ কাটি) | ০.২৮ | ০.৩০ | +৭.১% |
| বাঃ তেল (লিটার) | ২.৯৫ | ২.৬৫ | –৮.০% |

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়, আপনি আমাদের রাজ্যের দ্রব্য মূল্য বৃদ্ধির হারটা বললেন। এর সঙ্গে অন্য রাজ্যের কম্পারেটিভ স্টাডি রিপোর্ট আপনার কাছে আছে কি?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** আমার কাছে এই পিরিয়ডের অন্য রাজ্যের সঙ্গে দ্রব্য মূল্যের তুলনা মূলক রিপোর্ট নেই। তবে আমার কাছে একটা তথ্য আছে, তাতে আমি দেখছি যে, '৯১ সালের ফেব্রুয়ারি মাস থেকে '৯২ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত কলকাতায় দ্রব্য মূল্য বৃদ্ধির গড় হার হচ্ছে ৮.৫%, দিল্লিতে ৯.৩%, মাদ্রাজে ১২.৬% এবং অল ইন্ডিয়া অ্যাভারেজ ৯.৬%।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়, আপনি ১৯৯১ সালের জুন থেকে ডিসেম্বর মাসের মূল্য বৃদ্ধির একটা চিত্র এখানে পেশ করেছেন। ১৯৯০ সালের জুন থেকে ডিসেম্বর মাস পর্যন্ত সময়ের মূল্য বৃদ্ধির চিত্রটা কি এখানে উপস্থিত করতে পারবেন?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** ১৯৯০ সালের তথ্যটা আমার কাছে নেই। তবে '৯১ সালের ফেব্রুয়ারি থেকে '৯২ সালের ফেব্রুয়ারি মাসের কতগুলি প্রধান নিত্য প্রয়োজনীয় দ্রব্যের মূল্য বৃদ্ধির হিসাবটা এই রকম : ৬ মাসে গমের দাম ২৮.১ শতাংশ বৃদ্ধি পেয়েছে। মসুর ডালের দাম ১২.৭ শতাংশ বৃদ্ধি পেয়েছে। আবার ছোলার ডালের দাম ০.৮ শতাংশ কমেছে। লঙ্কার দাম ৯৭.৮ শতাংশ বৃদ্ধি পেয়েছে। গোটা মরিচের দাম ৪৭.৮ শতাংশ বেড়েছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আমরা দেখছি অ্যাভারেজের চেয়ে বেশিরভাগ দ্রব্যের মূল্য হার অনেক হাই। আমার প্রশ্ন হচ্ছে, মূল্য স্তর কমিয়ে আনার জন্য রাজ্য সরকার কোনও পদক্ষেপ নিয়েছে কি, নিলে কি পদক্ষেপ নিয়েছে?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** রাজ্য সরকার এই তত্ত্বে বিশ্বাস করে যে, যদি ২৪-টি নিত্য প্রয়োজনীয় জিনিস রেশন দোকান মারফৎ ভরতুকি দিয়ে দেওয়া সম্ভব হয় তাহলে বাজারে মূল্য বৃদ্ধির যে ঊর্ধ্ব গতি তা রোধ করা যাবে। এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছে আমরা বহুবার মৌখিকভাবে এবং লিখিতভাবে বলেছি। কিন্তু তেমন কোনও সাড়া পাই নি। তবে আমরা নিজেরা উদ্যোগ নিয়ে আমাদের রেশন দোকানগুলির মারফৎ চাল, গম, চিনি ছাড়াও কয়েকটা নিত্য প্রয়োজনীয় জিনিস ভোজ্য তেল, ডাল, গুঁড় মশলা, দিয়শলাই, সাবান, মোমবাতি, নুন ইত্যাদি দিচ্ছি যাতে বাজারে মূল্য স্তর স্থিতিশীল অবস্থায় থাকে।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** আমার অতিরিক্ত প্রশ্ন হল, আমাদের ভারত সরকারের তার যে ফেডারেশন স্ট্রাকচার, যুক্ত রাষ্ট্রীয় কাঠামো তাতে কি আমরা এই বিশ্বাস করতে পারি এইরকম একটা রাজ্য সরকার ইচ্ছা করলেই দ্রব্য-মূল্য বৃদ্ধির যে হার সেই হার তারা প্রতিহত করতে পারে এবং তা যদি পেরে থাকে এই থিওরিটিক্যাল অ্যাসপেক্ট থেকে এটা বিশ্বাসযোগ্য তাহলে আমাদের রাজ্য সরকার দ্রব্য মূল্য বৃদ্ধি যেটা ক্রমবর্ধমান তাকে অ্যারেস্ট করার জন্য কি কি পদক্ষেপ গ্রহণ করেছেন?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** তথ্যগতভাবে এটা সম্ভব নয়। ভারতবর্ষ একটা দেশ। আমাদের পশ্চিমবাংলা তার একটি অঙ্গরাজ্য। ভারত সরকার যে অর্থনৈতিক নীতি চালু করেছেন, যে শিল্পনীতি অনুসরণ করা হচ্ছে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে তাতে একটা অঙ্গরাজ্যের পক্ষে আলাদাভাবে মূল্যস্তর নিচে নামানো সম্ভব নয়। তবে আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে কিছু কিছু উদ্যোগ নেওয়ার ফলে আমরা দেখছি যে কোনও সময় বোম্বে, মাদ্রাজ এবং দিল্লির থেকে তুলনামূলকভাবে কলকাতায় জিনিসপত্রের দাম কিছু কম।

**ডাঃ মোতাহার হোসেন ঃ** আপনি বললেন, ডিসেম্বর মাস পর্যন্ত ৭.১ পারসেন্ট রেইজ করেছে। তারপরে ১৯৯২ সালের জানুয়ারি থেকে এখনও পর্যন্ত এই ট্রেন্ড কি রকম আছে এবং কতটা বেড়েছে? আপনি বিশেষ করে বলেছেন কেন্দ্রীয় সরকারের দায়িত্ব। কিন্তু রাজ্য

সরকার শাক-সব্জির ব্যাপারটা তো দেখবেন। তারজন্য রাজ্য সরকার কি করেছেন, কি ট্রেন্ড, কত বেড়েছে?

**শ্রী নরেন্দ্রনাথ দেঃ** জানুয়ারির পর থেকে বিধানসভায় তথ্য দেওয়ার মতো আমার হাতে নেই। তবে শাক-সব্জির কথা যেটা বলছেন এটা রাজ্য সরকারের নয়, যদি পেট্রোলের দাম বাড়ে তাহলে যান-বাহনের খরচ বাড়ে এবং তার ফলে শাকের দাম বাড়বেই।

**শ্রী সুভাষ গোস্বামীঃ** আপনি যে তালিকা দিয়েছেন তার মধ্যে এমন কোনও দ্রব্য আছে কিনা যার মূল্যবৃদ্ধি আমাদের রাজ্যে বেশি, সেইসব দ্রব্যগুলি কি কি এবং তার মূল্য বৃদ্ধির হার আমাদের রাজ্যে হবার কারণ কি?

**শ্রী নরেন্দ্রনাথ দেঃ** এইরকম তথ্য আমার হাতে নেই।

**ডাঃ জয়নাল আবেদিনঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার জানা আছে কি—পটলের দাম ২৪ টাকা হয়েছে এর জন্য কেন্দ্রীয় সরকার কতটা দায়ী?

**শ্রী নরেন্দ্রনাথ দেঃ** পটলের দাম ২৪ টাকা নেই।

[11-20—11-30 A.M.]

**শ্রী সৌগত রায়ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয় অবগত আছেন যে এবারের বাজেটে পেট্রোলের দাম বাড়েনি। যেটা উনি বললেন পেট্রোলের দাম বাড়লে জিনিসপত্রের দাম বাড়ে, এবারের বাজেটের পর থেকে মুদ্রাস্ফীতি কমে এসেছে। তা মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে পারি কি, দেশের জিনিসপত্রের মূল্য যখন উর্ধ্বগতি থেকে অধোগতির দিকে যাচ্ছে পশ্চিমবঙ্গে তার কত রিফলেকটেড হচ্ছে? আপনাদের কি কোনও পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেম কাজ করছে না, যার জন্য রিফ্লেকটেড হচ্ছে না?

**মিঃ স্পিকারঃ** মিঃ দে, এই প্রশ্নটির দুটি পার্ট আছে একটা পার্ট হচ্ছে ন্যাশনাল লেবেলে যে প্রাইস ইনডেক্স আছে তা ফল করছে, আর একটা পার্ট হল সেকেন্ড পার্ট যে, এখানে প্রাইস ইনডেক্স ততটা ফল করছে না, এর জন্য আপনার পাবলিক ডিস্ট্রিবিউশন কতটা অ্যাফেকটেড হচ্ছে কি হচ্ছে না সেটা জানান।

**শ্রী সৌগত রায়ঃ** আমি প্রাইস ইনডেক্স ফল করেছে বলিনি। আমি বলেছি অ্যাকচুয়ালি ইনফ্লেশন রেট একটু কমেছে। ন্যাচারালি দিস ইজ এ ডাউনওয়ার্ড ট্রেন্ড ইন ইনফ্লেশন এটা কতখানি রিফ্লেকটেড ইন দি প্রাইস লেভেলে এই রাজ্যে হচ্ছে? এখানে সেই অনুপাতে জিনিসের দাম কমছে না, বিকজ অফ দি ফেলিওর অফ দি স্টেট গভর্নমেন্ট টু এফেকটিভলি মনিটার দি পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেম?

**মিঃ স্পিকারঃ** মিঃ রায়, আমি ইকনমিক্সের ছাত্র ছিলাম না, ডাউনওয়ার্ড ট্রেন্ড ইন ইনফ্লেশন বলতে আপনি কি বলতে চাইছেন? ইনফ্লেশন প্রসেস ইজ কন্টিনিউইং বাট নট অ্যাট দি প্রিভিয়াস রেট, আগে যেটা ১০ পারসেন্ট ছিল এখন ওটা ৬ পারসেন্ট হচ্ছে, এই তো?

**শ্রী সৌগত রায়ঃ** জিনিসের দাম একবার বাড়লে কমে না। এজন্য আমি ডাউনওয়ার্ড ট্রেন্ড ইন ইনডেক্স বলেছি।

**শ্রী নরেন্দ্রনাথ দেঃ** আমি ৩টি উদাহরণের দ্বারা এই প্রশ্নের জবাব দিচ্ছি। ৩টি ফিগার, একটি হচ্ছে একটি পিরিয়ডে অল ইন্ডিয়া অ্যাভারেজ যখন বৃদ্ধি হয়েছে ৭.৭ পারসেন্ট তখন কলকাতায় অ্যাভারেজ ৭.১ পারসেন্ট, এটা জুন ১৯৯১ থেকে ডিসেম্বর ১৯৯১ পর্যন্ত। তারপর অল ইন্ডিয়া অ্যাভারেজ ৯.৬ পারসেন্ট, কলকাতায় ৮.৫ পারসেন্ট আর একটা হচ্ছে অল ইন্ডিয়া অ্যাভারেজ ১৩.৪ পারসেন্ট কলকাতায় অ্যাভারেজ ১১.১ পারসেন্ট অ্যাডভান্স তথ্য আমার পক্ষে দেওয়া সম্ভব নয়, কারেন্ট আমাদের কাছে আছে তাই জানালাম।

**শ্রী সৌগত রায়ঃ** প্রাইস লেবেল মাসে মাসে মনিটর করা হয়, কনজিউমার প্রাইস ইনডেক্স রেগুলারলি মনিটর হয়, কাজেই ৬ মাস সময় লাগবে কেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটকঃ** অল ইন্ডিয়া প্রাইস ইনডেক্স বা অল কনজিউমার্স প্রাইস ইনডেক্স থেকে কলকাতা বরাবরই কম থাকে এটা আপনারা নিশ্চয় জানেন।

**শ্রী আব্দুল মান্নানঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে যে প্রশ্নগুলি করা হল দেখা গেল যে উনি তার অনেকগুলিই এড়িয়ে গেলেন। হয়ত তৈরি হয়ে আসতে পারেন নি, যার জন্য মাননীয় শান্তিবাবু বা আর একজন মন্ত্রী মহাশয়কে উঠতে হল ওনাকে ডিফেন্ড করার জন্য। নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম বৃদ্ধির একটা কারণ আছে মজুতদাররা এইগুলি নিয়ে কালোবাজারি করে, চিরকাল—শুধু আপনার আমলে হচ্ছে তা নয়—করে থাকে। বিভিন্ন সময়ে মজুতদারদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হয়েছে, আপনার মন্ত্রিত্ব বদলে জিনিসপত্রের দাম বাড়ানোর জন্য মজুতদারদের বিরুদ্ধে কি ব্যবস্থা নিয়েছেন?

**মিঃ স্পিকারঃ** হল না, ওনার মন্ত্রিত্ব কালে মানে কি?

**শ্রী আব্দুল মান্নানঃ** আমি ওনার সরকারের মন্ত্রিত্বের কথা বলতে চেয়েছি।

**শ্রী নরেন্দ্রনাথ দেঃ** হুগলি জেলার মাননীয় সদস্য যদি ইরেলেভেন্ট প্রশ্ন করেন তাহলে উত্তর দেব কি করে?

**শ্রী কালিপ্রসাদ বিশ্বাসঃ** গত বছর যখন টাকার মূল্য ডলারের তুলনায় ২০ পারসেন্ট কমানো হল, তার প্রতিক্রিয়াই কি পশ্চিমবঙ্গে জিনিসপত্রের উপর পড়েছে?

**শ্রী নরেন্দ্রনাথ দেঃ** সাধারণভাবে প্রতিক্রিয়া হয়েছে, তবে আমার কাছে সেই সংখ্যাতথ্য নেই বলে তথ্য দিয়ে এই প্রশ্নের জবাব আমি দিতে পারছি না।

**শরণার্থী-পুনর্বাসনের বকেয়া সমস্যা**

***৭৭৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৮১) **শ্রী দেবপ্রসাদ সরকারঃ** উদ্বাস্তু ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, এই রাজ্যে শরণার্থীদের পুনর্বাসনের বকেয়া সমস্যা সমাধানে অর্থ সাহায্যের প্রস্তাব কেন্দ্রীয় সরকার খারিজ করে দিয়েছেন; এবং

(খ) সত্যি হলে, কারণ কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

(ক) এ রকম কোনও খবর জানা নেই,

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আমরা বিধানসভা থেকে সর্বদলীয় প্রতিনিধি দল দিল্লিতে গিয়েছিলাম কলোনিগুলির উন্নয়নের জন্য অর্থ বরাদ্দের দাবি নিয়ে। সেই প্রতিনিধি দল ফিরে আসা এক মাস অতিক্রান্ত হতে চলল। ইতিমধ্যে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আপনি কোনও ইতিবাচক সাড়া পেয়েছেন কিনা প্রতিনিধি দল ফিরে আসার পর; না পেয়ে থাকলে সরকারের পক্ষ থেকে নতুন করে রিমাইন্ডার কেন্দ্রীয় সরকারের কাছে দেওয়া হয়েছে কিনা জানাবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আপনিও সেই সর্বদলীয় কমিটির সদস্য ছিলেন, তাই বিষদভাবে জানেন। আমি মাননীয় অধ্যক্ষকে জানিয়েছি এবং ওনার নির্দেশ পেলে আমি কয়েক দিনের মধ্যে সভায় একটা বিবৃতি পেশ করব যে, আমাদের সর্বদলীয় কমিটির সঙ্গে সেখানে কি আলোচনা হয়েছে এবং আমরাই বা সেখানে কি বক্তব্য রেখেছিলাম। কিন্তু দুঃখের বিষয় হল, আপনিও জানেন, সেখানে মন্ত্রী কি মন্তব্য করেছেন। তিনি বলেছেন, 'আমার কোনও বাজেট এক্ষেত্রে নেই। বিষয়টা আমি প্ল্যানিং কমিশনে পাঠিয়েছি।' তাঁর অ্যাডিশনাল সেক্রেটারি বললেন—'প্ল্যানিং কমিশনে পাঠিয়েছিলাম, কিন্তু তারা খারিজ করে দিয়েছেন।' মন্ত্রী আরও বলেছিলেন, 'আমি কিছু না করতে পারলে ক্যাবিনেটে যাব।' সেখানে আমরা সবাই ঐক্যবদ্ধভাবে বলেছি—'আমরা এসব কথা শুনতে চাই না। এটা জাতীয় সমস্যা। এই সমস্যা সমাধানের জন্য পশ্চিম পাকিস্তানের উদ্বাস্তুদের সমস্যা যেভাবে সমাধান করা হয়েছে কেন্দ্রীয় তহবিল থেকে, এটাকেও সেইভাবে সমাধান করতে হবে। আমরা সব দলের লোক যাঁরা প্রতিনিধিত্ব করেছি তাঁরা সবাই এসব কথা সেখানে বলেছি। এমন কি, উনি সভায় উপস্থিত নেই, ১৯৭৪ সালে সিদ্ধার্থশঙ্কর রায় এই ব্যাপারে যে মাস্টার প্ল্যান পাঠিয়েছিলেন এবং তাতে যে কথাগুলি বলেছিলেন সেই কথাগুলি পর্যন্ত তাঁকে বলেছিলাম। কারণ শুধু বামফ্রন্ট সরকারই এ-ব্যাপারে বলছেন—এটা তিনি নাও মেনে নিতে পারেন, তাই তাঁর কথাগুলিও বলেছিলাম। সেখানে সুব্রত মুখার্জি পরিষ্কারভাবে বলেছেন, 'এক্ষেত্রে আমাদের সঙ্গে বিমাতৃসুলভ ব্যবহার করা হচ্ছে। আমাদের বন্ধুবর প্রবীর ব্যানার্জিও সেখানে ছিলেন। একটি কথা বলতে চাই যে, সেদিনের আলোচনার বিষয়বস্তু ছিল আমাদের এখানকার উদ্বাস্তু কলোনিগুলির উন্নয়ন এবং এই উন্নয়নের ব্যাপারে কেন্দ্রের যে নির্দেশিকা সেই নির্দেশিকা অনুযায়ীই দাবিটা আমরা উত্থাপন করেছিলাম। কারণ কেন্দ্রীয় সরকারে আগে প্রয়াত রাজীব গান্ধী যখন প্রধানমন্ত্রী ছিলেন তখন মহসীনা কিদোয়াই ছিলেন উন্নয়ন মন্ত্রী। সেইসময় তাঁকে বলেছিলাম, 'আমাদের

[11-30—11-50 A.M.]

শহরাঞ্চলের কলোনিগুলির উন্নয়নের জন্য ১১,৯৩১ কোটি টাকা এবং গ্রামের কলোনিগুলির জন্য লাগবে ৯,৯৩৪ কোটি টাকা প্লট বাবদ। এইজন্য ৪০০ কোটি টাকা চেয়েছিলাম। ইতিমধ্যে আর একটি ঘটনা ঘটেছে। এই উদ্বাস্তু সমস্যা সমাধান করার জন্য ১৯৮০ সালে যখন আমাদের এই দপ্তর থেকে একটা কমিটি করা হয়েছিল, পুনর্বাসন কমিটি, তার রিপোর্টে ছিল যে সাড়ে সাত শত কোটি টাকা দিলে আমরা এই সমস্যার সমাধান করতে পারি এবং প্রয়াত প্রধানমন্ত্রী রাজীব গান্ধী যখন ১৯৮৬ সালের ১৮ই সেপ্টেম্বর এখানে আসেন তখন রাজভবনে আমাদের মুখ্যমন্ত্রীর সঙ্গে তার মন্ত্রী মন্ডলীর বৈঠক হয়। তিনি আমাদের মুখ্যমন্ত্রীকে বলেছিলেন যে আপনারা বারেবারে বলেন যে পশ্চিমবাংলার প্রতি অবিচার করা হচ্ছে, অন্যায় করা হচ্ছে, পশ্চিমবাংলাকে বঞ্চিত করা হচ্ছে। আপনারা আমাকে দাবিগুলি পাঠান। আমরা ৬১টি দাবি পাঠিয়েছিলাম। তার মধ্যে উদ্বাস্তুদের জন্য ৪টি দাবি ছিল। প্রথম দাবি ছিল, ১৯৫০ সালের পরবর্তীকালে যে সমস্ত কলোনি হয়েছে সেগুলির স্বীকৃতি দিতে হবে। দ্বিতীয় দাবি ছিল, কলোনির জমির নিঃশর্ত মালিকানা দিতে হবে। তৃতীয় দাবি ছিল, কলোনির উন্নয়ন করতে হবে। আর চতুর্থ দাবি ছিল, আমাদের ৭৫০ কোটি টাকার অর্থনৈতিক পুনর্বাসন এবং অন্যান্য বাস্তুর পুনর্বাসন, এই দুটি দিতে হবে। এই দাবিগুলি আমাদের ছিল। তিনি বলেছিলেন যে নিঃশর্ত মালিকানা সম্পর্কে ভেবে দেখতে পারি, কিন্তু এখন বলতে পারবনা। ১৯৫০ সালের পরবর্তীকালে কলোনিগুলির মধ্যে ৬৬০টির স্বীকৃতি তিনি দিয়েছেন, যদিও আমাদের দাবি ছিল ৬৬৮টি। যাই হোক, পরবর্তীকালে যখন এটা উত্থাপন করা হয় তখন স্বরাষ্ট্র দপ্তরের মন্ত্রীরা বলেন—প্রথমে ৪ শত কোটি টাকার দাবি এই দপ্তর থেকে ছিল, তারপরে সর্বদলীয় কমিটি গঠন করে সেখানে যাওয়া হয়—যে আপনারা এই ভাবে আলাদা আলাদা আসবেন না। আপনারা একটা প্যাকেজ নিয়ে আসুন যাতে এই সমস্যার সমাধান চূড়ান্তভাবে করতে পারেন। সেই হিসাবে আমরা প্যাকেজ যা রেখেছিলাম সেটা হচ্ছে এই যে কলোনির উন্নয়নের বাবদ ৪ শত কোটি টাকা করেছিলাম। তারপরে রাজ্য সরকারের অন্যান্য বিভাগ মিলিয়ে আমরা প্যাকেজ হিসাবে চেয়েছিলাম ১৭২৮ কোটি টাকা। ৭৫০ কোটি টাকা ১৯৫০ সালের দাবি ছিল, আজকে ১৯৯২ সাল। আপনারা জানেন যে এর মধ্যে কতবার ডিভ্যালুয়েশন হয়েছে। এখানে উনি বললেন যে মুদ্রাস্ফিতি হচ্ছে না, জিনিস পত্রের দাম কমে যাচ্ছে। আমি জানিনা, উনি কি ভাবে এটা বলছেন। আমার কথা হচ্ছে, বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে এবং প্রয়াত রাজীব গান্ধী যে প্রতিশ্রুতি দিয়েছিলেন তারও ৪০ কোটি টাকা দেন নি এবং আমরাও অধিগ্রহণ করতে পারিনি। আপনি উন্নয়নের যে কথা বললেন, আমরা ২ কোটি টাকা বেশি খরচ করেছি তাও তারা দিলেন না। এখন আমরা ১৭২৮ কোটি টাকা, আর ঐ ৪ শত কোটি টাকার যে দাবি করেছি সেই দাবি সম্পর্কে তাদের কোনও উচ্চবাচ্য নেই। ইতিমধ্যে অতীত সরকারের যে বক্তব্য ছিল সবই তাদের কাছে পাঠিয়েছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি আমাদের সর্বদলীয় প্রতিনিধি দলের যে প্রতিক্রিয়া, সেই সম্পর্কে রিপোর্ট দিলেন, হাউসকে অবহিত করলেন। আমাদের আবেদনে যে সর্বদলীয় প্রতিনিধি দল গিয়েছিলেন, আপনার রিপোর্টের ভিত্তিতে এবং আমাদের অভিজ্ঞতার ভিত্তিতে দেখা যাচ্ছে যে, সেটাতে আশাব্যঞ্জক সাড়া নেই, এইরকম অবস্থা।

মাননীয় মুখ্যমন্ত্রী নিশ্চয়ই এই বিষয়ে অবহিত আছেন, এবং আপনিও এই সম্পর্কে তাকে নিশ্চয়ই অবহিত করেছেন। আমার জিজ্ঞাস্য হচ্ছে, তিনি সম্প্রতি দিল্লিতে গেছেন, তিনি কি অন্যান্য বিষয়ের সঙ্গে উদ্বাস্তু কলোনির উন্নয়নের বিষয়টা কেন্দ্রীয় সরকারের দৃষ্টিতে আনবেন, এই সম্পর্কে কি আপনি আমাদের অবহিত করতে পারবেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমি এই কথা বলতে পারি আমাদের মুখ্যমন্ত্রী প্রতিটি প্রধানমন্ত্রীর কাছে চিঠি লিখেছেন, স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে চিঠি লিখেছেন। আগের সরকারের স্বরাষ্ট্রমন্ত্রী বুটা সিং ছিলেন, মুখ্যমন্ত্রীর ওনার সঙ্গে খুব হৃদ্যতা ছিল, তিনি বহু আলাপ-আলোচনা করেছিলেন তাঁর সঙ্গে। তিনি দিল্লিতে যতবারই যান তখন তিনি উদ্বাস্তু সমস্যা নিয়ে সেখানে তুলে ধরেন। কিন্তু খুব দুঃখের বিষয় কোনও সাড়া পাওয়া যায় নি। এই ব্যাপারে সমস্ত কিছু আমি আগামী দিনে এখানে পেশ করব এবং তার সাথে সাথে মুখ্যমন্ত্রীকেও জানাব। যদিও তিনি সব কিছু জানেন, তাঁকে বিস্তারিত ভাবে সমস্ত কিছু জানানো হয়েছে। এই ব্যাপারে সমস্ত ব্যাকগ্রাউন্ড পেপার দেব। ঘটনার কিছুটা আমি বিবৃত করেছি, আগামী দিনে সমস্ত বলব। সব সময় দেখবেন মুখ্যমন্ত্রী এই দাবি উত্থাপন করেন, পাবলিক মিটিং-এ বক্তব্য রাখবার সময় উদ্বাস্তু সম্পর্কে বলেন। পশ্চিমবাংলার উপর একটা অতিরিক্ত বোঝা, প্রায় ৮০ লক্ষ মানুষ যার বেশির ভাগ পশ্চিমবাংলার উপর বোঝা সৃষ্টি করছে। আমাদের অর্থনীতির উপর একটা বিরাট বোঝা। এই বোঝাটা দূর করতে, এই জাতীয় সমস্যার সমাধান করতে কেন্দ্রীয় সরকার তাঁদের দৃষ্টিভঙ্গি পরিষ্কার রাখেন আমাদের কাছে তাহলে আমরা সাহায্য করতে পারি, সহযোগিতা করতে পারি এবং ঐক্যবদ্ধ ভাবে সমাধান করতে পারি। আপনি দেখেছেন সেখানে এই ব্যাপারে বলাতে তাঁরা পরিষ্কারভাবে বলেছেন বাজেটে টাকা পয়সা নেই, কি করব। এইভাবে যদি এড়িয়ে যাওয়া হয় তাহলে সমস্যার সমাধান কি করে হবে।

**শ্রী নির্মল দাস ঃ** আপনি বললেন যে প্রায় ৮০ লক্ষ উদ্বাস্তু পশ্চিম পাকিস্তান থেকে এসেছে। আপনি কি অবহিত আছেন আমাদের পাপের রাজ্য আসাম থেকে বাঙ্গাল খেদাও আন্দোলনের ফলে জলপাইগুড়িতে জয়ডাঙ্গা, টাঙ্গি তোরসায় প্রচুর পরিমাণে উদ্বাস্তু এসে ঢুকে পড়েছে? কুচবিহার জেলায় বেশ কিছু উদ্বাস্তু আছে। এখন আসামে কংগ্রেস সরকার প্রতিষ্ঠিত হয়েছে। তাঁরা জাতীয় সংহতি সৃষ্টি করে ফেলেছেন নাকি। এই ৮০ লক্ষ উদ্বাস্তুর পাশে আরও এক লক্ষ উদ্বাস্তুর জন্য রাজ্য সরকার ইতিমধ্যে কত টাকা খরচ করেছেন, প্রতি মাসে কত টাকা খরচ করছেন। আসাম থেকে আসা জয়ডাঙ্গা, টাঙ্গি, তোরসার এই সমস্ত উদ্বাস্তুদের ফিরিয়ে নিয়ে যাওয়ার ব্যাপারে আসাম সরকার কোনও ব্যবস্থা করছেন কি না জানাবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় সদস্যের প্রশ্নের উত্তরে বলছি আপনারা জানেন যখন আসাম থেকে আসা আরম্ভ করে তখন আমাদের সরকারের তরফ থেকে মাননীয় মুখ্যমন্ত্রী এবং আমাদের চিফ সেক্রেটারি বারে বারে তাদের চিফ সেক্রেটারির সঙ্গে এই সব নিয়ে আলোচনা করেন। তারা এলে আমরা বাধ্য সাহায্য করতে। শুধু তাই নয় গত বছরের আগের বছর উড়িষ্যা থেকে ১ হাজার মৎসজীবী পরিবারকে তারা জোর করে তাড়িয়ে দিয়েছে। কারণ তারা ভাল মাছ ধরতে পারে বলে, তাদের স্বার্থে হানি হচ্ছে বলে তাদের তাড়িয়ে দিয়েছে। তাদের আমরা হুগলি জেলার ব্যান্ডেলে তাঁবু করে রেখে দিয়েছি। এই ভাবে

আমরা যতদূর সম্ভব করা চেষ্টা করছি। কিন্তু সেই জায়গায় কেন্দ্রীয় সরকার একেবারে উদাসীন এই সমস্যা সমাধান সম্পর্কে।

**শ্রী সৌগত রায়ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বিস্তারিত ভাবে কিছুটা তথ্য দিয়ে কিছুটা আবেগ প্রবণ হয়ে উত্তর দিলেন। আমার প্রশ্নে সংক্ষিপ্ত উত্তর চাইছি। এখন পর্যন্ত সি.এম.ডি.এ এলাকার অধীনে উদ্বাস্তু কলোনি উন্নয়নের জন্য কত টাকা খরচ হয়েছে? ৬৮০ টি উদ্বাস্তু কলোনি রেগুলারাইজেশনের জন্য কেন্দ্রীয় সরকার কত টাকা দিয়েছে? এখন কত টাকা কেন্দ্রীয় সরকারের কাছে পাওনা আছে বলে মন্ত্রী মনে করেন?

**শ্রী প্রশান্তকুমার শূরঃ** যে প্রশ্ন আপনি করেছেন তার উত্তর হিসাবে বলছি ২১ কোটি টাকা আমরা পেয়েছি এবং আরও ৪০ কোটি টাকা আমরা চেয়েছি, এই টাকাটা আমাদের দেয় নি। আপনি যেটা বললেন, অন্যান্য বিষয়ে যেগুলো প্রতিশ্রুতি দিয়েছিল তার মধ্যে কলোনি উন্নয়নের জন্য আমরা বামফ্রন্ট সরকার আসার পরে ওরা দিয়েছে মাত্র ১০ কোটি টাকা। আমরা ব্যয় করেছি সাড়ে এগারো কোটি টাকা। সেই টাকা এখনও পাওয়া যায় নি। তারপর তার সাথে যে সম্পর্ক ছিল—আমাদের প্রশাসনিক দিক দিয়ে যেটা খরচ হবে তার অর্দ্ধেক ব্যয় তারা বহন করবেন। তার বাবদ ৬ কোটি টাকা তাদের কাছে পাই। জমি হস্তান্তর বাবদ তাদের কাছে টাকা পাওনা রয়েছে ৪ কোটি।

### উত্তর ও দক্ষিণ ২৪-পরগনা জেলায় নতুন সড়ক

*৭৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *৭০৮) **শ্রী রবীন মণ্ডল ও শ্রী আবুল বাসারঃ** পূর্ত (সড়ক) বিভগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

উত্তর ও দক্ষিণ ২৪-পরগনা জেলায় নতুন সড়ক নির্মাণের কোনও পরিকল্পনা রাজ্য সরকার নিয়েছেন কি না?

**শ্রী মতীশ রায়ঃ**

হ্যাঁ।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডলঃ** এই পরিকল্পনাটা আপনি একটু স্পেসিফিক বলে যদি দিতেন যে কোথায়, কি ভাবে পরিকল্পনা গ্রহণ করা হচ্ছে তাহলে ভাল হত।

**শ্রী মতীশ রায়ঃ** মাননীয় সদস্যের অবগতির জন্য আপনাকে এইটুকু জানাতে পারছি যে, ৮ম পরিকল্পনার প্রথম বছরে, ১৯৯২-৯৩ সালে উত্তর ২৪ পরগনায় ৪টি এবং দক্ষিণ ২৪ পরগনায় ৫টি নতুন পরিকল্পনা বিভাগীয় বাজেটে অন্তর্ভুক্ত করা হয়েছে। আপনি নোটিশ না দিলে নামগুলো বলতে পারব না।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডলঃ** চারটে বা ছ'টা উত্তর এবং দক্ষিণ ২৪ পরগনায় যেটা আছে তা আমি বাজেট ভাষণ থেকে দেখে নেব। আপনার উত্তরে আমি ব্যক্তিগত ভাবে খুশি। তবে একটা আমরা শুনেছিলাম যে, ইস্টার্ন বাই-পাসের কাছে রাজারহাট, মহিমবাথান এই অঞ্চলে

এবং আর একটা হাইওয়ে ভি.আই.পি.র পাশে এয়ারপোর্ট পর্যন্ত, এইরকম কোনও রাস্তা করার প্রশ্ন এর মধ্যে আছে কিনা এবং সেটা হলে তা কোথা থেকে, কেমন ভাবে এটা আপনি যদি একটু আলোকপাত করেন?

**শ্রী মতীশ রায়ঃ** মাননীয় সদস্য যে বক্তব্যটা রাখলেন সেই ব্যাপারে আমরা এখনও চূড়ান্ত সিদ্ধান্ত নিতে পারিনি। তবে জেলা উন্নয়ন পর্ষদের বৈঠকে মাঝে মাঝে বিষয়টা নিয়ে আলোচনা হচ্ছে।

**শ্রী প্রবোধ পুরকাইতঃ** উত্তর এবং দক্ষিণ ২৪ পরগনা জেলায় নতুন করে পরিকল্পনা গ্রহণ করছেন না বলে আপনি বললেন। এতবড় জেলায় নতুন করে রাস্তার পরিকল্পনা গ্রহণ না করার কারণ কি?

**শ্রী মতীশ রায়ঃ** মাননীয় সদস্য বোধহয় আমার উত্তরটা সঠিক শোনেন নি। আমি বলেছি যে বর্তমান আর্থিক বছরে, ১৯৯২-৯৩ সালে উত্তর ২৪ পরগনায় ৪টি এবং দক্ষিণ ২৪ পরগনায় ৫টি নতুন সড়ক করার পরিকল্পনা আছে। নতুন রাস্তা হবে না এই কথা আমি বলিনি।

**শ্রী নারায়ণ মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় দয়া করে জানাবেন কি, আমি আপনার বাজেটের বই পড়েছি, তাতে এটা যদিও উল্লেখ নেই, কিন্তু আমরা প্লানিং কমিশনে অনেকবার প্রস্তাব রেখেছি যে, বসিরহাট, হাড়োয়া দিয়ে বিদ্যাধরীর উপরে ছোট্ট একটা ব্রিজ করে লাউহাটির উপর দিয়ে কলকাতায় আসার বিকল্প রাস্তা করার ব্যাপারে কোনও চিন্তা-ভাবনা আছে কিনা?

**শ্রী মতীশ রায়ঃ** মাননীয় সদস্য যে প্রশ্ন রাখলেন তা বর্তমান প্রশ্নের সাথে যুক্ত নয়। তবে আপনি যে প্রশ্ন রেখেছেন তা মাননীয় সদস্য রবীন মন্ডলের প্রশ্নের উত্তরে আমি বলেছি। আমাদের জেলা উন্নয়ন পর্ষদের বৈঠকে এই প্রশ্নগুলো নিয়ে আমরা আলোচনা করছি। আমরা উত্তর ২৪ পরগনা জেলায় যোগাযোগ ব্যবস্থা এবং সড়ক ব্যবস্থার আরও উন্নতির জন্য সার্বিক ভাবে প্রচেষ্টা চালাচ্ছি।

## Bata Employee's Strike

***777.** (Admitted Question No. *1770) **Shri Sobhan Deb Chattopadhyay :** Will the Minister-in-Charge of the Labour Department be pleased to state—

(a) the steps taken/proposed to be taken by the State Government to solve the stalemate arising out of strike by the Bata Employee's and

(b) the progress so far?

**Shri Santi Ranjan Ghatak :**

(a) Several rounds of discussions were held with the parties to resolve the strike resorted to by the workmen of Bata India Limited with effect from 3.1.92. The negotiation is still continuing.

(b) The matter is still under negotiation with the parties.

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, আমরা খবরের কাগজের মাধ্যমে জানতে পারলাম যে বাটা শিল্পের সমস্যা মিটতে যাচ্ছে এবং একটা চুক্তি হচ্ছে। কিন্তু তার সঙ্গে সঙ্গে এই শুনলাম এর ফলে সাড়ে ৪০০ থেকে ৫০০ মতো লোক উদ্বৃত্ত হবার কথা বলা হয়েছে, এক্ষেত্রে তাদের ভবিষ্যৎ কি সেই সম্পর্কে যদি অবহিত করেন তাহলে ভালো হয়, এবং কি শর্তে এই চুক্তি হবে জানালে ভাল হয়।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** ত্রিপাক্ষিক চুক্তি এখনও সই হয় নি, অতএব আলোচনা হচ্ছে, তবে আশা করা যাচ্ছে ত্রিপাক্ষিক চুক্তি আগামীকাল আনুষ্ঠানিকভাবে হবে। তারপরে আপনারা খবরের কাগজের মাধ্যমে জানতে পারবেন এবং এরপরেও যদি কিছু জানার থাকে প্রশ্ন করবেন উত্তর দেব।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** আপনি বলেছেন ২০০ টাকা করে প্রতিটি শ্রমিকের লাভ হবে, কিসের ভিত্তিতে হল সেটা জানালে ভাল হয়।

**শ্রী শান্তিরঞ্জন ঘটকঃ** আমি কিছু বলিনি, তবে আশা করা যাচ্ছে আগামীকাল আনুষ্ঠানিক ভাবে ত্রি-পাক্ষিক চুক্তি যেটা হয়েছে সেটা সই হবে।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, পরশুদিন আপনার বাজেট ছিল, সেই দিন আপনি একটা স্টেটমেন্ট দিয়েছেন যে কি ব্যবস্থা নেওয়া হচ্ছে সরকারি পক্ষ থেকে এই লক আউট তোলার জন্যে। কিন্তু এই বাটা কোম্পানি লক আউট হবার পরে কয়েকজন শ্রমিক মারা গেছেন এই সম্পর্কে সরকারি কোনও তথ্য আছে কিনা এবং থাকলে সেটা কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটকঃ** বাটা কোম্পানিতে কোনও লক আউট নেই, সেখানে ধর্মঘট চলছে। আর দ্বিতীয়ত, এইরকম কোনও তথ্য আমার জানা নেই।

**শ্রী নির্মল দাস ঃ** কেন্দ্রীয় সরকার বিদায় নীতি ঘোষণা করলেন এবং তারপরেই চাটার্ড অফ ডিমান্ডে শ্রমিকরা প্রতিবাদ করে, কেন্দ্রীয় সরকারের সুবাদে মালিক পক্ষও চাটার্ড অফ ডিমান্ডের পরিপ্রেক্ষিতে শ্রমিকদের অনুরূপ চাপ দেওয়া চেষ্টা করেন। মালিক পক্ষ থেকে এইরকম চাপ দেওয়ার কোনও ব্যবস্থা করেছেন কিনা সেটা জানাবেন কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটকঃ** স্যার, বিদায় নীতির সঙ্গে এর কোনও সম্পর্ক নেই। বাটার শ্রমিকরা কিছু দাবি পেশ করেছিলেন এবং সেই দাবি পূরণ করা হয় নি বলেই তারা ধর্মঘটের পথ নিয়েছিলেন।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমাদের যতটুকু জানা আছে তার থেকে এটাই বুঝেছি যে, বাটায় ধর্মঘট শ্রমিকরা ডেকেছিল মূলত মালিকরা ইনসেনটিভ স্কীমে শ্রমিকদের চাপ দিতে চেয়েছিল এবং তার বিরুদ্ধে শ্রমিকদের বক্তব্য ছিল যে এরফলে অনেক শ্রমিক সারপ্লাস হয়ে যাবে, সেই কারণে আমার শ্রমমন্ত্রীর কাছে জিজ্ঞাস্য (ক) এই ব্যাপারে কোনও সমঝোতা হয়েছে কিনা,

(খ) এই যে ইনসেনটিভ স্কীমে অনেক শ্রমিক সারপ্লাস হবে সেই ব্যাপারে আপনার দিক থেকে কি সুষ্ঠ ব্যবস্থা গ্রহণ করছেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এই দুটির ব্যাপারেই আমি ত্রি-পাক্ষিক চুক্তির আগে কোনও উত্তর দিতে পারব না।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আপনার কাছে একটা প্রোটেকশন চাইছি, আমি মাননীয় মন্ত্রীর কাছে জিজ্ঞাসা করলাম যে ধর্মঘট মেটাতে এত সময় লাগল কেন, তাঁর উত্তরে তিনি বললেন যে ত্রি-পাক্ষিক চুক্তির পরে বলবেন, এটা কি উত্তর হল?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** মাননীয় সদস্য নিশ্চয় জানেন যে, কোনও ক্ষেত্রেই শ্রমিক মালিক বিরোধী চুক্তি আইন একটা নির্দিষ্ট সময়ের মধ্যে করতে হবে এই রকম কোনও বিধানের ব্যবস্থা নেই।

**শ্রী সৌগত রায় ঃ** একটা তো চেষ্টা থাকতে হবে, যাতে তাড়াতাড়ি একটা কিছু হয়, নাহলে রাজ্য সরকার আছে কেন? শ্রম দপ্তর আছে কেন? এই যে স্ট্রাইক হল এটাকে তো এক মাসের মধ্যে মেটানো উচিত। এই কি রাজ্যের শ্রমমন্ত্রীর অবস্থা, স্যার, আপনি বলুন এটা কি মন্ত্রীর উত্তর?

[11-50—12-00 Noon.]

## রাজ্যে বিদেশি পর্যটকের সংখ্যা

***৭৭৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১১৭৬) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে ১৯৯০-৯১ আর্থিক বৎসরে বিদেশি পর্যটকের সংখ্যা কত?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ**

১৯৯০ সালে রাজ্যে বিদেশি পর্যটকের সংখ্যা ছিল আনুমানিক ১ লক্ষ ১৩ হাজার।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন আমাদের পশ্চিমবাংলায় ট্যুরিস্ট স্পটগুলির মধ্যে কোনও জায়গায় সবচেয়ে বেশি বিদেশি পর্যটকরা আসছে এবং কোন জায়গায় বেশি আকর্ষণ করছে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** পর্যটন কেন্দ্র হিসাবে বিদেশিদের কাছে সবচেয়ে বেশি আকর্ষণের জায়গা হচ্ছে দার্জিলিং, এখানে আমরা যে তথ্য সংগ্রহ করেছি তাতে দেখছি বেশিরভাগ হচ্ছে কলকাতার এবং দার্জিলিং।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে সংখ্যাটা বললেন সেই পরিপ্রেক্ষিতে বলছি এই সংখ্যাটা কি বছর বছর বাড়ছে না একই রকম পর্যায়ে আছে, এটার উত্তর আপনি কি দিতে পারবেন?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** তুলনামূলকভাবে আমাদের এই সংখ্যা ক্রমেই বাড়ছে, গালফ ওয়ারের সময় একটু ব্যাহত হয়েছিল।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** এখানে বিদেশি পর্যটকরা যে ভাবে আসছে তা তুলনামূলকভাবে বাড়ছে এটা কি উৎকৃষ্ট আইনশৃঙ্খলার নিদর্শন? স্যার, এই প্রসঙ্গে আমি যে বিষয়টা জানতে চাইছি তা হল এই পর্যটনকে আরও আকৃষ্ট করার জন্য যেমন দার্জিলিং দিঘা আছে, এই রকম আর একটা ট্যুরিস্ট স্পট স্থাপন করার ক্ষেত্রে আপনার দপ্তরের কোনও পরিকল্পনা আছে কিনা?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** আমাদের এইরকম পরিকল্পনা পর্যটন কেন্দ্র হিসাবে গড়ে তোলার ব্যাপারে যাতে বিদেশি পর্যটককে আরও আকৃষ্ট করতে পারি সেইজন্য আমরা সুন্দরবনকে ঘিরে পরিকল্পনা নেবার ব্যবস্থা নিয়েছি। সেই সাথে হিমালয়ের স্থানুদেশে ডুয়ার্স অঞ্চলে তিস্তা প্রকল্পের পাশে একটা বড় প্রকল্প আমরা হাতে নিয়েছি, পরীক্ষা-নিরীক্ষা করে দেখা হচ্ছে।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, দীঘার পর্যটকদের অতিরিক্ত আকর্ষণের জন্য শঙ্করপুর মৎস্য বন্দর থেকে দীঘা পর্যন্ত একটা রোপওয়ে বানাবার জন্য একটি বেসরকারি ব্যবসায়ী প্রতিষ্ঠানের সঙ্গে কথা বলা হচ্ছে এবং তা শীঘ্রই রূপায়িত হবে—এটা কি সঠিক?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** বিষয়টা আমি জানি কিন্তু নির্দিষ্টভাবে পর্যটন দপ্তরের কাছে এটা আসেনি। শঙ্করপুরকে দীঘার মতো পর্যটন কেন্দ্র হিসাবে গড়ে তোলার কথা ভাবা হচ্ছে, রোপওয়ে নিয়ে দীঘা ডেভেলপমেন্ট অথরিটির সঙ্গে কথা হচ্ছে।

[12-00—12-10 P.M.]

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনি একটু আগে বললেন বিদেশি পর্যটকদের সংখ্যা দার্জিলিঙে সব থেকে বেশি। বর্তমানে দার্জিলিঙে নতুন করে যে আন্দোলন শুরু হয়েছে, তাতে বিদেশি পর্যটক আসার সংখ্যা কি কমে গেছে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এই মুহূর্তে অবস্থাটা কি সেটা আমি বলতে পারব না, তবে পর্যটকদের কাছে দার্জিলিঙের আকর্ষণ কমে গেছে এমন কোনও খবর আমাদের কাছে নেই। হিমালয়ের উত্তরপূর্ব প্রান্তে ১৯৬২ সালের পর থেকে বিদেশি পর্যটকদের কাছে নিষিদ্ধ এলাকা বলে চিহ্নিত ছিল। আমরা এই ব্যাপারে কেন্দ্রের কাছে বহু আবেদন-নিবেদন করেছিলাম,

কিন্তু জনতা দল কেন্দ্রে আসার পর ভি.পি.সিং-এর আমলে এটা তুলে দেওয়া হয়। তারপর থেকে দার্জিলিঙে এবং উত্তর-পূর্বাঞ্চল রাজ্যগুলিতে পর্যটকদের সংখ্যা বেড়েছে।

**শ্রী তপন হোড়ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, শান্তিনিকেতন ট্যুরিস্টদের কাছে একটি অন্যতম আকর্ষণ কেন্দ্র। এটাকে ট্যুরিজম কেন্দ্র হিসাবে গড়বার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** আমাদের সমাজে শান্তিনিকেতনের একটা বিশেষ অবস্থান আছে। এই বিশেষ অবস্থান মূলতঃ সংস্কৃতি জগতে যারা আছে তাদের কাছে এবং তাদের কাছে এর একটা আত্মিক আকর্ষণ আছে। একে ঘিরে আধুনিক পর্যটন কেন্দ্র বলতে যা বোঝায় সেটা আমরা করতে না পারলেও বিদেশি বা দেশি পর্যটকদের থাকার জন্য একটা পর্যটন আবাস আমরা রাজ্য সরকারের পক্ষ থেকে তৈরি করছি এবং এর নির্মাণ কার্য প্রায় শেষ হয়ে গেছে।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে গত বছর ১ লক্ষ ১৩ হাজার ট্যুরিস্ট আমাদের রাজ্যে এসেছিল। কিন্তু ওড়িষ্যা বা রাজস্থানের জনসংখ্যা আমাদের রাজ্যের চেয়ে কম, কিন্তু সেখানেও এর থেকে বেশি পর্যটক আসে। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গে বিদেশি পর্যটকদের সংখ্যা এত কম কেন?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গে বিদেশি পর্যটকদের সংখ্যা বা আগমন তুলনামূলকভাবে অন্যান্য রাজ্যের তুলনায় কম নয়। ১৯৯০-৯১ সালে আমাদের রাজ্যে ট্যুরিস্ট এসেছিল ১৩ লক্ষ ৩০ হাজার। দেখবেন সব থেকে ছোট ছোট রাজ্যগুলিতে, কেন্দ্রীয় সরকারের নমুনা সমীক্ষা অনুযায়ী, যেমন গোয়াতে পর্যটক সবচেয়ে বেশি আসে। তারপর আসে হিমাচলপ্রদেশে, তারপর ত্রিবান্দ্রমে, তারপর উত্তরপ্রদেশে এবং দিল্লি তো আছেই, কারণ এখানে এসে সবাইকে নামতে হয়। পর্যটক আকর্ষণের ব্যাপারটা আয়তনের সঙ্গে তুলনা করলে হয়না। প্রাকৃতিক সৌন্দর্যের ব্যাপারটা ২৯টা রাজ্যে আছে।

**শ্রী সৌগত রায় ঃ** র‍্যাঙ্কের দিক দিয়ে পশ্চিমবাংলার স্থান কত?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** ২৯টা রাজ্যের মধ্যে আমরা ১০ পারসেন্ট আছি।

**মিঃ স্পিকার ঃ** মি. রায়, মন্ত্রী মহাশয় আমাদের রাজ্যকে ১০ নম্বরী করতে রাজি হননি।

## Starred Questions

## (to which writteen answers were laid on the Table)

### রাজ্যের বাইরে চাল পাচার

***৭৭৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৪৭) **ডাঃ মোতাহার হোসেনঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, রেলপথ এবং সড়কপথে বহু পরিমাণ চাল দৈনিক রাজ্যের বাইরে চলে যাচ্ছে; এবং

(খ) অবগত থাকলে, এ ব্যাপারে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রতিবেশি রাজ্যে চাল নিয়ে যাবার ব্যাপারে কোনও বাধা-নিষেধ নাই। আন্তর্জাতিক সীমান্ত অতিক্রম করে চাল নিয়ে যাওয়া বন্ধ করার জন্য উপযুক্ত পুলিশি ব্যবস্থা নেওয়া হয়েছে। এ ব্যাপারে রাজ্য পুলিশের এনফোর্সমেন্ট শাখা সীমান্ত রক্ষা বাহিনী ও শুল্ক বিভাগের সহিত আলোচনা করিয়া যৌথভাবে ব্যবস্থা নিয়েছে।

### সাঁইথিয়া প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র

***৭৮০।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৯০) **শ্রী ধীরেন সেনঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বীরভূম জেলার সাঁইথিয়া শহরে অবস্থিত প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রটিকে 'গ্রামীণ স্বাস্থ্য কেন্দ্রে' রূপান্তরিত করা হয়েছে; এবং

(খ) সত্যি হলে, এই উন্নয়ন বাবদ রাজ্য সরকারের আর্থিক ব্যয় বরাদ্দের পরিমাণ কত?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) এই বাবদ মোট মঞ্জুরীকৃত অর্থের পরিমাণ ২,৯২,০০০ টাকা।

### শ্রীরামপুর মহকুমায় উদ্বাস্তুদের পাট্টা দলিল বিতরণ

***৭৮১।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৫২) **শ্রী আব্দুল মান্নানঃ** উদ্বাস্তু, ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্য যে, হুগলি জেলায় শ্রীরামপুর মহকুমায় ১৯৯১ সালে ১লা জানুয়ারি থেকে ৩১শে ডিসেম্বর পর্যন্ত বহু উদ্বাস্তুকে 'পাট্টা দলিল' বিতরণ করা হয়েছে;

(খ) সত্যি হলে, ঐরূপ উদ্বাস্তুদের সংখ্যা কত; এবং

(গ) ঐ মহকুমায় কোন কোন পুর এলাকায় কোন কোন কলোনিতে কতজনকে ঐ দলিল দেওয়া হয়েছে?

**উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্য।

(খ) ৫৫৫টি উদ্বাস্তু পরিবারকে।

(গ) পুর এলাকাভিত্তিক কলোনির নাম ও দলিল প্রাপ্ত উদ্বাস্তু পরিবারের সংখ্যা নিম্নরূপ—

**১। বৈদ্যবাটি পুরসভা**

| | | |
|---|---|---|
| (ক) শেওড়াফুলি সরকারি কলোনি নং ১ | — | ১৭ |
| (খ) শেওড়াফুলি সরকারি কলোনি নং ২ | — | ৩০ |
| (গ) শেওড়াফুলি সাপ্লিমেন্টারী স্কীম | — | ৪ |
| (ঘ) দীর্ঘাঙ্গে সরকারি কলোনি | — | ১১ |
| (ঙ) লাহানগর জবর দখল কলোনি (৬০৭ গ্রুপ) | — | ২২৩ |
| মোট | — | ২৮৫ |

**২। শ্রীরামপুর পুরসভা**

| | | |
|---|---|---|
| (ক) রাজ্যধরপুর সরকারি কলোনি | — | — |
| মোট | — | ২৩ |

**মাতলা নদীর ধারে যুব আবাসের পরিকল্পনা**

*৭৮২। (অনুমোদিত প্রশ্ন নং *২১৭৬) **শ্রী বিমল মিস্ত্রি ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ (যুবকল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দক্ষিণ ২৪-পরগনা জেলার ক্যানিং থানার অধীন মাতলা নদীর ধারে যুব আবাস গড়ে তোলার কোনও পরিকল্পনা আছে কি না; এবং

(খ) থাকলে, কতদিনে উক্ত কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**ক্রীড়া ও যুবকল্যাণ (যুবকল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মাতলা নদীর ধারে ক্যানিং থানায় আপাতত কোনও যুব আবাস গড়ে তোলার কোনও পরিকল্পনা নাই। তবে ঐ নদীর ধারে কুলতলি থানায় অবস্থিত কইখালিতে কেন্দ্রীয় সাহায্যে একটি যুব আবাস স্থাপনের প্রকল্প নেওয়া হয়েছে।

(খ) চলতি আর্থিক বছরেই প্রকল্পের কাজ শুরু করা যেতে পারে।

**ডায়মণ্ডহারবার মহকুমায় নতুন রাস্তা নির্মাণ**

*৭৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *৭৪৬০) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ও শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ডায়মন্ডহারবার মহকুমায় ১৯৮৯ হতে ১৯৯১ মার্চ পর্যন্ত পূর্ত দপ্তর নতুন কত মাইল রাস্তা মঞ্জুর করেছে; এবং

(খ) ১৯৮৯ হতে ১৯৯১ মার্চ পর্যন্ত ডায়মণ্ডহারবার সাব-ডিভিসনে পূর্ত দপ্তর কত মাইল নতুন রাস্তার কাজ শেষ করেছে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৯ হইতে ১৯৯১ মার্চ পর্যন্ত ডায়মন্ডহারবার মহকুমায় পূর্ত (সড়ক) বিভাগে নতুন কোনও রাস্তা মঞ্জুর হয় নাই।

(খ) ১৯৮৯ সালের পূর্বে মঞ্জুরীকৃত রাস্তার মোট ২৬৬০ কি.মি. কাজ ১৯৮৯ হইতে ১৯৯১ মার্চ পর্যন্ত শেষ হইয়াছে।

**মূলধন বৃদ্ধির জন্য সমবায় ব্যাঙ্কগুলিকে শক্তিশালীকরণ**

*৭৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *৫৯১) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের মূলধন পর্যাপ্ত পরিমাণে গড়ে তোলার জন্য রাজ্য সরকার সমবায় ব্যাঙ্কগুলিকে শক্তিশালী করার জন্য চিন্তা করছেন; এবং

(খ) সত্যি হলে, উক্ত বিষয়ে কি কি পদক্ষেপ নেওয়া হয়েছে?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) সরকারের পক্ষ থেকে নিম্নলিখিত পদক্ষেপ নেওয়া হয়েছে ঃ-

(১) সমবায় ব্যাঙ্কগুলির মূলধনের ভিত্তি দৃঢ়তর করার উদ্দেশ্যে রাজ্য সরকার ন্যাবার্ডেব দীর্ঘ মেয়াদী (এল.টি.ও.) তহবিল থেকে ঋণ গ্রহণ করে ঐ অর্থ শেয়ার ক্রয়-এ নিয়োগ করেছেন।

(২) ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের কৃষি ঋণ দাদনের জন্য কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্ক যে ঝুঁকি ও দায়িত্ব নিয়েছে সেই ঝুঁকির জন্য সরকার রিস্ক ফাণ্ড বাবদ প্রতি বৎসর উক্ত ব্যাঙ্কগুলিকে অনুদান দেয়। সেই অনুদানের মাধ্যমে ব্যাঙ্কগুলি স্পেশ্যাল ব্যাড ডেট রিজার্ভ ফান্ড গড়ে তোলে।

(৩) ন্যাবার্ডের সহায়তায় দুর্বল সমবায় ব্যাঙ্কগুলিকে পুনর্জীবীকরণ প্রকল্পের আওতায় আনার ব্যবস্থা গৃহীত হয়েছে।

(৪) ব্যবসায় উন্নয়ন প্রকল্প অনুসারে প্রাথমিক সমবায় সমিতি সহ সংশ্লিষ্ট কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কগুলির ঋণদান ও অন্যান্য কার্যকলাপ বহুমুখি প্রকল্পে যুক্ত করার সরকারি নির্দেশ দেওয়া।

(৫) রাজ্য সমবায় ব্যাঙ্ক উক্ত ব্যবস্থা বহুমুখিকরণ প্রকল্পের সঙ্গে সক্রিয়ভাবে সামিল হওয়ার জন্য টেকনিক্যাল মনি এবং ইভ্যালুয়েশন সেল গঠন করছে কাজের জন্য প্রয়োজনীয় দক্ষ কর্মী। এ ব্যাপারে যে সব বিধিগত প্রতিবন্ধকতা আছে সেগুলি দূরীকরণের উদ্দেশ্যে সরকারি আদেশনামা জারি করে যথাযোগ্য করেছেন।

## Loan from Financial Institutions for State Highways

***785.** (Admitted Question No. *1767) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Public Works (Roads) Department be pleased to state—

(a) whether the State Government has sought loan(s) from Private Sector/Private Financial Institutions for maintenance and repair of the State Highways in West Bengal.

(b) if so,

(i) the brief outlines of the Schemes for which loan(s) have been sought by the State Government;

(ii) the response from the Private Sector/Private Financial Institutions; and

(iii) the total amount sought to be taken as loan and how this amount is proposed to be repaid by the State Government?

**Minister-in-charge of Public Works (Road) Deptt.**

(a) With the appreciation of the Planning Commission, Govt. of India a proposal for obtaining financial assistance from a Financial Institution(s) for improvement/construction of a few important existing/new roads and bridges in the State is under active consideration of the State Govt. at present.

(b) (i) Final decision has not yet been taken by the Govt. towards materialisation of the programme.

(ii) Does not arise at this stage.

(iii) Does not arise.

**সুন্দরবনের সুধন্যখালি দ্বীপের জন্য প্রবেশ মূল্য**

*৭৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৬৭) **শ্রী শীশ মহম্মদ ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পর্যটকগণের সুন্দরবনের সুধন্যখালি দ্বীপে অবতরণ করে প্রাকৃতিক দৃশ্য ও বন্যপ্রাণী দেখার কোনও ব্যবস্থা আছে কি না;

(খ) থাকলে, প্রাকৃতিক দৃশ্য ও বন্যপ্রাণী দেখতে গেলে কোনও প্রবেশ মূল্য লাগে কি; এবং

(গ) 'খ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, জনপ্রতি ঐ প্রবেশ মূল্যের পরিমাণ কত?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। পর্যটকগণের সুন্দরবনের সুধনাখালি দ্বীপে অবতরণ করে প্রাকৃতিক দৃশ্য ও বন্যপ্রাণী দেখার ব্যবস্থা আছে।

(খ) হ্যাঁ, প্রবেশ মূল্য লাগে।

(গ) সুন্দরবনের পারমিট ফি জনপ্রতি সাত টাকা।

**Kandi Land Mortgage Bank**

***787.** (Admitted Question No. *2120) **Shri Atish Chandra Sinha :** Will the Minister-in-charge of the Co-operation Department be pleased to state—

(a) whether Kandi Land Mortgage Bank is in a moribund state;

(b) if so, what steps have been taken by the Government to

revive it; and

(c) what is the present position of the management and who is running the said Bank now?

**Minister-in-charge of the Co-operation Department :**

(a) No, the bank's condition was however in a bad shape for the last one year.

(b) The following steps taken by the Government have been able to reactivise the bank after its affairs get into an unhappy State during the last one years :-

i) Special stress has been given for collection of dues from the loanees;

ii) Government have sanctioned a sum of Rs. 1.95 crores under the Agricultural Debt Relief Scheme, 1990. As a result financial position of the bank has improved.

(c) As no board of directors could be elected after the lapse of 36 months of the election of the last board of directors, the Chief Executive Officer of the bank took over the charge of the management as per provision of the West Bengal Cooperative Societies Act, 1983. Presently, one Special Officer has been appointed to manage the affairs of the bank.

### পুরুলিয়া জেলায় নেহেরু যুবকেন্দ্র

***৭৮৮।** (অনুমোদিত প্রশ্ন নং *২৩৭২) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ (যুবকল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলার কোন কোন ব্লকে নেহেরু যুবকেন্দ্র আছে; এবং

(খ) উক্ত নেহেরু যুবকেন্দ্রগুলিতে কি কি কর্মসূচি গ্রহণ করা হয়?

**ক্রীড়া ও যুবকল্যাণ (যুবকল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পুরুলিয়া জেলার ব্লকে কোনও নেহেরু যুব কেন্দ্র নেই।

(খ) নেহেরু যুব কেন্দ্র কেন্দ্রীয় সরকারের একটি সংস্থা এই রাজ্য সরকার বা এই দপ্তরের অধীনস্থ নয়। তাই এই প্রশ্নের উত্তর দেওয়া সম্ভব নয়।

**বাঁকুড়া-রাইপুর রাস্তার উপর জয়পাণ্ডা নদীতে ওভার ব্রিজ নির্মাণ**

***৭৮৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৯২০) **শ্রী অমিয় পাত্র ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া-রাইপুর রাস্তার উপর জয়পাণ্ডা নদীতে ওভার ব্রিজ নির্মাণের কোনও পরিকল্পনা আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**রানাঘাট মহকুমা হাসপাতালে "ব্লাড ব্যাঙ্ক"**

***৭৯০।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪৬৪) **শ্রী সুভাষ বসু ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়ার রানাঘাট মহকুমা হাসপাতালে "ব্লাড ব্যাঙ্ক" খোলার কোনও পরিকল্পনা আছে কি না; এবং

(খ) থাকলে, কবে থেকে তা চালু হবে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আছে।

(খ) এখনই বলা সম্ভব নয়।

**রাজ্য সমবায় আবাসন**

***৭৯১।** (অনুমোদিত প্রশ্ন নং *২২৪৫) **শ্রী সোমেন্দ্রনাথ মিত্র ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্য সমবায় আবাসনে ১৯৯১ সাল হতে দুর্নীতি চলছে এরূপ কোনও তথ্য সরকারের নিকট আছে কি না;

(খ) থাকলে, তা দূর করার জন্য রাজ্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন;

(গ) এটা কি সত্যি যে, উক্ত আবাসন প্রকল্পের চেয়ারম্যান পদত্যাগ করেছেন; এবং

(ঘ) সত্যি হলে, কারণ কি?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না। এরূপ কোনও তথ্য সরকারের নিকট নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) হ্যাঁ।

(ঘ) চেয়ারম্যানের পদত্যাগের কারণ ব্যক্তিগত।

**বক্সা, জয়ন্তী প্রভৃতি এলাকায় পর্যটন শিল্পের উন্নয়ন**

*৭৯২। (অনুমোদিত প্রশ্ন নং *২১৩৩) **শ্রী নির্মল দাস ঃ** পর্যটন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বক্সা, জয়ন্তী প্রভৃতি এলাকায় পর্যটন শিল্পের উন্নয়নের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না;

(খ) থাকলে, তা কি কি;

(গ) কবে নাগাদ প্রস্তাবিত পরিকল্পনার কাজ শুরু হবে; এবং

(ঘ) রাজ্য সরকারের সাথে কেন্দ্রীয় সরকার এই পরিকল্পনা রূপায়ণে কোনও আর্থিক সাহায্য করছেন কি না?

**পর্যটন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) বকসাতে একটি তাঁবু প্রকল্প চালু করাই বর্তমান পরিকল্পনা।

(গ) কেন্দ্রীয় সরকারের মঞ্জুরি পাওয়া গেলেই কাজ শুরু হবে।

(ঘ) প্রকল্পটি কেন্দ্রীয় সরকারের আর্থিক সহায়তায় রূপায়ণের জন্য প্রস্তাব দেওয়া হয়েছে।

**শ্রমিক কল্যাণ পর্ষদ পরিচালিত হলিডে-হোম**

*৭৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *২০৯৯) **শ্রী মনোহর তিরকী ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) শ্রমিক কল্যাণ পর্ষদ পরিচালিত কোথায় কোথায় কতগুলি হলিডে হোম আছে; এবং

(খ) বছরে গড়ে কত জন শ্রমিক তার সুযোগ পায়?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে দিঘা, বকখালি, হলদিয়া এবং দার্জিলিঙে শ্রমিক কল্যাণ পর্ষদ পরিচালিত ৪টি হলিডে হোম আছে।

(খ) বর্তমানে বছরে গড়ে প্রায় ২০০০ জন শ্রমিক ও তাহাদের পরিবার বর্গ উক্ত হলিডে হোমের সুযোগ লইয়া থাকে।

### কো-অপারেটিভ সোসাইটির কর্মচারিদের সরকারি কর্মচারী হিসাবে গণ্য করার পরিকল্পনা

*৭৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৯৭) **শ্রী ঈদ মহম্মদ ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

এটা কি সত্যি যে, কো-অপারেটিভ সোসাইটির কর্মচারিদিগকে সরকারি কর্মচারী হিসাবে গণ্য করা হবে?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

না।

### কলমবাগান হতে পাথুরীয়া পর্যন্ত রাস্তাটির সংস্কার

*৭৯৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৫১৪) **শ্রী কমলাক্ষী বিশ্বাস ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তর ২৪-পরগনার বাগদা এলাকায় কলমবাগান হতে পাথুরীয়া পর্যন্ত কত কিলোমিটার রাস্তা পাকা হয়েছে; এবং

(খ) বেয়াড়া বাজার হতে আর কত কিলোমিটার পাকা রাস্তা তৈরি করতে বাকি আছে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) অনুমোদিত ৫.৮০ কি.মি. দীর্ঘ রাস্তা প্রকল্পটি কলমবাগান হইতে বেয়ারা পর্যন্ত বিস্তৃত এবং উহার নির্মাণকার্য সম্পূর্ণ।

(খ) প্রশ্ন ওঠে না।

### সমবায় সমিতির মাধ্যমে সার বন্টন

*৭৯৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৭৪) **শ্রী সমর বাওড়া ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্ধমান জেলায় ১৯৯১-৯২ আর্থিক বছরে সমবায় সমিতি মারফৎ মোট কত পরিমাণ সার বন্টন করা হয়েছে; এবং

(খ) ১৯৯২-৯৩ আর্থিক বছরে এই পরিমাণ কত হবে বলে আশা করা যায়?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্ধমান জেলায় ১৯৯১-৯২ আর্থিক বৎসরে মোট ৮৭? ৩৩৬ মেঃ টঃ সার বন্টন করা হয়েছে;

(খ) আশা করা যায় যে ১৯৯২-৯৩ আর্থিক বৎসরে ৯০,০০০ মেঃটঃ সার সমবায়গুলি মারফৎ বন্টন করা হবে।

**পানাগড় হতে মোরগ্রাম পর্যন্ত সড়কটির সংস্কার**

***৭৯৭।** (অনুমোদিত প্রশ্ন নং *২১৬৪) **শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পানাগড় হতে মোরগ্রাম পর্যন্ত (সড়কটি এন এইচ্ ৩৪-এর সহিত যুক্ত) রাস্তাটিকে চওড়া করার জন্য কত টাকা অনুমোদন করা হয়েছে;

(খ) উক্ত সড়কের নির্মাণ কার্য আরম্ভ হয়েছে কি না;

(গ) হয়ে থাকলে, কবে নাগাদ উক্ত কাজ আরম্ভ হয়েছে; এবং

(ঘ) 'গ' প্রশ্নের উত্তর না হলে, কারণ কী?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১০৬ (একশত ছয়) কোটি টাকা।

(খ) না।

(গ) প্রশ্ন ওঠে না।

(ঘ) নির্মাণকার্য আরম্ভের জন্য প্রয়োজনীয় প্রাথমিক কার্য এখনও সম্পূর্ণ হয় না। নকশা তৈরি জমি অধিগ্রহণ, বিদ্যুৎ টেলিফোন ও জলের পাইপ লাইন স্থানান্তকরণ এবং টেন্ডার চূড়ান্ত করণের কার্য চলিতেছে।

**সিঙ্গুর-উগলী পর্যন্ত রাস্তার কাজ**

***৭৯৮।** (অনুমোদিত প্রশ্ন নং *২২৩২) **শ্রী বিদ্যুৎকুমার দাস ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

সিঙ্গুর-উগলী পর্যন্ত রাস্তার কাজ কবে নাগাদ শেষ হবে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

নির্মাণকার্য সম্পাদনে প্রচুর জটিলতা সৃষ্টি হওয়ায় এখনই বলা সম্ভব নয়।

**খয়রামারী মৎস্যজীবী সমবায় সমিতি বিভক্ত**

*৭৯৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৩৮) **শ্রী ইউনুস সরকার ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে মুর্শিদাবাদ জেলার খয়রামারী মৎস্যজীবী সমবায় সমিতির কতিপয় সদস্য আলাদাভাবে কোনও সমিতি গড়ার আবেদন করেছেন; এবং

(খ) সত্যি হলে, এ বিষয়ে সরকারের সিদ্ধান্ত কি?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) প্রস্তাবটি বিবেচনাধীন।

**গ্রেট ইস্টার্ন হোটেলের উন্নতি সাধন**

*৮০০। (অনুমোদিত প্রশ্ন নং *৬৮০) **শ্রী আব্দুল মান্নান ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতার অবস্থিত গ্রেট ইস্টার্ন হোটেলটিকে পাঁচতারা হোটেলে উন্নীত করতে কি কি কর্মসূচি গ্রহণ করা হয়েছে;

(খ) উক্ত কর্মসূচির মধ্যে কোন কোন বিষয়গুলি বাস্তবায়িত হয়েছে; এবং

(গ) এজন্য কত টাকা ব্যয় হয়েছে?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গ্রেট ইস্টার্ন হোটেলকে একটি ৩০০ শয্যাবিশিষ্ট আন্তর্জাতিক মানের ৫ তারা হোটেলে রূপান্তরিত করার জন্য সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে। এই রিপোর্ট পাবার পর পরবর্তী কর্মসূচি স্থির হবে।

(খ) প্রস্তুত করার জন্য একটি সংস্থা মনোনীত হয়েছে। গ্রেট ইস্টার্ন হোটেল কর্তৃপক্ষ শীঘ্রই এই সংস্থাকে ঐ দায়িত্বভার গ্রহণের জন্য প্রয়োজনীয় আদেশ দেবেন।

(গ) এখনও পর্যন্ত এই উদ্দেশ্যে কোনও অর্থ ব্যয় হয়নি।

**মথুরাপুর গ্রামীণ হাসপাতাল হতে ঘোড়াদল পর্যন্ত রাস্তাটির নির্মাণ কার্য**

***৮০১।** (অনুমোদিত প্রশ্ন নং *৭৫৪) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মথুরাপুর থানার গ্রামীণ হাসপাতাল হতে ঘোড়াদল পর্যন্ত রাস্তাটির কত মাইল কাজ সম্পূর্ণ হয়েছে; এবং

(খ) আর কত মাইল রাস্তার কাজ এখনও বাকি আছে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাস্তাটির ৩.৫ কি.মি. পরিসরের নির্মাণকার্য সম্পূর্ণ হইয়াছে।

(খ) ৫ কি.মি. পরিসরের নির্মাণকার্য এখনও বাকি আছে।

**কালীপুর হতে কোতুলপুর পর্যন্ত রাস্তাটির সংস্কার**

***৮০২।** (অনুমোদিত প্রশ্ন নং *১১৫৪) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে কালীপুর থেকে কোতুলপুর (৩০ নং) বাস চলাচলকারী রাস্তাটির অবস্থা অত্যন্ত শোচনীয়; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, উক্ত রাস্তাটি মেরামত করার জন্য সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করেছেন কি না?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ তবে আংশিক।

(খ) রাস্তাটির অংশবিশেষ এ প্রয়োজনীয় মেরামতের ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

**"বেনফেড" সম্পর্কে সরকারি সিদ্ধান্ত**

***৮০৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৭৭) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, টাকার অপব্যবহার এবং দুর্নীতির অভিযোগে এক সরকারি রিপোর্টে রাজ্যের সর্বোচ্চ সমবায় বিপনন সংস্থা বেনফেড তুলে দেওয়ার প্রস্তাব করা হয়েছে; এবং

(খ) সত্যি হলে, বেনফেডের ভবিষ্যৎ সম্পর্কে রাজ্য সরকার কি সিদ্ধান্ত নিচ্ছেন?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বেনফেড তুলে দেওয়ার কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন নাই।

(খ) সংস্থার পরিচালন ব্যবস্থার উন্নতি ও কাঠামোগত উন্নয়নের জন্য চেষ্টা করা হইতেছে।

**রাজ্যে নতুন স্টেডিয়াম নির্মাণের পরিকল্পনা**

***৮০৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪৭২) **শ্রী সুভাষ বসু ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে খেলাধুলা ও জিমনাসিয়ামের জন্য নতুন কোনও স্টেডিয়াম তৈরির পরিকল্পনা বর্তমানে আর্থিক বছরে আছে কি না; এবং

(খ) থাকলে, উক্ত স্টেডিয়াম নির্মাণ কোন কোন জায়গায় হবে?

**ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এবং

(খ) বর্তমানে চলতি প্রকল্পগুলির কাজ শেষ করার প্রতি জোর দেওয়া হচ্ছে।

**আলিপুরদুয়ার মহকুমায় শিলতোর্ষা নদীর উপর সেতু নির্মাণ**

***৮০৫।** (অনুমোদিত প্রশ্ন নং *২১৩১) **শ্রী নির্মল দাস ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জলপাইগুড়ি জেলায় আলিপুরদুয়ার মহকুমায় শিলতোর্ষা নদীর উপর (শিলবাড়ি হাটের অদূরে) একটি স্থায়ী সেতু (পাকা) নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না;

(খ) থাকলে, পাকা সেতু নির্মাণ কাজ কবে নাগাদ শুরু হবে;

(গ) সেতু নির্মাণের প্রাথমিক কাজ (বোরিং, মাটি পরীক্ষা, ডিজাইন, স্থান নির্বাচন) শেষ হয়েছে কি না;

(ঘ) প্রস্তাবিত স্থায়ী পাকা সেতু নির্মাণে কত অর্থের প্রয়োজন;

(ঙ) উক্ত সেতু নির্মাণের জন্য কোনও অর্থ সাহায্য পাওয়ার সম্ভাবনা আছে কি না;

(চ) থাকলে, কোথা থেকে পাওয়া যাবে; এবং

(ছ) ফেয়ার ওয়েদার ব্রিজ নির্মাণের ২৯শে ফেব্রুয়ারি, '৯২ কত কোটি টাকা সরকারের ব্যয় হয়েছে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) একটি প্রস্তাব বিবেচনাধীন আছে।

(খ) সেতু নির্মাণের চূড়ান্ত সিদ্ধান্ত গৃহীত না হলে বলা সম্ভব নয়।

(গ) না।

(ঘ) প্রায় ১৭ (সতের) কোটি টাকা।

(ঙ) না।

(চ) প্রশ্ন ওঠে না।

(ছ) এই দপ্তরের মাধ্যমে ১৯৮৩-৮৪ থেকে ১৯৯১-৯২ পর্যন্ত প্রায় ১.২৩ কোটি টাকা খরচ হয়েছে।

**চা বাগান শ্রমিকদের সাহায্যে ব্যয়**

***৮০৬।** (অনুমোদিত প্রশ্ন নং *২১০০) **শ্রী মনোহর তিরকী ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) চা বাগান শ্রমিকদের জন্য শ্রমিক কল্যাণ পর্ষদ কি কি কাজ করে থাকে; এবং

(খ) বৎসরে গড়ে কত টাকা খরচ করে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গ শ্রমিক কল্যাণ পর্ষদ চা-বাগান অঞ্চলে অবস্থিত উহার শ্রমিক কল্যাণ কেন্দ্রগুলোর মাধ্যমে নানাপ্রকার মনোরঞ্জক ও কল্যাণমূলক কাজ যথা বিভিন্ন খেলাধূলার জন্য সরঞ্জাম কেনা, বাৎসরিক ক্রীড়া প্রতিযোগিতার ব্যবস্থা করা, বেতার দূরদর্শন ও সিনেমা দেখানোর ব্যবস্থা করা, ভানুভক্ত জয়ন্তী উদযাপন, মে-দিবস ইত্যাদি সাংস্কৃতিক উৎসব পালনে উৎসাহ দান ছেলেমেয়েদের উচ্চশিক্ষার জন্য জলপানির ব্যবস্থা করা এবং শ্রমিক ও তাদের পোষ্যদের জন্য কয়েকটি কেন্দ্রে সেলাই ও বোনা শেখানোর ব্যবস্থা করে থাকে। শ্রমিকদের অবসর কাটানোর জন্য হলিডে-হোম আছে।

(খ) বৎসরে গড়ে আনুমানিক এক লক্ষ টাকা খরচ হয়ে থাকে। এছাড়াও উত্তরবঙ্গে 'মে দিবস' পালনের জন্য আলাদাভাবে ৫০.০০০ টাকা খরচ করা হয়।

**ইলামবাজার তিলপাড়া এবং নলহাটি ব্রিজ হতে অনাদায়ি টোল**

***৮০৭।** (অনুমোদিত প্রশ্ন নং *২১৭০) **শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বীরভূম জেলায় ১৯৯০-৯১ সালে ইলামবাজার, তিলপাড়া এবং নলহাটী ব্রিজ হতে বহুদিন যাবত টোল ট্যাক্স আদায় করা হয় নি; এবং

(খ) সত্যি হলে,

(১) এর কারণ কি;

(২) কতদিন উক্ত কর আদায় করা হয় নি; এবং

(৩) অনাদায়ীকৃত টাকার পরিমাণ কত?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, সত্য নহে।

(খ) ১, ২, ৩, প্রশ্ন ওঠে না।

**'বনবাস কুটীর' থেকে পূর্ত বিভাগের কার্যালয়টি স্থানান্তরের পরিকল্পনা**

***৮০৮**। (অনুমোদিত প্রশ্ন নং *২২৩৩) **শ্রী বিদ্যুৎকুমার দাস ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্ধমান বিশ্ববিদ্যালয়ের 'বনবাস কুটীর' বাড়িটি থেকে পূর্ত (কার্য) বিভাগের কার্যালয়টি স্থানান্তরিত করার কোনও পরিকল্পনা আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ স্থানান্তরিত করা হবে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিষয়টি বিবেচনাধীন কার্যালয়টি স্থানান্তরিত-করার জন্য বিকল্প বাড়ি অথবা 'ভেস্টেড' জমি খোঁজ করা হচ্ছে।

(খ) কোনও সুনির্দিষ্ট তারিখ বলা সম্ভব নয়। কারণ জমি পাওয়া গেলেও প্রশাসনিক অনুমোদন ও প্রয়োজনীয় অর্থ মঞ্জুরি হবার পরও কার্যালয় ভবনটি নির্মাণের জন্য কমপক্ষে এক বৎসর সময় প্রয়োজন।

**তিস্তা ব্যারেজ এলাকায় পর্যটন কেন্দ্র খোলার পরিকল্পনা**

***৮০৯**। (অনুমোদিত প্রশ্ন নং *৬৭৯) **শ্রী আব্দুল মান্নান ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, শিলিগুড়ির কাছে তিস্তা ব্যারেজ এলাকায় আন্তর্জাতিক মানের একটি পর্যটন কেন্দ্রের পরিকল্পনা আছে;

(খ) সত্যি হলে, ঐ পরিকল্পনা অনুযায়ী কি কি কর্মসূচি নেওয়া হয়েছে; এবং

(গ) এ জন্য রাজ্য সরকারের কত টাকা ব্যয় হবে?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, শিলিগুড়ির কাছে তিস্তা ব্যারেজ এলাকায় আন্তর্জাতিক মানের একটি পর্যটন কেন্দ্রের পরিকল্পনা আছে।

(খ) ২০৭.৫ একর জমি রাজ্য পর্যটন বিভাগের হাতে ন্যস্ত হয়েছে। এই জায়গাটিকে দার্জিলিঙ, ডুয়ার্স ইত্যাদি ভ্রমণের কেন্দ্রবিন্দু করে গড়ে তোলা নিয়ে চিন্তাভাবনা হচ্ছে। এখানে বেসরকারি উদ্যোগে হোটেল নির্মাণ, জলভ্রমণ ও জলক্রীড়া, গলফ খেলা, মৎস্য শিকার, নিকটবর্তী পর্যটন কেন্দ্রগুলিতে যাতায়াতের জন্য পর্যটন পরিবহন ব্যবস্থা ইত্যাদি সমীক্ষা করা হচ্ছে।

(গ) এজন্য রাজ্য সরকারের কত ব্যয় হবে তা সমীক্ষার রিপোর্ট ও কেন্দ্রীয় সরকার কি পরিমাণে ব্যয় মঞ্জুর করেন তার উপর নির্ভর করবে।

### আনন্দ মডেল পাইলট প্রোজেক্ট

***৮১০।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৮) **শ্রী দিলীপ মজুমদার ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, পশ্চিমবঙ্গে উৎকৃষ্টমানের পাট উৎপাদনের জন্য 'আনন্দ মডেল পাইলট প্রোজেক্ট, প্রকল্পটি চালু করার বিষয়টি রাজ্য সরকারের বিবেচনাধীন আছে; এবং

(খ) সত্যি হলে, প্রকল্পটির রূপরেখা কিরূপ?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এবং

(খ) বিশেষভাবে গঠিত সমবায় পরিকাঠামোর মাধ্যমে পশ্চিমবঙ্গে পাট উৎপাদন ও বিপনন ব্যবস্থায় উন্নতি সাধনের জন্য ন্যাশনাল ডেয়ারি ডেভেলপমেন্ট বোর্ডের সহযোগিতার একটা প্রস্তাব পশ্চিমবঙ্গ সরকারের বিবেচনাধীন রহিয়াছে। ব্যাপক আলোচনার মাধ্যমে খসড়া রূপরেখাটিকে চূড়ান্ত রূপ দেওয়ার প্রচেষ্টা করা হইতেছে।

### বীর শহীদ নিত্যানন্দ সাহার স্মৃতি প্রতিষ্ঠা

***৮১১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪৬৯) **শ্রী সুভাষ বসু ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) অমর বীর শহিদ নিত্যানন্দ সাহার একটি মূর্তি (পুনঃ প্রতিষ্ঠা) করা হবে কি না; এবং

(খ) যদি হয়, তাহলে কবে নাগাদ প্রতিষ্ঠা করা হবে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পায়রাডাঙ্গা স্টেশনের সন্নিকটে শহীদ নিত্যানন্দ সাহার একটি অর্দ্ধাবায়ব মূর্তি পুনঃ প্রতিষ্ঠার পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে।

(খ) উপযুক্ত আর্থিক ব্যবস্থা হলে এবং আনুষঙ্গিক প্রচলিত প্রথা মেনে আশা করা যায় মূর্তিটি দু-এক বছরের মধ্যে পুনঃ প্রতিষ্ঠা করা যাবে।

## ADJOURNMENT MOTION

Today I have received two notices of Adjournment Motion. The first is from Shri Sobhan Deb Chattopadhyay on the subject of alleged developmental work by the Calcutta Municipal Corporation at Ballygunge in the wake of Bye-election at Ballygunj and the second is from Shri Abdul Mannan on the subject of alleged attack on Congress party office at Jhargram, Midnapore on 18.5.1992.

The subject matters of the Motions do not merit adjournment of the business of the House.

Members may call the attention of the Ministers concerned through calling attention, question, mention etc.

I, therefore, withhold my consent to the Motions.

One Member may, however, read out the text of his Motion as amended.

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার স্যার, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ, জরুরি এবং সাম্প্রতিক একটা নির্দিষ্ট বিষয়ের উপর আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছে। বিষয়টি হল ঃ-

সরকারি প্রশাসনকে কাজে লাগিয়ে নির্বাচনে জয়লাভ করার জন্য কলকাতা পৌরসভার বালিগঞ্জ কেন্দ্রে ব্যাপক রাস্তা মেরামত, জলের ব্যবস্থা ও আলোর ব্যবস্থা করছেন। বিষয়টি অনৈতিক এবং নির্বাচনের নীতি বহির্ভুত। জনসাধারণের গণতান্ত্রিক এক চেতনার প্রতি বিশ্বাস হারিয়ে এই চক্রান্ত বামফ্রন্ট করছে।

## CALLING AATTENTION.

**Mr. Speaker :** Today I have received three notices of Calling

Attention, namely :-

| | |
|---|---|
| 1. Recent cyclonic storm at Siliguri and its adjacent areas and relief measures taken by the State Government | : Shri Deba Prasad Sarkar : and Shri Saugata Roy |
| 2. Reported power failure at Gobardanga, North 24-Parganas for last four days. | : Shri Prabir Banerjee |
| 3. Reported illegal lock-out of Kesoram Rayon Factory at Hooghly district. | : Shri Abdul Mannan |

I have selected the notice of Shri Prabir Banerjee on the subject of reported power failure at Gobardanga, North 24 Parganas for last four days.

The Minister-in-charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Probodh Chandra Sinha :** Sir, the statement will be made on the 26th May, 1992.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, the Minister-in-charge of Relief and Welfare (Relief) Department will make a statement on the subject of recent cyclonic storm at Ilambazar, Birbhum.

(Attention called by Shri Deba Prasad Sarkar and Shri Birendra Kumar Maitra on the 19th May, 1992)

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your permission I am making the statement on behalf of the Minister-in-charge of Relief and Welfare (Relief) Department.

Mr. Speaker, Sir,

I rise to make a statement in response to Calling Attention Notice given on 19.5.92 by Mr. Deba Prasad Sarkar, M.L.A. and Mr. Birendra Kumar Moitra, M.L.A. on recent cyclonic storm resulting in loss of lives and property in the Ilambazar area of Birbhum district and measures taken by the State Govt. for the victims.

On 16.5.92 a cyclonic storm swept through Ilambazar Block of Birbhum district in the afternoon. The cyclonic storm lasted for about twenty minutes.

As a result of this calamity seven Gram Panchayets, namely, (1) Joydev, (2) Sirsha, (3) Dharempur, (4) Ghurisha, (5) Illambazar, (6) Nanasole (Part) and (7) Bilati (part) were affected of which Illambazar and Ghurisha Gram Panchayets were severely affected.

Four persons, namely, (1) Sk. Harroj (male) of village Baruipur, Illambazar G.P., (2) Rejina Khatun (female) of village Baruipur, Illambazar G.P., (3) Khajesta Bibi (female) of village Nahana, Ghurisha G.P. and (4) Tohura Bibi (female) of village Barachaturi, Joydev G.P. died due to house collapse.

Eight persons were injured. Of them, 2 were hospitalised, one in local P.H.C. and one referred to Sian Hospital. The rest were given first-aid in the local Health Centre.

Two hundred sixty-three houses were fully damaged and three hundred fifty-three houses were partly damaged.

Boro crop in six hundred hectares in thirty moujas of Illambazar Block was affected.

Ten nos. of high tension electric towers were damaged affecting supply of power to the entire district.

Four hundred tarpaulins have already been distributed among the affected families and Rupees nine thousand has already been allotted for the affected families. Further sanction of 200 tarpaulins, 10 M.T. of Wheat and Rs. 10,000/- as special G.R. have been made in favour of D.M., Birbhum for the purpose. Ex-gratia grant for the legal hetra of the deceased persons will be considered on receipt of proposal from the district authorities as per usual norms.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** The Minister-in-charge of Health and Family Welfare Department to make a statement on the subject of alleged death of sixty-five Gastroenteritis patients at Katwa Sub-divisional Hospital.

(Attention called by Shri Anjan Chatterjee on the 20th May, 1992.)

**Shri Nasiruddin Khan :** Sir, point of order.

**Mr. Speaker :** No, point of order. Please, take your seat.

[12-10—1-30 P.M.](including adjournment)

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় শ্রী অঞ্জন চ্যাটার্জি, এম.এল.এ. মহাশয় কর্তৃক বিধানসভায় দৃষ্টি আকর্ষণী প্রস্তাবের উত্তরে জানাই যে :

গত জানুয়ারি থেকে এপ্রিল '৯২ পর্যন্ত প্রাপ্ত রিপোর্টে জানা যায় যে বর্ধমান জেলার কাটোয়া মহকুমা হাসপাতালে আন্ত্রিকে মোট রোগী ভর্তির সংখ্যা ৮৮৬ এবং তার মধ্যে মৃতের সংখ্যা ৬৬, উপযুক্ত সমীক্ষায় জানা গেছে যে উক্ত রোগীদের মধ্যে ৬৮৬ জন কাটোয়া মহকুমার এবং তার মধ্যে মৃতের সংখ্যা ৪৪,

কাটোয়া মহকুমা হাসপাতালে আন্ত্রিক রোগাক্রান্ত ব্যক্তিদের বিবরণ নিম্নরূপ ঃ

| দাঁইহাট পৌর এলাকা | আক্রান্ত | মৃত |
|---|---|---|
| | ১৩ | ৩ |
| কাটোয়া পৌর এলাকা | ১৩৩ | ৩ |
| কাটোয়া ১নং ব্লক | ২১৬ | ১৫ |
| কাটোয়া ২নং ব্লক | ৮৭ | ৩ |
| কেতুগ্রাম ১নং ব্লক | ৮৫ | ৬ |
| কেতুগ্রাম ২নং ব্লক | ৮৮ | ৮ |
| মঙ্গলকোট ব্লক | ৬৪ | ৬ |

উক্ত এলাকাগুলিতে ৭৯১টি বাড়ি, ২৯২টি পুকুর ২২টি কুয়া, ৬৮টি নলকূপ জীবানুমুক্ত করা হয়েছে। উক্ত এলাকার জনসাধারণের মধ্যে মোট ১,০৫,০৫০টি হ্যালোজেন বড়ি ও ৫১০টি ও.আর.এস. প্যাকেট বিতরণ করা হয়েছে। বর্ধমান মেডিক্যাল কলেজ থেকে একজন বিশেষজ্ঞ বিভিন্ন সময়ে উক্ত এলাকার রোগীর ১৪টি মলের নমুনা পরীক্ষা করেন। তাতে ই. কোলি. ইনফেকশন ছাড়া আর কোনও জীবাণু সংক্রমণ লক্ষ্য করা যায় নি। পাবলিক হেলথ ল্যাবরেটরি থেকে কাটোয়া মহকুমার বিভিন্ন এলাকার জলের নমুনা সংগ্রহ করা হয়েছে। স্বাস্থ্য বিভাগ থেকে একজন এপিডেমিওলজিস্ট সহ মেডিক্যাল টিম পাঠানো হয়েছিল। কাটোয়া মহকুমার বিভিন্ন আক্রান্ত এলাকা ঘুরে উক্ত টিম ঘটনাগুলির সমীক্ষা করে জেলা স্বাস্থ্য দপ্তর ও মহকুমা স্বাস্থ্য দপ্তরকে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের নির্দেশ দিয়েছেন। এছাড়াও জেলার মুখ্যস্বাস্থ্য আধিকারিকের তত্ত্বাবধানে জেলার ও মহকুমার বিভিন্ন আধিকারিকবৃন্দ ও প্যারামেডিক্যাল টিম আক্রান্ত এলাকায় রোগ নিয়ন্ত্রণ কর্মসূচি ও স্বাস্থ্যশিক্ষার ব্যবস্থা করেছেন। রোগ নিয়ন্ত্রণ কর্মসূচিতে স্থানীয় পঞ্চায়েত ও পৌর প্রতিষ্ঠানের সহযোগিতা নেওয়া হয়েছে।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মিঃ স্পিকার স্যার, একটা প্রিভিলেজ মোশন ছিল শ্রী নাসিরুদ্দীন খানের। আপনাকে ১৯ তারিখে দেওয়া হয়েছে, সেটার ব্যাপারে বলুন।

**মিঃ স্পিকার ঃ** পরে হবে।

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** মাননীয় স্পিকার মহাশয়, ঝঞ্ঝা বিধ্বস্ত এলাকায় রিলিফ সম্পর্কে মন্ত্রী মহাশয় একটা বিবৃতি দিয়েছেন। এই সম্পর্কে আমি বলছি যে আমি গতকাল রিলিফের ব্যাপারে ওই ঝঞ্ঝা বিধ্বস্ত এলাকায় গিয়েছিলাম। আমার সঙ্গে ছিলেন মাননীয় সদস্য শ্রী ভক্তিভূষণ মন্ডল, মাননীয় সাংসদ শ্রী দেবব্রত বিশ্বাস এবং আমাদের বিধানসভার প্রাক্তন সদস্যা অপরাজিতা গোপ্পী। সেখানে যে এলাকায় ক্ষতিগ্রস্ত হয়েছে, সেই এলাকায় রিলিফের কাজ যথারীতি চলছে সরকারি উদ্যোগে এবং ওই এলাকার মানুষও উদ্যোগ নিয়ে মেরামতির কাজ করছেন। আমরা ই, সি, এস, সির মাধ্যমে পরিবার পিছু ৫ কে, জি চাল-ডাল, ধুতি, শাড়ি, লুঙ্গি দেওয়ার ব্যবস্থা করে এসেছি।

## MENTION CASES

**শ্রী নরেন হাঁসদা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এলাকার একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে সমাধান দাবি করছি। স্যার, বেলপাহাড়ি থানার অন্তর্গত বাঁশপাহাড়ি, ভুলাবেদা, শিমুলপাল, সোঁদপাড়া এবং বেলপাহাড়ি অঞ্চলগুলি আদিবাসী অধ্যুষিত এলাকা। এলাকাটি যোগাযোগ বিচ্ছিন্ন এবং জঙ্গল ঘেরা। এই অঞ্চলে চিকিৎসার অভাবে প্রতি বছর বেশ কিছু মা ও শিশু মারা যায়। শিকড়-বাকড়ই ঐ অঞ্চলের মানুষের চিকিৎসার অবলম্বন। বেলপাহাড়ি থানার তামাজুড়ি গ্রামে একটি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র খুলে ঐ এলাকার আদিবাসী মানুষজনকে যাতে বাঁচানোর ব্যবস্থা করা যায় তারজন্য আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি।

**শ্রীমতী কুমকুম চক্রবর্তী ঃ** অনারেবল স্পিকার স্যার, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমরা দেখতে পাচ্ছি যুগান্তর এবং অমৃতবাজার পত্রিকা দীর্ঘদিন বন্ধ হয়ে আছে এবং এই পত্রিকার কর্তৃপক্ষ, মালিক তারা শ্রমিক কর্মচারিদের প্রভিডেন্ট ফান্ডের টাকা আত্মসাৎ করে রেখেছে এবং আমরা এটাও জানি যে ইউনাইটেড ব্যাঙ্ক অব ইন্ডিয়ার নেতৃত্বে যে কনসোটিয়াম গঠিত হয়েছে তারাও এই প্রভিডেন্ট ফান্ডের টাকা আত্মসাৎ করার বিষয়ে দৃষ্টি আকর্ষণ করেছেন এবং ভেবে দেখছেন নতুন করে সাহায্য করা যাবে কিনা। অতি সম্প্রতি কলকাতার একটি সংবাদপত্রের মালিক, কর্তৃপক্ষকে এই প্রভিডেন্ট ফান্ডের টাকা আত্মসাৎ করার বিষয়ে গ্রেপ্তার করা হয়েছে। স্যার, আমরা জানতে চাই এই দপ্তর এই কর্তৃপক্ষ—যুগান্তর, অমৃতবাজারের কর্তৃপক্ষ-এর এই চরম অপরাধের জন্য কোনওরকম শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করবেন কিনা যা শ্রমিক কর্মচারিদের বিরুদ্ধে যাচ্ছে এবং তাদের সঞ্চিত টাকা আত্মসাৎ করেছে। এ বিষয়ে আমি প্রভিডেন্ট ফান্ডে দপ্তরের কাছে সভার মাধ্যমে জানতে চাই।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষা দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার,

সম্প্রতি এ বছর স্কুলের পাঠ্যপুস্তকের দাম এত মারাত্মকভাবে বেড়ে গেছে যে এ রাজ্যের দরিদ্র ছাত্রছাত্রীদের পড়াশুনা বন্ধ হবার উপক্রম হয়েছে। এর ফলে অভিভাবকরাও একটা চরম দুরবস্থার মধ্যে পড়েছেন। তারা ছেলেমেয়েদের পড়াশুনা করার বই কিনে দিতে পারছেন না। এরকম একটা পরিস্থিতি চলতে পারে না। এতে পড়াশুনার ব্যাপারে ভীষণ অসুবিধা হচ্ছে। দুর্মূল্যের জন্য ছাত্রছাত্রীরা পড়াশুনা করতে পারবে না এরকম একটা পরিস্থিতি চলতে পারে না। জিনিসপত্রের দাম বেড়েছে ঠিকই কিন্তু হঠাৎ বই-এর দাম এতখানি কেন বাড়ল বুঝতে পারছি না। রাজ্য সরকারের কাছে আমার দাবি, বই-এর দাম এত বাড়ল কেন তা অনুসন্ধান করে দেখুন। আমার দাবি, স্কুলের পাঠ্য পুস্তকের দাম ছাত্রছাত্রী বা অভিভাবকদের ক্রয় ক্ষমতার মধ্যে যাতে থাকে তার ব্যবস্থা করা হোক। প্রয়োজনে এক্ষেত্রে ভরতুকি দেবার ব্যবস্থা করা হোক। রাজ্য সরকার একদিকে অবৈতনিক মাধ্যমিক শিক্ষার কথা বলছেন অপর দিকে পাঠ্যপুস্তক ও আনুষঙ্গিক জিনিসপত্রের দাম যে ভাবে বেড়ে যাচ্ছে বা পড়াশুনার খরচ এত বেড়ে যাচ্ছে যে আজকে অবৈতনিক শিক্ষা ব্যবস্থাটা একটা প্রহসনে পর্যবসিত হয়েছে। এ ব্যাপারে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং প্রয়োজনীয় পাঠ্যপুস্তকের মূল্য যাতে কমানো যায় বা নামানো যায় তার ব্যবস্থা করার জন্য বলছি।

**মিঃ স্পিকার ঃ** এখন বিরতি, আবার আমরা মিলিত হ'ব ১।। টার সময়।

(At this stage the House was adjourned till - 1-30 P.M.)

[1-30—1-40 P.M.] (After Adjournment)

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই হাউস মাত্র কিছুদিন হল বসেছে। আপনি এখন নিজের চোখে দেখুন, যদিও আপনি ওদের অনেক প্রটেকশন দেন এবং দিচ্ছেনও। আপনি ট্রেজারি বেঞ্চের প্রথম সারি থেকে দেখুন, দেখে বলুন আপনার লজ্জা হচ্ছে কি না। এইরকম ভাবে যদি হাউসকে ছোট করা হয়, এত ছোট মনে করেন তাহলে হাউস তো বন্ধ করে দিলেই হয়, এত খরচ করছেন কেন? আর মুখ্যমন্ত্রীর তো পাত্তাই পাওয়া যায় না, তিনি অ্যাট অল ইন্টারেস্টেড নন, হাউসে আসার ব্যাপারে। তিনি হাউসকে কেয়ার করেন না। আমি যেটা বলতে চাইছিলাম বামফ্রন্ট সরকার এই হাউসকে যেন ঘৃণার চোখে দেখছে।

**শ্রী রবীন মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় বিরোধী দলের পক্ষ থেকে বারেবারে এই কথা বলা হয়, ঠিক আছে। তারপর এই ব্যাপারে যা সমালোচনা হয়, সেটা হয়। আপনিও বলেন, সেটা মেনে নিচ্ছি। কিন্তু আমাদের জানার বিষয় সংসদীয় গণতন্ত্রের বিরোধী দলের যে ভূমিকা সেটা এখানে পালন করা হয় না। বিরোধী দল কখনও কখনও এমন পরিস্থিতি সৃষ্টি করেন, যে তাদের কেউই উপস্থিত থাকেন না, হয়ত একজন দুজন বসে থাকেন, যেমন চাচা সাহেব একলা বসে থাকেন তাতে হাউসের মর্যাদা বাড়ে না। কোনও সময় দেখা যায় আমাদের সরকারের ট্রেজারি বেঞ্চ থেকে গুরুত্বপূর্ণ আলোচনা হচ্ছে, তাঁরা উপস্থিত না থাকলে একই রকম ভাবে সমান মর্যাদা ক্যারি কি করে করবে? আমি বলতে চাই, দায়িত্বশীল বিরোধী দল তাঁরা যাতে তাঁদের দায়িত্ব ঠিক ভাবে পালন করেন। কখনও কখনও দেখা যায়

প্রফেশনাল ওয়েতে বিরোধী দলের সদস্যরা সই করে চলে যান, এতে বিরোধী দলে দায়িত্ব পালন করা যায় না। আমাদের রাজ্যের বিরোধী দল, কংগ্রেস দল চরম দায়িত্ব জ্ঞানহীনতার পরিচয় দিচ্ছেন বিশেষ করে আমাদের রাজ্যে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি তো অভিজ্ঞ মানুষ, আপনি গোটা পৃথিবী ঘুরেছেন, আমি একটা বিষয় বলছি, আপনি আমাকে পারমিশন দিয়েছেন, আপনাকে আমি নোটিশ দিয়েছি, আপনি সুযোগটা দেবেন। আমি রবীন বাবুর কাছে কৃতজ্ঞ, তিনি যা বলেছেন তার জন্য, বিরোধী দলকে যেমন দায়িত্ব পালন করতে হবে, সরকারি দলের সদস্যদেরও দায়িত্ব পালন করতে হবে। বিধানসভার প্রত্যেক সদস্যকে বিফোর ইলেকশন নমিনেশন জমা দেবার সময় সংবিধানের প্রতি আনুগত্য প্রকাশ করে শপথ নিতে হয়। আফটার ইলেকশন স্পিকার বা স্পিকার প্রোটেমের কাছে আবার সংবিধানের প্রতি আনুগত্যের শপথ নিতে হয়। আর যাঁরা মন্ত্রী হন তাদের এ ছাড়াও আরও একবার শপথ নিতে হয়, অর্থাৎ তাঁদের তিন-বার শপথ নিতে হয়। তাঁদের মন্ত্রী হবার সময় গভর্নরের কাছে শপথ নিতে হয় এবং তাঁদের প্রত্যেককে বলতে হয়, as per law established I will uphold the presting of India. এখন আমার মন্ত্রিসভার কাছে তথা মাননীয় মন্ত্রী মহোদয়গণের কাছে জিজ্ঞাস্য, কোন সংবিধানে লেখা আছে, কোন সংসদীয় গণতান্ত্রিক রীতিতে এ-কথা বলা আছে, যে মন্ত্রিসভার একজন মন্ত্রী তিনবার শপথ নেবার পরে বলতে পারেন, কংগ্রেসিদের হাত কেটে নাও, হাত পা কেটে নাও? কোন সংসদীয় গণতান্ত্রিক রীতি বলে, ১৬টি মার্ডারের পরে যে লাইফার, যাবজ্জীবন কারাদন্ডে যে দন্ডিত হয়েছে তাকে কংগ্রেসিদের মারার জন্য মন্ত্রী ছেড়ে দিতে পারে? তাকে ছেড়ে দিয়ে তার হাতে আগ্নেয় অস্ত্র তুলে দিতে পারে? এই নৈরাজ্য যদি রাজ্যে চলে তাহলে আমরা কোথায় আছি। আমি মন্ত্রীর নাম করতে চাই না, তিনবার শপথ নেবার পরে তিনি এই কাজ করছেন। আমি তাঁকে নোটিশ দিয়েছি, we know where the shoe pinches. মন্ত্রী নোটিশ পেয়েছেন, let the Minister deny আমার ওখানে পাঁচ জন খুন হয়েছে, শুধু খুন-ই নয়, আরও লজ্জার কথা স্যার, আপনি ভাবতে পারবেন না, মানুষকে খুন করে চলন্ত ট্রাকের সামনে ফেলে দিয়ে বলছে অ্যাকসিডেন্টে মারা গেছে। একজন মন্ত্রী ২৪ ঘন্টায় পাঁচ জনকে খুন করেছে, মন্ত্রীর এতই রক্ত পিপাসা। শুধু এতেই তার রক্ত পিপাসা মেটে নি, যে লাইফার জেলে ছিল তাকে বের করে দিয়েছে এবং বের করে নিজের গাড়ি করে নিয়ে গেছে খুন করতে। আমি জানতে চাই তিনবার শপথ নিয়ে মন্ত্রী হয়ে এই কাজ করার পর তার আর মন্ত্রিত্ব করার কোনও অধিকার থাকে কিনা? মাননীয় নাসিরুদ্দিন খান সাহেব একজন মাননীয় নির্বাচিত সদস্য—স্যার, আপনি আমাদের আইডেনটিফাই কার্ড দিয়ে দিয়েছেন এবং তাতে লিখে দিয়েছেন, 'সব রকম সাহায্য সহযোগিতা তোমাকে দেওয়া হবে।' স্যার, এ বিষয়ে ইতিপূর্বে আপনি এখানে রুলিং দিয়েছিলেন। সুতরাং we are M.L.A. elected representatives, outside the House also decorrum and behaviour should be mentioned. আর আজকে নাসিরুদ্দিন খান সাহেবকে সরকারি পুলিশের হাতে অপদস্ত হতে হচ্ছে। হবে না কেন, সরকারের মন্ত্রীই কুড়ুল দিয়ে কংগ্রেসিদের হাত পা কেটে দিতে বলছে। যাবজ্জীবন দন্ডপ্রাপ্তকে কংগ্রেসিদের মারার জন্য ছেড়ে দেওয়া হচ্ছে। সাধারণ কংগ্রেসিদের পুলিশ মারবে এটা আর বেশি কি, বিধান

সভার সদস্যকেও লাঞ্ছিত হতে হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই অবস্থায় আমাদের পক্ষে কাজ করা অসম্ভব হয়ে দাঁড়িয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রবীনবাবু যে কথা বললেন তা আমরা জানি। হাউস বিরোধী সদস্যদের। কিন্তু সে বোধ যদি সরকারের থাকত তাহলে তাঁরা বিরোধী সদস্যদের মর্যাদা দিতেন। তাঁরা কি বিরোধী দলের সদস্যদের মর্যাদা দেওয়ার ক্ষেত্রে তাঁদের দায়িত্ব পালন করছেন? এ কথা আমি আজকে জিজ্ঞাসা করছি।

স্যার, আপনি বিজ্ঞ মানুষ, গোটা পৃথিবী ঘুরেছেন। আপনি দেখুন যে ল্যাঙ্গুয়েজে আজকে এখানে বিল সার্কুলেট করা হয়েছে—ইংরাজি ভাষায়—আমার বাড়িতে মাত্র তিনটি ডিকশনারি আছে, তার কোথাও এই ভাষা খুঁজে পেলাম না। ওঁরা বিদ্বান, বিদ্বজন, ওঁরা অবহেলার সঙ্গে অনেক কিছুই করতে পারেন, কিন্তু এই ভাষায় যদি বিল সার্কুলেট হয় এবং আপনার কাছ থেকে যদি আমরা ভরসা না পাই, আপনি যদি ওঁদের স্ট্রাকচার না দেন তাহলে আমরা খুবই দুঃখ পাব। আমি মনে করি এর ফলে হাউসের মর্যাদা থাকছে না। আমরা শপথ নিয়ে এখানে এসেছি, দায়িত্ব পালন করতে চাই, কমিটমেন্ট টু দি পিপল আমরা হাউসে অংশ গ্রহণ করছি। কিন্তু এই অবস্থা যদি চলতে থাকে, ল্যাক্যাডেজিক্যাল ম্যানার of the Ministers including the treasury bench. তাহলে আপনার কাছে আমার সবিনয় নিবেদন এই যে, অতঃপর এই হাউসের কাজে অংশ গ্রহণ করা আমাদের পক্ষে সম্ভব হবে না।

[1-40—2-00 P.M.]

**শ্রী খগেন্দ্রনাথ সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিরোধী দলের সদস্য ডাঃ জয়নাল আবেদিন সাহেব আমার নাম করে বলেছেন, প্রথম দিকে অভিযোগ এনেছেন যে আমি নাকি বলেছি কংগ্রেসিদের কুড়াল দিয়ে খুন করবার কথা। আমি স্যার, যে ঘটনাটা উল্লেখ করতে চাই সেটা হচ্ছে, গত এপ্রিল মাসের ১৪ তারিখে রাত্রিবেলা ওনার কনস্টিটুয়েন্সি কাপাসিয়া অঞ্চলের জামালপুর গ্রামে একজন কৃষক নাম হচ্ছে, সুলেমান, তিনি বোরো সেচের জন্য মেশিন পাহারা দিচ্ছিলেন। সেই অবস্থায় তিনি খুন হন। খুন হওয়ার পরে রাত্রি আনুমানিক ৩টার সময় সেই গ্রামের মসজিদ-এর মাইক থেকে অ্যানাউন্স করা হয় সি.পি.এমের লোকেরাই নাকি সুলেমান আলিকে খুন করেছে। অথচ কারা খুন করেছে কেউ জানে না। সেখান থেকে প্রচার করা হয় কাপাসিয়া গ্রামের একজন শিক্ষক, বসিরুদ্দিন-এর বাড়ির সামনে গ্রামের সবাইকে জমায়েত হতে বলা হয়। আনুমানিক সকাল ৬টার সময় সেই বাড়িতে মিটিং হয় এবং ইটাহার থানায় কংগ্রেসি নেতারা সব উপস্থিত হন। সেখানে সিদ্ধান্ত হয় সি.পি.এমের লোকদের ধরে খুন করতে হবে। আনুমানিক ৭ কিম্বা সাড়ে ৭টার সময় সেখান থেকে সমস্ত লোকেরা জামালপুর গ্রামে সেখানে সি.পি.এম নেতা হামিদুর রহমান এবং ইমাজুদ্দিন-এর বাড়ি আক্রমণ করে। সেখানকার গ্রামের লোকরা অবরোধ করেছিল। সেই পাড়ার দক্ষিণ অংশে আজিজুর রহমান, মুজিবুর রহমান এবং মালদা থেকে তার এক রিলেটিভ আবদুল মজিদ, তাদেরকে ধরে তাদের কাউকে গাছের সঙ্গে, কাউকে খুঁটির সঙ্গে

বাঁধে এবং বেঁধে তাদেরকে তরোয়াল. দিয়ে খোঁচানো হয় এবং তাদেরকে বলতে বলা হয় সি.পি.এমের লোকের ষড়যন্ত্রে সুলেমান আলি খুন হয়েছে। এইভাবে তাদের খোঁচাতে খোঁচাতে তারপর হাঁসুয়ার কোপ দিয়ে একটা করে হাত দেহ থেকে নামিয়ে দেওয়া হয়। এই ঘটনা ঘটার পর, আমি যখন এই ঘটনা জানতে পারি, সঙ্গে সঙ্গে উত্তর দিনাজপুরের এস.পিকে আমি টেলিফোন করে বলি, কি হচ্ছে ব্যাপারটা দেখুন এবং আমি সেখানে ছুটে যাই। সেখানে গিয়ে আমি দেখি, গ্রাম শূন্য, লোকজন নেই, সবাই ভয়ে সন্ত্রস্ত হয়ে পালিয়ে গেছে। আমি পুলিশকে বলি, ঐ গ্রামে পুলিশ পিকেট বসান যাতে গ্রামের লোক গ্রামে থাকতে পারে। কারণ যে অত্যাচার হয়েছে তাতে থাকার মতোন পরিস্থিতি ছিল না। আজকে জয়নাল সাহেব বললেন, সি.পি.এম খুন করেছে। কারা খুন করেছে আমি জানি না, তবে আপনি নিশ্চয়ই জানেন, আপনাদের দলীয় কোন্দলের জন্য এই সুলেমান আলি খুন হয়েছে। এটা কাজে লাগাবার জন্য সি.পি.এমের উপর ব্যবহার করছেন। গ্রামের লোকের মুখে শুনেছি, আপনার স্ত্রীকে সেখানে ৩দিন আগে পাঠিয়েছিলেন। কেন পাঠিয়েছিলেন? উনি কেন গিয়েছিলেন? আপনাদের দলীয় কোন্দল মেটানোর জন্য? আপনারা এই দলীয় কোন্দল মেটাতে পারেননি। তারপর বললেন, আমি নাকি সমাজবিরোধীকে আমার গাড়িতে তুলেছি। এটা একেবারে অসত্য কথা। আপনি যদি প্রমাণ করতে পারেন আমার গাড়িতে কোনও সমাজবিরোধী ছিল বা জেল থেকে মুক্তিপ্রাপ্ত কোনও আসামী আমার গাড়িতে ছিল তাহলে আমি মন্ত্রিসভার সদস্যপদ থেকে পদত্যাগ করব। **(গোলমাল)** এই হচ্ছে কংগ্রেসি কালচার। আসলে এটা হচ্ছে কংগ্রেসি কালচার, মানুষকে এইভাবে বিভ্রান্ত করা অসত্য কথা বলে। **(গোলমাল)** চিরদিন আপনারা এইরকম করেছেন। আজকে যে সমাজবিরোধীদের কথা বলতে চাইছেন সেই সব সমাজবিরোধী কাদের হাতে তৈরি হয়েছিল? জানেন না? আপনারাই তৈরি করেছিলেন, এখন ভুলে গেছেন? ঐ রায়গঞ্জে ওদের সঙ্গে কারা মিলেছিল, কারা ওদের পরিচালিত করেছিল, জানেন না? আপনারা সমাজবিরোধী তৈরি করেছেন এবং এখন তাদের দ্বারা ভীত হচ্ছেন।

**(ভীষণ গোলমাল, অনেক মাননীয় কংগ্রেস সদস্য একসঙ্গে উঠিয়া বক্তব্য রাখিতে থাকেন।)** এই হচ্ছে আপনাদের কালচার, তথা কংগ্রেসি কালচার, এইভাবে আপনারা মানুষকে বিভ্রান্ত করছেন।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। এখানে মাননীয় জয়নাল সাহেবরা চিৎকার করছেন যে রাজ্যে ওঁদের অনেক লোক খুন হচ্ছে কিন্তু আমাদের বর্ধমান জেলাতে গত ৩০শে এপ্রিল এবং মে মাসের ১ ও ২ তারিখে বর্ধমান জেলার বুদ বুদ থানাতে ৩০শে এপ্রিল ঐ এলাকার কয়েকটি গ্রামে তান্ডব চালিয়েছেন এবং সেখানে আমাদের পার্টি অফিস ভাঙচুর করেছেন, আমাদের পার্টিকর্মী জনক বাগদী, ফকির, এবং আশীষ চক্রবর্তীকে ভীষণভাবে প্রহার করেন, আমাদের পার্টি অফিসে যে লেনিনের প্রতিকৃতি ছিল সেটা এবং সাইনবোর্ড ভেঙ্গে দিয়েছেন, ৩টি গাড়ি ভাঙ্গচুর করেছেন, আমাদের ওখানকার একজন নেত্রী স্থানীয় কর্মির কাছ থেকে—তার নাম ফকির—সাড়ে ৭ হাজার টাকা লুঠ করেছেন। এই ঘটনার পর আমাদের পার্টি অফিস থেকে থানাতে জানানো হয়। ২রা মে সেখানকার পুলিশ, এস.পি ...

**(মাইক না থাকায় বক্তা তাঁহার আসন গ্রহণ করেন।)**

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায়ঃ** মিঃ স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে কয়েকটি কথা জানাতে চাই। আমি এই সভায় এর আগে দুবার জানিয়েছি। আমাদের বারুইপুর গ্রামীণ হাসপাতালে একটি জলের মেশিন আছে সেই মেশিনটা আজ থেকে ১৩৫ দিন আগে খারাপ হয়ে গেছে। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে গিয়ে দেখা করেছিলাম, চিঠি দিয়েছিলাম সমস্ত কিছু জানানোর পরেও আজ পর্যন্ত একটি হাসপাতালে জলের মেশিন সারাবার মতো ব্যবস্থা মাননীয় প্রশান্তবাবু করতে পারেন নি। এই অস্বাস্থ্য মন্ত্রী যে একটা সামান্য জলের মেশিন সারাবার ব্যবস্থা করতে পারে না যা ১৩৫ দিন ধরে খারাপ হয়ে আছে, তাই আমি দাবি করছি যে এঁকে রাইটার্স বিল্ডিংসে বসবার অধিকার না দিয়ে লালবাজারে পাঠিয়ে দেওয়া হোক। যে মন্ত্রী হাসপাতালের একটা সামান্য জলের মেশিন সারাতে পারে না সে ওখানে বসবার অধিকার পাচ্ছে কি করে?

**শ্রীমতী আরতি দাশগুপ্তঃ** মিঃ স্পিকার স্যার, আমি একটা খুব ছোট কিন্তু গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় স্পিকার স্যার, আপনি জানেন বর্ষাকাল এসে গেল, গ্রাম বাংলায় সাপের উপদ্রব বাড়তে শুরু করেছে, এই সাপের উপদ্রবের জন্য গ্রামে হাসপাতালগুলিতে সাপে কাটা ঔষধ যদি না রাখা হয়—মহকুমা শহরে রোগী নিয়ে যাবার পথে যদি রোগীর মৃত্যু হয়—গোটা পশ্চিমবঙ্গে আজকে যে অবস্থা দাঁড়িয়েছে তাতে কোনও রাজনৈতিক দলের কর্মীরা বলবেন যে সমস্ত গ্রাম বাংলায় কত অপঘাত মৃত্যু হয়েছে। চালু করে তাহলে সেটা তীর্থ-যাত্রীদের প্রতি অবিচার করা হবে। এর মধ্যে বিভিন্ন সাম্প্রদায়িক শক্তি মাথা চাড়া দিয়ে উঠেছে এবং একে তারা হিন্দু ধর্মের প্রতি আঘাত বলে প্রচার করে মানুষকে বিভ্রান্ত করবার চেষ্টা করছে। কাজেই অবিলম্বে বৈদ্যবাটি পৌরসভাকে এই তীর্থকর কারও অপঘাতে মৃত্যু হলে তারা খাতা পেন্সিল বের করে তাদের দলের লোকের মৃত্যু হয়েছে বলে লিখে দিচ্ছেন। কাজেই এইরকম সাপে কাটা মৃত্যুর সংখ্যা বেড়ে গেলে তারা ওদের দলের সদস্য এবং সি.পি.এম দ্বারা নিহত হয়েছেন বলে ফেলবেন। সেজন্য স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি, সাপে কাটার ওষুধ গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রে রাখুন।

**শ্রী প্রবীর ব্যানার্জিঃ** মাননীয় স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৯.৫.৯২ তারিখে উত্তর ২৪-পরগনা জেলার স্বরূপনগরের মেদিয়া গ্রামে বিদ্যুৎপৃষ্ট হয়ে একজনের মৃত্যু হয়েছে। তারপর সি.পি.এমের নেতৃত্বে .....

**মিঃ স্পিকারঃ** মিঃ ব্যানার্জি, এটা হবে না, কারণ আপনার মেনশন অন্য সাবজেক্টের উপর দেওয়া আছে। এটা হবে না।

**শ্রী রমনীকান্ত দেবশর্মাঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সরকারি পরিচালনাধীন ওয়েস্ট দিনাজপুর স্পিনিং মিল সম্পর্কে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং আবেদন রাখছি। আপনি জানেন, অবিভক্ত পশ্চিম দিনাজপুর জেলায় একটিমাত্র স্পিনিং মিল—ওয়েস্ট দিনাজপুর স্পিনিং মিল রায়গঞ্জে অবস্থিত যেটা বেশ কিছুদিন যাবত বন্ধ হয়ে রয়েছে। এর কিছু কিছু কারণ সংবাদপত্রেও প্রকাশিত হয়েছে মন্ত্রী মহাশয় সেটা জানেন। এই মিলটা আমার বিধানসভা

কেন্দ্র কালিয়াগঞ্জের মধ্যে পড়ে। বর্তমানে মিলটা বন্ধ থাকবার ফলে ৭৩৪ জন কর্মচারি এবং তাদের পরিবারবর্গ আর্থিক সঙ্কটের মধ্যে পড়েছেন। মিলটা খুলবার জন্য 'সিটু' ইউনিয়ন বর্তমানে মিল গেটে আন্দোলন চালিয়ে যাচ্ছেন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে দাবি রাখছি, যারা প্রশাসনিক কাজের সঙ্গে যুক্ত এবং ঐ মিলে শৃঙ্খলা রক্ষা করতে ব্যর্থ হয়েছেন তাদের অন্যত্র বদলি করা হোক। মিলটা খুলবার ব্যাপারে সরকার এই পর্যন্ত কি কি পদক্ষেপ গ্রহণ করেছেন সেই সম্পর্কে একটা বিস্তারিত বিবৃতি দেবার জন্যও আবেদন রাখছি।

**মিঃ স্পিকার ঃ** এ-ব্যাপারে আপনি মন্ত্রীর সঙ্গে কথা বলেছেন?

**শ্রী রমনীকান্ত দেবশর্মা ঃ** হ্যাঁ, আমি কথা বলেছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি পৌরমন্ত্রী এবং অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টা হচ্ছে—তারকেশ্বরে বাবা তারকনাথের ওখানে কেবল পশ্চিমবঙ্গেরই নয়, ভারতবর্ষের বিভিন্ন প্রান্তের মানুষ যান। তাদের কেউ কেউ কালীঘাট থেকে, কেউ কেউ দক্ষিণেশ্বর থেকে, আবার কেউ কেউ বৈদ্যবাটির নিমাইতীর্থের ঘাট থেকে জল নিয়ে গিয়ে বাবার মাথায় জল ঢালেন। কিন্তু কয়েক বছর ধরে তারকেশ্বরে তীর্থ-কর চালু হয়েছে এবং সম্প্রতি বৈদ্যবাটি পৌরসভাও তীর্থ-কর চালু করেছে। এইভাবে যদি তীর্থ-কর চালু হয় তাহলে তারকেশ্বর থেকে কালীঘাট পর্যন্ত যতগুলি পৌরসভা রয়েছে তারাও এইভাবে তীর্থ-কর চালু করবে। কিন্তু এইভাবে সবাই যদি কর চালু করা থেকে বিরত করা হোক এবং পুণ্যার্থী যারা সেখানে যান তারা যেন বিনা খরচায় সেখানে যেতে পারেন তার ব্যবস্থা করা হোক। কারণ একই তীর্থে একাধিকবার কর দেবার রেওয়াজ ভারতে কোথায়ও চালু নেই। এখানেও যেখানে গঙ্গাসাগর তীর্থে যেতে তীর্থযাত্রীরা একবারই কর দেন, সেখানে তারকেশ্বর তীর্থযাত্রীদের একাধিকবার তীর্থকর দিতে হচ্ছে। এটাতে তাদের প্রতি অবিচার করা হচ্ছে। কাজেই আমি মাননীয় পৌর মন্ত্রীর কাছে অনুরোধ করব যে এটা অবিলম্বে বন্ধ করা হোক। এর ফলে সেখানে যাতে সাম্প্রদায়িকতা মাথাচাড়া দিয়ে না উঠতে পারে তারজন্য আমি আপনার মাধ্যমে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী কালীপ্রসাদ বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষামন্ত্রী মহাশয়ের প্রতি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গ সরকারের গণমুখী শিক্ষা নীতির ফলে প্রাথমিক স্কুলে মূল্যায়ন পদ্ধতি শুরু হয়েছিল এবং তার মাধ্যমে যারা চতুর্থ শ্রেণী থেকে পঞ্চম শ্রেণীতে উত্তীর্ণ হয়েছে তারা সেকেন্ডারি স্কুলে সাধারণ ভাবে ভর্তির সুযোগ পেত। কিন্তু বর্তমানে গ্রামে-গঞ্জে কিছু কিছু স্কুলে সরকারি নীতি লঙ্ঘন করে অ্যাডমিশন টেস্টের মাধ্যমে ছাত্র-ছাত্রীদের ভর্তি করা হচ্ছে। এর ফলে সমাজের পিছিয়ে পড়া তফসিল জাতি এবং উপজাতির ছাত্র-ছাত্রীরা প্রতিযোগিতায় পেরে উঠতে না পেরে তারা উচ্চ শিক্ষার সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। কাজেই আমি মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করব যে সরকারি হস্তক্ষেপ করে মূল্যায়ন পদ্ধতিতে চতুর্থ শ্রেণী থেকে যারা পঞ্চম শ্রেণীতে উত্তীর্ণ হচ্ছে তাদের প্রতিযোগিতা ছাড়াই পঞ্চম শ্রেণীতে ভর্তি হওয়ার সুযোগ দেওয়া হোক।

**শ্রী শৈলজা দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রীর প্রতি একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি এবং উপযুক্ত ব্যবস্থা নেবার জন্য অনুরোধ জানাচ্ছি। মেদিনীপুর জেলার কাঁথি বিধানসভা কেন্দ্র শুধু নয়, এই কাঁথি একটা মহকুমা শহরও, সেখানে কিছুদিন ধরে দেখা যাচ্ছে যে বিস্তীর্ন এলাকায় বিদ্যুৎ থাকছে না। এই চলতি মাসের গোড়ার দিকে ৭দিন ধরে কোনও বিদ্যুৎ ছিলনা। তার ফলে সেখানে জল সরবরাহ বন্ধ, ছোট ছোট কারখানা বন্ধ হয়ে আছে। তাছাড়া গত ৬ মাসের যদি হিসাব করি তাহলে দেখা যাবে যে অ্যাভারেজে আট দশ ঘন্টার বেশি বিদ্যুৎ থাকেনি। এর ফলে জনজীবন বিপর্যস্ত হয়ে পড়েছে, মানুষ অতিষ্ঠ হয়ে উঠেছে। এই মহকুমার মধ্যে দিঘায় একটা পর্যটন কেন্দ্র আছে। সেখানে দেখা গেছে যে ৭ দিন ধরে বিদ্যুৎ না থাকার জন্য পর্যটকরা চলে যাচ্ছে। কলকাতা থেকে কাঁথী অনেক দূর হওয়ায় বিদ্যুৎ মন্ত্রী নজর দেওয়ার সুযোগ পাচ্ছেন না। আমি আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রীর কাছে এই বিষয়ে সত্ত্বর ব্যবস্থা গ্রহণ করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী কমলেন্দু সান্যাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত সড়ক দপ্তরের মন্ত্রী মহাশয়ের একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। রাস্তার অবস্থা সম্পর্কে জনৈক নিত্যযাত্রীর লেখা একটা ছড়া আমার হাতে এসেছে। আমি সেটা আপনার মাধ্যমে এখানে পড়ছি। তিনি তাতে লিখেছেন—

'বাসে চড়ে যাই,

মনে হয় পথ নয় যেন ইহা নদী—

বাস নয়, যে ঢেউয়ে দুলিতেছে তরী,

বলুন কি করি?

বাস ভাড়া, নৌকা ভাড়া, একই জনে করে যদি দাবি,

বাসে বসে হেলেদুলে মনে মনে ভাবি—

কি দিব উত্তর?

নাকি বিপরীতে চাহিব মূল্য, আপনারি হেলাদুলা নাচেরই উপর।' বাস্তবিক ছড়াতে যা বলা হয়েছে নদীয়ার বেশির ভাগ পথ-ঘাটের ছবি তাই। নদীয়ায় পীচ পথের কিছু কিছু সংস্কারের কাজ হচ্ছে। কিন্তু সেই কাজ এত শম্বুক গতিতে হচ্ছে যে আশঙ্কা আসন্ন বর্ষায় এই পথ চলাফেরার যোগ্য হবেনা। কাজেই কৃষ্ণনগর থেকে করিমপুর রাস্তা, পলাশীর রাস্তা-বেতাই, তেহট্ট হাউলিয়া মোড়, শ্যমনগর ভায়া তেহট্ট বাজার, নাজিরপুর, করিমপুর ভায়া নতিভাঙ্গা রাস্তার যদি যুদ্ধকালীন জরুরি ভিত্তিতে না সংস্কার করা যায় তাহলে আসন্ন বর্ষায় সমস্ত রাস্তা শেষ হয়ে যাবে।

[2-00—2-10 P.M.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয় আজকে এখানে উত্থাপন করতে চাই। ৩ বিঘাকে কেন্দ্র করে একটা আলোড়ন সৃষ্টি হচ্ছে। তার কারণ আমরা দেখতে

পাচ্ছি মুখ্যমন্ত্রী আহুত সর্বদলীয় বৈঠকে বি.জে.পি-একে সম্মতি না দিয়ে এর বিরুদ্ধে লড়াই চালিয়ে যাবার একটা প্রস্তাব নিয়েছে। বি.জে.পি-র সাম্প্রদায়িক ভূমিকা নিয়ে আমরা যেমন উদ্বিগ্ন আমার মনে হয়েছে মুখ্যমন্ত্রীর সঙ্গে সম্প্রতি এই বিষয়ে কথা বলে যে তিনিও যথেষ্ট উদ্বিগ্ন। আমার একটা অনুরোধ আছে হাউসের কাছে। কমলবাবু যিনি একজন আমাদের এই সভার বিধায়ক, তিনিও দেখতে পাচ্ছি, যেখানে এই প্রসঙ্গে বামফ্রন্ট সরকার এবং কেন্দ্রীয় সরকার সংঘবদ্ধ ভাবে একটা সিদ্ধান্ত ইমপ্লিমেন্ট করতে যাচ্ছেন, তার বিরোধিতা করছেন। আমার মনে হয় ওনার যে ব্যাকগ্রাউন্ড উনি সাম্প্রদায়িক শক্তির প্রতিভূ বি.জে.পির সঙ্গে এক সঙ্গে করছেন এইরকম ভাবছি না, উনি এইরকম নন। আমাদের একটা প্রস্তাব আছে। মুখ্যমন্ত্রী অন্তত আর একবার ফরোয়ার্ড ব্লকের বিধায়ক এবং সাংসদ যাঁরা এই ৩ বিঘাকে কেন্দ্র করে আন্দোলনের একটা আওয়াজ তুলছেন, লড়াই চালিয়ে যাবার আওয়াজ তুলছেন তাঁদের বোঝানোর জন্য উদ্যোগ নিন। এটাকে কোনও প্রেসটিজ ইস্যু না করে ওঁদের আর একবার ডেকে ওঁদের সঙ্গে আরও একবার আলোচনা করে এটার একটা সুষ্ঠুভাবে মিমাংসা হোক। কমলবাবু একটু হিরো হবার চেষ্টা করছেন। কারণ আমরা দেখেছি যে গোর্খা ল্যান্ডকে কেন্দ্র করে কংগ্রেসকে কোণঠাসা করবার জন্য সি.পি.এম জোর করে বলেছিল কংগ্রেস গোর্খা ল্যান্ডের পক্ষে, কংগ্রেস চায় দার্জিলিং বেরিয়ে যাক পশ্চিমবাংলা থেকে এমন একটা আবহাওয়া তৈরি করে দিতে চেয়েছিল। কমলবাবু একই কায়দায় হিরো হতে চাইছেন, এই ৩ বিঘাকে কেন্দ্র করে তিনিও হিরো বনবেন। কিন্তু এইগুলোকে আমরা কোনও মতেই সমর্থন করি না। কিন্তু আমরা এটা বিশ্বাস করি বামপন্থি ব্যাকগ্রাউন্ড আছে কমলবাবুর। ফরোয়ার্ড ব্লক থেকে তাঁকে বহিষ্কার করে দেবার একটা পরিকল্পনা হয়ে গিয়েছে, আর একটা দল তাঁকে হয়ত বহিষ্কার করা হবে। আমরা চাই এই সভায় এটা নিয়ে আলোচনা হোক এবং মুখ্যমন্ত্রী ওঁদের ডেকে বোঝানোর জন্য আরও একটা উদ্যোগ গ্রহণ করুন।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় ভূমিরাজস্ব দপ্তরের মন্ত্রী এবং পঞ্চায়েত দপ্তরের মন্ত্রী মহাশয়দ্বয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। জলপাইগুড়ি জেলার আলিপুরদুয়ার মহকুমায় শ্রী নাথপুর চা বাগিচার মালিক জমি দখল করে রেখেছিল। সেই দখলিকৃত জমির ফসল তুলছিল। পশ্চিমবাংলার সংযুক্ত কৃষাণ সভার নেতৃত্বে আন্দোলন করে সেই জমি দখল করে এবং বামফ্রন্ট সরকার চাষীদের পাট্টা দিয়েছিল। কিন্তু কোনও এক অজ্ঞাত কারণে বাকি যারা এস.সি. এস.টি তারা পাট্টা পেল না। এলাকার লোকেরা পঞ্চায়েতের সুযোগ পাচ্ছে না। যাতে এখানকার লোকেরা পঞ্চায়েতের সুযোগ সুবিধা পান তারজন্য পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। যাতে করে যে সমস্ত জমি বে-নামে অধিকার করে রেখেছে তাদের হাত থেকে নিয়ে এখানে বাকি যারা জমির পাট্টা পায় নি তাদের দেবার ব্যবস্থা গ্রহণের জন্য ভূমিরাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পঞ্চায়েত নির্বাচনে যাতে তারা অংশগ্রহণ করতে পারে তারজন্য আমি অনুরোধ জানাচ্ছি। আমি যে এলাকার কথা বলছি সেটা হল শ্রীনাথপুরের মহাবীর কলোনি। এখানে ট্রাইবাল এবং শিডিউইলড কাস্ট কিছু কিছু রিফিউজি আছে এবং আদিবাসী সম্প্রদায়ভুক্ত লোক আছে। এখানকার লোকেরা ১২ বছর ধরে আন্দোলন করে আসছে কিন্তু আজ পর্যন্ত তারা পাট্টা পায় নি। অবিলম্বে এই ব্যাপারে হস্তক্ষেপ করার জন্য আমি পঞ্চায়েতের মন্ত্রী

এবং ভূমিরাজস্ব দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী তপন হোড়ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে জনসাধারণের পক্ষে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমাদের বীরভূম জেলা হচ্ছে রাঢ় অঞ্চল, রুক্ষ এলাকা। বোলপুর মহকুমা আরও রুক্ষ এলাকা। এখানে ভূগর্ভস্থ পানীয় জলের স্তর অনেক নিচে নেমে গেছে, বোলপুরের অনেক জায়গায় পাতকুয়ায় দড়ি দিয়ে বালতি ডোবানো যাচ্ছে না। এই অবস্থায় একজিসটিং জলের ফেসিলিটির জন্য ৭টি ডিপ টিউবওয়েলের প্রয়োজন। দুটি তার মধ্যে আছে, একটির অনুমোদন হয়েছে। সেই অনুমোদনের জন্য টাকার অঙ্ক হল ৭ লক্ষ ৪০ হাজার। অথচ সেই ডিপ টিউবওয়েল ফেব্রুয়ারি, মার্চ, এপ্রিল মাস গেল, আজকে মে মাস, এখন পর্যন্ত বসানো হল না। ফলে সেখানে পানীয় জলের তীব্র সঙ্কট চলছে। এটা শুধু বোলপুরে নয়, সমগ্র বীরভূম জুড়ে এই অবস্থা আছে। বোলপুরে একটা ডিপ টিউবওয়েল স্যাংশন হয়ে গেল এবং চীফ ইঞ্জিনিয়ার আমাকে বললেন যে মে মাসের ফার্স্ট উইকে কাজ শুরু করবেন। আজকে মে মাসের ২২ তারিখ, এখন পর্যন্ত কাজ শুরু হল না। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি—বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ—যাতে তিনি বিষয়টি দেখেন।

**শ্রী নারায়ণ মুখার্জিঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় জনস্বাস্থ্য ও কারিগরি বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন স্যার, বসিরহাট পৌর এলাকা এবং সংশ্লিষ্ট অঞ্চলে যে গ্রাম পঞ্চায়েত এলাকাগুলো আছে, সেখানে গ্রীষ্মে জলের স্তর নিচে নেমে যায় প্রতি বছরে। এবারে সেখানে জলের স্তর নিচে নেমে গেছে, ফলে তীব্র পানীয় জলের সমস্যা দেখা দিয়েছে। ওখানে ট্যাপ ওয়াটার সীমাবদ্ধ, বাড়িতে বাড়িতে জল দেবার ব্যবস্থা ওখানে নেই। ওখানে হস্তচালিত যে টিউবওয়েলগুলো আছে সেগুলো অকেজো হয়ে পড়েছে। সেই কারণে আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে, বসিরহাট পৌরসভার পক্ষ থেকে যে স্কীম দেওয়া হয়েছে এই জলের সমস্যা নিবারণ করবার জন্য, তাতে প্রয়োজনীয় অর্থ যাতে তিনি সাহায্য করেন।

**শ্রীমতী মমতা মুখার্জিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিগত চারদিন ধরে এই কলকাতায় বসে ঝড়বৃষ্টি দেখছি এবং অনুভব করার চেষ্টা করছি। আমার জেলা সুদূর পুরুলিয়া, পশ্চিমবাংলার একটি প্রত্যন্ত জেলা। সেখানে গ্রীষ্মের দাবদাহে যে অবস্থা, জলের যে কষ্ট দীর্ঘদিন ধরে যেটা চলে আসছে সেটা বামফ্রন্ট সরকার ১৫ বছর ধরে চেষ্টা করার ফলে আংশিক ভাবে সফল হয়েছি। তবে এই মুহূর্তে পুরুলিয়াতে ২০টি ওয়ার্ডে জল বন্টন করার জন্য, অর্থাৎ পানীয় জল ঘরে ঘরে পৌছে দেবার জন্য মাস্টার প্ল্যান নিয়ে রাজ্য সরকার ইতিমধ্যে আলোচনা করেছেন। আমি মাননীয় নগর উন্নয়ন এবং পৌরমন্ত্রীর কাছে অনুরোধ রাখছি যে, পানীয় জল বন্টনের জন্য আমার জেলা পুরুলিয়াতে একটি পুর্ণাঙ্গ পরিকল্পনা গ্রহণের মাধ্যমে যাতে বিশেষ ব্যবস্থা তিনি নেন। এই ব্যাপারে রাজ্য সরকারের কাছেও দাবি রইল।

**শ্রী সৌগত রায়ঃ** স্যার, আপনি জানেন যে আগামী ৮ই জুন পশ্চিমবাংলায় ৩টি বিধানসভা কেন্দ্র সহ বালিগঞ্জে নির্বাচন হচ্ছে। আমি যে দক্ষিণ কলকাতায় থাকি বালিগঞ্জ

তার অন্তর্ভুক্ত। কিন্তু বালিগঞ্জের উপ-নির্বাচন নিয়ে এমন কিছু খবর বেরিয়েছে যার জন্য আমরা যথেষ্ট আশঙ্কিত। আমরা ইতিমধ্যেই দেখছি যে সি.পি.এম. দলের পক্ষ থেকে নির্বাচনের দায়িত্ব দেওয়া হয়েছে বেলগাছিয়া (পশ্চিম)-এর বিধায়ককে। এটি স্যার, আপনি দেখবেন। কেন দেখবেন? কারণ সি.পি.এম. নির্বাচনের দিনে পরিকল্পনা করেছে যে বাইরে থেকে হাজার হাজার লোককে ওখানে নিয়ে আসবে যাতে সাধারণ লোকে ভয়ে নির্বাচনে অংশ নিতে না পারে। সদ্য নতুন পুলিশ কমিশনারকে দিয়ে পুরো নির্বাচনকে ম্যানিপুলেট করার একটা চক্রান্ত হচ্ছে এবং নির্বাচনকে একটা প্রহসনে পরিণত করবে, যে ভাবে বিগত কলকাতার পৌরসভা নির্বাচনকে প্রহসনে পরিণত করেছিল। দক্ষিণ কলকাতার কোনও নেতা, প্রশান্ত শূরকে দায়িত্ব দেওয়া হল না। এই নির্বাচন পরিচালনার দায়িত্ব দেওয়া হল উত্তর কলকাতার লক্ষ্মীবাবু, রাজদেওবাবু, অমুকবাবু, তমুকবাবুকে। বালিগঞ্জকে বাঁচাবার জন্য এটা করা হচ্ছে। তার কারণ সি.পি.এম-এর একজন বড় নেতা বালিগঞ্জ থেকে দাঁড়াচ্ছেন। আমরা শুনেছি, প্রাক্তন কমিশনার

[2-10—2-20 P.M.]

সহ ব্যাপক সংখ্যক কর্মী ওদের পার্টি ছেড়ে দিয়েছেন। আজকে তাদের উপরে অত্যাচার হচ্ছে এবং মার্কসবাদী কমিউনিস্ট মঞ্চ থেকে যে ক্যান্ডিডেট দেওয়া হয়েছে তাতে নির্বাচনের আগে বা নির্বাচনের দিন ওই মার্কসবাদী কমিউনিস্ট মঞ্চের সমস্ত এজেন্টকে গ্রেপ্তার করার একটা সিদ্ধান্ত নিয়েছে। মার্কসবাদী কমিউনিস্ট মঞ্চের ক্যান্ডিডেটকে ব্যক্তিগতভাবে তাদের একটা আক্রমণ করার চক্রান্ত করছে এবং এই ব্যাপারে প্রেস কনফারেন্সও করা হয়েছে, তাতে বলা হয়েছে যে ওই দিন একটা বিশেষ ব্যবস্থা নেওয়া হবে। আগামী ৮ই জুন এক ভয়াবহ পরিস্থিতির সৃষ্টি হবে। বেশি লোক যাতে বাইরে বেরুতে না পারে তারজন্য একটা ভীতি প্রদর্শন করা হচ্ছে। বালিগঞ্জ এলাকার লোক যাতে এই নির্বাচনী কেন্দ্রে ঢুকতে না পারে তার একটা চেষ্টা চলছে। এর জন্য মার্কসবাদী কমিউনিস্ট পার্টি বাইরে থেকে অর্থাৎ উত্তর কলকাতার থেকে লোক এনে নির্বাচন করাতে চাইছেন। একটা সন্ত্রাস সৃষ্টি করে, মানুষের মনে একটা ভয় প্রদর্শন করে নির্বাচনে জয়লাভ করতে চাইছে। এইভাবে এলাকার লোক না রেখে বাইরের থেকে লোক নির্বাচনের বুথ দখল করতে চাইছে। এইভাবে সি.পি.এম যদি বালিগঞ্জ এলাকার বাইরে থেকে লোক এনে নির্বাচনে জয়লাভ করতে চান তাহলে কিন্তু এক ভয়াবহ অবস্থার সৃষ্টি হবে এবং তা সামলাতে পারবে না। অতীতে কলকাতা কর্পোরেশনের নির্বাচনে যেমন সন্ত্রাস সৃষ্টি করে নির্বাচন করেছিলেন তাই যদি করতে যান তাহলে ফল ভালো হবে না। এইভাবে যদি বুথ দখল করার চেষ্টা করা হয় এবং যদি উত্তর কলকাতা থেকে লোক এনে নির্বাচন করানো হয় তাহলে যে অবস্থার সৃষ্টি হবে তা সরকার সামলাতে পারবে না। সারা কলকাতা তার বিরুদ্ধে জেগে উঠবে এবং রিগিং যাতে বন্ধ হয় সেই ব্যাপারে আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী লক্ষ্মীকান্ত দে:** স্যার, উপনির্বাচনের এখনও তো অনেক দেরি আছে, এখন থেকেই তারা এত ভাবনায় পড়ে গেছেন কেন? উপনির্বাচনের আগেই বিভিন্ন রকম কথাবার্তা বলতে শুরু করেছেন। আপনারা এলাকার জনগণের প্রতি বিশ্বাস রাখুন, বিশ্বাস হারিয়ে ফেলেছেন কেন। এমন একটা মনোভাব তৈরি করছেন কেন যে আপনারা যেন হেরেই

গেছেন। আপনারা এলাকার জনগনের উপরে বিশ্বাস রাখুন, নিশ্চয় কথা শুনবে ওদের বোঝানোর চেষ্টা করুন। আগেভাগেই হেরে যাবে এই মানসিকতা তৈরি করে নিয়ে নির্বাচনে নেমেছেন কেন? জয়লাভও তো করতে পারেন।

**শ্রী বিন্দেশ্বর মাহাতো :** নট প্রেজেন্ট।

**শ্রী বীরেন ঘোষ :** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কালনা-বর্ধমান রাস্তাটির কিছু অংশ অত্যন্ত খারাপ হয়ে পড়ে আছে। কালনা-কাটোয়া রাস্তাটির অবস্থাও খুব খারাপ, জরুরি মেরামতের দরকার। গত বছরে বৃষ্টির সময়ে বাস বন্ধ হয়ে গেছিল, এই বছরেও বেশি বৃষ্টি হলে বাস বন্ধ হয়ে যেতে পারে। অবিলম্বে ওই রাস্তাটির মেরামতি করার দরকার এবং সেই কারণে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী ক্ষিতি গোস্বামী :** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বর্তমানে বাড়িওয়ালা এবং ভাড়াটিয়ার ঝগড়া বেড়েই চলেছে। প্রায়ই আমাদের এই ঝগড়া মেটাতে হচ্ছে। যে আইনের পরিপ্রেক্ষিতে এই মীমাংসা করা হয়, সেই আইনটি খানিকটা একপেশে এবং তার ফলে বাড়িওয়ালাদের পক্ষে বিচার ঠিকমতো হয় না। এতে একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি হচ্ছে এবং এই ওয়েস্ট বেঙ্গল প্রেমিসেস টেনেন্সি অ্যাক্টটাকে সংশোধন করার উদ্যোগ নেওয়ার দরকার। অনেক সময়ে দেখা যায় যে বাড়িওয়ালারা বহু টাকা শেষ করে একটি বাড়ি তৈরি করে ভাড়া দিয়েছে এবং ভাড়া দিয়ে বহু অসুবিধার মধ্যে পড়তে হচ্ছে। তাছাড়া এই বাড়িওয়ালা এই কথাটিকে একটু পরিবর্তন করলে ভালো হয়। বহুক্ষেত্রে বাড়িওয়ালাদের প্রতি ঠিক সুবিচার হয় না এবং অনেক সময়ে মাল্টি ন্যাশনাল কোম্পানিরা বাড়ি ভাড়া নিয়ে উপযুক্ত ভাড়া দেয় না এবং সেই ব্যাপারে কোনও আইনের ব্যবস্থা নেই। সুতরাং এমনভাবে আইন সংশোধন করা দরকার যাতে এই ধরনের মানুষ যারা আছেন তারা দিনের পর দিন সর্বশান্ত না হয়ে যান এবং সরকারের দ্রুত উদ্যোগ এই ব্যাপারে গ্রহণ করা দরকার বলে আমি মনে করি।

## PRESENTATION OF REPORT

### 20th Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to present the 20th Report of the Business Advisory Committee. The Committee met in my chamber today and recommended the following Revised Programme of Business for 27th May, 1992 and Programme of Business for 28th May, 1992.

| | | | | |
|---|---|---|---|---|
| Wednesday, 27.5.92 | (i) | Business remaining from 20.5.92 | | |
| | | 1. Demand No. 7 | Land and Land | —2 hrs. |
| | | 2. Demand No. 61 | Reforms Deptt. | |
| | (ii) | Demand No. 66 | Irrigation & Waterways | |
| | (iii) | Demand No. 68 | Department | |
| | (iv) | Demand No. 67 | Minor Irrigation | —4 hrs. |

| | | | Department | |
|---|---|---|---|---|
| Thursday, 28.5.92 | (i) | Demand No. 4 | Judicial Department | —1 hr. |
| | (ii) | Demand No. 8 | | |
| | (iii) | Demand No. 52 | Forest Department | —1 hr. |
| | (iv) | Demand No. 82 | Environment Department | —1 hr. |
| | | Demand No. 89 | | |

There will be no Mention Case on Wednesday, 27th May, 1992.

Now the Minister-in-charge of Parliamentary Affairs Dept. may please move the motion for acceptance of the House.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to move that the 20th Report of the Business Advisory Committee, as presented in the House, be adopted.

The motion was then put & agreed to.

## LEGISLATION

### The West Bengal Commission for Women Bill, 1992

**Shri Biswanath Chowdhury :** Sir, I beg to introduce the West Bengal Commission for Women Bill, 1992.

(Secretary then read the Title of the Bill)

**Shri Biswanath Chowdhury :** Sir, I beg to move that the West Bengal Commission for Women Bill, 1992, be taken into consideration.

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** মিঃ স্পিকার স্যার, মহিলা কমিশন নিয়ে যে বিল আমি এনেছি এই বিলের কতকগুলি দৃষ্টিভঙ্গি আছে। আমরা পশ্চিমবাংলায় মহিলা সংক্রান্ত ব্যাপারে বিভিন্ন ধরনের কর্মসূচি গ্রহণ করেছি এবং তাদের স্বনির্ভরতার জন্য বিভিন্ন ধরনের কর্মসূচি গ্রহণ করা হয়েছে বিভিন্ন সময়ে বিভিন্ন পর্যায়ে। এবং বিভিন্ন ধরনের আইনকানুনও প্রয়োগ করা হয়েছে। এই আইনকানুনগুলি প্রয়োগ করবার পরেও বিভিন্ন জায়গায় নানা ধরনের অসুবিধা দেখা দিয়েছে। বিভিন্ন জায়গায় যে সমাজসেবী প্রতিষ্ঠানগুলি আছে সেই সমস্ত সমাজসেবী প্রতিষ্ঠানগুলিও মহিলাদের জন্য বিভিন্ন কর্মসূচি গ্রহণ করে তারা কাজ করেন। আমরা মনে করি শুধু সরকারি প্রচেষ্টার মধ্যে দিয়ে এতবড় কাজ করা সম্ভব নয়, তাই আমরা তাঁদেরকে স্বাগত জানাচ্ছি, এই সমস্ত প্রতিষ্ঠানগুলিও বিভিন্ন ধরনের কর্মসূচি গ্রহণ করেছে। তাই এই প্রস্তাবকে আরও সুন্দরভাবে রূপায়িত করবার জন্য মহিলাদের যে বিভিন্ন ধরনের অসুবিধা আছে সেইগুলিকে দূর করবার জন্য এবং তাদের আরও স্বনির্ভর কর্মসূচি গ্রহণ করবার জন্য আমরা এই বিল উপস্থাপিত করছি। আশা করি সমস্ত মাননীয় সদস্য যারা আছেন তারা এই

বিলের গঠনমূলক আলোচনা করবেন এবং আমরা যাতে সুষ্ঠুপথে যেতে পারি সেই ব্যাপারে সাহায্য করবেন, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি ওয়েস্ট বেঙ্গল কমিশন ফর উইমেন বিল ১৯৯২ কে সম্পূর্ণভাবে সমর্থন করছি পশ্চিমবাংলার নির্যাতিত মহিলাদের স্বার্থে। যদিও আমি জানি, আজকে যদি কোনও সি.পি.এম. সদস্য থাকতেন এবং কংগ্রেস সরকার কোনও বিল আনতেন তাহলে রাজনৈতিক উদ্দেশ্যেই তারা বিলের বিরোধিতা করতেন। আমি মনে করি বিরোধিতা শুধু বিরোধিতা করবার জন্য নয়, কংগ্রেস সত্যকে সব সময়

[2-20—2-40 P.M.]

স্বীকার করে। তাই আমি আপনাদের সামনে পশ্চিমবাংলার নারীদের স্থান কোথায় সেই সম্বন্ধে কিছু কথা আজকে এখানে তুলে ধরতে চাই। সারা পশ্চিমবাংলায় নারীরা হচ্ছে এই রাজ্য সরকারের ক্যাডারদের ভোগের বস্তু। স্যার, এই জন্যই বলছি, আজকে সারা পশ্চিমবাংলায় এই নারী ধর্ষণ ঘটনা ঘটছে। বাণতলা, বিরাটী, সিঙ্গুর, হরিণঘাটা এবং সর্বশেষে আজকে নেমে এসেছে মানিকচকের গদাইয়ের চর। প্রতিটি জায়গায় মহিলারা আজকে এই সি.পি.এম পার্টির ক্যাডারদের দ্বারা অত্যাচারিত হচ্ছেন। কিন্তু পশ্চিমবাংলায় এর কোনও প্রতিকার নেই। মানিকচকের গদাইয়ের চরের ঘটনা মানুষের মন থেকে এখনো শুকিয়ে যায়নি, সেই ঘটনা এখনও হয়ত আপনাদেরও মনে আছে। সারা পশ্চিমবাংলা একটা বিভীষিকায় পরিণত হয়েছে। আজকে এই সরকার নারীদের জন্য যে বিল এনেছেন, আমাদের ভয় হয় যে এই কমিশন সি.পি.এমের দলীয় কমিশনে পরিণত হবে নাতো? এই হাউসে আজকে যে কমিশন বিল আনা হয়েছে, যে সৎ উদ্দেশ্যে এই কমিশন করা হবে সেই কমিশনের নিরপেক্ষ দৃষ্টিভঙ্গি থাকা উচিত এবং এই কমিশনে সর্বস্তরের মানুষ, সর্বস্তরের প্রতিনিধি রাখা উচিত। যে সমস্ত মহিলারা নির্যাতিত হয়েছেন এই পশ্চিমবাংলার বুকে এবং এই ব্যাপারে যারা দোষী তাদের সবাইকে শাস্তি দেওয়া উচিত। আজকে মানিকচক, গদাইয়ের চরের ঘটনা মানুষের মন থেকে একেবারে মুছে যায়নি। কিন্তু পশ্চিমবাংলা সরকারের পক্ষ থেকে অপরাধীদের কাউকে অ্যারেস্ট করা হয়নি। পশ্চিমবাংলা সরকার এই ঘটনার প্রতি কোনও গুরুত্ব দেননি। অপরাধীরা আবার সেখানকার মানুষদের শাসাচ্ছে, বলছে নাম বললে তোমাদের শেষ করে দেব। বাংলা, বিহারের সমাজবিরোধীরা এই ঘটনার সাথে জড়িত বলে তারা বলছে। যদি বাংলা-বিহারের সমাজবিরোধীরা এই ঘটনার সঙ্গে জড়িত থাকে তবে সি.বি.আই এনকোয়ারী করতে দেওয়া হল না কেন? আপনাদেরতো সি.বি.আই. এনকোয়ারী করতে দেওয়া উচিত। তার মানে দাঁড়াচ্ছে সি.বি.আই. এনকোয়ারী করতে দিলে সি.পি.এমের ব্যাগ থেকে বিড়ালছানা বেরিয়ে পড়বে। তাই আজকে আমি অনুরোধ করব এই উইমেন কমিশনের কাজ যেন সর্বপ্রথম মানিকচকের গদাইয়ের চর থেকে শুরু হয় এবং এই কাজ এখান থেকে শুরু করা উচিত বলে আমি মনে করি। যদি শুরু করা হয় তবেই আমি মনে করব মাননীয় জ্যোতিবাবু পশ্চিমবাংলার মহিলাদের জন্য কিছু করতে চান। মাননীয় স্পিকার স্যার, আমি আজকে আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী মহাশয়কে কিছু কথা জানাতে চাই। বিভিন্ন রাজ্যে মহিলা দপ্তর থেকে মহিলাদের ট্রেনিং দেওয়া হচ্ছে। মহিলারা যাতে ন্যায্য বিচার পায় ও তাদের সচেতন করবার জন্য এই ট্রেনিং

দেওয়া হচ্ছে। এটা ভলান্টারী প্রোগ্রাম এবং ভলানটেয়ারি সংগঠন এই ট্রেনিং প্রোগ্রামটা দেয় এই রকম খবর আমাদের কাছে খবর আছে। বিভিন্ন রাজ্যে এই ট্রেনিং দেওয়া হয়েছে। কিন্তু পশ্চিমবঙ্গ সরকার নেয়নি কেন? দ্বিতীয় হচ্ছে, উইমেনস কো-অর্ডিনেটিং কাউন্সিল আমাদের রাজ্য সরকারের কাছে প্রস্তাব পাঠিয়েছেন এই ট্রেনিং প্রোগ্রাম করবার জন্য, রাজ্য সরকার করেছেন কি? তৃতীয় হচ্ছে, উইমেনস ডেভেলপমেন্ট কর্পোরেশনে সেন্ট্রাল দিচ্ছেন ৪৯ পারসেন্ট এবং স্টেট দিচ্ছেন ৫১ পারসেন্ট। এই কাউন্সিলের কাজ শুরু হয়েছে কি না? যদি আজকে শুরু হয়ে থাকে তাহলে এতে কত মহিলা উপকৃত হয়েছেন দয়া করে আমাকে জানাবেন। আমার বক্তব্য একটা, আজকে যদি সত্যি সত্যি এই কাউন্সিল আনেন, সত্যিকারের যদি পশ্চিমবাংলার মহিলাদের জন্য কিছু করতে চান তাহলে তাঁদের অর্থনৈতিক স্বাধীনতা দিতে হবে। তাঁদের নিজেদের পায়ে দাঁড়াবার মতন শক্তি দিতে হবে। তাঁদের পাশে থেকে তাঁদের সহযোগিতা করতে হবে। শুধু নামেই কাউন্সিল বিল আনলে চলবে না। আজকে যে কাউন্সিল বিল আনা হয়েছে একে বাস্তবে রূপ দিতে হবে। নিশ্চয় এই বিলকে সমর্থন করছি। আজকে হাউসে আমি যে প্রস্তাব রেখেছি, যে তিনটে প্রস্তাব রেখেছি এই প্রস্তাব যদি সত্যি করে গঠন করা যায় তাহলে আগামীদিনে হয়তো বা মহিলাদের উন্নতি হতে পারে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী অনুরাধা পুততুন্ডঃ** মাননীয় স্পিকার স্যার, আমি প্রথমেই আজকে আমাদের এই বিধানসভায় যে কাউন্সিল বিল এনেছেন মহিলাদের জন্য দি ওয়েস্ট বেঙ্গল উইমেনস কাউন্সিল বিল ১৯৯২, এই বিলকে সম্পূর্ণভাবে সমর্থন করছি। এবং শুধু সমর্থন করছি তাই না, দৃপ্তকণ্ঠে প্রকাশ করছি যে, পশ্চিমবাংলা সরকার যে সাহসিকতার সঙ্গে এই বিলকে প্রয়োগ করবার দিকে যাচ্ছেন সেই পশ্চিমবাংলা সরকার সারা দেশের মধ্যে সবচেয়ে কার্যকরভাবে এই যা গৃহীত অ্যাক্ট হবে সেই কর্মসূচিগুলি সবচেয়ে বেশি যোগ্যতার সঙ্গে আমাদের পশ্চিমবাংলা রাজ্যে বলবৎ করতে পারবেন। আমরা যে বিল নিয়ে আলোচনা করছি—স্বাভাবিকভাবেই কেন্দ্রে অল্প কিছুদিনের জন্য শাসন ক্ষমতায় এসেছিলেন ভি.পি.সিংয়ের সরকার, তাঁকে আমাদের অভিনন্দিত করতেই হবে। উক্ত সরকারের আমলে জাতীয় স্তরে এই বিল গৃহীত হয়েছিল আমার মনে পড়ছে। যিনি একটু আগে বললেন বিরোধীদলের পক্ষ থেকে বললেন—আজকে বিলকে সমর্থন না করে উপায় নেই। যতই চিৎকার করুন না কেন, যতই বিরোধিতা করুন এবং এটা একটা এমনই বিল— সমালোচনা করবার মতোন কিছু নেই। কোনও একটা ধারা আমাদের বিরোধীপক্ষ আমাদের বিরোধীপক্ষের মাননীয় সদস্যা বন্ধু পাননি এবং সেই কারণেই কিছু অপ্রাসঙ্গিক কথা এবং যে অপ্রাসঙ্গিক কথা গোটা পশ্চিমবাংলার মহিলা সমাজকে নিচু করেছে, আহত করেছে, অপমানিত করেছে। আমি জানিনা তিনি সেই অপমানিত হওয়ার শেয়ার করবেন কি না? দ্বিতীয় তাঁর মর্যাদাবোধ আছে কি না জানিনা এবং কথা বলে যেতে তো কোনও অসুবিধা নেই সুতরাং তিনি ওই সমস্ত অপ্রাসঙ্গিক কথা বলে গেলেন। এই বিল নিয়ে যখন আমরা আলোচনা করতে এসেছি বা আলোচনা হচ্ছে তখন স্বাভাবিকভাবেই আমাদের একটু পেছনে তাকাতে হবে—দীর্ঘদিন ধরে মহিলারা জাতীয় স্তরে বিশেষত বামপন্থীরা বামপন্থী মহিলারা—কারণ কংগ্রেস রাজনীতির সঙ্গে যুক্ত মহিলারা—মহিলাদের জন্য আলাদা করে দায়, দায়িত্ব দেবার কোনও ইচ্ছা তাঁরা পোষণ করেন নি। দীর্ঘদিন ধরে বামপন্থী

মহিলারা জাতীয় স্তরে আন্দোলন সংগঠিত করেছেন। রাজ্যে সংগঠিত আন্দোলন ছড়িয়ে দিয়েছিলেন। যার চাপে পড়ে এই জাতীয় বিষয় আলোচনার স্তরে তখনকার কংগ্রেস সরকারকে আনতে হয়েছিল এবং আমরা জানি ১৯৭৪ সালে ডাক্তার ফুলরেণু গুহকে চেয়ার পার্সন করে যে স্ট্যাটাস কমিটি তৈরি করা হয়েছিল। সেই সময়কার কংগ্রেস দল সেই স্ট্যাটাস কমিটি তৈরির প্রস্তাব দিয়েছিলেন এবং যার সামান্যতম তাঁদের যা প্রস্তাবগুলি ছিল সেগুলিকে কংগ্রেস দল যদি কার্যকর করতেন তাহলে আজকে মহিলাদের এতোটা পিছিয়ে থাকতে হত না। এই স্ট্যাটাস কমিটির কতকগুলি মূল্যবান প্রস্তাব যেগুলিকে কংগ্রেস দল ঠান্ডাঘরে ঘুমোতে পাঠিয়েছিলেন। এই সুপারিশটা ঠান্ডাঘরে নিদ্রা যাচ্ছিল। বিভিন্ন সময় চাপ তৈরি হয়েছে। দিল্লিতে মহিলারা সভা করেছেন, মিছিল করেছেন এবং তার মধ্যে দিয়ে গোটা দেশে একটা পরিমন্ডল তৈরি হয়েছে। এই পরিমন্ডলে যেভাবে বাড়ে সেই সময় রাজীব গান্ধীকে মহিলাদের দাবি সম্পর্কে ধাপ্পা দেওয়ার জন্য কিছু কথাবার্তা বলতে হয়েছিল এবং তাদের Status Committee সুপারিশ, তার মূল্যবান সুপারিশগুলো ঠান্ডা ঘরে পাঠাবার ব্যবস্থা হয়েছিল। রাজীব গান্ধী এমন একটা বিষয়ে জাতীয় উন্নয়ন পরিকল্পনার নামে যা করতে চেয়েছিলেন তাতে গোটা দেশের মহিলা সমাজ, বিশেষ করে বামপন্থী মহিলা সংগঠনগুলি আপত্তি জানিয়েছিল। কোনও মহিলা সংগঠনের সঙ্গে আলোচনা করা হয় নি, যে টাকা বাজেটে বরাদ্দ প্রয়োজন, সেটা বাজেটে বরাদ্দ করা হয় নি। কংগ্রেস দল সব ব্যাপারে যেমন ধাপ্পা দেয়, এই ব্যাপারেও সেইভাবে ধাপ্পা দিয়েছিল। আমাদের সৌভাগ্যক্রমে কংগ্রেস দল চলে গিয়েছিল, ভি, পি, সিং এসেছিলেন। আমরা রাজ্যস্তরের আলোচনা করছি এবং আমার কয়েকটা সাজেশনস আছে, সেগুলো সাজেশনস আকারে রাখব এবং মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব পরবর্তীকালে কার্যকর করার সময় এগুলো গ্রহণ করার জন্য। আমি সাজেসন রাখব, এই বিলটা এখানে কার্যকর করতে হবে। কার্যকর করার আগে বিভিন্ন মহিলা সংগঠনের সঙ্গে একটু আলোচনা করা দরকার, তাদের ওয়াকিবহাল করে রাখা যে আমরা এটা কার্যকর করতে যাচ্ছি। এই কারণে এটা দরকার যে নারী নির্যাতনে মহিলারা বিশেষভাবে সম্পর্কিত থাকেন। আমি একটা সাজেশন রাখব আমাদের বিলটায় নাম রাখা হয়েছে এখানে স্টেট কথাটা একটু যুক্ত করলে ভাল হয়, ওয়েস্ট বেঙ্গলের পরে, স্টেট কমিশন ফর ওয়েমেন বিল যুক্ত করলে ভাল হয়। আমার আর একটা সাজেশন আছে মেম্বার-সেক্রেটারি যিনি হবেন, সেক্রেটারি পদে এমন লোক থাকবেন যিনি সর্ব সময়ের জন্য কাজ করতে পারবেন। মন্ত্রী মহাশয়ের কাছে আমি বলেছি, তিনি বলেছেন সেইভাবেই হবে। সেক্রেটারি যিনি হবেন, তিনি যেন পূর্ণ সময়ের জন্য হন এবং তার মূল দায়বদ্ধতা কমিশনের কাছে থাকে এবং কমিশন কিভাবে গঠিত হবে এটা নির্দিষ্টভাবে আমাদের ওয়াকিবহাল করলে ভাল হয়। আর একটা বক্তব্য, রাজ্য সরকারের কাছে কমিশন যেন দায়বদ্ধ থাকে অর্থাৎ তাদের যে কাজকর্ম সেটা যেন রাজ্য সরকারকে দেওয়া হয়। আমার লিখিত সাজেশনস স্পিকারের কাছে দিয়ে দেব। একটা সমালোচনা কংগ্রেস দলের প্রাপ্য আছে। মহিলাদের জন্য কোনও কর্মসূচি কংগ্রেস দলের আছে কি? এইটা এখানে কার্যকর করা হচ্ছে। আমরা দেখতে পাচ্ছি দিল্লিতে কংগ্রেস দল ক্ষমতায় এসেছে। তারা ধারাবাহিকভাবে এত বছর এগুলো কার্যকর করেন নি। আজকে জনমতের চাপে কার্যকর করতে যাচ্ছেন। কিন্তু সঙ্গে সঙ্গে এটা কি করে বেশিরভাগ মহিলার কাছে না যেতে পারে তার ব্যবস্থা করছেন। আমাদের রাজ্য বিধানসভা দেশের মধ্যে অত্যন্ত শক্তিশালী

গণতান্ত্রিক বিধানসভা। এই বিধানসভা কেন্দ্রীয় সরকারকে এই কাজ করার জন্য দিকনির্দেশ করা উচিত। আমার আগের বক্তা কংগ্রেস দলের তিনি নারীদের জন্য কাঁদতে গিয়ে নারীদের অপমান করেছেন। আমাদের পিছিয়ে দেখতে হবে, ১৯৭০-৭৭ সালের দিকে যদি তাকাই আমরা কি দেখব। তিনি নিজেও সেই সময় পশ্চিমবাংলায় ছিলেন। তখন কি করতেন জানি না। ওই মালদহে কি রকম দেওয়াল লিখন পড়ত, কি রকম পোস্টার পড়ত। কংগ্রেস দলের লোকের হাতে, কংগ্রেস দলেরই মহিলারা কি রকম ব্যবহার পেয়েছেন, সেটা বলতে লজ্জা হয়। আমি জানি একজন মহিলা নিজেদের পরিবারের লোকের দ্বারাই আক্রমণের শিকার হয়েছেন। গীতা চ্যাটার্জি, অসীমা পোদ্দার কিভাবে একের পর এক আক্রান্ত হয়েছেন। আমরা গণতান্ত্রিক মহিলা সমিতি থেকে গিয়েছিলাম ইন্দিরা গান্ধীর কাছে। তাঁকে বলেছিলাম, আপনি নিজে বলেন আপনি একজন মহিলা। আপনার দলের লোকেরাই মহিলাদের উপর আক্রমণ করছে, স্বামীর সামনে খুন করছে, আপনি দুঃখ বোধ করেন না? দিল্লিতে গেলে সন্ধ্যার পরে আত্মীয়র বাড়িতে যাওয়া যায় না। ইন্দিরা গান্ধীর সময়ে এই চেহারা ছিল, রাজীব গান্ধীর সময়েও একই চেহারা ছিল, এখনও একই চেহারা আছে। বিভিন্ন রাজ্যে কংগ্রেস দল যেখানে সরকার পরিচালনা করেন সেখানেও একই চেহারা। কোনও খুন হলে তার কোনও তদন্ত হয় না, কোনও মহিলা আক্রান্ত হলে তদন্ত হয় না। আজ পশ্চিমবাংলার মহিলারা আক্রান্ত হলে থানায় যেতে পারেন, ডায়রি করতে পারেন। ভারতবর্ষের আপনারা যেখানে সরকার পরিচালনা করেন সেখানে তা হয় না। গীতা চ্যাটার্জির ডায়রি নেওয়া হয় নি। আপনাদের নেত্রী যখন আক্রান্ত হয়েছিলেন, রাজ্যের মুখ্যমন্ত্রীকে এক মুহূর্তও সময় নিতে হয় নি। তিনি বলেছিলেন যে রাজনৈতিক দলেরই হোক অত্যাচারীর শাস্তি হবে। আপনারা এরকম একটা উদাহরণ দিতে পারেন?

আর আজকে যখন এই কমিশন হচ্ছে, মহিলাদের জন্য নারী কমিশন আসছে তখন তাকে স্বাগত না জানিয়ে পারছেন না। কিন্তু সেই স্বাগত জানাবার সাথে সাথে কতকগুলি মিথ্যা কথা, কতকগুলি অসত্য কথা এখানে তারা পরিবেশন করছেন। এইসব করে পশ্চিমবাংলার বাজার গরম করা যাবে না। আপনারা কুম্ভীরাশ্রু বিসর্জন করছেন। যান একবার ত্রিপুরাতে, সেখানে গিয়ে দেখুন কি অবস্থা হচ্ছে। ত্রিপুরার উজান ময়দানে কি ভাবে মহিলাদের উপর আক্রমণ করা হয়েছে সেটা সকলেই জানেন। কোনও কংগ্রেসি নেতার ক্ষমতায় কুলিয়েছে কি দাঁড়িয়ে বলার যে উজান ময়দানের ঘটনা অন্যায় হয়েছে? ত্রিপুরাতে একের পর এক নারী নির্যাতনের যে ঘটনা ঘটছে, আক্রমণের ঘটনা ঘটছে সে সম্বন্ধে বলার সাহস, মেরুদন্ড, ক্ষমতা কংগ্রেসি সদস্যদের আছে কি? তারা কি বলতে পারবেন যে হ্যাঁ, সেইসব ঘটনা অন্যায় হয়েছে, সেগুলির তদন্ত করা উচিত? আমরা জানি, তা তারা বলতে পারবেন না। সেই অধিকার, সেই যোগ্যতা কংগ্রেস দলের নেই। আপনাদের সদস্যা বিধানসভায় দাঁড়িয়ে যেসব কথা বলে গেলেন সাহস থাকে তো আপনারা রাস্তায় দাঁড়িয়ে সেইসব কথা বলুন। আপনারা রাস্তায় দাঁড়িয়ে যত এইসব কথা বলবেন ততই আমাদের সুবিধা। এটা হলে আমাদের একটু কম গলা ফাটাতে হবে আর অন্য দিকে আজকে আপনারা যে ৪২/৪৩ জন আছেন আগামীদিনে আপনাদের সেই সংখ্যাটাও কমে যাবে। স্যার, এই কথা বলে এই বিলকে পূর্ণ সমর্থন জানিয়ে ও সেই সঙ্গে আমার সাজেশনগুলি রেখে পরিশেষে বিরোধী

কংগ্রেস দলের সদস্য যারা কুম্ভীরাশ্রু বিসর্জন করছেন তাদের উদ্দেশ্যে বলব, পশ্চিমবাংলার এইরকম গণতান্ত্রিক পরিবেশ থেকে শিক্ষা নিয়ে আপনারা নিজেদের সংশোধন করার চেষ্টা করুন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যখন এই বিলের উপর বক্তৃতা দেবার ব্যাপারে সিদ্ধান্ত নিয়েছিলাম তখন ভেবেছিলাম যে এই বিলের উপর আলোচনায় কিছু সুস্থ আলোচনা এই হাউসে হবে। তার কারণ, এটা আপনারা জানেন যে মহিলাদের অবস্থা শুধু মহিলারাই উন্নত করতে পারেন না। যদি সামগ্রিকভাবে সমাজের অবস্থা উন্নত করতে না পারা যায় তাহলে আসল কাজ হবে না। কিন্তু আমার আগে সি.পি.এমের সদস্যা যিনি বললেন তার বক্তৃতা আমার প্রায় অশালীন ঠেকলো এবং তার বক্তৃতায় এমন একটা পরিবেশের সৃষ্টি হল যে এই হাউসে মহিলাদের সমস্যা নিয়ে যে সুস্থভাবে আলোচনা করব তা না করে রাজনৈতিক পলিমিক্সের মধ্যে আমাদের যেতে হচ্ছে। আর যেতে হচ্ছে বলেই আমি সেই মহিলা সদস্যার উদ্দেশ্যে বলি বানতলার কথা এর মধ্যেই কি ভুলে গেলেন? অনিতা দেওয়ান যে হত্যা হয়ে গেল, মুখ্যমন্ত্রী বললেন যে এমন তো ঘটনা কতই ঘটে, সমাজবিরোধীরা খুন করে, বলাৎকার করে, এ নিয়ে এত ভাবার কি আছে? এর মধ্যে কি সেসব কথা ভুলে গেলেন? বিরাটিতে মহিলাদের উপর গণ ধর্ষণ হল, গণতান্ত্রিক মহিলা সমিতির সম্পাদিকা গিয়ে বললেন যে যাদের উপর গণধর্ষণ হয়েছে তাদের একজনের চরিত্র খারাপ ছিল। এর মধ্যেই কি সেসব কথা ভুলে গেলেন? তারপর পুলিশের লক আপে মহিলাদের উপর অত্যাচার-সবচেয়ে বড় যেটা ক্রাইম, ইন্ডিয়ান পেনাল কোডকে সংশোধন করে বলা হয়েছে যে এর জন্য যাবৎজীবন কারাদন্ড হতে পারে, সেখানে সিঙ্গুর থানাতে কাকলি সাঁতরার উপর সেই অত্যাচার হল—এসব কথা কি ভুলে গেছেন? তারপর মালদহের মানিকচকে, গদাই-এর চরে মহিলাদের উপর গণ ধর্ষন হল, ৪ দিন এফ.আই.আর হল না—সে কথাও কি ভুলে গেছেন? অসীমা পোদ্দার আপনাদের কর্মী। কংগ্রেস আমলে নাকি সে অত্যাচারিত হয়েছিল। সেই অসীমা পোদ্দার আপনাদের পার্টি ছেড়ে দিয়েছে এবং অভিযোগ করছে যে সি.পি.এমের লোকরা এখন তাদের উপর অত্যাচার করছে। কোথায় ছিল মাননীয়া সদস্যা আপনার এই সহানুভুতিবোধ মহিলাদের জন্য যখন অনিতা দেওয়ান কেঁদেছে, রাণু ঘোষ কেঁদেছে? কোথায় ছিল আপনার সহানুভুতিবোধ যখন গদাই-এর চরে গরিব কৃষক ঘরের মহিলারা কেঁদেছে? তখন কোনও চোখের জল পড়ে নি। পশ্চিমবাংলা হচ্ছে সেই রাজ্য যে রাজ্যে আপনারা পুলিশের রিপোর্টের উপর দেবযানীর হত্যাকারী তারা অভিযুক্ত হবার পর

[2-40—3-00 P.M.]

ছাড়া পেয়ে যায় কারণ পুলিশের কেস এত দুর্বল ছিল। পশ্চিমবাংলা হচ্ছে সেই রাজ্য, আমরা ধর্ষণে ভারতবর্ষের মধ্যে পঞ্চম, মহিলাদের উপর অত্যাচারে আমরা সপ্তম। নারীকে সম্মান দেবার যে ঐতিহ্য পশ্চিমবাংলার ছিল, সেই পশ্চিমবাংলার সম্মান আজকে নেই। পশ্চিমবাংলা হচ্ছে সেই রাজ্য যেখানে কলকাতা শহরে রাত্রি ১০টার সময় মহিলাকে এসপ্ল্যানেড ইস্ট থেকে তুলে নিয়ে গিয়ে ধর্ষণ করা হয় মেট্রোর পাশের গলিতে, আপনার পুলিশ আটকাতে পারে না। পশ্চিমবাংলা হচ্ছে সেই রাজ্য যেখানে বারের কোনও মহিলা গায়িকাকে

রাত্রিবেলা ফেরার সময় তুলে নিয়ে গিয়ে ধর্ষণ করা হয়, পুলিশ আটকাতে পারে না—কোথায় গণতান্ত্রিক মহিলা সমিতির গলা, কেন তারা বলেন না যে আমরা এর বিরুদ্ধে প্রতিবাদ করি, আমরা রাস্তায় নাবব যদি এই ধরনের অত্যাচারের ঘটনা বন্ধ না হয়? কেন আপনারা প্রতিবাদ করেন না, যখন পশ্চিমবাংলায় একের পর এক বধু হত্যার ঘটনা ঘটে? আমি পলিমিক্সের কথা বলতে চাই না, আমি আমাদের সমাজের মহিলাদের যে সমস্যা তা নিয়ে আলোচনা করতে চেয়েছিলাম। আমি এই কথা শুনতে চাইনি যে দিল্লিতে কী হয়, আর ত্রিপুরায় কী হয়, আমি বলতে চেয়েছিলাম যে পশ্চিমবাংলায় তথাকথিত প্রগতিশীলতার রাজ্যে মহিলাদের সম্মান, মহিলাদের ইজ্জত, মহিলাদের এমপ্লয়মেন্ট কী উন্নত হয়েছে? আমি সেদিন ফিগার দিয়েছিলাম যে আপনাদের এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে মহিলারা ৫০ পারসেন্ট। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে যত চাকরি পায় তার মাত্র ১০ পারসেন্ট হচ্ছে মহিলা। যেখানে মহিলাদের সংখ্যা ৫০ পারসেন্ট, মাত্র ১০ পারসেন্ট মহিলা আপনাদের সরকারের এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে চাকরি পায়। কোথাও তা নিয়ে তো সিরিয়াস আলোচনা কোনও স্তরে বামফ্রন্টের পক্ষ থেকে হল না? আজকে বিল এসেছে, বিশ্বনাথবাবু বিলটি করে একটা কৃত্য করেছেন। তার কারণ এই বিল তাকে করতেই হত। এমন নয়, তিনি ব্যক্তিগত ভাবে ভাল লোক, ন্যায় নিষ্ঠ লোক, সৎ লোক, তিনি চেষ্টা করেন। কিন্তু বিল করার ব্যাপারে বিশ্বনাথ বাবুর কি কৃতিত্ব আছে? ওরা খুব কৃতিত্ব নিলেন। কিন্তু এখন তো করতেই হবে সমর্থন। ১৯৯০ সালে কমিশন অব উইমেনস অ্যাক্ট পাস হয়ে গেছে। সারা ভারতবর্ষে ন্যাশনাল কমিশন তৈরি হয়ে গেছে। যখন একটা ন্যাশনাল কমিশন তৈরি হয়, সেটা একটা সারা ভারতবর্ষের জন্য মডেল অ্যাক্ট, বিভিন্ন রাজ্যে এর মধ্যে ৯১ সালের মধ্যে স্টেট কমিশন ফর উইমেন তৈরি হয়ে গেছে। বিশ্বনাথ বাবুকে এটা করতেই হত, উনি এটা করেছেন, ভাল করেছেন। আমি একে সমর্থন জানাই। কিন্তু যখন আপনি উইমেনস কমিশন করছেন, মূল সমস্যায় যাবার আগে আমি আপনাকে বলি, আপনি জানেন যে দুটো বড় দলিল আছে মহিলাদের সমস্যা সম্বন্ধে, যার মধ্যে সবচেয়ে বড় দলিল হচ্ছে ১৯৭৬ সালে ডঃ ফুলরেণু গুহের নেতৃত্বে কমিশন ফর স্ট্যাটাস অপ উইমেন ইন ইন্ডিয়া—যে ভলিউমিনাস রিপোর্ট দিয়েছিলেন। তার চেয়ে বেশি প্রমান্য দলিল মহিলাদের সামগ্রিক চিত্র সম্বন্ধে আর কিছু ছিল না। তার ভিত্তিতে আইনের সংশোধন অনেক হয়েছে, তার ভিত্তিতে মহিলাদের ডাউরি প্রহিবিশনের ব্যাপারে যে আইন ছিল, মহিলাদের সম্পত্তির অধিকারের ব্যাপারে যে আইন ছিল, অনেক পাল্টেছে এবং কংগ্রেসের সরকারই করেছিল। ১৯৫৬ সালে হিন্দু কোড বিল এনে প্রথম মহিলাদের সম্পত্তির সমান অধিকার দিয়েছে। আমাদের দেশে ট্রাডিশন্যালি তো অনেক কিছুই ছিল না। পন্ডিত জওহরলাল নেহেরু নিয়ে এসেছিলেন। তারপর ১৯৭৫ সালে কমিশন ফর স্ট্যাটাস অন উইমেন রিপোর্ট দিল এবং কংগ্রেস সরকারের আমলে রাজীব গান্ধী তিনি মারা গেছেন, কাল তাঁর মৃত্যু বার্ষিকী হল, তাঁর সম্পর্কেও একটা অশালীন মন্তব্য করলেন, এটা ওদের অভ্যাস, ওরা করবেন, সি.পি.এম. এর লোকেরা করবেন। রাজীব গান্ধী প্রথমে তার প্রধানমন্ত্রীদের সময় প্রথম একটা ন্যাশনাল পারসপেকটিভ প্ল্যান ফর উইমেন তৈরি হয়েছিল। ওদের আপত্তি কি যে গণতান্ত্রিক মহিলা সমিতির সঙ্গে কোনও আলোচনা করা হয়নি। আগামীদিনে ভারতবর্ষে যে কোনও সরকার তৈরি হোক, ঐ যে ন্যাশনাল পারসপেকটিভ প্ল্যান ফর উইমেন ৮৮ টু ২০০০ এ.ডি., এই কম্প্রিহেনসিভ প্ল্যানের

বাইরে গিয়ে কিছু করা যাবে না। মহিলাদের যে মূল যে ন্যাশনাল টার্গেট ঠিক করা, ইনডিকেটিং Basic index specially for health Education and Employment. এটার ব্যাপারে পারসপেকটিভ প্ল্যান চূড়ান্ত ভাবে কাজ করে দিয়ে গেছে। নিত্য দিন মহিলাদের ওপর অত্যাচার, বৈষম্য চালিয়ে মহিলা সমাজকে পিছিয়ে দেবার চেষ্টা চলছে। যে কোনও কারণেই হোক এখন পর্যন্ত সমাজ পুরুষ শাসিত রয়ে গেছে। এখন পর্যন্ত যেহেতু আমাদের দেশে ইকনমিক অপারচ্যুনিটিস, আর্থিক সুযোগ সুবিধা মহিলাদের ক্ষেত্রে সীমিত সেহেতু তারা আরও বেশি বঞ্চনার শিকার হচ্ছে। এ বিষয়ে কোনও সন্দেহ নেই। এই অবস্থা থেকে আমাদের বেরিয়ে আসা দরকার। সে ক্ষেত্রে বিশ্বনাথবাবু, আপনার এই কমিশন তৈরি হলে সংবিধানে এবং আইনে যা যা সুযোগ মহিলাদের ক্ষেত্রে রয়েছে সে সে সুযোগ মহিলাদের ক্ষেত্রে কতখানি ইমপ্লিমেন্টেড হচ্ছে সেটা তাদের দেখা দরকার হবে। এই প্রসঙ্গে আমি একটা কথা আপনাকে বলি, এ ক্ষেত্রে যেটা খুব গুরুত্ব দিয়ে দেখা দরকার, সেটা হচ্ছে, আপনি যখন এই কমিশন তৈরি করবেন তখন আপনার ওপর, ওপর থেকে চাপ আসবে, শাসক দলের বড় শরিক সি.পি.এম থেকে চাপ দিয়ে বলা হবে, 'আমাদের গণতান্ত্রিক মহিলা সমিতির কাউকে চেয়ারম্যান করা হোক।' আপনার কাছে আমার অনুরোধ সি.পি.এম, কংগ্রেস কোনও দলের কাউকে না দিয়ে অরাজনৈতিক যে সমস্ত মহিলারা সেবার কাজে যুক্ত আছেন তাঁদের কাউকে চেয়ারম্যান করুন। আপনি ভালই বলেছেন যে, গভর্নমেন্ট থেকে রেকমেন্ডেশন হবে। কিন্তু সে ক্ষেত্রে বিভিন্ন গণ-সংগঠনের পক্ষ থেকে বলবে তাদের সংগঠনের কাউকে চেয়ারম্যান করতে হবে এবং সে ভাবে যদি আপনি করেন তাহলে সেটা ঠিক হবে না। আইনে সরকার ঠিক করে দেবে বলা আছে। আপনাকে আমি একটা কথা বলি যে, মহিলা সংগঠন করা—রাজনৈতিক সংগঠন—আর সমাজ সেবা করা এক নয়। আপনাদের, আমাদের, সি.পি.এম-এর মহিলা সংগঠন আছে। সব দলেরই মহিলা সংগঠন আছে। কিন্তু সমাজসেবার কাজ এই সব সংগঠনের মাধ্যমে হয় না। তাঁরা ব্রিগেডে মিটিং করতে পারেন, সমাজ সেবার কাজ করতে পারেন না। যাঁদের কোনও রাজনৈতিক ব্যাকগ্রাউন্ড নেই, কিন্তু সমাজ-সেবা করেন, তাঁরা অনেক ভাল কাজ করেন। তাঁদের মতো কাজ সি.পি.এম জন্মেও করতে পারবে না। 'উইমেন'স কো-অর্ডিনেটিং কাউন্সিল' যে কাজ করে তা অত্যন্ত প্রশংসনীয়। তাঁদের কাজে অল ইন্ডিয়া উইমেন'স কনফারেন্সে প্রশংসা পায়। আমেদাবাদে 'সেবা' যেটা করেছে সেটা পশ্চিমবাংলার সি.পি.এম নেতৃত্বের দেখে আসা উচিত। কি ভাবে ইলা ভাট সেখানকার মহিলাদের সংগঠিত করেছে এবং সেলফ-এমপ্লয়মেন্টে কি ভাবে মোটিভেট করতে পেরেছেন সেটা দেখা উচিত। বিশ্বনাথবাবু, আপনি যে কমিশন নিয়োগ করবেন সে কমিশনের দৃষ্টিভঙ্গি, এমস্, পারসপেকটিভ অবশ্যই নন-পলিটিক্যাল রাখতে হবে। এটাকে রাজনৈতিক পেট্রনেজ এক্সটেন্ড করার আর একটা সংগঠন করা চলবে না। আপনি কমিশনকে অধিকার দিয়েছেন, কিছুটা আই.পি.সি. ধারায় ইনভেস্টিগেশনের ক্ষমতা থাকবে। ঠিকই, যে সব জায়গায়, পরিবারে মহিলাদের ওপর অত্যাচার হয় সে সব জায়গায় পুলিশ গিয়ে পৌঁছয় না, সেখানে মহিলা কমিশনের সদস্যরা পৌঁছতে পারবে। যেখানে ব্রাইড-বার্নিং-এর ঘটনা ঘটে, যেখানে মহিলাদের ওপর অন্যরকম জুলুমের ঘটনা ঘটে বা ডিসক্রিমিনেশনের অভিযোগ থাকে, সেখানে এই কমিশনকে সাফিসিয়েন্ট মবিলিটির সুযোগ দিতে হবে। কিন্তু বিশ্বনাথবাবু আপনি এক্ষেত্রে যে টাকা বরাদ্দ করেছেন সে টাকা খুব বেশি নয়। আপনি ৯ লক্ষ টাকা নন-রেকারিং এবং ১৫

লক্ষ টাকা রেকারিং গ্রান্ট দিয়েছেন। তার মানে মাসে সোয়া লক্ষ টাকা ওদের থাকবে। এই টাকার কতটা ওরা এফেকটিভলি কাজ করতে পারবে তা আমি জানি না! আমি আশা করব আপনি এই কমিশনের জন্য আরও বেশি টাকা বরাদ্দ করবেন। আমাদের এই রাজ্যের মহিলাদের সম্বন্ধে একটা টোটাল ডাটা সেন্টার করা দরকার। আমরা এখন আপনার দপ্তরে বা অন্য কোনও জায়গায় যদি টোটাল ফিগারস চাই তাহলে জেনারেল সেনসাস ফিগার্সের বাইরে কোনও কিছুই পাওয়া যায় না। ক্রাইম এগেনস্ট উইমেন-এর ফিগার পর্যন্ত পাওয়া যায় না। কটা জায়গায় ক'জন মহিলা কাজ করে, তাদের স্যালারিস কি, কোথাও ডিসক্রিমিনেশন আছে কিনা, সরকারি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে তাদের কতটা সুযোগ দেওয়া হচ্ছে এই টোটাল ডাটা আলাদা আলাদা করে নেই। বিশ্বনাথবাবু আপনি জানেন, কেন্দ্রীয় সরকার একটা কমিশন করেছিলেন। সেই কমিশন হচ্ছে ন্যাশনাল Commission for self employed women and women in the informal sector. আমেদাবাদে 'সেবা' প্রেসিডেন্ট ইলা বাটের নেতৃত্বে ন্যাশনাল কমিশন ফর সেল্ফ এমপ্লয়েড ও'মেন তৈরি হয়েছিল। তাঁরা কিছু রেকমেন্ডেশন দিয়েছেন। আমি দুঃখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি, সেই কমিশনের রিপোর্ট অনুযায়ী সেল্ফ এমপ্লয়েড ও'মেনদের ক্ষেত্রে যে রাজ্যগুলি পিছিয়ে আছে পশ্চিমবাংলা তাদের মধ্যে অন্যতম। কোথায় পশ্চিমবাংলায় সেল্ফ এমপ্লয়েড ও'মেনদের সুযোগ আরও বাড়ানো যায় তারজন্য পশ্চিমবাংলা সুযোগ নিতে পারবেন, সেই সুযোগ না নিয়ে কংগ্রেসের সমালোচনা, রাজীব গান্ধীর সমালোচনা করে বেশি সময় চলে গেল দেখলাম। এর মধ্যে ইন্টারন্যাশনাল ইয়ার অফ দি গার্ল চাইল্ড হয়ে গেল। সার্কের সারা এশিয়ার দেশগুলি অবজার্ব করেছে, ১৯৯০ সালে সার্ক ইয়ার অফ দি গার্ল চাইল্ড। বিভিন্ন সময় হয়ত দূরদর্শনে বিজ্ঞাপন দেখেছেন যে, মেয়ে সন্তানরা কোনওভাবেই কম নয়। এই ব্যাপারে সচেতনতা সৃষ্টি করার জন্য তারা চেষ্টা করেছেন। কিন্তু আমি দেখিনি রাজ্য সরকারের পক্ষ থেকে যথেষ্ট প্রচেষ্টা সেখানে করা হয়েছে। আমি আপনাকে একের পর এক স্কীম বলছি। মহিলাদের জন্য যে স্কীমগুলি আছে কেন্দ্রীয় সরকারের, আমি জানি না, বিশ্বনাথবাবু তার হিসাব দিতে পারবেন কিনা? কেন্দ্রীয় সরকার মহিলাদের জন্য যে স্কীমগুলি করেছেন তার কতটা সুযোগ আপনি নিতে পেরেছেন? হোস্টেল ফর ওয়ার্কিং ও'মেন-এর জন্য কেন্দ্রীয় সরকার টাকা দেয়। এর কতটা সুযোগ আপনি নিতে পেরেছেন? Setting up of Employment and Income generating cum training cum production সেন্টার, তার কতটা সুযোগ আপনি নিতে পেরেছেন বলবেন। কনডেনসড কোর্স for educational and vocational training for adult women কতটা সুযোগ নিতে পেরেছেন? সাপোর্ট টু ট্রেনিং কাম এমপ্লয়মেন্ট প্রোগ্রাম ফর ও'মেন, রাজ্য তার কতটা সুযোগ নিতে পেরেছেন? ও'মেনস ডেভেলপমেন্ট কর্পোরেশন অন্যান্য রাজ্যে অলরেডি তৈরি হয়ে গেছে। আমাদের রাজ্যে এখন পর্যন্ত মহিলা উন্নয়ন কর্পোরেশন কেন তৈরি করতে পারলেন না? এখন প্রোগ্রাম মনিটোরিং and National resource center for ও'মেন, আপনি জানেন, করা হয়েছে। ন্যাশনাল ইনফরমেটিক্স-এর সঙ্গে যোগ করার জন্য সারা ভারতবর্ষের মহিলাদের সম্বন্ধে ডাটা জোগাড় করছে। আমাদের রাজ্যে এই ন্যাশনাল রিসোর্স সেন্টার ফর ও'মেন-এর একটা ব্রাঞ্চ এখন পর্যন্ত খোলা গেল না। এটা কোনও দলীয় সমালোচনার ব্যাপার নয়। সংবিধানের ১৫ থেকে ১৬ অনুচ্ছেদে বলা আছে সমস্ত অধিকার পাবে। রেস, কাস্ট, সেক্স ক্রিড-এর ভিত্তিতে কারও বিরুদ্ধে ডিসক্রিমিনেশন

করা হবে না, অধিকার কমানো হবে না। এইসব সত্ত্বেও আজকে স্বাধীনতার ৪৫ বছর পরেও এখনও মহিলাদের পুড়িয়ে মারা হয় শুধু পণ আদায় করার জন্য। এখনও মহিলাদের উপর অত্যাচার হয়। মহিলারা এখন চাকরির সুযোগ পান না, এখনও বেশির ভাগ মহিলা নিরক্ষর। মহিলাদের স্বাস্থ্যের প্রতি দৃষ্টি দেওয়া হয় না। মহিলাদের সন্তান হওয়ার পরে তাদের যে স্বাস্থ্যের ব্যবস্থা সেই ব্যবস্থার প্রতি আমরা যথেষ্ট দৃষ্টি দিতে পারি না। মহিলাদের জন্য আইন হয়েছে, ইক্যুয়াল রেমুনারেশন অ্যাক্ট, শ্রীমতী ইন্দিরা গান্ধী করেছিলেন। চা-বাগানে যেসব মহিলা কাজ করেন, আগে পুরুষ এবং মহিলাদের বেতন আলাদা ছিল। শ্রীমতী ইন্দিরা গান্ধী ইক্যুয়াল রেমুনারেশন অ্যাক্ট করে দিয়েছিলেন। সেটার কতটা ইমপ্লিমেনটেড হয়, এখন ডিসক্রিমিনেশন আছে কিনা তা দেখা দরকার। সেইজন্য একটা স্টেট কমিশন করার দরকার ছিল। যে আইনগুলি হয়েছে, ডাউরি প্রোহিবিশন অ্যাক্ট মহিলাদের স্বার্থে আইন, সেই ডাউরি প্রোহিবিশন অ্যাক্ট কতটা ইমপ্লিমেনটেড হয়েছে, পুলিশ এফ.আই.আর নিচ্ছে কিনা এইসব দেখার জন্য একটা সংস্থা দরকার। মহিলাদের উপর অত্যাচার বন্ধ করতে—আপনি জানেন—আই.পি.সি অ্যান্ড ক্রিমিনাল প্রসিডিওর কোড সেটা মডিফাই করে রেপের ব্যাপারে, বলাৎকারের ব্যাপারে সাজা কড়া করা হয়েছে। কতটা কনভিকশন হয়েছে, রেপের মামলা কোথায়, কনভিকশন হতে অসুবিধা কোথায়, সামাজিক কোনও বাধা আছে কিনা, এরজন্য কতটা আইনের পরিবর্তন করা যেতে পারে সেইসব দেখার জন্য কমিশন দরকার। কেন্দ্রে একটা উওম্যান অ্যান্ড চাইল্ড ডেভেলপমেন্ট বলে একটা আলাদা ফুল ফ্লেজেড ডিপার্টমেন্ট আছে। আমাদের এখানে সোশ্যাল ওয়েলফেয়ার দপ্তরের অধীনে তা ভালভাবে দেখা হয় না। প্রায়ই শোনা যায় এবং আপনিও কাগজে নিশ্চয়ই পড়েছেন আপনাদের যে ডেসটিটিউড হোম আছে সর্বহারা মহিলাদের যেখানে পাঠিয়ে দেওয়া হয় সেখানে গেলে নানারকম অভিযোগ ওঠে। প্রায়ই বলা হয় সরকারি হোমে যেসব মহিলারা যান তাঁদের প্রসটিটিউশনে বাধ্য করা হয়, সরকারি কর্মচারিরা নিশ্চয়ই দেখেছেন কি অবস্থা এবং এটা বন্ধ হওয়া দরকার। সরকারের ল্যাকাডেইসিক্যাল মেশিনারী দিয়ে হবে না, তাই আমি আপনাকে বলি যে এটা যেন রাজনৈতিক আড্ডাখানা না হয়, অরাজনৈতিক দৃষ্টি দিয়ে সরকারি দপ্তরে যে মবিলিটি এবং যে ডায়নামিজিমের অভাব আছে, সেটা যাতে না থাকে একটা গুরুত্বপূর্ণ ভূমিকা যাতে পালন করতে পারে এবং সাম্প্রতিককালে কিছু ঘটনার ফলে পশ্চিমবঙ্গের যে বদনাম হয়েছে, পশ্চিমবঙ্গের ঐতিহ্য যেভাবে ক্ষুন্ন হয়েছে তা থেকে আমরা বার হয়ে আসতে পারব এই কথা বলে আমি এই ওয়েস্ট বেঙ্গল কমিশন ফর উওম্যান বিল এর মতো একটি সিগনিফিক্যান্ট বিলকে সামগ্রিকভাবে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল দাস** ঃ স্যার, আমি 'বুক ফাটে তো মুখ ফোটে না' এই সমস্ত পিছিয়ে পড়া নারী সমাজ পশ্চিমবঙ্গের মহিলা তাঁদের জন্য পশ্চিমবঙ্গের তরফ থেকে মাননীয় মন্ত্রী শ্রী বিশ্বনাথ চৌধুরি মহাশয় ওয়েস্টবেঙ্গল কমিশন ফর উওম্যান বিল ১৯৯২ এনেছেন তারজন্য প্রথমেই তাকে অভিনন্দন জানাচ্ছি। আমরা জানি আমরা যে সমাজ ব্যবস্থার মধ্যে বাস করি সেই সমাজ ব্যবস্থা আসলে পুরুষ শাসিত, মুনাফাকেন্দ্রিক সমাজ ব্যবস্থা। এখানে নারী দেহ পণ্য হিসাবে ব্যবহার করা হয়েছে। অতীতে আমরা দেখেছি, আমাদের আগের যুগে, এবং সেই যুগ থেকে সভ্যতার ক্রম বিকাশের বিভিন্ন ধারায় অনেক নূতন নূতন সুন্দর কথা বলা

হয়েছে। নারীকে মায়ের সম্মানে ভূষিত করা হয়েছে। প্রকৃত পক্ষে মায়ের মর্যাদা বা বোনের মর্যাদা দেওয়া হয় নি। কবিগুরুর ভাষায় বলতে হয় যে, "সেই সব ম্লান মূক, মুখে দিতে হবে ভাষা, সেই সব শ্রান্ত, ক্লান্ত ভগ্ন বুকে ধ্বনিয়া তুলিতে হবে আশা।" প্রকৃত পক্ষে সেই ভাষা দিয়েছেন এই সরকারের সমাজ কল্যাণ দপ্তর। মাননীয় সৌগতবাবু অনেক কথা বলেছেন, মাননীয় রাজীব গান্ধীর কথাও বলেছেন, ভাল ভাল কথা বলেছেন। আমাদের দেশের সংবিধান, যে সংবিধানের উপর দাঁড়িয়ে আমাদের দেশ চলছে সেই সংবিধানে নারীদের অধিকারের কথা বলা হয়েছে, বিভিন্ন ভাবে কেন্দ্র রাজ্য নানা অধিকার আইন আসে কিন্তু দুর্ভাগ্য এবং লজ্জার কথা সেই আইনের সুযোগ থেকে আমাদের নারী সমাজ বঞ্চিত হয়েছেন, নানা ঘটনায় নানা বঞ্চনার শিকার হয়েছেন, সেই সমস্ত ক্ষেত্রে সঙ্গত কারণে আজকে বামফ্রন্ট সরকার কমিশনের সুযোগ সৃষ্টি করেছেন। আমরা দেখছি কেন্দ্রীয় সরকার সেখানে একটা ন্যাশনাল কমিশন বানিয়েছেন, এর সদস্য সংখ্যা ৭ জন, সেখানে একজন চেয়ার পার্সন রয়েছেন, ৫ জন সদস্য রয়েছেন একজন মেম্বার সেক্রেটারি আছেন, এটা খুবই আনন্দের কথা। মহামতি গোখলের কাছ থেকে আমরা যে একটা কথা শুনেছি হোয়াট Bengal thinks today India thinks tomorrow বামফ্রন্ট সরকার নূতন করে দেখাতে চেয়েছেন ভারতবর্ষের আর কোনও রাজ্যে এখনও পর্যন্ত কোনও কমিশন বসেনি। নারী সমাজকে সমান অধিকার, এক কাজ, এক বেতন এই সব সুন্দর সুন্দর কথা শোনালেন তা ১৯৭৭ সালে কতটা দেওয়া হয়েছিল? আমার জানা আছে উত্তরবঙ্গে চা বাগিচায় যে সব মহিলারা কাজ করতেন তাঁদেরকে বঞ্চিত করা হয়েছিল, সেখানে ন্যূনতম অধিকারের যে আলোচনা হয়েছিল তা এই সরকার আসার পরবর্তীকালে কার্যকর করা হয়েছে। সঙ্গত কারণে এ সব ব্যাপারে যে আইন আছে তা নারী সমাজের পক্ষে নয়। আমরা দেখেছি, এটা ঘটনা যে স্বাধীনতার পরবর্তীকালে বিশেষ করে এই সরকার আসার পর ওদের শিক্ষার অগ্রগতি হয়েছে, সরাসরি ওঁদের অধিকার সম্বন্ধে সচেতন করে দেওয়ার জন্য চেষ্টা করা হচ্ছে। পুরুষ শাসিত ধনতান্ত্রিক সমাজ ব্যবস্থার জন্য ওঁরা বঞ্চিত হচ্ছেন। সেখানে কমিশন তৈরি করার প্রভিশন সৃষ্টি করা হয়েছে, কমিশন আসবে, কমিশনের মধ্যে অনেক প্রশ্ন আছে, ভারতবর্ষে সেই কমিশন কতটা কার্যকর কমিশনে পরিণত হবে সে কথা মনে রেখেই প্রকৃতপক্ষে রাজ্য সরকার এই প্রস্তাব এনেছেন।

[3-00—3-10 P.M.]

যে কথা শুরুতে আমি বলেছিলাম—যারে তুমি নিচে ফেল সে তোমারে বাঁধিবে যে নিচে, পশ্চাতে রেখেছো যারে সে তোমারে পশ্চাতে টানিছে। আজকে পৃথিবীতে যা কিছু সুন্দর, অর্ধেক তার নর আর অর্ধেক তার নারী। একথা মনে রাখতে হবে। সেজন্য রাজ্য সরকার এই প্রস্তাব এনেছেন বলে সাধুবাদ জানাই। আমি অনুরোধ করব, দ্রুত এই প্রস্তাবকে কার্যকর করুন। তবে এটা কমিশনের সবে শুরু, পরবর্তীকালে এক্ষেত্রে প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করুন এবং এর জন্য প্রয়োজনীয় ইনফ্রাস্ট্রাকচার তৈরি করুন।

আর একটি প্রস্তাব বিবেচনার জন্য রাখব। আপনি কমিশনে ১৩ জন সদস্য রেখেছেন—একজন চেয়ারপারসন, একজন ভাইস-চেয়ারপারসন, নয়জন মেম্বার যাদের মধ্যে একজন মেম্বার-সেক্রেটারি, একজন এস.সি. এবং একজন এস.টি. মেম্বার। কিন্তু এক্ষেত্রে একজন

মেম্বারকে সেক্রেটারি হিসাবে রাখলে নানারকম প্রশ্ন দেখা দিতে পারে। কাজেই এক্ষেত্রে বাইরের একজনকে সেক্রেটারি হিসাবে রাখুন সো দ্যাট সেটা এফেকটিভ হবে। আর একটি প্রস্তাব রাখছি। আমরা সেকুলারিজম, ইনটিগ্রিটির কথা বলি। সেক্ষেত্রে এই কমিশনে একজন সংখ্যালঘু সম্প্রদায়ের প্রতিনিধিকে অন্তর্ভুক্ত করবার জন্য অনুরোধ করছি।

সর্বশেষে একটি কথা বলি, আমরা যে আর্থ-সামাজিক অবস্থার মধ্যে বাস করছি তাতে মানুষের অধিকার অনেক ক্ষেত্রে ভুলুণ্ঠিত হচ্ছে। সেখানে আজকে রাজ্য সরকার উদ্যোগ নিয়েছেন নারী সমাজকে প্রতিষ্ঠিত করবার জন্য। সংবিধানে অনেক সুন্দর সুন্দর কথা লেখা আছে, কিন্তু দিকে দিকে নারী নিগ্রহ চলছে। এই অবস্থায় এখানে এই কমিশন কঠিন করবার মধ্যে দিয়ে যদি নারী মুক্তি আন্দোলনের রুদ্ধদ্বার খুলে যায় তাহলে শুধু পশ্চিমবঙ্গের নয়, সারা ভারতের নারী সমাজ আশীর্বাদ জানাবেন এই সরকারকে। আজকের দিনে রাজস্থানে রূপকানোয়ারের মতো ঘটনা ঘটছে, দিল্লিতে নানা অপকান্ড ঘটছে, দিকে দিকে বধু হত্যা হচ্ছে। সেক্ষেত্রে কোথায়ও বধু হত্যা হলে তার ফাইল যদি কমিশনের কাছে যায়, সেটা কার্যকর হবে, বিশেষ করে সমাজ কল্যাণ দপ্তর থেকে যদি কোনও কেস কমিশনের কাছে যায় তাহলে সমস্ত ইরেগুলারিটিস দূর করে কার্যকর ভূমিকা নিশ্চয়ই কমিশন পালন করবেন। এই প্রত্যাশা নিয়ে বামফ্রন্ট সরকারকে পুনরায় ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী বিশ্বনাথ চৌধুরি মহাশয় যে ওয়েস্টবেঙ্গল কমিশন ফর ওমেন বিল, ১৯৯২, এখানে নিয়ে এসেছেন, এই বিলটাকে আমাদের দলের পক্ষ থেকে আমরা সমর্থন করেছি। আমার পূর্ববর্তী বক্তাও এটা সমর্থন করেছেন। আমি সরকার পক্ষের মাননীয় সদস্যদের বক্তব্য শুনেছি। আমি আশা করেছিলাম যে সৌগতবাবুর মতো তারাও সঠিক ভাবে বক্তব্য রাখবেন। যাইহোক, মাননীয় সদস্য নির্মলবাবু এখানে অনেক বক্তব্য রেখেছেন। এখানে অনুরাধা দেবী যে বক্তব্য রেখেছেন, আমি তার বক্তব্য শুনেছি। আমি বুঝতে পারলাম না যে তিনি পুলিশ বাজেটের উপরে বক্তৃতা করছেন কিনা। তিনি বিলের উপর বক্তব্য রাখতে গিয়ে অনেক কিছু বললেন। আমি তার উত্তর দিতে চাইনা কারণ তিনি হয়ত অনেক তথ্য জানেন না সেজন্য এসব কথা বলেছেন। আমি তাকে একটু নারী নির্যাতনের ঘটনা শুনিয়ে দেই। প্রথমে উনি পশ্চিমবাংলায় নারী নির্যাতন হয়নি বলে গর্ব করেছেন, এটা কি সত্যি ঠিক? পশ্চিমবাংলায় যদি নারী নির্যাতন না হত তাহলে বাঙালি হিসাবে গর্বে আমার বুক ভরে যেত। কিন্তু এটা কি সত্যি? কাকলি সাঁতরা এখনও জেলে পচছে। গত ১৯৯০ সাল থেকে কাকলি সাতরা হুগলি জেলে পচছে। ২ বছর হয়ে গেল এখনও সে জেলে পড়ে আছে। কারণ কি? এটা কোনও সমাজ বিরোধীদের কাজ নয়। নারীকে রক্ষা করবে যে পুলিশ প্রশাসন যে পুলিশ প্রশাসনের উপর ভরসা করে মহিলারা ঘুরে বেড়াবে সেই পুলিশের দ্বারা তারা আক্রান্ত হচ্ছে। সিঙ্গুর থানার মধ্যে পুলিশ অফিসার তাকে ধর্ষণ করল। থানার মধ্যে সে ধর্ষিত হল। আজকে পশ্চিমবঙ্গে এই জিনিস হচ্ছে কিন্তু কোনও বিচার নেই। একজন নারী ধর্ষিত হল, তাকে যারা ধর্ষণ করল তাদের বিচার করা হলনা, সেই কেস উইথড্র হয়ে গেল। আজকে তাকে একটা আশ্রমে পাঠাবার পর্যন্ত ব্যবস্থাও করা হলনা। অনুরাধা দেবী এই তথ্য জানেন না এবং জানেন না বলেই এখানে বড়বড় কথা বললেন। যাইহোক, মন্ত্রী মহাশয় যে বিল এখানে

এনেছেন, তাকে আমি নিশ্চয়ই ধন্যবাদ জানাব। কেন্দ্রীয় সরকারও এইরকম একটা বিল এনেছিলেন যার নাম ন্যাশনাল কমিশন ফর ওমেন অ্যাক্ট, ১৯৯০। তাকে কিছুটা ফলো করে এই বিল আনা হয়েছে। তার সঙ্গে অনেক কিছুতে মিল আছে। পশ্চিমবঙ্গে এই বিল-এর দরকার অনেক বেশি। এই সম্পর্কে মাননীয় সদস্য বিস্তারিত ভাবে বলেছেন। নারীর প্রতি যে অবিচার সেটাকে রুখতে গেলে এই বিলের দরকার। নির্মলবাবু মাইনরটি কমিউনিটির কথা বলেছেন। আমরা এটা অমিট করে গেছি। এটা সত্যি যে শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবসদের এর মধ্যে নেওয়ার প্রভিসন আছে। কিন্তু মাইনরিটি কমিউনিটির থেকে নেওয়া হয়নি। আমরাও এই ব্যাপারে কেন অ্যামেন্ডমেন্ট পারিনি। আমি মন্ত্রী মহাশয়কে বলব যে এই ৯ জনের মধ্যে মাইনরিটি থেকে একজনকে নেবার চিন্তা করবেন। আমাদের রাজ্যে শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবস ছাড়াও অন্য যেসব মাইনরিটি সম্প্রদায়ের লোক বাস করে, সেই মাইনরিটি সম্প্রদায়ের মহিলারা সবচেয়ে বেশি নির্যাতিত হন। আমরা দেখেছি যে শিক্ষার অভাব যে কমিউনিটির মধ্যে বেশি সেই কমিউনিটির মহিলারা বেশি নির্যাতিত হন। আমি এখানে নাম করে কিছু বলতে চাই না। লিঙ্গুইস্টিক মাইনরিটির সংখ্যা বিশেষ করে ইন্ডাস্ট্রিয়াল বেল্টে বেশি এবং সেখানে মহিলারা বেশি নির্যাতিত হয়। তাদের মধ্যে একটা কুসংস্কার আছে। সেই কুসংস্কারের জন্য সেখানকার মহিলারা বেশি নির্যাতিত হন। আমি আপনাকে অনুরোধ করব যে ৯ জন যখন বিভিন্ন ভলান্ট্যারি অর্গানাইজেশন থেকে নেওয়া হবে তখন যেন এটা খেয়াল থাকে। লিঙ্গুইস্টিক মাইনরিটি কমিউনিটি থেকেও যেন নেওয়া হয়। যদিও প্রভিসনে বলা নেই, কিন্তু এটা হলে পারপাস ফুলফিল হবে। আমি আশা রাখব যে কমিশন করার সময়ে আপনি এটা নিয়ে চিন্তা-ভাবনা করবেন এবং এটা নেওয়ার চেষ্টা করবেন।

[3-10—3-20 P.M.]

আমি কিছু অ্যামেন্ডমেন্ট দিয়েছিলাম অ্যামেন্ডমেন্টগুলি নিয়ে মন্ত্রী মহাশয়ের সঙ্গে কথা বলে বুঝতে পেরেছি কোথাও কোথাও অসুবিধা আছে, কোথাও কোথাও মেনে নেওয়া যেতে পারে। যখন আইন করতে যাচ্ছেন সেই আইনটা সঠিকভাবে হোক, কোথাও কোনও বাধা না থাকে সেটাই মূল উদ্দেশ্য হওয়া উচিত। আজকে সারা ভারতবর্ষে নারীরা লাঞ্ছিত হচ্ছে, নিপীড়িত হচ্ছে। পশ্চিমবাংলায় নারীদের নিয়ে সমস্যা বেশি আছে। অনেক তথ্য দিয়ে সৌগতবাবু বলেছেন, সেই ব্যাপারে আমি যাচ্ছি না। নারীদের সুযোগ-সুবিধা না দেওয়াটা এক ধরনের নির্যাতন। কলকাতার বাইরে থেকে, অনেক মফস্বল থেকে মহিলারা কলকাতায় আসে কাজের জন্য। কিন্তু তাদের থাকার এখানে যথেষ্ট জায়গা নেই। অনেক মহিলা ভালো পড়াশোনা করার জন্য, ভালো ডিগ্রি নেবার জন্য কলকাতায় আসে, কিন্তু এখানে হোস্টেলের সংখ্যা কম। তাছাড়া অনেক সামাজিক ব্যাপার আছে। মেয়ে হয়ে জন্মানোটাই যেন একটা অপরাধ। দুটি পুত্র সন্তান হলে যে আনন্দ হয়, পর পর দুটি মেয়ে হলে বাড়ির লোকের তো বটেই বাপ-মায়েরও পর্যন্ত নিরানন্দের ভাব দেখা যায়। আইন করছেন ঠিকই, তার সঙ্গে সামাজিক আন্দোলন করার দরকার আছে। মানুষের মনের মধ্যে মূল্যবোধ জাগিয়ে তোলা দরকার। মহিলাদের বিয়ের ব্যাপারে ডাউরি সিস্টেম আজও চালু আছে। এর জন্য পুরুষেরা যতটা না দায়ী তার চেয়ে বেশি দায়ী মহিলারাই। প্রতিটি বাড়িতে যখন ডাউরি নিয়ে আলোচনা হয় তখন সেখানে পুরুষেরা থাকে না, মহিলারাই বেশি থাকে, সেখানে তারাই বেশি আলোচনা

করে। ফলে আমি বলতে চাই শুধু আইন তৈরি করলেই হবে না, সামাজিক আন্দোলন করা দরকার। মানুষের মনের মধ্যে চেতনা বোধ জাগ্রত করা দরকার। যে সমস্ত মহিলা কাজের জন্য বা অন্য কোনও কারণে কলকাতায় আসে তাদের থাকার ব্যবস্থা করা দরকার এবং সরকারের পক্ষ থেকে একটা সামাজিক আন্দোলন করা দরকার। এটা ডিপার্টমেন্টের বাজেট নয়, বিলের উপর আলোচনা, তাই আমি বেশি কথা বলতে চাই না। মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন আগেই আমরা বলেছি বিলকে সাপোর্ট করছি। মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যখন আমি অ্যামেন্ডমেন্ট মুভ করব—চারটি অ্যামেন্ডমেন্ট আলাদা আলাদা ভাবে মুভ করব—অ্যামেন্ডমেন্টগুলি মেনে নেবেন। বিলটা যাতে সর্বসম্মতিক্রমে গৃহীত হতে পারে তার জন্য অ্যামেন্ডমেন্টগুলি আপনি মেনে নেবার চেষ্টা করুন। এই বিলকে প্রয়োগ করার সময় যতটা কো-অপারেশন করার করব। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, আমি একটা অ্যানাউন্সমেন্টের জন্য আমার প্রিভিলেজ চাইছি।

**মিঃ স্পিকার ঃ** আপনি তো সিনিয়ার মেম্বার, ডিসকাশনের মাঝখানে বলবেন? আচ্ছা বলুন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, কনফেডারেশন অফ স্টেট গভর্নমেন্ট এমপ্লয়ীজ, ওয়েস্টবেঙ্গল, ওদের বিভিন্ন দাবি-দাওয়া নিয়ে মুখ্যমন্ত্রীর কাছে ডেপুটেশন দেবার জন্য এসেছিল। তাদের মধ্যে ৫ জন একটি স্মারকলিপি মুখ্যমন্ত্রীকে দিতে চায়। আগে থেকে তারা খবর জানত না যে মুখ্যমন্ত্রী নেই। সরকারের বিভিন্ন অসুবিধা, তাদের বিভিন্ন দাবি-দাওয়া, তাদের অসুবিধা, তাদের ডিসক্রিমিনেশনের জন্য ওরা ডেপুটেশনে এসেছিল। মুখ্যমন্ত্রী নেই, আপনি যদি অনুমতি দেন, আপনি যদি একটা নির্দেশ দেন সেকেন্ড ইন কমান্ড প্রবীণ নেতা মাননীয় বিনয়বাবু, কিংবা বুদ্ধদেববাবু ওদের ডেপুটেশন গ্রহণ করেন তাহলে ভাল হয়।

**মিঃ স্পিকার ঃ** এখন তো ওনাদের কাউকে দেখতে পাচ্ছি না। আপনি তো বিরোধী দলের প্রবীণ নেতা, আপনি যে কোনও মন্ত্রীর ঘরে অনায়াসে যেতে পারেন। আপনি যাকে হোক ধরে নিতে পারেন। প্রবোধবাবু, আপনি একবার ঘরে যান, কারা ডেপুটেশন দিতে এসেছেন সেটা গ্রহণ করুন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** এই নির্দেশ দেবার জন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। থ্যাঙ্ক ইউ স্যার।

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মহিলা বিল কমিশন যেটা এখানে পেশ করা হয়েছে তার সম্পর্কে আমি কয়েকটি কথা বলতে চাই। দীর্ঘদিনের আন্দোলনের ফলে আজকে সরকারের পক্ষ থেকে বামফ্রন্ট সরকার, তার যে প্রগতিশীল দৃষ্টিভঙ্গি সেই দৃষ্টিভঙ্গির জন্যই আজকে মহিলা বিল কমিশন এনেছেন। এর মধ্যে দিয়ে আমরা মনে করি যে আমাদের মেয়েদের জন্য এই যে কমিটি যেটা হবে তার মাধ্যমে আমরা মহিলা বিল কমিশনের কাছে মেয়েদের সামাজিক নানারকম নিপীড়ন এবং নির্যাতন

যা আছে, তাদের উন্নয়নের সমস্যা আছে, চাকুরির সমস্যা আছে, এগুলো সম্পর্কে আমাদের বলার অধিকার আমরা পাচ্ছি বলে আমরা মনে করি। আমরা মনে করি যে আমাদের দেশের মেয়েরা কি অবস্থায় আছে সে সম্বন্ধে এখানে মাননীয় বিরোধীদলের সদস্যদের বক্তৃতায় শুনেছি। আমরা মনে করি যে আমাদের দেশের মেয়েরা যুগে যুগে নির্যাতিত ও নিপীড়িত হয়েছে। এজন্য তারা দীর্ঘ আন্দোলন করেছে। স্বাধীনতা সংগ্রামে মেয়েরা অনেকে প্রাণ দিয়েছেন। মেয়েরা অনেক আশা করেছিল যে দেশ স্বাধীন হবার পর তাদের এই সমস্ত নিপীড়ন, নির্যাতন বন্ধ হবে, তারা তাদের অধিকার ভোগ করবে। মেয়েদের অধিকার সম্বন্ধে—নারী-পুরুষের সমান অধিকার সম্বন্ধে—সংবিধানে লেখা আছে। কিন্তু মেয়েদের অধিকার রক্ষার ক্ষেত্রে বারবার বঞ্চিত হয়েছে। নারীদের শিক্ষার ক্ষেত্রে, সামাজিক অধিকারের ক্ষেত্রে বারবার তারা বঞ্চিত হয়েছে। সেজন্য মহিলা সমিতির পক্ষ থেকে বারেবারে আন্দোলন আমরা করেছি, সংগ্রাম করেছি। আমরা হিন্দু কোড বিলের উপরে দিল্লিতে মিছিল করেছি। মেয়েদের কাছ থেকে সই সংগ্রহ করেছি। হাজার হাজার পোস্টকার্ড আমরা ছেড়েছি। আমাদের উপরে যে সামাজিক নির্যাতন আছে এর বিরুদ্ধে আমাদের রুখে দাঁড়াতে হবে। দেশ স্বাধীন হলে সরকারকে এইসব আইন করতে হবে বলে মেয়েরা আশা করেছিল। আমরা দেখেছি যে বহু বিবাহ প্রথা বন্ধ করার জন্য ব্যবস্থা গৃহীত হয়নি। এর বিরুদ্ধে আমরা দরখাস্ত লিখেছি, স্মারকলিপি লিখেছি। আমরা বিধবা বিবাহের জন্য স্মারকলিপি লিখেছি। অসবর্ণ বিবাহ চালু করার জন্য আমরা স্মারকলিপি দিয়েছি। পণপ্রথার বিরুদ্ধে আমরা স্মারকলিপি পেশ করেছি। বাল্যবিবাহ প্রথা বন্ধ করার জন্য স্মারকলিপি পেশ করেছি। আমরা দেখেছি, বৃটিশের বিরুদ্ধে যখন সংগ্রাম হয়েছিল তখন বাল্যবিবাহ প্রথা থাকার ফলে মেয়েদের উপরে নির্যাতন, নিপীড়ন হয়েছে। সতীদাহ প্রথার ফলে মেয়েদের উপরে দারুণভাবে নির্যাতন হয়েছে। এর বিরুদ্ধে মাথা তুলে দাঁড়াবার জন্য, স্বাধীনতা সংগ্রামের জন্য মাথা তুলে দাঁড়াবার জন্য মেয়েরা সংগ্রাম করেছে। দেশের স্বাধীনতার জন্য মেয়েরা যদি অংশগ্রহণ না করত তাহলে যে স্বাধীনতা আজকে আমরা পেয়েছি তা পাওয়া সম্ভব হত না। আমাদের দেশের বেশিরভাগ মেয়ে যেহেতু অশিক্ষিত, তারা যেহেতু আলোক বঞ্চিত, তাদের অধিকার রক্ষার জন্য যে সংগ্রাম, আমাদের যেগুলো করা দরকার ছিল তা আমরা করতে পারিনি। কিছু মেয়েরা, আমরা এই সংগ্রামে সামিল হয়েছিলাম। আমাদের অনেক সংগ্রাম করতে হয়েছে। আমরা বিভিন্ন এলাকায়, বিভিন্ন কেন্দ্রে যোগ দেবার চেষ্টা করেছি। কৃষক আন্দোলন, জমিদারী প্রথার বিরুদ্ধে আন্দোলনে আমরা সামিল হয়েছি। তারফলে আমরা দেখতে পাচ্ছি ধীরে ধীরে মেয়েদের মধ্যে আন্দোলন

[3-20—3-40 P.M.]

এবং সংগ্রামের মধ্যে দিয়ে শিক্ষার দাবি করছে, কাজের দাবি করছে। তাদের অধিকারের দাবি করছে। আমরা কাগজ খুললে প্রায় দেখতে পাই যে বধূ নির্যাতনের কথা। কিন্তু আমাদের এখানে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে বামফ্রন্টের আমলে মেয়েদের মর্যাদা দেওয়া হয়েছে। আমরা যারা মহিলা আন্দোলনের সঙ্গে যুক্ত তারা বুঝতে পারছি যে, শিক্ষার ক্ষেত্রে যাতে সমস্ত মেয়েরা শিক্ষা পায়, আদিবাসী ও তফসিলি সম্প্রাদায় যাতে শিক্ষা পায় তার ব্যবস্থা হয়েছে। আজকে বামফ্রন্ট সরকার আসার পরে সমস্ত ক্ষেত্রে মেয়েদের অধিকার দিয়েছে, স্থান দিয়েছে। উন্নয়নের ক্ষেত্রে মেয়েদের অধিকার দেওয়া হয়েছে, বিভিন্ন পঞ্চায়েত ও

পৌরসভার বিভিন্ন কমিটির মধ্যে মেয়েদের আনার সুযোগ করে দিয়েছে। বামফ্রন্ট সরকার তার সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে থেকেও সেই কাজ করার চেষ্টা করছে। কিন্তু আমরা দেখছি বিশেষ বেসরকারি ক্ষেত্রে এবং এমন কি সরকারি ক্ষেত্রেও মহিলাদের সমান অধিকার দেওয়া হয় নি। চটকল অধিগ্রহণ করার পরে মেয়েদের ছাঁটাই করতে আরম্ভ করা হল। যেখানে আগে ২ হাজার আড়াই হাজার চটকল মহিলা শ্রমিক ছিল, সেখানে আজকে ২০০ দাঁড়িয়েছে। মেয়েদের মেটারনিটি লিভ দিতে হয় বলে এবং অনেক সুযোগ সুবিধা দিতে হয় বলে এই অধিগ্রহণ করার নাম করে মেয়েদের ছাঁটাই করা হয়েছে। তারপরে ইলেকট্রনিক্স কাজের ক্ষেত্রেও মহিলা ছাঁটাই শুরু হয়েছে। আজকে অধিকাংশ জায়গায় ইলেকট্রনিক্স মেশিন আসার ফলে ধীরে ধীরে পুরুষদের যত না ছাঁটাই করছে তার থেকে বেশি করে মেয়েদের ছাঁটাই করছে। আজকে যেখানে বলা হচ্ছে যে সমান কাজে সমান মজুরি সেখানে এই নিয়মটা ঠিকমতো রক্ষা করা হচ্ছে না। আমাদের বামফ্রন্ট সরকার নারী পুরুষের সমান অধিকার এবং সমান মজুরি দেবার চেষ্টা করলেও সর্বক্ষেত্রে কার্যকর হতে পারছেন না। আজকে পশ্চিমবঙ্গে যে ৩টে ফসল হচ্ছে সেখানে কৃষিতে মেয়েরা কাজ করতে গিয়ে মাথা তুলে দাঁড়িয়ে বলতে পারছে যে এত মজুরি দিতে হবে। কিন্তু তারও মধ্যে আমরা দেখতে পাচ্ছি যে মেয়েদের উপরে যে সামাজিক নির্যাতন এবং নিপীড়ন বেড়েই চলেছে আর আমরা জগদ্দল পাথরের মতো দাঁড়িয়েছি। আমরা এই অবস্থার মধ্যে থাকার ফলে মেয়েদের উপরে বিভিন্ন ধরনের নির্যাতন বাড়ছে। আমরা যতই চিৎকার করি না কেন, এই পুঁজিবাদী সমাজ ব্যবস্থায় আমরা বসবাস করছি, সেখানে দেশের আইন আছে সেই সীমাবদ্ধ আইনের মধ্যে দাঁড়িয়ে যতই লড়াই করি না কেন, যতই আইনের পরিবর্তন সাধন করতে চাই এবং তারজন্য তীব্র সংগ্রাম যতই আমরা করি না কেন, এই সমাজ ব্যবস্থার মধ্যে তা করা সম্ভব নয়। অতীতে সারা পৃথিবী জুড়ে যত নারী নির্যাতন, নিপীড়ন হয়েছে তার বিরুদ্ধে নারীরা মাথা তুলে দাঁড়িয়ে সংগ্রাম করেছে। মহামতি লেনিনও নারী জাতির প্রতি একটা বিশেষ স্থান দিয়েছিলেন। ভারতবর্ষ একটা বিরাট দেশ, সেই ভারতবর্ষের অর্থনীতির মধ্যে দাঁড়িয়ে খুব দ্রুত অগ্রগতি সম্ভব নয়। আজকে এই সমাজ ব্যবস্থার মধ্যে দাঁড়িয়ে নারীদের প্রতি যে নির্যাতন, নিপীড়ন, ধর্ষণ ইত্যাদি বাড়ছে সেটা বন্ধ করার জন্য আজকে যে কমনওয়েলথ পার্লামেন্টারি কমিটি গঠিত হয়েছে, তারজন্য আমরা গর্বিত। আমি সামগ্রিকভাবে বলব এই যে সক্রিয় কমিটি হয়েছে, দরদী কমিটি হয়েছে তারা দরদ দিয়ে সমস্যার সমাধান করবে। প্রত্যেকটি ক্ষেত্রে খুঁটিনাটি বিশ্লেষণ না করে যদি সিদ্ধান্তে আসি তাহলে ভুল হতে পারে। তাই আমি মনে করি আগামীদিনে আমরা এই মেয়েরা যারা নির্যাতিত হয়ে বহুক্ষেত্রে পিছিয়ে পড়ে আছে সেই মেয়েদের সচেষ্ট করতে পারি, সাহায্য করতে পারি, এই আশা রেখে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই বলতে চাইছি যে বিলটা আজকে এখানে এসেছে এটা হালকা করেই বলুন আর যেভাবেই বলুন এই ব্যাপারে কোনও লঘু মন্তব্য করাটা কোনওদিক থেকেই সমিচীন নয়। আমরা যদি যথার্থ শ্রদ্ধার চোখে সমাজ ও নারীদেরকে দেখি, আমরা মুখে অনেক কথা বলি কিন্তু জ্ঞাতসারেই হোক বা অজ্ঞাতসারেই হোক এই পুরুষ শাসিত সমাজের যে মানসিকতা সেইগুলি কিন্তু এইভাবে

প্রকাশিত হয়। এইগুলিই তার দৃষ্টান্ত। অথচ আমরা বলি সমাজে সভ্যতার অবদানের পিছনে শুধু পুরুষের অবদান নয় সেখানে নারীর অবদানও রয়েছে। আমরা জানি যারা সমাজের অগ্রগতির কথা চিন্তা করেছেন সমাজের অগ্রগতির একটা মাপকাঠি হচ্ছে শিল্পের বিকাশ, শিল্পের বিস্তার কতটা হয়েছে, এটা যেমন সমাজের অগ্রগতির একটা মাপকাঠি সেইরকম সমাজের মহিলাদের অবস্থা সমাজ তাদের কতটা শ্রদ্ধার চোখে দেখে তাদের স্ট্যাটাস, এটাও কিন্তু একটা দিক। সমাজের অগ্রগতির নিরুপণের ক্ষেত্রে। এই কারণে বলব প্রতিটি জায়গায় প্রতিটি মণীষী যারা সমাজের কথা ভেবেছেন, যারা সমাজের অগ্রগতির কথা ভাবছেন তারা নারীদের মুক্তির কথা না ভেবে পারেননি। ফলে আমাদের দেশে রামমোহন, বিদ্যাসাগর, রবীন্দ্রনাথ, নজরুল-এর মতো সর্বক্ষেত্রে এরা যে দৃষ্টান্ত দিয়েছে এটাকে লঘু করে দেখার বিষয় নয়। আজকে এই সমাজের বুকে দাঁড়িয়ে অত্যন্ত লজ্জাবনত চিত্তে আমরা নিজেদের যে দায়-দায়িত্ব, নারী নির্যাতনের যে চিত্র যে অবস্থা, মহিলাদের যে অবস্থা এর জন্য আমরা আমাদের দায়-দায়িত্বকে অস্বীকার করতে পারিনা। এবং এর যে ত্রুটি এটাকে বিনয়ের সঙ্গে আমাদের স্বীকার করে নেওয়া উচিত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই যে ওয়েস্টবেঙ্গল কমিশন ফর উওমেন বিল, ১৯৯২ মন্ত্রী মহাশয় এনেছেন, আমি এই বিলকে সর্বান্তকরণে সমর্থন করছি। এই বিলের স্টেটমেন্ট অফ অবজেক্টস অ্যান্ড রিজিনস—সেখানে বলা হয়েছে যে সমাজের সর্বত্র নারীদের নিরাপত্তা এবং তাদের অগ্রগতির জন্য এই মহিলা কমিশন তারা গঠন করছেন। আজকে নারী মুক্তির ক্ষেত্রে নারী সমাজের স্বেচ্ছাসেবী যে সংগঠনগুলি আছে যারা নারী মুক্তি আন্দোলনের সঙ্গে যুক্ত তাদের অগ্রণী ভূমিকার উপর নারী মুক্তির সমস্যার সমাধানের প্রশ্নটি নিহিত রয়েছে। সঙ্গত কারণেই মাননীয় মন্ত্রী মহাশয় এই নারী মুক্তি আন্দোলনের সঙ্গে যারা সামিল আছেন এবং যে সমস্ত স্বেচ্ছাসেবী সংগঠন আছে যারা সুপ্রতিষ্ঠিত তাদের নিয়ে আজকে তিনি এই কমিশন গঠন করতে চাচ্ছেন। এই কমিশন এই রাজ্যের মহিলাদের যে নানান সমস্যা এবং নানান ধরনের যে সমস্ত অপরাধমূলক ঘটনা সেইগুলি সরকারের কাছে সুপারিশ করার উদ্দেশ্যে এই মহিলা কমিশন গঠন করা হবে। মহিলাদের উন্নয়নের জন্য, মহিলাদের কল্যাণের জন্য বেসরকারি যে প্রচেষ্টা তাকে ফলপ্রসু করার জন্য এই মহিলা কমিশন সরকারের এজেন্ট হিসাবে কাজ করুক। এই বিলের স্টেটমেন্ট অফ অবজেকটস অ্যান্ড রিজনস-এর দিক থেকে এই কমিশন যা গঠন করা হয়েছে আমাদের দলের পক্ষ থেকে তাকে সর্বান্তকরণে সমর্থন করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তবে আজকে একথাও ঠিক যে এখানে. চার্জিং কাউন্টার চার্জেস কতটা তৈরি হচ্ছে। পশ্চিমবাংলায় এটা কম না বেশি? এটা কোনও চাপান উত্তোরনের প্রশ্ন নয়, যেটা বাস্তব সেটাকে অস্বীকার করা যায় না। কম হোক বা বেশি হোক এটা কিন্তু একটা বাস্তব চিত্র। তবে একথাও ঠিক গণতন্ত্রের জয়গান আমরা গাই, কিন্তু সংবিধানের নারীদের অধিকারের কথা, নারীদের পুরুষদের সমান অধিকারের কথা ভারতবর্ষের সংবিধানে স্বীকৃত রয়েছে। কিন্তু সেটাকে আজকে কাজে পরিণত করা দরকার। আজকে নারীদের উপর মধ্যযুগীয় অত্যাচার চলছে। নারীরা আজকে পণ্যের মতো আমাদের দেশে বিক্রি হচ্ছে, এটা মর্মান্তিক ঘটনা। এটাতো অস্বীকার করা যায়না, নারীদের ধর্ষণ করা হচ্ছে, রাস্তা-ঘাটের নারীদের কোনও নিরাপত্তা নেই, রাস্তাঘাটে সম্ভ্রমের সঙ্গে রাস্তাঘাটে চলাফেলা করতে পারে না। আজকে [ধু সমাজবিরোধীরা নয়, যারা আইনের রক্ষক তারাও আজকে নারীদের উপর অত্যাচার ক রছে থানার লক আপে, ধর্ষণ করছে

থানার লক আপে। মহিলাদের জন্য ন্যাশনাল কমিশন ফর উওম্যান অ্যাক্ট ১৯৯০ গঠন করা হয়েছে। কিন্তু বাস্তব চিত্র দেখুন, মুসলিম মহিলা বিল পাস হল, সতীদাহ বিল পাস হল, কিন্তু সেই সতীদাহ আজও হচ্ছে। তাহলে সরকারের মৌখিক বক্তব্যের সঙ্গে বাস্তব চিত্রের কোনও মিল নেই। সুতরাং এইগুলো আজকে চিন্তা করতে হবে। আজকে নারী নিগ্রহ সর্বত্র। এটাতো ঠিক পশ্চিমবাংলা একদিন নারী আন্দোলনের পথিকৃৎ ছিল এবং তারজন্য পশ্চিমবাংলা গর্ব অনুভব করত। আই.পি.এস অ্যাশোসিয়েশন সম্প্রতি ডি.জির কাছে যে নোট পাঠিয়েছে তাতে দেখা যাচ্ছে গত চার বছরে পশ্চিমবাংলায় নারী নিগ্রহ হচ্ছে ৫৮.৫৭ শতাংশ এবং তারজন্য উদ্বেগ প্রকাশ করে ডি.জি-র কাছে নোট পাঠানো হয়েছে এবং বলা হয়েছে প্রতিদিন একজনের বেশি মহিলাকে ধর্ষণ করা হচ্ছে। ১৯৯১ আই.পি.এস. অ্যাশোসিয়েশন যে রিপোর্ট দিয়েছে তাতে দেখা যাচ্ছে পশ্চিমবাংলায় অত্যাচারের ঘটনা ঘটেছে ১৪৫৫টি, আত্মঘাতীর ঘটনা ঘটেছে ৭৬৪টি এবং বধূহত্যার ঘটনা ঘটেছে ২১৭টি। সুতরাং এক বছরের হিসাব হচ্ছে এইটি। স্যার, আপনি জানেন পুলিশের দেওয়া এই নোট থানায় নথিভুক্ত কেসের একটি অংশ মাত্র। কারণ সবাই থানায় কেস নথিভুক্ত করেনা বা করা হয়না। অনেক নারী থানায় কেস নথিভুক্ত করেনা লোক লজ্জার ভয়ে, ফলে বাস্তব চিত্র আরও মারাত্মক এটা আমরা অস্বীকার করতে পারিনা। কিন্তু একটা জিনিস আমাদের ভাবতে হবে, আইন নিশ্চয় প্রয়োজন আছে, মহিলাদের উপর যে অপরাধ হচ্ছে সেই অপরাধের যে ল' এনফোর্সিং এজেন্সী ইমপ্লিমেন্ট করা দরকার। সমাজের অভ্যন্তরে এই সমস্ত নারী নিগ্রহের বিরুদ্ধে যদি ব্যাপক তীব্র আন্দোলন গড়ে তোলা না যায়, তাহলে হবে না। এটা আমরা অস্বীকার করতে পাবিনা যে, বিবাহ বিচ্ছেদ আইন আছে, এত কিছু আছে কিন্তু স্বামীর অত্যাচারের বিরুদ্ধে নারীর মুক্তি পাওয়ার জন্য যে আইন আছে সেটাতো স্বীকৃতি পেয়েছে। কিন্তু আজকে সেই সোশ্যাল সিকিওরিটি বা সামাজিক নিরাপত্তা কোথায়? আজকে ডাইভোর্স হওয়ার পর সেই মহিলার সামাজিক মর্যাদা কোথায়? সে কি সামাজিক মর্যাদা পাচ্ছে? মর্যাদার আসনটা কি দেওয়া যাচ্ছে? পণ প্রথার বিরুদ্ধে আইন আছে, কিন্তু আজকে পণ প্রথা এতবড় একটা সামাজিক অপরাধ। এই ক্ষেত্রে আমরা কি দেখছি? আমরা দেখছি বধূহত্যা কি মর্মান্তিক। হ্যাঁ, কিছু কিছু যুবক, যুবতীদের দৃঢ়সঙ্কল্প যে— ওঁরা পণ দেবেনও না পণ নেবেনও না। কিন্তু সে তো ভগ্নাংশ মাত্র। এই পণ প্রথাকে কেন্দ্র করে কত তাজা প্রাণ রোজ ঝরে যাচ্ছে। এটাকে তো উপলব্ধির মধ্যে আনতে হবে। এদিকে যদি দৃষ্টি না দেওয়া হয় তাহলে সমাজের অভ্যন্তরে তীব্র আন্দোলন যদি না হয় তা হলে তো আস্তে আস্তে সমাজ অবক্ষয়ের দিকে এগিয়ে যাবে। বিধবা বিবাহ তার জন্য আইন আছে কিন্তু এর কি ফল? এমনই কুসংস্কার, এমনই অশিক্ষা—সমাজে বিধবা বিবাহকে কটা লোক সম্মানের চোখে দেখে? একে সম্মানের চোখে দেখার জন্য যে মানসিকতা সেই মানসিকতা কোথায়? একটি বিধবা মহিলাকে আর একটি মহিলা—তাঁকে কি দৃষ্টিতে দেখে? কটা ক্ষেত্রে দেখে? সীমিত নারীকে সহযোদ্ধার দৃষ্টিতে দেখা হয়। সেই আগেও যা ছিল এখনও তাই আছে। কোনও পরিবর্তন হয়নি। এই জিনিস আজকে চলছে। আজকে আমাদের ভাবতে হবে। যে নারীর মুক্তি আন্দোলন তাকে আমরা এগিয়ে নিয়ে যেতে চাইছি এবং তারজন্য আমরা বিভিন্ন পদক্ষেপ নিতে যাচ্ছি। নারী অধিকারের কথা বলছি। নারীর সম্মানের কথা বলছি। অনেক কথাই বলা হয়েছে কিন্তু এইগুলির তো প্রয়োজন আছে। কিন্তু এইগুলিই যথেষ্ট নয়। এইগুলির পাশাপাশি আজকে যে নারী নিগ্রহ, নারীকে আরও সম্মানের

চোখে দেখা হয় না। দেখা তো দূরের কথা অবস্থা আরও খারাপের দিকে যাচ্ছে। নারীকে সম্মানের চোখে দেখতে হবে। নারীদের আজকে সাহায্যের হাত বাড়িয়ে দিতে হবে। যে মর্যাদা, যে সম্মান পেতেন—ক্রমেই সেই পরিবেশ থাকছে না, ক্রমশ পরিবেশ নষ্ট হয়ে যাচ্ছে। কিন্তু নারীর লাঞ্ছনা ক্রমশ বাড়ছে। কিন্তু এইগুলি কেন হচ্ছে, কী এর পেছনে কারণ আছে? এটা তো আজকে অনুসন্ধান করা দরকার। এইগুলির কারণ হচ্ছে, অপসংস্কৃতি, এই যে চর্চা, সমাজের মধ্যে এই উপকরণগুলি এইগুলি বৃদ্ধি পেতে সাহায্য করে। সেজন্য যদি নিয়ন্ত্রণের ব্যবস্থা না করা হয় তাহলে এই মানসিকতা বৃদ্ধি পাবে। মূল্যবোধ নষ্ট হয়ে যাচ্ছে। আজকে মূল্যবোধ থাকছে না। নৈতিকতার অধঃপতন হচ্ছে। আমরা সুস্থ সংস্কৃতির কথা বলছি। কিন্তু কোথায় কি? আমরা মাঝে মাঝেই

[3-40—4-00 P.M.]

অপসংস্কৃতির কথা বলছি কিন্তু বাস্তবে আমরা কি দেখছি? চোখের সামনে দেখছি যে, নারীরা লাঞ্ছিত হচ্ছেন। নারীর সম্মান থাকছে না। গোটা দেশ আজকে ডুবতে বসেছে। আগে সীমিত জায়গাতে ছিল, কিন্তু এখন ব্যাপক থেকে ব্যাপকতর হচ্ছে। এমন কি গ্রামাঞ্চলেও এই পরিবেশ কলুষিত হচ্ছে। ম্যাটিনি শো সেখানে চলছে। সেনসর বোর্ড রয়েছে, ল এনফোর্সিং অথরিটি রয়েছে, অথচ চোখের সামনেই এইগুলো হচ্ছে। ব্লু ফিল্ম, ভি.ডি.ও ক্যাসেট গ্রামাঞ্চলে গ্রাস-রুট লেভেল পর্যন্ত চলে যাচ্ছে। ছোট ছোট বাচ্চারা পর্যন্ত এই সব দেখতে চলে যাচ্ছে। অসামাজিক অপ-সংস্কৃতির উপকরণ ছড়িয়ে আছে। মহিলা কমিশনের কথা বলছেন, মহিলাদের অধিকারের কথা বলছেন, কিন্তু নারী নিগ্রহ, নারীদের উপর অত্যাচার বৃদ্ধি পাচ্ছে। এর বিরুদ্ধে জনসাধারণকে কনসার্ন করে দিতে পারছি না, গণতান্ত্রিক আন্দোলনের জোয়ার সৃষ্টি করতে পারছি না। কি করে এইসব সিনেমা, ব্লু ফিল্ম, ভিডিও ক্যাসেট-এর সম্পর্কে ব্যবস্থা নেওয়া যায় সেটা করতে পারছি না। বামপন্থী আন্দোলনের ঐতিহ্যধারী পশ্চিমবাংলায় কেন এইসব জিনিস ক্রমবর্ধমান হয়? কেন আমরা পারছি না আমাদের যুব সমাজকে এর বিরুদ্ধে সংগঠিত করতে বামপন্থী আন্দোলনের ঐতিহ্যবাহী এই পশ্চিমবাংলায়? এর বিরুদ্ধে শুধু আইন নয়, কেন সংগঠিত গণ আন্দোলন হয় না? কোন সাহসে ভিডিও ফিল্ম দেখায়? কোন সাহসে এইসব ফিল্ম হচ্ছে? কোন সাহসে সিনেমা হলে এইসব চলছে? এই কি পুলিশ-প্রশাসনের থাকার নমুনা? সুস্থ সংস্কৃতি, মা-বোনেদের সম্ভ্রম, মর্যাদা, সামাজিক নিরাপত্তার ক্ষেত্রে সাংস্কৃতিক আন্দোলন গড়ে তোলার ক্ষেত্রে আমরা ব্যর্থ। এটা অস্বীকার করলে চলবে না। ফলে মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলের প্রতি সমর্থন জানিয়ে যথার্থ নারী মুক্তি আন্দোলনের একটা পরিপূরক পরিবেশ যাতে গড়ে তুলতে পারি, যাতে মহিলা কমিশন গঠন সার্থক হয়, এই আশা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী কমল সেনগুপ্ত (বসু)ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের এখানে কমিশন ফর ওমেন বিলটা মাননীয় মন্ত্রী মহাশয় উপস্থিত করেছেন আমি সেই বিলটা সর্বান্তকরণে সমর্থন করছি। আমি আশা করছি যে মাননীয় সদস্যরা এই বিলটা সমর্থন করবেন এবং এই কমিশন অত্যন্ত দ্রুততার সঙ্গে তা কাজ শুরু করবে। আমি এই বিলটা অত্যন্ত আনন্দের সঙ্গে স্বাগত জানাচ্ছি। এই বিলটা আমাদের সরকার গোটা ভারতবর্ষের

পরিস্থিতি সামনে রেখে, পশ্চিমবঙ্গের পরিস্থিতি সামনে রেখে, সামাজিক দৃষ্টিভঙ্গি নিয়ে এসেছেন। নারী সমাজ সমাজের অর্ধেক অংশ, তাকে পিছিয়ে রাখলে দেশ এগোবে না, এগোতে পারে না। এইরকম সামগ্রিক দৃষ্টিভঙ্গি থেকে মাননীয় মন্ত্রী মহাশয় এখানে যে বিলটা উপস্থিত করেছেন তাকে স্বাগত জানাচ্ছি আনন্দের সঙ্গে। আমি দুঃখের সঙ্গে লক্ষ্য করছি এই গুরুত্বপূর্ণ বিষয়ে সমাজের ভারসাম্য বজায় রেখে সমাজের অর্দ্ধেক অংশকে এক সঙ্গে নিয়ে যেতে পারলে গোটা দেশ এগিয়ে যাওয়ার যে স্বপ্ন যে বাস্তব প্রশ্ন সেটা সম্পূর্ণ উপেক্ষা করে প্রথম মাননীয়া সদস্যর বক্তব্যে একটা রাজনৈতিক পরিস্থিতির পরিমন্ডল এখানে তৈরি করতে চাইলেন। আমি লক্ষ্য করলাম মাননীয় সদস্য সৌগত রায় তিনি বিলটার মধ্যে আদতে গেলেন না, বিভিন্ন জায়গার নানা কথা বললেন। তাতে কিছু বিভ্রান্তির সৃষ্টি হতে পারে। কিন্তু বিলটার মধ্যে কি আছে, সে বিষয়ে দৃষ্টি দিলেন না। তিনি বললেন, মাননীয়া ফুলরেণু গুহের সভানেতৃত্বে যে কমিশন হয়েছিল, তার কথা। আমাদের মাননীয় রাজ্যপাল যখন কেন্দ্রীয় শিক্ষামন্ত্রী সেই কমিশন যে রিপোর্ট দিয়েছিল, তার নাম হয়েছিল টুওয়ার্ডস ইকোয়ালিটি। অর্থাৎ কন্সটিটুউশনে যে ইকোয়ালিটির কথা আছে, তারজন্য একজনের সভা নেতৃত্বে যথেষ্ট গুরুত্ব সহকারে বহু দিক থেকে সারভে করে পরীক্ষা-নিরিক্ষা করে সমীক্ষা একটা রিপোর্ট উপস্থিত করা হয়েছিল ৩১শে ডিসেম্বর ১৯৭৪ সালে। সেই সময়ের কথা সৌগতবাবুর মনে ছিল না।

১৯৭৫ সালে আন্তর্জাতিক নারী বর্ষের প্রাক্কালে তার আগের দিন সেই কমিশন তার রিপোর্ট উপস্থিত করে আশা করেছিলেন যে ভারতবর্ষের সরকার এর উপর একটি কার্যকর রূপ দিয়ে একটা আইন প্রণয়ন করবেন। তা কিন্তু করা হয়নি। আমি একথাটা এইজন্যই বলছি তার কারণ সৌগতবাবু বলছিলেন, ন্যাশনাল কমিশন অন উইমেন কেন্দ্রীয় সরকার তৈরি করেছেন। উনি সেটা ভালোভাবে পড়েছেন কিনা আমার জানা নেই কিন্তু ওর বক্তব্য থেকে মনে হল সেটা উনি ভালোভাবে পড়েন নি। সেখানে ৬টি সর্বভারত নারী সংগঠন মেমোরান্ডাম দিতে গিয়েছিলেন ২৮শে এপ্রিল '৯২ সালে এবং সেখানে অন্য যে যে কথা বলেছিলেন তার মধ্যে একটা কথা বলেছেন সেটা হচ্ছে এটা যেন একটা অটোনমাস বডি হয়। এখানে আমাদের সরকার যে বিল এনেছেন সেখানে স্পষ্টভাবে বলা হয়েছে অ্যান automomous investigative body at the state level to be known as the West Bengal Commission for women. এখন আমি প্রশ্ন করতে চাই, শুধুমাত্র রাজনীতি করার জন্যই কি এই বিলকে দেখা হবে? যে নতুন আইন আসছে সেটা কি সেইভাবেই দেখা হবে যা বিরোধীরা করলেন? এই বিষয়গুলি গভীরভাবে ভাবার ও দেখার ব্যাপার আছে। আমরা তো মনে করি দলমত নির্বিশেযে সমস্ত মানুষকে নিয়ে এ ব্যাপারে এগিয়ে যাবার দরকার আছে। সমাজের অর্দ্ধেক অংশ যে নারী সমাজ সেই নারী সমাজকে এগিয়ে নিয়ে যাবার জন্য আমরা মনে করি সকলের দলমত নির্বিশেযে এগিয়ে যাবার দরকার আছে। এখানে বিলের অবজেক্টস অ্যান্ড রিজনসে যে কথা বলা হয়েছে—প্রটেকশন অ্যান্ড অ্যাডভান্সমেন্ট অব উইমেন-সেটা যদি করতে হয় তাহলে কোনও রাজনৈতিক দল একা সেটা করতে পারবেন না কাজেই সকলের সমর্থন প্রয়োজন। আমার মনে হয় ওরা এইসব কথা ভুলে গিয়েছেন। শুধু তাই নয়, ওরা আতঙ্কগ্রস্ত হয়ে পড়েছেন এই কথা ভেবে কমিশন

কাদের নিয়ে গঠিত হবে, এই কমিশন কি করবে ইত্যাদি নিয়ে। আমি ১৯৭২/৭৭ সালের কথায় যাব না, অনেক মাননীয় সদস্য সেকথা বলেছেন এবং এখানে বিভিন্ন দিনের রেকর্ডের মধ্যেও সেসব কথা আছে, আমি নিজেও বলেছি। আমি আজ শুধু বলব, যে বিল আজকে সভায় উত্থাপিত হয়েছে সে বিল নিয়ে কোনও জটিলতা সৃষ্টি করা উচিত নয় এবং অত্যন্ত গুরুত্ব সহকারে এই বিলটি দেখা উচিত। আমি মাননীয় মন্ত্রী মহশয়কে তাই বলব, ভবিষ্যতে যদি সুযোগ হয় তাহলে আমার এই সাজেশনগুলি আপনি বিবেচনা করে দেখবেন। এখানে অটোনমাস বডির কথা যেটা রয়েছে বিলের অবজেক্টস অ্যান্ড রিজনসে সেটা এই আইনের মধ্যে যেখানে ফাংশনস অব দি কমিশন আছে সেই জায়গাটা সমৃদ্ধ করার জন্য ভবিষ্যতে আনার জন্য আমি সাজেশন রাখছি। তা ছাড়া ফাংশনের মধ্যে আরও একটি ব্যাপার রাখার জন্য সাজেশন রাখছি। এখানে চেয়ার পারসন, ভাইস চেয়ার পারসন ইত্যাদির কথা বলা হয়েছে। সেখানে মহিলাদের সংখ্যা অবশ্যই বেশি থাকবে, স্পিরিট অব দি বিল তাই কিন্তু বিলের মধ্যে লেখার ক্ষেত্রে আমার মনে হয় ভবিষ্যতের জন্য এটা ভেবে দেখবেন, অ্যাট লিস্ট ৫০ পারসেন্ট করা যায় কিনা—কমপক্ষে ৫০ জন। হয়ত ৮০ জন করবেন, বিলের স্পিরিটটা তাই কিন্তু আমার কথা হচ্ছে ভবিষ্যতের জন্য এটা একটু ভেবে দেখবেন। তারপর আর একটা জিনিস ভেবে দেখবেন করা যায় কিনা, The commission shall have the right to seek intervention of any Department of the State Government including the judiciary and police in any matter in the usual discharge of its responsibilities and official communications seeking such interventions should be sent by the commission to the Departmental Secretaries and the Departmental Secretaries should report to the commission within a period of thirty days from the date of receipts of such requests for intervention stating in details about the steps taken by the concerned department. অবশ্যই কমিশন এটা ডিপার্টমেন্টের থ্রু দিয়ে জানাবে। এটা যদি করা যায়, ফাংশনের মধ্যে যদি এটা আনতে পারেন, এই বিষয়ে একটু দেখবেন। পরিশেষে এই কথা বলতে চাই আজকে যে কমিশন ৭৪ সালে হয়েছিল তার পর আজকে যদি একটা সমীক্ষা করে কাজটা শুরু করতে চাই—১৮ বছর পেরিয়ে গেছে, আজকে ভ্রূণ হত্যা আমাদের দেশে একটা আলোচনার বিষয় হয়ে ব্যাধি হিসাবে দেখা দিয়েছে, ড্রাগ এসে ভিড়েছে। আমাদের দেশের দরিয়ায় দেশের অভ্যন্তরে ঢুকে গেছে, ভারতবর্ষ থেকে মেয়ে চালান যাচ্ছে বাইরে। সতীদাহ আজও ঘটাবার চেষ্টা হচ্ছে। এই বাস্তব পরিস্থিতিতে দাঁড়িয়ে আজকে অর্থনৈতিক, রাজনৈতিক ভাবে যে দেশের অবস্থা অস্থির, সঙ্কটজনক অবস্থা, তার মধ্যে দাঁড়িয়ে আজকে যে সমীক্ষা করতে হবে, এই রিপোর্ট গোটা ভারতবর্ষের, যে সমীক্ষা, তার মধ্যে পশ্চিমবাংলার সমীক্ষাকে আরও সুচারু রূপে, সুষ্ঠ রুপে করবার জন্য যে কমিটি, ইত্যাদি করার প্রয়োজন, আমার দৃঢ় বিশ্বাস, সেই দৃষ্টিভঙ্গি থেকে এই বিলটা এখানে উত্থাপিত হয়েছে, আমি এই বিলটাকে সর্বান্তঃকরণে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় বিভিন্ন প্রতিনিধি যারা আছেন সরকারি পক্ষ এবং বিরোধী পক্ষ থেকে এই বিলকে সমর্থন করা হয়েছে, আমি তার জন্য সকলকে আমি আমার অভিনন্দন জানাচ্ছি। দীর্ঘদিন ধরে মহি . সংগঠনের পক্ষ থেকে তারা আন্দোলন

করেছেন, মহিলাদের যে অধিকার, সেই অধিকারকে প্রতিষ্ঠা করবার জন্য একটা জাতীয় কমিশন করবার কথা। তারা বারবার বলবার চেষ্টা করেছেন এবং দেরিতে হলেও কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে একটা জাতীয় কমিশন বিল আনা হয়েছে। আমরাও রাজ্য সরকারের পক্ষ থেকেও আজকে যে বিল আপনাদের সামনে উপস্থিত করেছি সেই বিলের মধ্যে দিয়ে যে বিভিন্ন আলাপ আলোচনা যা হয়েছে সেই আলাপ আলোচনার মধ্যে দিয়ে কতগুলো জিনিস স্বাভাবিক ভাবে উঠে আসে। তা হচ্ছে আজকে আমাদের দেশে যে সামাজিক অবস্থা আছে, যে রাজনৈতিক অবস্থা আছে, যে সঙ্কটজনক পরিস্থিতি আছে, সেই পরিস্থিতির বাইরে মহিলারাও নয়। খুব স্বাভাবিক ভাবে বিভিন্ন স্থানে কিছু কিছু ঘটনা ঘটে এবং যে সমস্ত ঘটনাগুলো ঘটে, নিশ্চয়ই সেই ঘটনাগুলো অভিপ্রেত নয়। কিন্তু সেই ঘটনার সঙ্গে স্বাভাবিক ভাবে আমাদের সকলের দায়িত্ব এসে পড়ে সরকার পক্ষের বলুন, আর বিরোধী পক্ষের বলুন, আমাদের সবারই সেই বিষয়ে দায়িত্ব এসে পড়ে। যে সমস্ত ঘটনাগুলো ঘটে, সেই সমস্ত ঘটনাগুলো যাতে না ঘটে তার জন্য আমাদের যে সর্বতো প্রচেষ্টা, সেই প্রচেষ্টা চালাবার জন্য আমাদের সর্বতোভাবে চেষ্টা চালিয়ে যেতে হবে। কারণ আমরা জানি, আজকে আমাদের দেশে বিভিন্ন সময়ে বিভিন্ন ধরনের আইন প্রণয়ন হয়, আইন মানুষের কাছে রক্ষা কবচ হিসাবে আসে, কিন্তু যে আইন আসে, সেই আইনকে সঠিক ভাবে প্রয়োগ করবার জন্য এবং গণ চেতনা বা জন চেতনা বৃদ্ধি করবার জন্য যে দায়িত্ব বা কর্তব্য সেই দায়িত্ব বা কর্তব্য আমাদের সকলের উপর আছে। কারণ মানুষের আইন সম্পর্কে—আইন পাস হলেও আইন সম্পর্কে না জানায় বিভিন্ন স্থানে তার অভিজ্ঞতার মধ্যে দিয়ে দেখা যায়। কাজেই স্বাভাবিক ভাবে সেই আইন সম্পর্কে জানাবার যে ব্যবস্থা, সেই ব্যবস্থা করবারও আমার একটা বিশেষ প্রয়োজনীয়তা আছে এবং আশা করি যে নিশ্চয়ই আজকে বিভিন্ন সদস্যরা যে আলাপ আলোচনা করেছেন এবং তারা যে গুরুত্ব দিয়েছেন মহিলা কমিশন বিলকে, কাজেই তারাও নিশ্চয়ই চেষ্টা করবেন যে বিভিন্ন জায়গায় যে সমস্ত মহিলারা আছেন, তাদের যে অধিকার তা প্রতিষ্ঠিত করবার জন্য আইনগত যে সমস্ত সুযোগ সুবিধাগুলো আছে, সেই সুযোগ সুবিধাগুলোর ক্ষেত্রে কোনও জায়গায় যদি পরিবর্তন করবার প্রয়োজনীয়তা আসে, নিশ্চয়ই তারা সেইগুলো খতিয়ে দেখবেন। খতিয়ে দেখে সেইগুলো আমাদের কাছে পাঠিয়ে দিয়ে নিশ্চয়ই আমরা সেই সম্পর্কে আলাপ আলোচনা করব এবং সেই সম্পর্কে দেখবার চেষ্টা করব। কোনও কোনও সদস্য প্রশ্ন রেখেছেন যে, কমিটি কাদের নিয়ে করা হবে? আমি পূর্বেই বলেছি যে, যোগ্যতাসম্পন্ন মহিলাদের নিয়েই কমিটি গঠিত হবে। যাঁরা নারী আন্দোলনের মাধ্যমে মহিলাদের অধিকার রক্ষার চেষ্টা করছেন, যাঁদের নারী সমাজের উন্নয়নের প্রশাসনিক অভিজ্ঞতা আছে, যাঁদের ট্রেড ইউনিয়ন আন্দোলনের অভিজ্ঞতা আছে এবং যাঁরা বিভিন্ন স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানের সাথে সংযুক্ত থেকে নারী অধিকার রক্ষার জন্য কাজ করছেন তাঁদের নিয়েই কমিটি করা হবে। এখানে কোনও কোনও সদস্য এ বিষয়ে বিভিন্ন মহিলা সংগঠনের সঙ্গে আলাপ আলোচনা করবার কথা বলেছেন। আমি তাঁদের বলছি যে, সরকার যখনই প্রয়োজন বোধ করবেন তখনই তাঁদের সঙ্গে আলাপ আলোচনা করা হবে। আমি আজকে এখানে যে বিল উত্থাপন করেছি এবং যে বিলের মাধ্যমে মহিলাদের অধিকার প্রতিষ্ঠার কথা বলেছি সে বিলকে কার্যকর করতে গেলে, অধিকারগুলি প্রতিষ্ঠিত করতে গেলে গোটা পশ্চিমবাংলায় একটা স্থায়ী এবং জোরদার আন্দোলনের প্রয়োজন। আন্দোলনের মধ্যে দিয়ে

এবং আইনের সাহায্য নিয়ে অধিকারগুলি প্রতিষ্ঠিত হবে।

মাননীয় সদস্য সৌগতবাবু সরকারি কর্পোরেশন প্রসঙ্গে কিছু কথা বলেছেন। এ বিষয়ে আমরা কেন্দ্রীয় সরকারের কাছে দীর্ঘ দিন আগে প্রস্তাব পাঠিয়েছিলাম, অল্প কিছু দিন আগে তার অনুমোদন এসেছে। এখন সরকারি নিয়ম-কানুন যা আছে তা দেখে সে অনুযায়ী খুব তাড়াতাড়ি তা চূড়ান্ত করে নিশ্চয়ই তা বাস্তবে প্রয়োগ করার চেষ্টা করব। নিশ্চয়ই এ বিষয়ে সঠিকভাবে সমস্ত কিছু করার জন্য সর্বতোভাবে চেষ্টা করব। এ ছাড়াও হোমের ব্যাপারে তিনি কিছু কথা বলেছেন। সরকারি হোমগুলিকে সঠিকভাবে পরিচালিত করার জন্য এবং উন্নতি সাধনের জন্য আমরা সব সময় সাধ্যমতো চেষ্টা করছি। সরকারের নজরে যখনই কোনও ঘটনা আসে তখনই সে বিষয়ে যথাযথ ব্যবস্থা করা হয়। সুতরাং সৌগতবাবু যে কথা বললেন আমি তার তীব্র বিরোধিতা করছি। তবে কোনও জায়গার কোনও অভিযোগ আমাদের কাছে জানালে আমরা তা নিশ্চয়ই সর্বতোভাবে খতিয়ে দেখবার চেষ্টা করব। তিনি শিশু এবং নারীদের অধিকার সম্পর্কে কিছু কথা বলার চেষ্টা করলেন। 'সার্ক ইয়ার' হিসাবে এবারে আমরা পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে বিভিন্ন জায়গায় বিভিন্ন অনুষ্ঠান পালন করেছি। শুধু স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানগুলিই এই কাজ করছে না, শিশু এবং নারীদের অধিকারকে সুপ্রতিষ্ঠিত করার জন্য সরকারের পক্ষ থেকেও বহু সেমিনার ইত্যাদি করা হয়েছে। অবশ্যই বিভিন্ন সমাজসেবী প্রতিষ্ঠানের পক্ষ থেকে এ বিষয়ে সেমিনার, মিছিল ইত্যাদি অ্যাওয়ারনেস তৈরি করার জন্য সংগঠিত করা হয়েছে। গ্রাম স্তর পর্যন্ত এই জিনিস সংগঠিত হচ্ছে। সকলের সহযোগিতা নিয়ে সর্বস্তরের সর্বতোভাবে এই প্রচেষ্টা আমাদের চালিয়ে যেতে হবে। তা না হলে এই যে সঙ্কটের আগুন, এই আগুনে আমাদের সকলেই পুড়ে মরতে হবে। আমাদের যে অর্থনৈতিক, রাজনৈতিক এবং সামাজিক সঙ্কটগুলি আছে সেগুলি আমাদের গ্রাম শহরের সর্বস্তরের বিভিন্ন পরিবারের ওপর এমনভাবে রেখাপাত করছে যে, তার ফলে বিভিন্ন জায়গায় বিভিন্ন অবস্থার সৃষ্টি হচ্ছে যে, সামাজিক, রাজনৈতিক এবং অর্থনৈতিক পরিবেশ পরিবর্তনের প্রয়োজন হয়ে পড়ছে। অর্থাৎ যে অবস্থার মধ্যে ঐ সমস্ত পরিবারের মানুষরা দিন যাপন

[4-00—4-11 P.M.]

করছেন সে অবস্থার পরিবর্তনের প্রয়োজন। পশ্চিমবাংলার নারীদের ক্ষেত্রে যে কথা বলবার চেষ্টা করা হয়েছে, আমি গর্বের সাথে বলতে পারি, আমরা পশ্চিমবাংলার নারীদের মর্যাদা রক্ষা করার জন্য সরকারের পক্ষ থেকে সর্বতোভাবে প্রচেষ্টা চালিয়ে যাচ্ছি। যদি কোনও ঘটনা ঘটে যায় তাহলে সাথে সাথে সরকারের পক্ষ থেকে সেই ব্যাপারে হস্তক্ষেপ করার চেষ্টা করি। আমরা চাই, নারী যাঁরা আছেন তাঁদের প্রত্যেকের সম্মান প্রতিষ্ঠিত হোক। আমরা জানি, পুরুষ শাসিত সমাজে নানা বাধা আছে, বিপত্তি আছে। দীর্ঘকাল ধরে এই জিনিস চলে আসছে। সুতরাং আমাদের মনে রাখতে হবে, নারীদের ক্ষেত্রে যে অব্যবস্থা চলে আসছে সেই অব্যবস্থা দূর করবার জন্য—শুধু সরকার নয়, বিরোধীপক্ষ যাঁরা আছেন, বিভিন্ন সংগঠনে যাঁরা আছেন এবং বিভিন্ন সমাজসেবী প্রতিষ্ঠান যাঁরা আছেন—প্রত্যেককে এই ব্যাপারে এগিয়ে আসতে হবে এবং এগিয়ে এসে তাঁদের যে অভাব আছে, যে অভিযোগ আছে এবং যে বাধা আছে তা দূর করতে হবে। তাঁদের যে মর্যাদা আছে সেই মর্যাদায় প্রতিষ্ঠিত করবার

জন্য সর্বতোভাবে প্রচেষ্টা চালিয়ে যেতে হবে। আমি বিশ্বাস করি, যে বিল এখানে উপস্থিত করেছি সেই বিল আগামী দিনে নিশ্চয়ই নতুন দিগন্ত খুলবে। এই কথা বলে আমি সবাইকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Biswanath Chowdhury that the West Bengal Commission for Women Bill, 1992, be taken into consideration was then put and agreed to.

**Clauses 1 & 2**

The question that clauses 1 and 2 do stand part of the Bill was then put and agreed to.

**Clause - 3**

**Mr. Speaker :** There is amendment to clause 3 by Shri Abdul Mannan which is in order. Mr. Mannan may please move his motion.

(Shri Abdul Mannan was present in the House but did not move his motion)

There is also an amendment to clause 3 by Shri Subhas Goswami. Mr. Goswami may now move his motion

**Shri Subhas Goswami :** Sir, I beg to move that in clause 3(2) sub-clause 'c' be added and the words "An Officer of the State Govt. who shall be Member-Secretary" be inserted in the said sub-clause — and clause 3(3) be omitted.

**Shri Biswanath Chowdhury :** I accept the amendment.

The motion of Shri Subhas Goswami that in clauses 3(2) sub-clause 'c' be added and the words "An Officer of the State Govt. who shall be Member-Secretary be inserted in the said sub-clause and clause 3(3) be omitted was then put and agreed to.

The question that clause 3, as amended, do stand part of the Bill was then put and agreed to.

**Clauses 4 to 10**

The question that clauses 4-10 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 11**

**Mr. Speaker :** There is an amendment to Clase 11 being amend-

ment No. 3 by Shri Abdul Mannan. Shri Mannan may now move his motion.

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that in Clause 11(4) (a) in line 5 after words "State Legislature" the words "as soon as possible" be inserted.

**Shri Biswanath Chowdhury :** Sir, I accept the amendment.

The motion of Shri Abdul Mannan that in Clause 11(4)(a) in line 5 after the words "State Legislature" the words "as soon as possible" be inserted was then put and agreed to.

The question that clause 11, as amended, do stand part of the Bill was then put and agreed to.

**Clauses 12-13**

The question that clauses 12-13 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 14**

**Mr. Speaker :** There is one amendment to clause 14. It is in order. I now request Shri Abdul Mannan to move his amendment, i.e., amendment no. 4.

**Shri Abdul Mannan :** Sir, I withdraw the amendment.

The question that clause 14 do stand part of the Bill was then put agreed to.

**Clause 15 and Preamble**

The question that clause 15 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Biswanath Mukherjee :** Sir, I beg to move that the West Bengal Commission for Women Bill, 1992, as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

**The West Bengal Panchayat (Amendment) Bill, 1992.**

**Dr. Surya Kanta Misra :** Sir, I beg to introduce the West Bengal Panchayat (Amendment) Bill, 1992.

...(Secretary then read the title of the Bill)...

**Mr. Speaker :** I have received a notice from Shri Saugata Roy opposing the introduction of the Bill. The notice is in order. I now request Shri Roy to make his submission. ...(pause)...He is absent now.

**Dr. Zainal Abedin :** Sir, understanding that the Bill will be referred to the Select Committee, he is absent.

**Dr. Surya Kanta Misra :** Sir, I beg to move that the West Bengal Panchayat (Amendment) Bill, 1992, be referred to a Select Committee of the House consisting of the following Members, namely :-

(1) Shri Samar Baroa,

(2) Shri Malin Ghosh,

(3) Shri Pannalal Maji,

(4) Shri Hrishikesh Maity,

(5) Shri Rabindra Nath Mandal,

(6) Shri Shaikh Khabir Uddin Ahmed,

(7) Shri Debendra Nath Barman,

(8) Shri Manik Chandra Mondal,

(9) Shri Subhas Goswami,

(10) Shri Kamakshyanandan Das Mahapatra,

(11) Shri Sunirmal Paik,

(12) Shri Samar Hazra,

(13) Shri Trilochan Das,

(14) Shri Sailen Mondal,

(15) Shri Deba Prasad Sarkar,

(16) Shri Naren Hansda,

(17) Dr. Manas Ranjan Bhunia,

(18) Shri Atish Chandra Sinha,

(19) Shri Abdul Mannan, and

(20) Dr. Surya Kanta Mishra, Minister-in-charge of Panchayat and Rural Development Departments.

The motion was then put and agreed to.

**Mr. Speaker :** Under rule 255(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly. I appoint Dr. Surya Kanta Mishra, Minister-in-charge of Panchayat and Rural Development Departments to be the Chairman of the Select Committee on the West Bengal Panchayat (Amendment) Bill, 1992. The Committee will submit its report during the current session by the 10th of June.

## Adjournment

The House was then adjourned at 4-11 P.M. till 11 A.M. on Monday, the 25th May, 1992 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Monday, the 25th May 1992 at 11.00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 10 Ministers, 7 Ministers of State, and 145 Members.

### Held over Starred Questions (to which oral answers were given)

[11-00 – 11-10 A.M.]

### Technical School at Alipurduar

***285.** (Admitted Question No. ***1524) Shri Salib Toppo :** Will the Minister-in-Charge of the Technical Education and Training Department be pleased to state—

(a) is there any proposal to set up a Technical School at Alipurduar within the Jalpaiguri Destrict for Scheduled Castes and Scheduled Tribes Students; and

(b) if so, when ?

**Shri Bansa Gopal Chowdhury :**

(a) No. There is no proposal to set up a technical school in Alipurduar.

(b) Does not arise.

**শ্রী তপন হোড় ঃ** আলিপুরদুয়ার এলাকা শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইব অধ্যুষিত এলাকা এবং ঐ এলাকার মানুষের দাবি, সেখানে একটা টেকনিক্যাল স্কুল চালু করা হোক। মাননীয় মন্ত্রী মহাশয় আন্তরিকতার সঙ্গে ঐ দাবি বিচার করবেন কি?

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** আমি আগেই বলেছি যে, আলিপুরদুয়ারে আমরা একটা আই. টি. আই. স্থাপনের সিদ্ধান্ত গ্রহণ করেছি। যেহেতু প্রশ্নটা টেকনিক্যাল স্কুল সম্পর্কে রয়েছে, সেজন্য আগাম উত্তর দিতে পারছি না, তবে আলিপুরদুয়ারে আই. টি. আই. এর জন্য জমি অধিগ্রহণ করা হয়েছে।

**শ্রী তপন হোড় ঃ** আপনি যা বললেন সেটা বুঝলাম। আলিপুরদুয়ারে এই আই. টি. আই. নির্মাণের কাজ কবে নাগাদ শুরু হবে বলে মনে হচ্ছে?

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** আমরা জমি অধিগ্রহণের কাজ খুব দ্রুত শেষ করেছি এবং আশা করছি কয়েক মাসের মধ্যে এর নির্মাণের কাজ শুরু করব।

## সুসংহত গ্রামীণ বৈদ্যুতিকরণ প্রকল্পে অর্থ বরাদ্দ

***৩৪৯।** (অনুমোদিত প্রশ্ন নং ***১০২৬**) **শ্রী প্রবোধ পুরকাইত এবং শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ১৯৯১-৯২ সালে সুসংহত গ্রামীণ বৈদ্যুতিকরণ প্রকল্পে (আই. আর. ই. পি.) ৯টি ব্লকের জন্য এই রাজ্যে ৪৪ লক্ষ টাকা বরাদ্দ করা হয়; এবং

(খ) সত্যি হলে, এ ব্যাপারে রাজ্য সরকার কর্তৃক উল্লিখিত ৯টি ব্লকের মধ্যে মোট কয়টি ব্লকের জন্য প্রজেক্ট ডকুমেন্ট পেশ করেছেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ**

(ক) হ্যাঁ। তবে, আই আর ই পি-র সম্পূর্ণ পরিচিতি ইন্টিগ্রেটেড রুর‍্যাল এনার্জি প্ল্যানিং। বাংলার তর্জমায় সুসংহত অথবা সমন্বিত গ্রামীণ শক্তি যোজনা কর্মসুচি। সেটি সুসংহত গ্রামীণ বৈদ্যুতিকরণ প্রকল্প বলে অন্য কোনও পরিচিতি নেই। নির্ধারিত নমুনা আই. আর. ই. পি. ব্লকগুলিতে গ্রামীণ বৈদ্যুতিকরণ প্রকল্পও মূল কর্মসুচিতে গুরুত্ব পেয়ে থাকে।

(খ) ৯টি আই আর ই পি ব্লক সংক্রান্ত প্রোজেক্ট ডকুমেন্ট ঃ—

১৯৯১-৯২ সাধারণ আর্থিক বর্ষের পরিস্থিতি

| জেলার নাম | নমুনা ব্লকের নাম | প্রাথমিক তথ্য ও সমীক্ষা | প্রকল্প সংক্রান্ত প্রতিবেদন | মন্তব্য |
|---|---|---|---|---|
| ১. উত্তর২৪-পরগনা | সন্দেশখালি—১ | সম্পূর্ণ | পেশ করা হয়েছে | কাজ চলছে |
| ২. বাঁকুড়া | তালডাংরা | সম্পূর্ণ | পেশ করা হয়েছে | কাজ চলছে |
| ৩. মুর্শিদাবাদ | হরিহরপাড়া | সম্পূর্ণ | পেশ করা হয়েছে | কাজ চলছে |
| ৪. জলপাইগুড়ি | রাজগঞ্জ | সম্পূর্ণ | পেশ করা হয়েছে | কাজ চলছে |
| ৫. পশ্চিম দিনাজপুর | কালিয়াগঞ্জ | সম্পূর্ণ | পেশ করা হয়েছে | কাজ চলছে |
| ৬. দার্জিলিং | গরুবাথান | সম্পূর্ণ | পেশ করা হয়েছে | কাজ চলছে |

| | | | | |
|---|---|---|---|---|
| ৭. বীরভূম | লাভপুর | প্রারম্ভিক পর্যায় সম্পূর্ণ | প্রাথমিক প্রতিবেদন পেশ করা হয়েছে | ভারত সরকারের যোজনা আয়োগ এটিকে জাতীয় পরীক্ষামূলক প্রকল্প হিসাবে স্বীকৃতি দিয়েছেন। |
| ৮. কুচবিহার | শীতলকুচি | প্রারম্ভিক পর্যায় সম্পূর্ণ | প্রাথমিক প্রতিবেদন প্রস্তুতি পর্বে | অনুসন্ধান ও প্রচার পর্বে |
| ৯. মেদিনীপুর | রামনগর—১ | প্রারম্ভিক পর্যায় সম্পূর্ণ | প্রাথমিক প্রতিবেদন প্রস্তুতি পর্বে | অনুসন্ধান ও প্রচার পর্বে |

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে অর্থ বরাদ্দ হওয়া সত্ত্বেও, আপনার এই তথ্য থেকে জানতে পাচ্ছি যে ৯টি ব্লকের মধ্যে ৬টিতে প্রোজেক্ট পেশ হয়েছে, ৩টিতে এখন পর্যন্ত হয়নি, কাজের অগ্রগতির এই অবস্থা। অর্থ বরাদ্দ সত্ত্বেও ৩টি ব্লকে এখনও পর্যন্ত না করতে পারার কারণ কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** আপনারা জানেন যে এই সব ব্যাপারে বাজেটে অর্থ বরাদ্দ হল, তারপরে সেই বরাদ্দ এসে পৌঁছায়। অনেক সময়ে এক লটে আসে, তা নয়। আমাদের তৈরি করে পাঠাতে হয়। তারপরে সেখান থেকে তারা আবার হয়ে করে, তারপরে ওয়ার্ক অর্ডার করতে হয়, এই সব প্রবলেম আছে যেজন্য আমি খুব ডিটেলে যাইনি যে কোনটা কতদূর পর্যন্ত হয়েছে, কোনটা কোন স্টেজে আছে। এগুলি যতটা সম্ভব আমাদের তরফ থেকে দ্রুত করা যায় তার চেষ্টা করছি। আর কতকগুলি টেকনিক্যালিটিজ আছে। সেই অনুযায়ী প্রথমে টাকা এল, তারপরে প্রোজেক্ট তৈরি করা হল এবং সেটা পাঠানো হল। তারপরে ওরা এসে দেখে যাবে ইত্যাদি নানা রকম ব্যাপার আছে। এই যে ৪৪ লক্ষ টাকা, তার ব্রেক আপটা আমি বলে দিচ্ছি। উন্নয়ন এবং পরিকল্পনা দপ্তরের খাতে হচ্ছে ২৭ লক্ষ ৩০ হাজার টাকা, আর ক্ষুদ্র কুটির শিল্প দপ্তর খাতে ১৬ লক্ষ ৭০ হাজার টাকা—এই দুটো মিলিয়ে হচ্ছে ৪৪ লক্ষ টাকা। তারপর হচ্ছে যে উপযুক্ত কারিগরি বিশেষজ্ঞের সরাসরি পরামর্শের দ্বারা এই বিশেষ কর্মসুচি রূপায়িত সম্ভব নয়। এই সমাধানে ভারত সরকারের যোজনা আয়োগের উপদেষ্টা গ্রামীণ শক্তি বিভাগ সম্প্রতি এই রাজ্যে ঘুরে গেছে। যোজনা আয়োগ ইতিমধ্যেও খড়গপুরে একটা রাজ্য পর্যায়ে কারিগরি সহায়ক কেন্দ্র এবং প্রতি জেলাভিত্তিক একটা করে প্রযুক্তি সহায়ক কেন্দ্র গড়ে তোলার জন্য পরামর্শ দিয়েছেন। মেদিনীপুর, উত্তর ২৪-পরগনা, বাঁকুড়া জেলা, বীরভূম জেলার লাভপুর ব্লকে এই জাতীয় পরিকল্পনা হয়েছে। তবে কতকগুলো ইনফ্রাস্ট্রাকচারের দিক থেকে অসুবিধা আছে, সেগুলিও আমরা দুর করার চেষ্টা করছি। এই হচ্ছে অবস্থা।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আপনি দীর্ঘদিন আছেন, সমস্যাগুলো জানেন। গ্রামীণ

বৈদ্যুতিকরণ করার সমস্যা আছে। আমাদের ৩৮ হাজারের উপরে মৌজা এখনও ১০ হাজার মৌজায় বিদ্যুৎ পৌছাতে পারেনি। গ্রামীণ বৈদ্যুতিকরণের কাজ যুদ্ধকালীন ভিত্তিতে তরান্বিত করার জন্য সমস্যাটা কোথায় সেদিকে প্রশাসনিক তৎপরতার অভাব, না আর্থিক সঙ্কট? যেটাই হোক না কেন, এটা তরান্বিত করার জন্য রাজ্য সরকার বিশেষ ভাবে কি করছেন সেটা জানাবেন কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** প্রথম প্রশ্ন যেটা আগে করলেন এবং তাতে বিভাগের যে নাম করলেন সেটা ঠিক নয়, যেটা দেখালাম যে এনার্জি ইত্যাদি, এটা অন্য। আমাদের সমস্ত গ্রামীণ বৈদ্যুতিকরণের জন্য ৪৪ লক্ষ টাকা দেন এবং ইলেকট্রিক ডিপার্টমেন্ট থেকে যেটা করা হয় সেটা ইয়ে করা হয়, সেটা আলাদা, এটা অন্য। ৯টা ব্লক ঠিক হয়েছে। ব্লক অনেকগুলি আছে, ৩৪১টি ব্লক আছে। এটা একটা স্পেসিফিক জিনিস মনে রাখবেন। এবারে এই স্পেসিফিক জিনিসের যেসব জায়গায় প্রকল্পগুলি নেওয়া হয়েছে সেই জায়গায় কিছু ইনফ্রাস্ট্রাকচার দরকার। সে সম্পর্কে আমরা বলেছি, ওদের যারা মনিটারি করেন, সেখান থেকে যারা এসেছিলেন, তাদের সঙ্গে কথাবার্তা হয়েছে, আমাদের খড়গপুরে একটা ইয়ে থাকবে। আর আমাদের ৯টি জেলা যা আছে তার মধ্যে দেখালাম যে কোন জেলায় হয়েছে, আর কোন কোন জায়গায় হবার চেষ্টা হচ্ছে।

[11-10 – 11-20 P.M.]

তারপর দেখালাম কোন কোন জেলায় হয়েছে, কোন কোন জেলায় চেষ্টা করা হচ্ছে। নূতন প্রোজেক্ট চালু করতে গেলে সেই প্রোজেক্টের জন্য যে সমস্ত ব্যবস্থা নিয়ে হওয়া দরকার সেইগুলি করা ইত্যাদি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ১৯৯১-৯২ সালে এই প্রকল্পের মধ্যে ৯টি ব্লককে আনা হয়েছে এবং তারজন্য ৪৪ লক্ষ টাকা ধার্য করা হয়েছে, ১৯৯২-৯৩ সালে নূতন করে কোনও ব্লককে আনা হবে কিনা এবং যদি আনা হয় তাহলে তারজন্য কত টাকা ধার্য করা হয়েছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** নূতন ব্লক আনার কোনও স্কোপ নেই। ওঁনারা এই সব মনিটর করেন। ওনারা দেখে শুনে গিয়ে এই ৯টি ব্লক স্যাংশন করেছেন। এই ৯টি ব্লকের জন্য যে টাকাটা স্যাংশন করেছেন সেই টাকাটা ২টি খাতে আছে। একটা হচ্ছে ডেভেলপমেন্ট ডিপার্টমেন্টের আণ্ডারে এবং তারজন্য ২৭ লক্ষ ৭০ হাজার টাকা এবং আর একটা ডিপার্টমেন্টের জন্য ১৬ লক্ষ ৩০ হাজার টাকা। দুটি মিলিয়ে মোট ৪৪ লক্ষ টাকা দিয়েছে। এবারে এই ব্লক গুলিতে করবার জন্য কি ডিফিকালটিজ আছে, কোন কোন গুলিতে সম্ভব হয়েছে এই মর্মে প্রশ্ন করা হয়েছে। আমি বলেছি ৯টি ব্লকের মধ্যে ৬টিতে শুরু হয়েছে, ৩টিতে হয় নি। এটা মনে রাখতে হবে তার মধ্যে বলা হয়েছে প্রাথমিক কাজ হয়ে গেছে, প্রাথমিক প্রতিবেদন পাঠানো হয়ে গেছে। আমার মনে হয় আপনার একটু গুলিয়ে যাচ্ছে। একটা হচ্ছে রুর‍্যাল ইলেকট্রিফিকেশন আছে এটা তা নয়, এর জন্য ৪৪ লক্ষ টাকা নয়, এর জন্য অনেক বেশি আছে, দ্যাট ইজ সামথিং ডিফারেন্ট। স্টেট ইলেকট্রিসিটি বোর্ড এটা আবার অন্য। আবার

কটা আছে লোকদীপ প্রকল্প ট্রাইবালদের জন্য স্পেশ্যাল। এইগুলি একটার সাথে আর একটা গুলিয়ে ফেলবেন না। সেইজন্য বিশেষ করে বলছি নূতন প্রকল্প চালু হয়েছে বলে প্রবলেম আছে। সেই প্রবলেম নিয়ে আমরা আলোচনা করেছি, তারজন্য একটা চেষ্টা হচ্ছে। খড়গপুরে একটা সেন্টার এবং প্রতিটি জেলায় যেখানে কাজ শুরু হয়েছে সেটা করেছি। কাজটা যাতে আরও এক্সপিডাইট করা যায় তার চেষ্টা হচ্ছে।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই ৯টি ব্লককে যে আই. আর. ই. পি স্কীমের মধ্যে আনা হয়েছে ৩৪১ ব্লকের মধ্যে, বাকি ব্লকগুলিকে কোন পদ্ধতিতে আনা হবে, কি প্রকার সিলেকশনের মধ্যে আনা হবে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** এটা হচ্ছে সেন্ট্রালের স্কীম, এই সব তাঁরা দেখে ঠিক করেন। যেমন ধরুন অনেক জায়গা ড্রট পোন আছে কিন্তু তাঁরা দেখে শুনে বলে দেন এইগুলি ড্রট পোন এরিয়া। এইগুলি আমরা ঠিক করি না, আমরা আমাদের পছন্দ মতো মত পাঠাই না। ওঁরা এসেছেন, সমস্ত কিছু দেখেছেন এই স্পেসিফিক প্রোগ্রামের জন্য তাঁরা ক্রাইটেরিয়া ঠিক করে দেন। এখানে যে প্রশ্ন করা হয়েছে তাতে এই প্রশ্ন করার সুযোগ নেই। আপনি এই ব্যাপারে আলাদা করে প্রশ্ন দেবেন আমি বলে দেব। আমরা যে ৯টি ব্লক ঠিক করেছি তা নয়।

## রাজ্যের গ্রন্থাগারসমূহের জন্য বই

***৪৭৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৭০১) **শ্রীমতী কুমকুম চক্রবর্তী ঃ** শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়া অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যের গ্রন্থাগারসমূহের জন্য ১৯৮৭-৮৮, ১৯৮৮-৮৯, ১৯৮৯-৯০, ১০৯০-৯১ এবং ১৯৯১-৯২ আর্থিক বছরে কত টাকার বই সরকারি অর্থ সাহায্যে কেনা হয়েছে (সালওয়ারী)?

**শ্রী তপন রায় ঃ**

১৯৮৭-৮৮ সালে টাঃ ১,৪১,৭৬,০০০

১৯৮৮-৮৯ সালে টাঃ ১,০৮,৩৮,১২৫

১৯৮৯-৯০ সালে টাঃ ১,২১,৬৪,৩৫০

১৯৯০-৯১ সালে টাঃ ১,৫৪,৫৭,৫০০

১৯৯১-৯২ সালে টাঃ ১,৭১,৫১,২০০

টাকার বই ও পত্র পত্রিকা কেনার জন্য অর্থ সাহায্য করা হয়েছে।

**ডাঃ দীপক চন্দ ঃ** এই যে বই কেনা হচ্ছে গ্রন্থাগারগুলির জন্য, পশ্চিমবাংলায় এই রকম কতগুলো গ্রন্থাগার আছে যাদের এই বইগুলো সরবরাহ করা হচ্ছে?

**শ্রী তপন রায় ঃ** সরকার ঘোষিত গ্রন্থাগারের সংখ্যা ২,৩৯২টি। এছাড়া আরও কিছু গ্রন্থাগার আছে। সব মিলিয়ে আমাদের রাজ্যে চার হাজারের মতো গ্রন্থাগার আছে। মূলতঃ সরকার ঘোষিত যেগুলো সেগুলোকেই আমরা টাকা দিই।

**ডাঃ দীপক চন্দ ঃ** যেগুলোতে টাকা এবং বই আকারে অনুদান দেওয়া হচ্ছে এগুলো কি প্রতি বছর বাড়ছে, না একই রকম আছে?

**শ্রী তপন রায় ঃ** প্রত্যেক বছর বাড়ে তা ঠিক নয়, তবে কিছু বাড়ে। কেন বাড়ে তা আপনি জানেন। ১৯৭৭ সালের আগে যে ভাবে অনুদানগুলো যেত এখন তার থেকে অনেক বেড়েছে।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** আমাদের এখানে পাঁচ বছরে প্রায় ৬ কোটি টাকার কাছাকাছি বই কেনা হয়েছে বিভিন্ন গ্রন্থাগারকে সাহায্য করবার জন্য। সরকারি অর্থে বই কেনার ব্যাপারে যে অভিযোগ থাকে—দলীয় মতাদর্শ প্রচারিত যে বই সেগুলো কেনা হয়, যেগুলো সকলের কাছে গ্রহণযোগ্য হয় না। পার্টিকুলারলি কোন মতাদর্শের ক্ষেত্রে সেটা একটা প্রশ্ন থেকে যায়। এই বই সিলেকশন করার ক্ষেত্রে আপনারা কোনও কমিটি করতে পারেন কিনা, এই যে পাঁচ বছরে ছয় কোটি টাকার বই কিনলেন, এটা একটা প্রচুর অ্যামাউন্টের। এরজন্য কোনও কমিটি করতে পারেন কিনা এবং যদি করে থাকেন তাহলে বই নির্বাচন করার ক্ষেত্রে এতে সদস্য কারা?

**শ্রী তপন রায় ঃ** মাননীয় সদস্য প্রথমে যেটা বললেন—বিশেষ মতাদর্শের বই গ্রন্থাগারগুলিতে রাখা হয়—এই ব্যাপারে আমি একমত নই। সেখানে প্রগতিশীল মতাদর্শের কিছু বই থাকতে পারে, কিন্তু সেখানে সাহিত্যমূলক বই, ভ্রমণ কাহিনীমূলক বই, খেলাধূলার বই এগুলোও আছে। কমিটির ব্যাপারে বলি, ব্যক্তি বিশেষ পছন্দ করে দেয়, এটা ঠিক নয়। রাজ্যের গ্রন্থাগারগুলির জন্য যাঁরা বিশেষজ্ঞ তাঁদের নিয়ে, এই রকম পাঁচ-সাতজনকে নিয়ে একটা কমিটি আছে। তাঁরা এটা ঠিক করেন যে সরকারি অর্থে কিভাবে বই কেনা হবে। যেমন রামমোহন ফাউণ্ডেশন কমিটি থেকে আর্থিক সাহায্য দেওয়া হয়। তাঁদের পক্ষ থেকে পরিষ্কার করে বলে দেওয়া আছে, তাঁদের যে লিস্ট আছে সেই অনুযায়ী বই কিনতে হয়। তবে কিছু লাইব্রেরি তাঁদের পছন্দ অনুযায়ীও কেনেন। আপনি নোটিশ দিলে নামগুলো আপনাকে জানিয়ে দেব।

**শ্রী কালীপ্রসাদ বিশ্বাস ঃ** এই যে ৬ কোটি টাকার বেশি বই কেনা হয়েছে, এরমধ্যে উর্দু ভাষা এবং হিন্দী ভাষার কতগুলো বই কেনা হয়েছে বলবেন?

**শ্রী তপন রায় ঃ** এর উত্তর এখুনি দেওয়া সম্ভব নয়। এরজন্য নোটিশ চাই।

**শ্রী প্রবোধ পুরকাইত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে গ্রন্থাগারগুলোতে আপনি টাকা দিচ্ছেন তা দিয়ে তারা আপনাদের নির্দ্ধারিত তালিকা অনুসারে বই কিনছেন কি কিনছেন না এবং এ সম্পর্কে—গ্রন্থাগারগুলোতে সেই বইগুলো থাকছে কি থাকছে না এ দেখার জন্য—তদারকি করবার কোনও ব্যবস্থা আছে কিনা?

**শ্রী তপন রায় ঃ** কোন বই কিনতে হবে সেই ব্যাপারে আমাদের বিশেষ কতকগুলো গাইডলাইন দেওয়া আছে। শতকরা ৪০ ভাগ বই নির্দ্দিষ্ট তালিকা থেকে কিনতে হবে। এর পরে গ্রন্থাগারগুলি তাদের পছন্দ অনুযায়ী বই কিনতে পারে। এগুলো যাতে সঠিক ভাবে চলে তা খতিয়ে দেখে তদন্তের মাধ্যমে যাতে আরও ভাল ভাবে চালানো যায় তারজন্য আমরা চিন্তা-ভাবনা করছি। ইতিমধ্যে কিছু পদক্ষেপ আমরা নিয়েছি।

[11-20 – 11-30 P.M.]

**শ্রী গৌতম রায়চৌধুরি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত এই অনুদানের পরিমাণ কত ছিল?

**মিঃ স্পিকার ঃ** নোটিশ দিতে হবে।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, আপনি বললেন যে সরকারি গ্রন্থাগারগুলিতে বই কেনার জন্য সাহায্য করা হয়ে থাকে, কিন্তু সরকারি গ্রন্থাগার ছাড়া পশ্চিমবঙ্গে বিভিন্ন জায়গায় বিশেষ করে গ্রামাঞ্চলে বহু গ্রন্থাগার নিজস্ব চেষ্টায়, স্থানীয় মানুষের চেষ্টায় চলছে, সেক্ষেত্রে সরকারের তাদেরকে সাহায্য করার কোনও পরিকল্পনা আছে কিনা?

**শ্রী তপন রায় ঃ** সরকারি গ্রন্থাগারে এবং বেসরকারি গ্রন্থাগারে আমরা আর্থিক সাহায্য দিয়ে থাকি। বহু বেসরকারি গ্রন্থাগারগুলিকে বই কেনার জন্যে টাকা দেওয়া হয়। এটা আমি বিশ্বাস করি এবং আপনারাও নিশ্চয় করেন যে, বেসরকারি ক্ষেত্রেও এই গ্রন্থাগারগুলি একটা বিরাট ভূমিকা পালন করছে এবং সেটা লক্ষ্য রেখেই বেসরকারি গ্রন্থাগারগুলিতে আমরা সব সময়ে টাকা দিয়ে থাকি। গত বছর এবং তার আগের বছরও দিয়েছি, তার পরিমাণ কত জানতে চাইলে আপনি নোটিশ দেবেন, দিয়ে দেব।

**শ্রী ধীরেন্দ্রনাথ সেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, এই আর্থিক অনুদানের ক্ষেত্রে গ্রামীণ গ্রন্থাগার এবং শহরের গ্রন্থাগারের ক্ষেত্রে কি পার্থক্য রাখা হয়?

**শ্রী তপন রায় ঃ** গ্রামীণ গ্রন্থাগারের ক্ষেত্রে এক ধরনের আর্থিক অনুদান দেওয়া হয় এবং শহরের গ্রন্থাগারের ক্ষেত্রে আরেক ধরনের আর্থিক অনুদান দেওয়া হয়।

**শ্রী সাধন পাণ্ডে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, আজকাল স্কুলের সিলেবাসের ক্ষেত্রে আবহাওয়া পরিবর্তন হচ্ছে। পৃথিবীতেও পরিবর্তন হচ্ছে, আগে রাশিয়া সম্পর্কে লেখা হত এখন তার পরিবর্তন হয়েছে। সুতরাং আপনারা যে বই কিনছেন, এই পরিবর্তিত পরিস্থিতির মধ্যে পৃথিবীর আন্তর্জাতিক পরিস্থিতিতে আপনারা মার্ক্সবাদী বই বেশি কিনতেন এবং প্রায় ৫-৬ কোটি টাকার বই কিনেছেন, এই বই কেনার ক্ষেত্রে আপনারা কি বিজ্ঞাপন দিয়ে, টেণ্ডার ডেকে কিংবা কোটেশন নিয়ে বই কিনছেন। আমরা জানি কলেজ স্ট্রিট মার্কেটে ২৫ পারসেন্ট ডিসকাউন্টে বই পাওয়া যায়। সুতরাং আপনারা যে এই ৬ কোটি টাকার বই কিনলেন তা টেণ্ডার ডেকে কিনেছেন কিনা, কোন কোন পাবলিশার্সের কাছ থেকে

নিয়েছেন এবং কত ডিসকাউন্ট পেয়েছে আপনার দপ্তর এই বই কেনার জন্যে জানাবেন কি?

**শ্রী তপন রায় ঃ** আমি আগেও বলেছি আবার বলছি মার্ক্সবাদী বই আমরা ওইভাবে কিনি না। আমাদের যে বই কেনা হয় সেগুলোর ক্ষেত্রে আগে কমিটির কাছে পাঠানো হয়, তারা ঠিক করে দেয় একটা গাইড লাইন করে দেয়, তারপরে বই কেনার জন্যে আমরা অর্ডার দিই, তার পরবর্তীকালে আমরা পাবলিশার্সের কাছে পাঠাই দেবার জন্যে। সুতরাং কোনও টেণ্ডার বা বিজ্ঞাপন দেওয়া হয় না। তবে আমরা বই সিলেক্ট করে দিই সেই সিলেকশন কমিটির কাছে প্লেস করি তাঁরা রেকমেণ্ড করলে বই কেনা হয়, বই মেলাতেও এইভাবে পাবলিশার্সের মাধ্যমে বই কিনেছি।

## Starred Questions
## (to which oral Answers were given)

### গাইঘাটা পঞ্চায়েতে জওহর রোজগার যোজনা

***৮১২।** (অনুমোদিত প্রশ্ন নং *৫২৭) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯১-৯২ আর্থিক বছরে (ফেব্রুয়ারি ১৯৯২ পর্যন্ত) জওহর রোজগার যোজনায় গাইঘাটা পঞ্চায়েত সমিতি কত টাকা পেয়েছে;

(খ) তার মধ্যে জানুয়ারি '৯২ পর্যন্ত কত টাকার কাজ হয়েছে; এবং

(গ) উক্ত খাতে অর্থ নিয়ে কোনও গ্রাম পঞ্চায়েতের বিরুদ্ধে দুর্নীতির কোনও অভিযোগ সরকারের কাছে এসেছে কি?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ**

(ক) ১৯৯১-৯২ আর্থিক বছরে (ফেব্রুয়ারি পর্যন্ত) জওহর রোজগার যোজনায় গাইঘাটা পঞ্চায়েত সমিতি কোনও টাকা পায়নি। বিগত বছরের ১৯৯০-৯১ সালের অবশিষ্ট ৫.৫২৪ লক্ষ টাকা ১৯৯১-৯২ আর্থিক বছরে পেয়েছিল। তবে আমি এখানে বলে দিচ্ছি, ফেব্রুয়ারির পরে মার্চ মাসে খবর নিয়ে জেনেছি ওরা পুরো টাকাটা পেয়ে গেছে, এখানে ফেব্রুয়ারি পর্যন্ত তথ্যটা দেওয়া হয়েছে।

(খ) বিগত ১৯৯০-৯১ সালের বরাদ্দের অবশিষ্ট টাকার ১০.১০ লক্ষ টাকা জওহর রোজগার যোজনায় ব্যয়িত হয়েছে।

(গ) না।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আজকে পঞ্চায়েতের বাজেট হবে, আপনারা বলছেন জওহর রোজগার যোজনায় পশ্চিমবাংলায় অনেক ভাল কাজ করেছে কিন্তু এখন পর্যন্ত ৯১-৯২ সালে গাইঘাটা পঞ্চায়েত সমিতির কোনও কাজ হলনা কেন?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আমি এখানে বললাম মার্চ মাস পর্যন্ত গাইঘাটা পঞ্চায়েত সমিতি যে পুরো টাকা বরাদ্দ ছিল সেটা পাওয়া গেছে।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** আপনি এখানে বললেন ৫ লক্ষ ৫২ হাজার ৪০০ টাকার পুরোটাই পাওয়া গিয়েছে—এটা বললেন ৯০-৯১ সালের আর্থিক বছরের?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** ১৯৯১-৯২ সালের আর্থিক বছরের টাকাটা পরে মার্চ মাসে পেয়েছে।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি বলবেন কি কত টাকা পেয়েছে, কি কি কাজ হয়েছে এবং স্থায়ী সম্পদ হিসাবে এই কাজের গুরুত্ব কতখানি?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** এখানে পঞ্চায়েত সমিতিকে যে টাকা দেওয়া হয়েছে এবং তাতে যে যে অ্যাসেট ইত্যাদি হয়েছে সেই তালিকা আমি দিচ্ছি। আমি ৯১-৯২ সালের পঞ্চায়েত সমিতির হিসাবটা দিচ্ছি, পঞ্চায়েত সমিতির সঙ্গে গ্রাম পঞ্চায়েতের হিসাবটাও আমি বলতে পারি। ১৯৯১-৯২ সালে সোশ্যাল ফরেস্ট্রি (সিডলিং) হয়েছে, ৮ হাজার চারা বিতরণ করা হয়েছে। প্লানটেশন ওয়ার্ক মোট ১৪ হেক্টরে হয়েছে, এটা হচ্ছে সামাজিক বন সৃজন। রি-এসকালেশন অফ ক্যানাল, খাল পুনর্খনন ২ কি.মি. হয়েছে, রাস্তা হয়েছে আড়াই কি. মি. বাড়ি তৈরি হয়েছে, কন্সট্রাকশন অফ হাউস—৯১, গ্রাম পঞ্চায়েতের পঞ্চায়েত সমিতি এলাকায় জওহর রোজগার যোজনায় যে সমস্ত সম্পদ তৈরি হয়েছে ঐ সময়ে ২টি ড্রেন রিপেয়ার করা হয়েছে; কি. মি. ঝামা ব্রীডস দিয়ে কাজটা হয়েছে। ২৬ কি.মি. কাঁচা রাস্তা পূননির্মাণ করা হয়েছে। ৪টি কালভার্ট হয়েছে, ২টি গার্ড ওয়াল হয়েছে, একটা কাঠের ব্রিজ হয়েছে, ১১২টি টিউবওয়েল রিসিংকিং ও রিপেয়ার হয়েছে। ৪৯টি ল্যাট্রিন হয়েছে, আর সোশ্যাল ফরেস্ট্রি সামাজিক বন সৃজন যেটা হয়েছে তার পরের বছরে সেটা মেনটেনান্স হয়েছে। ১০ হেক্টরে প্লানটেশন হয়েছে, একটা হাট হয়েছে, গ্রাম পঞ্চায়েতের বাড়ি তৈরি হয়েছে। ৪টি প্রাথমিক বিদ্যালয় পূননির্মাণ হয়েছে, ১৮টি টিউবওয়েল নূতন সিংকিং হয়েছে, একটা বাস শেড হয়েছে। আর কিছু ছোটখাট কাজ হয়েছে, তালিকা দীর্ঘ করার জন্য বলছি না।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** আপনি বললেন ৯০-৯১ সালের টাকা '৯২ সালে দিয়েছেন, কোন তারিখে টাকা পঞ্চায়েত সমিতিকে দেওয়া হল এবং কতদিন ধরে ওরা কাজ করল; এই জওহর রোজগার যোজনায় যখন প্রতি এলাকায় ইন্টারেস্ট কাজ করছে এবং সেখানে লাভ করছে এই রকম কোন খরর আপনার কাছে আছে কিনা?

[11-30 – 11-40 P.M.]

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** প্রশ্নটা ছিল কোন দুনীতির অভিযোগ আছে কি না? আমি জবাব দিয়েছিলাম না। মাননীয় সদস্য ভাল করে প্রশ্নটা ও উত্তরটা শুনবেন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনি জবাব দিয়েছেন ফেব্রুয়ারি পর্যন্ত টাকা পাননি, তারপর মার্চের পর টাকা পেয়েছেন। আপনি যে বাজেটটা পেশ

করেন সেটা পার্টিকুলার ইয়ারের, পার্টিকুলার টাইমের এবং এই টাকাটা আপনারা ব্যয় করতে পারেননি। তাহলে কমনওয়েলথ কনফারেন্সে প্রিন্সিপাল অফ বাজেট-এর উপর যে বক্তব্য রাখা হয়েছে, সেখানে বলা হয়েছে, বাজেট ইজ স্টিপুলেটেড ফর পার্টিকুলার ইয়ার, পার্টিকুলার অ্যামাউন্ট, পার্টিকুলার ওয়ার্ক। তাহলে যে টাকাটা আপনি ডিসবার্স করেছেন তাহলে প্রিন্সিপাল অফ বাজেট ভায়োলেট হল কি না সেটা আপনি আমাকে একটু বলবেন?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** মাননীয় সদস্যকে আমি অনুগ্রহ করে বিবেচনা করতে বলব, আপনি যেটা বললেন সেটা কি শুধু পশ্চিমবাংলার রাজ্যের বাজেটের ব্যাপারেই, নাকি কেন্দ্রীয় বাজেটের ব্যাপারেও। মাননীয় সদস্যর অবগতির জন্য আমি বলতে চাই, যে গত বছর যে টাকা বরাদ্দ হয়েছে কেন্দ্রীয় বাজেটে সেই টাকা আমরা এপ্রিল মাসে পেয়েছি। তাই আমি মাননীয় সদস্যর কাছে জিজ্ঞাসা করতে চাই আপনি যে কথাটা বললেন এটা কি তার সঙ্গে অসঙ্গতিপূর্ণ?

**Dr. Zainal Abedin :** Sir, I am questioning a fact—principles of budget .... you come to the Parliament or the Legislature for a particular period, for a particular project, with a particular sum. If that system is violated or not. আপনি শুধু আমাকে একটু দয়া করে বলুন।

**Mr. Speaker :** You see, Dr. Abedin, in 1987 the people of your constituency in their wisdom thought that they had enough of you and decided not to return you, and we thought that we had lost a valuable talent as Parliamentarian and we therefore gave a goodbye to you thinking that was the last of you. But you in your indomitable spirit somehow managed to jump back again, to time and again put pin-pricks to the members in your own way.

....(noise)....

You see, I have had a good fortune of having been a junior to you in this House for many years.....

.....(noise).....

**Dr. Zainal Abedin :** Sir, I would like to know whether my question is legitimate and whether the answer of the Minister is fair? It is upto the Chair to decide. I seek your ruling. I did not know it will create your embarrassment. I told my party bosses please don't put me there. It will create embarrassment for the ruling party and the speaker himself.

**Mr. Speaker :** Dr. Abedin, the question of legitimacy and illegitimacy has been discussed in various forums and in courts. The question of legitimacy of a child is a very age long dispute. Now till the ques-

tion of DNA was discovered it was always an admitted fact that a wife's statement would prove the legitimacy of a child, if she said it was her husband's child, it was her husband's child. No question could be asked. DNA, the modern method of blood detection and group detection has now finally settled the issue and that test can only decide who is the father of the child or whose issue it is. So we have to go for DNA test to decide whether what the minister has said is legitimate or illegitimate. That is a long drawn process. We cannot do that at this moment.

**Dr. Zainal Abedin :** It is the responsibility of the Chairman and you have been particularly held responsible to judge the either side.

**Mr. Speaker :** Dr. Abedin.

**Dr. Zainal Abedin :** I have not concluded. You are very prone to interfere me. The question is, as you are there, whether I am entitled to put the question I have put, whether the answer given by the minister is adequate. You are there to judge. You are bringing extraneous matter and you are disturbing the very right of a member to put supplementary to the minister. It is immaterial whether he is seasoned, whether he is new and whether he has come several times or not. It is immaterial. Sir, I have raised a very question. I have referred further the principles of budget. The Hon'ble Member has raised a question involving the very principles. Whether there is any implication, any obligation and compulsion for the proposals in the budget in the Assembly. Whether the Assembly or the Parliament has control over this. What is the meaning for either side ? I beg your ruling on this absolute question of mine.

**Mr. Speaker :** Dr. Abedin, the question is primarily put to elicit information, not on budget policy, not on methods of budget formulation. It is to elicit information on a certain position of facts, not on what was the basis of the formulation of the budget, not on the policy of budget. It is entirely to elicit question of fact. When you have raised that question, I have to meet that question. The question you raised is technical. So, the question should not have been allowed at all. It should have been rejected. But we generally do not reject your question, We respect your question because you are too senior parliamentarian for your questions to be rejected. The question can only be raised to elicit information on question of facts, not on questions of policy, not on questions of budgetary formations, not on question of budgetary formulations, not on legal situation. Nobody can ask a ques-

tion on law. Law is there. You should understand it.

**Dr. Zainal Abedin :** Sir, you are very sympathetic to the Minister.

**Mr. Speaker :** It is not a question of sympathy, it is a question to elecit information.

**Shri Sadhan Pandey :** Sir, we are very priviledged to have an Hon'ble Speaker like you, Not only so, you are an expert in law and also in genetic science. You speak in all subjects and so how you keep yourself in this case.

মাননীয় মন্ত্রী মহাশয় আপনি জওহর রোজগার যোজনার ক্ষেত্রে গাইঘাটার কথা বলেছেন। আমি আপনার কাছে জানতে চাইছি, জওহর রোজগার যোজনার একটা পরিকল্পনা আছে যে কেন্দ্রীয় সরকার গরিব মানুষদের বাড়ি তৈরি করবার জন্য যাদের ঘরবাড়ি ভেঙ্গে যায় বা নূতন বাড়ি তৈরি করবার জন্য কম সুদের টাকা দেন। আপনি গাইঘাটায় বা অন্যান্য জায়গায় এই ব্যাপারে কিভাবে এগোচ্ছেন এবং কতদূর সাহায্য করতে পেরেছেন?

**মিঃ স্পিকার ঃ** এই প্রশ্ন ওঠে না। গাইঘাটার যদি কিছু তথ্য থাকে তাহলে বলবেন।

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** উনি বলছেন জওহর রোজগার যোজনা এবং হাডকোকে গুলিয়ে উনি জানেন না, জওহর রোজগার যোজনায় এই রকম কিছু নেই।

**কয়লা খনি এলাকায় ধ্বস প্রতিরোধ**

***৮১৪।** (অনুমোদিত প্রশ্ন নং ***১২২০**) **শ্রী আব্দুল মান্নান ঃ** ভূমি ও ভূমি-রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের কয়লা খনি এলাকাগুলিতে ধ্বস প্রতিরোধের জন্য রাজ্য সরকার ও কেন্দ্রীয় সরকারের মধ্যে কোনও রিপোর্ট/পত্র বিনিময় হয়েছে কি না;

(খ) ১৯৯১-৯২ সালে রাজ্যে ধ্বস প্রতিরোধ করার জন্য কেন্দ্রীয় সরকারের দেয় অর্থের পরিমাণ কত; এবং

(গ) অষ্টম যোজনাতে কয়লা খনি এলাকার ধ্বস প্রতিরোধের জন্য রাজ্য সরকার কোনও পরিকল্পনা পেশ করেছেন কি না?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ধ্বস প্রতিরোধের কাজ যেহেতু কেন্দ্রীয় সরকারের এক্তিয়ারভুক্ত, রাজ্য সরকারের কোনও আর্থিক সহায়তা পাওয়ার প্রশ্ন ওঠে না।

(গ) ধ্বস প্রতিরোধের জন্য "হাইড্রো-নিউমাটিক স্টোয়িং" পদ্ধতির মাধ্যমে একটি পাইলট প্রোজেক্ট পরীক্ষামূলক ভাবে গ্রহণ করা হয়েছে।

[11-40 – 11-50 P.M.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, এই ধ্বংসে কতখানি এরিয়া, কতখানি প্লেস, কত মানুষ অ্যাফেকটেড হয়েছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** আপনি স্পেসিফিক প্রশ্নটা দেবেন, উত্তর দিয়ে দেব। এখানে বলছেন তার সম্বন্ধে কি করা হয়েছে। এখন বলছেন কতটা এরিয়া, কতটা প্লেস, কত মানুষ অ্যাফেকটেড। এই সম্পর্কে স্পেসিফিক প্রশ্ন দেবেন, উত্তর দেব। আমি আগেও বলেছি ডাইরেক্টর জেনারেল অফ মাইন্‌স সেফটি কি বলেছেন। তারা বলেছেন, কুলটি-বরাকরের কাছে কতগুলো গ্রাম আনসেফ, বাস করার অযোগ্য। তারা বলেছেন, জামুরিয়ার কোন কোন গ্রাম, রাণীগঞ্জে কোন কোন গ্রাম এবং অন্য এই বা কোন কোন গ্রাম। আমি একবার উত্তর দিয়েছি। আপনি স্পেসিফিক প্রশ্ন করলে আমি আপনাকে গ্রামের নাম দিয়ে দেব। ওইসব গ্রামে পপুলেশন কত, এভরিথিং দিয়ে দেব।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মন্ত্রী মহাশয় ভালভাবেই জানেন। বিশেষ করে ওই জায়গাগুলো সম্বন্ধে আপনি ওয়াকিবহাল। বহুদিন ধরেই হচ্ছে, ন্যাশনালাইজড হওয়ার আগে থেকেই হচ্ছে।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** বহুদিন ধরে হচ্ছে না। ধ্বস যেটা বলা হচ্ছে এটা হচ্ছে কয়লা কেটে বালি ভর্তি না করার জন্য। স্ট্যোয়িংয়ের ব্যাপারটা অ্যাজ ফার ব্যাক অ্যাজ ১৯২২। আর ওই এরিয়ার কয়লাখনির কাজ আরম্ভ করেছে উনবিংশ শতাব্দীর গোড়া থেকে। এগুলো ওলডেস্ট মাইন ইন ইণ্ডিয়া। ১৯২২ সালে বর্ধমানের ডিভিশন্যাল কমিশনার এল ব্যারোস যখন ছিলেন তিনি এটা করেন। দেখা যাচ্ছে কয়লা কেটে নিয়ে যাচ্ছে বালি দিচ্ছে না। এল ব্যারোস বলা সত্ত্বেও স্বাধীনতার আগেও হয় নি, স্বাধীনতার পরেও দেওয়া হচ্ছে না। কাগজে-কলমে লেখা হয়, এত কয়লা তোলা হয়, এ মুখে ও মুখে কিছুটা বালি দেওয়া হয়, কিন্তু বালির পয়সা ভাগ করা হয়। তার ফলে দারুণ ক্ষতি হচ্ছে, প্রাকৃতিক কারণে নয়। ধ্বস যেটা বলা হচ্ছে সেটা হচ্ছে প্রাইমারিলি আণ্ডারগ্রাউণ্ড মাইনিংয়ের জন্য। এক জায়গায় কয়লা তোলা হচ্ছে তার নিচে আছে, ওই জায়গায় দেড় হাজার ফিট পর্যন্ত শিম তার নিচে আছে, উপরে জল ভর্তি হয়ে আছে, নিচে শিমে কাজ হচ্ছে। এইগুলো ন্যাশনালাইজ হলে ইস্টার্ন কোল ফিলডের বর্ধমানের অথরিটিকে আমি জিজ্ঞাসা করেছিলাম, পুরানো কোম্পানিগুলো যেমন অ্যানড্রিইউল, বেঙ্গল কোল তাদের কাছে আণ্ডারগ্রাউণ্ড ম্যাপ আছে কিনা। সেটা কেউ পারে নি। এই অ্যাসেম্বলিতে সর্বদলীয় কমিটি হয়েছিল, আপনাদের লোকও ছিলেন, বসন্ত শাঠে যখন এই মিনিস্ট্রিতে ছিলেন তখন আমরা গিয়েছিলাম এবং আলোচনা হয়েছিল। আমাদের সব সময় ডিমাণ্ড আছে। আমরা বলছি, আমাদের ডিমাণ্ড যেন ওভারলুক করা না হয়।

(**ডাঃ জয়নাল আবেদিন ঃ** কবে গিয়েছিলেন?)

২/৩ বছর আগে। তখন বসন্ত শাঠে মন্ত্রী ছিলেন। ঠিক ডেটটা বলতে পারব না তবে ২/৩ বছর আগে গিয়েছিলাম। তখন যে অল পার্টি ডেলিগেশন গিয়েছিলাম তাতে আমাদের দাবিটা ছিল এই রকম যে এটাতে এমন একটা অবস্থার সৃষ্টি হয়েছে যে অনেক বেশি টাকার এরজন্য প্রয়োজন। আমার যতদূর জানা আছে তাতে বলতে পারি যে প্রথমে এটা কি করে করা হবে তারজন্য এক্সপেরিমেন্ট করা হয়। আমি যেটা বলছিলাম যে হাইড্রো-নিউমেটিক পদ্ধতি, তার মানে হচ্ছে গর্ত করে জলের সাথে বালি মিশিয়ে খুব প্রেসার দিয়ে সেটা সর্বত্র ছড়িয়ে দেওয়া। এটা রামজীবনপুরে প্রথম করে। তারপর বলল এই পদ্ধতিতে হবে না। তখন পর্যন্ত এই পদ্ধতিতে যে হবেই সেটা তারা জানত না। তারপর কিছু করে নি, চুপ করে বসেছিল। এর পর আমাদের চাপে পড়ে সেই মিটিং-এর পরে তারা রানীগঞ্জের অরুণ টকিজের সামনে একটা মেথড আরম্ভ করে। আমি সেটা নিয়ে মাঝে মাঝে জিজ্ঞাসা করি যে কি হল, কতদূর এগুলো? কখনও বলে বাবল উঠছে, হচ্ছে না, আবার বলল এটা সমাধান করেছি কিন্তু বিশেষ কিছু হয়নি। রামজীবনপুরে এই মেথডে, যতখানি এরিয়ার ব্যাপারে আপনি প্রশ্ন করলেন, তখন হয়েছিল ৮০০ কোটি টাকার মতন খরচ হবে। যেজন্য আমাদের অল পার্টিতে প্রস্তাব ছিল যে স্টেট গভর্নমেন্টের রিপ্রেজেনটেটিভ এবং সেন্ট্রাল গভর্নমেন্টের রিপ্রেজেনটেটিভ প্লাস যারা ঐ জিওলজিস্ট এইসব ব্যাপার ভালভাবে জানেন, বোঝেন, মাইনিং-এর ব্যাপারে এক্সপার্ট, এনভায়রনমেন্টের ব্যাপারে এক্সপার্ট ইত্যাদিদের নিয়ে একটি কমিটি করা হোক, একটা স্ট্যাটুটারি বডি করা হোক। তারপর এই কাজের জন্য যে টাকাটা লাগবে সেটা কি ভাবে আসবে তারও একটা ব্যবস্থা হল। সেটাতে তারা রাজি হয়েছিলেন। রাজি হয়ে তারপর তার পারসোন্যাল সম্বন্ধে যখন কথা উঠল তখন ব্যাক আউট করতে লাগলেন। এইসব নানান রকমের প্রশ্ন সেখানে জড়িত আছে। এ নিয়ে বহুবার আমাদের মুখ্যমন্ত্রী মহাশয় প্রধানমন্ত্রীর সঙ্গে দেখা করেছেন, আলোচনা করেছেন, আমিও কয়লা মন্ত্রীর সঙ্গে সাংমার সঙ্গে দেখা করেছি, কথা বলেছি। অন্যান্যদের সঙ্গেও মাঝে মাঝে কথা বলেছি। এইসব ব্যাপার হচ্ছে কিন্তু এগুচ্ছে না। এটা খুব সাংঘাতিক ব্যাপার। এটা সারফেসের কাজ নয়। কোথায় কোন ধরনের টেকনোলজি কাজে লাগতে পারে সেটা দেখতে হবে। একটা পদ্ধতি নিয়ে বসে না থেকে জায়গা বুঝে ২/৩ রকমের এক্সপেরিমেন্ট করে যেখানে যেটা এফেকটিভ হবে সেখানে সেটা করতে হবে। এটা অনেক টাকার ব্যাপার। এটা নিয়ে স্টেট গভর্নমেন্ট এবং সেন্ট্রাল গভর্নমেন্টের গুঁতোগুঁতি করার ব্যাপার নয়। তারপর বর্তমানে যেটা হচ্ছে সেটা আরও মারাত্মক ব্যাপার। এখন বেশিরভাগই হচ্ছে ওপন কাস্ট। ওপন কাস্ট মানে সমস্ত খুঁড়ে ডিপ করে রাখছে। এ সম্বন্ধে চারি কমিটির একটি রিপোর্টও আছে। একবার আপনারা আমাদের সঙ্গে গিয়েছিলেন, কোঅপারেশন করেছিলেন, দরকার হলে আবার এ নিয়ে যেতে হবে। সেখানে চারি কমিটি বলেছে, মধ্যপ্রদেশে যখন ওপন কাস্ট হয় তখন সেখানে জনবসতি ছিল না, জনবসতিশূন্য এলাকায় ওপন কাস্ট করা হয়েছিল। আর এখানে খুব বেশি লোকজন আছেন ইত্যাদি। এখানে ওপন কাস্ট করা অন্য জিনিস। চারি কমিটির রিপোর্টে বলা হয়েছে যে অল্প অল্প করে করে, সেটাকে রিহ্যাবিলেট কর, রিসেটেল কর, করে আবার কর। চারিদিকে খুঁড়ে রেখে দিলে মুশকিল। এমনও হয়েছে দেখেছি যে এক জায়গায় খুঁড়ে রেখে দিয়েছে, সেখান দিয়ে আগুন বেরুচ্ছে। রানীগঞ্জ থেকে কালিপাহাড়ি স্টেশন যাবার আগে রাত্রিবেলায় দেখতে পাবেন আগুন জ্বলছে। কাজেই এটা খুব গুরুত্বপূর্ণ ব্যাপার। এখানে প্রবলেম যেটা হচ্ছে, ডিপ মাইনিং যেটা আছে সেটার মধ্যে দিয়ে ঢুকে বিভিন্ন স্তরে কাটা হয়।

[11-50 – 12-00 P.M.]

এবং যেখানে বালি ভর্তি করে সেটা স্টেবল না করে, অল্প কিছু লোক দেখানো মতো করে ফেলে রেখে দেয়, সেইগুলোতেই ধ্বস হচ্ছে। তারপর নানান অসুবিধা হচ্ছে। এখন এটা একটা ইভেন্টের ব্যাপার আছে এবং তার টেকনোলজির প্রশ্ন আছে, সেই টেকনোলজি কোলিয়ারির বিভিন্ন ব্যাপারে যারা এক্সপার্ট, তারা ছাড়া বাইরের কোনও লেম্যান পারবে না। সেখানে দরকার কি আছে না আছে, তা বাইরের লোক পারবে না। সেইজন্য আমাদের সাজেশন ছিল যে ওদের লোক, আমাদের লোক নিয়ে একটা স্ট্যাচুটারী বডি হোক আর এর জন্য কি টাকা দরকার তারাই বলুক জয়েন্টলি। সেই টাকাটা কি ভাবে আসবে, ওরা কি দেবে, আমরা কি দেব এই সাজেশন দিন, এটা করুন। কিন্তু সেটা হয়নি। ওটা যখন আরম্ভ হয় তখন ১৫ লক্ষ টাকা আমাদের দেয়নি, ১৫ লক্ষ টাকা দিয়েছিল ই. সি. এল. কে। যখন দিয়েছিল ঐ অঞ্চল কোল ইণ্ডিয়ার আণ্ডারে কোল ফিল্ডের জন্য, ইস্টার্ন কোল ফিল্ড এলাকায় বলে ইস্টার্ন কোলকে দেওয়া হয়েছিল সেই কাজও কি হয়েছে তা জানি না। অনেক সময় ওরা দেখাবার জন্য ঐ জায়গায় কি করছে, কিছু কিছু টাকা বলে যা পেয়েছে, সেই টাকা ওদের হাতে দেওয়া হয়েছে, আমাদের নয়। তারা সেখানে অ্যাফরেস্টেশন করব বলেছিল তাও তারা করেন নি। সেইজন্য প্রবলেমটা খুব গ্রেভ। আমার মনে হয় এই ব্যাপার যদি আমরা আরও একটু সিরিয়াসলি আলোচনা করতে পারি, করে আপনারা আমরা সকলে মিলে এই হাউস থেকে যেমন আমরা অতীতে গিয়েছিলাম, আর একবার প্রেজেন্ট সিচুয়েশনটা ডিটারমিন করে এই ব্যাপারে একটা মুভ করতে পারি তাহলে ভাল হয়। একটা হচ্ছে ঐ ধ্বস, আর একটা হচ্ছে ঐ যে ওপেন কাট হচ্ছে সেই সম্পর্কে। আমার এখন মনে হয়েছে যে তারা একন একটা পোজিশন নেবার চেষ্টা করছে—সেন্ট্রাল গভর্নমেন্ট। তারা বলছে যে প্রিন্যাশনালাইজেশনের দায়িত্ব আমাদের নয়। তারা অ্যাসেট নেবেন, কিন্তু লায়েবিলিটি নেবেন না। এই জিনিস কোনদিন হয়? কোন কালে এই জিনিস হয়েছে? তারা সমস্ত অ্যাসেট নেবেন, কিন্তু এদিকে এইটুকু কোনও জ্ঞান নেই যে কোনটা তার অ্যাসেট, কোনটা তার নয়। ওরা যে কোলিয়ারীগুলো নিয়েছে, তার পার্টেনিং ল্যাণ্ডটা পেয়েছে, কিন্তু বেঙ্গল কোল জমিদারী ছিল ২৮ খানা গ্রাম নিয়ে, ওরা মনে করলেন, বেঙ্গল কোলের জমিদারীটা যে কোন জমিদারীর মতো জমিদার এবং ৫৩ সালের স্টেট অ্যাকুইজিশন অ্যাক্টে সেটা সরকারে ভেস্ট হয়েছে, সরকারের জিনিস তারা নিতে চাইছেন। এইসব জিনিস হচ্ছে। সেইজন্য এটা উপর উপর জিনিস নয়। এটা খুব সিরিয়াস জিনিস। এটা নিয়ে খুব ভাল ভাবে আলোচনা করা দরকার।

**শ্রী গৌতম রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে বিষয়টা সম্পর্কে আলোচনা করা হল, এই সম্পর্কে কেন্দ্রীয় সরকার এই যে ধ্বস ইত্যাদি সম্পর্কে পরিকল্পনা করছেন, যেটা রাজ্য সরকার গ্রহণ করেছেন, এই সম্পর্কে কেন্দ্রীয় সরকারের দৃষ্টিভঙ্গি কি?

**মিঃ স্পিকার ঃ** দৃষ্টিভঙ্গি, এই সম্পর্কে কি কোয়েশ্চেন হবে? এটা কোয়েশ্চেন হয় না।

**শ্রী গৌতম রায় ঃ** পরিকল্পনা গ্রহণ করেছেন কি না এই সম্পর্কে জানতে চাইছিলাম।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** করা জিনিসটা তারা গ্রহণ করেছিলেন এবং সেই গ্রহণ করার

পর আমরা আমাদের নাম সাজেস্ট করেছিলাম, ওরাও নাম সাজেস্ট করেছিলেন এই পর্যায়ে লেটেস্ট চিঠি ওদের তরফ থেকে যা দিয়েছে চীফ সেকরেটারীকে, সেটা আমি পড়ে যা দেখলাম তাতে তারা ঐ স্ট্যাচুটারী বডি করতে চাইছে না এবং তারা বলছে এ. ডি. ডি. এ. করুন। এ. ডি. ডি. এ. কি করে করবে? এ. ডি. ডি. এ. তো আণ্ডার গ্রাউন্ডে কাজ করতে পারে না। এ. ডি. ডি. এ.'র পারপাস অন্য। তাদের পক্ষে সম্ভব নয়। সেইজন্য জিনিসটা খুব সিরিয়াস এবং আবার এই নিয়ে আলোচনা করতে হবে।

### অষ্টম যোজনাকালে পলিটেকনিক স্থাপন

***৮১৫। (অনুমোদিত প্রশ্ন নং *৯৩৯) শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** কারিগরি শিক্ষা ও ট্রেনিং বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, অষ্টম যোজনাকালে কিছু নতুন পলিটেকনিক স্থাপন করার পরিকল্পনা আছে;

(খ) সত্যি হলে—

(১) মোট কতগুলি; এবং

(২) কোথায় কোথায় ঐগুলি স্থাপিত হবে বলে আশা করা যায়?

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) অষ্টম যোজনা কালে রাজ্যে তিনটি নতুন পলিটেকনিক স্থাপনের পরিকল্পনা আছে।

(২) হুগলি জেলার চন্দনগরে একটি এবং দার্জিলিং জেলার শিলিগুড়িতে অপরটি—এই দুটি নতুন মহিলা পলিটেকনিক স্থাপন করা হবে। তৃতীয়টি মেদিনীপুর জেলার হলদিয়ায় স্থাপনের প্রস্তাব সরকারের সক্রিয় বিবেচনাধীন রয়েছে।

**শ্রী শেখ জাহাঙ্গীর করিম ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়, এই কলেজগুলির নির্মাণ কার্য কবে থেকে শুরু হবে?

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** বিশ্ব ব্যাঙ্কের আর্থিক সহায়তায় পলিটেকনিক মডার্নাইজেশন স্কীম গ্রহণ করা হয়েছে। সেই স্কীম অনুযায়ী এই নতুন পলিটেকনিকগুলি স্থাপন করা হবে। শীঘ্র কাজ শুরু করার জন্য আমরা যথাযথ ব্যবস্থা গ্রহণ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, হুগলি জেলার চন্দননগরে যে মহিলা পলিটেকনিক কলেজ স্থাপনের পরিকল্পনা আছে, সেখানে কতজন ছাত্রী ট্রেনিং নিতে পারবেন এবং সেখানে কি তাঁদের জন্য কোনও হস্টেল স্থাপন করা হবে?

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** চন্দননগরে আমরা জমি অধিগ্রহণের কাজে হাত দিয়েছি। আশা করছি খুব শীঘ্র নির্মাণ কার্যে হাত দিতে পারব। ওখানে ৬০ জন ছাত্রীর পড়ার ব্যবস্থা থাকবে এবং হস্টেলের ব্যবস্থাও থাকবে।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, যে নতুন পলিটেকনিকগুলি হবে সেগুলিতে প্রচলিত স্ট্রিম ছাড়া নতুন কোনও স্ট্রিমের ব্যবস্থা থাকবে কি?

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** আমি আগেই বলেছি যে, আমাদের রাজ্যে আমরা প্রচলিত কোর্স ছাড়াও নতুন কিছু কোর্স চালু করার প্রচেষ্টা শুরু করেছি। ইতিমধ্যে মেরিন ইঞ্জিনিয়ারিং-এর ডিপ্লোমা কোর্স ক্যালকাটা টেকনিক্যাল কলেজে চালু করেছি। এ ছাড়াও আর্কিটেকচার, ইলেকট্রনিকস, কেমিক্যাল ইঞ্জিনিয়ারিং ইত্যাদি বিষয়ে পেট্রোল কেমিক্যাল ইণ্ডাস্ট্রিসকে সামনে রেখে নতুন কোর্স চালু করার চেষ্টা করছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, গত বছর কাঁথি পলিটেকনিক কলেজটি চালু হয়েছে, প্রথম বছর শেষ হতে চলল, রুর‍্যাল সিভিল টেকনোলজি বলে সেখানে একটা নতুন কোর্স চালু করার চেষ্টা হচ্ছে, অথচ সেই কোর্সের সিলেবাস এখনো পর্যন্ত তৈরি হয় নি। প্রথম বছর শেষ করে দ্বিতীয় বছরে গিয়ে ছাত্ররা কি পড়বে? ছাত্রদের মধ্যে হতাশা এসে গেছে। এ বিষয়ে আপনি কি ব্যবস্থা নিচ্ছেন, দয়া করে জানাবেন কি?

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** প্রশ্নটা যদিও মূল প্রশ্নের সঙ্গে সঙ্গতিপূর্ণ নয়, তবুও আমি জানাচ্ছি যে, কাঁথি পলিটেকনিক চালু করার জন্য ডাঃ বিধানচন্দ্র রায়ের সময়ে কিছু আলাপ আলোচনা হয়েছিল এবং প্রশাসনিক অনুমোদনও দেওয়া হয়েছিল, কিন্তু তারপর দীর্ঘ দিন কোনও কাজ হয়নি। দীর্ঘ দিন পরে আমরা সেই পলিটেকনিক চালু করেছি। এখন ওখানকার কোর্স নিয়ে স্টেট কাউনসিলে আলোচনা চলছে এবং শীঘ্রই ঐ সমস্যার সমাধান হয়ে যাবে।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** প্রথম বছর শেষ হতে চলেছে, ছাত্ররা দ্বিতীয় বছরে যাবে, এখন পর্যন্ত যদি সিলেবাস তৈরি না হয় তাহলে তারা দ্বিতীয় বছরে কি পড়বে, তাদের ভবিষ্যৎ কি?

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** সিলেবাস সম্পর্কে আমি আগেই বলেছি যে, আমাদের স্টেট কাউনসিল ফর টেকনিক্যাল এডুকেশন-এর পক্ষ থেকে তাড়াতাড়ি ব্যবস্থা গ্রহণ করা হবে এবং সে অনুযায়ী ওখানে পড়াশুনা হবে, পরীক্ষা হবে।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### জওহর রোজগার যোজনায় বরাদ্দ

***৮১৬। (অনুমোদিত প্রশ্ন নং *২০৪১) ডাঃ মানস ভূঁইয়া ঃ** গ্রামীণ উন্নয়ন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) ১৯৯০-৯১ ও ১৯৯১-৯২ আর্থিক বছরে (২৯.২.৯২ পর্যন্ত) জওহর রোজগার যোজনায় বরাদ্দের পরিমাণ কত (পৃথকভাবে); এবং

(খ) তন্মধ্যে, কত টাকা উক্ত সময়ে খরচ করা সম্ভব হয়েছে (পৃথকভাবে); এবং

(গ) তার মধ্যে—

(১) মেদিনীপুর জেলার বরাদ্দ ও ব্যবহারের পরিমাণ কত; এবং

(২) সবং ব্লকের বরাদ্দ ও ব্যবহারের পরিমাণ কত (বছরওয়ারী হিসাব)?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯০-৯১ ও ১৯৯১-৯২ আর্থিক বছরে (২৯.২.৯২ পর্যন্ত) জওহর রোজগার যোজনায় এই রাজ্যের বরাদ্দের পরিমাণ ছিল নিম্নরূপ ঃ

| | **১৯৯০-৯১** | **১৯৯১-৯২ (২৯.২.৯২ পর্যন্ত)** |
|---|---|---|
| | **লক্ষ টাকা** | **লক্ষ টাকা** |
| রাজ্য সরকার | ৩৯৬৪.২৩ | ১৪৫২.৪৫ |
| কেন্দ্রীয় সরকার | ১৫৮৫৬.৯২ | ৫৮০৯.০৭ |
| | **১৯৮২১.১৫** | ৭২৬২.৩২ |

| (খ) | **১৯৯০-৯১** | **১৯৯১-৯২** |
|---|---|---|
| | ১৭০১৯.০৯ | ১৩২০০.৮৭ |

| (গ) (১) | **১৯৯০-৯১** | **১৯৯১-৯২** |
|---|---|---|
| বরাদ্দ | ২৪৬৫.৭০ | ৯০৪.৭৯ |
| খরচ | ১৯৮১.১৬ | ২৪৯২.২৩ |
| (২) | **১৯৯০-৯১** | **১৯৯১-৯২** |
| বরাদ্দ | ২৪.৪৪ | ৭৭.১১ |
| খরচ | ৪১.৯৪ | ৫২.৬০ |

**সরকারি উকিলের ফিস**

***৮১৭।** (অনুমোদিত প্রশ্ন নং ***২১৬০**) **শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

**পশ্চিমবঙ্গের** আদালতগুলিতে মামলা পরিচালনার জন্য মামলা পিছু, সরকারি উকিল (জি. পি., পি. পি. ও এ. পি. পি.) কত টাকা ফিস পান (পৃথকভাবে)?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলার জি. পি., পি. পি. এবং এ. পি. পিদের দৈনিক পারিশ্রমিকের পরিমাণ এত্‌দসংলগ্ন তালিকায় দেওয়া হল।

**Statement refer to in reply to Starred Assembly Question No. 2160**

**পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলার জি. পি., পি. পি., এবং এ. পি. পি.দের দৈনিক পারিশ্রমিকের (ফিস) তালিকা**

| জেলা | জি. পি. | পি. পি. | এ. পি. পি. (অ্যাডিশনাল পাবলিক প্রসিকিউটর |
|---|---|---|---|
| কলকাতা | কলকাতা হাইকোর্টের জি. পির ক্ষেত্রে ঃ | হাইকোর্টের ক্ষেত্রে ঃ পি. পি.-এর মতই | হাইকোর্টের ক্ষেত্রে ঃ |
| | (ক) সুট্ এবং আপিলের জন্য— ৪০০.০০ | (ক) রিভিসন অ্যাপলিকেশান, ক্রিমিন্যাল মিসলেনিয়াস কেসেস এবং বেইল অ্যাপলিকেশন-এর ক্ষেত্রে— ২৫০.০০ | |
| | (খ) দ্বিতীয় আপিলের জন্য— ৪০০.০০ | | |
| | (গ) মোশনস রিভিসনস সংবিধানের ২২৬ ধারা সম্পর্কিত মামলা এবং তদ্‌সর্ম্পকিত আপিলের ক্ষেত্রে— ২৫০.০০ | (খ) ক্রিমিন্যাল অ্যাপিলের ক্ষেত্রে— ৪০০.০০ | |
| | (ঘ) অ্যাডভোকেট জেনারেল এবং অন্য আইনজীবীর সাহায্যকরী হিসাবে— ২০০.০০ | | |
| | (ঙ) বোর্ড অফ রেভিনিউ আদালতে উপস্থিত হওয়ার জন্য— ৩০০.০০ | | |
| | ১০০.০০ (সিটি সিভিল কোর্ট) | ১০০.০০ (সিটি সিভিল কোর্ট) | ১০০.০০ (সিটি সিভিল কোর্ট) |
| | ৪০.০০ (প্রেসিডেন্সি স্মল কলেজ কোর্ট) | - - - | - - - - |

| জেলা | জি. পি. | পি. পি. | এ. পি. পি. (অ্যাডিশনাল পাবলিক প্রসিকিউটর |
|---|---|---|---|
| উত্তর ২৪ পরগনা | ৮৫.০০ | ৮৫.০০ | - - |
| দক্ষিণ ২৪ পরগনা | ৮৫.০০ | ৮৫.০০ | ৭০ |
| হাওড়া | ৭০.০০ | ৭০.০০ | - - |
| বর্ধমান | ৬৫.০০ | ৬৫.০০ | ৫৫.০০ |
| হুগলি | ৬৫.০০ | ৬৫.০০ | - - |
| মেদিনীপুর | ৬৫.০০ | ৬৫.০০ | ৫৫.০০ |
| বাঁকুড়া | ৫৫.০০ | ৫৫.০০ | - - |
| বীরভূম | ৫৫.০০ | ৫৫.০০ | ৫০.০০ |
| পশ্চিম দিনাজপুর | ৫৫.০০ | ৫৫.০০ | ৫০.০০ |
| জলপাইগুড়ি | ৫৫.০০ | ৫৫.০০ | ৫০.০০ |
| মুর্শিদাবাদ | ৫৫.০০ | ৫৫.০০ | ৫০.০০ |
| নদীয়া | ৫৫.০০ | ৫৫.০০ | - - |
| পুরুলিয়া | ৫৫.০০ | ৫৫.০০ | - - |
| কুচবিহার | ৫৫.০০ | ৫৫.০০ | - - |
| দার্জিলিং | ৫৫.০০ | ৫৫.০০ | - - |
| মালদা | ৫৫.০০ | ৫৫.০০ | - - |

**ডোঙ্গাজোড়া ও কুলতলী চরে মৎস্য চাষের জন্য লীজ**

***৮১৮।** (অনুমোদিত প্রশ্ন নং ***২৭৭৮) শ্রী প্রবোধ পুরকাইত ঃ** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কুলতলী ব্লকের মাতলা নদী ও পিয়ালী নদীর সংযোগস্থলে ডোঙ্গাজোড়া ও কুলতলী চরে মৎস্য চাষের জন্য লীজ বন্দোবস্ত দিবার সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে; এবং

(খ) সত্যি হলে, কোন কোন ব্যক্তি বা সংস্থাকে ঐ লীজ বন্দোবস্ত দেওয়া হয়েছে?

**ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না; কোনও সিদ্ধান্ত গৃহীত হয় নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**সাক্ষরোত্তর প্রকল্প**

***৮১৯।** (অনুমোদিত প্রশ্ন নং ***২২৭৫**) **শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** শিক্ষা (প্রথা বহির্ভূত) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্ধমান জেলায় সাক্ষরোত্তর প্রকল্পে মোট কতগুলি কেন্দ্রে পাঠদান চলছে; এবং

(খ) উক্ত কেন্দ্রগুলিতে পাঠকের সংখ্যা কত?

**শিক্ষা (প্রথাবহির্ভূত) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্ধমান জেলায় সাক্ষরোত্তর প্রকল্পে বর্তমানে মোট ২৯৯৭৩টি কেন্দ্রে পাঠদান চলছে।

(খ) উক্ত কেন্দ্রগুলিতে পাঠকের সংখ্যা ৮৪৬৭৯১ জন।

**মাদ্রাসা বোর্ডের গৃহ নির্মাণ**

***৮২০।** (অনুমোদিত প্রশ্ন নং ***২৪৪৫**) **শ্রী আবুল হাসনাত খান ঃ** শিক্ষা (মাদ্রাসা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মাদ্রাসা বোর্ডের নতুন গৃহ নির্মাণ করা হচ্ছে; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ ঐ গৃহ নির্মাণের কাজ সমাপ্ত হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (মাদ্রাসা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, নতুন গৃহ নির্মাণ করা সমাপ্ত হইয়া গিয়াছে,

(খ) প্রশ্ন ওঠে না।

**গ্রামীণ গ্রন্থাগার**

***৮২২।** (অনুমোদিত প্রশ্ন নং ***২৫০৬**) **শ্রী আবু আয়েস মণ্ডল ঃ** শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১লা জানুয়ারি ১৯৯২ পর্যন্ত রাজ্যে গ্রামীণ গ্রন্থাগারের সংখ্যা কত; এবং

(খ) ১৯৯১-৯২ আর্থিক বছরে মোট কতগুলি গ্রন্থাগারকে গ্রামীণ গ্রন্থাগার হিসাবে অনুমোদন দেওয়া হয়েছে?

**শিক্ষা গ্রন্থাগার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২৩৭৬ টি।

(খ) ৯১-৯২ আর্থিক বছরে একটি গ্রামীণ গ্রন্থাগারকে অনুমোদন দেওয়া হয়নি।

### হুগলি জেলায় কৃষি ও অকৃষি জমির পরিমাণ

***৮২৩।** (অনুমোদিত প্রশ্ন নং ***১৪২৬**) **শ্রী কালীপ্রসাদ বিশ্বাস ঃ** ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ৩১শে জানুয়ারি, ১৯৯২ তারিখে হুগলি জেলায় কৃষি ও অকৃষি মোট খাস জমির পরিমাণ কত ছিল; এবং

(খ) তন্মধ্যে, (১) আদিবাসী, (২) তফসিলি জাতি এবং (৩) অন্য শ্রেণীর মধ্যে কত একর জমি বণ্টন করা হয়েছে?

**ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কৃষি জমি — ১৭,১৯৩.৫৭৫ একর

অ-কৃষি জমি — ৭,৫৩৪.৭২৪ একর

**মোট — ২৪,৭২৮.২৯৯ একর**

(খ) (১) ২০০৬.৩৯ একর (আদিবাসী)

(২) ৪১৬৬.২৮ একর (তফসিলি)

(৩) ৩৯৩১.১৭ একর (অন্য শ্রেণী)

**মোট ১০,১০৩.৮৪ একর**

### .. .রে স: ভবন নির্মাণ

***৮২৪।** (অনুমোদিত প্রশ্ন নং ***২১৭৪**) **শ্রী বিমল মিস্ত্রী ঃ** গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দক্ষিণ ২৪-পরগনা জেলার ক্যানিং-এ অবস্থিত মাতলা নদীর ভরাটি চরে ব্লকের সরকারি দপ্তরগুলির জন্য প্রশাসনিক ভবন নির্মাণ করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, তার রূপরেখা কিরূপ?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) দক্ষিণ ২৪-পরগনা জেলাস্থিত ক্যানিং-এর নিকটবর্তী মাতলা নদীর ভরাটি চরে প্রশাসনিক ভবন নির্মাণের জন্য কোনও সুনির্দিষ্ট প্রস্তাব চূড়ান্ত হয়নি।

(খ) কোন প্রশ্নই ওঠে না।

**বি. এল. আর. ও. এস. ডি. এল. আর. ও-এর শূন্য পদ**

***৮২৫।** (অনুমোদিত প্রশ্ন নং ***১৩০৬**) **শ্রী প্রশান্ত প্রধান ঃ** ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১লা ফেব্রুয়ারি, ১৯৯২ তারিখে পশ্চিমবঙ্গে মোট কতগুলি (১) বি. এল. আর. ও. ও (২) এস. ডি. এল. আর. ও-এর পদ খালি আছে;

(খ) মেদিনীপুর জেলার কোন কোন ব্লকে বি. এল. আর. ও-এর পদ শূন্য আছে; এবং

(গ) উক্ত পদগুলি কবে নাগাদ পূরণ করা যাবে বলে আশা করা যায়?

**ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) তেইশটি

(২) বারটি

(খ) ব্লকগুলি হল (১) গড়বেতা, (২) দাঁতন—২, (৩) নন্দীগ্রাম—১, (৪) সুতাহাটা—২, (৫) পটাশপুর—২, (৬) রামনগর—২, (৭) ভগবানপুর--১, (৮) তমলুক—১, (৯) তমলুক—২, (১০) পাঁশকুড়া—১, (১১) চন্দ্রকোনা—১, (১২) ঘাটাল।

(গ) উল্লিখিত শূন্য পদগুলি পূরণের জন্য আদেশ জারি হয়েছে। আশা করা হচ্ছে, মাস খানেকের মধ্যে সংশ্লিষ্ট অফিসারগণ উক্ত পদগুলিতে যোগদান করবেন।

**মাদ্রাসা বোর্ড পরিচালিত আলিম পরীক্ষা ও পশ্চিমবঙ্গ শিক্ষা পর্ষদ কর্তৃক গৃহীত মাধ্যমিক পরীক্ষার মান**

***৮২৬।** (অনুমোদিত প্রশ্ন নং ***২৪৪৬**) **শ্রী আবুল হাসনাত খান ঃ** শিক্ষা (মাদ্রাসা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

এটা কি সত্যি, যে পশ্চিমবঙ্গ মাদ্রাসা বোর্ড পরিচালিত আলিম পরীক্ষা ও পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদ কর্তৃক গৃহীত মাধ্যমিক পরীক্ষার মান সমতূল্য?

**শিক্ষা (মাদ্রাসা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সমতূল ঘোষণার সরকারি আদেশনামা সম্প্রতি জারি হয়েছে।

## পুরুলিয়া জেলায় ভূমিহীনদের মধ্যে জমি বিলি

***৮২৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৭৬) শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় ১৯৯১ সালের ডিসেম্বর মাস পর্যন্ত ভূমিহীনদের মধ্যে কত একর খাস জমি বিলি করা হয়েছে;

(খ) তন্মধ্যে, (১) তফসিলি জাতি ও (২) উপজাতির সংখ্যা ও তাদের মধ্যে বিলি করা খাস জমির পরিমাণ কত; এবং

(গ) ঐ জেলায় এখনও কত একর খাস জমি বিলি করা সম্ভব হয় নি?

**ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৫৫,৫৮১.৮০ একর।

(খ) (১) ২৮,১৯৬ জন তফসিলি জাতিভুক্ত সম্প্রদায় ও (২) ২৯০৮৭ জন উপজাতিভুক্ত সম্প্রদায়ের লোকের মধ্যে যথাক্রমে ১৯,৮৫৩.১৩ ও ২১,২৭৫.৬৭ একর জমি বিলি করা হয়েছে।

(গ) ৪১৭.০৫ একর পরিমাণ জমি।

## পুরুলিয়া জেলার গ্রন্থাগারগুলিতে পিওনের শূন্য পদ

***৮২৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৬৯) শ্রী কমলাকান্ত মাহাত ঃ** শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১লা এপ্রিল, ১৯৯২ তারিখে পুরুলিয়া জেলার গ্রামীণ গ্রন্থাগারগুলিতে কতগুলি পিয়নের পদ শূন্য ছিল?

**শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

প্রাপ্ত তথ্যের ভিত্তিতে ৩৪টি পিয়নের পদ শূন্য ছিল।

## কয়লা থেকে সেস ও রয়্যালটি

***৮৩০। (অনুমোদিত প্রশ্ন নং *১১২) শ্রী দিলীপ মজুমদার ঃ** ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

সেস ও রয়্যালটি বাবদ কয়লা থেকে রাজ্য সরকারের বিগত পাঁচ বছরে মোট কত টাকা—

(১) আদায় হয়েছে; এবং

(২) অনাদায়ি রয়েছে?

**ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) ১৯৮৬-৮৭ সাল থেকে ১৯৯০-৯১ সাল পর্যন্ত পাঁচ বছরে সেস বাবদ মোট আদায়ের পরিমাণ— ৯,১১,০৫,৫২১.১৬ টাকা।

রয়্যালটি বাবদ মোট আদায়ের পরিমাণ— ৫৪,৪২,৬৮,৪৪৩.১৬ টাকা।

(২) ঐ পাঁচ বছরে সেস বাবদ মোট অনাদায়ি টাকার পরিমাণ—১২,৮৭০.০০ টাকা।

রয়্যালটি বাবদ মোট অনাদায়ি টাকার পরিমাণ—১,৭০,৭৫,৪৭০.৬৫ টাকা।

### ভূমি উন্নয়ন নিগম গঠন

***৮৩১।** (অনুমোদিত প্রশ্ন নং ***৬১২**) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকার ভূমি উন্নয়ন নিগম সিদ্ধান্ত নিয়েছেন; এবং

(খ) সত্যি হলে, উক্ত নিগমের কাজের রূপরেখা কিরূপ?

**ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এরূপ কোনও সংস্থা গঠনের সিদ্ধান্ত সরকারের আপাতত নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

### শহরাঞ্চলে উদ্বৃত্ত জমি

***৮৩২।** (অনুমোদিত প্রশ্ন নং ***১২৬৯**) **শ্রী আব্দুল মান্নান ঃ** ২৩শে মার্চ, ১৯৯২ তারিখের প্রশ্ন নং ***২৪৩** (অনুমোদিত প্রশ্ন নং ***১০৪৮**)-এর উত্তরের প্রাসঙ্গিকতায় ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় জানাবেন কি—

(ক) উল্লেখিত শহরাঞ্চলের উদ্বৃত্ত জমি পাওয়ার মাপকাঠি কিরূপ ;

(খ) ১৯৯২ সালের জানুয়ারি পর্যন্ত কতজনকে ঐ জমি দেওয়া গেছে; এবং

(গ) তন্মধ্যে, (১) তফসিলি জাতি কতজন, (২) আদিবাসীভুক্ত কতজন?

**ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) শহরাঞ্চল জমি (উর্দ্ধসীমা ও নিয়ন্ত্রন) আইন, ১৯৭৬ অনুসারে 'এ' শ্রেণীভুক্ত শহরাঞ্চলে ৫০০ বর্গমিটারের অতিরিক্ত এবং 'ডি' শ্রেণীভুক্ত শহরাঞ্চলে ২০০০ বর্গমিটারের অতিরিক্ত খালি জমি উদ্বৃত্ত ঘোষণা করে সরকার কর্তৃক অধিগৃহীত হয়।

(খ) এইভাবে অধিগৃহীত উদ্বৃত্ত জমি, ঐ আইন অনুসারে কোন ব্যক্তি বিশেষকে দেওয়ার জন্য বিবেচিত হয় না।

(গ) প্রশ্নই ওঠে না।

## মেরিন ইঞ্জিনিয়ারিং ডিপ্লোমা কোর্স

***৮৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৯) শ্রী দিলীপ মজুমদার ঃ** কারিগরি শিক্ষা ও ট্রেনিং বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকার কারিগরি শিক্ষা দপ্তরের মাধ্যমে "মেরিন ইঞ্জিনিয়ারিং ডিপ্লোমা কোর্স" চালু করতে চলেছেন; এবং

(খ) সত্যি হলে, বর্তমানে ঐ পরিকল্পনা কোন অবস্থায় আছে?

**কারিগরি শিক্ষা ও ট্রেনিং বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) কলকাতা টেকনিক্যাল স্কুলে বর্তমান শিল্প-বর্ষ থেকে (১৯৯১-৯২) 'মেরিন ইঞ্জিনিয়ারিং ডিপ্লোমা পাঠ্যক্রমের পঠন-পাঠন শুরু হয়েছে।

## পারসপেকটিভ প্ল্যান

***৮৩৪। (অনুমোদিত প্রশ্ন নং (৯২৭) শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতার জন্য কোনও পারসপেকটিভ প্ল্যান তৈরি করা হয়েছে কি; এবং

(খ) হয়ে থাকলে, উক্ত প্ল্যানের মূল বিষয়গুলি কি কি?

**উন্নয়ন পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, একটি প্রাথমিক খসড়া পারসপেকটিভ প্ল্যান তৈরি করা হয়েছে।

(খ) মূল বিষয়গুলি হল জনসংখ্যা বৃদ্ধি হারের ভিত্তিতে বসতি স্থাপনের জায়গার পরিমাণ নির্ধারণ, কর্ম সংস্থান, জল নিকাশি ব্যবস্থা, পানীয় জল সরবরাহ, পরিবহন ও সড়ক ইত্যাদির উন্নয়ন, বিভিন্ন ধরনের ও ব্যায়ের আবাসন নির্মাণ, জনস্বাস্থ্য, শিক্ষা ও পরিবেশ দূষণ; ইত্যাদি।

## PRIVILEGE MOTION

**Mr. Speaker :** I have received a notice from Shri Nasiruddin Khan, I have gone through the notice of privilege and the matter was

also mentioned by him on 19th May, 1992. The allegation contained in the notice of privilege is very serious and relates to anamoly. So, at the first instance I call for a report from the Home Department. On receipt of the report I would proceed further in the matter.

[12-00 - 12-10 P.M.]

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received four Notices of Adjournment Motion. The first is from Shri Abdul Mannan on the subject of alleged rensacking of few houses at Bandel, Hooghly by the anti-socials on 17.5.92. The second is from Shri Ajoy Dey on the subject of alleged problems of admission of students in the schools of West Bengal. The third is from Shri Shovandeb Chattopadhyay on the subject of reported power failure at Sonarpur, Baruipur and other areas of South 24-Paraganas and the last is from Shri Sudip Bandyopadhyay on the subject of alleged deterioration of law and order situation in West Bengal.

The subject matters of the Motions do not call for adjournment of business of the House.

However, Member may call the attention of the Ministers concerned on the subjects through calling attention, question, mention etc.

I, therefore, with hold my consent to the Motions.

One Member may, however, read out the text of his Motion as amended.

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মূলতুবি রাখছেন। বিষয়টি হল—

পশ্চিমবঙ্গে আইনশৃঙ্খলাজনিত পরিস্থিতি উদ্বেগের কারণ হয়ে দাঁড়িয়েছে। খুন—ডাকাতি—রাহাজানি,, নারী নির্যাতন, জুয়া—সাট্টা সব মিলিয়ে জনগণের নিরাপত্তা বিঘ্নিত। বিরোধী দলকে আস্তে-আস্তে নিশ্চিহ্ন করে শাসকদল এই রাজ্যে একদলীয় শাসনব্যবস্থা কায়েম করতে বদ্ধ পরিকর। প্রশাসনকে কুক্ষিগত করে থানাগুলিকে দলীয় কার্যালয়ে রূপান্তরিত করেছে। নির্বাচন ব্যবস্থা পরিণত হয়েছে প্রহসনে। গণতান্ত্রিক শাসন ব্যবস্থাকে দলীয় ঠ্যাঙাড়েবাহিনী দিয়ে নিয়ন্ত্রণ কায়েম করেছে। জনপ্রতিনিধিদের নিরাপত্তা দারুণভাবে বিঘ্নিত হচ্ছে।

এই অরাজকতার বিরুদ্ধে এবং এই অব্যবস্থার নিরসনে রাজ্য সরকারকে অধিকতর উদ্যোগী হতে আহ্বান জানানো হচ্ছে।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received five notices of Calling Attention, namely :-

| | | |
|---|---|---|
| 1. Reported crisis of power at Birbhum consequent to the recent cyclone | : | Shri Tapan Hore |
| 2. Reported comprehensive re-appointment of retired personnel at C.M.D.A. | : | Shri Subrata Mukherjee |
| 3. Siltation on Hooghly river from Serampore to Bhadreswar | : | Shri Abdul Mannan |
| 4. Alleged anti-social activities at Alipurduar Sub-division since March, 1992 | : | Shri Nirmal Das |
| 5. Alleged negligency in duty by the Employees of the Minor Irrigation Department at Tehatta No. 1 and 2 Panchayat Samity area resulting in misery to the farmers | : | Shri Kamalendu Sanyal |

I have selected the notice of Shri Abdul Mannan on the subject of Siltation in Hooghly river from Serampore to Bhadreswar.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Mr. Speaker sir, the statement will be made on 27th May, 1992.

## LAYING OF REPORTS AND ACCOUNTS

### The Audit Report by the Accountent General (Audit-I) West Bengal on the accounts of the West Bengal Comprehensive area Development Corporation for this years 1984-85 and 1985-86

**Shri Benoy Krishna Chaudhury :** Mr. Speaker, Sir, I beg to lay the Audit Report by the Accountant General (Audit-1) West Bengal on the accounts of the West Bengal Comprehensive area Development Corporation for the years 1984-85 and 1985-86.

## POINT OF PRIVILEGE

**শ্রী সিদ্ধার্থশঙ্কর রায় ঃ** স্যার, অন এ পয়েন্ট অফ ইনফরমেশন। আপনি প্রিভিলেজের

যখন রুলিং দেন তখন আমি অন্য সিটে ছিলাম, তাই যেটা প্রসিডিওর সেটা হচ্ছে আমি ওখান থেকে বলতে পারি না। আমি আমার সিটে আসবার আগেই আপনার রুলিং শেষ হয়ে গেল। রুলিং যতদূর শুনলাম তাতে মনে হল, সিরিয়াস ইন নেচার। ভাল কথা। আমি বুঝলাম, আপনি অ্যাবসোলিউটলি আন-বায়াসড। আমি একটা প্রশ্ন করতে চাইছিলাম, আপনি যদি সিরিয়াস মনে করে থাকেন, মেম্বার নিজে কথা বলছে, মেম্বারের কথায় প্রাইমাফেসি বিশ্বাস করা দরকার। আপনি সেটা বিচার করতে হোম ডিপার্টমেন্টের কাছে পাঠিয়ে দিলেন। প্রিভিলেজ কমিটিতে আসা উচিত। আপনি অনেক মামলা করেছেন। এফ. আই. আর যদি সত্য হয় তবে নোটিশ জারি করতে হবে। এখানে আপনি দয়া করে হোল্ড করছেন, অ্যালিগেশনস আর ভেরী সিরিয়াস। তার মানে, প্রিভিলেজ প্রাইমাফেসী হয়ে গেছে। এখন ফ্যাকচুয়ালী কারেক্ট কিনা সেটা ডিসাইড করবে হাউস। কেন না, অনেক দিন আগে নিয়ম হয়েছে যে, মেম্বারস অফ দি হাউস—হাউস অফ কমনসে—তাঁরা নিজেরা বিচার করবেন না, আমাদের সদস্যরা সত্য কথা বলছেন, না মিথ্যা কথা বলছেন। আজকে যদি এক সাব-ইনস্পেক্টর এসে বলেন যে, নাসিরুদ্দিন মিথ্যা কথা বলেছেন, সেটা তো আপনি মানবেন না, মানবেন যদি হাউসের মেম্বাররা বলেন। কাজেই এটা হাউসে আসতে পারে মোশনাকারে, কিংবা সেটা প্রিভিলেজ কমিটির কাছে যেতে পারে, কারণ তাঁরা হাউসের মেম্বার। তাঁরা যদি বলেন যে, নাসিরুদ্দিন ঠিক বলেন নি, সে এক কথা। এখানে তাই আমি বলছিলাম, এটা আপনি একটু দেখবেন কি যে, পুলিশকে আপনি বলেছেন দিতে, কিন্তু এটা কমিটির কাছে যাক? আপনার পাওয়ার আছে কোনও মোশন না করে সোজা পাঠিয়ে দিতে। আমি শুধু অনুরোধ করব এটা করতে। হাউসের মেম্বাররা বলছেন—

You have shown your absolute unbiasedness. I am always in your favour whether you like it or not. For that I am criticised some time. That does not matter. You have shown your unbiasedness. I did not expect you to say that it is of a very serious nature. Since what you have said, the logical conclusion is that it must go to the Privilege Committee by a motion of the House. Because the prima facie of the facts, you have decided, are serious.

এফ. আই. আর.-এ ইফ আই সে যে, যে ফ্যাক্টস আছে সেটা আমি বিশ্বাস করি এবং আমি সিরিয়াসলি বলছি, তখন আমার কোনও উপায় নেই—আমাকে নোটিশ দিতেই হবে।

This is the request I will make you to decide. I feel that a very sound and healthy practice has to be established by you, i.e. the Speaker, who is the custodian of the privileges—not really of the Members but the privileges of the people.

অর্থাৎ যে পিপলকে আমরা রিপ্রেজেন্ট করছি। এটা না হলে কি হবে স্যার? ধরুন আমাকে কেউ মারল। আমি থানায় গেলাম। সেখানে আমাকে বলল—যাও, বেরিয়ে যাও। আমি তো তখন ভয়ে ভয়ে এখানে তার কোনও মেনশনই করব না, কারণ আবার স্পিকার এটা পাঠাবেন সাব-ইনস্পেক্টরের কাছে এবং তিনি বলবেন—সিদ্ধার্থ রায় মিথ্যা কথা বলেছেন।

তাই এতে আমি যাব না। হ্যাঁ, মেম্বাররা আমাকে মিথ্যাবাদী বলুন, আই অ্যাম বিইং ট্রাইড বাই দি মেম্বারস, আই অ্যাডমিট আমি মানব, কিন্তু একজন সাব-ইনস্পেক্টর বলবেন, আমি মিথ্যা কথা বলেছি, সেটা কি করে মানব? তারা আসুন প্রিভিলেজ কমিটিতে বা হাউসের কাছে এসে বলুন! মেম্বাররা যদি বলেন—হ্যাঁ, সিদ্ধার্থশঙ্কর রায় এটা করেছেন, মাথা নিচু করে মেনে নিতে হবে। কিন্তু পুলিশ যদি বলে—এটা হয় নি; নাসিরুদ্দিন মিথ্যা কথা বলেছেন, তাহলে তো সিরিয়াস কনসিকোয়েন্স হবে। আমি মেম্বারদের কাছে বলছি, এটা মেম্বারদের হাউস; এটা কারও ইণ্ডিভিজুয়াল প্রিভিলেজ নয়, প্রিভিলেজ হচ্ছে পিপলের। কালকে যদি রবীনবাবুকে কেউ মারেন, ঠিক একইরকম ভাবে সেটাকেও আপনি পাঠিয়ে দেবেন পুলিশের কাছে। আমি তাই বলছি—এটা কোনও দলের ব্যাপার নয়, রাজনীতির ব্যাপার নয়—আমি হাউসের মেম্বারদের কথা বলছি, আপনি যদি হাউসের মেম্বারদের বিশ্বাস করেন তাহলে আপনি বলতে পারতেন—নাসিরুদ্দিন যা বলেছেন, দিস্ ডাজ নট কনস্টিটিউট এ প্রিভিলেজ, তাহলে সেটা আলাদা কথা হত, কিন্তু আপনি মেনে নিয়েছেন যে, এগুলো সিরিয়াস অ্যালিগেশন। থ্যাংস টু ইউ। আমি জোরের সঙ্গে এসব বলছি কেন? কারণ, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাকে একটা ওপিনিয়ন দিতে হয়েছিল রিসেন্টলি। রাজ্যসভায় এইরকম একটা নোটিশ এসেছিল। তারা আসলে বোম্বে থেকে এসে আমাকে ধরলেন। সলিসিটর পর্যায়ের সবাই আসলেন। সবাই প্রফেশনাল, সম্পূর্ণ প্রফেশনাল; নো পলেটিকাল ফিগার। তাতে সে বলতে চাইল যে, সব মিথ্যা কথা। আমি বললাম, মিথ্যা, কি সত্য, সেটা মেম্বাররা বিচার করবেন, আপনি বললে হবে না। স্পিকার পারেন; কোন কোন কেস আছে দেখবেন, স্পিকার একটু যাচাই করতে পারেন। এখানে দক্ষিণ কলকাতার একজন ভদ্রলোক বসে আছেন। তিনি যদি বলেন—আমাকে মেরেছে, সেক্ষেত্রে আপনার মনে হতে পারে এটা প্রাইমাফেসী কেস। এইরকম হতে পারে। আপনাকে সিরিয়াসলি বলছি, অনুরোধ করছি, এটা আপনি প্রিভিলেজ কমিটিতে পাঠিয়ে দিন, অথবা মোশন করে রুলস অনুযায়ী হাউসের কাছে পাঠান বিচারের জন্য। কিন্তু সময় নষ্ট করে লাভ নেই, প্রিভিলেজ কমিটিতেই পাঠিয়ে দিন। আমি মনে করি, সবাই এক্ষেত্রে আমাকে সমর্থন করবেন, রুলিং পার্টির মাননীয় সদস্যরাও সমর্থন করবেন। কংগ্রেস হোক, ফরোয়ার্ড ব্লক হোক বা আর. এস. পিই হোক—সব পার্টির মেম্বাররা এটাকে সমর্থন করবেন। আমরা তো ব্যক্তিগত ব্যাপার নিয়ে হাউসে কখনও বলি না? কিন্তু আমাকে থানায় এই করেছে বা পুলিশ আমাকে মেরেছে—এইরকম ঘটনার কথা এখানে বলব, আর সেটা চলে যাবে সাব-ইনস্পেক্টরের কাছে এই বলে যে, সিদ্ধার্থশঙ্কর রায় সত্যি কথা, না মিথ্যা কথা বলেছেন, আপনি বিচার করে দিন! আমি সেই রিপোর্টে যাব না। আমি অনুরোধ করব, এটা প্রিভিলেজ কমিটিতে পাঠিয়ে দিন।

**Mr. Speaker :** I have heard the Hon'ble Leader of the Opposition on my ruling relating to the privileges of Hon'ble Member Shri Nasiruddin Khan. It is the practice and convention of this House that after ruling is made no debate takes place. But nevertheless I have allowed the Hon'ble Leader of the Opposition to make a submission on that point. He intends to say that I have called for a report from the Home Department on the allegations made by Shri Nasiruddin Khan

against certain police officials. In my ruling I have made observations that the nature of the allegations are serious and as such at the first instance we should call for a report and then decide future course of action. It has been the convention of this House. In previous instances also and in some cases incidents relating to the ruling party also we have followed the similar procedure and we have first called for a report and then we have decided upon what action should be taken. And I believe that in no matter we should be in a hurry or we should take undue haste. We live in a democratic country. Every person, be he a police officer, be he a journalist, be he an Hon'ble Member of the House he has a right to be heard before any decision can be made. We should take very cautious steps before coming to any decision. Any decision made in haste is tantamount to be a wrong decision, is tantamount to be an undemocratic decision and when we believe in democracy all fair chances and opportunities should be given before we come to a decision and it is this attempt to give fair chances and opportunities, to give anyone to be heard and I have passed this ruling.

## MENTION CASES

[12-10 – 12-20 P.M.]

**শ্রী কালিপ্রসাদ বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষা মন্ত্রীর একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে গণমুখী শিক্ষার প্রসারের জন্য বামফ্রন্ট সরকার বিনা বেতনে শিক্ষার ব্যবস্থা করেছেন। তফসিলি জাতি এবং উপজাতির ছাত্রদের জন্য বুক গ্রান্ট এবং মেনটেন্যান্স গ্রান্ট দেবার ব্যবস্থা করেছিলেন এবং এর মাধ্যমে ব্যাপক সংখ্যক পিছিয়ে পড়া মানুষ শিক্ষার আঙ্গীনায় প্রবেশ করেছিল। কিন্তু শিক্ষা সংকোচনের পক্ষে যারা তারাও বসে ছিলনা। তারা এই পাঠ্যপুস্তকের অতিরিক্ত দাম নির্ধারণ করে দিল যেটাকে কালোবাজারি নামে অভিহিত করা যেতে পারে। আমরা জানি যে শিক্ষা প্রসারের পক্ষে যারা সেই সমস্ত ছাত্র সংগঠন বইয়ের এই কালোবাজারি প্রতিরোধ করার জন্য উপযুক্ত ব্যবস্থা অবলম্বন করছেন। আমি মাননীয় প্রাথমিক এবং মাধ্যমিক মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করব যে রাজ্য সরকারের সীমিত ক্ষমতার মধ্যে একটা বুক কর্পোরেশন গঠন করে বইয়ের এই কালোবাজারি রুখবার জন্য প্রচেষ্টা গ্রহণ করুন।

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই সভায় একটা পেপার থেকে উদ্ধৃতি দিয়ে বলছি যে আর এস. পি'র অফিসে বোমা বিস্ফোরণে ৩ জন আহত। গতকাল ২২শে মে সন্ধ্যায় নওদা থানা এলাকায় আমতলা গ্রামে আর. এস. পি'র অফিসে এক শক্তিশালী বোমা বিস্ফোরণে ৩ জন গুরুতর ভাবে আহত হয়। ঐ ঘটনায় এলাকায় ব্যাপক উত্তেজনার সৃষ্টি হয়েছে। জেলার পুলিশ সুপার অসীম চট্টোপাধ্যায় জানান, ঐ ব্যাপারে থানা থেকে কোনও লিখিত অভিযোগ তিনি এখনও পাননি, পেলে ব্যবস্থা

নেবেন। আমতলায় আমাদের লোক দেখেছে যে আর. এস. পি.র অফিসে বোমা বানাচ্ছিল কিছু আর. এস. পি'র দুষ্কৃতকারীরা এবং সেখানে বোমা বানাতে বানাতে এমন বিস্ফোরণ হয়েছে যে সেখানে ৩/৪ জন মারা গেছে। আর. এস. পি'র পার্টি অফিসের ভিতরে বোমা বিস্ফোরণ হয়ে ৩/৪ জন মারা গেছে এবং ঐ এলাকায় এমন সন্ত্রাসের সৃষ্টি হয়েছে যে এলাকায় যাবার কোনও উপায় নেই। পুলিশ এখনও পর্যন্ত সেখানে ঢুকতে পারেনি। পুলিশকে ঢুকতে দেওয়া হয়নি, বলা হচ্ছে যে ওয়ারেন্ট আনতে হবে। ভিনদ্রেনওয়ালা যেমন গোলডেন টেমপল বানিয়েছিল সমস্ত জিনিস তৈরি করার জন্য তেমনি আর. এস. পি. আমতলায় বোমা তৈরি কারখানা বানিয়েছে। প্রাক্তন বিধায়ক জয়ন্ত বিশ্বাসের নেতৃত্বে, সাহাবুদ্দিন এবং সাত্তারের নেতৃত্বে সেখানে বোমা বাঁধার কারখানা তৈরি করা হয়েছে। আর. এস. পি বোমা তৈরির কারখানা বানানোর ফলে এলাকায় একটা সন্ত্রাস সৃষ্টি হয়েছে, সেখানে সাংঘাতিক অবস্থা। এই বোমা বহরমপুরে নিয়ে যাওয়া হবে। বহরমপুর কেন্দ্রে উপনির্বাচনে জয়ন্তবাবুর পক্ষে এইগুলি ব্যবহার করা হবে। ওই কারখানায় বোমা বিস্ফোরণ হল, পুলিশ কাউকে গ্রেপ্তার করতে পারে নি। কি সাংঘাতিক অবস্থা, কি ভয়াবহ অবস্থা সেখানে স্যার। আমরা কি দেশে বসবাস করতে পারব না? আমতলার পাশেই আমার বাড়ি। স্যার, অফিসে বোমা বাঁধছিল এই রকম ২টি বোমা বার্স্ট হয়েছে, অফিসের কিছু অংশ উড়ে গেছে। কি সাংঘাতিক অবস্থা সেখানে, এলাকায় যাওয়ার উপায় নেই।

**শ্রী সাত্ত্বিক রায় ঃ** স্যার, বীরভূমে বড় কারখানা বলতে মৌরাক্ষি কটন মিল শুধু আছে এই কারখানা দীর্ঘ দিন বন্ধ থাকার পরে ২৭ মাস আগে বামফ্রন্ট সরকারের পরিচালনায় উক্ত কারখানাটি গ্রহণ করা হয়। কিন্তু স্যার, উক্ত কারখানার ম্যানেজারের স্বৈরতন্ত্রিক মনোভাবের ফলে এবং পরিচালক মণ্ডলীর গণ্ডগলের ফলে গত ২৭ মাস ধরে উক্ত কারখানার ৭০০ শ্রমিক তাদের ন্যায্য পাওনা আইনগত ছুটি, ক্যাজুয়াল, মেডিক্যাল এবং আর্ন লিভ পাচ্ছে না। বার বার বলা সত্ত্বেও পরিচালক মণ্ডলী কোনও কর্ণপাত করছে না। বাধ্য হয়ে উক্ত কারখানার শ্রমিক আগামী ২৮ তারিখে বিধানসভা অভিযান করছে। আমি মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি এই ব্যাপারে উনি যেন উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করেন। ২৮ তারিখে তিনি যেন তাঁদের সঙ্গে আলোচনা করেন এই আবেদন আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে জানাচ্ছি।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার কেন্দ্র বানেশ্বরপুর ২ নং গ্রামপঞ্চায়েত অন্তর্গত চাউলখোলা গ্রামে শ্রী শঙ্কর প্রধানের সঙ্গে তার কাকা কালিপদ প্রধানের গণ্ডগোল হয় গত ২০.৪.৯২ তারিখে। শঙ্কর প্রধান শ্যামপুর থানায় ডাইরি করে, তার ডাইরি নং হচ্ছে ৯১৪, ডেটেড ২০.৪.৯২। পুলিশ ২৫ তারিখে গ্রামে যায়, সেখানে কোনও আসামীকে না ধরে স্থানীয় মাধ্যমিক স্কুলের শিক্ষক শ্রী পরিতোষ কর্ম্মকারকে ধরে নিয়ে আসে। ওই শিক্ষক মাধ্যমিক পরীক্ষার বোর্ডের জিওগ্রাফি খাতা দেখছিল। পুলিশ তাকে সেই অবস্থায় তুলে নিয়ে আসে। ওই শিক্ষক ধরার সময় পুলিশকে বলেছিল আমাকে একটু জামা পরে নিতে দিন, খাতাগুলি বেঁধে রেখে যেতে দিন। পুলিশ সেই সুযোগ তাকে না দিয়ে ধরে নিয়ে চলে আসে। অনুসন্ধান করে জানা গেল ওই শিক্ষকের বিরুদ্ধে কোনও কমপ্লেন নেই। তাসত্ত্বেও পরিতোষ

কর্মকার, একজন নিরীহ শিক্ষক, তাঁকে ধরে আনা হল। আমি এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং তদন্তের দাবি জানাচ্ছি।

[12-20 – 12-30 P.M.]

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় স্পিকার স্যার, এখানে মন্ত্রী নেই, তবু আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় এখানে তুলছি। আমি কয়েকদিন আগে সাক্ষরতা প্রসঙ্গে একটি প্রশ্ন তুলেছিলাম যে উত্তর চব্বিশ পরগনা জেলায় সাক্ষরতা প্রকল্পে কত টাকা সরকার দিয়েছেন। উত্তর পেয়েছিলাম, মাত্র ৬৫ লক্ষ টাকা। আমি দায়িত্ব নিয়ে বলতে চাই যে সাক্ষরতা প্রকল্পের বহু টাকা সি. পি. এম. পরিচালিত পঞ্চায়েত নয়ছয় করছে। আমরা জেলার ডি. এম. রীণা ভেঙ্কটরমন এবং এ. ডি. এম. রাজপাল সিং কাহানুর-এর সঙ্গে দেখা করে বলেছিলাম। ডি. এম. রীণা ভেঙ্করমন এর প্রতিবাদ করেছিলেন। এরফলে তাঁকে ট্রান্সফার্ড হয়ে সরে যেতে হল। আমি যখন ওঁদের কাছে দেখা করে বলেছিলাম যে আমি সেন্টার ভিজিট করব তখন আমাকে নিয়ে যাওয়া হয়। আমি গিয়ে দেখি যে বহু জায়গায় সেন্টার নেই। কোনও জায়গায় সেন্টার থাকলেও ব্লাকবোর্ড নেই, কোথাও কেরোসিন নেই। রাজ্য সরকারের টাকা সি. পি. এম. পরিচালিত পঞ্চায়েত নয়ছয় করছে। আমার প্রস্তাব, নতুন করে জেলা সাক্ষরতা কমিটিতে টাকা দেওয়ার আগে সরকার যেন চিন্তা করেন।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। আমার বিধানসভা এলাকায় শান্তিপুর এলাকা তন্তুজীবী অধ্যুষিত এলাকা এবং তাঁতের কাপড়ের জন্য বিখ্যাত আমার এলাকায় প্রায় ৩৫ হাজার তন্তুজীবী তাঁত বোনেন। এই তন্তুজীবীদের উপরে রাজ্য সরকারের পক্ষ থেকে একটা বাড়তি করের বোঝা চাপিয়ে দিয়েছেন। হস্তচালিত তাঁতে কোনও রকম বিদ্যুৎ লাগে না। এই পঁয়ত্রিশ হাজার তন্তুজীবীদের মধ্যে যাদের দুটোর অধিক তাঁত আছে তাদের বিদ্যুৎ পর্ষদ কমার্শিয়াল বলে গণ্য করে দিয়েছে। যার ফলে প্রতি মিলে ইউনিট প্রতি ৬০ পয়সার জায়গায় ৯০ পয়সা করে দিয়েছে এবং মিটার রেন্ট ৬ টাকার জায়গায় ৯ টাকা করে দিয়েছে। এরফলে বহু গরিব তন্তুজীবী অসহায় অবস্থার মধ্যে পড়েছে। অবিলম্বে এই যে বাড়তি নতুন করের বোঝা যেটা চাপিয়ে দেওয়া হয়েছে এটা প্রত্যাহার করে নেওয়া হোক। এই সাথে সাথে ছোটছোট কারখানা যাদের আগে বছরে ১৫০ টাকা করে দিতে হত এখন তাদের তা মাসে ৫০ টাকা করে দেওয়া হয়েছে। অস্বাভাবিক মূল্যবৃদ্ধির দিনে এই সমস্ত ছোটছোট কারখানা বন্ধ হয়ে যাচ্ছে। সেখানকার ছোটছোট কারখানার মধ্যে মূলত হচ্ছে আইসক্রিম, কাঁসা পিতলের কারখানাই প্রধান। এই সমস্ত কারখানা বন্ধ হয়ে যাচ্ছে অবিলম্বে তন্তুজীবীদের বাড়তি কর প্রত্যাহার করা হোক এবং ছোট ছোট কারখানার ইয়ারলি মিনিমাম চার্জ, ফুয়েল চার্জ তুলে নেওয়া হোক। কারণ এই কারখানা বন্ধ হতে চলেছে। এই যে মূল্যবৃদ্ধি করা হয়েছে এটা অবিলম্বে রোধ করা হোক এবং প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তাঁর ডিপার্টমেন্ট থেকে কি ভাবে গ্রামাঞ্চলে শিক্ষা ব্যবস্থাকে নিয়ে যাচ্ছেন সেই বিষয়ে আমি মন্ত্রীদের দৃষ্টি আকর্ষণ করছি। বাজেটে টাকা নিচ্ছেন

*প্রতিটি প্রাইমারি স্কুলে ফ্রি বই দেওয়া হবে বলে। এই বই সরকার থেকে দেওয়া হয়। স্যার, আপনি দেখুন, এই যে বইগুলো ফ্রি দেওয়া হয় তার কি চেহারা। এই রকম বই গ্রামাঞ্চলের* প্রাথমিক স্কুলগুলিতে দেওয়া হচ্ছে। বনগাঁ মহকুমায় বনগাঁ সার্কেল নং ২ এবং বহরমপুর গ্রাম পঞ্চায়েতের অধীনে ফ্রি প্রাইমারি স্কুলে এই রকম নতুন বই দিচ্ছে। সেখানকার ছাত্ররা সবাই মিলে ডেপুটেশন আকারে আমার কাছে এসেছিল এবং ব্যাপারটা বলেছে। আজকে মাননীয় মন্ত্রী শ্রী অচিন্তকৃষ্ণ রায় থাকলে ভাল হত। স্যার, সমস্ত স্কুলে এই ধরনের বই দেওয়ার নামে ছাত্রদের পড়াশুনা যাতে না হয় তার চেষ্টা করছে। স্যার, আপনি দয়া করে এই বিষয়টা বিবেচনা করে ওই মন্ত্রীর ছেলেদের পড়ানোর যদি ব্যবস্থা করেন তাহলে ভাল হয়। আজকে গ্রামাঞ্চলে এইভাবে বই নিয়ে দুরবস্থা চলছে এবং এই ব্যাপারে যদি কোনও ছাত্র প্রতিবাদ করে তাহলে তাকে বলা হচ্ছে যে বাজার থেকে বই কিনে পড়তে। আপনি জানেন স্যার, এই সরকারি বই বাজারে কিনতে পাওয়া যায় না। আপনি এই বিষয়ে নিশ্চয় ব্যবস্থা গ্রহণ করবেন। এই যে বইগুলো গ্রামের ছাত্রদের দেওয়া হচ্ছে সেগুলো মন্ত্রীর ছেলেদের পড়ানোর ব্যবস্থা করুন।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং দ্রুত এই বিষয়ে যথাযথ ব্যবস্থা গ্রহণ করার জন্য অনুরোধ করছি। পশ্চিমবঙ্গে ৪টে হোমিওপ্যাথিক ডিগ্রি কলেজ রয়েছে, তারমধ্যে মেদিনীপুর শহরে যে হোমিওপ্যাথিক মেডিক্যাল কলেজটি রয়েছে তার শোচনীয় অবস্থা। সেখানে ৬২জন শিক্ষকের জায়গায় ২৪ জন শিক্ষক রয়েছেন এবং যেখানে ৪ বছরে কোর্স শেষ হওয়ার কথা সেখানে ওই ডিগ্রি কলেজে ৯ বছর লেগে যাচ্ছে। কেন্দ্রীয় সরকার থেকে সি. সি. এইচ ঘোষণা করে ১৯৮৮ সাল থেকে কতগুলি শর্ত দিয়েছে। ওই শর্ত অনুসারে ওই মেদিনীপুর কলেজের ছাত্ররা ডিগ্রি কোর্সে পাশ করার পরেও রেজিস্ট্রেশন পাচ্ছে না। এইভাবে ১৯৮৮ সাল থেকে ১৯৯২ সাল পর্যন্ত এই ১২ বছরেও তারা রেজিস্ট্রেশন পায় নি। পশ্চিমবঙ্গ সরকার থেকে যে শর্তাবলি কেন্দ্রীয় সরকার চেয়েছে তা পূরণ করতে পারেনি। ফলে ওই সব ছাত্ররা হোমিওপ্যাথিক কলেজ থেকে পাশ করেও তারা রেজিস্ট্রেশন পাচ্ছে না। সেই কারণে আমার আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর কাছে বিনীত অনুরোধ যে, এইভাবে কলেজ খুলে রেখে ছাত্রদের ভবিষ্যত নষ্ট করবেন না এবং কেন্দ্রীয় সরকারের ঘোষিত নীতির সি. সি. এইচ অনুসারে যে শর্তাবলি আরোপিত হয়েছে সেগুলো পূরণ করুন এবং ৯ বছরের জায়গায় ৪ বছরে কোর্স শেষ করতে অনুরোধ করছি। ওই সব ডিগ্রি পাশ করা ছাত্ররা যাতে রেজিস্ট্রেশন পেয়ে হোমিওপ্যাথিক ডাক্তার হিসাবে ডাক্তারি করতে পারেন সেই ব্যবস্থা করার জন্য অনুরোধ করছি।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি একটি বিষয়ে বলতে চাই সেটা হচ্ছে যে, আজকে সাংস্কৃতিক মহলে একটা শোকের ছায়া নেমেছে কারণ গতকাল কবিগুরু রবীন্দ্রনাথের স্নেহধন্য, সর্বজন শ্রদ্ধেয় শ্রী শৈলজারঞ্জন মজুমদারের প্রয়াণ হয়েছে। এই ব্যাপারে এপার বাংলার এবং ওপার বাংলার অসংখ্য গুণমুগ্ধ মানুষ আজকে শোকাহত। আজকে আমি শান্তিনিকেতন থেকে আসছি, সেখানেও সাংস্কৃতিক স্তরের মানুষ এবং সাধারণ মানুষ আজকে শোকাচ্ছন্ন, আজকে এই বিষয়টা আমাদের অত্যন্ত শোকাহত করে তুলেছে। রবীন্দ্র সঙ্গীতে যে

৫ জন আন্তর্জাতিক সম্মানীয় ব্যক্তি ছিলেন তার মধ্যে শৈলজা বাবুর স্থান আছে এবং তিনি আন্তর্জাতিক খ্যাতি সম্পন্ন। তিনি একাধারে স্বরলিপিকার, শিক্ষক এবং আচার্য্য হিসাবে তাঁর যে ভূমিকা আজকে তা আন্তর্জাতিক ক্ষেত্রে স্বীকৃত। কিন্তু অত্যন্ত দুঃখের সঙ্গে লক্ষ্য করলাম যে এই শৈলজা বাবুর সম্পর্কে উপযুক্ত মূল্যায়ন এখনো পর্যন্ত হয় নি। শিল্পী হিসাবে তাঁকে উপযুক্ত সম্মান দেওয়া হয় নি। বামফ্রন্ট সরকার শিক্ষক, শিল্পী এবং সাংস্কৃতিক মানুষ এবং সাধারণ মানুষের প্রতি দায়িত্ব নিয়ে কাজ করছে। আমি সেই কারণে তথ্য এবং সাংস্কৃতিক মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এতবড় বিরাট মাপের মানুষের প্রতি প্রকৃত মূল্যায়ন হয় এবং সম্মান প্রদর্শিত হয়। আজকে যেখানে এপার বাংলা এবং ওপার বাংলার লোক শোকাহত, সেখানে আমাদের এই দাবি জোর করে, সোচ্চার হয়ে বলতে হবে তাঁর উপযুক্ত মূল্যায়ন যাতে হয় এবং উপযুক্ত সম্মান যাতে তাঁকে দেওয়া হয় সেই ব্যবস্থা নিতে হবে এবং এই ব্যাপারে আপনার মাধ্যমে মাননীয় তথ্য ও সংস্কৃতি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[12-30 – 12-40 P.M.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার মহোদয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের ব্যাপারে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর এই সভাতে বিবৃতি দাবি করছি। কারণ কলকাতা পুলিশে সম্প্রতি রদবদল হয়েছে এবং কলকাতার পুলিশ কমিশনার বি. কে. সাহাকে অপসারণ করা হয়েছে এখন তাকে অপসারণ করার পরে কেউ যাবেন কলকাতা পুলিশে কেউ আসবেন এ নিয়ে আমাদের মাথা ব্যথা নেই। কারণ আমরা জানি এই প্রশাসনের মাথায় যারা থাকেন তারা মন্ত্রীদের এবং সরকারের লেজুড়বৃত্তি হয়ে কাজ করতে অভ্যস্ত এবং তারা তা করবেন। কিন্তু যে অভিযোগ আমরা সংবাদপত্রে পড়েছি "সাহাদা" সম্বোধন করার জন্য জনৈক স্বপনকে ধরা হয়েছে, কেওড়াতলা শ্মশানে সত্যজিৎ রায়ের শবদাহের দিন বি. কে. সাহাকে যেতে হয়েছিল, সেখানে শ্রীধর নামে আর একজন সমাজবিরোধীকে গ্রেপ্তার করতে কলকাতা পুলিশের চারজন ডি. সি. কে নিয়ে কমিটি তৈরি করা হয় এবং বারংবার সংবাদপত্রে ঘোষণা করা হলেও আজও তাকে গ্রেপ্তার করা কেন সম্ভব হল না সেই ব্যাপারে জানতে চাই। এটা কি সরকারি দলের প্রচ্ছন্ন সহযোগিতা এবং তার ছায়াতলে ভালভাবে প্রশ্রয়ের মধ্যে আছে বলেই? আমাদের সেই কারণে বক্তব্য যে কলকাতা পুলিশে রদবদলের পরেও আমরা দেখতে পাচ্ছি যতই ঢক্কানিনাদ করে পুলিশ কমিশনারের বদলী হোক না কেন আসলে কিছুই হচ্ছে না। আবার ১৫ বছর পরে আমরা দেখছি যে সরকারের বোধ দয় হচ্ছে কলকাতায় সাট্টা জুয়াদের নাকি ডন আছে এবং তাদেরকে গ্রেপ্তার করা হচ্ছে। কোনও কোনও বিখ্যাত সাট্টার ডন মাফিয়াকে গ্রেপ্তার করে একরাত্রি পর্যন্তও লক আপে রাখা হচ্ছে না। গ্রেপ্তার করে তাদেরকে থানায় নিয়ে যাওয়া হচ্ছে এবং দু ঘন্টার মধ্যে তারা জামিন নিয়ে চলে যাচ্ছে তাই আমি আপনার মাধ্যমে স্যার, এই কথা বলতে চাই মুখ্যমন্ত্রী সভায় এসে জানান কলকাতার পুলিশ কমিশনারকে কিসের জন্য অপসারণ করা হয়েছে? এখন সভা চলছে তিনি সভাতে এসে একটা বিবৃতি দিন সাট্টা জুয়া নিয়ে কলকাতা শহরে একটা রমরমা ব্যবসা বন্ধে যারা সাট্টা জুয়ার পৃষ্ঠপোষক সরকারি দলের বিভিন্নভাবে পৃষ্ঠপোষক হয়ে কাজ চালাচ্ছেন এইটা বন্ধের ব্যাপারে অবিলম্বে কেবল সরকারি ঘোষণা নয় মুখ্যমন্ত্রী সুনির্দিষ্ট পলিসি ঘোষণা করুন সরকারের নীতি ঘোষণা করুন, এটাই আমার আবেদন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ অভিযোগের ভিত্তিতে মাননীয় শিক্ষামন্ত্রীর বিবৃতি দাবি করছি এই হাউসে। স্যার, আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন প্রমোটাররা তারা এই রাজ্যের কলকাতার বুকের ওপর সরকারি প্রাথমিক বিদ্যালয়কে তুলে দিয়ে সেখানে বহুতল বাড়ি করার চক্রান্ত করছেন এই ব্যাপারে সুনির্দিষ্ট অভিযোগ এসেছে দক্ষিণ কলকাতার কসবা অঞ্চল থেকে। সরস্বতী বিদ্যাভবন এটি ১৯৬৮ সালে হয়, এটা একটা পোড়ো বাড়ি ছিল চার কাঠার ওপরে, এখানকার যিনি হেড মিসট্রেস যূথিকা হালদার তিনি সাধারণের সাহায্য নিয়ে অনুদান নিয়ে এই বাড়িটি করে। এখানে এই বিদ্যাভবনটি ৩০ বছরের ওপর চলছে এবং এটি সংস্কারের জন্য ১৯৮৯ সালে প্রবীর রায় বলে জনৈক প্রমোটারের সঙ্গে একটা চুক্তি হয়, সেখানের ম্যানেজিং কমিটি এবং নাগরিক কমিটির সভাপতি সেই চুক্তিতে দেখিয়েছিল হাজার বর্গফুট বহুতল বাড়ি করবে এবং প্রমোটার বিনামূল্যে একতলাটা ছেড়ে দেবে এই ভাবে চুক্তি স্বাক্ষরিত হয়। কিন্তু অদ্ভুত ব্যাপার সেই চুক্তির এখন কপি হেড মিস্ট্রেসের কাছে নেই, সেই সুযোগে এখন সেই প্রমোটার সেই জমি থেকে বিদ্যালয় ভবনটি তুলে দিতে চাইছে এবং সেখানে ডি. আই. অফিস থেকে বলা হচ্ছে তারা বিষয়টি তদন্ত করছে মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই রকম একটি মারাত্মক ব্যাপারে ওই মডার্ন ইন্সটিটিউশন যেটা কসবাতে আছে, সেখানেও প্রমোটাররা সরকারি প্রাথমিক বিদ্যালয়কে তুলে দিয়ে বহুতল বাড়ি করবার চক্রান্ত করছে এই অভিযোগ সত্য কি না যদি সত্যি হয় তাহলে সরকার কি ব্যবস্থা নিচ্ছেন একে প্রতিহত করার জন্য? আর যদি সত্যি না হয় তাহলে এখানে বিবৃতি দিয়ে হাউসকে অবহিত করুন। কারণ আমরা উদ্বিগ্ন প্রমোটারদের এই যে দাপট তারা যে ভাবে সর্বত্র হাত দিচ্ছে যে ভাবে প্রাথমিক বিদ্যালয়কে তুলে দিতে চাইছে, এই ব্যাপারে সরকার এই প্রমোটারদের সম্পর্কে কি ব্যবস্থা গ্রহণ করছেন সেটা আমাদের জানান। এটা অত্যন্ত সিরিয়াস অ্যালিগেশন, তাই আমি মাননীয় শিক্ষামন্ত্রীকে অনুরোধ করব যদি হাউসে একটা বিবৃতি দেন। সম্প্রতি কাগজে অভিযোগ এসেছে একটা মারাত্মক অভিযোগ এসেছে তাই সরকার যদি এই ব্যাপারে চুপচাপ থাকে তাহলে বোঝা যাবে তারা প্রমোটারদের প্রশ্রয় দিচ্ছেন, তাই আমি মাননীয় শিক্ষামন্ত্রীর এই সম্পর্কে বিবৃতি দাবি করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রী, (মাধ্যমিক ও উচ্চ মাধ্যমিক) দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের রাজ্যে মাধ্যমিক বা উচ্চ মাধ্যমিক জেনুইনভাবে পাশ করা ছাত্র-ছাত্রীরা কলেজে বা বিদ্যালয়ে ভর্তি হতে পারছে না। এদিকে দেখা যাচ্ছে রাজ্যের প্রায় সব জেলাতেই কিছু কিছু ভুয়ো মার্কশীটের ঘটনা ধরা পড়ছে এবং অনেকে তার মধ্যে দিয়ে ভর্তি হয়ে যাচ্ছে। একটা চক্র এই ব্যাপারে অত্যন্ত সক্রিয় এবং মোটা টাকার বিনিময়ে তারা এই কারবার করছে। অত্যন্ত দুঃখের বিষয় মধ্যশিক্ষা পর্ষদ এই উচ্চমাধ্যমিক শিক্ষা সংসদের কিছু কিছু কর্মচারী এই ব্যাপারে জড়িত আছে। এর জন্য ছাত্র-ছাত্রীরা ভর্তি হতে গিয়ে যে রকম বিভ্রান্ত হচ্ছে বা তারা যেভাবে অসুবিধার মধ্যে পড়ছেন, সেই রকম অন্যদিকে পশ্চিমবাংলার যে সুনাম শিক্ষার মানের ব্যাপারে, সেই সুনাম আজকে নষ্ট হতে বসেছে। আমাদের রাজ্যের বিভিন্ন কলেজে ভর্তি হতে গেলে এই কেসগুলো অনেক সময় ধরা পড়ছে, কিন্তু এই রাজ্যের মার্কশীট নিয়ে যারা এই রাজ্যের বাইরে চলে যাচ্ছে সেইক্ষেত্রে অন্যরাজ্যে আমাদের রাজ্যের শিক্ষার মান খুব খারাপ

এটা প্রমাণিত হয়ে যাচ্ছে। তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব এই ব্যাপারে অবিলম্বে একটা কমিশন বসানো হোক এবং কারা কারা এর সঙ্গে জড়িত আছে সেটা তদন্ত করে একটা দৃষ্টান্তমূলক শাস্তির ব্যবস্থা আপনি করুন।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ৫ই মে আমার এলাকার একদল লোক বিয়ে বাড়ি থেকে ফিরছিল। ফেরার পথে দুটি ছেলে অন্য কম্পার্টমেন্টে উঠে পড়ে এবং ঘুমিয়ে পড়ে। সেই ছেলে দুটির একটির বয়স হচ্ছে ১৫ বছর এবং অন্যটির বয়স হচ্ছে ১২ বছর। ওরা ঘুম থেকে উঠে ক্যানিং-এ গিয়ে নেমে পড়ে। সেখানে আর. জি. পার্টি তাদের ধরে নিয়ে যায় এবং নৃশংসভাবে তাদের উপর অত্যাচার করে। এই রকম বর্বরোচিত অত্যাচারের কোনও নজির আছে কিনা আমি জানিনা। একটা মিষ্টির দোকানে লোহার শিক গরম করে সেই ছেলে দুটোর কানের মধ্যে ঢুকিয়ে দেওয়া হয়। সেই ছেলে দুটির একটি আবার মানসিক ভারসাম্যহীন। ওখানকার এম. এল. এ. বিমল মিস্ত্রিও এই ব্যাপারে ওখানে লড়াই করেছে। আর. জি. পার্টির যে সেক্রেটারি তাকে পুলিশ গ্রেপ্তার করেছে। ছেলে দুটোকে এইভাবে মেরে ফেলা হয়েছে। ছেলে দুটো বার বার বলেছে আমাদের মারবেন না, কিন্তু আর. জি. পার্টির লোকেরা উন্মত্ত অবস্থায় ছিল। আমাদের দলের লোকেরা এই ব্যাপারে থানায় ডেপুটেশন দিয়েছিল ও শাসক পার্টির পক্ষ থেকেও থানায় ডেপুটেশন দেওয়া হয়েছিল। আমরা বার বার পুলিশের কাছে যাচ্ছি, পুলিশের কাছে বার বার বলা হচ্ছে, কিন্তু যারা ক্রিমিনাল তারা ঘুরে বেড়াচ্ছে। একটু আগে সুদীপ বাবু বললেন, যে গত ১৫ বছরে পুলিশই সবচেয়ে বড় ক্রিমিনালে পরিণত হয়েছে। সমস্ত লোক এই ঘটনা জানে এবং সমস্ত রাজনৈতিক দল একই মঞ্চে দাঁড়িয়ে এই ঘটনাকে কনডেম করেছে।

[12-40 – 12-50 P.M.]

পুলিশকে চাপ দেওয়া হয়েছে। কিন্তু তা সত্ত্বেও আজকে ওই ক্রিমিনালরা ঘুরে বেড়াচ্ছে এলাকায়। পুলিশ তাঁদের গ্রেপ্তার করছে না। আমি স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে দাবি করছি, অবিলম্বে দোষীদের শাস্তিদানের ব্যবস্থা করা হোক। বিভিন্ন অঞ্চলে ক্রাইম বেড়ে গেছে। মানুষ নিজের হাতে ক্ষমতা তুলে নিচ্ছেন। এবং যেখানে ১৩/১৫ বছরের ছেলেকে নৃশংসভাবে খুন করা হল অথচ সেখানে পুলিশ চুপ করে বসে আছে। উপরন্তু পুলিশের কাছে গিয়ে যাঁরা অভিযোগ জানাতে গিয়েছিল তাঁরা আজকে অপরাধী লোকাল লোক যখন পুলিশের কাছে গিয়ে বলেন যে, আপনাদের সামনে এই ঘটনা কি করে ঘটল? তখন পুলিশ তাঁদেরকে খুনের অপরাধী বলে। আমি স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে অনতিবিলম্বে দাবি জানাচ্ছি যে, দোষীদের এক্ষুণি গ্রেপ্তার করা হোক।

## ZERO HOUR

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসবার পর পুলিশের অত্যাচার বেড়ে গেছে যেমন আমাদের এম. এল. এ. নাসিরুদ্দিন সাহেবকে মারধোর করেছে, সাংবাদিকদের মারধোর করে, অত্যাচার করে, অপমান করে—এইসব একটা

পুলিশের কাজ হয়ে দাঁড়িয়েছে। যেহেতু বামফ্রন্ট সরকার আসার পর মুখ্যমন্ত্রী থেকে আরম্ভ করে—কিছু সাংবাদিক খারাপ, কিছু সংবাদপত্র খারাপ, বিশেষ করে মুখ্যমন্ত্রী সাংবাদিকদের উপর যেভাবে আক্রমণ করছেন—যার ফলে পুলিশের সাহস বেড়ে গেছে। আমি অত্যন্ত দুঃখের সঙ্গে জানাচ্ছি, যেহেতু সরকার বলছে যে, একটা সংবাদপত্র বুর্জোয়া, সাংবাদিকরা খারাপ সুতরাং পুলিশও সাহস পাচ্ছে। এম. এল. এ. কে মারছে, সাংবাদিককে মারছে, ফটোগ্রাফারকে অপমান করছে। এইরকম একটা অবস্থা চলছে। এর মূল কারণ হচ্ছে বর্তমান সরকারের হেট্রেটের জন্য। কিছুদিন আগে একজন প্রোমোটেড আই. পি. এস. অফিসার রাখালদাস মুখার্জি একজন সাংবাদিককে অপমান করেছে। এ. এস. পি. র‍্যাংকে আছেন। এই ভদ্রলোকের বিরুদ্ধে আলিপুর চীফ জুডিসিয়াল ম্যাজিস্ট্রেটের কোর্টে একটা মামলা আছে থেফট কেসে, ধান চুরির ব্যাপারে। তিনি এখন আসামী হয়ে আছেন। নর্মাল কেসে স্যার, থেপট কেস মর‍্যাল অ্যাপটিচিউড। সেই অফিসারের সাসপেণ্ড হওয়া উচিত কিন্তু বামফ্রন্টের সুনজরে আছে, সি. পি. এম. কে তোষামোদ করে চলে, মন্ত্রী, এম. এল. এদের. সঙ্গে ঘনিষ্ঠতা আছে সুতরাং তাঁর প্রোমোশন হয়ে গেছে, উন্নতি হয়ে গেছে। হয়ে গিয়ে সাংবাদিকদের উপর অত্যাচার করছে, অবিচার করছে, অপমান করছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই তো কিছুদিন আগে পুলিশ কমিশনারকে চলে যেতে হয়েছে। এর জন্য তো পুলিশমন্ত্রীর পদত্যাগ করা উচিত ছিল কিন্তু সেই জায়গাতে পুলিশ কমিশনার বদল হয়ে গেল। এম. এল. এ., সাংবাদিককে আজকে পুলিশ মারধোর করছে—সেখানে নীরব হয়ে বসে আছেন। তাঁর বিরুদ্ধে কেউ কিছু বলতেও পারবে না, বলবার সাহসও নেই। এই যে রাখালদাস মুখার্জি—পুলিশ অফিসার যার সাসপেণ্ড হওয়া উচিত ছিল কিন্তু হল না। মর‍্যাল টারপিচিউডের ব্যাপারে ইনভলভ রয়েছে। কিন্তু হয়নি। কিন্তু সে সাংবাদিকদের অপমান করছে, অবিচার করছে। হেনস্থা করছে। তাঁর অবিলম্বে সাসপেণ্ড হওয়া উচিত। দ্বিতীয়ত তিনি একটা ফৌজদারি মামলার আসামী, তাঁর বিরুদ্ধে অভিযোগ আছে। অবিলম্বে রাখালদাস মুখার্জিকে সাসপেণ্ড করা উচিত আর যদি তা না হয় তাহলে বুঝবো বামফ্রন্ট সরকারকে তোষামোদ করে বলে ডব্লু. বি. পি. এস. থেকে প্রোমোটেড হয়ে গিয়ে আই. পি. এস. অফিসার হয়েছে। আজকে পুলিশ প্রশাসন কোন জায়গাতে গিয়ে পৌঁছেছে? সি. পি. এম.-কে সন্তুষ্ট করলেই আমাদের চলবে তারজন্য মুখ্যমন্ত্রী যদি বলেন ওই কাগজটা খারাপ, ওই সংবাদপত্রের সাংবাদিক খারাপ—সুতরাং তাঁর ওপর যা খুশি কর। করলেই সমর্থন পাবে আর পুলিশ প্রশাসন ওদিকেই প্রলুব্ধ হচ্ছে। সি. পি. এমের হয়ে আজকে এই সমস্ত অফিসার এই সমস্ত কাজ করছে। এটা সুস্থ গণতন্ত্রের পক্ষে ক্ষতিকর এবং আমি বলব যে এইটা যদি বেশি দিন চলতে থাকে তাতে সেটা শুধু পশ্চিমবঙ্গের পক্ষে ক্ষতিকর নয়, পশ্চিমবঙ্গের মানুষের যে অধিকার তা থেকে পশ্চিমবঙ্গের মানুষ বঞ্চিত হবে। যাতে মুখ্যমন্ত্রী ব্যবস্থা গ্রহণ করেন সেই দাবি জানাচ্ছি।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৯/৫/৯২ তারিকে যে প্রাকৃতিক দুর্যোগ ঘুর্ণিঝড় হয়, ওই ঝড় হওড়া জেলার উদয়নারায়ণপুর, শ্যামপুর, বাগনান, উলুবেড়িয়া, আমতা প্রভৃতি জায়গার মেঠো বাড়ি উড়িয়ে নিয়ে চলে গিয়েছে এবং তারা বাস্তুহারা হয়েছে, খোলা আকাশের নিচে দিন কাটাচ্ছে এবং মানুষ অসহায় অবস্থায় পড়েছে। তাই ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্যণ করছি এখনই তদন্ত করে

প্রাকৃতিক দুর্যোগে উদয়নারায়ণপুর, শ্যামপুর, বাগনান, উলুবেড়িয়া, আমতায় যাদের বাড়িঘর নষ্ট হয়েছে তাদের সাহায্যের জন্য ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে এই সভায় এর আগেও বহুবার বলেছি, একটা বিষয় নিয়ে, সেইটা আবার বলছি, সেটা হচ্ছে, আমার অঞ্চল সোনারপুর এক নম্বর গ্রাম পঞ্চায়েতের দুর্নীতির বিরুদ্ধে। এই সভায় আমি এটা বহুবার উল্লেখ করেছি। সেখানে যিনি সি. পি. এমের পঞ্চায়েত প্রধান আছেন আব্দুল লতিফ মোল্লা, তার বিরুদ্ধে পাঁচ লক্ষ টাকা তছরূপের অভিযোগ এসেছে, দুর্নীতির অভিযোগ এসেছে। অনেকদিন ধরে অভিযোগের পর অভিযোগ করার পর জেলা পরিষদ লিখিতভাবে দুর্নীতির তদন্তের নির্দেশ দিয়েছেন বি. ডি. ওকে। জেলা পরিষদ ২৯/৪/৯২ তারিখে অর্ডার দিয়েছেন, দু মাস হয়ে গেল, আমরা বারবার বি. ডি. ওর কাছে গিয়েছি। কিন্তু বি. ডি. ও লোকাল সি. পি. এম পার্টির কথায় চলেন, লোকাল কমিটির কথায় ওঠা-বসা করেন, তিনি তদন্ত করার সময় পাচ্ছেন না। নলকূপ বসানো হয় নি, অথচ বলা হয়েছে নলকূপ বসানো হয়েছে, রাস্তা তৈয়ারি হয়েছে বলা হচ্ছে, অথচ রাস্তা তৈয়ারি হয় নি। এটা সরেজমিনে তদন্ত করে দেখতে হবে তাহলে বিষয়টি জানা যাবে। এই দুর্নীতির যাতে তদন্ত হয় তার ব্যবস্থা অবিলম্বে হওয়া উচিত।

**শ্রীমতী মহারাণী কোঙার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করছি। আমার মেমারীতে, আমার বাড়ির পাশে বি. জে. পির একটা সভা হয়। বি. জে. পির সেই সভায় অন্য রাজ্যের একজন মুখ্যমন্ত্রী এসেছিলেন। এই সভায় বি. জে. পির নেতারা মিছিল করে যায়। আগে তারা টাঙ্গি, বল্লম, সড়কি নিয়ে মিছিল করে। মিছিলে তারা বিশেষ করে আমাদের উচ্চস্তরের নেতাদের, মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে বিষোদগার করে। দ্বিতীয়ত, আমাদের যারা কর্মী তাদের সকলের মাথা নেবে। একটা প্যানিক সৃষ্টি করছে আমাদের এলাকায়। আমরা আর একটা জিনিস দেখছি, সেই মিছিলে যারা কংগ্রেসি তারাও যোগ দিয়েছে। (গোলমাল—অসত্য কথা।) আমি এটা দেখি, আমি অসত্য কথা বলি নি। আমরা দেখলাম তাই বলছি। আমি বলব গ্রামে সন্ত্রাস সৃষ্টি করছে। বি. জে. পি., কংগ্রেস মিলিতভাবে টাঙ্গি, বল্লম, সড়কি বার করে মানুষের মনে সন্ত্রাসের সৃষ্টি করছে, কি করে মানুষকে দাবিয়ে রাখা যায় তার চেষ্টা করছে। উচ্চস্তরের নেতা থেকে গ্রামের কর্মী অবধি আমাদের দলের লোকদের অকথ্য ভাষায় গালিগালাজ করছে। তাই আমি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি।

[12-50 – 1-00 P.M.]

**শ্রীমতী কুমকুম চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই কারণ আজকের কিছু কিছু সংবাদপত্রে বিভ্রান্তিমূলক একটি সংবাদ প্রকাশিত হয়েছে। গতকাল ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশনের ১৩ নং বোরো কমিটির চেয়ারম্যান, তিনি একটি কনভেনশন আহ্বান করেছিলেন। বেহালার ১১৫নং ওয়ার্ডের সেই কনভেনশনের পরিপ্রেক্ষিত ছিল এই যে, স্টেট ব্যাঙ্ক অব ইণ্ডিয়ার কর্মচারিরা, প্রায় ২৫ বিঘা ১৩ কাঠার মতন জমি কয়েক বছর আগে স্টেট ব্যাঙ্ক অব ইণ্ডিয়া

নিলাম করে বিক্রি করেছিল সেই জমি তারা কিনেছিলেন। কিন্তু তদানিন্তন এবং আজকে প্রয়াত বিধানসভার সদস্য-এর মধ্যস্থতায় এলাকার গনতান্ত্রিক আন্দোলন-এর কর্মী, গণতন্ত্রপ্রিয় মানুষ, নাগরিকদের প্রত্যাশা অনুযায়ী স্টেট ব্যাঙ্ক অব ইণ্ডিয়ার কর্মচারিরা প্রায় ৫ বিঘার মতন জমি এলাকার উন্নয়নের জন্য—খেলার মাঠের জন্য, চিলড্রেন পার্কের জন্য এবং একটা স্বাস্থ্য সম্মত ওয়াটার বডি করবার জন্য সেই জমি কর্পোরেশনকে হস্তান্তর করেন। ১৯৮৯ সালে প্রকাশ্য জনসভায় মাননীয় মন্ত্রী শ্রী প্রশান্ত শূর মহাশয়ের উপস্থিতিতে সেই জমি হস্তান্তরিত হয়। কিন্তু স্যার, আমরা লক্ষ্য কবছি, প্রায় ২৬ লক্ষ টাকা যখন স্টেট ব্যাঙ্ক অব ইণ্ডিয়ার কর্মচারিরা তারা যখন—তারা আমার আপনার মতন মধ্যবিত্ত কর্মচারি, মধ্যবিত্ত পরিবারের মানুষ—তারা যখন ডেভেলপমেন্টের জন্য কলকাতা কর্পোরেশনকে টাকা জমা দিয়েছেন, কলকাতা কর্পোরেশন নিয়ম অনুযায়ী, আইন অনুযায়ী জমিতে যখন বাড়ি করবার জন্য প্ল্যান স্যাংশন করেছেন তখন দেখা যাচ্ছে প্রতিক্রিয়াশীল শক্তি, তারা তাদের রাজনীতি চরিতার্থ করার জন্য জমি দখল করবার জন্য সবুজ রক্ষার নামে আন্দোলন শুরু করে স্টেট ব্যাঙ্ক অব ইণ্ডিয়ার কর্মচারিরা বাড়ি যেন করতে না পারে, মাথা গোঁজার আশ্রয় করতে না পারে—বলতে দ্বিধা নেই যে কংগ্রেস এবং বি. জে. পি. যারা বলেন নিজেদের মধ্যে পার্থক্য আছে, তারা মিলিতভাবে সেখানে সেই প্রচেষ্টা করছেন এলাকার মানুষকে বিভ্রান্ত করে। গতকাল যে শান্তিপূর্ণ নাগরিক কনভেনশন আহ্বান করা হয়েছিল সেখানে কংগ্রেস, বি. জে. পি. এলাকার সমস্ত অ্যান্টি-সোশ্যালদের জড়ো করে, সমাজবিরোধীদের জড়ো করে তারা স্কুল বাড়ির বাইরে কনভেনশনকে বানচাল করার জন্য জমায়েত হয়। কংগ্রেস বা বি. জে. পি.র কোনও নেতা এই স্বার্থ চরিতার্থ করবার ষড়যন্ত্রের বিরুদ্ধে দাঁড়িয়ে কোনও বক্তব্য উপস্থিত করেন নি। বরং সংবাদপত্রে সুস্থ নাগরিক জীবনকে যারা নষ্ট করে দিতে চায় সেই ষড়যন্ত্রকারীদের পক্ষে সংবাদ পরিবেশন করা হচ্ছে। তাই এই সভার মাধ্যমে আমাদের পশ্চিমবঙ্গে শান্তিপূর্ণ পরিস্থিতি রক্ষা করার জন্য আমি আবেদন করছি এবং সঙ্গে সঙ্গে ষড়যন্ত্রকারীদের বিরুদ্ধে জনমত তৈরি করার আবেদন এই সভায় রাখছি।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে একটি ঘটনার প্রতি সভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত ২১.৫.৯২ তারিখে বিকেল ৫টার সময় বিশেষ প্রতিবেদনের সম্পাদক শ্রী কমলেশ চক্রবর্তীকে কিছু সমাজবিরোধী তার অফিসের মধ্যে মারধোর করে। ২১ তারিখেই টালিগঞ্জ থানায় ডায়রি করা হয় কিন্তু আজ পর্যন্ত সেখানে পুলিশের পক্ষ থেকে যে তৎপরতা দেখানোর কথা সেই তৎপরতা দেখা যায়নি। উপরন্তু আরও হুমকি চলছে এবং কমলেশ বাবু বিপন্ন বোধ করছেন। আমি স্বরাষ্ট্র দপ্তরকে অনুরোধ করছি, তারা এই বিষয়ে তদন্ত করুন এবং বিষয়টা দেখুন যাতে একজন সাংবাদিক, তার গায়ে হাত পড়বে, আমাদের পশ্চিমবাংলায় এটা কখনও হতে দেওয়া যায় না। সাংবাদিকদের যে মর্যাদা রয়েছে, সেই মর্যাদা আমাদের রক্ষা করা কর্তব্য, সেই কর্তব্য আমাদের করতে হবে। কাজেই পুলিশ যাতে উপযুক্ত তদন্ত করে, উপযুক্ত ব্যবস্থা নেয়, তারজন্য অনুরোধ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা সেদিন উইমেন কমিশনের উপর একটা বিল পাশ করলাম। এখানে মন্ত্রী সভার কেউ নেই, কেবল শিব রাত্রির সলতের

মতো দুজন মন্ত্রী রয়েছেন। আমরা কাগজে দেখেছি বিশ্ব ব্যাঙ্ক ১০০ কোটি টাকা ভারতবর্ষকে দিতে চায় এই মহিলাদের উন্নতির জন্য, মহিলাদের স্বাবলম্বী করার জন্য। কুমকুম দেবী এখানে আওয়াজ করে তাঁর বক্তব্য রাখলেন, তিনি যে ভাবে তাঁর বক্তব্য রাখলেন, সেই রকম তেজের সঙ্গে যদি মহিলাদের সম্পর্কে বলতেন তাহলে আমরা তাঁকে সমর্থন করতে পারতাম। উনি এখানে স্বাভাবিক ভাবেই কংগ্রেস এবং বি. জে. পি. কে জড়িয়ে একটা কুৎসিত তথ্য পরিবেশন করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে আপনি জানেন লিলুয়া হোম সম্পর্কে কোর্ট অর্ডার দেয় এবং সেই সম্পর্কে ওভারল্যাণ্ড পত্রিকায় ধারাবাহিক ভাবে ২৪শে এবং ২৫শে মে প্রকাশিত হয়েছে। এবং তাতে বলা হয়েছে লিলুয়া হোমের মেয়েরা কেমন আছে, চোখে ধুলো দিয়ে বালিকাদের তথ্য চেপে দেওয়া হয়েছে। আজকে লিলুয়া হোমের মেয়েরা লাঞ্ছিতা হচ্ছে, এই কাগজের বিবরণ থেকে জানতে পারছি। আমি এখানে বলব, এখানে যে সব মহিলা সদস্যারা আছেন, তাঁরা একবার দয়া করে ঐ লিলুয়া হোম পরিদর্শন করে আসুন যে ঐ লিলুয়া হোমে ডেস্টিচ্যুট মহিলারা কি রকম আছেন।

**মিঃ স্পিকার ঃ** এর মধ্যে একটা টিম গিয়ে দেখে এসেছেন, শ্রীমতী সন্ধ্যা চ্যাটার্জীর নেতৃত্বে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** হোয়াট ইজ দি রিপোর্ট, আমাদের রিপোর্টটা দেখাতে হবে। কিন্তু আমি যেটা বলছি সেটা ২৪ এবং ২৫শে মে'র খবর। আজকে এখানে অনেক শ্রদ্ধেয়া এম. এল. এ. আছেন, যেমন নিরুপমা চ্যাটার্জি, শ্রীমতী মহারানি কোনার, আজকে এরা গিয়ে আবার ওটা পরিদর্শন করুন এবং আমি বলছি, এই বিষয়টা নিয়ে তদন্ত হোক। মন্ত্রী বিশ্বনাথ বাবু এখানে নেই, পারলামেন্টারী অ্যাফেয়ার্স মিনিস্টার এই সম্পর্কে আমার বক্তব্য শুনেছেন কি না জানি না, এই কাগজ দুটো যদি আপনি দেখতে চান, আমি আপনাকে দেখাতে পারি, আপনাকে আমি কাগজ দুটো দিতে পারি।

[1-00 – 2-00 P.M.] (Including Adjournment)

**মিঃ স্পিকার ঃ** মিঃ সিনহা, সোশ্যাল ওয়েলফেয়ার ডিপার্টমেন্টের মন্ত্রীকে একটা স্টেটমেন্ট দিতে বলুন। মহিলাদের একটা ফোরাম হয়েছে, তারা গিয়েছিলেন, গিয়ে দেখে এসে একটা রিপোর্টও করেছেন। আপনি বিশ্বনাথ বাবুকে হাউসে একটা স্টেটমেন্ট দিতে বলবেন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, আমি এই কাগজগুলো পরিষদীয় মন্ত্রীকে দিচ্ছি এবং একটা বিবৃতি দাবি করছি। উনি ডিক্লেয়ার করুন যে, কবে স্টেটমেন্ট দেবেন।

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** আমি সোশ্যাল ওয়েলফেয়ার ডিপার্টমেন্টের মন্ত্রী মহাশয়ের স্টেটমেন্টের তারিখটা তাঁর সঙ্গে কথা বলে হাউসকে জানিয়ে দেব।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি গত শুক্রবার হাউসে একটা বিষয় মেনশন করেছিলাম। বিষয়টা হল যে, তারকেশ্বরের তীর্থ যাত্রীদের ওপর বৈদ্যবাটি মিউনিসিপ্যাল কর্তৃপক্ষ বৈদ্যবাটির ওপর দিয়ে যাবার ওপর তীর্থ কর ধার্য করেছে এবং সে অনুযায়ী টেণ্ডার কল করে নোটিশ দিয়েছে। গত শুক্রবার বিষয়টি আমি মেনশন করে মন্ত্রী বুদ্ধদেব বাবুর সঙ্গে কথা বলেছিলাম, তিনি এ বিষয়ে কিছু ব্যাপারে আমার সঙ্গে একমত হয়েছিলেন

এবং যাতে ঐ কর না বসে তারজন্য চেষ্টা করবেন বলেছিলেন। আশ্চর্যের বিষয়, শুক্রবার আমি মেনশন করার পর গতকাল থেকে ঐ তীর্থ কর চালু হয়ে গেছে। ফলে গতকাল থেকে ওখানে ব্যাপক উত্তেজনা দেখা দিয়েছে এবং এটা নিয়ে একটা সাম্প্রদায়িক শক্তি বিভেদ সৃষ্টির চেষ্টা করছে। অবিলম্বে ওখানে সরকারকে হস্তক্ষেপ করার জন্য আমি অনুরোধ করছি। তা নাহলে ওখানে যে কোনও সময়ে একটা দুর্ঘটনা ঘটে যাবে।

**শ্রী গৌতম রায়চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন পশ্চিমবাংলায় বর্তমানে সাম্প্রদায়িক সম্প্রীতি বজায় রয়েছে, শান্তি শৃঙ্খলা বজায় রয়েছে। এই অবস্থায় কংগ্রেস ও বি. জে. পি. গত কয়েক মাস ধরে নানা ঘটনা ঘটাবার চেষ্টা করছে এবং গত কয়েক দিন ধরে কিছুটা সফলও হয়েছে। আমাদের জেলার মেমারিতে গতকাল জনসভা করে মন্দির মসজিদ প্রশ্নে সাম্প্রদায়িক সম্প্রীতি নষ্ট করার চেষ্টা হয়েছে। কালনায় এই সভারই সদস্য মাননীয় সিদ্ধার্থশঙ্কর রায় মহাশয় সভা করতে গিয়ে উস্কানিমূলক বক্তৃতা করে এসেছেন। তাঁদেরই দলের প্রাক্তন বিধানসভা সদস্য—আমি নাম করতে চাই না—তিনি এমন উস্কানিমূলক বক্তব্য রেখেছেন—ঐ এলাকার বর্তমান বিধানসভার সদস্যদের সম্বন্ধে, যাঁদের মধ্যে একজন মন্ত্রীও আছেন, উস্কানিমূলক বক্তব্য রেখেছেন যার ফল হিসাবে ঐ এলাকার গণতান্ত্রিক আন্দোলনের কর্মী, নেতা মাধ্যমিক শিক্ষক গৌর পাল নৃশংস-ভাবে কয়েক দিন পরেই খুন হয়েছেন। তারপর থেকেই এলাকার নানারকম উত্তেজনার সৃষ্টি হচ্ছে। শুধু তাই নয়, গণতান্ত্রিক আন্দোলনের ওপর আক্রমণ চালাবার চেষ্টা হচ্ছে। আজকে বি. জে. পি. এবং কংগ্রেস মিলিত ভাবে পশ্চিম বাংলায় শান্তি শৃঙ্খলা নষ্ট করতে চাইছে। তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণের জন্য আমি বিষয়টি আপনার কাছে উল্লেখ করলাম।

**শ্রী সাধন পাণ্ডে ঃ** স্যার, আমাকে বলবার অনুমতি দেবার জন্য আপনাকে ধন্যবাদ। স্যার, আমি একটা ঘটনার প্রতি এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। আজকে আমাদের স্বরাষ্ট্র মন্ত্রী তথা মুখ্যমন্ত্রী এখানে উপস্থিত নেই। স্যার, গতকাল আমি কালনা মহকুমার সহজপুর গ্রামে গিয়েছিলাম। স্যার, আমরা যে সময়ে আম্বেদকার জন্ম শতবার্ষিকী পালন করছি সে সময়ে ঐ গ্রামে মীরা মণ্ডল এবং ছবি মণ্ডল নামে দু'জন মহিলার ওপর এমন অত্যাচার করা হয়েছে যে, তাঁদের মাথার চুল পর্যন্ত কেটে নেওয়া হয়েছে। স্যার, না দেখলে বিশ্বাস করা যায় না। স্যার, আমরা সিদ্ধান্ত নিয়েছি আগামী ৩ তারিখ অথবা ৪ তারিখ আপনার ঘরের সামনে তাঁদের নিয়ে এসে হাজির করব। স্যার, এখানে মেমারির মহিলা সদস্যা, সরকারি দলের সদস্যা অনেক কথা বলছেন, কিন্তু ঘটনার পর একবারও তিনি তাঁদের দেখতে পর্যন্ত যান নি। স্যার, আইন-শৃঙ্খলার অবস্থা গোটা পশ্চিম বাংলায় যা হয়েছে তার যদি প্রতিকার না হয় তাহলে আমরা এ রকম অত্যাচারিতদের এই সভার গ্যালারিতে এনে বসাব এবং অত্যাচারের দৃষ্টান্তগুলি এখানে প্রদর্শন করব। কি হচ্ছে এসব? নির্লজ্জ এরা। একটার পর একটা খুন, জখম করে, অত্যাচার করে এই হাউসে আসছেন। কলকাতার পুলিশ কমিশনার বলছেন—একটা ছোট ঘটনার কথা বলে আমি শেষ করছি, সুদীপ বন্দ্যোপাধ্যায় বলেছেন—সাট্টার ডনকে ধরেছেন ৬০ হাজার টাকা সমেত। সেটা খবরের কাগজে ফলাও করে বেরিয়েছে। কিন্তু আধ ঘন্টার মধ্যে সেই ৬০ হাজার টাকা ৬০০ টাকায় পরিণত হয়ে গেল। এই হচ্ছে পুলিশি ব্যবস্থা আপনি জ্যোতি বসুকে ডেকে পাঠান। উনি কি

স্টার টি. ভি দেখছেন? কোথায় আইন-শৃঙ্খলার পরিস্থিতি গেছে? আমরা এটা বরদাস্ত করব না, আমাদের পিঠ ঠেকে গেছে। পশ্চিমবাংলার মানুষ প্রতিকার করবে। এদের (সি. পি. এম.) বরদাস্ত করা হবে না। আমরা এর প্রতিকার চাইছি। প্রতিকার যদি না করেন তাহলে আমরা মানুষদের বলব, আপনারা ব্যবস্থা করুন। যদি দরকার হয়, আইন-শৃঙ্খলার নিজেদের হাতে নিয়ে পশ্চিমবাংলার মা-বোনেদের ইজ্জত যাঁরা নষ্ট করেন তাঁদের বিরুদ্ধে রুখে দাড়ান।

(At this stage the House was adjourned till 2.00 P.M.)

[2-00 – 2-10 P.M.] (After Recess)

**শ্রীমতী নন্দরাণী দল ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আমার নির্বাচনী এলাকার একটি প্রাকৃতিক বিপর্যয়ে ক্ষয়-ক্ষতি সম্পর্কে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত ১৯শে মে, ১৯৯২ তারিখের ভয়াবহ্ ঝড়ে কেশপুরের কয়েকটি অঞ্চল, বিশেষ করে এগার নম্বর অঞ্চলের তিনটি গ্রাম—বসঞ্চ, উচাহার এবং গোপিনাথবাটি ভীষণভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। ঐ ভয়াবহ্ ঝড়ে সেখানকার ২০টি বাড়ি সম্পূর্ণভাবে এবং ১৫০টি বাড়ি আংশিক ভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। আগামী বর্ষার আগে যাতে বাড়িগুলি সম্পূর্ণ তৈরি করা যায় তারজন্য প্রয়োজনীয় অর্থ বরাদ্দ যাতে করা হয় সেজন্য বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

## Voting on Demands For Grants

**Mr. Speaker :** Now discussion on Demand Nos. 59, 60, 62 & 63. There is one cut motion to Demand no. 59. There are there cut motions to Demand No. 60. There is also one cut motion to Demand No. 62. All the cut motions are in order. However, there is no cut motion to Demand No. 63.

### Demand No. 59

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

### Demand No. 60

**Shri Deba Prasad Sarkar** : Sir, I beg to move that the
**Shri Shobhan Deb Chattopadhyay** : amount of the Demand
**Shri Saugata Roy** : be reduced by Rs. 100/-.

### Demand No. 62

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Mr. Speaker :** Discussions against all the Demands will be held

together. Now I call upon Dr. Zainal Abedin.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মিঃ স্পিকার স্যার, পঞ্চায়েত এবং গ্রাম উন্নয়ন দপ্তরের ৪টি খাতে আজকে যে ব্যয়-বরাদ্দের দাবি এবং তার উপর এখন যে আলোচনা শুরু হচ্ছে তাতে আমি আমার কিছু বক্তব্য মাননীয় মন্ত্রী মহাশয়ের সামনে আপনার মাধ্যমে উপস্থিত করতে চাই।

মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি আপনার ভাষণের প্রথমে যে কথাটা বলেছেন—অবশ্য এই সুযোগে প্রথমে আপনাকে ধন্যবাদ দিতেই হয়, কারণ স্পিকার মহাশয় যেখানে কনভেনশন তৈরি করেছেন যে, আপনারা ভাষণের নামে যে সাহিত্য তৈরি করে যাবেন তার সবটাই পার্ট অফ দি প্রসিডিংস হবে, সেখানে আপনি আপনার বক্তব্য সংক্ষিপ্ত রাখবার চেষ্টা করেছেন। সেজন্য আপনাকে ধন্যবাদ। প্রথমে আপনাকে জিজ্ঞাসা করি, আপনি যে কথা বলেছেন—'ভারতে সর্ব প্রথম দলীয় প্রতীকের ভিত্তিতে পঞ্চায়েত নির্বাচনে অংশ গ্রহণ করবার জন্য নির্বাচন কমিশন দ্বারা স্বীকৃত রাজনৈতিক দলগুলোকে সুযোগ দান' এই সম্পর্কে। ইন দি ইয়ার ১৯২৩, ভারতবর্ষ তখনও স্বাধীন হয়নি—স্বাধীনতার সিদ্ধান্ত নেওয়া হয়েছিল। মাননীয় বিনয় চৌধুরি মহাশয় হাউসে আছেন—কংগ্রেসের সেদিন সৈনিক তিনি। তখনও বদ মতলব হয়নি—কমিউনিস্ট পার্টিতে নাম লেখান নি। সেদিন ডিসিসন নেবার প্রশ্ন দেখা দিয়েছিল যে, ভারতবর্ষ যদি স্বাধীন হয় তাহলে হোয়াট উইল বি দি কনস্টিটিউশন অফ ইণ্ডিয়া? সেদিন হাকিম আজমল খাঁ, চিত্তরঞ্জন দাস এবং মতিলাল নেহরু এই তিনজন যে সিদ্ধান্তে উপনীত হয়েছিল তা ছিল একই—'ভারতবর্ষ লিভ্‌স ইন ভিলেজ, তাই ভারতবর্ষ পঞ্চায়েতি রাজ দ্বারা পরিচালিত হবে।' আপনি ঐই বিষয়ে অবগত আছেন। তা যদি থাকেন তাহলে আপনারা তো দীর্ঘ ১৫ বছর ধরে কেন্দ্রে-রাজ্য সম্পর্ক নিয়ে অনেক বাক-বিতণ্ডা করেছেন যে রাজ্যের হাতে অধিক ক্ষমতা দিতে হবে, কিন্তু একবারও কি উল্লেখ করেছেন যে পঞ্চায়েতের হাতে অধিক ক্ষমতা দিতে হবে? আজকে একবারও কি আলোচনা করেছেন এই বিষয়ে? আজকে যদি গ্রামে প্রকৃত স্বরাজের কথা বলতে হয় তাহলে তো রাজ্যের কোনও দাবি থাকতে পারেনা, সরাসরি দাবি হবে পঞ্চায়েতের। এ আমাদেরই পঞ্চায়েত। ঐ বিনয়কৃষ্ণ চৌধুরি মাথা মুড়িয়ে আপনাদের মার্ক্সবাদে নাম লিখিয়েছেন। তার জাতও গেছে, কূলও গেছে, ভবিষ্যৎ কিছু নেই। এখন শুধু আছে দুর্নাম, আর কিছু নেই। আপনাকে যে কথা বলতে চাই যে আজকে বিচারের সময় এসেছে। ........**(গোলমাল)**.......... আজকে আপনারা দলীয় প্রতীক নিয়ে নির্বাচনে গ্রামের মধ্যে লড়িয়ে দিয়েছেন। আজকে সেখানে আইন-শৃঙ্খলার প্রশ্ন এসেছে। আজকে সমাজকে একেবারে প্রাইমারি স্তরে ভাগ করা উচিত কিনা এর ইভ্যালুয়েশন হওয়া দরকার! আজকে আপনাার এই ইভ্যালুয়েশন করুন। গ্রামাঞ্চলে আমাদের বক্তব্য ছিল একদল।. আজকে যারা দলহীন গণতন্ত্রের কথা বলেন, আমি সেখানে যাচ্ছি না। কিন্তু সাধারণ মানুষের মধ্যে দলীয় চেতনা জাগিয়ে একটা স্থায়ী বিরোধের সৃষ্টি করার অপচেষ্টা করছেন কিনা এবং দলীয় প্রতীক গ্রামস্তরে নিয়ে গিয়ে কি হচ্ছে, আজকে তার ইভ্যালুয়েশন হওয়া দরকার যে সুফল হচ্ছে কি না? পঞ্চায়েত মানে কি? পঞ্চায়েত মানে হচ্ছে ৫ জনে মিলে গ্রামের যা ভাল মনে করবেন তাই করবেন—সেটা দলের মতবাদ হোক, মার্ক্সবাদী হোক, আর গান্ধীবাদী হোক। আজকে সেখানে একটা স্থায়ী কলহের বীজ বপন করেছেন কি না? দ্বিতীয় হচ্ছে, যে

নির্বাচন করেছেন সেই নির্বাচন স্বাভাবিক এবং ইমপার্শিয়ালিটি কতখানি ছিল সেটা আপনি বিবেচনা করেছেন কি? আপনি এখন থেকে শুরু করেছেন। আপনি যে বিল এনেছেন, সিলেক্ট কমিটিতে নিয়ে গেছেন, এর মধ্যে নির্বাচনের অঙ্ক আছে। আজকে আপনারা যে কথা বলবার চেষ্টা করেছেন, আপনারা বলছেন যে পঞ্চায়েত সংশোধনের কাজ দ্রুত হচ্ছে, জাতীয় আলোচনা হচ্ছে। এই আলোচনার সূত্রপাত কিন্তু রাজীব গান্ধী করেছিলেন। পঞ্চায়েতের এই সংশোধনগুলি আমরাও চাই—মহিলা প্রতিনিধি ইত্যাদির জন্য যেগুলি আছে তফসিলি জাতির, ইলেকশন কমিশন, আয়-ব্যয় এবং গ্রামাঞ্চল থেকে উন্নয়নের কথা। এটা আপনারাও স্বীকার করেছেন। কিন্তু একথা আপনি কখনও স্বীকার করেন নি যে নির্বাচন নিরপেক্ষ হওয়া দরকার। কারণ আপনি তো বলেই দিয়েছেন আপনার ষড়যন্ত্রের কথা। আজকের কাগজে যা বেরিয়েছে, আপনি প্রতিবাদ করেন নি। আজকের কাগজে আছে যে আপনি অনুরোধ করেছেন জ্যোতি বাবুকে যে এই নির্বাচনটা আমাকে দাও, আমি কো-অর্ডিনেশন কমিটিকে এই পঞ্চায়েতে ভোটের ভার দিতে চাই। একথা কে বলেছেন? সূর্যকান্তবাবু জ্যোতিবাবুকে কো-অর্ডিনেশন কমিটির দ্বারা নির্বাচন পরিচালনার কথা বলেছেন।

[2-10 – 2-20 P.M.]

এখানে আপনারা লাগাচ্ছেন দুটি প্রধান সহায়ককে, এক হচ্ছে পুলিশ আর এক হচ্ছে ভূমিসংস্কারের নামে আপনাদের মানুষ যাদেরকে আপনারা বসাচ্ছেন। আজকে রেকর্ডেড বর্গাদার যারা সেই সমস্ত রেকর্ডেড বর্গাদারদের তুলে দিয়ে—যে যে সি. পি. এম. করে না, যে সেখানে আর কিছু করে না, আপনাদের যারা তলপিবাহক নয় তাদের তুলে দিয়ে আপনাদের মানুষকে বসাচ্ছেন। এর সঙ্গে এসেছে ডেভেলপমেন্ট, যেটাকে আপনারা রুর‍্যাল ডেভেলপমেন্ট বলছেন। বিভিন্ন প্রকল্পের মধ্যে আমাদের মূল কথা হচ্ছে দেশে দারিদ্র দূর করা। রুর‍্যাল ডেভেলপমেন্ট মানে এলিমিনেশন অফ প্রভার্টি। এই সমস্ত প্রগ্রামেতে যে বিভিন্ন পরিকল্পনা কেন্দ্রীয় সরকারের টাকায়, কেন্দ্রীয় সরকারের প্রকল্প যেগুলি আপনাদের মাধ্যমে রূপায়িত হচ্ছে কার সুবিধার জন্য আপনারা চেষ্টা করছেন? সব মিলিয়ে ২৫ পারসেন্ট পঞ্চায়েত এবং শুধু ওয়েস্ট দিনাজপুরে ৫০ পারসেন্ট পঞ্চায়েত কংগ্রেসের দখলে। কংগ্রেসকে বিধানসভায় এবং লোকসভায় পরাজিত করার জন্য আপনারা বি. জে. পি-র সঙ্গে হাত মিলিয়েছেন। বি. জে. পি-কে তুলে না ধরলে কংগ্রেসের ভোট ভাগ হবে না। সেইজন্য বি. জে. পি-র মিটিং-এ জ্যোতিবাবু ট্রাক দিয়েছে, জ্যোতিবাবু পুলিশ দিয়েছে, গাড়ি দিয়েছে জ্যোতিবাবু। আজকে বি. জে. পি-কে যদি আপনারা বাঁচাতে না পারেন তাহলে কংগ্রেসের ভোট ভাগ করা যাবে না। সেইদিন ময়দানের মনুমেন্টের তলায় জনসভায় কে হাত ধরে ছিল অটলবিহারী বাজপেয়ি-এর? এই মহামান্য জ্যোতিবাবু। এক দিকে ভি. পি. সিং, এক দিকে অটলবিহারী বাজপেয়ি-এর হাত জ্যোতিবাবু ধরেছিল। পঞ্চায়েত নির্বাচন শুরু হয় নি, আপনারা কোথায় মিটিং করেছিলেন? কলকাতার ময়দানে মিটিং হল না, মিটিং হল মেমারীতে মহারানী কোনারের নেতৃত্বে। আপনাদের এখন মহারাজা, মহারানী ছাড়া চলে না। আপনাদের বি. জে. পিকে বাঁচিয়ে রাখতে হবে তাই চেষ্টা করছেন। আপনাদের সমস্ত পরস্পর বিরোধী কথা। যেটা বলছিলাম ডেভেলপমেন্ট প্রোগ্রাম হচ্ছে এলিমিনেশন অফ পভার্টি। আমরা যেখানে ক্ষমতায় আছি—ইন মাই এরিয়া Congress wins. we are in majority. you are in

absolutely magre minority. আপনারা করছেন কি? একটা বেনিফিসিয়ারী কমিটি তৈরি করে দিচ্ছেন। যেখানে আমাদের গ্রাম পঞ্চায়েত এবং আপনাদের পঞ্চায়েত সমিতি সেখানে আপনারা কাজ করছেন পঞ্চায়েত সমিতি কাজ করছে। কংগ্রেসের পঞ্চায়েতের কোনও গুরুত্ব নেই। রাজীব গান্ধী এবং কংগ্রেস জওহর রোজগার যোজনা প্রকল্পের টাকা ডাইরেক্ট গ্রাম পঞ্চায়েত যাবে। কিন্তু তা যাচ্ছে না।

**(এ ভয়েস ঃ ডিসিসন রং নেওয়া হয়েছিল)**

আপনাদের ডিসিসন ঠিক হয় নি, I agree, I congratulate you for your comments. আপনারা রং ডিসিসন নিয়েছেন। আজকে ডেভেলপমেন্ট করতে গিয়ে যেখানে দেখতে পাচ্ছি আপনারা নেই সেখানে ডেভেলপমেন্ট বন্ধ। আপনাকে জিজ্ঞাসা করেছিলাম বাজেট সম্বন্ধে হোয়াট আর the principles of the budget? একটা ডেভিনিট পিরিওড, একটি ডেফিনিট প্রোজেক্ট একটা ডেফিনিট অঙ্ক নিশ্চয়ই হবে। আপনারা তা করছেন না। গোটা পঞ্চায়েতের অ্যাকাউন্টেবিলিটি কার কাছে? অ্যাকাউন্টেবিলিটি টু সি. পি. এম. ক্যাডার, টু দি সি. পি. এম খুদে ডিকটেটরস। পঞ্চায়েত, গ্রামপঞ্চায়েত সব স্মল সোভিয়েত। এই কনসেপশনকে বাদ দিতে হবে। সোভিয়েতের যে পলিসি ছিল সেটা হিউম্যান নেচারের এগেনস্টে, ভ্রান্ত ধারণা ছিল সেটা কোনও দিন টিকতে পারেনা। সেইজন্য সোভিয়েত সাম্রাজ্য ধ্বংস হয়েছে। ৬ মাস আগে কেউ ভাবতে পারেনি এই ভাবে ভাঙ্গতে পারে। সোভিয়েতের বিকজ অফ রং পলিসি যেটা হিউম্যান নেচারের এগেনস্টে ছিল সেইজন্য টিকতে পারে নি। চিনেতে একই অবস্থা, কিউবাতে একই অবস্থা। এখন কিউবাকে আমাদের তরফ থেকে চাল-ডাল পাঠাবার ব্যবস্থা করতে হবে। এই পথে থাকলে ক্ষমতায় থাকা যায় না। আজকে আপনারা পুলিশকে কাজে লাগাচ্ছেন, আপনারা জমি বন্টন করছেন কিন্তু কংগ্রেসকে যদি ডিফিট না দেয় তাহলে জমি থেকে উচ্ছেদ হয়ে যেতে হবে। আপনাদের মস্তান বাহিনী আছে, আইন শৃঙ্খলার প্রশ্নে তো কিছু বলা যাবে না। আজকে আপনাদেরকে ভোট দিতে হবে তবে সে শান্তিতে বাস করতে পারবে। তা না হলে হাল-লাঙ্গল সব যাবে। এই বিষয়গুলি দেখতে হবে। আজকে মূল কথা হচ্ছে ইরেসপেকটিভ অফ ল্যাংগোএজ, ক্রিড অ্যাণ্ড ভগমা সেটা হচ্ছে এলিমিনেশন অফ পভার্টি। আপনি বলতে পারবেন আজকে সাড়ে ছয় থেকে ৭ কোটি মানুষ এখানে বাস করে তার মধ্যে ৭৮ পারসেন্ট মানুষ গ্রামে বাস করে, ৭ কোটি মানুষের মধ্যে আর কত থাকে? ইন দি রেস্ট অব ইণ্ডিয়া—২৫ টু ২৮ পারসেন্ট লিভস বিলো দি পভার্টি লাইন। আর পশ্চিমবঙ্গে আপনি আজকে বলতে পারেন বিকজ অব দিস রুর্যাল ডেভেলপমেন্ট প্রোগ্রাম কত পারসেন্ট আপনার কার্যকালে অ্যাবোভ দি পভার্টি লাইন উইথ দি হেল্প অব দি ২৫ পয়েন্ট প্রোগ্রাম? আপনার সেই স্ট্যাটিসটিকস নেই। আমি এই সঙ্গে আপনাকে তুলনা করে দিচ্ছি, যেহেতু এর কোনও নির্দ্দিষ্ট পরিকল্পনা নেই, পিছনে কোনও নীতি নেই, ফলে মাননীয় অসীম দাশগুপ্তকে আর একটা আইন প্লেস করতে হচ্ছে। কিছুদিন পরে এর বিচার হবে। আপনি যখন টাকা দিচ্ছেন তখন তার একটা রিকভারি থাকবে না? পাবলিক ডিমাণ্ডস রিকভারি। আপনি যেটা প্লেস করছেন তার অ্যাকাউন্টেবিলিটি কেন থাকবে না পঞ্চায়েতে? পঞ্চায়েতে যে ব্যয় হচ্ছে তার অ্যাকাউন্টেবিলিটি থাকবে না? সেখানে ডুরেবল অ্যাসেটস ফর দি পিপল হবে না? আপনি বলতে পারেন আপনার এক বছরের কার্যকালে

ডুরেবল অ্যাসেটস কতখানি ক্রিয়েট করতে পেরেছেন? হাউ মেনি ম্যান-ডেজ ইউ হ্যাভ ক্রিয়েটেড ফর দি রেস্ট অব বেঙ্গল ডিউরিং ইওর টেনিওর অব ওয়ান ইয়ার'স অফিস হেয়ার? বলতে পারবেন না। তার কারণ এর কোনও অডিট নেই, কোনও হিসাব নেই। আমরা দেখছি, এই পঞ্চায়েতে বিভিন্ন ডিপার্টমেন্ট থেকে ফাণ্ড ডিসবার্স করা হচ্ছে, এর কোনও অ্যাকাউন্টেবিলিটি নেই। কোনও কো-অর্ডিনেশন নেই। ল্যাক অব কো-অর্ডিনেশন এখানে রয়েছে। আমার নেকস্ট পয়েন্ট হচ্ছে ল্যাক অব কো-অর্ডিনেশন সম্পর্কে। আপনার কোনও কো-অর্ডিনেশন নেই। রুর‍্যাল ডেভেলপমেন্ট পঞ্চায়েতকে কত টাকা দিল, সেচ দপ্তর কত টাকা দিল, ল্যাণ্ড রেভেনিউ কত টাকা দিল এবং কতখানি রিসোর্স মোবিলাইজেশন করল এই সমস্ত ব্যাপারে কোন অ্যাকাউন্ট আছে? কোনও অ্যাকাউন্ট নেই। তার কারণ কো-অর্ডিনেশন নেই। অডিট যখন হয় এবং অডিট অবজেকশন যেগুলো হয় তার জবাব কে দেবে? সি. এ. জি.র প্রশ্নের জবাব আমরা জেলান্তর পর্যন্ত পাই নি। কম্পট্রোলার অ্যাণ্ড অডিটর জেনারেল ইন্সপেক্টস অডিট আপ টু দি জিলা পরিষদ লেভেল। পঞ্চায়েত সমিতি অ্যাণ্ড তিন হাজার যে গ্রাম পঞ্চায়েত আছে, এদের অডিট কে করে? ই. ও. পি.? দুর্ভাগ্যের বিষয়, বন্যার সময়ে আমি তেইশদিন গ্রামে ছিলাম, আমি দেখেছি, আপনারা ই. ও. পি. কে সেখানে পাঠিয়েছেন। সে কিছুই জানে না পঞ্চায়েতের ব্যাপারে। সে ঘুরে বেড়াচ্ছে। যে বোঝেনা যে তার ফাংশন কি, এমন একজন অবাঙালি ই. ও. পি. কে সেখানে পাঠিয়েছেন। সে পঞ্চায়েতের ব্যাপারে কি বুঝবে—কি অ্যাকাউন্টেবিলিটি দেখবে? আপনি সেদিন বললেন যে পঞ্চায়েতে এক্সটেনশন অফিসারকে দিয়ে অডিট করাচ্ছেন। তিন হাজার গ্রাম পঞ্চায়েতে আদৌ অডিট হবে না কম্পট্রোলার অ্যাণ্ড অডিটর জেনারেলকে দিয়ে। কারণ এরজন্য প্রোপোর্শনেট এক্সপানশন অব এস্টাবলিশমেন্টস যেটা দরকার তা এখনও করা যায় নি। পঞ্চায়েতে যদি অ্যাকাউন্টেবিলিটি না থাকে, এক্সপার্টাইজ যদি না থাকে তাহলে এটা কখনই সঠিক ভাবে চলতে পারে না। একজন কামার যে কোনওদিন কামারের কাজ করেনি, তাকে যদি খুর বানাতে বলা হয় তাহলে সে কিছুতেই তা বানাতে পারবে না। সে কিছুতেই কাটারী বানাতে পারবে না। টাঙি বানাতে পারবে না যেটা কংগ্রেসকে মারবার জন্য দরকার হবে। পঞ্চায়েতে কো-অর্ডিনেশন কেন থাকবে না আপনি হোম (পার্সোনেল) ডিপার্টমেন্টকে বলবেন কোন ডিপার্টমেন্ট-এ কত টাকা যাচ্ছে, ইট শুড বি চ্যানেলাইজড অর ইনফর্মড অ্যাট লিস্ট টু দি পঞ্চায়েত ডিপার্টমেন্ট। জেলা পরিষদ থেকে গ্রাম পঞ্চায়েত পর্যন্ত নোডাল এজেন্সীর কথা, ত্রিস্তর পঞ্চায়েত ব্যবস্থার কথা আপনি বলছেন। এখানে আপনি যে নতুন প্রোপোজাল আনছেন, এখানে একটা কনফিউশন থেকে যাচ্ছে বলে আমার মনে হয়। গ্রাম সভার কথাটাই বলছি, এখানে একজিস্টিং আইনেই বলেছেন যে প্রতিটি গ্রাম পঞ্চায়েতে বছরে একবার করে মিটিং করতে হবে, যদিও ৬ মাস অন্তর, বছরে দুবার করে করার কথা। গ্রাম পঞ্চায়েত বছরে অন্ততপক্ষে একবার মিটিং করে বলবে কি তার পাওয়ার, কি তার দেওয়ার। তিন হাজার পঞ্চায়েত কি রিপোর্ট দিয়েছে যে তারা বছরে একবার মিটিং করেছেন? আজকে পঞ্চায়েতের ক্ষেত্রে অ্যাকাউন্টেবিলিটি যেখানে অবশ্যই থাকার কথা, যেখানে এই মিটিংগুলি হবার কথা, সেখানে যদি কেউ ডিফাই করে থাকে তাহলে মিটিং যদি ডাকতে হয়, এখনই তাহলে ৫৭ হাজার মিটিং ডাকতে হবে। কারণ প্রতিটি কনস্টিটিউয়েন্সীতে গ্রামসভা বলে যেগুলোকে ডিক্লিয়ার করেছেন সেখানে ৬ মাসে একটা করে মিটিং করতে বলেছেন।

[2-20 – 2-30 P.M.]

সেখানে আপনার সুপারভিসনের জন্য আপনার মনিটারিংয়ের কি হবে এবং অ্যাকাউন্টেবেলিটি কার কাছে হবে? আমাদের এখানে পঞ্চায়েতের সাবজেক্ট কমিটি বসানো হয়েছে, তারা একটা রেকমেনডেশন দিয়েছে, সেই সুপারিশের বিরুদ্ধে আমার একটা বিরূপ মন্তব্য আছে। এই হাউসের সদস্যকে দিয়েই পঞ্চায়েত কমিটির চেয়ারম্যান করা হয়েছে এবং তারা একটা রিপোর্ট পেশ করেছে। তারা যে কাজ করতে সুপারিশ করেছেন আমার মনে হয় এটা একটু ভেবে চিন্তে করা উচিত। আজকে আমরা দেখতে পাচ্ছি যে টিউবওয়েল ফর ইরিগেশনের জন্যও পঞ্চায়েতের পারমিশন নিতে হবে। আজকে যেখানে ৮৯ থাউসেণ্ড টিউবওয়েল ফর ইরিগেশন পারপাস তৈরি হচ্ছে সেখানে এগেন ৫০ পারসেন্ট ডিফাংক্ট হয়ে রয়েছে। সেখানে আজকে টিউবওয়েল বসাতে গেলেও পঞ্চায়েতের পারমিশন নিতে হবে এই যে সুপারিশ করা হয়েছে এটাকে আমি ঠিক ভাল মনে করছি না। আজকে আপনাদের স্মরণ করিয়ে দিতে চাই যে, পঞ্চায়েতের যে আইন আছে তাতে রিকনস্ট্রাকশন, অ্যাডিশন অ্যাণ্ড অল্টারেশনের জন্য গ্রাম পঞ্চায়েতের পারমিশন নিতে হবে। কলকাতায় বাড়ি তৈরি করতে গেলে যেমন প্ল্যান স্যাংশন করাতে হয়, তেমনি গ্রামের পঞ্চায়েত এলাকাতেও গ্রাম পঞ্চায়েতের পারমিশন নিয়ে বাড়ি তৈরি করতে হয়। কিন্তু গিভ এ একজেম্পল, একটিও কি দেখাতে পারবেন এই যে ৩ হাজার যে বাড়ি হয়েছে তারমধ্যে একটিতে কি অ্যাডিশন অ্যাণ্ড অল্টারেশন বাবদ পঞ্চায়েতের পারমিশন নিয়েছে? আপনার তো হাউসিং ডেভেলপমেন্ট রুর‍্যাল ডেভেলপমেন্টের অন্তর্ভূক্ত; সেখানে অ্যাকোর্ডিং টু পঞ্চায়েত আইনে আছে যে পঞ্চায়েতের জায়গায় পঞ্চায়েত ফিজ ফর কনস্ট্রাকশন করা উচিত। আপনার কতগুলি ক্ষেত্রে এটা ইমপ্লিমেনটেশন হয়েছে? কোনও জায়গাতেই করতে পারেন নি। তারপরে পঞ্চায়েতের আরেকটি হচ্ছে, এনক্রোচমেন্ট, এই যে জমি এনক্রোচমেন্ট হয়ে যাচ্ছে এত পঞ্চায়েতেরই প্রপার্টি। মাননীয় বিনয়বাবু প্রসঙ্গক্রমে বলেছেন যে, কিছু জমি উদ্বৃত্ত আছে। মাননীয় জ্যোতি বাবু গভর্নরের ভাষণের উপরে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবে বলতে গিয়ে বলেছিলেন যে, পঞ্চায়েত fees for construction আজকে এতবড় দায়িত্ব পঞ্চায়েতকে দিয়েছে, সেই জায়গায় কারা মালিক? আজকে পঞ্চায়েতের জমি এনক্রোচ করে নিচ্ছে, জবর দখল করে নিচ্ছে, সি. পি. এমের দুরন্ত বাহিনী আর পঞ্চায়েত কিছুই জানে না। এই সি. পি. এম বাহিনী ছাড়া আর কেউ তো এই জমি দখল করতে পারবে না। আজকে এই আইনের ব্যাপারে সমর বাউরা পঞ্চায়েতের চেয়ারম্যান হিসাবে যে রেকমেনডেশন দিতে গিয়ে বম্বেতে ৯ লক্ষ টিউবওয়েল আছে বলেছেন। কিন্তু সেখানে আজকে এখানে ৮৯ থাউসেন্ড টিউবওয়েল, তারমধ্যে ডিফাংক্ট। আজকে এই টিউবওয়েল বসাতে গেলে পঞ্চায়েতের পারমিশন নিতে হবে। হোয়াট ফর, কেন পারমিশন নিতে হবে? আজকে আপনার এক্সপারটাইজ কোথায় আছে পঞ্চায়েতে? আমি এই প্রসঙ্গে মাইনর ইরিগেশনে ক্ষেত্রে প্রস্তাব রেখেছি যে, গ্রাম পঞ্চায়েত মনিটারিং করুক। কিন্তু মাইনর ইরিগেশন দপ্তরের একটা ভ্যালিডিটি থাকার দরকার, কোথায় কতখানি অ্যাভেলেবিলিটি অফ গ্রাউণ্ড ওয়াটার সেটা না করলে চলবে না। সেখানে আপনার ভ্যালিডিটি, একস্ট্রাকশন এবং ইউটিলিটি এবং পোর্টেবল অফ ওয়াটার আছে কিনা দেখা দরকার, কিন্তু সেই ব্যবস্থা এখানে নেই। আজকে ড্রিংকিং ওয়াটার দেওয়ার ব্যাপারে যে ধরনের পঞ্চায়েতের উদ্যোগ

নেওয়ার দরকার ছিল সেই পরিমাণ উদ্যোগ আমরা দেখতে পাচ্ছি না। এরপরে নেকস্ট যে বিষয়টা সেটা হচ্ছে যে, পঞ্চায়েতের একটা বড় কাজ হচ্ছে গ্রামের দারিদ্রতা দূর করা। এই দারিদ্রতা দূর করতে গিয়ে আজকে দেখা যাচ্ছে যে, বেকারদের একটা বিরাট অংশ গ্রামাঞ্চলে বাস করে। কংগ্রেস আমলে ১৯৭৭ সাল পর্যন্ত এই গ্রামীণ শ্রমিকের সংখ্যা ছিল ৩০ লক্ষ, আর আজকে সেখানে ৫২ লক্ষ গ্রামীণ শ্রমিক। সুতরাং গ্রামীণ শ্রমিকের সংখ্যা বেড়েই চলেছে, ইউ নটরিয়াস people are responsible for the paup-erization of the people. আজকে এই যে বেকারের সংখ্যা বাড়ছে হাউ ডু ইট প্রোপ্রোজ যে এদের এনগেজমেন্ট করতে পারবেন? এদের এমপ্লয়মেন্টের কি ব্যবস্থা আপনি করেছেন? আপনারা তো গ্রান্ট দিচ্ছেন, সেস্রু ইত্যাদি করছেন, সেটা ফলো আপ করা যাচ্ছে কি? আজকে যেখানে সিকনেস অফ ইণ্ডাস্ট্রি বেড়েই চলেছে, তার ওপরে আবার পাওয়ার ডিপার্টমেন্ট যে রেগুলারাইজেশন দিয়েছে তাতে ৪০০ টাকার জায়গায় এখন ৮ হাজার ট্যাক্স দিতে হবে। এর ফলে ছোটছোট কারখানাতো বহু বন্ধ হয়ে যাবে। আজকে এগুলো মানিটারি করবার জন্য, ইনসেনটিভ দেওয়ার জন্য, টেকনিক্যাল গাইডেন্স দিয়ে মার্কেটিং হেল্প করার জন্য কি ব্যবস্থা নিয়েছেন এবং র মেটেরিয়াল সাপ্লাই করার জন্য কি প্রোজেক্টে প্রফাইলের ব্যবস্থা নিয়েছেন? আজকে কোয়ালিটি কন্ট্রোল অ্যাণ্ড মার্কেটিংও এর সঙ্গে যুক্ত, তার কি ব্যবস্থা নিয়েছেন? এই ব্যাপারে তো পঞ্চায়েতের একটা দায়িত্ব হওয়া উচিত। আমি এখানে যেকথা বললাম সেটা বিতর্কের বিষয় হলেও গভর্নমেন্টে আপনারা আছেন, আপনারা বিচার করবেন। আমরা দেখেছি আপনি একটা সংশোধনী আইনে বলেছেন স্কুল মাস্টার কিংবা ঐ জাতীয় যারা সরকারি এইড পায় তারা দাঁড়াতে পারবেন না, দাঁড়াতে হলে আগের থেকে ছুটি নিতে হবে। এই ব্যাপারে আপনি আপনার পার্টিকে জিজ্ঞাসা করেছেন তো? আপনার দল থাকবে তো? এই মাস্টাররা যদি না আসতে পারে তাহলে আপনার দল থাকবে তো? এর পরে দেখুন স্মল অন এ সাডেন বিফোর গিভিং এনি ওয়ার্ক এর পরে দল থাকবে তো? আজকে গ্রামাঞ্চলে শিক্ষার হার বলতে কি বোঝেন, ঐ শ্লেট পেন্সিল বিতরণ করা আর ২১ কোটি টাকা ব্যয় করলেন এতে কি সব শিক্ষা হয়ে গেল? মানুষ তো নিজের নামই লিখতে জানেনা, ঐ মহারানি মহারাজার দেশে গিয়ে দেখলাম সেখানে মানি অর্ডারে সই করতে পারে না টিপ সই দিয়ে টাকা নিতে হয়। এরজন্য কি ব্যবস্থা করছেন? এই জিনিসটা তো আপনি দেখবেন। আজকে এই যে জমিদারির ব্যাপারটা এটা ঠিক ভাবে ইউটিলাইজেশন হচ্ছে না, এর নেতৃত্ব কে দেবে? আজকে এই যে এনক্রোচমেন্ট হচ্ছে সরকারি রাস্তার উপরে, এই যে বাড়ি করল কারণ সে সি. পি. এম. নাম লিখিয়েছে—আপনি এটা দেখবেন কিনা? আজকে জমি যে এনক্রোচমেন্ট হচ্ছে তার ফেয়ার ডিস্ট্রিবিউশন হচ্ছে কিনা ম্যানিপুলেশন অফ রেকর্ডস হচ্ছে কিনা এটা কে দেখবে? আজকে গ্রামাঞ্চলে তহশিলদারদের অফিস থাকবে, আর. আই.-এর অফিস থাকবে, খাজনা আদায়ের ব্যবস্থা থাকবে এই ব্যাপারে আপনার কেন ডিক্লারেশন নেই? all land revenues will go to panchayat কত টাকা আসে আপনার? আজকে ঢাকের দায়ে তো মনসা বিকিয়ে যাবার জোগাড় হয়েছে, জমির ব্যাপারে বলছেন কিন্তু সেই ব্যাপারে কি আপনাদের কোন ব্যবস্থা আছে টু কালেক্ট দি ল্যাণ্ড রেভিনিউ? মাই স্পেসিফিক suggestion is that the entire land water will go acording to Law. সরকারের যে ব্যয় হয়, এবং সরকারের যে আদায় হয় সেটা বেশি কিনা তার জন্য সুপারভিসনের কি কোনও

ব্যবস্থা আছে অ্যাণ্ড দেয়ার small be no manipulation on that এখানে হরেকৃষ্ণবাবু ছিলেন আপনার আগে উইথ রিগার্ড টু পজিশন অফ ল্যাণ্ডের ব্যাপারে তিনি বলেছিলেন সে যখন ট্রান্সফার করে দিল একদিকে ডেবিট আর এক দিকে ক্রেডিট করে দিল সেই অধিকারটা দেবেন না কেন, আপনি এখানে যেটা করছেন ঐ সি. পি. এম. ছাড়া, সেসরুর কেউ পাবেনা, ব্যাঙ্ক লোন কেউ পাবেনা, ঐ ট্রেনিং কেউ পাবেনা। আপনার ট্রেনিং-র উদ্যোগকে আমি প্রশংসা করি। আপনি ট্রেনিং-র জন্য কি ব্যবস্থা করেছেন, কোথায় ট্রেনিং হবে, কত দিনের ট্রেনিং হবে, আজকে কেন প্রধানদেরই ট্রেনিং হবে, কেন মেম্বারদের ট্রেনিং হবে না অল আর পার্টিশিপেন্স হিয়ার। আমার ট্রেনিং হবে, স্পিকারের ট্রেনিং হবেনা, স্পিকারের ট্রেনিং হবে আমার ট্রেনিং হবেনা, আপনি ছিলেন ডাঃ, হয়ে গেলেন পঞ্চায়েত মন্ত্রী, আপনার কোনও ট্রেনিং হল না, আমিও এককালে পঞ্চায়েতে ছিলাম কিন্তু মূল কথা ট্রেনিং-র সিলেবাস কি হবে?

[2-30 – 2-40 P.M.]

হু আর দি trainers? What will be the duration of the training এবং আজকে যে আপনারা এখানে রেমুনারেশনের ব্যবস্থা করেছেন, হোয়াই নট ফর দি আদার? আপনারা প্রোপোরশন অনুযায়ী সভাধিপতি, সহ-সভাধিপতি, সভাপতি, সহ-সভাপতির প্রধান, উপ-প্রধানের ব্যবস্থা করেছেন, কিন্তু রেস্ট অফ দি মেম্বারস তারা কি করবে। তা নাহলে তো জওহর রোজগার যোজনায় ভাগ বসাবে, টি. ভি কিনে বসে থাকবে। আজকে এই যে কোনও অ্যাকাউন্টেবিলিটি নেই, এই যে কোনও চেকস নেই, এটা তো একটা মিসইউজ অফ ফাণ্ড হচ্ছে। আমাদের যত স্কেয়ার্স আছে তার মধ্যে রিসোর্স স্কেয়ার্স ইজ ওয়ান অফ আওয়ার প্রবলেমস। রিসোর্স কন্সট্রেইন্টস ইজ ওয়ান অফ আওয়ার প্রবলেম। আজকে এই রিসোর্সের উপর যদি নজরদারি, সুপারভিসন, কন্ট্রোল লস করেন তো ইউ আর wasting auray this scarce resource here এটা সি. পি. এম করছে বলেই কি আপনি তাদের ছেড়ে দেবেন। আপনিও তো ভাগ খেয়ে এসেছেন। আপনিও তো এক সময় সভাধিপতি ছিলেন, আমি জানিনা খেয়েছেন কি না? আপনি আজকে এটা তো দেখবেন? আপনি বুঝতে পারবেন, কোথায় কোথায় এই ট্রেনিং প্রোগ্রামের প্রয়োজন। এটাকে স্বাগত জানিয়ে, অনারিয়ামের ব্যবস্থা করে, রিকাস্ট করার জন্য আপনাকে অনুরোধ করছি। আপনি এটা দেখুন, আপনি এটা দেখতে গিয়ে আবার যেন ডুয়ালিটি না হয়? সেটা কনফ্লিক্ট না হয়? দেশে তো লেখাপড়া জানা মানুষ আছে, অল অন এ সাডেন, সাক্ষরতার নামে তো গ্রামে মানুষ শিক্ষিত হচ্ছে, এম. এ., বি. এ. পাশ করছে। এম. এ. বি. এ. পাশ করলেই যে পঞ্চায়েতে আসবে তা নয়, তবে মানুষকে তো মোটিভেট করতে হবে এবং পঞ্চায়েতের শুধু এটা একটা দায়িত্ব নয়, এটা একটা মেন্টালিটি সেবা। পঞ্চায়েতের সঙ্গে, এই ব্যবস্থা যদি করা হয় তাহলে স্টেট গভর্নমেন্টের প্রয়োজনীয়তা হয় না। যদি পঞ্চায়েত মজবুত হয় তবেই হবে। জানি, আপনাদের নাভিশ্বাস উঠবে। জানি, আমাদের দায়িত্ব আপনারা পালন করেছেন, সেজন্য আপনাদের ধন্যবাদ প্রাপ্য। আপনারা বলতেন পঞ্চায়েতে কেন নির্বাচন ১৪ বছর ধরে হয়নি? এটার তো ব্যাখ্যা চাই। আপনারা জানেন, পঞ্চায়েতের মধ্যে ১৯৫৪ থেকে ১৯৬২ একটা এলাবরেশন আইন হয়েছিল ও জেলা পরিষদ আইন এই দুটো আইনকে তখন চালু করা যায়নি, ক্ষমতার

ধারে পাশে আসেনি। প্রয়োগ করতে গিয়ে দেখলাম করা যাচ্ছে না। এই দুটো আইনে সামঞ্জস্য করা যাচ্ছে না। এই দুটো কম্পোজিট আইন। ১৯৭৩ সালে আমরা একটা কম্পোজিট আইন আনলাম। যেহেতু আপনাদের ১৪ জন, যেহেতু জ্যোতি বাবু ভোটে জিততে পারেনি, আপনারা ভোট বয়কট করেছিলেন বলে আমাদের পক্ষে তখন করা সম্ভব হয়নি। আমরা তো আপনাদের মতো ফাঁকা মাঠে গোল দিতে চাইনা। আপনারা সেটা চান, আমাদের জেলে পুরে দিয়ে, গুণ্ডা লেলিয়ে দিয়ে আপনারা ফাঁকা মাঠে নির্বাচন করতে চান। তাই তখন নির্বাচন করা সম্ভব হয়নি। আমরা চাই ডেমোক্রেটিক নির্বাচন। প্রথমবার বয়কট ছিল, দ্বিতীয়বার মেনে নিয়েছি। তারপর যে অ্যাসেট্‌গুলি তৈরি হবে সেটা মেইনটেইন কে করবে? আপনার জেলা পরিষদ একটা রাস্তা নিয়েছে, একটা ব্রিজ নিয়েছে, পঞ্চায়েতের উপর একটা বাঁধ তৈরি করছে, নলকূপ তৈরি করছে, কিন্তু সেগুলো একটা হ্যাণ্ডেলের জন্য পড়ে আছে। এগুলো কে মেইনটেইন করবে? এগুলোর মেইনটেইনের দায়িত্ব আজকে পঞ্চায়েতের উপর আপনি দিচ্ছেন না কেন? ডিউরেবল অ্যাসেটস সম্বন্ধে যে কথা আমি গোড়ায় বলেছি, এটা আজকে কি আপনি চেষ্টা করবেন না? আজকে শেষ কথা হচ্ছে এই যে সি. পি. এমের অপর নাম কোরাপ্ট পার্টি। সি. পি. এম, সি. মানে কোরাপশন, পি, মানে পার্টি এবং এম, মানে মার্ডারার। আপনি তো জানেন কিউবার প্রেসিডেন্ট ফিডেল কাস্তো যখন এখানে এসেছিল আমি তখন মিনিস্টার-ইন-ওয়েটিং। আমাকে যখন দায়িত্ব দেওয়া হল, তখন আমি সবাইকেই ইনভাইট করেছি, সবাই গেছেন। সেখানে মাখনবাবু গেছেন, জ্যোতিবাবু গেছেন, বিশ্বনাথবাবু গেছেন। আমি একে একে সবাইকে পরিচয় করিয়ে দিচ্ছি। বিশ্বনাথ বাবু, সি. পি. আই; মাখন পাল, আর. এস. পি; জ্যোতিবাবু, সি. পি. এম। ফিডেল কাস্ত্রো আমার চেয়ে সাত ফুট লম্বা, তিনি লাফিয়ে উঠেছেন। হোয়াই এম? এম মিনস মার্ডারার! আমি তখন বললাম দেয়ার আর টুয়েলভ ডিভিসন ইন সি. পি. এম। উনি তখন বললেন, হোয়াই দেয়ার ইজ সাচ ডিভিসন? আজকে আপনাদের পঞ্চায়েতে যে দূর্নীতি, এই দূর্নীতির বিচার করবে কে? আপনারা কটা দূর্নীতির অভিযোগ পেয়েছেন এবং কটা দূর্নীতির প্রতিকার করেছেন? আজকে আপনি আমাকে বলুন, মিসইউজ অফ ফাণ্ড, ডিফলকেশন, পিলফোরিং,—এগুলোর নো রেকর্ড অ্যাট অল। কোনও রেজিস্ট্রেশন রেকর্ড করা হচ্ছে না। সি. এ. জি-র রিপোর্ট আমি এখানে রেফার করতে পারছি না, আজকে আমরা দেখছি অনেক জায়গায় রেকর্ড পর্যন্ত নেই। ইউ হ্যাভ নট প্লেসড দি রিপোর্ট ইন সি. এ. জি। Grants are given to the Panchayats. There is no report of the grants received by the Zilla Parishad. ধারাবাহিকভাবে দৈনিক কাগজগুলিতে লেখা আছে—এই যে টাকা, এই টাকার রেকর্ড পর্যন্ত নেই। ইউটিলাইজেশন সার্টিফিকেট তো দূরের কথা। আপনাদের ১৪ বছর বয়স, ১৪ বছর ধরে জেলা পরিষদ এখন ইউটিলাইজেশন সার্টিফিকেট পর্যন্ত দেখাতে পারেনি। এই তো আপনাদের অবস্থা। কোটি কোটি টাকার দূর্নীতি হচ্ছে। আপনি বলছেন এখানে ৫০ পারসেন্ট অফ দি প্ল্যান এক্সপেণ্ডিচার উইল বি চ্যানেলাইজড থ্রু পঞ্চায়েত। কাজেই ৫০ পারসেন্ট যদি এক্সপেণ্ডিচার হয় তাহলে এবারে ৯১২ কোটি টাকা খরচ করেছেন, ১৪৮৪ কোটি টাকার প্ল্যান ছিল। আমি শুনেছি যে আপনারা ৯০৬ কোটি টাকা খরচ করতে পেরেছেন। এই যে টাকাটা চ্যানেলাইজড হচ্ছে—এটার সঙ্গে তো দূর্নীতি জড়িত রয়েছে, একটা করাপশন হচ্ছে, নেকশাস ডেভেলপ হয়েছে। আপনাদের কোনও এক্সপার্টাইজ নেই বলে সাব অ্যাসিস্ট্যান্ট

ইঞ্জিনিয়ার্স অ্যাণ্ড ইঞ্জিনিয়ারস—আমি পারসোনলি এক্সপ্লেন করেছিলাম। আজকে তো ঘোরতর দুর্নীতি শুরু হয়েছে। আপনি গোটা সমাজ কে এতে প্রাউড হওয়ার কোনও কারণ নেই, আজকে বাঙালি হিসাবে লজ্জিত, বাংলার নাগরিক হিসাবে লজ্জিত, স্বাধীন মানুষ হিসাবে লজ্জিত। করাপশনের প্রথম ঘাঁটি গ্রাম থেকে আরম্ভ করে জেলা পর্যন্ত এই পঞ্চায়েতের মাধ্যমে স্থাপন করেছেন। এত অভিযোগ—আপনি কটার তদন্ত করেছেন? আপনি কটা প্রতিকার করবার ব্যবস্থা করেছেন? আপনারা যে রকম ব্যবহার করেন ঠিক সেইরকম—বাচ্ছার চোখে কাজল দিলে সুন্দর লাগে কিন্তু সেই কাজল যদি কোনও কাপড়ে লাগানো যায় তাহলে সেটা নোংরা হয়ে যায়। আজকে এতবড় একটা জিনিস, এতবড় অস্ত্র উন্নয়ন—সব দূর্নীতির দায়ে ডুবতে বসেছে। কটা দূর্নীতির তদন্ত করেছেন? কটা প্রতিকার করেছেন? আমি তো পারসোনলি অভিযোগ আপনার কাছে পাঠিয়েছি। কটার সুষ্ঠু সমাধান হয়েছে? আমি যে সংস্থায় আছি—সেখানে দেখছি আপনার অফিসাররা আপনাকে ডাকেনা, আপনার অফিসাররা বলেন ইণ্ডিফেনসিবল। আমার এর বিরুদ্ধে বক্তব্য নেই, কিন্তু সি. এ. জি. যে মন্তব্য করেছে, আপনি এর প্রতিকার করবেন না? এতবড় আমাদের দেশ—দুর্নীতিতে ছেয়ে যাচ্ছে। আজকে যে ক্ষুদে চোর কালকে সে ডাকাত। আপনারা ১৭৬ জন এসেছেন এখানে আর গলা ফাটাচ্ছেন, আগে তো এঁরা কথাই বলতে পারত না। আজকে দুর্নীতি অভ্যেসে দাঁড়িয়েছে। একটা হ্যাবিচুয়েশন হয়ে গেছে। এর প্রতিকার করবেন না? আমি এর প্রতিকারের দাবি জানাচ্ছি। মাননীয় বিনয়বাবু আপনি তো বর্ষীয়ান নেতা—পঞ্চায়েতে যে দূর্নীতি হচ্ছে, আপনি এর প্রতিকার করবেন না? নির্বাচন সংক্রান্ত দূর্নীতি তো আমি ছেড়েই দিলাম। স্কোয়ারস রিসোর্স যা ছিল সেটা চ্যানেলাইজড হওয়া উচিত ছিল কিন্তু তা হচ্ছে না। রেকর্ডে চলে যাচ্ছে। পঞ্চায়েতের অফিস, আলমারি, সব জায়গাতে পঞ্চায়েতের অফিস নেই। ডাকাতি হয়ে যাচ্ছে চুরি হয়ে যাচ্ছে। কোনটা চুরি হচ্ছে? কালকে যে জহওর যোজনার টাকা এল তার কাগজপত্র সব চুরি হয়ে যাচ্ছে। সেই টাকাটা ১ মাসের মধ্যে খরচ করতে পারেন নি। সেটা চুরি হয়ে গেছে। কোথায় গেছে? গিয়ে দেখুন, মোপেড কিম্বা স্কুটারের দোকানে গেছে, একটা পাকাপাকি ব্যবস্থা হয়ে গিয়েছে। পঞ্চায়েতের সভাপতি হলেই জিপসী, সভাধিপতি হলেই তিনতলা বাড়ি, দুটো বাস, আর যদি আর একটু উপরে হয় তাহলে সল্টলেকে জায়গা এবং আর একটা দোতলা বাড়ি একটা নির্দিষ্ট ব্যবস্থা, কোটা ব্যবস্থা করা আছে।

[2-40 – 2-50 P.M.]

এই ব্যবস্থা দুর্নীতির, আপনি এটা ভাঙ্গবেন না। আমার কথা যদি অসত্য হয়, আমি সবচেয়ে বেশি খুশি হব। যদি আমি মিথ্যা প্রমাণিত হই, তাহলে আমি খুশি হব। আমি আতঙ্কিত। এই আমাদের দেশ, এখানে আমরা বাস করি। এসব আমাদের মেনে নিতে হবে? দুর্নীতিগ্রস্ত করে দিলেন। আজকে ৫৭ হাজার পঞ্চায়েত আছে। এখানে দূর্নীতিগ্রস্থ করে দিলেন। এখানে কংগ্রেস কমিউনিস্ট তফাত করছি না। পঞ্চায়েতের মাধ্যমে পাওয়া যায়, কিছু করা যায়, এটা একটা জীবিকা এই রকম হয়ে দাঁড়িয়েছে। আমাদের এখানে ৫২ লক্ষ আন-এমপ্লয়েড আছে রেজিস্ট্যারড। কিন্তু সমস্ত দূর্নীতিগ্রস্থ হয়ে যাচ্ছে আমি খুব বিব্রত বোধ করছি। আমাদের কাছে সহযোগিতা চাইলে সহযোগিতা করব। আমাদের মেম্বার ইনভলভড হলে সহযোগিতা করব, কিন্তু এই জিনিস চলে না। আপনারা বলবেন তদন্ত করতে এসেছিল

ওমুক জায়গা থেকে ওয়ারল্ড টিম এসেছিল, প্রশংসা করে গিয়েছে। একটা-দুটো প্রশংসা That does not mean it is universal সব সময়ে পাবেন। **(একটা চিৎকার ভেসে আসে।)** দ্যাট ম্যাড ম্যান শুড বি সেন্ট টু আলিপুর জেল। এই আবেদন করব, একটা সমাজকে দুর্নীতিগ্রস্থ হতে দেবেন না। আজকে প্রফেসার এবং ডাক্তার দুজনে বসে আছেন। আপনারা ওঁদের এই ব্যাপারে পরামর্শ দিন। পঞ্চায়েতের অধিকার, ক্ষমতা, রসদ এবং অর্থ আপনারা দেবেন, তার মানে লাইসেন্ট নয়, টু ক্রিয়েট প্যানিক অ্যামংস্ট দি পাবলিক। এইটা সুপারভিসন হচ্ছে না। যে সাবজেক্ট কমিটি তার রিপোর্টের সাথে একমত হতে পারলাম না। আমাদের ১৯ ভাগ জমিতে জল যায়। আপনারা বলতে চেয়েছেন ৩১ ভাগ জমি জল পায়। এতদিন খরা বলে চিৎকার করছিলেন, এখন ঝড়-জলের জন্য চিৎকার করছেন। জীবন থাকলে স্বাস্থ্যের প্রশ্ন আসে। কলকাতার স্বাস্থ্য ছাড়া গ্রামের স্বাস্থ্যের ব্যাপারে এর উপরে দায়িত্ব দেবেন বলেছিলেন। কতখানি দিতে পেরেছেন, কতখানি দিতে পারেন নি। কিন্তু ইনভলভড করেন নি। ইনভলভমেন্ট অফ পঞ্চায়েতস, কো-অর্ডিনেশন অফ দি হেলথ ডিপার্টমেন্ট করেন নি। এর সঙ্গে পঞ্চায়েতের কি সম্পর্ক, এর সঙ্গে কো-অডিনেশন আছে, কিনা, ইনফরমেশন আছে কিনা। রেজিস্ট্রেশন অফ বার্থস অ্যাণ্ড রেজিস্ট্রেশন অফ ডেথস—এটা পঞ্চায়েতের হাতে ছিল। আমি জানি পঞ্চাযেত প্রেসিডেন্ট ছিলাম। জন্ম-মৃত্যু পঞ্চায়েতের হাতে ছিল। আজকে পঞ্চায়েতের হাতে এই অধিকার থাকা উচিত বলে মনে করি। আজকে অগ্রগতির একটা প্রধান সোপান ইলেকট্রিসিটি। ডেভেলপমেন্টের সঙ্গে ইলেকট্রিসিটি জড়িত। কোন গ্রামে হবে, কোন গ্রামে হবে না, পঞ্চায়েতের ভূমিকা কি টুওয়ার্ডস ইলেকট্রিফিকেশন and maintenance of assets and instruments and apparatus and transformar. এতে পঞ্চায়েতের ইনভল্‌ভমেন্ট কোথায়? আজকে এইটা বলতে হবে। কোন প্রতিষ্ঠান থাকলে তার কর্মচারি দরকার। হাইকোর্ট বলেছেন, দি পঞ্চায়েত সেক্রেটারি শুড বি রিগ্রাডেড অ্যাজ গভর্নমেন্ট এমপ্লয়িস। হাইকোর্ট তাঁর রায়ে বলেছেন, –

"At the suggestion of the parties we make the following order that all the persons who are appointed as Secretaries and/or Assistant Secretaries of the Gram Panchayet constituted under the West Bengal Panchayet Act, 1973 are Government Employees under the Government of West Bengal and also are government servants and will be entitled to all benefits, privileges, emoluments, scales of pay etc. subject to the provisions as contained in the West Bengal Panchayet Act. 1973.

আজকে আপনারা এই বাজেটে পঞ্চায়েত কর্মচারি সম্পর্কে কোনও কথা বলেন নি। আজকে হাইকোর্টের রায়কে আপনারা ফ্লাউট করছেন, আপনারা মানছেন না। পারমানেন্ট এমপ্লয়ি সম্পর্কে বলেন নি। টেকনিক্যাল ইনডাকশনের দরকার আছে, সে ব্যবস্থা আপনারা করেন নি। পঞ্চায়েত সেক্রেটারির স্ট্যাটাস কি? দে আর গভর্নমেন্ট সারভেন্টস অর নট? হাইকোর্টের অর্ডারে বলছেন, দে আর গভর্নমেন্ট। এইটা বিচার হয়েছে ১৯৭৩তে। সি. আর. নং ২৩৯২। এই জাজমেন্ট হয়ে গিয়েছে। আজকে এদের সম্বন্ধে কি করবেন? আই বিলং টু কংগ্রেস। আই ডু নট বিলং টু এনি স্যাটেলাইট পার্টি। পঞ্চায়েতে যে আর, আর নামে

কিছু কর্মী আছে, হু আর দে? হোয়াট ইজ দেয়ার ফ্যাংশন?

আজকে এই জিনিসটা আমাদের বলবেন। একটা প্রতিষ্ঠান থাকলে সেখানে কর্মচারিরা থাকবেন এবং সেই কর্মচারিদের কথা বলতে হবে। একটা প্রতিষ্ঠান থাকলে তার ঘর করতে হবে। আপনি কিছু কিছু ঘরের কথা বলেছেন কিন্তু সেখানে কেন সবগুলি ইউনিফর্ম হবে না বুঝতে পারছি না। আজকে আমি জানতে চাই যে কেন সব পঞ্চায়েত এক নিয়মে চলবে না? কারুর বাড়ির দাওয়ায়, সি. পি. এমের অফিসে কেন পঞ্চায়েতের অফিস হবে? পরিশেষে আর একটা কথা বলতে চাই। আমাদের সময় ১৯৭৩ সালে একটা আইন হয়েছিল এবং সেখানে পঞ্চায়েতের ব্যাপারে ধারণা ছিল যে পঞ্চায়েতে যারা ইলেকটেড হয় দে discharge three function one executive and the next legislative function. আমরা যেটা করি এখানে, They are treated as legislator in the villages and the third, the judiciary also. They are the judge, the people there. সামান্য ঝগড়া, বিবাদ বা মারামারি যদি হয় তাহলে তারা পঞ্চায়েতের কাছে যায়। অর্থাৎ সেখানে ন্যায় পঞ্চায়েতের যে কনসেপ্টটা ছিল এটার সম্বন্ধে নতুন এই সরকার কি ভাবছেন বা তাদের ধ্যান ধারণা কি সেটা আমরা জানতে চাই। ইট ইজ new system of panchayat, elected judgement elected judiciary এটা অন্য দেশে হয়নি। ১৭৫০ সালে গোপাল was elected the king of Bengal, the founder of pal dynasty. এবং গান্ধীজীর নেতৃত্বে কংগ্রেস যে আইন করেছিল যে ইলেকটেড পঞ্চায়েত প্রতিনিধিদের হাতে বিচার ব্যবস্থা তুলে দেওয়া হোক। এ সম্বন্ধে আপনারা কি ভাবছেন সেটা একটু বলবেন। অবশ্য সি. পি. এমের হাতে সব দেবেন না তাহলে সব কংগ্রেসের সমর্থকদের গলা কেটে নেবে। তারপর ডিলিমিটেশন যেটা করতে চাইছেন সে সম্বন্ধে কয়েকটা কথা বলছি। কোন জায়গায় ১ হাজার, কোন জায়গায় ৫০০ ভোটার—আই exercise one vote and other man living their, exercise two votes এটা কি আপনি গ্রাম স্তরে হতে দেবেন? আই leave it on your consent to decide. এই যে বৈষম্য রাইট from the begining. যেখানে বার্থ অব ডেমোক্রাসি—এই সমস্ত কারণে যেহেতু অবাস্তব, অসত্য সত্যের বিকৃতি এরমধ্যে রয়েছে তাই এটা সমর্থনযোগ্য নয়। সেইজন্য আমি পঞ্চায়েত ও গ্রাম উন্নয়ন দপ্তরের মন্ত্রী মহাশয়ের ৫৯/৬০/৬২/৬৩ নং গ্রান্ট সর্বশক্তি দিয়ে বিরোধিতা করছি।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পঞ্চায়েত ও গ্রাম উন্নয়ন মন্ত্রী মহাশয় আজ এই সভায় যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তা সমর্থন করে কয়েকটি কথা আপনার মাধ্যমে এই সভায় রাখছি। স্যার, প্রাথমেই আমি বিরোধীদের আনা সমস্ত কাটমোশনের বিরোধিতা করছি। জয়নাল সাহেব সঠিকভাবেই বলেছেন যে ১৯২৩ সালে কংগ্রেস এবং গান্ধীজি তারা পঞ্চায়েতিরাজের কথা বলেছিলেন। এখন সে ব্যাপারে যদি কৈফিয়ত চাইতে হয় তাহলে সে কৈফিয়ত তো আমরাই কংগ্রেসের কাছে চাইব। ২৩ সালের পর ৪৭ সালে ভারত স্বাধীন হয়েছে, আজকে '৯২ সাল, এই ৪ দশকে আমার জিজ্ঞাস্য, আমাদের দেশে পঞ্চায়েতিরাজ গঠনের ক্ষেত্রে কংগ্রেস কি করেছে তার জবাব তারা দেবেন কি? পরবর্তীকালে বলবন্ত রাও মেহেতা কমিশন হয়েছে, আরও কমিশন হয়েছে, ইন্দিরা গান্ধীর জীবিত অবস্থায় সারকারিয়া কমিশন হয়েছে—কেন্দ্ররাজ্য সম্পর্কের ব্যাপারে, ক্ষমতার

বিকেন্দ্রীকরণের প্রশ্নে কিন্তু সেইসব প্রস্তাব ওরা কার্যকরি করেন নি। যখন সেইসব প্রস্তাব কার্যকরি করার দাবি উঠেছে তখন ওরা তার বিরোধিতা করেছেন।

[2-50 – 3-00 P.M.]

স্বাধীনতার পরবর্তীকালে আমরা দেখেছি যে ৭৮ সাল পর্যন্ত আমাদের রাজ্যের পঞ্চায়েত ব্যবস্থা, সেই পঞ্চায়েত ব্যবস্থাতে কোনও নির্বাচন হয়নি। ৭৮ সালের আগে প্রায় ১৮ বছর পশ্চিমবঙ্গে পঞ্চায়েতের কোনও নির্বাচন হয়নি। আমরা প্রথম এসে পশ্চিমবাংলায় প্রথম পঞ্চায়েত নির্বাচন করেছি। ১৯৭৯ কেরালাতে প্রথম বাম এবং গণতান্ত্রিক ফ্রন্ট সরকার তারা নির্বাচন করেছিল পঞ্চায়েতের। পরবর্তী কালে ৮৪ সালে তারা এসে সেই পঞ্চায়েতকে ভেঙে দিলেন। ত্রিপুরাতে বামফ্রন্ট সরকারকে তারা জালিয়াতি করে ক্ষমতা থেকে সরিয়ে দেবার পর সেখানকার যে পঞ্চায়েত, সেই পঞ্চায়েত ব্যবস্থাকে তারা ভেঙে দিয়েছিলেন। মহারাষ্ট্রতে আমরা দেখেছি ৭৯ সালের পর ১১ বছর পর গত বছর তারা নির্বাচন করেছেন। গুজরাটে এখন যে সরকার রয়েছে এবং স্বাধীনতার পরবর্তীকাল থেকে গুজরাটে কংগ্রেসের সরকার ছিল, কিন্তু গুজরাটে কোনও পঞ্চায়েতের নির্বাচন হয়নি। আমরা ভারতবর্ষের মধ্যে দু-একটি অকংগ্রেসি রাজ্য অন্ধ্র, কর্ণাটক, যদি দেখি কংগ্রেস যখন রাজত্বে ছিল তখন তারা কোনও নির্বাচন করেন নি। অন্ধ্র, কর্ণাটকে সেখানে যখন অকংগ্রেসি সরকার ছিল, জনতা দলের সরকার ছিল, তেলেগু দেশমের সরকার ছিল, তখন সেখানে নির্বাচন হয়েছিল। তাই আমার প্রশ্ন ২৩ সালের কথা আপনি তুলেছেন, কিন্তু ৪৭ সালের থেকে ৯২ সাল পর্যন্ত এই সাড়ে চার দশকে কংগ্রেসের প্রতিশ্রুতি, গান্ধীজীর প্রতিশ্রুতি, সংবিধানে উল্লিখিত নীতি তাকে কার্যকরি করার জন্য কংগ্রেস তো কোনও ব্যবস্থা গ্রহণ করেন নি, তাদের পক্ষে করা সম্ভব হয়নি। কারণ ওদের দলে কোনও গণতন্ত্র নেই। দীর্ঘদিন ধরে অ্যাডহক ভিত্তিতে তারা দল চালাচ্ছেন। সর্বশেষ যে কংগ্রেসের নির্বাচন হল, তাতে কি দেখলাম, সর্বোচ্চ যে কমিটি, ওয়ার্কিং কমিটিতে নির্বাচন হল, নির্বাচিত সদস্যদের পদত্যাগ করিয়ে তাদের আবার পুনরায় মনোনীত করলেন। তাই আজকের এই হাউসে দাঁড়িয়েছে কংগ্রেসের কাছ থেকে আমরা অন্তত গণতন্ত্রের কথা শিখব না। আমরা পশ্চিমবঙ্গে তিন তিনটে পঞ্চায়েতের নির্বাচন করে দেখিয়ে দিয়েছি, এই রাজ্যে কি ভাবে আমরা গণতন্ত্রকে সম্প্রসারিত করেছি তৃণমূল পর্যন্ত গণতন্ত্রকে পৌঁছে দিয়েছি। এটা শুধু আমার কথা নয়, ওরা অনেক সমালোচনা করলেন, কিন্তু আজকে এই কলকাতায় দাঁড়িয়ে ৮৮ সালে যুব ভারতী ক্রীড়াঙ্গনে আমাদের ভারতবর্ষের তৎকালীন প্রধানমন্ত্রী তিনি এসে বলে গিয়েছিলেন পশ্চিমবঙ্গের পঞ্চায়েত মডেল পঞ্চায়েত। শুধু ভারতবর্ষের অভ্যন্তরে নয়, পৃথিবীর বিভিন্ন দেশ থেকে প্রতিনিধিরা এসেছেন এসে পশ্চিমবঙ্গের পঞ্চায়েত সম্পর্কে তাদের যা মন্তব্য সেই মন্তব্য তারা করেছেন এবং গোটা দেশবাসী তারা এই সম্পর্কে জানেন। কাজেই এই সব কথা তাদের মুখে শোভা পায় না। এবং পঞ্চায়েতের ভেতর দিয়ে আমরা যেটা করেছি, উনি বলেছেন বংশানুক্রমিক ধরে ওরা পঞ্চায়েত চালিয়েছেন, ঐ জয়নাল সাহেবের পিতা, তাঁর ঠাকুরদা পঞ্চায়েত চালিয়েছেন। আমরা তো এই জায়গাটাতে জোর দিতে চাইছি যে হ্যাঁ, দীর্ঘদিন নির্বাচন হয়নি, ১৮ বছর নির্বাচনে হয়নি পশ্চিমবঙ্গে, কিন্তু যে নির্বাচন হয়েছিল, সেখানে সেই নির্বাচনের ভিতর দিয়ে যে পঞ্চায়েত পশ্চিমবাংলায় ক্ষমতায় ছিল, সেই পঞ্চায়েত চালাত কায়েমী স্বার্থরা, সেই পঞ্চায়েতে সর্বজনীন ভোটাধিকার ছিল না,

ঐ জয়নাল সাহেবের বাপ, ঠাকুরদারা পঞ্চায়েত চালাতেন এবং সেই পঞ্চায়েতের হাতে কার্য্যত কোনও ক্ষমতা ছিল না। আমরা বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর আজকে পঞ্চায়েতের যারা প্রতিনিধিত্ব করছে, তারা মোট জনসংখ্যার প্রায় ৮৫ ভাগ, সেই অংশের মানুষের প্রতিনিধিত্ব তারা গ্রামাঞ্চলে করছে। এটাই হচ্ছে আমাদের রাজ্যের পঞ্চায়েতের সাফল্য। তারা শিডিউল কাস্ট এবং শিডিউল ট্রাইবদের কথা বলে কুম্ভীরাশ্রু বর্ষণ করেন। মহিলাদের অধিকারের কথা বলে কুম্ভীরাশ্রু বর্ষণ করেন, কিন্তু আমাদের রাজ্যে আমরা প্রথম এই কাজ করেছি, পঞ্চায়েতের ভিতর দিয়ে শিডিউল কাস্ট এবং শিডিউল ট্রাইবদের যে প্রতিনিধিত্ব, তা করার সুযোগ আমরা দিয়েছি। মহিলাদের প্রতিনিধিত্ব করার সুযোগ দিয়েছি। এই অধিবেশনে নূতন করে আমাদের সরকার পক্ষ থেকে বিল আনা হয়েছে, যে বিলের ভিতর দিয়ে আমরা এই অধিকারকে আরও সম্প্রসারিত করতে চেয়েছি। আমরা ৩০ ভাগ মহিলাদের রিজার্ভেশন করতে চেয়েছি। আমরা শিডিউল কাস্ট, শিডিউল ট্রাইবদের জন্য এক তৃতীয়াংশ আমরা রিজার্ভেশন করতে চেয়েছি। কাজেই আমরা গণতন্ত্রকে সম্প্রসারিত করেছি। এবং এই কাজ করা সম্ভব হয়েছে গ্রামাঞ্চলে আমাদের যে পিছিয়ে পড়া মানুষ আছে, পঞ্চায়েতকে সঙ্গে নিয়ে, বামফ্রন্ট সরকার কে সঙ্গে নিয়ে গোটা রাজ্যে ভূমি সংস্কারের যে আন্দোলন হচ্ছে, যে আন্দোলনের ভিতর দিয়ে—জয়নাল সাহেবের গায়ে খুব জ্বালা ধরেছে, তিনি দেখতে পেলেন না, গোটা রাজ্যে ১৪ লক্ষ বর্গাদার সব নাকি সি. পি. এম. এর, এটা তো আমাদের গর্বের কথা, ১৪ লক্ষ বর্গাদার তাদেরকে বর্গাদারের অধিকার দিয়ে আমরা তাদের প্রতিষ্ঠিত করেছি। আজকে পঞ্চায়েতে তাদের প্রতিনিধিত্ব হয়েছে, প্রান্তিক চাষী, ক্ষেত মজুরদের, ছোট চাষীদের প্রতিনিধিত্ব হয়েছে। আজকে গ্রামাঞ্চলে যে পঞ্চায়েতি ব্যবস্থা আমরা তৈরি করেছি, সেখানে শুধু কায়েমী স্বার্থের প্রতিনিধিত্ব নেই, জয়নাল সাহেবের ভাষা, তাঁর বাপ ঠাকুরদার বছরের পর বছর এক ছত্র ভাবে তারা পঞ্চায়েত পরিচালনা করেন, বর্ত্তমান পঞ্চায়েতি ব্যবস্থায় তা নেই। আজকে ওঁরা গণতন্ত্রের কথা বলছেন! গোটা ভারতবর্ষে বার বার ত্রিস্তর পঞ্চায়েত নির্বাচনের মধ্যে দিয়ে আমরা দেখিয়ে দিয়েছি কি ভাবে গণতন্ত্রকে সম্প্রসারিত করতে হয়। জয়নাল সাহেব কিছু স্ববিরোধী কথা বলে গেলেন। তিনি একদিকে বললেন, 'আপনারা কেন কেন্দ্র রাজ্য সম্পর্ক পুনর্বিন্যাসের দাবি করছেন?' অপর দিকে বললেন, 'আপনারা কেন পঞ্চায়েতের হাতে ক্ষমতা দিচ্ছেন না?' তিনি কি জানেন না আমাদের রাজ্যে পঞ্চায়েতের হাতে কি ক্ষমতা দেওয়া হয়েছে? হয় তিনি জানেন না, না হয় তিনি সব জেনেও ভুল কথা বলে হাউসকে বিভ্রান্ত করছেন। তিনি অবশ্যই জানেন যে, আমাদের গোটা রাজ্য বাজেটের ৫২ ভাগ টাকা—৫০ ভাগেরও বেশি টাকা—পঞ্চায়েতের ভেতর দিয়ে খরচ হচ্ছে। সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে, আগামী দিনে শিক্ষার দায়িত্ব, বিদ্যুতের দায়িত্ব, সেচের দায়িত্ব পঞ্চায়েতের হাতে তুলে দেওয়া হবে। অবশ্য এসবে ওঁদের গায়ে জ্বালা ধরতে পারে, এসব ওঁদের নাও সহ্য হতে পারে, তা বলে স্ববিরোধী কথা বলে মানুষকে বিভ্রান্ত করতে হবে? ওঁদের সময়ে পঞ্চায়েতের হাতে কি দায়িত্ব দেওয়া হত? চৌকিদারের মাইনে দেওয়া ছাড়া সারা বছর গ্রাম পঞ্চায়েতের প্রধানের হাতে আর কোনও কাজ ছিল না। বছরে ১৩০০ টাকার বাজেট বরাদ্দ ছিল! ঐ টাকা দিয়ে গোটা বছরে সারা পশ্চিম বাংলায় কি উন্নয়নমূলক কাজ হত? টিউবওয়েলের ব্যাকেট খারাপ হয়ে গেলে গ্রামের মানুষদের মাস-পিটিশন নিয়ে ব্লক অফিসে যেতে হত। কংগ্রেস আমলের বহু টিউবওয়েল আমরা ক্ষমতায়

আসার পর মাটির তলা থেকে তুলে সংস্কার করেছি। আজকে এখানে পঞ্চায়েতের কথা বলছেন, অথচ গ্রামে সামান্য টিউবওয়েলগুলি পর্যন্ত ওঁরা সংস্কার করতেন না। আমরা এসে সেগুলোর সংস্কার করেছি। তবুও আমি এ কথা ওঁদের বলতে চাই যে, আমাদের পঞ্চায়েত ব্যবস্থার স্বীকৃতি আমরা ওঁদের কাছ থেকেও পেয়েছি। এবং রিজার্ভ ব্যাঙ্কের রিপোর্টেও সেই স্বীকৃতি আছে। ওঁদের দলের এক সময়ের বিহারের মুখ্যমন্ত্রী এবং শিডিউলড কাস্ট ও শিডিউলড ট্রাইব কমিশনের চেয়ারম্যান ছিলেন শ্রী মহামায়াপ্রসাদ সিংহ, তিনি তাঁর রিপোর্টে বলেছেন, 'পশ্চিমবঙ্গে বামফ্রন্ট রাজত্বে শিডিউলড কাস্ট এবং শিডিউলড ট্রাইবরা যে ধরনের নিরাপত্তার মধ্যে আছে তা গোটা ভারতবর্ষে নজিরবিহীন। পশ্চিমবঙ্গের পঞ্চায়েতের পক্ষে ওয়ার্ল্ড ব্যাঙ্কের রিপোর্ট আছে। রাজীব গান্ধীরও স্বীকৃতি আছে।

আজকে ডাঃ জয়নাল আবেদিন পঞ্চায়েতের দ্বারা পরিচালিত বিভিন্ন কর্মসুচির টার্গেট পূরণ এবং সম্পদ সৃষ্টির প্রসঙ্গে প্রশ্ন তুলেছেন। তিনি মন্ত্রী মহাশয়ের কাছে প্রশ্ন রেখেছেন যে, 'জওহর রোজগার যোজনায়' বর্তমান বছরে কত সম্পদ সৃষ্টি হয়েছে? ঠিক এই নির্দিষ্ট প্রশ্নটিরই উত্তর মন্ত্রী মহাশয় এই সভায় ইতি-পূর্বেই রেখেছেন। তিনি বলেছেন, ১৯৯০-৯১ সালে এই বাবদ ৫ কোটি ১৬ লক্ষ ৮০ হাজার শ্রম দিবস সৃষ্টি হয়েছে ১৭০ কোটি ৩৯ লক্ষ টাকা ব্যয় করে। এর ফলে ২৬,৩০০ মেট্রিক টন খাদ্য-শস্য পাওয়া গেছে। এর মধ্যে দিয়ে ১৯৯১-৯২ সালে, ১৯৯১ সাল থেকে ১৯৯২ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত ২ কোটি ৯৯ লক্ষ ৯১ হাজার শ্রম দিবস সৃষ্টি হয়েছে। এটা কি মাননীয় সদস্য জানেন না? জানেন ঠিকই জেনে উষ্মা বশত ঐসব কথা প্রকাশ করলেন। এ ক্ষেত্রে আমাদের যে টার্গেট ছিল—লক্ষ্য ছিল—তার ৯৮ ভাগই আমরা রীচ করতে পেরেছি। তারপর তিনি 'ট্রাইসেম', আই. আর. ডি. পি. নিয়েও প্রশ্ন তুলেছেন। গ্রামীণ কর্মসংস্থান সংক্রান্ত প্রশিক্ষণ নিয়েও কিছু কথা বলেছেন। এই সমস্ত ক্ষেত্রে কর্মসংস্থানের সুযোগ সৃষ্টির হিসাব মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর বাজেট বক্তৃতার মধ্যে বলেছেন। আমাদের বর্তমান বছরের আর্থিক সমীক্ষার মধ্যেও সেই হিসাব আছে। সেই হিসাবে আমরা দেখতে পাচ্ছি যে, ১৯৯০-৯১ সালে স্বনিযুক্ত প্রকল্পে ৩ লক্ষ ১৫ হাজার ৪২২ জনকে কর্মসংস্থানের সুযোগ করে দেওয়া সম্ভব হয়েছে। মাথা পিছু ৭,০৭৯ টাকা ৮ পয়সা করে বরাদ্দ করা হয়েছে। এর একটা অংশ ঋণ এবং একটা অংশ অনুদান। ১৯৮৫ সাল থেকে ১৯৯০ সালের মধ্যে, ৭ম যোজনা শেষ হয়েছে, এই সময়ের মধ্যে স্বনিযুক্ত প্রকল্পের ক্ষেত্রে আমরা টার্গেটের বেশিতে রীচ করতে পেরেছি। ১২৮%-এ আমরা রীচ করতে পেরেছি। ৩৭% শিডিউলড কাস্ট এবং শিডিউলড ট্রাইবকে এবং ২৪% মহিলাকে স্বনিযুক্তি প্রকল্পের ভেতর আনতে পেরেছি। ১৯৯১-৯২ সালে ১,৮৫,৩৩২ জনকে—'৯২ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত ট্রেনিং দিতে পেরেছি। অথচ আজকে ওঁরা এই সমস্ত জিনিস দেখতে পাচ্ছেন না। জয়নাল আবেদিন সাহেব জেনে রাখুন গ্রামাঞ্চলে বিভিন্ন স্বনিযুক্তি প্রকল্পের অধীন আই. আর. ডি. পি. প্রকল্পে যুবকদের এবং মহিলাদের ট্রেনিং দেওয়া হচ্ছে। ট্রেনিং-এর মধ্যে দিয়ে আই. আর. ডি. পি. এবং অন্যান্য স্বনিযুক্তি প্রকল্পে যারা যুক্ত হচ্ছে তাদের ইকুইপড করারও চেষ্টা হচ্ছে।

[3-00 – 3-10 P.M.]

তাঁরা আজকে স্থায়ী সম্পদ সৃষ্টি করার কথা বলছেন। আপনারা কি স্থায়ী সম্পদ সৃষ্টি

করেছেন? আপনাদের মুখে এই কথা শোভা পায় না। যাঁরা পঞ্চায়েতের জন্য ১৩০০ টাকা বাজেট বরাদ্দ করেন তাঁদের এই হাউসে কৈফিয়ত চাওয়ার অধিকার নেই। যাঁরা স্বাধীনতার ৪৫ বছর পরেও গোটা ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে পঞ্চায়েতি ব্যবস্থা কায়েম করতে পারেন না বামফ্রন্ট সরকারের সমালোচনা করার অধিকার তাঁদের নেই। আমরা স্থায়ী সম্পদ সৃষ্টি করেছি। ১৯৯০-৯১ সালে মন্ত্রী মহাশয় বাজেট বিবৃতিতে হিসাব দিয়েছেন। ৫ হাজার ২৯৭টি সেচের জন্য কুয়ো তৈরি করেছেন। ২ হাজার ৩৩টি পুকুর সংস্কার করেছি। ৭৫২ কিলোমিটার ফিল্ড চ্যানেল তৈরি হয়েছে। ২ হাজার ৯৯টি খাল, পুকুর সংস্কার করেছি। পতিত জমি চাষে রূপান্তর করার জন্য, ভূমি সংস্কার করার জন্য, বন্যা প্রতিরোধের জন্য বিভিন্ন প্রকল্প গ্রামাঞ্চলে করেছি। শুধু তাই নয়, এই সময়ের মধ্যে আর্থিক সামাজিক যে সমস্যা আছে সেই সমস্যাকে সামনে রেখে বিভিন্ন কল্যাণমূলক কাজ করার চেষ্টা করেছি। আপনি পানীয় জলের কথা বলেছেন। আমরা ১ বছরের মধ্যেই ২২ হাজার ৪৬১টি পানীয় জলের জন্য টিউবওয়েল বসিয়েছি। ৪ হাজার ৮৮২টি স্কুল গৃহ নির্মাণ করেছি। ৪ হাজার ৯৩০টি গ্রামাঞ্চলে গরিব মানুষদের গৃহ নির্মাণের যে জায়গা সেই জায়গা সংস্কার করেছি। এবং ২০৭টি গৃহ নির্মাণ করেছি। ৬ হাজার ৩৬৫টি স্যানিটারি ল্যাট্রিন্স গ্রামাঞ্চলে তৈরি করেছি। ৯৯১টি পঞ্চায়েত ভবন নির্মাণ করেছি। ওঁরা বলছেন, আমরা নাকি যে পঞ্চায়েত অফিস করেছি, সুবিধামতো জায়গায় পঞ্চায়েতের কাগজপত্র রেখে দিয়েছি। ওঁরা বলুন, ১৯৭৮ সাল পর্যন্ত ক্ষমতায় ছিলেন। ক'টা গ্রাম পঞ্চায়েতের অফিস তৈরি করেছেন? সাড়ে ৩ হাজার গ্রাম পঞ্চায়েত আছে। ক'টা অফিস আপনাদের আমলে ছিল? বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর পঞ্চায়েতগুলির নিজস্ব ভবন হয়েছে। এইসব পঞ্চায়েত ভবনগুলি গ্রামাঞ্চলের সমস্যা সমাধানের অন্যতম কেন্দ্র হিসাবে এলাকার জনসাধারণ ব্যবহার করছেন। কাজেই এই সমস্ত কথা বলে ওঁরা আজকে হাউসকে বিভ্রান্ত করতে চাইছেন, জনগণকে বিভ্রান্ত করতে চাইছেন। আসলে আমাদের রাজ্যের জনগণ তাঁদের নিজেদের অভিজ্ঞতার ভিতর দিয়ে বিচার করবেন কারা সঠিক কাজ করছেন গরিব মানুষদের জন্য। বর্তমান বছরে আমরা ইন্দিরা আবাসন করব ৯ হাজার ৫৪০টি শিডিউল কাস্টস এবং শিডিউল ট্রাইবসদের জন্য। এ ছাড়া মৎস্য চাষের উন্নতি, সামাজিক বন-সৃজন এই সমস্ত কাজ করছি। সব থেকে বড় জিনিস হল, একদিকে গ্রামাঞ্চলে পঞ্চায়েতের কাজের ভিতর দিয়ে ডিউরেবল অ্যাসেট তৈরি হয়েছে অন্যদিকে জনসাধারণের ন্যূনতম সিভিক অ্যামিনিটিজ তৈরি করা হয়েছে। গ্রামের মানুষ যারা বছরে ১০০ দিনের বেশি কাজ পেত না, তাদের আজকে কাজের সুযোগ সৃষ্টি করে দেওয়া হয়েছে। কৃষক আন্দোলনের সঙ্গে যুক্ত থেকে, গ্রামাঞ্চলের নির্বাচিত জনপ্রতিনিধি হিসাবে আমি দেখেছি, বামফ্রন্ট সরকার আসার আগে গ্রামের মানুষকে গতর বিক্রি করতে হত বড় বড় জমিদার, জোতদার এবং মহাজনদের কাছে। বছরের শুখা মরশুমে ক্ষেত-মজুরদের তাদের কাছ থেকে দাদন নিতে হত। সেই অবস্থা কিন্তু আজকে পাল্টে গেছে। এখন গ্রামাঞ্চলের কৃষকদের ১২ টাকা এবং ২ কেজি চাল ন্যূনতম মজুরি সারা বছরে দিতে হবে। এই দাবি আমার এলাকার মানুষদের। এই ব্যাপারে ক্ষেত-মজুররা সংগঠিত হয়েছে, মুভমেন্ট করেছে, লড়াই করেছে এবং তাদের দাবি আদায় করেছে। এতে জয়নাল সাহেবদের গায়ে জ্বালা ধরতেই পারে। গ্রামাঞ্চলের কায়েমী স্বার্থের প্রতিভূ বড় বড় জোতদার, জমিদার যারা তাদের স্বার্থে অনিবার্যভাবেই শ্রেণী স্বার্থের প্রতিনিধি হিসাবে জয়নাল সাহেবের মুখে সেই কথাই বেরুবে। গ্রামের গরিব মানুষের

যেখানে পা-মাথা এক হয়ে গিয়েছিল সেইসব গরিব মানুষরা আজকে শিরদাঁড়া সোজা করে কাছারি বাড়ির সামনে দিয়ে যাচ্ছেন। এটা জয়নাল সাহেবের সহ্য হচ্ছে না। একদিকে বলছেন—পঞ্চায়েতের হাতে অধিক ক্ষমতা দিতে হবে, আর একদিকে বলছেন—সাব-অ্যাসিস্টেন্ট ইঞ্জিনিয়ার এবং ইঞ্জিনিয়ারদের একসপার্টাইজ করতে হবে। কিভাবে কাজের ইভ্যালুয়েশন হয়? জয়নাল সাহেবের বাড়ি গ্রামে হলেও তিনি কলকাতায় থাকেন, কিন্তু আমরা দেখেছি, গ্রামে একটি প্রকল্প তৈরি হবে, সেক্ষেত্রে ঐ প্রকল্পের জন্য কি পরিমাণ টাকা ব্যয় হবে, কাজের পরিমাণ কত, সেসব প্রকাশ্যে বলে দেওয়া হচ্ছে। সেখানে যে বেনিফিশিয়ারী কমিটি তৈরি হয়েছে সেই বেনিফিশিয়ারী কমিটিতে গ্রামের দলমতনির্বিশেষে সর্বস্তরের মানুষ তাদের নিজেদের কাজ বুঝে দেখে নিচ্ছেন। এর মধ্যে দিয়ে ইভ্যালুয়েশনের কথা যা বলছিলেন সেটা যদি না হয় তাহলে কোন পদ্ধতিতে সেটা হবে জানি না। এম. এল. এরাও ঐ বেনিফিশিয়ারী কমিটিতে আছেন। কাজেই আজকে সেখানে যদি কোনও ত্রুটি-বিচ্যুতি থাকে, ড্র-ব্যাক থেকে থাকে, তা ঐক্যবদ্ধ ভাবে সংশোধন করবার চেষ্টা করতে হবে। কিন্তু যে কথা বলছেন সেই থিওরীর কোনও ব্যবস্থা নেই। স্বাধীনতার পর থেকে তো এক্সপার্টদের দিয়েই রাজ্যটা চলছে, তাহলে ক্রমশ অবস্থাটা এইরকম হল কেন? বলেছেন, এর ভেতর দিয়ে কোনও ডিউরেবল অ্যাসেটস দেখতে পাচ্ছেন না, গ্রামাঞ্চলে সম্পদ সৃষ্টি দেখতে পাচ্ছেন না, কর্ম সংস্থান দেখতে পাচ্ছেন না, গ্রামাঞ্চলে স্ব-নিযুক্তি প্রকল্পে কাজের ব্যাপারটা দেখতে পাচ্ছেন না। তাঁরা যদি চোখে ঠুলি পরে থাকেন তাহলে এসব দেখবেন কি করে? জয়নাল সাহেব এখানে দূর্নীতির প্রশ্ন তুলেছেন। আমার একটি প্রশ্ন, কংগ্রেসের ৪৫ বছরের শাসনে সর্বস্তরে দুর্নীতি থাকবে, ভারতের প্রতিরক্ষাকে বিদেশের কাছে বিকিয়ে দেবার ষড়যন্ত্র হবে, আর সেই দলের নেতা এখানে দূর্নীতির বিরুদ্ধে কথা বলবেন—এটা নিশ্চয়ই মেনে নেওয়া যায় না। আজকে পঞ্চায়েতের ৫৬ হাজার যে প্রতিনিধি নির্বাচিত হয়েছেন তাঁদের মধ্যে ত্রুটি-বিচ্যুতি থাকতেই পারে, অভিজ্ঞতার ঘাটতি থাকতে পারে, কিন্তু সেসব ত্রুটি সংশোধন করবার চেষ্টা হচ্ছে, বিভিন্ন ক্ষেত্রে সংশোধনের চেষ্টা হচ্ছে, অযোগ্যদের বিদায় করা হচ্ছে। কিন্তু ওঁরা কোন সাহসে দুর্নীতির কথা বলছেন? কংগ্রেস রাজত্বে যে যত বেশি দূর্নীতি করে সে তত বেশি প্রমোশন পায়। আমরা দেখেছি, ত্রিপুরাতে একজন মন্ত্রীকে সরিয়ে দেওয়া হল, আবার তাকে পুনর্বাসন দেওয়া হল। তাহলে কংগ্রেসকে বলতে হবে সেক্ষেত্রে কোনটা সঠিক ছিল। এই সেদিন যিনি পররাষ্ট্র মন্ত্রী ছিলেন বোফোর্স মামলা যাতে না হয় তারজন্য চিঠি দেওয়ার দায়ে তাকে পদত্যাগ করতে হল। ১৯৭২ থেকে ১৯৭৭ পর্যন্ত সিদ্ধার্থশঙ্কর রায় মুখ্যমন্ত্রী ছিলেন। তাঁর আমলে ওয়াংচু কমিশন গঠন করা হয়েছিল ওদের দলের মন্ত্রীদের দূর্নীতি তদন্ত করবার জন্য। আজকে তাদের কাছ থেকে দুর্নীতির কথা শুনতে হবে, নীতিকথা শুনতে হবে—নিশ্চিৎভাবে নয়।

সর্বশেষে বলতে চাই, বিগত দিনে পঞ্চায়েতি রাজ গঠনের উদ্দেশ্যে জনগণের কাছে আমরা বারবার গেছি এবং বারবার জনগণ আমাদের নির্বাচিত করে আমাদের কাজকে অ্যাপ্রুভ করেছেন। এবং তাই চতুর্থবারের জন্য পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারকে তারা ফিরিয়ে এনেছেন। আগামী দিনে আবার যে পঞ্চায়েত নির্বাচন হবে তাতে আবার তারা আমাদের ফিরিয়ে আনবেন, জয়নাল সাহেবরা ফিরে আসবেন না। আমরা আবার জনগণকে সাথে নিয়ে সুষ্ঠুভাবে পঞ্চায়েত পরিচালনা করবার দায়িত্ব পালন করব। এই কথা বলে বিরোধীদের সমস্ত

কাট মোশনের বিরোধিতা করে বাজেটকে সমর্থন করে শেষ করছি।

[3-10 – 3-20 P.M.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী ডঃ সূর্যকান্ত মিশ্র মহাশয় আজকে পঞ্চায়েত দপ্তরের যে ব্যয়-বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন, আমি সেই দাবির বিরোধিতা করছি এবং আমাদের তরফ থেকে যে সমস্ত কাট মোশন আনা হয়েছে সেগুলিকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। একটু আগে আমাদের পক্ষ থেকে মাননীয় সদস্য ডঃ জয়নাল আবেদিন যে বক্তব্য রেখেছেন, সেটা আমি শুনেছি এবং সরকারি পক্ষ থেকে মাননীয় সদস্য অঞ্জন চ্যাটার্জি যে বক্তব্য রেখেছেন সেটাও আমি শুনলাম। আমি ভেবেছিলাম যে তিনি পঞ্চায়েতের সাফল্যের কথা বলবেন এবং সেই সাফল্যের কথা বলতে গিয়ে পঞ্চায়েতের যে ব্যার্থতা সেকথাও তিনি তুলে ধরবেন। কিন্তু আমি দেখছি যে পঞ্চায়েতরাজের উপরে বক্তব্য রাখতে গিয়ে পঞ্চায়েত সম্বন্ধে কথা না বলে কোথায় কি হয়েছে, কোন রাজ্যে কি ঘটেছে, কিছু রাজনৈতিক বক্তব্য এখানে রাখলেন। অঞ্জনবাবুকে কিছু বলার ইচ্ছা থাকলেও সেই সুযোগ আর রইল না। যাইহোক, পঞ্চায়েত বাজেটকে বিরোধিতা করছি এই কারণে নয় যে আমি বিরোধী দলের সদস্য। আপনারা দেখেছেন যে সরকার পক্ষ থেকে যদি ভাল প্রস্তাব আসে তাহলে আমরা সেটা সমর্থন করি। গত শুক্রবার একটা বিলকে আমরা সমর্থন করেছি সেটা আপনারা দেখেছেন। কিন্তু যেখানে ভাল কাজের দাবি করা হচ্ছে অথচ ব্যার্থতা দেখতে পাই সেখানে সমর্থন করি কি করে? ১৯৭৩ সালে পঞ্চায়েত অ্যাক্ট হয়েছিল। তখন পঞ্চায়েত নির্বাচনের প্রস্তুতি চলছিল। তারপরে ১৯৭৭ সালে পট পরিবর্তন হলে বামফ্রন্ট সরকার ক্ষমতায় এল। তারা পঞ্চায়েত নির্বাচন করেছেন। পঞ্চায়েত নির্বাচন হল কিন্তু গ্রামে-গঞ্জে মানুষকে যে প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল তাতে আমরা কিছুটা আশ্বস্ত হয়েছিলাম যে পঞ্চায়েতে কিছু অ্যাসেট তৈরি হবে, গ্রাম বাংলায় কিছু অ্যাসেট তৈরি হবে পঞ্চায়েতের মাধ্যমে। পঞ্চায়েতকে কোটি কোটি টাকা দেওয়া হচ্ছে তার মাধ্যমে একটা অ্যাসেট তৈরি হবে এবং সরকার পঞ্চায়েতের মাধ্যমে গ্রামের সার্বিক উন্নয়ন করবে, গ্রাম বাংলায় পাওয়ার ডিসেন্ট্রালাইজ করে, পঞ্চায়েতকে আর্থিক ক্ষমতা দিয়ে গ্রামের মানুষের সমস্যাগুলি দূর করবেন। এটা আপনার আগে যিনি মন্ত্রী ছিলেন তিনিও বলেছিলেন এবং বামফ্রন্টের যারা নেতৃবৃন্দ তারাও বলেছিলেন, আমরা এতে আশ্বস্ত হয়েছিলাম। কিন্তু আজকে আমরা কি দেখছি? পঞ্চায়েতে যে অ্যাসেট তৈরি করলেন তাতে পঞ্চায়েতের যে সচিব তার মাইনা দিতে হয় রাজ্য সরকারকে। পঞ্চায়েতের সভা হলে তার যে মিটিংগুলি হয় তার জন্য যে টি. এ, ডি. এ দিতে হয়—১০ লক্ষ কি ১২ লক্ষ ঠিক মনে নেই—সেগুলিও দিতে হয় সরকারকে। ১৯৮৮ সাল থেকে ১৯৯২ সাল প্রায় ১২/১৩ বছর এমন পঞ্চায়েত চালালেন, এখন অ্যাসেট তৈরি করলেন যে পঞ্চায়েতের টি. এ., ডি. এ. দেবার মতোও ক্ষমতা নেই, সরকার না দিলে অসুবিধার মধ্যে পড়তে হয়। আপনারা পঞ্চায়েতের মাধ্যমে কিছু ঠিকাদার তৈরি করেছিলেন, আর সেই সব ঠিকাদারদের অবস্থার উন্নতি ঘটিয়েছেন। আজকে গ্রামের রাস্তাগুলির কি অবস্থা? বর্ষার আগে রাস্তাগুলি তৈরি হয় এবং বর্ষার সেগুলি ধুয়ে চলে যায়, আর সেই সঙ্গে সঙ্গে ঠিকাদারদের অবস্থার উন্নতি হয়ে গেল। এই সব কথা আমরা বারবার বলেছি কিন্তু আপনার কাছে কোনও উত্তর পাইনি। আপনি উত্তর দেন না, আমাদের কিছু গালিগালাজ করে ছেড়ে দেন। আমি সেই

সম্পর্কে যেতে চাইনা। আমি মন্ত্রী মহাশয়কে কতকগুলি স্পেসিফিক প্রশ্ন করতে চাই। ১৯৮৮ সালের ২৮শে ফেব্রুয়ারি পঞ্চায়েতের নির্বাচন হয়েছিল এবং আগামী জানুয়ারি-ফেব্রুয়ারি মাসের মধ্যে আবার নির্বাচন করতে হবে। ১৯৯৩ সালের ২৭শে জানুয়ারি এই নির্বাচনের মেয়াদ শেষ হয়ে যাচ্ছে। আপনি সিলেক্ট কমিটিতে বিলটা পাঠিয়েছেন, বিলটা হলে নির্বাচন করবেন। মন্ত্রী মহাশয় জবাবি ভাষণে বলবেন, ১৯৮৮ সালে যারা পঞ্চায়েতের নির্বাচিত হয়েছিলেন, তাদের কার্য কালের মধ্যে কতগুলি পঞ্চায়েত সমিতি অডিট রিপোর্ট তৈরি করতে পেরেছে, কতকগুলি গ্রাম পঞ্চায়েত অডিট রিপোর্ট তৈরি করতে পেরেছে এবং কোন সাল পর্যন্ত তৈরি হয়েছে, সেটা আপনি বলবেন? কতগুলি জেলাপরিষদে আপনি অডিট রিপোর্ট তৈরি করতে পেরেছেন বলবেন। আপনি বলতে পারবেন না। অবাক হবার ব্যাপার ৫ বছরের জন্য পঞ্চায়েতকে টাকা দিলেন সেই টাকা খরচ করতে পারল কি পারল না তার অডিট হচ্ছে না, তার কার্যকালের মধ্যে অডিট করা হচ্ছে না। আপনাদের পঞ্চায়েত আছে আমাদেরও পঞ্চায়েত আছে, আপনারা আমাদের পঞ্চায়েত নিয়ে বলেন, আমরা আপনাদের পঞ্চায়েত নিয়ে বলি, আমরা গালাগালি দিচ্ছি। আমাদের পঞ্চায়েতেও কোরাপশনে লিপ্ত থাকতে পারে কিন্তু সেটা তার কার্যকালের মধ্যে তাকে ধরতে পারছেন না যেহেতু তার অডিট আপনি করতে পারছেন না। আপনি সেই ইনফ্রাস্ট্রাকচার তৈরি করতে পারেন নি। পঞ্চায়েত টাকা ইউজ করা হচ্ছে কি হচ্ছে না সেটা আমরা ধরতে পারছি না। আপনি তো জেলা পরিষদের সভাধিপতি ছিলেন, আপনি জানেন লোন অ্যাডভান্স দেওয়া হয়েছিল, অ্যাডজাস্টমেন্ট করতে পারেনি। এটা যদি অ্যাডজাস্ট করতে অসুবিধা হয় আপনাকে লোন দিতে হবে! যে পঞ্চায়েত গুলি লোন অ্যাডভান্স অ্যাডজাস্ট করতে পারেনি, ২৭শে ফেব্রুয়ারির মধ্যে অ্যাডজাস্ট করতে না পারলে তার বিরুদ্ধে কি ব্যবস্থা নিচ্ছেন? আপনার যদি সত্যিই সততা থাকে, পঞ্চায়েতে যদি দূর্নীতি বন্ধ করতে চান, পঞ্চায়েতের টাকা তছরূপ করা বন্ধ করতে চান তাহলে ব্যবস্থা নিন, সত্যিই যদি ব্যবস্থা থাকে, করুন। যে টাকা নিয়েছে অ্যাডভান্স হিসাবে পঞ্চায়েত সেই টাকা যদি অ্যাডজাস্ট করতে না পারে মেয়াদের মধ্যে তাহলে তাকে ডিসকোয়ালিফাই করুন, তাদের পঞ্চায়েত নির্বাচন থেকে বিরত রাখুন। যদি না আইন থাকে আইন তৈরি করুন। আপনি পারবেন না, আপনি করতে গেলে আপনার নিজের দলের লোক ধরা পড়বে, আপনার মন্ত্রিত্ব চলে যেতে পারে। তারপর ঠগ বাচতে গাঁ উজাড় হয়ে যাবে। আপনি মাত্র এক বছর মন্ত্রী হয়েছেন, আমরা দেবব্রতবাবুর আমলে বলেছি, বিনয়বাবুর আমলে বলেছি কোরাপশনের কথা, তখন আপনারা হেসে উড়িয়ে দিতেন। হেসে উড়িয়ে দিলে আমাদের বেশি দুঃখ হত না যদি সঠিক ব্যবস্থা নিতেন। কিন্তু এখন রিয়ালাইজ করেছেন। পঞ্চায়েত দপ্তর থেকে একটা সারকুলার যায় যে, এই যে পঞ্চায়েতের মাধ্যমে কাজ হচ্ছে সেই কাজের মধ্যে যারা বেনিফিসিয়ারি এই বেনিফিসিয়ারির লিস্ট টাঙ্গাতে বলেন। কাকে কত পাট্টা দেওয়া হয়েছে, কত লোন দেওয়া হয়েছে কত কি কাজ হয়েছে তার একটা লিস্ট টাঙ্গাতে আপনার দপ্তর থেকে বলা হয়। পঞ্চায়েতের দূর্নীতি ছিল বলেই এই সারকুলার দেন, দূর্নীতি বন্ধ করার জন্যই এই সারকুলার যায়। মেনে নিচ্ছি দূর্নীতি বন্ধ করার জন্য এই সারকুলার দিয়েছেন, কটা পঞ্চায়েত বেনিফিসিয়ারির লিস্ট টাঙ্গিয়েছে? আগে পঞ্চায়েতে একটা অ্যামেন্ডমেন্ট হয়েছিল ৬ মাস অন্তর সভা ডেকে জানিয়ে দিতে হবে জনগণকে পঞ্চায়েতে কি কাজ হয়েছে না হয়েছে। দুঃখের কথা সেই পঞ্চায়েতের মেম্বার, জেলাপরিষদের মেম্বার এমন কি বিধায়ক

পর্যন্ত জানতে পারে না পঞ্চায়েতে কত টাকা এসেছে, কত টাকা খরচ হয়েছে এবং কিসে হয়েছে। আপনার সারকুলার আছে যে পঞ্চায়েত প্রধান কোন জায়গায় কাজ করে তাহলে অন দি স্পট তাকে খরচের হিসাব দিতে হবে। কটা পঞ্চায়েত দিয়েছে? আপনি সারকুলার দিচ্ছেন, সারকুলার দিয়ে নির্দেশ দিয়ে দিচ্ছেন কোরাপশন বন্ধ করতে হবে। কিন্তু সেই সারকুলার তারা মানছে না। আপনার পঞ্চায়েত অ্যাক্টের সেকশন ২০৫ বলা আছে ডিস্ট্রিক্ট পঞ্চায়েত অফিসার গিয়ে অথরাইজড পারসনের কাছে পঞ্চায়েতের অডিট দেখবেন, পঞ্চায়েতের কাজ-কর্মের হিসাব নেবেন। কটা পঞ্চায়েত হিসাব দিয়েছে? আপনি টুর রিপোর্ট চেয়ে পাঠান, দেখাতে পারবেন না। আপনার যে ই. ও. পি-র আছে পঞ্চায়েতের কাজকর্ম যে হচ্ছে সেই ব্যাপারে রিপোর্ট দেবার জন্য সেই ই. ও. পি-র রিপোর্ট বস্তা বন্দি হয়ে পড়ে আছে।

[3-20 – 3-30 P.M.]

ই. ও. পি.দের ক্ষমতা নেই যে এর বিরুদ্ধে কোনও রিপোর্ট দেয়, এবং রিপোর্ট দিয়ে রেহাই পেয়ে যাবে। আপনার দপ্তরে নির্দেশ আছে, পঞ্চায়েত অ্যাক্টে পরিষ্কার করে বলা হয়েছে যে পঞ্চায়েত প্রধান কখনও কোনও টাকা নিজের হাতে রাখতে পারবে না। নিজের হাতে ২৫০ টাকার বেশি হাতে রাখতে পারবেন না। কিন্তু দেখছি, ম্যাকসিমাম গ্রাম পঞ্চায়েত প্রধান বি. ডি. ও.র কাছ থেকে ক্যাশ টাকা নিচ্ছেন এবং ব্যাঙ্ক সময় মতো জমা দিচ্ছেন না। আমি একটা উদাহরণ দিচ্ছি—বাগনান বাকসা হাট গ্রাম পঞ্চায়েত এই রকম একটি। আমি ডেট দিয়ে বলছি। ২০শে জানুয়ারি, ১৯৯২ তারিখে বাগনান ১নং পঞ্চায়েত সমিতি থেকে বাকসাহাট গ্রাম পঞ্চায়েত প্রধান ৮৮ হাজার টাকা ক্যাশ নিয়ে গেলেন, জওহর রোজগার যোজনার টাকা নিয়ে গেলেন। তিনি সেই টাকা ব্যাঙ্কে জমা দিলেন না, ২১/২/৯২ পর্যন্ত নিজের হাতে রাখলেন। সেই টাকা তিনি সুদে খাটালেন কিনা জানিনা। তবে সেই টাকা পঞ্চায়েত অ্যাক্ট অনুযায়ী জমা দেওয়া হল না। পরে ফেব্রুয়ারি মাসের ২৯ তারিখে একটা ৪ হাজার এবং আর একটা ১৫ হাজার টাকা জমা দিয়েছেন। তার বিরুদ্ধে আপনার কাছে রিপোর্ট গেছে অথচ আপনি তার বিরুদ্ধে কোনও ব্যবস্থা নিতে পারেন নি। উপরন্তু এই ধরনের ঘটনা যারা রিপোর্ট করছেন তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করছেন। আপনারা এখানে পঞ্চায়েতের মাধ্যমে বিরাট কাজ করেছেন বলে দাবি করেন। মন্ত্রী মহাশয়, আপনি বলুন তো, পঞ্চায়েতে যে কাজগুলো হয় তার কোনটা রাজ্য সরকারের স্কীম? জওহর রোজগার যোজনার মাধ্যমে যে কাজটা হয়, সেখানে আপনাদের একটা ম্যাচিং গ্রান্ট বাবদ টাকা দিতে হয়। কিন্তু স্কীমগুলোর সবই হচ্ছে কেন্দ্রীয় সরকারের স্কীম। আপনারা নিজেরা উদ্যোগী হয়ে পঞ্চায়েতের মাধ্যমে কাজ করার জন্য কোনও স্কীম তৈরি করতে পেরেছেন কি? পারেন নি। অথচ আপনারাই এখানে বলেন যে কেন্দ্র নাকি গোটা ভারতবর্ষের অর্থনীতিকে নষ্ট করে দিচ্ছে। কেন্দ্রীয় সরকার যদি এই স্কীমগুল না নিত তাহলে আপনাদের গ্রাম পঞ্চায়েতের প্রধানরা ঠুঁটো জগন্নাথ হয়ে বসে থাকত। আপনি এর আগে জেলা পরিষদের সভাধিপতি হিসাবে ছিলেন, আপনি আর. এল. ই. জি. পি. এবং এন. আর. ই. পি.র অনেক কাজ করেছেন। কেন্দ্রীয় সরকারের টাকা নিয়ে স্কীমগুলি ইমপ্লিমেন্ট করতে পেরেছেন, আপনাদের বুদ্ধিতে একটা স্কীমও করতে পারেন নি। আর আপনারাই আবার বলছেন যে পঞ্চায়েতের মাধ্যমে বিপ্লব করবেন। আমরা একটা কথা আগে শুনতাম যে পঞ্চায়েতগুলো ঘুঘুর বাসা—আগে

জানতাম না, আপনাদের মুখ থকে শুনে তবেই জেনেছি যে বাস্তুঘুঘু কি করে হয়। আপনাদের আমলে কেন্দ্রীয় সরকার পঞ্চায়েত রাজের ক্ষেত্রে প্রোজেক্টগুলো নেওয়ার ফলে কোটি কোটি টাকা আজকে দেখছি নয়ছয় হচ্ছে। আজকে বাস্তবে দেখছি কারা বাস্তুঘুঘু। এর আগে আপনারা কংগ্রেসের দিকে আঙুল দেখিয়ে দিয়েছেন—আজকে আপনারা ১৫ বছর ক্ষমতায় রয়েছেন কোটি কোটি টাকা পঞ্চায়েতের মাধ্যমে খরচ করেছেন, একটা জায়গায় দাঁড়িয়ে বলুন তো এই স্কীমগুলোর একটা অন্তত আপনারা তৈরি করেছেন? বিনয়বাবুর আমলে পঞ্চায়েতে কিছু কাজ হয়েছে, এখন তা বন্ধ হয়ে গেছে। তাঁর আমলে দেখেছি, কোনও পঞ্চায়েতে ১৮টি হয়ত ওয়ার্ড আছে, সেখানে ১৮ জন মেম্বারের মধ্যে ২০ হাজার টাকা ভাগ করে দেওয়া হয়েছে। এই যে ১৮ জন এম. এল. এ. মিলে ২০ হাজার টাকা ভাগ করে নিল তার কোনও হিসাব পাওয়া গেল না। সেই টাকার কোনও হদিশ নেই। কাজে কাজেই পঞ্চায়েত ব্যবস্থাকে পুরোপুরি নষ্ট করে দিয়েছেন। জেলা পরিষদগুলো যে আছে তার এমন অবস্থা যে টাকা যে পাচ্ছে তার কোনও হিসাব তারা রাখতে পারছে না। আসলে সভাধিপতিদের কড়া হওয়ার দরকার আছে। জেলা পরিষদের এমন অবস্থা যে গ্রামের উন্নয়ন করতে গেলে যে প্রোজেক্ট নেওয়ার দরকার সেটাও নিতে পারছে না। গ্রামোন্নয়ন করা তো আর লাকসারি ব্যাপার নয়, কিন্তু সেখানে দেখা যাচ্ছে যে কারুর কিছু কেনার ক্ষমতা নেই। রাজ্য সরকার কোটি কোটি টাকা জেলা পরিষদকে দিচ্ছে কিন্তু সেগুলো ঠিকমতো কাজে লাগানো হচ্ছে না। গ্রামের কোনও উন্নতি সাধনই হচ্ছে না। যেখানে পঞ্চায়েতকে আপনারা এত ক্ষমতা দিয়ে রেখে দিয়েছেন সেখানে পঞ্চায়েতের কাজ ঠিকমতো হলে ভাল হত। পঞ্চায়েতের মধ্যে এম. এল. এ.দের কোনও ক্ষমতা নেই, তাদের বলার কোনও অধিকারই রাখেন নি। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব, আপনি অন্তত উত্তর দেবেন এই যে ১৯৮৮ সাল থেকে এই পঞ্চায়েত নির্বাচন হবার পরে অডিট রিপোর্টের ক্ষেত্রে যে গাফিলতি পাওয়া গেছিল তার উপরে কোনও অ্যাকশন নেওয়া হয় নি। আসলে আপনারা অ্যাকশন নেবেন কি করে? গোটা পঞ্চায়েত ব্যবস্থাতেই এ তো এই অবস্থা চলছে, পঞ্চায়েতে আপনারা দলবাজি করে চলেছেন। আমার জেলা সিঙ্গুরে ১৯৮৮ সালে যে পঞ্চায়েত নির্বাচন হয়েছিল, তাতে পঞ্চায়েত অ্যাক্ট অনুসারে ২ জন শিডিউল কাস্ট এবং ২ জন মহিলা নমিনি হবেন কথা ছিল। ১৯৮৮ সালের নির্বাচন হবার পরে প্রধান এবং উপপ্রধান নির্বাচন হয়ে গেল কিন্তু এখনো পর্যন্ত নমিনির অ্যাপ্রুভাল লেটার পাঠান নি। নমিনির অ্যাপ্রুভাল না পেলে পঞ্চায়েতের সদস্য হতে পারবেন না এবং এরমধ্যে পঞ্চায়েতের নির্বাচনই এসে যাবে। আসলে আপনার দপ্তরটিই তো অ্যাকটিভ নয়। আপনারা মহিলা এবং শিডিউল কাস্টকে তাদের পদই দিতে পারছেন না। এখানে কো-অর্ডিনেশনের একটা বিরাট অভাব আছে। ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি যে প্রোজেক্ট নেয়, সেগুলো জেলা পরিষদ অ্যাপ্রুভ করে। কিন্তু সেখানেও গাফিলতি রয়েছে। সেই কাজগুলো ঠিকমতো সার্ভে করার লোক থাকে না। সুতরাং পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে একটা বিশৃঙ্খলার অবস্থা দেখা যাচ্ছে। এই কথা বলে আমাদের আনীত কাট মোশনকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শৈলেন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পঞ্চায়েত এবং গ্রামীণ উন্নয়ন বিভাগের মন্ত্রী যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন তাকে আমি সমর্থন জানিয়ে দু-একটি কথা

বলতে চাই। সভার শুরুতেই এবং আলোচনার শুরুতেই মাননীয় বিরোধীদলের প্রবীন সদস্য শ্রদ্ধেয় ডাঃ জয়নাল আবেদিন সাহেব অনেকগুলো কথা তাঁর বক্তব্যের মধ্যে রেখেছেন। তাঁর দু-একটি কথায় আমার নিশ্চিত সমর্থন আছে এবং সেই ব্যাপারে আমি আমার বক্তব্যের মধ্যে রাখব। পঞ্চায়েত নির্বাচন প্রসঙ্গে তিনি যে পশ্চিমবঙ্গে পঞ্চায়েতি ব্যবস্থার কথা তুলে ধরেছেন এবং বিকেন্দ্রীকরণের কথা বলেছেন তা অতি সংক্ষেপে তাঁর বক্তব্যের মধ্যে তুলে ধরেছেন। ডাঃ জয়নাল সাহেব এই পঞ্চায়েতি ব্যবস্থায় বিকেন্দ্রীকরণের উপরে কটাক্ষ করে কয়েকটি কথা বলেছেন। আমরা নিশ্চয় স্বীকার করছি যে পঞ্চায়েত রাজের কথা বলতে গেলেই এর জন্মগুরু মহাত্মা গান্ধীজীর ভাবনা চিন্তা নিশ্চয় এসে যায়। আজকে যে ত্রিস্তর পঞ্চায়েতি ব্যবস্থা সারা পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার কায়েম করেছে এবং সারা রাজ্যে যে এই ব্যবস্থা চলছে তাতে ১৯৭৩ সালে কংগ্রেস সরকার দ্বারা এই আইন প্রণয়ন হয়েছিল। সেই আইনকে সামনে রেখেই আমরা নির্বাচন করেছিলাম এবং তার কিছু পরিবর্তন বিভিন্ন সময়ে হয়েছে। কিন্তু পশ্চিমবঙ্গে ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে তার নির্বাচনী প্রতিশ্রুতি পালন করতে সক্ষম হয়েছে। ১৯৭৮ সালে সারা পশ্চিমবঙ্গে ৫৬ হাজার সদস্য নির্বাচিত হয়েছিল। পরবর্তীকালে নির্দিষ্ট সময় মতো নির্বাচন হয়েছে যথা ১৯৮৩ সালে এবং ১৯৮৮ সালে অর্থাৎ এই নিয়ে ৩ বার পঞ্চায়েত নির্বাচন হয়েছে। সুতরাং পঞ্চায়েতি রাজের ক্ষেত্রে কংগ্রেসি সরকার যে দাবি করছে তা তাদের মানায় না। কারণ তাদের যা করা উচিত ছিল তা তারা করেন নি, আমাদের করতে হয়েছে। আমরা বিভিন্ন অভিজ্ঞতার মধ্যে দিয়ে দেখছি যে অনেক আইন আছে কিন্তু কার্যত সেগুলো কাজে ঠিকমতো প্রয়োগ করা হয় নি। বামফ্রন্ট সরকার অত্যন্ত দৃঢ়তার সঙ্গে বলতে পারেন যে পশ্চিমবঙ্গে পঞ্চায়েতি রাজের মাধ্যমে এবং ক্ষমতার বিকেন্দ্রীকরণের মধ্যে দিয়ে গ্রামের মানুষের হাতে ক্ষমতা তুলে দিতে পেরেছে সেই কাজে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার সফল হয়েছে এবং একটা দৃষ্টান্ত স্থাপন করেছে। সর্বশেষে আরেকটি কথা বলতে পারি যে আমাদের রাজ্যের গ্রামীণ উন্নয়নের ক্ষেত্রে বাজেটে যে বড় অংশের টাকা পেয়েছি তা আমরা পঞ্চায়েতের মধ্যে খরচ করতে পেরেছি।

[3-30 – 3-40 P.M.]

সুতরাং তিনি স্বাভাবিক ভাবে কেন্দ্র রাজ্য সম্পর্কের কথা এনেছেন, আমরা কেন্দ্র রাজ্য সম্পর্কের পুনর্বিন্যাসের ক্ষেত্রে বিভিন্ন সময়ে বিভিন্ন কথা বলেছি। একটা যুক্ত রাষ্ট্রীয় কাঠামোয় একটা রাজ্যের হাতে যে ক্ষমতা থাকে তার প্রয়োগ কিন্তু আমরা পঞ্চায়েত রাজের মধ্যে দিয়ে করেছি, সুতরাং স্বাভাবিক ভাবে মনে করি পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের যে সাফল্যের দিকগুলি আছে তার মধ্যে নিশ্চয় ঐতিহাসিক সাফল্য পঞ্চায়েত রাজের কায়েম। এবং সেই পঞ্চায়েতি ব্যবস্থাকে এখানে শুধু কায়েম করা নয় এখানে কার্যে পরিণত করে এই সরকার বারে বারে প্রমাণ করেছেন এবং তার মধ্যে দিয়ে আমরা দেখেছি যে আজকে পশ্চিমবাংলায় গ্রামোন্নয়নের ক্ষেত্রে কাজ আমরা নিশ্চিতভাবে করতে পারছি। এর আগে যে পঞ্চায়েত ছিল সেই পঞ্চায়েত প্রসঙ্গে না গিয়েও আমরা যদি আমাদের সাফল্যের দিকগুলি তুলে ধরি তাহলে দেখতে পাব একটি গ্রামে যা প্রয়োজন সেটা রাস্তারই ক্ষেত্রে হতে পারে, পানীয় জলের ক্ষেত্রে হতে পারে, সেই এলাকার সেচের ক্ষেত্রে হতে পারে নিশ্চয়, কিন্তু সেই এলাকার মানুষের সমস্ত সমস্যা মিটে যায়না, কিন্তু সেই এলাকার সমস্যার সমাধানের ক্ষেত্রে পঞ্চায়েতি ব্যবস্থাকে

কাজে লাগিয়ে সরকারের কাছ থেকে যে টাকা তারা পাচ্ছেন সেই টাকাকে সঠিকভাবে প্রয়োগ করার ক্ষেত্রে তারা পরিকল্পনা রচনা করছেন। সেই কাজকে তারা দৃঢ়তার সাথে কার্যে রূপায়িত করছেন। আমরা নিশ্চিন্তভাবে আজকে যদি সারা রাজ্যের গ্রামগুলি ঘুরে দেখি তাহলে দেখতে পাব কোনও জায়গায় যদি পানীয় জলের সমস্যা থাকে তাহলে সেটা নিশ্চিতভাবে থাকবে। কিন্তু এমন কোনও গ্রাম নেই যেখানে আজকে পানীয় জলের জন্য মানুষের হাহাকার হয় এমন কোনও গ্রাম নেই যেখানে আজকে কোনও রাস্তাঘাট নেই যেখানে কালভার্ট তৈরির ব্যবস্থা নেই, সেই ব্যবস্থা কিন্তু বামফ্রন্ট সরকারের মধ্যে দিয়ে বিগত ১৫ বছর ধরে সাধারণ মানুষ ভোগ করছে। আজকে আমরা যদি বিভিন্ন জেলায় যাই তাহলে দেখতে পাব এই মুহূর্তে কিছুদিন হল সেই উচ্চ ফলনশীল ধান মাঠগুলিতে ভরে আছে সবুজ হয়ে আছে। আমরা মনে করি বামফ্রন্ট সরকারের ভূমিসংস্কারের নীতি এবং সঙ্গে সঙ্গে কৃষকের হাতে বর্গাদারের হাতে জমি তুলে দেওয়া নয় সেই জমিতে যাতে তারা থাকতে পারে এবং অন্ন সংস্থানের ব্যবস্থা করতে পারে সেই ব্যবস্থা করা হচ্ছে। পঞ্চায়েতের মধ্যে দিয়ে বিভিন্ন পরিকল্পনা করা হচ্ছে এবং বিভিন্ন এলাকায় গ্রাম পঞ্চায়েতের প্রতিনিধিরা ঠিক করছে কোনটা প্রয়োজন কোন কাজটাকে অগ্রাধিকার দেওয়া দরকার এই ব্যাপারে খেটে খাওয়া মানুষের কথা চিন্তা করে তাদের রুটিরুজির পথ যাতে খুলে যেতে পারে সেই ভাবে কাজ করা হচ্ছে। আজকে এই যে দৃষ্টান্ত বামফ্রন্ট সরকার রেখেছেন এবং যে বামপন্থী মনোভাবের পরিচয় দিয়েছেন পঞ্চায়েতিরাজের মধ্যে দিয়ে সেই ব্যাপারে কারুর কোনও বলার অবকাশ থাকে না। মহাত্মা গান্ধী যে কথা বলে গিয়েছিলেন যে আইন কংগ্রেস তৈরি করেছিলেন তাকে তারা কার্যে রূপায়িত করতে পারেননি। কারণ তাদের নীতি হচ্ছে খেটে খাওয়া মানুষের উন্নতি হোক এটা তারা চায়না সেইজন্য সেই নীতিকে তারা কার্যে রূপায়িত করেননি। আমরা বামফ্রন্ট সরকার সেটাকে কার্যকরি করার মধ্যে দিয়ে কাজের মধ্যে দিয়ে বিভিন্ন অভিজ্ঞতার মধ্যে দিয়ে আমরা বুঝেছি যদি এই নীতি কার্যকরি হয় তাহলে সাধারণ মানুষের উপকার হবে।

(গোলমাল)

সেই কারণে আমি মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট বক্তব্য রেখেছেন এবং তিনি যে তথ্যগুলি রেখেছেন, যে পরিসংখ্যান দিয়েছেন, যে কাজ তিনি করেছেন আমরা নিশ্চিতভাবে তাকে সমর্থন করি। কারণ আজকে আমরা যা দেখছি, পশ্চিমবঙ্গের গ্রামেগঞ্জে আমরা যারা সদস্য আছি, তারা নিশ্চিতভাবে লক্ষ্য করেছি যে গ্রামে আজকে পঞ্চায়েতিরাজের জন্য ওখানে একটা কাজের বাতাবরণ সৃষ্টি হয়েছে। মাননীয় সদস্য ডাঃ জয়নাল আবেদিন সাহেব তার বক্তব্যের মধ্যে উল্লেখ করেছেন অনেক কথা এবং আলোচনা করতে করতে তিনি আলোচনার বাইরেও চলে গেছেন, তিনি আইনশৃঙ্খলার কথা, রাশিয়ার কথা, অনেক কথাই বলেছেন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার গ্রামোন্নয়নের ক্ষেত্রে যে কাজ করে চলেছে তাকে আরও সঠিকভাবে রূপায়ন করতে গেলে নিশ্চিতভাবে নানান পরীক্ষা-নিরীক্ষার প্রয়োজন আছে। স্বাভাবিকভাবেই আজকে যেভাবে পঞ্চায়েতের উপর কাজের দায়িত্ব নানান দিক থেকে দেওয়া হয়েছে। পঞ্চায়েতে সর্বস্তরের সদস্য সঠিক সময়ে যদি না দেওয়া যায় তাহলে কোন কাজ কিভাবে করতে হবে, কোন কাজ কোন সময় করতে হবে

বা অ্যাকাউন্টস কিভাবে লিখতে হবে বা কিভাবে সঠিক ভাবে রাখতে গেলে কি করা দরকার সেটা তারা ঠিক জানেনা। অভিজ্ঞতার মধ্যে দিয়ে আমরা দেখেছি ধরুন গ্রামে একটা কালভার্ট তৈরি করা দরকার, কিন্তু সদস্যদের অভিজ্ঞতার মধ্যে দিয়ে কাজ করলেন, পরিকল্পনা রচনা করলেন। তারপর তাদের সদিচ্ছা আছে। কিন্তু জানেনা হিসাবটা কেমন করে রাখতে হবে। যেভাবে খাতায়-কলমে হিসাবটা রাখা দরকার সেইভাবে তারা হিসাবটা রাখতে পারেনা। পঞ্চায়েতের নির্বাচিত প্রতিনিধিদের হাতে সরকারের পক্ষ থেকে এর আগে বই তুলে দেওয়া হয়েছিল। কিন্তু পঞ্চায়েতের উপর যেভাবে নতুন নতুন কাজের দায়িত্ব চলে আসছে তাই তাদের ট্রেনিং খুবই প্রয়োজন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, অনেক ক্ষেত্রে আমরা দেখছি হয়ত একবার সে ট্রেনিং নিয়ে আসল, কিন্তু পরবর্তীকালে নিয়ম পাল্টে গেল। তাই তাদের ট্রেনিং সেন্টারে না পাঠিয়ে জেলা পরিষদ অথবা পঞ্চায়েত সমিতির স্তরে একটা নির্দিষ্ট কোর্সের ব্যবস্থা করা যায় বা অভিজ্ঞতাসম্পন্ন সরকারি অফিসারদের যদি এই ব্যাপারে দায়িত্ব দেওয়া হয়, তাহলে নিশ্চিতভাবে আমরা ভাল কাজ আশা করতে পারি।

[3-40 – 3-50 P.M.]

তেমনিভাবে পঞ্চায়েতের ক্ষেত্রে আমাদের দায়, দায়িত্ব নেওয়ার দরকার আছে। আজকে আমরা দেখছি হাজার হাজার নয়, লক্ষ লক্ষ নয়, ১৪ বছরে পশ্চিমবঙ্গ সরকার গ্রামোন্নয়নে কোটি কোটি টাকা খরচা করেছেন। আমরা নিশ্চিতভাবে মনে করি, পশ্চিমবঙ্গের অর্থনীতি, পশ্চিমবঙ্গের মানুষের চিন্তাভাবনা, পশ্চিমবঙ্গের মানুষের চেতনা ফলপ্রসূ হয়েছে সঠিকভাবে কাজ করবার জন্য। আমি অনুরোধ করব মাননীয় মন্ত্রী মহাশয়কে, বিভিন্ন সময় আবার নতুন নতুন করে আইনের যে ধারাগুলি সেগুলিকে যাতে সঠিকভাবে প্রয়োগ করা হয়—এইগুলিকে দেখবার জন্য। মাননীয় মান্নান সাহেব পঞ্চায়েত দপ্তরের মন্ত্রী মহাশয়কে বলেছেন—কোনও হিসাব দিতে পারবেন না কটার অডিট হয়েছে? আমি নিশ্চিত, তিনি তাঁর বক্তব্যের মধ্যে দিয়ে সুস্পষ্টভাবেই বলতে পারবেন। পঞ্চায়েতের দুর্নীতি সম্পর্কে মাননীয় বিরোধী সদস্যরা—আজকে অত্যন্ত জোর গলায় বলবার চেষ্টা করছেন। কিন্তু ভুলে গেলে চলবে না জয়নাল সাহেব, আমাদের পশ্চিমবাংলায় লক্ষ লক্ষ গ্রাম পঞ্চায়েত আছে, লক্ষ লক্ষ পঞ্চায়েত সমিতি আছে—আমরা কংগ্রেসকে জানি যে, কংগ্রেস কি ভাবে কাজ করে? সেই অভিজ্ঞতা আমাদের আছে। সারা পশ্চিমবাংলায় সমস্ত গ্রাম পঞ্চায়েতগুলি দুর্নীতিমুক্ত, দুর্নীতি করছেন—কোনও ক্ষেত্রে দেখা যাবে না। কিন্তু যেখানে দুর্নীতি আছে সেগুলিকে সঠিকভাবে ধরে তাদের তদন্ত হওয়া দরকার। দুর্নীতিগ্রস্ত পঞ্চায়েতগুলিকে বা এদের সম্পর্কে সরকারি নিয়ম নীতি যা আছে সেই বিষয়ে দেখা দরকার। প্রতিনিয়ত পঞ্চায়েতের পক্ষ থেকে যা অ্যামেণ্ডমেন্ট এসেছে সেই আইনগুলিকে আরও কঠোরভাবে করবার কথা বলেছেন। সঠিকভাবে হিসাব কানুন রাখা হচ্ছে কিনা, সাধারণ সভা হচ্ছে কি না গ্রাম পঞ্চায়েতগুলিতে এইগুলি দৃঢ়ভাবে দেখা দরকার। পশ্চিমবঙ্গে পঞ্চায়েত অনেক বেশি সাফল্য লাভ করেছে এবং এই বিষয়ে কোনও সন্দেহ নেই। যে সাফল্যের সার্টিফিকেট—মাননীয় সদস্য কি বললেন তাঁর উপর নির্ভর করবে না, সেই সার্টিফিকেট পৃথিবীর বিভিন্ন দেশের প্রতিনিধিরা দিয়ে গেছেন। সেই সার্টিফিকেট প্রয়াত প্রধানমন্ত্রী শ্রী রাজীব গান্ধী দিয়ে গেছেন। আজকে সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গের পঞ্চায়েত পঞ্চায়েতরাজের মডেল। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার পঞ্চায়েত ব্যবস্থাকে সেই

জায়গাতে নিয়ে গেছেন। পঞ্চায়েত ব্যবস্থাকে আরও ভালভাবে তুলে ধরতে হবে। এর জন্য মাননীয় মন্ত্রীকে অনুরোধ করব, পঞ্চায়েত ব্যবস্থাকে যাতে আরও কার্যকরি ভূমিকায় নিয়ে যাওয়ার জন্য। আমাদের মধ্যে পঞ্চায়েত পরিচালনার ক্ষেত্রে যদি কোনও ত্রুটি থাকে তাহলে তাও খুঁজে বের করতে হবে। আইনকে সঠিকভাবে প্রয়োগ করতে হবে। পঞ্চায়েত ব্যবস্থাকে পশ্চিমবঙ্গের মানুষ ভালভাবে নিয়েছেন। এটাকে আবার অনেকে বানচাল করবার চেষ্টা করছেন। পঞ্চায়েত স্তরে যে সমস্ত ই. ও. পি. আছেন এবং যাঁরা অন্যান্য অফিসার আছেন তাঁদের কে সমস্ত ব্যাপারটা দেখবার জন্য অনুরোধ করছি। সর্বোপরি, অত্যন্ত সংক্ষেপে হলেও, একটা অনুরোধ রেখে বক্তব্য শেষ করব, পঞ্চায়েতকে যেভাবে কাজের দায়, দায়িত্ব দেওয়া হয়েছে এই কাজ সঠিকভাবে তুলে নিতে গেলে উপযুক্ত পরিকাঠামোর প্রয়োজন আছে। গ্রাম পঞ্চায়েতগুলিতে সেই রকম লোকসংখ্যা থাকা দরকার। নিয়োগ যদি না করা যায় তাহলে সঠিক কাজ, সঠিক সময়ে পাওয়া যাবে না এবং কাজ পাওয়ার ক্ষেত্রে অনেক অসুবিধা হবে। এই বলে ব্যয়বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পঞ্চায়েতমন্ত্রী, ৫৯-৬০, ৬২-৬৩, এই খাতে যত টাকা দাবি করেছেন এবং আমরা যাঁরা বিরোধী সদস্যরা এখানে আছেন এবং আমাদের পক্ষ থেকে যে কাট মোশন দেওয়া হয়েছে তার সমর্থন, বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শুরু করছি। কারণ একই কথা শুনে আসছি, একই বস্তাপচা বুলি পশ্চিমবঙ্গে পঞ্চায়েৎ রাজ সফল। কিন্তু মাননীয় মন্ত্রীকে জানতে হবে, বুঝতে হবে যে, পঞ্চায়েতরাজের মূল উদ্দেশ্যটা কি? ভারতবর্ষের জাতির জনক মহাত্মা গান্ধী—তিনি পঞ্চায়েতরাজের কথা বলেছিলেন। এখানে যাঁরা সরকারপক্ষের মাননীয় সদস্যরা—ওঁরা বলছেন যে পশ্চিমবঙ্গে পঞ্চায়েত সফল। আমরা পঞ্চায়েৎ নির্বাচন করেছি, কংগ্রেস করেনি। ১৯৭৩ সালে পশ্চিমবঙ্গে পঞ্চায়েতের নূতন আইন আমরাই তৈরি করেছিলাম। পরবর্তীকালে ভারতবর্ষের প্রয়াত প্রধানমন্ত্রী শ্রী রাজীব গান্ধী পঞ্চায়েতিরাজ বিল নিয়ে এসেছিলেন। আপনারা সেই বিলের বিরোধিতা করেছিলেন। জাতীয় কংগ্রেস কি বলেছিল? আমাদের দেশে এম. এল. এ., এম. পি. যাঁরা আছেন, নির্বাচিত প্রতিনিধির সঙ্গে—সাধারণ মানুষের যোগ নেই বলে পঞ্চায়েতিরাজ বিল সর্বনিম্ন স্তরে লক্ষ লক্ষ প্রতিনিধি থাকবে। যার দ্বারা বহুলাংশে সাধারণ মানুষের যোগসাজস হবে। আর যাঁরা ক্ষমতার দালাল—তাঁরা বিতাড়িত হবে। আমলাতান্ত্রিক উৎপীড়ন, লাল ফিতার বাঁধন, উৎকোচ, স্বজনপোষণ, দুর্নীতি এবং যাঁরা সাধারণ মানুষকে পীড়ন করছে—এই বিলে সেইসব দালালদের স্বার্থরক্ষা চূর্ণ করবার এক পরোয়ানা। পঞ্চায়েত আজকে কায়েম করে মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টী ক্ষমতার দালাল সৃষ্টি করেছেন। সেই বিলটা মার্ক্সবাদী কমিউনিস্টরা তাদের স্বার্থে বিরোধিতা করেছিলেন। সেদিন রাজীবজী শেক্সপীয়ারকে উদ্ধৃত করে বলেছিলেন এই দালালেরা সমস্ত সমাজের ঘৃণ্য পোকা। পঞ্চায়েত রাজ কায়েম করতে গিয়ে মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টীর বামফ্রন্ট সরকার পঞ্চায়েত রাজের নামে ক্ষমতার দালাল তৈরি করেছেন। তাদের বাসা করেছেন। আজকে প্রথমেই মাননীয় মন্ত্রীকে যেকথা বলতে চাই প্রথমত পঞ্চায়েত রাজ সফল করতে গেলে যে প্রশাসনিক কাঠামোর দরকার ছিল পশ্চিমবঙ্গের বুকে আপনারা সেই প্রশাসনিক কাঠামো তৈরি করতে পারেন নি। কারণ আমরা দেখতে পাচ্ছি পশ্চিমবঙ্গে তিনটে স্তর আছে, গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি এবং

জেলা পরিষদ। তাদের মধ্যে মানুষের সঙ্গে সরাসরি যোগ হচ্ছে যারা গ্রাম পঞ্চায়েতের প্রতিনিধি তাদের। জেলা পরিষদ থেকে টাকা পাঠাচ্ছে পঞ্চায়েত সমিতিকে, পঞ্চায়েত সমিতি টাকা দিচ্ছে গ্রাম পঞ্চায়েতকে। যে সমস্ত উন্নয়নমূলক কাজ সেগুলো গ্রাম পঞ্চায়েত ইমপ্লিমেন্ট করছে। আজকে পঞ্চায়েত সমিতিতে একজন ক্লার্ক একজন পিওন আছে। জেলা পরিষদে কি দেখছি? ডি. এম. তিনি একজিকিউটিভ অফিসার। তিনি ইলেকটেড নন। যিনি সেক্রেটারি তিনি আই. এ. এস। পঞ্চায়েত সমিতিতে বি. ডি. ও. হচ্ছে একজিকিউটিভ অফিসার। একজন সচিব আছেন। কিন্তু আজকে গ্রাম পঞ্চায়েতে কি দেখছি? একজন সেক্রেটারি, একজন জব অ্যাসিস্টান্ট। কোনও পিওন নেই, একজন চৌকিদার আছে, একজন দফাদার আছে। যেকথা জয়নাল সাহেব বললেন, সচিব পদকে সরকারি কর্মচারি হিসাবে স্বীকার করে নেওয়ার জন্য হাইকোর্টে কেস হয়েছিল। আগের মন্ত্রী দেবব্রতবাবু চেষ্টা করেছিলেন। তা সত্ত্বেও হল না। কাজ করতে গিয়ে পশ্চিমবাংলার পঞ্চায়েতকে বাস্তু ঘুঘুর বাসায় পরিণত করে দিয়েছে মার্ক্সবাদী কমিউনিস্টরা। পঞ্চায়েতে দুর্নীতি একে বাস্তু ঘুঘুর বাসায় পরিণত করেছে। আজকে কি দেখছি? রাজীব গান্ধী যখন জওহর রোজগার যোজনা চালু করলেন, পশ্চিমবঙ্গের দেওয়ালে দেওয়ালে এই মার্ক্সবাদী কমিউনিস্টরা লিখলো, জওহর রোজগার যোজনা কংগ্রেসিদের নির্বাচনী চমক এবং চালাকি। কিন্তু আজকে জওহর রোজগার যোজনার টাকা দিয়ে, কেন্দ্রের টাকা দিয়ে পশ্চিমবঙ্গের বুকে মার্ক্সবাদী কমিউনিস্টরা ক্ষমতার দালাল তৈরি করছেন, ভোট কিনছেন, কাগজে খবর বেরিয়েছে, জওহর রোজগার যোজনার টাকা দিয়ে নদীয়ায় ডাক বাংলা মেরামত করা হয়েছে। যে টাকা আসছে, সেই টাকা দিয়ে সাধারণ মানুষের কাজ করার কথা, মার্ক্সবাদী কমিউনিস্টরা সেই টাকা অন্য কাজে লাগাচ্ছেন। আই. আর. ডি. পির টাকায় অন্য কাজ করছেন। পার্টি অফিস থেকে নামের লিস্ট হচ্ছে কে কে টাকা পাবেন, সেইভাবে টাকা যাচ্ছে। পশ্চিমবঙ্গে আই. আর. ডি. পি. কি—ইনকো রুপিয়া দেনাই পড়েগা। মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টী অফিস থেকে যে লিস্ট যাচ্ছে, সেইমতো টাকা বিলি হচ্ছে। কংগ্রেসি পঞ্চায়েতগুলো টাকা পাচ্ছে না। আই. আর. ডি. পি. এস. ই. এস. আর. ইউ. এন. আর. ই. পি বলুন সব ক্ষেত্রে একই হচ্ছে।

[3-50 – 4-00 P.M.]

এন. আর. ই. পি'র টাকা বলুন, যেখানে মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টি ক্ষমতায় আছে এবং তাদের হাতে পঞ্চায়েত আছে সেই সব পঞ্চায়েতের সেই সব টাকা দিয়ে কলেবর স্ফিত হচ্ছে। স্যার, আজকে সমস্ত গ্রামপঞ্চায়েতগুলি দুর্নীতিতে ভরে গিয়েছে। অপর দিকে কংগ্রেসি পঞ্চায়েতগুলি যখন কাজ করতে চাইছে তখন তাদের কাজ করতে দেওয়া হচ্ছে না বা তারা সেই সুযোগ পাচ্ছে না। সেখানে একটা বিমাতৃসুলভ আচরণ করছে কংগ্রেসের প্রতি পশ্চিমবঙ্গের মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির সরকার। নতুন যে পঞ্চায়েত বিল এসেছে সেটা নিয়ে এখন কিছু বলা উচিত নয় কারণ সেটা সিলেক্ট কমিটিতে গিয়েছে কাজেই সে প্রসঙ্গে না গিয়ে পশ্চিম বাংলার বুকে ভালভাবে পঞ্চায়েতিরাজ কায়েম করতে গেলে যে সব জিনিস করা উচিত সে সম্পর্কে আমার কিছু সাজেশন আছে সেগুলি রাখছি। স্যার, আপনি জানেন, পঞ্চায়েতিরাজ বিলে আমরা বলেছিলাম যে সমস্ত স্থানীয় সংস্থাগুলি হিসাব রক্ষা এবং পরীক্ষার উপযুক্ত পদ্ধতি নির্ণয় করার দায়িত্ব সি. এ. জি'র হাতে দেওয়া উচিত। এ ব্যাপারে পার্লামেন্টে আমরা

কি দেখলাম? সেখানে বিরোধীদলে যে সমস্ত সদস্যরা আছেন তারা বললেন যে এর দ্বারা স্থানীয় সংস্থাগুলির হিসাব পরীক্ষার জন্য রাজ্য সরকারের বর্তমান ব্যবস্থাপনা নাকি নস্যাত করে দেওয়া হচ্ছে। স্যার, কোটি কোটি টাকা, বিশেষ করে রাজ্য সরকার যে বাজেট তৈরি করছেন সেই বাজেটের ৫০ পারসেন্ট টাকা পঞ্চায়েতের মাধ্যমে গ্রামের উন্নয়নের জন্য ব্যয় করা হচ্ছে। আজকে সেই সমস্ত পঞ্চায়েতের হিসাব যদি একজন এক্সটেনশন অফিসারের হাতে থাকে এবং তিনি যদি এটা করেন তাহলে বুঝে নিন পশ্চিমবাংলার বুকে আজকে কি কাজ হচ্ছে। তাই আমরা বলতে চেয়েছিলাম যে যেখানে ভারতবর্ষে সি. এ. জি. বলে একটা বস্তু আছে সেখানে পঞ্চায়েতের সমস্ত ব্যবস্থাটাও সি. এ. জি. করুক। সি. এ. জি'র কাজ কি হবে? বিভিন্ন রাজ্যে স্থানীয় সংস্থাগুলির হিসাব রক্ষা ও পরীক্ষার বর্তমান নিয়মবিধি খতিয়ে দেখে আরও সুষ্ঠু পদ্ধতির সুপারিশ করা যার ভিত্তিতে হিসাব রক্ষা করা হবে ও পরীক্ষার কাজ করা হবে। এর ফলে অপব্যবহারের সুযোগ হ্রাস পাবে। সেখানে হিসাবটা রক্ষা ও পরীক্ষার দায়িত্ব কখনই রাজ্য সরকারের হাত থেকে নেওয়া হচ্ছে না। রাজ্য সরকারই করবে তবে এটা তদারকি করবে সি. এ. জি.। অদ্ভুত ব্যাপার, ওরা চুরি করে সব ফাঁক করে দিচ্ছেন সেইজন্য আজকে যখন কেন্দ্রীয় সরকার বলেছিলেন পঞ্চায়েতের হিসাবটাও সি. এ. জি. করুক তখন বামফ্রন্ট সরকার রাজি হলেন না। তারপর পঞ্চায়েতে বিশাল নির্বাচন-এর ব্যাপার থাকে। ভারতবর্ষের প্রয়াতঃ প্রধানমন্ত্রী রাজীব গান্ধী তাই বলেছিলেন পঞ্চায়েতের নির্বাচনটা নির্বাচন কমিশনকে দিয়ে করানো হোক। সেটা নিয়ে ওদের পার্লামেন্টের সদস্যরা অনেক হৈ চৈ করেছিলেন। তারা সেটা অপোজ করেছিলেন। সেখানে ভারতীয় সংবিধানের ১১ ও ১২ নং তপশীলে যা বলা হয়েছিল তার অপব্যাখ্যা করে ওরা বলেছিলেন যে এর দ্বারা পশ্চিমবঙ্গের বুকে যে ব্যবস্থাপনা চলছে তা ভেঙ্গে ফেলা হবে। আমরা কিন্তু বলেছিলাম যে পঞ্চায়েত নির্বাচনে রাজ্যের যিনি নির্বাচনী অফিসার এবং তার যে সমস্ত কর্মচারি তাদের মাধ্যমেই নির্বাচন পরিচালনা করা হবে কিন্তু যেহেতু এটা বিশাল নির্বাচনী ব্যাপার সেইহেতু সেই নির্বাচন সুষ্ঠুভাবে পশ্চিমবাংলার বুকে চালাবার জন্য নির্বাচন কমিশন এর দায়িত্ব নিন। যদি এই প্রসেস স্টার্ট হয় তাহলে পশ্চিমবাংলার বুকে ওদের ভরাডুবি হতে পারে এই আশঙ্কায় ওরা সেই প্রস্তাব মানলেন না। সেইজনাই স্যার, বলছি, বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গে পঞ্চায়েতিরাজ কায়েম করতে গিয়ে প্রত্যেকটি ব্যাপারে ব্যর্থ হয়েছেন। পরিশেষে পঞ্চায়েতে মহিলাদের আসন সংরক্ষণের ব্যাপারে কয়েকটি কথা বলছি। মহিলাদের জন্য পঞ্চায়েতে ওয়ান থার্ড সিট সংরক্ষণের যে কথা চলছে আমরা সেটা সমর্থন করার পাশাপাশি বলতে চাই যে অবিলম্বে প্রতি মহকুমাতে দলীয় ভিত্তিতে মহিলাদের ট্রেনিং দেওয়ার ব্যবস্থা করা হোক। এই ট্রেনিং দেওয়া দরকার কারণ তা হলে মহিলারা বেশি বেশি সংখ্যায় পঞ্চায়েত নির্বাচনে অংশ গ্রহণ করতে পারবেন। এই কথা বলে বাজেটের বিরোধিতা করে এবং আমাদের কাটমোশনগুলি সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পঞ্চায়েত মন্ত্রী ৯২-৯৩ সালের জন্য ৬২, ৫৯, ৬৩ এবং ৬৯ সংখ্যক অভিযাজনের অধীনে যে ব্যয় বরাদ্দ উত্থাপন করেছেন তাকে আমি সমর্থন জানাচ্ছি এবং সেই প্রসঙ্গে আমি আপনার মাধ্যমে এই হাউসে কয়েকটি কথা বলতে চাই। মাননীয় সদস্য বর্ষীয়ান সদস্য জয়নাল আবেদিন সাহেব, তাঁর বক্তব্য

শুনলাম, মান্নান সাহেবের বক্তব্য শুনলাম এবং প্রবীর বাবুর বক্তব্য শুনলাম, তাতে তাঁরা বলছেন যে আমাদের পশ্চিমবঙ্গে পঞ্চায়েত হওয়ার পর কোনও কাজ হয়নি, অথচ জওহর রোজগারের টাকা আসছে, এই কথা বলছেন। যদি এই রকম প্রশ্ন থাকে, যদি সবাই চুরি করে, কেন্দ্রীয় সরকার এই সম্পর্কে জানছে যে চুরি করছে, তাহলে টাকাটা কেন্দ্রীয় সরকার মঞ্জুর করছে কেন? এটার দ্বারা কি ইঙ্গিত বহন করে না যে পশ্চিমবঙ্গে কাজ হচ্ছে? কাজ হচ্ছে এটা দিল্লির কাছে স্বীকৃত হয়েছে বলেই টাকা আমরা মাঝে মাঝে পাচ্ছি, সম্পূর্ণ না হলেও মাঝে মাঝে পাচ্ছি এবং আপনাদের বর্ষীয়ান নেতা এ. বি. এ. গনি খান চৌধুরি একবার বলেছিলেন সমগ্র ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গের জ্যোতি বসুর সরকার পঞ্চায়েতে ভাল কাজ করেছে, প্রশংসনীয় কাজ করেছে। এই কথা শুনে আপনাদের লোকেরা দিল্লিতে গিয়ে বলেছিলেন যে এই রকম আজেবাজে কথা বললে নির্বাচন করা যাবে না। বামফ্রন্টের আমলে পশ্চিমবঙ্গে পঞ্চায়েতের মাধ্যমে যেটুকু কল্যাণ হয়েছে, যেটুকু উন্নয়ন হয়েছে তা এই বামফ্রন্ট সরকারের যুগে হয়েছে। মহাত্মা গান্ধী পঞ্চায়েত ব্যবস্থাকে গ্রাস রুট পর্যন্ত পৌঁছে দেবার কথা বলেছিলেন। চাচাজী নেহেরু পঞ্চায়েতের উপর জোর দিয়েছিলেন, আমাদের মাতাজী তিনিও জোর দিয়েছিলেন এবং সবশেষে দাদাজী জওহর রোজগার যোজনার উপর জোর দিয়েছেন। সুতরাং পঞ্চায়েতে গ্রামের মানুষ জড়িত হয়ে শাসন কার্যে অংশ গ্রহণ করুক, এই দৃষ্টিভঙ্গি নিয়ে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার পঞ্চায়েতকে এগিয়ে নিয়ে চলেছে। আমি জানি ১৯৭৩ সালে পঞ্চায়েত অ্যাক্ট পাস হয়েছে এবং দার্জিলিং-এ তার সিলেক্ট কমিটি হয়েছিল। আমি সেই সিলেক্ট কমিটির সদস্য ছিলাম। আমি জানি যে পঞ্চায়েত অ্যাক্ট পাস হবার পর মহাত্মা গান্ধী কোন কালে বলেছিলেন আর কোন কালে আপনারা আইনটাকে পাস করলেন, কিন্তু আপনারা আইন পাস করলেন বটে কিন্তু কার্যত তাকে রূপায়িত করলেন না। কারণ আপনারা একটা মৌরসি পাট্টা পেয়ে গিয়েছিলেন। একটা বস্তা পচা নিয়ম, সেই নিয়ম নিয়ে ১৮ বছর আপনারা নির্বাচন করেন নি। এই বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর আপনারা যে পঞ্চায়েত অ্যাক্ট করে গিয়েছিলেন, আপনাদের পঞ্চায়েত অ্যাক্টকে সঠিক ভাবে ইমপ্লিমেন্ট করা হয়েছে এবং তিন তিনটে পঞ্চায়েত নির্বাচন হয়েছে এবং চতুর্থ নির্বাচন আগামী বছর হতে চলেছে।

[4-00 – 4-10 P.M.]

আমার কথা হচ্ছে পঞ্চায়েত প্রতিষ্ঠিত হবার পরে গ্রামাঞ্চলে কতগুলি প্রাইমারি স্কুল প্রতিষ্ঠিত হয়েছে, এটা কি ওঁরা জানেন না! ওঁদের সময়ে স্কুল হওয়া তো দূরের কথা একখানা বেঞ্চও ছিল না। পঞ্চায়েত প্রতিষ্ঠিত হবার পর পশ্চিমবঙ্গের বিভিন্ন গ্রামে আমি গিয়েছি। একবার বীরভূমের একটা লাল রাস্তা দিয়ে যাবার সময় গ্রামবাসীদের জিজ্ঞাসা করেছিলাম, এই রাস্তা কোন যুগে হয়েছে? তাঁরা বলেছেন, কেন, বামফ্রন্টের যুগে হয়েছে। আমি নওদা দিয়ে যাবার সময় জিজ্ঞাসা করেছিলাম,—এই লাল রাস্তা কে করেছে? উত্তর পেয়েছি, কেন, বামফ্রন্টের পঞ্চায়েত করেছে। পঞ্চায়েতের মাধ্যমে আমাদের পশ্চিমবঙ্গে বিভিন্ন কাজ দিনের পর দিন এগিয়ে চলেছে।

তথাপি এই প্রসঙ্গে মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আমার আবেদন, পঞ্চায়েতি ব্যবস্থায়

আমাদের রাজ্যে বর্তমানে যা হচ্ছে তার সব কিছুই ভাল, এটা ধরে নেওয়া ঠিক হবে না। বর্তমানে এই ব্যবস্থার মধ্যে অনেক ফাঁক থেকে গেছে। অবশ্যই পঞ্চায়েতের উদ্দেশ্য ভাল, পরিকল্পনা ভাল, পরিকাঠামো ভাল, বিভিন্ন প্রকল্প, পরিকল্পনা ইমপ্লিমেন্ট করার ক্ষেত্রে গাইড লাইন অত্যন্ত সুস্পষ্ট, কিন্তু তথাপি কতগুলি জিনিস ভেবে দেখার দারকার আছে। নাহলে ভবিষ্যতে আমাদের ক্ষতি হওয়ার সম্ভাবনা আছে।

বিগত ১৪ বছরে গ্রামাঞ্চলে প্রায় ২০০০ কোটি টাকা ব্যয় করা হয়েছে। টাকা খরচ করার ক্ষেত্রে প্রতিটি অঞ্চল প্রধানকে সুস্পষ্ট নির্দেশ তথা গাইড লাইন দেওয়া আছে যে, বছরে অন্তত দু'বার কি কি পরিকল্পনা অনুযায়ী কি টাকা খরচ করা হবে, হচ্ছে এবং হয়েছে সে সম্পর্কে হ্যাণ্ড বিল মাধ্যমে প্রচার করে অঞ্চলের মানুষদের অবহিত করতে হবে। সমস্ত কিছু জনসমক্ষে জানিয়ে দিতে হবে। কিন্তু এবিষয়ে আমাদের অভিজ্ঞতা ভাল নয়। আমি এখানে আমার অভিজ্ঞতার কথা বলছি। আমার এলাকার মাত্র দুটি অঞ্চলের প্রধান—কানপুর অঞ্চলের প্রধান শ্রী রাধাগোবিন্দ মণ্ডল এবং জামুয়ার অঞ্চল প্রধান শ্রী পরেশচন্দ্র সরকার—নির্দিষ্ট সময় নির্দিষ্ট ভাবে জনসমক্ষে অ্যাকাউন্ট দাখিল করেন। বাকি কাউকে কখনই আমি এই কাজ করতে দেখিনি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা পঞ্চায়েতের কাছ থেকে কি করে হিসাব পাব? যদি দেখি সদস্যারা আজ এই বেঞ্চে আছে, কালকেই ঐ বেঞ্চে চলে যায়, তাহলে হিসাব পাওয়া সম্ভব নয়। দল বিরোধী নির্দিষ্ট আইন হওয়া সত্ত্বেও এই জিনিস চলছে। আইনে বলা হয়েছে, যে সিম্বল নিয়ে নির্বাচিত হয়েছে সে সিম্বল পরিবর্তন করলে আর মেম্বারশিপ থাকবে না। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে এই প্রসঙ্গে বিনয়ের সঙ্গে বলছি যে, গ্রামাঞ্চলে আজকে এমন অবস্থা হয়েছে যে, কথায় কথায় প্রধানের বিরুদ্ধে অনাস্থা লেগেই আছে। তিনি একটু এবিষয়ে তাঁর দপ্তরে খোঁজ নিয়ে দেখুন। স্বার্থ সংশ্লিষ্ট ব্যাপারে যখনই কোনও অসুবিধা হচ্ছে তখনই অনাস্থা জানিয়ে প্রধানকে সরিয়ে দেওয়া হচ্ছে, অন্য একজন প্রধানের চার্জ নিচ্ছে। আবার বহু ক্ষেত্রে হাই কোর্টে ২২৬ জারি করে ঝুলিয়ে রাখা হচ্ছে। আমাদের নুরপুর অঞ্চলে যে ডামাডোল চলছে তা বলার নয়। সেখানে এই দল গেল, ঐ দল এল, এই ভাবে করে করে এক বছরে ৪ জন প্রধান হয়েছে।

মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি ইয়ং ম্যান, আপনাকে আমি অনুরোধ করছি, আপনি এই বিষয়টি একটু ভেবে দেখুন এবং পঞ্চায়েতের ক্ষেত্রে দল বদল বিরোধী আইন নতুন করে আনার চেষ্টা করুন। তা নাহলে কোনও গ্রামাঞ্চলকেই সঠিক ভাবে নিয়ন্ত্রণ করা যাবে না। আর একটি জিনিস দেখতে হবে সেটা হচ্ছে কোয়ালিফিকেশন। এই জিনিসটি দেখবেন। আমার এলাকায় কসিমুদ্দিন লক্ষ্মীপুর গ্রাম পঞ্চায়েতের প্রধান ছিল। একটুও লেখাপড়া জানে না। 'ক' লিখতে পারে না, 'শ' লিখতে পারে না। সাক্ষরতার ব্যাপারে তাকে কতদূর নিয়ে যাওয়া যাবে তা আমি বলতে পারি না, কিন্তু তিনি ৫ বছর ধরে প্রধান ছিলেন। তিনি অ্যাকাউন্টস দেখতে পারবেন কি? কোন খাতে কত টাকা এল, কিসে খরচ হল তা বুঝতেও পারবেন না, বলতেও পারবেন না। কোনও সার্টিফিকেট তাঁর কাছ থেকে চাইতে গেলে তিনি বলেন, নাম লিখে রেখে চলে যাও, পরের দিন সেক্রেটারিকে দিয়ে সার্টিফিকেট লিখে দেন।

এই ব্যাপারে মিনিমাম কোয়ালিফিকেশন থাকা দরকার। একটা অ্যামেণ্ডমেন্ট এসেছে, সেটা সিলেক্ট কমিটিতে গেছে, পরে আলোচনা হবে। সেখানে কতকগুলি মারাত্মক জিনিস এসে যাচ্ছে। এতে হয়ত ক্ষতি হয়ে যেতে পারে। যাইহোক, সেদিন বলা যাবে। আপনার দপ্তর হচ্ছে পশ্চিমবঙ্গের সমস্ত দপ্তরের মূল আঁধার। ভূমি রাজস্ব থেকে আরম্ভ করে মৎস্য চাষ, বন সংরক্ষন যাবতীয় বিষয় পঞ্চায়েতের হাতে। আমি যে এলাকায় আছি, সেখানকার পঞ্চায়েত সমিতির সমস্ত প্রধান হচ্ছে কংগ্রেসের লোক। সেখানে টাকা নিয়ে কি নয়-ছয় চলছে তা বলা যায় না। মান্নানসাহেব বলছিলেন, কিন্তু বলতে বলতে ঐ পয়েন্ট-এ আসতে পারলেন না। আমি দেখছি, সভাপতির কাছে টাকা এলে সেই টাকা তিনি ব্যাঙ্কে রেখে দিচ্ছেন। এইভাবে ৬ মাস রেখে দিলেন। দেওয়ার পর সুদ হয়ে গেল। সেই সুদের টাকা তাঁর পকেটে গেল। এই টাকা তিনি উন্নয়নমূলক কাজের জন্য খরচ করছেন না। কি অবস্থা? আমি নাম বলছি, অমরেন্দ্রনাথ সিংহ, সভাপতি, কংগ্রেস দলের। সুতরাং অডিট রিপোর্ট থাকা দরকার। আপনি আপনার বক্তব্যে স্বীকার করেছেন। আপনার বৃহত্তর দপ্তর। সুতরাং হিসাব একেবারে নিখুঁতভাবে সবটা করতে পারা যাবে তা নয়, আপনার কাছে হিসাব আছে, কিন্তু টোটালটা আপনি আনতে পারছেন না। কারণ দল বিরোধী ব্যাপারে এমন গোলমাল লেগে যাচ্ছে যাতে করে হিসাব পাওয়া যাচ্ছে না। পঞ্চায়েত সমিতির প্রধান যদি হিসাব না দেয় তাহলে কর্তৃপক্ষের কাছে দরখাস্ত করলেও ফল হচ্ছে না। কোনও ফল পাওয়া যাবে না। যেখানে প্রধান একেবারে নিরক্ষর, আমি নাম করে বললাম, কসিমউদ্দিন, নিমতিতা অঞ্চলে। আমি সিমেন্টের জন্য একটা দরখাস্ত নিয়ে গেছি। তিনি সেক্রেটারির সই করা সিলের উপর তার সিল মেরে দিলেন। ফলে হল কি? দরখাস্ত নষ্ট হয়ে গেল, আবার নতুন করে দরখাস্ত করতে হল। সুতরাং এইরকম প্রধান হওয়া কি উচিত? সেক্ষেত্রে মিনিমাম কোয়ালিফিকেশন, একটা নির্দিষ্ট গাইডলাইন থাকা দরকার। ভূমি বন্টনের ব্যাপারে আমরা অঞ্চলে দেখেছি, কংগ্রেসি পঞ্চায়েত সমিতির ভূমি রাজস্বের যিনি কর্মাধ্যক্ষ, আবদুল মজিদ, তিনি নারায়ণপুর, বাহাগলপুর এবং গাম্ভীরা মৌজায় যিনি টাকা দেবেন তাকেই জমি দেবেন—এই জিনিস তিনি করছেন। হয়তো কংগ্রেস সেখানে আছে বলে এই জিনিস চলছে, অন্য জায়গায় অন্য রকম হত। সুতরাং এইরকম জিনিস করে একটা খারাপ জায়গায় নিয়ে যাচ্ছে। এদের উপযুক্ত ট্রেনিং নেই। আর ট্রেনিং দিয়েই বা কি হবে? মানসিকতার পরিবর্তন যদি না করা যায় তাহলে কিছু হবে না। এদের মানসিকতার পরিবর্তন হওয়া দরকার। এই মানসিকতার পরিবর্তন করার জন্য প্রচার অভিযান করা প্রয়োজন। তাতেও যদি সুষ্ঠুভাবে মানসিকতার পরিবর্তন না আসে তাহলে আইনের দ্বারা পরিবর্তন করার প্রয়োজন আছে।

[4-10 – 4-20 P.M.]

সে কথা আপনার মাধ্যমে বলতে চাই। .....(**লালবাতি**)...... আমার এখনও সময় আছে স্যার। সামনেই পঞ্চায়েত নির্বাচন হবে। তারপর দেখা যাবে, বুথে কাউন্টিং এর সময় অনেক অফিসার মার খেয়ে যাচ্ছে। পানীয় জলের ক্ষেত্রে প্রধানরা সেই পুরানো ......

**(এই স্থলে সময় শেষ হয়ে যাওয়ায় বক্তার মাইক সংযোগ বিচ্ছিন্ন হয়ে যায়)**

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় পঞ্চায়েত এবং গ্রামীণ উন্নয়ন খাতে যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন, আমি সেই বাজেটের বিরোধিতা করে এবং আমার যে কাট মোশনগুলো আছে সেগুলোকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই ত্রি-স্তর পঞ্চায়েতের মাধ্যমে ক্ষমতার বিকেন্দ্রীকরণ, গ্রামীণ উন্নয়ন এবং পরিকল্পনা রূপায়ন—এই যে সরকারি ঘোষিত নীতি এবং লক্ষ্য, এটা শুনতে খুবই ভাল, কিন্তু প্রশ্ন হচ্ছে, লক্ষ্য ভাল হলেও সেই লক্ষ্যে উপনীত হবার ক্ষেত্রে যে কর্মপন্থা, যে প্রক্রিয়া, সেটা যদি সঠিক না হয় তাহলে শিব গড়তে গিয়ে বানর সৃষ্টি হবার আশঙ্কা থাকে। ফলে ত্রি-স্তর পঞ্চায়েতের মাধ্যমে যে কাজগুলি করতে চাই তারজন্য পাবলিক এক্সচেকার থেকে যে তহবিল বরাদ্দ করা হয়েছে গ্রামের দুর্বলতার মানুষের উন্নয়নের জন্য, সেই অর্থ যথার্থই তাদের স্বার্থে ঠিকঠিকভাবে ব্যয়িত হচ্ছে কিনা, যথাযথ সদ্ব্যবহার হচ্ছে কিনা, সেক্ষেত্রে মনিটরিং করে যদি হিসাব-নিকাশ দাখিল করবার বাধকতা না থাকে তাহলে স্বাভাবিকভাবে উন্নয়নের নামে সেই অর্থ অপচয়, নয়-ছয় হবার আশঙ্কা থাকে এবং সেটাই ঘটছে। ফলে আজকে গ্রামের পঞ্চায়েতগুলি পর্বতপ্রমাণ দুর্নীতির আখড়ায় পর্যবসিত হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, এই ত্রি-স্তর পঞ্চায়েতে, বিশেষ করে জেলা পরিষদে গত ১৯৮৫-৮৬ সালের পর থেকে অধিকাংশ জেলা পরিষদে হিসাব-নিকাশের কোনও অডিট হয়নি। অডিটের অভিযোগ হল, তাঁরা যথেষ্ট আগে থেকে নোটিশ দেওয়া সত্ত্বেও অডিট করতে গিয়ে পরিষদের কর্তৃপক্ষের কাছ থেকে নথিপত্র ঠিকমতো পাননি। তাঁদের অভিযোগ, অধিকাংশ ক্ষেত্রে ওয়ার্ক অর্ডার, ভাউচার, মাস্টার রোল এসব চাইলে পাওয়া যায় না। আমরাও বিভিন্ন ক্ষেত্রে দেখতে পাচ্ছি, উন্নয়নের টাকা পদ্ধতিমতো খরচ করা হচ্ছে না। আপনি জানেন যে, উন্নয়নের টাকা ত্রি-স্তর পঞ্চায়েতে সদস্যরা অ্যালটমেন্টের টাকা নেবেন। সেখানে যে কাজকর্ম হবে তার তালিকাসহ বরাদ্দ টাকার পরিমাণ ওয়ালে নোটিশ বোর্ডে টাঙিয়ে দিতে হবে। কিন্তু কাজকর্মের যে রিপোর্ট দেখতে পাচ্ছি, সেখানে অর্ধেক কাজ সম্পূর্ণ হয়েছে, কিন্তু পুরো কাজ সম্পূর্ণ হয়েছে বলে খরচের রিপোর্ট দেওয়া হয়েছে। হয়ত কাজই হয়নি, সেক্ষেত্রে কমপ্লিট হয়েছে বলে দেখিয়ে দেওয়া হয়েছে। কোথাও মালপত্র কেনা হয়েছে অর্ধেক, কিন্তু পুরো মাল কেনা হয়েছে বলে দেখিয়ে রিপোর্ট দেওয়া হয়েছে। এডিটরদের কাছ থেকে এই সব অভিযোগ পাওয়া যায় এবং শুধু তাই নয়, সেখানে অডিট রিপোর্টের ক্ষেত্রে যে নিয়ম-কানুন আছে সেগুলি কিছুই মানা হয়না। নিয়ম হচ্ছে অডিট রিপোর্টে যে সব অবজার্ভেশন আছে সেগুলি একজামিন করে দেখে স্পেশ্যাল মিটিং ডাকতে হবে। সেই অবজার্ভেশনের উপর তাদের কি বক্তব্য সেটা ২ মাসের মধ্যে জানাতে হবে। কিন্তু দেখা যাচ্ছে বেশির ভাগ জেলা পরিষদ এই মিটিং ডাকেনা, এইসব অবজার্ভেশনের উপর তাদের কোনও রিপোর্টও পাঠায়না। বিভিন্ন দপ্তর থেকে পঞ্চায়েতের মাধ্যমে টাকা নিয়ে যে কাজ হয় দপ্তরগুলি সেই সমস্ত কাজের ইন্সপেকশন করতে পারেন সেই অধিকার তাদের আছে। কিন্তু ইন্সপেকশন করা দূরে থাক যে টাকা খরচ করতে দেওয়া হয়েছে তার ইউটিলাইজেশন সার্টিফিকেট দেবার জন্য দপ্তর থেকেও কোনও তাগাদা দেওয়া হয়না। এই ব্যাপারে যেন একটা ঢিলেঢালা সিস্টেম হয়ে আছে। আপনি জানেন যে ম্যান ইজ দি ভিকটিম অব এ সিস্টেম। পঞ্চায়েতে কাজের যে প্রসেস রয়েছে তার মধ্যে অনেক ডিফেক্ট রয়েছে।

কাজেই যে টাকা দেওয়া হচ্ছে সেই টাকার কি ভাবে খরচ হচ্ছে তার যদি হিসাব-নিকাশ নেবার ব্যবস্থা না থাকে তাহলে এই ঢিলেঢালা ব্যবস্থার মধ্যে দিয়ে অনিচ্ছাকৃত ভাবেও দুর্নীতির স্বর্গরাজ্য হয়ে যায়। ফলে আজকে পঞ্চায়েতগুলিতে ক্রমবর্দ্ধমান দুর্নীতির পাহাড়ে পরিণত হয়েছে। আমি বলব এর জন্য যত না দায়ী পঞ্চায়েত কর্তারা তার চেয়ে অনেক বেশি দায়ী হচ্ছে সরকার, যে কিনা এই দুর্নীতির সুযোগ করে দিচ্ছে। আজকে মনিটারিং যদি না থাকে তাহলে এই রকম অবস্থা চলতে থাকবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পঞ্চায়েত নির্বাচন নিয়ে সংশয় দেখা দিয়েছে। কংগ্রেস আমলে নির্বাচন হতনা, একথা ঠিক। বামফ্রন্ট সরকার সময় অতিক্রান্ত হবার পরে নির্বাচন করছে। কিন্তু সেই নির্বাচন যাতে অবাধ হয়, সুষ্ঠু হয়, নিরপেক্ষ ভাবে হয় তার গ্যারান্টি কোথায়? নির্বাচন সেখানে শাসকশ্রেণীর দ্বারা প্রভাবিত হচ্ছে কিনা, নির্বাচনে কারচুপী হচ্ছে কিনা তার জন্য গ্যারান্টি কি? আজকে সেই ব্যবস্থাগুলি থাকা দরকার। আজকে সাধারণ নির্বাচন পরিচালনা করার জন্য যেমন ইলেকশন কমিশন থাকে তেমনি পঞ্চায়েত নির্বাচন যাতে সুষ্ঠু ভাবে অবাধে এবং নিরপেক্ষ ভাবে পরিচালনা করা যায় তার জন্য একটা স্টেট লেভেল ইলেকশন কমিশন করা দরকার, যার উপরে সরকারি দলের বা সরকারের কোনও কতৃত্ব থাকবেনা এই রকম উচ্চ ক্ষমতা সম্পন্ন একটা স্টেট লেভেল ইলেকশন কমিশন হওয়া দরকার। আজকে সুষ্ঠু নির্বাচনের স্বার্থে এটা করা দরকার বলে আমি মনে করি। আজকে এই ধরনের কমিশন যদি করা হয় এবং কোনও দুর্নীতিগ্রস্ত অফিসার বা কোনও কর্মী বা কোনও জনপ্রতিনিধি যখন তিনি নির্বাচিত হয়ে আসবেন, তিনি যদি কোনও জনস্বার্থবিরোধী কাজ করেন তাহলে তাকে ক্ষমতাচ্যুত করার রাইট টু রিকলের ক্ষমতা এই কমিশনের যদি থাকে তাহলে যে দুর্নীতি মারাত্মক হয়ে উঠেছে তা অনেকাংশে প্রশমিত হবে। আজকে এই ধরনের কোনও প্রভিসনের ব্যবস্থা ১৫ বছরেও বামফ্রন্ট সরকারের রাজত্বে করা হয়নি। ইতিপূর্বে পঞ্চায়েত আইন সংশোধন করা হয়েছে কিন্তু এই ধরনের কোনও প্রভিসন করা হয়নি। আজকে যদি রাইট টু রিকল-এর প্রভিসন ঠিকমতো রাখা হয় তাহলে সমস্ত রকম দুর্নীতি মুক্ত করার জন্য একটা রেস্ট্রিন এফেক্ট আমরা পাব। এই বিলে আপনি নিশ্চয়ই আপনার জবাবি ভাষণে বলবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দেখেছি কংগ্রেসি আমলে তারা পুঁজিপতি শ্রেণীর স্বার্থে তাদের দৃষ্টিভঙ্গি নিয়ে পঞ্চায়েত পরিচালনা করতেন। কিন্তু বামফ্রন্ট যে দৃষ্টিভঙ্গির দাবি করে সেখানে তাদের দৃষ্টিভঙ্গি ভিন্ন হওয়া উচিত।

[4-20 – 4-30 P.M.]

দৃষ্টিভঙ্গিটা কি হবে? না, পঞ্চায়েতকে গ্রামাঞ্চলের যে ভিসিয়াস সারকেল যে কায়েমী স্বার্থবাদী গোষ্ঠী, জোতদার, মহাজন এবং প্রশাসনের একেবারে উপর স্তরে যে বুরোক্রাটের যে একটা ভিসিয়াস সারকেল তৈরি হয়েছে, যারা গ্রাম উন্নয়নের ক্ষেত্রে গরিব মানুষের স্বার্থে একটা বাধার সৃষ্টি করে—এই ক্লাশের বিরুদ্ধে যারা সমাজের গরিব চাষী, শোষিত মানুষ, তাদের যে আন্দোলন, তাদের যে সংগ্রাম সেই চাষী আন্দোলনকে জোরদার করার স্বার্থে আপনার পঞ্চায়েতকে ইন্সট্রুমেন্ট অফ স্ট্রাগেল ইন দি হ্যাণ্ডস অফ পুয়োরেস্ট সেকশন অফ দি সোসাইটি তাদের স্বার্থে আপনি ব্যবহার করুন। এটা করছেন না। পঞ্চায়েতের মাধ্যমে আপনি পাইয়ে দেবার রাজনীতি পাকাপাকি ভাবে করছেন। গণ আন্দোলনকে আপনি শক্তিশালী

করছেন না। অতীতে চাষীদের আন্দোলন করবার একটা মানসিকতা ছিল। জোতদার মহাজন এবং কায়েমী স্বার্থের বিরুদ্ধে মেরুদণ্ড সোজা করে আন্দোলন করার একটা চরিত্র ছিল, একটা মানসিকতা ছিল। সেটাকে আপনারা মেরে দিচ্ছেন। চাষীরা আজকে আন্দোলন বিমুখ হয়ে যাচ্ছে, তাদের কোমর ভেঙ্গে যাচ্ছে। আপনারা গ্রাস রুট লেভেলে সুবিধাবাদী এবং পাইয়ে দেবার রাজনীতি নিয়ে যাচ্ছেন। গ্রামের চাষীদের আন্দোলন করার যতটুকু মানসিকতা ছিল, ভিত্তি ছিল, অবলম্বন ছিল জোতদার মহাজন এবং কায়েমী স্বার্থের বিরুদ্ধে সেটা নষ্ট হয়ে গিয়েছে। ফলে এই রকম একটা অবস্থা তৈরি হয়েছে। আপনারা যাই বলুন না কেন এই বেসিক ডিফেক্ট আমরা দেখতে পেয়েছি। আপনারা মুখে যাই বলুন না কেন পঞ্চায়েত পরিচালনার ক্ষেত্রে বামপন্থী দৃষ্টিভঙ্গি নিয়ে পঞ্চায়েত পরিচালিত হচ্ছে না। বামপন্থী দৃষ্টিভঙ্গির নামে বামপন্থী দৃষ্টিভঙ্গি নিয়ে পরিচালিত হচ্ছে। জোতদার মহাজনদের বিরুদ্ধে আন্দোলন বিমুখ হতে সাহায্য করছেন। সেই জায়গায় আপনার দপ্তরের মাধ্যমে রাজনৈতিক দৃষ্টিভঙ্গি নিয়ে পঞ্চায়েতকে পরিচালনা করে ভোট ব্যাঙ্ক সৃষ্টি করা উচিত নয়। নূন্যতম যে গণতন্ত্র ছিল আজকে সেটা নেই। কংগ্রেস আমলের সঙ্গে আপনাদের তফাৎটা কোথায়? কংগ্রেস আমলে পার্টিজান ওয়েতে পঞ্চায়েত পরিচালিত হত। সেই রকম পার্টিজান ওয়েতে ভাগচাষী আপনাদের দলের না হলে উচ্ছেদ করছেন। এই ক্ষেত্রে পুয়োর পিপলদের জন্য যে আউট লুক থাকা দরকার সেটা নেই। অত্যন্ত অগণতান্ত্রিক দৃষ্টিভঙ্গি নিয়ে বন্যা খরা এই সমস্ত ক্ষেত্রে, রিলিফ দেওয়া ক্ষেত্রে পার্টিজান দৃষ্টিভঙ্গি নিয়ে যদি সে দলীয় ব্যানারে না আসে তাহলে তার যতই নিড থাকুক, যতই সে নিডি হোক যতই তার নেসেসিটি থাকুক তাকে দেওয়া হবে না। এই হচ্ছে আপনাদের আউটলুক। প্রকৃত ভাগচাষী উচ্ছেদ হচ্ছে যেহেতু সে আপনার দলীয় ব্যানারে নেই। আমি এর তীব্র প্রতিবাদ জানাচ্ছি। যে দৃষ্টিভঙ্গি নিয়ে পঞ্চায়েত পরিচালিত হত সেই পার্টিজান আউট লুক নিয়ে আপনারা পঞ্চায়েত পরিচালনা করছেন। তার ফলে বামপন্থী আন্দোলন, গণতান্ত্রিক আন্দোলন ক্ষতিগ্রস্ত হচ্ছে। আপনারা গ্রাস রুট লেভেলে দূর্নীতি নিয়ে যাচ্ছেন। আজকে এই দৃষ্টিভঙ্গির পরিবর্তন হওয়া দরকার।

(এই সময় লালবাতি জ্বলে ওঠে)

সর্বশেষ আমি আর একটা কথা বলতে চাই সেটা হল আপনাদের ত্রিস্তর পঞ্চায়েতে যে সমস্ত পঞ্চায়েত কর্মী আছে তাদের মধ্যে চৌকিদার, দফাদার এবং আদায়কারী যারা আছে তাদের প্রতি চরম বঞ্চনা হচ্ছে। সরকারি কর্মচারি হিসাবে আজ পর্যন্ত স্বীকৃতি পেল না, তাদের বেতনের হার অত্যন্ত নিম্ন, ১৫ বছর ধরে তাদের জন্য আপনারা কিছু করতে পারেন নি। অথচ পঞ্চায়েতের সমস্ত কাজে এই চৌকিদার দফাদার এবং আদায়কারীরা এগিয়ে আসে। এই দপ্তরের এই নীতির বিরুদ্ধে বাজেটের বিরোধিতা করে এবং কাট মোশনকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুশান্ত ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে এখানে আমাদের পঞ্চায়েত এবং গ্রামোন্নয়ন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দের দাবি পেশ করেছেন আমি তাকে পূর্ণ সমর্থন জানিয়ে তার উপরে কিছু বক্তব্য রাখছি। দীর্ঘ সময় ধরে আলোচনা চলছে। বিরোধী দলের মাননীয় সদস্য জয়নাল সাহেব থেকে যাঁরা বলেছেন এবং আমাদের

পক্ষের যাঁরা বলেছেন তাঁদের বক্তব্য ধৈর্য ধরে শুনেছি। জয়নাল সাহেব বক্তব্য রাখার সময়ে পঞ্চায়েত দপ্তরের উপরে আলোচনা করছেন, না অন্য বিষয়ের উপরে আলোচনা করছেন তা বোঝা যাচ্ছিল না, হয়ত আমার জ্ঞানের অভাব সেজন্য বুঝতে পারছিলাম না। উনি পঞ্চায়েতের উপরে বিরোধিতা করে যে বিষয়গুলো তাঁর বক্তব্যের মধ্যে রাখলেন তার বেশিরভাগ পঞ্চায়েত বহির্ভূত। এসম্পর্কে আমাদের বন্ধু বিধায়ক অঞ্জনবাবু তথ্য এবং পরিসংখ্যান দিয়ে যে বক্তব্য তুলে ধরেছেন তার মধ্যে দিয়ে যদিও জয়নাল সাহেব একজন প্রবীণ বিধায়ক, তবুও তাঁর কিছু শেখার আছে। জয়নাল সাহেব ওঁর বক্তব্যে পরিসংখ্যানের ধার ধারেন নি দেখলাম। পরিসংখ্যান উনি দেবেন কি করে? পরিসংখ্যান যদি দিতে হত তাহলে নিজেদের নাকে ঝামা ঘসার কাজ করতে হত। নিজেদের নাকে ঝামা ঘসতে না পারলেও আমাদের বন্ধু বিধায়ক অঞ্জনবাবু যে পরিসংখ্যান দিয়েছেন তাতে আমি বলব যে, আপনারা যখন পশ্চিমবঙ্গে ক্ষমতায় ছিলেন, ১৯৭৬ সাল পর্যন্ত ক্ষমতায় ছিলেন, ১৯৭৬ সাল পর্যন্ত ক্ষমতায় ছিলেন, তখন বিধানসভায় বক্তব্য রাখতেন, আমরা তা শুনতে পেতাম। আপনারা তখন পঞ্চায়েত দপ্তরের কোনও গুরুত্ব রাখেন নি। আপনারা পঞ্চায়েতকে সঠিক ভাবে ব্যবহার করতে রাজি ছিলেন না। পঞ্চায়েত ডিপার্টমেন্ট নামে একটা দপ্তর আপনাদের সময়ে ছিল। ১৯৭৭ সালে আপনারা যখন পশ্চিমবাংলা থেকে চলে গেলেন, তার আগের বছরে এই দপ্তরের জন্য কত টাকা বরাদ্দ করেছিলেন? আমার কাছে একটা হিসাব আছে। লাইব্রেরি থেকে পঞ্চায়েত সম্বন্ধে যা পেয়েছি—তখন কমিউনিটি ডেভেলপমেন্ট বলে নাম ছিল—তখন যে কাজ আপনারা করেছেন তাতে ১ কোটি ৭ লক্ষ ৩ হাজার টাকা বরাদ্দ করেছিলেন। আর আজকে ১৯৯২-৯৩ সালে বাজেট বরাদ্দ কত হয়েছে? আমি পরিসংখানের কচকচানির মধ্যে যাব না, শুধু বলব যে বই আপনাদের কাছে আছে সেখান থেকে একটু দেখে নিন। একশো কোটি তিপ্পান্ন লক্ষ ছাপ্পান্ন হাজার টাকা, আর গ্রামোন্নয়নে ৭ কোটি ৩৭ লক্ষ ৬৫ হাজার টাকা, মোট ১০৭ কোটি ৯১ লক্ষ ২১ হাজার টাকা বরাদ্দ রাখা হয়েছে। এই বিরাট পার্থক্যের কথা জেনে ওঁরা সতর্কতার সাথে পরিসংখ্যানের দিকে বা তথ্যের দিকে যান নি। যাবেন কি করে? দিল্লিতে ওঁদের যে সখ্যালঘু সরকার আছে, পি. ভি. নরসীমা রাওয়ের সরকার, তাঁদের গ্রামোন্নয়ন দপ্তরের জন্য যে বাজেট, তাতে কি করেছেন? অথচ এটাকে আপনারা বলছেন একটা গুরুত্বপূর্ণ দপ্তর। এখানে কেবল বিরোধিতা করার জন্যই বিরোধিতা জয়নাল সাহেব করে গেলেন। দিল্লিতে ওঁরা এই দপ্তরের জন্য বরাদ্দ কমিয়ে দিয়েছেন। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে তথ্য ও পরিসংখ্যানের মধ্যে যাওয়ার সাহস ওঁদের নেই। এখানে জয়নাল সাহেব এই কথাটা বলেছেন বলেই বলছি, এনিয়ে অনেকবার আলোচিত হয়েছে। উনি যেহেতু এখানে বলেছেন সেজন্য বলছি—রাজনৈতিক সিম্বল নিয়ে পঞ্চায়েতে নির্বাচনের মধ্যে দিয়ে রাজনৈতিক দলাদলি তৈরি হয়। রাজনৈতিক সিম্বল নিয়ে লোকসভার ভোট হয়, বিধানসভার ভোট হয় তাতে রাজনৈতিক দলাদলি তৈরি হয় না, পঞ্চায়েতের ভোটে রাজনৈতিক সিম্বলে ভোট হলে দলাদলি হবে, রাজনৈতিক বহিঃপ্রকাশ হবে? আসল যে চেহারাটা ওঁদের নিয়ে ওঁরা মানুষের কাছে যেতে পারছেন না, বারেবারে পশ্চিমবাংলার মানুষের কাছে প্রত্যাখ্যাত হচ্ছেন, সেজন্যই এই সমস্ত কথা বলছেন। পশ্চিমবাংলার বুকে তিনবার পঞ্চায়েত নির্বাচন হয়েছে, তিনবারই মানুষ ওঁদের বিসর্জন দিয়েছে। বামফ্রন্ট ক্ষমতায় আসার পর পঞ্চায়েতে ১৯৭৮ সালে বাস্তু ঘুঘুর বাসা ভাঙার ডাক দিয়েছিল। ওঁদের আমলে পঞ্চায়েতগুলো যে বাস্তু ঘুঘুর বাসা ছিল,

আজকে আমাদের উপরে এই কথা চাপিয়ে দেবার চেষ্টা করা হচ্ছে।

[4-30 – 4-40 P.M.]

আজকে গ্রামের মানুষের তার অভিজ্ঞতা আছে, তারা জানে আজকে বাস্তু ঘুঘু কারা ছিল এবং তারজন্য তাদের লড়াই করতে হয়েছে। আমরা জানি এখনো পর্যন্ত এই বাস্তু ঘুঘুদের আমরা পুরোপুরি বিতাড়িত করতে পারিনি, তারা এদিক ওদিক ছড়িয়ে ছিটিয়ে আছে। আজকে পঞ্চায়েতের মধ্যে দিয়ে যতই উন্নতি হচ্ছে ততই তারা সহ্য করতে পারছে না। আজকে পঞ্চায়েতের মধ্যে দিয়ে যে একটার পর একটা কাজ হচ্ছে তাতে তারা দূর থেকে দেখে সহ্য করতে পারছে না, তাদের গাল দিয়ে লালসার কস পড়ছে আর ভাবছে কবে আমরা ওই ক্ষমতায় আসব। আজকে পশ্চিমবঙ্গের সমাজ সচেতন মানুষ আর তা হতে দেবে না। পশ্চিমবঙ্গের মানুষ, আজকে ক্ষমতার বিকেন্দ্রীকরণ নীতি গ্রহণ করে বাজেটের ৫২ ভাগ টাকা গ্রামীণ ক্ষেত্রে ব্যয় করতে পারছে। আজকে তাইজন্য সরকারি বাজেটের ৫২ ভাগ টাকা গ্রামের উন্নয়নের খাতে ব্যয় করা হচ্ছে। আজকে এই ব্যয়ের মধ্যে আগামীদিনে কৃষির ক্ষেত্রে উৎপাদন থেকে শুরু করে সর্বত্র গ্রামীণ জীবনে একটা অগ্রগতির স্রোত চোখে পড়ছে। আজকে গ্রামের মানুষ যে তিলে তিলে অভিজ্ঞতা সঞ্চয় করেছে তাতে যতই ওই বাস্তু ঘুঘুদের জীব দিয়ে লালা ঝরুক না কেন পশ্চিমবঙ্গের মানুষ তাদের আর আসতে দেবে না। এই সত্য কথাটি আমি বারেবারে বিধানসভায় আমাদের পক্ষ থেকে আগেও জানিয়েছি এবং আবার জানিয়ে দিচ্ছি। আজকে বিরোধীপক্ষ থেকে রাজীব গান্ধীর পঞ্চায়েতের ক্ষেত্রে যে আইনের সংশোধন করতে চেয়েছিলেন তার কথা তুলে বলবার চেষ্টা করেছেন। সেখানে তিনি পঞ্চায়েতের ক্ষেত্রে সংশোধনী এনে যে দৃষ্টিভঙ্গি তুলে ধরার চেষ্টা করেছিলেন সেটা বিরোধী দল থেকে বারবার বলার চেষ্টা করেছে। এইসব কথা বলবেন না, আপনার বলার কোনও অধিকার নেই। রাজীব গান্ধী পঞ্চায়েতের যে আইন তৈরি করতে চেয়েছিলেন সেই ব্যাপারে রাজীব গান্ধী উত্তর পূর্বাঞ্চলে একটা সেমিনার করেছিলেন। সেই সেমিনার হয়েছিল সল্ট লেকে এবং তখন এখনকার পঞ্চায়েতমন্ত্রী জেলা পরিষদের সভাধিপতি ছিলেন। সেই সেমিনারে রাজীব গান্ধীর সামনে আজকে পঞ্চায়েত মন্ত্রী, তখনকার জেলা পরিষদের সভাধিপতি আঙ্গুল দেখিয়ে বলেছিলেন যে আপনারা গণতন্ত্রের কি বোঝেন, আপনারা কি ক্ষমতার বিকেন্দ্রীকরণ করতে পারবেন? পশ্চিমবঙ্গের মানুষ হিসাবে আমরা আশা করিনা আপনারা ক্ষমতার বিকেন্দ্রীকরণ করবেন, ওটা আপনাদের একটা বাহানামাত্র। আজকে পশ্চিমবঙ্গে পঞ্চায়েতের মধ্যে দিয়ে অনেক উন্নতি সাধন হয়েছে, মানুষের মধ্যে এর সূত্র অনেক গভীরে চলে গেছে। পশ্চিমবঙ্গের এই সচেতন মানুষ রাজীব গান্ধী এবং তাঁর দলের কাছে ক্ষমতার বিকেন্দ্রীকরণ এইসব শিক্ষা নেবে এই আশা করেনা। তারা জানে যেমন পিসীমার গোঁফ গজায় না, কাঁঠালের আমসত্ব হয় না, সোনার পাথর বাটি হয় না তেমনি কংগ্রেসের কাছ থেকে এইসব নীতি কথা তারা শুনতে চায় না। আজকে যদি এতই ক্ষমতার বিকেন্দ্রীকরণ নীতি অনুসরণ করে চলতে চাইছিলেন তাহলে ১৯৭৩ সালের থেকে ১৯৭৭ সাল পর্যন্ত তো ছিলেন, কেন পঞ্চায়েত নির্বাচন করেন নি? কিছু কিছু বিরোধীদলের সদস্য বললেন যে গত ১৯৭৩ সালে পঞ্চায়েত আইন সংশোধন করা হয়েছিল। তারপরে তো আপনারা ১৯৭৭ সাল পর্যন্ত ছিলেন কেন পঞ্চায়েতে নির্বাচন করেন নি? তার কারণ হচ্ছে যে, আপনারা ১৯৭২ সালে যে

কারচুপি করে জিতে এসেছিলেন তাতে যদি আবার গ্রামে পঞ্চায়েত নির্বাচন করতেন তাহলে আপনারা পুরোপুরি হারতেন এবং গ্রামের লোক আপনাদের ঝেটিয়ে বিদায় করত এই ভয়ে নির্বাচন করেন নি। আমরা বামফ্রন্ট সরকার ১৯৪৮ সালে আসার পরে দৃঢ়তার সঙ্গে ক্ষমতার বিকেন্দ্রীকরণের মধ্যে দিয়ে নির্বাচন করতে পেরেছিলাম। তার মধ্যে দিয়ে গোটা পশ্চিমবঙ্গে যে পরিবর্তন ঘটেছে তা দেশ বিদেশ থেকে সর্বান্তকরণে সমর্থন করেছে। আজকে পঞ্চায়েতের মধ্যে দিয়ে গ্রামীণ জীবনে কি করে উন্নতি সাধন করা যায় তার সব রকম চেষ্টা করা হচ্ছে। একটা বুর্জোয়া রাজ্য কাঠামোর মধ্যে এই নীতি কার্যকর করে উদ্বৃত্ত জমি গরিব মানুষদের মধ্যে, বর্গাদারদের মধ্যে পঞ্চায়েত সমিতি বিতরণ করতে সক্ষম হয়েছে এবং তাদের অধিকার স্বীকৃতি হয়েছে। আজকে আমাদেরই পাশের রাজ্য ত্রিপুরার কি অবস্থা? সেখানে পঞ্চায়েত ব্যবস্থা বলে কিছু নেই। ওই ত্রিপুরাতে আপনারা পুলিশ দিয়ে মিলিটারি দিয়ে বামফ্রন্ট সরকারকে হটিয়েছেন। সেখানে আমরা এখানে পশ্চিমবঙ্গে রুক্ষ-শুষ্ক জমিতে ফসল ফলাতে সক্ষম হয়েছি। সল্ট লেকে যখন মুখ্যমন্ত্রীদের মিটিং হয়েছিল তখন সমস্ত রাজ্যের মুখ্যমন্ত্রীরা পঞ্চায়েত নিয়ে বলেছিল, কিন্তু ত্রিপুরার মুখ্যমন্ত্রী শ্রী সুধীররঞ্জন মজুমদার, যাঁকে আপনারা বিতাড়িত করেছেন, তিনি কিছু বলতে পারেন নি। সুতরাং বামফ্রন্ট সরকারকে যতই আপনারা আঘাত দেবার চেষ্টা করুন কিছুই করতে পারবেন না। আপনারা ত্রিপুরাতে বামফ্রন্ট সরকারকে আঘাত করে ক্ষমতায় প্রতিষ্ঠিত হয়েছেন এবং ক্ষমতায় প্রতিষ্ঠিত হবার পরেই সেখানকার পঞ্চায়েত ব্যবস্থাকে ভেঙ্গে চুরমার করে দিয়েছিলেন। আজকে পশ্চিমবঙ্গে যে পঞ্চায়েতের ক্ষেত্রে ব্যবস্থা নেওয়া হয়েছে তা সঠিক মূল্যায়নই হয়েছে। এই কথা বলে এই ব্যয়বরাদ্দকে সমর্থন করছি এবং আজকে যে অর্থনৈতিক পরিবর্তন এসেছে এই পঞ্চায়েতের মাধ্যমে তারজন্য সমর্থন জানাচ্ছি। সেইসঙ্গে বিরোধীপক্ষকে বলছি যে, তাদের যদি সৎ সাহস থাকে তাহলে তারা বিরোধিতা না করে এই বাজেটকে সমর্থন করুন। আমরা জানি যে তারও একটা সীমা পরিসীমা থাকা উচিত। গাঁয়ের দিকে একটা কথা চালু আছে যাদের এক কান কাটা তারা রাস্তার ধার দিয়ে যায়, আর যাদের দুই কান কাটা তারা রাস্তার মাঝখান দিয়ে যায়, যেহেতু দুই কান কাটা তাই তাদের লাজলজ্জা বলে কিছু নেই, তারা বেহায়া। আজকে পশ্চিমবাংলার মানুষ এটা জানে আজকে পশ্চিমবাংলায় পঞ্চায়েত যে দৃষ্টান্ত স্থাপন করেছে সেইজন্য এই পঞ্চায়েত দপ্তরের ব্যয়-বরাদ্দকে পূর্ণ সমর্থন জানাচ্ছি। আজকে আপনারা যে কাটমোশন দিয়ে স্ববিরোধী বক্তব্য রাখলেন তার বিরোধিতা করে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পঞ্চায়েত মন্ত্রী ব্যয়-বরাদ্দের জন্য যে প্রস্তাব এনেছেন তার বিরোধিতা করে এবং বিরোধী পক্ষ থেকে যে কাট মোশন আনা হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য আরম্ভ করছি। আপনি একজন অভিজ্ঞ পঞ্চায়েত বিষয়ক মন্ত্রী, কিছুদিন আগে আপনি সভাধিপতি ছিলেন, আমরা আশা করেছিলাম আপনি মন্ত্রী হওয়ার পরে পঞ্চায়েত ডিপার্টমেন্টের যে সমস্ত দুর্নীতি আছে সেইগুলিকে চেক দেবার জন্য আপনি চেষ্টা করবেন। এক বছর হয়ে যাবার পর আপনি পঞ্চায়েত বিল আনছেন, আপনার কাছে শুধু জিজ্ঞাস্য যে আপনার ডিপার্টমেন্ট থেকে যে সমস্ত সার্কুলারগুলি যায় এই সার্কুলারগুলি সভাধিপতি পঞ্চায়েত সমিতির একজিকিউটিভ অফিসার ডিস্ট্রিক্ট

ম্যাজিস্ট্রেটরা এই সার্কুলার অনুসারে অর্ডারগুলি একজিকিউশন করেন কিনা আপনি কি সেটা দয়া করে একটু দেখবেন? এইগুলি যদি করা হোত তাহলে বিভিন্ন পঞ্চায়েত সমিতির এবং সভাধিপতির অফিসের বি. ডি. ও. তাদের পেটানো হত না, অফিস থেকে তাড়িয়ে দেওয়া হতনা। উত্তর ২৪ পরগনার একজিকিউটিভ অফিসার ছিলেন ডি. এম. সুকুমার দাস তাকে সকাল বেলায় ট্রান্সফার অর্ডার দিয়ে সেখানে সঞ্জয় মিত্রকে বসানো হতনা। আমি জানি আপনি একটা রাজনীতির আখড়া তৈরি করেছেন এবং আপনি পঞ্চায়েত বিল আনার প্রাক্কালে ও নির্বাচনের প্রাক্কালে তারজন্য আপনি যে দূর্নীতি গ্রহণ করেছেন এবং আপনি এখানে ভোটার লিস্ট তৈরি করার জন্য যে নির্দেশ দিয়েছেন পঞ্চায়েতি নির্বাচন চালাবার জন্য সেটা বলার নয়। আপনি কোঅর্ডিনেশন কমিটির লোকেদের বিভিন্ন পঞ্চায়েতি এলাকায় এবং জেলা পরিষদের অফিসে পোস্টিং দিয়েছেন এবং ফেডারেশনের সমস্ত স্টাফদের ট্রান্সফার করে অন্যত্র স্থানান্তর করছেন। আপনি ফেয়ার ভোটার লিস্ট তৈরি করুন। কিছুদিন আগে যে ভোটার লিস্ট তৈরি হল তাতে ২.২ পারসেন্ট ইনক্রিজ অফ পপুলেশন প্রতি বছর, সেই অনুসারে যে ভোটার লিস্ট হয় তাতে দেখা যায় গাইঘাটায় যেখানে শিক্ষামন্ত্রী গত নির্বাচনে হেরে গেছেন সেখানে কান্তি বিশ্বাসের হারের প্রতিশোধ নেবার জন্য সামারি রিভিসন করে সেখানে সাড়ে সাত হাজার লোককে ঢোকানো হয়েছে।

[4-40 – 4-50 P.M.]

পঞ্চায়েত নির্বাচনের আগে আমরা দেখছি বাংলাদেশ থেকে লোক আনা আরম্ভ হয়ে গেছে। বাংলাদেশের মানুষকে এনে তাদের রেশন কার্ড দিয়ে, তাদের নাম ভোটার লিস্টে ঢুকিয়ে দেওয়া আরম্ভ হয়ে গেছে। আপনারা জানেন আপনাদের আর ফেরা সম্ভব নয়, তাই ভোটার লিস্টে নাম ঢোকাচ্ছেন। ফেয়ার ভোটার লিস্ট করে, ফেয়ার ইলেকশন যদি হয়, আর ইলেকশন যদি সমাজ বিরোধীদের হাতে না থাকে তাহলে পঞ্চায়েত নির্বাচনে কংগ্রেস আপনাদের চালেঞ্জ জানাচ্ছে। সাধারণ মানুষ কাদের ভোট দিচ্ছে সেটা আপনারা দেখতে পারবেন। নির্বাচনের প্রথম থেকে আরম্ভ করে শেষ পর্যন্ত দূর্নীতিতে ভরা। আপনাদের কোটি কোটি টাকা দেওয়া হচ্ছে, পপুলেশন অনুযায়ী জওহর রোজগার যোজনার টাকা দেওয়া হয়। রাজীব গান্ধী যখন পঞ্চায়েত রাজ বিল এনেছিল তখন বলা হয়েছিল গ্রামের মানুষের টাকা গ্রামের মানুষের হাতেই আমরা দিতে চাই। আপনারা এখন সেই বিল অ্যামেণ্ডমেন্ট করে, সংশোধন করে, এনেছেন। জেলা পরিষদ ২০ পারসেন্ট টাকা, পঞ্চায়েত সমিতি ২০ পারসেন্ট টাকা ও বাকি টাকা পঞ্চায়েত প্রধানদের কাছে যাবে। এর আগে মাত্র ৩০ পারসেন্ট টাকা গ্রাম পঞ্চায়েতের হাতে যেত। কাট মানি নিতে নিতে একশ টাকার মাত্র ত্রিরিশ টাকা গ্রাম পঞ্চায়েতে যেত। গ্রামের কোনও রাস্তার আজকে উন্নয়ন নেই, কোনও প্রকার মনিটারিং নেই। আপনারা কোনও প্রকার আপলিফ্টমেন্টের ব্যবস্থা করেছেন.? এগুলো আপনাকে বলতে হবে? আজকে কত মানুষ দারিদ্র সীমার উপরে উঠেছে? দারিদ্র সীমার ওপরে কত মানুষ আছে তার কোনও সার্ভে লিস্ট গ্রামে আপনারা তৈরি করতে পারেননি। সরকারি অফিসারদের দিয়ে এই দারিদ্র শ্রেণীর মানুষদের চিহ্নিত করার কোনও নির্দেশ আপনি দেননি, ক্যাডারদের আজকে এই কাজে লাগানো হচ্ছে। আপনি এক কোটি যাট লক্ষ টাকা পেয়েও কিছু কাজ করেননি। আপনি হচ্ছেন গ্রাম বাংলার কর্ণধার। গ্রাম বাংলার মানুষের উন্নতির জন্য আপনাকে টাকা দেওয়া

হয়, জওহর রোজগার যোজনায় আপনাকে টাকা দেওয়া হয়, অপারেশন ব্লাক বোর্ডের জন আপনাকে টাকা দেওয়া হয়, কিন্তু গ্রাম বাংলার সেই টাকা আপনি নয়ছয় করে ফেলছেন আজকে যে সমস্ত কাজ হচ্ছে সেই সমস্ত কাজের আপনি মনিটারিং করুন। জেলা পরিষদের হাতে আজকে যে সমস্ত টাকা দেওয়া হচ্ছে ইকনমিক আপলিফটমেন্ট, রুর‍্যাল ডেভেলপমেন্টের জন্য, ভিলেজ ইলেকট্রিফিকেশনের জন্য, রুর‍্যাল ওয়াটার সাপ্লাইয়ের জন্য, ইরিগেশনের জন্য, শ্রমজীবী মানুষের কাজের ব্যবস্থা করার জন্য জওহর রোজগার যোজনার যে সমস্ত টাকা দেওয়া হচ্ছে সেই সমস্ত কাজ ঠিকাদারকে দিয়ে করানো হচ্ছে। কিন্তু জওহর রোজগার যোজনার গাইড লাইনে বলা আছে গ্রাম বাংলার মানুষকে দিয়ে এই কাজ করাতে হবে এবং তাদের স্বার্থে এই টাকা খরচ হবে। কিন্তু আজকে পঞ্চায়েত সমিতি সমস্ত কাজ ঠিকাদারকে দিয়ে করাচ্ছে। আজকাল টেণ্ডার কল করে কন্ট্রাকটারকে দিয়ে এই সমস্ত কাজ করানো হচ্ছে। উত্তর চব্বিশ পরগনার কথা আমি বলছি সেখানে এই সমস্ত কাজ হচ্ছে। সেখানে জেলা পরিষদের কি সম্পদ আছে? উত্তর ২৪ পরগনা জেলা পরিষদের খেয়া পারাপারের পয়সা ও দু-চার খানা ঘর ভাড়া দেবার পয়সা ছাড়া আর কোনও সম্পদ নেই। আজকে এখানে অর্থনৈতিক সঙ্কট চলছে। কি রকম বাজেট হয়েছে তা বোঝা যাচ্ছে না। গতবারে আপনি পঞ্চায়েতের টাকা দেননি। যে টাকা ছিল তা খরচ করতে পারেন নি। সেন্ট্রাল গভর্নমেন্টের টাকা পাননি। ইউটিলাইজেশন সার্টিফিকেট দিতে পারছেন না। ইউটিলাইজেশন সার্টিফিকেট ছিল না বলে কেন্দ্রীয় সরকার টাকা দেননি। ১৯৯০-৯১ সালের টাকা কিছুদিন আগে দিয়েছেন। আপনি কোনও পঞ্চায়েতের হিসাব দিতে পারছেন না, ইউটিলাইজেশন সার্টিফিকেট দিতে পারছেন না। আপনি কোন মুখে টাকা নেবেন? আপনাকে আমি বলতে চাই, পঞ্চায়েত প্রচণ্ড দুর্নীতি হচ্ছে। টাকা পঞ্চায়েত প্রধানদের দেওয়া হচ্ছে এবং প্রচুর টাকা নয়ছয় হয়ে যাচ্ছে। আপনাকে আমি নাম করে বলছি, গোপালনগর ওয়ানে ক্যাশ বুক চুরি হয়ে গেছে। থানাতে ডায়রি করবার পর—তাঁরা চুপচাপ বসে আছেন। পঞ্চায়েত আজকে পার্টি কব্জা করে রেখেছে। আমাদের বন্ধু বিধায়ক এখানে বসে আছেন, বাগদাতে পঞ্চায়েত প্রধানের বিরুদ্ধে অনাস্থা আনা হয়েছে কিন্তু মানা হয়নি। প্রচণ্ড পরিমাণে দুর্নীতি হচ্ছে, ওপর মহল থেকে বলা সত্ত্বেও কোনও কাজ হচ্ছে না। কোনও নির্দেশও আসছে না। এরপর অপারেশন ব্ল্যাক বোর্ডের টাকা নিয়েও দুর্নীতি হচ্ছে। অপারেশন ব্ল্যাক বোর্ডের টাকাও নয়ছয় হয়ে যাচ্ছে। জহওর রোজগার যোজনার টাকা এবং অন্যান্য ডেভেলপমেন্টের টাকা বিভিন্ন পঞ্চায়েত প্রধানরা তাঁদের নিজের অ্যাকাউন্টে ব্লক করে রাখছেন। এগুলো সব প্রসেস করতে তাই, এক বছর সময় লেগে যাচ্ছে। ব্যক্তি স্বার্থে নিজেরা সুদ খাটাচ্ছে। আমি জোর দিয়ে আপনাকে বলছি, বিভিন্ন পঞ্চায়েতে দুর্নীতি চলছে। এইগুলিকে দুর্নীতিমুক্ত করবার চেষ্টা করুন। এক্সটেনশন অফিসার যাঁরা আছেন—তাঁদের ক্ষমতা দিন। ক্ষমতা কুক্ষিগত করে রাখবেন না। দুর্নীতিমুক্ত পঞ্চায়েত করবার জন্য যা যা করণীয় তা করবার জন্য প্রয়াসী হন। এই বলে কাট মোশনকে সমর্থন করে এবং বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ভন্দু মাঝি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পঞ্চায়েৎ মন্ত্রী মহাশয় যা ব্যয়বরাদ্দ উপস্থিত করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। আমি বিরোধীপক্ষের বক্তব্য ভাল করে শুনেছি। শুনে আমার যা অভিজ্ঞতা হল যে, পশ্চিমবাংলায় পর পর

তিনবার পঞ্চায়েত নির্বাচন হয়েছে এবং সেই নির্বাচন খুবই শান্তিপূর্ণভাবে হয়েছে। গ্রামে গঞ্জে আজকে সাধারণ মানুষ তাঁরা তাঁদের অধিকার ফিরে পেয়েছেন। পঞ্চায়েতের মাধ্যমে কাজকর্ম অব্যাহত রাখার চেষ্টা করা হচ্ছে। বিরোধী বন্ধুরা যা বললেন তা শুনে আমার মনে হয়েছে তাঁরা কিছুই খোঁজ খবর রাখেন না। বামফ্রন্ট সরকারের বিভিন্ন পঞ্চায়েতের যে বার্ষিক পরিকল্পনা হয় সেই প্ল্যান, সেই প্ল্যানের কথা বললেন না। তাঁরা শুধু দুর্নীতির কথা বলে গেলেন। প্রতিটা পঞ্চায়েত প্ল্যান হয় এবং সেই প্ল্যান অনুযায়ীই প্রতিটা পঞ্চায়েত কাজকর্ম হয়। যদি তাঁরা বিভিন্ন পঞ্চায়েত ঘুরে দেখেন আমার যেটা মনে হয়েছে সেই প্ল্যান ব্যাতিরেকে কোনও গ্রাম পঞ্চায়েত এই রকম হয় বলে আমার ধারণা নেই। আমার এলাকায় আমি জোর দিয়ে বলতে পারি যে, কিভাবে প্ল্যান, প্রোগ্রাম করা হয়েছে তা যদি তাঁরা দেখতেন তাহলে বিরোধী পক্ষের বন্ধুরা বুঝতে পারতেন আমি সত্যি কি মিথ্যা বলছি।

[4-50 – 5-00 P.M.]

তারা বাস্তব বিষয় উপলব্ধি করতে পারেন নি। ১৯৭৮ সালের আগে গ্রাম পঞ্চায়েত এলাকায় বাস্তু ঘুঘুর দল ছিল। জোতদার-জমিদারের ইসারায় পঞ্চায়েত চলত। বছরে যে টাকা আসত, সেই ১৩শ টাকা তাতে কি-সব কাজ হত, গ্রামের মানুষ কোনও খোঁজ-খবর পেতেন না। তাই আমরা ১৯৭৮ সালের পরে বিভিন্ন গ্রামে যে মৌলিক সমস্যার সমাধান করতে পেরেছি তারজন্য আমরা গর্বিত। এখন বলতে পারা যায়, প্রতিটি গ্রামে পানীয় জল, সেচ, কূপ, ক্যানেল, আরও নানা ধরনের উন্নয়নমূলক কাজ হয়েছে। বামফ্রন্ট সরকার এ রাজ্যে ১৯৭৮-৭৯ অর্থ বর্ষে আর্থিক উন্নয়ন কর্মসূচি প্রথা চালু করেন এবং ১৯৮০-৮১ অর্থ বর্ষ থেকে সারা রাজ্যের সমস্ত ব্লকে এই কর্মসূচি নেওয়া হয়। এই কর্মসূচিতে রাজ্যে যথেষ্ট কাজের অগ্রগতি হয় এবং এখনও তার উন্নতির ধারা অব্যাহত আছে। এখানে উল্লেখ করা প্রয়োজন সার্বিক গ্রামোন্নয়ন কর্মসূচি রূপায়ন এ রাজ্যে পঞ্চায়েত সমিতিগুলির মাধ্যমে এবং জেলা গ্রামোন্নয়ন সংস্থার তত্ত্ববধানে হয়। এই কর্মসূচির মূল লক্ষ্য হল গ্রামে ক্ষেত মজুর, প্রান্তিক চাষী, ভূমিহীন, পাট্টাদার, বর্গাদার থেকে আরম্ভ করে সমস্ত শ্রেণীর মানুষ যাতে এই কর্মসূচির সাহায্য পেতে পারেন যাদের বার্ষিক আয় ৬,৪০০ টাকার নিচে। পশ্চিমবঙ্গে যে পঞ্চায়েত সংস্থা ত্রিস্তরে—এটা একটা গর্বের বিষয়। সাথে সাথে সরকারও ক্ষমতার বিকেন্দ্রীকরণ করেছেন। শুধু একটা জায়গা থেকে গ্রামের উন্নয়ন করা সম্ভব নয়, তাই কোথায় কি ধরনের পরিকল্পনা হবে, তার সমস্ত চাবি কাঠিটা গ্রামের অবহেলিত মানুষ ভোগ করছেন। তাঁরাই ঠিক করছেন কোন গ্রামে কি ধরনের উন্নয়নের কাজ হবে। ১৯৯০-৯১ অর্থ বর্ষে এই রাজ্যে আর. আর. ডি. পি লক্ষ্যমাত্রা ছিল ১,৯৫,৬৬০ এবং এরজন্য বরাদ্দ ছিল ৩৪ কোটি ৮৫ লক্ষ টাকা। এই অর্থে বর্ষে মোট ২ লক্ষ ২৬ হাজার ৬ শর্ত ৩টি পরিবার সহায়তা পেয়েছেন এবং এ বাবদ মোট খরচ হয়েছে ৬৫ কোটি ১৫ লক্ষ টাকা। তার মধ্যে তফসিলি জাতি, উপজাতি মহিলাদের সংখ্যা সন্তোষজনক। ১৯৯০-৯১ অর্থ বর্ষে জহর রোজগার যোজনা প্রকল্পে মোট খরচ হয়েছিল ১৭০.১৯ কোটি টাকা। শ্রম দিবস সৃষ্টি হয়েছিল ৫১৬.৮৫। ১৯৯২ এর শেষ পর্যন্ত মোট ১২১০৪.১৮ লক্ষ টাকা খরচ হয়েছে। এর ফলে ৫৭১.৩৪ লক্ষ শ্রম দিবস লক্ষ্য মাত্রার পরিপ্রেক্ষিতে ২৯৯.৯১ সৃষ্টি করা সম্ভব হয়েছে। পরিশেষে আমি একটা কথা বলতে চাই পুরুলিয়া জেলা উন্নয়নের ব্যাপারে। বিভিন্ন কর্মসূচি রূপায়নের

ব্যাপারে অন্য জেলার চাইতে এই জেলা পিছিয়ে। যে সমস্ত স্কিমগুলিতে গ্রামীণ মহিলারা ও গরিব শ্রেণীর লোকেরা উপকৃত হবেন তার দ্রুত রূপায়ন দরকার। যেমন ডি. ডব্লিউ. সি. আর. এ এবং আই. আর. ডি. পি. ও আরও যে সমস্ত বিভিন্ন প্রকল্প আছে। আমি আর বিশেষ কিছু বলতে চাই না। পঞ্চায়েতমন্ত্রী যে ব্যয়-বরাদ্দের দাবি রেখেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেয করছি।

**শ্রী নরেন হাঁসদা ঃ** মানতাং স্পিকার গোংকে জোহার।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পঞ্চায়েতমন্ত্রী আজ এই সভায় পঞ্চায়েত দপ্তরের যে ব্যয়বরাদ্দ উপস্থিত করেছেন এই শুভক্ষণে বলতে উঠে আমি প্রথমেই আমার হারদা গ্রামপঞ্চায়েতের একজন সদস্য যিনি সেখানকার সাধারণ অধিবেশনে যোগ দিতে গিয়েছিলেন এবং সি. পি. এমের গ্রাম পঞ্চায়েত প্রধান তাকে কুপিয়ে কুপিয়ে খুন করেছেন সেই কুশধ্বজ মাইতির প্রতি শ্রদ্ধা জানিয়ে আমি আমার বক্তব্য পেশ করছি। স্যার, একজন গ্রাম পঞ্চায়েতের সদস্যকে এরা কুপিয়ে কুপিয়ে খুন করল অথচ এরা দাবি করে এরা নাকি গণতন্ত্র মানে, এরা নাকি সবাইকে বিচার দেয়। একজন গ্রাম পঞ্চায়েতের সদস্য যিনি পঞ্চায়েতের মিটিং-এ উপস্থিত হবার পর প্রধান তাকে কুপিয়ে কুপিয়ে খুন করল, যার ছোট ছোট বাচ্ছারা তাকে আর বাবা বলে ডাকবে না, সেই অধিকার থেকে যারা তাদের বঞ্চিত করল সেই সি. পি. এম দলের পক্ষ থেকে মাননীয় মন্ত্রী মহাশয় যে বিবৃতি পেশ করেছেন তাতে সুন্দর সুন্দর কথা দিয়ে পশ্চিমবাংলার গ্রামাঞ্চলের সমস্যাগুলি কি ভাবে ঢাকতে হয় সেটা তিনি ভালই জানেন এবং এখানে তিনি সেই চেষ্টাই করে গিয়েছেন। সেইসব নির্বাচকমণ্ডলি যারা ভোট দিয়ে এদের সদস্য করে এনেছেন, গ্রামপঞ্চায়েতের প্রধান করেছেন, পঞ্চায়েত সমিতির সভাপতি করেছেন, জেলা পরিষদের মেম্বার করেছেন সেখানে যদি এরকম ব্যাপার থাকত যে তারা যদি জনস্বার্থবিরোধী কাজ করেন তাহলে তাদের নির্বাচকমণ্ডলি ফিরিয়ে আনতে পারবেন তাহলে ভাল হত কিন্তু সে সম্পর্কে কোনও ইঙ্গিত মন্ত্রী মহাশয় দেন নি। তার কারণ হচ্ছে সেই প্রথা যদি থাকত অর্থাত নির্বাচকমণ্ডলি সেই সব নির্বাচিত গ্রামপঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি, জেলাপরিষদের সদস্যদের মধ্যে যদি কেউ জনস্বার্থ বিরোধী কাজ করেন তাহলে তাদের ফিরিয়ে আনতে পারতেন তাহলে সারা পশ্চিমবাংলায় সি. পি. এমের আসল চরিত্রটা উদঘাটিত হত। আসল চরিত্রটা উদঘাটিত হবার ভয়েই মন্ত্রী মহাশয় সেই পথে এগুতে চান নি। আমরা দেখেছি যে বিভিন্ন সময় বিভিন্ন পত্র পত্রিকাতে জেলাপরিষদের টাকা তছরূপের বিভিন্ন ঘটনা প্রকাশিত হয়েছে। এমন কি সি. এ. জির রিপোর্টের মধ্যেও তা প্রমাণিত হয়েছে। এখানে কিন্তু যে সম্বন্ধে কোন পরিসংখ্যান নেই যে কোন কোন জেলাপরিষদকে এরজন্য শাস্তি দেওয়া হয়েছে এবং তারা কত টাকা ভেঙ্গেছে বা কত টাকা আত্মসাৎ করেছে। এসব না দেবার কারণ হচ্ছে সারা গ্রামবাংলার কাছে তাদের চরিত্র উদঘাটিত হয়ে যাবে এবং গ্রামবাংলার মানুষের কাছে তারা চিহ্নিত হয়ে যাবেন—সেই ভয়েই এগুলি প্রকাশ করা হয়নি। স্যার, বিভিন্ন উন্নয়নমূলক খাতের ব্যাপারে যেসব কথা বলা হয়েছে সেই প্রসঙ্গে আমি বলব, সারা পশ্চিমবাংলা নিয়ে আলোচনা না করে যদি একটা মহকুমাকে আমরা বেছে নিই তাহলে দেখা যাবে সেসরু, আই. আর. ডি. পি. ইত্যাদি স্কীমের টাকা যারা সি. পি. এম করে কেবলমাত্র তারাই পেয়েছে। স্যার, আমরা পশ্চিমবঙ্গের মানুয, আমাদের গর্ব যে আমরা যদি

সি. পি. এম. না করি তাহলে আমরা মানুষ নই, আমাদের গর্ব যদি কেউ সি. পি. এমের মহিলা সমিতির সদস্য না হয় তাহলে সে মানুষ নয়, আমাদের গর্ব, বিভিন্ন কলেজে যে ছাত্ররা পড়াশুনা করে যদি তারা সি. পি. এমের এস. এফ. আই-এর সদস্য না হয় তাহলে তারা ছাত্র নয়। আমাদের সেই মর্যাদা দেওয়া হয়না। বিভিন্ন স্কীমের টাকা যারা সি. পি. এম করছে তারাই তা ভোগ করছে। সি. পি. এমের এলাকাতেই সেই টাকা যাচ্ছে। সেই টাকা সেখানে যাচ্ছে এবং তার সিংহভাগ টাকা তছরূপ হচ্ছে। আজকে বলতে বাধা নেই যে প্রত্যেকদিন খবরের কাগজ খুললেই দেখা যায় যে এখানে ওখানে খুন হচ্ছে, বন্দুকবাজি চলছে। এইসবের টাকা কোথা থেকে আসছে? জনসাধারণের কল্যাণের জন্য যেটাকা দেওয়া হয়েছে এবং সেই টাকার সিংহভাগ যারা আত্মসাৎ করেছে তারা সেই টাকা দিয়ে এই সমস্ত বন্দুক কিনছে, বোমা বানাচ্ছে এবং এইসমস্ত নিয়ে মানুষের মধ্যে একটা ভয় ও সন্ত্রাসের সৃষ্টি করছে। স্যার, মেদিনীপুর, পুরুলিয়া, বাঁকুড়ার ক্ষেত্রে সরকার নিজেই স্বীকার করেছেন যে এগুলি পিছিয়ে পড়া আদিবাসী অধ্যুষিত এলাকা। মাননীয় মন্ত্রী মহাশয় আমার জেলারই মন্ত্রী। এই সমস্ত পিছিয়ে পড়া এলাকার মানুষদের জন্য পৃথক কোনও চিন্তাভাবনার কথা তিনি কিন্তু বলেন নি।

[5-00 – 5-10 P.M.]

পৃথক উন্নয়নের কোনও পরিকল্পনা নেই, যেটা মেদিনীপুর, বাঁকুড়া, পুরুলিয়ার পিছিয়ে পড়া মানুষদের দেবার ব্যবস্থা করা হয়েছে। ওদের এগিয়ে নিয়ে যাবার কোনও ব্যবস্থা ওরা করেন নি। আজকে যদি ব্যাঙ্কের পরিসংখ্যান দেখেন, দেখবেন বিভিন্ন ব্যাঙ্ক ফাইন্যান্স করছে, কিন্তু যেহেতু বেনিফিশিয়ারীদের ট্রেড সম্বন্ধে কোনও ধারণা নেই, সেইহেতু যারা বেনিফিসিয়ারী তারা ফিরে আসছে, টাকা ফিরে যাচ্ছে, তারা নিজেদের পায়ে দাঁড়াবার অধিকার থেকে বঞ্চিত হচ্ছে। সুতরাং এই বাজেট হল জনবিরোধী বাজেট এই জনবিরোধী বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ত্রিলোচন মাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পঞ্চায়েত মন্ত্রী এবং গ্রাম উন্নয়ন মন্ত্রী আজকে যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন সেই ব্যয় বরাদ্দকে আমি সর্বান্তকরণে সমর্থন করছি। বিরোধী সদস্যরা যে কাট মোশন এনেছেন তার বিরোধিতা করে দু-একটি কথা রাখতে চাই। আজকে আসল কথা হচ্ছে, যে সমস্ত লোক গ্রামে বাস করেন, তাদের আপনারা কোনদিন সামাজিক স্বীকৃতি দেন নি। ১৯৭৭-৭৮ সালের আগে দেখুন গ্রামে যে সমস্ত মানুষ বাস করেন, তাদের কি অবস্থা ছিল, তারা কি অবস্থায় জীবন যাপন করতেন, তারা দিনের পর দিন অর্দ্ধাহারে, অনাহারে জীবন যাপন করতেন। আপনাদেব দাসের মতো ওরা জীবন যাপন করত। গ্রামে গঞ্জে যান, আজকে বামফ্রন্ট সরকারের আমলে তাদের অবস্থার পরিবর্তন ঘটেছে। বামফ্রন্ট সরকার মনে করেছিলেন গ্রামের মানুষকে যদি সচেতন না করা যায় তাহলে তাদের সার্বিক উন্নতি করা যাবে না এবং সেই জিনিস আজকে ঘটেছে বলেই পশ্চিমবাংলার বুকে গ্রামের মানুষ বামফ্রন্ট সরকারকে মনের মতো করে রক্ষা করতে চান। গ্রামের মানুষ যা চান সেটা এখানে বিরোধী দল মুখ ফুটে বলতে পারছেন না। আজকে যারা বিরোধী আসনে বসে আছেন, তারা বিরোধিতা করতে হবে বলেই বিরোধিতা করছেন। এই সরকার

১৪ বছরের মধ্যে পঞ্চায়েতের মাধ্যমে যে কাজ করেছে, তা সীমিত ক্ষমতার মধ্যে দিয়েই করেছে। তার মধ্যে সমস্ত কিছুতে আমরা সফলতার সম্পূর্ণতা আনতে যদিও পারিনি, তবুও গ্রামের মানুষ বুঝতে পেরেছে এবং তারা বামফ্রন্ট সরকারকে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করছে গ্রাম সম্পর্কিত নানা পরিকল্পনার সুষ্ঠু রূপায়নের মাধ্যমে। যার ফলে গ্রামের মানুষের অবস্থার উন্নতি হচ্ছে। আজকে গ্রামের উন্নয়ন নানা দিক থেকে হয়েছে। আবাসন, গৃহ নির্মাণ, সমাজ কল্যাণ, ক্ষুদ্র সেচ, মৎস্যজীবীদের জন্য বিভিন্ন পরিকল্পনা, সমস্ত কিছু সঠিক ভাবে রূপায়িত হচ্ছে। সুতরাং এই বাজেটকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কৃষ্ণধন হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে গ্রাম উন্নয়ন ও পঞ্চায়েত মন্ত্রী যে ব্যয়বরাদ্দ এখানে পেশ করেছেন, আমি তাকে সর্বান্তকরণে সমর্থন করছি। মাননীয় কংগ্রেসি সদস্যদের কাছ থেকে অনেক তথ্যপূর্ণ বক্তব্য আশা করেছিলাম। কিন্তু ওরা ঘুরে ফিরে মেহের আলির মতো বলে গেলেন সব ঝুটা হ্যায়। ওরা দূর্নীতির কথা বলছেন। আমরা যদি বছর খানেক আগের খবরের কাগজগুলো পড়ে দেখি, তাহলে দেখব সুব্রত বাবু স্টেটমেন্ট করছেন, যখন কংগ্রেসের বিধায়কদের প্রার্থী তালিকা বেরোল, ৩০ জনের নাম বেরোল, তিনি এক একটি নাম ধরে বলছেন যে কেউ গাঁঠকাটা, কেউ জোচ্চোর, তিনি এক একজনকে জোচ্চোর, গাঁঠকাটা, খুনী এই সব বলছেন। আর একজন নেতা অন্য রকম স্টেটমেন্ট করলেন। এই জিনিস আমরা দৈনিক পত্র-পত্রিকাগুলিতে দেখলাম। তালিকা প্রকাশিত হবার পর আবার দেখলাম 'বন্দেমাতরম' ধ্বনি দিয়ে প্রদেশ কংগ্রেস অফিস ভাঙচুর হল। চতুর্থ দিন অপর একদল সেখানে ভাঙচুর করতে গিয়ে দেখল টেবিল, চেয়ার, টেলিফোন, সমস্ত ভাঙা, ভাঙচুর করবার আর কিছু নেই। এরপরও ওঁরা এখানে দূর্নীতির কথা বলছেন। গাঁটকাটা, খুনী, জোচ্চোর প্রভৃতি হচ্ছে ওঁদের নির্বাচন প্রার্থী এবং ওঁদেরই নেতা তা স্বীকার করেছেন। আমরা তা সংবাদপত্রে দেখেছি।

বিগত ১৪ বছর ধরে আমাদের যে পঞ্চায়েত ব্যবস্থা চলছে এই ব্যবস্থার মধ্যে দিয়ে গ্রামীণ গরিব মানুষ মাথা উঁচু করে দাঁড়াতে শিখেছে, এটা কংগ্রেসিদের সহ্য হচ্ছে না। ফলে ওঁরা আজকে এখানে ঐসব দুর্নীতির কথা বলছেন। অবশ্য ওঁরা যে দূর্নীতির কথা বলছেন তার মধ্যে একটা অংশ সত্য। ওঁদের কথার মধ্যে কিছুটা সত্য আছে। আমাদের রাজ্যে ৩,৩০৪টি গ্রাম পঞ্চায়েত। ত্রি-স্তর পঞ্চায়েত এবং মহকুমা পরিষদ মিলিয়ে ৬০ হাজার পঞ্চায়েত সদস্যের মধ্যে একটা অংশ কংগ্রেসি সদস্য। এখনো কিছু মানুষ ভুল করে কংগ্রেসিদের কোথাও কোথাও নির্বাচিত করে। ফলে কিছুটা দূর্নীতি এই ব্যবস্থার মধ্যে রয়েছে। আমরা দেখছি যেখানে কংগ্রেসি সদস্য বেশি সেখানেই দূর্নীতি হচ্ছে। আমরা দেখেছি দক্ষিণ ২৪-পরগনা জেলার মথুরাপুর ব্লকে ১ লক্ষ ২৩ হাজার টাকা তছরূপ হয়েছে। সেটা পঞ্চায়েত সমিতির সভায় উল্লিখিত হয়েছে এবং তদন্তের সিদ্ধান্ত হয়েছে। বলাই বাহুল্য সেটা কংগ্রেসি পরিচালিত পঞ্চায়েত।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে আজকে অতি বামপন্থী এস. ইউ. সি. দলের মাননীয় সদস্য অনেক কথা বললেন। অথচ আমরা বিগত পঞ্চায়েত নির্বাচনের পরে দেখেছি যেখানে কংগ্রেস এবং সি. পি. এম বা বামফ্রন্ট প্রার্থীদের সংখ্যা সমান সমান হয়ে গেছে এবং এস.

ইউ. সি. সদস্যরা ডিসাইডিং ফ্যাক্টর হয়েছিল সেখানে আমরা বামফ্রন্টের তরফ থেকে এস. ইউ. সি.-কে ব্ল্যাঙ্ক চেক লিখে দিয়েছিলাম যে, আপনাদের সদস্য প্রধান হোক। অথচ আমরা কি দেখেছি? যাঁরা নিজেদের অতি বামপন্থী দল হিসাবে দাবি করেন তাঁরা কংগ্রেসের সঙ্গে যুক্ত হয়ে বোর্ড গঠন করেছেন।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে গ্রামাঞ্চলে 'ট্রাইসেম' স্কীমে স্বনিযুক্ত প্রকল্পের মাধ্যমে গ্রামীণ অর্থনীতি পুনরুজ্জীবিত হতে চলেছে। মানুষ নিজের পায়ে নিজে দাঁড়াচ্ছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওঁরা পঞ্চায়েতের দুর্নীতির কথা বলছেন। অথচ আমরা দেখছি বেশিরভাগ পঞ্চায়েত সমিতিই পঞ্চায়েত আইনের ১৭(ক) ধারা অনুযায়ী জনসভা ডেকে বাৎসরিক হিসেব পেশ করছে। বলাই বাহুল্য কংগ্রেসি পরিচালিত পঞ্চায়েতগুলি এই হিসাব দিচ্ছে না। উপরন্তু আমরা দেখছি—কংগ্রেসি পরিচালিত পঞ্চায়েতের অধীন আমরা দেখছি টিউবওয়েল বসানো হল, কংগ্রেসি এম. এল. এ. গিয়ে সেটা উদ্বোধন করল এবং সেখানে প্রস্তর ফলকে তার নাম লিখে বসিয়ে দেওয়া হল যে, 'অমুক এম. এল. এ.-এর দ্বারা টিউবওয়েলটি স্থাপিত হয়েছে।' এরকম দৃষ্টান্ত বহু দেখাতে পারি।

[5-10 – 5-20 P.M.]

ওঁরা পঞ্চায়েতকে শুধুই দুর্নীতি করতে দেখেন। অথচ আমাদের এলাকায় দক্ষিণ ২৪-পরগনা জেলার পাথর-প্রতিমা ব্লকে সাম্প্রদায়িক সঙ্কটের বিরুদ্ধে লড়াই করে, সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষা করতে গিয়ে প্রধান খুন হলেন। প্রাক্তন কংগ্রেসি, বর্তমানে বি. জে. পি. তাঁকে খুন করল। সপ্তম যোজনাকালে ১৯৮৫ সাল থেকে ১৯৯০ সালের মধ্যে এই ৫ বছরে আই. আর. ডি. পিতে ১৩ লক্ষ ৮৮ হাজার ২১০টি পরিবার উপকৃত হয়েছেন। তারমধ্যে ৩৭ পারসেন্ট শিডিউল কাস্টস এবং ২৪ পারসেন্ট মহিলা। তবে এর পরিপূরক হিসাবে বিল আসছে। এটা এখন সিলেক্ট কমিটিতে গেছে। কংগ্রেসিরা এখন দুর্নীতি দুর্নীতি বলে চেঁচাচ্ছেন, কিন্তু গ্রামে গিয়ে দুর্নীতির কথা বলতে পারছেন না। কারণ আমরা দেখেছি, এই কথা গ্রামে গিয়ে বললে ওদের গ্রামের লোক তাড়া করছে। ১৯৯১-৯২ আর্থিক বছরে এবং বর্তমান বছরে ১৯৯২-৯৩ সালে ৩০৯ লক্ষ টাকা প্রশিক্ষণ বাবদ দেওয়া হয়েছে। এরমধ্যে ৫০টি পঞ্চায়েতের ঘর তৈরি হয়েছে। কংগ্রেসি আমলে জমিদার, জোতদারদের কাছারি বাড়িতে অফিস ছিল। সাধারণ মানুষের কোনও প্রবেশাধিকার ছিল না। এই ৩০৯ লক্ষ টাকা প্রশিক্ষণ ছাড়াও ৫০ টি ঘর নির্মাণ করা হয়েছে এবং ৮০টি ঘরের সম্প্রসারণের কাজ হচ্ছে। জেলা পরিষদ এবং পঞ্চায়েত সমিতির অফিস হয়েছে। এইরকম ভাল ভাল কাজ আমরা পঞ্চায়েতের মাধ্যমে দেখতে পাচ্ছি। আর কংগ্রেসিরা বামফ্রন্ট সরকারকে হেয় করার চেষ্টা করছে যাতে করে আগামী দিনে তাদের ব্যাকগ্রাউণ্ড তৈরি করা যায়। গ্রাম বাংলার লোক বামফ্রন্টকে বন্ধু বলে চিনেছে এবং বামফ্রন্টের পাশেই তারা থাকবে। আবার বামফ্রন্ট জয়লাভ করবে। ওদের জীব লক-লক করছে। প্রচুর টাকার লোভ সামলাতে পারছেন না। তাই লোভাতুর হয়ে নানারকম কথা বলছেন। কিন্তু ওদের মুখে ছাই পড়বেই। আবার পশ্চিমবাংলার সব জেলায় বামফ্রন্ট পঞ্চায়েতের বোর্ড গঠন করবে এই লক্ষ্যণ আমরা দেখতে পাচ্ছি এবং সেইভাবেই ভীত তৈরি হচ্ছে। আশা করি, আমাদের যে ভুলগুলি কিছু কিছু আছে সেইগুলি অপসারিত

করে কংগ্রেসিদের যাতে সমস্ত জেলা থেকে উৎখাত করা যায় সেই আহ্বান আমরা গ্রামে গঞ্জে দেখতে পাচ্ছি এবং সেই আহ্বানের চেহারা তৈরি হয়েছে। প্রত্যেকটি গ্রামে অর্থনৈতিক উন্নতি এবং গ্রামীণ উন্নতি দেখা যাচ্ছে। এই কথা বলে গ্রামীণ উন্নয়নের জন্য যে বাজেট বরাদ্দ এনেছেন সেই ব্যয়-বরাদ্দকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই আপনার মাধ্যমে ডাঃ জয়নাল আবেদিন সাহেবকে, বিরোধীদলের মাননীয় সদস্যকে ধন্যবাদ জানাতে চাই। তিনি বিরোধীপক্ষের ওপেনিং ব্যাটসম্যান হিসাবে শুরু করেছেন এবং ৫০ মিনিট ধরে বলেছেন। তিনি বলতে বলতে অনেকগুলি ক্যাচ দিয়েছেন। তবুও তাঁর অভিজ্ঞতার প্রতি আমি শ্রদ্ধাশীল। শুধু ডাঃ আবেদিন নয়, তাঁর স্ত্রী শ্রীমতী আবেদিনের যে অভিজ্ঞতা তাঁর প্রতিও শ্রদ্ধাশীল। আপনি শুনেছেন, ওনারা তিন পুরুষ ধরে পঞ্চায়েতে ছিলেন। আপনি শুনেছেন, শ্রীমতী আবেদিনও ১৫ বছর ধরে পঞ্চায়েতে ছিলেন। তিনি এই কথা বলেছিলেন মাননীয় মন্ত্রী শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঘরে যখন আমরা ছিলাম। আমি তাঁর অভিজ্ঞতার প্রতি বিনীতভাবে বলতে চাই, ১৫ বছর ধরে শ্রীমতী আবেদিন এবং আরও অনেক কংগ্রেসি পঞ্চায়েতে ছিলেন। যখন কেন্দ্রে এবং রাজ্যে কংগ্রেস ক্ষমতায় ছিলেন এবং ডাঃ আবেদিনও যখন মন্ত্রী ছিলেন, তখন শ্রীমতী আবেদিন এবং আরও কংগ্রেসিরা পঞ্চায়েতে থাকা সত্ত্বেও তাঁরা যে ক্ষমতা তাঁদের দিয়েছিলেন তার চেয়েও বেশি ক্ষমতা আমরা দিয়েছি। শ্রীমতী আবেদিন এবং আরও অনেক কংগ্রেসিরা এখনও পঞ্চায়েতে আছেন। এটা হচ্ছে কংগ্রেসের নীতি। তাঁরা নিজেদের লোকদেরও বিশ্বাস করতে পারে না। ডাঃ আবেদিনও শ্রীমতী আবেদিনকে বিশ্বাস করতে পারেন না যতখানি বিশ্বাস এবং আস্থা আমরা তাঁদের উপর রাখতে পারি ততখানি বিশ্বাস এবং আস্থা নিজের স্ত্রীর উপরও তিনি রাখতে পারেন না। আপনি শুনেছেন, কাঁঠালের কখনও আমসত্ত হয় না। সোনার কখনও পাথর-বাটি হয় না। আপনার এ-গ্রুপ ব্লাড হলে বি-গ্রুপ ব্লাড দিলে যেমন কাজ হবে না, তেমনি কংগ্রেস জমানায় পঞ্চায়েত হয় না। এটা ঐতিহাসিক ভাবে প্রমাণিত। যেখানে কংগ্রেস হয়েছে সেখানে পঞ্চায়েত ডুবেছে, যেখানে পঞ্চায়েত হয়েছে সেখানে কংগ্রেস ডুবছে। এটা ভারতবর্ষে প্রমাণিত সত্য।

এখানে বিকেন্দ্রীকরণ নিয়ে যেসব কথা হয়েছে সেসব কথায় বেশি যাব না। ডাঃ আবেদিন এখানে দলহীন গণতন্ত্র, দলীয় প্রতীকে নির্বাচন ইত্যাদি বিষয়ে কথা বলেছেন। আমি আশা করেছিলাম ডাঃ আবেদিন যিনি দীর্ঘদিন এখানে আছেন তাঁর বিতর্কের মান উন্নত হবে এবং তাঁর আলোচনার মধ্যে দিয়ে আমরা উপকৃত হব। যখন রাজীব গান্ধী প্রধানমন্ত্রী ছিলেন তখন তিনি চীফ মিনিস্টারদের কোনও পাত্তা না দিয়ে ডি. এমদের নিয়ে অনেকগুলো মিটিং করেছেন। তাঁর পঞ্চায়েতি রাজ সম্পর্কে রিপোর্ট বেরিয়েছিল ছেপে। ডাঃ আবেদিনও হয়ত সেই রিপোর্ট পড়েছেন। সেখানে সারা ভারতবর্ষের ডি. এমরা সর্বসম্মতিক্রমে সুপারিশ করেছিলেন যে, দলীয় উদ্যোগে পঞ্চায়েত নির্বাচন হওয়া উচিত। কেন্দ্রীয় সরকার সেটা ছেপে বের করেছিলেন। এটাই হচ্ছে মুশকিল—ওরা কিছু বোঝেন না। ব্যুরোক্র্যাট যারা, যারা রাজনীতি করেন না, তারা বলছেন—রাজনৈতিক দলের প্রতীকের ভিত্তিতে নির্বাচন হওয়া উচিত, আর যারা রাজনীতি করেন তারা বলছেন দলহীন গণতন্ত্রের কথা! সেক্ষেত্রে বুঝবেন যে, এর চেয়ে বড় রাজনীতির কথা আর কিছু হয় না। একে আর একটি কথায় ভূষিত করা যেতে

পারে—ভণ্ডামী। এখানে বিল সম্পর্কে অনেক ভাল খারাপ প্রস্তাব এসেছে। তবে সাবজেক্ট কমিটি হয়েছে আমাদের এখানে। তাঁরা সবটা নিয়ে আলোচনা করে চূড়ান্ত করলেন। সেজন্য আমি তার মধ্যে যাচ্ছি না। কিন্তু আপনি জানেন যে, এখানে যে নির্বাচন হয় সেটা ইলেকশন কমিশন যে ভোটার লিস্ট তৈরি করেন তার ভিত্তিতে সেই নির্বাচন হয়। ওদের অভিযোগ হচ্ছে রাজ্য সরকারি কর্মচারিদের দিয়ে ভোটার লিস্ট তৈরি করা যাবে না, কারণ রাজ্য সরকারি কর্মচারিরা সবাই নাকি বামপন্থী হয়ে গেছেন এবং তারজন্য ওদের দিয়ে পঞ্চায়েত নির্বাচনও করা যাবে না। পুলিশ প্রশাসনও বামপন্থী হয়ে গেছেন, তাই তাদের দিয়েও নির্বাচন করা যাবে না। আমি অপেক্ষা করছি কবে বলবেন, পশ্চিমবঙ্গের নির্বাচক মণ্ডলী সব বামপন্থী হয়ে গেছেন, তাই ওদের নিয়ে নির্বাচন করা যাবে না; নির্বাচনে জিততে গেলে তাই পশ্চিমবঙ্গের বাইরে থেকে নির্বাচকমণ্ডলী নিয়ে আসতে হবে, না হলে জেতা যাবে না!

[5-20 – 5-30 P.M.]

কিছু তথ্য জানতে চেয়েছেন, আমি তথ্য দিচ্ছি। ওরা জানতে চেয়েছেন—গরিবদের কি হোল? গরিবদের জন্য ওদের মাথা ব্যথা দেখলে চিন্তা হয়। এই যে দারিদ্রদূরীকরণ কর্মসূচি, আই. আর. ডি. পি ইত্যাদি এসবের নীট ফল কি হল—এই সম্পর্কে আমার তথ্য দিচ্ছি না, আমি দিচ্ছি জাতীয় নমুনা তথ্য, ন্যাশনাল স্যাম্পেল সার্ভের ৩২তম রাউণ্ডে যা হয়েছিল ১৯৭৭-৭৮ সালে। তখন সারা ভারতবর্ষের গ্রামীণ এলাকায় দারিদ্র সীমা রেখার নিচে যারা বাস করে সেই রকম মানুষের সংখ্যা ছিল ৫১.২ শতাংশ। যখন আমরা সরকারে আসি তখন পশ্চিমবাংলায় এই হার ছিল ৫৮.৩ শতাংশ। সারা ভারতবর্ষের থেকে বেশি। তুলনামূলক ভাবে গরিব মানুষ এই রাজ্যে অনেক বেশি ছিল। তার ১০ বছর পরে ন্যাশনাল স্যাম্পেল সার্ভের যে ৪৩তম রাউণ্ড হয় ১৯৮৭-৮৮ সালে, তার তথ্য সারা ভারতবর্ষে দারিদ্র সীমা রেখার নিচে বাস করছিলেন তখন গ্রামীণ এলাকায় ৩৩.৪ শতাংশ এবং পশ্চিমবঙ্গে তখন ছিল ৩০.৩ শতাংশ। যেটা ওরা অনেক উপরে রেখেছিলেন সর্বভারতীয় গড়ের চেয়ে, তাকে নামিয়ে আনতে পারি। এটা আমার কথা নয়, এটা ন্যাশনাল স্যাম্পেল সার্ভের তথ্য। সর্বভারতীয় ক্ষেত্রে যেটা কমেছে ১৭.৮ শতাংশ, পশ্চিমবঙ্গে হয়েছে ২৮.৮ শতাংশ। যদি রাজ্যগুলির হিসাব নেন তাহলে একমাত্র কেরলা রাজ্য বাদ দিলে পশ্চিমবঙ্গ দ্বিতীয় রাজ্য যেখানে দারিদ্র সীমা রেখার নিচে যারা বাস করে তাদেব সংখ্যা উল্লেখযোগ্য ভাবে কমেছে! আরও অনেক তথ্য আছে। আপনারা জানেন যে হাঙ্গার নিয়ে যারা গবেষণা করছেন, ডঃ অমর্ত সেন, সুনীল সেনগুপ্ত, এরা এই বিষয়ে স্টাডি করেছেন এবং তাতে যা বেরিয়েছে, তারা বলছেন যে নো সেভার অর ডিজাস্টার ম্যালনিউট্রেশন—পশ্চিমবঙ্গে একটাও ওরা পাননি। এটা গ্রাম এলাকায় সংগ্রহ করে বলেছেন যে নো সেভার ডিজাস্টার, ম্যালনিউট্রেশন, এখানে আদার কজেস অব ম্যালনিউট্রেশন কম। তারা বলেছেন যে নট এ সিঙ্গল হাউস হোল্ড স্কিপড দি পিপল ফুড অব সিরিয়াল ফর এ সিঙ্গল ডে, ইভেন ডিউরিং দি লিন পিরিয়ড। মাথা পিছু খাদ্যশষ্য এখানে যা আছে সারা ভারতবর্ষের গড় তার থেকে কম। আমাদের এখানে এটা বৃদ্ধি পেয়েছে। সেজন্য নুতন করে সেকথা উল্লেখ করছি না। কোন বিষয়ে বলব? গ্রামোন্নয়নেও এটা হয়েছে। আমি যদি কেন্দ্রীয় সরকারকে জিজ্ঞাসা করি যে সারা ভারতবর্ষে ভূমি সংস্কারে প্রথম রাজ্য কোনটা তাহলে তাকে পশ্চিমবঙ্গের নাম করতে

হবে। আমি যদি জিজ্ঞাসা করি যে ভারতবর্ষের মধ্যে কৃষি উৎপাদনে কে এগিয়ে আছে এটা আমার কথা নয়, ডঃ মনমোহন সিং যে প্রি-বাজেট সার্ভে করেছিলেন, যদি ইকনমিক সার্ভেটা পড়ে দেখেন তাহলে দেখবেন যে সপ্তম যোজনাকালের প্রথম বছর এবং পুরও যোজনাকালে সব চেয়ে খাদ্যশষ্য কৃষি উৎপাদনের বৃদ্ধির হার যে ভাবে ছিল সেটা হচ্ছে পশ্চিমবঙ্গ। অনেকে বললেন যে মহারাষ্ট্রে এত, বোম্বে এত, পশ্চিমবঙ্গে এত টিউবওয়েল আছে, এখানে এই রকম কেন? এখানে বিদ্যুৎ নেই, অন্যান্য অসুবিধা আছে তাসত্ত্বেও ৭ম যোজনায় সব চেয়ে বেশি খাদ্যশস্য, কৃষি উৎপাদনের হার হচ্ছে সর্বোচ্চ। আমি যদি জিজ্ঞাসা করি যে ভারতবর্ষে চাল উৎপাদনে প্রথম কে? তাহলে বলতে হবে সেই রাজ্যের নাম হচ্ছে পশ্চিমবঙ্গ। আমি যদি জিজ্ঞাসা করি যে পাট উৎপাদনে প্রথম কে, আলু উৎপাদনে দ্বিতীয় কোন রাজ্য তাহলে পশ্চিমবঙ্গের নাম বলতে হবে। আমি এক এক করে বলতে পারি। সর্বভারতীয় তথ্য এই বছরের প্রি-বাজেট মনমোহন সিং ইকনমিক সার্ভেতে যা প্লেস করেছেন তাতে কৃষি উৎপাদনের হার ছিল শুন্য, খাদ্যশস্যে ১ শতাংশ কমেছে। আর এই বছর পশ্চিমবঙ্গের খাদ্যশস্যের রেকর্ড উৎপাদন হয়েছে, ১২০ লক্ষ টন বা ১২ মিলিয়ন টন খাদ্যশস্য এখানে উৎপন্ন হয়েছে। এটা ৬.৫ শতাংশ বৃদ্ধি অব্যাহত থাকবে—যদিও এখানে খরা হচ্ছে, বন্যা হচ্ছে, তার মধ্যেও এটা থাকবে। মাছের উৎপাদনের পশ্চিমবাংলা প্রথম, ডিমের উৎপাদনে তৃতীয় এবং বয়লারের উৎপাদনে পশ্চিমবাংলা দ্বিতীয়। সাক্ষরতার ব্যাপারে আপনারা জানেন 'ইউনিসেফের' নোমা অ্যাওয়ার্ড পেয়েছে পশ্চিমবাংলা। পশ্চিমবাংলা একমাত্র রাজ্য যে এই পুরষ্কার পেয়েছে। গম উৎপাদনে পশ্চিমবাংলা এগিয়ে। একটা কথা আপনাদের পরিষ্কার করে বলে দিই এই সবই হচ্ছে পঞ্চায়েতের মাধ্যমে। গ্রামীণ উন্নয়ন পঞ্চায়েত ছাড়া হয় না। ভারতবর্ষের একটি মাত্র রাজ্য আছে পশ্চিমবাংলা যেখানে এই সমস্ত কর্মকাণ্ড পঞ্চায়েতের মাধ্যমে হচ্ছে। সারা ভারতবর্ষে উত্তর থেকে দক্ষিণ, পূর্ব থেকে পশ্চিম একটা মাত্র রাজ্য যার নাম হচ্ছে পশ্চিমবাংলা যেখানে গত ১৫ বছরে নিয়মিত নির্বাচন হয়েছে, ৫ বছর অন্তর নির্বাচন হয়েছে সারা ভারতবর্ষে আর একটা রাজ্য খুঁজে পাবেন না, একটা মাত্র রাজ্যের নাম হচ্ছে পশ্চিমবাংলা। আরও কিছু কথা আমাকে বলতে হবে। আপনারা পঞ্চায়েতের অডিট সম্পর্কে বলেছেন, এই সম্পর্কে আমি দু-একটা কথা বলতে চাই। ওনারা বলেছেন যে গ্রাম পঞ্চায়েতে অডিট করতে গিয়ে ফিরে এসেছে। ওনারা ঠিকমতো জানেন না। গ্রাম পঞ্চায়েতের অডিট আমাদের ই. ও. পি-রা করেন। এই কথা ঠিক যে পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদের অর্ডিট করার দায়িত্ব আমরা দিয়েছি ডি. এ. জি. কে, যারা সি. এ. জি-র একটা অংশ। রিপোর্ট কি? রিপোর্ট হচ্ছে গত আর্থিক বছরের অডিট গ্রাম পঞ্চায়েতের ক্ষেত্রে আমরা হাত দিতে পেরেছি। যদিও মাত্র এটা মে মাস, এখনও ২ মাস হয় নি অথচ আগের বছরের অডিটে হাত দিতে পেরেছি। পঞ্চায়েত সমিতি রয়েছে ডি. এ. জি-র হাতে। সব ক্ষেত্রে তথ্য আমার কাছে আছে। আমাদের রেকর্ড হচ্ছে ৩৩৯টি পঞ্চায়েত সমিতি আছে, ১৯৯০-৯১ সালের আগে অডিটে হাত দিতে পারেন নি। আমাদের ১৬টি জেলা পরিষদ আছে ওঁরা আজ পর্যন্ত ১৯৮৮-৮৯ সাল পর্যন্ত একটা জেলা পরিষদের অডিটে হাত দিতে পারেন নি। কারণ হিসাবে ওঁরা বলছেন যে লোক নেই। আমরা বাঁরে বারে চিঠি লিখেছি কিন্তু কিছু হচ্ছে না। আপনারা বলছেন অডিট করতে গিয়ে ফিরে এসেছে, অমুক-তমুক। আমরা ৩টি ডি. এ. জি-কে চিঠি লিখেছি আমাদের দপ্তর থেকে। আমরা বারে বারে এই কথা বলছি যে আপনারা

অডিট করুন। ওঁদের হাতে ৩৩৯টি পঞ্চায়েত সমিতি, ১৬টি জেলা পরিষদ আছে যেগুলি অডিট করছে। আমাদের হাতে ৩৩৫০টি গ্রাম পঞ্চায়েত আছে। সবগুলি যদি ওঁদের হাতে ছেড়ে দিতাম তাহলে কি অবস্থা হত বুঝতে পারছেন। কোথায় কোন বেআইনি হচ্ছে অডিট করতে গিয়ে দেখা যাচ্ছে তার সমস্ত তথ্য আমার কাছে আছে, আমি সেটা দিচ্ছি। আপনারা গত ৫ বছরের কেন ১০ বছরের তথ্য নিন। কটা পঞ্চায়েত সমিতি এবং গ্রাম পঞ্চায়েতের বিরুদ্ধে ব্যবস্থা নিতে হয়েছে সেটা একটু বলি। গ্রাম পঞ্চায়েতের ক্ষেত্রে নিতে হয়েছে তার সংখ্যা হল ১৪৩টি। ৩৩৫০টি গ্রাম পঞ্চায়েতের ক্ষেত্রে এটা কত শতাংশ হয়? আপনার ২০টি ছেলে-পুলের মধ্যে একটা যদি বোকে যায় তাহলে নিশ্চয় বলতেন ৫ শতাংশ বোকে গেছে। আমাদের ৬২ হাজার ছেলে-পুলে তার মধ্যে ১৪৩টি, ৫ শতাংশের চেয়ে কম হয়। ৩৩৯টি পঞ্চায়েত সমিতির মধ্যে কটাতে ব্যবস্থা নিতে হয়েছে? ৫টি তে ব্যবস্থা নিতে হয়েছে। ৫ শতাংশ কেন,, ২ শতাংশও হচ্ছে না। এটাতে আপনারা কি মনে করেন। আমাদের অডিট রিপোর্টের ভিত্তিতে ব্যবস্থা নিতে হয়েছে। আবার আমাদের স্পেশাল অডিট করতে হয়েছে। বিস্তারিত তথ্যে যেতে গেলে সমস্ত প্রশ্নের জবাব দেওয়ার সময় থাকবে না, এই ব্যাপারে সেই জন্য আমি আর যাচ্ছি না। আপনারা ট্রেনিং সম্পর্কে বক্তব্য রেখেছেন, একাধিক মাননীয় সদস্য বলেছেন, সরকারি পক্ষের সদস্যরা বলেছেন। সঠিক ভাবে জোর দিয়েছেন কাদের দিয়ে প্রশিক্ষণ দেওয়া হচ্ছে কিছু দিন আগে প্রশিক্ষণ হয়েছে। কল্যানিতে স্টেট ইন্সটিটিউট অফ পঞ্চায়েতে ট্রেনিং দেওয়া হয়েছিল, সেখানে ন্যাশনাল ইন্সটিটিউট ফর রুর‍্যাল ডেভেলপমেন্ট হায়দ্রাবাদ থেকে লোক এসে ট্রেনিং দিয়ে গেছে।

[5-30 – 5-40 P.M.]

তাঁদের দিয়ে আমরা এখানে করেছি। তাঁরা এখানে বলে গেছেন, খবরের কাগজের প্রতিনিধিরাও ছিলেন, সারা ভারতবর্ষে এখানে এই ট্রেনিংয়ের, এন. আর. ডি. টি.র ব্যবস্থা করা হচ্ছে। তা সত্ত্বেও আমরা এটাকে যথেষ্ট মনে করি না। আমরা তারজন্য আত্মসন্তুষ্ট নই। এইসব জিনিস আমাদের আরও কিছু করার আছে। এখানে দুর্নীতি, দলবাজি হচ্ছে এইসব কথাবার্তা বলা হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি যদি কোকিলের ডাক শোনেন, আপনি চোখ বন্ধ করে বুঝবেন বসন্তকাল এসেছে। আর ভেক সব করে রব এটা হলে আপনি বুঝবেন বর্ষাকাল এসেছে। আপনি যদি শোনেন তারস্বরে চিৎকার হচ্ছে, আপনি নিশ্চয়ই বুঝবেন এটা কংগ্রেসের পক্ষ থেকে বলা হচ্ছে। এটাই স্বাভাবিক সত্য প্রাকৃতিক সত্যের মতো। ওঁরা যে কাট মোশনগুলো দিয়েছেন, আমি কাট মোশনগুলো থেকে একটু পড়ছি, তার ভাষাগুলো একটু দেখুন—'দুর্নীতি, দলবাজি, স্বজনপোষণ পরিত্যাগ করে নিরপেক্ষ দৃষ্টিভঙ্গি নিয়ে পঞ্চায়েত পরিচালনা করতে ব্যর্থতা......'। ওঁরা আর বলছেন না যে বামপন্থীরা দুর্নীতি করছেন। ওঁরা বলছেন পঞ্চায়েত দুর্নীতি করছে, তাতে কংগ্রেস, কি বামপন্থী এইসব বলছেন না। ওঁরা পুরো ব্যবস্থায় দলমত নির্বিশেষে জেহাদ ঘোষণার জন্য চিরকাল দুর্নীতি, দলবাজি এইসব বলে যাচ্ছেন। আমি গতবার বলেছি যে দলবাজি কি করে হয়। ডাঃ মানস ভূঁইয়ার আজকে এখানে থাকার কথা ছিল, উনি নেই, জয়নাল সাহেব ওঁর হয়ে প্রক্সি দিলেন। সেজন্য প্রস্তুতি নিয়ে আসতে পারেন নি। উনি বলেছেন সেচের জল নিয়ে দলবাজি হচ্ছে। জল উপর থেকে নিচের দিকে যাবে, এই রকম সেচ প্রকল্প করা সম্ভব। বামপন্থীদের

জমিতে জল দিয়ে তারপর কংগ্রেসের জমিতে জল দেওয়া কি সম্ভব? এর ফয়সালা হওয়া মুশকিল। মানুষ এটার ফয়সালা করবেন। আই. আর. ডি. পি.র টার্গেট সম্বন্ধে ওঁরা জিজ্ঞাসা করেছেন-এর কি মূল্যায়ন হয়েছে? হ্যাঁ, হয়েছে। আই. আর. ডি. পি.র ক্ষেত্রে প্রতি বছর, গত বছরে ৭ম পঞ্চবার্ষিকী পরিকল্পনার পাঁচ বছর শেষ হয়েছে, পাঁচ বছর জুড়ে আমরা প্রতি বছর আর্থিক লক্ষ্যমাত্রা যা ছিল, পরিবারের যাঁরা উপকৃত হবেন, সেইসব আমরা ১২৭.৯৫ শতাংশ টার্গেট পূর্ণ করেছি। তারমানে মোর দ্যান হাণ্ড্রেড পারসেন্ট আমরা করেছি। প্লানিং প্রোগ্রাম ইভ্যালুয়েশন, এটা হচ্ছে কেন্দ্রীয় সরকারের পরিকল্পনা কমিশনের একটা যে অর্গানাইজেশন আছে, তাদের ই. ও. ইভ্যালুয়েশন করেছেন। ওঁদের সমীক্ষা হয়েছে। আই. আর. ডি. পি.তে কি হচ্ছে একটু শুনে নিন। পঞ্চায়েতের মাধ্যমে পশ্চিমবাংলায় বেনিফিশিয়ারী হয়েছে একশো শতাংশ। আর ৫৯ শতাংশ হচ্ছে অন্যান্য জায়গায়। স্ট্যাণ্ডার্ড এবং কোয়ালিটি কি জিজ্ঞাসা করেছেন বলেছেন যে, কাদের দেওয়া হয়েছে। দেওয়া হয়েছে বলে ওঁদের রিপোর্ট আছে, আমার রিপোর্ট নয়। সঠিক ভাবেই দেওয়া হয়েছে সঠিক লোককে। আর বেঠিক লোককে দেওয়া হয়েছে কত? সারা ভারতবর্ষে বেঠিক লোককে দেওয়া হয়েছে তার পরিমাণ ৫ শতাংশ, আর পশ্চিমবাংলায় ২ শতাংশ। সর্বভারতীয় গড় আর পশ্চিমবাংলার গড় হিসাব করে নিন। কোয়িলিটি অব অ্যাসেটস যেটা দেওয়া হয়েছে ৯১.৭ শতাংশ। এটা হচ্ছে আমাদের। অর্থাৎ আমাদেরটা গুড ভাল। সারা ভারতবর্ষে ৮১ শতাংশ, আমাদের থেকে ১০ শতাংশ কম। কিছু অ্যাসেটস দেওয়া হয়েছে আর আই. আর. ডি. পিতে অক্ষত আছে। আমাদের পশ্চিমবঙ্গে যেখানে ৯৭ শতাংশ, সেখানে সারা ভারতবর্ষে হচ্ছে ৭২ শতাংশ। তারপরে অ্যাসিস্টান্ট সাফিসিয়েন্টে আমাদের তথ্য দেওয়া আছে, এই সাফিসিয়েন্টে সারা পশ্চিমবঙ্গ যেখানে ৯৯ শতাংশ সেখানে ভারতবর্ষে ৮১ শতাংশ। ইনকাম ফ্রম অ্যাসেটস মোর দ্যান ওয়ান থাউসেণ্ড অর্থাৎ আয়ের ক্ষেত্রে এক হাজার টাকা বেশি হওয়ায় তাতে লক্ষ্যমাত্রা দেখা যাচ্ছে যে পশ্চিমবঙ্গে ৮০ শতাংশ আর সারা ভারতবর্ষে ৫১ শতাংশ। সুতরাং এর থেকেই বোঝা যাচ্ছে পশ্চিমবঙ্গের অবস্থা কি রকম। আপনারা আর কি কি দেখবেন, আরও অনেক বলতে পারি। এইসব তো বহু আগেকার তথ্য জানালাম। পি. ই. ও. অর্থাৎ প্রোগ্রাম ইভ্যালুয়েশন অরগ্যানাইজেশন সেখানে যথেষ্ট অগ্রগতি হয়েছে। তারপরে জে আর ওয়াই তে এই বছরের কথা বলছি, সেখানে ৮০ শতাংশ খরচ করেছি। অর্থাৎ আমরা যা পেয়েছি এবং মোট যা শ্রমের পরিবেশ তৈরি হয়েছে তাতে আমরা ৮০ শতাংশ শ্রমের পরিবেশ সৃষ্টি করতে পেরেছি। এর দ্বারা গরিব মানুষ, ক্ষেত মজুর এবং ৫০ শতাংশ এস-. সি, এস. টি. এবং ৩০ শতাংশ মহিলারা উপকৃত হয়েছে। অল ইণ্ডিয়ার যে কোর্ড রেকর্ড তার তুলনায় ওভার অল আমাদের রেকর্ড খুব ভাল রয়েছে। আমরা এরজন্য ৮০ শতাংশ খরচ করেছি এবং ২০ শতাংশ কেন খরচ করতে পারিনি তারও কারণ বলছি। তার প্রধান কারণ অর্থমন্ত্রী তাঁর বাজেট বক্তৃতার মধ্যে বলেছেন। এই যে ৪৪১ কোটি টাকা স্বল্প সঞ্চয় এবং ২১৫ কোটি টাকা পরিকল্পনার আগাম বাবদ দেওয়ার কথা ছিল তা তারা দেন নি, এটা আমাদেরই সামলাতে হচ্ছে। এরফলে যে ধারটা করতে হচ্ছে সেটা আমাদেরই সামলাতে হচ্ছে। তাছাড়া আমাকে যেটা বলতেই হবে-সেটা হচ্ছে যে, আমাদের কিছুটা ইউটিলাইজেশন সার্টিফিকেট আমরা দিতে পারিনি। তার কারণ হচ্ছে আমরা ওই টাকাটা খরচ করতে পারিনি। খরচ করতে না পারার কারণ হচ্ছে যে, আমরা মার্চ-এপ্রিল মাসে যে টাকা পেয়েছি

সেই টাকা খরচ করতে পারিনি। আর এপ্রিল মাসে দিলে সেই টাকা তো খরচ করতেই পারব না। তারপরে বন সৃজনের ক্ষেত্রে বৈশাখ মাসে যখন মাঠ রোদে ফেটে যায় তখন ওই বন সৃজনের জন্য যে টাকা দেওয়া হয় তার ইউটিলাইজেশন করতে পারা সম্ভব নয় আসলে ওঁদের কলা কৌশল তো আর আমরা জানি না। তারপর শ্রাবণ-ভাদ্র মাসে যখন পুকুর ভর্তি থাকে জলে তখন যে টাকা আমরা পাই সেই টাকা ইউটিলাইজ করতে পারেনা। জে. আর. ওয়াই, আই. আর. ডিপির টাকা যা পঞ্চায়েতের উপরে ন্যস্ত করা হয়েছে এটা একটা দৃষ্টান্ত হিসাবে রয়েছে। এই দৃষ্টান্ত দেখার জন্য বহু জায়গা থেকে লোক এখানে আসে। দিল্লিতে যদি কেউ পঞ্চায়েতের কোনও নিদর্শন দেখতে আসে তাহলে তাদের তারা পশ্চিমবঙ্গে পাঠিয়ে দেয়। বাইরের থেকে এখানকার গ্রামের অনেক কিছু দেখতে আসে, পঞ্চায়েত ব্যবস্থা কেমন সেসব দেখতে আসে। তাদের এখানে পাঠিয়ে দেওয়া হয়। ওরা যে কি দেখতে পায় ওরাই জানেন। অবশ্যি এরজন্য আমাদের খুব ঝুক্কি ঝামেলা পোহাতে হয়। যাইহোক নীলবাতি জ্বলে উঠেছে, এরপরেই লালবাতি জ্বলবে, অতএব ওরা যে ছাঁটাই প্রস্তাব এনেছেন তার অসারতা এবং সামগ্রিকভাবে ছাঁটাই প্রস্তাবের পেছনে দেউলিয়াপনা যে প্রতিভাত হচ্ছে সেগুলোকে ছাঁটাই করে দিচ্ছি এবং বিরোধিতা করছি। আমাদের তরফ থেকে যে সমস্ত ব্যয়বরাদ্দের দাবি উত্থাপিত হয়েছে সেগুলো সমর্থন করার জন্য মাননীয় সদস্যদের আবেদন করছি এবং ঐক্যবদ্ধ সমর্থন জানানোর আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[5-40 – 5-50 P.M.]

**Mr. Deputy Speaker :** No specific amendment.....

(Noise)

**Shri Subrata Mukherjee :** Sir, all the cut motions stand.

**Mr. Speaker :** Please take your seat. Mr. Deba Prasad Sarkar,.... (Noise)... In Demand No. 62 there is one cut motion given by you. Have you demanded a Division on this cut motion ?

**Shri Deba Prasad Sarkar :** No, Sir,

**Mr. Speaker :** So, you have not demanded any Division on the cut motion. Very well

## Demand No. 62

The motion of Shri Deba Prasad Sarkar that the amount of Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Dr. Asim Kumar Das Gupta moved on 25.3.92 that a sum of Rs. 1,00,53,56,000 be granted for expenditure under Demand No. 62, Major Heads : "2515—Other Rural Development Programmes

(Panchayati Raj), 3604—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Panchayati Raj) and 6515—Loans for Other Rural Development Programmes (Panchayati Raj)". (This is inclusive of a total sum of Rs. 25,13,39,000 already voted on account in March, 1992) was then put and agreed to.

In Demand No. 59 there is also one cut motion given by you. You have not also demanded a Division on that. Very well.

**Demand No. 59**

The motion of Shri Deba Prasad Sarkar that the amount of Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Dr. Asim Kumar Das Gupta moved on 25.3.92 that a sum of Rs. 39,00,13,000 be granted for expenditure under Demand No. 59, Major Head : "2501—Special Programmes for Rural Development". (This is inclusive of a total sum of Rs. 9,75,05,000 already voted on account in March, 1992), was then put and agreed to. ...(Noise)...

**Mr. Speaker :** Now, we come to Demand No. 60.

There are three cut motions on Demand No. 60. All the cut motions are in order and taken as moved. Now, I put all the cut motions moved by Shri Deba Prasad Sarkar, Shri Sobhan Deb Chattopadhyay and Shri Saugata Roy. I first take the cut motions moved by Shri Deba Prasad Sarkar to vote.

The cut motions of Shri Deba Prasad Sarkar that the amount of Demand be reduced by Rs.100 was put and lost.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আপনি জানেন স্যার এবং আপনিও আমার কথায় এগ্রি হবেন, যে কোনও লোক যদি কাট মোশনের উপর ডিভিসন চায়, তাহলে ডিভিসন দিতে হবে এবং অতীতেও এর নজির আছে এটা আমি দেখাতে পারি। Any cut motion moved in the House that is the property of the House.... আপনি এখানে কোনও অন্যায় পদ্ধতি আচরন করতে পারেন না। Any member can ask for division আমরা ডিভিসন চাইব কি চাইব না সেটা আমাদের ব্যাপার। When you recorded the cut motion then it is the property of the House and I can ask for a Division... This is the property of the House and rules are therefore. কাউল অ্যাণ্ড শাকদের এবং মেজ পার্লামেনটারি প্রাকটিসে আছে cut motion is a property of the House....Once it is published and circulated in the House, that is the property of the House. Everybody and any member can

raise his voice on it.

**Mr. Speaker :** Please take your seat. Mr. Mukherjee, I am willing to go with your contention, not in full way but partly. A member may give a cut motion but may not want to get his vote recorded for many reasons political or non-political. Mr. Sarkar has given a cut motion and he agrees to a voice vote. Now, if you demand a Division, and Mr. Sarkar does not want to record his vote then what would be the result of his cut motion. (Shri Subrata Mukherjee rose to speak) you must have some patience. You should not be impatient in the parliamentary system. I am hearing you for the whole day. Please let me finish first.

Now, the question before us is that I can put it to vote there is no problem in that. But I think parliamentary etiquette would demand-when a member says that "I am not putting my cut motion into Division", it should not be done. Other belong to other political parties should not demand a Division on that cut motion. You have your own cut motion for a Devision. You have already demanded a Division on that...(Noise)...Mr. Mukherjee, you have not heard me. I am willing to go to your contention partly but not fully. I say that I am willing to agree with you inpart but not in its entirety. What I am telling you is that when a member is not willing to get his vote recorded on a cut motion. Another member belonging to another political party should not force that member to get his vote recorded on his cut motion—that I am telling to you. My word is very simple nothing complicated. This member has expressed his wish not to get his vote recorded on his cut motion. Now by your action you are forcing that member to get his vote recorded on his cut motion, which he does not want to do. Is it good parliamentary practice ? Because you have your own cut motion on that and you get your vote recorded. If you press a Division I will go no vote. I have no hesitation on that—but in good parliamentary practice whether we would do it or not ? It is for you to decide on that. Because there are two members. I can describe them as a small group. They have their own reason not to get their vote recorded. You are now forcing them to get their vote recorded, enen if they do not want to get their vote reorded. Whether it is a good parliamentary practice or not—for you to decide. If you do not have your own cut motions them the question may arise. But you have your cut motion on the same demand on the same subject. I do not understand. I do not

understand why are you forcing rather, insist the member who does not belong to your party to get his vote recorded. It is not good parliamentary practiee.

[5-50 - 6-00 P.M.]

You must follow the ethics. It is not ethical. You must follow what I am trying to say, nothing more than that. I say that I am willing to go to your contention, I am not touching any Rule Book for the moment. I have spoken of parliamentary ethics—pure and simple parliamentary convention. He has given a cut motion on which he does not want to get his vote recorded. You bring about a situation to force him to get his vote recorded. What happens ? It is not a good practice. It should not be done. If you want a vote, I will have a vote—I am not on that. I am bound by what you want to do. But the question is whether we will do it or not i.e. what I am asking you. Whether you will do it or not that is the question to be asked.

**Demand No. 60**

The motion of Shri Deba Prasad Sarkar that the amount of the Demand be reduced by Rs. 100/- was then put and a division taken with the following results :

**NOES**

Abdul Quiyom Molla, Shri

Adak, Shri Kashinath

Anisur Rahaman, Shri

Bagdi, Shri Bijoy

Bose, Shri Shyamaprasad

Baora, Shri Samar

Bera, Shrimati Chhaya

Bhattachajee, Shri Buddhadeb

Biswas, Shri Benoy Krishna

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Kali Prasad

Biswas, Shri Kamalakshi

Biswas, Shri Sushil

Bouri, Shri Haradhan

Chakraborty, Shri Deb Narayan

Chakraborty, Shrimati Kumkum

Chatterjee, Shri Anjan

Chatterjee, Shrimati Nirupama

Chatterjee, Shrimati Santi

Choudhury, Shri Bansa Gopal

Chowdhury, Shri Benoy Krishna

Chowdhury, Shri Sibendra Narayan

Chowdhury, Shri Subhendu

Das, Shri Debesh

Das, Shri Jagadish Chandra

Das, Shri Trilochan

Das Gupta, Shrimati Arati

Dey, Shri Lakshmi Kanta

De, Shri Partha

Dhar, Shri Padmanidhi

Dutta, Dr. Gouripada

Ganguly, Shri Santi

Goala, Shri Rajdeo

Ghosh, Shri Biren

Ghosh, Shri Sunil Kumar

Ghosh, Shri Susanta

Goswami, Shri Kshiti

Hazra, Shri Haran

Hazra, Shri Sachindra Nath

Halder, Shri Krishnadhan

Hore, Shri Tapan

Jahangir Karim, Shri Sk.

Jamadar, Shri Badal

Jana, Shri Manindra Nath

Kar, Shrimati Anju

Kisku, Shri Lakshi Ram

Konar, Shrimati Maharani

Kujur, Shri Sushil

Let, Shri Dhiren

Mehta, Shri Nishikanta

Maity, Shri Hrishikesh

Majhi, Shri Bhandu

Maji, Shri Pannalal

Majhi, Shri Raicharan

Malik, Shri Shiba Prasad

Mamtaz Begum, Shrimati

Mondal, Shri Bhadreswar

Mondal, Shri Biswanath

Mondal, Shri Dhiren

Mondal, Shri Ganesh Chandra

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Rabindra Nath

Mondal, Shri Raj Kumar

Manna, Shri Janmenjoy

Md. Nizamuddin, Shri

Mirquasim Mondal, Shri

Misra, Shri Surya Kanta

Mistry, Shri Bimal

Mitra, Shrimati Jayasree

Mukherjee, Shri Dipak

Mukherjee, Shri Narayan

Mukherjee, Shri Nirmal

Naskar, Shri Subhas

Nath, Shri Madanmohan

Nath, Shri Monoranjan

Nazmul Haque, Shri

Neogy, Shri Brajo Gopal

Oraon, Shri Jagannath

Pramanik, Shri Abinash

Putatunda, Shrimati Anuradha

Roy, Shri Mrinal Kanti

Roy, Shri Narmada

Ray, Shri Subhash Chandra

Roychowdhury, Shri Goutam

Saha, Shri Kripa Sindhu

Sanyal, Shri Kamalendu

Sarkar, Shri Nayan

Sarkar, Shri Sisir

Sahis, Shrimati Bilasibala

Sen, Shri Dhinendra Nath

Sengupta (Bose), Shrimati Kamal

Shaikh Khabiruddin Ahmed, Shri

Shish Mohammad, Shri

Sinha, Shri Prabodh Chandra

**AYES**

Abedin, Dr. Zainal

Abdus Salam Munshi, Shri

Banerjee Shri Prabir

Bandyopadhayay, Shri Sudip

Gyan Singh Sohanpal, Shri

Mukherjee, Shri Subrata

Nasiruddin Khan, Shri

Purkait, Shri Probodh

Ray, Shri Siddhartha Sankar

Rubi Nur, Shrimati

Sarkar, Shri Deba Prasad

The Ayes being 11, and the Noes 94, the motion was lost.

[6-00 - 6-03 P.M.]

**Demand No. 60**

The cut motion moved by Shri Sobhan Deb Chattopadhyay and Shri Subrata Mukherjee that the amount of Demand be reduced by Rs.100 was then put and a division was taken with the following result.

**NOES**

Abdul Quiyom Molla, Shri

Anisur Rahaman, Shri

Bagdi, Shri Bijoy

Bose, Shri Shyamaprasad

Baora, Shri Samar

Bera, Shrimati Chhaya

Bhattachajee, Shri Buddhadeb

Biswas, Shri Benay Krishna

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Kali Prasad

Biswas, Shri Kamalakshi

Biswas, Shri Sushil

Bouri, Shri Haradhan

Chakraborty, Shri Deb Narayan

Chakraborty, Shrimati Kumkum

Chatterjee, Shri Anjan

Chatterjee, Shrimati Nirupama

Chatterjee, Shrimati Santi

Choudhury, Shri Bansa Gopal

Chowdhury, Shri Benoy Krishna

Chowdhury, Shri Sibendra Narayan

Chowdhury, Shri Subhendu

Das, Shri Debesh

Das, Shri Jagadish Chandra

Das, Shri Trilochan

Das Gupta, Shrimati Arati

Dey, Shri Lakshmi Kanta

De, Shri Partha

Dhar, Shri Padmanidhi

Dutta, Dr. Gouripada

Ganguly, Shri Santi

Goala, Shri Rajdeo

Ghosh, Shri Biren

Ghosh, Shri Susanta

Goswami, Shri Kshiti

Hazra, Shri Haran

Hazra, Shri Sachindra Nath

Hazra, Shri Samar

Halder, Shri Krishnadhan

Hore, Shri Tapan

Idrish Mondal, Shri

Jahangir Karim, Shri Sk.

Jamadar, Shri Badal

Jana, Shri Manindra Nath

Kar, Shrimati Anju

Kisku, Shri Lakshi Ram

Konar, Shrimati Maharani

Kujur, Shri Sushil

Let, Shri Dhiren

Mehta, Shri Nishikanta

Maity, Shri Hrishikesh

Majhi, Shri Bhandu

Maji, Shri Pannalal

Majhi, Shri Raicharan

Malik, Shri Shiba Prasad

Mamtaz Begum, Shrimati

Mondal, Shri Bhadreswar

Mondal, Shri Biswanath

Mondal, Shri Ganesh Chandra

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Rabindra Nath

Mondal, Shri Raj Kumar

Mondal, Shri Sailendranath

Manna, Shri Janmenjoy

Mir Quasim Mondal, Shri

Misra, Dr. Surya Kanta

Mistry, Shri Bimal

Mitra, Shrimati Jayasree

Moitra, Shri Birendra Kumar

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Depak

Mukherjee, Shri Manabendra

Mukherjee, Shri Narayan

Mukherjee, Shri Nirmal

Nath, Shri Madanmohan

Nath, Shri Monoranjan

Nazmul Haque, Shri

Neogy, Shri Brajo Gopal

Oraon, Shri Jagannath

Pramanik, Shri Abinash

Putatunda, Shrimati Anuradha

Roy, Shri Mrinal Kanti

Roy, Shri Narmada

Ray, Shri Subhash Chandra

Roychowdhury, Shri Goutam

Saha, Shri Kripa Sindhu

Sanyal, Shri Kamalendu

Sarkar, Shri Nayan

Sarkar, Shri Sisir

Sahis, Shrimati Bilasibala

Sengupta (Bose), Shrimati Kamal

Shaikh Khabiruddin Ahmed, Shri

Shish Mohammad, Shri

Sinha, Shri Prabodh Chandra

**AYES**

Abdus Salam Munshi, Shri

Banerjee Shri Prabir

Bandyopadhayay, Shri Sudip

Gyan Singh Sohanpal, Shri

Mukherjee, Shri Subrata

Nasiruddin Khan, Shri

Ray, Shri Siddhartha Sankar

Rubi Nur, Shrimati

**Abstentions**

Purkait, Shri Probodh

Sarkar, Shri Deba Prasad

Naskar, Shri Subhas

The Ayes being 8, and the Noes 94, the motions were lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 25.3.92 that a sum of Rs. 2,41,50,55,000 be granted for expenditure under Demand No. 60. Major Head : "2505—Rural Employment" (This is inclusive of a total sum of Rs. 60,37,65,000 already voted on account in March, 1992), was then put and agreed to.

**Demand No. 63**

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 25.3.92 that a sum of Rs. 39,92,20,000 be granted for expenditure under Demand No. 63, Major Head : "2515—Other Rural Development Programmes (Community Development), 4515—Capital Outlay on Other Rural Development Programmes (Community Development) and 6515—Loans for Other Rural Development Programmes (Community Development). (This is inclusive of a total sum of Rs. 9,98,75,000 already voted on Account in March, 1992) was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 6.03 p.m. till 11.00 a.m. on Tuesday, the 26th May, 1992 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Tuesday, the 26th May 1992 at 11.00 a.m.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 19 Ministers, 8 Ministers of State and 150 Members.

[11-00 — 11-10 A.M.]

## Starred Questions

**(to which oral answers were given)**

**পথ-দুর্ঘটনায় ক্ষতিগ্রস্তদের প্রদত্ত আর্থিক সাহায্য**

*৪১। (অনুমোদিত প্রশ্ন নং *৪৪২।) **ডাঃ মোতাহার হোসেন ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মোটর দুর্ঘটনায় ক্ষতিগ্রস্তদের সরকার প্রদেয় আর্থিক সাহায্যের পরিমাণ কত; এবং

(খ) উক্ত অর্থের পরিমাণ বৃদ্ধি করার কোনও প্রস্তাব সরকারের আছে কি না?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ**

(ক) মৃত ব্যক্তির জন্য ৫০০০ টাকা এবং ক্ষতিগ্রস্ত ব্যক্তির জন্য সর্বাধিক ৮০০ টাকা আর্থিক সাহায্য দেওয়া হয়ে থাকে।

এ ছাড়াও কেন্দ্রীয় সরকারের একটা ফান্ড থেকে সাহায্য দেওয়া হয়।

(খ) বর্তমানে নাই।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, কেন্দ্রীয় সরকারের যে ফান্ডের কথা আপনি বললেন সে ফান্ডের টাকা সম্ভবত জেনারেল ইন্সুর‍্যান্স কর্পোরেশন মাধ্যমে দেওয়া হয়। সেখান থেকে মৃত এবং আহতদের কি পরিমাণ সাহায্য দেওয়া হয়?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** সলেটিয়াম ফান্ড থেকে মৃতদের জন্য পাওয়া যায় ৮,৫০০ টাকা এবং আহতদের জন্য পাওয়া যায় ২০০০ টাকা।

**শ্রী সৌগত রায় ঃ** বর্তমানে যে ব্যবস্থা আছে তাতে বিভিন্ন রিপোর্ট নিয়ে তারপর মোটর ভেহিকেলে দরখাস্ত করতে হয়। ফলে এই টাকা পেতে মৃতদের আত্মীয়-স্বজনদের এবং

আহতদের অনেক দেরি হয়ে যায়। যাতে তাড়াতাড়ি এই টাকা পাওয়া যায় তারজন্য কোনও ব্যবস্থা গ্রহণ করছেন কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** পদ্ধতিগত কারণে বিলম্ব হয়। তবে রাজ্য সরকারের পক্ষ থেকে যে টাকা দেওয়া হয় তা পুলিশ রিপোর্ট পাওয়ার সাথে সাথেই সাধারণত দেওয়া হয়। জেনারেল ইন্সুর্যান্স কর্পোরেশনের মাধ্যমে টাকা পেতে একটু অসুবিধা হচ্ছে। তবে সেটাও আগের চেয়ে এখন একটু তাড়াতাড়ি পাওয়া যাচ্ছে বলে আমাদের কাছে রিপোর্ট আছে। আর থার্ড পার্টি ইন্সুর্যান্স-এর একটা ইন্টারিম অর্ডার ট্রাইব্যুনালের জর্জ যাতে দিতে পারেন—এই রিলিফ দেওয়ার জন্য তাদের অনুরোধ করা হয়েছে।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, ১৯৯১-৯২ সালের আর্থিক বছরে পশ্চিমবঙ্গে দুর্ঘটনায় মৃত এবং আহত কতজনকে আর্থিক সাহায্য দেওয়া হয়েছে?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** মোটর বেনিফিট স্কীমে নাম্বার অফ ভিকটিমস জেলা স্তরে ১৯৯০-৯১ সালে ২,৭৮০ জন এবং ১৯৯১-৯২ সালে ১২০৬ জন, যাদের আমরা সাহায্য দিয়েছি। আর স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন দিয়েছে ১৯৯০-৯১ সালে ৭৪৪ জনকে এবং ১৯৯১-৯২ সালে ৩০৫ জনকে। সলেটিয়াম ফান্ড থেকে ১৯৯০-৯১ সালে সাহায্য দেওয়া হয়েছে ২৩৪ জনকে এবং ১৯৯১-৯২ সালে সাহায্য দেওয়া হয়েছে ১৩৩ জনকে।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, দুর্ঘটনায় ক্ষতিগ্রস্থদের টাকা পেতে গেলে পদ্ধতিটা কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** রাজ্য সরকারের স্কীম যেটা সেটা খুব কঠিন পদ্ধতি নয়। ইনভেস্টিগেটিং অফিসার যিনি, তিনি এনকোয়ারি করেন। জেলার ব্যাপার হলে, এস.পির কাছে এবং কলকাতার হলে ডি.সি (ট্রাফিক)-র কাছে দেন, রাজ্য সরকারের কাছে আসে। রাজ্য সরকার সোলেটিয়াম ফান্ড থেকে টাকা দেন। জেনারেল ইন্স্যুরেন্স কোম্পানির যেটা আছে, ওদের কাছে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট অ্যাপিল করে, রাজ্য সরকারের মারফত আসে। জেনারেলি ডি.এম অ্যাপিল করলে যত তাড়াতাড়ি করা সম্ভব সেটা করা হয়ে থাকে। তবে ইন্স্যুরেন্স কোম্পানির কাছে যেতে হয়। থার্ড পার্টি ইন্স্যুরেন্স যেটা আছে সেখানে ট্রাইব্যুনালে যেতে হবে। ট্রাইব্যুনালে স্বভাবতই খানিকটা পদ্ধতিগত ত্রুটির জন্য দেরি হয়ে যায়, বিচার ব্যবস্থায় যেরকম বিলম্ব হয়ে থাকে সেইরকমই হয়ে থাকে।

**শ্রী নির্মল দাস ঃ** দুর্গম এলাকায় দেখা যাচ্ছে কিছু গাড়ি বে-আইনিভাবে চলছে এবং তারা দ্রুত চালিয়ে দুর্ঘটনা ঘটিয়ে পালিয়ে যাচ্ছে। বহুক্ষেত্রে দেখা গেছে, যারা মৃত কিংবা আহত তাদের আত্মীয়স্বজন থানায় যখন যায় তখন থানার অফিসার বলেন কোন গাড়ি করেছে তার নাম্বার দিন। কিন্তু সেই গাড়ির কোনও হদিশ পাওয়া যায় না। এই অবস্থায় ক্ষতিপূরণ পেতে জটিলতা দেখা দেয়। এই ক্ষেত্রে রাজ্য সরকারের কোনওরকম চিন্তাভাবনা আছে কিনা?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** গাড়ির নাম্বার যদি না পাওয়া যায় তাহলে থার্ড পার্টির

ইন্স্যুরেন্সের টাকা পেতে অসুবিধা হতে পারে। সোলেটিয়াম ফান্ডের টাকা, দুর্ঘটনা জনিত টাকা সেটা রাজ্য সরকার হিট অ্যান্ড রান হলেই দিয়ে থাকে।

**শ্রী নারায়ণ মুখার্জি ঃ** অনেক গাড়ি চলে যেগুলি বে-আইনি, যেমন ডিলাক্স বাস বে-আইনিভাবে চলে। এই সমস্ত বে-আইনি গাড়িতে যখন যাত্রীরা দুর্ঘটনায় পতিত হয় বাসের নাম্বার আছে, এইরকম ঘটনায় সাহায্য পেতে পারে কিনা?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** বে-আইনি ২ রকম আছে। একটা হচ্ছে, বাস রেজিস্টার্ড যেটা ট্যুরিস্ট বাসের পারমিট নিয়ে বাস যাত্রীদের নিয়ে যাতায়াত করে। সেখানে অ্যাক্সিডেন্ট হলে রিলিফ পেতে অসুবিধা হয় না। কিন্তু কোনও রেজিস্ট্রেশন নেই, এইরকম কোনও বাস যদি চলে, না নাম্বার, না রেজিস্টার্ড, এইরকম ক্ষেত্রে দুটোর টাকা পেতে অসুবিধা আছে। রাজ্য সরকারের টাকা সোলেটিয়াম ফান্ডের টাকা। থার্ড পার্টির ইন্স্যুরেন্সের টাকা পেতে সমস্যা হয়ে যায়।

**খনি এলাকায় বে-আইনি ট্রাক চলাচল**

*৬৪১। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৫২।) **শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কয়লা পাথর ও বালি সংগ্রহকারী কিছু ট্রাক পশ্চিমবঙ্গের খনি এলাকায় রোড ট্যাক্স না দিয়ে চলাচল করে; এবং

(খ) সত্যি হলে, রাজ্য সরকার এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

[11-10 — 11-20 A.M.]

**শ্রী কমলাক্ষী বিশ্বাস ঃ** কোনও ট্রাক যদি বেআইনিভাবে চলাচল করে তাহলে শাস্তির ব্যবস্থা কি আছে?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** তাদের দুইরকমভাবে শাস্তি দেওয়া হয়। ওখানে কম্পাউন্ড করে ট্যাক্স আদায় করে নিই, নাহলে আদালতে তাদের পাঠিয়ে দেওয়া হয়। যে সমস্ত বেআইনি ট্রাক ধরেছি সেগুলো থেকে যথেষ্ট পরিমাণে ট্যাক্স আদায় করেছি। যেমন ১৯৯০।৯১ সালে ৩,৫৩,৮৯৪ টাকা ফাইন বাবদ আদায় করেছি, ১৯৯১।৯২ সালে ৩,৪০,১১৪ টাকা তাদের কাছ থেকে আদায় করতে পেরেছি।

**মুর্শিদাবাদ জেলার ক্ষুদ্র সেচ প্রকল্পগুলির মেরামতের জন্য বরাদ্দকৃত অর্থ**

*৭৩২। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৩৫।) **শ্রী ইউনুস সরকার ঃ** কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯১-৯২ আর্থিক বছরে মুর্শিদাবাদ জেলার ক্ষুদ্র সেচ প্রকল্পগুলির মেরামতের জন্য কোনও অর্থবরাদ্দ ছিল কি না; এবং

(খ) থাকলে, উক্ত অর্থের পরিমাণ কত?

**ডাঃ ওমর আলি ঃ**

(ক) ছিল।

(খ) ১৫০.৬৪ লক্ষ টাকা।

**শ্রী বিশ্বনাথ মন্ডল ঃ** এর থেকে মুর্শিদাবাদ জেলায় কত ক্ষুদ্র সেচ-প্রকল্প মেরামতি হয়েছে?

**ডাঃ ওমর আলি ঃ** হিসেবটা নোটিশ দিলে জানিয়ে দিতে পারব।

**শ্রী নির্মল দাস ঃ** ক্ষুদ্র সেচ-প্রকল্প মেরামতের জন্য যে অর্থ বরাদ্দ হয়েছে সেক্ষেত্রে মুর্শিদাবাদ জেলার পাশাপাশি আর কোন জেলার জন্য এই বাবদ অর্থ বরাদ্দ করেছেন?

**ডাঃ ওমর আলি ঃ** শুধু মুর্শিদাবাদ জেলার জন্য নয়, সমস্ত জেলার ক্ষেত্রে ক্ষুদ্র-সেচ-প্রকল্পের মেরামতের জন্য যে অর্থের প্রয়োজন সেটা বরাদ্দ করা হয়। কিন্তু প্রশ্নটা ছিল মুর্শিদাবাদ জেলার উপর, তারজন্য জবাবটা সেইরকম দিয়েছি। অন্যান্য জেলার ক্ষেত্রে জানতে চাইলে নোটিশ দেবেন, বলে দেব।

**শ্রী সৌগত রায় ঃ** আমাদের আমলে ১৯৭২ থেকে ১৯৭৭ সালে সাত্তার সাহেব কৃষিমন্ত্রী থাকবার সময় মুর্শিদাবাদ জেলার প্রচুর ডিপ টিউবওয়েল এবং রিভার লিফট ইরিগেশন প্রকল্প তৈরি হয়েছিল, কিন্তু তারমধ্যে অনেকগুলো বিভিন্ন জায়গায় এনার্জির অভাবে বন্ধ হয়ে পড়ে আছে, আর.এল.আই-এর অনেকগুলো মেন্টেনেন্সের অভাবে খারাপ হয়ে গেছে। মন্ত্রী মহাশয় জানাবেন কি, এক কোটি টাকা দিয়ে সমস্ত খারাপ হওয়া ক্ষুদ্র সেচ-প্রকল্পগুলি রিপেয়ার করা যাবে কিনা?

**ডাঃ ওমর আলি ঃ** যেগুলো ডিফাংক্ট হয়ে পড়ে রয়েছে সেগুলো মেরামতের জন্য এই টাকা নয়, জেলার চালু প্রকল্প যেগুলোতে যান্ত্রিক ত্রুটি দেখা দিচ্ছে, সেগুলোর মেরামতের জন্য এই টাকা। ডিফাঙ্কট টিউবওয়েলের জন্য আমাদের অন্যরকম সিদ্ধান্ত আছে। আমি জানি না, সাত্তার সাহেব যেগুলো করেছিলেন সেগুলোই কেবল চালু রয়েছে, আর পরবর্তীকালে আমরা যা করেছি সেগুলো খারাপ হয়ে পড়ে আছে বলে। যেগুলো ডিফাংক্ট হয়ে পড়ে রয়েছে সেগুলোর জন্য পৃথক বরাদ্দ আছে। এটা কেবলমাত্র মুর্শিদাবাদ জেলার জন্য।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** ক্ষুদ্র সেচ-প্রকল্প রিপেয়ারিং-এর জন্য যে টাকা দিয়েছেন তা দিয়ে জেলা স্তরে স্পেয়ার পার্টস কেনা হচ্ছে এবং ব্যবহার করা হচ্ছে, কিন্তু সেগুলো বেশিদিন টিকছে না। তারজন্য সরকারি অর্থ নষ্ট হচ্ছে। এইজন্য স্পেয়ার পার্টসের কোয়ালিটি নিয়ন্ত্রণের ব্যাপারে সেন্ট্রালি চিন্তা-ভাবনা করছেন কিনা?

**ডাঃ ওমর আলি ঃ** স্পেয়ার পার্টস দুইরকমের ভাইটাল স্পেয়ার পার্টস এবং নন-ভাইটাল স্পেয়ার পার্টস এবং এগুলো দুইভাবে কেনা হয়। ভাইটাল স্পেয়ার পার্টসগুলি কেন্দ্রীয়ভাবে টেন্ডার করে সংগ্রহ করা হয় এবং বিভিন্ন জেলায় প্রয়োজন মতো সেগুলো পাঠিয়ে দেওয়া হয়। আর নন-ভাইটাল যেগুলি সেগুলি স্থানীয় আমাদের নিয়ম অনুযায়ী এক্সজিকিউটিভ ইঞ্জিনিয়াররা টেন্ডার করেন এবং টেন্ডারের মধ্যে দিয়ে সেইসব জিনিসপত্র কেনা হয়। তবে এইরকম অভিযোগ যদি নির্দিষ্ট ভাবে আমার কাছে আসে যে কিছু স্পেয়ার্স কেনা হয়েছে যেগুলি স্পিউরিয়াস তাহলে আমি সেটা তদন্ত করে দেখতে পারি এবং যাতে স্পিউরিয়াস মেটিরিয়াল কেনা না হয় এবং সঠিক মেটিরিয়াল কেনা হয় তারজন্য যে উদ্যোগ গ্রহণ করা দরকার সেটা আমি করতে পারি।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে বহরমপুরে মাইনর ইরিগেশনের যে ডিভিসন অফিস আছে, আমাদের বীরভূম তার এক্তিয়ার ভুক্ত। তারফলে বীরভূমে একটা জটিলতার সৃষ্টি হয়েছে। আমাদের ডি.পি.সি.সি'র মিটিংয়ে সেটা নিয়ে আলোচনা হয়েছে। কাজেই আমার প্রশ্ন হচ্ছে, এই বিষয়টা বিবেচনা করে বীরভূমে এই মাইনর ইরিগেশনের ডিভিসন অফিস করার কোনও পরিকল্পনা আছে কিনা জানাবেন?

**ডাঃ ওমর আলি ঃ** যদিও এই প্রশ্নের সঙ্গে এটা সংশ্লিষ্ট নয়, তাসত্ত্বেও মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি যে মাইনর ইরিগেশন কর্পোরেশনের বিষয়ে এই মুহূর্তে নুতন করে কোনও ডিভিসন অফিস খোলার কাজে অগ্রগতি ঘটবে বলে মনে করিনা। তবে জেলা পরিকল্পনা কমিটি যদি বিশেষ ভাবে কোনও একটা বিষয়ে সুপারিশ করেন তাহলে সেই বিষয়ে চিন্তা-ভাবনা করব।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় ক্ষুত্র সেচ প্রকল্পের বহু ডিপ টিউবওয়েল ডিফাংক্ট হয়ে গেছে। এই ডিফাংক্ট ডিপ টিউবওয়েলগুলি সারানোর জন্য আপনার দপ্তরে জানালে রিপেয়ার হবে কিনা?

**ডাঃ ওমর আলি ঃ** এই প্রশ্নটাও এরসঙ্গে সংশ্লিষ্ট নয়। তাসত্ত্বেও আমি মাননীয় সদস্যের জন্য জানাচ্ছি যে, যেকোন ডিপ টিউবওয়েল যদি ডিফাংক্ট অবস্থায় পড়ে থাকে এবং যদি দেখা যায় সেখানে জলের স্তরে জল আছে তাহলে সেগুলি জানালে আমরা সেখানে না সারাতে পারলে নুতন করে ডিপ টিউবওয়েল বসিয়ে দেবার ব্যবস্থা করব।

**শ্রী তোয়াব আলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাচ্ছি, সৌগতবাবু বললেন যে সাত্তার সাহেব ১৯৭২ সালে কিছু করেছিলেন। কিন্তু আমরা দেখেছি যে কিছু করার থেকে চুরি বেশি করা হয়েছিল। কারণ ডিপ টিউবওয়েল হবার সঙ্গে সঙ্গে সেগুলি অকেজো

হয়ে গিয়েছিল, এইরকম রিপোর্ট আছে। আমি জানতে চাচ্ছি যে ১৯৭৭ সালে সমস্ত মুর্শিদাবাদ জেলায় ক্ষুদ্রসেচ এলাকায় অন্তর্ভুক্ত কত পারসেন্ট জমি ছিল, আর এখন কত পারসেন্ট জমি সেচ এলাকায় আনা হয়েছে।

**ডাঃ ওমর আলি ঃ** এটা আমার পক্ষে এখানে বলা সম্ভব নয়। এই সম্পর্কে আপনি নোটিশ দিলে আমি পরে জানিয়ে দেব। অথবা বিধায়ক হিসাবে যদি আমাকে লেখেন তাহলে আমি জবাব দিয়ে দেব।

## Starred Questions

### (to which oral answers were given)

### Second Municipal Finance Commission

*835. (Admitted Question No. *1078) **Shri Abdul Mannan :** Will the Minister-in-charge of the Municipal Affairs Department be pleased to state—

(a) whether the Second Municipal Finance Commission has submitted its interim recommendation to the State Government; and

(b) if so, the salient features of this recommendation ?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ**

(ক) হ্যাঁ।

(খ) পৌর কর্মিদের অতিরিক্ত মহার্ঘভাতা দানে ভরতুকি, চুঙ্গীকরে পৌরসভার অংশ, (ক্যাজুয়াল) সাময়িক কর্মী নিয়োগসহ পৌর কর্মী নিয়োগ সংক্রান্ত নীতি নির্ধারণ এবং নির্বাহী আধিকারিকগণের জন্য সাধারণ পদালি (কমন ক্যাডার) গঠন প্রভৃতি বিষয়ে কমিশন কতকগুলি সম্ভাব্য প্রস্তাবে (টেনটেটিভ সাজেশন) পেশ করিয়াছেন।

[11-20 — 11-30 A.M.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনি রেকমেনডেশনের কথা বললেন, মিউনিসিপ্যাল ফাইনান্স কমিশনের এইরকম কোনও ক্ষমতা দেওয়া আছে কিনা বিভিন্ন পৌরসভাকে যে অনুদান দেওয়া হয় সেই অনুদান দেবার ব্যাপারে?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্যকে জানাই এই মিউনিসিপ্যাল ফিনান্স কমিশন দ্বিতীয় মিউনিসিপ্যাল ফিনান্স কমিশন। এই মিউনিসিপ্যাল ফিনান্স কমিশন বিভিন্ন পৌরসভার মধ্যে আর্থিক সঙ্গতি আনার চেষ্টা করে থাকে। পৌরসভার মধ্যে যে খরচ, তার যে রেকারিং রিসিপ্টস, তার যে রেভিনিউ রিসিপ্টস এবং তার যে রেভিনিউ এক্সপেন্ডিচার হয় তার যে গ্যাপ আছে সেই গ্যাপকে ব্রিজ করার ব্যাপারে, কর্মী নিয়োগ সংক্রান্ত ব্যাপারে, কিভাবে কর্মী

সমস্যা সংক্রান্ত ব্যাপারে বৈজ্ঞানিক ভিত্তিতে নীতি নেওয়া যেতে পারে, আর্থিক অবস্থার উন্নতি ঘটানো যেতে পারে এই ব্যাপারে এই কমিশন সুপারিশ করে থাকে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** এই মিউনিসিপ্যাল ফিনান্স কমিশন কাদের নিয়ে গঠিত হয়েছে তাদের নামগুলি বলবেন কি?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** সেকেন্ড মিউনিসিপ্যাল ফিনান্স কমিশন গঠিত হয়েছে ৯ জনকে নিয়ে। এই ৯ জনের মধ্যে আছেন প্রফেসার মহিত ভট্টাচার্য, ডাঃ অমরেশ বাগচি, প্রবুদ্ধ নাথ রায়, অমিয় নন্দী, বিদ্যুত গাঙ্গুলি - বিদ্যুত গাঙ্গুলি মহাশয় পদত্যাগ করেছেন মন্ত্রী হবার পর - দিলীপকুমার ব্যানার্জি, বিজলীকান্তি মিত্র, জয়েন্ট সেক্রেটারি, ফিনান্স ডিপার্টমেন্ট, তপন কুমার ব্যানার্জি।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই, এই দ্বিতীয় মিউনিসিপ্যাল ফিনান্স কমিশন এই যে প্রস্তাবগুলি নিয়েছে মিউনিসিপ্যালিটির আর্থিক অবস্থার উন্নয়নের জন্য, নির্দিষ্ট ভাবে সেই সুপারিশগুলি কি কি।

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** মিউনিসিপ্যাল ফিনান্স কমিশন ইন্টারিম রেকমেনডেশন যা দিয়েছেন তার সবটা আমি এখানে বলতে চাইছি না। আমি আগে বলেছি কি কি বিষয় এরমধ্যে অন্তর্ভুক্ত আছে। ডি.এ-র কিছু বিষয় আছে, একজিকিউটিভ অফিসারদের নিয়োগ সংক্রান্ত বিষয় আছে। এরচেয়ে বেশি কিছু বলতে পারছি না, সেপ্টেম্বর মাসে পূর্ণাঙ্গ রিপোর্ট বার হবে তখন আপনারা সব জানতে পারবেন।

**শ্রী সৌগত রায় ঃ** এই মিউনিসিপ্যাল ফিনান্স কমিশন করে প্রোগ্রেসিভ স্টেপ নেওয়া হয়েছে, আমাদের পৌরসভা কর্মচারিদের ফেডারেশনের নেতাকে নেওয়া হয়েছে কমিটির মধ্যে ঠিক আছে। কিন্তু ইন্টারিম রিপোর্টের মধ্যে মন্ত্রী মহাশয় যেটা বলেছেন তারা যে পয়েন্ট কভার করেছেন তাতে তারা মূল প্রশ্ন টাচ করেন নি। মূল প্রশ্ন হচ্ছে মিউনিসিপ্যালিটিকে ফাইনান্সের ব্যাপারে সরকারের মুখাপেক্ষী হয়ে থাকতে হয়, কোনওরকম ডেভেলপমেন্টের কাজ করতে পারে না, যেটুকু টাকা থাকে সেটা তাদের মাইনে দিতে চলে যায়। এই অবস্থার পরিবর্তনের জন্য প্রস্তাব দিতে বলা হয়েছে। ডিয়ারনেস অ্যালাউন্স ব্যাপার, ক্যাজুয়াল এমপ্লয়ীজদের ব্যাপার এমপ্লয়ীজদের প্রবলেম আছে এই সমস্ত পয়েন্ট ইমপর্টেন্ট এই কথা ঠিক। কিন্তু মিউনিসিপ্যাল ফিনান্স কর্পোরেশনের এই সমস্ত পয়েন্ট টাচ করার কথা নয়। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি টার্মস অফ রেফারেন্স কি ছিল? মিউনিসিপ্যাল ফিনান্স কমিশন টার্মস অফ রেফারেন্সের কটা পয়েন্ট ইন্টারিম রিপোর্টের মধ্যে দিয়েছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্যের প্রশ্নের উত্তরে জানাচ্ছি যে, প্রায় ১১ বছর হয়ে গেছে ভবতোষ দত্ত কমিশনের রিপোর্ট। এরপর আমরা ১১ বছরের অভিজ্ঞতায় দেখতে পাচ্ছি যে মিউনিসিপ্যালিটির আর্থিক অবস্থার মধ্যে নতুন ধরনের একটা সমস্যা এসেছে। এইজন্য মোহিতবাবুর চেয়ারম্যানশিপে আমরা একটা কমিশন তৈরি করেছি। এর একটা ইন্টারিম রিপোর্ট আমরা পেয়েছি গত বছরের সেপ্টেম্বর মাসে। আমি মাননীয় রাষ্ট্রমন্ত্রী যা

বলেছেন তার একটু সংশোধন করে দিচ্ছি। এই বছরের জুন মাসে পূর্ণাঙ্গ রিপোর্ট জমা দেবার কথা। এই রিপোর্টের মধ্যে আমরা মূলত তিনটি বিষয় টার্মস অব রেফারেন্সের মধ্যে আনার চেষ্টা করেছি। একটা হচ্ছে মিউনিসিপ্যালিটির আর্থিক অবস্থা। এর আবার তিনটি দিক আছে। মিউনিসিপ্যালিটিতে নিজস্ব সম্পদ সংগ্রহের জন্য ট্যাক্সেশনের বর্তমান চেহারা কি এবং কি করে ট্যাক্স বৃদ্ধি করা যায়। ২য়তঃ হচ্ছে, আমরা চেষ্টা করছি রাজ্য সরকার যে অর্থ মিউনিসিপ্যালিটিগুলিকে দেয়, মূলত অকট্রয়, মোটর ভেইকেলস এবং অ্যামিউজমেন্ট ট্যাক্স, এই তিনটি সম্পর্কে আমাদের যে নীতি আছে সেটা পুনর্বিবেচনা করব কিনা? মিউনিসিপ্যাল কর্মচারিদের মাইনে, বোনাস, ডি.এ., মজুরি ইত্যাদি বর্তমানে যেভাবে চলছে এটা সঠিক হচ্ছে কিনা, না সরকারকে কি আরও অতিরিক্ত দায়িত্ব নিতে হবে। মূলত এই তিনটি বিষয়ে তাদের কাছ থেকে টার্মস অব রেফারেন্সে জানতে চাওয়া হয়েছে। এটা হচ্ছে আর্থিক দিক। আমরা কমিশনকে বলেছি, মিউনিসিপ্যালিটির যে স্টাফ প্যাটার্ন আছে এটা সম্পর্কে একটা মডেল আমাদের করে দিক। কারণ অনেক জায়গায় প্রয়োজনের তুলনায় কম কর্মচারী আছে, কোন জায়গায় বেশি কর্মচারী আছে এটা দেখা যায়। এর একটা নির্দিষ্ট কাঠামো তৈরি হওয়া উচিত। এটি গুরুত্বপূর্ণ একটি দিক। এ সম্পর্কে অতিরিক্ত লোক ঢুকে আছে তারা এই সমস্যার সমাধান করবেন। তাছাড়া আরও কিছু বিষয় আছে। আইন সংক্রান্ত ব্যাপারে,' বি.এম.অ্যাক্ট অনুসারে নতুন করে প্রস্তাব যদি তারা দেন সেগুলো থাকবে। এগুলোই হচ্ছে টার্মস অব রেফারেন্স। মাননীয় সদস্য আগে যে প্রশ্ন করেছেন 'মিউনিসিপ্যাল কর্পোরেশন' বলে বলেছেন, এটা মিউনিসিপ্যাল ফিনান্স কমিশন হবে। এটা স্থায়ী কোনও কমিটি নয়।

**(শ্রী আব্দুল মান্নান ঃ ওটা স্লিপ অব টাং, আমি সংশোধন করে বলে দিয়েছি।)**

উনি বলেছেন 'কর্পোরেশন' সেজন্য সংশোধন করে দিচ্ছি। এই কমিশন স্থায়ী বডি নয়। ওরা বর্তমান আর্থিক অবস্থা সম্পর্কে সরকারকে রেকমেন্ডেশন দেবেন। সরকার সেটা সম্বন্ধে প্রশাসনিক সিদ্ধান্ত নেবার পরে কার্যকরী হবে, তার আগে হয়না।

**(শ্রী আব্দুল মান্নান ঃ এটা তো পলিটিক্যাল ব্যাপার?)**

মোহিতবাবুকে আপনার আপত্তি আছে? তিনি মিউনিসিপ্যাল অ্যাশোসিয়েশনের প্রেসিডেন্ট। পশ্চিমবাংলার মিউনিসিপ্যালিটির যে কোনও চেয়ারম্যানের চেয়ে তার জ্ঞান অনেক বেশি। সেজন্য তাকে নিয়েছি। এরমধ্যে কোনও পলিটিক্যাল ব্যাপার নেই। আমরা এখানে রাজনীতি করছি না। যারা বাস্তব সমস্যাগুলোকে জানেন, বোঝেন তাদের আমরা নিয়েছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় পৌর দপ্তরের মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, হেনরি জর্জ এর একটা রেকমেন্ডেশন ছিল যে রিসোর্স মোবিলাইজেশনের একটা দায়িত্ব আছে। আজকে ল্যান্ডের ভ্যালু অ্যাপ্রিশিয়েট করছে। এরপর আপনি ট্যাক্সেশনের বিষয়টি টার্মস অব রেফারেন্সে দিতে প্রস্তুত আছেন কিনা এই কমিশনকে টু এগজামিন টু মোবিলাইজ একজাক্ট রিসোর্স? কারণ ল্যান্ডের উপরে এবং মিউনিসিপ্যালিটিগুলো যে ভাগ পাচ্ছে না, এর উপরে টার্মস রেফারেন্স আপনি দেবেন কিনা ফর মোবিলাইজেশন অব রিসোর্সেস অ্যাট দি লোকাল লেভেল?

[11-30 — 11-40 A.M.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য ঠিকই বলেছেন, টার্মস অ্যান্ড রেফারেন্সের ক্ষেত্রে মিউনিসিপ্যালিটিগুলির ট্যাক্সের ব্যাপার কোন কোন নতুন এরিয়া অন্তর্ভুক্ত করা হবে এইসব সম্পর্কে নির্ধারণ করার জন্য আমরা কমিশনকে রেকোমেন্ড করেছি, তারাই ঠিক করবে। শহরেও এটা সূত্রপাত করেছি। আমরা প্রতি বছরই স্টাফ ডিউটি বাড়াচ্ছি, এই বছরেও বাড়িয়েছি। কলকাতা এবং পার্শ্ববর্তী মিউনিসিপ্যালিটিতে প্রতি বছর এই স্টাফ ডিউটি বাড়ানোর ব্যাপারে, আপনাদের ভয়ঙ্কর আপত্তি, কিন্তু তা সত্ত্বেও যেখানে জমি হস্তান্তর বা বাড়ি হস্তান্তর এই রকম ধরনের কাজ হচ্ছে সেখানে স্ট্যাম্প ডিউটি বাড়াব এই ধরনের ফিলোজফি নিয়েই আমরা কমিশন গঠন করেছি। শহরাঞ্চলে বিশেষ করে আসানসোল এবং ব্যারাকপুরে জমি-জমা আছে, সেখানে যে জমি বা বাড়ি হস্তান্তর হয়ে থাকে সেখানে আমরা এই ধরনের ট্যাক্স বসানোর কথা আমরা বলে থাকি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, আমরা ইতিপূর্বে দেখেছিলাম যে প্রতিটি পঞ্চবার্ষিকী পরিকল্পনাতেই আপনারা পৌরসভার আই ডি এস টি স্কীমের মধ্যে কিছু পৌরসভাকে অন্তর্ভুক্ত করার চেষ্টা করেন, সেইরকম এই বছর অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় পৌরসভার কিছু অংশ আনার চেষ্টা হচ্ছে কিনা এবং কোন কোন পৌরসভাকে আনা হচ্ছে?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** আপনার এই প্রশ্ন এরসঙ্গে সঙ্গতিপূর্ণ নয়, অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনাতে ৭টি পৌরসভাকে নাম পাঠিয়েছিলাম, তারমধ্যে ৫টি পৌরসভাকে কেন্দ্রীয় সরকার অনুমোদন করেছে। সেগুলো কার্শিয়াং, শান্তিপুর, ঘাটাল, ইসলামপুর ও কৃষ্ণনগর এরমধ্যে ২টি কেন্দ্রীয় সরকার অনুমোদন করেন নি।

## কৃষি পেনশন

*৮৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *১১৬৪।) **শ্রী শিবপ্রসাদ মালিক এবং শ্রী পরেশচন্দ্র অধিকারী ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ২৯শে ফেব্রুয়ারি, ১৯৯২ পর্যন্ত রাজ্যে কৃষি পেনশন প্রাপকের সংখ্যা কত;

(খ) ৬০ বছর বয়স্ক সমস্ত কৃষককে কৃষি পেনশনের আওতায় আনার পরিকল্পনা রাজ্য সরকারের বিবেচনাধীন আছে কি না; এবং

(গ) উক্ত পেনশনের আর্থিক পরিমাণ বৃদ্ধি করার পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি না?

**শ্রী নীহারকুমার বসু ঃ**

(ক) ২৯শে ফেব্রুয়ারি, ১৯৯২ পর্যন্ত মঞ্জুরীকৃত কৃষি পেনশন প্রাপকের সংখ্যা মোট -·২৭,৭৭৫ জন।

(খ) বর্তমানে সরকারের এরূপ কোনও পরিকল্পনা নাই।

(গ) বর্তমানে এরূপ কোনও পরিকল্পনা সরকারের নেই।

**শ্রী শিবপ্রসাদ মালিক :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, আমাদের পশ্চিমবাংলায় সারা ভারতবর্ষের মধ্যে প্রথম কৃষি পেনশন চালু হয়েছিল, কিন্তু যে সংখ্যক কৃষি পেনশনের প্রাপক সেখানে দেখা যাচ্ছে যে, ৬০ টাকা মাত্র ধার্য করা হয়েছে এটা খুবই নগন্য, সুতরাং এই সংখ্যাটা কি বাড়ানো যায় না?

**শ্রী নীহারকুমার বসু :** সংখ্যা বৃদ্ধি করার ইচ্ছা আমাদের আছে, কিন্তু বর্তমানে তা করা সম্ভব হচ্ছে না।

**শ্রী শিবপ্রসাদ মালিক :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, পেনশনের ক্ষেত্রে আর্থিক পরিমাণ বাড়ানোর পরিকল্পনা আপনাদের নেই, কিন্তু রাজ্য সরকারের অন্যান্য দপ্তরে পেনশন বৃদ্ধি করা হচ্ছে, তাহলে আপনার দপ্তরে বৃদ্ধি করা হচ্ছে না কেন?

**শ্রী নীহারকুমার বসু :** অন্যান্য দপ্তরে বৃদ্ধি হচ্ছে কিনা আমার জানা নেই।

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, আমাদের এখানে পপুলেশনের সিক্সটি অ্যান্ড অ্যাবাভ সিক্সটি পারসেন্ট অর্থাৎ ৭৮ পারসেন্ট যারা গ্রামে বাস করেন তারা কৃষকের মধ্যে পড়ে How do you identify larger number of recipients ? How do you identify among so many claimants that they are eligible ? What are the standards and norms and criteria by which you identify the recipients among so many claimants ?

**শ্রী নীহারকুমার বসু :** এখানে যে প্রক্রিয়া ঠিক করা হয়েছে তাছাড়া অন্য কোনও প্রক্রিয়া তো নেই। পঞ্চায়েত সমিতির মাধ্যমে নামের তালিকা ঠিক হয় এবং এটা ঠিকই যে এছাড়া আরও বিরাট সংখ্যক কৃষক এই পেনশনের আওতাভুক্ত হবে। সেখানে অনেক ব্যাপক সংখ্যার লোক থেকে যাচ্ছে কিন্তু আমাদের কিছু করার নেই।

**শ্রী প্রভঞ্জন মন্ডল :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন এই যে কৃষি পেনশন প্রাপক যারা তারা মারা গেলে তার স্ত্রী পান এইরকম সিদ্ধান্ত আছে, এইরকম পেয়েওছেন। কিন্তু আমরা দেখছি বেশকিছু জায়গায় এটা কার্যকরী হচ্ছে না এবং সাব-ডিভিসন লেভেলে গোলমাল হচ্ছে। সাবডিভিসন লেভেলের এগ্রিকালচার অফিসার যারা তারা গোলমাল করছেন এই ব্যাপারে কোনও ব্যবস্থা করবেন কিনা যাতে যে কেসগুলি পঞ্চায়েত সমিতি থেকে আসছে সেইগুলি অনেক সময় এক, দেড়, দুই বছর দেরি হয়ে যাচ্ছে এই ব্যাপারে আপনি কোনও ব্যবস্থা করবেন কি?

**শ্রী নীহারকুমার বসু :** আপনি যেটা বলছেন মহকুমা স্তরে দেরি হয়ে যাচ্ছে এই ধরনের অভিযোগ কিন্তু আমাদের কাছে আসেনি, যাইহোক আপনি অভিযোগ করলেন আমি তদন্ত করে দেখব।

**শ্রী নরেন হাঁসদা :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কৃষি পেনশন আওতায় এখন পর্যন্ত কতকগুলি আদিবাসী এবং তফসিলি জাতি এই পেনশনের সুযোগ পাচ্ছেন?

**শ্রী নীহারকুমার বসু :** পেনশনের আওতায় সকলেই আছেন, কত সংখ্যক সেটা এখনি আমার পক্ষে বলা সম্ভব নয়।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি বললেন যে ২৭ হাজার ৭৯২ জন পেনশন পাচ্ছেন, আপনি অনুগ্রহ করে জানাবেন কি পেনডিং কেস কত আছে?

**মিঃ স্পিকার :** এটার জন্য নোটিশ দিতে হবে।

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, পশ্চিমবঙ্গে ২৭ হাজারের অধিক যেখানে পেনশন পায় তারা কি প্রত্যেক মাসে পেনশন পায় না ২।৩ মাস অন্তর পেনশন পায়?

**শ্রী নীহারকুমার বসু :** সাধারণত চেষ্টা করা হয় প্রতি মাসে পেনশন দিতে, কারণ এই পেনশন মানিঅর্ডার যায়, এটার জন্য ট্রেজারি বা ব্যাঙ্কে যেতে হয়না। কোনও কোনও সময় দু-এক মাস দেরি হয়ে যায় সেইক্ষেত্রে পরের মাসে একসাথে দেওয়া হয়। এই বছরে বাজেটের জন্য দেরি হতে পারে, কিন্তু প্রতি মাসেই আমরা দেবার চেষ্টা করি।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার :** আপনি ২৭ হাজার ৫০০-র মতন বললেন কৃষি পেনশন পাচ্ছেন, এরমধ্যে মহিলাদের সংখ্যা কত, কতজন মহিলা কৃষি পেনশন পাচ্ছেন?

**শ্রী নীহারকুমার বসু :** এটা নোটিশ দিলে বলতে পারব এখনি বলা সম্ভব নয়।

**শ্রী নাসিরুদ্দিন খান :** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন ২৭ হাজার ৭৯২ জন পেনশন পায়, এই পেনশন যারা পায় তারা শুরু থেকে এটা পায় না এরমধ্যে কার্টেল করা হয়েছে, না প্রথম থেকেই এটা আছে বা কত টাকা হিসাবে দেওয়া হয়?

**শ্রী নীহারকুমার বসু :** এটা নোটিশ নাহলে বলতে পারবনা, তবে টাকাটা পুরো ৬০ টাকাই পান, কারণ আমাদের নিয়ম হচ্ছে মানি অর্ডারের যে কমিশন সেটা সরকার দিয়ে দেন।

[11-40 — 11-50 A.M.]

**শ্রী শচীন্দ্রনাথ হাজরা :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, গ্রামাঞ্চলে যে দরিদ্র কৃষক আছে, যারা লেখাপড়ার সাথে যুক্ত ছিল না, তাদের বয়স নিয়ে বিভিন্ন সময়ে প্রশ্ন ওঠে। পঞ্চায়েত প্রধান যদি তাদের সার্টিফিকেট দেয় তাহলে কি কোনও অসুবিধা আছে?

**শ্রী নীহারকুমার বসু :** পঞ্চায়েত প্রধানের সার্টিফিকেট দিলেই হবে।

**শ্রী কমলাক্ষি বিশ্বাস ঃ** বর্তমানে সমস্ত বিভাগের পেনশনের পরিমাণ বেড়েছে, কৃষি পেনশন বাড়াবার কোনও উদ্দেশ্য আপনার আছে কি?

**শ্রী নীহারকুমার বসু ঃ** আপাতত বাড়াবার কোনও পরিকল্পনা নেই।

**শ্রী সৌগত রায় ঃ** যখন প্রাক্তন কৃষিমন্ত্রী এই কৃষি পেনশন ঘোষণা করেছিলেন তখন একটা ধারণা সৃষ্টি হয়েছিল মানুষের মনে পশ্চিমবাংলায় আর কোনও বৃদ্ধ দারিদ্র কৃষক পেনশন থেকে বঞ্চিত হবে না, সবাই পাবেন। কিন্তু এখন দেখা যাচ্ছে ব্যাপারটা নেহাত ন্যাশনাল, সিমবলিক। এক পারসেন্টেরও কম যারা এলিজেবল হন, তারাই পেনশন পাচ্ছে। ৬০ বছর বয়সের উপর কত কৃষক আছে তার কোনও হিসাব আছে কি এবং তাদের কত পারসেন্ট পেনশন পাচ্ছে?

**শ্রী নীহারকুমার বসু ঃ** এটার সঠিক হিসাব পেতে হলে আপনাকে নোটিশ দিতে হবে।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এখানে ৬০ বছরের সীমাটা বললেন ও বয়সের ব্যাপারে পঞ্চায়েত প্রধান সার্টিফিকেট দিলেই চলবে। কিন্তু বর্তমানে যে নিয়ম আছে তাতে আবার হরোস্কোপ দাখিল করতে হচ্ছে, প্রামাণ্য কাগজপত্র দাখিল করতে হয়, সেটা সংশোধন করার কোনও ইচ্ছা আপনার আছে কি?

**শ্রী নীহারকুমার বসু ঃ** আমরা পঞ্চায়েত প্রধানের সার্টিফিকেট পেলেই দিয়ে দিই, কিন্তু পঞ্চায়েত প্রধান যদি হরোস্কোপ চায়, তাহলে আমাদের পক্ষে ব্যাপারটা বলা মুশকিল, আপনি যখন বললেন তখন আমরা ব্যাপারটা দেখব।

**শ্রী তোয়াব আলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে ২৭,৭৯২ জন পেনশন পাচ্ছে এবং এই সংখ্যার পরিমাণ বাড়ানো হবেনা। ধরুন যে পেনশন পাচ্ছে সে মারা গেল, তখন তো এই সংখ্যাটা কমে যাচ্ছে, তাহলে এই সংখ্যাটা বাড়ানোর জন্য কোনও পরিকল্পনা আপনার আছে কি?

**শ্রী নীহারকুমার বসু ঃ** যে সংখ্যাটা কমে যাচ্ছে সেটা পূরণ করা হবে।

## Steps Taken to Derive Benefit of Central Wakf Council's Schemes

*837. (Admitted Question No. *1067) **Shri Abdus Salam Munshi and Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Judicial (Wakf) Department be pleased to state—

(a) whether the West Bengal Wakf Board has taken steps to derive benefit of Central Wakf Council's Scheme for Development of Urban Wakf Properties; and

(b) If answer to (a) be in the negative, the reasons thereof?

**শ্রী মেহবুব জাহেদি :**

(ক) হ্যাঁ।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সৌগত রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি যে সেন্ট্রাল ওয়াকফ কাউন্সিল-এর যে স্কীম আছে তার সুবিধা নেবার জন্য কি কি পদক্ষেপ রাজ্য সরকার গ্রহণ করেছেন?

**শ্রী মেহবুব জাহেদি :** সেন্ট্রাল ওয়াকফ কাউন্সিল-এর পক্ষ থেকে অনেক স্কীম করা হয়েছিল। কিন্তু মোতোয়ালিরা এই ব্যাপারে কোনও উৎসাহ দেখাননি। ১৯৮৬-৮৭ সালে যে স্কীম হয় সেই স্কীম সম্পর্কে আমরা বিস্তারিত ভাবে প্রচার করি। কিন্তু তা সত্ত্বেও খুব অল্প সংখ্যক লোক মোতোয়ালির নির্ধারিত ফর্ম নেওয়া সত্ত্বেও তারা সেই ফর্ম জমা দেননি। মে, ১৯৯০ সালে সেন্ট্রাল ওয়াকফ কাউন্সিল থেকে ওয়াকফ প্রপার্টি ডেভেলপ করার একটি প্রস্তাব আসে এবং সেই প্রস্তাব অনুযায়ী মুসলিম গার্লস হোস্টেলের গ্রান্ট স্যাংশন করার জন্য প্রস্তাব পাঠানো হয় সেন্ট্রাল কাউন্সিলে। কিন্তু সেন্ট্রাল ওয়াকফ কাউন্সিল এখনো পর্যন্ত এর কোনও উত্তর দেননি বা আমরা পায়নি।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ওয়াকফ আইন অনুযায়ী কত মসজিদের মামলা মসজিদগুলোর আমি বিশেষ করে মেদিনীপুরের কথা বলতে পারি, অসংখ্য মামলা মতোয়ালি নিয়োগের ক্ষেত্রে কত মামলা হাইকোর্টে আছে এবং এই প্রসঙ্গে আপনার এই ওয়াকফ আইনটা সংশোধন করার কোনও পরিকল্পনা আছে কি না, এই সম্পর্কে আপনি কোনও ভাবনা চিন্তা করছেন কি না?

**মিঃ স্পিকার :** এই প্রশ্ন ওঠে না।

**শ্রী আব্দুল মান্নান :** মন্ত্রী মহাশয় স্বীকার করলেন মতোয়ালিরা এইসব নির্দেশ টির্দেশ মানে না, এটা সত্য। এটা বহুদিন ধরে চলে আসছে এবং এর বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া যাচ্ছেনা বর্তমানে যা আইন আছে তার দ্বারা। এই আইনটা সংশোধন করার কথা সরকার বিবেচনা করছেন না?

**শ্রী মেহবুব জাহেদি :** আপনি কি আমাদের রাজ্যের ওয়াকফ বোর্ডের আইনটা সংশোধনের কথা বলছেন, না সেন্ট্রাল ওয়াকফ বোর্ডের আইন সংশোধনের কথা বলছেন? রাজ্যেরটা যদি বলে থাকেন, আমি এইটুকু এখনও পর্যন্ত আপনাকে জানাতে পারি যে আমরা ঐ বিষয়টা নিয়ে ভাবনা চিন্তা করছি এবং আমরা কিছু সংশোধন আমাদের পশ্চিমবাংলার ওয়াকফ বোর্ডের কিছু সংশোধন আনতে সক্ষম হব।

**মিঃ স্পিকার :** মিঃ জাহেদি, এই যে সেন্ট্রাল ওয়াকফ কাউন্সিল যে ওয়াকফ টারিফের জন্য যে টাকা সাহায্য করে, এটা মূলত মতোয়ালিদের অনুমতি নিয়ে করতে হয়, তার একটা কনডিশন আছে, শতকরা ৯০ পারসেন্ট টাকাটা চ্যারিটিতে খরচ করতে হবে, এতে মতোয়ালিরা

রাজি হন না। এটাই হচ্ছে মূল কারণ, যেটা হচ্ছে না। কিন্তু মতোয়ালিরা চান না যে এই টাকা নিয়ে তারা এটা খয়রাত করবে, কিংবা চ্যারিটেবল কাজে লাগাবে, এইজন্য এটা হয়না। মতোয়ালিরা এটাকে ব্যক্তিগত সম্পত্তি হিসাবে ট্রিট করেন। কঠিন ব্যাপার। কারণ আমিও তো এই ডিপার্টমেন্টের মন্ত্রী এককালে ছিলাম, অনেক চেষ্টা করা সত্ত্বেও এটা করা যায়নি।

**শ্রী মেহবুব জাহেদি ঃ** আপনি ঠিকই বলেছেন, নানা অসুবিধার মধ্যে এবং লোন কমপোনেন্ট শুধু এর মধ্যে আছে। এই সবের জন্য তারা হয়তো আগ্রহ প্রকাশ করে না।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আপনি বললেন যে রেসপন্স ফ্রম দি মতোয়ালি ইজ ভেরি পুয়োর। এই কথাই তো বললেন?

**মিঃ স্পিকার ঃ** নট ওনলি পুয়োর, আমার জানা আছে কোনও রেসপন্স হয়নি। পুয়োর তো দূরের কথা, কোনও রেসপন্স হয়নি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** এইসঙ্গে বলা যায় শুধু আরবানেই নয় গ্রামাঞ্চলে তো বড় বড় স্টেট বোর্ড, তার একটু চিহ্ন পর্যন্ত নেই। আই অ্যাম উইটনেস টু ইট। আপনি জানেন এটা। আপনি একবার বলেছিলেন স্যার, মাননীয় মন্ত্রীর কাছে ডিরেক্ট আসে না, একটা কমপ্রিহেন্সিভ ওয়াকফ আইন আনার জন্য ব্যবস্থা করবেন, এটা আপনি ভেবে, যেগুলো বেহাত করে দিয়েছে মতোয়ালিদের যোগসাজসে কিংবা বাই ফোর্স, আইদার উইথ কনভেনশন আর উইথ কনফ্রন্টেশন, এই রিকভারি করার ব্যাপারে কিছু ভাবনা চিন্তা করছেন কিনা? যে কথা বলতে চাইছি, রিকভারি অব দি প্রপার্টিজ, নইলে ডেভেলপমেন্ট হবে কি করে? এটা বিচারের অ্যাভিন্যু। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে দিয়েছিল, আপনি একটা আইন আনুন। একবার ঈশ্বর দাস জালান সাহেব যখন ছিলেন, তিনি তখন এই সম্পর্কে একটা সিলেক্ট কমিটি করেছিলেন। সেটা অ্যাবান্ডড হয়ে গেল পাক ওয়ারের সময়, ইন দি ইয়ার ১৯৬৫। এরপর আপনি তো একটু ভাববেন? আমরা সুযোগ পাই না। আপনি পশু পালন দেখেন, ওয়াকফ এটাও দেখেন, আমরা জানতাম না। এখানে সার্কুলারও নেই। এইগুলো দয়া করে একটু বলুন, যদি আউট অব টার্ন হয়, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাকে ক্ষমা করবেন।

**মিঃ স্পিকার ঃ** জয়নাল আবেদিন সাহেব, আপনি কি জানতে চাইছেন, মতোয়ালিদের সঙ্গে পশুর সম্পর্কটা কি আছে, এটাই কি জিজ্ঞাসা করতে চাইছেন?

**শ্রী মেহবুব জাহেদি ঃ** মাননীয় সদস্যকে জানাচ্ছি, আমাদের এমনিও কিছু কনভেনশনাল আইন আছে, আবার কিছু এই আইনের সংশোধন করে কিছু শক্ত করা দরকার। আমরা সেইগুলো নিয়ে ভাবনা চিন্তা করছি এবং মনে হচ্ছে যে এবারই আপনাদের কাছে এই বিষয়ে আমরা একটা অ্যামেন্ডমেন্ট রাখতে সক্ষম হব।

## আই.সি.ডি.এস.এ. প্রকল্পগুলির অঙ্গনওয়াড়ি পদের জন্য প্রয়োজনীয় শিক্ষাগত যোগ্যতা

*৮৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৭৬) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** ত্রাণ ও কল্যাণ (সমাজকল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আই.সি.ডি.এস.এ. প্রকল্পগুলির অঙ্গনওয়াড়ি পদে নিয়োগের জন্য প্রয়োজনীয় শিক্ষাগত যোগ্যতা কি; এবং

(খ) উক্ত পদে নিয়োগের ক্ষেত্রে তফসিলি জাতি ও আদিবাসী মহিলাদের জন্য কোনও সংরক্ষণ ব্যবস্থা প্রচলিত আছে কি না?

**ত্রাণ ও কল্যাণ (সমাজকল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আই.সি.ডি.এস. প্রকল্পগুলির অঙ্গনওয়াড়ি পদে নিয়োগের জন্য প্রয়োজনীয় শিক্ষাগত যোগ্যতা নিম্নরূপ

(১) সাধারণ প্রার্থিদের ক্ষেত্রে মাধ্যমিক পাশ।

(২) তফসিলি জাতি। উপজাতি প্রার্থিদের ক্ষেত্রে - অষ্টমশ্রেণী পাশ।

(খ) হ্যাঁ। উক্তপদে নিয়োগের ক্ষেত্রে তফসিলি জাতি ও আদিবাসী মহিলাদের জন্য সংরক্ষণ ব্যবস্থা প্রচলিত আছে।

[11-50 — 12-00 Noon.]

**শ্রী লক্ষ্মীরাম কিসকু ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, পশ্চিমবঙ্গে যত প্রোজেক্ট আছে সেই প্রোজেক্টগুলিতে তফসিলি জাতি, উপজাতির সংখ্যা কত?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** নোটিশ না দিলে বলা যাবে না। কল্যাণ বিভাগের ৫০ পারসেন্ট রোস্টার অনুসারেই করা হয়।

**শ্রী নরেন হাঁসদা ঃ** মাননীয় মন্ত্রী বললেন যে, তফসিলি জাতি এবং আদিবাসী মহিলাদের রিজার্ভেশন আছে। দয়া করে জানাবেন কি, এখনো পর্যন্ত আই.সি.ডি.এস. যে যে অফিসার থাকেন তাতে আদিবাসী কিংবা তফসিলি জাতির মধ্যে কতজন আছেন?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** এই প্রশ্নের সাথে কোনও সঙ্গতি নেই, এই সম্পর্কে নোটিশ দিতে হবে।

**শ্রী ধীরেননাথ সেন ঃ** মন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রশ্ন, অঙ্গনওয়াড়িদের শিক্ষাগত যোগ্যতার কথা বলেছেন। হোমের একটা কোটা আছে, হোম থেকেও পাঠানো হয়। কিন্তু হোম থেকে অনেকে নকল সার্টিফিকেট নিয়ে যাচ্ছে এতে স্থানীয় মেয়েরা বঞ্চিত হচ্ছে। এই সম্পর্কে কোনও খবর আপনার কাছে আছে কিনা?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** না, সেরকম কোনও খবর নেই।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ১৯৯২-৯৩ এই আর্থিক বছরে কোন কোন ব্লকে আই.সি.ডি.এস. পরিকল্পনা চালু করবার কথা ভাবছেন?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** এটা নোটিশ দিতে হবে। নোটিশ দেবেন সামনের তারিখে বলে দিতে পারব। তবে মোটামুটিভাবে ১০টি নতুন জায়গাতে হবে।

**শ্রী রাইচরণ মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, হোমে স্থানিয়ভাবে কোটা ফুল করা হচ্ছে না। হোম থেকে বিভিন্ন জেলায় পাঠানো হয়। জেলাতে যে কোটা পূরণ করা হচ্ছে না এই সম্পর্কে কোনও খবর আছে কি না?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** আমি সেটা বলিনি, ডিসপিউট সম্বন্ধে বলা হয়েছে, কোনও ডিসপিউট নেই।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, অঙ্গনওয়াড়িতে যারা মহিলা আছেন তারা একটা ভাতা পান, সেই ভাতা বৃদ্ধির ব্যাপারে রাজ্য সরকারের তরফ থেকে কোনও পদক্ষেপ নেওয়া হয়েছে কি না?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** ঠিকই বলেছেন। এই ভাতা বৃদ্ধির ব্যাপারে রাজ্য সরকারের পক্ষ থেকে বহুবার যারা বিভাগিয় মন্ত্রী আছেন তাদের কাছে বলা হয়েছে। এর আগে প্রধান মন্ত্রীর কাছেও এই ভাতা সম্পর্কিত দাবি জানানো হয়েছে। বর্তমান যিনি মন্ত্রী আছেন তার কাছেও বলা হয়েছে। বলা হয়েছে যে জিনিসপত্রের দামের উর্ধ্বগতির ফলে এই ভাতা বাড়ানো দরকার। কিন্তু কেন্দ্রীয় সরকারের তরফ থেকে এখনো সেই ধরনের কোনও প্রস্তাব এখনো আসেনি বা পাইনি। তবে রাজ্য সরকারের তরফ থেকে বার বার বলা হচ্ছে।

**শ্রী সুশীল কুজুর ঃ** স্যার আমি জানতে চাচ্ছি, এই আই.সি.ডি.এস. প্রকল্প বাকি জেলায় চালু হওয়ার সম্ভাবনা আছে কি না?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** এই সম্পর্কে আমরা চিন্তা-ভাবনা করছি।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মন্ত্রী মহাশয়, এই শিশু বিকাশ প্রকল্পের মাধ্যমে কি কি পদক্ষেপ নেওয়া হয়েছে? এবং এতে পশ্চিমবঙ্গের ছেলেমেয়েদের বিশেষ কোনও লাভ হয়েছে কি না?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** এই সম্পর্কে অবশ্যই লাভ হয়েছে। কারণ এতে ফ্রি স্কুল এডুকেশনের ব্যবস্থা আছে। যে সমস্ত ছেলেমেয়েদের ম্যাল নিউট্রিশনে ভোগে তাদের চিকিৎসার ব্যবস্থা করা হয়। এর ফলে উক্ত ছেলেমেয়েদের ম্যাল নিউট্রিশনের ক্ষেত্রে আগে যে অবস্থায় ছিল, তার থেকে উন্নতি হয়েছে।

এবং একথা অস্বীকার করা যাবে না যে আজকে শিশু বিকাশ প্রকল্পের সাথে যুক্ত শিশুরাই শুধু নয়, তাদের মা'রাও উপকৃত হচ্ছেন। বিভিন্ন জনপ্রতিনিধি এবং সাধারণ মানুষদের কাছ থেকে যে খবর পাচ্ছি বিভিন্ন জায়গা থেকে তাতে বলতে পারি যে তারা বলছেন, এই প্রকল্পে সুষ্ঠুভাবে কাজ হচ্ছে।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আই.সি.ডি.এসে নিয়োগের

ব্যাপারটা যা আছে সেটা আরবান এলাকার জন্য, না, রুর‍্যাল এলাকার জন্য?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** নিয়োগের ব্যাপারটা সব এরিয়াতেই আছে নিয়োগ যখন হচ্ছে। সমস্ত জায়গায় একটা করে কমিটি করে দেওয়া আছে। সেই কমিটি কিভাবে করা আছে সেটা বলে দিচ্ছি। এই রাজ্যে কোনও ব্লক সুসংহত শিশু বিকাশ প্রকল্পে অঙ্গনওয়াড়ি কর্মী পদে নিয়োগ করার জন্য নির্বাচন কমিটি থাকে। এই কমিটির সদস্যগণ নিম্নরূপ। সদর মহকুমা শাসক, বিধায়ক, মিউনিসিপ্যালিটির/নোটিফায়েড এরিয়া অথরিটির চেয়ারম্যান, সাব ডিভিসনাল হেলথ অফিসার, ডি.পি.ও/ডি.পি.ও কাম ডি.এস.ডব্লু.ও, সোশ্যাল ওয়েলফেয়ার অ্যাডভাইসারি বোর্ডের একজন প্রতিনিধি, শিশু বিকাশ প্রকল্প আধিকারিক, আহ্বায়ক। (খ) কলকাতা পৌর এলাকার ক্ষেত্রে বিধায়ক পৌর নিগমের উপদেষ্টা কমিটির সদস্য (গণ), অতিরিক্ত সমাজ কল্যাণ অধিকর্তা। উপ অধিকর্তা সমাজ কল্যাণ (আই.সি.ডি.এস), হেলথ কনসালটেন্ট অথবা তার অনুপস্থিতিতে স্বাস্থ্য অধিকর্তা দপ্তরের একজন প্রতিনিধি, সমাজ কল্যাণ উপদেষ্টা দপ্তরের একজন প্রতিনিধি, শিশু বিকাশ প্রকল্প আধিকারিক-আহ্বায়ক। (গ) গ্রামীণ/তফসিলি প্রকল্পের ক্ষেত্রে বিধায়ক, পঞ্চায়েত সমিতির সভাপতি, ব্লক উন্নয়ন আধিকারিক, ব্লকে মেডিক্যাল অফিসার, পশ্চিমবঙ্গ সমাজকল্যাণ উপদেষ্টা পর্ষদের একজন প্রতিনিধি, শিশু বিকাশ প্রকল্প আধিকারিক আহ্বায়ক। (ঘ) দার্জিলিং-এর পার্বত্য এলাকার ক্ষেত্রে (কালিম্পং, মিরিক, পুলবাজার)-বিধায়ক, ব্লক উন্নয়ন আধিকারিক, ব্লক মেডিক্যাল অফিসার, ডি.পি.ও-কাম-ডি.এস.ডব্লু.ও শিশু বিকাশ প্রকল্প আধিকারিক - আহ্বায়ক। অঙ্গনওয়াড়ি কর্মী এবং সহায়িকা নিয়োগের সমস্ত ব্যাপারই উক্ত কমিটি দেখাশুনা করেন।

**শ্রীমতী মহারাণী কোনার ঃ** এই প্রকল্পে মানুষেরা খুবই উপকৃত হচ্ছেন। আমার প্রশ্ন, এ বছর কোন কোন এলাকায় এই প্রকল্প চালু হবে জানাবেন কি?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** এরজন্য নোটিশ চাই। তবে এই প্রকল্প যাতে বিভিন্ন জায়গায় হয় তারজন্য কেন্দ্রের সাথে যোগাযোগ রাখছি।

## Starred Questions

## (to which written answers were laid on the Table)

### রাজ্যে ডিমের দৈনিক গড় চাহিদা

*৮৪০। (অনুমোদিত প্রশ্ন নং *৯৪২।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** প্রাণী সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বর্তমানে পশ্চিমবঙ্গে ডিমের দৈনিক গড় চাহিদা কত?

**প্রাণীসম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

পশ্চিমবঙ্গে ডিমের দৈনিক গড় চাহিদার সঠিক উত্তর দেওয়া সম্ভব নহে। তবে ন্যাশনাল নিউট্রিশন কমিটির সুপারিশ অনুযায়ী পশ্চিমবঙ্গে দৈনিক গড় ডিমের

চাহিদা আনুমানিক তিন কোটি ত্রিশ লক্ষ।

**রেলপথগুলির আধুনিকীকরণ ও সম্প্রসারণে রাজ্য সরকারের প্রস্তাব**

*৮৪১। (অনুমোদিত প্রশ্ন নং *১৩২৩।) **ডাঃ জয়নাল আবেদিন** ঃ পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) অষ্টম যোজনায় জলপাইগুড়ির হলদিবাড়ি থেকে শিয়ালদহ পর্যন্ত একটি ট্রেন চালু করা হবে—এরূপ কোনও সংবাদ রাজ্য সরকার পেয়েছেন কি না; এবং

(খ) পশ্চিমবঙ্গের রেলপথগুলির আধুনিকীকরণ ও নতুন রেলপথ স্থাপনের বিষয়ে রাজ্য সরকার যোজনা কমিশনের কাছে কোনও বক্তব্য পেশ করেছেন কি না?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

গত বাজেট বক্তৃতায় মাননীয় রেলমন্ত্রী মহাশয় শিয়ালদহ হলদিবাড়ি। নিউ কোচবিহার এক্সপ্রেস (সপ্তাহে তিন দিন) ট্রেন প্রবর্তনের প্রস্তাব করিয়াছেন।

(খ) সম্প্রতি রাজ্য বিধান সভার বিভিন্ন রাজনৈতিক পার্টির সদস্যদের একটি প্রতিনিধি দল রাজ্য সরকারের পক্ষে রাজ্যের বিভিন্ন রেলপথ প্রকল্প সম্পর্কে রেলমন্ত্রীর সাথে দেখা করেন এবং একটি স্মারকলিপি পেশ করেন। এছাড়া, মুখ্যমন্ত্রী যোজনা কমিশন ও রেলমন্ত্রীর কাছে উপরিলিখিত বিষয়ে আগে চিঠি লিখেছেন।

**কলকাতার উন্নয়নের জন্য বরাদ্দকৃত অর্থ**

*৮৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৩৫।) **শ্রী সুব্রত মুখার্জি** ঃ পৌরবিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতার উন্নয়নের জন্য নবম অর্থ কমিশন কর্তৃক বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত;

(খ) কলকাতার পুর উন্নয়নের জন্য প্রধানমন্ত্রী কোনও অর্থ দিয়েছিলেন কি না;

(গ) দিয়ে থাকলে, দেয় অর্থের পরিমাণ কত; এবং

(ঘ) সেই অর্থ কিভাবে ব্যয় করা হয়েছে?

**পৌরবিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৫০,৯৮,৪০,০০০ টাকা।

(খ) না।

(গ) এ প্রশ্ন ওঠে না।

(ঘ) এ প্রশ্ন ওঠে না।

**যোজনা বরাদ্দ থেকে পরিবহন সংস্থাকে প্রদত্ত ভরতুকির পরিমাণ বিয়োজন**

*৮৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *৭৯২।) **ডাঃ দীপক চন্দ ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাষ্ট্রীয় পরিবহন সংস্থাগুলিকে ভরতুকি দিলে তা রাজ্যের যোজনা বরাদ্দ থেকে কেটে নেওয়া হবে—এই মর্মে কোনও সংবাদ রাজ্য সরকার পেয়েছেন কি না; এবং

(খ) পেয়ে থাকলে, উক্ত সংবাদের সংক্ষিপ্তসার কি?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) কেন্দ্রীয় যোজনা কমিশনের স্তরে গত বছর রাষ্ট্রীয় পরিবহন সংস্থাগুলির কাজের পর্যালোচনার সময় এমন একটি সম্ভাবনার কথা যোজনা কমিশনের সংশ্লিষ্ট অফিসারদের মাধ্যমে জানা যায়। সঙ্গে সঙ্গেই রাজ্য সরকারের প্রতিনিধিরা এই প্রস্তাবের প্রতিবাদ করেন। এর ভিত্তিতে অবশ্য কোনও সরকারি সিদ্ধান্ত রাজ্য সরকারের কাছে আসেনি।

**সপ্তম যোজনায় পুরসভাগুলিকে প্রদত্ত অর্থ**

*৮৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৩৫।) **শ্রী অজয় দে ঃ** পৌরবিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সপ্তম যোজনায় পরিকল্পনা খাতে পুরসভাগুলিকে প্রদত্ত অর্থের পরিমাণ কত; এবং

(খ) ঐ সময়ে পরিকল্পনা বহির্ভূত খাতে পুরসভাগুলিকে প্রদত্ত অর্থের পরিমাণ কত?

**পৌরবিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৬০,৪১,৬২,৪২৭ টাকা। এছাড়া নবম অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী কলকাতা ও হাওড়া কর্পোরেশনকে মোট ৪৩,৫০,০০,০০০ টাকা দেওয়া হয়েছে।

(খ) ৪৯২,৬৩,৬২,৯৯০ টাকা।

**কুকুরে কামড়ানোর প্রতিষেধক টীকা**

*৮৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *৪৪২।) **শ্রী সুভাষ নস্কর ঃ** প্রাণী সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কুকুরে কামড়ানোর প্রতিষেধক টীকা সহজলভ্য না হওয়ার দরুন রাজ্যে বহু গবাদি পশুর মৃত্যু হচ্ছে; এবং

(খ) সত্যি হলে, সরকার এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করছেন/করবেন?

**প্রাণী সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### নৌকাডুবিজনিত দুর্ঘটনা

*৮৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *২২৫৮।) **শ্রী সোমেন্দ্রনাথ মিত্র ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জানুয়ারি, ১৯৯০ থেকে জানুয়ারি, ১৯৯২ পর্যন্ত সময়ে নৌকাডুবিজনিত দুর্ঘটনায় কতজনের মৃত্যু হয়েছে; এবং

(খ) ঐরূপ দুর্ঘটনা নিবারণে রাজ্য সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করেছেন কি না?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৬৪ জনের।

(খ) উপরোক্ত মৃত্যুগুলি দেশি নৌকা অথবা ভটভটি সম্পর্কিত। এই জাতিয় নৌকা ইংল্যান্ড ভেসেলস অ্যাক্ট-এর আওতায় আসে না। ভটভটিকে এই আইনের মধ্যে আনার প্রস্তাব কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন আছে। রাজ্য সরকার ৮ই সেপ্টেম্বর, ১৯৮৮ কমিশনার প্রেসিডেন্সি ডিভিসনের সভাপতিত্বে একটি কমিটি গঠন করেন, যে কমিটি ভটভটিকে আরও নিরাপদ করার ও আইনের মধ্যে আনার সুপারিশ করেন। ভটভটি জাতীয় নৌকার উন্নত মানের নকশা তৈরির দায়িত্ব অন্তর্দেশীয় জলপথ পরিবহন সংস্থার উপর ন্যাস্ত করা হয়েছে। দেশি নৌকার নবীকরণ কলকাতা পোর্ট ট্রাস্টের দায়িত্ব। ট্রাস্ট নবীকরণের শর্ত হিসাবে বিশেষ বিশেষ জলপথের অংশে দেশি নৌকা চলাচলের উপর বিধিনিষেধ আরোপ করে থাকেন।

### সুসংহত শিশু বিকাশ প্রকল্পে নিয়োগের সময় নকল পরিচয়-পত্র পেশ

*৮৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৭০০।) **শ্রী ধীরেন্দ্রনাথ সেন ঃ** ত্রাণ ও কল্যাণ (সমাজকল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক সুসংহত শিশু বিকাশ প্রকল্পে অঙ্গনওয়াড়ি কর্মিপদে নিযুক্ত অনেক মহিলা নিয়োগের সময় নকল পরিচয়-পত্র পেশ করেছেন—এই মর্মে কোনও সংবাদ রাজ্য সরকারের কাছে আছে কি না; এবং

(খ) থাকলে, এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করছেন/করবেন?

**ত্রাণ ও কল্যাণ (সমাজ কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্নই ওঠে না।

**পুরুলিয়া জেলায় ক্ষুদ্র ও মাঝারি সেচ প্রকল্প**

*৮৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৬৮।) **শ্রী কমলাকান্ত মাহাতো ঃ** কৃষি (ক্ষুদ্রসেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮২-৮৩ থেকে ১৯৯১-৯২ পর্যন্ত সময়ে পুরুলিয়া জেলার জন্য অনুমোদিত ক্ষুদ্র ও মাঝারি সেচ প্রকল্পের মোট সংখ্যা কত;

(খ) উক্ত প্রকল্পগুলির মধ্যে কতগুলি প্রকল্পের কাজ সম্পূর্ণ হয়েছে; এবং

(গ) উক্ত প্রকল্পগুলির মাধ্যমে সেচসেবিত জমির পরিমাণ কত?

**কৃষি (ক্ষুদ্রসেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮২-৮৩ থেকে ১৯৯১-৯২ পর্যন্ত সময়ে পুরুলিয়া জেলার জন্য অনুমোদিত ক্ষুদ্রসেচ প্রকল্পের মোট সংখ্যা ৩৪০৩ টি

(খ) উক্ত প্রকল্পগুলির মধ্যে ২৫২২ টির কাজ সম্পূর্ণ হয়েছে।

(গ) উক্ত প্রকল্পগুলির মাধ্যমে সেচ সেবিত জমির পরিমাণ ৬৪২৪ হেক্টর।

**কলকাতা-সিউড়ি রুটে চলাচলরত সরকারি বাস**

*৮৫০। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৫৮।) **শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কলকাতা-সিউড়ি রুটে চলাচলরত কলকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থার বাসটি বর্তমানে বন্ধ আছে;

(খ) সত্যি হলে, কারণ কি; এবং

(গ) উক্ত বাসটির যাত্রাপথ নলহাটি পর্যন্ত বৃদ্ধি করার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের বিবেচনাধীন আছে কি না?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) আপাতত নেই।

**হরিণঘাটার সরকারি গো-পালন ও গো-প্রজনন কেন্দ্রের উন্নয়নমূলক পরিকল্পনা**

*৮৫১। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৬০।) **শ্রী সুভাষ বসু ঃ** প্রাণী সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলার হরিণঘাটায় যে সরকারি গো-পালন ও গো-প্রজনন কেন্দ্র আছে সেখানে উন্নতমানের গবাদি পশু কেনার কোনও পরিকল্পনা আছে কি না;

(খ) থাকলে, উক্ত কেন্দ্রের দুগ্ধ উৎপাদন বৃদ্ধি করার জন্য কোনও পরিকল্পনা গৃহীত হয়েছে কি না;

(গ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনার কাজ শুরু হবে বলে আশা করা যায়;

(ঘ) উক্ত কেন্দ্রের উন্নতিকল্পে অন্য কোন পরিকল্পনা গৃহীত হয়েছে কি না; এবং

(ঙ) 'ঘ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে,

(১) পরিকল্পনাটি কি; ও

(২) পরিকল্পনাটির কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**প্রাণী সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উন্নত মানের গবাদি পশু কেনার পরিকল্পনা আছে।

(খ) হ্যাঁ।

(গ) পবিকল্পনা অনুযায়ী কাজ শুরু করা হয়েছে।

(ঘ) হ্যাঁ।

(ঙ) ১.১ সবুজ গো-খাদ্যের উৎপাদন বাড়ানো,

১.১ সুষম প্রাণী খাদ্যের উৎপাদন বাড়ানোর ১.৩ হিমায়িত গো-বীজ বীক্ষণাগার স্থাপন,

১.৪ ব্রয়লার মুরগীর চাষ

১.৫ হরিণঘাটা মাংস প্রক্রিয়াকরণ কারখানার আধুনিকীকরণ;

১.৬ ট্রাকটার ও মোটর গাড়ির ব্যাটারি উৎপাদন ও

(২) ১.৫এ উল্লিখিত কাজটি ছাড়া অন্য সবগুলির কাজ ইতিমধ্যেই শুরু হয়েছে:

**কলকাতা-বরাবাজার রুটে সরকারি বাস চালানোর পরিকল্পনা**

*৮৫২। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৯০।) **শ্রী ভন্দু মাঝি ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতা থেকে পুরুলিয়া জেলার বরাবাজার পর্যন্ত দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থার বাস চালানোর কোনও পরিকল্পনা রাজ্য সরকারের বিবেচনাধীন আছে কি না; এবং

(খ) থাকলে, পরিকল্পনাটি কবে নাগাদ বাস্তবে রূপায়িত হবে বলে আশা করা যায়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্য সরকারের কলকাতা - ঝাড়গ্রাম - বরাবাজার - পুরুলিয়া রুটে একটি বাস চালানোর প্রস্তাব আছে।

(খ) খুব অল্প সময়ের মধ্যে কার্যকর করা হইবে বলিয়া আশা করা যায়।

**নেহেরু রোজগার যোজনা**

*৮৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৪৬।) **শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** পৌরবিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯০-৯১ ও ১৯৯১-৯২ আর্থিক বছর দু'টিতে রাজ্যের পৌরসভাগুলিতে নেহেরু রোজগার যোজনা বাবদ বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত;

(খ) তন্মধ্যে,

(১) কেন্দ্রীয় সরকারও

(২) রাজ্য সরকার প্রদত্ত অর্থের পরিমাণ কত; এবং

(গ) উক্ত অর্থে মোট

(১) কত শ্রমদিবস সৃষ্টি করা গেছে; ও

(২) কত লোককে স্ব-নিযুক্তি প্রকল্পে যুক্ত করা গেছে?

**পৌরবিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৭,৯৬,৯২,২৫০ টাকা।

(খ) (১) ২,৭১,৭৮,০০০ টাকা

(২) ৫,২৫,১৪,২৫০ টাকা

(গ) (১) ৩,৬২,৩৬০

(২) ৭,৮৯০

**কলকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থায় কর্মচারীর সংখ্যা**

*৮৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৭০৯।) **শ্রীমতী আরতি হেমব্রম ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ৩১শে মার্চ, ১৯৯২ তারিখে কলকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থায় এ. বি. সি. ডি. প্রভৃতি ক্যাটেগরিতে মোট কর্মচারীর সংখ্যা কত ছিল (পৃথক পৃথক ভাবে); এবং

(খ) তন্মধ্যে,

(১) তফসিলি জাতিও (২) তফসিলি উপজাতিভুক্ত কর্মচারীর সংখ্যা কত?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩১শে মার্চ, ১৯৯২ তারিখে কলকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থায় মোট কর্মচারীর সংখ্যা নিম্নরূপ ছিল ঃ—

| ক্যাটেগোরি | মোট কর্মচারীর সংখ্যা |
|---|---|
| 'এ' | ২৩১ |
| 'বি' | ১৩৬৫ |
| 'সি' | ১০৪১০ |
| 'ডি' | ১৮৩২ |
| | ১৩৮৩৮ |

(খ) তন্মধ্যে (১) তফসিলি জাতি ও (২) তফসিলি উপজাতি ভুক্ত কর্মচারীর সংখ্যা নিম্নরূপ ঃ—

| ক্যাটেগোরি | তফসিলি জাতি ভুক্ত কর্মচারীর সংখ্যা | তফসিলি উপজাতি কর্মচারির সংখ্যা |
|---|---|---|
| 'এ' | ১ | × |

| ক্যাটেগোরি | তফসিলি জাতি ভুক্ত কর্মচারীর সংখ্যা | তফসিলি উপজাতি কর্মচারির সংখ্যা |
|---|---|---|
| 'বি' | ৭ | × |
| 'সি' | ৩৫৩ | ৩ |
| 'ডি' | ১১০ | ১৬ |
| | ৪৭১ | ১৯ |

[12-00 — 12-10 P.M.]

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received one notice of Adjournment Motion from Shri Saugata Roy on the subject of removal of former Commissioner of Police, Calcutta. The subject matter of the Motion does not call for Adjournment of the business of the House. Moreover, the Member may call the attention of the concerned Minister to the subject through Calling Attention, Question, Mention, etc.

I, therefore, withhold my consent to the Motion.

The Member may, however, read out the text of the Motion as amended.

**Shri Saugata Roy :** Sir, This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely, -

The removal of former Commissioner of police, Calcutta before the expiry of his term, following the incidents at the Keoratala burning ghat during the cremation of Satyajit Roy. The ugly incident marred the solemnity of the occasion and shawed up the nexus between the policy and anti-Social elements and the helplessness of the State Ministers in the face of the same.

## Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received six notices of Calling Attention, namely :—

1. Alleged crisis of anti rabis

| | | |
|---|---|---|
| | and anti-venom injections in the district & Sub-divisional Hospitals of Hooghly district | : Shri Abdul Mannan |
| 2. | Alleged attack on the Reporters and Photographers of Jansatta, a Hindi daily, at Gourghata E.S.I. Hospital in Hooghly district on 22.5.92 | : Shri Prabir Banerjee |
| 3. | Alleged ransacking of twenty houses at Pingle under P.S. Pingle on 15th May, 1992 | : Dr. Manas Bhunia |
| 4. | Demand for North Bengal State Transport Bus service in Krishnanagar-Shantipur via Palashi route | : Shri Kamalendu Sanyal |
| 5. | Condition of rescued prostitutes at Liluah Home | : Shri Saugata Roy |
| 6. | Irregular train service in Eastern and South Eastern Railway consequent to the cyclone on 19th May, 1992 | : Shri Padmanidhi Dhar |

I have selected the notice on the subject of 'Alleged ransacking of twenty houses at Pingla under P.S. Pingla on 15th May, 1992'

The Minister-in-charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, this will be made on the 4th June.

**Mr. Speaker :** The Minister-in-charge of Power Department to make a statement on the subject of reported Power failure at Gobordanga, North 24-Parganas for last four days.

(Attention called by Shri Prabir Banerjee on the 22nd May, 1992)

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** গত ১৯.৫.৯২ তারিখে চব্বিশ পরগনার স্বরূপনগর থানার মেদিয়া গ্রামে অমল মোদক নামে এক যুবক বিদ্যুত স্পৃষ্ট হয়ে মারা যায়। এর আগে বিদ্যুত পোলের টানার তারে বিদ্যুতস্পৃষ্ট হয়ে ঐ এলাকায় একটি গরুও মারা গিয়েছিল এবং ঐরকম

তারেও পোলের টানায় এরকম হতে পারে সেই ব্যাপারের মধ্যে কিছুটা ক্ষোভের সঞ্চার হয়েছিল।

শ্রী মোদকের মৃত্যুর খবরে ঐ এলাকার জনসাধারণের একাংশ উত্তেজিত হয়ে পর্ষদের স্থানীয় অফিসে ভাংচুর করে ও ঐ অফিসের কর্মচারিদের উপর হামলা চালায়। ঐ হামলায় পর্ষদের ছয়জন কর্মচারী দারুণভাবে আহত হয়। দুইজনকে কলকাতার এস.এস.কে. এম হাসপাতালে ও অন্যদের হাবড়া হাসপাতালে ভর্তি করা হয়। আহত ছয়জনের মধ্যে চারজন এখনো হাসপাতালে চিকিৎসাধীন। এছাড়া পর্ষদ দপ্তরের ক্যাশ বাক্স লুঠ হয়ে যায়।

হামলার ফলে ভীত সন্ত্রস্ত কর্মচারীরা অফিস ছেড়ে পালিয়ে যায় ফলে ঐ অঞ্চলে বিদ্যুত সরবরাহ ব্যবস্থা বিপর্যস্ত হয়ে পড়ে।

প্রশাসন ও পর্ষদের পদস্থ ব্যক্তিরা ঘটনাস্থল পরিদর্শন করেন। ঐ দিনই পুলিশ হামলার সঙ্গে জড়িত থাকার অভিযোগে ২৩ জনকে গ্রেপ্তার করে। প্রশাসনিক ও পর্ষদ কর্তৃপক্ষের আশ্বাস পেয়ে কর্মচারীরা কাজে যোগ দেয় ও ২২ তারিখে বিকেলের মধ্যে বিদ্যুত সরবরাহ ব্যবস্থা প্রায় স্বাভাবিক করে তোলা হয়েছে।

সরকার এই ঘটনার পুঙ্খানুপুঙ্খ অনুসন্ধান ও এই ধরনের ঘটনার পুনারাবৃত্তি প্রতিরোধের উপায় সম্বন্ধে সুপারিশ করার জন্য একটি উচ্চক্ষমতা সম্পন্ন কমিটি নিয়োগ করেছেন।

## LAYING OF ACCOUNTS

**The Annual Statement of Accounts and the Audit Report thereon of the West Bengal Power Development Corporation Ltd. for the year 1988-89.**

**Dr. Sankar Kumar Sen :** Sir, I beg to lay the Annual Statement of Accounts and the Audit Report thereon of the West Bengal Power Development Corporation Ltd., for the year 1988-89.

## MENTION CASES

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিদ্যুত্মন্ত্রী এখানে উপস্থিত আছেন। আমি মাননীয় বিদ্যুত্মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, গ্রামে কৃষি ও সেচের জন্য ব্যবহৃত পাম্প সেটগুলি প্রায়ই বিদ্যুত লাইনের তার চুরির জন্য বন্ধ হয়ে যায়। গ্রামাঞ্চলে যদি কোনও বৈদ্যুতিক ট্রান্সফর্মার পুড়ে যায় বা চুরি হয়ে যায় তাহলে তা মেরামতের জন্য বা পরিবর্তনের জন্য যে খরচ হবে তার ৫০ ভাগ খরচ সংশ্লিষ্ট গ্রামাঞ্চলের গ্রাহকদের বহন করতে হবে, এই মর্মে রাজ্য বিদ্যুত পর্ষদ গত ২০শে এপ্রিল তাদের অর্ডার নং ৪৮৪৪-এ একটা নির্দেশ দিয়েছেন। পঞ্চায়েতগুলিকে এই নির্দেশ পাঠানো হয়েছে এবং পঞ্চায়েতগুলিকে বলা হয়েছে এই খরচ গ্রহকদের কাছ থেকে তাদের তুলে দিতে হবে। স্যার, এটা একটা অদ্ভুত ব্যাপার! সরকারের সর্বক্ষেত্রে নজরদারির জন্য থানা পুলিশ রয়েছে এবং তারজন্য জনগণকে শত শত কোটি টাকা দিতে হচ্ছে। এরপরেও সরকারি সম্পত্তি চুরি হলে বা তার

ক্ষতি হলে তার দায় দায়িত্ব তাদের বহন করতে হবে! এই অদ্ভুত ব্যাপার আমার মনে হচ্ছে বৃটিশ আমলের পিটুনি করের সমতুল্য। এমনিতেই তার চুরি যাচ্ছে, অন্যান্য জিনিস চুরি যাচ্ছে গ্রাহকরা বিদ্যুত পাচ্ছে না, ক্ষতিগ্রস্ত হচ্ছে তার ওপর যদি এই দায়িত্ব তাদের ওপর চাপিয়ে দেওয়া হয় তাহলে আর কিছু বলার থাকে না! এই পরিস্থিতিতে আমি বিষয়টির ওপর মাননীয় বিদ্যুতমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে তাকে ঐ অর্ডারটি ফিরিয়ে নেবার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রীমতী আরতি দাশগুপ্তা ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি বিভাগীয় মন্ত্রী, মুখ্যমন্ত্রী এবং ভারতবর্ষের প্রধানমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন বি.আই.এফ.আর.-এর নাম আজকাল পশ্চিমবঙ্গ তথা ভারতবর্ষের ঘরে ঘরে উচ্চারিত হচ্ছে। বোর্ড অফ ইন্ডাস্ট্রিয়াল ফিনান্স রিকনস্ট্রাকশন, যদি কোনও শিল্প রুগ্ন হয়ে বন্ধ হয়ে যায় তাহলে তাদের ব্যাপার দেখভাল করার জন্য গঠিত হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন গত কয়েক দিন আগে ৪৭টি রাষ্ট্রয়াত্ত্ব শিল্পকে কেন্দ্রীয় সরকার বি.আই.এফ.আর-এর কাছে পাঠাবার জন্য সুপারিশ করেছে। আমরা জানি বি.আই.এফ.আর.-এ যাওয়া মানে বলির পাঁঠার হাঁড়িকাঠে যাওয়া। সেখান থেকে লিক্যুইডেশনে পাঠিয়ে দিয়ে কোম্পানিগুলিকে শেষ করে দেওয়া হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন কেন্দ্রীয় সরকারের এ ব্যাপারে দুটো কমিটি আছে, একটা হচ্ছে পার্লামেন্টারি উপদেষ্টা কমিটি এবং আর একটা হচ্ছে ট্রেড ইউনিয়নের প্রতিনিধিদের নিয়ে কমিটি। বি.আই.এফ.আর-এর একটা পুনরুজ্জীবন কমিটি করা প্রয়োজন রাষ্ট্রায়াত্ত্ব শিল্পগুলির জন্য। মাননীয় মুখ্যমন্ত্রী ইতিমধ্যেই কেন্দ্রীয় সরকারকে এবিষয়ে একটা চিঠি লিখেছেন যে, রাষ্ট্রায়ত্ত্ব শিল্পগুলিকে পুনরুজ্জীবিত করার জন্য বি.আই.এফ.আর-এর একটা বেঞ্চ এখানে গঠন করা হোক। এই দাবিই আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে এখান থেকে রেখে আমার বক্তব্য শেষ করছি।

[12-10 — 12-20 P.M.]

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** স্যার, দেশে আর থাকতে পারব কিনা জানি না! ইউ.পি.-র চিফ মিনিস্টার কল্যাণ সিং বর্ধমানে এসে বি.জে.পি.-র হয়ে বক্তৃতা দিয়ে গেলেন, "বাবরি মসজিদ ভাঙছি, ভাঙব। রাম মন্দির গড়ছি, গড়ব।" ঐ মিটিং-এর পর থেকেই আমরা দেখছি যে, আমাদের দেশের প্রতিটি গ্রামের ছোট ছোট বাচ্চারা পর্যন্ত লাঠি, বল্লম নিয়ে খেলা শিখছে। তাদের এইসব বুলি শেখানো হচ্ছে ছোটবেলা থেকে। ফলে সাংঘাতিক একটা সাম্প্রদায়িকতার বিষ প্রতি এলাকায় ছড়িয়ে পড়ছে। আমরা, মুসলিমরা এলাকায় খুবই বিপন্ন বোধ করছি। এই অবস্থায় স্যার, বি.জে.পিকে কিভাবে প্রতিরোধ করা যায় সেই ব্যাপারে ভাবা দরকার। এই সরকার রাম মন্দির গড়বার সময় বি.জে.পির ইট পূজার ইটগুলি যখন পশ্চিমবাংলা দিয়ে নিয়ে যাচ্ছিলো তখন পুলিশ পাহারা দিয়ে সেই ইটগুলি যাতে সহজে এবং ভালভাবে পৌঁছায় তার ব্যবস্থা করে দিয়েছিল। আসলে, এই সরকার বি.জে.পির সঙ্গে বরাবর গাঁটছড়া বেঁধে আসছে আর কংগ্রেসের ঘাড়ে দোষ চাপিয়ে দেওয়ার চেষ্টা করছে। সি.পি.এম এবং বি.জে.পির মধ্যে যে আঁতাত সেই আঁতাত সুদীর্ঘ দিন ধরে চলে আসছে। অথচ কায়দা করে

দোষ চাপানোর চেষ্টা করা হচ্ছে কংগ্রেসের ঘাড়ে।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় বিদ্যুতমন্ত্রী মহাশয় উপস্থিত আছেন। আমি আপনার মাধ্যমে কয়েকটি কথা তার কাছে বলতে চাই। পশ্চিমবাংলায় বিদ্যুতের চাহিদার তুলনায় যোগান কম। মাঝে মাঝে আবার কিছু কিছু বিদ্যুত বিপর্যয় ঘটছে। তাই শুধু মাত্র বক্রেশ্বর, সাগরদিঘি এবং বলাগড় এইসব যে কটি পরিকল্পনা আছে তার উপর নির্ভর না করে পঞ্চায়েত এবং জনগণের উপর নির্ভর করে আমরা কুটির শিল্পের প্রসার করতে পারি। আমরা গোবর গ্যাস তৈরি করতে পারি, এটা খুবই জনপ্রিয়। বায়ুচালিত যে বিদ্যুতকল তা তৈরি করে জলসেচের ব্যবস্থা করতে পারি। সূর্য রশ্মি দিয়ে বিদ্যুত তৈরি করে অন্ততপক্ষে কিছু বিদ্যুত পশ্চিমবাংলায় উৎপাদন করতে পারি। সেইজন্য আবেদন করব, যেহেতু পশ্চিমবাংলায় বিদ্যুত অত্যন্ত প্রয়োজনীয় এবং যাতে এই বিদ্যুতের চাহিদা কিছুটা মেটানো যায় তারজন্য পশ্চিমবাংলার সরকার পঞ্চায়েতের মাধ্যমে এইসব জনপ্রিয় প্রকল্পগুলি রূপায়ণ করে জনপ্রিয় কাজে যাতে ব্যবহার করা যায় এই প্রস্তাব আমি আপনার মাধ্যমে রাখছি।

**শ্রী নরেন হাঁসদা ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার এলাকার গুরুত্বপূর্ণ সমস্যার সমাধানের দাবি মাননীয় উচ্চশিক্ষামন্ত্রী মহাশয়ের নিকট রাখছি। স্যার, গুণীজনেরা বলেন, কোনও সম্প্রদায়ের মানুষের অস্তিত্ব বিলুপ্ত করতে গেলে তার মুখের মাতৃভাষা কেড়ে নাও, যোগাযোগের অভাবে সেই সম্প্রদায়ের মানুষ মারা যাবে। সাঁওতালি, মুন্ডারি এবং কুর্মালি ভাষাভাষি মানুষের সংখ্যা ভারতবর্ষে কম নয়। তারা ঐ একই শিকারে পরিণত হয়েছে। অনতিবিলম্বে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে সাঁওতালি, মুন্ডারি এবং কুর্মালি ভাষায় পঠন-পাঠনের ব্যবস্থা করা হয় তারজন্য দাবি জানাচ্ছি। এই ভাষাভাষি মানুষের সংখ্যা ভারতবর্ষে প্রায় সাড়ে ৩ কোটি। তাই অতি সত্বর বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে সাঁওতালি, মুন্ডারি এবং কুর্মালি ভাষায় যাতে পঠন-পাঠনের ব্যবস্থা করা যায় এবং এদেরকে বাঁচানো যায় তারজন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী রাইচরণ মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জনস্বাস্থ্য ও কারিগরি বিভাগের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বর্ধমান জেলার কেতু গ্রামের দুটি জায়গায় পানীয় জলের জন্য পাইপ লাইন ওয়াটারের বন্দোবস্ত দীর্ঘ ৩ বছর ধরে হয়ে পড়ে আছে। সেখানে জায়গা জমি দেওয়া হয়েছে, ঘরবাড়ি তৈরি হয়েছে, কিন্তু আজ পর্যন্ত সেখানকার মানুষ জল পেল না। এই যে সম্প্রতি খরা গেল তাতে যদি ঐ দুই এলাকায় পাইপ লাইনের জল যেত তাহলে ঐ এলাকার গ্রামের লোক পঞ্চায়েতের উপর নির্ভরশীল হত না এবং পঞ্চায়েতের জহর রোজগার যোজনার টাকা পাইপের জন্য এবং টিউবওয়েলের জন্য খরচ হত না। এর আগে আমি বলেছিলাম, এটা পড়ে না থেকে যাতে দ্রুত রূপায়িত হয় তারজন্য মাননীয় মন্ত্রী মহাশয় চেষ্টা করুন। এর আগেও আমি বলেছিলাম যাতে করে এগুলো চালু হয়, কিন্তু জানি না, এগুলো চালু হবার পথে কোথায় বাধা আছে। যাতে এটা দ্রুত চালু হয় তারজন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** অনুপস্থিত।

**শ্রী বীরেন ঘোষ ঃ** মিঃ স্পিকার স্যার, বর্ধমানের একটি গ্রামে দুইজন মহিলার উপর সি.পি.এম.এর অত্যাচার শিরোনামে যে অসত্য রিপোর্ট সংবাদপত্রে বেরিয়েছিল সেই ঘটনার উপর একজন কংগ্রেস সদস্য গতকাল সভায় উল্লেখ করেছেন। উক্ত গ্রামটি আমার নির্বাচন কেন্দ্রের অন্তর্ভুক্ত। সেখানকার ঘটনাকে বিকৃত করে উল্লেখ করা হয়েছে। এইরকম কোনও ঘটনা সহজপুর গ্রামে ঘটেনি, সেখানে মহিলাদের উপর কোনও অত্যাচার হয়নি। ঘটনা যা ঘটেছে সেটা একটা পারিবারিক ঘটনা যার সঙ্গে রাজনীতির কোনও সম্পর্ক নেই। সেখানে বিরোধী কংগ্রেস দলের একটি অংশ ঐ ঘটনার উপর রাজনৈতিক রং চাপাবার চেষ্টা করছেন। ঐ ঘটনার ব্যাপারে ঐ গ্রামে কংগ্রেস নেতা এবং আমরা কালনা থানায় একসঙ্গে গিয়ে ডেপুটেশন দিয়েছি এবং সেখানে আমরা সবাই বলেছি যে, ঐ ঘটনার সঙ্গে রাজনীতির কোনও সম্পর্ক নেই, কিন্তু আজকে মানুষকে বিভ্রান্ত করবার জন্য সর্বৈব অসত্য সংবাদ পরিবেশন করা হচ্ছে। ঘটনার কেন্দ্রে যিনি রয়েছেন তাকে মার্চ মাসে ভৎসনা করা হয়, কিন্তু আমি জানতে চাই, মে মাসের শেষ ভাগে সেখানে কেন কেন্দ্রীয় মন্ত্রী যাচ্ছেন? সেখানে আমাদের এক সি.পি.এম. নেতা তথা মাধ্যমিক শিক্ষককে কংগ্রেসী সমাজবিরোধীরা খুন করেছে। আজকে সেই ঘটনাকে উল্টে দেবার জন্য, সেখানে নতুন করে রাজনৈতিক ফায়দা লুটবার জন্য চেষ্টা করা হচ্ছে। তাই আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে প্রকৃত সত্য উদ্ঘাটনের জন্য এনকোয়ারি দাবি করছি।

[12-20 — 12-30 P.M.]

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি ভয়ঙ্কর ঘটনার প্রতি দৃষ্টি আকর্ষণ করছি মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীর। আমার বিধানসভা কেন্দ্র সবং-এর ৫ নম্বর অঞ্চলে লাড়ো গ্রামে গত ২২ এবং ২৩ তারিখে যে অমানসিক ভয়ঙ্কর ঘটনা ঘটেছে তা না দেখলে বিশ্বাস করা যায় না। মার্কসবাদি কমিউনিস্ট পার্টির সশস্ত্র আক্রমণকারিরা সেখানে বাড়ি লুট, দোকান লুট, পলট্রি লুট করেছে, এমন কি বাড়ির ভাতের হাঁড়ি পর্যন্ত তুলে নিয়ে গেছে লাড়ো গ্রামে। আমার এলাকায় একটি স্কুল ১৫ বছর নির্বাচন করেন নি। সেখানে কংগ্রেসের লোকেরা 'স্কুলে ইমিডিয়েট নির্বাচন করুন' এই দাবির সমর্থনে যখন স্কুলের সামনে গেছেন, তাদের উপর ঐ আক্রমণ হয়েছে। সেখানে তাদের উপর ৪০.০ থেকে ৪৫০ বোমা বৃষ্টি হয়েছে, বাড়ি লুট হয়েছে। এবং তারফলে মৃগাঙ্ক মাইতি বর্তমানে মৃত্যুর সঙ্গে পাঞ্জা লড়ছেন হাসপাতালে। সেখানে বাড়ি, দোকান, পোলট্রি লুট করা হয়েছে। বাড়ির ভাতের হাঁড়ি পর্যন্ত লুট করে নেওয়া হয়েছে। এই ঘটনা ঘটবার ২৮ ঘন্টা পরে সেখানে পুলিশ গেছে, কিন্তু ঐ গ্রামীণ এলাকায় রাস্তা আছে। সবং থানায় খবর দেবার পর পুলিশ গেছে ২৮ ঘন্টা পর। সেখানে সি.পি.এম. এর দুর্বৃত্তরা মহিলাদের নির্যাতন করেছে। এ-ব্যাপারে আপনার মাধ্যমে প্রটেকশন সিক করছি। আমি মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীর হস্তক্ষেপ দাবি করছি। আমি এই দাবি করব যে হাউস থেকে এটা কমিটি করে সেখানে তদন্ত করে দেখা হোক যে কি ধরনের ঘটনা হচ্ছে এবং কি অবস্থা হচ্ছে।

**শ্রী দীপক মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুতর বিষয়ে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মহেশতলা ব্লক আমার নির্বাচনি কেন্দ্রের মধ্যে পুড়ে।

এই ব্লকে ১৪টি গ্রাম পঞ্চায়েত আছে। এটা অত্যন্ত দুঃখের বিষয় যে এখনও পর্যন্ত ঐ ব্লকে একটাও প্রাইমারি হেলথ সেন্টার নেই এবং স্বাভাবিক ভাবে কোন সাবসিডেয়ারি হেলথ সেন্টারও নেই। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে, এই মহেশতলা কলকাতা মিউনিসিপ্যাল কর্পোরেশন এবং বজবজ মিউনিসিপ্যাল কর্পোরেশনের মাঝখানে রয়েছে। শহর নিকটবর্তী এই এলাকায় চিকিৎসার ব্যাপারে সুযোগ-সুবিধা না থাকায় মানুষকে শহরের হাসপাতালে আসতে হয়। এই ব্লক এলাকায় অবিলম্বে একটা প্রাইমারি হেলথ সেন্টার তৈরি করার জন্য অগ্রসর হবেন, এই দাবি আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর কাছে রাখছি।

**শ্রীমতী সন্ধ্যা চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শিক্ষা দপ্তরের একটা পুরানো সার্কুলারের ফলে যে সমস্যার সৃষ্টি হয়েছে সেই বিষয়ে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই সার্কুলারের মাধ্যমে মাধ্যমিক বিদ্যালয়ে একটা শ্রেণীতে পরপর দুই বছর যদি কোনও ছাত্র ফেল করে তাহলে প্রধান শিক্ষক তাকে ট্রান্সফার দেবেন, একথা বলা আছে। প্রথমে এই ধরনের ট্রান্সফার অধিকাংশ স্কুলে দিতেন না। কিন্তু বর্তমানে বিভিন্ন শ্রেণীতে সিটের তুলনায় ভর্তির সংখ্যা বাড়ছে। তারফলে বিদ্যালয়ে কর্তৃপক্ষ স্কুলের মানোন্নয়নের জন্য ভাল ছাত্রদের ভর্তির জন্য আগ্রহী। সেজন্য এই সার্কুলারের মাধ্যমে দুই বছর পরপর যারা ফেল করছে তাদের ট্রান্সফার দিয়ে দিচ্ছে। এরফলে এই দুই বছর পরপর ফেল করা ছাত্রদের তাদের অভিভাবকরা অন্য স্কুলে গিয়ে অ্যাডমিশন করাতে পারছেনা। কারণ সেই স্কুলও দুই বছর পরপর ফেল করা ছাত্রদের ট্রান্সফার দিচ্ছে। এরফলে স্কুল কর্তৃপক্ষের সঙ্গে ম্যানেজমেন্টের এবং ম্যানেজমেন্টের সঙ্গে অভিভাবকদের বিরোধ বাড়ছে এবং কোনও কোনও জায়গায় একটা জটিল অবস্থার সৃষ্টি হয়েছে। আমি একথা বলতে চাই, বামফ্রন্ট সরকার মাধ্যমিক স্তর পর্যন্ত বিনা বেতনে যখন পড়ার সুযোগ করে দিয়ে শিক্ষার প্রসার ঘটাচ্ছেন সেই সময়ে এই সার্কুলার অনুযায়ী বাধ্যতামূলক ট্রান্সফারের ফলে কিছু ছাত্র শিক্ষার সুযোগ থেকে বঞ্চিত হবে এটা হওয়া উচিত নয়। বিষয়টা আমি মাননীয় শিক্ষা মন্ত্রীর বিবেচনার জন্য রাখছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে তফসিলি জাতি ও তফসিলি উপজাতি দপ্তরের মন্ত্রী মহাশয়ের একটি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে, কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকার বিভিন্ন আইনের মাধ্যমে ভারতবর্ষের সংবিধানের অধিকার বলে আমাদের দেশের তফসিলি জাতি ও তফসিলি উপজাতি সম্প্রদায়ের মানুষেরা কিছু বিশেষ সুবিধা ভোগ করেন। যদিও এটা কম তবুও কিছু সুবিধা ভোগ করেন। এই সুবিধা ভোগ করার জন্য সরকার পক্ষ থেকে তাদের পরিচয় পত্র প্রদান করা হয়। কিন্তু দেখা যাচ্ছে যে সেই পরিচয় পত্র সরকার থেকে পেতে গিয়ে তারা নাজেহাল হচ্ছে। আমার জেলার হুগলি মহকুমায় বহু তফসিলি সম্প্রদায়ের লোক পরিচয় পত্র পাবার জন্য সরকারের কাছে আবেদন করেছে। কিন্তু সরকারী দপ্তরে কর্মী কম আছে এই অজুহাতে তাদের পরিচয় পত্র দেওয়া হচ্ছে না।

এতে তফসিলি সম্প্রদায়ের মানুষ খুব অসুবিধার মধ্যে পড়ছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের

কাছে আবেদন করব যে অবিলম্বে তফসিলি সম্প্রদায়ের মানুষকে যে পরিচয় পত্র দেওয়া হয় সরকারের পক্ষ থেকে তার জন্য যে এনকুয়ারি রিপোর্টের প্রয়োজন হয় সেই রিপোর্ট যাতে তাড়াতাড়ি দেওয়া হয় তারজন্য তিনি যেন ব্যবস্থা নেন। এই তফসিলি সম্প্রদায়ের মানুষকে তাড়াতাড়ি পরিচয় পত্র দেওয়া হোক যাতে তারা সুযোগ সুবিধা পেতে পারে।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। রাজ্যের রাস্তা-ঘাটের অবস্থা এমনিতেই খুব শোচনীয়, তার উপর রাস্তার দুই পার্শ্বে বেআইনি বাড়ি তৈরি হচ্ছে, হোটেল রেস্তোঁরা তৈরি হচ্ছে। ফলে রাস্তার দুই ধারে রাস্তার উপর ট্রাক দাঁড়িয়ে থাকছে। হোটেল-রেস্তোঁরা হবার ফলে সমাজ বিরোধীদের দৌরাত্ম বেড়ে যাচ্ছে একদিকে, অন্যদিকে রাস্তার উপর ট্রাক দাঁড়ানোর ফলে নিত্যনৈমিত্যিক দুর্ঘটনা ঘটছে। আমি পূর্তমন্ত্রীকে অনুরোধ করব রাস্তার দুই পার্শ্বে যে বেআইনি বাড়ি তৈরি হচ্ছে এবং হোটেল রেস্তোঁরা তৈরি হয়েছে সেইগুলি অবিলম্বে ভেঙে দেওয়া হোক।

**শ্রীমতী বিলাসী বালা সহিস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা ক্ষেত্রে নীলডি হাসপাতালে ডাক্তার এবং জি.ডি.এ আছে কিন্তু সেখানে কোন ফারমাসিস্ট এবং নার্স নেই। এইগুলি না থাকার ফলে রোগিরা সেখানে যাচ্ছে এবং বিভিন্ন সমস্যার সম্মুখীন হচ্ছে। তাই আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে সেখানে অবিলম্বে ফারমাসিস্ট এবং নার্স নিয়োগ করা হয়।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের কাছে আমার ডোমজুড় কেন্দ্রের ২টি জল প্রকল্পের অবস্থার কথা জানাতে চাই। ৭০ দশকে কোনও জল প্রকল্প লিলুয়া থানার অধীন একসরায় হয়। লক্ষ লক্ষ টাকা খরচ করে ওভ্যরহেড ট্যাঙ্ক করা হয়। কিন্তু সেই ট্যাঙ্কে কোন জল না তুলে সরাসরি পাম্প থেকে যোগান দেওয়া হয়। তারফলে কোনও প্রেসার থাকে না এবং জল পাওয়া যাচ্ছে না। সুতরাং এটা অবিলম্বে পরিবর্তন করা দরকার। দ্বিতীয় হল বালি "ফস"। বালি থানায় বালি ফ্রিঞ্চ এরিয়ায় জল সরবরাহ করার জন্য ডিপ টিউবওয়েল বসানো হচ্ছে এবং সেটা নষ্ট হচ্ছে। ফলে সরকারের এতে টাকা নষ্ট হচ্ছে। কাদের ত্রুটির জন্য এটা হচ্ছে এটা অনুসন্ধান করা দরকার এই দাবি আমি সংশ্লিষ্ট মন্ত্রীর কাছে রাখছি।

**শ্রী শীশ মহম্মদ ঃ** আমি এই ব্যাপারটা আগেও বলেছি এবং আজকেও বলছি। আমাদের এলাকার উপর বি.এস.এফ-এর অত্যাচার দিনের পর দিন বেড়ে চলেছে। এমন কি মদমত্ত অবস্থায় ক্যাম্প থেকে বেরিয়ে এসে বলছে সেলাম আলেকম। আলেকম বললেই এ আদমি কো মারো, মারো বলছে এবং মারতে মারতে ডান্ডা পর্যন্ত ভেঙে দিয়েছে। আমি এই ব্যাপারে অভিযোগ করেছি, এখানেও বলেছি এবং ওদের ক্যাম্পে জানিয়েছিলাম। কিন্তু কোনও প্রতিকার হচ্ছে না। যেরকম অবস্থার সৃষ্টি করে চলেছে তাতে আমার মনে হয় এই এলাকায় শান্তি রক্ষা করা অসুবিধা হয়ে যাবে। চাঁদনিচকের বি.এস.এফ ক্যাম্পে একজন লোককে উলঙ্গ করে মেরেছে। তখন তাদের ট্রেনিং চলছিল। এই অবস্থায় এলাকার হাজার হাজার লোক দেখেছে, দেখে মাথা হেঁট করতে হয়েছে। স্যার, আমরা অসহায়, আমরা যাব কোথায়?

কেন মারছে, মারার কারণ কি, দেশ থেকে কি আমাদের তাড়িয়ে দেবে, আমরা যাব কোথায়? এই ব্যাপারে আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। লর্ড সিনহা রোডে ওদের আই.জি অফিস আছে, সেখানে তাদের ডেকে পাঠানো হোক, এই ব্যাপারে রিপোর্ট নিয়ে অবিলম্বে ওই এলাকার মানুষের উপর বি.এস.এফ যাতে না অত্যাচার করতে পারে তারজন্য ব্যবস্থা নেবার জন্য অনুরোধ জানাচ্ছি।

[12-30 — 12-40 P.M.]

**শ্রী গৌতম রায়চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং আবেদন জানাচ্ছি। বিষয়টি এইরকম—সাক্ষরতা আন্দোলনে আমাদের পশ্চিমবাংলা সফলতার দিকে এগিয়ে চলেছে। সেই অনুযায়ী বর্ধমান জেলা সাক্ষরিত জেলা হিসাবে ঘোষিত হয়েছে। আমার এলাকাতে প্রচুর নতুন ছাত্র-ছাত্রী স্কুলে আসছে। এই বছরে সাক্ষরতা আন্দোলনের ফলে প্রাথমিক বিদ্যালয়ে ভর্তির সংখ্যা অনেক বেশি হচ্ছে। এই কারণে হিন্দী এবং উর্দু ভাষাভাষী বাড়ি থেকে যে সমস্ত শিশু আসছে তাদের ভর্তির ক্ষেত্রে খুব অসুবিধা সৃষ্টি হচ্ছে। বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ। সাক্ষরতার বিষয়টিকে যদি রক্ষা করতে হয় তাহলে এইরকম ড্রপ আউট হলে চলবে না। এটা যারা চাইছে, তারা এই বিষয়ে সাহায্য করবে না। আমি আপনার মাধ্যমে শিক্ষা দপ্তর যাতে হিন্দী-উর্দু প্রাথমিক বিদ্যালয় আমার এলাকায় খোলার ব্যবস্থা করা হয় তারজন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী প্রভাত আচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মারফত স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি বিষয়ের উপরে। মালদহ শহরে আমার কনস্টিটিউয়েন্সিতে চাঞ্চল্যকর ঘটনা ঘটেছে, তার প্রতি আমি তার হস্তক্ষেপ দাবি করছি। এর আগে মালদহ শহরে মারুতি গাড়ি, লাকসারি ট্যাক্সি চালায় যে ছেলেরা তাদের ড্রাইভার সহ রিজার্ভ করে নিয়ে দেওঘর গিয়েছিল। কোন একটা অঞ্চলে ড্রাইভারের মৃতদেহ পাওয়া গেল ৯।৩।৯২ তারিখে। ট্যাক্সি নং ১৬৬০, লাকসারি ট্যাক্সি রিজার্ভ করে ভাড়া করে নিয়ে যায়। দেওঘরের কাছে ড্রাইভারের মৃতদেহ পাওয়া গেল। এখনও সেই ট্যাক্সিটা পাওয়া যাচ্ছে না। ট্যাক্সিটির যে ড্রাইভার ছিল তার নাম দুলাল দাস। তার বাড়ি মালদহ শহরে। তার বয়স ২৪ বছর। সেই ড্রাইভারের মৃতদেহ পাওয়া গেছে। তার সম্পর্কে তার বাবা ডি.জি.র কাছে অ্যাপিল করেছে। তিনি মুখে সহানুভূতির কথা প্রকাশ করেছেন বটে তবে ঘটনার কোনও হদিস করতে পারেন নি। পরপর দুবার আমার এলাকায় এই ঘটনা ঘটার ফলে একটা সন্ত্রাস সৃষ্টি হয়েছে। সুতরাং আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর এই বিষয়ে হস্তক্ষেপ দাবি করছি।

**শ্রী নর্মদা রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে বিচার বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি যখন এই সরকারের প্রথম দিকে আইনমন্ত্রী ছিলেন তখন পশ্চিম দিনাজপুর জেলায় দুটি সাব-রেজিস্ট্রি অফিস খোলার প্রস্তাব দিয়েছিলেন। সেদিন থেকে আজ পর্যন্ত কুশমন্ডি বিধানসভা কেন্দ্রে কুশমন্ডি থানাতে বহুবার ডিস্ট্রিক্ট রেজিস্ট্রি অফিস থেকে ফিগার পাঠানো হয়েছে এবং বহুবার রিমাইন্ডার দেওয়া সত্ত্বেও আজ পর্যন্ত সেখানে

নতুন সাব-রেজিস্ট্রি অফিস খোল হয়নি। ৪০৯৫ মেমো নম্বর, তাং ২৩।৪।৯২তে আবার আই.জি. রেডিস্ট্রেশন আবার ফিগার চাইছেন। ডিস্ট্রিক্ট রেজিস্ট্রি অফিস থেকে যে ফিগার পাঠানো হয়েছে তার নম্বর ৫৮০, তাং ১২।৪।৮৫, আবার ১৮০৭ মেমো নম্বর, তাং ৩।১১। ৮৮তে ফিগার পাঠানো হয়েছে। ঠিক এইভাবে ১৬।৫।৯০ পর্যন্ত দশ বারো বার ফিগার দেওয়া হয়েছে। কিন্তু কুশমন্ডিতে এখন পর্যন্ত কোনও সাব-রেজিস্ট্রি অফিস খোলা হয়নি। আমি আপনার সামনে ফিগার এখানে রাখতে চাইছি। আপনি যখন আইনমন্ত্রী ছিলেন তখন এই প্রস্তাব নেওয়া হয়েছিল কিন্তু এখনও পর্যন্ত কিছু হল না। পশ্চিম দিনাজপুর জেলা দুভাগে ভাগ হওয়ায় এবং কুশমন্ডি দক্ষিণ দিনাজপুরে যুক্ত হওয়ায় কুশমন্ডির মানুষ রেজিস্ট্রি অফিস কালিয়াগঞ্জে চলে যাওয়ায় বুনিয়াদপুর সাব-রেজিস্ট্রি অফিসে এখন অনেক সময় নষ্ট করে এবং অর্থ ব্যয় করে রেজিস্ট্রি করার জন্য যেতে হচ্ছে, তাদের জমি রেজিস্ট্রি করার জন্য যেতে হচ্ছে। প্রতি বছর ৫,৩৩৮ এবং ৫,০৪৮ এইভাবে ডিড হয়। আমলাতান্ত্রিক টালবাহানার জন্য এখানে সাব-রেজিস্ট্রি অফিস খোলা হচ্ছে না। অবিলম্বে এটা চালু করার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী নারায়ণ মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে প্রাণী সম্পদ বিকাশ বিভাগের মাননীয় মন্ত্রীর আমাদের রাজ্যের একটি বিশেষ সমস্যার প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন স্যার, আমাদের রাজ্যে বহু বেকার যুবক পোলট্রি ব্যবসা করে স্বনির্ভর প্রকল্পের মাধ্যমে আর্থিক সাহায্য বা ঋণ নিয়ে জীবিকা নির্বাহ করছে। এমনকি গ্রামের গরিব কৃষকরা পর্যন্ত এই পোলট্রি ব্যবসার জন্য ঋণ নিয়ে হাস মুরগি পালন করে জীবিকা নির্বাহ করছে। সম্প্রতি একটা সমস্যা দেখা দিয়েছে। এই সমস্ত হাস-মুরগির জন্য যে খাবার, যাকে পোলট্রি ফুড বলে তার দাম বৃদ্ধি পাওয়ার ফলে এই পোলট্রি ব্যবসা উঠে যাওয়ার উপক্রম হয়েছে। মাদ্রাজ অন্ধ্রপ্রদেশ থেকে আমাদের রাজ্যে এই মুরগি হাঁসের খাদ্য আমদানি হচ্ছে। আমাদের রাজ্যে এই মুরগি হাঁস প্রভৃতির খাদ্য তৈরি করবার জন্য যে উপাদান তার দারুণ সঙ্কট চলছে। যারফলে ওই উপাদান অন্য রাজ্য থেকে আমদানি করতে হয় এবং এরফলে অন্য রাজ্যে ওই প্রাণী সকলের খাদ্যের দাম যা তার থেকে এই রাজ্যে দাম অনেক বেশি পড়ে যাচ্ছে। এরফলে পোলট্রি প্রায় চালানোই যাচ্ছে না। আমি আপনার মাধ্যমে মাননীয় প্রাণী সম্পদ মন্ত্রীর কাছে অনুরোধ রাখছি যাতে আমাদের রাজ্যে যে ফসল বা শস্য উৎপাদিত হয় তার যে সমস্ত ভুষি ইত্যাদি বেরোয় তার থেকে হাঁস, মুরগির বিকল্প খাদ্য তৈরি করতে পারা যায় কিনা দেখতে এবং এর থেকে বিকল্প খাদ্য উৎপাদন করা গেলে বহু বেকার ছেলে এবং গ্রামের গরিব মানুষের উপকার হবে।

**শ্রী মেহেবুব জাহেদি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, এটি খুবই গুরুত্বপূর্ণ প্রস্তাব মাননীয় সদস্য তুলেছেন। এই মুহূর্তে কিন্তু এই সঙ্কট সর্বভারতীয় সমস্ত ক্ষেত্রে দেখা দিয়েছে। এমন কি অন্ধ্রপ্রদেশ, তামিলনাড়ু এবং অন্যান্য রাজ্যগুলিতে এই পশুখাদ্যের দাম বেড়ে যাবার ফলে পোলট্রির উপরে চাপ পড়েছে এবং পোলট্রির কাজ এগোচ্ছে না। সেইদিক থেকে আমি অন্তত দিল্লিতে গিয়ে সর্বশেষ যে মিটিং হয়েছিল সেই মিটিংয়ে প্রাণী বিকাশ মন্ত্রীর সামনে রেখেছিলেন যে, পশ্চিমবঙ্গে হাঁস, মুরগির খাদ্যের যে উপাদান সেটা এত বেশি হয় না, অন্য রাজ্য থেকে আমদানি করতে হয়। সেই কারণে আমি তার কাছে প্রস্তাব রেখেছিলাম যে, আমাদের খাদ্যের

ব্যাপারে যেমন এফ সি আই আছে তেমনি পশুখাদ্যের ব্যাপারে যদি ফিড কর্পোরেশন সর্ব ভারতীয় ক্ষেত্রে প্রতিষ্ঠিত করা হয় তাহলে এই ফিড কর্পোরেশন থেকে সাবসিডি পেয়ে হাঁস মুরগির খাদ্য তৈরি করা যায়। সেখানে ফিড কর্পোরেশন থেকে ন্যায্য মূল্যে হাঁস, মুরগির খাদ্যের উপাদান যদি পাওয়া যায় তাহলে ভালো হয়। কিন্তু এখনো পর্যন্ত এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারকে বার বার বলা সত্ত্বেও তাদের কাছ থেকে কোনও সুনির্দিষ্ট অভিমত পাই নি। সুতরাং আমি যেমন চেষ্টা করব তেমনি প্রতিটি সদস্যকেও এই ব্যাপারে সচেষ্ট হতে হবে তাহলেই একটা সিদ্ধান্তে আসা যাবে।

**শ্রী ভুপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে তথ্য ও সংস্কৃতি বিষয়ক দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন স্যার, শ্রী সত্যজিৎ রায় আমাদের ভারতরত্ন এবং বিশ্বখ্যাতি লাভ করেছেন। কিন্তু সেই খ্যাতির অনুপ্রেরণা ছিল বনগাঁ মহকুমার ব্যারাকপুরে শিল্পী সাহিত্যিক বিভূতিভূষণ বন্দ্যোপাধ্যায়ের 'পথের পাঁচালি' তার লেখায় ছিল।

[12-40 — 12-50 P.M.]

আপনারা দেখেছেন সেই পথের পাঁচালি দেখিয়ে আজকে বিশ্বখ্যাতি লাভ করেছেন সত্যজিত রায়। সেই সাহিত্যিকের বসতবাটি আপনি যদি দেখেন তাহলে দেখবেন যেখানে তিনি শিক্ষকতা করতেন, সাহিত্যের অনুপ্রেরণা পেতেন ইছামতী নদীর ধারে, সেই ভগ্নাবশেষ বাড়িটির ব্যাপারে আমি আপনার মাধ্যমে তথ্য সংস্কৃতি দপ্তরের মন্ত্রীর কাছে দাবি করছি এবং বাড়িটি সরকার থেকে অধিগ্রহণ করা হোক। অধিগ্রহণ করে গৃহ নির্মাণের ব্যবস্থা করতে হবে এবং সেটিকে রক্ষা করার জন্য আপনারা চেষ্টা করুন এই আবেদন রাখছি।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ সমস্যার ব্যাপারে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বর্তমান শিক্ষাবর্ষে ভর্তি শুরু হয়েছে। আমার বিধানসভা এলাকায় কাটোয়া পৌরসভাতে নবম শ্রেণীতে ভর্তির ক্ষেত্রে একটা গুরুতর সমস্যা দেখা দিয়েছে। আমাদের পৌর এলাকায় ২টি হাইস্কুল ও একটি জুনিয়ার গার্লস হাই স্কুল আছে। কাটোয়া পৌর এলাকার পার্শ্ববর্তী এলাকা থেকে বহু ছাত্রী পড়াশুনা করতে আসে, এখানে নবম শ্রেণীতে ভর্তির জন্য যেহেতু ২টি স্কুল আছে সেইজন্য বাকিরা ভর্তি হতে পারছে না। তাই আমাদের এলাকায় দীর্ঘদিনের দাবি জুনিয়ার হাইস্কুল যেটা আছে তাকে হাইস্কুলে পরিণত করতে হবে, নাহলে বহু ছাত্রী ভর্তি হতে পারছে না। তাই আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর কাছে আবেদন করছি জুনিয়ার হাইস্কুলটিকে হাইস্কুলে উন্নীত করার জন্য সত্বর যাতে ব্যবস্থা নেওয়া হয় তারজন্য আবেদন রাখছি।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উলুবেড়িয়া মহকুমা হসপিটালে প্রায় ২শোর মতন বেড আছে, প্রায় ৩শোর মতন রুগী ভর্তি থাকে। আউটডোরে ৩শো থেকে ৪শোর মতন রুগী হয়। এমারজেন্সিতেও সাপে কামড়ানো, কুকুরে কামড়ানোর রুগী আসে। সেখানে স্যালাইন নেই কুকুরে কামড়ানো, সাপে কামড়ানোর ইঞ্জেকশন নেই, এবং হসপিটালের রুগীরা কোনও ঔষধপত্র পাচ্ছেন না

আমি মাননীয় মন্ত্রীর কাছে এই ব্যাপারে যোগাযোগ করেছি উলুবেড়িয়া সাবডিভিসনের এই হসপিটালে মেদিনীপুর থেকে ২৪ পরগনা থেকে রুগীরা ভর্তি হতে আসে, এই হসপিটালটি হচ্ছে নিয়ারেস্ট উলুবেড়িয়া স্টেশন, এখানে রেল-এর যত অ্যাক্সিডেন্ট কেস হয় সমস্ত কেসগুলিই এখানে এসে ভর্তি হয়। এই উলুবেড়িয়া সাব-ডিভিসন্যাল হসপিটালে এক্স-রে প্লেট নেই, কোনওরকম ঔষধপত্র নেই। গত ১৫ বছর ধরে আমরা বামফ্রন্ট সরকার আছি, মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব নিজে চোখে হসপিটালটি পরিদর্শন করে আসুন এবং এটাকে যাতে উন্নত করা যায় তারজন্য আমি আপনার মাধ্যমে আবেদন জানাচ্ছি।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় স্পিকার মহাশয়, একটি গুরুত্বপূর্ণ ব্যাপারে আমি পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। হাওড়া জেলার দুইলা এবং পাঁচপাড়া অঞ্চলে ইন্ডিয়ান অয়েল কর্পোরেশনের মৌরি গ্রামের ডিপোর কাছে পূর্ত দপ্তরের রাস্তা আন্দুল রোডের পাশে, আমি শুনেছি সমাজবিরোধীরা পূর্ত দপ্তরের জমিগুলি দখল করছে। এবং মোটা টাকার বিনিময়ে সেইগুলিকে বিক্রি করে দিচ্ছে, সেখানে দোকান হচ্ছে, এই ব্যাপারে স্থানীয় জনসাধারণের পক্ষ থেকে থানাতে জানানো হচ্ছে কিন্তু থানা থেকে কোনও অ্যাকশন নেওয়া হয়নি। আরও গুরুত্বপূর্ণ বিষয় হচ্ছে দ্বিতীয় হুগলি সেতুর যে মূল রাস্তা সেটা ঐখান দিয়ে যাবে, সেই রাস্তা চওড়া করার পরিকল্পনা নেওয়া হচ্ছে। সম্প্রতি রাস্তার কাজ শুরু হবে তাই বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ। তাই এই ব্যাপারে যাতে যতশীঘ্র ব্যবস্থা নেওয়া যায় তারজন্য আমি আপনার মাধ্যমে পূর্ত দপ্তরের মন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুতমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। অবশ্য আমি যে ব্যাপারটা উল্লেখ করছি সেটা এর আগে একজন সদস্য উল্লেখ করেছেন। সম্প্রতি বিদ্যুত পর্ষদ থেকে জেলায় জেলায় যে নির্দেশনামা গেছে তাতে বলা হয়েছে সেচ দপ্তরের সাথে যুক্ত যে সমস্ত পাম্পসেটগুলিতে বিদ্যুত দেওয়া হয় তার ট্রান্সফর্মার ও তার চুরি গেলে ৫০ পারসেন্ট টাকা চাষিদের দিতে হবে। এই ব্যাপারটা নিয়ে একটা চাঞ্চল্যকর অবস্থার সৃষ্টি হয়েছে। যেখানে একটা বামপন্থী গভর্নমেন্ট চলছে সেখানে এই নির্দেশনামা কোন বিপ্লবীয়ানার পরিচয় দেয়? আপনার মাধ্যমে তাই বিদ্যুত মন্ত্রীর কাছে আবেদন রাখছি যাতে এই সর্বনাশা, জনস্বার্থ বিরোধী নির্দেশনামা প্রত্যাহার করা হয়।

**শ্রী লক্ষ্মীরাম কিসকু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত দু'মাস আগে আমার বিধানসভা এলাকায় বাগনান-বারাসাত রুটে সি.এস.টি.সি একটি বাস চালু করে। কিন্তু এই বাসটি এখন বন্ধ হয়ে গেছে। এই বাসটি যাতে আবার পুনরায় চালু করা হয় তারজন্য আমি আবেদন জানাচ্ছি।

**শ্রী তোয়াব আলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার সূতী দু নং ব্লকের লোকেরা চার মাস ধরে প্রাথমিক চিকিৎসা থেকে বঞ্চিত। ১লা ফেব্রুয়ারি মহিষাদল হাসপাতালে ডাক্তার অমল সর্দার ওষুধ পাচারের সঙ্গে যুক্ত কয়েকজন গুন্ডাকে ধরে ও ওষুধ পাচার বন্ধ করে দেয়। তারপর

নৃশংসভাবে সেই ডাক্তারকে খুন করা হয় এবং সেই খুনের পর থেকে প্রায় চার মাস যাবৎ হাসপাতালটি টোটালি বন্ধ হয়ে আছে ও এলাকার মানুষরা চিকিৎসার কোনও সুযোগ পাচ্ছে না। তাই আমাদের দাবি অবিলম্বে এই হাসপাতালটিকে চালু করতে হবে এবং মাঠের মাঝে এই হাসপাতালটি অবস্থিত হওয়ায় এখানে নিরাপত্তার কোনও ব্যবস্থা নেই। কাজেই এই এখানে নিরাপত্তার ব্যবস্থা করা হোক ও হাসপাতালটিকে ঔরাঙ্গাবাদ ব্লক হাসপাতালে রূপায়িত করা হোক।

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বজবজ ওরিয়েন্ট জুটমিলে এফ.সি.আইয়ের একটা গোডাউন আছে। সেখানে ১৯৮৮ সাল থেকে প্রায় ২৫ হাজার টন গম পড়ে আছে। সেই গম আজকে খাদ্যের অনুপোযোগী হয়ে গেছে দীর্ঘদিন পড়ে থাকার ফলে। এটা পড়ে থাকার কারণটা আমি বুঝতে পারছি না। কারণ এর আর্থিক মূল্য প্রায় ১৪ কোটি টাকা। রেশনে সময়মতো বা নিয়মিত খাদ্যদ্রব্য সরবরাহ করা যাচ্ছে না, এইরকম সময় প্রায় ২৫ হাজার টন গম নষ্ট হচ্ছে। তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের মাধ্যমে কেন্দ্রীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। জানিনা এখানে রাজ্য সরকারের কোনও ক্রটি আছে না কেন্দ্রীয় সরকারের কোনও ক্রটি আছে।

**শ্রী অরুণ গোস্বামী ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী আব্দুস সালাম মুন্সী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিচার ও আইন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলার বেথুয়াডহরী সাব-রেজিস্ট্রি অফিসে মাসের পর মাস দলিল লেখার কাজ বন্ধ হয়ে আছে। কপি রাইটার অ্যাশোসিয়েশনের লোকেরা বিভিন্ন দাবি দাওয়ার ভিত্তিতে ও সরকার নির্ধারিত ফির থেকেও বেশি ফির দাবিতে ঐ সাব-রেজিস্ট্রি অফিসটি বন্ধ করে রেখেছে। যার ফলে কালিগঞ্জ, নাকাশিপাড়া ও ঐ অঞ্চলের লোকেরা জমি ক্রয়-বিক্রয় বা দলিল লেখার কাজ করতে পারছেন না। এই ব্যাপারটা যাতে অবিলম্বে দূর হয় এবং দলিল লেখার কাজ যাতে তাড়াতাড়ি শুরু হয় তারজন্য আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[12-50 — 1-00 P.M.]

**শ্রী বিশ্বনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্তমানে আমরা লক্ষ্য করছি যে আমাদের পশ্চিমবঙ্গ সরকার সরকারি বাস পরিচালনার ক্ষেত্রে অত্যন্ত এবং সাংঘাতিক ভালো ব্যবস্থা করেছেন। এরফলে উত্তরবঙ্গে রাষ্ট্রীয় পরিবহনের বাস অত্যন্ত প্রত্যন্ত এলাকা পর্যন্ত যাতায়াত করছে। কিন্তু এই সমস্ত ডিপোতে এক শ্রেণীর কর্মচারী আছেন যারা ইচ্ছাকৃতভাবে এই সরকারকে হেনস্থা করবার জন্য বাসগুলি ঠিকভাবে না দেখার জন্য বাসগুলি খারাপ হয়ে যাচ্ছে এবং বাসগুলি বসে যাচ্ছে। গত দুই দিন ধরে দেখছি কলকাতা ঝাড়গ্রাম এই রুটে যে বাস দেওয়া হয়, অবশ্য রোটেশন অনুযায়ী চলে কিন্তু খারাপ হয়ে যাচ্ছে। বাসগুলি বহরমপুর পর্যন্ত আসে

অথবা মাঝপথে থেমে যাচ্ছে। যাত্রী সাধারণের নাজেহাল অবস্থার মধ্যে পড়তে হচ্ছে। ঝাড়গ্রাম, নবগ্রামের প্যাসেঞ্জাররা এর উপর প্রত্যাশী এবং নির্ভরশীল। নিত্য এইরকম হওয়ার ফলে যাত্রীদের মনে হতাশা দেখা দিয়েছে। আমি আশা করছি আগামী দিনে সুষ্ঠুভাবে চলবে এবং যাত্রীদের হয়রানি হতে হবে না। আমি এই ব্যাপারে অবিলম্বে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নন্দদুলাল মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। আমার বিধানসভা কেন্দ্র বাঁকুড়া জেলার ইন্দাস। ইন্দাস হতে রসুলপুর পর্যন্ত একটি পি.ডব্লু.ডির রাস্তা আছে, রাস্তাটি অবস্থা অত্যন্ত শোচনীয়। এটি দীর্ঘদিন ধরে অকেজো হয়ে পড়ে আছে। যান চলাচলের ক্ষেত্রে খুব অসুবিধা হচ্ছে এবং যে কোনও সময়ে দুঃর্ঘটনা ঘটতে পারে। দু, তিনদিন বৃষ্টি হওয়ার ফলে রাস্তায় জল জমে আছে। বে-সরকারি বাসগুলি বন্ধ হয়ে যাচ্ছে এবং খারাপও অনেক সময় হচ্ছে। বাস মালিকরা বলছেন যে, আগত বর্ষায় তারা বাস চালাবেন না। ইন্দাস এলাকার মানুষরা বাঁকুড়া বা বর্ধমান যাওয়া আসা করেন। সুতরাং বাস বন্ধ হয়ে গেলে তাদের যাওয়া আসার খুবই অসুবিধা হবে। আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীর কাছে অনুরোধ করছি অবিলম্বে যাতে এই রাস্তাটির সংস্কার এবং মেরামত করা হয়। এই দাবি আমি জানাচ্ছি।

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আমরা বেশ কিছুদিন ধরে লক্ষ্য করছি, যে কলকাতা হাইকোর্টে বার অ্যাশোসিয়েশনের পক্ষ থেকে একটা অভিযোগ তোলা হচ্ছে কলকাতা হাইকোর্টে যে পরিমাণ জাজ থাকা দরকার সেই পরিমাণে জাজ নেই। ৫০ জন জাজ থাকা উচিত কিন্তু আছেন ৩৭ জন। বহু মামলা এমনিতেই জমে আছে। জাজ অ্যাপয়েন্টমেন্ট না দেবার জন্য মামলা জমে যাচ্ছে। কাজেই আমি আপনার মাধ্যমে দাবি জানাচ্ছি এবং দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই এতে লস অফ জাজমেন্ট ডেজ হচ্ছে। এই ক্ষেত্রে সরকার পদক্ষেপ গ্রহণ করুন এবং শুধু হাইকোর্টে নয় এরসঙ্গে সঙ্গে ডিস্ট্রিক্ট পর্যায়েও বহু পদ খালি আছে। এইগুলি পূরণ করবার জন্য আমি দাবি জানাচ্ছি যাতে মানুষ সুবিচার পায়।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, শালার থানার অন্তর্গত রাজবাড়ি আছে। সেখানে প্রচুর দেবোত্তর সম্পত্তি আছে কিন্তু সেই দেবোত্তর সম্পত্তি রাজবাড়ির মালিকরা বে-আইনিভাবে বিক্রি করে দিচ্ছে। আমরা এর বিরুদ্ধে বিভাগীয় অফিসারদের কাছে দরখাস্ত করেছিলাম, কিন্তু কোনও ফল হয়নি। গ্রামের লোকেরা কোর্টে কেস করেন এবং ১৪৪ ধারা জারি করা হয়। রাজবাড়ির মালিক পুলিশের সঙ্গে যোগসাজসে আমাদের মিথ্যা মামলায় ১০৭ ধারায় হাজতে পুরে দেয়। আমরা প্রতিবাদ করেছিলাম। কিন্তু কিছু হয়নি। ভূমিরাজস্ব দপ্তরের মন্ত্রীর কাছে এবং স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি দোষী পুলিশের বিরুদ্ধে শাস্তির ব্যবস্থা করা হোক এবং বে-আইনিভাবে যাতে আর জমি না বিক্রি করতে পারে তার ব্যবস্থা করা হোক।

**শ্রী কমলেন্দু সান্যাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি

আপনার মাধ্যমে মাননীয় ক্ষুদ্র সেচ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার নির্বাচনি কেন্দ্র তেহট্ট এক ও দু নং পঞ্চায়েত সমিতির এলাকার বেশকিছু জায়গায় অগভির নলকূপ এবং গুচ্ছ নলকূপ এবং কিছু জায়গায় নদী সেচ প্রকল্পের মোটর হয় চুরি হয়ে গিয়েছে না হয় পুড়ে গিয়েছে। দীর্ঘদিন ধরে কৃষকরা ঘোরাঘুরি করেও কোনও ব্যবস্থা হচ্ছে না। অদ্ভুত ব্যাপার স্যার, সেখানে কর্মচারীরাও যান না। সেখানে ট্যাক্স কমে যাচ্ছে। একদিকে এই অবস্থা অপর দিকে সেখানকার কর্মিরা মাসের পর মাস ঠিক মাহিনা পেয়ে যাচ্ছে। আমার স্যার, বিষয়টি এইরকম করে বলতে ইচ্ছা করছে মোটর পুড়িলে অথবা হইলে চুরি, অফিসে চাষিরা বৃথা করে ঘোরাঘুরি। কিছু গভির, অগভির এবং আর.এল.আই.স্টাফ কর্মক্ষেত্রে যায়না অথচ মাস গেলে শুধু অফিসে আসে তুলে নিতে মাস মাহিনা। এমন করিয়া কতদিন আর ছোট সেচ খাবে মার, ক্ষুদ্র সেচের মন্ত্রী মহাশয় দৃষ্টি দেবেন কি স্যার?

**শ্রী দেওকিনন্দন পোদ্দার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত কয়েকমাস ধরে জোড়াসাঁকো রেশন অফিসে যে দুর্নীতি চলছে সে সম্বন্ধেই আমি দৃষ্টি আকর্ষণ করব। স্যার, মাসের পর মাস সেখানে প্রার্থীদের রেশন কার্ড দেওয়া হচ্ছে না। আপনি জানেন স্যার, রেশনকার্ড আজকে নেসেসিটি অব দি লাইফ হয়ে গিয়েছে। টেলিফোন চাইতে গেলে, পাসপোর্টের অ্যাপ্লিকেশন করতে গেলে এবং এমন কি গ্যাসের জন্য দরখাস্ত করতে গেলেও রেশনকার্ডের প্রয়োজন হয়। কিন্তু সেই রেশনকার্ড সেখানে দেওয়া হচ্ছে না। দলীয় রাজনীতির জন্য আমি কংগ্রেসের এম.এল.এ. বলে দেওয়া হচ্ছে না, নাকি অন্য কোন দুর্নীতি সেখানে আছে যারজন্য রেশনকার্ড দেওয়া হচ্ছে না সেটা তদন্ত করে দেখা দরকার। স্যার, ভিজিলেন্সের তদন্ত হলে দেখতে পাবেন সেখানে ডিসেম্বর, জানুয়ারি, ফেব্রুয়ারি মাসের দরখাস্ত পেন্ডিং পড়ে আছে অথচ মার্চ, এপ্রিল, মে মাসের দরখাস্তের রেশনকার্ড ইস্যু করা হয়েছে। জানুয়ারি, ফেব্রুয়ারি মাসের দরখাস্ত করা প্রার্থিদের ক্ষেত্রে এনকোয়ারিও হচ্ছে না, রেশনকার্ড ও দেওয়া হচ্ছে না। গত ২১ তারিখে আমি তিনটি চিঠি তিনজন প্রার্থিকে দিয়েছিলাম কিন্তু সেই রেশন অফিস বা রেশনিং অফিসার সেটা জমা নিতে চাননি। স্পর্ধা দেখুন সরকারি অফিসারের যে আমাদের চিঠি জমা নিতে রিফিউজ করেছে এবং বলেছে যা করা আছে তোমার এম.এল.এ.কে বল করতে, রেশনকার্ড দেব না, চিঠিও রিসিভ করব না। আমি স্যার, চিঠিটা টেবিলে আপনার কাছে দিচ্ছি, রসিদ দিতে পারছি না। আপনার কাছে আমার অনুরোধ, আপনি খাদ্যমন্ত্রীকে নির্দেশ দিন ভিজিলেন্স দিয়ে এর তদন্ত করানোর জন্য।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে বিদ্যুত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, যদিও আজকে বিদ্যুতের বাজেট আছে তবুও আমি বিদ্যুতমন্ত্রীর দৃষ্টি এ বিষয়ে আকৃষ্ট করছি। স্যার, গ্রামীণ বিদ্যুত প্রকল্পগুলি আজকে ব্যর্থতায় পর্যবসিত হচ্ছে। এটা যে ব্যর্থতায় পর্যবসিত হচ্ছে তারই একটা জ্বলন্ত উদাহরণ আমি তুলে ধরছি। আমার বিধানসভা কেন্দ্র নন্দীগ্রামে একটি সাব স্টেশনের কাজ শুরু হয়েছিল ১৯৮৭ সালে। ১৯৮৭ সালে যে অবস্থায় আরম্ভ হয়েছিল আজ ১৯৯২ সালেও সেই অবস্থাতেই আছে, তার অগ্রগতি ঘটে নি। স্যার, আমরা জানি, বিদ্যুতের কোনও প্রকল্প শুরু করার আগে তার প্রিকনডিশন হচ্ছে সাব স্টেশন চালু করতে হয়, তারপর সাপ্লাই

স্টেশন এবং তারপর কনজিউমারদের ঘরে মিটার বসাতে হয়। এটা না করার ফলে আজ সেখানে গ্রামীণ বিদ্যুত প্রকল্প ব্যর্থতায় পর্যবসিত হচ্ছে। আজকে বিদ্যুতের ব্যাপারে অনেক কথা হবে জানি তবে এই সাবস্টেশনের কাজ যাতে অবিলম্বে শেষ করা হয় তারজন্য আমি দাবি রাখছি।

**শ্রী মৃণালকান্তি রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আর মাস দেড়েক পরেই ইলিশ মাছ থেকে শুরু করে বিভিন্নরকম সামুদ্রিক মাছ ধরার জন্য মৎস্যজীবীরা দিঘার শঙ্করপুর হারবার থেকে মাছ ধরতে যাবে। সেখানে আড়াই হাজার তিন হাজার লঞ্চ, ট্রলার প্রবেশ করে। এই মৎস্য বন্দর থেকেই তারা তেল নেয় এবং অন্যান্য সরঞ্জাম নেয়। কিন্তু দেখা যাচ্ছে এই মৎস্য বন্দরে ঢোকার মুখটাতে পলি পড়ে উঁচু হয়ে গেছে। যারফলে ট্রলার এবং লঞ্চ, তারা কেবল মাত্র জোয়ারের সময় ঢুকতে এবং বেরোতে পারে। সুতরাং আমার দাবি এই পলিটাকে অবিলম্বে যাতে সরানো হয়, তা নাহলে লঞ্চ, ট্রলার ঢুকতে বেরোতে পারবে না এবং মৎস্যজীবীদের প্রচুর ক্ষতি হবে। এই ব্যাপারে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রঞ্জিতকুমার পাত্র :** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার বেলদা থানার অন্তর্গত খাকুড়দা গ্রামের তফসিলি সম্প্রদায়ভুক্ত হাবলু খড়াই এর একমাত্র কন্যা আট বছরের রাণু খড়াই রাতে তার দিদিমার কাছে ঘুমিয়েছিল। রাত প্রায় ১২ টার সময় ঐ গ্রামের সমাজবিরোধী রাম বারিক মদ্যপ অবস্থায় ঘরে ঢুকে ঘুমন্ত ঐ নাবালিকা রাণুকে পাশের জঙ্গলে তুলে নিয়ে গিয়ে তাকে ধর্ষণ করে এবং মৃতপ্রায় অবস্থায় ফেলে পালিয়ে যায়। স্থানীয় জনসাধারণ বেলদা থানায় ডেপুটেশন দেয় ধর্ষণকারিকে গ্রেপ্তার করার জন্য এই সম্পর্কে মামলা হয় কিন্তু আসামি এখনও পর্যন্ত বাইরে ঘুরে বেড়াচ্ছে। রাণু খড়াই এখন মেদিনীপুর সদর হাসপাতালে মৃত্যুর সঙ্গে পাঞ্জা কষছে। পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকারের রাজত্বে এই ধরনের ঘটনা বামফ্রন্ট সরকারের ভাবমূর্তিকে কালিমালিপ্ত করতে পারে। তাই আমি দাবি করছি, দ্রুত অপরাধীকে গ্রেপ্তার করা হোক ও ঐ অপরাধীর সঙ্গে স্থানীয় পুলিশের কোনও যোগসাজস আছে কি না তা দেখা হোক ও প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হোক। ধর্ষিতা রাণু খড়াই এর পরিবারবর্গকে সরকারের তরফ থেকে আর্থিক সাহায্য ও নিরাপত্তা দেওয়ার ব্যবস্থা করা হোক।

**শ্রী ব্রজগোপাল নিয়োগি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় রাখতে চাই। প্রাকৃতিক দুর্যোগের সময় গত শুক্রবার ২২ তারিখ সকাল ১২টা ৪৫ মিনিটের সময় বাজ পড়ে চন্দননগর এর টেলিফোন এক্সচেঞ্জের যন্ত্রপাতি বিকল হয়ে যায়। আজ পর্যন্ত ঐ এলাকার এক্সচেঞ্জের আওতায় সমস্ত টেলিফোন বিকল হয়ে পড়ে রয়েছে। গতকাল এস.ডি.ও. আমাকে জানিয়েছেন মেরামতির চেষ্টা হচ্ছে। এরফলে প্রশাসনের কাজ ব্যাহত হচ্ছে। অনেক চেষ্টা সত্ত্বেও আজ পর্যন্ত সমস্ত টেলিফোন বিকল হয়ে রয়েছে। সেইজন্য আমি আপনার মাধ্যমে ক্যালকাটা টেলিফোনের কর্তৃপক্ষ এবং কেন্দ্রীয় সরকারের টেলি কমিউনিকেশন বিভাগের কাছে সত্বর ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ জানাচ্ছি, কারণ পাঁচ

ছয়দিন হয়ে গেল এখনও পর্যন্ত ঐ সব এলাকার টেলিফোন বন্ধ হয়ে রয়েছে। এই বিষয়ে ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী প্রবোধচন্দ্র পুরকায়েত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাধ্যমিক এবং প্রাথমিক শিক্ষামন্ত্রীর. একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্র কুলতলিতে একটা জুনিয়ার হাই স্কুল আছে, যার নাম ঘাটিহানিয়া জুনিয়ার হাই স্কুল। সেখানকার ছাত্রছাত্রির সংখ্যা প্রায় ৩০০ থেকে ৪০০ এবং বেশির ভাগ তফসিলি সম্প্রদায়ের ছাত্রছাত্রি সেখানে পড়াশুনা করে। ওখানে সব তফসিলি সম্প্রদায়ের লোক বাস করে। ১৩/১৪ কিলোমিটারের মধ্যে সেখানে কোনও হাইস্কুল নেই। যারফলে ঐ স্কুলের ছাত্রছাত্রিরা ৮ম শ্রেণী পর্যন্ত পড়াশুনা করার পর আর পড়াশুনা করার সুযোগ পায় না। সুতরাং আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর কাছে অনুরোধ করছি এবং জুনিয়ার হাইস্কুলকে ১০ম শ্রেণীর স্কুলে পরিণত করা হোক, হাই স্কুলে পরিণত করা হোক। এবং ঐ এলাকার ছাত্রছাত্রিদের উচ্চ শিক্ষা লাভের সুযোগ দেওয়া হোক।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। যদিও বিষয়টি জনস্বাস্থ্য সংক্রান্ত তবুও আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের ডুয়ার্স এলাকায় ব্যাপক ম্যালেরিয়ার আক্রমণের ব্যাপারে আমি মাননীয় প্রশান্ত শূর মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করেছিলাম। উনি আমাকে বিষয়টি লিখিতভাবে চিঠি দিয়ে জানাতে বলেছিলেন। আমি ওকে জানিয়েছিলাম এবং উনি আমাকে বলেছিলেন, 'সি.এম.ও.এইচ.-কে যথাযথ ব্যবস্থা নেওয়ার জন্য জানিয়ে দিয়েছেন। আমি গত শনিবার এবং রবিবার দু'দিন ধরে ব্যাপক এলাকা ঘুরে অনুসন্ধান করে দেখেছি। সর্বত্র ম্যালেরিয়ার আক্রমণে মানুষ আক্রান্ত, বিশেষ করে শিশুরা, অথচ কোনও ব্যবস্থা দূরের কথা ডি.ডি.টি. স্প্রে পর্যন্ত শুরু হয়নি। ইতিমধ্যেই ওখানে শ্রীনাথপুর চা-বাগান এবং মহাবির কলোনিতে তিনজন শিশুর মৃত্যু হয়েছে এবং মাঝের-ডাবরের বিভিন্ন অঞ্চলে আরও তিনজন শিশুর মৃত্যু হয়েছে। যদিও জলপাইগুড়ি জেলা স্বাস্থ্য কর্তৃপক্ষ এই সমস্ত মৃত্যুগুলিকে ম্যালেরিয়া জনিত মৃত্যু বলে স্বীকার করছেন না, তারা বলছেন, প্লীহা বৃদ্ধির জন্য এবং ম্যাল নিউট্রেশনের জন্য মৃত্যু হয়েছে। এইভাবে তারা মৃত্যুর কারণ হিসাবে নানান যুক্তি দেখাচ্ছেন। এমতাবস্থায় স্বাস্থ্য দপ্তরের মাধ্যমে মুখ্যমন্ত্রী যাতে ওখানে ম্যালেরিয়া প্রতিরোধের জন্য এবং আক্রান্তদের উপযুক্ত চিকিৎসার জন্য ব্যবস্থা গ্রহণ করেন তারজন্য আমি বিষয়টির প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ওখানে অবিলম্বে চিকিৎসার জন্য কলকাতা থেকে একটা মেডিক্যাল টিম পাঠানো প্রয়োজন, সে ব্যবস্থা করার জন্যও আমি তাকে অনুরোধ করছি। গত বছর এই সময়ে আমাদের জলপাইগুড়ি জেলায় ম্যালেরিয়া রোগে ব্যাপক সংখ্যক মানুষের মৃত্যু ঘটেছিল। জলপাইগুড়ির টোটোপাড়ায় আজ চার বছর একটা হাসপাতাল প্রতিষ্ঠিত হয়েছে, কিন্তু এখনো পর্যন্ত সেখানে কোনও ডাক্তার যায় নি। টোটোরাও আজকে ম্যালেরিয়ায় আক্রান্ত। টোটোরা আমাদের দেশে সবচেয়ে কম সংখ্যক মানুষের প্রজাতি। টোটোরা নির্মুল হয়ে যাক এটা নিশ্চয়ই আমাদের অভিপ্রেত নয়। অন্তত তাদের রক্ষা করার জন্যও অবিলম্বে ওখানে মাননীয় মুখ্যমন্ত্রী ব্যবস্থা নিন যাতে তারা ম্যালেরিয়ার আক্রমণে নির্মূল না হয়ে যায়।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আজকে বাংলাদেশের দ্বিতীয় নির্বাচিত প্রধানমন্ত্রী এবং প্রথম মহিলা প্রধানমন্ত্রী বেগম খালেদা জিয়া ভারতবর্ষে আসছেন। আমরা নিশ্চয়ই আমাদের পক্ষ থেকে এবং নিশ্চয়ই আমাদের এই বিধানসভার পক্ষ থেকে বেগম খালেদা জিয়াকে ভারতবর্ষে অভ্যর্থনা এবং স্বাগত জানাব। বেগম খালেদা জিয়া যাতে পুরো একটা বেলা কলকাতায় কাটাতে পারেন তারজন্য রাজ্য সরকারের পক্ষ থেকে তাকে অনুরোধ করা হয়েছিল। কিন্তু তার অত্যন্ত কর্মব্যস্ত কর্মসূচির জন্য তার পক্ষে তা করা সম্ভব হচ্ছে না। তাই দেখা যাচ্ছে যে, তিনি এক ঘন্টার জন্য ফেরার পথে কলকাতায় থাকবেন এবং রাজ্য সরকারের পক্ষ থেকে মুখ্যমন্ত্রী তারসঙ্গে দেখা করবেন। আমাদের কংগ্রেস দলের পক্ষ থেকে সিদ্ধার্থবাবু তারসঙ্গে পাঁচ মিনিটের সৌজন্যমূলক সাক্ষাতকারের সময় চেয়েছেন। জানি না তিনি এখন সময় পাবেন কিনা! কিন্তু বেগম খালেদা জিয়ার সফর নিয়ে একটা ব্যাপারে অনিশ্চয়তা দেখা দিয়েছে। আগে কাগজে দেখেছিলাম বেগম সাহেবার সঙ্গে মুখ্যমন্ত্রীর দুটো বিষয়ে কথা হবে। প্রথমত সাগরদীঘি তাপ বিদ্যুত কেন্দ্রের জন্য বাংলাদেশের গ্যাস পাওয়া যাবে কিনা সে ব্যাপারে মুখ্যমন্ত্রী তাকে বলবেন। এবং মুখ্যমন্ত্রী হয়ত আশা করেছিলেন তিনবিঘা চুক্তি রূপায়ণে তিনি যেভাবে উদ্যোগ নিয়েছেন তাতে বেগম খালেদা জিয়া খুশি হবেন এবং গ্যাস দিতে রাজি হবেন। এখন এই ব্যাপারটা বোঝা যাচ্ছে না। সম্প্রতি মুখ্যমন্ত্রী একটা বিবৃতি দিয়েছেন, যে, বেগম খালেদা জিয়ার সঙ্গে তার কোনও রাজনীতি নিয়ে আলোচনা হবে না, তিনি তা করবেন না। শুধু মাত্র সৌজন্যমূলক সাক্ষাৎ করবেন। আর একটা প্রশ্ন আগে সংবাদপত্রে দেখেছিলাম, এবারে সেটাও দেখলাম না—বাংলাদেশ সরকারের পক্ষ থেকে বাংলাদেশে মুখ্যমন্ত্রীর যে জমিদারি আছে তা তাকে ফিরিয়ে দেওয়ার ব্যবস্থা হবে বা ক্ষতিপূরণ দেওয়া হবে। মুখ্যমন্ত্রীর এই ব্যক্তিগত ব্যাপারটা নিয়ে বেগম খালেদা জিয়ার সঙ্গে তার কি আলোচনা হয় তা আমাদের জানা দরকার। কারণ উনি বলেছেন, 'রাজনীতি নিয়ে আলোচনা করব না।' তাহলে কি উনি ওর ঐ ব্যক্তিগত সমস্যা নিয়ে আলোচনা করবেন? এটাই আমি ওর কাছে জানতে চাই।

[1-10 — 1-20 P.M.]

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে পৌর এবং নগর উন্নয়ন দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আমি তার কাছে একটা বিশেষ ঘটনার কথা জানতে চাইছি। ধাপা ট্যাংরা অঞ্চলে কলকাতা কর্পোরেশনের যে ৫৮ নং ওয়ার্ড আছে, সেখানে এক বিঘার ওপর একটা পুকুর ভরাট করে বিক্রি হতে চলেছে। পৌর নির্বাচনের সময় সেখানকার পৌর-পিতা সুধীর কর মহাশয় বলেছিলেন, ঐ পুকুর ভরাট করে তিনি ওখানে একটা পার্ক করে দেবেন। স্থানীয় জনসাধারণের দাবিও ছিল তাই। গত কয়েকদিন ধরে দেখা যাচ্ছে সেখানকার কিছু সমাজবিরোধী সরাসরি সেখানকার যিনি লোকাল কমিটির মেম্বার আছেন তার সহযোগিতায় আমি নাম বলছি, সুনীল ঘোষ তার সহযোগিতায় এবং ঋন্টু মন্ডল যিনি কলকাতা কর্পোরেশনের কর্মচারীও বটে, তার সহযোগিতায় ওখানে মাপ-জোপ করে জমি বিক্রি করে দেওয়া হয়েছে। স্থানীয় কাউন্সিলর যিনি রয়েছেন তাকে এবং মেয়রকে জানানো হয়েছে। অথচ নগর উন্নয়ন দপ্তরের মন্ত্রী দাবি করেন পুকুর ভরাট করে বিক্রি হবে না।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবাংলার পশু স্বাস্থ্য দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বামফ্রন্ট সরকার এবং এখানে বামফ্রন্টের যেসব সদস্যরা আছেন তারা প্রায়ই বলেন, আমাদের সরকার পশ্চিমবাংলার বুকে সুস্থ এবং পরিছন্ন প্রশাসন দিয়ে আসছেন। কিন্তু আমি বলতে চাই, বর্তমানে যিনি পশু স্বাস্থ্য দপ্তরের হেড কোয়াটার সুপারিনটেনডেন্ট, তিনি আগে ছিলেন হরিপালের ভেটেরিনারি সার্জেন। তার বিরুদ্ধে ভিজিলেন্স কমিশন দূর্নীতির অভিযোগ এনেছেন। কোথায় তার ডিমোশন হওয়ার কথা, তা না করে বর্তমান সরকার তাকে প্রমোশন দিয়ে হেড-কোয়াটার সুপারিনটেনডেন্ট করে দিলেন। তার বিরুদ্ধে ডি.আই.জির পুলিশ রিপোর্ট আছে, ভিজিলেন্সের রিপোর্ট আছে। তাসত্ত্বেও এই দূর্নীতিপরায়ণ অফিসারকে বামফ্রন্ট সরকার কেন শীর্ষপদে বসিয়ে দিলেন তা দয়া করে জানালে বাধিত হব।

## ZERO HOUR

**শ্রী সুশান্ত ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিষয় সভায় উল্লেখ করছি এবং বিরোধী দলের মাননীয় সদস্য যারা আছেন তাদের শুভবুদ্ধির কাছে আবেদন জানাচ্ছি। ঝাড়গ্রামের যে কেন্দ্রটিতে উপ-নির্বাচন হবে, সেই উপ নির্বাচনকে কেন্দ্র করে কংগ্রেসের পায়ের তলার মাটি যত সরে যাচ্ছে তত কংগ্রেস মরিয়া হয়ে উঠছে। গত ২২শে এপ্রিল আমাদের ঝাড়গ্রামের ব্লকের কৃষক সভার সম্পাদক মনোরঞ্জন মাহাতোকে গুলি করে হত্যা করে। এর প্রতিবাদে পরেরদিন ঝাড়গ্রামে বন্ধ পালিত হয় এবং গতকাল ঝাড়গ্রাম মহকুমার সর্বত্র হাজার-হাজার মানুষ ধিক্কার মিছিলে সামিল হয়। আমি আবেদন করছি, এইসব সর্বনাশা খেলার ওনারা যেন চেষ্টা না করেন। এই খেলা খেললে ওনাদের সর্বনাশ ওনারাই ডেকে আনবেন। সভার শুরুতে মানসবাবু বললেন, ঝাড়গ্রামে উনি গিয়েছিলেন। সেখানে উনি আমাদের ঝড়ের সামনে আটকে গিয়েছিলেন, তাই আসতে পারেন নি। কিন্তু উনি সেখানে ঝড় তুলতে গিয়েছিলেন। আমি ওনাকে অনুরোধ করতে চাই, আপনারা এই ধরনের ঝড় তুলবেন না, ঝড় তুললে আপনাদেরই সর্বনাশ হয়ে যাবে।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিদ্যুত বাজেট আছে। পরে আমাদের দলের বক্তারা বিদ্যুত নিয়ে তাদের বক্তব্য রাখবেন। কিন্তু আমি থাকতে পারছি না তাই আমি কয়েকটি কথা বলতে চাই। বিদ্যুতের অবস্থা আমাদের যা দাঁড়িয়েছে তাতে জাতীয় লজ্জার সঙ্গে তুলনা করা যায়। বিদ্যুত না থাকাটাই এখন নিয়ম হয়ে দাঁড়িয়েছে। এই সরকারের আমলে ১২।১৬ ঘন্টা বিদ্যুত থাকে না পশ্চিমবাংলার বিভিন্ন মফস্বল এলাকায়। এর আগে জ্যোতিবাবু বিদ্যুতমন্ত্রী ছিলেন। তখন থেকেই এই সমস্যার সূত্রপাত এবং তখন থেকে যে অধঃপতন ঘটে গেছে তার মেক-আপ আজও হয়নি। তাই আমার অনুরোধ, একে প্রাইভেটাইজেশন করে দেওয়া হোক।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় এই সভায় উল্লেখ করছি। সেটা হচ্ছে, একজন সফিসটিকেটেড বাবু মানুষের কাছে একজন স্ট্রিট বেগারের যে মূল্য, আজকে আমাদের রেল দপ্তরের কাছে বর্ধমান সাহেবগঞ্জ লুপলাইন সেইভাবে উপেক্ষিত। এই লাইনে একটিমাত্র ট্রেন চলে যে ট্রেন বীরভূমবাসীরা ব্যবহার করে থাকে, সেটা

হচ্ছে বিশ্বভারতী। ওখানে যে সমস্ত লোকাল ট্রেনগুলি চলে এই ট্রেনগুলির কোনও টাইমিং মানা হয়না। এমনভাবে চলে, যে সময়ে যাওয়ার কথা সেই সময় অতিক্রম করে এমনভাবে চলছে তাতে যারা ব্যবসা-বাণিজ্য এবং যারা ডেলি প্যাসেঞ্জারি করেন তাদের পক্ষে এইসব ট্রেনে ট্রাভেল করা দূরূহ ব্যাপার হয়ে উঠেছে। তাই আমি রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের রেলমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, কিছুদিন আগে নদীয়ার চাকদার নিকট ইছামতী নদীর প্রায় সাড়ে তিন হাজার মিটার নিচে উচ্চমানের খনিজ তেলের সন্ধান পাওয়া গেছে, কিন্তু কেন্দ্র বার বার বলে আসছেন যে, গঙ্গার অববাহিকা অঞ্চলে তেল নেই। রাশিয়ান এক্সপার্ট এবং ও.এন.জি.সি. বলেছিলেন যে, গঙ্গার অববাহিকা অঞ্চলে প্রচুর পরিমাণে তেল আছে, কলকাতা তেলের উপর ভাসছে। এখন ড্রিলিং করে যে উচ্চমানের তেল পাওয়া গেল তাতে প্রমাণ হল যে, গঙ্গার অববাহিকা, গঙ্গার অফ শোরে ক্রুড অয়েল আছে। আমি রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় পেট্রোলিয়াম মন্ত্রীর কাছে দাবি করছি, সুষ্ঠুভাবে এখানে ড্রিলিং এর ব্যবস্থা করা হোক তেল অনুসন্ধানের জন্য, কারণ পশ্চিমবঙ্গে ভাল পেট্রোলিয়াম পাওয়া যাবে। আমাদের এক্ষেত্রে শর্টেজ আছে, তারজন্য ফরেন এক্সচেঞ্জ খরচ করে তেল আমদানি করতে হয়। কাজেই অনুসন্ধান করে তেল পাওয়া গেলে বিদেশি মুদ্রা সংরক্ষণ হতে পারে। তারজন্য এই দাবি করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মিঃ স্পিকার স্যার, দক্ষিণ ২৪-পরগনার মার্কসবাদী কমিউনিস্ট পার্টির দুইজন গড-ফাদার একজন হচ্ছেন কান্তি গাঙ্গুলি এবং আর একজন হচ্ছেন মন্ত্রী রেজ্জাক মোল্লা, এই দুইজনের জমি দখল, সম্পদ দখলের লড়াইকে কেন্দ্র করে দক্ষিণ ২৪-পরগনায় মারামারি, খুন, লুট ইত্যাদি হচ্ছে এবং তার চরম নিদর্শন হয়ে গেল গত শনিবার। আপনি জানেন, ক্যানিং থানার অন্তর্গত হাতামারি এবং মৌখালি গ্রামে তিনজন মারা গেছেন নিজেদের মধ্যে লড়াই করতে গিয়ে, অথচ তারা সবাই মার্কসবাদী কমিউনিস্ট পার্টির কর্মী। ঐ লড়াইয়ে তাদের আরও ৬ জন আহত হয়েছেন। ব্যাপক লুটতরাজ হয়েছে।
.....

(এই সময় মাইক সংযোগ বিচ্ছিন্ন হয়ে যায় এবং পরবর্তী বক্তা বলতে ওঠেন)

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উত্তরবঙ্গে ঝড়ের প্রকোপে অবস্থা খুবই সঙ্গীন। কিন্তু গত পরশুদিন ত্রাণমন্ত্রী শিলিগুড়িতে গিয়ে দেখেছেন যে, ২০ মেট্রিক টন গম যা দুর্গতদের জন্য বরাদ্দ হয়েছে সেই গম সেখানে গিয়ে পৌঁছায় নি। তারফলে তারা অসহায় অবস্থার মধ্যে পড়েছেন। ত্রাণমন্ত্রী বলছেন, এফ.সি.আই.এর কাছে নেই বলেই হয়ত তারা গম দিতে পারছেন না। দায়িত্ব ছিল সরকারের তাদের কাছে গম পৌঁছানোর, অথচ ভারত সেবাশ্রম সংঘ সেখানে কাজ শুরু করে দিয়েছেন। এই ঝড় শুধু শিলিগুড়িই নয়, জলপাইগুড়ি জেলার অনেক এলাকাও ক্ষতিগ্রস্ত হয়েছে, কিন্তু মন্ত্রীর কাছে সে খবর ছিল না বলে জলপাইগুড়ির ক্ষেত্রে ব্যবস্থা নেননি। অবিলম্বে উত্তরবঙ্গের সমস্ত ক্ষতিগ্রস্ত অঞ্চলে ত্রাণের ব্যবস্থা করবার জন্য অনুরোধ করছি।

[1-20 — 1-30 P.M.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের এই বিধানসভার ৩ জন জি.এন.এল.এফ সদস্য পদত্যাগ করেছেন। সংবাদপত্রের মাধ্যমে দেখেছি যে তারা আপনার কাছে পদত্যাগ পত্র দিয়েছেন। দার্জিলিংয়ে আইন-শৃঙ্খলার পরিস্থিতি উদ্বেগ জনক। সরকার কেন লুকোচুরি খেলছেন জানিনা। এই পরিস্থিতি সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রী এই সভাকে অবহিত করুন। দার্জিলিংয়ের পরিস্থিতি কি, সেখানকার আইন-শৃঙ্খলার অবস্থা কি, ৩ জন বিধায়ক পদত্যাগ করলেন, তার কারণ কি, এইসব বিষয়ে মুখ্যমন্ত্রী সভাকে অবহিত করুন। তার পাশে কুচবিহার জেলায় দেখছি কমল গুহ এবং তার সঙ্গে তিন, চার জন বিধায়ক এই সভায় আসছেনা। এই সমস্ত বিষয়ে মনে হচ্ছে ৩ বিঘাকে কেন্দ্র করে একটা ঘোরালো পরিস্থিতির সৃষ্টি হয়েছে, একটা উদ্বেগ জনক পরিস্থিতির সৃষ্টি হয়েছে। কাজেই আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে দাবি করব যে তিনি সমস্ত বিষয়ে এই সভাকে অবহিত করুন যে ৩ বিঘা সম্পর্কে সরকারের ভূমিকা কি, দার্জিলিংয়ের এই সমস্যা সম্পর্কে সরকারের ভূমিকা কি?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে সিনিয়র মিনিস্টার থাকলে ভাল হত। আমি যে বিষয়ে এখানে উল্লেখ করতে চাই সেটা অত্যন্ত সিরিয়াস ব্যাপার। যদিও বিষয়টি রাজ্য সরকারের এক্তিয়ারে পড়েনা তথাপি একটা স্বাধীন সার্বভৌমিক দেশের নাগরিক হিসাবে যখন দেখি একটা শক্তিশালী দেশ ভারতবর্ষকে থেকে থেকে হুমকি দিচ্ছে এবং বিভিন্নরকম বিধি আরোপ করছে তখন তা আমাদের গায়ে লাগে। আপনি তো বিজনেস অ্যাডভাইসরি কমিটির মিটিংয়ে বসবেন, আমরা সপ্তাহে একদিন নন-অফিসিয়াল ডে হিসাবে পাই, আপনি সরকার পক্ষকে বলুন, তাদের যদি আপত্তি থাকে তাহলে এই বিষয়ে একটা সর্বসম্মত প্রস্তাব আমরা নিতে পারি। বার বার মার্কিন যুক্তরাষ্ট্র এইরকম ধমক দিচ্ছে। আজকে কাগজে দেখেছি যে মার্কিন যুক্তরাষ্ট্রের ডন বার্টন সাহায্য দেবেনা বলে হুমকি দিয়েছে। কিছুদিন আগে শুনলাম যে ৩০১ নাকি প্রয়োগ হবে। রাশিয়ার সঙ্গে আমাদের যে রকেটের ব্যাপারে যুক্তি হয়েছে সেটাও তারা ভাল নজরে দেখছে না, সে ব্যাপারেও ধমক দিয়েছে। আজকে বাইরের একটা শক্তি তারা নিজেদের এখন বৃহৎ শক্তি বলে মনে করছে। দে আর বিহ্যাবিং অ্যাজ ইফ উই আর দেয়ার সার্ভেন্ট। আজকে তারা আবার আমাদের নুতন করে পরাধীনতার শৃঙ্খলে আবদ্ধ করতে চাচ্ছে। যদিও বিষয়টি ভারত সরকারের তথাপি এই বিষয়ে সরকার পক্ষের যদি আপত্তি না থাকে তাহলে এখানে থেকে আমরা সর্বসম্মতভাবে একটা বেসরকারি প্রস্তাব নিয়ে সেটাকে ভারত সরকারের কাছে পাঠাতে পারি কিনা এই বিষয়ে চিন্তা করা দরকার। এরা ভারতবর্ষকে ধমক দিয়ে তার সার্বভৌমত্বকে বিপন্ন করার চেষ্টা করবে, তাদের সেই প্রচেষ্টার বিরুদ্ধে প্রতিবাদ হওয়া দরকার বলে আমি মনেকরি। আজকে এই জিনিস বন্ধ হওয়া উচিত। আমেরিকার জানা দরকার যে আজকে ভারতবর্ষের ৮৮ কোটি মানুষ তাদের পদানত হতে চাইবে না। সার্বভৌমত্বের উপরে আঘাত আমরা সইতে পারিনা। ক্ষুধার জ্বালা সইতে পারা যায়, দারিদ্রের জ্বালা সইতে পারা যায়, কিন্তু অপমানের জ্বালা সইতে পারা যায়না। টম, ডিক অ্যান্ড হ্যারি এসে আমাদের ধমক দেবে সেটা সহ্য করা যায়না। আপনি বিজনেস অ্যাডভাইসরি কমিটিতে আছেন। (নয়েস অ্যান্ড ইন্টারাপশন)

**মিঃ স্পিকার ঃ** ডাঃ জয়নাল আবেদিন যে কথা বলেছেন, এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার। ইট ইজ এ ম্যাটার অব ভেরি সিরিয়াস কনসার্ন। এটা আমাদের গুরুত্ব দিয়ে শোনা উচিত, এটা নিয়ে ভাববার দরকার আছে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আমি আপনাকে অনুরোধ করছি, আজকে বিজনেস অ্যাডভাইসরি কমিটির মিটিং বসছে, আপনি তাতে সিনিয়র মিনিস্টারদের সরকার পক্ষ থেকে ডাকুন, আমাদেরকেও ডাকুন এবং আলোচনার মাধ্যমে একটা সর্বসম্মত প্রস্তাব নিন। এই অপমানের জ্বালা সহ্য করা যায়না। আই অ্যাপিল টু দি গুড সেন্স অব অল অব ইউ।

**মিঃ স্পিকার ঃ** ডাঃ জয়নাল আবেদিন, এটার জন্য প্রাইম রেসপনসিবিলিটি তো কেন্দ্রীয় সরকারের। আপনারা দিল্লিতে আপনাদের নেতৃবৃন্দকে বলুন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, আমি তো আগেই বলেছি যে বিষয়টি রাজ্য সরকারের এক্তিয়ার ভুক্ত নয়। কিন্তু একজন নাগরিক হিসাবে আমি মনেকরি এই সম্পর্কে একটা সর্বসম্মত প্রস্তাব নেওয়া উচিত। ওদের যদি আপত্তি না থাকে তাহলে একটা সর্বসম্মত প্রস্তাব নিয়ে ভারত সরকারের কাছে পাঠানোর অনুরোধ করছি। আপনি এটা বিবেচনা করে দেখবেন।

**মিঃ স্পিকার ঃ** এখন বিরতি, হাউস আবার দুটোর সময়ে মিলিত হবে।

(At this stage the House was adjourned till 2-00 P.M.)

(After recess)

[2-00 — 2-10 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই দেখেছেন ছবি এবং মিরা মন্ডল এরা দুজন—আজকে বিধানসভা চলছে বলে বলার সুযোগ পেয়েছি সি.পি.এম-কে সমর্থন করে না বলে উলঙ্গ করে চুল কেটে নিয়ে গাছে বেঁধে এইসব অত্যাচার করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে বলছি মাননীয় মুখ্যমন্ত্রী নেই, থাকলে আমি দেখা করে বলতাম আজকে একটা বর্বর রাজত্ব চলছে। এই রাজ্যে দেখতে পাচ্ছি আইন-শৃঙ্খলা নেই, মহিলাদের ইজ্জত নেই, মহিলাদের সম্মান নেই। কিছু দিন আগে মহিলাদের ব্যাপারে একটা আইন পাস করা হয়েছে, কেন হচ্ছে আমরা সবাই জানি। আমি আপনাকে যেটা বলতে চাই, এখানে বিনয়বাবু আছেন, সিনিয়ার মিনিস্টাররা আছেন এই যে ঘটনা ঘটেছে এই ব্যাপারে পুলিশের রিপোর্ট নয়, আপনি এখান থেকে একটা সর্বদলিয় কমিটি করে দিন, এই কমিটি ওই ঘটনাটি দেখবে। সব দলের একজন করে নিয়ে একটা কমিটি করে ঘটনাটা দেখুন। আপনার নেতৃত্বে একটা সর্বদলিয় কমিটি করে বিষয়টা দেখুক এবং সত্যিই যদি কেউ অপরাধ করে তাহলে তাকে গুরুতর শাস্তি দেবার ব্যবস্থা করুন। আমার এই প্রস্তাব খুব ছোট প্রস্তাব। ঘটনাটা যাতে রেকার না করে এটা আপনি দেখুন। এই আবেদন আমি হাউসের কাছে রাখছি।

## VOTING ON DEMANDS FOR GRANTS

**Mr. Speaker :** Now discussion on Demand No.69 and Demand No.72. There are 19 cut motions to Demand No.69. All the cut motions are in order.

1. Shri Subrata Mukherjee,
2. Shri Deba Prasad Sarkar,
3. Shri Abdul Mannan,
4. Shri Saugata Roy and
5. Shri Prabir Banerjee

Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি অত্যন্ত দুঃখের সঙ্গে এই বাজেট বরাদ্দের বিরোধিতা করছি এবং আমাদের আনা সমস্ত কাট মোশন সমর্থন করছি। গত বছর যখন যাদবপুর বিশ্ববিদ্যালয় থেকে ডঃ শঙ্কর সেন এই দপ্তরে এসেছিলেন তখন ওঁনার কথাবার্তার মধ্যে একটা আত্মবিশ্বাস পরিলক্ষিত হয়েছিল। আগের বাজেট উপস্থাপিত করার আগে বিদ্যুত পরিস্থিতি অল্প দিনের জন্য হলেও ভাল জায়গায় নিয়ে গিয়েছিলেন। তাতে আত্মবিশ্বাস এবং ঔধত্যের মধ্যে প্রকাশ পেয়েছিল যে তিনি পাওয়ার সিচুয়েশন সামলে এনেছেন। সেই সময় প্রতিদিন লোড ডেসপ্যাচ যা দেখেছিলাম সেই অবস্থায় সুরুতে তিনি লোড ডেসপ্যাচ কনট্রোল করতে পেরেছিলেন। তাতে মনে হয়েছিল তিনি বিদ্যুত পরিস্থিতির উন্নতি করে দিতে পারবেন। কিন্তু খুব প্যাথিটিক ব্যাপার, অত্যন্ত দুঃখজনক ব্যাপার যে বিদুত পরিস্থিতির মধ্যে দিয়ে আমরা এই বাজেট বিতর্কে অংশ গ্রহণ করছি সেখানে শঙ্করবাবুকে সিদ্ধান্ত নিতে হবে তিনি তার সম্মান নিয়ে এই দপ্তর ছেড়ে দেবেন কিনা, নাকি অসম্মান নিয়ে ভবিষ্যতের ভাষাভাষা আশা নিয়ে এই দপ্তর কন্ট্রোল করবেন। উনি রাজনীতি করা লোক নয় যে রাজনীতি করতে হবে, ওনার অ্যাকাডেমিতে ফিরে যাবার সুযোগ আছে। উনি এটা বেছে নেবেন কিনা ভেবে দেখতে হবে ওনাকে। আমি ওর নিজের বক্তব্য থেকে পরে দেখাব যে কোনও জায়গায় উনি কোনও আলো দেখাতে পারেন নি। রাজ্যের বিদ্যুত পরিস্থিতি বর্তমানে খারাপ শুধু নয়, ভবিষ্যতে যে কত ভয়াবহ সেটা ওর বক্তৃতা থেকে পরে দেখাব। আমাদের যে মূল বাজেট বরাদ্দের প্রতি বিরোধিতা করার কারণ সেটা মাননীয় সদস্য আব্দুল মান্নান ওর কাট মোশন দিয়েছেন। তারমধ্যে আছে যে কোন কোন ক্ষেত্রে এই সরকার ব্যর্থ। এই রাজ্যে সৌর শক্তি, উইন্ড মিল ও জোয়ার ভাটা হতে বিদ্যুত তৈরি করার খসড়া কেন্দ্রীয় সরকারকে পেশ করতে সরকারি ব্যর্থতা; রাজ্যে প্রথাবহির্ভুত শক্তি প্রকল্প তৈরিতে কেন্দ্রীয় সরকার ৭৫ শতাংশ ঋণ দেওয়ার প্রস্তাব দিয়েছেন। বিদ্যুত সমস্যা-সমাধানের জন্য প্রথাবহির্ভুত প্রকল্প চালু করা সম্ভব কিন্তু রাজ্য সরকার এই জলবিদ্যুত পরিকল্পনা সম্বন্ধে কেন্দ্রের সহযোগিতা পাওয়া সত্ত্বেও কার্যকর করতে ব্যর্থ হয়েছেন। পশ্চিমবাংলাতে কেন্দ্রের অনুমোদন সাপেক্ষে পারমানবিক তাপ-বিদ্যুত কেন্দ্র চালু করার কোনও ব্যবস্থা রাজ্য সরকার করেন নি। এইসব প্রকল্পে কেন্দ্রের সাহায্য ছাড়াও বিদেশের সাহায্য পাওয়া যাবে বলে বিদেশের বহু প্রতিষ্ঠান কেন্দ্রীয় সরকারের

সাথে যোগাযোগ করছেন কিন্তু রাজ্য সরকার রাজ্যের বিদ্যুত সমস্যা সমাধানে এইসব সুযোগ নিতে ব্যর্থ হয়েছেন। রাজ্যে বিদ্যুতের উৎপাদন নিম্নগামী; তাপ-বিদ্যুত কেন্দ্রগুলিতে ভয়াবহ অরাজকতা চলছে; অরাজকতা রোধ করার অজুহাতে রাজনৈতিক উদ্দেশ্যে বিরোধী রাজনৈতিক দলগুলির সমর্থিত সদস্যদের অন্যত্র বদলি করা হচ্ছে; বিদ্যুত উৎপাদন কেন্দ্রে বিশৃঙ্খলা রোধ করতে সরকার ব্যর্থ হয়েছেন; গ্রামীণ বৈদ্যুতিকরণে উনি ব্যর্থ। বিদ্যুত দপ্তরে ট্রান্সফরমার এবং তার চুরি হিসাব দিতে সরকারি ব্যর্থতা।' বক্রেশ্বর তাপ বিদ্যুত প্রকল্পে উনি ব্যর্থ। এই হচ্ছে ওর ব্যর্থতার মোটামুটি ইতিহাস এবং চিত্র, সেটা আমি তুলে ধরলাম। এই ইতিহাস আমরা বার বার বলছি, পুনরাবৃত্তি করে বলতে চাই না। ভারতবর্ষের কোন জায়গায় উনি দাঁড়িয়ে আছেন সেটা ওর মনে রাখা দরকার। যেখানে প্লান্ট লোড ফ্যাক্টর সম্পর্কে উনি গতবারে বলেছিলেন ক্লাশ নেবেন, সেই প্লান্ট লোড ফ্যাক্টরে উনি ব্যর্থ। সেন্ট্রাল সেক্টরে এটা ৫৮, অন্ধ্রে ইলেকট্রিসিটি বোর্ডের ৫৫, মধ্যপ্রদেশে ৫২, কর্ণাটক ৭৬ শতাংশ, মহারাষ্ট্রে ৫৮ শতাংশ, পশ্চিমবাংলায় কিন্তু সেই ৩০ শতাংশেই রয়ে গিয়েছে। পশ্চিমবাংলার প্লান্ট লোড ফ্যাক্টর বা এফিসিয়েন্সি ভারতবর্ষের মধ্যে ন্যূনতম। আজকে ওঁর হিসাব মতো পশ্চিমবাংলায় বিদ্যুত পর্ষদের লোকসান কততে এসে পৌঁছেছে? ৪৪০ কোটি টাকা হচ্ছে শুধু অ্যাকুমুলেটেড লস। রাজ্য বিদ্যুত পর্ষদে উনি উন্নতি করতে ব্যর্থ। উনি প্রস্তাব দিয়েছেন লোন করে ইকুইটিতে পরিবর্তন করা হোক। তাতে কাগজে কলমে পরিবর্তন হলেও আসল টাকার পরিবর্তন হবে না। স্যার, আমি ট্রান্সমিশন লসের কথা আগেই বলেছি। সারা ভারতবর্ষের যে রেট তার চেয়ে পশ্চিমবাংলায় ট্রান্সমিশন লস বেশি। ১৯৮৮-৮৯তে এটা ছিল ২৩.৪৭ পারসেন্ট। স্যার, আমি যদি পুরো ফিগার দিয়ে দেখাই, আপনি দেখবেন পশ্চিমবাংলা এমনকি একটু বেটার হয়েছিল ১৯৮৯-৯০ সালে ২১.৯০ পারসেন্ট হয়েছিল আমাদের ট্রান্সমিশন লস, সেখানে আপনি দেখুন, মহারাষ্ট্রে হয়েছে ১৭ পারসেন্ট। কোনও কোনও রাজ্য যেমন, দিল্লি, চণ্ডীগড়, পাঞ্জাবে ১৮ পারসেন্ট। সেখানে আমাদের ২১ পারসেন্ট। এখানে উনি লস কমাতে ব্যর্থ। রুর‍্যাল ইলেকট্রিফিকেশনে এর আগে আমি বলেছি যে ভারতবর্ষের অন্ততঃ ৮টি রাজ্যে গ্রামে একশো ভাগ বিদ্যুত পৌঁছে দিতে পেরেছে। সেখানে পশ্চিমবাংলায় ৭৫ ভাগ গ্রামে বিদ্যুত পৌঁছেছে। উনি স্বীকার করেছেন, বিদ্যুত পৌঁছুবার পরেও গ্রামে পাম্পসেটগুলোকে এনার্জাইজড করা যাচ্ছে না।

[2-10 — 2-20 P.M.]

মহারাষ্ট্র, অন্ধ্রপ্রদেশ, গুজরাট, হিমাচল প্রদেশ, পাঞ্জাব, হরিয়ানা, কেরল এবং গোয়াতে ১০০ পারসেন্ট ইলেকট্রিফায়েড হয়েছে। পশ্চিমবাংলায় মাত্র ৭৩ পারসেন্ট ইলেকট্রিফায়েড হয়েছে। সুতরাং এখানেই ওঁনার ব্যর্থতা এবং ওঁনার দপ্তরের ব্যর্থতার জন্যই পাওয়ার ইলেকট্রিফায়েড হতে পারছে না ঠিকমতো। এনারজাইসড পাম্পসেট বিদ্যুত দেওয়ার ক্ষেত্রে মহারাষ্ট্রে যেখানে ১৬ লক্ষ বিদ্যুত দেওয়া হয়, পশ্চিমবঙ্গে সেখানে মাত্র ৫১ হাজার বিদ্যুত দেওয়া হচ্ছে। সুতরাং কোথায় আমরা অন্ধকারে পড়ে আছি। তামিলনাড়ুতে যেখানে ১৩ লক্ষ পাম্পসেট বিদ্যুত দেওয়া হয় এবং সেখানে টোটাল নাম্বার অফ পাম্পসেট ভারতবর্ষের মধ্যে .৫৮ পারসেন্ট। সেখানে মহারাষ্ট্রে ১৮ পারসেন্ট অফ টোটাল ইন্ডিয়া, তামিলনাড়ুতে ১৪ পারসেন্ট আর ওয়েস্ট বেঙ্গলে .৫৮ পারসেন্ট। সুতরাং এই হচ্ছে পশ্চিমবঙ্গের চিত্র সারা

ভারতবর্ষের পাশাপাশি দাঁড়িয়ে এবং এখানে বিদ্যুতের অবস্থা কতখানি বেহাল সেটা বোঝানোর জন্য আমি কয়েকটি উদাহরণ দিচ্ছি। স্যার, আজকে বিদ্যুতের লোকসান কোথায় গিয়ে দাঁড়িয়েছে তা বোঝাবার জন্য কোন কোন দিন বেশি লোডশেডিং হয়েছে তার একটা একজাম্পেল আমি দেবার চেষ্টা করছি। স্যার, আপনি জানেন যে, গত ১২.৪.৯২ তারিখে সবচেয়ে বেশি লোডশেডিং হয়েছিল, সেদিন শর্টেজ ছিল ২৫০ এম.ডব্লিউ। ২০.৪.৯২ তারিখে যেদিন কোলাঘাটের থার্ড ইউনিট টিউব লিক হয়েছিল সেদিন পাওয়ার শর্টেজ ছিল ৪০০ মেগাওয়াট ২১.৪.৯২ তারিখে এই মরশুমে সবচেয়ে বেশি পাওয়ারের শর্টেজ হয়েছিল, সেদিন ৫২৫ এম.ডব্লিউ. শর্টেজ ছিল। সকাল বেলা একরকম ছিল বিকেল বেলা অন্যরকম হয়ে গেল। সেদিন সাঁওতালডিহির ৩টে ইউনিট, কোলাঘাটের ৫টা ইউনিট এবং সিই.এস.সির টিটাগড়ের ইউনিটটি খারাপ্ ছিল। সুতরাং এই শর্টেজের পরেও এই অবস্থার পরেও আপনি আপনার বজেট বক্তৃতা দেবেন এবং বলবেন বিদ্যুতের অবস্থা ভালোই। আমি অন্তত আশা করি আপনি এই বিদ্যুতের অবস্থার কথা অনেস্টলি স্বীকার করবেন। শুধু যে বিদ্যুত নেই তাই নয়, সম্প্রতি লক্ষ্য করা যাচ্ছে যে, ঝড় হলেই বিদ্যুত চলে যাচ্ছে। আমি একটার পর একটা উদাহরণ দিয়ে বলতে পারি আজকে বিদ্যুতের কি অবস্থা - ২২.৫.৯২ তারিখে নর্থ বেঙ্গলে একটা ঝড় হওয়ার ফলে বিদ্যুত চলে যায় আজ অবধি সেখানে বিদ্যুত আসেনি, নর্থ বেঙ্গল ইজ উইদাউট পাওয়ার। এই যেখানে পাওয়ার অবস্থা, সেখানে ইমপ্রুভ করা তো দূরের কথা, সেখানে মাননীয় মন্ত্রী কাগজে বলে দিলেন যে আগামি ৪ দিনের মধ্যে এর অবস্থার উন্নতি করা সম্ভব নয়। আমি জানি আজকে যদি নর্থ বেঙ্গলের কথা বলি আপনি বিশ্বাস করবেন না, কিন্তু এখানে ডাঃ মোতাহার হোসেন আছেন, তাঁকে জিজ্ঞাসা করুন তাঁর এলাকা ইলাম বাজারে ঝড় হয়েছিল ১৬.৫.৯২ তারিখে, আজ অবধি কিন্তু সেখানে বিদ্যুত আসেনি। মোস্ট অফ বীরভূম ইজ ইন ডার্কনেস। আমি গতকালই উত্তর বঙ্গ থেকে এলাম, সেখানে উত্তরবঙ্গ, জলপাইগুড়ি, কুচবিহার দার্জিলিংয়ের লোকেরা এসে আমার সঙ্গে দেখা করতে এসেছিলেন। আমি দেখলাম সেখানে মোস্ট অফ নর্থ ইজ ইন ডার্কনেস। তারপরে একটু ঝড় হলেই বিদ্যুত চলে যাচ্ছে। আমি এই ব্যাপারে একজাম্পেল দিয়ে বলছি শুধু বীরভূম কিংবা নর্থ বেঙ্গলই নয়, গতকাল কাগজে দেখলাম যে হাওড়ার বহু অঞ্চলে বিদ্যুত নেই। সেখানে বিদ্যুতের খুঁটি ঝড়ে ভেঙে গেছে এবং বিদ্যুত পর্ষদ জানিয়েছে যে তার ছিঁড়ে গেছে। হাওড়ার ৭-৮টি থানাতে বিদ্যুত নেই। তারপরে দক্ষিণ ২৪ পরগনাতে বহু অংশে বিদ্যুত নেই। সেখানে ঝড়ে অবশ্য বিদ্যুতের তার চুরির ব্যাপার নয়, সেখানে ৩.৩ কে.ভি লাইনের সুইচ গিয়ারে কেবল ঝড়ে, ক্ষতিগ্রস্ত হয়েছে। তারফলে সোনারপুর, বারুইপুর প্রভৃতি এরিয়াতে একটা ব্যাপক অন্ধকার চলছে। সেই কারণে দক্ষিণ ২৪ পরগনার স্থানীয় মানুষ এই বিদ্যুতের জরুরি ভিত্তিতে সরানোর দাবিতে বিদ্যুত পর্ষদের অফিসের সামনে বিক্ষোভ করছে। আপনাদের সি.পি.এম.-এর লোকেরা যাচ্ছেনা? সকলেই তো বিদ্যুত পর্ষদের অফিসে বিক্ষোভ করছেন এবং বিদ্যুত পর্ষদের সাধারণ কর্মচারীরা মার খাচ্ছেন। এই যে অবস্থা হল তার পর থেকে এখন পর্যন্ত আর স্বাভাবিক হয়নি। যখন অবস্থা এইরকম চলছে তখন মাননীয় মন্ত্রী ডঃ শঙ্কর সেনের বিদ্যুত দপ্তর কি করছে, তার বিদ্যুত দপ্তর একটা নুতন বোঝা চাপিয়ে দিচ্ছে। কি বলছে, বলছেন সেচের কাজে ট্রান্সফরমার সারাতে অর্দ্ধেক টাকা গ্রাহককে দিতে হবে। বিদ্যুত পর্ষদের অর্ডার ৪৮৪৪ তাতে বলছে গ্রামাঞ্চলে সেচের জন্য ব্যবহৃত পাম্প সেট পুড়ে গেলে বা তার

চুরি হলে তার মেরামতির খরচ এবার থেকে গ্রাহককে দিতে হবে। যতক্ষণ গ্রাহক ট্রান্সফরমারের ৫০ ভাগ খরচ না দিতে পারছে ততক্ষণ তার বিদ্যুত যাবে না। এই হচ্ছে অবস্থা। যে এলাকায় দিনের পর দিন বিদ্যুত নেই সেখানে উনি মেরামতির জন্য খরচের দাবি করছেন আবার অন্যদিকে বলছেন চাষিরা বিদ্যুত্ নেবার আগ্রহ নেই আমরা পাম্প সেট পর্যন্ত কারেন্ট পৌঁচাচ্ছি সেখান থেকে চাষিরা লাইন নিচ্ছে না। আজকে এইরকম একটি অন্ধকার অবস্থার মধ্যে পশ্চিমবাংলার জনগণকে পড়তে হচ্ছে। আপনাদের একটা পলিসি ডিসিসন নেওয়া উচিত একটা সিদ্ধান্ত গ্রহণ করা দরকার আগামি দিনে আপনারা কি পারসপেকটিভ প্লান বিদ্যুত-র ব্যাপারে দিতে পারবেন। আপনাদের কাছে কি পরিকল্পনা রয়েছে বিদ্যুত-র পক্ষে? আপনি বলছেন, আপনি স্বীকারও করেছেন ১৯৯৪-৯৫ সালের মধ্যে যদি বিদ্যুত-র অবস্থার উন্নতি না হয় তাহলে পাওয়ার ফেমিন হবে, এটা আপনি আপনার বক্তৃতায় বলেছেন। আপনি পাওয়ার ফেমিনের কথা বলেছেন কিন্তু আপনি এখনও ঠিক করতে পারছেন না বিদ্যুত-র ব্যাপারে কি পলিসি নেবেন। আপনি জেনারেটিং স্টেশন যখন বসাবেন কার হাতে এটা দেবেন, এটা কি পি.ডি.সি.এল.-র মাধ্যমে না সি.ই.এস.সি.-র মাধ্যমে না প্রাইভেট কোম্পানির মাধ্যমে চালাবেন? কেন্দ্রীয় সরকার বারে বারে বলেছেন বিদ্যুত যেহেতু লংগেস্ট স্টেশন এর ক্যাপিটাল ইনটেনসিভ প্রোজেক্ট-এর ক্ষেত্রে প্রাইভেট সেক্টারেকে দেওয়া হবে এবং দরকার হলে ফরেন ক্যাপিটালকে আমরা বিদ্যুত-র ক্ষেত্রে ইনভাইট করছি। আপনারা তো ধরি মাছ না ছুঁই পানি, আপনারা ক্লিয়ার কিছু বলতে পারছেন না। উই ওয়ান্ট ক্লিয়ার কাট পলিসি ফ্রম ইউ। আপনি আগামি দিনে বিদ্যুত উৎপাদনের ক্ষেত্রে কত পারসেন্ট প্রাইভেট সেক্টার করতে চান এবং কত পারসেন্ট আপনি পাবলিক সেক্টার করতে চান, এটা আমরা আপনার কাছ থেকে স্পষ্টভাবে জানতে চাই। তার কারণ দিনের পর দিন এই সরকার প্রাইভেটাইজেশনের বিরুদ্ধে কেন্দ্রীয় সরকারের নীতির বিরুদ্ধে, শ্রম নীতির বিরুদ্ধে, ছাঁটাই নীতির বিরুদ্ধে বন্ধ ডাকছেন, কারণ কেন্দ্রীয় সরকার নাকি পাবলিক সেক্টারকে প্রাইভেটাইজেশন করতে যাচ্ছেন। ইন্ডিয়ান এয়ারলাইন্স ২০ পারসেন্ট শেয়ার বিক্রি করছে বলে ওরা বলছে প্রাইভেটাইজেশন হয়ে যাচ্ছে। আপনারা গ্যাস টারবাইন কাকে দিচ্ছেন, এটার সরবরাহ কে করবে সি.ই.এস.সি. না আর.সি.পি. গোয়েঙ্কা; আপনি কার হাতে এটা তুলে দিতে চাইছেন? আপনি যদি চালাতে না পারেন তাহলে আপনি ওদেরই হাতে তুলে দিন, আপনার সি.ই.এস.সি. যদি চালাতে না পারে তাহলে আপনি পলিসি ক্লিয়ার কাট করুন। দুর্গাপুরের প্রোজেক্টস-এর জন্য আপনি সি.কে.বিড়লার সঙ্গে চুক্তি করছেন এবং সি.কে. বিড়লার সাথে ফিফটি পারসেন্ট টু ফট্টি নাইন পারসেন্ট-এ চুক্তি করছেন, এটা মডার্নাইজ করতে অনেক টাকা লাগবে, সেই টাকা নেই। এবং দুর্গাপুরের প্রোজেক্টসটা প্রাইভেটাইজ করে ওখানে ১৫০০ লোককে ভলান্টারি রিটায়ারমেন্ট স্কীমে আপনি নিয়ে যাচ্ছেন এক্ষেত্রে হোয়াট ইজ ইয়োর ক্লিয়ার পলিসি? আপনার পলিসি, আপনার নীতি আমরা জানেত চাই কতটা আপনি বিড়লাকে দিচ্ছেন?

[2-20 — 2-30 P.M.]

গৌরীপুর আপনি বন্ধ করে দিলেন। আবার তারপর ঠিক করলেন যে গৌরীপুরে ১৩০ মেগাওয়াট একটি পাওয়ার স্টেশন চালু করবেন। আপনার পাওয়ার সেক্রেটারি অল রেডি সি.কে. বিড়লাকে চিঠি দিয়েছে যে গৌরীপুর তোমাকে দেওয়া হল। বিড়লারা ওখানে ৪০০

কোটি টাকা ইনভেস্ট করছে। তাহলে আপনারা বলছেন কেন আপনারা প্রাইভেটাইজেশনের বিরুদ্ধে? আপনারা বলুন আমরা চালাতে পারিনি তাই আমরা প্রাইভেট সেক্টর বিড়লাকে দিয়েছি। তাহলে আর বলার কিছু থাকবে না! তখন আমরা দেখব বেটার চলে কি না। বলাগড় নিয়ে শুনলাম ওখানে বিদেশি পুঁজি আনবেন, জাপানের মিতসুবিশি কোম্পানিকে নিয়ে আসবেন। তারপর শুনলাম ব্রিটেনের একটা কোম্পানিকে বলাগড় দেওয়া হবে। এখন আবার শুনছি সি.ই.এস.সি-কে বলাগড় দেওয়া হবে। আপনাদের পলিসিটা কি? সাগরদিঘি কাকে দেবেন তা এখনও বোঝা যাচ্ছে না। মুখ্যমন্ত্রীর সঙ্গে টাটাদের সম্পর্ক খুব ভালো এবং যদি বাংলাদেশ থেকে ন্যাচারাল গ্যাস পাওয়া যায় তাহলে ওদেরই দেবেন। কারণ বোম্বেতে ওরা গ্যাস বেসড পাওয়ার স্টেশন করেছে। ইলেকট্রিক সিটি বোর্ডের নতুন কোনও প্ল্যান এখন নেই। কোলাঘাটের সাত নম্বরের কোনও প্ল্যান নেই। পাঁচ ও ছয় নম্বার ইউনিট করতেই দম বেরিয়ে যাচ্ছে। পাওয়ার ডেভেলপমেন্ট কর্পোরেশনের কোনও পারসপেকটিভ প্লান নেই। সি.ই.এস.সি কি করবে না করবে তার ঠিক নেই। সাগরদিঘী হয়ত টাটা করবে। আর ফারাক্কা ক্যানেলের হাইডেল পাওয়ারের ব্যাপারে আমি ডিটেইলসে আসছি পরে। ১৫০ মেগাওয়াটের হাইডেল পাওয়ার এন.এইচ.পি.সি করছে। তাহলে আপনারা কি করবেন আগামি কয়েক বছরে? শঙ্করবাবুকে এটা আমি জিজ্ঞাসা করতে চাই। তার টোটাল সেট আপ, টোটাল ইনফ্রাস্ট্রাকচার ফেইল করেছে। এখনো পর্যন্ত যেটুকু পাওয়ার এক্সট্রা আসার সম্ভাবনা আছে সেটা ফারাক্কা থেকে এবং এন.এইচ.পি.সি করলে তখনই হবে এবং মেজিয়া ১৯৯৩ সালে অপারেশন চালু করলে তখন সিচুয়েশন একটু ভালো হবে। একটা রাজ্য সরকার যদি পাওয়ার জেনারেশনের ক্ষেত্রে তার নিজস্ব ক্যাপাসিটি ব্যবহার করতে সম্পূর্ণ ব্যর্থ হয় ও প্রতিটি প্লান্ট যদি আটারলি ফেইল করে তাহলে এই সরকারের দরকার কি? হয়ত প্রাইভেটাইজেশনের ১০ বছর পাওয়ার সিচুয়েশন ভালো হবে। সুতরাং প্রাইভেট সেক্টরে পাওয়ার দেওয়া ছাড়া আর কোন উপায় নেই। ১৯৯৪-৯৫ সালে মেজিয়া ছাড়া আপনার আর কোনও নতুন পাওয়ার স্টেশন হবে না। আর শুধু কোলাঘাট পাঁচ ও ছয় নম্বর ইউনিটটা হবে। এরজন্য আপনাকে পশ্চিমবঙ্গের মানুষের কাছে জবাবদিহি করতে হবে। হোয়ার ইজ ইওর সেট আপ। ইলেকট্রিসিটি বোর্ডে আপনার কোনও চেয়ারম্যান নেই। দেবকুমার বসু রিটায়ার করেছেন। তার জায়গায় সেন্ট্রাল ইলেকট্রিসিটি অথরিটির সুবীর দাশগুপ্তকে আপনি ঠিক করলেন। কিন্তু সমীরবাবুকে তারা ছাড়ছেন না, যারজন্য দেবকুমার বসুকে কাজ চালিয়ে যেতে হচ্ছে। এস.ই.বি-র মতো একটা অর্গানাইজেশন যার ৪৪০ কোটি টাকা লোকশন যাচ্ছে তার মাথায় কেউ নেই। আপনি লোক খুঁজে পাচ্ছেন না। ইকনমিক্সের অধ্যাপককে আপনি এস.ই.বি. চেয়ারম্যান করলেন। এখন যাকে চেয়ারম্যান করলেন তাকে সেন্ট্রাল ক্লিয়ারেন্স দিচ্ছে না। দিনের পর দিন আপনি হিমসিম খাচ্ছেন। what sort of decision is this? আমি আপনাকে পাওয়ার সম্বন্ধে জিজ্ঞাসা করতে চাই। আপনি উইদাউট হেডে এস.ই.বি. চালাবার কথা ভাবছেন। কিন্তু অ্যাকচুয়ালি কি এস.ই.বি. চলছে? যেটা চলছে সেটা খুঁড়িয়ে খুঁড়িয়ে চলছে। আপনার দপ্তরে প্রচন্ড চাপ, আপনার মতো ভালো মানুষ, আপনার মাথার ঠিক নেই। কিছুদিন আগে একটা সিদ্ধান্ত নেওয়া হয়েছে, গ্রামেগঞ্জে বিদ্যুত সাপ্লাই অর্থাৎ রাইস মিল, গম কল ইত্যাদি জায়গাতে আগে রেট ছিল ১৫০ টাকা পার আওয়ারে এখন এটা একেবারে বাড়িয়ে করলেন ৬০০ টাকা। এইরকম পার্টিকুলার টাইপ অফ কানেকশন

আপনি খরচ বাড়িয়ে দিলেন। আপনার বিরুদ্ধে মামলা হল এবং মামলা হওয়ার পর আপনি টি.ভি.তে ঘোষণা করলেন যে, এটা কম করে ৩০০ টাকা করে দিয়েছেন। ১৩ই জানুয়ারি ক্যালকাটা দূরদর্শনে পশ্চিমবঙ্গ দর্শনে আপনি অংশ নিয়ে স্বীকার করেন যে মিনিমাম চার্জটা বেশি হয়ে গেছে। ৬০০ টাকার বদলে ৩০০ টাকা করা হয়েছে। এখনো পর্যন্ত সব কাগজপত্রগুলি আমাদের কাছে আছে। হুগলি জেলাতে এখনো সেই ৬০০ টাকা করে দিয়ে যেতে হচ্ছে এই খবর আপনি নিশ্চয় জানেন। ১৫০ টাকা থেকে বাড়িয়ে ৬০০ টাকা করেছেন। কিন্তু আপনি নতুন যেটা ধার্য করেছেন সেটা এখনো পর্যন্ত ইমপ্লিমেন্ট করেন নি। কিন্তু ঘোষণা হয়ে গেল। এস.ই.বি. গুলি আজকে ধুঁকছে, এই খবর আপনি নিশ্চয় রাখেন। আমি তাই আপনাকে এক এক করে জানতে চাই, যে, আপনার আমলে কোন কোন ব্যাপারে উন্নতি হয়েছে আপনি একটাও দেখাতে পারবেন? আপনি একটা হিসাব দিয়েছেন, গত বছর আপনি মন্ত্রী হওয়ার পর অ্যাভারেজ পি.এল.এফ. বেড়েছে না কমেছে? বি.টি.পি.এসে. ১০৪ থেকে ৩৪.৭ গেছে। আপনি নিজে বলেছেন যে, ব্যান্ডেলে এখন যে অবস্থা তাতে ইউনিট ওয়ান টু ফোর প্র্যাকটিক্যালি প্রোডাকশন করছে না। এইগুলোকে পুরোপুরি ওভারহলিং করতে হবে। ব্যান্ডেলের ইউনিটটা আউট হয়ে গেলে কিছু প্রোডাকশন করতে পারবে না। কোলাঘাটের পি.এল.এফ. একটু বেটার ৬৪.৪ কিন্তু দুর্গাপুরের পি.এল.এফ. আবার কমে গেছে। টোয়েন্টি পারসেন্ট কমেছে। আমি আপনার কাছে জানতে চাই, ইউনিট ওয়াইজ পি.এল.এফ. কতটা বেড়েছে? উই ওয়ান্ট দি স্পেসিফিক ফিগারস। আমি আপনাকে আবার জিজ্ঞাসা করতে চাই, আপনি লোকের সামনে কি তুলে ধরতে চাইছেন? কোলাঘাটে আপনার স্লিপেজ হয়েছে। এর ইনস্টলেশন স্লিপেজ হয়েছে। ইউনিট ৫ খারাপ অবস্থায় রয়েছে আপনি এটা নিশ্চয় জানেন। কোলাঘাটে আপনার নতুন কোনও পরিকল্পনা নেই। আপনি কি করে আশা করছেন যে ১৯৯৩-৯৪ সালের মধ্যে অবস্থা ভালো হবে? বাট উই আর অ্যাফ্রেড। আপনার কথায় এটা প্রকাশ থাকে যে, অবস্থা মধুর নয়। আপনি ভালো কিছু করতে পারছেন না। মানুষের কাছে কোনও সুস্পষ্ট ইঙ্গিতও দিতে পারছেন না। প্রতিদিনই অ্যাভারেজে ২০০ থেকে ২৫০ মেগাওয়াট শর্টফল হচ্ছে। কোলাঘাটে সিক্সথ ইউনিট এখনো কমিশন্ড হয়নি। কোনও দিকটাই ব্রাইট সাইড নয়।

[2-30 — 3-40 P.M.]

এর সামনে দিয়ে আপনাদের ভবিষ্যতের জন্য রানিং প্রোগ্রামস এবং আউটলুক আমরা দেখছি। বার বার এটা বলা হয় যে নাইট টাইমে ডিমান্ড কমে যায় সুতরাং তখন যদি থারমল হাইড্রাল মিক্স ঠিকমতো থাকে তাহলে এই ফ্রিকোয়েন্সি প্রবলেমটা হয়না এবং তাহলে আমাদের অনেক সুবিধা হয়। রাম্মামে একটি হাইড্রাল প্রোজেক্ট আপনাদের বহুদিন ধরে কমপ্লিট হবার কথা। কাগজে বেরিয়েছে আপনাদের সরকারের আমলে তার পুরো ইক্যুইপমেন্টস শিলিগুড়িতে পড়ে পড়ে পচছে। আপনারা একটা হাইড্রাল ইলেকট্রিক পাওয়ারের প্লান করলেন কিন্তু তার যত মেশিনারি এবং ইক্যুইপমেন্টস সেগুলি শিলিগুড়িতে পড়ে রয়েছে। আপনি এখন বলছেন এফোর্টস আর being made to shift material to Rammam with the help of army personnel. দেখা যাচ্ছে যে রাম্মামের রাস্তা আঁকাবাঁকা, আপনি সেখানে মাল নিয়ে যেতে পারছেন না। হোয়াট was the point of

having hydro-electric power station of Rammam in the first place? যেখানে আপনি আলটিমেটলি ইক্যুইপমেন্ট নিয়ে যেতে পারবেন না। তারপর তিস্তার কথা আপনারা অনেক বছর ধরে বলে আসছেন। এই তিস্তার হাইড্রেল কবে হবে? সেপ্টেম্বর, ৯৪ সালে। আজ থেকে ২।। বছর পরে তিস্তায় হাইডেল কমিশনিং হবে। আপনারা হাইড্রেলের ক্ষেত্রেও কোনও ব্রেক থ্রু দেখাতে পারছেন না। এর ফলে আমি যে কথা বলছিলাম, পশ্চিমবাংলায় আরও সিভিয়ার পাওয়ার ক্রাইসিস এবং ক্রাঞ্চ আসছে। তাই আপনাদের আজকে অত্যন্ত স্পষ্ট ভাবে প্রোজেকশন of availability and need for power in future এ সম্পর্কে বলা দরকার এবং কিভাবে আপনারা বাকি পাওয়ারের জন্য টাই-আপ করবেন তা আপনাদের বলা দরকার। সবটাই যে স্টেটে হতে হবে তা তো নয়, পাওয়ার আপনারা বাইরে থেকেও কেনেন। ন্যাশনাল গ্রিড এসটাবলিশড হচ্ছে, আপনারা অন্য স্টেট থেকেও পাওয়ার নিতে পারেন। সেখানে আপনাদের প্রবলেম হয়ে যাচ্ছে আপনাদের ইলেকট্রিসিটি বোর্ড যে পাওয়ার জেনারেট করছে ইলেকট্রিসিটি বোর্ডের ফাইনান্সের অবস্থা খারাপ, ইলেকট্রিসিটি বোর্ড ৬৫/৭০ পয়সায় জেনারেট করছেন আর সেখানে আপনি কিনছেন আপনার নিজের কোলাঘাট থেকে ৮২ পয়সা পার ইউনিট। আপনারা এই.টি.পি.সির রেট নিয়ে কমপ্লেন করছেন। আপনি তো কোলাঘাট থেকে ইলেকট্রিসিটি বিক্রি করছেন আপনার বোর্ডকে ৮২ পয়সা পার ইউনিট। আর যখন ৮২ পয়সা পার ইউনিট এই এন.টি.পি.সি. কেন্দ্রীয় সরকারের সংস্থা বিক্রি করছে তখন আপনি কমপ্লেন করছেন। গতবারও আপনার বক্তৃতায় ছিল যে পূর্বাঞ্চলের প্রতি বিমাতৃসুলভ আচরণ করা হচ্ছে। তাহলে আপনি নিজে কেন কোলাঘাট থেকে ৮২ পয়সায় বেচ্ছেন? ডি.ভি.সির অবশ্য বেশি দর-১০৮ পয়সা পার ইউনিট রয়েছে। তারপর আপনি অনেকগুলি কারণ দিয়েছেন, ফিনান্সিয়াল রিপোর্ট, এস.ই.বি অবস্থা খুব খারাপ, এস.ই.বি'র টোটাল অ্যাকুমুলেটেড los till 31.3.91 being about 440 crores ৪৪০ কোটি টাকা তাদের ট্যোটাল অ্যাকুমুলেটেড লস। আমি জেনারেশনের কথা বললাম, এবার ট্রান্সমিশনের কথা বলছি। আপনি একগাদা বলেছেন যে এগুলি আপনারা করেছেন। আপনি কি বলেছেন সেটা আপনার পার্টির লোকদের খুঁটিয়ে পড়া দরকার। কোলাঘাট-দুর্গাপুর সবচেয়ে গুরুত্বপূর্ণ লাইন, ৪০০ কে.ভি'র লাইন, সেটা আপনি কি করেছেন-১৭০ কিলোমিটার। This line has been completed except stringing of about 35 km. Progress of work is severely retarded due to unabated theft of power conductor. Most vulnerable are the police stations to Galsi, Kanksa and Bud Bud in the district of Burdwan. Total loss of conductor in this line is to the tune of Rs.1.5 crores. শুধু চুরি হয়েছে ১।। কোটি টাকার। কোথায়? গলসি, কাঁকসা, বুদবুদ। এই জায়গাগুলি কি? এগুলি সি.পি.এমের স্ট্রংহোল্ড। আপনি একটা গ্রাফ আঁকুন, সি.পি.এমের স্ট্রেঙ্থ, চুরির পরিমাণ, তারমধ্যে একটা স্ট্রেট লাইন গ্রাফ-এ পান কিনা? আমরা তো দেখছি, সি.পি.এমের তথাকথিত শক্তি যেখানে বেশি সেখানে চুরিও বেশি হচ্ছে। গলসি, কাঁকসা, বুদবুদ, এটা আপনার বক্তব্য অনুযায়ী আমরা পাচ্ছি। আপনার ট্রান্সমিশন লাইনের ব্যাপারে বলি, ন্যাচারাল কজ ছেড়ে দিলাম, আপনি পঞ্চায়েতের হাতে দায়িত্ব তুলে দিলেন যে পঞ্চায়েত নিয়ন্ত্রণ করবে, পঞ্চায়েত চুরি বন্ধ করবে। আপনি পঞ্চায়েতের হাতে বিলিং দিয়ে আপনি বলছেন যে আগের থেকে আপনার বেশি হচ্ছে কিন্তু আমি জিজ্ঞাসা করতে

চাই যে পঞ্চায়েতের হাতে দায়িত্ব দিয়ে আপনার চুরি কোন জায়গায় কমেছে। এই যে টাওয়ার মেম্বারগুলো চুরি হয়ে যাচ্ছে এ ব্যাপারে আপনারা কিছু করতে পারছেন না। একদিকে আপনারা বলছেন যে পুলিশ অ্যাডমিনিস্ট্রেশন ইমপ্রুভ করেছে অন্যদিকে আমরা দেখছি যে কোনও অ্যাডমিনিস্ট্রেশনই গ্রামাঞ্চলে নেই। আপনার পার্টির লোকেরা গ্রামাঞ্চলে এই চুরির সাথে যুক্ত আছে, কোনও জায়গায় তাদের নিয়ন্ত্রণ করা যাচ্ছে না। দিনের পর দিন এই ট্রান্সফরমার চুরি, তার চুরি, টাওয়ার মেম্বার চুরির জন্য মানুষ পাওয়ার পাচ্ছে না। আপনাকে এটা স্পষ্টভাবে বলতে হবে যে আপনি এই ব্যাপারে এখন পর্যন্ত কি করতে পেরেছেন? আমি রুর‍্যাল ইলেকট্রিফিকেশন নিয়ে আগেও বলেছি কিন্তু আমি আবার আপনার রিপোর্ট থেকে দেখাচ্ছি যে আপনি রুর‍্যাল ইলেকট্রিফিকেশনকে কোন জায়গায় এখনও পর্যন্ত রেখে দিয়েছেন। আপনার নাম্বার অব মৌজাস ইলেকট্রিফায়েড, টার্গেট ছিল ১১০০ কিন্তু আপনার কমপ্লিট হয়েছে ৩৩৪। আপনার ইনটেনসিফিকেশনের টার্গেট ছিল ৬০০ কিন্তু হয়েছে মাত্র ৩৯৪। নাম্বার অব পাম্পসেটস এনারজাইসড, আপনার টার্গেট ছিল ৮ হাজার ৫০০ কিন্তু হয়েছে মাত্র ২ হাজার ৭৯০। তারফলে আপনার যে টার্গেট ছিল গ্রামীণ বৈদ্যুতিকরণের চিত্রে তা আপনি ফুলফিল করতে পারছেন না। রুর‍্যাল ইলেকট্রিফিকেশন কর্পোরেশন তার থেকে আপনি টাকা পেতে পারেন কিন্তু সেই টাকাও আপনি অ্যাভেল করতে পারছেন না। তার কারণ, ওরা বলে যে অ্যাকচুয়াল এনারজাইজেসন অব সিক্সটি পারসেন্ট অব টোটাল কানেকশন কমপ্লিটেড ইন দিস স্কীম যদি না করা যায় তাহলে তারা টাকা রিলিজ করে না। তারফলে আপনি সেখান থেকে টাকা পাচ্ছেন না। তারফলে আজকে আপনার এমন অবস্থা দাঁড়িয়েছে যে যদি কেন্দ্রীয় সরকারের যে সংস্থাগুলো আছে যেমন ডি.ভি.সি, এন.টি.পি.সি, এন.এইচ.পি.সি. এমন কি ইন এ স্মল ওয়ে অ্যানড্রুল এবং পাশাপাশি কলকাতার সার্কিটে সি.ই.এস.সি আপনাকে যদি পাওয়ার না দিত—সি.ই.এস.সি'র ক্ষেত্রে ওরা কম জেনারেট করে এবং পাওয়ার বেশি কেনে—তাহলে আপনি একদম নিঃস্ব হয়ে যেতেন। আপনি এই অবস্থা থেকে বার হবার জন্য কোনও রাস্তা আপনার পুরো বাজেট বক্তৃতায় আপনি প্রেজেন্ট করতে পারেন নি। আমরা ভেবেছিলাম আপনি পাওয়ার সাব কমিটিতে আছেন তারা কিছু একটা রাস্তা বলবে কিন্তু আমি দুঃখের সঙ্গে কথা বলছি, যে রিপোর্ট পাওয়ার সাব কমিটি অন পাওয়ার দিয়েছেন সেটাও অত্যন্ত ডিসাপয়েন্টিং। আজকে তারফলে রাজ্যকে বেশিরভাগ বিদ্যুত কিনতে হচ্ছে—এস.ই.বি.কে কিনতে হচ্ছে অন্যসব সংস্থা থেকে। আপনার জেনারেশন হচ্ছে ২ হাজার ৩০০ আর আপনি এনার্জি কিনছেন ৫ হাজার ৫০০। তারফলে বোধ এস.ই.বি. এবং সি.ই.এস.সি. হ্যাভ বিকাম পারচেসিং অর্গানাইজেশন। এর থেকে বার হবার কোনও রাস্তা এখনও আপনি দেখাতে পারেন নি। ফলে আপনার পাওয়ার জেনারেশন এবং ডিসট্রিবিউশনে টোটাল ফেলিওর দেখা যাচ্ছে। এরপরে আমি সংক্ষেপে আর একটা কথা বলব, আপনি বিজ্ঞানের লোক, আপনার নন কনভেনশনাল এনার্জির ক্ষেত্রে উদ্যোগ দেখাবার কথা ছিল যেটা আপনি বলেন কিন্তু আপনার পুরো বাজেট বক্তৃতায় কোথাও নেই যে আপনি National Solar Thermal Energy, Solar Energy Centre, Solar Photovoltaics, Wind Energy Programme, Micro/Mini Hydel Programme, Urjagram Programme, Biomass Programme, Energy from Waste Recycling Systems, Human & Animal Energy Programme, Magne to Hydro

Dynamics, Hydrogen Energy Programme, Chemical Sources of Energy, Ocean & Other Sources of Energy. এই এতগুলো নন কনভেনশনাল এনার্জিতে বা এনার্জির ক্ষেত্রে যেখানে ৭৫ পারসেন্ট সাবসিডি সেন্টার দিচ্ছে, এইসবে কি সাকসেস এখনও পর্যন্ত আপনি করতে পেরেছেন? ত্রিপুরার মতন রাজ্য এই নন কনভেনশনাল এনার্জিতে কনসিডারেবল প্রগ্রেস দেখিয়েছে। পশ্চিমবঙ্গ একটা রাজ্য যেখানে কোন কিছু আপনারা এই সম্পর্কে দেখাতে পারেন নি। আমি আপনাকে বলব, আপনি এসেছিলেন হয়ত এই আশা নিয়ে যে আপনি কিছু করতে পারবেন, এক বছরে আপনি আপনার এস.ই.বি.কে মোটিভেট করতে ব্যর্থ হয়েছেন, এক বছরে আপনি জেনারেশন বাড়াতে ব্যর্থ হয়েছেন, এক বছরে আপনি ইউনিটগুলো মেনটেনেন্স সঠিকভাবে করতে ব্যর্থ হয়েছেন, এক বছরে আপনি পাওয়ারের ব্যাপারে একটা ক্লিয়ার পলিসি নিতে ব্যর্থ হয়েছেন, এক বছরে আপনি ট্রান্সমিশন, ডিসট্রিবিউশন লস কমাতে ব্যর্থ হয়েছেন, এক বছরে আপনি ট্রান্সমিশন এবং ডিস্ট্রিবিউশন লাইনে চুরি কমাতে ব্যর্থ হয়েছেন, এক বছরে আপনি পাওয়ার স্টেশনগুলিতে ডিসিপ্লিন ইমপ্রুভ করতে ব্যর্থ হয়েছেন, এক বছরে আপনি পশ্চিমবাংলার পাওয়ারের জন্য একটা পার্সপেকটিভ প্ল্যান ৫/১০ বছরের জন্য মানুষের কাছে রাখতে ব্যর্থ হয়েছেন। তাই আমার আপনার কাছে প্রস্তাব, আপনি সম্মান নিয়ে এই দপ্তর ছেড়ে বিশ্ববিদ্যালয়ে ফিরে যান তাতে আপনার সম্মান বাঁচবে। যে অবস্থায় বিদ্যুতকে আগের মন্ত্রী রেখে গেছেন তার থেকে আপনি এই বিদ্যুতকে বাঁচাতে পারবেন না। আমি তাই এই বাজেট প্রস্তাবের বিরোধিতা করে এবং কাট মোশনগুলি সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-40 — 2-50 P.M.]

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় বিদ্যুতমন্ত্রী মহাশয় ১৯৯২-৯৩ সালের বিদ্যুত খাতের যে বাজেট পেশ করেছেন তাকে আমি সমর্থন জানাচ্ছি। এখানে সৌগতবাবু বক্তৃতা করে মাননীয় বিদ্যুতমন্ত্রীকে উপদেশ দিলেন যে, বিদ্যুত ক্ষেত্রে তিনি ব্যর্থ হয়েছেন, অতএব তিনি সরে যান। স্যার, এখন আমি যদি এখানে কয়েকটা সত্য কথা বলি তাহলে জানি না কংগ্রেসিরা চেঁচামেচি করে আমার কণ্ঠস্বর রুদ্ধ করার চেষ্টা করবেন কিনা! তবুও বলি। কারণ উনি আবিস্কার করলেন ডঃ শঙ্কর সেন মহাশয় এক বছর ক্ষমতায় এসেই পশ্চিমবঙ্গের সমস্ত বিদ্যুত ব্যবস্থা নষ্ট করে দিয়েছেন। এই প্রসঙ্গে আমি এই বিধানসভার পুরানো কার্যবিবরণী থেকে কিছু পড়ে শোনাতে চাই। শ্রী সিদ্ধার্থশঙ্কর রায় যখন পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী সে সময়ে এই বিধানসভায় ১৯৭২ সালের ২৬শে জুলাই কংগ্রেস দলের সদস্য শ্রী অসমঞ্জ দে বলেছিলেন, "আজ যখন পশ্চিমবঙ্গে চরম বিদ্যুত সঙ্কট-এ গ্রামের সমস্ত পাম্প বন্ধ হয়ে চাষ আবাদ সম্পূর্ণ অচল হয়ে যাচ্ছে, শিল্প কারখানায় উৎপাদন ব্যবস্থা বিপর্যস্ত হচ্ছে — গত দুদিনে দেখেছি ব্যারাকপুর মহকুমার শিল্পাঞ্চলে সমস্ত শিল্প কারখানা বন্ধ রাখতে হয়েছে, যখন কলকাতায় ইলেকট্রিসিটির অভাবে হাসপাতালে অপারেশন বন্ধ হয়ে যাচ্ছে,-" এই ছিল অসমঞ্জ দে-র বক্তব্য। এখন ওদের এ কথা শুনতে খারাপ লাগছে। ওদের দলের আর একজন সদস্যের বক্তব্য আমি এখানে একটু পড়ি। শ্রীনন্দলাল ব্যানার্জি এম.এল.এ. ২২শে মার্চ, ১৯৭৪ সালে এই সভায় বলেছিলেন, "মাননীয় অধ্যক্ষ মহাশয়, লোড শেডিং সর্বত্র চলছে, এটা নতুন কথা নয়, কিন্তু স্যার, আমার এলাকাতে অত্যন্ত ঘন

ঘন লোডশেডিং চলেছে। সকালে যদি আরম্ভ হয় তাহলে সাড়ে চার ঘন্টা, আবার সন্ধ্যাতে আরম্ভ হলে ঐ সাড়ে চার ঘন্টা। স্যার, আমার কন্সটিটিউয়েন্সির ৯৫ ভাগ মানুষ হচ্ছেন নিম্নমধ্যবিত্ত এবং শ্রমিকশ্রেণীর। সেখানে লোডশেডিং'এর ফলে ছোট ছোট শিল্প কারখানাগুলি বন্ধ হচ্ছে এবং শ্রমিক মালিক বিরোধ দৈনিক দেখা দিচ্ছে। স্যার, মালিকরা বলছে, ৪ ঘন্টা লোড শেডিং হয়েছে কাজেই ৪ ঘন্টা খেটে দিতে হবে।" এই হচ্ছে বেলগাছিয়ার এম.এল.এ. নন্দলাল ব্যানার্জির কথা। আরও একটা পড়ি। এই সভার মাননীয় সদস্য প্রফুল্লচন্দ্র সেন মহাশয় ২৯শে মার্চ, ১৯৭৪ এই সভায় বলেছিলেন, "একটা বিদ্যুতের কাগজ (একটি বই দেখাইয়া) বোধ হয় সকলেই পেয়েছেন—কি সুন্দর কাগজ, কি ভাল ছাপা, কিন্তু এতে কোনও বিদ্যুত নাই, সক পাচ্ছি না।" মাননীয় প্রফুল্লচন্দ্র সেন মহাশয়ের দুঃখের কথা আরও একটু শুনুন। তিনি বলেছিলেন, "বলা হয়েছে হাজার হাজার গ্রামে বিদ্যুত দেওয়া হয়েছে। কিন্তু সেই গ্রামগুলির নাম কি? এখানে তো অনেক মাননীয় সদস্যরা আছেন—কোন গ্রামে বিদ্যুত গিয়েছে? ৮/৯ ঘন্টা সপ্তাহে হয়তো চলে। আজকে চারদিন সপ্তাহে কলকাতায় বিদ্যুত বন্ধ।" প্রফুল্লচন্দ্র সেন এই কথা বলেছেন। তিনি একটা কাগজ, বিদ্যুতের বিষয়ের কাগজ, যাতে হাজার হাজার মেগাওয়াট বিদ্যুতের কথা লেখা ছিল, সেটা দেখিয়ে বলেছেন যে, কি সুন্দর কাগজ, কি সুন্দর ছাপা, কিন্তু এতে কোন বিদ্যুত নেই। তারপর তিনি সরকারকে জিজ্ঞাসা করেছেন, 'আপনারা তো বলছেন হাজার হাজার গ্রামে বিদ্যুত পৌঁছে দিয়েছেন, তা সেই গ্রাম গুলির নাম কি? কোন গ্রামে বিদ্যুত দিয়েছেন?' এরপর সিদ্ধার্থশঙ্কর রায়ের সরকারের রাজ্যপালের ভাষণে কি বলা হয়েছিল? ২৩শে মার্চ, ১৯৭৭ সালে এই হাউসে রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে সিদ্ধার্থ শঙ্কর রায় বলেছিলেন, "ডি.আই.আর. প্রয়োগ করে বিদ্যুত-এর অবস্থার খানিকটা উন্নতি হয়েছে।" আজকে এখানে সিদ্ধার্থশঙ্কর রায়কে দেখছি না, তিনি আসেন নি। তবে আজকে সৌগতবাবুর কথার মধ্যে দিয়ে সে কথার ধ্বনি শোনা যাচ্ছে। আজকে উনি শঙ্কর সেনকে চলে যেতে বললেন, এবং ওরা চান জ্যোতিবাবুও চলে যান, তারপর ওরা ডি.আই.আর., মিসা, পি.ডি. অ্যাক্ট ইত্যাদি চালু করে রাজ্যের মানুষদের বিনা বিচারে আটক করে, মেরে, পিটিয়ে, খুন করে বিদ্যুত উৎপাদন বাড়াবেন। এইরকম অনেক পড়তে পারি। বিদ্যুতের যে অভাব এই অভাব শুধু পশ্চিমবঙ্গে নয়, এই অভাব গোটা ভারতবর্ষের প্রত্যেকটি রাজ্যে। শিল্পাঞ্চলে আমরা বিদ্যুত দিতে পারি না, তাদের কাট করা হচ্ছে। গ্রামাঞ্চলে বিদ্যুত দিতে পারি না, শহরাঞ্চলের জনপথে বিদ্যুত দিতে পারি না। গোটা দেশে বিদ্যুতের যা চাহিদা আছে তার তুলনায় ইন্সটল ক্যাপাসিটি অনেক অনেক কম। পরিকল্পিত পথে বিদ্যুত উৎপাদন বাড়াতে হবে। পরিকল্পনা হচ্ছে একরকম আর বাস্তবে হচ্ছে আর একরকম। ষষ্ঠ পরিকল্পনায় ঠিক হল ২১ হাজার মেগাওয়াট নতুন ইনস্টল ক্যাপাসিটি হবে। করলেন কত? ১৪ হাজার ২০০ মেগাওয়াট, বাকিটা করলেন না। সেভেন্থ প্ল্যানে যে পরিকল্পনা করলেন তাও সবটা করলেন না। ইতিমধ্যে গোটা ভারতবর্ষে বিদ্যুতের হাহাকার উঠলো। অষ্টম প্ল্যানে কি করলেন? প্রথমে ঠিক করলেন ৪৮ হাজার মেগাওয়াট বিদ্যুত উৎপাদন করবেন এবং তারজন্য ১ লক্ষ ২৮ হাজার কোটির টাকার পরিকল্পনা ঠিক করলেন। সেই পরিকল্পনা হতে না হতেই আপনারা করলেন ৪৮ হাজার মেগাওয়াটের জায়গায় ২৬ হাজার ২০৬ মেগাওয়াট করার জন্য ঠিক করলেন এবং এরজন্য ৬৯ হাজার কোটি টাকা খরচ করলেন। ৬৬ পারসেন্ট কাজ হল। অষ্টম পরিকল্পনার সুরুতেই দেখা গেছে ৪৪ হয়ে

গেল। আপনারা টাকা দিচ্ছেন না। দেশটাকে দেউলিয়া করলেন। আই.এম.এফের কাছে দেশটাকে বন্ধক রেখে দেউলিয়া করলেন। এই দেশটাকে দেউলিয়া করল কে? টাটা, বিড়লা, ব্ল্যাক মার্কেটিয়ার, হর্ষদ মেহেতো তারাই করেছে। দেশটাকে আপনারা লুঠ করতে দিলেন। তাদের কাছ থেকে আপনারা কি সাহায্য পান? কি উপকার পান? তাদের ধরছেন না কেন? তাদের কাছ থেকে লক্ষ লক্ষ, কোটি-কোটি টাকা আদায় করছেন না কেন এবং সেই টাকা আদায় করে দেশের কাজে লাগাচ্ছেন না কেন? তাদেরকে আপনারা লুঠ করতে দিয়েছেন। যে কটি পাওয়ার প্ল্যান্ট তৈরি করার জন্য হাত দিয়েছেন ঠিক টাইমে তা সম্পূর্ণ করতে পারেননি, ডিলে হচ্ছে, ডিলে হচ্ছে, ডিলে হচ্ছে। ৫ বছরের জায়গায় ৮ বছর, ১০ বছর লেগে যাচ্ছে। সেন্ট্রাল গভর্নমেন্টের প্রোজেক্ট একবার শুরু হলে শেষ হতে চায় না কেন? স্টেট গভর্নমেন্টের যে প্রজেক্টগুলো আমরা করছি সেখানে সেন্ট্রাল গভর্নমেন্টের টাকা যে নিয়মিত পাব তাও আমরা পাই না। ফলে এনার্কি চলছে। আপনারাই পাওয়ারের সর্বনাশ করলেন। স্বাধীনতার পর ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা পাওয়ারে ছিল ১ নম্বর স্থানে। ডাঃ বিধানচন্দ্র রায় যখন মারা গেলেন ততদিনে আমরা অষ্টম স্থানে নেমে এসেছি। শ্রী সিদ্ধার্থশঙ্কর রায় যখন পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী ছিলেন তখন আমরা সর্বনিম্ন স্থানে চলে গেছি। স্বাধীনতার পর আমাদের বিদ্যুত উৎপাদন ক্ষমতা ছিল ৫০০ মেগাওয়াট। ৩০ বছর আপনাদের শাসনে আপনারা কত বাড়িয়েছেন? মাত্র ১১০০ মেগাওয়াট। ১৯৭৭ সালে যখন আমরা ক্ষমতায় এলাম তখন ১৬০০ মেগাওয়াট উৎপাদন ক্ষমতা ছিল। বামফ্রন্ট সরকার অগ্রাধিকার দিয়ে বিদ্যুত উৎপাদন শুরু করেছে। হাজার বাধা, কেন্দ্র ষড়যন্ত্র করার চেষ্টা করেছে। তাসত্ত্বেও আপনারা জানেন, ১৯৮১ সালে আমাদের পশ্চিমবাংলায় ইনস্টল ক্যাপাসিটি ছিল ২১৫৫ মেগাওয়াট আর ১৯৯১-৯২ সালে সেটা বেড়ে হয়েছে ৪ হাজার ৮ মেগাওয়াট। ২৪শো মেগাওয়াট বেড়েছে এই ১২ বছরে। ৩০ বছরে আপনারা ১১০০ মেগাওয়াট বাড়িয়েছেন আর আমরা ১২ বছরে ২৪০০ মেগাওয়াট বাড়িয়েছি। গত বছর বেড়েছে ২৭৭.৫ মেগাওয়াট। জেনারেশন, ১৯৮৯ সালে ছিল ৮৩২৪ এম.কে.ডব্লু, আর ১৯৯০ সালে সেটা বেড়ে হল ৮৪৬৫ এম.কে.ডব্লু (১৯৯১ সালে সেটা হল ১০ হাজার ১২৯ এম.কে.ডব্লু.। উৎপাদন যতই বাড়ুক আমরা সামাল দিতে পারছি না। তার কারণ, মানুষের অবস্থার উন্নতি হচ্ছে। তারা বাড়িঘর তৈরি করছে, তারজন্য ইলেকট্রিসিটি চাই, গ্রামাঞ্চলে পাম্পসেটের জন্য ইলেকট্রিসিটি চাই। ক্ষুদ্র শিল্পে আমরা ১ নম্বর হয়েছি। লক্ষ লক্ষ ক্ষুদ্র শিল্পে হাজার-হাজার মানুষ আসছে। তারা পাওয়ার চাইছে।

[2-50 — 3-00 P.M.]

তারজন্য আমাদের পাওয়ার কনজামশন বেড়ে যাচ্ছে এবং তারজন্য আমরা গ্রামের মানুষের স্বার্থে রুর‍্যাল ইলেকট্রিফিকেশনের উপর জোর দিচ্ছি। ১৯৭৮-৮০ সালে যেখানে মাত্র ১২,৮৬৩টি গ্রামে বিদ্যুত ছিল-৩৩ পারসেন্ট, ১৯৯০-৯১ সালে সেখানে ২৭,৫৮৪টি গ্রামে বিদ্যুত গেছে - ৭২ পারসেন্ট। ১৯৭৯-৮০ পাম্প-সেট চলতো ২৪,০০০, ১৯৯০-৯১ সালে পাম্প-সেট চলছে ৮৯,০০০। এর বাইরেও বহু পাম্প-সেট মানুষ কিনেছেন। বোরো চাষ পাম্প-সেটের উপর নির্ভরশীল। আজকে পশ্চিমবঙ্গে সর্বত্র বোরো চাষে জল সরবরাহ হচ্ছে এই পাম্প-সেটের সাহায্যে এক্ষেত্রে ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গের স্থান প্রথম, গম উৎপাদন

দ্বিতীয়, আলু উৎপাদনেও প্রথম। আজকে বিদ্যুত ব্যবহারের ক্ষেত্রেও কনজিউমার্স বেড়েছে পশ্চিমবঙ্গে। ১৯৭৯-৮০ সালে যেখানে কনজিউমার্সের সংখ্যা ছিল ১২ লক্ষ ৩৩ হাজার, সেখানে ১৯৯০-৯১ সালে হয়েছে ২৪ লক্ষ প্রায় ডবল। গত বছর নতুন কনজিউমার কানেকশন দিয়েছি ৭৯,০০০। কোন রাজ্য কত বিদ্যুত দেবে মাথাপিছু সেটা ঠিক করে দেন সেন্ট্রাল ইলেকট্রিকাল অথরিটি। এক্ষেত্রে দেখা যাচ্ছে এটা পূর্বাঞ্চলে সবচেয়ে কম। পশ্চিমাঞ্চলে যেখানে ৬৫ কিলোওয়াট পাচ্ছে মাথাপিছু, সেখানে আমরা পাচ্ছি ৩৫ কিলোওয়াট। তারজন্য রাজ্য সরকার চেষ্টা করছেন কেন্দ্রীয় সরকারকে ছাড়াই বিদ্যুতের অবস্থার উন্নতি করতে। কিন্তু কেন্দ্রীয় সরকার আমাদের প্রচেষ্টাকে সফল হতে দিচ্ছেন না, ষড়যন্ত্র চক্রান্ত করছেন। আমাদের বক্রেশ্বরের অবস্থা আপনারা জানেন বক্রেশ্বরে আমরা একটা বিরাট বিদ্যুত কেন্দ্র করছি। ৮০০ মেগাওয়াট বিদ্যুত উৎপন্ন হবে সেখানে। কিন্তু সারা দেশের মানুষ জানেন, পশ্চিমবঙ্গের শিল্প যাতে বিদ্যুত না পায় তারজন্য ষড়যন্ত্র করে তারা বক্রেশ্বরকে কোনও সাহায্য দিচ্ছেন না। তাই আমরা সেটা নিজেদের সম্পদের মাধ্যমেই করব বলে ঠিক করেছি। এ-ব্যাপারে জাপানের সঙ্গে কথাবার্তা বলছি। আর একটি বিদ্যুত-কেন্দ্র হবে বজবজে যা সি.ই.এস.সি. দুই বছরের মধ্যে করবে। কিন্তু কেন্দ্রীয় সরকার তারজন্য যে ক্লিয়ারেন্স দরকার সেটা দিচ্ছেন না। কিন্তু আমরা পশ্চিমবঙ্গের শিল্প-কারখানার উন্নতি চাই, তাই কোলাঘাটে আরও দুটি বিদ্যুত ইউনিট হতে চলেছে এবং তারমধ্যে ৬নং ২১০ মেগাওয়াটের ইউনিটটি ইতিমধ্যে চালু হয়েছে, ৪নং ইউনিটটিও কিছুদিনের মধ্যে আমরা কমপ্লিট করতে পারব। এক্ষেত্রে পুরুলিয়ার একটা সুন্দর প্রোজেক্ট হাতে নেওয়া হয়েছে। কংগ্রেসি বন্ধুদের বলছি, দয়া করে মন্ত্রীকে এরজন্য প্রশংসা জানাবেন। আমরা জানি, দিনের বেলায় বিদ্যুতের চাহিদা বেশি থাকে, কিন্তু রাতে চাহিদাটা কমে যায়। এটা মনে রেখে অযদ্ধা পাহারে উপর রিজারভার তৈরি করা হচ্ছে ন্যাচারাল অ্যাডভান্টেজকে কাজে লাগিয়ে। সেখানে রাতে চাহিদা কমের সময় পাম্প চালিয়ে জল তুলে রিজার্ভ করা হবে এবং দিনের বেলায় সেই রিজারভারের জলের সাহায্যে টার্বাইন ঘুরিয়ে জেনারেটরের সাহায্যে বিদ্যুত উৎপন্ন করা হবে। ঐ প্রকল্পে দিনের বেলায় ৯০০ মেগাওয়াট বিদ্যুত উৎপন্ন হবে। আজকের দিনে হাইড্রাল প্রোজেক্ট সবচেয়ে পোটেনশিয়াল বিদ্যুতের ক্ষেত্রে। তাই তিস্তার হাই ড্যাম প্রোজেক্টের ভেতর দিয়ে আমরা সেখানে বিদ্যুত কেন্দ্র স্থাপনের সিদ্ধান্ত নিয়েছি যেখান থেকে ৯০০ মেগাওয়াট বিদ্যুত পাব। একইভাবে সেখানকার তোর্সা নদী থেকে ১০০ মেগাওয়াট এবং রায়ডাক নদী থেকে ১২০ মেগাওয়াট জল-বিদ্যুত উৎপাদন পরিকল্পনা আমরা করেছি। এক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে সহযোগিতা এবং আর্থিক সাহায্য পেলে কয়েক বছরের মধ্যে আমরা বিদ্যুতের ক্ষেত্রে প্রভুত উন্নতি করতে পারব। এদিকে বলাগড়ে ৭৫০ মেয়াওয়াটের একটি বিদ্যুতকেন্দ্র গড়ে উঠছে যার দায়িত্ব সি.ই.এস.সিকে দেওয়া হয়েছে। অপর দিকে দেখা যাচ্ছে, কেন্দ্রীয় সরকার কিভাবে যোজনা খাতে বিদ্যুত পরিকল্পনা ছাঁটাই করে চলেছেন। তারা যতটুকু পরিকল্পনা নিচ্ছেন সেটাও অ্যাকচুয়ালি কার্যকরী করছেন না। গোটা দেশ অন্ধকারে ডুবে যাওয়ার চেয়ে প্রয়োজনের দিকে তাকিয়ে বাস্তব সিদ্ধান্ত নিতে হবে। সেইদিক থেকে বলাগড়ের জন্য বেসরকারি কর্তৃপক্ষ বলছে আসবে। আসছে আসুক, আপত্তি থাকা উচিত নয়। এই ব্যাপারে পারমিশন আমরা নিশ্চয়ই চাইব। বলাগড়ে ৭৫০ মেগাওয়াট বিদ্যুত উৎপাদন কেন্দ্র স্থাপন করা হবে, গৌরীপুরে ১৩৫ মেগাওয়াট বিদ্যুত উৎপাদন কেন্দ্র স্থাপনের কাজ শুরু হবে। বিদ্যুত উৎপাদনের ক্ষেত্র পশ্চিমবাংলায় বাড়ছে।

প্লান্ট লোড ফ্যাক্টর আমাদের কম একটা কথা বার বার বলা হয়। সারা ভারতবর্ষে প্লান্ট লোড ফ্যাক্টর কমে যাচ্ছে। ১৯৮৪-৮৫ সালে প্লান্ট লোড ফ্যাক্টর ছিল ৫৬.৫ পারসেন্ট, সেটা ১৯৯০-৯১ সালে কমে দাঁড়িয়েছে ৫৩.৮ পারসেন্ট। আমাদের এখানে বিদ্যুত উৎপাদন কম হবার আর একটা কারণ হল কয়লা পাওয়া যাচ্ছে না। যে লক্ষ্যমাত্রা ধরা হয়েছিল বিদ্যুত উৎপাদনের ক্ষেত্রে তার ৭.৪ শতাংশ বিদ্যুত উৎপাদন কম হয়েছে কয়লা পাওয়া যাচ্ছে না বলে। ই.সি.এল-এর প্রোডাকশন কমে যাচ্ছে, সি.আই.এ-এর প্রোডাকশন কমে যাচ্ছে। এইভাবে আমরা মার খাচ্ছি। তারমধ্যে দাঁড়িয়ে আমরা বলতে পারি যে প্রোডাকশনের দিক থেকে ভারতবর্ষের মধ্যে হায়েস্ট হচ্ছে পশ্চিমবাংলা। কোলাঘাট এই বছর প্রাইজ পেয়েছে ভারত সরকারের কাছ থেকে হায়েস্ট লোড ফ্যাক্টারের জন্য। ওরা ৬৪ শতাংশ উৎপাদন করেছে। ডি.ভি.সি-র দিকে তাকিয়ে দেখুন কেন্দ্রীয় সরকারের একটা সংস্থা যেটা পশ্চিমবাংলায় আছে তারা ৩০.৯ শতাংশ করেছে যেটা কোলাঘাটের অর্দ্ধেকও নয়। হরিয়ানাকে বলা হয় বিরাট কৃতিত্ব অর্জন করেছে, সেখানে ৪২.৭ শতাংশ। তবে হ্যাঁ, এই কথা ঠিক যে আমাদের সমস্ত প্লান্টের প্লান্ট লোড ফ্যাক্টর সমান নয়। ডি.পি.এল-এর দেখা যাবে অনেক কম। এবং আরও কিছু কিছু প্লান্ট আছে সেখানে কম আছে। তার কারণ হল মেশিন অনেক পুরানো হয়ে গেছে, সেকেলে যন্ত্রপাতি নিয়ে কাজ করতে হচ্ছে। যথাযথ মেরামতের জন্য প্রয়োজনীয় টাকা প্লানিং কমিশনের কাছ থেকে চাওয়া হলে পাওয়া যায় না। আমি মন্ত্রী মহাশয়কে বলব সাধারণভাবে মেনটেনেন্সের দিকে আপনি একটু নজর দিন। আমাদের যে মটরগুলি কেনা হয় সেই মটরগুলির উপর প্রচন্ড চাপ পড়ছে। কনভেয়ার বেল্ট ভাল ভাবে কাজ করে না। আইডলার ঠিকমতো কাজ করছে না। ফলে মটরগুলির উপর বেশি চাপ পড়ছে। ২ ঘন্টায় যেখানে কয়লা চলা উচিত সেখানে ৬-৮ ঘন্টা লেগে যাচ্ছে। ন্যাচারেলি প্রোডাকশন স্লথ হয়ে যাচ্ছে। এই ব্যাপারে আপনি একটু নজর দিন। আমি মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি এইজন্য যে এতরকম প্রতিবন্ধকতা সত্ত্বেও কেন্দ্রের অসহযোগিতা ষড়যন্ত্র এবং চক্রান্ত তারমধ্যে দাঁড়িয়ে, বিদ্যুতের ক্ষেত্রে বিগত দিনের কংগ্রেস সরকার পশ্চিমবঙ্গে যে একটা সাংঘাতিক ভয়াবহ পরিস্থিতির সৃষ্টি করে গিয়েছিল তারমধ্যে দাঁড়িয়ে বিদ্যুতের যে উন্নতি ঘটাতে পেরেছেন তারজন্য আমি সমস্ত কাট মোশনের বিরোধিতা করে ব্যায়-বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-00 — 3-10 P.M.]

**ডাঃ তরুণ অধিকারী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী শঙ্কর বাবুকে আমি শ্রদ্ধা করি। উনি পন্ডিত মানুষ। কিন্তু আজকে বিদ্যুত পরিস্থিতি পশ্চিমবাংলায় এমন একটা জায়গায় এসে পৌঁছেছে যে সেখানে দাঁড়িয়ে দুঃখের সঙ্গে মাননীয় মন্ত্রীর আনা বাজেটকে বিরোধিতা করে এবং আমাদের আনা কাটমোশনগুলোকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। মাননীয় সদস্য দিলীপবাবু বিধানসভার কার্য বিবরণী থেকে '৭৪ সাল, '৬৪ সাল এবং '৭২ সালের কথা বলছিলেন। উনি আজকে যদি ৭২, ৬৪ এবং ৭৪ সালের উদাহরণ দিয়ে '৯২ সালের বিদ্যুত পরিস্থিতিকে সামাল দিতে চান, মাননীয় মন্ত্রীকে যদি প্রোটেকশন দিতে চান সেটা কি উনি পারবেন? উনি কিন্তু ঐসব কথা বলার সঙ্গে সঙ্গে একবারও বললেন না যে আজকে বিদ্যুত দপ্তরের প্রশাসনের ব্যর্থতা কোন জায়গায় এসে দাঁড়িয়েছে?

ফার্স্ট মে থেকে যেখানে পার্মানেন্ট চেয়ারম্যান অ্যাপয়েন্টমেন্ট হওয়ার কথা, ৩৭ বছরের ইতিহাসে, বিদ্যুত পর্ষদের জন্মলগ্ন থেকে যা হয়নি, আজকে আপনাদের সরকারের আমলে সেটাকে একটা নজির হিসাবে সৃষ্টি করে গেলেন। আজকে পার্মানেন্ট চেয়ারম্যান নেই। কর্মী সমিতি নেই। ফলে কোনও সিদ্ধান্ত নেওয়া যাচ্ছে না। আজকে সংবাদপত্রে দেখলাম যে প্রশাসনিক দপ্তরে যে আমলারা রয়েছেন তারা জানতেন বাজেট নাকি মঙ্গলবারে নয়, সোমবারে। অদ্ভুত অবস্থা। এই জায়গায় দাঁড়িয়ে আমরা বাজেট নিয়ে আলোচনা করছি। আজকে বিদ্যুতের সমস্যা, পশ্চিমবাংলার এই বিদ্যুত সমস্যা শুধু পশ্চিমবাংলার সমস্যা নয়, পশ্চিমবাংলার বিদ্যুত সমস্যা আজকে ভারতবর্ষের লজ্জা। পশ্চিমবাংলার বিদ্যুত সমস্যার একদিকে গ্রামগঞ্জে চাষিদের চাষের কাজ ব্যহত হচ্ছে, ডীপ টিউবওয়েল'এর মাধ্যমে তারা জল পাচ্ছে না, অন্যদিকে শিল্পক্ষেত্রে, শিল্পের চাকা বন্ধ হয়ে যাচ্ছে। শ্রমিকরা অনাহারে দিন গুনছে। তারজন্য দায়ী এই বিদ্যুত দপ্তর। এই কথা ভুলে গেলে চলবে না যে এরজন্য দায়ী কে? দায়ী মাননীয় মুখ্যমন্ত্রী।

(গোলমাল)

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, ওরা যদি এইরকম করে তাহলে আমরা মিনিস্টারকে একটি কথাও বলতে দেব না।

(গোলমাল)

**ডাঃ তরুণ অধিকারি ঃ** এরজন্য দায়ী যদি কেউ থাকে তবে মাননীয় মুখ্যমন্ত্রী এরজন্য দায়ী। তিনি এই দপ্তরের দায়িত্বে ছিলেন। জ্যোতিবাবু যখন বিদ্যুত দপ্তরের দায়িত্বে ছিলেন তখন বিদ্যুত দপ্তরকে এমন জায়গায় নিয়ে গিয়েছিলেন যে পশ্চিমবাংলার মানুষ ঠাট্টা করে বলত, 'এই জ্যোতি আছে, এই জ্যোতি নেই।' অদ্ভুত অবস্থার মধ্যে তিনি বিদ্যুত দপ্তরকে নিয়ে গিয়েছিলেন। নিজে বাঁচার জন্য প্রবীরবাবুকে নিয়ে এলেন। তিনি এসে প্রশাসনিক কায়দায় রাজনৈতিক স্টান্ট দিয়ে পশ্চিমবাংলার মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করেছিলেন। জ্যোতিবাবুর 'পাখি'-কে কিন্তু আর বিদ্যুত দপ্তরের খাঁচায় রাখা গেল না। বিদ্যুত দপ্তরের পাখি পালিয়ে গেল, পাখি উড়ে গেল। আমি শঙ্করবাবুকে শ্রদ্ধা করি। আমরা আশা করেছিলাম যে শঙ্করবাবু এসে বিদ্যুত ব্যবস্থাকে নিজের হাতে নিয়ে সুষ্ঠু পরিকল্পনার মাধ্যমে আগামিদিনে সমাধানের পথ দেখাবেন। আজকে বিদ্যুতের যে সমস্যা আমাদের আছে, এটা বিরোধী দল কংগ্রেসের সমস্যা শুধু নয়, এই সমস্যা সারা দেশের সমস্যা। এই সমস্যার সমাধানের জন্য একদিকে যেমন দীর্ঘমেয়াদী পদক্ষেপ নিতে হবে, সেই সাথে সাথে স্বল্পমেয়াদী পদক্ষেপও নিতে হবে। আপনি বিশেষজ্ঞ মানুষ। বিদ্যুত ইউনিটকে সুষ্ঠুভাবে চালাতে গেলে পাওয়ার লোড ফ্যাক্টর রয়েছে। একটা মানুষ দিনরাত কাজ করে গেলে সে অসুখে পড়বে বা জরাজীর্ণ হয়ে একদিন মারা যাবে। ঠিক সেইরকম ভাবে পাওয়ার লোড ফ্যাক্টরকে কমাবার ব্যবস্থা না থাকার জন্য বিদ্যুত কেন্দ্রগুলোতে একটার পর একটা ইউনিট দেখছি বন্ধ হয়ে যাচ্ছে। সেটা আপনাকে ভাবতে হবে। সেই সঙ্গে সঙ্গে বিদ্যুত দপ্তরে দুর্নীতি এবং চুরির হার বেড়ে যাচ্ছে। বিদ্যুতের উৎপাদন দিনের পর দিন নিম্নগামী হয়ে যাচ্ছে, বিদ্যুত উৎপাদন ব্যহত হচ্ছে প্রশাসনিক ব্যর্থতার জন্য। আমি আপনার সামনে এ.জি.বেঙ্গলের রিপোর্ট থেকে বলছি

অ্যাকাউন্টেন্ট জেনারেল, ওয়েস্ট বেঙ্গল এই দপ্তরের ব্যাপারে যে রিপোর্ট দিয়েছেন তা থেকে বলছি প্রতি বছরে এই দপ্তরে চুরি হয় ১ কোটি ৩৪ লক্ষ টাকার মতো। একটা দপ্তরে গড়ে বছরে চুরি হয় ১ কোটি ৩৪ লক্ষ টাকা। আরও অবাক কান্ড, এই চুরি ধরার জন্য, চুরি আটকানোর জন্য সরকারের প্রতি বছরে আরও খরচ হয় ২ কোটি টাকা। অর্থাৎ চুরি এবং চুরি ধরার জন্য ব্যয় এই বাবদ মোট ৩ কোটি টাকা করে সরকারের খরচ হচ্ছে।

[3-10 — 3-20 P.M.]

মাননীয় শঙ্কর বাবু আমি পরিসংখ্যান দিচ্ছি ১৯৮৮-৮৯ সালে ১২২৪টি চুরির ঘটনা ঘটেছিল এবং তার দাম ছিল ১ কোটি ১৭ লক্ষ টাকা। ১৯৮৯-৯০ সালে ১১৩৮টি চুরির ঘটনা ঘটেছিল, সেই সমস্ত জিনিসের দাম ছিল ১ কোটি ৩১ লক্ষ টাকা। ১৯৯০-৯১ সালে ৯৭৮টি চুরির ঘটনা ঘটেছিল এবং তার দাম হচ্ছে ১ কোটি ৫২ লক্ষ টাকা। সুতরাং আজকে বিদ্যুত কোথায় গিয়ে দাঁড়িয়েছে দেখুন এবং কিভাবে বিদ্যুতের উৎপাদন হ্রাস পাচ্ছে এবং কমে যাচ্ছে তার একটা হিসাব দিচ্ছি। বিগত বছরে ১০০ কোটি ইউনিটের বিদ্যুত উৎপাদন কমে গেছে। ১৯৮৬-৮৭ সালে বিদ্যুতের উৎপাদন হয়েছে ৩৫০৬.৬৫ মিলিয়ন কিলো আওয়ার্সে। সেখানে ১৯৮৯-৯০ সালে উৎপাদন কমে গিয়ে দাঁড়িয়েছে ৩২০৭.৯৯ মিলিয়ন কে.ডব্লিউ.এইচ ১৯৯০-৯১ সালে সেখানে বিদ্যুত উৎপাদন কমে গিয়ে দাঁড়িয়েছে ২৫৩৬.৩১ মিলিয়ন কে.ডব্লিউ.এইচ এই প্ল্যান্টের উৎপাদন হয়েছে। আজকে বিদ্যুতের উৎপাদন কমার কারণ হচ্ছে প্ল্যান্টগুলিতে ঠিকমতো মেনটেন করতে পারছেন না। একদিকে ফিনান্সিয়াল লস হচ্ছে আর অন্যদিকে উৎপাদন ব্যহত হচ্ছে। একদিকে চুরি ক্রমশ বেড়েই চলেছে এবং পাশাপাশি অন্য জায়গা থেকে অর্থ এনে এই চুরির অভাব মেটাতে হচ্ছে। আজকে দেনার দায়ে এই বিদ্যুত দপ্তর ডুবে যাচ্ছে। গত ৫ বছরে দেনার পরিমাণ দাঁড়িয়েছে ৫২৯ কোটি টাকা। ১৯৮৬-৮৭ সালে এই লোনের পরিমাণ ছিল ১২০৯ কোটি ৪০ লক্ষ টাকা। ১৯৯০-৯১ সালে সেই লোনের পরিমাণ দাঁড়িয়েছে ১৭৩৫ কোটি ৭৩ লক্ষ টাকা। এছাড়া সরকার থেকে লোন দিয়েছে এবং শেয়ার ও বিভিন্ন ফিনান্সিয়াল হাউস থেকে ১২১৬ কোটি ১৯ লক্ষ টাকার লোন পাওয়া গেছে। তাছাড়া মার্কেট থেকে ৫১৯ কোটি টাকা দেনা হয়েছে এবং এই লোনের পরিমাণ ২২৩৫.৭৩ কোটির কাছাকাছি হবে। সুতরাং আজকে এই জায়গায় বিদ্যুত দপ্তর দাঁড়িয়ে আছে। এরপরেও কি মাননীয় বিদ্যুতমন্ত্রী আশা করেন যে আগামী প্রজন্মের জন্য বিদ্যুত দিতে পারবেন? মাননীয় প্রবীর সেনগুপ্ত মহাশয় সমস্ত মানুষকে ধোঁকা দিয়ে, বিভ্রান্ত করে, রাজনৈতিক স্লোগান তুলে বক্রেশ্বরের কথা বলে মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করেছেন। একদিকে বক্রেশ্বরের কথা বলা হয়েছিল অন্যদিকে নৈহাটির গৌরীপুর থার্মাল পাওয়ার বন্ধ করে দেওয়া হয়েছিল। ১৯৮৮ সালে ৩০শে নভেম্বর মাননীয় মুখ্যমন্ত্রী শ্রী জ্যোতি বসু বক্রেশ্বরের শিলান্যাস করলেন, ঠিক সেই মুহূর্তেই রাতের অন্ধকারে ৩০শে নভেম্বর গৌরীপুর থার্মাল স্টেশনটি বন্ধ করে দেওয়া হল। কোন যুক্তিতে এই পাওয়ার স্টেশনটি বন্ধ করে দেওয়া হল? এর তো মৃত্যু হয়নি। তার তো হার্ট স্পন্দন বন্ধ হয়নি, ক্লিনিক্যাল ডেথ তো হয়নি, তাকে রাজনৈতিকভাবে হত্যা করা হয়েছে। তবে আমি ব্যক্তিগতভাবে এবং নৈহাটির জনসাধারণের পক্ষ থেকে মাননীয় শঙ্কর বাবুকে ধন্যবাদ জানাই যে তিনি এই গৌরীপুর থার্মাল পাওয়ার স্টেশনটি খোলার কথা বলেছেন এবং ২২শে আগস্ট এই নিয়ে ওনার সঙ্গে

কথাও হয়েছে, তিনি আবার এই পাওয়ার স্টেশনটি চালু করছেন। এরজন্য আমি পশ্চিমবঙ্গের মানুষ হিসাবে এবং আমি নিজে ধন্যবাদ জানাচ্ছি, তা না হলে একটা আমার একটা অপরাধবোধ থেকে যেত। তারপরে উত্তরবঙ্গে ডিজেল পাওয়ার স্টেশনটি ১০ বছর বন্ধ হয়ে রয়েছে। এখানে টেন্ডার করতে পারছে না। সার্ভেয়ারের রিপোর্ট ছাড়া টেন্ডার ডাকা যায় না। এটি ১৯৮০ সাল থেকে বন্ধ হয়ে রয়েছে। কিন্তু সম্প্রতি সার্ভেয়ারের রিপোর্ট ছাড়াই টেন্ডার করা হল। ৩ কোটি ৭ লক্ষ ৪৪ হাজার টাকার টেন্ডার করে দিয়েছেন। আজকে কাদের স্বার্থে, কোন উদ্দেশ্যে এইভাবে বে-আইনি টেন্ডার করা হয়েছে? মন্ত্রী মহাশয় তার জবাবী ভাষণে বলবেন যে বে-আইনি কি বে-আইনি নয়। আজকে সংবাদ পত্রে দেখেছি যে আমাদের আবেদনে সাড়া দিয়ে গৌরীপুর থার্মাল পাওয়ার স্টেশন আবার খোলার জন্য পদক্ষেপ নিয়েছেন। আপনার দপ্তরের সেক্রেটারি, রানু ঘোষ সি.কে.বিড়লাকে চিঠি দিয়েছেন সরকারের সঙ্গে যৌথ উদ্যোগে গৌরীপুর থার্মাল পাওয়ার স্টেশন খোলার জন্য। এই প্রসঙ্গে আপনার কাছে আমি দাবি করছি যে সি.কে. বিড়লাকে গৌরীপুর পাওয়ার স্টেশন খোলার জন্য নিচ্ছেন, সেখানে কি কি শর্তে নেওয়া হচ্ছে, সেই শর্তগুলি আপনি পশ্চিমবঙ্গের মানুষের কাছে জানান। আজকে এটা আমাদের জানানো উচিত। আমার দ্বিতীয় দাবি হচ্ছে, এই সভায় আপনি দিনক্ষণ নির্দিষ্ট করে দিয়ে জানাবেন যে কবে গৌরীপুর থার্মাল পাওয়ার স্টেশনের কাজে শুরু হবে এবং এই কাজ শেষ করা হবে। যখন গৌরীপুর থার্মাল পাওয়ার স্টেশন বন্ধ হয়ে গেল তখন প্রবীরবাবু বলেছিলেন, যে সমস্ত লেবার কনট্রাক্টর কাজ করছে, যে সমস্ত শ্রমিকরা কাজ করছে তাদের পুনর্বাসনের ব্যবস্থা করা হবে। কিন্তু সেই সমস্ত না খেতে পাওয়া শ্রমিকদের আজও কোনও পুনর্বাসনের ব্যবস্থা করা হয়নি। আপনি তাদের সম্পর্কে কি ব্যবস্থা করছেন সেটাও জানাবেন। এই কথা বলে এই ব্যয়-বরাদ্দের বিরোধিতা করে এবং আমাদের কাট মোশনের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-20 — 3-40 P.M.]

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিদ্যুত মন্ত্রী মহাশয় এখানে যে বাজেট বরাদ্দ উত্থাপন করেছেন, আমি তাকে সমর্থন করছি। আজকে তাকে আন্তরিক ভাবে ধন্যবাদ জানানো উচিত তার এই সাহসী প্রচেষ্টার জন্য। সৌগতবাবু যাই বলুন না কেন, আজকে পর্যন্ত পশ্চিমবঙ্গের কোনও বিদ্যুতমন্ত্রী এইভাবে ফ্রাঙ্ক কনফেশন করেন নি। তিনি কোনও জিনিস গোপন করার চেষ্টা করেন নি, সবকিছু সদস্যদের খোলাখুলি জানাবার চেষ্টা করেছেন। আজকে ইনটেলেকচ্যুয়াল অনেস্টি বলতে যা বোঝায় সেটা তারমধ্যে আছে। তিনি সমস্ত জিনিসই তুলে ধরেছেন। তাসত্ত্বেও ওরা বলছেন যে অনেক জিনিস গোপন করা হয়েছে, একথা ঠিক নয়। আজকে কংগ্রেসের কৃত পাপকে ঘাড়ে নিয়ে, এই অর্থনৈতিক অনটনের মধ্যেও তিনি যেভাবে এই দপ্তর চালাচ্ছেন তারজন্য তাকে আমি ধন্যবাদ এবং কৃতজ্ঞতা জানাচ্ছি। অবস্থাটা কি ছিল? জয়নাল সাহেব জানেন যে বরকৎ সাহেব যখন এই দপ্তরে প্রথম মন্ত্রী হয়ে এলেন তখন তিনি প্রথমেই বলেছিলেন যে জেনারেশন হবে কি হবেনা, সেটা বড় কথা নয়, আজকে বেকার ছেলেদের চাকুরি দিতে হবে। তিনি প্রথমে বলেছিলেন যে ১০ হাজার লোককে চাকুরি দিতে হবে। তখন গৌতম চক্রবর্তী এম.এল.এ ছিলেন, তার নেতৃত্বে ১০ হাজার লোককে চাকুরি দেওয়ার জন্য অফিস বসানো হয়েছিল।

শোনা যায় প্রার্থিদের কাছ থেকে ৩ হাজার করে টাকা নিয়ে চাকুরি দেওয়া হল। তাতে কিছু লোক চাকুরি পেল ঠিকই কিন্তু কাজ করার জন্য যে প্রকার লোকের দরকার ছিল সেই কাজ করার জন্য নিযুক্ত যুবকদের মটিভেশন ছিল না। আমরা মালদা অফিসে দেখেছি যে বসবার জায়গা নেই, চেয়ার-টেবিল নেই, ঘরে বসে ক্যারাম খেলা হচ্ছে আর মাঠে-ঘাটে ঘুরে বেড়াচ্ছে, কোনও কাজ হচ্ছে না। ওনাদের সময়ে প্লানিংয়ে অভাব ছিল। সেই প্লানিংয়ের অভাবের ফল আজকে আমাদের ভুগতে হচ্ছে। কংগ্রেসের রাজত্বে ওরা বলেছিলেন যে প্রতিটি মৌজা ইলেকট্রিফিকেশন করা হবে এবং প্রথম বছরে চার শত গ্রামে এই ইলেকট্রিফিকেশন করা হবে। সেই সময়ে কনট্রাক্টরদের রাজত্ব ছিল। কনট্রাক্টরদের বলা হয়েছিল যে লাইন নিয়ে যাও মৌজা ইলেকট্রিফিকেশন হবে। কিন্তু আমরা দেখেছি যে একটা মৌজায় এক কোনায় গিয়ে একটা পোল বসিয়ে সেখানে লাইন টেনে দিয়ে একটা বাতি জ্বালিয়ে দিয়ে, কোথাও আবার বাতি না জ্বালিয়ে বলা হয়েছে যে সেই মৌজা ইলেকট্রিফিকেশন হয়ে গেল। এইভাবে ওরা কাগজে-কলমে মালদাতে ৪শত গ্রাম ইলেকট্রিফিকেশন হয়ে গেল। এইভাবে ওরা কাগজে-কলমে মালদাতে ৪ শত গ্রাম ইলেকট্রিফিকেশন করেছিলেন। তখন সিদ্ধার্থশঙ্কর রায় মুখ্যমন্ত্রী ছিলেন। ১৯৭২ সালে আমরা তাকে বলেছিলাম, এই যে কাজ করা হয়েছে, এতে "ইনটেলেকচ্যুয়াল পিপলরা" আপনার বদনাম করছে, আপনাকে 'ফ্রড' বলছে, এটা আপনি দেখুন। সেই সময়ে মুখ্যমন্ত্রী প্রতি মাসে রেডিওতে মাসিক বক্তৃতা দিতেন। প্রতি মাসে বলা হত কতগ্রামে নূতন ভাবে বিদ্যুতায়িত হল। একমাসে ২৫০টি গ্রামের কথা বলা হলে পরের মাসে ৪০০ গ্রাম করা হল বলা হত। কিন্তু ২৫০ + ১৫০ হল না নূতন ৪০০ গ্রাম করা হল তা বলা হতনা। বিদ্যুত পর্ষদ একটা বই বের করেছেন যাতে দেখা যায় যে মালদহের অধিকাংশ গ্রামে বিদ্যুত পৌঁছে দেওয়া হয়েছে। ওদের সময়ে ইলেকট্রিফিকেশনের জন্য কোনও স্কীম আগে ভাগে তৈরি করা হতনা। তৎকালিন ইউনিয়ন বোর্ড বা জেলা বোর্ডের নির্বাচিত সদস্যদের এমন কি বিধায়কদেরও মতামত নেওয়া হতনা। আমি ধন্যবাদ জানাব মন্ত্রী মহাশয়কে এবং ইলেকট্রিসিটি বোর্ডের চেয়ারম্যানকে যে তারা গ্রামে গ্রামে ঘুরে অবস্থাটা বুঝতে পেরেছেন। তারা নূতন করে গ্রাম সমীক্ষা করছেন। বিদ্যুত পর্ষদের থেকে একটা বই ছাপা হল আপনারা দেখবেন মালদা জেলার কোনও গ্রামে ইলেকট্রিসিটির বাদ নেই, বিভিন্ন বস্তি এলাকাতেও ইলেকট্রিসিটি চলে গেছে। আমাদের মাননীয় মন্ত্রী বুঝতে পেরেছেন গ্রামে গিয়ে এই যে ফাঁকি বাজি কাজ কংগ্রেসিরা করে গেছে ইলেকট্রিফিকেশন হয়েছে বলে, এটা যে কতখানি অসত্য সেটা তিনি বুঝতে পেরেছেন। এই যে অসত্য কথা ওরা বলেছেন এই পাপ কংগ্রেসের প্লানিং-র জন্য হয়েছে পি.এল.এফ.নাকি সবচেয়ে কম যেটা সৌগত বাবু বললেন এটা বামফ্রন্ট আমলে হয়েছে। এই বামফ্রন্ট আমলে কোলাঘাটের পি.এল.এফ.ভাল হওয়ার জন্য দু'বার প্রাইজ পেয়েছে। এখানকার পি.এল.এফ. হচ্ছে ৬৪.৪০ কংগ্রেসের পাপ যে সমস্ত ইউনিটগুলি ব্যান্ডেল সাঁওতালডিহি এইগুলি জড়িয়ে হয়ে যাচ্ছে পি.এল.এফ. ৩৭। বামফ্রন্ট আমলে যেটা হয়েছে তার পরিমাণ হচ্ছে ৬৪.৪০, সেখানে ইস্টার্ন রিজিওনে অ্যাভারেজ হচ্ছে পি.এল.এফ.-এর ৩৬.২০, এটা নিয়ে তো ভাবতে হবে। আপনাদের আমলের পুরনো মেশিনগুলিকে আজকে মেরামতি করা হচ্ছে, ১৫ বছর আগে আপনারা যে টাকা পেতেন তখন সেই টাকাগুলি দিয়ে কাজ হয়নি তার বদলে টাকা লোটানো হয়েছে, চাকরির জন্য, জেনারেশনের জন্য, চেষ্টা হয়নি। একটি ছোট কথা বলি বই থেকে বরকত সাহেব বলছেন পাওয়ার

মিনিস্টার ছিলেন তখন At present the total demand of power in West Bengal is 1007 M.W. Present supply is 845 M.W. So shortfall is 162 M.W. We are trying to secure a balance between the total availability of power and total demand of power. তখন কটা গ্রামে বিদ্যুত ছিল, কয়টা পাম্প সেট ছিল, জয়নাল আবেদিন সাহেব ভাল করে জানেন তিনিও বলেছেন যে গ্রামে গ্রামে বিদ্যুত যাচ্ছে না কিন্তু এখন সব গ্রামে ইলেকট্রিসিটি হয়ে গেছে। আজকে পাম্প সেটের সংখ্যা ১০০ গুন বেড়ে গেছে, ইলেকট্রিসিটির জেনারেশন একদিনে করা যায় না তাই একটু অসুবিধা হবে। ওরা বললেন ঝড়ের সময় যে ক্ষতি হয়েছে সেই ব্যাপারে কিছু হয়নি। কিন্তু এই ব্যাপারে উত্তরবঙ্গে আমি দেখেছি, হাওড়াতে দেখেছি, মেদিনীপুরে দেখেছি কর্মচারীরা সেখানে যে ভাবে কাজ করছে এইভাবে যুদ্ধের সময়েও কেউ কাজ করেনা। ওরা বলবার চেষ্টা করছেন নানা কথা কিন্তু এই ব্যাপারে যদি কারুর কৃতিত্ব থাকে তাহলে সেটা বর্তমান মন্ত্রীর থাকবে। কারণ সকলেই মন্ত্রীর ছাত্র, তাই উনি পিঠে হাত বুলিয়ে কাজ করাতে পারেন। আজকে আপনারা বলছেন কিছু উন্নতি হয়নি বলে ১৯৫৫ সালে ৫.৫২ মিলিয়ান মেগাওয়াট উৎপাদন ছিল, ১৯৭২-৭৩ এ ১৬.৭৩ মিলিয়ন ইউনিট ছিল, আজকে সেখানে সেটা বেড়ে ৬ হাজার মিলিয়ন ইউনিট হয়েছে। আজকে আর্থিক অনটনের মধ্যেও এটা করা গেছে। আজকে বজবজটা পড়ে আছে, সেখানে সি.ই.এস.সি. কিছু করতে পারছে না, আপনারা বলছেন সমর্থন করতে চান, কিন্তু এস.ইউ.সি.-র সঙ্গে হাত মিলিয়ে আপনারা কংগ্রেসিরাই সেখানে জমি দখল করে রেখেছেন, দিচ্ছেন না। সেখানে সি.ই.এস.সি-কে এগিয়ে যেতে দেওয়া হচ্ছে না। কংগ্রেসের একদল বলছে এটা হওয়া উচিত, আবার আরেকদল বলছে এটা হওয়া উচিত নয়। আমি আপনাদের জোড়হাত করে বলব আপনারা দয়া করে বজবজে এস.ইউ.সি-র সঙ্গে হাত মেলাবেন না। বজবজটায় হাত দেওয়া না হলে কলকাতা অন্ধকারে থাকবে। এটা আপনারা একটু বোঝবার চেষ্টা করুন। আর দিল্লিতে আপনারা একটু বলুন বজবজের পারমিশন যেন দিয়ে দেয়। আপনারা এই জিনিসগুলো একটু ভেবে দেখবেন। আমি বামপন্থী সদস্য হয়েও এক সময় এই বিদ্যুত দপ্তরের বিরুদ্ধে বলেছিলাম। এই মন্ত্রী মহাশয় আসার পর আমরা এখন দেখছি এই দপ্তরের উন্নতি ঘটেছে। এখন কলকাতায় লোডশেডিং কমেছে। আগে বিদ্যুতের অভাবে গ্রামে বোরো ধান মারা যেত এবারে ইলেকট্রিসিটি আছে বলে বোরো ধান বাঁচানো গেছে। তবে আমি মন্ত্রী মহাশয়ের কাছে কয়েকটি কথা রাখতে চাই ওনার বিবেচনার জন্য, আমরা যখন বড় প্ল্যান করতে পারছি না, তখন আমরা গ্রামে ছোট ছোট প্ল্যান তৈরি করতে পারি। আমি গতবার বলেছিলাম এবং এইবারও বলছি, আমরা শুনেছি এক মেগাওয়াট বিদ্যুত উৎপন্ন করতে এক কোটি টাকা লাগে। ১০।১২টি গ্রাম নিয়ে যদি আমরা ছোট ছোট প্ল্যান করতে পারি তাহলে ভালো হয়। আমরা শুনেছি বিদেশের সমস্ত জায়গাতে ছোট ছোট ইউনিট আছে। সম্প্রতি ইজরায়েলে সমস্ত বাড়ির মাথায় সোলার পাওয়ার বসানো হচ্ছে। যেখানে এনার্জি নিয়ে যাওয়া যাবে না, সেখানে সৌরশক্তি বসানো যায় কিভাবে এটা আমি বিবেচনার জন্য অনুরোধ করছি। আরেকটা কথা আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে নিবেদন করতে চাই, যে আমাদের ওয়েস্ট বেঙ্গল স্টেট ইলেকট্রিসিটির কাজ অত্যন্ত ভালো। সি.ই.এস.সি বড়লোকদের বেশি দামে ইন্ডাস্ট্রিয়াল বিদ্যুত দেয়। কিন্তু এস.ই.বি-র কাজের কোনও প্রচার হয়না। আমি জয়নাল সাহেবের দেশে গিয়েছিলাম সেখানে দেখলাম

তিনটে বড় বড় প্রোজেক্ট নেওয়া হয়েছে এবং তিস্তার উপর তৈরি হচ্ছে। এগুলি সব হাইডেল প্রোজেক্ট, কিন্তু এ সম্বন্ধে কোনও প্রচার নেই। এই ব্যাপারে একটা প্রচারের ব্যবস্থা থাকা দরকার। আমাদের রাজ্য বিদ্যুত পর্ষদের খুব প্রচার বিমুখতা আছে। আর একটা জিনিস আমি মাননীয় বিদ্যুতমন্ত্রী মহাশয়কে বলি, যে কোনও কারণেই হোক আপনি ইঞ্জিনিয়ারদের আপনি মোটিভেট করতে পেরেছেন সে আপনার ছাত্রর জন্যই হোক বা অন্য কোনও কারণেই হোক। কিন্তু সাধারণ কর্মচারীকে মোটিভেট করতে হবে। তাদেরকে ট্রেনিং দিতে হবে। ট্রেনিং না নিলে পরে বিল পেমেন্ট হচ্ছে না, হুকিং হচ্ছে। কর্মীদের মোটিভেশনের জন্য ট্রেনিংয়ের ব্যবস্থা করতে হবে। আর একটা জিনিস আমি আপনাদের বলি, আপনার দপ্তর অর্থাৎ বিদ্যুত পর্ষদ ভালো কাজকর্ম করলেও পুরস্কার নেই, আবার অপর দিকে খারাপ কাজ করলে কোনও তিরস্কার নেই। এ সবের কোনও ব্যবস্থা নেই। ভালো কাজ করেও সুনাম পায় না। আমার ওখানে একটা লাইনসম্যান আছে, চিরটাকাল বাড়িতে বসে আছে, আমি চার বছর ধরে ট্রান্সফার করাতে পারলাম না। ডিভিসনাল ইঞ্জিনিয়ার কে বললে উনি বলেন, উনি ফোর্থ গ্রেড এমপ্লয়ি, আমার কোনও ক্ষমতা নেই, আমি কিছু করতে পারব না। এই ক্ষেত্রে ক্ষমতার বিকেন্দ্রীকরণ করতে হবে, আশা করি আপনি বিবেচনা করে দেখবেন। আমি আপনাকে বলতে চাই, ছোট ছোট ইউনিট করবার কথা ভাবুন। কারণ কোনও বিদেশি সংস্থাই সাহায্যর জন্য এগিয়ে আসবে না। এই যে সব বড় বড় পুঁজিপতি আছে এরা সব মুখে বড় কথা বললেও কেউ সাহায্যর জন্য এগিয়ে আসবে না। আর একটা কথা আপনার কাছে নিবেদন করতে চাই, পুরোনো কালে যে ইনফ্রাস্ট্রাকচার ছিল এখনো সেই ইনফ্রাস্ট্রাকচারই আছে। কিছুমাত্র বদলায়নি। আমাদের মালদাতে যা ছিল আজ তাই আছে। কিছু কিছু অফিসে লোক আছে কিন্তু সে অফিসে থাকেনা বা অন্য জায়গায় গিয়ে বসে থাকে। গ্রামের ক্ষেত্রে একটা লোক বদলি হয়ে গেল সেখানে আর লোক যায় না। যখন ঝড় হয় তখন জীপ দিতে পারছেন না আপনি। অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ারের একটি মাত্র জীপ আছে উনি যদি দয়া করে দেন তাহলে পাওয়া যেতে পারে তা না হলে পাওয়া যায় না। অনেক উন্নতি আপনি করেছেন। আজকাল ১ মিনিটের মধ্যে ওয়াকি টকির মাধ্যমে হরিশচন্দ্রপুর থেকে খবর চলে যাচ্ছে। কনট্রোল রুমে খবর চলে যাচ্ছে ১ মিনিটের মধ্যে। কোথায় কি খারাপ হল সব জানা যাবে এর মাধ্যমে। কিন্তু অ্যাটেম্পট করবার জন্য কোনও গাড়ি নেই। আর একটা আপনাকে অনুরোধ করছি এই যে খুটিগুলি পড়ে যাচ্ছে এর কারণটা এবং অনুসন্ধান করবার জন্য অনুরোধ করছি। এখানে বলা হয়েছে যে, টাওয়ার চুরি হয়ে গেলে চাষিকে দিতে হবে। এটাকে ইনসিওর করবার ব্যবস্থা করুন, চাষিরাই খরচা দেবে। আর পঞ্চায়েতের ক্ষেত্রে আপনার দপ্তরের অফিসাররা মিটার রিডিংটা কার্যকর করছে না। এই বলে সমস্ত বাজেটকে আন্তরিকভাবে সমর্থন করছি, মাননীয় মন্ত্রী মহাশয়কে তার ঐকান্তিক প্রচেষ্টার জন্য ধন্যবাদ জানাচ্ছি এবং ফ্যাঙ্ক কনফেশনের জন্য ধন্যবাদ জানাচ্ছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের মাননীয় বিদ্যুতমন্ত্রী যে ১৯৯২-৯৩ সালের ব্যয়বরাদ্দের যে দাবি পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি। এবং আমাদের দলের পক্ষ থেকে নিজেদের যে সমস্ত কাট মোশন আছে সেগুলিকে সমর্থন করে আমি আমার বক্তব্য শুরু করছি। আমাদের এই বিদ্যুতমন্ত্রীর জন্য দুঃখ হয়, করুণা হয়

কারণ উনি কফিনে শেষ পেরেক পুঁততে এসেছেন। এই দপ্তরের দায়িত্বে প্রথম বাম সরকারের বিদ্যুৎমন্ত্রী ছিলেন মাননীয় মুখ্যমন্ত্রী এবং তারপর একজন মন্ত্রী ছিলেন প্র সেনগুপ্ত তাঁর দায়িত্ব ঘাড়ে নিয়ে উনি বিদ্যুত দপ্তরের দায়িত্বে এসেছেন। ১৫ বছর ধ আমাদের একটানা শুনিয়ে গেছেন বামফ্রন্ট সরকার বিদ্যুতের উন্নতির পক্ষে।

[3-40 — 3-50 P.M.]

কিন্তু ১৫ বছর ধরে আমরা একটাও নতুন প্রকল্প পেলাম না যে প্রকল্পগুলি দেখি বামফ্রন্ট সরকার বলতে পারেন যে আমরা এই বিদ্যুত প্রকল্প তৈরি করেছি। কংগ্রে বিরুদ্ধে তো অনেক সমালোচনা করেন কিন্তু আপনাদের এটা জানা উচিত যে ১৯৫২/৬ কংগ্রেসের এই ১৫ বছরের রাজত্বে যতগুলি বিদ্যুত প্রকল্প তৈরি হয়েছে তারপর আপনা আর নতুন বিদ্যুত প্রকল্পের দরকার ছিল না যদি সেই বিদ্যুত প্রকল্পগুলি ঠিকভাবে চ রাখতে পারতেন। অর্থাৎ তার যে জেনারেশন ক্ষমতা সেটা যদি ঠিক মতন চালু রাখ পারতেন। তা যদি করতে পারতেন তাহলে পশ্চিমবঙ্গ আজকে অন্ধকারে ডুবে যেত ন বিভিন্ন বিদ্যুত প্রকল্পগুলি প্রাইভেট সেক্টরকে দেবার ব্যাপারে আমাদের দলের সদস্যরা বক্ত রেখেছেন। আমি মন্ত্রী মহাশয়কে একটা ব্যাপারের জন্য ধন্যবাদ দেব। আমরা দেখছি, বিদ্ দপ্তরটা যেন একটা বিশেষ ব্যবসায়ি গোষ্ঠীর-আর.পি.জি. গোয়েঙ্কার খপ্পরে চলে গিয়ে সমস্ত প্রোজেক্টগুলি দেখবেন যে আর.পি.জি. গোয়েঙ্কা নিয়ে নিচ্ছে বা তাদের দিয়ে দিচ্ছে এখানে অন্তত গৌরীপুরটা আপনি বিড়লাকে দিয়ে সেই প্রবণতাকে রোখার চেষ্টা করেছে সেখানে শুধু একটি ব্যবসায়ি গোষ্ঠীর কাছে বিদ্যুত দপ্তরটা বিকিয়ে দিচ্ছেন না। এখা দেখলাম দিলীপবাবুরা কেন্দ্রের বিরুদ্ধে সি.ই.এ-এর বিরুদ্ধে অনেক কথা বললেন। মানন মন্ত্রী মহাশয়, আপনাকে একটা কথা বলি, কেন্দ্রের বিরুদ্ধে তো আপনারা অনেক ক বলছেন কিন্তু জেনে রাখবেন আমাদের রাজ্য অন্ধকারে ডুবে থাকলে শুধু সি.পি.এ লোকরাই অন্ধকারে থাকবেন না, সেখানে আমরা কংগ্রেসের লোকরাও থাকব। রাজ্যের স্বা আপনার সঙ্গে আমরা একসঙ্গে লড়াই করতে রাজি আছি কিন্তু দয়া করে শুধু একটা ক করুন যে কেন মন্টেক সিং আলুওয়ালিয়া, সেক্রেটারি, যিনি সেন্ট্রালে রয়েছেন ইকনমি অ্যাফেয়ার্সে, তিনি কেন বজবজের ফাইল আটকে রেখেছেন এটা ভালোভাবে আমাদের জানা সি.ই.এস.সি যে সমস্ত ইন্টারন্যাশনাল লোন নিচ্ছে, যে সমস্ত টাকা নিচ্ছে সেই সমস্ত টা সেই সমস্ত খাতে খরচ না করে টাকাগুলি ডাইভার্ট করিয়ে এক শ্রেণীর ব্যবসায়ি গোষ্ঠী তা সেই টাকা নিয়ে তছরূপ করছে এবং অন্যখাতে ব্যবহার করছে। আজকে এরজন্য সেন্ট্র গভর্নমেন্টের সি.ই.এ, ফিনান্স ডিপার্টমেন্ট এইসব প্রোজেক্টকে আটকে রাখে। আপনি এক কা করুন মাননীয় মন্ত্রী মহাশয়, আমাদের সৌগতবাবু বলেছেন, আপনার সততা নিয়ে আম প্রশ্ন করি না, আপনি একজন শিক্ষাবিদ, মানুষ, এসেছেন ভাল কাজ করতে, মানুষ লেখাপড়া শেখাতে কিন্তু এখন পাপের বোঝা ঘাড়ে নিয়ে আপনাকে চলতে হচ্ছে। আপ এক কাজ করুন—আপনি নিজে চেয়ারম্যান হয়ে একটা হাউসের কমিটি তৈরি করতে বলু সি.ই.এস.সি'র পারফরমেন্স এবং তারা যে সমস্ত টাকাগুলি নিয়েছে সেগুলি তারা কিভা খরচ করেছে সেটা আমরা একটু খতিয়ে দেখি। এ ক্ষেত্রে যদি আমাদের দলের সদস্য থাক আপনাদের অসুবিধা হয় তাহলে আপনি প্রাক্তন অর্থমন্ত্রী আপনাদের অশোক মিত্র মহাশয়

দায়িত্ব দিন। তিনি অনেক ব্যাপারে দায়িত্ব নেন, এ ব্যাপারটাও একটু খতিয়ে দেখুন এবং তার রিপোর্ট আপনি হাউসে লে করুন। আমরা সেই রিপোর্ট পাবার পর বলতে পারব যে সি.ই.এস.সি'র পারফরমেন্স কি। এখানে শুধু কেন্দ্রের বিরুদ্ধে দোষ দিয়ে লাভ নেই। কেন কেন্দ্র প্রোজেক্টগুলি আটকে রেখেছে সেটা একটু খতিয়ে দেখার প্রয়োজন আছে। আপনারা কিন্তু এইসব প্রয়োজনীয় কাজগুলি না করে শুধু কেন্দ্রের উপর দোষ চাপিয়ে দিয়ে নিজেদের দায়ভার এড়িয়ে যেতে চাইছেন। বক্রেশ্বরের ব্যাপারে আমি পরে বলব, তার আগে অন্য প্রোজেক্ট সম্বন্ধে কয়েকটা কথা বলে নিই। ব্যান্ডেলের ফিফথ ইউনিট, ২১০ মেগাওয়াট তার জেনারেশন ক্ষমতা সেটা বন্ধ। তার কারণ কি? কারণ, ইউনিটটি নষ্ট হয়ে গিয়েছে। ইউনিট যেটা নষ্ট হয়েছে সেটা ভেল ছাড়া আর কেউ সারাতে পারবে না। আপনি আগেও বলেছেন যে দু মাস ধরে খারাপ। ভেলের যে ইনফ্রাস্ট্রাকচার আছে তাতে ভেল সেটাকে সারিয়ে দিতে পারে এবং তার ওয়াগনও তাদের আছে। মাননীয় মন্ত্রী মহাশয় বলুন, ভেলের কাছে কি এরজন্য অ্যাপ্রোচ করেছিলেন ঐ ইউনিটটা সারানোর জন্য? যদি করে থাকেন তাহলে ভেলের সঙ্গে কি কি কথা হয়েছে, কত সময় কি কি কথা হয়েছে, কত সময় তারা চেয়েছে আমাদের জানান। কারণ আমাদের কাছে যে খবর আছে তাতে দেখছি এ বছরের ডিসেম্বরের মধ্যে ফিফথ ইউনিটটা চালু করা যাবে না। ব্যান্ডেলের ফিফথ ইউনিট যেটা ২১০ মেগাওয়াট বিদ্যুত তৈরি করবে সেটা আপনি এ বছরের মধ্যে সারাতে পারবেন না। এই যদি অবস্থা হয় তাহলে বিদ্যুত সমস্যার সমাধান হবে কি করে? কোলাঘাটের একই অবস্থা। কোলাঘাটের ফোর্থ ইউনিটের ২১০ মেগাওয়াট ক্ষমতা। এটা কিন্তু স্টেবল নয়, সাঁওতালদির ফোর্থ ইউনিটের একই অবস্থা। সর্বত্র এমন অবস্থা যে আপনি একজিসটিং প্ল্যান্টগুলি রান করাতে পারছেন না। নতুন ইউনিট দূরে থাক, একজিসটিং প্ল্যান্টগুলিতেই আপনি ঠিকমতন প্রডাকশন করতে পারছেন না তাহলে বিদ্যুত সমস্যার সমাধান হবে কি করে? আপনারা এই প্রতিশ্রুতির কথা অনেক শোনান, জলঢাকার কথা বললেন, হাইডেলের কথা বললেন দিলীপ বাবু। কিন্তু রাম্মাম প্রোজেক্ট শেষ হওয়ার কথা ছিল ৮২ সালে। এখন বলবেন ৮৬ সালে দার্জিলিং-এ গোর্খা আন্দোলন হয়েছে সেইজন্য সম্ভব হয়নি। দার্জিলিং-এ গোর্খা আন্দোলন হয়েছে ঠিক কথা, কিন্তু যে প্রোজেক্ট শেষ হওয়ার কথা ৮২ সালে, তা শেষ হল না, ৮৬ সালের গোর্খা আন্দোলন শেষ হয়ে গেল রাজীব গান্ধীর মধ্যস্থতায়, কিন্তু আপনাদের রাম্মাম প্রোজেক্ট শেষ হল না। সেখানকার সিভিল ওয়ার্ক পর্যন্ত এখনও শেষ হয়নি। আর বক্রেশ্বর নিয়ে আমরা অনেক কথা শুনেছি, এই বক্রেশ্বর সম্বন্ধে তৎকালীন মন্ত্রী বসন্ত শাঠে বলেছিলেন যে আপনাদের ইনফ্রাস্ট্রাকচার নেই, আপনারা একজিস্টিং স্টেট কনট্রোল্ড পাওয়ার প্ল্যান্টগুলো ঠিকভাবে রান করাতে পারছেন না। সুতরাং এটাকে সেন্ট্রাল গভর্নমেন্টের হাতে দিয়ে দিন। সেন্ট্রাল গভর্নমেন্ট আপনাদের পাওয়া যাবে। আপনারা অনেক প্রতিবাদ করলেন, অনেক স্লোগান দিলেন এবং বললেন সমাজতান্ত্রিক বিপ্লব করার শপথ নিয়ে আমরা পশ্চিমবাংলায় এসেছি, আমরা রাশিয়া থেকে প্রযুক্তি নিয়ে এসে এই বিদ্যুত প্রকল্প করব। যদি সেদিন সেন্ট্রাল গভর্নমেন্টের কথা শুনতেন বসন্ত শাঠের কথা শুনতেন, তাহলে আজকে এতদিন বক্রেশ্বর প্রকল্পে বিদ্যুত উৎপাদন শুরু হয়ে যেত, আপনারা বিদ্যুত পেতেন। চুখা জল বিদ্যুত প্রকল্প কত অল্প সময়ের মধ্যে হয়েছে, সেখান থেকেও তো আপনারা বিদ্যুত পাচ্ছেন। কিন্তু আপনাদের গোঁয়ার্তুমির জন্য বক্রেশ্বর আজকে হতে পারে নি। আমার কাছে কয়েকটা ফ্যাক্টস

অ্যান্ড ফিগার্স আছে বক্রেশ্বর সম্বন্ধে, সেই ফ্যাক্ট শিটে দেখতে পাচ্ছি, বক্রেশ্বর প্রকল্পের জন্য ১৯৯২-৯৩ সালে ২ হাজার ৮০০ মিলিয়ন টাকা ধরা হয়েছে। কিন্তু এই বছর বক্রেশ্বরের জন্য স্টেট গভর্নমেন্ট দিচ্ছে মাত্র ২০ কোটি টাকা, অর্থাৎ গভর্নমেন্ট ইনভেস্টমেন্ট হচ্ছে ২০ কোটি টাকা। আর ও.ই.সি.এফ., যেটা নাকি একটা জাপানি সংস্থা, তারা দেবে লোন হিসাবে ৩০ কোটি টাকা, যদিও সেটা এখনও পাননি, সেটা ধরে নেওয়া হয়েছে। পাবেন কি না জানি না, কিন্তু আপনি জানেন বিদ্যুত দপ্তরের জন্য যে টাকা বরাদ্দ করা হয়, সেই টাকা বিদ্যুত দপ্তর পান না সব সময়। এর আগে আগে হাউসে একটা প্রশ্ন করেছিলেন মোতাহার হোসেন, তাতে উত্তর দেওয়া হয়েছিল যে সেই টাকা বিদ্যুত দপ্তর পান নি। তাহলে দেখা যাচ্ছে বক্রেশ্বরের জন্য ২০ কোটি টাকা এবং ৩০ কোটি, মোট ৫০ কোটি টাকার প্রভিসন আছে। কিন্তু বিদ্যুতমন্ত্রী বললেন যে উনি ২৮০ কোটি টাকা খরচ করবেন। এটা উনি কি ভাবে করবেন জানি না। আমরা তো উনার ছাত্রের মতো, উনি এককালে ভাইস চান্সেলার ছিলেন। এবার একটা কথা বলি, বক্রেশ্বর প্রকল্পের কাজ নিয়ে, সেখানকার রাস্তার কাজ দেখা যাচ্ছে জেলা পরিষদ করছে, ব্রিজের সিভিল ওয়ার্ক বীরভূম জেলা পরিষদকে দেওয়া হয়েছে। আপনারা তো জানেন জেলা পরিষদ একটা রাস্তা করলে তার পরের সিজনে তা রিপেয়ার করতে হয়, জেলা পরিষদ ব্রিজ করলে তার উপর দিয়ে একটা সাইকেল নিয়ে গেলেও সেই ব্রিজ ভেঙে যায়। সুতরাং আমি বলব, রাজ্য বিদ্যুত পর্ষদের ইনফ্রাস্ট্রাকচার নেই কেন? সেটা আপনারা করতে পারলেন না, আপনারা বিদ্যুত দপ্তর নিয়ে ছেলে-খেলা করছেন। প্রথমে এস.ই.বি.-র চেয়ারম্যান করে আনলেন অংশুমান ঘটককে। তিনি খুবই পন্ডিত লোক। তিনি কাজ করতে চাইলেন, কিন্তু কাজ করতে পারলেন না। আপনার দপ্তরের গোলমালের জন্য তিনি কাজ করতে পারলেন না। তার যথেষ্ট এক্সপিরিয়েন্স ছিল, তাকে কাজ করার সুযোগ দিলে তিনি কিছুটা কাজ করতে পারতেন। কিন্তু কি করে করবেন? সেক্রেটারির ক্ষমতা বেশি, না মন্ত্রীর ক্ষমতা বেশি এই প্রশ্নেরই আপনার দপ্তরে এখনো মীমাংসা হয়নি। আপনি আসার পরও আপনি সেই গোলমালের মধ্যে জড়িয়ে পড়েছেন। আপনিও বুঝতে পারছেন না যে, কার ক্ষমতা বেশি। আপনি দেখছেন, সচিব যেটা বলে সেটাই ঠিক, আপনি যেটা বলেন সেটা ঠিক হয়না, কেউ সেটা শোনে না। যাইহোক ঘটক সাহেব কাজ করতে পারলেন না। তারপর নিয়ে এলেন। ডি.কে.বসু'কে। তিনি অন্য লাইনের লোক। তার লাইনে তার যোগ্যতা নিয়ে আমি কোনও প্রশ্ন করছি না। তিনি পরিসংখ্যানবিদ, স্ট্যাটিসটিক্স-এর লোক, আই.এস.আই.-র অধ্যাপক ছিলেন। স্ট্যাটিসটিক্স ভাল বোঝেন, কিন্তু পাওয়ার সম্পর্কে তার কোনও অভিজ্ঞতা নেই। ফলে অন্ধকার পশ্চিমবাংলাকে চিরকালীন অন্ধকারের মধ্যে তিনি ডুবিয়ে দিয়ে গেলেন। তারপর তাকে সরিয়ে এখন মিঃ দাশগুপ্তকে নিয়ে এসেছেন। এই তো অবস্থা! মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি ভাল করতে এসেছিলেন, এক বছর এসেছেন, কিন্তু এই এক বছরে কিছুই ভাল করতে পারেন নি। আপনাকে দেখে আমাদের করুণা হয়। অংশুমান ঘটক পারেন নি, আপনিও পারছেন না। আপনারা অংশুমান ঘটককে ডি.পি.এল.-এ পাঠিয়েছিলেন, তিনি এখন ডি.পি.এল. থেকেও সরে যাচ্ছেন। কেন যাচ্ছেন সেটা এখানে আপনি বলেন নি। ডি.পি.এল.-এর কি অবস্থা? ডি.পি.এল. নিজস্ব বিদ্যুতটুকু পর্যন্ত উৎপাদন করতে পারে না। দুর্গাপুর প্রোজেক্ট চালাবার জন্য কলকাতা থেকে বিদ্যুত দিতে হয়। আমরা ডি.পি.এল.-এ কমিটির সঙ্গে ট্যুরে গিয়ে অবস্থা দেখে এসেছি।

(এই সময় সবুজ আলো জ্বলে ওঠে।)

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আর একটা কথা বলে আমার বক্তব্য শেষ করছি। 'লোকদীপ' প্রকল্পের টাকা কেন্দ্রীয় সরকার বন্ধ করে দিয়েছে। ইতিপূর্বে এই প্রকল্পে এই রাজ্যকে ২ কোটি টাকা দেওয়া হয়েছে। অন্যান্য বিভিন্ন রাজ্য লোকদীপ প্রকল্পে তফসিলি ও আদিবাসী মানুষদের বিদ্যুত ব্যবহারের সুযোগ করে দিয়েছে। তারা তাদের অ্যাচিভমেন্ট ফুল-ফিল করেছে। কিন্তু আপনারা তা পারেন নি। আপনারা পঞ্চায়েতের মাধ্যমে কাজ করতে গিয়ে কিছুই করতে পারেন নি। যারফলে কেন্দ্রীয় সরকার আপনাদের টাকা দেওয়া বন্ধ করে দিয়েছে। অবশ্য অন্যান্য রাজ্যকেও টাকা দেওয়া বন্ধ করে দিয়েছে, কিন্তু তারা তাদের কাজ সম্পূর্ণ করেছে বলেই তাদের আর টাকা দেওয়ার প্রয়োজন নেই, তাই বন্ধ করে দিয়েছে।

মাননীয় বিদ্যুতমন্ত্রী মহাশয়, আজকে গোটা রাজ্যে আপনার বিদ্যুতের অভাবের জন্য ছোট ছোট কলকারখানা, হাসপাতাল প্রভৃতি বন্ধ হয়ে গেছে। বিদ্যুতের অভাবে এই হাউসও হয়ত বন্ধ হয়ে যাবে। এই অবস্থায় আপনি বিদ্যুত খাতে যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন তার আমি বিরোধিতা করছি। আমি মনেকরি এই খাতে কোনও টাকা বরাদ্দ করা উচিত নয়। আমি এই বরাদ্দের বিরোধিতা করে আমাদের কাট মোশনের সমর্থনে আমার বক্তব্য রাখলাম।

[3-50 — 4-00 P.M.]

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকের আলোচ্য বিষয়টি খুবই গুরুত্বপূর্ণ বিষয়। বিদ্যুত নিয়ে দীর্ঘদিন ধরে এই রাজ্যে একটা ব্যাপক সমস্যা সৃষ্টি হয়েছে। মাননীয় বিদ্যুতমন্ত্রী ডঃ শঙ্কর সেন যে অবস্থার মধ্যে এই দপ্তরের দায়িত্ব গ্রহণ করেছেন আমরা সকলেই তা জানি। তিনি একটা সঙ্কটপূর্ণ অবস্থার মধ্যে এই দপ্তরের দায়িত্ব গ্রহণ করেছেন। বিদ্যুত বিষয়ে বিশেষজ্ঞ হিসাবে সারা ভারতবর্ষে তার স্বীকৃতি আছে। তিনি এই দপ্তরের দায়িত্ব নেওয়ার পরে আমরা সকলেই আশ্বস্ত হয়েছিলাম যে, তিনি তার পূর্ণ ক্ষমতা প্রয়োগ করে এই সমস্যার সমাধানের দিকে এগিয়ে যাবেন। এখানে তিনি যে বাজেট বিবৃতি পেশ করেছেন তাতে তিনি সে ভাবেই তার বক্তব্য রাখার চেষ্টা করেছেন। তার এই সততার প্রতি এই হাউসে কেউ কোনওরকম ইঙ্গিত করেন নি। সকলেই বলছেন যে, তিনি অত্যন্ত সৎভাবে সমস্যা তুলে ধরবার চেষ্টা করেছেন। তার বক্তব্যের মধ্যে এমন কিছু তিনি বলবার চেষ্টা করেন নি যাতে মনে হতে পারে যে, তিনি একটা দারুণ কিছু করে ফেলেছেন। বরঞ্চ তিনি সর্বক্ষেত্রেই বিশ্লেষণের মধ্যে দিয়ে দেখাবার চেষ্টা করেছেন যে, কোথায় কি ভাবে প্রকল্প গুলি মাঝপথে আটকে আছে এবং তিনি কি করতে চাইছেন। যে সঙ্কটপূর্ণ অবস্থা সৃষ্টি হয়েছিল সেই সঙ্কটপূর্ণ গভীর পরিস্থিতি থেকে বিদ্যুত ব্যবস্থাকে টেনে তোলার জন্য তিনি কি করছেন তাও তিনি বলেছেন। কংগ্রেসি বন্ধুরা এই ব্যয় বরাদ্দের ওপর বক্তব্য রাখতে গিয়ে বিদ্যুত দপ্তর সম্পর্কে নানারকম আশঙ্কা প্রকাশ করলেন। তারা এমন ভাব প্রকাশ করলেন যেন এই রাজ্যের বিদ্যুত পরিস্থিতি সম্পূর্ণভাবে ভেঙে পড়ছে। আমি তাদের বলি যে, এটা কিন্তু এখনো ভেঙে পড়ে নি। প্রতিদিন যেভাবে চাহিদা বাড়ছে সেভাবে চাহিদাকে হয়ত মোকাবিলা করা যাচ্ছে না, কিন্তু সে চাহিদাকে মোকাবিলা করার জন্য বিদ্যুত দপ্তর প্রতি

দিনই এগিয়ে চলেছে। মাননীয় মন্ত্রী মহাশয় যে এবিষয়ে যথেষ্ট সচেষ্ট সে বিষয়ে কোনও সন্দেহ নেই এবং তার চেষ্টাও যে যথেষ্ট আশা-ব্যঞ্জক এবিষয়ে কোনও সন্দেহ নেই। তিনি যেভাবে সমস্ত প্রকল্পগুলি সম্বন্ধে ভাবছেন এবং প্রায়রিটি ঠিক করে দিচ্ছেন তা খুবই প্রশংসনীয়। একদিকে চালু প্রকল্পগুলিকে চালু রাখার জন্য ব্যবস্থা করছেন, অপর দিকে নতুন প্রকল্প স্থাপনের ব্যবস্থা করছেন। ঠিক পাশাপাশি রেখে তারা চলতে চেষ্টা করছেন এবং সেইদিক থেকে এই দপ্তরের খানিকটা সাফল্য লাভ করেছে এ বিষয়ে কোনও সন্দেহ নেই। কেননা বিদ্যুত পরিস্থিতি যে জায়গায় দাঁড়িয়ে ছিল আমরা এর আগেও দেখেছি ডঃ সেন এই দপ্তরে আসবার পর থেকেই সেই পরিস্থিতির উন্নতি হয়েছে একথা সকলেই স্বীকার করবেন। একথা ঠিক, বিদ্যুতের চাহিদা দিনের পর দিন বেড়েই চলেছে। এমনভাবে চাহিদা বাড়ছে তিনি নিজেও স্বীকার করেছেন অত্যন্ত আশঙ্কাব্যঞ্জক। চাহিদা বাড়াতে গেলে উৎপাদনের গতি যদি আমরা না বাড়াতে পারি তাহলে আগামী দিনে উন্নয়ন ব্যাহত হবে এবং এই রাজ্যের ভয়ঙ্কর ক্ষতি হবে। এই ইঙ্গিত তিনি দিয়েছেন। বিরোধী পক্ষের বন্ধুরা সেই আশঙ্কা বার বার করার চেষ্টা করেছেন এবং এই আশঙ্কা প্রকাশ করতে গিয়ে তারা বলেছেন, আমাদের নীতি নাকি গভীরতর অন্ধকারে নিয়ে যেতে চেষ্টা করছি। আমি বলছি, না। এই বাজেট বিবৃতিটা যদি পড়তেন তাহলে দেখতেন, একজন মানুষ তার সমস্ত জীবনের অভিজ্ঞতাগুলিকে কাজে লাগিয়ে তার দপ্তরকে ওয়ারফুটিং-এ দাঁড় করিয়েছেন এবং দাঁড় করিয়ে সমস্ত প্রকল্পগুলি চালাবার চেষ্টা করছেন। অর্থের অভাব আছে, সামর্থের অভাব আছে। যে বাহিনীকে দিয়ে কাজ করাতে হয় তাদেরকে বৈজ্ঞানিকভাবে সাজাতে হবে। এক্ষেত্রেও অভাব আছে। তারা অবশ্য তাদের নিজ নিজ কাজ করেন। সে অফিসার বলুন, কর্মী বলুন আর করণিক বলুন, সামর্থ অনুযায়ী তারা নিজ নিজ কাজ করেন। কিন্তু সিস্টেমটাকে এখন পর্যন্ত ঢালাওভাবে তৈরি করতে পারা যায়নি যে সিস্টেমের মধ্যে সকলে মিলে ভাল পরিবেশের মধ্যে কাজ করতে পারেন। কর্মিদের কাজের সম্পর্কে প্রশ্ন উঠেছে। আমি কর্মিদের দায়ী করি না। এটা সিস্টেমের উপর নির্ভরশীল। উপর থেকে নিচ পর্যন্ত যদি সিস্টেম চালু না করা যায়, ডিসিপ্লিন যদি ঠিকমতো চালু না করা যায় তাহলে পরে যে রেজাল্ট আমরা চাচ্ছি তার ফলাফল আমরা প্রত্যাশা করতে পারি না। কিন্তু সেটা চেষ্টা করা হচ্ছে বলে মনে হচ্ছে। এবং আমার খুব ভাল লাগছে গ্রামীণ বৈদ্যুতিকরণ করতে গিয়ে ডঃ সেন পরিষ্কারভাবে বলেছেন "সন্তোষজনক নয়"। বিরোধী পক্ষ থেকে খুব তীব্রভাবে প্রতিবাদ করে বলছেন সমস্তই ব্যর্থ। আমি বলি, সমস্ত ব্যর্থতার প্রশ্ন আসে না, তবে সন্তোষজনক নয়, এই কারণে, এখনও গ্রামে বৈদ্যুতিকরণ করতে গেলে যে ইনফ্রাস্ট্রাকচার আছে সেই ইনফ্রাস্ট্রাকচার যথেষ্ট নয়। এবং এক্ষেত্রে আর্থিক সহযোগিতার প্রশ্ন এসে যাচ্ছে। টাকা কোথা থেকে পাওয়া যাবে? কেন্দ্রের অনুদান আমরা পাই, আমরা বাজার থেকে ঋণ সংগ্রহ করি, আমাদের অর্থ সংগ্রহ করতে হয়। রাজ্য সরকারের ভাঁড়ারে যা আছে তার একটা বড় অংশ বিদ্যুত খাতে চলে যাচ্ছে। অনেক সময় দেখেছি, বিভিন্ন ডিপার্টমেন্ট ক্ষোভ প্রকাশ করেন বিদ্যুতে এত টাকা চলে যাচ্ছে, অন্য ডিপার্টমেন্টগুলি সাফার করছে। রাজ্য সরকারের যা শক্তি তা বিদ্যুত উৎপাদনের দিকে বেশি গিয়ে পড়ছে। কাজেই কেন্দ্রীয় সরকারের দিক থেকে যে আর্থিক সহযোগিতা পাওয়া দরকার সেটা পাওয়া উচিত। আর একটি জিনিস দেখা দরকার সেটা হচ্ছে কয়লা। এর গুণগত মান নিরন্তর ভাল হওয়া চাই। বিভিন্ন রাজ্যগুলি পাশাপাশি রয়েছে। বিদ্যুত পরিস্থিতি যদি স্টেবল জায়গায় রাখতে হয়

তাহলে আন্তঃরাজ্য সম্পর্ক করতে হবে। এক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে সেই নীতি পাইনি। যারফলে আমাদের উড়িষ্যা থেকে বিদ্যুত নিতে হয়, বিহার থেকে বিদ্যুত নিতে হয়। বিদ্যুত আনতে গেলে যে গ্রিড তৈরি করা দরকার, যে নীতি, নিয়মগুলি পালন করা দরকার সেই নীতি ঠিকভাবে পালিত হয় না। রাজ্যগুলির এক্ষেত্রে নানারকম প্রশ্ন রয়েছে। তারজন্য ১৯৯১ সালের ২রা জুলাই টোটাল পাওয়ার সাপ্লাই নিচে নেমে গিয়েছিল। সেক্ষেত্রে ডঃ সেন বাজেট বিবৃতির মধ্যে যে পদক্ষেপ গ্রহণ করেছেন, সেটা আগে থেকে ভাবা উচিত ছিল। আজকে সেটা ভেবে যে গাইড লাইন চালু করবার চেষ্টা করছেন তাতে ভাল ফল দেবে বলে আশা করি। কিন্তু আমার প্রশ্ন হচ্ছে, কেন্দ্রীয় সরকার যেভাবে দিনের পর দিন কয়লা এবং অন্যান্য জিনিসপত্রের দাম বাড়িয়ে চলেছেন তার এফেক্ট বিদ্যুত উৎপাদনের উপর পড়ছে। তা সত্ত্বেও এস.ই.বি. যে বিদ্যুত উৎপাদন করছেন সেটা ৬৫-৭০ পয়সার মধ্যে ইউনিট হিসাবে উৎপাদন করতে পারছেন। কিন্তু কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যে বিদ্যুত আমাদের কিনতে হচ্ছে সেটা পার ইউনিট এক টাকা হিসাবে কিনতে হচ্ছে। এতে স্বাভাবিকভাবে বিদ্যুতের দাম বাড়বে। তবে মানুষের উপর দাম বাড়বার চাপটা পড়েছে বলে প্রতিক্রিয়া হচ্ছে। কিন্তু তাদের প্রশ্ন করতে পারি, ডি.ভি.সি. যে বিদ্যুত উৎপাদন করছেন তার দাম কমান, অন্যান্য রাজ্য থেকে যে বিদ্যুত আমরা কিনছি তার দাম কমান, নিয়মিত কয়লা সরবরাহ করবার চেষ্টা করুন। এসব ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের দায়িত্ব রয়েছে, কারণ কয়লা নিয়মিতভাবে সরবরাহ করা না হলে আমরা বিদ্যুত উৎপাদন ঠিকমতো করতে পারব না। তা সত্ত্বেও এই দপ্তরের প্রশংসা করতে হবে, কারণ গার্হস্থ্য, কৃষি এবং শিল্প সংস্থা মিলে নতুন ১.৭৯ লক্ষ বিদ্যুত কানেকশন দিতে পেরেছেন। এই বছর বিদ্যুতের চাহিদা বেড়েছে ২৩০ মেগাওয়াট। এরজন্য নতুন প্রকল্প এবং পুরানো প্রকল্পগুলি চালু করতে হবে এবং তারজন্য অর্থ দরকার, সামর্থ দরকার হবে। ওদের কাছ থেকে আমরা সেই সহযোগিতা চাইব। একজন মানুষ এক্ষেত্রে দায়িত্ব নিয়ে তার জ্ঞান ও শক্তি উজার করে দিয়ে দপ্তরকে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করছেন এবং সেই কাজে তার সহকর্মী যাদের মধ্যে তার অনেক ছাত্রও রয়েছেন তারা সবাই তাকে সাহায্য করছেন, সহযোগিতা করছেন। তারফলে ডঃ সেন আজকে বন্ধা জমিতে প্রাণ সঞ্চার করেছেন যার রেশ সারা রাজ্য অনুভব করতে পারছে। সমালোচনার স্বার্থেই সমালোচনা, তা নিশ্চয়ই করা উচিত নয়। মানুষের স্বার্থের কথা বলতে গিয়ে যদি মোটিভেটেডলি সেটা করা হয় তাহলে সেক্ষেত্রে তার কর্ম-প্রচেষ্টাকে ছোট করে দেখা হয়। যেমন বলা হচ্ছে, সর্বত্র ব্ল্যাক আউট করে দিচ্ছেন সেটা ঠিক নয়। সংসদীয় গণতন্ত্রে সেক্ষেত্রে সঠিক ভূমিকা পালন করা হবে না। কোনও প্রোজেক্টের অনুমোদন দেবার ক্ষেত্রে কেন্দ্র অযথা দেরি করেন, পাওয়ার ডেভেলপমেন্ট কর্পোরেশন বা এনভায়রনমেন্ট ডিপার্টমেন্টের ক্লিয়ারেন্স পাওয়া যায় না। কিন্তু এসব না পেলে তো বিদ্যুতের ক্ষেত্রে এই রাজ্যকে এগিয়ে নিয়ে যাওয়া যাবে না! কিন্তু কাগজের বন্ধুরা লিখতে আরম্ভ করে দেন কেন হচ্ছে না? তাই আমি বিরোধী দলের বন্ধুদের বলব, আমাদের সঙ্গে সহযোগিতার হাত বাড়ান। আজকে ডঃ সেন যেভাবে এগিয়ে এসেছেন, এই জিনিস অতীতে কখনও দেখিনি। কাজেই তার পাশে এসে দাঁড়ান। এই বলে এই বাজেটকে সম্পূর্ণ সমর্থন করে শেষ করছি।

[4-00 — 4-10 P.M.]

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের বিদ্যুতমন্ত্রী শ্রী শঙ্কর সেন তার দাবির সমর্থনে ২১৯ কোটি ৩৮ লক্ষ ১ হাজার টাকার যে দাবি উত্থাপন করেছেন, আমি তার বিরোধিতা করছি এবং আমাদের কাট মোশনের সমর্থন করে আমার বক্তব্য রাখছি। প্রথমে পশ্চিমবঙ্গের বিদ্যুতমন্ত্রীকে কংগ্রেসি ভাষায় গৈরিক অভিনন্দন জানাব না। ওদের স্যালুর্ট টু ডঃ শঙ্কর সেন, লাল সেলাম জানাব। কারণ কি? কারণ হচ্ছে, পশ্চিমবঙ্গের বিদ্যুতমন্ত্রী লেনিনের উত্তরসূরী হয়ে তার যে বাজেট ভাষণ সেই বাজেট ভাষণে সত্যি কথা স্বীকার করেছেন যে চাহিদার সময়ে প্রাপ্ত বিদ্যুত সম্পর্কে আমার অভিজ্ঞতা সুখকর নয় এবং যা চলছে সেটা বাস্তবিক আতঙ্কজনক ভবিষ্যতের নির্দেশক। সেজন্য তাকে লাল সেলাম জানালাম। পাশাপাশি তার যে অর্থনৈতিক সমীক্ষার বইটা আছে, আমি জানিনা এই ভাষণ যে তৈরি করেছেন তার বক্তব্য পরস্পর বিরোধী। এখানে উল্লেখ আছে যে এই বছর রাজ্যের বিদ্যুত সরবরাহে উল্লেখযোগ্য উন্নতি হয়েছে। আর উনি বলছেন যে বাস্তবিক আতঙ্কজনক ভবিষ্যতের নির্দেশক। অথচ এতে লেখা আছে যে বিদ্যুত পরিস্থিতির উল্লেখ জনক উন্নতি হয়েছে। যাইহোক, প্রথমে যে কথা বলতে চাই তার প্রথম পয়েন্ট হচ্ছে, বক্রেশ্বর তাপ বিদ্যুত কেন্দ্র। এই বক্রেশ্বর তাপ বিদ্যুত কেন্দ্র নিয়ে আমরা কি দেখছি? গত কয়েক বছর ধরে পশ্চিমবাংলার দেওয়ালে দেওয়ালে মার্কসবাদি কমিউনিস্ট পার্টি লিখেছেন যে, শুনে রাখ দিল্লিশ্বর মোদের রক্ত দিয়ে গড়ব আমরা মোদের বক্রেশ্বর। রক্ত জলে গেল বক্রেশ্বর হলনা। ওরা বললেন যে রাশিয়া সাহায্য দেবে, আমরা বক্রেশ্বর করব, কিন্তু রাশিয়া সাহায্য দিলনা। পরবর্তীকালে বলেছেন যে ও.সি.ই.এম-এর সাহায্য পেলে হবে। জাপান সাহায্য করবেনা, বক্রেশ্বর হলনা। এখন ওরা বলছেন যে কেন্দ্রীয় সাহায্য পেলে বক্রেশ্বর তৈরি হবে। অথচ এর মধ্যে ১০৫ কোটি টাকা খরচ হয়ে গেল। মাননীয় মন্ত্রী মহাশয় তার বাজেট ভাষণে বলেছেন যে কিছু সাধারণ কাজ ছাড়া বক্রেশ্বর প্রকল্পের কাজ মন্থর হয়ে গেছে। কাজেই রক্তের বিনিময়ে যে বিরাট কাজ হয়না সেটা দিল্লিতে হলেও মাননীয় বিদ্যুতমন্ত্রী মার্কসবাদি কমিউনিস্ট পার্টির সদস্য হয়ে বুঝেছেন সেজন্য আবার তাকে আমি রেড স্যালুট জানাচ্ছি। তাকে আমি গৈরিক অভিনন্দন জানাব না। যাইহোক, পরবর্তীকালে কেন্দ্রীয় মন্ত্রীকে বিদ্যুতমন্ত্রী ধন্যবাদ দিয়েছেন ফারাক্কায় ১২৫ মেগাওয়াট ক্ষমতা সম্পন্ন জল বিদ্যুত প্রকল্প কেন্দ্র অনুমোদন দেবার জন্য আজকে মাননীয় মন্ত্রী তার বাজেট ভাষণে বলেছেন যে পশ্চিমবাংলায় বর্তমানে নির্মীয়মাণ ২৬টি প্রকল্প আছে। আমি অবাক হয়ে গেলাম। আজকে আমার কেন্দ্রের একটা প্রশ্ন নিয়ে মাননীয় মন্ত্রী মহাশয়কে বিধান সভায় জিজ্ঞাসা করেছিলাম। আমি প্রশ্ন করেছিলাম যে আমার কেন্দ্রে একটা ৩৩ কে.ভি. সাব-স্টেশন করার কথা ছিল সেটার কি হল? মাননীয় মন্ত্রী বিধান সভায় দাঁড়িয়ে বলেছিলেন যে গোবরডাঙ্গা পৌরসভা যদি জমি দেয় তাহলে আমরা সেখানে বিদ্যুত প্রকল্পের কাজ শুরু করব। গোবরডাঙ্গা পৌরসভা জমি দিল কিন্তু কাজ শুরু হলনা। আবার প্রশ্ন করেছিলাম। এখন বলছেন যে সেখানে জমি ঘিরে দেওয়া হোক। একের পর এক বিধান সভায় প্রতিশ্রুতি দেওয়া সত্ত্বেও মন্ত্রীর কাছ থেকে কোনও আশ্বাস পাওয়া যাচ্ছে না। আজকে গ্রামীণ বৈদ্যুতিকরণ এবং পাম্প সেটে বিদ্যুত সংযোজনের কাজ কোনওটাই সন্তোষ জনক নয় বলে মন্ত্রী স্বীকার করেছেন। মন্ত্রী কি বলেছেন? মন্ত্রী মহাশয়

১২ পাতায় বলেছেন যে "গ্রামীণ বৈদ্যুতিকরণ কর্মসূচিতে গ্রাম বৈদ্যুতিকরণ অথবা পাম্পসেটে বিদ্যুত সংযোগ কোনওটিই সন্তোষজনক নয়। প্রচন্ড আর্থিক সঙ্কটের দরুন গ্রামীণ বৈদ্যুতিকরণ প্রকল্পে আশানুরূপ সম্পদ সংগ্রহ করা যায় নি।" যাইহোক আমরা কি দেখলাম গত ৩০.৩.৯১ পর্যন্ত গ্রামীণ বৈদ্যুতিকরণের ক্ষেত্রে? অন্ধ্র, গুজরাট, গোয়া, হরিয়ানা, হিমাচল, কর্ণাটক, কেরালা, পাঞ্জাব, মহারাষ্ট্র, তামিলনাড়ু, এই সমস্ত রাজ্য শতকরা ১০০ ভাগ সাফল্য পেয়েছে। ছোট রাজ্য আসাম ৯৭ পারসেন্ট, মধ্যপ্রদেশ ৮৭ পারসেন্ট সাফল্য পেয়েছে। সেখানে পশ্চিমবাংলার ক্ষেত্রে সাফল্যের হার হচ্ছে ৭৩ পারসেন্ট। বক্তব্য হচ্ছে ডিপার্টমেন্ট অফ পাওয়ার রিপোর্ট ১৯৯০-৯১, গ্রামীণ বৈদ্যুতিকরণের বইটাতে আছে, ৬০ পাতায় ইকনমিক রিভিউতে লেখা আছে। এটা আমার কথা নয়, কেউ লিখেও দেয়নি, আপনাদের সরকারের দেওয়া বই বার করে সেই বই থেকে বললাম। আজকে আপনারা বলেছেন বিদ্যুত পর্ষদে যে দূর্নীতি আছে সেই দূর্নীতি দূর করবেন। এই প্রসঙ্গে আমার কাছে একটা সারকুলার আছে। তাতে মিঃ বি.কে পাল General Manager, Kolaghat thermal power project. তিনি চিঠি লিখছেন একজিকিউটিভ অফিসার, Midnapur Zilla parishad subject evacuation and disposal of settled ash from Ash pond No.I.K.T.P তাতে পরিষ্কার বলছেন, ডিয়ার স্যার, with reference to above, you are requested to take up the above mentioned work immediately for an amount of Rs.5 crores 78 lakhs 20 thousand plus 1% contingency as per enclosed schedule as deposit work under the following terms and conditions. অদ্ভুত ব্যাপার, পশ্চিমবাংলার বুকে কোলাঘাট থারমাল পাওয়ার প্রোজেক্টের যিনি দায়িত্বে আছেন বর্তমানে তিনি হচ্ছেন জেনারেল ম্যানেজার, তিনি ৫ কোটি ৭৮ লক্ষ ২০ হাজার টাকার টেন্ডার পেয়েছেন, তিনি গেলেন মেদিনীপুর জেলা পরিষদের একজিকিউটিভ অফিসারের কাছে। অথচ কে.টি.পি প্রোজেক্ট কোনও টেন্ডার দাখিল করেনি। কোনও টেন্ডার না নিয়ে আপনারা বিচার করুন, আজকে পশ্চিমবাংলার বিদ্যুত পর্ষদে কিরকম দূর্নীতি চলছে কোলাঘাটের জেনারেল ম্যানেজার জেলা পরিষদের একজিকিউটিভ অফিসারের কাছে চিঠি লিখছে এবং বলছে ৫ কোটি ৭৮ লক্ষ টাকার কাজ হবে, অথচ টেন্ডার নেই। এই চিঠি পাবার পর সংশ্লিষ্ট জেলা পরিষদের সভাধিপতি অর্ডার দিয়ে দিলেন মেদিনীপুর ইলেকট্রিক্যাল কো-অপারেটিভ সোসাইটিকে। যে কো-অপারেটিভ স্থানীয় সি.পি.এম নেতৃত্বের দ্বারা প্রভাবিত। এইভাবে রাজ্যের বিদ্যুত পর্ষদের কোটি কোটি টাকা মার্কসবাদি কমিউনিস্ট পার্টির বন্ধুরা চুরি করছে, তছরূপ করছে। অথচ আমরা দেখলাম আজকে পশ্চিমবাংলার বুকে মাননীয় বিদ্যুতমন্ত্রী এখানে দাঁড়িয়ে বলছেন পশ্চিমবাংলার বিদ্যুত পর্ষদ সন্তোষজনক কাজ করছে। মাননীয় বিদ্যুতমন্ত্রীর কাছে আমি একটা প্রশ্ন করতে চাই। বেশ কিছু দিন আগে কোলাঘাট থারমাল প্রোজেক্টের ম্যানেজিং ডিরেক্টর, আমি নাম করে বলছি যার নাম হল কল্যাণ বিশ্বাস, আই.এ.এস, ভাল কাজ করছিলেন, ভদ্র মানুষ বলে সুনাম আছে, তাকে চলে যেতে হল। পশ্চিমবাংলার বর্তমান যিনি পাওয়ার সেক্রেটারি সেই পাওয়ার সেক্রেটারি আমাদের মনে হয় পশ্চিমবাংলার বিদ্যুতমন্ত্রীর চেয়ে বেশি পাওয়ার-ফুল। সেই পাওয়ার সেক্রেটারির চাপে, আই.এ.এস অফিসার কল্যাণ বিশ্বাসকে তিনি পছন্দ করেন না বলে তাকে চলে যেতে হল। প্রতিটি জায়গায় দূর্নীতি চলছে। আজকে মিটার রিডিং-এর ব্যাপারে দেখুন। মিটার রিডিং পঞ্চায়েতের হাতে দিতে চান। গত [illegible]

পরীক্ষা-নিরীক্ষা চলছে। মিটার রিডিং-এর ব্যাপারে উন্নতির জন্য কোনও কাজ করতে পারেন নি। আজকে আপনারা যদি পার ক্যাপিটাল ইলেকট্রিসিটি কনজামশন দেখেন তাহলে দেখবেন হিমাচল প্রদেশ ১৩ পারসেন্ট, রাজস্থান ৬ পারসেন্ট, গোয়া ৭.৯ পারসেন্ট, অন্ধ্রপ্রদেশ-১০ পারসেন্ট, আন্দামান ১০.৫ পারসেন্ট, মনিপুর ৩২.৫ পারসেন্ট আর সেই জায়গায় পশ্চিমবাংলা আজকে মাত্র ১.৬ পারসেন্ট। এটা আমার কথা নয়, এটা অ্যানুয়াল রিপোর্ট অন দি ওয়ার্কিং অব এস.ই.বি., ইলেকট্রিসিটি, পাওয়ার অ্যান্ড এনার্জি ডিভিসন, প্লানিং কমিশন, ইন্ডিয়ান। এখানে আমাদের বামফ্রন্টের বন্ধুরা বলছেন যে এই অবস্থার মধ্যেও পশ্চিমবাংলার বিদ্যুত অবস্থা ভেঙে পড়েনি। পশ্চিমবাংলার বিদ্যুত ব্যবস্থা যে ভেঙে পড়েনি তারজন্য কোনও কৃতিত্ব পন্ডিত বিদ্যুতমন্ত্রী, বা তার পাওয়ার সেক্রেটারি পেতে পারেন না। এই কৃতিত্ব তাদেরই প্রাপ্য যে সমস্ত কর্মী, যাদের জীবনের নিরাপত্তা নেই, ঝড়জলে নিজেদের জীবনকে বাজি রেখে যে সমস্ত এস.ই.বি. কর্মী পশ্চিমবাংলার বিদ্যুত ব্যবস্থাকে বাঁচিয়ে রেখেছেন। পশ্চিমবাংলায় এখনও যে টিমটিম করে বিদ্যুত ব্যবস্থাটা চলছে, এরজন্য ধন্যবাদ আমি তাদেরই দেব। বিদ্যুত পর্ষদের কর্মিরা যারা নিজেদের জীবনকে বাজি রেখে বিদ্যুত ব্যবস্থাকে বাঁচিয়ে রেখেছেন কৃতিত্ব তাদের। এখানে এই ভাষণে যে অসত্য কথা বলা হয়েছে আমি তার বিরোধিতা করে এবং আমাদের কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-10 — 4-20 P.M.]

**শ্রী শচীন্দ্রনাথ হাজরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিদ্যুত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ডঃ শঙ্কর সেন ১৯৯২-৯৩ সালের ৬৯ নম্বর এবং ৭২ নম্বর দাবির সমর্থনে যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন, আমি তাকে সমর্থন করছি। সমর্থন করছি কেন? বিরোধী পক্ষের মাননীয় সদস্যবৃন্দ এই দাবির প্রতি সমর্থন জানাতে পারেন নি। তারা কতগুলো কারণের কথা বলেছেন। তারা বলেছেন যে লোডশেডিং হচ্ছে, বিদ্যুতে লোকসান হচ্ছে এবং বিভিন্ন প্রকল্প প্রাইভেট মালিকানায় হচ্ছে, তাদের হাতে তুলে দেওয়া হচ্ছে এবং বিভিন্ন জিনিস চুরি যাচ্ছে ইত্যাদি ইত্যাদি কথা বলেছেন। কিন্তু বিশ্লেষণ করে যদি দেখা যায় তাহলে দেখব যে, আজকে শুধু এটা পশ্চিমবাংলার সমস্যা নয়, এটা গোটা ভারতবর্ষের সমস্যা। বিদ্যুত উৎপাদনকে যদি বিশ্লেষণ করে দেখা যায়, তাহলে দেখব যে প্রতি রাজ্যে, কমবেশি এটা আছে, তুলনামূলক ভাবে কোন রাজ্য কতটা উন্নতি ঘটাতে পেরেছে। এটা বিশ্লেষণ করে যদি দেখা যায় তাহলে বলতে হয় যে পশ্চিমবাংলা বিদ্যুত উৎপাদনের ক্ষেত্রে, বিদ্যুত সরবরাহের ক্ষেত্রে, বৈদ্যুতিকরণের ক্ষেত্রে, গ্রামাঞ্চলে বিদ্যুত পৌছে দেবার ক্ষেত্রে অনেক বেশি উন্নতি করতে পেরেছে। সেজন্য আমি মাননীয় বিদ্যুতমন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি এখানে উত্থাপন করেছেন তাকে সমর্থন করছি। স্বাধীনতার পরে আমরা কি লক্ষ্য করে দেখেছি? আমরা দেখেছি যে পশ্চিমবঙ্গ বিদ্যুত উৎপাদনের ক্ষেত্রে প্রথম সারিতে ছিল। দীর্ঘ ৩০ বৎসর কংগ্রেস এখানে শাসন চালিয়ে গেছে। এই ৩০ বছরে আমরা কি দেখেছি? ভারতবর্ষের অন্যান্য রাজ্যের সঙ্গে তুলনামূলকভাবে যদি দেখি, তাহলে দেখব যে, মহারাষ্ট্র, তামিলনাড়ুতে আমরা দেখেছি সেখানে দু-হাজার মেগাওয়াট অতিরিক্ত উৎপাদন করে গেল অথচ ৩০ বছরে আমরা দেখেছি পশ্চিমবাংলা ১৪০০ মেগাওয়াট বিদ্যুত উৎপাদন করে গেল। বিদ্যুত উৎপাদন করার ক্ষেত্রে পশ্চিমবাংলায় যে সমস্ত পরিকল্পনা করার দরকার ছিল দীর্ঘমেয়াদি এবং স্বল্পমেয়াদি পরিকল্পনা যেগুলো করার দরকার ছিল

তৎকালীন কংগ্রেস সরকার করেনি বলে পরবর্তীকালে, ১৯৭৭ সালে যখন বামপন্থীরা যখন এখানে ক্ষমতায় এলো তখন কংগ্রেস সরকারের সমস্ত ব্যর্থতা, সমস্ত অপদার্থতার দায়-দায়িত্ব আমাদের বহন করতে হল। যার ফলশ্রুতিতে বিদ্যুতের ক্ষেত্রে আজ কতকগুলো যে সমস্যা দেখা দিয়েছে সেগুলো দেখা দিচ্ছে। আজকে মাননীয় বিদ্যুতমন্ত্রী খুব সরলভাবে কোনওরকম গোপন না করে বলবার চেষ্টা করেছেন। আজকে পশ্চিমবঙ্গে বিদ্যুত উৎপাদনের ক্ষেত্রে যে পরিস্থিতি, যে অবস্থা, সেই অবস্থা বিশ্লেষণ করে আগামিদিনে কিভাবে দূর করা যায় তারজন্য সকলের সহযোগিতা এবং সাহায্যের প্রয়োজন আছে। আমি দেখলাম বিরোধীদলের বহু সদস্য এতক্ষণ চিৎকার, চেঁচামেচি করে বললেন যে বক্রেশ্বরকে রক্ত দিয়ে আর তৈরি করা যাবে না। আপনাদের বলতে একটু কষ্ট পাওয়া উচিত কারণ বক্রেশ্বর তাপ বিদ্যুত কেন্দ্র হলে কি শুধু বামপন্থী লোকেদেরই উপকার হবে? তার সুযোগ কি কংগ্রেসিরা পাবে না? আজকে যে ছোটশিল্প, মাঝারি শিল্প এবং বৃহৎ শিল্পে বিদ্যুত দিতে পারছে না, গ্রামে গঞ্জে যে বিদ্যুত দিতে পারছে না সেখানে বক্রেশ্বর তাপ বিদ্যুত কেন্দ্র হলে পরে তো এই সুযোগগুলো পাওয়া যাবে। সেখানে আপনারা তো সাহায্য বা সহযোগিতা করছেন বরং রাজনৈতিক দৃষ্টিভঙ্গি দিয়ে কেন্দ্র ও রাজ্যের সম্পর্ককে মাথায় না রেখে দলবাজি করার চেষ্টা করছেন। এখানে একজন মাননীয় বিরোধী দলের সদস্য বললেন যে বিদ্যুতের উৎপাদন নাকি কমে যাচ্ছে। কিন্তু আমরা এখানে কি লক্ষ্য করলাম পশ্চিমবঙ্গে বিদ্যুতের উৎপাদনের যে মাসিক হিসাব দেওয়া হয়েছে তাতে এন এইচ পিসি, এন.টি.পি.সি এবং ডি.ভি.সি বাদ দিয়ে যে হিসাব দেওয়া হয়েছে তাতে ১৯৮৯, ১৯৯০ এবং ১৯৯১ সালের হিসাব দেওয়া হয়েছে। ১৯৮৯ সালের জানুয়ারি মাসে ৫৫৬ মিলিয়ন ইউনিট বিদ্যুত উৎপাদিত হয়েছিল, সেখানে ১৯৯০-৯১ সালে ৬৩৬ মিলিয়ন ইউনিট বিদ্যুত উৎপাদিত হয়েছিল এবং ১৯৯১-৯২ সালে ৭৫২ মিলিয়ন ইউনিট বিদ্যুত উৎপাদিত হয়েছে। জানুয়ারি, ফেব্রুয়ারি এবং মার্চ মাস বাদ দিলাম যখন গরমের সময় জুন মাস এবং বিদ্যুতের সবচেয়ে বেশি প্রয়োজন, সেই জুন মাসে আমরা লক্ষ্য করে দেখেছি যে ১৯৮৯ সালে ৬৪২ মিলিয়ন ইউনিট বিদ্যুত উৎপাদিত হয়েছে। ১৯৯০ সালে ৬৭৫ মিলিয়ন ইউনিট বিদ্যুত উৎপাদন হয়েছে এবং ১৯৯১ সালে ৭৫৪ মিলিয়ন ইউনিট বিদ্যুত উৎপাদন হয়েছে। ১৯৮৯ সালের ডিসেম্বর মাসে লক্ষ্য করে দেখলাম যে, ৬৮১ মিলিয়ন ইউনিট বিদ্যুত উৎপাদন হয়েছে, ১৯৯০ সালে সেটা ৭৭২ মিলিয়ন বিদ্যুত উৎপাদিত হয়েছে এবং ১৯৯১ সালে ৮৮৩ মিলিয়ন বিদ্যুত উৎপাদিত হয়েছে। এই যে হিসাব দিলাম এটা ডিসেম্বর মাসের হিসাব ধরে বলা হল। সুতরাং জানুয়ারি মাস থেকে আরম্ভ করে প্রতি বছর প্রতি মাসে বিদ্যুতের উৎপাদন ধীরে ধীরে বেড়েই চলেছে। তারপরে পশ্চিমবঙ্গে গ্রামে গঞ্জে বৈদ্যুতিকরণের ক্ষেত্রে নাকি আমরা পিছিয়ে আছি। আজকে যদি পিছিয়ে থাকি সেটা কাদের জন্যে আপনারা জানেন না? ১৯৭৬ সাল পর্যন্ত আমরা লক্ষ্য করে দেখলাম যে, গ্রামাঞ্চলের কিছু মৌজাতে বিদ্যুত পাঠানো হয়েছিল, কিছু গ্রামে ইলেকট্রিফায়েড করা হয়েছিল কিন্তু সমস্ত গ্রামে বিদ্যুত দেওয়া হয়নি। কেবল কয়েকটি খুঁটি পুঁতে তারটার লাগিয়ে বিদ্যুত দেওয়া হয়েছে বলা হয়েছিল। আমরা ১৯৭৭ সালে আসার পরে লক্ষ্য করলাম এবং মাননীয় আব্দুল মান্নান সাহেব তো আমার এলাকার লোক, আমার ভোটার, উনি জানেন না যে ১৯৭৬ সালে খানাকুলে বেশি কিছু ছিল না, সেখানে ২৪টি গ্রাম পঞ্চায়েত এলাকার মধ্যেই অধিকাংশ গ্রামে বিদ্যুত পৌঁছে দিতে পেরেছিলেন। তবে আমি মাননীয় বিদ্যুতমন্ত্রীর কাছে আবেদন রাখব

যে শুধুমাত্র বিদ্যুত পৌঁছে দিলেই হবে না, সেইসঙ্গে এই ব্যাপারে এক্সটেনশনের দরকার আছে এবং সেইদিকে লক্ষ্য রাখতে হবে। আমি তথ্য দিয়ে বলছি ১৯৭৯-৮০ সালে বিদ্যুত চালিত গ্রামের সংখ্যা ছিল ১২ হাজার ৮৬৩টি, সেখানে ১৯৯০-৯১ সালে ২৭ হাজার ৫৮৪টি গ্রামে বৈদ্যুতিকরণ করা সম্ভব হয়েছে। বিদ্যুত চালিত পাম্পসেটের সংখ্যা '৭৯-'৮০ সালে ছিল ২৪ হাজার ৬৮, সেখানে '৯০-'৯১ সালে এটা বেড়ে দাঁড়িয়েছে ৭৯ হাজার ১৭৬, এরপরেও কি আপনারা বলবেন বিদ্যুতের সংযোগ হয়নি? মান্নান সাহেব বললেন তিনি নাকি ডঃ সেনের ছাত্র স্বরূপ তিনি অঙ্কটা বুঝতে পারেননি আপনি যদি অঙ্কটা বুঝতে পারতেন তাহলে এই তথ্য দেখে বুঝে নেবেন অঙ্কের মাস্টার হিসাবে আমি মান্নান সাহেবকে জিজ্ঞাসা করছি আপনি কি ধরনের অঙ্ক করান যদি বৃদ্ধি পায় সেটা কি তাহলে মাইনাস হয়, আর যদি কমে যায় তাহলে কি সেটা প্লাস হয়, আপনি কি ধরনের মাস্টার মশাই, কি আপনি শেখান? বিদ্যুত কতটা পরিমাণে বাড়ছে আমরা যদি লক্ষ্য করে দেখি তাহলে বুঝতে পারব গ্রাহকের সংখ্যা কতটা বেড়েছে এটা দেখে আমরা অঙ্কটা উপলব্ধি করতে পারি। আমরা এ বছরে ৭৯ হাজার গ্রাহককে বিদ্যুত দিয়েছি ফলে গ্রাহকের মোট সংখ্যা দাঁড়িয়েছে ২৪ লক্ষ। '৭৯-৮০' সালে গ্রাহকের সংখ্যা ছিল ১২ লক্ষ ৩৩ হাজার ৪৫১ আর '৯০-৯১' সালে সেটা বেড়ে দাঁড়িয়েছে ২৪ লক্ষ ৮ হাজার ৯৬২। তাহলে বিদ্যুত যদি না থাকে উৎপাদন যদি বেশি না হয় তাহলে গ্রাহকের সংখ্যা কি ভাবে বাড়ছে এটা থেকে কি বোঝা যায় না? এখানে আমাদের যে সমস্ত বাজেটের উপর প্রশ্নগুলি আছে সেই প্রশ্নগুলির যাতে সমাধান করা যায় তারজন্য আমি মাননীয় বিদ্যুতমন্ত্রীর কাছে আবেদন করব। বিদ্যুত সরবরাহের ব্যাপারে গ্রামাঞ্চলে পাম্প সেটে ও গৃহস্থের বাড়িতে বিদ্যুত পৌঁছে দেবার জন্য আমাদের এলাকায় যে দীর্ঘদিনের দাবি ছিল খানাকুল ব্লকে একটা সাব-স্টেশন করতে হবে বলে সেই ব্যাপারে আমাদের সুখের কথা হল সেখানে নূতন করে একটা সাব-স্টেশন করার কাজ চলছে। এছাড়াও বলব পশ্চিমবাংলার ক্ষেত্রে সুনির্দিষ্টভাবে কতকগুলি পরিকল্পনা গ্রহণ করা উচিত তার মধ্যে কতকগুলি পরিকল্পনা দীর্ঘমেয়াদি হবে এবং কতকগুলি পরিকল্পনা স্বল্প মেয়াদি হবে, সেই স্বল্প মেয়াদি পরিকল্পনাগুলির মাধ্যমে আমরা যদি সামান্য বিদ্যুত উৎপাদন করতে পারি তাহলে সেটা অনেক ক্ষেত্রে উপকারে আসবে। আর দীর্ঘমেয়াদি যে সমস্ত পরিকল্পনাগুলি আছে সেইগুলিকে বাস্তবায়িত করতে হবে। আমাদের বিরোধী দলের সদস্যরা বললেন দীর্ঘমেয়াদি পরিকল্পনার হিসাবে বলাগড়ে ৭৫০ মেগাওয়াট, উৎপাদন হবে, বজবজে ৫০০ মেগাওয়াট, গৌরীপুরে ৫০০ মেগাওয়াট হবে এই সমস্ত নথিপত্র কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়ে দেওয়া হয়েছে কিন্তু এগুলিকে আমরা কার্যকর করতে পারছি না, এগুলি যাতে দ্রুত কার্যকর হয় তারজন্য আমরা কেন্দ্রীয় সরকারের কাছে আমাদের মত পাঠিয়ে দিয়েছি। এই সমস্ত দীর্ঘমেয়াদি পরিকল্পনাগুলি সাকসেসফুল হলে আগামি দিনের পশ্চিমবাংলায় বিদ্যুত সমস্যা এইরকমভাবে দেখা দেবেনা। এছাড়া আমরা লক্ষ্য করে দেখেছি জলবিদ্যুত তৈরি করার ব্যাপারে একটু দেরি করে গুরুত্ব দেওয়া হচ্ছে কারণ জলবিদ্যুত তৈরি করার ক্ষেত্রে পশ্চিমবঙ্গ শুধু নয় ভারতবর্ষের অন্যান্য রাজ্যের সাথেও তফাৎ আছে। ভারতবর্ষে অন্যান্য রাজ্যের যে অবস্থা সেই অবস্থার ফলে জলবিদ্যুত যেভাবে তৈরি করা যায় সেখানে জলাধারকে যেভাবে তারা কাজে লাগাতে পারে পশ্চিমবাংলায় জল সরবরাহের ক্ষেত্রে সেইরকম ভাবে কোনও ব্যবস্থা নেই যার ফলে পশ্চিমবঙ্গে জলবিদ্যুত তৈরি করার ক্ষেত্রে কিছুটা ক্রুটি থাকছে তাই জল বিদ্যুতের পরিবর্তে

তাপবিদ্যুতের প্রতি গুরুত্ব দেওয়া হয়েছে। তাপবিদ্যুত কেন্দ্র তৈরি করতে গেলে উপযুক্ত মানের কয়লার প্রয়োজন আছে যাতে উৎপাদনের ক্ষেত্রে অসুবিধার সৃষ্টি না হয়। তাছাড়া বিদ্যুত উৎপাদনের জন্য যে সমস্ত যন্ত্রপাতির প্রয়োজন সেইক্ষেত্রে কেন্দ্রীয় সরকার যেভাবে দাম বাড়াচ্ছেন, লোহার দাম বাড়াচ্ছেন অন্যান্য জিনিসপত্রের দাম বাড়াচ্ছেন যার ফলশ্রুতি হিসাবে দেখা দেবে বিদ্যুত উৎপাদনের ক্ষেত্রে খরচ অনেক পরিমাণে বেড়ে যাবে। এরফলে গ্রাহকের ওপর বিভিন্ন শিল্প ও কলকারখানার ক্ষেত্রে নানারকম বাধা সৃষ্টি হতে পারে, এছাড়া আর একটি বিষয় আমরা লক্ষ্য করে দেখছি যে বিদ্যুত চুরি এবং বিল আদায়ের ক্ষেত্রে প্রতি এলাকায় যে সমস্ত গ্রুপ সাপ্লাই সেক্টারগুলি আছে যে সমস্ত কল-সেন্টারগুলি আছে এই কল সেন্টার এবং গ্রুপ সাপ্লাই সেন্টারগুলি যদি দ্রুত কাজ করে যায় এবং কালেকশন যদি দ্রুত করা যায় তাহলে সেক্ষেত্রে খরচটা অনেক পরিমাণে কমে যেতে পারে বলে আমি মনেকরি। আজকে মন্ত্রী মহাশয় ডঃ শঙ্কর সেন যে বাজেট উপস্থাপন করেছেন তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[4-20 — 4-30 P.M.]

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় বিদ্যুতমন্ত্রী ডঃ শঙ্কর সেন বিদ্যুত দপ্তরের যে বাজেট পেশ করেছেন এবং সেই বাজেটের মধ্যে যে বক্তব্য তিনি তুলে ধরেছেন তাতে কিছু সমস্যার কথাও আছে। আমি এই বাজেট ভালো করে দেখেছি। উনি বিদগ্ধ মানুষ, সজ্জন মানুষ তাই বাজেটের বিরোধিতা করার আগে তার বাজেট ভেবে-চিন্তে আমি বলছি যে এই বাজেট সমর্থন করা যায় না। আজকে দিলীপ বাবু তার বক্তব্যের মধ্যে ১৯৭২ সাল, ১৯৬৪ সালের কথা তুলে ও সেই বছরগুলির ইতিহাস এখানে বললেন। আমি তাকে বলি প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনা ১০০ কোটি টাকা দিয়ে শুরু করা হয়েছিল এবং আজকে পঞ্চবার্ষিকী পরিকল্পনায় অনেক বেশি টাকা খরচ করা হচ্ছে। হয়ত উনি খরচ করতে পারেননি, তাও ৪০০০ কোটি টাকা এবারের পঞ্চবার্ষিকী পরিকল্পনায় দেওয়া হয়েছে। যেখানে প্রফুল্লবাবু পঞ্চবার্ষিকী পরিকল্পনায় ২০০ কোটি টাকা পেত, আজকে সেখানে জ্যোতিবাবু পঞ্চবার্ষিকী পরিকল্পনায় কয়েক হাজার কোটি টাকা পাচ্ছে। কিন্তু তখন ঐ কম টাকাতেও ইনফ্রাস্ট্রাকচার তৈরি করা যেত, কিন্তু জ্যোতিবাবু যখন এলেন তখন ইনফ্রাস্ট্রাকচার তৈরি করা ছিলই। ব্যান্ডেল চালু ছিল, সাঁওতালদি চালু ছিল, সি.ই.এস.সি ছিল, টিটাগড় ছিল। শুধু কোলাঘাট আমরা চালু করতে পারিনি। শুধু চিৎকার করে এখানে কিছু বলা যায় না। আমাদের বক্তব্যটা মন দিয়ে শুনুন। আজকে আপনারা নিরক্ষরতা দূরীকরণের জন্য যে স্লোগান দিচ্ছেন সেখানে বলছেন—শিক্ষা আনে চেতনা, চেতনা আনে বিপ্লব, আনে মুক্তি। ঠিক আছে আপনাদের স্লোগানই মেনে নিচ্ছি। কিন্তু আপনারা বলুনতো ব্যবহারিক জীবনে আমরা কি দেখছি। আমরা দেখছি আলো থেকে অন্ধকারে আমরা যাচ্ছি। আমরা অ থেকে আ-তে যাই। কিন্তু বাস্তব জীবনে আমরা আ থেকে অ-তে যাচ্ছি। এখানে আমরা উল্টোদিকে যাচ্ছি। বিদ্যুত বিভাগের ইনফ্রাস্ট্রাকচার সম্বন্ধে কিছু কিছু কথা ওনার কাছে গেলে আমরা জানতে পারি। Total infrastructure of the electricity, that means the projects like WBSEB, WBPDC project সি.ই.এস.সি আছে। ফলে যে অবস্থা দাঁড়াচ্ছে তাতে কো-অর্ডিনেশনে একটা গ্যাপ হয়ে যাচ্ছে। মন্ত্রীর পক্ষে জানা সব সম্ভব হচ্ছে না। যার ফলে

বোর্ডের সঙ্গে মন্ত্রীদের একটা ক্লাশ হচ্ছে। এটা আমার ধারণা, যদি আমার ধারণা ভুল হয় তাহলে সুখী হব। পড়াশুনা করে, খবর সংগ্রহ করে কিন্তু মন্ত্রী সম্পর্কে আমার এই ধারণায় হয়েছে। Total infrastructare of the WBSEB is going to be a Zigzag. তার ফলে অ্যাডমিনিস্ট্রেশনে কাজের যে গতি সেটা শ্লথ হয়ে যাচ্ছে, ফলে অন গোয়িং প্রোজেক্ট ডিস্টর্ব হচ্ছে। আপনাদের রাজনৈতিক চমকের জন্যই আজকে পশ্চিমবাংলার এই অধঃপতন। আজকে পশ্চিমবাংলাতে অধঃপতন হচ্ছে। জীবনে আপনারা বক্রেশ্বর করতে পারবেন না। তারকেশ্বরের মাথায় জল ঢাললেও বক্রেশ্বর করতে পারবেন না। জীবনে বক্রেশ্বর হবে না। ওই একজন মাননীয় সদস্য বললেন যে কেন্দ্র দেখছে না, আমার কথা যদি মিথ্যা হয় তাহলে প্রিভিলেজ মোশন আনবেন, তৎকালিন বিদ্যুতমন্ত্রী বসন্ত শাঠে বলেছিলেন, তিনি এসে কথা বলেছিলেন, পশ্চিমবাংলায় এসে বলেছিলেন যে পশ্চিমবঙ্গ সরকার ৬০০ মেগাওয়াট বিদ্যুত নেবেন বক্রেশ্বর থেকে এবং কেন্দ্রীয় সরকার নেবেন ৪০০ মেগাওয়াট এবং কেন্দ্র ও রাজ্য সরকার উভয়েই টাকা দেবেন বক্রেশ্বর প্রোজেক্ট তৈরি করতে। মাননীয় সদস্যদের বিবেকের কাছে প্রশ্ন, আপনারা কি রাজি হয়েছিলেন? যারা জাতীয় সংহতির কথা বলেন মুখে, কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকার মিলিতভাবে যদি প্রোজেক্ট তৈরি করতে চান পশ্চিমবাংলায় তাহলে আপত্তি কোথায়? কিন্তু আজকে বক্রেশ্বর দাম্ভিক মুখ্যমন্ত্রীর অত্যাচারে জ্বলছে। কয়েকশো কোটি টাকা আজকে মাটিতে চলে গেছে, এই খবর আমাদের কাছে আছে। প্রকৃতপক্ষে বক্রেশ্বরে কোনও কাজ হয়নি। আর হবেও না। আজকে কোলাঘাটের মেশিনপত্র চুরি হয়ে যাচ্ছে। এক জায়গার জিনিস আর এক জায়গাতে চলে যাচ্ছে। বক্রেশ্বর আজকে হলে বিদ্যুত সবাই পাবে এবং উপকৃত হবে। বক্রেশ্বর হোক এটা আমরা প্রত্যেকেই চেয়েছি। কিন্তু আমাদের পশ্চিমবাংলার দাম্ভিক মুখ্যমন্ত্রী বললেন যে আমরা নিজেরাই করব। রক্ত দিয়ে বক্রেশ্বর করব। ১৯৮৯ সালের ২৮শে সেপ্টেম্বর উদ্বোধন করলেন কিন্তু আজকে তিন বছর হয়ে গেল, তিন বছর অতিবাহিত হয়ে গেল কিন্তু বক্রেশ্বর হল না। সেই রক্ত জলে চলে গেল। গরিব মানুষ বা সাধারণ মানুষের কাছে এর কোনও উপকার পৌঁছালো না। আজকে আপনাদের পাপের প্রায়শ্চিত্ত করতে হবে। আপনারা গরিব এবং সাধারণ মানুষের রক্ত শুষেছেন এই পাপের প্রায়শ্চিত্ত আপনাদের করতেই হবে। বক্রেশ্বর আর কোনওদিন হবে না। তারকেশ্বরের মাথায় জল ঢাললেও কিছু হবে না। আপনাদের রাজত্বে হবে না। আজকে তাই আপনাদের কাছে বলি, এটা তত্ত্বের কথা নয়, এটা অর্থনীতির কথা, পরিকল্পনার কথা, পশ্চিমবাংলায় আপনাদের রাজত্বে আর কিছু হবে না। আজকে কোনও পুরোনো স্কীমই কিছু হল না। সেখানে আবার আপনার নতুন করে স্কীম নিতে যাচ্ছেন। আজকে এস.ই.বি. ধুঁকছে। আজকে এই কথা আপনার কাছে বলতে চাই, যা করবেন ভেবে, চিন্তে করুন। অন গোয়িং স্কীমগুলি আজকে কমপ্লিট হচ্ছে না। দুর্দশার মধ্যে পড়ে রয়েছে। রুর‍্যাল ইলেকট্রিফিকেশনের কোনও কাজ হয়নি। আমি আপনাদের কাছে বলব, মাননীয় একজন সদস্য বললেন যে এত পাওয়ার বেড়েছে কিন্তু আজকে গ্রামে হাহাকার। আজকে ফিফটি পারসেন্ট টাকা খরচ করবার কথা বলছেন, আজকে গ্রামে বিদ্যুত নেই। শহরে বিদ্যুত আছে। আজকে শহরে গ্যাস আছে, জল আছে। শহরের মানুষ কেরোসিন পাচ্ছে। কিন্তু গ্রামে কিছু নেই। গ্রামে আজকে বিদ্যুত পাচ্ছে না। জল পাচ্ছে না। পাম্প স্টেশন চলছে না। রুর‍্যাল ওয়াটার সাপ্লাই স্কীম বন্ধ হয়ে আছে। আমি একটা তত্ত্ব দিতে পারি আমার জেলায় দশটা গ্রাম আছে যেখানে রুর‍্যাল

ইলেকট্রিফিকেশন কভার করতে পারেনি। আজকে গ্রামের মানুষ কষ্ট পাচ্ছে। মানুষ জল পাচ্ছে না।

[4-30 — 4-40 P.M.]

বিদ্যুত যদি বাড়ে তাহলে রুর‍্যাল ওয়াটার সাপ্লাই-এর কাজ হবে কিন্তু সেই বিদ্যুতই পাওয়া যাচ্ছে না। পশ্চিমবাংলার মফস্বল বা গ্রামবাংলা থেকে আমরা যারা জিতে এসেছি আমরা এই বিদ্যুতের হাহাকারের কথা ভালোভাবেই জানি। আপনাদেরও অধিকাংশ সদস্য মফস্বল বা গ্রামবাংলা থেকে জিতে এসেছেন কিন্তু আপনারা তা সত্ত্বেও সেটা আপনারা স্বীকার করেন না। আপনারা এখানে যা বলেন তা শুধু রাজনীতি করার জন্যই বলেন। আমরা মনে করি যে টোট্যাল Planning of the electricity is going to be bogus as because. আমার জেলার উদাহরণ দিয়ে প্রমাণ করে যাব যে আমার মেদিনীপুর জেলাতে ৫১৮টি মৌজা এবং ১০ হাজার গ্রাম আছে সেখানে বিদ্যুতের কি অবস্থা সেটা বলব। পশ্চিমবঙ্গের যে পরিসংখ্যান তাতে দেখছি মাত্র ৪০ ভাগ জায়গায় বিদ্যুত গিয়েছে। মেদিনীপুর জেলা সারা উত্তরবঙ্গের সমান সেই মেদিনীপুর জেলাতে আজকে বিদ্যুত নেই। বিদ্যুত না থাকার জন্য সেখানে পাম্প সেট নেই, রুর‍্যাল ওয়াটার সাপ্লাই নেই। সামগ্রিকভাবে সেখানে সাব স্টশন হচ্ছে না। রেয়াপাড়া সাব স্টেশন অন্ধকারে, মহিষাদলে সাব স্টেশন হয়েও হচ্ছে না। আমার সময় শেষ হয়ে যাওয়ায় এখানে লাল বাতি জ্বলেছে, মাননীয় বিদ্যুতমন্ত্রী মহাশয়কে বলব, আপনি পন্ডিত মানুষ, পশ্চিমবঙ্গে আপনি লালবাতি জ্বালাবেন না। আপনি চেষ্টা করুন সর্বত্র যাতে সাদা বাতি জ্বলে এবং আলোর ভোল্টেজ বাড়ে। আপনি চেষ্টা করুন মেদিনীপুর তথা সারা পশ্চিমবাংলার মানুষের মুখে হাসি ফোটাতে। এই কথা বলে এই বাজেটের বিরোধিতা করে আমি শেষ করলাম।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিদ্যুতমন্ত্রী মহাশয় বিদ্যুত দপ্তরের যে ব্যয়বরাদ্দের দাবি এই সভায় পেশ করেছেন ১৯৯২/৯৩ সালের জন্য তা সমর্থন করে এবং কাটমোশনগুলির বিরোধিতা করে আমি কয়েকটি কথা বলতে চাই। স্যার, আমি প্রথমেই বিরোধীদের উদ্দেশ্যে একটা কথা বলতে চাই যে এমন একটা বিষয় নিয়ে আমরা আজকে আলোচনা করছি যা নিয়ে সারা দেশেই একটা সঙ্কট বা সমস্যা রয়েছে। আমার সময় অল্প তাই অন্যান্য স্টেটের কথা আমি বলতে পারব না কিন্তু এটা নিয়ে মনে করি সকলেরই ভাবার দরকার আছে।

(গোলমাল)

আপনারা জানবেন, সারা বাজারে আগুন জ্বললে নিজের ঘরও বাঁচবে না। পশ্চিমবঙ্গে সঙ্কট আছে, হ্যাঁ, ব্যর্থতাও আছে। এরমধ্যে দাঁড়িয়েই আমাদের যা আছে তা নিয়ে কতটুকু কি করা যায় তা ভাবতে হবে। স্যার, আমরা এমন একটা দেশে বাস করছি যেখানে বিদ্যুত নীতি বলতে কিছু নেই। পৃথিবীতে এমন কোন দেশ আছে শুনেছেন যেখানে এইরকম অবস্থা? গোটা দেশের জন্য এখানে কোনও বিদ্যুত নীতি নেই। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে এবং আমাদের রাজ্যকে একটা সঙ্কটের মধ্যে দাঁড়িয়ে কাজ করতে হচ্ছে। স্যার, আমার সময় অল্প

তাই আমি এই বিদ্যুতের বাজেটকে সমর্থন করে কয়েকটি সাজেশন সংক্ষেপে রাখছি। সঙ্কট কিভাবে মোকাবিলা করা যায় মাননীয় বিদ্যুত্মন্ত্রীকে সে ব্যাপারে কয়েকটি সাজেশন দেব। আমাদের রাজ্যে ৪টি সংস্থা আছে—এস.ই.বি., ডি.ভি.সি., ডি.পি.এল., পি.ডি.সি.এল। এই সংগঠনগুলি একটি সংগঠনে আনা উচিত। এটা একটা কেন্দ্রীয় সংগঠন হওয়া উচিত। ৪টি সংগঠন আলাদা আলাদা কাঠামো নিয়ে চলে এবং এমন কি তাদের বেতন কাঠামোও আলাদা ফলে এখানে একটা কো-অপারেশনের অভাব হচ্ছে বলে আমি মনে করি। আমার প্রস্তাব হচ্ছে, এটা ওয়ান আমব্রেলার আন্ডারে আনা উচিত। দ্বিতীয়ত, ডে টু ডে'র ব্যাপারে আপনাকে হেল্প করার জন্য, বিদ্যুতের এই সঙ্কটের ব্যাপারে ইন্টারভেন করার জন্য রাজ্যে কোনও সেল নেই। আমার প্রস্তাব হচ্ছে, আপনার চেয়ারম্যানশিপে অভিজ্ঞ ইঞ্জিনিয়ারদের নিয়ে এবং দরকার হলে যদি সেরকম মনে করেন তাহলে জনপ্রতিনিধিদের নিয়ে একটি কমিটি করুন। এই কমিটি ডে টু ডের প্রবলেমের ব্যাপারে আপনাকে হেল্প করবে এবং ইন্টারভেন করতে পারবে। এরপর আমার প্রস্তাব হল, পশ্চিমবঙ্গে বিদ্যুত পর্ষদ যেটা ক্রমান্বয়ে প্রবলেমে ভুগছে, লস খাচ্ছে, রুগ্নতার দিকে যাবার লক্ষ্যণ দেখা যাচ্ছে সে ব্যাপারেও কিছু করার আছে। কেন্দ্রীয় সরকারের পলিসি হচ্ছে এস.ই.বি. কেবলমাত্র ডিস্ট্রিবিউটিং এজেন্ট।

[4-40 — 4-50 P.M.]

এটা হচ্ছে কেন্দ্রের পলিসি। আমরা এটা মানি না। আমরা তার প্রতিবাদ করি। এখানে আরও বলতে চাই যে ৮৫ সালের পর থেকে এস.ই.বি.'র আন্ডারে নতুন কোনও ইউনিট হয়নি। গৌরীপুর সম্পর্কে কাগজে দেখলাম, অবশ্য এই ব্যাপারে কোনও অথেনটিক রিপোর্ট পাইনি, আপনার লেখার মধ্যেও নেই। যাইহোক কাগজে দেখলাম জয়েন্ট সেক্টারে বিড়লারা নাকি এটা করবেন। কংগ্রেসিরা এই ব্যাপারে তাদের বক্তব্য রাখলেন। বিড়লারা নাকি একটা প্রোজেক্টও দাখিল করেছেন। আমি সুনিদিষ্ট ভাবে বলতে চাই, এই গৌরীপুর প্রকল্প রাজ্য বিদ্যুত পর্ষদের আন্ডারে আনা হোক। রাজ্য বিদ্যুত পর্ষদ হোক এর ডিস্ট্রিবিউটারি সংস্থা, ল্যান্ডটাও বিদ্যুত পর্ষদের হোক। আর একটা বক্তব্য হচ্ছে এখানে একটা রিভিউ করার কথা বলব। ১৯৮৮ সালে স্টেট গভর্নমেন্টের সঙ্গে যে চুক্তি হয়েছিল তাতে পি.ডি.সি.এল. থেকে যেটা হল সেল মেগাওয়াট বিদ্যুত যা উৎপাদন করে, সেটা প্রয়োজন না থাকলেও সেটা নিতে হয়। সুইচিং হয়ে যাবার পর হুকিং, ট্যাপিং করে যা বিদ্যুত নিয়ে নেওয়া হয়, তাতে তাদের কোনও দায় দায়িত্ব থাকে না। এই চুক্তিটাকে আমি রিভিউ করার কথা বলছি। আমার প্রয়োজন না থাকলেও টোটাল লোডটা নিতে হচ্ছে। এর ফলে এস.ই.বি.'র লস হচ্ছে। আমি আর একটা ব্যাপারে রিভিউ করার কথা বলব, সেটা হচ্ছে ট্যারিফ নীতি। এই ট্যারিফ নীতির ফলে এস.ই.বি.কে কিনতে হয় এন.এইচ.পি.সি., এন.টি.পি.সি., ডি.ভি.সি. এবং পি.ডি.সি.এল. থেকে। এই সংস্থাগুলোর মধ্যে সকলের রেট বেশি এন.এইচ.পি.সি. ছাড়া। সেইজন্য এই ট্যারিফ এর রিভিউ হওয়া দরকার। নয়তো, ডব্লিউ.এস.ই.বি.'র হয়ে যাচ্ছে। সেই লসটা কাটানোর জন্য ট্যারিফ নীতির রিভিউ করাটা খুব দরকার। যদি লক্ষ্য করেন তাহলে দেখতে পাবেন পি.ডি.সি.এল. বিদ্যুতে লাভ করেছে ৩৭ কোটি টাকা, অথচ ডব্লিউ.বি.এস.ই.বি.'র ক্ষতি হয়েছে ৪০০ কোটি টাকা। আমরা চাই সারা দেশে একটা ইউনিয়ন টার্গেট থাকুক। বিদ্যুতের রেটের রেকর্ড যদি দেখেন তাহলে দেখবেন ইস্টার্ন রিজিয়নের ক্ষেত্রে এটা খুবই

বেশি। যেখানে ৪৭.৯০ হচ্ছে ওয়েস্টার্নে রেট, নর্দানে ৫১.৭০ এবং সাউদার্নে ৬০. সামথিং, সেখানে ইস্টার্নের ক্ষেত্রে এটা হচ্ছে ৮০.৪৪। ইস্টার্ন রিজিয়নকে এই রেটে কিনতে হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয়, আমি আপনাকে এই চুক্তি সংশোধন করার জন্য ভাবতে অনুরোধ করছি। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি নিজেই স্বীকার করেছেন হুকিং অ্যান্ড ট্যাপিং-এর জন্য ৩৮% বিদ্যুত লস হচ্ছে। এরই মারাত্মক ফল হিসাবে গোবরডাঙায় মর্মান্তিক দুর্ঘটনা ঘটেছে। সেটা আপনি এখানে হাইলাইট করেছেন। এ ক্ষেত্রে আপনার কাছে আমার সাজেশন হচ্ছে, কোনও প্ল্যান্ট ইন্সটলেশন করতে গেলে তার একটা প্রি-কন্ডিশন হওয়া উচিত সাব-স্টেশন করা, তারপর সাপ্লাই স্টেশন করা এবং তারপরে কনজিউমারদের নতুন মিটার বসাবার অধিকার দেওয়া। গোবরডাঙার ঘটনা সম্পর্কে ইউনিয়নের মাধ্যমে আমরা যে রিপোর্ট পেয়েছি তাতে দেখছি ওখানে ৪০০ লিগ্যাল কনজিউমার এবং ইল্লিগ্যাল কনজিউমার হচ্ছে ১০০০। ফলে হুকিং করতে গিয়ে ঐ জিনিস হয়েছে।

পরিশেষে গ্রামীণ বৈদ্যুতিকরণের বিষয়ে আমি একটা কথা বলব। আজকেই আমি মেনশনের সময়ে উল্লেখ করেছি যে, আমার এলাকায় গত পাঁচ বছর আগে একটা সাব-স্টেশন করার কাজ শুরু হয়েছে, কিন্তু তা আজও শেষ হয়নি। এই কাজ দ্রুত সম্পন্ন করার জন্য আমি আপনাকে অনুরোধ করছি। অবশ্যই এই কাজে কেন্দ্রীয় সরকারের আর্থিক সাহায্যের প্রয়োজন। বিরোধী সদস্যরা সে বিষয়ে আমাদের সাহায্য করবেন এই আশা রেখে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নরেন হাঁসদা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জানি মাননীয় বিদ্যুতমন্ত্রী একজন বিশেষজ্ঞ এবং কাজের মানুষ। কিন্তু তিনি যে দপ্তরের দায়িত্ব পেয়েছেন সেটা একটা লাগাম-ছাড়া দপ্তর। ফলে তিনি হতাশাগ্রস্ত হয়ে পড়েছেন। ফলে তার বাজেট বিবৃতি পাঠ করে আমরা সম্পূর্ণ হতাশ হয়েছি। অন্ধ যদি বলে, 'ঐ তো দেখতে পাচ্ছি।' আর খোঁড়া যদি বলে, 'চলো তাড়াতাড়ি যাই।' তাহলে যেমন অবস্থা হয় বিদ্যুতমন্ত্রীর অবস্থাও সেরকম হয়েছে।

স্যার, আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করছি কেন্দ্রীয় সরকার আদিবাসী এবং তফসিলি সম্প্রদায়ের মানুষের জন্য যে 'লোকদীপ' প্রকল্প চালু করেছিলেন সেই প্রকল্পের সুযোগ এ রাজ্যে এই সরকার আদিবাসী ও তফসিলি মানুষদের স্বার্থে গ্রহণ করতে পারেন নি। ফলে কেন্দ্রীয় সরকারের টাকা এ রাজ্য থেকে বার বার ফেরত গেছে। আমাদের পশ্চিমবাংলার সবচেয়ে বেশি আদিবাসী অধ্যুষিত এলাকা হচ্ছে মেদিনীপুর জেলার বিনপুর এলাকা। সেখানে একটা মৌজাতেও এই সরকার 'লোকদীপ' প্রকল্প অনুযায়ী বিদ্যুত পৌঁছে দিতে পারেন নি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আজকে যখন পৃথিবীর মানুষ চাঁদে চলে যাচ্ছে তখন আমাদের রাজ্যের জঙ্গল-খন্ডনের মানুষ বৈদ্যুতিক তারের আলো দেখবার জন্য শহরে আসছে। এই অবস্থায় আজকে পশ্চিমবঙ্গের মেদিনীপুর, বাঁকুড়া, এবং পুরুলিয়ার জঙ্গল-খন্ডনের আদিবাসী মানুষরা রয়েছে। এই সমস্ত পিছিয়ে পড়া মানুষদের আজকে এই সরকার আরও পিছিয়ে দেবার জন্য চক্রান্ত করে চলেছে। সেই চক্রান্তের পরিণতি হিসাবে মাননীয় বিদ্যুতমন্ত্রী আমাদের আদিবাসী এলাকাগুলিতে বিদ্যুত পৌঁছে দেবার জন্য কোনওরকম উদ্যোগ গ্রহণ করতে পারছেন না।

স্যার, আজকে বিদ্যুত উৎপাদন এবং বন্টনের মধ্যে সামঞ্জস্য না থাকার জন্য বিদ্যুত পরিস্থিতির এই হাল। এর মূলে দপ্তরের অরাজকতা। এই দপ্তরে আইন-শৃঙ্খলা বলে কিছু নেই। আর একটা কারণ হচ্ছে এই দপ্তরে কেউ কারও কথা শোনে না। একজন নিচেরতলার কর্মী ওপরতলার কর্মীর কথা শোনেন না। কেউ কারও অর্ডার মানে না। অবস্থা এমন পর্যায়ে গিয়ে পৌঁছেছে যে, কারিগরি বিশেষজ্ঞ বা ইঞ্জিনিয়ার যারা এই দপ্তরে আছেন তারা আজকে মর্যাদা পাচ্ছেন না। ফলে দপ্তরে আজকে গভির সঙ্কট দেখা দিয়েছে। এই সঙ্কট থেকে অব্যাহতি পেতে হলে আমার তিনটি সাজেশনের কথা মাননীয় মন্ত্রী মহাশয়কে বিচার করে দেখতে হবে। দপ্তরে আইন-শৃঙ্খলা ফিরিয়ে আনতে হবে, যোগ্য ব্যক্তিদের মর্যাদা দিতে হবে এবং নিচেরতলার কর্মিদের ওপরতলার কর্মিদের অর্ডার মেনে চলতে হবে।

রাজ্যে আজকে ইলেকট্রিসিটির যা অবস্থা হয়েছে তাতে ন ন করে কোনও কল-কারখানা গড়ে ওঠার সম্ভাবনা নেই। পিছিয়ে পড়া এলাকার উন্নয়নের ন্য কোনও পরিকল্পনা নেই। এই অবস্থায় মাননীয় বিদ্যুতমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাতে পিছিয়ে পড়া এলাকার মানুষদের আরও পিছিয়ে দেবার চক্রান্ত করা হয়েছে। এই বিদ্যুত পরিস্থিতিতে রাজ্যে ছোট, বড়, মাঝারি, কোনও ধরনের কল-কারখানা গড়ে ওঠার কোনওই সম্ভবনা নেই। কারণ এই বাজেট একটা হতাশাব্যঞ্জক বাজেট। আমি এই বাজেটের বিরোধিতা করছি এবং আমার বক্তব্য শেষ করছি।

[4-50 — 5-00 P.M.]

**শ্রী নাজমূল হক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিদ্যুতমন্ত্রী আজকে যে ব্যয়-বরাদ্দের দাবি উত্থাপন করেছেন এবং যা নিয়ে আজকে আলোচনা হচ্ছে সেই ব্যয়-বরাদ্দের দাবিকে আমি সমর্থন করছি এবং বিরোধী পক্ষের আনা কাটমোশনগুলির আমি বিরোধিতা করছি। আমি প্রথমেই মাননীয় বিদ্যুতমন্ত্রীকে ধন্যবাদ জানাতে চাই। দীর্ঘদিন ধরে আমাদের এই পশ্চিমবাংলায় অনাবৃষ্টি চলছে। ভূপৃষ্ঠে যা জল আছে তা যথেষ্ট নয়। গ্রামাঞ্চলের আন্ডারগ্রাউন্ড ওয়াটার যথেষ্ট নয়। এই অনাবৃষ্টির ফলে চাষের প্রভুত ক্ষতি হত। জয়নাল সাহেব তিনি তখন মন্ত্রী ছিলেন, তিনি হয়তো বলবেন, কারণ তাঁর কিছুটা দায়িত্ব আছে, ঐ সময় তিনি কি করেছিলেন। কিন্তু ডঃ সেনের আমলে অনাবৃষ্টি চলাকালীন গ্রামাঞ্চলে পাওয়ার স্টেডি ছিল, বিশেষ করে রাত্রিবেলা পাওয়ার স্টেডি ছিল। সেইজন্য এবার রেকর্ড ফলন হবে এবং তারজন্যই বিদ্যুতমন্ত্রী মহাশয়কে আমি ধন্যবাদ জানাচ্ছি। ১৯৭৪ সালে ডাঃ আবেদিন তখন মন্ত্রিসভার সদস্য ছিলেন। আর ৫ জন বিরোধী পক্ষের যেসব বক্তা বক্তৃতা করলেন তারা অবশ্য তখন মন্ত্রী ছিলেন না, কিন্তু ডাঃ আবেদিন ছিলেন। আমাদের পক্ষের সদস্যরা বিভিন্ন নজির দিচ্ছিলেন, কিন্তু আমি উদ্ধৃতি দেবার সুযোগ পাব না, কারণ আমার সময় খুব কম। কিন্তু তখন পশ্চিমবাংলায় কি অবস্থা ছিল। আপনি বিদ্যুত রেশনিং করেছিলেন এবং তা নিয়ে তখন আপনাদের দলের মধ্যে বিক্ষোভ দেখা গিয়েছিল। তখন আপনারা ৪৪০ মেগাওয়াট বিদ্যুত পশ্চিমবাংলার জন্য জোগাড় করতে পারেননি। আপনারা বলেছিলেন গ্রামে বিদ্যুত পৌঁছাবেন, শিল্পে বিদ্যুত দেবেন। হাই টেনশন লাইন করবেন। কিন্তু যা বলেছিলেন তা করলেন কই? আপনাদের দেওয়া পরিসংখ্যানগুলি আমাদের দলের মাননীয় সদস্যরা তুলে

ধরলেন। সুতরাং উপেক্ষা করার উপায় নেই। আপনারা বলেছিলেন ১০ হাজার মৌজায় বিদ্যুত পৌঁছে দেবেন। কিন্তু কি দেখা গেল, আমাদের পক্ষের সদস্যরা তা বিস্তারিতভাবে বলেছেন। কোথাও একটা খুঁটি তাও আর.সি.সির নয়। সামান্য বাতাসেই উল্টে পড়বে এবং পড়েছেন। কনট্রাক্টররা সব লুটে-পুটে খেয়েছে আপনাদের সময়ে। এমন অনেক জায়গা আছে যেখানে রিপ্লেস করা সম্ভব নয়। ১৭ কিলোমিটার এল.টি. লাইন আপনাদের সময়ে হয়েছিল। বন-বাদাড়ের ভিতর দিয়ে, কোনও রাস্তাঘাট ছিল না, মেইনটেনান্স করবেন কি করে? আমার এলাকায় একটি লাইন আছে যেটা সবচেয়ে পুরানো। সব সময় ডিসটারবেন্স হচ্ছে। ডাঃ তরুণ অধিকারি বললেন, ডিজেল জেনারেশন ইউনিট কেন বেচে দিচ্ছেন? আমার জেলার মন্ত্রী ছিলেন, তিনি .৫ মেগাওয়াটের ডিজেল জেনারেশন ইউনিট করেছিলেন। বামফ্রন্ট সরকার আসার পর গ্রুপ সাপ্লাই ৩ মেগাওয়াট থেকে সেটা বেড়ে ৯।১০ মেগাওয়াট তার চাহিদা হয়েছে। ১৯৫০ সাল পর্যন্ত পশ্চিমবাংলায় বিদ্যুত উৎপাদন কোথায় ছিল? ১৯৫১ সালের পর থেকে আপনারাই তো ক্ষমতায় ছিলেন কেন্দ্রে এবং রাজ্যে। কিন্তু ১৯৫১ সাল থেকে বিদ্যুত উৎপাদন আমাদের পশ্চিমবঙ্গ পিছিয়ে পড়তে শুরু করেছিল কেন? তার কৈফিয়ত দিতে হবে। আমাদের জেলার একজন লোক, তিনি বলেছিলেন যে, ১৫ বছর ধরে নাকি বিদ্যুতের ক্ষেত্রে কোনও কাজ হয়নি। যত কাজ যেন আমাদের ঐ করিতকর্মা ব্যক্তিই করেছিলেন। তিনি কি করেছিলেন তার হিসাবটা অ্যাসেম্বলি প্রসিডিংসয়ে রয়েছে। কিন্তু ১৯৫০ সাল পর্যন্ত বিদ্যুত উৎপাদনের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ গোটা ভারতবর্ষের মধ্যে একটা উল্লেখযোগ্য স্থান ছিল। কিন্তু তারপরই আরম্ভ হয়েছে সঙ্কট। মাসূল সমীকরণ নীতির কারণে লোহা, ইস্পাত, সিমেন্ট সবকিছু আমাদের বেশি দামে কিনতে হত। হাইডাল পাওয়ার স্টেশন অল্প পয়সায় অনেক বিদ্যুত সরবরাহ করতে পারে। কিন্তু আগে এই হাইডাল পাওয়ারকে উপেক্ষা করা হয়েছে। ফারাক্কায় এন.টি.পি.সি. হাইডাল পাওয়ার প্রোজেক্ট করবে। যাতে সেটা দ্রুত করা হয় তারজন্য আমাদের মন্ত্রী তার বাজেট বক্তৃতায় আবেদন করেছেন। আপনারাও এই ব্যাপারে সহযোগিতা করুন না! হাইডাল পাওয়ার শুধু সস্তাই নয়, এর আর একটি সুবিধা আছে। বিদ্যুত কম উৎপন্ন হলে যেমন অসুবিধা, তেমনি প্রয়োজনের বেশি উৎপাদন হলেও অসুবিধা। বিদ্যুতের চাহিদা দিনে যত থাকে, রাতে চাহিদা কমে যায়। হাইডাল পাওয়ারের ক্ষেত্রে চাহিদা অনুযায়ী উৎপাদনটা নিয়ন্ত্রণ করা যায়। সেই হাইডাল পাওয়ার পশ্চিমবঙ্গে কম। এক্ষেত্রে বিদ্যুতমন্ত্রী প্রস্তাব রেখেছেন, কি করে প্রোজেক্ট করা যাবে, কোনগুলির নবীকরণ বা আধুনিকীকরণ করতে হবে, ষাটের দশকে ত্রুটিযুক্ত যেসব বিদ্যুতকেন্দ্রগুলি হয়েছিল সেগুলি সম্পর্কে। ওরা বিদ্যুত কেন্দ্রগুলিকে রেস্ট না দিয়ে চালিয়ে গেছেন, ওভারহয়েলিং করেন নি। আজকে পি.এল.এফ. এর কথা বলছেন! এই পি.এল.এফই হয়ে উঠেছে আপনাদের আক্রমণের অস্ত্র। এক সময় প্রাক্তন এক প্রধানমন্ত্রী এসে তড়িঘড়ি করে বিদ্যুতকেন্দ্র চালু করে দিয়ে গিয়েছিলেন। তাই আপনাদের আমলে তৈরি বিদ্যুত কেন্দ্রগুলিতে উৎপাদন কম হচ্ছে এবং তারজন্যই আজকে পশ্চিমবঙ্গে পি.এল.এফ. ফ্যাক্টর সবচেয়ে কম। কুটিরজ্যোতি বা লোকদীপ প্রকল্প এসব তো আগে হয়নি! সেই সময় পিছিয়ে পড়া মানুষের বাড়ির সামনে দিয়ে গেলেও তার সুযোগ পাওয়ার তাদের উপায় ছিল না। তাই পরে কুটিরজ্যোতি প্রকল্প এসেছে। এতে ৩,৬১৮টি পরিবারে বিদ্যুত পৌঁছে গেছে। আমি মাননীয় বিরোধী পক্ষের সদস্যদের কয়েকটি অনুরোধ করতে চাই। বক্রেশ্বরের ব্যাপারে তো আপনারা বাধা দিয়েছেন, কিন্তু ঐ বক্রেশ্বর

যদি আমরা করতে পারি তাহলে তার ১০০ ভাগ বিদ্যুত আমরা এখানে ব্যবহার করতে পারব। কাজেই যাতে এটা করা যায় সে ব্যাপারে আপনারা সহযোগিতা করুন। মাননীয় মন্ত্রী তার বাজেট বক্তৃতায় সকলের সহযোগিতা চেয়েছেন এই বক্রেশ্বর তাপ বিদ্যুত কেন্দ্র সম্পর্কে। আপনারা একটু সহযোগিতা করুন। আজকে গ্রামীণ সরবরাহের ক্ষেত্রে বিদ্যুত আমাদের কিনে আনতে হয়। তারজন্য যে বিনিয়োগ করতে হয় সেই বিনিয়োগে কেন্দ্রীয় বিদ্যুত সংস্থা কোনও অংশীদার হবেন না। আপনারা এই ব্যাপারে একটু সহযোগিতা করুন। এই বিরাটী অঙ্কের বিনিয়োগ যদি করতে হয়, কেন্দ্রীয় বিনিয়োগ সংস্থা যদি তার অংশীদার হন তাহলে এই সমস্যার সমাধান হয়। এখানে আমি আর একটা অনুরোধ করব। পশ্চিমবঙ্গে গ্রামাঞ্চলে বর্ষার সময়ে আমাদের ট্রান্সফরমারগুলি চুরি হয়ে যাচ্ছে। আমাকে বহু কৃষকরা বলেছে যে ঐ এলাকায় ট্রান্সফরমারগুলি চুরি হয় প্রধানত বর্ষার সময়ে যখন চাষের জন্য সেচ প্রকল্পগুলিতে পাম্প থেকে জল নেয়না তখন এগুলি চুরি হয়ে যায়। এগুলি যদি সেফ কাস্টোডিতে রাখা যায় তাহলে চুরি যাওয়ার সম্ভাবনা থাকেনা। আমাদের ওখানে যে সব বেনিফিসিয়ারি কমিটি আছে সেই কমিটিগুলি দায়িত্ব নিতে রাজি আছে। কাজেই যেখানে আছে সেখান থেকে সরিয়ে সেফ কাস্টোডিতে রাখার জন্য অনুরোধ করছি। এছাড়া ট্রান্সফরমারগুলি যদি ইনসিওর করা যায়, তার যে খরচ চাষিরা বহন করতে রাজি আছে, তাহলে ট্রান্সফরমার চুরি হলেও তার ক্ষতিপূরণ ইনসিওর কোম্পানি দিতে বাধ্য থাকবে। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে, বিরোধী পক্ষ থেকে যে কাট মোশন দেওয়া হয়েছে তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[5-00 — 5-10 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিদ্যুতমন্ত্রী যে বাজেট বরাদ্দ এখানে উত্থাপন করেছেন, আমি তার বিরোধিতা করে আমার কাট মোশনকে সমর্থন করে কিছু বক্তব্য রাখছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে কেন্দ্রীয় সরকারের নয়া আর্থিক ও শিল্প নীতির বাহ্যিক বিরোধিতা করলেও কার্যক্ষেত্রে দেখা যাচ্ছে সেই একই স্রোতে বামফ্রন্ট সরকার গা ভাসিয়ে চলেছেন। সেই স্রোতের বিরুদ্ধে যাওয়া দুরের কথা, কার্যতঃ তার জোয়ারে পাল তুলে নৌকা ভাসিয়ে দিয়েছেন বলা যায় এবং এটাই বাস্তব ঘটনা। সি.পি.আই(এম)-এর অভ্যন্তরে আজও আদর্শবান কর্মী আছেন, সৎ কর্মী আছেন, তাদের আমি অনুরোধ করব বিষয়টা ভেবে দেখার জন্য অনুরোধ করব। কারণ যখন বেসরকারিকরণ, বিদায় নীতি, কেন্দ্রের নয়া আর্থিক ও শিল্প নীতি, জনকল্যাণ মূলক এবং অত্যাবশ্যক সেবামূলক কাজগুলিকে জনকল্যাণ মূলক দৃষ্টিভঙ্গিতে না দেখে ব্যবসায়িক দৃষ্টিভঙ্গিতে দেখা, কেন্দ্রের এই সমস্ত নীতির বিরুদ্ধে বামফ্রন্টের কর্মিরা মাঠে-ময়দানে বক্তৃতা দিয়ে বেড়াচ্ছেন, গণশক্তির বেনার হেডে আজও স্টিকার লাগানো আছে আমি বিধানসভায় আসার সময়ে দেখেছি যে কেন্দ্রের নীতির কাছে আমরা মাথা নত করব না। যখন তারা এই ধরনের প্রচারে লিপ্ত তখন বামফ্রন্ট সরকার একটার পর একটা শ্রমিক কর্মচারী তথা জনস্বার্থ বিরোধী কার্যক্রম একের পর এক গ্রহণ করে চলেছেন বিদ্যুত দপ্তরে, বিভিন্ন প্রতিষ্ঠানের কার্যক্রমে। আমি একের পর এক দৃষ্টান্ত তুলে ধরব এবং তারমধ্যে দিয়ে অভিযোগের সত্যতা প্রমাণ করব। প্রথমত কেন্দ্রের রাষ্ট্রায়ত্ত রুগ্ন শিল্প নীতি, কেন্দ্রের যে আর্থিক ও শিল্প নীতি তার

*আপনারা সমালোচনা করছেন। অথচ আজকে বিদ্যুত পর্ষদের রুগ্নতা এড়াবার জন্য একই পথে বামফ্রন্ট সরকার এগিয়ে চলেছেন। সেখানে তারা বলছেন যে নূতন বিদ্যুত লাইন সম্প্রসারণ করা সম্ভব নয় আর্থিক সঙ্কটের জন্য। বিশেষ করে তারা বলেছেন গ্রামাঞ্চলে* নূতন গ্রামীণ বৈদ্যুতিকরণ লাভজনক না হলে হবে না, বৈদ্যুতিকরণের দায়িত্ব তারা নেবেন না। এই কথা তারা বলেছেন! গ্রামীণ বৈদ্যুতিকরণ, এই রকম একটা গুরুত্বপূর্ণ কার্যক্রম সেখানেও লাভের প্রশ্নটা তাদের কাছে আজকে মাপ কাঠি হয়ে দাঁড়িয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা অত্যন্ত দূর্ভাগ্যের বিষয়। মাননীয় বিদ্যুতমন্ত্রী অকপটে তার বাজেট ভাষণে বক্তব্য রেখেছেন গ্রামীণ বৈদ্যুতিকরণের ক্ষেত্রে আর্থিক সঙ্কটের জন্য বেশি গ্রাহক না হলে সেখানে বৈদ্যুতিকরণ হবে না। যারা চিৎকার করছেন তারা একটু ভাষণটা পড়ে দেখবেন। দ্বিতীয়ত হল যারা আজকে বিদায় নীতির বিরোধিতা করছেন তারা বিদ্যুত পর্ষদে পরোক্ষভাবে বিদায় নীতি চালু করছেন। যেমন বিদ্যুত পর্ষদের কর্মচারীরা এত দিন পর্যন্ত কাজ করে গেলে যেখানে তারা কাজ করত, মারা গেলে বা অসুখ-বিসুখ হলে পর্ষদের মানসিকতার খাতিরে চাকুরি দেওয়ার কথা। সেখানে বিদ্যুত পর্ষদ কর্মচারিদের অধিকার খর্ব করে এককালীন টাকা দিয়ে চাকুরি না দেওয়ার সিদ্ধান্ত নেওয়া শুরু হয়েছে। সম্প্রতি কারেকশন হয়েছে অ্যাকসিডেন্টে যদি মারা যায় তাহলে পর্ষদের চাকুরি দেওয়া হবে। এখন পর্যন্ত অসুস্থতার কারণে অবসর প্রকল্প নিয়েছে। এটা বিদায় নীতির সমতুল্য। অন্যদিকে কেন্দ্রীয় সরকার বিদায় নীতির সমালোচনা করছেন। স্যার, আপনি জানেন বিদ্যুত পর্ষদ ১৯৫৬ সালে তৈরি হয়েছিল বিদ্যুত উৎপাদন করবে এবং জনকল্যাণমূলক কাজে ব্যবহার করবে। বিদ্যুত পর্ষদ পরিচালিত হত এই দৃষ্টিভঙ্গী নিয়ে। আজকে কেন্দ্রীয় সরকারের নীতির মতো বিদ্যুত পর্ষদকে লাভজনক প্রতিষ্ঠান করার জন্য প্রকাশ্যে ঘোষণা করা হল ব্যবসায়িক দৃষ্টিভঙ্গি নিয়ে বিদ্যুত পর্ষদকে পরিচালিত করতে হবে এবং সেই ভাবেই পরিচালিত করা হচ্ছে। বিদ্যুত পর্ষদ ঘাটতির কথা বলে জনগণকে বিভ্রান্ত করার চেষ্টা করা হচ্ছে এবং এটাকে লাভজনক প্রতিষ্ঠান হিসাবে পরিচালিত করবার চেষ্টা করছেন। বিদ্যুত পর্ষদে যে ঘাটতি, এই ঘাটতি কেন? আজকে বিদ্যুত পর্ষদে ব্যাপক দূর্নীতি, মাথা ভারি ব্যয়বহুল প্রশাসন, বড় বড় শিল্পপতি, সরকারি বেসরকারি সংস্থার কাছে কোটি কোটি টাকা বিদ্যুত বিল অনাদায়ি এই সমস্ত কারণে এবং ট্রান্সমিশন এবং ডিসট্রিবিউশন এই ক্ষেত্রে একটা মারাত্মক রকমের অপচয়, হুকিং ট্রাপিং এবং চুরি এইগুলি বন্ধ করতে ব্যর্থ, যার ফলে আজকে বিদ্যুত পর্ষদে ব্যাপক ঘাটতি। এই ঘাটতি হচ্ছে সরকারি ব্যর্থতা, বিদ্যুত দপ্তরের ব্যর্থতা, সেই ব্যর্থতার দায়ভার আজকে আপনারা জনগণের উপর চাপিয়ে দিতে চাচ্ছেন। হ্যাঁ, কংগ্রেস আমলে অনেক ল্যাপসেস ছিল, আপনারা ১৫ বছর রাজত্ব করছেন কিছু সমস্যার সমাধান করতে পেরেছেন? সমস্ত সমস্যার সমাধান না হলেও কিছু তো সমাধান হবে? লোড শেডিং আরও প্রকট হয়েছে। তারপর গ্রাহকের সঙ্গে চুক্তি হয়েছিল ২২০ ভোল্টেজের বিদ্যুত সরবরাহ করবেন, সেই চুক্তি আপনারা রাখতে পারছেন না। গ্রাহকদের প্রতি নূন্যতম যে শর্ত সেটা আপনারা রাখতে পারছেন না অথচ গ্রাহকদের উপর একটার পর একটা আক্রমণ চালিয়ে যাচ্ছেন। সম্প্রতি সিদ্ধান্ত নিয়ে গ্রামীণ শিল্পে আইসক্রিম, চালকল, গমকল এই সমস্ত ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে বিদ্যুত চার্জ বাড়িয়ে ৪ গুন করে দিয়েছেন। দেড়শো টাকা যেখানে চার্জ ছিল হর্স পাওয়ার পিছু বছরে সেটাকে ছয়শো টাকা করছেন। এটা সেখানে মিটারের ভিত্তিতে হবে না। অথচ আপনি জানেন মাসে পনের দিন গ্রামে বিদ্যুত

থাকে না। কতকগুলো শিল্প আছে যেগুলো সিজন্যাল যেমন, আইসক্রীম কারখানা। আইসক্রিম কারখানা বছরে আট মাস বন্ধ থাকে অথচ এই ম্যাকসিমাম চার্জ তাদের উপরে মারাত্মক ভাবে চাপিয়ে দিলেন। আজকে কৃষির ক্ষেত্রে, কৃষিতে সেচের ক্ষেত্রে যেখানে বার্ষিক চার্জ ছিল ১১০৪ টাকা, সেটাকে এক ধাক্কায় ১৭০০ টাকা করে দিলেন। শ্যালো টিউবওয়েলের ক্ষেত্রে যেটা ছিল ১,০৫০ টাকা, সেটাকে এক ধাক্কায় ৪,৫০০ টাকা করে দিলেন। ফলে, আপনি এইভাবে বিদ্যুত পর্ষদ, যেটা কিনা একটা জনকল্যাণমুলক দৃষ্টিভঙ্গি নিয়ে পরিচালিত হওয়ার কথা, যেটা জনসেবামূলক সার্ভিস, সেটাকে কেন্দ্রীয় সরকারের দৃষ্টিভঙ্গি অনুযায়ি ব্যবসায়িক দৃষ্টিভঙ্গি অনুযায়ী পরিচালিত করার ব্যবস্থা করছেন। ২য়তঃ প্রাইভেটাইজেশনের বিরুদ্ধে, বেসরকারিকরণের বিরুদ্ধে যেখানে আপনারা বলছেন, বিদ্যুত দপ্তরের ক্ষেত্রে সেই ধরনের সিদ্ধান্ত নেওয়া হয়েছে। এখানে মাননীয় জ্যোতিবাবু আছেন। আমরা কাগজে দেখেছি যে তিনি প্রণববাবু, মনমোহন সিংকে সমালোচনা করে বলেছেন অথচ তার পরেও এই সিদ্ধান্তগুলো আমরা দেখতে পাচ্ছি। বিদ্যুত প্রকল্পে সরকার কোনও প্রকল্পের দায়িত্ব নেবে না, সবক্ষেত্রে বেসরকারি করার ব্যবস্থা হচ্ছে এটা আমরা দেখতে পাচ্ছি। গৌরীপুরে চন্দ্রকান্ত বিড়লার সঙ্গে যৌথভাবে করা হচ্ছে। ডি.পি.এল.-দুর্গাপুর প্রোজেক্ট লিমিটেডে ৫১ ভাগ শেয়ার সরকার নিজের হাতে রেখে বাকি ৪৯ পারসেন্ট সি.কে. বিড়লাকে দিয়ে দিচ্ছে। বজবজে সি.ই.এস.সি.ও গোয়েঙ্কাকে দিচ্ছেন। সাগরদীঘিতে প্রকল্প নিচ্ছেন, সেখানে টাটার সঙ্গে কথা বলছেন। সবটাই প্রাইভেটের হাতে দিয়ে দিচ্ছেন। মানববাবু এখানে আছেন, আপনারা প্রাইভেটাইজেশনের বিরুদ্ধে কথা বলেন। কিন্তু বাস্তব অবস্থাটা কি, এক কথায় কার্যক্ষেত্রে কোথায় চলে যাচ্ছে? এছাড়া, বিদ্যুত গ্রাহকদের উপরে আক্রমণ চলছে। মিটার রিডিংয়ের ক্ষেত্রে সমস্যা দেখা দিচ্ছে। মিটার রিডিংয়ের ক্ষেত্রে নানারকম কারচুপি হয় অনেক ক্ষেত্রে মিটার রিডিং নেওয়া হয় না, আন্দাজে একটা লিখে দেওয়া হয়। মিটার খারাপ হয়ে গেলে মর্জি মাফিক লিখে দেওয়া হয়। কৃষির ক্ষেত্রে মিটার সিস্টেম নেই, সেখানে অবস্থাটা আরও মারাত্মক। আজকে আমি এখানে মেনশনে বলেছি যে কি মারাত্মক সিদ্ধান্ত নিয়েছেন। গ্রামাঞ্চলে কৃষির ক্ষেত্রে পাম্পসেট অচল হয়ে রয়েছে। ট্রান্সফর্মার যদি পুড়ে যায় বা তার চুরি যায় তাহলে সেই ট্রান্সফর্মার সারাবার জন্য এবং বদলাবার জন্য গ্রাহককে ৫০ পারসেন্ট দিতে হবে। সরকারি নজরদারির যেখানে ব্যবস্থা আছে, পুলিশ খাতে যেখানে শতশত টাকা ঢালা হচ্ছে, সেখানে তাদেরই দায়িত্ব পালন করার কথা, কিন্তু তারা তা পালন করছে না। বৃটিশ আমলে যে পিটুনী কর চাপানো হত সেইরকম দৃষ্টিভঙ্গি আপনি নিচ্ছেন। এগুলো কি বামপন্থী দৃষ্টিভঙ্গি? গ্রামীণ বৈদ্যুতিকরণের কর্মসূচির কি মারাত্মক অবস্থা সে কথা আপনি নিজেই বলেছেন। গ্রামে বিদ্যুতিকরণ এবং পাম্পসেটের ক্ষেত্রে অবস্থা সন্তোষজনক নয়। আপনার যে টার্গেট তা আজকে কোথায় গিয়ে পৌঁছেছে? আপনি মৌজা বিদ্যুতায়িত করবেন লক্ষ্যমাত্রা ছিল ১১০০, অ্যাচিভমেন্ট হয়েছে ৩৩৪। পাম্পসেটের ক্ষেত্রে লক্ষ্যমাত্রা ছিল ৮,৫০০ অ্যাচিভমেন্ট হয়েছে ২,৭৯০। এইভাবে গ্রামীণ বৈদ্যুতিকরণের কর্মসূচি অবহেলিত হচ্ছে। আপনার সাফল্যের এই যে রেজাল্ট এটা থেকে তা প্রমাণ করছে। ফলে মুখে কেন্দ্রীয় সরকারের আর্থিক নীতি, শিল্পনীতি, বিদ্যুত নীতির বিরোধিতা করলেও কার্যত বাস্তবক্ষেত্রে সেই কেন্দ্রীয় সরকারের অনুসৃত নীতিতেই আপনি চলছেন। আমি সেই নীতির বিরোধিতা করে এবং আমার কাট মোশনকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

[5-10 — 5-20 P.M.]

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিদ্যুতমন্ত্রী তথা অচিরাচরিত শক্তির ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় শ্রী শঙ্কর সেন মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে আমি সর্বান্তকরণে সমর্থন জানাচ্ছি এবং তার সাথে আমি দু-একটি কথা বলছি। এখানে বিস্তৃত আলোচনা হয়ে গেছে। কিন্তু আজকে যে কথাটি বলা দরকার সেটা হচ্ছে যে, কোলাঘাট এবং ব্যান্ডেল তাপ বিদ্যুতকেন্দ্রগুলিতে যে কয়লা ব্যবহৃত হয় সেই কয়লা এত নিম্নমানের কয়লা যে এরজন্য রাজ্য সরকারকে খেসারত দিতে হয়। এবং এরজন্য বহু অর্থ ব্যয় করতে হয়। সেখানে যে কয়লা আসে রাণীগঞ্জ থেকে নন কোকিং কয়লা সেটা যে পরিমাণ আসার কথা তার থেকে কাট ছাঁট হয়ে আসে। সেই ব্যাপারে তো আপনারা কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাতে পারেন না। একটা প্রশ্ন উঠেছে যে, ঝড়ের পরে বিদ্যুত যে বহু অঞ্চলে চলে যায় এবং সেখানে বিদ্যুত বিভাগের যে কাজ সেগুলো জরুরি ভিত্তিক করা উচিত, তা তারা করে না। কথাটা ঠিক নয়, যেখানে যেখানে পোল গ্রামে গঞ্জে পড়েছে সেইসব জায়গায় বিদ্যুত কর্মিরা খুব দ্রুততার সঙ্গে সারিয়ে তোলার চেষ্টা করেন এবং এরজন্য তারা অক্লান্ত পরিশ্রম করেন, সুতরাং তাদের বদনাম দিয়ে কোনও লাভ নেই। আমাদের বর্তমান বিদ্যুতমন্ত্রী তিনি শুধু এখানে বসে থাকেন না, গ্রামে গঞ্জে নিজে গিয়েছেন এবং প্রত্যেকটি সমস্যা কিভাবে মোকাবিলা করা যায় তা বুঝিয়ে দেবার চেষ্টা করেছেন। তিনি একজন আচার্য এবং তিনি যেখানেই যাচ্ছেন সেখানেই তার ছাত্র রয়েছে এবং তারা তাকে স্যার, বলে সম্মান জানিয়ে তার কাছ থেকে সবকিছু বুঝে নেবার চেষ্টা করেছেন। তার কথামতো শুনে চলবার জন্য ঐক্যবদ্ধ ভাবে এবং একমনে একযোগে তারা কাজকর্ম শুরু করেছে। সৌরশক্তি চালিত বিদ্যুতের কাজ এবং তাপ বিদ্যুতের কাজ পাশাপাশি চালাবার চেষ্টা করেছেন আমাদের মাননীয় বিদ্যুতমন্ত্রী। এই ব্যাপারে আমার নরঘাট বিধানসভা কেন্দ্রে একটি জায়গায় কুলাপাড়া গ্রামের পশ্চিমে উষাগ্রামে একটি প্রকল্প নেওয়া হয়েছে। এই প্রকল্পের দ্বারা ওখানকার প্রতিটি বাড়িতে সোলার লন্ঠন জ্বলে এবং রাস্তায় স্ট্রিট বাতিগুলোও আলোকিত হয়, সেগুলো বায়ো গ্যাস প্রকল্প দ্বারা চালিত হয়। এইরকম আরও নানারকম উন্নয়নমূলক কাজকর্ম সেখানে হচ্ছে। এই সৌরশক্তিকে যাতে সার্থকভাবে মানুষের কাজে লাগানো যায় তারজন্য মাননীয় মন্ত্রী আপ্রাণ চেষ্টা করছেন। আরেকটি সমস্যার কথা বলা হয়েছে যে বিদ্যুত চুরি হচ্ছে। এই ব্যাপারে তো আমরা কংগ্রেস বন্ধুদেরও ডাকি যে, এই যে তার চুরি হচ্ছে আপনারা তা ধরুন, তখন কিন্তু তারা এগিয়ে আসেন না। আসলে ওদের হয়তো এতে সম্মতি আছে তাই তারা কিছু করেন না। আর এই যে ট্যাপিং হুপিং হচ্ছে এগুলো যাতে বন্ধ করা যায় তারজন্য আমাদের সবাইকে চেষ্টা করতে হবে। সবাইকে এই ব্যাপারে এগিয়ে আসতে হবে। আরও অনেক কিছু বলার ছিল, সময় নেই তাই এইকথা বলে মাননীয় বিদ্যুতমন্ত্রী আনীত ব্যয়বরাদ্দকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-20 — 5-30 P.M.]

**শ্রী দেবেশ দাস ঃ** মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় বিদ্যুতমন্ত্রী যে বাজেট পেশ করেছেন সেই বাজেটকে আমি সমর্থন করছি এবং বিরোধীদের আনীত সমস্ত কাটমোশনের

বিরোধিতা করছি। কাটমোশনের সমর্থনে বলতে গিয়ে কংগ্রেসি নেতারা কিছু বিকৃত এবং অসত্য তথ্য পরিবেশন করেছেন। আমি আপনাদেরকে সেই বিষয়গুলি একটু বলে দিতে চাই। মাননীয় সদস্য সৌগত রায় এবং তরুণ অধিকারি মহাশয় বলেছেন যে পশ্চিমবঙ্গে বিদ্যুত উৎপাদন নাকি কমে গেছে। আমি আমাদের কোনও রিপোর্টের কথা বলছি না স্যার, সেন্ট্রাল ইলেকট্রিসিটি অথরিটি কেন্দ্রীয় সরকারের যে সংস্থা তাদের শেষ রিপোর্টে দেখা যাচ্ছে পশ্চিমবঙ্গে এন.টি.পি.সি.কে বাদ দিয়ে গত বছরের থেকে এই বছরে ২১ শতাংশ উৎপাদন বৃদ্ধি পেয়েছে। সারা ভারতবর্ষে যেখানে বৃদ্ধি পেয়েছে মাত্র ১২ শতাংশ, তামিলনাড়ুতে যেখানে বৃদ্ধি পেয়েছে ১ শতাংশ, মধ্যপ্রদেশে কমে গেছে ৭ শতাংশ, উত্তরপ্রদেশে কমে গেছে ৬ শতাংশ, গুজরাটে বৃদ্ধি পেয়েছে ৭ শতাংশ, সেখানে পশ্চিমবাংলায় বৃদ্ধি পেয়েছে ২১ শতাংশ। আমি আমাদের কোনও রিপোর্টের কথা বলছি না, এবারে বাজেটের সময় শুনলাম কংগ্রেসি বোর্ড করেছে ওনাদের সরকার এবং তারা যে ইকনমিক সার্ভে লোকসভায় পেশ করেছেন সেই ইকনমিক সার্ভেতে বোর্ডের যে পারফরমেন্সগুলি সম্বন্ধে বলা হয়েছে সেখানে ভারতবর্ষের মধ্যে শ্রেষ্ঠ যে বোর্ডটি তার নাম হচ্ছে কোলাঘাট থার্মাল পাওয়ার স্টেশন। ওনাদের যে এম.পি. আছে তাদের কাছ থেকে যদি দয়া করে রিপোর্টটা নিয়ে পড়ে দেখেন তাহলে দেখবেন সেই রিপোর্ট সত্য। মাননীয় সদস্য সৌগত রায় বলে গেলেন টি.ডি. লস সম্বন্ধে, ট্রান্সমিশন এবং ডিস্ট্রিবিউশন লস নাকি পশ্চিমবাংলায় অনেক বেশি এবং সেটা ভারতবর্ষের থেকেও বেশি। আমাদের কাছে সেন্ট্রাল গভর্নমেন্টের লাস্ট রিপোর্ট আছে সেটা একমাস হল বেরিয়েছে, গত মাসে পাওয়ার মিনিস্টারদের নিয়ে একটা কনফারেন্স হয়েছিল দিল্লিতে সেই রিপোর্টে দেখা যাচ্ছে ওয়েস্ট বেঙ্গলে টি.ডি. লস হচ্ছে ২২.৬৯, সেখানে সারা ভারতবর্ষের ক্ষেত্রে সেটা ২২.৯০। সেই রিপোর্টটা মন্ত্রীর কাছে আছে দেখে নিন। রাজস্থানটা যদি দেখেন তাহলে দেখবেন ২৪.৩৯, ইউ.পি.তে হচ্ছে ২৬.১০, পাশাপাশি আর একটা কথা মনে করিয়ে দিতে চাই সেই রিপোর্টে আছে ১৯৮৪-৮৫ সালে ওয়েস্ট বেঙ্গলে ছিল যত তার থেকে টি.ডি.লস কমেছে। অল ইন্ডিয়ায় যেটা ছিল ২১.৪৭ সেখান থেকে বেড়ে দাঁড়িয়েছে ২২.৯০; আমরা আশা করব মাননীয় কংগ্রেসি সদস্যরা যখন রিপোর্ট বলবেন তখন অন্তত সত্যি কথাটাই বলবেন, অবশ্য তাদের কাছ থেকে খুব বেশি সততা আমরা আশা করতে পারিনা। বজবজে তাপবিদ্যুত কেন্দ্রের ব্যাপারে দেখুন ঐখানে কংগ্রেস আর এস.ইউ.সি. মিলে তাপ বিদ্যুত কেন্দ্র হতে দিচ্ছে না। কেন্দ্রীয় সরকার তাপবিদ্যুত কেন্দ্র হতে দিচ্ছে না আর এখানে কংগ্রেস বলছে বিদ্যুত-এর পক্ষে। আপনারা পি.এল.এফ.-এর কথা বলছেন, এখানে পশ্চিমবঙ্গে পি.এল.এফ. হল ৩০, ওনারা এস.ই.বি., সাঁওতালদির কথা বলছেন, ব্যান্ডেলের কথা বলছেন কিন্তু কোলাঘাটের কথা বলছেন না। কোলাঘাট কি পশ্চিমবাংলার বাইরে? পশ্চিমবঙ্গের পি.এল.এফ. হচ্ছে ৪৬.২ সেন্ট্রাল রিজিওনের অ্যাভারেজ হল ৩৬.২ যেখানে, সেখানে ওয়েস্ট বেঙ্গলে হচ্ছে ৪৬.২। সাঁওতালদির রিপোর্ট নিয়ে বলা হচ্ছে সাঁওতালদি কাদের তৈরি, ব্যান্ডেল সেটাতো অনেক বছরের পুরনো, সাঁওতালদির টেকনিক্যাল ফল্ট আছে জমিদারের কাছ থেকে সমঝোতা করে ওখানে ভেল করেছিলেন এবং সেখানে ৪টে মেশিন ভেল দিয়েছে সেটাও ডিফেক্ট, যেখানে ১২০ মেগাওয়াট উৎপাদন করার কথা, সেখানে কোনওটাই ১২০ মেগাওয়াট উৎপাদন করছে না। ভেলের ১২টা মেশিনের মধ্যে ১১টাই হচ্ছে খারাপ, তারমধ্যে ৪টে হচ্ছে সাঁওতালদিতে। ঐ অবস্থায় তখন আপনার দলের মন্ত্রী বরকত সাহেবের বক্তৃতাটা একটু

ভালো করে দেখবেন, আমাদের লাইব্রেরিতে আছে। তিনি তখন বলেছিলেন আমরা কেন্দ্রকে বলেছি সাঁওতালডির মেশিন ফিরিয়ে নিয়ে যেতে। কারণ সাঁওতালডির মেশিনের অবস্থা খারাপ। আর আজকে আপনারা সেই সাঁওতালডির পারফরমেন্স নিয়ে কথা বলছেন, আর বলছেন যে আমরা আসার ফলেই নাকি পারফরমেন্স খারাপ হয়ে গেছে। গত এক মাস আগে দিল্লিতে পাওয়ার মিনিস্টার কনফারেন্সের যে রিপোর্ট, দেখুন সেখানে লেখা আছে সাঁওতালডির উন্নতি করেছে। আর আপনারা পি.এল.এফের কথা যা বলছেন, সেই পি.এল.এফ-এর কতগুলি কারণ আছে বলে আমরা মনেকরি। পি.এল.এফ কি কি কারণে বাড়েনা? একটা প্রধান কারণ হচ্ছে কয়লা। দেখুন, আমাদের রাণীগঞ্জের কয়লা চলে যাচ্ছে সাউথে, আর অন্য জায়গার কয়লা আমাদের এখানে আসছে এবং তারমধ্যে ছাইয়ের পরিমাণ অত্যন্ত বেশি। কোলাঘাটের ইঞ্জিনিয়ার, অফিসাররা আমাদের কাছে রিপোর্ট করেছে, কোলাঘাটের পি.এল.এফ কমেছে ৩.২ পারসেন্ট এবং কয়লা এখানে একমাত্র কারণ। এই কয়লা নিয়ে আমাদের একজন এম.পি. সোমনাথ চ্যাটার্জি চিঠি লিখেছেন কল্পনাথ রাইকে। এখানকার কয়লা রেলে করে অন্য জায়গায় চলে যাচ্ছে এবং অন্য জায়গার কয়লা আমাদের এখানে আসছে এটা কি কস্ট এফেকটিভ? পি.এল.এফ আরও বাড়া উচিত কিন্তু এটা না বাড়ার আরও একটা কারণ আছে। আমরা সাবজেক্ট কমিটির পক্ষ থেকে যখন কোলাঘাট পরিদর্শন করতে গিয়েছিলাম তখন দেখেছিলাম কোলাঘাট আরও বিদ্যুত তৈরি করতে পারে, কিন্তু কোলাঘাটের কাছে ফোন আসছে, তোমরা জেনারেশন নামাও। ফারাক্কা, এন.টি.পি.সি জেনারেশন নামাবে না। কোলাঘাট যদি জেনারেশন চালিয়ে যায় তাহলে এত পি.এল.এফ লস হয়না। কিন্তু কোলাঘাটের জেনারেশন কমাতে হচ্ছে, ব্যাক ডাউন করতে হচ্ছে। কোলাঘাটের ইঞ্জিনিয়ার অফিসাররা হিসাব করে দেখিয়েছেন, যে ১০ পারসেন্ট জেনারেশন ব্যাক ডাউন এর জন্য হচ্ছে। ফারাক্কা, এড়.টি.পি.সি-র ব্যাকডাউন নেই, কিন্তু তাদের পি.এল.এফ ৫৫, অথচ আমাদের পি.এল.এফ ৬৪। শেযে আমি আরেকটা বিষয় উল্লেখ করব পূর্বাঞ্চলের জন্য মোট বরাদ্দ হচ্ছে ১৩৯০ মেগাওয়াট। যেখানে পূর্বাঞ্চলের চাহিদা সবচাইতে বেশি। আপনারা বক্রেশ্বরের জন্য টাকা দেবেন না, আবার এদিকে বড় বড় কথা বলছেন। বিভিন্ন বিদ্যুত কেন্দ্র তৈরি করবার জন্য মহারাষ্ট্রকে দেওয়া হয়েছে ১৩২৮ কোটি টাকা। অন্যান্য জায়গায় কেন্দ্রীয় সরকার ঢালাও টাকা দিচ্ছেন। উত্তরাঞ্চলে ১৯ হাজার মেগাওয়াট বিদ্যুত তৈরি করার জন্য টাকা দেওয়া হয়েছে। অথচ পূর্বাঞ্চলে ৮,৩১৫ মেগাওয়াট বিদ্যুত তৈরি করার জন্য টাকা দেওয়া হচ্ছে। আপনারা নানানভাবে পূর্বাঞ্চলকে বঞ্চনা করছেন। আপনারা আর ভবিষ্যতে পশ্চিমবাংলার মানুষের কাছে দাঁড়াতে পারবেন না। আপনাদের এই সংখ্যা আরও কমবে ও দিনের পর দিন আপনাদের অবস্থা আরও খারাপ হবে। সর্বশেযে আমি মাননীয় বিদ্যুত মন্ত্রীর বাজেটকে সমর্থন করে ও বিরোধীদের আনীত কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের পরম সৌভাগ্য বিধানসভায় পাওয়ার বাজেট নিয়ে আলোচনার সময় মাননীয় মুখ্যমন্ত্রী এবং সেকেন্ড ইন কম্যান্ড মাননীয় অর্থমন্ত্রী এবং আরও কতিপয় মাননীয় মন্ত্রী মহাশয় এখানে উপস্থিত আছেন অনেকটা কৃতজ্ঞতা বোধ করছি।

**মিঃ স্পিকার ঃ** এর কারণ বোধ হয়, আপনি বক্তব্য রাখবেন বলে।

[5-30 — 5-40 P.M.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আই অ্যাকসেপ্ট ইট অ্যাজ এ কমপ্লিমেন্ট টু মাই স্পিচ। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের দেশে প্রবলেম হচ্ছে পভার্টি। Poverty is the problem, unemployment is the problem সেজন্য we have preferred land economy আজকে যখন আপনি এই বাজেট পেশ করছেন তখন আপনি, সপ্তম পরিকল্পনা হয়ে গেছে, আপনি অষ্টম পরিকল্পনায় পদার্পন করেছেন। আপনি কোন উদ্যোগ নিয়েছেন? একটা বই দিয়েছেন ২২ পাতার এবং আর একটা বই দিয়েছেন ৩ পাতার। এম.এ. ক্লাশেও এত বই দেয় না বোধ হয় এবং ইঞ্জিনিয়ারিংয়েও না। ইভোলিউশনের কথা বলছেন? স্যার Poor performance of growth-in-productivity, under-utilization of capacity, inefficiency in the use of critical inputs like energy etc. and other important factors. আপনারা ইন্ডিয়াজ ইকনমিক রেভোলিউশন পড়েছেন? (নয়েজ)। এটা পড়েছো কোনদিন? আজকে এই যে ক্রিটিক্যাল ইনপুটস এনার্জি আজকে আপনি বলুন আপনারা এই ইনপুট সম্বন্ধে installed capactiy of the power you produce actual generation whether it is around national average or not? আশাকরি আপনি এটা আজকে বলবেন। যে কথা সৌগত বলল অল ইন্ডিয়া অ্যাভারেজ, আমাদের তরুন বন্ধুরাও বলছিলেন, আপনি মহারাষ্ট্রের কথা ভাবুন, ১৭ পারসেন্ট লস আর আপনারা এখানে ২২ পারসেন্ট লস। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে কয়েকটি প্রশ্ন করছি, আপনি ফেল করেছেন। I extend my sympathy. I cannot support you on this I have all sympathy for you because you are in a trap fuilt by C.P.M. জয়নাল সাহেব ডি.পি.এল. চালালে ৫ কোটি টাকা মুনাফা হয় আর জ্যোতি বসু চালালে ২৫ কোটি টাকা লোকসান হয়। আজকে ডি.পি.এলের এই অবস্থা কেন? বিকজ ম্যানেজিং বোর্ড অফ ডাইরেক্টারসে সি.পি.এমের কোনও একজন ক্যানডিডেট চুরি করে ফাঁক করে দিচ্ছে, কয়েক হাজার কোটি টাকা। আজকে স্যার, জ্যোতি বসু চালাতে ২৫ কোটি টাকা লোকসান আর জয়নাল সাহেব চালালে ৫ কোটি টাকা মুনাফা। নেকস্ট - বক্রেশ্বর - ১৫০ কোটি টাকা খরচ করেছেন। আই টেল ইউ কোয়েশ্চেন, সিভিল ওয়ার্কস করেছেন? আমি বলছি, আপনারা বক্রেশ্বর করবার জন্য আদৌ আগ্রহী নন। সিভিল ওয়াকর্স করেছেন কমরেডদের অ্যাকোমোডেশন দেওয়ার জন্য। আপনারা করতে পারবেন না। যদি কোনওদিন পারেন তাহলে আমি কবরে গেলেও ক্ষমা চেয়ে নেব। স্যার, উন্নয়ন কনভেনশনাল এনার্জির কথা বলেছেন, আপনার দপ্তর এটা দেখে কি করে? আপনার তো এইদিকে সময় দেবার কথা নয়। You should have a state Minister or a Deputy Minister. আজকে তো খাদি অ্যান্ড ভিলেজ ইন্ডাস্ট্রিজ করবার কথা। আমার নিজের কয়েকটা গ্যাস প্ল্যান্টেড আছে, এর থেকে গ্যাস হয়, পাওয়ার হয় কিন্তু শুধু সি.পি.এম. তৈরি হয়না। আজকে তো এটা খাদি অ্যান্ড ভিলেজ ইন্ডাস্ট্রিজে যাওয়ার কথা এবং এরজন্য যে সাবসিডি গ্রামের মানুষের সুযোগ আছে বলে আজকে নন কনভেনশনাল সোর্সেস অফ এনার্জির কথা বলছেন। এয়ার জেনারেটার, বায়ো জেনারেটার এই দায়িত্ব আপনি নিতে গেলেন কেন? আজকে আপনি ট্যাপ করবার কথা বলেছেন। নিলেন যদি তাহলে স্টেট মিনিস্টার নিলেন না কেন? আজকে টার্মস ফর দি ভিলেজার্স তার জন্য কি হবে? এর প্রয়োজন কি হবে? you have the best kind of fertiliser out of

all these, you have got the best kind of power, the best kind of fuel.

আমাদেরও তো সমুদ্র উপকুল আছে। গুরজাট, মাদ্রাজ যদি করতে পারে তাহলে আপনারা পারছেন না কেন? আজকে আমাদের যে প্রবলেম আনএমপ্লয়মেন্ট—গ্রামের মানুষের কথা সৌগতবাবু যেটা বলেছেন যে ৬০০ টাকা যেটা করেছেন সেটা কিসের বেসিসে করলেন ঐ মেশিন যেখানে আছে সেটা আমরা বুঝতে পারছি না। এখানে কি মুড়ি মিছরির এক দাম করে দিলেন? তারপর আর একটা ব্যাপার বলি। জ্যোতিবাবু যতদিন ধরে মুখ্যমন্ত্রী হয়েছেন এবং পাওয়ার মিনিস্টারও ছিলেন আমরা দেখেছি লোড শেডিং গোটা পৃথিবীতে হলেও সিলেকটিভ কতকগুলি ইন্ডাষ্ট্রিয়াল হাউসেস এবং ইন্ডাস্ট্রিতে কখনও হয়না। কারণ তাদের ওদের সঙ্গে দহরম মহরম আছে, প্রেস বিতরণ আছে, লেনদেনের কিছু সম্পর্ক আছে। আপনাদের এই সিলেকটিভ লোড শেডিং...

(গোলমাল)

[******] আজকে এই জিনিস বারবার হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনাকে আমি বারবার বলেছি, এর আগেরবার বাজেটের সময় বলেছি, যখন মিটিং করতে গিয়েছেন সেখানেও বলেছি এই যে রামস্যান্ট পিলফারেজ হচ্ছে এবং হুকিং হচ্ছে এটা প্রটেকশন হবে কি করে হু উইল প্রোটেক্ট? আপনার কর্মচারীরা গিয়ে টাকা নিয়ে এটা বিলি করছে। এ ব্যাপারে আপনার চেক অ্যান্ড ব্যালেন্স কি? কেন আপনারা এটা বন্ধ করবেন না? মাননীয় পাওয়ার মিনিস্টার, আপনাকে একাধিকবার বলেছি এস.ই.বি'র ব্যাপারে। হু ইজ দি রেজিস্টার্ড অথরিটি? এই যে হুকিং হচ্ছে, এই যে পিলফারেজ হচ্ছে এ ক্ষেত্রে আপনার কর্মচারিদের উপর আপনার কোনও সুপারভিসন আছে? নেই। এখানে সুপারভিসনের কি ব্যবস্থা আছে তা আপনাকে বলতে হবে। কেন সুপারভিসন থাকবে না? এত দুরাবস্থার মধ্যেও পুলিশের ব্যাপারে সুপারভিসন আছে বলে যাইহোক পুলিশ কমিশনারের বিরুদ্ধে আপনারা অ্যাকশন নিতে পারলেন। এ ক্ষেত্রে আপনার সুপারভিসন এবং ইন্সপেকশনের ব্যবস্থা যদি না থাকে তাহলে বন্ধ হবে কি করে? এরপর আমি মিটার রিডিং-এর ব্যাপারে বলছি। আমার বাড়িতে অনেকগুলি মিটার দিয়েছিল কিন্তু দু বছরের মধ্যে তো কারুকে যেতে দেখছি না। ঐ তিন মাসের বিল পাঠিয়ে দিচ্ছে আগেকার মতন। এরপর আপনি বলছেন, এটা নাকি পঞ্চায়েত করবে। দয়া করে এক্ষেত্রে একটা আইন করুন না — বলে দিন এটা সি.পি.এমের ক্যাডাররা করবে তাহলে তো সবচেয়ে ভাল হয়ে যায়। আর টাকাটা ঐ এস.ই.বি.তে না গিয়ে, এটা চুরি করে রুগ্ন না করে আপনারা বলুন এটা সি.পি.এমের ফান্ডে জমা দিয়ে দিতে। এটা তো আপনারা করতে পারেন কারণ আপনাদের এখানে মেজরিটি আছে। এরপর আমি রুর‍্যাল ইলেকট্রিফিকেশন সম্বন্ধে বলব। ধরে নিলাম যে আমরা ১০ হাজার ৬শো গ্রামে করে গিয়েছিলাম কিন্তু আপনারা তো এখানে ১৫ বছর ধরে আছেন, আপনারা কি করেছেন এ ব্যাপারে? পশ্চিমবঙ্গে ৩৮ হাজার গ্রাম আছে, এই ১৫ বছরে আপনারা সেখানে করতে পারলেন না কেন? আপনারা করতে পারলেন না because you have two classes of people. you are pleasing urban class and deprieving rural class.

NOTE :·*Expunged as ordered by the Chair.

[26th May, 1992]

আপনারা বলেন যে আপনারা ক্লাশ সোসাইটিতে বিশ্বাস করেন না কিন্তু আপনারা ক্লাশ ইন্টারেস্ট দেখছেন। you are deprieving rural people. এইসব কারণে আপনার প্রতি সম্পূর্ণ সভানুভূতি থাকা সত্ত্বেও আপনার উভয় বরাদ্দ ৬৯/৭২ এই দুটি খাতের ব্যয় বরাদ্দের আমি বিরোধিতা করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, আই বেগ টু move an amndment of programme of schedule একটা নন অফিসিয়াল ডে থাকে, সেই নন-অফিসিয়াল ডে'টা পেলাম না। গোটা বিশ্বে এবং ভারতবর্ষের বিভিন্ন স্টেটে কিছু ঘটনা ঘটে যাচ্ছে, তারজন্য একটা নন অফিসিয়াল ডে চাইছি। এখানে লিডার অব দি হাউস আছেন, আমাদের ডেপুটি লিডার আছেন —

**মিঃ স্পিকার ঃ** আপনি আমাকে একটা ড্রাফ্ট করে দেবেন আপনি কি মুভ করতে চান, আই উইল talk to the ruling party. আমি কথা বলি, তারপর ঠিক হবে।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার, মাননীয় সদস্য ডাঃ জয়নাল আবেদিন সাহেব, আমরা সকলে তাকে সম্মান জানাই, এবং আপনিও বললেন উনি দীর্ঘদিনের পার্লামেন্টারিয়ান। কিন্তু একটু আগে তিনি বক্তৃতা করতে করতে তপন হোড়কে বললেন। [***] মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভায় শালীনতা এবং শোভনতা বলে কিছু বস্তু আছে। আপনি বিভিন্ন সময়ে বলেন এখানে বিভিন্নরকম দর্শক আসেন, তাদের সামনে বিধানসভার যে মর্যাদা, সেই মর্যাদা হানি করা উচিত নয়। কিন্তু সেই মর্যাদা হানি করছেন একজন মাননীয় ভেটারেন পার্লামেন্টারিয়ান। দর্শকরাও বাইরে গিয়ে এইসব কথা বলবেন। একজন মাননীয় সদস্যকে বলা হল এই ছাগল বোস। এই শব্দগুলি প্রসিডিংস থেকে বাদ দেওয়া হোক।

**মিঃ স্পিকার ঃ** আমি রেকর্ড দেখব, তারপর এক্সপাঞ্জ করে দেব।

[5-40 — 5-50 P.M.]

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে উপস্থিত মাননীয় সম্মানীয় বিধানসভার সদস্য যারা আমার স্বপক্ষে এবং বিপক্ষে বিতর্কে অংশগ্রহণ করেছেন, তাদের প্রতি শ্রদ্ধা জানিয়ে আমি দু একটা কথা বলতে চাই। কিছু কিছু ভুল তথ্যের উপর আজকে বক্তব্য রাখা হয়েছে। ভুল অথবা জনশ্রুতি আমি জানি না, তবে আমি বলতে পারি, সেইগুলো আমার পক্ষে নিরশন করা দরকার। ডি.পি.এল. সম্বন্ধে বলা হয়েছে একটা শিল্প গোষ্ঠীকে নাকি এটা দিয়ে দেওয়া হচ্ছে এবং আমরা ডি.পি.এল.এর ১৫০০ ওয়ার্কারকে নাকি ভলান্টারি রিটায়ার করিয়ে দিচ্ছি। এইরকম কোনও প্রস্তাব আমাদের নেই। আমি সোচ্চারে জানাতে চাই, আমি ব্যক্তিগত ভাবে বিদায় নীতির বিরোধী। বলাগড় বিদেশি পুঁজি আনার কথা আমি কখনও শুনি নি। হয়ত আগে কখনো এরকম কথা হয়ে থাকতে পারে।

NOTE : *Expunged as ordered by the Chair.

আমি গত বছর আমার বাজেট বিবৃতির মধ্যে আশা প্রকাশ করেছিলাম যে, ফারাক্কায় ১২৫ মেগাওয়াটের বিদ্যুত কেন্দ্র স্থাপনের বিষয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা-বার্তা চলছে। এবারে আমি আমার বাজেট বক্তৃতার মধ্যে আনন্দের সঙ্গে জানিয়েছি যে ফারাক্কায় জল বিদ্যুত কেন্দ্র স্থাপনের প্রস্তাবটি কেন্দ্রীয় সরকার গ্রহণ করেছেন। কিন্তু এখনো একটা টালবাহানা চলছে, কেন্দ্রীয় সরকার এখনো এই ডিসিসন নিতে পারেন নি যে, এটা এন.এইচ.পি.সি. করবে না, ফারাক্কা ব্যারেজ অথরিটি করবে। এ বিষয়ে আমাদের মনে রাখতে হবে যে, ফারাক্কা ব্যারেজে জল বিদ্যুত কেন্দ্র স্থাপন করতে গেলে তার নির্মাণ কাজ অক্টোবর মাস থেকে মার্চ মাসের মধ্যে করতে হবে। বর্ষাকালকে বাদ দিয়ে বাকি সময় কাজ করতে হবে। অক্টোবর, নভেম্বর, ডিসেম্বর, জানুয়ারি, ফেব্রুয়ারি এবং মার্চ মাস কাজ হবে। অর্থাৎ বছরের সমস্ত সময় জল বিদ্যুত কেন্দ্র নির্মাণের কাজে হাত দেওয়া যাবে না। এই কাজের একটা টাইম ফ্রেম আছে। এখনই যদি কেন্দ্র ডিসিসন না নেয়—এটা সেন্ট্রাল গভর্নমেন্টের ডিপার্টমেন্ট অফ পাওয়ার করবে, না ডিপার্টমেন্ট অফ ওয়াটার রিসোর্সেস করবে তাহলে আগামি পুজোর শেষে অর্থাৎ নভেম্বর মাসে এই কাজে হাত দেওয়া সম্ভব হবে না। সুতরাং এটার এখানে এখনো একটা জিজ্ঞাসার চিহ্ন আছে।

তারপর রুর‍্যাল ইলেকট্রিফিকেশন আমাদের অত্যন্ত প্রাণের জিনিস। এটাকে বাদ দেওয়ার কোনও প্রশ্নই আসে না। কিন্তু রুর‍্যাল ইলেকট্রিফিকেশন নিয়ে অনেকের অনেকরকম ভুল ধারণা আছে। এটা বোধ হয় মাননীয় সদস্যদের একটু জানানো দরকার যে, রুর‍্যাল ইলেকট্রিফিকেশন কেন্দ্র কোন অনুদান দেয় না, ঋণ দেয়। ১১.২৫% ইন্টারেস্টে ঋণ দেয়। এটা আপনাদের মনে রাখা দরকার। আরও মনে রাখা দরকার যে, যেসব মৌজাগুলি বহু পূর্বে একবার ইলেকট্রিফায়েড বলে ডিক্লেয়ার্ড হয়ে গেছে, অথচ পরে যেখানে তার চুরি ইত্যাদি হয়েছে সেখানে সেগুলি আর রুর‍্যাল ইলেকট্রিফিকেশন কর্পোরেশনের আওতায় আসবে না। তারা সেগুলিতে আর হাত দেবে না। এই পরিস্থিতিতে দাঁড়িয়ে গত বছর রাজ্য সরকার ৩০ কোটি টাকা রুরাল ইলেকট্রিফিকেশনে সাবসিডি দিয়েছে এবং এ বছরও বাজেটে ৪০ কোটি টাকা বরাদ্দ ধরা হয়েছে। কেন্দ্রীয় সরকারের ডাকা দুটো পাওয়ার মিনিস্টার্স' কনফারেন্সে আমি বলেছিলাম, উত্তরপ্রদেশের চাষি বা উত্তরপ্রদেশের দরিদ্র জনসাধারণ কি শুধুই উত্তর-প্রদেশের নাগরিক, তারা ভারতের নাগরিক নয়? আমি সে কথা আবার এখানে রিপিট করতে চাই, পশ্চিমবঙ্গের রুর‍্যাল এরিয়ায় যারা থাকেন বা যারা পশ্চিমবঙ্গের রুর‍্যাল এরিয়ায় চাষবাস করেন তারা কি শুধুই পশ্চিমবঙ্গের নাগরিক, তারা কি ভারতবর্ষের নাগরিক নন? তারা যদি ভারতবর্ষের নাগরিক হন তাহলে রুর‍্যাল ইলিট্রিফিকেশনে ভারত সরকারের গ্রান্ট দেওয়া উচিত, নট অনলি লোন। লোন দিন, আমরা লোন শোধ করব। কিন্তু শুধুই লোন, গ্রান্ট দেবেন না? এটা আমার কাছে অত্যন্ত অমর্যাদাকর মনে হচ্ছে। ভারত সরকার যদি অ্যাট লিস্ট ৫০% অফ দি অ্যামাউন্ট গ্রান্ট হিসাবে দিতেন তাহলে আমাদের কাজ করায় অনেক সুবিধা হত। রুর‍্যাল ইলেকট্রিফিকেশন, স্যালো এবং ডিপ টিউবওয়েল ইলেকট্রিফিকেশন, এগুলি অত্যন্ত গুরুত্বপূর্ণ চ্যালেঞ্জ। এ কথা আমার চেয়ে আপনারা যারা গ্রামে গঞ্জে কাজ করেন তারা অনেক ভালো করে জানেন। মাইলের পর মাইল, কিলোমিটারের পর কিলোমিটার তার নিয়ে যাওয়া এক কথা, আবার সেই তারের মধ্যে দিয়ে গ্রাহকদের কাছে বিদ্যুত সঠিক

মাপে, সঠিক ভোল্টেজে পৌঁছে দেওয়া আর এক কথা। সঠিক ভোল্টেজ পৌঁছে দেবার জন্য সাব-স্টেশন তৈরি করতে হয়। এই সাব-স্টেশন তৈরি করার জন্য রুর‍্যাল ইলেকট্রিফিকেশন কর্পোরেশন যে টাকা দেয়, সেটাও ঋণ হিসাবে এবং ১১.২৫% ইন্টারেস্টে। এটা আমাদের মনে রাখতে হবে। এরজন্যই আমাদের কাজ করতে অসুবিধা হচ্ছে। আমি কখনই বলব না শিক্ষা, স্বাস্থ্য থাক, তাদের বরাদ্দ কেটে পাওয়ার ডিপার্টমেন্টকে টাকা দেওয়া হোক। আমি নিজে একজন শিক্ষার সঙ্গে যুক্ত শিক্ষাকর্মী ছিলাম। আমার বিশ্বাস পাওয়ারের টাকা কমাতে পারলে সে টাকা শিক্ষায় যেত, আমার বিশ্বাস পাওয়ারের টাকা কমাতে পারলে সে টাকা স্বাস্থ্যের খাতে যেত। সে টাকা গ্রামের মানুষের রাস্তার কাজে যেত। এটা আমার বিশ্বাস। আমি বলব, এই সভার সবাই একসঙ্গে আপনারা দাবি তুলুন, কেন্দ্র রুর‍্যাল ইলেকট্রিফিকেশনের জন্য শুধু লোন দেবেনা না, তারা একটা গ্রান্ট দিন, অন্তত ৫০ পারসেন্ট গ্রান্ট হিসাবে দিন। নন-কনভেনশন্যাল এনার্জিতে বলা হয়েছে ৭৫ পারসেন্ট সাবসিডি দেওয়া হয়। আমার কাছে লিস্ট আছে। সাবসিডি ২৫ থেকে কোন জায়গায় ৩০ আছে। আমরা পশ্চিমবাংলার জন্য কোনও কিছু করিনি এটা ঠিক নয়। আমার ৭২ নম্বর ডিমান্ডের যে প্রতিবেদন সেখানে দেখিয়েছি, আমরা কিছু কিছু কাজ করেছি। তবে আমি বলব না, কাজ করে অত্যন্ত হ্যাপি। আমাদের যে টার্গেট অথবা আমাদের যে ইচ্ছা সেটা পুরোটা হয়েছে তা নয়। আমরা বিন্দুমাত্র কমপ্লেসেন্ট নই। কিন্তু কিছুটা কাজ আমরা করেছি। জয়নাল সাহেব বায়ো গ্যাসের কথা বলেছেন। ৪৬ হাজার ২২৫টি ফ্যামিলিকে বায়ো গ্যাস প্ল্যান্ট দিয়েছি। কিছু কিছু ল্যাট্রিন কানেকটেড বায়ো গ্যাস দিয়েছি। গ্রামে-গঞ্জে, মেদিনীপুর, বাঁকুড়া, পুরুলিয়া ইত্যাদি জায়গায় যদি যান দেখবেন দরিদ্র মানুষ কিভাবে সেগুলি ব্যবহার করছেন। অত্যন্ত আনন্দ সহকারে তারা এটা গ্রহণ করেছেন এবং একটা কালচার তারা ক্রিয়েট করেছেন। ল্যাট্রিন কানেকটেড বায়ো গ্যাস যেটা আমাদের অনেকের কাছে মনে হবে অত্যন্ত এটা খারাপ জিনিস বিকজ ল্যাট্রিন কানেকটেড। কিন্তু তাদের মনে সেই উদারতা আছে, তাদের সেই শিক্ষা আছে। এটা দেখে আমি অন্তত শহরের লোক হিসাবে আনন্দ পেয়েছি। মেদিনীপুর, ভারত সরকারের নন-কনভেনশন্যাল ডিপার্টমেন্ট থেকে অ্যাডজাস্ট হয়েছে, সেকেন্ড হয়েছে, সেকেন্ড বেস্ট ডিস্ট্রিক্ট। এটা আমার প্রতিবেদনে বলেছি, সেকেন্ড হায়েস্ট অ্যাচিভমেন্ট ইন ল্যাট্রিন লিঙ্কড বায়ো-গ্যাস, সেকেন্ড হায়েস্ট টারগেট ফর বায়ো গ্যাস প্ল্যান্ট, সেকেন্ড লোয়েস্ট নন-অপারেশন্যাল প্ল্যান্টস ইন এ টেস্ট। আমি এরমধ্যে দেখিয়েছি। আমরা গুরুত্ব দিয়েছি মাইক্রো হাইড্রো এবং অন্যান্য হাইড্রো প্রোজেক্টগুলিতে। এগুলো অত্যন্ত ভাল করে বুঝতে হবে যে, শুধু মাইক্রো হাইডেল প্রোজেক্ট পাহাড়ের উপর অত্যন্ত দুর্গম জায়গায় তৈরি করলাম অথচ সেগুলি মেইনটেনান্স করার কোনও ব্যবস্থা নেই এইরকম অবস্থায় করা ঠিক নয়। প্রথমে দেখতে হবে মেইনটেনান্স করার মতন আশে-পাশে যারা আছেন তারা করতে পারেন কিনা। স্পেশ্যালি টি-গার্ডেন্স তাদের সঙ্গে কথাবার্তা শুরু হয়েছে। টি-গার্ডেন্স-এর মেইনটেনান্স ভাল। তারা যদি ভার নেন আমি বলব, আমি টি-গার্ডেন্সকে এই পাওয়ার দেব এবং আমরা যে গ্রীড রিলিভড হবে ফ্রম দি ইক্যুইভালেন্ট পাওয়ার এইরকম একটা প্রকল্প নিয়ে শুরু করেছি। বিদ্যুত উৎপাদনের হার আমাদের বেড়েছে। আমাদের যে পরিসংখ্যান সেই পরিসংখ্যানে সেটা দেখায়না। এটা কিন্তু সঠিক নয়, আমি আপনাদের সামনে দিচ্ছি। আমি যে রিপোর্টের সাহায্য নেব এই রিপোর্ট ডিপার্টমেন্ট অফ পাওয়ার, মিনিস্ট্রি অফ পাওয়ার, নন-কনভেনশন্যাল এনার্জি সোর্সেস, গভর্নমেন্ট

অফ ইন্ডিয়া সার্কুলেট করেছিলেন ৪ এপ্রিল পাওয়ার মিনিস্টারস কনফারেন্স। আমাদের টার্গেট ছিল ৬ হাজার ৭৮০ মিলিয়ন ইউনিট, গেগা ইউনিটস, গেগাহার্ডস। এ বছর ব্যান্ডেলে সেই টার্গেট ৮০ শতাংশ রক্ষা করেছি। জলঢাকায় হাইড্রো যে সামান্য আছে এবং অন্যান্য জায়গায় যে ছোট ছোট আছে সেখানে ১৪০ পারসেন্ট টার্গেট পার হয়েছি। কোলাঘাটে ১১৭ পার্সেন্টের বেশি টার্গেট উৎপাদন করেছি। সামগ্রিকভাবে ৯৯.৪ পারসেন্ট টার্গেট। সেন্ট্রাল ইলেকট্রিসিটি অথরিটি কিন্তু এই টার্গেট সেট করে দেয়। আমাদের পশ্চিমবঙ্গে এনার্জি অ্যাভেলেবল ফর সেল কত এনার্জি বিক্রি করতে পেরেছি কত অ্যাভেলেবল ছিল সেটা বৃদ্ধি পেয়েছে গত এক বছরে ৯.৩২ পারসেন্ট।

[5-50 — 6-00 P.M.]

টোটাল কালেকশন এগেনস্ট বিল রেইজড। যত বিল দিয়েছি তার থেকে কালেকশন করেছি ৯৭ পারসেন্ট। এখানে আপনাদের একটু জানা দরকার সর্বস্তরের কর্মিরা, তারা যে যে ট্রেড ইউনিয়নের মানুষই হোন, একযোগে হাতে হাত মিলিয়ে ঐ কাজ করেছিলেন। অন্তত তারা বুঝতে পেরেছেন যে, স্টেট ইলেকট্রিসিটি বোর্ড তাদের নিজেদের সংস্থা। তারা বুঝতে পেরেছেন, স্টেট ইলেকট্রিসিটির ভাল মানে নিজেদের ভাল হওয়া। এটা বুঝে অফিসারস, ইঞ্জিনিয়ারস থেকে আরম্ভ করে টেকনিশিয়ানস এবং নন-টেকনিক্যাল ওয়ার্কাস সবাই হাতে হাত মিলিয়ে কাজ করেছেন এবং তারফলে টোটাল বিল রেইজড এবং তার থেকে কালেকশনসও ৯৭ পারসেন্ট হয়েছে। আমি আশা করি তারা যে উদ্যোগ নিয়ে এটা করেছেন সেটা ভবিষ্যতেও করবেন।

এখানে ট্রান্সমিশন ডিস্ট্রিবিউশন লস সম্পর্কে বলা হয়েছে। আমিও এর বর্তমান হার সম্পর্কে সন্তুষ্ট নই, কিন্তু এক্ষেত্রে গতিটা নিম্ন হয়েছে, যে কথা দুই-একজন বিধায়ক এখানে উল্লেখ করেছেন। পাওয়ার মিনিস্টারস' কনফারেন্সে গিয়ে তাদের বইয়েতে দেখেছি, এক্ষেত্রে সর্বভারতীয় গড় যেখানে ছিল ১৯৮৪-৮৫ সালে ২১.৪৭ পারসেন্ট, ১৯৯০-৯১ সালে ২২.৯ পারসেন্ট কমার্শিয়াল লস, সেখানে আমাদের অ্যাভারেজ ছিল ১৯৮৪-৮৫ সালে ২৩.৯১ পারসেন্ট, ১৯৮৯-৯০ সালে ২২.৬৯ পারসেন্ট, ১৯৯০-৯১ সালে ২২.০৩ পারসেন্ট এবং ১৯৯১-৯২ সালে ২১.৫ পারসেন্ট। এটা গর্ব করবার জন্য বলছি না, তবে এক্ষেত্রে একটা ডাউনওয়ার্ড ট্রেন্ড আনতে পেরেছি। এরসঙ্গে যদি কিছু অর্থ বরো করে এক্সটেনসিভ মিটারিং করা যায় তাহলে কিন্তু ডিফিকাল্টি হবে না আরও দুই-তিন পারসেন্ট নামানোর। তবে তারজন্য কিছু সময় দিতে হবে। একটি কথা অত্যন্ত বিনয়ের সঙ্গে বলব, আপনারা অনেকেই বলেছেন, আমার প্রতি ভালবেসেই বলেছেন একটা আশার সঞ্চার হয়েছিল যখন আপনারা আমাকে গ্রহণ করেছিলেন। কিন্তু আমি ম্যাজিশিয়ান নই। সমস্যাটা আপনাদের সবরকমভাবে চিন্তা করতে হবে। এতে অনেক টেকনিক্যাল সমস্যা রয়েছে, হিউম্যান প্রবলেম রয়েছে। সবচেয়ে বড় কথা হল, সেই হিউম্যান প্রবলেমের ব্যাপারটা শুধু এস.ই.বি., ডি.পি.এল., বা ডব্লু.বি.পি.ডি.সি.এল. এর মধ্যেই নেই, সেই হিউম্যান প্রবলেম গ্রামের মানুষ, শহরের মানুষ সবার মধ্যে রয়েছে। তাদের সবাইকে নিয়েই আমাদের সংসার। হুকিং ট্যাপিং এর কথা বলছেন, কিন্তু সেটা বন্ধ করা কি একা পুলিশের পক্ষে সম্ভব? আমি তো হাত বাড়িয়ে

দিয়েছি আপনাদের দিকে, কারণ আপনারাই হচ্ছেন আইজ অ্যান্ড ইয়ারস অফ দি মিনিস্টারস মাননীয় বিধায়কগণ, আপনারাই হচ্ছেন মন্ত্রীদের চোখ এবং কান। আপনারা তো আসছেন, নানা সমস্যা সমাধানের জন্য বলছেন এবং সেই সমস্ত সমস্যা সমাধানের চেষ্টাও আমরা করছি, বিনয়ের সঙ্গে, ধৈর্যের সঙ্গে করছি। দূর-দূরান্তর গ্রামে হুকিং ট্যাপিং এর যে কথা বলছেন, এ-ব্যাপারে আপনারা এগিয়ে আসুন! আপনাদের হাত অত্যন্ত আনন্দের সঙ্গে গ্রহণ করব। একটা সর্বাঙ্গীন উন্নতির চেষ্টা কিন্তু হচ্ছে, আগেও হয়েছে। তার গতি আমরা বাড়াবার চেষ্টা করছি; ফিনান্সিয়াল কন্ট্রোল, একটা ফিনান্সিয়াল ডিসিপ্লিন আনবার চেষ্টা করছি। আপনারা শুনে আনন্দিত হবেন, স্টেট ইলেকট্রিসিটি বোডের সব জায়গায় পে ইনক্রিজ হয়েছে। তাদের সমস্ত এরিয়ার দিয়ে দিয়েছি। তারজন্য আমাদের এক্সপেন্স বেড়েছে পে বাবদ ১১.৬৮ পারসেন্ট। কিন্তু অ্যাডমিনিসট্রেটিভ এক্সপেন্স আমরা কমাতে পেরেছি গত বছর ১১ পারসেন্ট। অর্থাৎ কন্ট্রোল করে একটা জায়গায় আসার চেষ্টা হচ্ছে। এতে আমরা সন্তুষ্ট নই, আরও ভাল সম্ভব। তবে অনুগ্রহ করে আপনারা একটু সাহায্য করুন। তারপরে বলা হয়েছে যে অত্যন্ত খারাপ মেশিন ডি.পি.এল, ব্যান্ডেল সাওতালদিতে। নিশ্চয়ই, বহু পুরানো হয়ে গেছে। একটা মেশিন, ইলেকট্রিক্যাল জেনারেটারের একটা ইউনিট-এর লাইফ হচ্ছে ২৫ বছর, কিন্তু এগুলি ৩০।৪০ বছর হয়ে গেছে। তাসত্ত্বেও সেখানকার কর্মিরা কিন্তু কাজ করছে। জয়নাল আবেদিন সাহেব বললেন যে ৫ কোটি টাকা লাভ হয়েছে। আজকে এখানে কোক ওভেনের কথা বলা হয়েছে। আমাদের কোক ওভেন ৫টার মধ্যে ৩টা আমরা সারাতে পেরেছি। লোনে, আই.ডি.বি.আই এর কাছ থেকে ধার নিয়েও কিন্তু কয়লা পাচ্ছি না। কোকিং কোলের যে কোটা সেই কোটাতেও আমাদের স্থান অনেক পিছিয়ে আছে। এখানে বলা যায় যে ৩টার মধ্যে আমরা ১.৭৫ এর মত ব্যাটারি অপারেট করতে পেরেছি। আমাদের দরকার যেখানে ৬৫ হাজার মেট্রিক টন সেখানে আমরা কেন্দ্রীয় সরকারের allotment থেকে পাচ্ছি ১৫ হাজারের মতো। টাটা কোম্পানি কয়লা দেয়, আমরা কোক তৈরি করে দিয়ে দেই। এটাকে কনভার্সান বলে, এটা ২৪ হাজার টনের মতো। আর বাকিটা আমাদের অব্যবহৃত হয়ে পড়ে আছে। তা সত্ত্বেও এপ্রিল মাসে ২৩ লক্ষ টাকা আমরা প্রফিট করেছি। এই ২৩ লক্ষ ইনটু ১২ অর্থাৎ আড়াই কোটি টাকার উপরে প্রফিট হবে শুধু কোক ওভেনে। এবারে পাওয়ার প্লান্টের কথা বলি। অত্যন্ত খারাপ জায়গায় আমরা আছি। অনেক মেশিন বহু পুরানো হয়ে গেছে। সেই পাওয়ার প্লান্টেও গত ১০।১২ দিন ধরে ১১০, ১২০, তিনটি ইউনিটে চলছে ২, ৩, ৪। ১৪১ পর্যন্ত একদিনে জেনারেট করেছি। সিক-জেনারেশন। এই গর্ব আমাদের এবং এই গর্ব আপনাদেরও। কারণ ওখানকার যারা ইঞ্জিনিয়ার, যারা শ্রমিক তারাতো এটা করেছে। কিন্তু আমরা তাদের প্রয়োজনীয় যে অর্থ রিনোভেশন ও মর্ডানাইজেশনের জন্য সেটা, আমরা পুরোপুরি দিতে পারছি না। কারণ কেন্দ্রীয় সরকার এই ঋণ দেন ১৬.৫ পারসেন্ট ইন্টারেস্টে। আমরা আর কত ঋণ নেব? আমরা ঋণের পাকে জড়িয়ে যাচ্ছি। আজকে ঋণ নিয়ে এমন অবস্থায় এস.ই.বি'র দাঁড়িয়েছে যে প্রতি মাসে এই ১৫ কোটি টাকা রি-পেমেন্ট অব লোন এস.ই.বি-কে দিতে হচ্ছে। একটু সংযম দরকার। সেই সংযমের মধ্যে দিয়ে একটু ধীরস্থির ভাবে আমাদের এগিয়ে যেতে হবে। আপনাদের কাছে আমার এই নিবেদন যে একটু ধৈর্য ধরলে আমার মনে হয় কিছু ফল লাভ করতে পারব। এবারে জেনারেশন সম্পর্কে দু'একটা কথা বলে আমি শেষ করব। আমাদের স্টেটে জলবিদ্যুত খুব কম ১.২৪ পারসেন্ট। এই জলবিদ্যুতের

উপরে আমরা জোর দিয়েছি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ সেন, আপনার আর কতক্ষণ লাগবে? (মিঃ সেন ঃ— ৫ মিনিট) আমি আরও আধ ঘন্টা সময় বাড়িয়ে দিলাম। আশা করি আপনাদের সকলের এতে সম্মতি আছে।

[6-00 — 6-14 P.M.]

**ডাঃ শঙ্করকুমার সেন ঃ** আমাদের আগ্রহে আজকে তিস্তার ওয়ান থাউজ্যান্ড মেগাওয়াট সিকিম এবং পশ্চিমবঙ্গের বর্ডারে ক্লিয়ারেন্স পেয়েছি। আশা করব ন্যাশানাল হাইডেল পাওয়ার কর্পোরেশন, যাদের এই কাজ অ্যালট করা হয়েছে তারা এটা তাড়াতাড়ি নেবেন। আর আমাদের দিকে আমরা তিস্তা এবং র‍্যাম্মাম এই দুটি প্রকল্পে জোর দিয়েছি। আমরা আশা করছি যে ১৯৯৫ সালের জানুয়ারিতে এগুলি আমরা চালু করতে পারব যদি প্রাকৃতিক দুর্যোগ না আসে। ৩টি নুতন প্রকল্পের আমরা সমীক্ষা শুরু করেছি এবং প্রোজেক্ট রিপোর্ট শুরু হয়েছে। আমি আবার বলছি যে আমাদের যে তিস্তা বেসিন, সেই তিস্তা বেসিনে অন্তত ৫ হাজার মেগাওয়াট তৈরি হতে পারে। এই তিনটি প্রকল্পের একটি হচ্ছে, করোনেশন দ্বীপের পিছনে তিস্তা হাইডেল - ৯ শত মেগাওয়াট। একটা হচ্ছে, তোর্যা রায়ডাক। তোর্যাতে ড্যাম্প করতে হবেনা। এগুলি হচ্ছে রান অব দি রিভার স্কীম। এছাড়া রাম্মাম ফেজ ওয়ান - ৩৬ মেগাওয়াটের অ্যাপ্রুভাল পেয়েছি। আমরা জলবিদ্যুতের উপরে জোর দিতে চাই। আমি বিধানসভায় আগেও বলেছি যে এর পাশাপাশি পুরুলিয়ায় পাম্প স্টোরেজ স্কীম, ৯ শত মেগাওয়াটের স্কীম, আমরা এর প্রোজেক্ট রিপোর্ট সেন্ট্রাল electricity অথরিটির কাছে পাঠিয়েছি। যত তাড়াতাড়ি ক্লিয়ারেন্স পাব আপনাদের ক্লিয়ারেন্স পেলে আমরা কাজ শুরু করতে পারি। একটা কথা আপনাদের জানা দরকার। আমাদের বিদ্যুতের যে ডিমান্ড এবং সাপ্লাই-এই ডিমান্ড এবং সাপ্লাই-এর যে ডিফারেন্স, এই ডিফারেন্স-এর সঙ্গে কিন্তু কেন্দ্রীয় সরকারের ছাড়পত্রের যোগ আছে। আপনারা অনেকেই বলেছেন বজবজের ব্যাপারে। আজকে প্রায় ২ বছর ধরে আটকে আছে। আগের সপ্তাহের শুক্রবার মনে হয় ক্লিয়ারেন্স হয়েছে। আজকে বলাগড় এবং গৌরীপুরের যদি এই হাল হয় কি করব? দেড় বছর ২ বছর বসে থাকতে হয় ক্লিয়ারেন্সের জন্য আমাদের সমস্ত চিন্তা-ভাবনা নষ্ট হয়ে যাচ্ছে। সাপ্লাই বাড়ছে ডিমান্ডের উপর। ডিমান্ড ছাড়িয়ে যাচ্ছে। ২৩০ মেগাওয়াট বিদ্যুত পেতে গেলে ২৫০ মেগাওয়াট জেনারেট করতে হয়। কারণ ১০ পারসেন্ট স্টেশন লস থাকে। সমস্যাটা কোথায় আমি বলবার চেষ্টা করছি। এটা আপনারা একটু অনুধাবন করবেন, একটু অ্যাপ্রাইজ করবেন। এবারে বলি বজবজে এশিয়া ডেভেলপমেন্ট ব্যাঙ্ক, ইন্টারন্যাশনাল ফিনান্স কর্পোরেশন টাকা দিচ্ছে, আর বজবজের কোন সংস্থা অন্য জায়গায় টাকা ব্যায় করছে, আমার এইরকম জানা নেই। এ.ডি.বি বা ইন্টার ন্যাশনাল ফিনান্স কর্পোরেশন অতো মূর্খ নয় যে, অগ্রিম টাকা দিয়ে দেবে এবং তারা অন্য জায়গায় লগ্নি করবেন। এইরকম ব্যাপার আমার জানা নেই। আজকে লোডশেডিং সম্পর্কে একটু বলি। লোড শেডিং-এ আপনাদেরও যেমন কষ্ট হয় আমারও কষ্ট হয়। আমাদের জল বিদ্যুত নেই বললেই চলে। একটা স্পিনিং রিজার্ভ না করতে পারলে লোডশেডিং কখনই কমানো যাবে না। অন্তত পক্ষে ২৫০ মেগাওয়াট ক্ষমতা সম্পন্ন ইউনিট অ্যাডিশনাল যদি হাতে না থাকে

তাহলে কিছু করা যাবে না। এই সামারে ব্যান্ডেলের পঞ্চম ইউনিট বিকল যদি না হত তাহলে লোডশেডিং হওয়ার কোনও সম্ভাবনা ছিল না। বিকল্প কোনও থারমাল পাওয়ার স্টেশন যতক্ষণ না হবে ইউ ক্যান নট হেল্প। ইউ ক্যান নট হেল্প, কারণ ইমপুটের উপর আমাদের নির্ভর করতে হয়, মেনটেনেন্সের উপর আমাদের নির্ভর করতে হয়। আমরা মেনটেনেন্সের উপর জোর দিয়েছি। কেউ জোর দিয়ে বলতে পারবে না সব কটা ইউনিট একসঙ্গে পূর্ণ ক্ষমতায় চলবে। পৃথিবীর কেউ এই কথা জোর দিয়ে বলতে পারবে না। যারজন্য কথাটা উঠেছে দেয়ার মাস্ট বি এ স্পিনিং রিজার্ভ। এই স্পিনিং রিজার্ভ যদি না থাকে তাহলে কেউ জোর দিয়ে বলতে পারব না, বলা যায় না। আমাদের এই স্পিনিং রিজার্ভ তৈরি করতে হবে।

(এ ভয়েস ঃ— এটা কবে হবে?)

এটা কবে হবে নির্ভর করছে কেন্দ্রীয় সরকার যে ছাড়পত্র দেয় সেটা তাড়াতাড়ি দেওয়ার উপর। ৫৬টি ছাড়পত্র লাগে। এটা যদি একটা সিঙ্গেল উইন্ডয়ের মধ্যে দিয়ে করা যায় তাহলে ভাল হয় এবং সেটা ৩ মাসের মধ্যে করতে পারলে ভাল হয়। এখানে থিওরিটা পরিবর্তন করতে হবে, প্রাকটিসটা পরিবতন করতে হবে। কেন্দ্রীয় সরকার ৩ মাসের মধ্যে যদি ছাড়পত্র দিয়ে দেয় তাহলে গোটা ব্যাপারটার দায়িত্ব আমাদের। কিন্তু তা আমরা পাচ্ছি না। আপনারা অবাক হবে যাবেন ওরা একটা কোয়েশ্চেন রেজ করে পাঠালো, আমরা তার উত্তর দিয়ে পাঠালাম, ওরা আবার তার উপর কোয়েশ্চেন রেজ করল। এইভাবে দিনের পর দিন টানাপোড়েন চলতে থাকে। এইভাবে অনেক দেরি হয়। এটা শুধু আমরা নয়, পাওয়ার মিনিস্টার কনফারেন্সে ৮টি স্টেট এই নিয়ে প্রতিবাদ করেছি। সর্বশেষে আমি একটা কথা বলতে চাই, যে সংহতি আমাদের লোকের মধ্যে, কর্মচারিদের মধ্যে পেয়েছি দলমত নির্বিশেষে, সেইরকম সংহতি এবং সাহায্যের হাত বাড়ানোর জন্য আপনাদের কাছে অনুরোধ জানাচ্ছি। আমার এই বক্তব্য রেখে আমি অনুরোধ করব যে ৬৯ নং দাবির অন্তর্ভুক্ত বিভিন্ন খাতে ১৯৯২-৯৩ সালে ব্যয় নির্বাহের জন্য ২১৯ কোটি ৩৮ লক্ষ ১ হাজার টাকা ব্যয় মঞ্জুরির যে প্রস্তাব রাখা হয়েছে তার অনুমোদন দেওয়া হোক। সেই সঙ্গে সঙ্গে আমি সমস্ত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করছি। আমি আরও জানাতে চাই যে, ৭২নং দাবির অন্তর্গত বিভিন্ন খাতে ১৯৯২-৯৩ সালে ব্যয় নির্বাহের জন্য ১ কোটি ৭ লক্ষ ৫০ হাজার টাকা ব্যয় মঞ্জুরির যে প্রস্তাব রাখা হয়েছে তার অনুমোদন করা হোক।

## TWENTY-FIRST REPORT OF THE BUSINESS ADVISORY COMMITTEE

**Mr. Speaker :** I now present the 21st Report of the Business Advisory Committee, as follow :–

| | | | | |
|---|---|---|---|---|
| Monday, | 1.6.92 | (i) Demand No.4<br>(ii) Demand No.8 | Judicial Department | 1 hr. |
| | | (iii) Demand No.40 | Refugee, Relief and Rehabilitation | |

| Day | Date | Item | Department | Time |
|---|---|---|---|---|
| | | | Department | 1 hr. |
| | | (iv) Demand No.54<br>(v) Demand No.86 | Food and Supplies Department | 2 hrs. |
| Tuesday, | 2.6.92 | (i) Demand No.30<br>(ii) Demand No.45 | Education Department | 4 hrs. |
| Wednesday, | 3.6.92 | (i) Demand No.32<br>(ii) Demand No.33<br>(iii) Demand No.34 | Health and Family Welfare Department | 4 hrs. |
| | | (iv) The West Bengal Correctional Services Bill, 1992 (Introduction, Consideration and Passing) | | 2 hrs. |
| Thursday, | 4.6.92 | (i) Demand No.24<br>(ii) Demand No.53<br>(iii) Demand No.75<br>(iv) Demand No.76<br>(v) Demand No.87<br>(vi) Demand No.88<br>(vii) Demand No.93<br>(viii)Demand No.94<br>(ix) Demand No.95<br>(x) Demand No.96<br>(xi) Demand No.97 | Commerce and Industries Department | |
| | | (xii) Demand No.74<br>(xiii)Demand No.92 | Industrial Reconstruction Department Public Undertakings Department | 4 hrs. |
| Friday, | 5.6.92 | (i) Demand No.47<br>(ii) Demand No.48<br>(iii) Demand No.55<br>(iv) Demand No.58 | Agriculture Department | 4 hrs. |
| Tuesday, | 9.6.92 | (i) Demand No.41 | Scdeduled Castes and Scheduled Tribes Welfare Department | 2 hrs. |
| | | (ii) Demand No.38 | Information and | |

| | | | | |
|---|---|---|---|---|
| | | | Cultural Affairs Department | 2 hrs. |
| Wednesday, 10.6.92 | (i) | Demand No.25 | Public Works | |
| | (ii) | Demand No.79 | Department | 4 hrs. |

There will be no sitting on Thursday, the 28th May, 1992.

There will be no mention cases on Wednesday, the 3rd June, 1992.

I now request the Hon'ble Minister for Parliamentary Affairs to move the motion for acceptance of the House.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to move that the 21st Report of the Business Advisory Committee, as presented, be agreed to by the House.

The motion was then put and agreed to.

**মিঃ স্পিকার ঃ** এর আগে ডাঃ জয়নাল আবেদিন যে শব্দগুলো ব্যবহার করেছেন সেগুলো বাদ যাবে এবং মেম্বাররা ব্যক্তিগত ভাবে উভয় পক্ষ যে কথা বলেছেন তা বাদ যাবে।

(গোলমাল) একসঙ্গে উভয়পক্ষের অনেক সদস্য দাঁড়িয়ে কিছু বলতে থাকেন।) প্লীজ বসুন। টেক ইওর সিট। কোনও পশুর নাম ব্যবহার করা অসংসদীয় নয়। কিন্তু কোনও সদস্য সম্পর্কে যদি সেটা ব্যবহার করা হয় তাহলে তা ডেফিনিটলি আনপার্লামেন্টারি। এটাতে অনুমোদন দেওয়া যায়না। আমি লক্ষ্য করেছি ডাঃ আবেদিন যখন বলতে ওঠেন তখন প্রায়ই মেম্বাররা ওকে বাধা দেন। এটা প্রোভোকেশনের মধ্যে পড়ে। এটা ঠিক নয়। ডাঃ আবেদিন একজন সিনিয়র মেম্বার এবং আমাদের সম্মানীয় পার্লামেন্টারিয়ান, ওকে নির্বিঘ্নে বলতে দেওয়া উচিত। কোনও প্রোভোক করা ঠিক নয়। কিন্তু অনেকে প্রোভোক করেন এবং উনি প্রোভেকেড হয়ে রিটার্ন করেন। এইভাবে প্রোভোক করা ঠিক নয়।

The cut motions moved by Shri Subrata Mukherjee, Shri Abdul Mannan, Shri Saugata Roy and Shri Prabir Banerjee that the amount of Demand be reduced by Rs. 100-was then put and a division was taken with the following result :

**NOES**

Abdul Quiyom Molla, Shri

Abu Ayes Mondal, Shri

Acharya, Shri Prabhat

Adak, Shri Kashinath

Bagdi, Shri Bijoy

Bal, Shri Saktiprasad

Basu, Shri Jyoti

Basu, Shri Subhas

Bera, Shrimati Chhaya

Bhattacharjee, Shri Buddhadeb

Biswas, Shri Benay Krishna

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Kali Prasad

Bouri, Shri Haradhan

Chakraborty, Shri Deb Narayan

Chakraborty, Shrimati Kumkum

Chatterjee, Shri Anjan

Chatterjee, Shri Dhirendra Nath

Chatterjee, Shrimati Nirupama

Chattopadhyay, Shrimati Sandhya

Chattopadhyay, Sri Santasri

Chatterjee, Shrimati Santi

Choudhury, Shri Bansa Gopal

Chowdhury, Shri Benoy Krishna

Chowdhury, Shri Sibendra Narayan

Chowdhury, Shri Subhendu

Das, Shri Atul Chandra

Das, Shri Benode

Das, Shri Debesh

Das, Shri Nirmal

Das, Shri Trilochan

Dasgupta, Shri Asim Kumar

Deb, Shri Goutam

Dey, Shri Lakshmi Kanta

Doloi, Shri Siba Prasad

Ganguly, Shri Bidyut

Ganguly, Shri Santi

Goala, Shri Rajdeo

Ghosh, Shri Biren

Ghosh, Shri Sunil Kumar

Goswami, Shri Kshiti

Goswami, Shri Subhas

Hazra, Shri Haran

Hazra, Shri Sachindra Nath

Hore, Shri Tapan

Id. Mohammed, Shri

Jahangir Karim, Shri Sk.

Jamadar, Shri Badal

Joardar, Shri Dinesh

Koley, Shri Barindra Nath

Konar, Shrimati Maharani

Kujur, Shri Sushil

Let, Shri Dhiren

Mehta, Shri Nishikanta

Maity, Shri Hrishikesh

Majhi, Shri Nandadulal

Majhi, Shri Raicharan

Malick, Shri Shiba Prasad

Mamtaz Begum, Shrimati

Mondal, Shri Bhadreswar

Mondal, Shri Biswanath

Mondal, Shri Dhiren

Mondal, Shri Ganesh Chandra

Mondal, Shri Rabindra Nath

Mondal, Shri Raj Kumar

Mondal, Shri Sailendranath

Manna, Shri Janmenjoy

Mazumder, Shri Dilip Kumar

Md. Ansaruddin, Shri

Mir Quasim Mondal, Shri

Mistry, Shri Bimal

Mitra, Shri Biswanath

Mitra, Shrimati Jayasree

Moitra, Shri Birendra Kumar

Mostafa, Bin Quasem, Shri

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Dipak

Mukherjee, Shri Manabendra

Mukherjee, Shri Narayan

Murmu, Shri Maheswar

Murmu, Shri Sarkar

Nanda, Shri Brahmamoy

Naskar, Shri Subhas

Nath, Shri Monoranjan

Nazmul Haque, Shri

Neogy, Shri Brajo Gopal

Oraon, Shri Jagannath

Pradhan, Shri Prasanta Kumar

Pramanik, Shri Abinash

Putatunda, Shrimati Anuradha

Ray, Shri Achintya Krishna

Ray, Shri Dwijendra Nath

Roy, Shri Mrinal Kanti

Roy, Shri Narmada

Roychowdhury, Shri Goutam

Saha, Shri Kripa Sindhu

Sanyal, Shri Kamalendu

Sarkar, Shri Sisir Kumar (Murshidabad)

Sahis, Shrimati Bilasibala

Sen, Shri Dhinendra Nath

Shaikh Khabiruddin Ahmed, Shri

Shish Mohammad, Shri

Singh, Shri Lagan Deo

Sinha, Shri Prabodh Chandra

Sk. Nazmul Haque, Shri

Touob Ali, Shri

**AYES**

Abedin, Dr. Zainal

Bandyopadhayay, Shri Sudip

Nasiruddin Khan, Shri

Pande, Shri Sadhan'

Roy, Shri Sougata

Ray, Shri Siddhartha Sankar

Rubi Nur, Shrimati

**Abst.**

Sarkar, Shri Deba Prasad.

The Ayes being 7, the Noes 106; the motions were lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.2,19,38,01,000 be granted for expenditure under Demand No.69, Major Heads: "2801-Power, 4801-Capital outlay on Power Projects, 6801-Loans for Power Projects and 6806-Loans for Consumer Industries".

(This is inclusive of a total sum of Rs.54,84,60,000 already voted on account in March, 1992.), was then put and agreed to.

**Demand No. 72**

**Mr. Speaker :** Now Demand No. 72, there is no cut motion to Demand No. 72.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.1,07,50,000 be granted for expenditure under Demand No. 72, Major Head : "2810-Non-Conventional Sources of Energy".

(This is inclusive of a total sum of Rs.26,90,000 already voted on account in March, 1992.), was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 6.14 p.m. till 11 a.m. on Wednesday, the 27th May, 1992 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Wednesday, the 27th May 1992 at 11.00 A.M.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 15 Ministers, 6 Ministers of State and 161 Members.

[11-00 — 11-10 A.M.]

### Held over Starred Questions
### (To which oral answers were given)

#### গোঘাটের 'দলকার জলা' সংস্কার

*২৯৫। (অনুমোদিত প্রশ্ন নং *১১৫৫।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** গত ৪ঠা সেপ্টেম্বর, ১৯৯১ তারিখের প্রশ্ন নং ১৪৪ (অনুমোদিত প্রশ্ন নং ২১৫)-এর উত্তরের পরিপ্রেক্ষিতে সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

গোঘাটের 'দলকার জলা'কে সংস্কারের বিষয়টি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** 'দলকার জলাকে' সংস্কার করার কোনও পরিকল্পনা বর্তমানে নেই।

প্রশ্ন ওঠে না।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি জানেন আমাদের হুগলি জেলার গোঘাটে এবং মেদিনীপুর জেলার ঘাটাল থানার বিস্তীর্ণ এলাকাকে সেচের আওতার মধ্যে নিয়ে আসার জন্য এই গুরুত্বপূর্ণ সেচ প্রকল্পটির বিষয়ে আপনি বিবেচনা করবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এটা খুবই গুরুত্বপূর্ণ প্রকল্প। এই বিষয়ে কোনও সন্দেহ নেই। বর্তমানে বিশেষ করে পরিবেশ সংরক্ষণ এবং জলাভূমি উদ্ধারের ব্যাপারটি এর প্রয়োজনীয়তা সম্পর্কে সচেতনতাকে বাড়িয়েছে, সেই কারণে পরীক্ষা-নিরীক্ষা করে এর উদ্ধারের ব্যাপারে সংস্কারের কাজ চলছে, আমি নিজে এটা দেখে এসে কথাবার্তা বলার পরে গ্রহণ করব, এই আশ্বাস আমি মাননীয় বিধায়ককে দিতে পারি।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** আপনি কতদিনের মধ্যে ঐ জলাটিকে দেখতে যাবেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আগামী জুলাই মাসের প্রথম দিকে দেখতে যাব।

**শিক্ষক ও অশিক্ষক কর্মী নিয়োগের ক্ষেত্রে ২০ পয়েন্ট রোস্টার**

*৩০৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৫০৩।) **শ্রী কমলাক্ষী বিশ্বাস ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে সমস্ত বিদ্যালয়ে শিক্ষক ও অশিক্ষক কর্মী নিয়োগের ক্ষেত্রে ২০ পয়েন্ট রোস্টার মেনে তফসিলি জাতি ও উপজাতিভুক্ত শিক্ষক ও অশিক্ষক কর্মী নিয়োগ হচ্ছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, উত্তর ২৪-পরগনা জেলার বাগদা থানার বেয়ারা উচ্চ বিদ্যালয়ে উক্ত রোস্টার অনুযায়ী নিয়োগ হয়েছে কি?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১৯৭৬ সালের পর উক্ত বিদ্যালয়ে মোট ৪ জন শিক্ষক নিয়োগ করা হয়েছে এবং ৪ জনই সাধারণ শ্রেণীভুক্ত ২০ পয়েন্ট রোস্টার অনুযায়ী ৩নং পদের তফসিলি জাতিভুক্ত প্রার্থী নিযুক্ত হওয়ার কথা; কিন্তু মাননীয় মহাধর্মাধীকরণের আদেশে ওই পদটিতে সাধারণ শ্রেণীভুক্ত প্রার্থী নিয়োগ করা হয়েছে।

**শ্রী কমলাক্ষী বিশ্বাস ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে চাই আগামী ২৭.৩.৮৯-র পরের থেকে আরও কয়েকটি পোস্ট খালি হয়েছে এবং নিয়োগ করা হয়েছে, কিন্তু সেখানে একটিও শিডিউল কাস্টকে নেওয়া হয়নি।

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** ঐ ৪টি পোস্ট যেটা ফাঁকা হয়েছিল তার মধ্যে তৃতীয় পোস্ট ছিল তফসিলি জাতিভুক্ত। যাদের নাম প্যানেলে ছিল তাদের মধ্যে থেকে একজন হাইকোর্টে চলে যায়, হাইকোর্ট থেকে বলা হয় প্যানেলে যাদের নাম আছে তাদেরকে নিতে হবে। ঐ বিদ্যালয়ে ১৫ জন শিক্ষক আছেন, তার মধ্যে কিন্তু ৬জন আছেন তফসিলি জাতিভুক্ত।

**শ্রী কমলাক্ষী বিশ্বাস ঃ** ঐ ৬জন হচ্ছেন '৭৮ সালের, তারপরে একজনেরও হয়নি এর কারণ কি?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** নিয়ম অনুযায়ী থার্ড পোস্টে নিতে হবে, ডি. আই. অফিস থেকে থার্ড পোস্টটা রিজার্ভ করা হয়েছে, কিন্তু জনৈক শিক্ষক হাইকোর্টে চলে গেছেন তাই সেখান থেকে যে অর্ডার দিয়েছে সেই অনুযায়ী অ্যাপয়েন্টমেন্ট হবে।

**শ্রী কমলাক্ষী বিশ্বাস ঃ** পরে আর একটি পোস্টে লোক নিয়েছে সেটা হচ্ছে বাংলায়, সেখানে টাকা নিয়ে নিয়োগ করা হয়েছে।

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** থার্ড পোস্ট যেহেতু রিজার্ভ ছিল এবং সেটা বিচারাধীন ছিল তাই যখন চতুর্থ পোস্ট ফাঁকা হয় তখন দেখা যায় এই পোস্টটা হচ্ছে সাধারণভুক্ত। এখানে তিনটে পোস্ট তফসিলি জাতিদের জন্য রিজার্ভ ছিল। কিন্তু কোর্ট অন্যরকম নির্দেশ দিয়েছে বলে এই রকম হয়েছে। তবে আমি আবার বলছি ঐ বিদ্যালয়ের ১৫ জনের মধ্যে ৬জন শিডিউল কাস্ট শিক্ষক আছেন।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** স্যার, শিডিউল কাস্ট, শিডিউল ট্রাইবসদের রোস্টার অনুযায়ী নেওয়া হয়। কিন্তু আমার এলাকায় একটা স্কুল আছে সেখানে শিডিউল কাস্ট প্রার্থীকে নেওয়া হবে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে এবং এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ দু-তিন মাস হয়ে যাচ্ছে কিন্তু নাম পাঠাচ্ছে না। এই রকমভাবে যখন শিডিউল কাস্ট ক্যানডিডেট পাওয়া যাচ্ছে না তখন স্কুলের অসুবিধা হচ্ছে। সেইজন্য এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জকে একটা সময়সীমা নির্দিষ্ট করে দেওয়া বা পদ্ধতিটা সরলীকরণের কোনও পদ্ধতি আপনি ভাবছেন কি?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জকে বলে দেওয়া হয় যে অমুক তারিখের ভেতরে তুমি উত্তর দেবে, যদি উত্তর না দেন তাহলে বিজ্ঞাপন দিতে হবে। তখনও যদি নাম পাওয়া না যায় তখন ডি. আইকে ব্যাপারটা জানাতে হবে।

**শ্রী রাইচরণ মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, শিডিউল কাস্ট এবং শিডিউল ট্রাইবসদের শিক্ষক নিয়োগের ব্যাপারে দপ্তর থেকে একটা নির্দেশ আছে। কিন্তু অনেক স্কুল নির্দেশ অগ্রাহ্য করে নিয়োগ থাকে। যারা এই রকম করে তাদের বিরুদ্ধে আপনি কোনও শাস্তিমূলক ব্যবস্থা নিতে পারেন কি?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হয়। তবে এই স্কুলগুলির বেশিরভাগই বে-সরকারি। তবে যেসব বেসরকারি স্কুল নিয়ম মানছে না তাদের পোস্ট অ্যাপ্রুভাল দেওয়া হচ্ছে না ও সেই পোস্টের জন্য মাইনেও পাননা।

**শ্রী শচীন্দ্রনাথ হাজরা ঃ** এস.সি, এস.টিদের ক্ষেত্রে নেকস্ট ভ্যাকান্সি রিজার্ভ করার জন্য ডি. আই অফিস কি বাধ্য? আমরা দেখছি অনেক জায়গায় ডি. আই অফিস মানছে না।

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** অবশ্য পশ্চিমবঙ্গ সরকার যখন সব দপ্তরে নির্দেশ দিয়েছে তখন ডি. আই অফিসও বাধ্য। নেকস্ট ভ্যাকান্সি শিডিউল কাস্ট, শিডিউল ট্রাইবস্‌দের হচ্ছে না এই রকম ঘটনা যদি কোথাও হয়ে থাকে তবে স্কুলের নাম আমাকে জানাবেন, আমি ব্যবস্থা নেব।

**শ্রী মৃণালকান্তি রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি আমরা দেখেছি শিডিউল কাস্ট পোস্ট জেনারেল করা হয়েছে এবং এই রকম একটা নজির আছে কালিন্দী হাই স্কুলে।

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** আপনি নামটা পাঠাবেন আমি তদন্ত করে দেখব।

**শ্রী শ্রীধর মালিক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন ছ'জন শিডিউল কাস্ট টিচার

নেওয়া হয়েছে। ঐ ছয়জন রিজার্ভ পোস্টে অ্যাপয়েনটেড হওয়ার পর দেখা যাচ্ছে কি তারা শিডিউল কাস্ট?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায়ঃ** এই পোস্টগুলি আমাদের সরকারের নিয়ম নীতি মেনেই হয়েছে।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদারঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে ঐ স্কুলের পদটা তফসিলি জাতিদের জন্য নির্ধারিত ছিল। এখন হাইকোর্ট থেকে অর্ডার নিয়ে এসে ঐ নির্দিষ্ট পদটা সাধারণ পদে নিয়ে আসা হয়। যখন এটা হল তখন সরকার পক্ষ থেকে কি প্রচেষ্টা নেওয়া হচ্ছে।

[11-10 – 11-20 A.M.]

**শ্রী অচিন্তকৃষ্ণ রায়ঃ** আসলে তারা এই অর্ডার দিয়েছে স্কুল কর্তৃপক্ষকে। হাইকোর্ট বলেছে এইটা নিয়ে নিতে এবং হাইকোর্টের নির্দেশে একটা তারিখ বলে দেয় ওমুক তারিখ থেকে ওমুককে নিতে হবে। সেটা না করলে কনটেম্পট অফ কোর্ট হয় স্কুল কর্তৃপক্ষের। সেই ক্ষেত্রে কোর্টের অর্ডার পালনের পরবর্তীকালে শিডিউলড কাস্ট থেকে ভ্যাকেট পোস্টে লোক নিতে হবে—এইটা হচ্ছে নিয়ম।

### বাঁকুড়া জেলার উত্তরাংশের ব্লকে সেচ ব্যবস্থা

*৩০৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৬১৪।) **শ্রী অঙ্গদ বাউরী ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

বাঁকুড়া জেলার উত্তরাংশের ব্লকগুলিতে সেচ ব্যবস্থার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়ঃ** বাঁকুড়া জেলা উত্তরাংশের ব্লকগুলির মধ্যে বড়জোড়া সোনামুখী ইনদাস ও পাত্রশয়ের ব্লক দামোদর সেচ প্রকল্প থেকে সেচের জল পেয়ে থাকে। এ ছাড়া চাউনা গঙ্গা জলঘাটি বড়জোড়া, বাঁকুড়া ১ নং এবং সোনামুখী ও পাত্রসায়ের ব্লকের কিছু অংশের সেচের জন্য দ্বারকেশ্বর গন্ধেশ্বরী সেচ প্রকল্প' এখন চূড়ান্ত রূপ দেওয়ার স্তরে আছে। শালতোড়া এবং মেজিয়া ব্লকের জন্য আপাতত কোনও পরিকল্পনা নেই।

**শ্রী অমিয় পাত্রঃ** মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি দ্বারকেশ্বর গন্ধেশ্বরীর যে প্রকল্পের কথা উল্লেখ করলেন সেই প্রকল্প কবে নাগাদ চূড়ান্ত হবে এবং কবে সেচের সুযোগ এলাকার মানুষ পাবেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়ঃ** আমাদের যে অনুসন্ধান চলছে এবং পরিকল্পনা, ইনভেসটিগেশন অ্যান্ড প্ল্যানিং তার কাজ চূড়ান্ত পর্যায়ে, ১৯৯২-৯৩ সালে সে কাজ শেষ হয়ে যাবে। এর ফলে যে ব্লকগুলির কথা বললাম, বড়জোড়া, সোনামুখী, ইনদাস, পাত্রসায়ের ইত্যাদি ব্লকগুলোতে প্রায় ৯৮ হাজার একর জমি সেচসেবিত হবে।

**শ্রী অমিয় পাত্রঃ** আর একটা বিষয় জানতে চাইছি, ডি. ভি. সি.র রাইট ব্যাঙ্ক যেটা

থেকে বাঁকুড়া জেলার জমিতে সেচ হয়, সেই রাইট ব্যাঙ্ক থেকে যে জল দেওয়া হয় যেহেতু সেই জল তুলনায় যথেষ্ট কম, পরবর্তী কোনও পরিকল্পনা আছে কিনা যাতে আমরা সাফিসিয়েন্ট জল পাই?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** সেটা অনুসন্ধানের স্তরে রয়েছে।

**শ্রী সমর বাওরা ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, ডি. ভি. সির রাইট ব্যাঙ্ক প্রশস্ত করার কোনও পরিকল্পনা আছে কিনা এবং ওইগুলো থেকে বাঁকুড়ার উত্তরাংশ, বর্ধমান, হুগলিতে জল সরবরাহের পরিকল্পনা আছে কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আছে।

**শ্রীমতী জয়শ্রী মিত্র ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি এই যে বাঁকুড়ার উত্তরাঞ্চলের সেচ ব্যবস্থার কথা বলা হল এর মধ্যে একটা শালী পরিকল্পনা গ্রহণ করা হয়েছিল শালী নদীর উপরে। কিন্তু দীর্ঘদিন ধরে এই পরিকল্পনা সফলতা দেখা যাচ্ছে না। আমরা লক্ষ্য করছি, অফিসার পর্যায়ে এর কথা তোলা হবে বলা হচ্ছে এটা কনডেম বলে ঘোষণা করা হবে। আমরা জানি পরিকল্পনা যথাযথভাবে কার্যকর করলে এর সফলতা অনিবার্য। এই বিষয়ে কিছু বলার থাকলে আমি মন্ত্রী মহাশয়কে বলতে অনুরোধ করছি।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** পরিকল্পনা আবার সংশোধিত বা রিভাইজড আকারে বিবেচনা করা হচ্ছে।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি বাঁকুড়ার উত্তরাংশের এই প্রস্তাবিত নদী বাঁধের রিভাইজড এসটিমেট বা প্রোজেক্ট কস্ট কত?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এই মুহূর্তে বলতে পারছি না।

**উচ্চ আদালতের নির্দেশে উত্তর ও দক্ষিণ ২৪-পরগনা জেলায় প্রাথমিক শিক্ষক নিয়োগ**

***৩১০।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬৩৩।) **শ্রী সুভাস নস্কর ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মহামান্য উচ্চ আদালতের নির্দেশে উত্তর ও দক্ষিণ ২৪ পরগনা জেলায় প্রাথমিক শিক্ষক নিয়োগ করা হয়েছে ;

(খ) সত্যি হলে, কোনও বছরের প্যানেল থেকে তা নেওয়া হয়েছে ; এবং

(গ) উক্ত দু'টি জেলায় অনুরূপ প্যানেলভুক্ত সকল প্রার্থীদের নিয়োগ করা যাবে কি?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ**

(ক) হ্যাঁ, সত্য।

(খ) জেলা বিদ্যালয় পর্ষদের কর্তৃত্বাধীন বিদ্যালয়গুলিতে ১৯৭৮-৭৯ সালের প্যানেল থেকে এবং জেলা বিদ্যালয় পরিদর্শকের কর্তৃত্বাধীন বিদ্যালয়গুলিতে ১৯৮১ সালের প্যানেল থেকে নেওয়া হয়েছে।

(গ) না।

**শ্রী নির্মল দাস ঃ** ২৪ পরগনা জেলাতে প্রাথমিক শিক্ষক যেভাবে হচ্ছে অনুরূপভাবে রাজ্যের অন্যত্র বিশেষ করে প্যানেল বহির্ভুত কোনও কোনও নিয়োগের সিদ্ধান্ত রাজ্য সরকার নিয়েছেন কিনা বা সেই অনুমতি দিয়েছেন কিনা?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** প্যানেল বহির্ভুত কোনও নিয়োগই হতে পারে না। কারণ এখন কোনও শিক্ষকই নিয়োগ হচ্ছে না। কলকাতা হাইকোর্ট থেকে প্রাথমিক শিক্ষক এবং বিদ্যালয় নির্মাণের উপর স্থগিতাদেশ দেওয়া আছে। দু'জন মহামান্য বিচারকের কোর্টে শ্রী ডি. কে. বসু এবং শ্রী ইউসুফের কোর্ট থেকে নির্দেশ দেওয়া আছে যে পশ্চিমবাংলায় স্কুল করা যাবে না। দু-এক জনের উপর সারা পশ্চিমবাংলায় স্থগিতাদেশ।

**শ্রী নির্মল দাস ঃ** সম্প্রতি আমরা শুনলাম যে স্কুল চালানোর জন্য যেহেতু হাইকোর্টের এরকম নির্দেশ আছে তাই নিয়োগ করা যাচ্ছে না। অ্যাড হক ভিত্তিতে জেলাপরিষদের মাধ্যমে কি নিয়োগ করা হবে? এইভাবে ২৪ পরগনা সহ গোটা রাজ্যে প্রাথমিক শিক্ষক নিয়োগের কোনও সিদ্ধান্ত হয়েছে কিনা এবং মাননীয় মন্ত্রী মহাশয় এরকম কোনও নির্দেশ দিয়েছেন কিনা জানাবেন কি?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** না, আমরা এখনও সেই অ্যাড হক ভিত্তিতে যাইনি তবে ভবিষ্যতে হয়ত অনেক কিছুই আমাদের ভাবতে হবে।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, প্রাথমিক শিক্ষক নিয়োগের যে তালিকা তৈরি হয় বা প্যানেল তৈরি হয় সেটা কতদিন ভ্যালিড থাকে? এ সম্পর্কে কোনও নির্দিষ্ট সময়সীমা বেঁধে দেওয়া আছে কিনা?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** প্যানেল তৈরি হবার পর তারা ডিরেক্টার, স্কুল এডুকেশনের কাছে দরখাস্ত করেন। সেখানে সেই জেলার হিসাবটা দেখা হয়। সংখ্যাটা যদি বেশি হয় তাহলে স্বাভাবিকভাবেই সময়টা বেশি দেওয়া হয়, কম হলে অল্প দিন সময় দিয়ে পরে নতুন প্যানেল করে নতুনদের সুযোগ দেওয়া হয় চাকরিতে যোগ দেবার জন্য।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** আমার জিজ্ঞাসা, এরজন্য নির্দিষ্ট সময়সীমা বেঁধে দেওয়া আছে কিনা?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** নির্দিষ্ট সময় বলে দেওয়া হয়—কোনটা ৬ মাস, কোনটা এক বছর, নির্দিষ্ট সময় বলে দেওয়া হয়। বলা হয়, এরমধ্যে এই প্যানেল থেকে নিয়োগ করতে হবে।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, মহামান্য হাইকোর্টের স্থগিতাদেশ কবে দেওয়া হয়েছে?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** বলতে পারেন প্রতি মাসেই। ১৯৯১ সাল থেকে আরম্ভ হয়েছে এবং প্রতি মাসে যে দরখাস্ত করছে তারই একটা অর্ডার আমাদের কাছে আসছে। সবগুলি একত্রিত করে ডিভিসন বেঞ্চে অ্যাপ্লাই করার জন্য আমরা কাগজপত্র তৈরি করছি এবং আমাদের আইন দপ্তরের সঙ্গে কথাবার্তা বলছি।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** প্যানেলের উপর হাইকোর্টে কেস হবার পর প্যানেল থেকে অ্যাপয়েন্টমেন্ট বন্ধ থাকছে এবং তারপর যখন সেই ইঞ্জাংশন উঠে যাচ্ছে তারপর সমস্ত অ্যাপয়েন্টমেন্ট হচ্ছে। এর ফলে যাদের নাম দীর্ঘদিন ধরে প্যানেলে ছিল এজ কভার হয়ে যাবার জন্য তাদের অনেকে সুযোগ পাচ্ছেন না। এ ব্যাপারে সরকারের কোনও চিন্তাভাবনা আছে কি?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** ইঞ্জাংশন উঠে যাবার কোনও খবর আমার জানা নেই।

[11-20 – 11-30 A.M.]

**শ্রী অমিয় পাত্র ঃ** সেকেন্ডারি স্কুলগুলিতে নিয়োগের ক্ষেত্রে যে রকম নর্মস তৈরি করা হয়েছে সেইরকম প্রাথমিক শিক্ষা পর্ষদ নিয়োগের ক্ষেত্রে এরকম নর্মস করেছেন কিনা এবং করলে কবে নাগাদ সেটা কার্যকর হবে মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** রাজ্যের প্রাথমিক শিক্ষা পর্ষদ সে রকম একটা পরামর্শ করে রাজ্য সরকারকে একটা বিধি তৈরি করে দিয়েছেন এবং সেটার উপরও স্থগিতাদেশ। সেই ক্ষেত্রে আমরা চেষ্টা করছি যে স্কুলে ছাত্রছাত্রীদের সংখ্যা তুলনামূলকভাবে কম অথচ শিক্ষক বেশি আছে, সেখানে আমরা সভাপতির সঙ্গে কথা বলে সেইরকম স্কুল থেকে যেখানে শিক্ষক কম আছে ছাত্রছাত্রীর সংখ্যা বেশি আছে, সেখান থেকে শিক্ষক নিয়ে সেই স্কুলে আমরা নিয়োগের ব্যবস্থা করছি।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** আমার প্রশ্নে দুটো পার্ট আছে। একটা হচ্ছে এজ বার, সেটার কোনও ব্যবস্থা হয়েছে কি না, আর একটা হচ্ছে সব জেলায় দুটো বোর্ড আছে, কিন্তু আমাদের নর্থ ২৪ পরগনায় একটা বোর্ড রয়েছে, সেখানে দুটো বোর্ড করার পরিকল্পনা আছে কি?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** ২৪ পরগনার ক্ষেত্রে একটা বোর্ড রয়েছে, এটা পুরানো বোর্ড, এটার সম্পর্কে হাইকোর্টে মামলা আছে। সেইজন্য বর্তমানে পুরানো বোর্ড দিয়েই কাজটা চালানো হচ্ছে। হাইকোর্টে কেস চলছে প্রভিডেন্ট ফান্ড সংক্রান্ত বিষয়, হাইকোর্ট বলেছেন যতদিন এই কেসের ফয়সালা না হচ্ছে ততদিন পর্যন্ত এই বোর্ড ভাঙা চলবে না এবং অন্য রকম কাউন্সিল করা যাবে না, হাইকোর্টের স্থগিতাদেশ রয়েছে, সেইজন্য এটা হয়েছে। ২৪ পরগনা জেলা দুটো জেলা বলে সেখানে দুটো পর্ষদ তৈরি হবে।

**শ্রী ধীরেন্দ্রনাথ সেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আগে না কি প্রাইমারি শিক্ষকদের নিয়োগের ক্ষেত্রে বয়স সীমা ছিল না, এখন ৩৫ থেকে ৪০ বছর করা হয়েছে। এখন কি সেটা বাড়ান হয়েছে?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** আগে জেলাগুলো থেকে নির্দিষ্ট বয়স জানিয়ে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নাম চাওয়া হত। সাধারণ ক্যান্ডিডেটদের জন্য ৪০ এবং তফসিল জাতি এবং আদিবাসীদের জন্য পাঁচ বছর রিল্যাক্সেশন থাকবে। কিন্তু এটা সব মিলিয়েই হাইকোর্টের স্থগিতাদেশ আছে।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বলেছেন মহামান্য উচ্চ আদালত নির্দেশ দিয়েছেন নিয়োগ বন্ধের, তাহলে দক্ষিণ ২৪ পরগনায় নিয়োগ করলেন কীভাবে, এবং সেই নিয়োগের সংখ্যা কত?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** সংখ্যাটা এটা একজ্যাক্ট বলতে পারব না, ওরা প্যানেল থেকে দিয়েছে, তারপর আবার স্থগিতাদেশ এসে গেছে।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, হাইকোর্টের নির্দেশ আছে নিয়োগ হবে না, বর্ধমান বাঁকুড়ায়, কিন্তু কেমন করে সেখানে নিয়োগ হল?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** তাদের ৯১ সালের আগের প্যানেল অ্যাপ্রুভ করা ছিল, তার ভিত্তিতে সেখানে নিয়োগ হয়েছে। যে রকম ২৪ পরগনা জেলায় ৯১ সালের আগের অ্যাপ্রুভড প্যানেলের ভিত্তিতে করছে।

**শ্রী সুনীলকুমার ঘোষ ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, প্রাথমিক স্কুলের আগে ভর্তির বয়স ছিল ছয় প্লাস, এখন নাকি চার বছর নয় মাস হয়েছে?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** সরকার থেকে বলা হয়েছে ফাইভ প্লাস, অর্থাৎ পাঁচ বছরের উপর, এর নিচে নয়।

## Guidelines of the U.G.C. on the National Literacy Mission

*315. (Admitted Question No. *220) **Dr. Tarun Adhikary** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Education (Higher) Department be pleased to state—

(a) if it is a fact that the State Government has received any guidelines from the University Grants Commission regarding involvement of the University System in the National Literacy Mission ; and

(b) if so, the steps taken so far ?

**Shri Satya Sadhan Chakraborty :**

(a) Yes.

(b) The State aided universities in West Bengal has opened number of adult education and continuing Education Centres at different places as per guidelines of U.G.C.

**Shri Saugata Roy :** Sir, is there any plan of the State Government to involve the under-graduate colleges in the work of the Adult Literacy Programme ?

**Shri Satya Sadhan Chakraborty :** Mr. Speaker, Sir, the Honourable Member must know whether we can involve the under-graduate colleges in this programme. So far as the guidelines of the U.G.C are concerned, the whole university system is to be involved in this Adult Education and Continuing Education Programme. The different universities have already involved in various manners. The students also are involved in this programme and they have also some centres.

The Universities in different district are also trying to involve the students in this Mass Literacy Programme. Some Universities have already drawn up their programmes, such as Calcutta University. So, this way, it is clear that the Universities are trying to involve different colleges in this old programme.

**Shri Saugata Roy :** As the Minister very well knows, now, it is the time of summer vacation of the colleges and Universities. Most of the buildings are lying either empty or vacant. Will the Minister be thinking to conduct the programme this time? So that the services of the College teachers and University teachers can be used the classes i.e., for the literacy programme during the summer vacation.

**Shri Satyasadhan Chakraborty :** I sincerely thank the Hon'ble Member for his valuable suggestion. As a matter of act, this guideline, as adopted recently and recommended by the Reddy Committee, has been accepted that the students should be involved. I am not sure whether within a short period, it will be possible to convene a meeting of the Vice-chancellors to take their opinions. Also, we have to consult various departments. But I think, this is a very good suggestion and I shall keep it in my mind. If I can do anything, after taking the Vice-

chancellors and others into confidence, I will inform the Hon'ble Member.

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মন্ত্রী উত্তরে বললেন, ইউ. জি. সি. ইউনিভার্সিটি এবং কলেজগুলিতে সাক্ষরতা প্রোগ্রামে ইন্‌ভল্‌ভ করার প্রোগ্রাম নিয়েছে। ইউনিভার্সিটি অ্যান্ড কলেজ টিচার্স অ্যান্ড স্ট্যুডেন্টস, তাঁদেরও ইন্‌ভল্‌ভ করা হয়েছে। প্রোগ্রাম অনুযায়ী কাজের ইভ্যাল্যুয়েশন হয়েছে কি? আমাদের বর্ধমান পূর্ণ সাক্ষর জেলা হিসাবে ঘোষিত হয়েছে। হুগলি ও মেদিনীপুরও হতে চলেছে। সুতরাং পশ্চিম বাংলায় এই যে প্রোগ্রাম চলছে, এ ব্যাপারে ইউ. জি. সি. এ নির্দেশ দেওয়ার পর ইউনিভার্সিটি এবং কলেজগুলির ভূমিকা কতটা তার কি কোনও ইভ্যাল্যুয়েশন করা হয়েছে?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্য জানতে চেয়েছেন যে, কতটুকু কাজ হয়েছে এবং তার মূল্যায়ন হয়েছে কিনা। মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি যে, এ বিষয়ে একটা বড় সমস্যা রয়ে গেছে। ইউ. জি. সি.-র গাইড লাইনে বিশ্ববিদ্যালয়গুলিকে অ্যাডাল্ট এডুকেশনকে কনটিনিউয়িং এডুকশেনের সঙ্গে যুক্ত করার কথা বলেছে, এবং আরও বলেছে, ১৯৯৫ সাল থেকে এর আর্থিক দায় দায়িত্ব সম্পূর্ণভাবে রাজ্য সরকারকে গ্রহণ করতে হবে। ফলে রাজ্য সরকার বিশ্ববিদ্যালয়গুলিকে বলতে পারেনি যে, ইউ. জি. সি. যে ভাবে বলেছে সে ভাবে তোমরা কাজ করো, আমরা ১৯৯৫ সালের পরেও আর্থিক দায় দায়িত্ব নেব। এ অবস্থায় কিছু কিছু বিশ্ববিদ্যালয় তাদের নিজেদের মতো করে কাজকর্ম করেছে। কিন্তু সংগঠিতভাবে, যেভাবে বিশ্ববিদ্যালয়গুলির সঙ্গে বসে এ ব্যাপারে কাজ করার কথা, ঠিক সেভাবে কাজ করা যায় নি। ভাইস-চ্যানসেলরদের একটা সভা হয়েছিল, সেখান থেকে বলা হয়েছে, এই দায়িত্ব ম্যাস এডুকেশন এক্সটেনশন ডিপার্টমেন্টের। বিশ্ববিদ্যালয়ের পক্ষে এরকম ব্যাপক কর্ম-কান্ডের দায়িত্ব গ্রহণ করা সম্ভব নয়। সেজন্য তাঁরা বলেন যে, তাঁরা এ দায়িত্ব গ্রহণ করতে পারবেন না। মূল কারণ এর একটা বড় আর্থিক দায়িত্ব আছে এবং তাঁরা যদি দায়িত্ব গ্রহণ করেন তাহলে তাঁরা কতটা সফল হবেন সে সম্পর্কেও তাঁরা সন্দেহ প্রকাশ করেছিলেন। ফলে আমাদের দপ্তর থেকে ইউ. জি. সি.-র গাইড লাইন অনুসারে এ বিষয়ে বিশ্ববিদ্যালয়গুলির কতটা কাজকর্ম তা নির্দিষ্ট করা এবং তার মূল্যায়ন করা সম্ভব হয়নি।

[11-30 – 11-40 P.M.]

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** ১৯৯৫ সাল পর্যন্ত তো তুলনামুলক করা যেতে পারে?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্য জানবেন, এটা এইভাবে নিতে পারি না। ১৯৯৫ সালের পর কি হবে সেটা চিন্তা না করে এখন বড় দায়িত্ব সরকারের পক্ষে গ্রহণ করা মুশকিল, যার জন্য অনেক বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রে ইউ. জি. সি.র যে গাইডলাইন এগুলি দিয়ে সেইভাবে কাজ করা সম্ভব নয়।

**শ্রী দেবেশ দাস ঃ** এ্যাডল্ট কনটিনুয়িং এডুকেশন সেন্টারের জন্য ইউ. জি. সি এখন পর্যন্ত কত টাকা দিয়েছে এবং সেই টাকা যথেষ্ট কি না?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি, আমি আগেই বলেছি গোটা পরিকল্পনা যেভাবে করা উচিত ছিল সেইভাবে করা যায়নি এবং এ ব্যাপারে ১৯৯০ সালে মাননীয় প্রধানমন্ত্রী শ্রী রাজীব গান্ধী আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে একটি চিঠি দেন যে বিশ্বভারতীর যে অ্যাডল্ট এডুকেশন সেন্টার এবং কনটিন্যুয়িং এডুকেশন সেন্টার ১৯৯৫ সালের পর তার দায়িত্ব যাতে পশ্চিমবঙ্গ সরকার গ্রহণ করেন তার পরিপ্রেক্ষিতে আলাপ-আলোচনা হয় এবং এটা ঠিক হয় এই ধরনের বড় দায়-দায়িত্ব গ্রহণ করা রাজ্য সরকারের পক্ষে সম্ভব নয়। তাসত্ত্বেও ইউ. জি. সি যেমন, কলকাতা বিশ্ববিদ্যালয়কে ১০ হাজার টাকা দিয়েছেন। তাঁরা সেখানে একটা কমিটি করেছেন, কমিটি করে কিছু সুপারিশ ইউ. জি. সির কাছে পাঠিয়েছেন। আমাদের কাছে পূর্ণ তথ্য নেই যে বিভিন্ন বিশ্ববিদ্যালয়গুলিকে ইউ. জি. সি কত টাকা দিয়েছেন। আমরা যতটুকু তথ্য পেয়েছি তাতে দেখা যাচ্ছে অধিকাংশ বিশ্ববিদ্যালয় ইউ. জি. সির কাছ থেকে কোনও বিশেষ পরিমাণের যে সাহায্য সেটা এখন পর্যন্ত পাননি।

### পঞ্চায়েতে এস. সি. পি. টাকা পাওয়ার পদ্ধতি

***৫১৩।** (অনুমোদিত প্রশ্ন নং *২২২২।) **শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পঞ্চায়েতে এস. সি. পি.-এর টাকা পাওয়ার পদ্ধতি কি

(খ) এটা কি সত্যি যে, পঞ্চায়েত প্রধানকে না জানিয়ে পঞ্চায়েত সমিতির সভাপতি নিজের ইচ্ছামতো টাকা বন্টন করে থাকেন ; এবং

(গ) উত্তর ২৪-পরগনা জেলার গাইঘাটা পঞ্চায়েত সমিতির অধীন ঝাউডাঙ্গা, রামনগর, সুটিয়া, ফুলসরা পঞ্চায়েতগুলির এস. সি. পি.-এর টাকা না পাওয়ার কারণ কি?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ**

(ক) পঞ্চায়েত সরাসরি এস. সি. পি-এর টাকা পায় না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) এস. সি. পি-র টাকা পঞ্চায়েতকে দেওয়া হয় না।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** তফসিলি জাতি ও আদিবাসী সম্প্রদায়ের মানুষদের বি. ডি. ওর মাধ্যমে যে এস. সি. পির ফরম দেওয়া হয় এই ফরম এই কাস্টদের মধ্যে না দিয়ে উচ্চবর্ণ সম্প্রদায়ের মানুষের মধ্যে বিতরণ করা হচ্ছে—এটা আপনার জানা আছে কি?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** হয় না।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** গাইঘাটা এলাকার পঞ্চায়েত সমিতির সভাপতি তফসিলি জাতি ও আদিবাসী কাউকে না জানতে দিয়ে গত বছর এই ফরম নিজের ইচ্ছাকৃত বিলি-বন্টন করেছেন—এ বিষয়ে কোনও সংবাদ আপনার জানা আছে কি?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** এইরকম কোনও ঘটনা ঘটবার সংবাদ নেই। আপনার কাছে থাকলে নিশ্চয়ই আপনি আমাকে আগে জানাতেন।

**এস. সি. পি. প্রকল্পে ঋণ**

*৫২০। (অনুমোদিত প্রশ্ন নং *২২৭৯।) **শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯০-৯১ এবং ১৯৯১-৯২ আর্থিক বছরের ৩১-১-৯২ পর্যন্ত এস. সি. পি. (স্পেশ্যাল কম্পোনেন্ট প্ল্যান) প্রকল্পে কত জনকে ঋণ দেওয়া হয়েছে; এবং

(খ) উক্ত প্রকল্পে ঋণ বাবদ ব্যয়িত অর্থের পরিমাণ কত ?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ**

(ক) ১৯৯০-৯১ আর্থিক বছরে ৮৩,৮৩৮ জনকে এবং ১৯৯১-৯২ আর্থিক বছরে ৩১.১.১৯৯২ পর্যন্ত ২৫,৫৪২ জনকে ঋণ দেওয়া হয়েছে।

(খ) উক্ত প্রকল্পে ১৯৯০-৯১ সালে ঋণ বাবদ ব্যয়িত অর্থের পরিমাণ—মার্জিন মানি ৮,৯৯,৫৪,৪৪৮ টাকা, সাবসিডি ২১,৮৮,৮৯,৫৭০ টাকা এবং ব্যাঙ্ক লোন ১৬,৬১,১০,৮৮৮ টাকা, টোটাল ইনভেস্টমেন্ট ৪৫ কোটি ৪৯ লক্ষ ৫৪ হাজার ৯০৬ টাকা। ১৯৯১-৯২ সালের ডিসেম্বর পর্যন্ত এস. সি. পি.-তে মার্জিন মানি লোন এবং সাবসিডির পরিমাণ ৬ কোটি ১৮ লক্ষ ৩৭ হাজার ১৭ টাকা। বাকি অংশের এবং সারা বছরের তথ্যটা এক্ষেত্রে দিতে পারছি না।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** আমি জানতে চাইছি, এর মধ্যে সিডিউল্ড কাস্ট এবং সিডিউল্ড ট্রাইবের সংখ্যা কত এবং যে পরিমাণ স্কিম স্পনসোর করা হয়েছে ব্যাঙ্কের কাছে তার সবটা আসেনি। সেক্ষেত্রে কতগুলো স্কিম ব্যাঙ্কের কাছে স্পনসোর করা হয়েছিল এবং তার মধ্যে কতটা ডিসবার্সমেন্ট হয়েছে?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** এস. সি. পি. সিডিউল্ড কাস্টদের জন্য, ট্রাইবদের জন্য টি. এস. পি.। স্পেশ্যাল কম্পোনেন্ট প্ল্যান ফর সিডিউল্ড কাস্টস। এক্ষেত্রে ১৯৯০-৯১ সালে যদিও কেস স্পনসোর করা হয়েছিল ৯৯ হাজার ৩৩৬টি কেস্ কিন্তু তার মধ্যে স্বাভাবিকভাবেই ৮৩,৮৩৮টি কেস মঞ্জুর হয়েছে এবং ডিসবার্স হয়েছে। এক্ষেত্রে মাননীয় সদস্যের নিশ্চয়ই জানা আছে যে, আমরা যত কেস স্পনসোর করি, শেষ পর্যন্ত ব্যাঙ্কের কাছ থেকে তত কেস

মঞ্জুরি পায় না। এই অভিজ্ঞতা আমাদের আছে। যার জন্য স্পনসোর্ড কেস থেকে ডিসবার্সমেন্ট কম হয়ে থাকে। এক্ষেত্রেও সেইভাবে কম হয়েছে, অনেকগুলো কেস ব্যাঙ্ক অ্যাকসেপ্ট করেননি।

**শ্রী অঞ্জন চ্যাটার্জিঃ** আমাদের অভিজ্ঞতা হচ্ছে, আমরা যে কেসগুলি স্পনসোর করি মিউনিসিপাল এলাকাতে, কিন্তু দেখতে পাচ্ছি, তারা সেই কেসগুলি ডিসবার্স করেন না। কিন্তু কেন ডিসবার্স করা হল না তার কারণও তারা জানাচ্ছেন না। সম্পূর্ণ খেয়াল খুশিমতো তারা ডিসবার্স করছেন। বাতিল করলে তাও করছেন অনেক দিন পর। এ-ব্যাপারে সুনির্দিষ্ট তথ্য আপনার কাছে আছে কিনা?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়াঃ** এটা ঠিকই, তবে এ-সম্পর্কে সুনির্দিষ্ট খবর নেই। পঞ্চায়েত কমিটি বা মিউনিসিপাল কমিটি যে সব কেস স্পনসোর করেন সেগুলোর ক্ষেত্রে শেষ বিচার করবার ক্ষমতা ব্যাঙ্কের। এ-ব্যাপারে আপনার যা অভিজ্ঞতা সেটা সারা পশ্চিমবঙ্গেই ঘটছে।

[11-40 — 11-50 A.M.]

কিছু কিছু কেস তাঁরা দিয়ে দেন কিছু কিছু কেস তাঁরা দেন না। এই কথা ঠিক যে স্পনসর্ড করা হয়নি, স্পনসর্ডের বাইরে তাঁরা দেন না, উইদিন দি স্পনসর্ড কেস তাঁরা দেন। ডিসক্রিয়েশন কিছু কিছু ঘটেনি তা নয়। আমরা এই ব্যাপারে ডি. এম.কে নির্দেশ দিয়েছে, ডি. এম মাঝে মাঝে বসেন, ডিস্ট্রিক্ট লেভেল কমিটি, ব্যাঙ্কার্স কমিটির সঙ্গে বসেন। এই প্রচেষ্টায় কিছু কিছু কেস মুক্ত করা হয়। আমাদের অভিজ্ঞতা হচ্ছে ব্যাঙ্ক কিছু কিছু স্পনসর্ড কেস আছে যাতে তাঁরা নিজেরা ডিসক্রিয়েশন প্রয়োগ করে থাকেন।

**শ্রী শৈলজাকুমার দাসঃ** মাননীয় মন্ত্রী মহাশয় ১৯৯০ সাল থেকে ১৯৯১ সালের ডিসেম্বর পর্যন্ত মোট প্রাপকের সংখ্যা এবং ধরনের পরিমাণ বলেছেন। আমি জানতে চাই মেদিনীপুর জেলায় মোট প্রাপকের সংখ্যা এবং ঋণের পরিমাণ কত?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়াঃ** এই ব্যাপারে আলাদা করে নোটিশ চাই।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদারঃ** মাননীয় মন্ত্রী মহাশয় উত্তরে বলেছেন যে ব্যাঙ্কগুলি তাদের ডিসক্রিয়েশন ইউজ করে, অনেক কেস তারা অ্যাপ্রুভ করে না এবং এই নিয়ে জেলা স্তরে আলোচনা হয়। আমাদের জিজ্ঞাসা হচ্ছে এটা রেগুলার করার জন্য আপনি রাজ্য স্তরে ব্যাঙ্ক রিপ্রেজেনটেটিভ ডেকে যাতে এটা সুষ্ঠুভাবে হতে পারে, যারা নিডি তারা যাতে ডিপ্রাইভ না হয়, অধিকাংশ যাতে পেতে পারে এই রকম উদ্যোগ নেওয়ার কথা চিন্তা-ভাবনা করছেন কিনা, এই উদ্যোগ নিলে কখন নেবেন?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়াঃ** এই বিষয়ে রাজ্য স্তরে একাধিকবার মিটিং করেছি এবং সেই মিটিং-এর প্রস্তাবগুলি আমরা জেলা লেভেলে পাঠিয়েছি এবং সংশ্লিষ্ট ব্যাঙ্কগুলির কাছে পাঠিয়েছি। তারপরেও শেষ পর্যন্ত জেলায় বসে আলাদাভাবে আলাপ-আলোচনা করে চেষ্টা করতে হয় এবং এইভাবেই আমাদের এগোতে হচ্ছে। ব্যাঙ্ক যদি কোনও কেস ফিট না বলে

তাহলে তার বিরুদ্ধে কি অ্যাকশন নেওয়া যায় এটা এখনও আমার জানা নেই।

**শ্রী ভুপেন্দ্রনাথ শেঠ ঃ** ব্যাঙ্কের তরফ থেকে শুনেছি যে সমস্ত কেসগুলি স্পনসর্ড করে ব্যাঙ্কে পাঠানো হচ্ছে সেই সমস্ত কেসের মারজিন মানি এবং সাবসিডি আপনার ডিপার্টমেন্ট থেকে ঠিক ঠিক না দেওয়ার জন্য এই কেসগুলি ডিসবার্সড হচ্ছে না। এটা কি সত্য?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** এটা ঠিক নয়।

**শ্রী শচীন্দ্রনাথ হাজরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এস. সি এবং এস. টি-র যে কমিটি আছে এই কমিটি মুর্শিদাবাদে নির্দ্দিষ্টভাবে সাবসিডি এবং মারজিন মানি ব্যাঙ্ক পান না তার ব্যবস্থার জন্য কমিটি থেকে সুপারিশ রেখেছিল, এই ব্যাপারে কোনও ব্যবস্থা গ্রহণ করেছেন কি?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** নির্দ্দিষ্টভাবে জানালে নির্দ্দিষ্টভাবে উত্তর পেতে পারেন, এই মুহুর্তে আমি জানাতে পারছি না।

**শ্রী ত্রিলোচন দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, স্পেশ্যাল কমপোনেন্ট-এ যে সমস্ত লোন স্যাংশন করা হয়, ব্যাঙ্কে লোন ডিসবার্সমেন্ট করা হয় তখন তাদেরকে যে লোনের পোরসন দেওয়া হয় সাবসিডি এবং মারজিন মানি আটকে দেয় এই ব্যাপারে মন্ত্রী মহাশয় অবগত আছেন কিনা, সেই ব্যাপারে কোনও ব্যবস্থা নেওয়া হয়েছে কিনা।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** টোটাল লোনের কোনও অংশ আটকে নেওয়ার কথা নয়। আমাদের এস.পি.পি, আই.আর.ডি.পি, ফ্যামিলি ওরিয়েন্টেড ইকনমিক স্কীম আছে এইভাবে কোনও প্রকল্পে আন্ডার পেমেন্ট করার কথা নয়। কিন্তু কোনও কোনও জায়গায় এই ঘটনা ঘটেছে। আমার কাছে নির্দ্দিষ্ট নালিশ এসেছে, ব্যাঙ্কের কাছে দিয়েছি। কিছু কিছু ক্ষেত্রে সংশ্লিষ্ট কর্তৃপক্ষ ব্যবস্থা নেয়েছে। কিন্তু সাধারণভাবে সব জায়গায় এটা হচ্ছে এটা বলা যায় না।

### হাওড়া জেলার গৌরীগঙ্গা খালের মুখে স্লুইস গেট নির্মাণ

***৫৩৭।** (অনুমোদিত প্রশ্ন নং *২১৯৯।) **শ্রী রাজকুমার মণ্ডল ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

হাওড়া জেলার অন্তর্গত গৌরীগঙ্গা খালের মুখে স্লুইস গেট নির্মাণের কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**শ্রী দেবব্রত ভট্টাচার্য ঃ** গৌরীগঙ্গা খালের মুখে স্লুইস্ গেট নির্মাণের কাজ (বাজেট বরাদ্দ সাপেক্ষে) আগামী ১৯৯৩-৯৪ সালের আর্থিক বৎসরে শুরু করা যাইবে বলিয়া আশা করা যায়।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে, ঐ গৌরীগঙ্গা খালের স্লুইসটি করার জন্য কত টাকা মঞ্জুর হয়েছে এবং কতদিনের মধ্যে শেষ হবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়ঃ** মঞ্জুর হয়েছে ৫০ লক্ষ ২৩ হাজার টাকা এবং আগামী দু'বছরের মধ্যে শেষ করতে পারব বলে আশা করছি।

**রোপা ১৯৮১ ও ১৯৯০-এর অসঙ্গতি দূরীকরণে ব্যবস্থা গ্রহণ**

***৮৫৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৪৬।) **ডাঃ জয়নাল আবেদিন ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্য সরকারি কর্মচারিদের জন্য আর. ও. পি. এ. (রোপা) '৮১ ও আর. ও. পি. এ. (রোপা) '৯০-এর অসঙ্গতিগুলি দূর করার জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**ডঃ অসীমকুমার দাশগুপ্তঃ** ১৯৯০-এর রোপা রুল এর অসঙ্গতিগুলি দূর করার জন্য রাজ্য সরকার দুটি কমিটি (১) পে রিভিউ কমিটি (টেকনিক্যাল রিপেয়ার অ্যান্ড মেনটেনেন্স) যাহা কারিগরি কর্মচারিদের ক্ষেত্রে অসঙ্গতিগুলি দেখবেন এবং (২) পে-রিভিউ কমিটি যাঁরা অন্যান্য ক্ষেত্রে অসঙ্গতিগুলি দেখবেন, গঠন করেন।

১৯৮১ (রোপা) রুল-এর আরও কিছু অসঙ্গতি থাকলে সেগুলিও পে রিভিউ কমিটি দেখছেন। তাদের সুপারিশ অনুযায়ী রাজ্য সরকার প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করছেন।

**ডাঃ জয়নাল আবেদিনঃ** মাননীয় মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—'৮১ সাল, আর এটা তো '৯২ সাল, এই দীর্ঘ ১০ বছর ধরে হোয়াই

**ডঃ অসীমকুমার দাশগুপ্তঃ** আমি দুটো রোপা রুলের প্রসঙ্গে আসছি। ১৯৮১ সালের যেটার সেটার যে কমিটি স্থাপন করা হয়েছিল তাতে রথীন সেনগুপ্ত মহাশয় সভাপতি ছিলেন। তাঁরা যে রেকমেন্ডেশনগুলো করেন সেটা পরের যে বেতন কমিশন তার উপরে কিছু আছে। যেমন, ১৯৯০ সালের রোপা রুলের পরে যখন তখন আর এই দুটো অ্যানোমালি কমিটি না বলে রিভিউ কমিটি বলা হয়। আমার যতদুর মনে হচ্ছে '৯০ সাল নাগাদ এটা গঠিত হয়। তাঁরা '৮১ সালের যে রিপোর্ট ছিল এবং নতুন বেতন কমিশনের যে সুপারিশ তার উপরে ভিত্তি করে ২২৭টি সুপারিশ করেছেন। খুব সাধারণভাবে আমি বলছি, প্রায় দু'হাজারের বেশি কেস পাওয়া গিয়েছিল, তার থেকে আমাদের হিসাব ৭৫ ভাগ কাজ ওঁরা করে দিয়েছেন। তার ভিতরে ৪৪টি সুপারিশ কার্যকর করার অর্ডার বার করে দিয়েছি—অর্থাৎ ২০ শতাংশ। ১০৯টি সুপারিশে সিদ্ধান্ত নিয়ে খুব অগ্রগতি স্তরে আছে। আর ৭৪টি অপেক্ষাকৃত পরে পাওয়া যাবে, সেটি পরীক্ষাধীন আছে। এই হচ্ছে অবস্থা।

**ডাঃ জয়নাল আবেদিনঃ** আপনি অনুগ্রহ করে জানাবেন কি, ফিনান্সিয়াল ইমপ্লিকেশন হওয়ায় রেকমেন্ডেশনগুলো, আপনি যেগুলো অ্যাকসেপ্ট করেছেন, কিম্বা এই যে রেকমেন্ডেশন আছে—সবটা তো আপনি করেননি—এই ফিনান্সিয়াল ইমপ্লিকেশনকে যাতে করা যায়, এবং আরও যে অ্যানোমেলি স্টিল আছে সেগুলো সম্বন্ধে কি ভাবছেন?

[11-50 – 12-00 A.M.]

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আমরা এখনও পর্যন্ত যতটুকু এস্টিমেট করেছি তাতে দেখা গেছে যে ২২৭টি রেকমেনডেশন এসেছে এবং যতটা মাইন্ড অ্যাপ্লাই করেছি তাতে আমরা ১০ কোটি টাকা অতিক্রম করব না। আর যেটুকু ২০ শতাংশ আমরা দিয়েছি তাতে দুই থেকে আড়াইয়ের বেশি অতিক্রম করবে না।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, ১৯৯০ সালের রোপা রুলস্ অনুযায়ী বিভিন্ন কর্মচারিদের ক্ষেত্রে কিছু এরিয়ার ইনক্রিমেন্ট দেবার কথা বলা হয়েছিল। ১৯৯২ সালের ১৬ই মে ফিনান্স সেক্রেটারি একটি অর্ডার বার করেন তাতে বলা হয় যে বিভিন্ন স্তরের কর্মচারী অ্যাকোরর্ডিং টু রোপা রুলস্ তাদের এরিয়ার ইনক্রিমেন্ট ইত্যাদি দিয়ে দেওয়া হবে। কিন্তু সরকারের এমন অবস্থা যে ৩ দিন পরে ওই যে এরিয়ার ইনক্রিমেন্ট দেওয়া হবে বলে অ্যানাউন্স করা হয়েছিল সেই সার্কুলারটা উইথড্র করে নেওয়া হয়। আমার মন্ত্রী মহাশয়ের কাছে জিজ্ঞাসা যে, ১৯৯০ সালের রোপা রুলস্ অনুযায়ী এরিয়ার ইনক্রিমেন্ট দেওয়ার কথা বলা হয়েছিল সেটা ৩দিন পরেই উইথড্র করে দেওয়া হল কেন, সরকারের ভাঁড়ে কি কোনও টাকা নেই?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** কথাটি একেবারেই ১৯০ ডিগ্রি বিপরীত। ১৬ই মে তারিখের সার্কুলারের কপিতে ৬টি ক্ষেত্রে রিলেকসেশন দিয়ে ১৯শে মে তারিখে আরেকটি সার্কুলার বেরোয়। ওই সার্কুলারে যেটা বাকি ছিল সেটা বেরোয় এবং সর্বশেষ ২০শে মে তারিখে যে সার্কুলার দেওয়া হয়েছে তাতে বলা হয়েছে যে ১৬ তারিখের অর্ডারই বলবৎ থাকবে এবং প্রথম অর্ডারের সঙ্গে দ্বিতীয় অর্ডারের কোনও যোগ নেই। দ্বিতীয় সার্কুলার মূল অংশটা ছাড়া বাকি যেটা থাকছে তার উপরে অর্ডার হয়েছে এবং আরও জোরদার করা হয়েছে। সুতরাং ১৬ তারিখের সার্কুলারটা বলবৎ থাকছে এবং সেই অর্ডারটাই স্ট্যান্ড করছে। আর বাকি যে অংশটা আছে তার উপরে আবার অর্ডার হয়েছে। সুতরাং আপনাদের দুশ্চিন্তার কোনও কারণ নেই।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর প্রশ্নোত্তরে বললেন যে, ২২৭টি রেকমেনডেশন আপনার কাছে এসেছে এবং তার ২০ পারসেন্ট একজিকিউশন হয়েছে। আমার জিজ্ঞাসা এই সমস্ত সুপারিশগুলো কার্যকর করতে আপনার ডিপার্টমেন্ট বা কমিটির কতদিন লাগবে এবং এইসঙ্গে এটাও জিজ্ঞাসা যে, ফিনান্সিয়াল ইমপ্লিকেশন কিছু আছে কিনা এবং পসিটি অফ ফান্ডের জন্যই কি এই ইনক্রিমেন্ট দিতে পারছেন না?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** কত টাকা লাগবে তা আগেই বলেছি, আর পুনরোক্তি করছি না। এরজন্য অর্থ সংস্থানের কোনও সমস্যা নেই। সময়সীমা যেটা লেগেছে তার কারণ হচ্ছে যে কিছু অসঙ্গতি ছিল। ১৯৭০ সালে যে পে স্কেল ছিল তাতে ৩০০ থেকে ৬০০ টাকা পর্যন্ত করা ছিল। তারপরে দ্বিতীয়টাতে ইনিশিয়ালি ইনক্রিমেন্ট ৩৩০ টাকা থেকে ৬৬০ টাকা হয়েছিল। আমরা এসে এই পে স্কেলটিকে ভেঙ্গে ফেলি এবং এই ভেঙ্গে ফেলার ফলে কিছু অসঙ্গতি দেখা দেয়। এই দ্বিতীয় পে কমিশন রিভাইজড্ পে স্কেলে যে কিছু অসঙ্গতি

আছে সেটা খোলার জন্য আইনের পরামর্শ নেওয়া হয় এবং যত দ্রুত এটা রূপায়িত করতে পারা যায় তার চেষ্টা করছে।

## সুভাষ রচনাবলি

***৮৫৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১১৮৭।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

"সুভাষ রচনাবলি" প্রকাশের বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে কি না?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** এখনও পর্যন্ত নেই।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় উচ্চশিক্ষামন্ত্রী আপনি দয়া করে জানাবেন কি এই সভাতে প্রাক্তন উচ্চশিক্ষামন্ত্রী বলেছিলেন এটা বিবেচনাধীন আছে, আপনি কি এটাকে বিবেচনা করবেন?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** এখনও পর্যন্ত আমরা এই সম্পর্কে চিন্তাভাবনা করিনি। তবে যদি কখনও এই রকম দাবি ওঠে তাহলে নিশ্চয় আমরা চিন্তাভাবনা করব। তাছাড়া আপনারা জানেন যে এখানে নেতাজী ইন্সটিটিউট আছে তারা এই সম্পর্কে গবেষণা করছেন বিভিন্ন দিক নিয়ে। নেতাজীর বিভিন্ন যে সমস্ত দিক আছে সেইগুলিকে নিয়ে ভবিষ্যতে যদি কখনও এই রকম প্রয়োজন দেখা দেয় নিশ্চয় তখন আমরা এই সম্পর্কে চিন্তাভাবনা করব।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আমার প্রশ্নটা এই প্রশ্নের সঙ্গে রিলেটেড নয়, আপনি কি রবীন্দ্র রচনাবলির ব্যাপারে উদ্যোগ নেবেন, মাননীয় স্পিকার মহাশয়ের মাধ্যমে কিছু টাকা আমরা জমা দিয়ে দিয়েছি, এই ব্যাপারে আপনি যদি কিছু বলেন?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** এই সম্পর্কে নিশ্চয় আমি দেখব যাতে বাকি যে খন্ড কয়েকটি আছে সেটা সত্বর প্রকাশিত হয়। তবে আমি মাননীয় সদস্যর অবগতির জন্য জানাচ্ছি যে কমিটি করা হয়েছিল সেই কমিটির কাজ চূড়ান্ত হয়ে গেছে, ছাপাখানার যাতে কাজটা তাড়াতাড়ি হয় সেটাও আমি দেখব। আপনাদের মতো আমিও এটা চাইছি যাতে এটা তাড়াতাড়ি প্রকাশ করা যায়। আমি পরে মাননীয় সদস্যকে ব্যক্তিগতভাবে চিঠি দিয়ে এই ব্যাপারে জানাব কতটা কি উদ্যোগ গ্রহণ করা হয়েছে।

**শ্রী গৌতম রায়চৌধুরি ঃ** আমার এই প্রশ্নটিও এর সঙ্গে রিলেটেড প্রশ্ন নয়, যদি দয়া করে মাননীয় মন্ত্রী মহাশয় জানান কাজী নজরুল ইসলামের রচনাবলি প্রকাশ করার ব্যাপারে কোনও সিদ্ধান্ত গ্রহণ করেছেন কিনা?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** আমি মাননীয় সদস্যর অবগতির জন্য জানাচ্ছি আমরা এই সম্পর্কে এখনও কোনও চিন্তাভাবনা করিনি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রীর উত্তরে বুঝতে পারলাম না নেতাজী সুভাষচন্দ্র রচনাবলির ব্যাপারে যদি দাবি ওঠে তাহলে এটা ভেবে দেখতে হবে, মাননীয় মন্ত্রীকে জিজ্ঞাসা করতে

চাই নেতাজী সুভাষচন্দ্রের রচনাবলি রাজ্য সরকার ছাপাবেন এর জন্য কি আলাদা করে দাবি তুলে আন্দোলন করতে হবে? রবীন্দ্র রচনাবলির ব্যাপারে '৬১ সালে একবার উদ্যোগ নেওয়া হয়েছিল পরে আর একবার আপনাদের সরকারের আমলে উদ্যোগ নেওয়া হয়েছে, কিন্তু ছাপা হয়নি, রাজ্য সরকার কি এই ব্যাপারে কোনও উদ্যোগ নিচ্ছেন না? হোয়াট ইজ দি হেজিটেশন? নেতাজী সুভাষচন্দ্রের রচনাবলি ছাপার ব্যাপার অসুবিধা কি, কোনও কপিরাইটের কি অসুবিধা আছে? আপনার উচ্চ শিক্ষাদপ্তর থেকে ছাপাতে না পারলে বাংলা অ্যাকাডেমি থেকে ছাপাতে পারেন, এটা কি সেই রকম কমপ্রিহেনসিভ ব্যাপার যদি দাবি ওঠে তখন ভেবে দেখতে হবে? নেতাজী সুভাষচন্দ্র এমন লোক নয় যে তার জন্য আলাদা করে ভেবে দেখতে হবে!

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** আমরা এখুনি নেতাজী সুভাষচন্দ্রের রচনাবলি ছাপার কথা ভাবিনি। আমাদের এই হাউসের মাননীয় সদস্যরা যদি এটা মনে করেন যে সরকারের তরফ থেকে এটা ছাপা উচিত তাহলে নিশ্চয় আমরা বিচার বিবেচনা করব। সৌগতবাবু অনেক ব্যাপারেই আন্দোলন করার জন্য রাস্তায় নামেন এর জন্য কোনও আন্দোলন করার দরকার নেই। তাই আমি বলছি, হাউস যদি মনে করেন তাহলে নিশ্চয় বিচার বিবেচনা করব।

## Held over Starred Questions

## (To which written answers were laid on the Table)

### ডি. ভি. সি-র সেচ ব্যবস্থার উন্নতিকরণ

***৬০৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪২৮।) **শ্রী কালীপ্রসাদ বিশ্বাস ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

ডি. ভি. সি-র সেচ ব্যবস্থাকে আরও উন্নত ও প্রসারিত করার জন্য রাজ্য সরকারের কোনও পরিকল্পনা আছে কি?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

আছে। উক্ত পরিকল্পনাটি গ্রহণ 'মডার্নাইজেশন অফ্ ডি. ভি. সি সিস্টেম' পরিকল্পনাটি এখন পরীক্ষা-নিরীক্ষা পর্যায়ে আছে।

### ইঁট-ভাটায় কয়লা সঙ্কট

***৮৫৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১৯৭৯।) **ডাঃ মানস ভুঁইয়া এবং ডাঃ জয়নাল আবেদিন ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের ইঁট-ভাটাগুলিতে কয়লা সঙ্কট দুর করার জন্য রাজ্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন;

(খ) প্রতি বছর রাজ্যের ইঁট-ভাটাগুলির জন্য কত মেট্রিক টন কয়লার প্রয়োজন ;

(গ) তাপবিদ্যুৎ কেন্দ্রগুলির ছাই ইঁট-ভাটাগুলিকে সরবরাহ না করার কারণ কি ; এবং

(ঘ) রাজ্যের পতিত জমি ইঁটশিল্পে ব্যবহারের জন্য রাজ্য সরকারের কোনও পরিকল্পনা আছে কি না?

**কুটির ও ক্ষুদ্রশিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) কুটির ও ক্ষুদ্রশিল্পাধিকারের সঙ্গে রেজিস্ট্রিকৃত ইঁট-ভাটাগুলি যাতে সরাসরি কোল ইন্ডিয়ার কাছ থেকে নির্দিষ্ট ফর্মে দরখাস্ত করে কয়লা পেতে পারে এর জন্য কোল ইন্ডিয়া কর্তৃপক্ষের সাথে আলোচনার মাধ্যমে সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে। উক্ত সিদ্ধান্ত অনুযায়ী এই রাজ্যের মোট ৪৬১টি রেজিস্ট্রিকৃত ইঁট-ভাটাকে কোল ইন্ডিয়া প্রতি বছর উর্ধ্বতম ৩০০ মেট্রিক টন কয়লা সরবরাহ করেন।

(গ) যদি কোনও ইঁট-ভাটা বিদ্যুতের ছাই ইঁট তৈরির ব্যাপারে চান তবে তাঁদের দেওয়া হয়ে থাকে।

(ঘ) নেই।

**মাদক দ্রব্যের অবাধ লাইসেন্স প্রদান**

***৮৫৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৮৭।) **শ্রী মনোহর তিরকি ঃ** আবগারি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে মাদক দ্রব্যের অবাধ লাইসেন্স প্রদানের ফলে রেকর্ড পরিমাণ রাজস্ব সংগৃহীত হচ্ছে ; এবং

(খ) সত্যি হলে, ১৯৯০-৯১ এবং ১৯৯১-৯২ (৩১ জানুয়ারি '৯২ পর্যন্ত) আর্থিক বছরে ঐ বাবদে সংগৃহীত অর্থের পরিমাণ কত?

**আবগারি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ইহা সত্য যে রাজ্যে রেকর্ড পরিমাণে আবগারি খাতে রাজস্ব সংগৃহীত হচ্ছে কিন্তু এর সঙ্গে অবাধ লাইসেন্স প্রদানের কোনও সম্পর্ক নেই। ১৯৮৮-৮৯ সাল থেকে ১৯৯০-৯১ সাল পর্যন্ত রাজ্যে কোনও নূতন লাইসেন্স দেওয়া হয়নি।

(খ) আবগারি রাজস্ব বাবদ সংগৃহীত অর্থের পরিমাণ হল—

১৯৯০-৯১ সালে ১৬৩.৭৬ কোটি টাকা।

১৯৯১-৯২ সালে (৩১শে জানুয়ারি পর্যন্ত) ১৪৭.৮১ কোটি টাকা।

**নদীয়া জেলার প্রাথমিক শিক্ষকদের বকেয়া পাওনা প্রদান**

***৮৫৯।** (অনুমোদিত প্রশ্ন নং *২৫৮৭।) **শ্রী শিবদাস মুখার্জি ঃ** শিক্ষা (প্রাথমিক ও

মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১-৪-১৯৮৯ তারিখ থেকে ৩১-৭-১৯৯০ তারিখ পর্যন্ত নদীয়া জেলার প্রাথমিক বিদ্যালয়ের শিক্ষকদের বকেয়া পাওনা না পাওয়ার কারণ কি ;

(খ) ১-১-১৯৮৮ তারিখ থেকে ৩১-৩-১৯৮৯ তারিখ পর্যন্ত উক্ত বকেয়া টাকা প্রভিডেন্ট ফান্ড-এ জমা পড়েছে কি না ; এবং

(গ) 'খ' প্রশ্নের উত্তর 'না' হলে, তার কারণ কি?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আর্থিক ঘাটতি

(খ) না

(গ) আর্থিক ঘাটতি

**তফসিলি জাতি ও আদিবাসী ছাত্র-ছাত্রীদের জন্য নূতন ছাত্রাবাস নির্মাণ**

*৮৬০। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৭৭।) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯১-৯২ আর্থিক বছরে পশ্চিমবাংলায় তফসিলি জাতি ও আদিবাসী ছাত্র-ছাত্রীদের জন্য নূতন ছাত্রাবাস গড়ার কোনও পরিকল্পনা ছিল কি না ; এবং

(খ) থাকলে, কোনও কোনও জেলায়?

**তফসিলি জাতি ও ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

নদীয়া, জলপাইগুড়ি, মেদিনীপুর, পুরুলিয়া, হাওড়া, উঃ ২৪ পরগনা, মুর্শিদাবাদ, পঃ দিনাজপুর, দার্জিলিং, মালদা।

**গাইঘাটা এলাকার সমস্ত কৃষি জমিকে সেচভুক্ত করার পরিকল্পনা**

*৮৬১। (অনুমোদিত প্রশ্ন নং *৫২১।) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তর ২৪-পরগনা জেলার গাইঘাটা এলাকার সমস্ত কৃষি জমিকে সেচভুক্ত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ এটা বাস্তবায়িত করা সম্ভব হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পরিপূর্ণভাবে নিকাশি খাল সেচভুক্ত করার কোনও পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**পণ্য চলাচলের উপর কর চালু করার প্রস্তাব**

***৮৬২।** (অনুমোদিত প্রশ্ন নং *৬১৫।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পণ্য চলাচলের উপর কর চালু করার ব্যাপারে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে কোনও প্রস্তাব দিয়েছেন কি না; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তরে 'হ্যাঁ' হলে, বিষয়টি বর্তমানে কি অবস্থায় আছে?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) চালানি কর (consignment Tax) চালু করার ব্যাপারে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে প্রস্তাব দিয়েছেন।

(খ) উক্ত কর আরোপের বিষয়টি কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন আছে।

**১৯৯১-৯২ আর্থিক বছরে প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষা দপ্তরের জন্য বরাদ্দকৃত অর্থের মধ্যে প্রাপ্ত অর্থ**

***৮৬৩।** (অনুমোদিত প্রশ্ন নং *২৭৪৪।) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯১-৯২ আর্থিক বছরে প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষাখাতে যে ব্যয়-বরাদ্দ ধার্য হয়েছিল তন্মধ্যে সরকার কত টাকা উক্ত দপ্তরের জন্য দিয়েছিলেন?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯১-৯২ আর্থিক বৎসরে প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষা খাতে ১২০৫ কোটি ৬১ লক্ষ ১৫ হাজার টাকার ব্যয়-বরাদ্দ ধার্য হয়েছিল, তন্মধ্যে সরকার শিক্ষা দপ্তরকে ১১১৯ কোটি ৯০ লক্ষ ৩৪ হাজার টাকা দিয়েছিলেন এবং তা ব্যয় করা হয়েছে। এই ব্যয়ের হিসাবে দার্জিলিং গোর্খা হিল কাউন্সিলের ব্যয় করা হয় নাই।

**রাজ্যে অ-অনুমোদিত মদ, বিড়ি ইত্যাদির দোকান**

***৮৬৪।** (অনুমোদিত প্রশ্ন নং *২২৯৯।) **শ্রী মৃণালকান্তি রায় ঃ** আবগারি বিভাগের

ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯১-৯২ আর্থিক বছরে রাজ্যে কতগুলি অ-অনুমোদিত (১) মদ, (২) বিড়ি, (৩) গাঁজা ও (৪) আফিং-এর দোকান আছে ; এবং

(খ) উক্ত দোকানদারদের বিরুদ্ধে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**আবগারি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

## সুন্দরবন অঞ্চলে ভাঙন রোধে মাস্টার প্ল্যান

***৮৬৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৬১।) **শ্রী আব্দুল মান্নান ঃ** গত ১৪ই আগস্ট, ১৯৯১ তারিখের তারকিত প্রশ্ন নং *৩৪৮ (অনুমোদিত প্রশ্ন নং *১১৭১)-এর উত্তর উল্লেখপূর্বক সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

সুন্দরবনের বিভিন্ন অঞ্চলে ভাঙন প্রতিরোধের জন্য "মাস্টার প্ল্যান" তৈরির বিষয়টি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) যে অর্থে মাস্টার প্ল্যান কথাটি ব্যবহার হয় সেই অর্থে একটি মাত্র সামগ্রিক মাস্টার প্ল্যানের মাধ্যমে সুন্দরবনের সমগ্র অঞ্চলের ভাঙন প্রতিরোধের কোনও পরিকল্পনা করার বিষয় এই বিভাগের জানা নেই।

## ভি. ডি. ও. পার্লার থেকে আদায়ীকৃত প্রমোদ কর

***৮৬৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৭৭৭।) **ডাঃ দীপক চন্দ ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯০-৯১ এবং ১৯৯১-৯২ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত ভি. ডি. ও. পার্লার বা প্রদর্শন থেকে প্রমোদ কর এবং লাইসেন্স ফি বাবদ কত টাকা আদায় করা হয়েছে?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

| | ১৯৯০-৯১ | ১৯৯১-৯২ (৩১.০১.৯২ পর্যন্ত) |
|---|---|---|
| প্রমোদকর ঃ | | |
| | ১,৭৮,৫৭,০৩৯.৯৯ টাঃ | ২,০১,২৬,৫৯৪.১৬ টাঃ |

লাইসেন্স ফি ঃ

৩১,৪৪১.০০ টাঃ　　　　　　　　　　　　৩০,৭৪৩.০০ টাঃ

**পিয়ালী নদীর ক্লোজারের জল চাষের কাজে ব্যবহার**

***৮৬৭।** (অনুমোদিত প্রশ্ন নং *২৬৮৭।) **শ্রী প্রবোধ পুরকাইত ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মগরাহাট ড্রেনেজ ডিভিসনের অধীন পিয়ালী নদীর ক্লোজারের জল চাষের কাজে ব্যবহারের জন্য কোনও সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে ; এবং

(খ) সত্যি হলে, ১৯৯১-৯২ আর্থিক বছরে কত একর জমিতে উক্ত ক্লোজারের জল ছাড়া হয়েছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মূল পরিকল্পনা (ইস্ট মগরাহাট ড্রেনেজ স্কীম) অনুযায়ী পিয়ালী নদীর কেলাজারের উপরিভাগের জল চাষের কার্যে ব্যবহারের প্রস্তাব থাকিলেও—তাহা কার্যত আজও রূপায়িত হয় নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**১৯৯১ সালের উচ্চমাধ্যমিক পরীক্ষার ফল প্রকাশের রিভিউ-এর জন্য আবেদনকারীর সংখ্যা**

***৮৬৮।** (অনুমোদিত প্রশ্ন নং *২৮৯৮।) **শ্রীমতী সন্ধ্যা চট্টোপাধ্যায় ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯১ সালের উচ্চমাধ্যমিক পরীক্ষার ফল প্রকাশের পর কতজন ছাত্রছাত্রী বিভিন্ন বিষয়ে রিভিউ-এর জন্য আবেদন করেছিলেন ;

(খ) তন্মধ্যে, কতজন ছাত্রছাত্রীর রিভিউ-এর ফল প্রকাশের হয়েছে ; এবং

(গ) যাদের ফল এখনও পর্যন্ত প্রকাশিত হয়নি, তাদের ফল কবে নাগাদ প্রকাশিত হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সংসদে রিভিউ-এর ব্যবস্থা নেই। ৩০,৫২৮জন ছাত্রছাত্রী স্কুটিনির জন্য আবেদন করেছিলেন ;

(খ) ৩০,৫২৮ জন ছাত্রছাত্রীরই স্কুটিনির ফল প্রকাশিত হয়েছে।

(গ) প্রশ্ন ওঠে না।

**১৯৮৯-৯০ আর্থিক বছর থেকে ১৯৯১-৯২ আর্থিক বছর পর্যন্ত বিক্রয় কর এবং আবগারি শুল্ক বাবদ আয়**

*৮৬৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৮১১।) **শ্রী সুব্রত মুখার্জি ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৮৯-৯০, ১৯৯০-৯১ ও ১৯৯১-৯২ (জানুয়ারি '৯২ পর্যন্ত) আর্থিক বছরগুলিতে বিক্রয় কর এবং আবগারি শুল্ক বাবদ কত টাকা আদায় হয়েছে?

**অর্থ-বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

উক্ত বছরগুলিতে আদায়ের পরিমাণ ছিল নিম্নরূপ ঃ—

(কোটি টাকার হিসাবে)

| আর্থিক বছর | বিক্রয় কর | আবগারী শুল্ক |
|---|---|---|
| ১৯৮৯-৯০ | ১০৬৭.৬৪ | ১৪৩.৬১ |
| ১৯৯০-৯১ | ১২২৬.৬০ | ১৬৪.২১ |
| ১৯৯১-৯২ | ১০০৪.৬৪ | ১৪৭.৮১ |

(জানুয়ারি ১৯৯২ পর্যন্ত)

**কোল সম্প্রদায়কে আদিবাসী তালিকাভুক্ত করার পরিকল্পনা**

*৮৭০। (অনুমোদিত প্রশ্ন নং *২৯২৯।) **শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে 'কোল সম্প্রদায় আদিবাসী তালিকাভুক্ত নয় ; এবং

(খ) সত্যি হলে, উক্ত সম্প্রদায়কে আদিবাসী তালিকাভুক্ত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

পশ্চিমবঙ্গে কোল সম্প্রদায় আদিবাসী তালিকাভুক্ত নয়।

এইরূপ কোনও পরিকল্পনা নাই।

## বেতন কাঠামো পুনর্গঠন

***৮৭১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৯৬৭।) **শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায়ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

সরকারি কর্মচারিদের প্রয়োজনভিত্তিক ন্যুনতম বেতন ও সমকাজে সমবেতনের নীতির ভিত্তিতে বেতন কাঠামো পুনর্গঠন করার জন্য সরকার ১৯৯১-৯২ সালের আর্থিক বছরে কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**অর্থ-বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

সরকারি কর্মচারিদের প্রয়োজন ভিত্তিক ন্যুনতম বেতন ও সমকাজে সমবেতন নির্দ্ধারণের ক্ষেত্রে রাজ্য সরকার ৩য় বেতন কমিশনের সুপারিশ অনুযায়ী ১৯৯০ সালে সংশোধিত বেতনক্রম ১৯৮৫ সালের ১লা জানুয়ারি থেকে চালু করেন। এ ব্যাপারে ১৯৯১-৯২ আর্থিক বছরে পৃথকভাবে কোনও ব্যবস্থা গ্রহণের প্রশ্ন ওঠে না।

## নিবন্ধভুক্ত ক্ষুদ্র শিল্প ইউনিট

***৮৭২।** (অনুমোদিত প্রশ্ন নং *২৯৫৯।) **শ্রী আবু আয়েস মণ্ডলঃ** কুটির ও ক্ষুদ্র শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯২ সালের ৩১শে মার্চ পর্যন্ত রাজ্যে নিবন্ধভুক্ত ক্ষুদ্র শিল্প ইউনিটের সংখ্যা কত?

**ক্ষুদ্র ও কুটীর শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৯২ সালের ৩১শে মার্চ পর্যন্ত রাজ্যে নিবন্ধভুক্ত ক্ষুদ্র শিল্প ইউনিটের আনুমানিক সংখ্যা ৩,৯৪,৪৭৫টি। ১৯৯১ সালের ৩১শে মার্চ পর্যন্ত রাজ্য নিবন্ধভুক্ত ক্ষুদ্র শিল্প ইউনিটের স্থায়ী সিডো সংখ্যা ১,৩৮,২৮৩টি। এ ছাড়া ফাইনাল নন-সিডো ইউনিটের সংখ্যা ১৬,৯২৩টি।

## শালবনীতে ট্যাকশাল নির্মাণ

***৮৭৩।** (অনুমোদিত প্রশ্ন নং *২৪১৪।) **শ্রী সুন্দর হাজরাঃ** গত ৭ই আগস্ট, ১৯৯১ তারিখের তারকিত প্রশ্ন নং ১৬৭ (অনুমোদিত প্রশ্ন নং *১০১৪)-এর উত্তর উল্লেখপূর্বক অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক উত্তর দেবেন কি—

মেদিনীপুর জেলার শালবনীতে ট্যাকশাল নির্মাণের কাজ বর্তমানে কোন পর্যায়ে আছে?

**অর্থ-বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

রিজার্ভ ব্যাঙ্ক অফ ইন্ডিয়া আনুমানিক ৩০০ কোটি টাকা ব্যয়ে এই প্রকল্পটি রূপায়িত করছেন। প্রথম পর্যায়ে একটি ট্রেনিং সেন্টার ও তৎসংলগ্ন একটি ছোট প্রেস চালু করা হবে। দ্বিতীয় পর্যায়ে প্রধান টাকশালটি নির্মিত হবে।

প্রকল্পটির কাজ ১৯৯০ সালের এপ্রিল মাসে আরম্ভ হয়েছে। প্রথম পর্যায়ে কাজ ১৯৯৩ সালের ডিসেম্বর মাসের মধ্যে ও দ্বিতীয় পর্যায়ের কাজ ১৯৯৫ সালের ডিসেম্বর মাসের মধ্যে শেষ হবে বলে আশা করা যায়।

**বোরো চাষের জন্য জল সরবরাহ**

*৮৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *১২১৯।) **শ্রী আবদুল মান্নান ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯২-৯৩ সালে রাজ্যের বৃহৎ জলাধারগুলি যথাক্রমে কংসাবতী, দামোদর প্রভৃতি জলাধারগুলি থেকে বোরো চাষের মরশুমে কত পরিমাণ জমিতে জল সরবরাহ করা হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বর্ষাকালীন বৃষ্টিপাতের উপর নির্ভরশীল উল্লিখিত জলাধারগুলি হইতে খরিফ ও রবি মরশুমে প্রয়োজনীয় সেচের জল জমিতে ব্যবহার করার পর, যদি উদ্বৃত্ত জল থাকে তবে তাহাই বোরো চাষের মরশুমে জমিতে সরবরাহ করা হইয়া থাকে।

সেই কারণে ১৯৯২-৯৩ সালের রোরো মরশুমে কত পরিমাণ জমিতে জল সরবরাহ করা হইবে তাহা এখনই অর্থাৎ বর্ষার প্রারম্ভে বলা সম্ভব নয়।

**মেদিনীপুর জেলায় শিলাবতী গ্রামীণ ব্যাঙ্ক গঠনের পরিকল্পনা**

*৮৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৪১১।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মেদিনীপুর জেলায় শিলাবতী গ্রামীণ ব্যাঙ্ক গঠনের কোনও পরিকল্পনা সরকারের আছে ; এবং

(খ) সত্যি হলে, বর্তমানে কি অবস্থায় আছে?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) শিলাবতী গ্রামীণ ব্যাঙ্কের কোনও প্রস্তাব জানা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**ক্ষুদ্র ও মাঝারি শিল্পোদ্যোগীদের ব্যাঙ্ক ঋণের পরিমাণ বৃদ্ধি**

*৮৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৪৭।) **ডাঃ জয়নাল আবেদিন ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে ক্ষুদ্র ও মাঝারি শিল্পের উদ্যোগীদের ব্যাঙ্ক ঋণের পরিমাণ বৃদ্ধি করার জন্য রাজ্য সরকার রিজার্ভ ব্যাঙ্কের কাছে কোনও প্রস্তাব দিয়েছেন কি ; এবং

(খ) উক্ত ব্যাপারে উদ্যোগীদের ঋণের সুদের হার কমানোর জন্য রাজ্য সরকার কোনও প্রস্তাব রিজার্ভ ব্যাঙ্কে দিয়েছেন কি না?

**কুটীর ও ক্ষুদ্রায়তন শিল্পের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এবং (খ) এই ধরনের প্রস্তাব রিজার্ভ ব্যাঙ্কে পাঠানোর রীতি নেই। তবে ক্ষুদ্র ও মাঝারি উদ্যোগে ব্যাঙ্ক ঋণ সম্পর্কে সময়ে সময়ে পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে বিভিন্ন স্তরে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করা হয়েছে।

### শিক্ষকদের প্রাইভেট টিউশন বন্ধ করার পরিকল্পনা

***৮৭৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৬২৬।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) শিক্ষকদের প্রাইভেট টিউশন বন্ধ করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, উক্ত বিষয়ে কি কি পদক্ষেপ গ্রহণ করা হয়েছে?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিষয়টি সরকারের সক্রিয় বিবেচনাধীন আছে।

(খ) প্রশ্ন ওঠে না।

### কলেজ শিক্ষকপদ পূরণ

***৮৭৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১২১৭।) **শ্রী আবদুল মান্নান ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯১-৯২ (জানুয়ারি '৯২ পর্যন্ত) আর্থিক বছরে রাজ্যে কলেজ শিক্ষকপদগুলি পূরণ না হওয়ার কারণ কি?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

সরকারি এবং বে-সরকারি কলেজে শিক্ষক পদগুলি পূরণের কাজ ধারাবাহিকভাবে চললেও কিছুক্ষেত্রে হাইকোর্টের নিষেধাজ্ঞা মনোনীত প্রার্থীদের কাজে যোগ্য না দেওয়া এবং প্যানেল নিঃশেষণ ইত্যাদি কারণের জন্যে সমস্ত শূণ্য পদগুলি আলোচ্য সময়ের মধ্যে পূরণ করা যায় নাই।

**চলচ্চিত্র প্রদর্শন বাবদ আদায়ীকৃত প্রমোদ কর**

***৮৭৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৭৮০।) **ডাঃ দীপক চন্দ ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৯-৯০, ১৯৯০-৯১ এবং ১৯৯১-৯২ আর্থিক বছরের (৩১.১.৯২ পর্যন্ত) রাজ্যে চলচ্চিত্র প্রদর্শন বাবদ প্রমোদ কর আদায়ের পরিমাণ কত ; এবং

(খ) উক্ত সময়ের মধ্যে প্রমোদকর বাবদ অনাদায়ি অর্থের পরিমাণ কত?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৯-৯০ : ৩২,৬৩,৪১,৮৩০.৭১ টাকা

১৯৯০-৯১ : ৩৩,৯৮,৫০,৬২৫.১০ টাকা

১৯৯১-৯২ : ২৮,৬৫,৯৮,৬১৪.৬৭ টাকা

(খ) ৪,৭২,৩৫,৭২৬.৬৭ টাকা

**পাঠ্যবই ও শিক্ষা সংক্রান্ত সরঞ্জামে সরকারি ভর্তুকী**

***৮৮০।** (অনুমোদিত প্রশ্ন নং *২০৬৫।) **ডাঃ মানস ভূঁইয়া ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সরকার কর্তৃক পাঠ্যবই ও শিক্ষা সংক্রান্ত সরঞ্জামে ভরতুকি দেওয়া হয় না;

(খ) সত্যি হলে, কারণ কি ; এবং

(গ) অষ্টম যোজনাতে পাঠ্যবই ও শিক্ষা সংক্রান্ত সরঞ্জামে ভরতুকি দেবার কোনও পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন কি না?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে প্রথম থেকে পঞ্চম শ্রেণী পর্যন্ত সমস্ত বই এবং ষষ্ঠ শ্রেণীর গণিত বই বিনামূল্যে ছাত্রছাত্রীদের সরবরাহ করা হয়ে থাকে ভরতুকির প্রশ্ন নেই। শিক্ষা সংক্রান্ত সরঞ্জাম কেনার জন্য প্রাথমিক বিদ্যালয়ে আর্থিক মঞ্জুরি আছে এবং মাধ্যমিক বিদ্যালয়ে নির্দিষ্ট ফি আদায়ের মঞ্জুরি আছে।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) না।

## হুগলি জেলায় সেচ বিভাগের জন্য বরাদ্দকৃত অর্থ

***৮৮১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭২৫।) **শিবপ্রসাদ মালিক ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯১-৯২ আর্থিক বৎসরে হুগলি জেলায় সেচ বিভাগের জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত ছিল;

(খ) উক্ত বরাদ্দকৃত অর্থের মধ্যে সম্পূর্ণ অর্থ কেন্দ্রের নিকট হতে পাওয়া গেছে কি না; এবং

(গ) ৩১শে মার্চ, ১৯৯২ পর্যন্ত কত পরিমাণ অর্থের কাজ করা সম্ভব হয়েছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

| ১ (ক) | উন্নয়নমূলক কাজ | কর্মচারিদের বেতন ভাতা ইত্যাদি |
|---|---|---|
| পরিকল্পনাখাতে | - ২৯০.০০ | ১৪.১০ লক্ষ |
| পরিকল্পনাবহির্ভূত | - ১৭২.০০ | ৪২.০০ |
| মোট | - ৬৬২.০০ | ৫৬.১০ |

(খ) জানা নেই।

(গ) উন্নয়নমূলক কাজ

| | |
|---|---|
| পরিকল্পনাখাতে | - ২০৫.৮৮ লক্ষ |
| পরিকল্পনাবর্হির্ভূত | - ১১৯.৮২ লক্ষ |
| মোট | - ৩২৫.৭০ |

## পুরুলিয়া জেলায় কুটির শিল্প স্থাপন

***৮৮২।** (অনুমোদিত প্রশ্ন নং *২৪৩১।) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯১-৯২ আর্থিক বছরে পুরুলিয়া জেলায় কোনও কুটির শিল্প স্থাপনের জন্য সরকারের কোনও পরিকল্পনা ছিল কি না ; এবং

(খ) থাকলে, উক্ত শিল্প কোন কোন ব্লকের অন্তর্গত?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এবং (খ) — অন্যান্য জেলার মত পুরুলিয়া জেলাতেও কুটির ও ক্ষুদ্র শিল্প গড়ে তোলার পরিকল্পনা এই দপ্তরের আছে। সেই মত কয়েকটি কুটির ও ক্ষুদ্র শিল্প গড়ে উঠেছে।

## Unstarred Questions

## (To which written answers were laid on the Table)

## The growth in the number of Co-operative Societies

251. (Admitted Question No.221) **Dr. Tarun Adhikary** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Co-operation Department be pleased to state—

the growth in the number of Co-operative Societies, Membership of such Societies and the working capital of such Societies in West Bengal compared to the corresponding growth at All India Level during the period from 1980-81 to 1989-90?

**Minister-in-charge of the Co-operative Department :** The requisite figures are given below. However, exact all India figures in respect of year 1989-90 is not readily available.

| Year | Total No. of Societies (Figures in Thousand) | | Membership (Figures in Lakhs) | | Working Capital (Rs. in Crores) | |
|---|---|---|---|---|---|---|
| | West Bengal | India | West Bengal | India | West Bengal | India |
| 1. 1980-81 | 21 | 326 | 55 | 1,176 | 874 | 25,119 |
| 2. 1981-82 | 21 | 323 | 58 | 1,256 | 991 | 29,212 |
| 3. 1982-83 | 22 | 340 | 59 | 1,302 | 1,073 | 33,550 |
| 4. 1983-84 | 22 | 345 | 61 | 1,369 | 1,074 | 37,376 |
| 5. 1984-85 | 22 | 315 | 61 | 1,410 | 1,237 | 37,769 |
| 6. 1985-86 | 22 | 321 | 61 | 1,420 | 1,355 | 41,548 |
| 7. 1986-87 | 23 | 342 | 61 | 1,465 | 1,645 | 47,551 |
| 8. 1987-88 | 23 | 348 | 62 | 1,504 | 1,755 | 53,880 |
| 9. 1988-89 | 24 | 350 | 64 | 1,600 | 1,809 | 62,500 |

| | | | | | | |
|---|---|---|---|---|---|---|
| 10. 1989-90 | 24 | Not yet published by NABARD (Exact figure is not available) | 64 | Not yet published by NABARD (Exact figure is not available) | 1,816 | Not yet published by NABARD (Exact figure is not available) |

## পশ্চিমবঙ্গ ল'ক্লার্ক অ্যাশোসিয়েশনের স্বীকৃতি

**২৫২।** (অনুমোদিত প্রশ্ন নং ৩৫২।) **শ্রী তপন হোড়ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, পশ্চিমবঙ্গ ল'ক্লার্ক অ্যাশোসিয়েশন এখনও সরকারি স্বীকৃতি পায়নি এবং ;

(খ) সত্যি হলে, সরকারি স্বীকৃতি না পাওয়ার কারণ কি?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়ঃ** (ক) ল'ক্লার্কস্‌রা সরকারি কর্মচারী নন। সুতরাং বিশেষ কোনও সংগঠনকে স্বীকৃতি দেওয়ার প্রশ্ন আসে না। প্রয়োজন মনে করলে যে কোনও সংগঠনের প্রতিনিধিরা সরকারি দপ্তরে যোগাযোগ করতে পারেন এবং সরকারও উপযুক্ত মনে করলে ঐ প্রতিনিধিদের সঙ্গে আলোচনায় বসতে পারেন। তবে যে কোনও সংগঠন ইচ্ছা করলে সোসাইটি অফ রেজিস্ট্রেশন অ্যাক্ট অনুযায়ী নিজেদের সমিতি রেজিস্ট্রেশন করতে পারেন। বিষয়টি শিল্প ও বাণিজ্য দপ্তরের অন্তর্ভুক্ত।

(খ) বিচার বিভাগের কিছু করার নেই।

## প্রতিবন্ধীর চাকুরি

**২৫৩।** (অনুমোদিত প্রশ্ন নং ৬৮৫।) **শ্রী আবদুল মান্নান ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১লা জানুয়ারি ১৯৮২ থেকে ৩১শে ডিসেম্বর, ১৯৯১ পর্যন্ত কতজন প্রতিবন্ধীকে চাকুরিতে নিয়োগ করা হয়েছে ;

(খ) কতজন প্রতিবন্ধীকে (১) সরকারি, (২) আধা সরকারি ও (৩) সরকার পরিচালিত সংস্থাগুলিতে নিয়োগ করা হয়েছে ; এবং

(গ) ঐ প্রতিবন্ধীদের মধ্যে (১) পুরুষ ও (২) মহিলার সংখ্যা কত?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়ঃ** (ক) উক্ত সময়ের মধ্যে ১৬৫২ জন প্রতিবন্ধী কর্মবিনিয়োগ কেন্দ্রের মাধ্যমে চাকুরি পেয়েছেন।

(খ) ১৯৮২ সাল থেকে ১৯৮৬ সাল পর্যন্ত সংস্থাভিত্তিক তথ্য এই মুহূর্তে সংগৃহীত না থাকায় ১৯৮৭ সাল থেকে ১৯৯১ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত সংস্থা অনুযায়ী বিভাজন নিম্নরূপ ঃ

| | | |
|---|---|---|
| (১) কেন্দ্রীয় সরকারি দপ্তর | .. | ২৮৮ |
| (২) আধা (কেন্দ্রীয়) সরকারি দপ্তর ও সংস্থা | .. | ১০২ |
| (৩) রাজ্য সরকারি দপ্তর | .. | ৩৯১ |
| (৪) আধা (রাজ্য) সরকারি দপ্তর | .. | ৩৫ |
| (৫) স্বশাসিত সংস্থা | .. | ১২ |
| মোট ঃ | .. | ৮২৮ |

(গ) জানা নেই।

**আদিবাসী উপ-পরিকল্পনায় বাঁকুড়া জেলায় স্থাপিত নদী জলোত্তোলন প্রকল্প**

২৫৪। (অনুমোদিত প্রশ্ন নং ৮৩৮।) **শ্রীমতী আরতি হেমব্রম ঃ** কৃষি (ক্ষুদ্রসেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ৩১শে জানুয়ারি ১৯৯২ পর্যন্ত বাঁকুড়া জেলায় আদিবাসী উপ-পরিকল্পনায় স্থাপিত নদী জল উত্তোলন প্রকল্পের সংখ্যা কত ;

(খ) তার মধ্যে সচল প্রকল্পের সংখ্যা কত ; এবং

(গ) সচল প্রকল্পগুলির মধ্যে বিদ্যুৎচালিত প্রকল্পের সংখ্যা কত?

**কৃষি (ক্ষুদ্রসেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) আদিবাসী উপ-পরিকল্পনায় বাঁকুড়া জেলায় স্থাপিত নদীর জল উত্তোলন প্রকল্পের সংখ্যা ১৪।

(খ) তার মধ্যে সচল প্রকল্পের সংখ্যা ১২।

(গ) সচল প্রকল্পগুলির মধ্যে একটিও বিদ্যুতায়িত হয়নি।

২৫৫। (অনুমোদিত প্রশ্ন নং ৮৪৫।) **শ্রীমতী আরতি হেমব্রম ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলার ঝিলিমিলি হতে বক্সী পর্যন্ত রাস্তাটিকে আদিবাসী উপ-পরিকল্পনায় অন্তর্ভুক্ত করার কোনও প্রস্তাব রাজ্য সরকারের নিকট এসেছে কি না; এবং

(খ) এসে থাকলে কতদিনে উক্ত পরিকল্পনাটি বাস্তবে রূপায়িত হবে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রীরামপুর মহকুমায় আদিবাসী ও তফসিলি সম্প্রদায়ের জাতিগত সার্টিফিকেট**

২৫৬। (অনুমোদিত প্রশ্ন নং ৮৫১।) **শ্রী আবদুল মান্নান ঃ** তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কর্মীর অভাবে হুগলি জেলার শ্রীরামপুর মহকুমায় আদিবাসী ও তফসিলি সম্প্রদায়ের লোকেরা তাদের জাতিগত সার্টিফিকেট পাচ্ছেন না; এবং

(খ) সত্যি হলে, উক্ত অসুবিধা দূর করতে কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) সত্যি নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

সোনামুখীতে স্টেডিয়াম

২৫৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৮৯।) **শ্রী হারাধন বাউরী ঃ** ক্রীড়া ও যুব কল্যাণ (ক্রীড়া) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বাঁকুড়া জেলার সোনামুখী মিউনিসিপ্যাল শহরে খেলাধুলার জন্য স্টেডিয়াম করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**ক্রীড়া ও যুব কল্যাণ (ক্রীড়া) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** না।

**Position of Share of West Bengal in comparison with the other States in the Industrial scene of India**

258. (Admitted Question No.1433) **Shri Fazle Azim Molla** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) the share of West Bengal compared to the share of Maharashtra, Gujrat, Tamilnadu, Karnataka and Andhra Pradesh in the gross value of output and value added in the organised industrial sector in India during the last three years ; and

(b) the position of the above states in the industrial scene in India during this period ?

**Minister-in-charge of Commerce and Industries Department :** (a) Figures relating to gross value of output and net value added for West Bengal and other states for the years. 1985-86, 1986-87 and 1987-88, are shown in the statements enclosed.

(The annual survey of industries brought out by the Central Statistical Organisation, Government of India is the source of the informations.)

(b) The position of the above states in the industrial scene as per gross value of output in factory sector is as follows :

(i) Maharashtra ;

(ii) Gujrat ;

(iii) Tamilnadu ,

(iv) West Bengal ;

(v) Andhra Pradesh ;

(vi) Karnataka ;

**Statement referred to in reply of clause '(a)' of Question No.258 (Admitted Question No.1433)**

(a) Share of major states in the value of output in the factory sector.

| States | Share of major states (%) | | |
|---|---|---|---|
| | 1985-86 | 1986-87 | 1987-88 |
| Maharashtra | 22.5 | 22.3 | 21.3 |
| Gujarat | 11.2 | 11.4 | 10.6 |
| Tamil Nadu | 10.8 | 10.7 | 10.6 |
| Karnataka | 4.0 | 4.1 | 4.3 |
| Andhra Pradesh | 6.1 | 6.0 | 5.9 |
| West Bengal | 7.9 | 7.4 | 7.2 |

(b) Share of major states in the value added in the factory sector.

| States | Share of major states (%) | | |
|---|---|---|---|
| | 1985-86 | 1986-87 | 1987-88 |
| Maharashtra | 25.9 | 23.8 | 22.0 |
| Gujarat | 9.2 | 10.1 | 10.1 |
| Tamil Nadu | 10.3 | 10.4 | 10.0 |
| Karnataka | 5.0 | 5.0 | 4.7 |
| Andhra Pradesh | 5.4 | 5.4 | 4.4 |
| West Bengal | 8.4 | 7.8 | 8.9 |

**জলপাইগুড়ি জেলার কামঘিং গ্রামে আর. এল. আই. প্রকল্প স্থাপন**

**২৫৯।** (অনুমোদিত প্রশ্ন নং ১৫৪৪।) **শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** কৃষি (ক্ষুদ্রসেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জলপাইগুড়ি জেলার আলিপুরদুয়ার ১নং ব্লকের কামঘিং গ্রামের কুরমাই নদীর উপর আর.এল.আই. প্রকল্প স্থাপন করার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের বিবেচনাধীন আছে কি না ; এবং

(খ) থাকলে পরিকল্পনাটির কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) আছে।

(খ) যত শীঘ্র সম্ভব।

**বাংলাদেশ সীমান্তে চোরাচালানকারী**

**২৬০।** (অনুমোদিত প্রশ্ন নং ১৬০২।) **শ্রী ঈদ মহম্মদ ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ডিসেম্বর, ১৯৯১ পর্যন্ত মুর্শিদাবাদ জেলার সন্নিহিত বাংলাদেশ সীমান্তে কত সংখ্যক চোরাচালানকারী ধরা পড়েছে ; এবং

(খ) কতজনের বিরুদ্ধে মামলা দায়ের করা হয়েছে।

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১৯৯১ সালে ৫১ জন ধরা পড়েছে।

(খ) ৫১ জনের বিরুদ্ধে মামলা দায়ের করা হয়েছে।

## বিভিন্ন জেলায় নিরক্ষরতা দূরীকরণ অভিযান

২৬১। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৯২।) **শ্রী উমাপতি চক্রবর্তী ঃ** শিক্ষা (প্রথা বহির্ভূত) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কোন কোন জেলায় নিরক্ষরতা দূরীকরণের অভিযান পরিচালিত হচ্ছে ;

(খ) (১) কতজন পড়ুয়া

(২) কতজন স্বেচ্ছাসেবক এই কর্মসূচিতে অংশগ্রহণ করেছেন ;

(গ) সাক্ষরতা অভিযানে অংশগ্রহণকারীদের মধ্যে—

(১) পুরুষ কতজন (২) মহিলা কতজন (জেলাওয়ারি হিসাবে) ; এবং

(ঘ) এই ধরনের কার্যসূচি কোন কোন রাজ্যে পরিচালিত হচ্ছে।

**শিক্ষা (প্রথা বহির্ভূত) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বর্তমানে মেদিনীপুর, বর্ধমান, হুগলি, বীরভূম, বাঁকুড়া, কোচবিহার ও উত্তর ২৪-পরগনা এই সাতটি জেলায় নিরক্ষরতা দূরীকরণের কাজ চলছে। আরও অতিরিক্ত তিনটি জেলা অর্থাৎ হাওড়া, দক্ষিণ ২৪-পরগনা ও মুর্শিদাবাদে এই সার্বিক সাক্ষরতা কর্মসূচি অনুমোদিত হয়েছে। বয়স্ক শিক্ষার অন্যান্য কর্মসূচিগুলি এখন স্থগিত রাখা হয়েছে।

(খ) (১) ৫৭.১৬ লক্ষ ;

(২) ৭ লক্ষ ৩৩ হাজার (অনুমানিক)।

(গ) ৭ লক্ষ ৩৩ হাজার স্বেচ্ছাসেবক ছাড়াও লক্ষ লক্ষ মানুষ যথা, ছাত্র, শিক্ষক, সরকারি ও বেসরকারি কর্মচারী বিভিন্ন গণ-সংগঠনের সদস্য, ট্রেড ইউনিয়ন ও রাজনৈতিক কর্মী, পঞ্চায়েত সদস্য প্রভৃতি সাক্ষরতার অভিযানে অংশগ্রহণ করেছেন ও করছেন। তাদের মধ্যে পৃথকভাবে পুরুষ ও মহিলার সংখ্যা জানানো সম্ভব নয়।

(ঘ) এ ধরনের কার্যসূচি উত্তরপ্রদেশ, বিহার, মাদ্রাজ, অন্ধ্রপ্রদেশ, তামিলনাড়ু, কর্ণাটক সহ অন্যান্য বড় বড় সব রাজ্যেই চালু হয়েছে।

## পশ্চিম দিনাজপুর জেলায় কাহালই ও কুলিক নদীর উপর সেতু নির্মাণ

২৬২। (অনুমোদিত প্রশ্ন নং ১৭১৮।) **শ্রী রমণীকান্ত দেবশর্মা ঃ** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিম দিনাজপুর জেলার কাহালই নদীর উপর কাহালই সেতু এবং কুলিক নদীর উপর কুলিক সেতু নির্মাণের সরকারি পরিকল্পনাটি বর্তমানে কি অবস্থায়

আছে ;

(খ) ঐ কাজ কত দিনে শুরু হবে বলে আশা করা যায় ; এবং

(গ) উক্ত প্রকল্প দুটিতে মঞ্জুরীকৃত অর্থের পরিমাণ কত ?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বর্তমানে কেবলমাত্র কাহালই সেতু নির্মাণের বিষয়টি সরকারের সক্রিয় বিবেচনাধীন আছে।

(খ) নির্দিষ্টভাবে বলা সম্ভব নয়। তবে, অষ্টম পরিকল্পনার মধ্যেই উক্ত সেতুটির কাজ শুরু হবে বলে আশা করা যায়।

(গ) প্রকল্পটি এখনও প্রশাসনিক অনুমোদন পায় নি।

**সীমান্তবর্তী এলাকায় আটক চোরাই মালের পরিমাণ**

**২৬৩।** (অনুমোদিত প্রশ্ন নং ১৭৮৩।) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯০-৯১ ও ১৯৯১-৯২ (জানুয়ারি '৯২ পর্যন্ত) সীমান্তবর্তী এলাকায় আটক চোরাচালান মালপত্রের পরিমাণ কত?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

| দ্রব্যের নাম | ১৯৯০-৯১ পরিমাণ (কুইন্টাল) | ১৯৯১-৯২ (জানুয়ারি পর্যন্ত) পরিমাণ (কুইন্টাল) |
|---|---|---|
| (১) চাল | ১০৩০.১৭ | ১১৩১.৯৯ |
| (২) গম | ১০৫.৭৫ | ৭৭.৪৭ |
| (৩) চিনি | ২২২০.০৫ | ২৪০.৬৪ |
| (৪) ভোজ্য তেল | ১২৯.৩৬ | ১০৬.৪৫ |
| (৫) কেঃ তেল | ২৩৮৭১ (লিটার) | ১০৪৩৬ (লিটার) |
| (৬) ধান | ৪৫৩.১৩ | ২৭৬.২৫ |

| | | |
|---|---|---|
| (৭) লবন | ৪৬৫.৩০ | ১৪৩.২৫ |
| (৮) ডাল | ২২.৮৫ | ৩৫২.৯০ |
| (৯) এইচ-এস-ডি ও অন্যান্য | ৩৪৪৫ (লিটার) | ২৭১০ (লিটার) |
| (১০) কয়লা | ১২৮০.০০ | — |
| (১১) সার | ১০০.০০ | ১৫৮৩.৫৫ |

**ধর্ষণ ও গণধর্ষণের সংখ্যা**

**২৬৪।** (অনুমোদিত প্রশ্ন নং ১৭৯০।) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯০-৯১ ও ১৯৯১-৯২ (জানুয়ারি '৯২ পর্যন্ত) বছরে রাজ্যে ধর্ষণ ও গণধর্ষণের ঘটনায় নির্যাতিত তফসিলি জাতি ও উপজাতি মহিলাদের সংখ্যা কত ; এবং

(খ) উক্ত ঘটনায় জড়িত কতজনকে গ্রেপ্তার করা হয়েছে ও কতজনকে চার্জসিট দেওয়া হয়েছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) আট।

(খ) উক্ত ঘটনাগুলিতে জড়িত ৬ (ছয়) জনকে গ্রেপ্তার করা হয়েছে। উক্ত ঘটনা সংশ্লিষ্ট সব মামলাই তদন্তাধীন আছে।

**শান্তিপুরে শিক্ষিত বেকারের সংখ্যা**

**২৬৫।** (অনুমোদিত প্রশ্ন নং ১৭৯৪।) **শ্রী অজয় দে ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) শান্তিপুর এলাকায় মোট শিক্ষিত বেকারের সংখ্যা কত ; এবং

(খ) গত ১৪ বছরে এদের মধ্যে কতজনের কর্মসংস্থানের সুযোগ হয়েছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) এলাকাভিত্তিক পরিসংখ্যান রাখা হয় না কর্মবিনিয়োগ কেন্দ্রভিত্তিক পরিসংখ্যান রাখা হয়।

শান্তিপুর এলাকা রানাঘাট কর্মনিয়োগ কেন্দ্রের অন্তর্ভুক্ত। উক্ত কর্মবিনিয়োগ কেন্দ্রে ১৯৯১ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত নথিভুক্ত শিক্ষিত বেকারের সংখ্যা ৬৭,১৪৯।

(খ) রানাঘাটে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ ১৯৮১ সালের মার্চ মাসে উদ্বোধন হয়। ঐ সময় হতে ১৯৯১ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত উক্ত এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে মোট ৭৫৫ জন চাকুরি পেয়েছেন।

## মুর্শিদাবাদ জেলায় কর্মবিনিয়োগ কেন্দ্রের মাধ্যমে চাকুরি

**২৬৬।** (অনুমোদিত প্রশ্ন নং ১৮০২।) **শ্রী নুরুল ইসলাম চৌধুরি ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় গত এক বৎসরে কর্মবিনিয়োগ কেন্দ্রের মাধ্যমে ;

(১) কতজন সরকারি কর্মচারী

(২) কোন কোন বিভাগে নিয়োগ করা হয়েছে ; এবং

(খ) উক্ত নিয়োগপ্রাপ্ত কর্মচারিদের মধ্যে সংখ্যালঘু তফসিলি জাতি ও উপজাতি প্রার্থীদের সংখ্যা কত? (পৃথকভাবে)

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) (১ ও ২) মুর্শিদাবাদ জেলায় ১৯৯১ সালে মোট ২৯৩ জন প্রার্থী কর্মবিনিয়োগ কেন্দ্রগুলির মাধ্যমে চাকুরি পেয়েছেন। এর মধ্যে ২৬৯ জন কেন্দ্রীয় অথবা রাজ্য সরকারি দপ্তর। সংস্থা ও আধা সরকারি সংস্থাগুলিতে চাকুরি পেয়েছেন। এছাড়া ২৪ জন বেসরকারি সংস্থা ও শিক্ষা প্রতিষ্ঠানে কাজ পেয়েছেন।

বিভাগওয়ারি হিসাব সংগ্রহ করা হয়েছে।

(খ) উক্ত সময়ে চাকুরিতে নিযুক্ত প্রার্থীদের মধ্যে

| | | |
|---|---|---|
| (১) তফসিলি জাতিভুক্ত | .. | ৩১ জন |
| (২) তফসিলি উপজাতিভুক্ত | .. | ৭ জন |
| (৩) সংখ্যালঘু (মুসলিম) | .. | ৪০ জন |
| মোট ঃ | .. | ৭৮ জন চাকুরি পেয়েছেন। |

## শিল্প হতে পরিবেশ দূষণরোধে সরকারি ব্যবস্থা

**২৬৭।** (অনুমোদিত প্রশ্ন নং ১৯৩৬।) **শ্রী সুব্রত মুখোপাধ্যায় ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) শিল্প হতে পরিবেশ দূষণরোধে রাজ্য সরকার ১৯৮৭ সালের জানুয়ারি হতে ১৯৯২ সালের জানুয়ারি পর্যন্ত কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন ;

(খ) রাজ্যের শিল্পাঞ্চল এলাকাগুলিতে পরিবেশ দূষণ সংক্রান্ত মেশিনপত্র ব্যবহার না করার কারণ কি ; এবং

(গ) রাজ্য পলিউশন কন্ট্রোল বোর্ড শিল্পে দূষণরোধে ১৯৮৭ সালের জানুয়ারি হতে ১৯৯২ সালের জানুয়ারি পর্যন্ত কতগুলি মামলা দায়ের করেছেন?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) শিল্প হতে পরিবেশ দূষণরোধে রাজ্য সরকার এবং পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ Water (Prevention and Control of Pollution) Act, 1974, Air (Prevention and Control of Pollution) Act, 1981 এবং Bengal Smoke Nuisances Act, 1905 এই চারটি Act এবং তৎসম্বলিত Rule-গুলির দ্বারা ব্যবস্থা নিয়ে থাকে। নূতন কারখানা স্থাপনের আগে রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্ষদের কাছ থেকে No Objection Certificate এবং রাজ্য সরকারের কাছ থেকে Site Clearance Certificate নিতে হয়। কারখানার দূষিত জলীয় পদার্থ বাইরে নিক্ষেপ করার আগে দূষণ নিয়ন্ত্রণ বোর্ডের কাছ হতে consent নেওয়া বাধ্যতামূলক। কারখানা থেকে বর্জিত দূষিত বায়ু ও জল যাতে দূষণ নিয়ন্ত্রণ সীমার মধ্যে থাকে তার জন্য কলকারখানাগুলিকে প্রয়োজনীয় পরামর্শ ও নির্দেশ দেওয়া হয়ে থাকে। নির্দেশ অমান্যকারী কারখানার বিরুদ্ধে প্রয়োজনে আইনানুগ ব্যবস্থা গ্রহণ করা হয়।

(খ) শিল্পগুলির আর্থিক অসচ্ছলতা এবং Pollution Control Equipments বসানোর জায়গার অভাবই পরিবেশ দূষণ সংক্রান্ত মেশিনপত্র না ব্যবহার করার কারণ বলে মনে হয়।

(গ) রাজ্য পলিউশন কন্ট্রোল বোর্ড ৩৮টি বিভিন্ন কারখানার বিরুদ্ধে মামলা দায়ের করেছে। মামলাগুলি বর্তমানে বিচারধীন। এছাড়া আরও ২১টি কারখানার বিরুদ্ধে মামলা করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে।

### জওহর রোজগার যোজনায় প্রাপ্ত অর্থ ও উহার বন্টন

**২৬৮।** (অনুমোদিত প্রশ্ন নং ১৯৪৭।) **শ্রী সুব্রত মুখার্জি ঃ** গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯১-৯২ আর্থিক বছরে জওহর যোজনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের নিকট থেকে রাজ্য সরকার কত টাকা পেয়েছেন ; এবং

(খ) উক্ত প্রাপ্ত অর্থ রাজ্য সরকার ১৯৯২ সালের জানুয়ারি পর্যন্ত জেলাওয়ারি কিভাবে বন্টন করেছেন?

**গ্রামীন উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১৯৯১-৯২ সালে জওহর রোজগার যোজনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের নিকট থেকে রাজ্য সরকার মোট ১০,১৫২.২৫ লক্ষ টাকা পেয়েছেন।

(খ) রাজ্য সরকার ১৯৯১-৯২ আর্থিক বছরে জানুয়ারি ১৯৯২ পর্যন্ত কেন্দ্রীয় সরকার থেকে প্রাপ্ত ৫,৮০৯.৮৭ লক্ষ টাকা নিম্নরূপভাবে জেলাগুলির মধ্যে বন্টন করেছেন।

| জেলার নাম | | বন্টিত টাকার পরিমাণ (লক্ষ টাকা) |
|---|---|---|
| কোচবিহার | .. | ৩২৯.৯১ |

| | | |
|---|---|---|
| জলপাইগুড়ি | .. | ৪১৯.২০ |
| দার্জিলিং (গোর্খা পার্বত্য পরিষদ) | .. | ৫৮.১৮ |
| শিলিগুড়ি মহকুমা পরিষদ | .. | ৩৯.৮২ |
| পশ্চিম দিনাজপুর | .. | ৩৭৫.৬৮ |
| মালদহ | .. | ২৩৩.৪৪ |
| মুর্শিদাবাদ | .. | ২৮৬.৬০ |
| নদীয়া | .. | ৩০৭.২০ |
| উত্তর ২৪-পরগনা | .. | ৩৯৯.৫৩ |
| দক্ষিণ ২৪-পরগনা | .. | ৬২৬.৭৭ |
| হাওড়া | .. | ১৬৪.০৯ |
| হুগলি | .. | ৩৩৬.৩৩ |
| মেদিনীপুর | .. | ৭২৩.৮৩ |
| বাঁকুড়া | .. | ৩৭৬.৮৯ |
| পুরুলিয়া | .. | ২৮১.৬২ |
| বর্ধমান | .. | ৫৪০.৫০ |
| বীরভূম | .. | ৩১০.২৮ |
| | | ৫,৮০৯.৮৭ |

**পুরুলিয়া ও মেদিনীপুর জেলায় গত তিন বছরে বনদপ্তর কর্তৃক আর্থিক বরাদ্দ**

২৬৯। (অনুমোদিত প্রশ্ন নং ২০৮৫।) **ডাঃ মানস ভুঁইয়া ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া, মেদিনীপুর ও পুরুলিয়া জেলায় বনদপ্তর কর্তৃক ১৯৮৮-৮৯, ১৯৮৯-৯০, ১৯৯০-৯১ এবং ১৯৯১-৯২ সালের ফেব্রুয়ারি পর্যন্ত

(১) কত পরিমাণ অর্থ বরাদ্দ করা হয়েছে (জেলাওয়ারি)

(২) কি কি উন্নয়নমূলক কর্মসূচি গ্রহণ করা হয়েছে ;

(খ) এটা কি সত্যি যে বাঁকুড়া ডিভিসনসহ কংসাবতী ভূমি-সংস্কারণ ডিভিসনে ১৯৮৮-৮৯ ও ১৯৮৯-৯০ সালে বরাদ্দকৃত অর্থের তুলনায় বেশি খরচ করা হয়েছে ;

(গ) সত্যি হলে এর কারণ কি এবং কোন কোন খাতে খরচ করা হয়েছে ;

(ঘ) এটা কি সত্যি যে, ১৯৮৮-৮৯ ও ১৯৮৯-৯০ সালে অডিট রিপোর্টে বন দপ্তরে মেদিনীপুর জেলায় অর্থ তছরুপের অভিযোগ হয়েছে ;

(ঙ) সত্যি হলে,

(১) ঐ অভিযোগগুলির মূল বিষয় কি ; এবং

(২) সরকার এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করেছেন।

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) (১) জেলাওয়ারি ব্যয়িত অর্থের পরিমাণ দেওয়া হল (লক্ষ টাকায়)

| জেলা | ১৯৮৮-৮৯ | ১৯৮৯-৯০ | ১৯৯০-৯২ | ১৯৯১-৯২ |
|---|---|---|---|---|
| বাঁকুড়া | ৩৬৩.২৪ | ৪৩১.৮৬ | ৫৬৪.৮৮ | ৬৭৫.৯৮ |
| মেদিনীপুর | ৫৬৫.৭৪ | ৭০২.৩১ | ৮২১.৫৫ | ৯১৪.৮০ |
| পুরুলিয়া | ২৯৩.৭৩ | ৩৩৪.২২ | ৪৮৩.৫২ | ৫০১.৮৯ |

(২) বাঁকুড়া, মেদিনীপুর ও পুরুলিয়া জেলায় বিভিন্ন রকমের উন্নয়ণমূলক কাজ করা হয়েছে?

যেমন—বনসৃজন, সমাজভিত্তিক বনসৃজন, বন্যপ্রাণী সংরক্ষণ, বন সংরক্ষণ, মৃত্তিকা সংরক্ষণের বিভিন্ন কার্যাদি, রাস্তাঘাট মেরামত, নতুন রাস্তাঘাট নির্মাণ, নলকূপ স্থাপন, ক্ষয়িষ্ণু শালবনের পুনঃর্নবীকরণ ইত্যাদি উল্লেখযোগ্য।

(খ) না।

(গ) প্রশ্ন ওঠে না।

(ঘ) না।

(ঙ) (১) প্রশ্ন ওঠে না।

(২) প্রশ্ন ওঠে না।

**রাজ্যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ এবং রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা**

২৭০। (অনুমোদিত প্রশ্ন নং ২০৯৮।) **শ্রী মনোহর তিরকী ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত

মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯১-৯২ আর্থিক বছরে রাজ্যে মোট এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এর সংখ্যা ও বেকারের সংখ্যা কত ; এবং

(খ) বর্তমান আর্থিক বছরে (১৯৯২-৯৩) নতুন এক্সচেঞ্জ খোলার কোনও পরিকল্পনা আছে কি না?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১৯৯১-৯২ আর্থিক বছরে রাজ্যে মোট এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের সংখ্যা৭০ (সত্তর) এবং রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা ৫০,৮১,৯০৯।

(খ) ৮ম পরিকল্পনার ১ম বর্ষে অর্থাৎ বর্তমান আর্থিক বছরে (১৯৯২-৯৩) বসিরহাট মহকুমার হিঙ্গলগঞ্জ ও জলপাইগুড়ি জেলার মালবাজারে মোট ২টি নতুন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ খোলার পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে।

১৯৮৭ সাল থেকে ১৯৯২ সাল পর্যন্ত নতুন কর্মবিনিয়োগ কেন্দ্র খোলার হিসাব নিম্নরূপ ঃ

১৯৮৭-৮৮ .. ১টি (বীরভূম জেলার বোলপুর কেন্দ্র)।

১৯৮৮-৮৯ .. ১টি (বাঁকুড়া জেলার খাতরা কেন্দ্র)।

১৯৮৯-৯০ .. ২টি (দক্ষিণ ২৪-পরগনা জেলার (১) ক্যানিং ও (২) কাকদ্বীপ কেন্দ্র)।

১৯৯০-৯১<br>১৯৯১-৯২ নাই

**১৯৮৫ সাল পর্যন্ত চা বাগানের অন্তর্ভুক্ত মোট জমির পরিমাণ**

**২৭১।** (অনুমোদিত প্রশ্ন নং ২১০৮।) **শ্রী মনোহর তিরকী ঃ** ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৫ সাল পর্যন্ত এই রাজ্যে কত হেক্টর জমিতে চা বাগান ছিল;

(খ) ১৯৮৫ সালে কোন কোন জেলায় কোন কোন কোম্পানি/ব্যক্তি কত জমিতে চা বাগান সম্প্রসারণ করেছেন ; এবং

(গ) ১৯৮৪ সালের পর থেকে ১৯৯১ সাল পর্যন্ত কত পরিমাণ জমির উপর নতুন চা বাগান তৈরির জন্য অনুমোদন দেওয়া হয়েছে?

**ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ৩,১৯,১০২,৩৮৯৫ হেক্টর।

(খ) জলপাইগুড়ি ঃ

(১) রাধারাণী টি কোং লিঃ ৯০,৬৪৫৬ হেক্টর

(২) এম.সি.লিওড রাসেল (ইন্ড) লিঃ ৭,৭৮২১ হেক্টর

(৩) গুডরিক গ্রুপ লিঃ ৮১,৩৮৬৪ হেক্টর

(৪) এনগো টি কোং লিঃ ৩৩,২৩৭০ হেক্টর

পশ্চিম দিনাজপুর ঃ ২৮৭.৩২৭ হেক্টর

দেবিঝোড়া টি এস্টেট

(গ) নতুন করে কোনও অনুমোদন দেওয়া হয়নি।

**ভীমপুর গ্রাম পঞ্চায়েতকে ১৯৮৮ সাল থেকে ১৯৯২ সাল (ফ্রেব্রুয়ারি) পর্যন্ত উন্নয়নের জন্য দেয় অর্থের পরিমাণ**

২৭২। (অনুমোদিত প্রশ্ন নং ২১৪৭।) **শ্রী শিবদাস মুখার্জি ঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কৃষ্ণনগর ১নং ব্লকের অধীন ভীমপুর গ্রাম পঞ্চায়েতকে ১৯৮৮ সাল থেকে ১৯৯২ সাল পর্যন্ত উন্নয়নের জন্য দেওয়া অর্থের পরিমাণ কত ;

(খ) তন্মধ্যে ২৮শে ফেব্রুয়ারি ১৯৯২ পর্যন্ত কত টাকা খরচ হয়েছে ;

(গ) এ টাকা থেকে কোনও কোনও বিভাগের কি কি উন্নয়নের জন্য কত টাকার কাজ হয়েছে ; এবং

(ঘ) এ খরচের কোনও অডিট হয়েছে কি না?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ৭,৫৯,৫৯৬ টাকা।

(খ) ৭,০৪,২৫০ টাকা।

(গ) এন. আর. ই. পি. এবং জওহর রোজগার যোজনা এই দুইটি গ্রামীণ উন্নয়ন বিভাগের আওতার প্রকল্প। এই দুইটি প্রকল্পে মোট ৬,২৯,৩৭০ টাকা খরচ হয়েছে।

অপারেশন ব্লাক বোর্ড শিক্ষা বিভাগের আওতার প্রকল্প। এতে মোট ৭৪,৮৮০ টাকা খরচ হয়েছে।

(ঘ) ত্রৈমাসিক নিরীক্ষা (ইন্টারনাল অডিট) হয়েছে ১৯৯০ সালের ডিসেম্বর মাস পর্যন্ত। বাৎসরিক নিরীক্ষা (স্ট্যাটুটরী অড্টিট) করা হয়েছে ১৯৮৭-৮৮ সাল পর্যন্ত।

### ক্যানিং-এ বিদ্যুৎ সাবস্টেশন স্থাপন

**২৭৩। (অনুমোদিত প্রশ্ন নং ২১৭৯।) শ্রী বিমল মিস্ত্রী ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) দক্ষিণ ২৪-পরগনা জেলার ক্যানিং থানা এলাকায় ১১.৩৩ কেভি বিদ্যুৎ সাবস্টেশন স্থাপন করার পরিকল্পনা আছে কি ; এবং

(খ) থাকলে, কোথায় এবং কবে নাগাদ কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** হ্যাঁ, দক্ষিণ ২৪-পরগনার ক্যানিং থানার অধীন একটি ১১/৩৩ কেভি সাবস্টেশন স্থাপনের পরিকল্পনা আছে।

(খ) উক্ত সাবস্টেশন স্থাপনের উদ্দেশ্যে উপযুক্ত জমি বাছাই এবং তা অধিগ্রহণের জন্য দ্রুত কাজ চলেছে। এরপর ৬ মাসের মধ্যেই নির্দিষ্ট জমির উন্নয়ন, ঘেরা দেওয়া এবং নির্মাণের অন্যান্য কাজ হাতে নেওয়া হবে।

### বাউড়িয়া-বজবজ যাতায়াতের জন্য কালীবাড়ি ফেরিঘাট অধিগ্রহণের পরিকল্পনা

**২৭৪। (অনুমোদিত প্রশ্ন নং ২২০২।) শ্রী রাজকুমার মন্ডল ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাউড়িয়া-বজবজ যাতায়াতের জন্য ব্যবহৃত কালীবাড়ি ফেরিঘাটটি অধিগ্রহণ করার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের বিবেচনাধীন আছে কি না ; এবং

(খ) থাকলে, পরিকল্পনাটি কবে নাগাদ বাস্তবে রূপায়িত হবে বলে আশা করা যায়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বর্তমানে এই ধরনের কোনওরূপ পরিকল্পনা রাজ্য সরকারের নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

### মেদিনীপুর জেলার ময়না ব্লকে লোকদীপ প্রকল্প

**২৭৫। (অনুমোদিত প্রশ্ন নং ২৩১৮।) শ্রী মানিক ভৌমিক ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৯২ সালের জানুয়ারি মাস পর্যন্ত সময়ে মেদিনীপুর জেলায় ময়না ব্লকে লোকদীপ প্রকল্পের মাধ্যমে কয়টি গৃহে বিদ্যুৎ সংযোগ দেওয়া হয়েছে ; এবং

(খ) বাকিগুলিতে কবে নাগাদ বিদ্যুৎ সংযোগ দেওয়া হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ময়না ব্লকে ১৯৯২-এর জানুয়ারি পর্যন্ত স্থানীয় স্বায়ত্তশাসন সংস্থা থেকে কোনও প্রস্তাব না পাওয়ায় লোকদীপ কুটির জ্যোতি প্রকল্পের আওতায়

কাউকে বিদ্যুৎ সংযোগ দেওয়া হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

### মানবাজার বিদ্যুৎ সাবস্টেশন নির্মাণ

২৭৬। (অনুমোদিত প্রশ্ন নং ২৩৫০।) **শ্রী কমলাকান্ত মাহাত ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলার মানবাজার বিদ্যুত 'সাবস্টেশন' নির্মাণ কোন সালে অনুমোদন লাভ করেছিল ; এবং

(খ) বর্তমানে উক্ত বিদ্যুত সাবস্টেশনটি নির্মাণের কাজ কোন পর্যায়ে আছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১৯৭৪ সালে।

(খ) বর্তমানে এই সাবস্টেশনে একটি ট্রান্সফর্মার চালু আছে এবং দ্বিতীয়টি ১৯৯২-এর মে মাসে চালু হবে বলে আশা করা হচ্ছে।

### চা-বাগানের শ্রমিক কর্মচারিদের বাসগৃহে বিদ্যুত সংযোগ

২৭৭। (অনুমোদিত প্রশ্ন নং ২৩৬৬।) **শ্রী মনোহর তিরকী ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গ্রামীণ বিদ্যুত সরবরাহ প্রকল্প অনুসারে এ রাজ্যের কোন কোন চা বাগানের শ্রমিক কর্মচারিদের কতগুলি বাসগৃহে এ পর্যন্ত বিদ্যুৎ সংযোগ করা হয়েছে, এবং

(খ) বাকি চা-বাগিচা শ্রমিক কর্মচারিদের বসতি এলাকায় বিদ্যুৎ সংযোগের কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) গ্রামীণ বিদ্যুত প্রকল্প অনুসারে নিম্নলিখিত চা বাগানগুলি বৈদ্যুতিকরণ করা হয়েছে ঃ

লিঙ্গিয়া, লংভিউ, গ্রীনবার্ণ, ঘুম, টাকদা, রঙ্গলি-তিস্তাভ্যালি, চুংটুং, নাগরীফার্ম, গিয়েলে, মেরি রুং আশাপুর, সিঙ্গী বোড়া, মাজ্ঞা, ফুলবাড়ি, পত্তন, লীশ-রিভার আইভিল, ডামডিং, মেটেলি, চালতা ইত্যাদি এই সমস্ত চা বাগানে কিছু সংখ্যক শ্রমিক কর্মচারিদের বসতি এলাকায় বিদ্যুৎ সংযোগ আগামী-৪ বছরের মধ্যে শেষ হবে বলে আশা করা যায়।

### বনবস্তীবাসীদের সুযোগ-সুবিধা ও স্থায়ী কর্মসংস্থানের ব্যবস্থা

২৭৮। (অনুমোদিত প্রশ্ন নং ২৩৬৭।) **শ্রী মনোহর তিরকী ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বনবিভাগের

(১) কতগুলো বনবস্তী আছে ;

(২) সেখানে কত লোক বাস করেন (বিভাগভিত্তিক) ;

(খ) বনবস্তীবাসীদের

(১) বৎসরে গড়ে কতদিন কাজ দেওয়া হয় ;

(২) অন্যান্য সুযোগ-সুবিধা কি কি দেওয়া হয়ে থাকে ; এবং

(গ) বনবস্তীবাসীদের স্থায়ী কর্মসংস্থান-এর কোনও পরিকল্পনা গ্রহণ করা হয়েছে কি না?

**বনবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক)

| বিভাগ | বনবস্তীসংখ্যা | লোকসংখ্যা |
|---|---|---|
| কার্সিয়াং | ২৬ | ৩,২৪৯ |
| বৈকুণ্ঠপুর | ৪ | ১,৪৪৩ |
| জলপাইগুড়ি | ২১ | ৩,৭৬০ |
| বক্সা | ৩৩ | ৮,৯০৯ |
| কুচবিহার | ১৯ | ৪,৫৯১ |
| দার্জিলিং | ৩৬ | ৩,৭৯৫ |
| কালিম্পং | ২৯ | ৪,৯৪৫ |
| মোট | ১৬৮ | ৩০,৬৯২ |

(খ) (১) বছরে গড়ে ১৫০ দিন কাজ দেওয়া হয়ে থাকে।

(২) বনবস্তীতে বসবাসকারীর উন্নতির জন্য বনবস্তী উন্নয়ন পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। এই পরিকল্পনায় বস্তীবাসীদের জন্য বাসস্থান, রাস্তাঘাট পানীয় জল, পশু পালন, শিক্ষা ও চিকিৎসার ব্যবস্থা করা হয়েছে। এ ছাড়া পরিবার পিছু ২ একর জমি কৃষিকার্য করার জন্য দেওয়া হয়েছে।

(গ) বিভিন্ন পরিকল্পনায় মাধ্যমে কর্মসংস্থান বৃদ্ধির প্রচেষ্টা করা হচ্ছে।

**উত্তর চব্বিশ পরগনা দেগঙ্গা-বারাসাত রুটে সরকারি বাস চালানোর পরিকল্পনা**

**২৭৯।** (অনুমোদিত প্রশ্ন নং ২৪৫৬।) **শ্রী মহঃ ইয়াকুব ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তর চব্বিশ পরগনা জেলার দেগঙ্গা থেকে বারাসাত পর্যন্ত দ্রুতগামী সরকারি বাস চালানোর কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, পরিকল্পনাটি কবে নাগাদ কার্যকর হবে বলে আশা করা যায়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বর্তমানে নতুন কোনও রুট চালু করার পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**হাওড়ার শিবপুরে বাস টার্মিনাস স্থাপন করার পরিকল্পনা**

**২৮০।** (অনুমোদিত প্রশ্ন নং ২৪৬৮।) **শ্রী প্রলয় তালুকদার ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

হাওড়ার শিবপুরে ট্রাম ডিপোর কাছে বাস টার্মিনাস স্থাপন করার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের বিবেচনাধীন আছে কি না?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থার একটি পরিকল্পনা আছে। পরিকল্পনাটি উপযুক্ত জমি অনুসন্ধানের পর্যায়ে আছে।

**দক্ষিণ চব্বিশ পরগনা জেলার বাসন্তীতে হোগল নদীতে ধ্বংসপ্রাপ্ত জেটি**

**২৮১।** (অনুমোদিত প্রশ্ন নং ২৪৭২।) **শ্রী সুভাষ নস্কর ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, দক্ষিণ চব্বিশ পরগনা জেলার বাসন্তীতে হোগল নদীর তীরে স্থাপিত কংক্রিট জেটিটি সম্পূর্ণ ধ্বংসপ্রাপ্ত হয়েছে ;

(খ) সত্যি হলে, কারণ কী ;

(গ) কোন সালে ঐ জেটিটি নির্মিত হয়েছিল ; এবং

(ঘ) উক্ত জেটিটি নির্মাণে ব্যয়িত অর্থের পরিমাণ কত ?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) এটা সত্যি যে, দক্ষিণ চব্বিশ পরগনা জেলার বাসন্তীতে হোগল নদীর তীরে স্থাপিত কংক্রিট জেটিটি সম্পূর্ণ ধ্বংসপ্রাপ্ত হয়েছে।

(খ) ধ্বংসের কারণ এই দপ্তরের জানা নেই।

(গ) ১৯৮২ সালে জেটিটি নির্মিত হয়েছিল।

(ঘ) উক্ত জেটিটি নির্মাণে ব্যয়িত অর্থের পরিমাণ ২,৮৪,৭৫৬.০০ টাকা।

**Setting up a Swimming Pool at Baruipur, 24-Parganas**

282. (Admitted Question No.2519) **Shri Sobhandeb Chattopadhyay :** Will the Minister-in-charge of the Sports and Youth Services (Sports) Department be pleased to state—

(a) whether the Government has any proposal for setting up a Swimming Pool in Baruipur, 24-Parganas ;

(b) if it is so, when it will be completed ; and

(c) what will be the total expenditure ?

**Minister-in-charge of the Sports and Youth Services (Sports) Department :** (a) Yes.

(b) work is in progress.

(c) estimated cost of the Swimming Pool is Rs.3,94,717/-.

**তিলখোজা গ্রাম প্রধানের বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ**

**২৮৩।** (অনুমোদিত প্রশ্ন নং ২৫৩৭।) **শ্রী মানিক ভৌমিক ঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ময়নাব্লকের তিলখোজা গ্রামে পঞ্চায়েতের গ্রাম প্রধানের বিরুদ্ধে আর্থিক অনিয়মের অভিযোগ আছে ; এবং

(খ) সত্যি হলে, এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ, সত্যি।

(খ) সরকারি অর্থ খরচের ব্যাপারে কিছু অনিয়ম পরিলক্ষিত হওয়ায় তিলখোজা গ্রাম পঞ্চায়েত প্রধানের বিরুদ্ধে আইনগত ব্যবস্থা নেওয়ার কথা খতিয়ে দেখা হচ্ছে। ইতিমধ্যেই FIR করা হয়েছে।

**কৃষ্ণনগর কলেজিয়েট স্কুলে প্রধান শিক্ষকের পদ পূরণ**

**২৮৪।** (অনুমোদিত প্রশ্ন নং ২৫৮৮।) **শ্রী শিবদাস মুখার্জি ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কৃষ্ণনগর কলেজিয়েট স্কুলে (সরকারি) প্রধান শিক্ষকের পদ কতদিন যাবৎ শূন্য আছে ; এবং

(খ) উক্ত পদ কবে নাগাদ পূরণ করা হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) প্রায় দুই বছর আট মাস।

(খ) লোকসেবা আয়োগ থেকে সুপারিশ বিদ্যালয় শিক্ষা দপ্তরে আসবার পরে অনতিবিলম্বেই শূন্য পদটি পূরণ করা যেতে পারে।

## হাডকো লোন

**২৮৫।** (অনুমোদিত প্রশ্ন নং ২৬০৭।) **শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) হাডকো লোন দেওয়ার পদ্ধতি সম্পর্কে সরকারের কোনও তথ্য থাকলে, তা কি ; এবং

(খ) উক্ত লোন দেওয়ার যোগ্যতা নির্ধারণ করেন কারা?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হাডকো লোন পাওয়ার জন্য সাধারণ পদ্ধতি, যোগ্যতা ও নিয়মাবলি সংক্ষেপে হল এই রকম ঃ

(১) হাডকো সাধারণত রাজ্য আবাসন পর্ষদ, বস্তিউন্নয়ন পর্ষদ, রাজ্য উন্নয়ন সংস্থা, ইম্প্রুভমেন্ট ট্রাস্ট, মিউনিসিপ্যাল কর্পোরেশন ও অন্যান্য সরকারি সংস্থাকে লোন দিয়ে থাকেন। যদি কোনও সরকারি সংস্থা গ্রামীণ আবাসন প্রকল্প রূপায়ণ করেন সেক্ষেত্রে সরকারের অনুমোদন অপরিহার্য।

(২) প্রতি লোনের ক্ষেত্রে হাডকো নির্দিষ্ট আবেদন পত্রে অবশ্য প্রদেয় টাকাসহ হাডকোর নিকট আবেদন করতে হয়। এই আবেদন পত্রের সঙ্গে নকসা, প্রাক্কলন, জমির দাম, জমির উন্নয়ন ব্যয়, নির্মাণ সম্পর্কে নানাবিধ তথ্য দিতে হবে যা হাডকো তার অধীন আঞ্চলিক টেকনিক্যাল কমিটির নিকট প্রেরণ করতে পারে।

(৩) আঞ্চলিক টেকনিক্যাল কমিটির অনুমোদন লাভ করলে হাডকো নির্দিষ্ট প্রকল্পে প্রচলিত নিয়মানুযায়ী চূড়ান্তভাবে আর্থিক সাহায্য অনুমোদন করেন।

(৪) আবাসন পর্ষদের লোনের ক্ষেত্রে রাজ্য সরকারের অনুমোদন ও গ্যারান্টী অবশ্য অপরিহার্য।

(৫) প্রস্তাবিত বাড়ির শ্রেণীবিন্যাস অনুযায়ী (অর্থাৎ নিম্ন/মধ্য/উচ্চবিত্তদের জন্য) হাডকো লোন ১৩ থেকে ২১ বছরের মধ্যে পরিশোধযোগ্য।

(ঙ) হাডকোর কর্মকর্তারা প্রস্তাবিত বাড়ির আর্থিক ও নির্মাণের বাস্তবতা সময়ে সময়ে পর্যবেক্ষণ করে, লোনের কিস্তি কার্যনির্বাহী সংস্থাকে দিয়ে থাকেন।

(খ) আর্থিক সাহায্য প্রাপ্তির যোগ্যতা বিচারের জন্য হাডকোর নির্দিষ্ট সহায়ক পুস্তিকা আছে। লোনের যোগ্যতা নির্ধারণ, লোনের অনুমোদন ও প্রচলিত নিয়ম ও আর্থিক নীতি অনুযায়ী লোন প্রদান করার চূড়ান্ত ক্ষমতা হাডকোর হাতেই ন্যস্ত আছে।

[12-00 – 12-10 P.M.]

(নয়েজ)

**মিঃ স্পিকার ঃ** বসুন, বসুন, সৌগত রায় টেক ইওর সিট, ভক্তিবাবু বসুন, আপনারা যখন এই দাবি করেছেন এবং মন্ত্রী মহাশয় যখন শুনেছেন এবং যা ব্যবস্থা করবার মন্ত্রী মহাশয় তা বিবেচনা করে করবেন। বসুন, বসুন।

## Adjournment Motion

**Mr. Speaker :** Today, I have received one notice of Adjournment Motion from Shri Sobhandeb Chattopadhyay on the subject of alleged acute power crisis throughout the State.

The subject matter of the Motion does not call for adjournment of the business of the House. The Member may call the attention of the Minister concerned through Calling Attention, Mention, Question, etc.

I, therefore, withhold my consent to the Motion.

The Member may, however, read out the text of the motion as amended.

শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় বলুন, উনি যখন অনুপস্থিত তখন আর হবে না। ভক্তিবাবু বলুন আপনার কি বলার আছে।

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** মিঃ স্পিকার স্যার, এটা একটা গুরুত্বপূর্ণ জিনিস। ফরোয়ার্ড ব্লকের আমরা যারা আছি বা অন্যান্য যারা আছেন তাদের সবাইকে বলছি এবং মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি এটা আপনি গুরুত্ব দিয়ে দেখবেন এবং যেটা শোভনীয় সেটাই আপনি করবেন এই আশা আমরা করছি।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** আপনারা যখন এটা বলেছেন তখন আমরা বিবেচনা করে নিশ্চয় দেখব এবং এটা আমাদের দেখতে হবে।

**মিঃ স্পিকার ঃ** আপনারা বসুন, এত চেঁচামেচি করার কি আছে, মন্ত্রী মহাশয় তো বলেছেন।

Now, the Minister-in-Charge of Irrigation and Waterways Department will make a statement on the subject of situation in Hooghly river from Serampore to Bhadreswar.

(Attention called by Shri Abdul Mannan on the 25th May, 1992.)

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আমি কলিং অ্যাটেনশনের উত্তর দেওয়ার আগে শিবপ্রসাদ মালিক-এর প্রশ্নের উত্তরে মন্ত্রী মহাশয় যে উত্তর দিয়েছেন আমার মনে হয় সুভাষ রচনাবলি সম্পর্কে এটা বিতর্কের অপেক্ষা রাখে না। কারণ সুভাষচন্দ্র আমাদের জাতীয় সম্পদ, রবীন্দ্রনাথও আমাদের জাতীয় সম্পদ ছিলো। সুভাষ রচনাবলি ব্যাপারটা আমাদের অনুভব করা উচিত এবং সকলে মিলেই আমরা এটা চাইছি। কিন্তু নেতাজী সুভাষচন্দ্র সম্পর্কে কংগ্রেস-এর দক্ষিণপন্থী নেতারা একদিন বিরোধিতা করেছিলেন।

**শ্রী সিদ্ধার্থশঙ্কর রায় ঃ মাননীয়** অধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয় নিজে যখন দাবি রাখলেন, আমি অভিনন্দন জানাই। **অবশ্য দাবি** রাখতে গিয়ে লজ্জা আছে তো, পরে কি সব বললেন। দাবিটা করেছেন, দয়া করে এই দাবি, আর, এস, পি, ফরওয়ার্ড ব্লকও করেছেন। আপনারা ছাপুন, বিশেষ করে নেতাজী যখন কংগ্রেস সভাপতি ছিলেন, যে সমস্ত কথা বলেছিলেন, সেই সমস্ত ভাল করে ছাপুন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দেশবরেণ্য নেতা নেতাজী সুভাষচন্দ্রের রচনাবলি ছাপার কথা উঠেছে। এটা বিতর্কের উর্ধ্বে। এই প্রসঙ্গে কে কংগ্রেসে বিরোধিতা করেছিল, সি, পি, আই তৎকালীন কি বিরোধিতা করেছিল, তা না তুলে, এখন যে কথা নেতাজীর সমগ্র রচনাবলি ছাপাবার যে দাবি করা হয়েছে, সেটা অবিলম্বে যাতে ব্যবস্থা করা হয়, সেই দাবি আমি রাখছি।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আমি মাননীয় বিনয়কৃষ্ণ চৌধুরি এবং উচ্চশিক্ষামন্ত্রীর সঙ্গে আলোচনা করে বলছি। আমরা অবশ্যই নেতাজী সুভাষচন্দ্রের সমস্ত লেখা একত্রে ছেপে বের করব—এটা কোনও বিতর্কের প্রশ্ন নয়। এইটার ব্যাপারে আলোচনা চাইছি না। আপনারা চাইলে কেন ছাপব না। আমরা ছাপব, সুন্দর করে ছাপব। আপনাদের সকলের সহযোগিতা চাইছি।

**শ্রী সৌগত রায় ঃ** কংগ্রেসের দাবি মেনে নেওয়ায়, আমরা অভিনন্দন জানাচ্ছি।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় স্পিকার স্যার, আপনারা অনুমতি নিয়ে দু-একটি কথা বলতে চাই। আজকে মাননীয় সদস্য যে প্রশ্নটা করলেন, সেটা খুবই যুক্তিসঙ্গত। সমস্ত ছাপার ব্যাপারটা অর্থমন্ত্রী বলেছেন। আমি বলেছিলাম, সমস্ত দিক থেকে দাবিটা উঠুক। সেইজন্য বলেছিলাম আমরা একমত হয়ে সকলে মিলে ঠিক করতে। এটা আমরা ভাল করে ছাপব। এই ব্যাপারে আমি অনুরোধ করব, আর কোনও বিতর্কে না গিয়ে, এই যে সিদ্ধান্ত হয়েছে সেটা করার।

**শ্রী সিদ্ধার্থশংকর রায় ঃ** আমি সত্যসাধনবাবুকে ভদ্রলোক বলে মনে করি। তিনি ভদ্রলোক, ভদ্রলোকের কথা রাখবেন এবং শীঘ্রই আমরা দেখতে পাব তিনি কাজ শুরু করেছেন।

**মিঃ স্পিকার ঃ** বিপদ হচ্ছে, ন্যাশনাল হিরো তো, সবাই ইন্টারেস্টেড। কোয়েশ্চেন হচ্ছে, মাচ ওয়াটার হ্যাড ফলেন ডাউন দি গঙ্গা। আপনারা তো অনেকদিন রাজত্বে ছিলেন, ছাপেননি।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now the Minister-in-charge of Irrigation and Waterways department will make a statement on the subject of situtation in Hooghly river from Serampore to Bhadreswar.

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়,

শ্রীরামপুর হইতে ভদ্রেশ্বর পর্যন্ত হুগলি নদীর দৈর্ঘ্য প্রায় ২০ কিঃ মিঃ। নদী এই অংশে একটি বড় বাঁক গিয়াছে, এবং বৈদ্যবাটী, ভদ্রেশ্বর, শেওড়াফুলি ও শ্রীরামপুর শহরের কিয়দংশ এই নদী বাঁকের বাহিরের পাড়ে অবস্থিত। নদী যেখানে বাঁক নেয় সেখানে স্বাভাবিক নিয়মেই বাহিরের পাড় ক্ষয়প্রাপ্ত হয়।

২। ফরাক্কা বাঁধ চালু হইবার পর বাড়তি জল আসার ফলে নদীর মূলখাতের পরিবর্তন লক্ষ্য করা যাইতেছে, নদী বিজ্ঞানের মতে ইহাই স্বাভাবিক। কোথাও কোথাও তটক্ষয়ের তীব্রতা বেশি, বিশেষ করিয়া বলাগড়ের ভাটীতে নদীর পশ্চিমতীরে বহু স্থানেই নদীতট তীব্রভাবে আক্রান্ত এই ভূমিকা সংক্রান্ত সমস্যা প্রতি সেচ বিভাগের লক্ষ্য রাখিয়া চলিতেছে ও সীমিত আর্থিক সংগতির মধ্যে যথাসম্ভব প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হইতেছে।

৩। হুগলি জেলায় গঙ্গার পশ্চিম তীর রক্ষার যে সব ব্যবস্থা নেওয়া হইতেছে তার মধ্যে উল্লিখিত অংশে, বিগত কয়েক বৎসর কয়েকটি উল্লেখযোগ্য ক্ষয়রোধকারি কাজ, যথা—১৯৮৬-৮৭ সাল হইতে ১৯৮৯-৯০ সাল পর্যন্ত শ্রীরামপুর শহরের ৬০.৫৬ লক্ষ টাকা ব্যয়ে ১.২০ কিঃমিঃ পাড় বাঁধানো, ১৯৮৫-৮৭ সালের মধ্যে শেওড়াফুলি বাজারের সম্মুখবর্তী গঙ্গার পাড় বাঁধানো হইয়াছে। এই বৎসর 'আদ্য ঘাটের' রক্ষণাবেক্ষণের কাজ হাতে নেওয়া হইয়াছে।

৪। এখানে উল্লেখ করা প্রয়োজন যে গঙ্গা-ভাগিরথী-হুগলির উভয়তীরে ভূমিক্ষয়ের সমস্যা সম্প্রতি এক ব্যাপক আকার ধারণ করিয়া রাজ্য সরকারের বিশেষ আশঙ্কার কারণ হইয়া দাঁড়াইয়াছে। উভয়তীরের জনবহুল শহরে ও গ্রাম, কলকারখানা, পুরাতন ও ঐতিহাসিক সৌধগুলি ও বিস্তীর্ণ উর্বর চায়ের জমি ভূমিক্ষয়ের হাত হইতে রক্ষার জন্য বিপুল অর্থের প্রয়োজন। রাজ্যের আর্থিক সময়ক্ষমতা সীমিত হওয়ায় কেন্দ্রীয় সরকারের ব্যাপক অনুদান ছাড়া এই সমস্যা পুরোপুরি মোকাবিলা করা সম্ভব নয়।

## BREACH OF PRIVILEGE

**Mr. Speaker :** Now, I call upon Shri Trilochan Das to speak on

his notice of a breach of privilege against Ananda Bazar Patrika.

[12-10 – 12-20 P.M.]

**শ্রী ত্রিলোচন দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত পঞ্চায়েত এবং গ্রামীণ উন্নয়ন ডিপার্টমেন্টের বাজেটের দিন আমি সেই বাজেট বরাদ্দকে সমর্থন করে বক্তব্য রেখেছিলাম। কিন্তু গতকাল আনন্দবাজার পত্রিকাতে প্রকাশিত হয়েছে যে আমি বাজেটের বিরোধিতা করে বক্তব্য রেখেছি। আপনার মাধ্যমে তাই স্যার, বলছি, এই কাগজে একটা অসত্য সংবাদ ছাপানো হয়েছে। এতে আমি মনে করি যে আমার চরিত্র হনন করা হয়েছে এবং অধিকার ভঙ্গ করা হয়েছে। এ ব্যাপার স্যার, সুবিচার প্রার্থনা করছি এবং বলছি যাতে এটা সঠিকভাবে প্রকাশিত হয় সেটা দেখা হোক।

**মিঃ স্পিকার ঃ** এটা আমি দেখছি কি যে অ্যাপারেন্টলি মনে হয় শ্রী ত্রিলোচন দাস এই হাউসে এ বাজেটের পক্ষে বলেছিলেন কিন্তু খবরের কাগজে সংবাদ যা বেরিয়েছে এতে বলা হচ্ছে যে উনি বিরুদ্ধে বলেছেন। এটা হ'তে পারে যে প্রাথমিক অবস্থায় আমরা এডিটারকে চিঠি লিখব, উত্তর পাবার পর ব্যাপারটা টেক আপ করব।

## STATEMENT UNDER RULE 346

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ**

মাননীয়, অধ্যক্ষ মহাশয়,

লিলুয়া হোম সম্পর্কে প্রকাশিত তথ্যের পরিপ্রেক্ষিতে উল্লেখ পূর্বে মাননীয় সদস্য শ্রী জয়নাল আবেদিন যে বিষয় উল্লেখ করেছেন, সেই প্রসঙ্গে আমি এই বিবৃতি দিচ্ছি।

হাওড়া জেলার লিলুয়ায় অবস্থিত সুন্দরবাঈ মূলচাঁদ মেহতা মহিলা আবাসের ৩৫০ জন আবাসিকের থাকিবার বন্দোবস্ত আছে। কিন্তু বর্তমানে এই আবাসে আবাসিকের সংখ্যা ৫২২। আবাসিকদের সংখ্যাধিক্যের ফলে কিছু কিছু অসুবিধা থাকিলেও সংবাদপত্রে প্রকাশিত প্রতিবেদনটি অতিরঞ্জিত, অসত্য ও ভিত্তিহীন তথ্যে পরিপূর্ণ।

কলকাতার উপকণ্ঠে অবস্থিত এই আবাসটি নিয়মিতভাবে পরিদর্শন করা হয় এবং গত ১৩ই মে তারিখে সমাজকল্যাণ অধিকারের উপ-অধিকর্তা শ্রীমতী সন্ধ্যামালতী চ্যাটার্জি এই আবাসটি পরিদর্শন করেছেন।

এই আবাসের স্থান সংকুলানের সমস্যা নিবারণের জন্য ২২০ আসন বিশিষ্ট একটি আবাস লবন হ্রদ এ নির্মায়মান। এজন্য পূর্ত দপ্তরকে ৬১,৩০,০০০ টাকা দেওয়া হইয়াছে। এই আবাসটি কিশোর বিচার আইন এর অধিগত। ফলে আবাসিক পিছু ব্যয়সীমা মাসিক ২৪০ টাকা। সারা ভারতে ভারত সরকারের নির্দেশক্রমে এই ব্যয়সীমা চালু আছে।

সরকারের সীমিত আর্থিক ক্ষমতার মধ্যেও এই আবাসের সার্বিক উন্নতির জন্য নিম্নলিখিত ব্যবস্থাগুলি নেওয়া হয়েছে ঃ-

(১) আবাসে জল সরবরাহের জন্য একটি গভীর নলকূপ চালু আছে এবং আরও একটি গভীর নলকূপ নির্মায়মান। এ ছাড়া এই আবাসে তিনটি নলকূপ আছে। কাজেই আবাসিকদের জলসংকটের তথ্যটি কষ্ট কল্পিত।

(৩) আবাসিকদের চিকিৎসা ও স্বাস্থ্য পরীক্ষার জন্য একজন চিকিৎসা আধিকারিক (আবাসিক) আছেন। সম্প্রতি বিশিষ্ট চিকিৎসকবৃন্দ মে মাসের ১, ২ ও ৩ তারিখে আবাসের সমস্ত আবাসিকের স্বাস্থ্য পরীক্ষা করে ব্যক্তিগত স্বাস্থ্য কার্ড তৈরি করেছেন। প্রয়োজনে পরবর্তীকালে চিকিৎসায় এটি সাহায্য করবে। যক্ষ্মা রোগাক্রান্ত আবাসিকদের পরীক্ষান্তে বিভিন্ন যক্ষ্মা হাসপাতালে চিকিৎসার জন্য পাঠানো হয়। সম্প্রতি এইরূপ কয়েকজন আবাসিককে ধুবুলিয়া যক্ষ্মা হাসপাতালে পাটানো হয়েছে। এছাড়া মানসিক রোগাক্রান্ত আবাসিকদের চিকিৎসার জন্য রাঁচী মানসিক হাসপাতালে পাঠানো হয়েছে।

(৪) আবাসিকদের শিক্ষাদানের জন্য এই আবাসে শিক্ষক নিযুক্ত আছেন। উচ্চশিক্ষার জন্য আবাসিকদের বিদ্যালয়ে ও কলেজেও পাঠানো হয়। সম্প্রতি অষ্টম শ্রেণী পর্যন্ত শিক্ষাগত যোগ্যতা সম্পন্ন আবাসিকদের বিভিন্ন শিল্প প্রশিক্ষণ কেন্দ্রে প্রশিক্ষণের বন্দোবস্ত করা হয়েছে। প্রতিবন্ধী আবাসিকদের জন্য REACH নামক স্বেচ্ছাসেবী সংস্থার সহায়তার বিশেষ প্রশিক্ষণের বন্দোবস্ত করা হয়েছে।

(৫) এই আবাসিকদের জন্য বিভিন্ন কারিগরি প্রশিক্ষণের বন্দোবস্ত আছে। তাতবস্ত্র বয়নে ২২জন আবাসিক দুদফায় অংশ গ্রহণ করেন। উৎপাদিত বস্ত্র সামগ্রী এই বিভাগের অধীন আবাসে বিভিন্ন আবাসিকদের ব্যবহারের জন্য দেওয়া হয়। সীবন বিভাগের ৩২ জন। আবাসিক নিয়মিত কাজ করেন এবং উৎপাদিত বস্ত্র সামগ্রী তন্তুশ্রীর মাধ্যমে বিক্রিত হয়। আবাসিকরা এজন্য পারিশ্রমিক পেয়ে থাকেন। নিয়মিত অংশগ্রহণকারী মাসিক ৩০০-৪০০ টাকা আয় করেন।

এছাড়া বিভিন্ন স্বেচ্ছাসেবী সংস্থায় আবাসিকদের পাঠানো হয়ে থাকে যাতে কারিগরি প্রশিক্ষণের মাধ্যমে তা আত্মনির্ভর হতে পারে। এ প্রসঙ্গে কর্মকৃটির All Bengal Womens Union Home এবং আনন্দ আশ্রম প্রভৃত সংস্থার নাম উল্লেখযোগ্য। এই আবাসের প্রতিবন্ধী আবাসিকরা বালি লালবাবা কলেজে একটি ক্যান্টিন চালান।

আবাসিকদের অর্থনৈতিক পুনর্বাসনের জন্য সম্প্রতি শিক্ষাগত যোগ্যতার ভিত্তিতে সহায়িকা ও মেট্রন পদে নিয়োগ করা হচ্ছে।

কারিগরি প্রশিক্ষণের সুযোগ বৃদ্ধির ৬০ জন আবাসিকের জন্য আরও ২টি বিভাগ শীঘ্রই চালু করা হবে।

(৬) এই আবাসে আবাসিকদের মনোরঞ্জনের জন্য বিভিন্ন প্রয়াস নেওয়া হয়েছে। এখানে বেশ কয়েকটি সাদা কালো ও রঙিন টি. ভি সেট আছে। আবাসিকদের প্রতিবছর শিক্ষামূলক ভ্রমণে নিয়ে যাওয়া হয়। সম্প্রতি একটি দল দিঘা ভ্রমণ করে এসেছে। এই আবাসে পতুল নাচ ও সিনেমাও মাঝে মধ্যে দেখানো হয়। আবাসিকরা উদ্যোগ নিয়ে সরকারি সহায়তায়

দুর্গাপুজো ও সরস্বতী পুজোর অনুষ্ঠান করে থাকে। খেলাধূলার সুযোগ সৃষ্টির জন্য বাস্কেটবল কোর্ট নির্মাণের প্রস্তাব আছে।

(৭) এই আবাসের উন্নতির জন্য সম্প্রতি নিম্নলিখিত খাতে নিম্নরূপ অর্থ ব্যয়িত হয়েছে ঃ-

(ক) প্রাচীন নির্মাণ............................................................ ১৪,৮০,১৭৫ টাকা

(খ) কারিগরি প্রশিক্ষণ..................................................... ৯,০০,০০০ টাকা

(গ) বৈদ্যুতিক আলোর বন্দোবস্ত..................................... ২,৫১,৫০০ টাকা

(ঘ) জেনারেটার সেট........................................................ ৫,৫১,২৫০ টাকা

(৮) আবাসের পরিবেশের উন্নতির জন্য বনবিভাগের সহায়তার এই আবাসে ফুল ও ফলের গাছ লাগানো হয়েছে।

(৯) পতিতাবৃত্তি নিরোধ আইনে আদালত কর্তৃক প্রেরিত আবাসিকদের মানসিক পরিবর্তনের উদ্দেশ্যে IPER নামক স্বেচ্ছাসেবী সংস্থার সহায়তার Clessification Counselling এর বন্দোবস্ত করা হয়েছে। এ ছাড়া এইসব মহিলাদের স্বনির্ভর করে তোলার জন্য Block Printing ও চটের থলে তৈরি শেখানোর ব্যবস্থা শীঘ্রই চালু করা হবে।

পরিশেষে সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি যে Juvenils Welfare Board এর মাধ্যমে এই আবাসের ৪৫জন বালিকা তাদের পরিবারে ফিরে যেতে পেরেছে এবং আদালতের মাধ্যমে ৫০ জন পরিবারে পুনর্বাসিত হয়েছে।

নির্যাতিতা বালিকাদের বিচার দ্রুত সম্পন্ন করার জন্য বিচার বিভাগকে বিশেষভাবে অনুরোধ করা হয়েছে এবং এই উদ্দেশ্যে বিভাগীয় আধিকারিকরা মহাধর্মাধিকরণে (High Court) যোগাযোগ করেছেন।

(১০) আবাসিকদের প্রতি বৎসর তিনপ্রস্থ নতুন জামাকাপড় দেওয়া হয়ে থাকে।

(১১) ২৪০ টাকা মাথাপিছু বরাদ্দ অনুযায়ী এই আবাসে যে খাদ্য দেওয়া হয় তা নিম্নরূপ ঃ-

ক. সকালে ও বিকালে — মুড়ি, চিড়া ও রুটি

খ. দুপুরে — ভাত, ডাল, সবজি

গ. রুটি, ডাল, সব্জি (রাত্রে)

সপ্তাহে দুইদিন মাছ ও একদিন ডিম দেওয়া হয়। মাসে একদিন মাংসের বন্দোবস্ত আছে মাঝে মাঝে বিভিন্ন ধাতুর ফল যথা,—আম, কাঁঠাল ইত্যাদি দেওয়া হয়।

অসুস্থ আবাসিকদের জন্য দুধ ও ডিমের বন্দোবস্ত আছে। এছাড়া চিকিৎসকের পরামর্শ অনুযায়ী খাদের বন্দোবস্ত করা হয়ে থাকে।

পরিশেষে পুনর্বার মাননীয় সদস্যদের জানাই যে, প্রকাশিত প্রতিবেদনটি অতিরঞ্জিত, অসত্য ও উদ্দেশ্য প্রণোদিত।

সমাজ কল্যাণ বিভাগের এই সকল আবাসের মাধ্যমে সাধ্যমতো কল্যাণ প্রয়াস চালাচ্ছে। যদি এ সম্পর্কে কোনও সুনির্দিষ্ট অভিযোগ থাকে, তা জানালে আমরা যথা প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের প্রতিশ্রুতি দিচ্ছি।

[12-20 – 12-30 P.M.]

## ZERO HOUR

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, গত ১লা এপ্রিল থেকে মেট্রো রেলে ১০০ ভাগ ভাড়া বৃদ্ধি পেয়েছে। যেখানে টিকিটের মূল্য ১ টাকা ছিল, সেখানে সেটা বেড়ে ২ টাকা হয়েছে। যেখানে দেড় টাকা ছিল সেখানে তিন টাকা হয়েছে। কুপনে একটা টিকিটের মূল্য ছাড় ছিল, সেটা তুলে দেওয়া হয়েছে। মেট্রো রেলে কোনও সিজিন টিকিট এবং স্টুডেন্ট কনসেসনের ব্যবস্থা আজ পর্যন্ত হয়নি। এয়ার সার্কুলেশনের উপযুক্ত ব্যবস্থা নেই। কলকাতার মতো জনবহুল শহরের চরম পরিবহন সংকটে মেট্রো রেলের মাধ্যমে মানুষ যতটুকু সুযোগ-সুবিধা পাচ্ছিল এই ভাড়া বৃদ্ধির ফলে তারা সেটুকু থেকেও বঞ্চিত হ'ল। এর ফলে কলকাতাবাসীদের কাছে মেট্রো রেল অর্থহীন হয়ে দাঁড়াবে। এ ব্যাপারে মেট্রো রেল-এর প্যাসেঞ্জাররা নিরবিচ্ছিন্নভাবে প্রতিবাদ আন্দোলন করে যাচ্ছে। ইতিমধ্যে তারা রেলমন্ত্রী এবং প্রধানমন্ত্রীর কাছে বর্দ্ধিত ভাড়া প্রত্যাহারের দাবি জানিয়েছেন। আজকে মেট্রো রেল প্যাসেঞ্জারস' অ্যাশোসিয়েশন ১২ ঘন্টার জন্য অবস্থান করছেন। আমি এ বিষয়ে বিধানসভার একটা বেসরকারি প্রস্তাব আনার জন্য আপনার সাহায্য চাইছি। এবং মাননীয় মুখ্যমন্ত্রীকে এবিষয়ে রেলমন্ত্রীর সঙ্গে কথা বলার জন্য অনুরোধ করছি।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে এই সভার এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমরা গত কয়েকদিন যাবৎ 'গণশক্তি' পত্রিকায়, 'আনন্দবাজার পত্রিকা'য় এবং 'স্টেটসম্যান' পত্রিকায় উদ্বেগের সঙ্গে দেখছি যে, আমাদের রাজ্যের অ্যাডভোকেট জেনারেল শ্রীনরনারায়ণ গুপ্তকে টেলিফোনের মাধ্যমে বিভিন্ন রকম ভীতিপ্রদর্শন করা হচ্ছে। স্যার, এ ব্যাপারে এখন পর্যন্ত আমরা যত দূর খবর পেয়েছি তাতে দেখছি যে, তিনি লিখিতভাবে চীফ্ সেক্রেটারিকে, এবং ডাইরেক্টর জেনারেল অফ্ পুলিশকে জানিয়েছেন এবং কপি মুখ্যমন্ত্রীকেও দিয়েছেন। আমি যত খবর রাখি তাতে দেখছি যে, পূর্ব কলকাতায় যে সমস্ত জলা জমি নিয়ে কেস হচ্ছে, আনন্দ মার্গিদের যে মামলা হচ্ছে যে সমস্ত মামলায় সরকারি নীতি রূপায়ণের স্বার্থে তিনি কোর্টে রাজ্য সরকারের পক্ষে প্লিজ করেছেন। ফলে তাঁকে বিভিন্ন ধরনের হুমকি দেওয়া হচ্ছে, ভীতিপ্রদর্শন করা হচ্ছে। এই ঘটনায় এখন পর্যন্ত একজন পরিচারিকা ধরা পড়েছে। টেলিফোন

দপ্তর থেকে কমপিউটার প্রিন্ট আউট বিশ্লেষণ করে ধরেছে। ধৃত পরিচারিকার নাম কৌশলা। যে বাড়ি থেকে তাকে ধরা হয়েছে যে বাড়ির টেনেন্ট-এর সে পরিচারিকা, বাড়িটির নিচেরতলায় যে থাকত এবং মালিক ওপরতলায় থাকে। কিন্তু মালিকের ঘরে তার ফ্রি অ্যাকসেস্ ছিল এবং সেখান থেকেই সে টেলিফোন করত। এ টেনেন্ট সি. এম. ডি. এ. এলাকায় ল্যান্ড কো-অপারেটিভ তৈরি করে ফ্ল্যাট করা সংক্রান্ত কিছু গড়বড়ে ব্যাপারের সঙ্গে আছে এবং আনন্দ-মার্গিদের সঙ্গেও তার যোগাযোগ আছে। আমার বক্তব্য রাজ্যের অ্যাডভোকেট জেনারেলকে ভীতি প্রদর্শনের কাজে ভেস্টেড ইন্টারেস্ট যুক্ত আছে এবং বিগ মানি ডিপ্লয় করা হচ্ছে। এটা শুধু মাত্র একজন পরিচারিকার কাজ হতে পারে না। তাই আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাজে দাবি করছি রাজ্যের অ্যাডভোকেট জেনারেলের নিরাপত্তার জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হচেছ, সত্য কি, এর পেছনে কি চক্রান্ত আছে, প্রকৃত রহস্য উদ্ঘাটন করে আমাদের জানানো হোক। অ্যাডভোকেট জেনারেলের উপযুক্ত নিরাপত্তার ব্যবস্থা করা হোক। এই ঘটনার পেছনে বিগ মানি ডিপ্লয় হচ্ছে। এর পেছনে ভেস্টেড ইন্টারেস্ট কাজ করছে। তাদের স্বরূপ উদ্ঘাটন করার জন্য আমি মাননীয় মন্ত্রীর কাছে আবেদন করছি।

**শ্রী সৌগত রায়ঃ** স্যার, রাজ্যের অ্যাডভোকেট জেনারেল এই বিধানসভায় আসেন। আজকে তাঁর নিরাপত্তা নেই। ফোনে তাঁকে হুমকি দেওয়া হচ্ছে। এটা খুবই সাংঘাতিক ব্যাপার!

**শ্রী সিদ্ধার্থশঙ্কর রায়ঃ** যে প্রশ্নটা তুললেন আমার ভাই রবীন মন্ডল, শ্রী রবীন মন্ডল, সেটা খুবই গুরুতর প্রশ্ন। আপনাদের মধ্যে দলাদলি আছে কিনা জানি না এবং তার মধ্যে আমি যাচ্ছি না। প্রশ্ন হচ্ছে, রাজ্যের অ্যাডভোকেট জেনারেল আমাদের অফিসিয়াল লিডার। যাঁরা ল-ইয়ার আছেন তাঁদের অফিসিয়াল লিডার হচ্ছেন অ্যাডভোকেট জেনারেল। তাঁর যদি এই অবস্থা হয়ে থাকে আর রবীনবাবু যা বললেন—নিশ্চয়ই হয়েছে—তাহলে আমাদের কি অবস্থা হবে ভেবে দেখুন তো? আমার প্রশ্ন হচ্ছে (১) আমি এই কথা বলে আসছি—মাননীয় মুখ্যমন্ত্রী আসেন না হাউসে—আমি কাল ঘুরে এসেছি, কিছু দেখে এসেছি—মুখ্যমন্ত্রীকে আবার বলছি, ল-অ্যান্ড অর্ডারের যদি এই অবস্থা হয় তাহলে উনি অল-পার্টি নিয়ে মিটিং করুন। এইসব ব্যাপারে ডিসকাশন হোক (২) উনি একা হোম ডিপার্টমেন্ট চালাতে পারছেন না। ৭৮ বছরের বৃদ্ধ, হোম ডিপার্টমেন্টের পুরো ফাইলপত্র দেখাশুনা করা ওনার পক্ষে অসম্ভব। উনি স্টেট মিনিস্টার নিন এবং ডেপুটি মিনিস্টার নিন। করছেন টা কি? উনি তো ম্যানেজ করতে পারছেন না। আমার ৩৫ বছরের রাজনীতিতে এইরকম দেখিনি, পুলিশ কমিশনারকে সরতে হল—কারণ গুন্ডার সঙ্গে তাঁর নাকি সংযোগ ছিল। কি ছিল তা আমি জানি না। তবে একটা অভিযোগ তাকে সরতে হল। বিশ্বাস করা যায় না, সভ্য জগতে এইরকম হতে পারে। সাহাকে সাহাদা বলায় তাঁকে সরতে হল। তাহলে জ্যোতিবাবুর কি হবে? আমরা শাসনে যখন গিয়েছিলাম, জয়নাল সাহেব আমি এবং আরও অনেককে তখন কি হয়েছিল? আমরা সেদিন ঘেরাও হয়েছিলাম। ওখানে শুনছিলাম জ্যোতি বসু জিন্দাবাদ। সাহাদা বলায় সাহা যদি অপসারিত হতে পারে তাহলে জ্যোতিবাবুর কি হবে? অবশ্য আমি তাঁকে অপসারিত করার কথা বলছি না, তিনি থাকুন। তিনি মিনিস্টার অফ স্টেট নিন, ডেপুটি মিনিস্টার নিন। এইসব কথা যত এঁরা বলবেন, আমার কথা প্রমাণ হয়ে যাবে। আমি রবীনবাবুকে ধন্যবাদ

জানাচ্ছি। এটা একটা সিরিয়াস জিনিস। অ্যাডভোকেট জেনারেল থ্রেটেন্ড করা হচ্ছে। এই ব্যাপারে কিছু করুন।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে খুবই গুরুত্বপূর্ণ বিষয় উপস্থিত করছি। আপনি জানেন, আমরা বহু বছর থেকে নেপালি ভাষাকে সংবিধানের অষ্টম তফসিলিভুক্ত করার জন্য দাবি জানিয়ে আসছি। বর্তমানে আমরা দেখতে পাচ্ছি, কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রী এস. বি. চবন বলেছেন, মনিপুরী ভাষাকে সংবিধানে অষ্টম তফসিলিভুক্ত করবেন বলে সামনের অধিবেশনে বিল আনবেন। আমি তারজন্য আনন্দিত। আমরা সর্বদলীয়ভাবে প্রধানমন্ত্রীর কাছে গিয়েছিলাম মনিপুরী ভাষাকে অষ্টম তফসিলভুক্ত করার জন্য এবং আরও ২।১টি ভাষার কথা বলেছিলাম। কিন্তু নেপালি ভাষাকে অষ্টম তফসিলভুক্ত করার ব্যাপারে নির্দিষ্টভাবে কিছু বলেননি। আমি রাজ্যের মন্ত্রীসভার মাধ্যমে এবং সমস্ত দলের সদস্যদের কাছে আবেদন করব বিধানসভা থেকে সর্বদলীয়ভাবে এই দাবি কেন্দ্রের কাছে উপস্থাপিত করা হোক যে আগামী অধিবেশনে পার্লামেন্টে নেপালি ভাষাকে সংবিধানের অষ্টম তফসিলভুক্ত করা হোক। এটা বহু বছর আগে থেকেই পশ্চিমবাংলার বিধানসভার সর্বদলীয় মত হিসাবে চিহ্নিত হয়ে আছে। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর মাধ্যমে এবং মন্ত্রীসভার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাচ্ছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আগামীকাল বি. জে. পি তিন বিঘা ইস্যুকে কেন্দ্র করে উত্তরবাংলা এবং মুর্শিদাবাদে বন্ধ ডেকেছেন। এই সময়ে আমাদের প্রতিবেশী রাষ্ট্রের প্রধানমন্ত্রী ভারতবর্ষে সফর করেছেন। এই সময়ে সাম্প্রদায়িক রাজনৈতিক দল বি. জে. পি প্ররোচনা সৃষ্টি করার উদ্দেশ্যে যে বন্ধ ডেকেছেন সেই বন্ধের বিরুদ্ধে সমস্ত দেশপ্রেমী জাতীয়তাবাদী মানুষ সংবদ্ধভাবে এর বিরোধিতা করবেন। আমার বিশ্বাস বি. জে. পির সাম্প্রদায়িক ভূমিকা সম্পর্কে সকলেই সচেতন থাকবেন। আমি প্রথমে যে কথাটা বলতে চাইছি, এই তিন বিঘাকে কেন্দ্র করে কমল গুহ এবং আরও ৩।৪জন সদস্যের ভূমিকাকে মুখ্যমন্ত্রী প্রেসটিজ ইস্যু না করে তাঁদের সঙ্গে কেন আলোচনায় বসছেন না?

[12-30 – 12-40 P.M.]

কমলবাবু আর যাই হোন, সাম্প্রদায়িক শক্তির সঙ্গে হাত মেলাননি। ওদের আরও বিধায়ক যাঁরা রয়েছেন তারা বলতে ভয় পাচ্ছেন। ওদের দল ভাগ হয়ে গেছে। কিন্তু এই সাম্প্রদায়িক শক্তি বি. জে. পিকে প্রতিহত করবার ব্যাপারে মুখ্যমন্ত্রী হাউসে আসুন এবং কিছু বলুন।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রির দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল বিদ্যুৎ বাজেটের উপর আলোচনা করতে গিয়ে বিরোধীপক্ষ রাজ্যের বিদ্যুৎ পরিস্থিতি নিয়ে অনেক কথা বলেছেন, অথচ গত ২৪.৫.১৯৯২ তারিখে দাঁইহাট মিউনিসিপাল কমিশনারের নেতৃত্বে সেখানকার বিদ্যুৎ দপ্তরের অফিস চূড়ান্তভাবে ভাঙ্গচুর হয়েছে, অ্যাসিস্টেন্ট ইঞ্জিনিয়ার এবং ওয়ার্কারকার সেখানে মারধোর করেছেন তারা। সেখানে বিদ্যুৎ দপ্তরের গাড়ি ভাঙ্গচুর করেছেন এবং তাতে আগুন লাগাবার চেষ্টা করেছেন

কংগ্রেসিরা। আমি হাউসের কাছে রাখতে চাই, একদিকে বিদ্যুৎ সঙ্কটের কথা বলে রাজ্যের মানুষকে বিভ্রান্ত করবার চেষ্টা করা হচ্ছে, অপরদিকে যে সমস্ত কর্মচারী বিদ্যুৎ ব্যবস্থাকে অব্যাহত রাখবার জন্য চেষ্টা করছেন তাদের মারধোর করে একটা বিশৃঙ্খলা সৃষ্টি করতে চাইছেন। তাই আমার আবেদন মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে, গোটা বিষয়টা নিয়ে তদন্ত করান। ওদের মিউনিসিপাল কমিশনার, যার নেতৃত্বে ঐ ঘটনা ঘটেছে, তার বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা যাতে নেওয়া যায় তার চেষ্টা করুন।

**শ্রীমতী মহারাণী কোঙার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে স্বারাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। রায়না ২নং ব্লকে বৈদ্যপুর গ্রামে বি. জে. পি. কর্মী সন্দিপ মিত্রের বাড়িতে ১২ বছরের মেয়ে লক্ষ্মী মালিক কাজ করত। কিন্তু বিগত ৯.৫.১৯৯২ তারিখে কাজ করে সে বাড়িতে না ফেরায় বাড়ির লোকজন তাকে খুঁজতে বেরোয়। না পেয়ে তারা থানায় যান ডায়রি করতে, কিন্তু সেকেন্ড অফিসার ডায়রি নেন না, বলেন খুঁজে দেখুন কোথায় আছে। সন্দিপ মিত্রকেও বাড়িতে পাওয়া যায় না। তিন দিন পরে দুর্গন্ধ পেয়ে পাশের বাড়ির লোকেরা খবর দেওয়ায় ঐ বাড়ি থেকে লক্ষ্মীর ডেড বডি পাওয়া যায়। অপর দিকে সেখানকার বি. জে. পি. নেতা নির্মল সিং থানায় জানান যে, সন্দিপ মিত্রকে খুঁজে পাওয়া যাচ্ছে না। তিনি এই ব্যাপারে ডায়রি করতে চাইলে পুলিশ সেই ডায়রি গ্রহণ করেন। এতে বোঝা যায় যে, পুলিশের এক অংশ বি. জে. পিকে সাহায্য করছেন এবং খুনী সন্দিপ মিত্রকে প্রোটেকশন দিচ্ছেন। আমি লক্ষ্মীর খুনের ব্যাপারে উপযুক্ত তদন্ত করে খুনীর শাস্তি দাবি করছি এবং বি. জে. পি. সেখানে রায়ট লাগাবার যে চেষ্টা করছে তার থেকে রক্ষা এবং জনসাধারণের নিরাপত্তার ব্যবস্থা করতে বলছি।

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** মাননীয় সদস্য শ্রী সৌগত রায় মহাশয় ত্রাণ সম্বন্ধে একটা উৎকণ্ঠা প্রকাশ করেছিলেন বিধানসভায়। তাঁকে আশ্বস্ত করতে এবং তার সাথে আমাদের বিধানসভার প্রত্যেক মাননীয় সদস্যকে আশ্বস্ত করতে শিলিগুড়ি এবং জলপাইগুড়ির ঝড়ের ব্যাপারে কি স্টেপস নেওয়া হয়েছে সেইগুলি আমি আপনার মাধ্যমে সকলকে জানাতে চাই।

গত ২০.৫.৯২ তারিখের সন্ধ্যায় শিলিগুড়ি নকশালবাড়ি, ও খড়িবাড়ি ফাঁসি দেওয়া ব্লক আর শিলিগুড়ি মিউনিসিপালিটি এলাকায় এক প্রবল ঘূর্ণিঝড়ের ঘটনা ঘটেছে। প্রাথমিক প্রতিবেদনদৃষ্টে জানা গিয়েছে যে এই ঘূর্ণিঝড়ে ৫৫৪৭টি বাড়ি পুরোপুরি এবং ৫৫০৮টি বাড়ি আংশিকভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। ৪ ব্যক্তির প্রাণহানী হয়েছে। ১০টি গবাদিপশু বিনষ্ট হয়েছে। বিদ্যুৎ ও টেলিফোন ব্যবস্থা ব্যাপকভাবে বিপর্যস্ত হয়েছে। ত্রাণসাহায্য হিসাবে ১০০০টি ত্রিপল, মোট ৯০০টি ধুতি, শাড়ি ও শিশুপোষাক, ২০ মেট্রিক টন গম ও নৈমিত্তিক ত্রাণব্যয় (Relief contingency) হিসাবে ১৫,০০০ টাকা এবং ক্যাশ জি. আর বাবদ ২০,০০০ টাকা মঞ্জুর করা হয়েছে। গম তোলার ব্যাপারে প্রারম্ভিক অসুবিধাগুলি খাদ্যদপ্তরের আধিকারিকদের সাথে আলোচনার মাধ্যমে মিটিয়ে ফেলা হয়েছে এবং প্রয়োজনীয় পরিমাণে গম তুলে এনে ইতিমধ্যেই ক্ষতিগ্রস্ত পরিবারগুলির মধ্যে বন্টন করা হয়েছে। মৃতব্যক্তিদের আইনসিদ্ধ উত্তরাধিকারীদের মধ্যে এককালীন অনুদান (Ex-gratia payment) মঞ্জুরির বিষয়টি জেলাশাসকের কাছ থেকে নিয়মমাফিক প্রস্তাব পাবার পর বিবেচনা করা হবে।

এই একই ঘূর্ণিঝড় ২০শে মে সন্ধ্যায় জলপাইগুড়ি জেলারও কিছু এলাকায় ক্ষয়ক্ষতি ঘটায়। তাৎক্ষণিক সাহায্যে হিসাবে জলপাইগুড়ি জেলার জন্য ১০০০টি ত্রিপল, মোট ১৬০০টি ধুতি, শাড়ি ও শিশুপোষাক, ২৫ মেট্রিক টন গম এবং নৈমিত্তিক ত্রাণব্যয় বাবদ ১৫,০০০ টাকা ইতিমধ্যেই মঞ্জুর করা হয়েছে।

হাওড়া জেলার সাঁকরাইলে গত ১৯,৫৯২ তারিখের ঝড়ের প্রাথমিক খবর পাবার পর ২০০টি ত্রিপল, ২০০টি ধুতি, ২০০টি শাড়ি, ২০০টি শিশুপোষাক, ৫ মেট্রিক টন গম এবং ৫০০০ টাকা নৈমিত্তিক ব্যয় (Contingent expenditure) জেলাশাসককে মঞ্জুর করা হয়েছে। এ ব্যাপারে বিস্তারিত প্রতিবেদন পাঠাতে জেলা শাসককে বলা হয়েছে।

একইভাবে জেলাশাসক মেদিনীপুরের কাছ থেকে সে জেলার ঝড়ের প্রাথমিক খবর পাবার পর ত্রাণকার্যের জন্য ৪০০টি ত্রিপল, ২০০টি ধুতি, ৫০০ শাড়ি ও ৪০০টি শিশুপোষাক মঞ্জুর করা হয়েছে। জেলাশাসককে এ ব্যাপারে বিস্তারিত প্রতিবেদন পাঠাতেও বলা হয়েছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ আমাকে বলার সময় দেবার জন্য। আমাদের পশ্চিমবাংলার বিধানসভা চলছে, এই সময় বাংলাদেশের প্রধানমন্ত্রী এসেছেন, শুভেচ্ছা সফরে। তিনি দিল্লিতে এবং সৌহার্দপূর্ণ পরিবেশে আলোচনা শুরু হয়েছে। যেহেতু পশ্চিমবাংলা এবং পূর্ববাংলা আগে এক ছিল, আমাদের সেই বাংলাদেশের প্রধানমন্ত্রী এসেছেন সেই বিষয়ে আমি আপনার কাছে একটা নিবেদন করতে চাই। আজকে পাকিস্থানের সঙ্গে আমাদের অবস্থা একটু ঘোরালো হয়ে আছে, তার পেছনে আমেরিকা সাম্রাজ্যবাদ কাজ করছে এটা আমাদের বিশ্বাস। ভারতবর্ষকে এত বড় না হতে দেবার একটা চক্রান্ত চলছে। সেইজন্য আমি বলব ভারত সরকার এই ব্যাপারে অত্যন্ত কঠোর মনোভাব দেখিয়েছে। তার জন্য আমাদের ধন্যবাদ দেওয়া উচিত। আজকে বিধানসভায় সমস্ত পার্টি মিলে একটা রেজলিউশন করে আমরা এটা পূর্ণ সমর্থন করি এটা বলার দরকার আছে। আমরা কঠোরভাবে ভারতবর্ষের সার্বভৌমত্ব রক্ষা করতে চাই। বাংলাদেশের প্রধানমন্ত্রী এসেছেন, আমাদের বিধানসভা থেকে যাকে আমরা একটা শুভেচ্ছা পাঠাতে পারি আপনি তার একটা ব্যবস্থা করুন। বহু দিন বাদে বাংলাদেশের সঙ্গে সৌহার্দপূর্ণ মনোভাব স্থাপন করতে যাচ্ছি। আমাদের এই বিধানসভা থেকে সমস্ত দল মিলে একটা রেজলিউশন করে বাংলাদেশের প্রধামন্ত্রীকে জানানো হোক, ভারত সফরের জন্য আপনাকে স্বাগত জানাচ্ছি।

[12-40 – 12-50 P.M.]

## RESUMPTION OF THE INCONCLUSIVE DISCUSSION ON DEMAND NO 7 & 61

**ডাঃ জয়নাল আবেদন ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মন্ত্রী বিনয়কৃষ্ণ চৌধুরি মহাশয় বিগত ১৫ বছর ধরে এই ভূমি এবং ভূমি-সংস্থার বিভাগের দায়িত্বে আছেন। উনি সম্মানিত ব্যক্তি এবং বিশিষ্ট ভদ্রলোক। আগে উনি আমাদের সঙ্গে ছিলেন। সবাই ওঁকে শ্রদ্ধার চোখে দেখেন। এই সাবজেক্টটা ভাল বোঝেন। ভদ্রলোকের এক কথা। এই ১৫ বছর

ধরে আমরা যে বাজেট পাচ্ছি, আমি বিনয়ের সঙ্গে নিবেদন করতে চাই, আপনি যখন বাজেট তৈরি করেন তখন একটা রেফারেন্স দেন না কেন? আমাকে বলুন, প্রগতিশীল ভূমি ব্যবস্থার কোনটা, কোন লেজিসলেশন বামফ্রন্ট ইনিশিয়েট করেছেন? You have come in 1967. You have again come in 1969 and you are here permanently and we do not know if the rigging progress is effective, you will be permanent here! এক জায়গায় কোথাও বলেছেন যে, ভূমি-সংস্কারের এই উদ্যোগ কংগ্রেস নিয়েছিল, আমরা তাকে অনুসরণ করছি? এক জায়গাতেও বলেছেন যে, এই এস্টেট অ্যাকুইজিশন যেটা কংগ্রেস ইনিশিয়েট করেছিল, আমরা তাকে বাতিল করিনি? প্রয়োজন হয়েছে, আপনারা মাঝে মাঝে অ্যামেন্ডমেন্ট এনেছেন। কোথাও তো এই কথা বলেননি? আপনার নাম 'বিনয়'। দূরদর্শী আপনার পিতামাতা, আপনি নামকে সার্থক করেছেন। আমরা আপনাকে স্বাগত জানাই। এটা কংগ্রেসের কার্যক্রম, জাতীয় কার্যক্রম, এটা মহাত্মা গান্ধীর স্বপ্ন ছিল, সেকথা আপনি কোথাও বলেননি। ১৫ বছরে একবার তো অন্তত সেই কথা বলবেন? ২য়তঃ, এই ভূমি-সংস্কারে যে কতকগুলো জিনিস আছে, সে সম্বন্ধে আপনি বলেছেন যে আপনি যে রুল তৈরি করেছিলেন, গভর্নমেন্ট অব ইন্ডিয়া অর্থাৎ প্রেসিডেন্টের অ্যাপ্রোভাল পাবার পর, তাঁর অ্যাসেন্ট পাবার পর রুল তৈরি করেছিলেন, কিন্তু কোর্টে মামলা আছে বলে সেটাকে কার্যকর করতে পারছেন না। আমরা খবরের কাগজে জানলাম যে কয়েক সপ্তাহ আগে জনৈক জাস্টিসের ঘর উপচে পড়েছিল, অধিকাংশ রায় আপনাদের অনুকূলেই দিয়েছেন এবং ডেফিনিশন অব ল্যান্ড যেটা আছে সেটা হাইকোর্ট গ্রহণ করেছে। এরপরে সরকারের বাধা কোথায় যে ভূমিগুলো উদ্বৃত্ত সেগুলো অধিগ্রহণের ব্যাপারে? সেগুলো অধিগ্রহণ করছেন না কেন? আমরা আপনাদের কাজে মন্থরতা দেখতে পাচ্ছি। পাঁচ বছরে কত জমি বিলি করেছেন? আপনি একবার যে কথা বলেছেন, আর এক জায়গায় অন্য কথা বলছেন যে কথার কোনও সঙ্গতি নেই। যে সাড়ে নয় লক্ষ একর জমি বিলি হয়েছে তা ইয়ারওয়াইজ কেন বলছেন না? আপনি কেন ইয়ারওয়াইজ বলছেন না যে কত জমি বিলির ব্যবস্থা করেছেন? আপনি একবার মুখ্যমন্ত্রীকে দিয়ে বলাবার চেষ্টা করেছিলেন যে এক লক্ষ ৮১ হাজার কোর্ট এনট্যাংগেল্ড আছে। এটা কেন দ্রুততর হচ্ছে না? আপনি ট্রাইবুন্যালের কথা বলেছেন, আগের বাজেটেও আপনি এই কথা বলেছেন—আমি ল্যান্ড রিফর্মস্'এর যে সিলেক্ট কমিটি হয়েছিল তাতে মেম্বার ছিলাম, তখন ট্রাইব্যুনালের কথা বলেছি। রাজ্য সরকারের কি কনস্ট্রেন্ট? আপনার বাধাটা কোথায়? আপনি ল্যান্ড ট্রাইব্যুনাল করছেন না এবং যে পর্যন্ত ল্যান্ড ট্রাইব্যুনাল করছেন, যতক্ষণ পর্যন্ত ডিস্ট্রিক্ট জাজ এবং অ্যাডিশনাল ডিস্ট্রিক্ট জাজদের বিচারের ক্ষমতা দিচ্ছেন ততক্ষণ পর্যন্ত কিছু অগ্রগতি সম্ভব নয়। আজকে সেই মামলাগুলো ঝুলে আছে বিকজ আপনি তাঁদের পাওয়ার দেন নি। আপনাদের পক্ষ থেকে এই জমি অধিগ্রহণ এবং বিলিবণ্টন'এর ক্ষেত্রে, বিশেষ করে আপনাদের নির্দেশ মতো বৃহত্তর জমির মালিকরা যাতে তাদের জমি দেয়, সেই ব্যাপারে ভূমি-সংস্কারের ব্যবস্থা করা, অধিগ্রহণ করার ব্যাপারে আপনাদের একটা অবসাদ দেখা দিয়েছে। আপনি বলেছেন, প্রশাসনিক কাজকর্ম ভাল করার জন্য দুটো উরিংকে এক জায়গায় ইন্টিগ্রেটেড করেছেন। তার ফলটা কি হচ্ছে? ওখানে কেউ দায়িত্ব গ্রহণ করছেন না—অ্যাট দি ব্লক লেভেল অ্যান্ড সাইমালটেনিয়াসলি অ্যাট দি সাব-ডিভিসনাল লেভেল। কারা দায়িত্ব গ্রহণ করেছেন? একে বললে বলে যে আমার দায়িত্ব নয়, ও বলছে আমার দায়িত্ব নেই, তাহলে

এগুলো করে কারা? আপনি নিজেও অবশ্য বলেছেন যে আপনার রেকর্ড ম্যানুপুলেশন হচ্ছে না। আপনার এই রেকর্ড নির্ভরযোগ্য নয়। আমি একটা সার্টিফায়েড কপি নিয়েছি তাতে নাম ঠিক বসানো নেই এবং ম্যান ওভার। কোনও প্রতিকার হচ্ছে না। শুধু এই কারণেই হচ্ছে না যে এই ব্যাপারে আমার কাছে একটা চিঠি আছে তাতে একটি ছেলে একটি দলের নাম করে তার বন্ধুকে লিখছে, সেই চিঠির কপি আমার কাছে আছে। এটি একটি প্রাইভেট লেটার, আমি এর ফটোস্টাট করে রেখে দিয়েছি, আপনাকে দিয়ে দেব। ওই চিঠিতে একজন আরেকজনকে লিখছে যে তুইও সিপিএম হয়ে যা তোর জমি দখল হবে না। তাহলে সি পি এমের সঙ্গে আপনাদের আঁতাত করা আছে যে সিপিএম হলে তার ভূমি-সংস্কার আইনের মধ্যে পড়বে না? আমার আরেকটি প্রশ্ন হচ্ছে যে, যেহেতু ভূমি-সংস্কারের মধ্যে আরবান সিলিংয়ের প্রশ্ন এসে যায়, এই আরবান সিলিংয়ের ক্ষেত্রে কতদূর অগ্রসর হতে পেরেছেন? এই আরবান সিলিংয়ের মধ্যে যারা জমির মালিক, প্রোমোটার এবং ডেভেলপার রয়েছেন, তারা যে ষড়যন্ত্র করেছেন সেটা আপনারা কতটা প্রতিহত করতে পেরেছেন? আশা করি আপনি এর সন্তোষজনক উত্তর দেবেন। আরেকটি দিক হচ্ছে আপনারা যখন মেনেই নিয়েছেন আপনার এই ডেফিনেশন অফ ল্যান্ড, সেখানে আপনি পশ্চিমদিনাজপুরকে দুভাগে ভাগ করেছেন, যথা উত্তর দিনাজপুর, দক্ষিণ দিনাজপুর এবং সেখানে ভূমি-সংস্কার সংক্রান্ত আইনে বলেই দিয়েছেন যে রূপান্তরিত যদি করতে হয় জমি তাহলে কালেক্টরের পারমিশন লাগবে। আজকে চেঞ্জ অফ ক্যারাক্টারের ক্ষেত্রে পারমিশন লাগবে। আজকে যদি আবাদী জমি বা কাল্টিভেটেড ল্যান্ড পুকুর খননের ক্ষেত্রে বা আবাদী জমিতে ভিটে তৈরি করার ক্ষেত্রে যে প্রভিসন আছে তাতে কালেক্টারের পারমিশন লাগবে। কিন্তু উত্তরবঙ্গে পশ্চিমদিনাজপুরের উত্তরপূর্বে ৬২টি চা-বাগান হল এটা কাজের অধিকারে গেল? কি প্রভিসন আপনারা এটা হতে দিলেন। এটা হচ্ছে কাল্টিভিয়েবেল ল্যান্ড, সেই জমিকে চা-বাগানে রূপান্তরিত করা হল। এখানে তো আপনারা আইনের প্রভিসনটাকে অ্যাপ্লাই করেননি। আপনারই আইনে আছে ট্রাইব্যালদের ভূমি কোনওরকমে উইদাউট পারমিশন অফ দি জাজ ট্রান্সফার হবে না। সেখানে আজকে উত্তরবঙ্গে ৬২টি চা-বাগান ট্রাইব্যালদের হাত থেকে চলে গেল। উত্তরবঙ্গে ট্রাইব্যাল আছে, তাদের জমি জোর করে দখল করে নিচ্ছে, চা-বাগান তৈরি করে নিচ্ছে। এখানে কি আপনার আইন নীরব হয়ে রয়েছে, আপনি কি শুনতে পাচ্ছেন না, তারা কি কোনও প্রোটেকশন পাবে না? এই যে ট্রাইব্যালদের জমি ট্রান্সফার করে নিচ্ছে আপনি নীরব হয়ে রয়েছেন কেন? যেখানে উইদাউট পারমিশন জাজ ট্রাইব্যালদের জমি হস্তান্তর করা যাবে না বলা আছে, সেখানে এই জিনিস হয় কি করে? আমার যতটুকু মনে আছে তাতে আমি বলছি যে এই উত্তরবঙ্গের জমি নিয়ে জঙ্গল সাঁওতাল, কানু সান্যাল একটা সংগ্রাম করেছিলেন। কিন্তু তারমধ্যে দিয়েই ওই ডানকান কোম্পানি চা-বাগান তৈরি করে নিয়েছিল। আমার কাছে যতটুকু খবর ছিল তাতে ২২টি চা-বাগান হয়েছিল, তারপরে শুনেছিলাম ৩২টি এবং এখন শুনছি ৬২-৬৩টি চা-বাগানের পত্তন হয়েছে। আমার যতটুকু মনে আছে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী এবং শ্রী কমল গুহ প্রাক্তন কৃষিমন্ত্রী বলেছিলেন যে চাষের জমিকে চা-বাগানে রূপান্তরিত করতে হলে আইনের প্রভিশন থাকা দরকার, একে উইথড্র করতে হবে এবং উইথ সুয়ো মোটো এফেক্ট দিতে হবে। আইনের এফেক্ট দিতে হবে। আপনার কাছে আমার নিবেদন এই যদি কথা হয়ে থাকে তাহলে যারা এই অফেন্স করছেন তাদের বিরুদ্ধে আপনার

পেন্যাল প্রভিসন নেবেন না? কোথায় সেই পেনাল প্রভিসন, কেন ফরফিট হবে না? আপনার তাহলে কোনও প্রভিসন নেই যে, জজের পারমিশন না নিয়েই একটা জমিকে জোর করে তার ক্যারেক্টার রূপান্তরিত করা যায়। সেখানে আপনারা কেন ইন্টারফেয়ার করতে পারছেন না? যারা এইভাবে জমি হস্তান্তর করে নিচ্ছে তাদের বিরুদ্ধে আপনার আইনে তো পেনাল্টির প্রভিসন আছে, সেটা প্রয়োগ করছেন না কেন? আমি এই প্রশ্নগুলো রাখছি আপনি এর উত্তর দেবেন। আরেকটি কথা বলি, আপনি তো একাধিককাল ধরে পঞ্চায়েতমন্ত্রী ছিলেন এবং একাধিক প্রশ্নের উত্তর দিয়েছেন। আমার ১নং প্রশ্ন হচ্ছে যে প্রোডাকশনের ক্ষেত্রে আপনি যে বই দিয়েছেন, আপনার অসীম দাশগুপ্ত মহাশয়ের দপ্তর থেকে যে বই আমাদের দিয়েছে তাতে পার ক্যাপিটা ডোমেস্টিক এগ্রিকালচারাল প্রোডিউসের ক্ষেত্রে পাঞ্জাবের সঙ্গে তুলনা করে বলা হয়েছে যে আমাদের এখানের থেকে পাঞ্জাবে ৫ গুণ বেশি। আমাদের পশ্চিমবঙ্গে যদি ১৭০০ পার ক্যাপিটা ডোমেসটিক এগ্রিকালচারাল প্রোডিউস হয় তাহলে পাঞ্জাবে সাড়ে ৫ হাজার হবে। মাননীয় বিনয়বাবু নিজে বলেছেন যে একটা আইন করবেন এবং সেখানে জমির যে ইনপুটস্ আছে সেগুলোর জন্য একটা কর্পোরেশন করা হবে। এতে অগ্রগতি কতটা হবে আমার জানা নেই, কারণ শুধু সার দিলেই তো হবে না। আজকে মডার্নাইজেশনের যুগ চলছে, কম্পিউটারাইজেশনের যুগ চলছে, আপনি তা এককালে গান্ধীবাদী ছিলেন, আপনার কাছে সবিনয়ে আমার প্রশ্ন কেন বলুন তো আজকে এই অবস্থা দাঁড়িয়েছে, এটা আজকে একটু বোঝার দরকার আছে। আপনার কাছে সবিনয় দু-একটি কথা রাখছি, আপনি তো এককালে আমাদের দলে ছিলেন আজকে এই জিনিসগুলো আপনার ভাবার সময় এসেছে।

[12-50 – 1-00 P.M.]

প্রিন্সিপাল গান্ধী ওয়াজেস ফর কমপ্লিট ইকনমিক ইকোয়ালিটি, আপনি গান্ধীবাদী ছিলেন বলেই সাহস করে বলছি but he sponsored the idea that the rich could keep their wealth if they acted as trustees for the underprivileged. This notion was a practical compromise motivated by his rejection of violence and his realization that the rich would not willingly give up their possessions. It also reflected Gandhi's awareness that the managerial skills of the wealthy would be needed if India was to progress. এখানে রিচম্যানদের ম্যানেজেরিয়াল প্রোগ্রেস নয়, আপনার দপ্তর থেকে করার কথা ছিল,, এগ্রিকালচার দপ্তর খুব কোঅপারেশন দপ্তর কিন্তু আজকে তো এক ইঞ্চি আমরা কোঅপারেটিভের দিকে এগুইনি। আপনি যে জমি বিতরণ করেছেন যাদের কাছে ১০ কাটা, এক বিঘা কিংবা আপনি এখানে কত দিয়েছেন আমি জানিনা, কিন্তু মেজরটা আমরা বিলি করেছি। আপনি যাদেরকে জমি দিয়েছেন এদের কাছে ১ বছর, ২ বছর জমি থাকবে তারপর সে আর একজন পাশের লোককে, সম্পন্ন লোককে কোনও ব্যবসাদারকে দিয়ে দেবে, আপনি তো মূল কথাটা নিয়ে ভাববেন এলিমিনেশন অফ পভার্টির মূল কথা হচ্ছে রিসোর্স বেসকে স্ট্রেনদেন করা, আজকে যাদেরকে জমি দিচ্ছেন তারা ভোগ করছেন না পাশের লোকরা অ্যালিওর করছে আর চা-বাগান ওয়ালারা এদের কাছ থেকে জমি নিয়ে নিচ্ছে। এটার ব্যাপারে আপনি কি প্রকৃত

তদন্তের ব্যবস্থা করেছেন নাকি দেখেছেন এতে কেন পেনাল প্রভিসন থাকবে না? আপনি ভূমিহীনদের পাট্টা দিয়ে জমি দেবেন অথচ সে খেতে পাবে না, অন্যরা প্রলুব্ধ করেই হোক কিংবা তার দৈন্যতার সুযোগ নিয়েই হোক অন্যরা ভোগ করবে এর কোনও পেনাল প্রভিসন থাকবে না, এটা জরীব করার জন্য কোনও মানুষ থাকবে না? এর সঙ্গে এসে যায় এখনও আপনাদের কিছু জমি বাকি আছে স্টিল কালচারেবল ল্যান্ড যা আপনাদের পজেশনে এসেছে, হাইকোর্টের জাজমেন্ট যা সম্প্রতি দিয়েছে ল্যান্ড ডেফিনেশন মেনে নিয়ে অতিরিক্ত কিছু জমি আপনাদের কাছে আসবে। হোয়াট ইজ ইয়োর পজিশন, পলিসি, প্রিন্সিপাল অ্যান্ড মেশিনারি? এটা ভূমি-সংস্কার করে স্থায়ী সমিতি বিলি করবে কিন্তু তা করছে না, এই ব্যাপারে আমি আপনার কাছে অভিযোগ ১৪ বছর লাগছে ফ্রম মাঠ খসড়া ফিল্ড ভেরিফিকেশন টু ইস্যু অফ পাট্টা? আজকে অত্যন্ত লজ্জার কথা হচ্ছে এই গরিব মানুষদের কিছু পয়সার বিনিময়ে এই পাট্টা সংগ্রহ করতে হচ্ছে। আমি আপনাকে আরও বলতে চাই আপনি গ্রামাঞ্চলে প্রত্যেক পঞ্চায়েতে তো বলে দিয়েছেন যে আপনি একটা করে ল্যান্ড রিফর্মস অফিস রাখবেন, যেখানে আর. আই., তহশীলদার অ্যান্ড ক্লাশ ফোর এমপ্লয়ি উইল বি দেয়ার, আপনার ৩৩০৪টি গ্রাম পঞ্চায়েতে সেখানে উইল বি পসিবল টু সেট আপ দেয়ার সিস্টেম? এদের সুপারভিসন মেশিনারি কি, এদের দায়িত্ব কি, এদের কর্তব্য কি, আপনি কি সেটা জানেন? মানুষের মধ্যে দীর্ঘদিন ধরে একটা জমির খাজনা দেওয়ার প্রবণতা আছে, আপনারা রাফ করে দিচ্ছে আপ টু থ্রী একরস, আমরাও করেছিলাম কিছু, কিন্তু তবুও মানুষ দিতে চায় কিন্তু এখন প্রকৃত রসিদ না দিয়ে খাজনার নাম করে মানুষই নিয়ে চলে যাচ্ছে বছরের পর বছর এটা তো আপনি দেখবেন। আর একটা প্রভিসন হচ্ছে যে জমি আপনি এখনও বিলি করেননি কিন্তু কারও না কারোর পজেশনে আছে তো সেখানে ড্যামেজ ফি বলে একটা প্রভিসন আছে, এই ড্যামেজ ফি আপনি আজ পর্যন্ত কত আদায় করেছেন এই কথাটাও আপনি বলবেন।

মাননীয় মন্ত্রী মহাশয় আপনার কাছে নিবেদন যে আফটার এনফোর্সমেন্ট অফ দি স্টেট অ্যাকুইজিশন অ্যান্ড রিফর্মস আপনার তো রেকর্ড ক্লিয়ার আছে। সেভেন (এ), তারপর সেভেন (এ, এ) এবং অরিজিনাল রিফর্মসের জন্য গভর্নমেন্ট ইজ অন দি লো, আপনার সব রেকর্ড আছে। আপনারা হলদিয়াতে একটা বিরাট কারখানা করছেন। আমরা উদ্যোগ নিয়েছিলাম, ডাঃ বিধানচন্দ্র রায় স্বপ্ন দেখেছিলেন সিদ্ধার্থশঙ্কর রায় স্বপ্ন দেখেছিলেন, কিন্তু আপনারা তাকে রূপায়িত করছেন। কিন্তু আপনাদের তো রেকর্ড আছে যে কোনও জমিটা আপনাদের নয়। আপনার দপ্তর থেকে কোন জাদুবলে, কোন ম্যাজিকবলে এসব কাজ করছে? আমি, অ্যাজ চেয়ারম্যান অফ পাবলিক অ্যাকাউন্টস্ কমিটি, রিপোর্ট দিয়েছিলাম এবং তো একজামিন হয়েছে এবং এটার তো রেকর্ড আছে। ইউ হ্যাভ গট মেশিনারীস, কিন্তু তা সত্ত্বেও এই ৩৫টা মৌজার জমি দখল হলো। হোয়াই বাই ভারচু অফ ইওর বিট, অ্যাকুইজিশন। সরকারের টাকা পাইয়ে দেবার জন্য ঐ ৩৫টা জমি নিলেন এবং সরকারের কোষাগার থেকে তাদের টাকা পাইয়ে দিলেন। ইট হ্যাজ ভেস্টেড অন দি গভর্নমেন্ট। আমি রিপোর্ট দিয়েছি চেয়ারম্যান অফ দি পাবলিক অ্যাকাউন্টস কমিটি, ১৯৯১ রিগার্ডিং ল্যান্ড রিফর্মস ডিপার্টমেন্ট, গভর্নমেন্ট অফ ওয়েস্ট বেঙ্গল। আপনার ডিপার্টমেন্টের এভিডেন্স নেওয়ার পর আমরা বলেছি যে সরকারের

জমিতে কিছু মানুষকে দাঁড় করিয়ে দিয়ে আপনারা কিছু ক্ষতিপূরণ তাদের পাইয়ে দিয়েছেন। ইন দি নেম অফ দি স্টেট, আপনারা বুকে হাত দিয়ে বলুন যে দিচ্ছেন না। এই ব্যাপারে এখানে একটা প্রশ্ন এসে যাচ্ছে এবং এটাকে পাবলিক ডিমান্ড হিসাবে ধরে নিয়ে এটাকে রিলিজ করার ব্যবস্থা করুন। এনিথিং অফ দি শর্ট আপনি এটা করুন। শহরাঞ্চলে এবং অন্যান্য জায়গায় আপনার এই চক্র কাজ করছে এবং যাকে টাকা পাইয়ে দেবার কথা নয় তাকে টাকা পাইয়ে দেওয়া হচ্ছে। সরকারের কাজে জমি নেওয়ার জন্য অল টাইপস্ অফ কাল্টিভেটরস্ অ্যান্ড ফার্মারস্ তাদের এইটটি পারসেন্ট ক্ষতিপূরণ সঙ্গে সঙ্গে পাওয়ার কথা। কিন্তু ১৯৭০ সালে, ইন ইওর রিজিম তখনও হয়নি। আজ পর্যন্ত তারা ক্ষতিপূরণ পাননি, আপনার দরজায় দরজায় তারা ঘুরে বেড়াচ্ছে। অন্যদিকে যাদের ক্ষতিপূরণ পাওয়ার কথা নয় তারা ক্ষতিপূরণ পেয়ে যাচ্ছেন। এইজন্য জনগণের মধ্যে একটা অসন্তোষ তৈরি হয়েছে, মানুষের মনে একটা ক্ষোভ তৈরি হয়েছে। এর একটা সদুত্তর দেবার জন্য আমি আপনাকে অনুরোধ করছি। এটাকে পাবলিক ডিমান্ড হিসাবে ধরে নিয়ে এটাকে রিলিজ করার ব্যবস্থা করুন। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আরেকটা বক্তব্য আমি রাখছি, এটা বোধহয় আপনি জানেন 'এনকোয়ারী অফ দি পোভার্টি অফ দি নেশন' এই নামে একটা বই বেরিয়েছে। আমি এখন এই বই-এর পেজ নং ১৩০৩ থেকে বলছি 'The failure of a consensus to emerge on radical land reform measures must instead be understood in the light of the complexity of interests concerned with land tenure.' এই কথাটা আমি বলতাম না। কিন্তু সম্প্রতি আমরা দেখছি আপনাদের সঙ্গে মধ্যবিত্তদের এবং একটা শ্রেণী বিশেষের বেশি মাখামাখি, তাই এটা পড়ে আপনাকে শোনালাম। এই ব্যাপারটা আমি আপনার নজরে আনতে চাইছি। 'The failure of a consensus to emerge on radical and reform measures must instead be understood in the light of the complexity of interests concerned with land tenure. The wide diffusion of land ownership even among the urban upper middle class and non-cultivators in the rural areas, both groups including many government servants in the lower as well as the higher ranks, creates a formidable anti-land-reform bloc—a bloc powerful not mainly because of its voting strength but becasue it embraces a substantial share of the literate population. In the villages the influential group of peasant landlords is opposed to nearly all types of land reform measures, and among the lower social groups and apparent agreement tends to dissolve as soon as the vague idea of "reform" is spelled out in terms of the number of hectares to be given to the owner.

[1-00 – 1-10 P.M.]

আপনাদের দল বড় হওয়ার ফলে একাধিকবার বলা হয়েছে। এমন মানুষ সব আপনাদের দলে আশ্রয় দিয়েছেন তারা ল্যান্ড রিফর্মের মূল উদ্দেশ্য ব্যর্থ করে দিচ্ছে। আপনারা পঞ্চায়েতের মাধ্যমে করতে চেয়েছেন, পঞ্চায়েতের অ্যামেন্ডমেন্ট যখন আসবে তখন আলোচনা করতে পারব। আজকে পঞ্চায়েতে মানুষেরা বাধার সৃষ্টি করছেন। এই যে ইন্টারেস্টেড ক্লাশ

স্যাকসেসফুল ল্যান্ড রিফর্মের যে মেশিনারি, যাতে দায়িত্ব দিয়েছেন তারা রেসিডিয়াল অধিকারি নয়। ল্যান্ড রিফর্মস—ইট ইজ এ্যা কংগ্রেস লেজিলেশন। এটা আপনারা রিইনফোর্স করেছেন, অ্যামেন্ডমেন্ট করেছেন। কিন্তু আরবান, গভর্নমেন্ট সারভেন্টস অ্যান্ড সেমি-গভর্নমেন্ট সারভেন্টস—এই যে ভেসটেড ক্লাশ, এটা ফেয়ার ডিস্ট্রিবিউশন দিচ্ছেন না। এটায় হাত দিতে পারছেন না। পঞ্চায়েতের মাধ্যমে একটু চেষ্টা করবেন, এটা পরে আলোচনা করব। কিন্তু এইটা দেখতে হবে। টু হোয়াট এক্সটেন্ট পঞ্চায়েত ক্যান প্লে ইটস রোল—এইটা দেখতে অনুরোধ করব। আজকে এইটা প্রয়োজন রয়েছে। তারপর রিসোর্সের ব্যাপার রয়েছে। আমি যেকথা গোড়ায় বলেছি, কালকে না পরশু বলেছিলাম। আজকে আপনারা করেছেন শহরের জন্য এক আইন, গ্রামের জন্য আর এক আইন। আপনারা জানেন বাস্তবে কমিউনিজম মৃত হয়েছে, মার্কসিজম মারা গিয়েছে, আর বাঁচবার কোনও সম্ভাবনা নেই, অক্সিজেন দিয়েও বাঁচাতে পারবেন না। আজকে পশ্চিমবঙ্গে পরিবর্তিত হচ্ছে, এই পরিবর্তন আমাদের এখানে আসার কথা। আজকে মানুষকে এখানে দুটো ক্লাশে ভাগ করছেন। শহরের জন্য এক ব্যবস্থা, গ্রামের জন্য আর এক ব্যবস্থা। যে চাকরি করে, ওই অচিন্ত্যবাবু বলছিলেন যে হেডমাস্টার ৭ হাজার টাকা মাসিক মাইনে পায়। তাহলে ৭ × ১২ — বার্ষিক ৮৪ হাজার টাকা। আমার যদি এগ্রিকালচারাল ল্যান্ড থেকে বাপের আয় ছিল তাহলে ৬০ হাজার আমাকে ইনকাম ট্যাক্স দিতে হবে। আর অন্যভাবে যে এক লক্ষ টাকা ইনকাম করে তাকে ইনকাম ট্যাক্স দিতে হবে কম। এইটা ভেদাভেদ কেন? মানুষ হিসাবে এই ভেদাভেদ কেন? হোয়াই দিস অ্যানোমেলি? এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স অন এ্যা সিলিং অফ রুপিস ১০,০০০/-, আর ইনকাম ট্যাক্স ইম্পোজড ওভার এ্যা সিলিং অফ রুপিস ২৮,০০০/-। এই ডিসক্রিপেন্সী কেন? এইটা নিবেদন করব, দুটো শ্রেণীর সৃষ্টি করবেন না—শহরের জন্য এক ব্যবস্থা, আর গ্রামের জন্য আরেক ব্যবস্থা। আপনি এর সঙ্গে জড়িত। আপনি একটা কর্পোরেশন করবেন বলেছিলেন, আপনি করতে পারেন। বর্গাদারদের রাইট এস্টাবলিশড হেরিডিট্যারি হবে। সেটা মালিক যাতে মেয়ের বিয়ে বা কারও শ্রাদ্ধ-শান্তির জন্য পায় জমি কেনা-বেচা করতে পারে সেই অধিকার কোথায়? যে দু বিঘা জমির মালিক বিধবা বা যাই হোক, ডিসট্রেস, তারজন্য কি ব্যবস্থা করেছেন? হোয়াট ইন দি কনস্ট্রান্ট? যাইহোক, আপনি বলতে চেয়েছেন কি করছেন। আপনার নাম তো বিনয়, মুখেও বিনয়ী। আপনি যে প্রস্তাবগুলো জানাতে চেয়েছেন এই আইডিয়া কংগ্রেসের, আইন কংগ্রেসের, আপনারা রূপায়ণ করতে চাইছেন, সার্থক করতে চাইছেন। সংকীর্ণতার উর্ধ্বে উঠে, রাজনীতির উর্ধ্বে উঠে সার্থক রূপায়ণ করবেন এবং যে অবিচার করছেন তা বন্ধ করবেন। এই কথা বলে যেহেতু এই প্রস্তাব পক্ষপাতদোষে দুষ্ট, যেহেতু প্রস্তাব রাজনৈতিকদোষে দুষ্ট তাই তার বিরোধিতা করছি। যে ব্যয়-বরাদ্দের দাবি করেছেন তার বিরোধিতা করছি।

থ্যাঙ্ক ইউ, স্যার।

**শ্রী নরেন হাঁসদা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ভূমি ও ভূমি-সংস্কার দপ্তরের মন্ত্রী মহাশয় যে বাজেট বিবৃতি পেশ করেছেন তাতে শহর ও গ্রামের মানুষের মধ্যে দুস্তর ব্যবধান তৈরি করেছেন। আমরা দেখছি, উনি ভূমি-সংস্কার করতে গিয়ে ফসলভিত্তিক জমির সিলিং না বেঁধে হাওড়ার উলুবেড়িয়ার জমির সাথে বিনপুরের ফুলবেড়িয়ার জমিকে এক করে

দেখেছেন এবং সেইভাবে কাজ করেছেন স্যার, আপনি জানেন, হাওড়ার উলুবেড়িয়ার জমিতে বছরে তিনবার ফসল হয় আর বিনপুরের ফুলবেড়িয়ার জমিতে তিন বছরে একবার ফসল হয় কিনা সন্দেহ কারণ সেখানে সেচের কোনও ব্যবস্থা নেই, সেটা বৃষ্টি নির্ভর এলাকা। স্যার, উনি এই বিবৃতিতে শহর ও গ্রামের মধ্যে যে ব্যবধান রচনা করেছেন সেখানে আমরা দেখছি, চাষের জমির সীমারেখা বা সিলিং-এর মতন শহরের সম্পত্তির উপর তিনি সিলিং বাঁধেননি। শহর ও গ্রামের ক্ষেত্রে একই রকম ব্যবস্থা যদি করা হত তাহলে গ্রাম ও শহরের মধ্যে বৈষম্যের সৃষ্টি হত না কিন্তু সেই কাজ উনি করেননি। গ্রামে একই পরিবারে থাকা সত্ত্বেও যেমন চাষের জমির ক্ষেত্রে সিলিং বেঁধে দেওয়া হয় এবং সেখানে জমি উদবৃত্ত হলে সেই জমিকে খাস করে তা ভূমিহীনদের মধ্যে বণ্টন করা হয় ঠিক তেমনি শহরের ক্ষেত্রে কিন্তু করা হয় না। শহরের ক্ষেত্রে আমরা দেখি যে একই পরিবারের তিনজন মানুষ হয়ত চাকরি করছেন। আমরা প্রশ্ন, গ্রামের ক্ষেত্রে যেমন করা হচ্ছে তেমনি শহরের ক্ষেত্রেও একই পরিবারের একজনের চাকরি রেখে বাকি দুজনের চাকরি কেন খাস করা হচ্ছে না? সেখানে সেই চাকরি খাস করে যে পরিবারে সবাই বেকার তাদের সেই চাকরি দেওয়া যেতে পারে। তা কিন্তু হচ্ছে না। ব্যাপারটি আমি একটু বুঝিয়ে বলছি—গ্রামে গেলে দেখবেন হয়ত একই পরিবারে ৪ জন ভাই আছে এবং তাদের বাবার নামে জমি আছে, সেখানে সিলিং-এর বাইরের জমি খাস হয়ে যায়, সে জমি তারা রাখতে পারে না কিন্তু অপরদিকে শহরে একই পরিবারের হয়ত দেখবেন বাবা, ৪ ভাই, ৪ বউ—সকলেই চাকরি করছেন কিন্তু সে ক্ষেত্রে কোনওরকম বাধ্যবাধকতা রাখা হচ্ছে না। এই বৈষম্য কেন চলবে? এটা দূর করতে হবে। এর জন্য কোনও প্রয়াস কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয় নেননি। আমার দাবি, জমির ক্ষেত্রে গ্রামে যে রকম ব্যবস্থা আছে, শহরে চাকরির ক্ষেত্রে সে রকম ব্যবস্থা করা হোক। এটা যদি না করা হয় তাহলে কিন্তু গ্রাম শহরের মধ্যে বৈষম্য থেকেই যাবে। আপনারা বলেন, 'লাঙ্গল যার জমি তার'। তাহলে আমার প্রশ্ন, ট্রাক যে চালাবে সে সেই ট্রাকের মালিক হবে না কেন? কেন আপনারা এটা করেননি? এখানে বৈষম্য থাকবে কেন? স্যার, আমরা লক্ষ্য করছি এই ভাষণে রাজনীতির নানান কচকচানি আছে কিন্তু জমি বন্টনের ক্ষেত্রে প্রকৃত ভূমিহীন মানুষরা সেই জমি পাচ্ছেন না। ওদের যারা দলীয় কর্মী সেখানে অপেক্ষাকৃত অবস্থা ভাল হলেও সেই জমি তাদের দেওয়া হচ্ছে। অপরদিকে উচ্ছেদ হচ্ছে প্রকৃত ভূমিহীন মানুষরা। আমি এর বিরোধিতা করছি। গ্রামের মানুষ আজ বিচার পাচ্ছে না। জে. এল. আর. ও অফিস সি. পি. এমের পার্টি অফিসে পরিণত হয়েছে। গ্রামের দরিদ্র শতকরা ৮০ ভাগ মানুষের স্বার্থবিরোধী এবং মাত্র ২০ ভাগ মানুষের স্বার্থবাহি এই বাজেটের আমি বিরোধিতা করছি এবং ব্যবধান সৃষ্টিকারী এই বাজেটের বিরুদ্ধে আমার মত জানিয়ে আজকের অধিবেশন আমি বয়কট করছি। (At this stage Shri Naren Hansda, M.L.A Jharkhand Party walked out of the Chamber)

[1-10 – 1-20 P.M.]

**শ্রী সঞ্জীবকুমার দাস** : মাননীয় স্পিকার মহাশয়, আজকে ল্যান্ড অ্যান্ড ল্যান্ড রেভিন্যু-এর যে বাজেট মন্ত্রী মহাশয় এখানে পেশ করেছেন, আমি তার বিরোধিতা করে দু-চারটি কথা বলতে চাই। বাস্তবে ভূমি-সংস্কার কর্মসূচি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় হিসাবে স্বীকৃত হলেও

আমাদের সরকারের প্রশাসনিক কাঠামো যা আছে তাতে এই কর্মসূচি রূপায়ণের গতিকে রুদ্ধ করে দিচ্ছে। এই কর্মসূচি যারা রূপায়ণ করবেন, তাদের খানিকটা টেকনিকাল অভিজ্ঞতা থাকা দরকার। এই সরকার এই কর্মসূচি রূপায়ণে যারা আছেন, তারা হচ্ছেন আই. এ. এস., ডবলিউ. বি. সি. এস. অফিসার। আমার মনে হয়, প্রকৃতভাবে এই বিভাগের যারা অভিজ্ঞ, যারা অভিজ্ঞ কর্মচারী, তাঁদের উপর দায়িত্ব যথাযথভাবে না দেবার ফলে এই কর্মসূচি রূপায়ণে বাধা সৃষ্টি হচ্ছে। ১৯৭৩ সালের কেন্দ্রীয় সরকারের যোজনা পর্ষদ কর্তৃক নিয়োজিত একটা টাস্ক ফোর্স ঠিক করে দিয়েছিলেন ভূমি-সংস্কার কর্মসূচি রূপায়ণের জন্য একটা স্বয়ংসম্পন্ন ভূমি-সংস্কার প্রশাসন গঠন করতে হবে এবং তার জন্য এমন ধরনের কর্মচারী চাই, তাতে বলা হয়েছিল যে ফ্যানাটিক জিল উইথ সিঙ্গল ওয়ার্ক ইন মাইন্ড তাদের থাকবে, তাদের জেদ থাকবে। কিন্তু ডিস্ট্রিক্ট লেভেলে যিনি সবচেয়ে বড় অফিসার, তিনি একজন আই. এ. এস.। তিনি মনে করেন, আমি তো হয়তো দু-মাস থাকব, তারপর অন্যত্র চলে যাব। ফলে এই কর্মসূচি তারা ভালভাবে রূপায়ণ করছে বলে আমি মনে করি না। দ্বিতীয়তঃ আমি ৭-৯-৭৯ তারিখে ভূমি-সংস্কার সার্ভিস সংক্রান্ত বোর্ড অব রেভিন্যু-এর একটা মেমো নং এখানে উল্লেখ করছি, তার নম্বর হচ্ছে ১২০৩। ৭-৯-৭৯ তারিখের পর এই যে ইনট্রিগেটেড স্কীম চালু করা হল, এর পর জে. এল. আর. ও.'রা কেস করল। মন্ত্রী মহাশয় অনেক জায়গায় এই কেসের ফলে এই স্কীমটা চালু করতে পারেননি। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, ১৬-২-৮৯ তারিখে এই মামলার নিষ্পত্তি হয়েছে, কিন্তু আজ পর্যন্ত ভূমি-সংস্কারের সার্ভিস বিষয়টা ঝুলিয়ে রাখা হয়েছে। এই ব্যাপারটা যদি একটু গতিশীল করেন তাহলে এই যে ডিপার্টমেন্টটা, যেটার উপর আমাদের সরকার খুব জোর দিচ্ছেন, তা বাস্তবে রূপায়িত করতে হলে অনেকটা কার্যকর ভূমিকা নেবে। আমার দ্বিতীয় প্রশ্ন, আমি বিনীতভাবে বলতে চাই, আজকে সরকার নির্ভর করছেন পরিসংখ্যানের উপর, আজকে বলা হচ্ছে জমি বিলি হচ্ছে, এই কথা সত্য, কিন্তু অনেক ক্ষেত্রে নেচার অব ল্যান্ড এবং সেই জমিটার প্রেজেন্ট পোজিশন কি, এটা না দেখে কেবলমাত্র বি. এল. আর. ও. অফিস থেকে ম্যাপ দেখে বলা হল, এতখানি জমি পাওয়া গেছে, এতখানি জমি বিলি করে দাও। অনেক সময় দেখা যায় খালপাড়ে জমি হয়তো কিছু পড়ে আছে, তার মধ্যে থেকে হয়তো কিছু উদ্বৃত্ত জমি পাওয়া গেল, কিন্তু খাল পাড়ে যাদের জমি আছে, তাদের সেই জমিতে চাষ করতে অসুবিধা হচ্ছে। এই সরকার পরিসংখ্যানের উপর এত নির্ভর করছেন, আমি একটা তথ্য আপনাদের দিচ্ছি তাহলেই ব্যাপারটা পরিষ্কার হয়ে যাবে। আমার এলাকার একটি পঞ্চায়েত সমিতি জমি বিলি করছে, মন্ত্রী মহাশয়কে বিনীতভাবে জানাব যে একটা মৌজায় জমি বিলি হচ্ছে, এক শতক করে জমি ৫৭ জন লোককে দেওয়া হয়েছে. একটা মৌজায় বিলি করা হল, আপনি নিশ্চিতভাবে বলবেন আমরা এক শতক করে বাস্তু জমি দিচ্ছি, বাড়ি করার জন্য। কাগজটা যদি ভালভাবে পর্যালোচনা করেন, ভালভাবে পড়েন তাহলে দেখবেন একই লোককে একটা মৌজায় এক শতক জমি দিলেন, তারপর আবার সেই লোককেই অন্য মৌজায় এক শতক জমি দেওয়া হয়েছে। আমার শ্যামপুরে থানার দু নং ব্লকে ভূমি সংস্কারের স্থায়ী কমিটির রেজলিউশনের কপিটা আপনাকে দিলে আপনি বুঝতে পারবেন যে সেই লোকটা কোনও জায়গায় বাড়ি করবেন, দয়া করে বুঝিয়ে বললে খুশি হব। আর সরকার যে বিলি বন্দোবস্ত করছেন, আপনার কাছে আমি প্রমাণ স্বরূপ দিচ্ছি, অযোধ্যায় একজন জমি পেয়েছে, তিনি

একজন স্বনামধন্য হেড মাস্টার। এই রেজলিউশনের কপিটা দেখলেই বুঝতে পারবেন। অযোধ্যা মৌজায় একজন মানুষ যিনি জমি পেয়েছেন, তিনি একটা হাই স্কুলের হেড মাস্টার মহাশয়, তাঁকে দু-শতক জায়গা দেওয়া হয়েছে। আমার কাছে নামসহ সমস্ত রকম প্রমাণ আছে, আমি সমস্ত কিছু মন্ত্রী মহাশয় কাছে দিয়ে দেব। হয়ত এ মাস্টারমশাই জানেন না যে, তাঁর নামে দরখাস্ত করা হয়েছে। হয়ত অন্য কেউ তাঁর নামে এ দরখাস্ত জমা দিয়ে জমি নিয়েছে। তারপর এই যে ৭৫ শতক জায়গা বিলিবন্টন করা হয়েছে বাস্তবে তার কোনও অস্তিত্বই নেই। কাগজে-কলমে এ কাজ হয়েছে। জে. এন. আর. ও.-র রেকর্ড দেখে তাতে টিক মেরে এ কাজ করা হয়েছে। কোনও এক সময়ে জমি ছিল এখন সে জমি হয়ত খালের মধ্যে চলে গেছে, সে জমিও বিলি করা হয়েছে। আজকে হাই-ইল্ডিং চাষ হচ্ছে, খালের ধারে যে জমি পেয়েছে সে কোথায় পাম্প মেশিন বসাবে, আর কি ভাবেই বা চাষ করবে? এই সব প্রশ্নগুলি আমি খুব বিনীতভাবে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে তাঁর বিবেচনার জন্য রাখছি। সরকার বলছেন বর্গা রেকর্ডভুক্ত চাষীদের তারা শেল্টার দিচ্ছেন। এ বিষয়েও কেমন কাজ হচ্ছে তার প্রমাণ আমার কাছে আছে। **(এই সময় একটা কাগজ দেখান)** এটা আমি মন্ত্রী মহাশয়কে দেব। এই প্রসঙ্গে আমি একটা কথা বলি যে, সরকারের একটা আইন আছে, যে জমি চাষ করেছে সেই ফসল পাবে। এ বিষয়ে আমি সরকারের সঙ্গে এক মত। কিন্তু এখানে আমার প্রশ্ন হচ্ছে বর্গা রেকর্ডভুক্ত জমি, জমির মালিক সেই জমি কি করে চাষ করে? এটা যদি মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে আমাকে বুঝিয়ে দেন তাহলে খুবই উপকৃত হব। আমার কাছে প্রমাণ আছে জমির মালিক বর্গা রেকর্ডভুক্ত হওয়া সত্ত্বেও সেই জমি পুলিশ প্রোটেকশনে নিজে চাষ করছে। রেকর্ডভুক্ত বর্গাদারকে উচ্ছেদ করে জমির মালিক যাতে নিজে জমি চাষ করতে না পারে তারজন্য একটা আইন করার কথা আমি মন্ত্রী মহাশয়কে ভেবে দেখতে অনুরোধ করছি। আমি জানি তিনি বলবেন যে বর্গাদার যদি চাষ না করে, তাহলে মালিক অবশ্যই নিজে চাষ করতে পারে। এ ক্ষেত্রে আমার প্রশ্ন হচ্ছে তাই যদি হবে তাহলে মালিককে পুলিশ প্রোটেকশন দেওয়ার কেন প্রয়োজন হ'ল? তার তো কোনও প্রয়োজন ছিল না। এই ব্যয় বরাদ্দের বিরোধিতা করে এই কয়েকটি আবেদন মাননীয় মন্ত্রী মহাশয়ের বিবেচনার জন্য রেখে এবং সেগুলি অনুগ্রহ করে গ্রহণ করার অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় সদস্যদের বক্তব্য খুব মন দিয়ে শুনেছি। প্রথমে আমি তাঁদের বক্তব্যের উত্তরে আমার যা বলার আছে তা বলছি। তারপর আমি আমার সামগ্রিক বক্তব্য রাখব। কারণ ইংরাজিতে একটা কথা আছে, 'We will miss the wood for the tree. টুকরো টুকরো করে দেখলে সমস্যার সামগ্রিক মূল্যায়ন হয় না।

মাননীয় সদস্য জয়নাল আবেদিন বলেছেন, আপনারা নতুন কোনও আইন জানেননি, আমাদের আইনগুলোর ওপর কিছু কিছু কলম চালিয়েছেন।' আমি ওঁকে বলি, উনি যা বললেন তা মোটেই ঠিক নয়। আমরা যে অ্যামেন্ডমেন্টগুলি করেছি সেগুলি অ্যামেন্ডমেন্ট হলেও প্রায় নতুন করেই সেগুলিকে করতে হয়েছে। তিনি নিশ্চয়ই জানেন যে, ১৯৭৭ সালের সেপ্টেম্বর মাসে একটা অ্যামেন্ডমেন্ট আইন পাশ করা হয়, যার ফলে বর্গা রেকর্ড

করা সম্ভব হয়েছে। এটা একটা মস্ত বড় জিনিস। এ আইনের ফলে ডেফিনিশন নির্দিষ্ট হয়েছে। সেল্ফ-কালটিভেশনের ডেফিনিশন ইত্যাদি গুরুত্বপূর্ণ জিনিসগুলি নির্দিষ্ট হয়েছে। সে সময়ে খাজনার ব্যাপারেও একটা আইন করা হয়। চার একর, ছয় একর, ইরিগেটেড, নন-ইরিগেটেড ইত্যাদি কাদের খাজনা ছাড় দেওয়া হবে এটা ঠিক হয়। তারপর কমপ্রিহেনসিভ অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে প্রত্যেকটা জায়গায় অভিজ্ঞতা ভিত্তিতে আইন রচনা করা হয়েছে। এমনি এমনি মাথায় যা এসেছে তাই করা হয়নি। বাস্তবে যে সব জায়গায় অসুবিধা হয়েছে সে সব জায়গাগুলি দেখে আইনগুলি করা হয়েছে। আমি কমপ্রিহেনসিভ শব্দটির ওপর ওঁর দৃষ্টি আকর্ষণ করছি।

[1-20 – 1-30 P.M.]

এমন আমি এটা একটু বিশ্লেষণ করি, আমরা দেখলাম যে, ম্যালাফাইডি ট্রান্সফার সম্পর্কে অনুসন্ধান করার দরকার ছিল। যখন প্রথম বিষয়টা এই অ্যাসেম্বলিতে এসেছিল তখনই নির্দিষ্টভাবে আইন পাস করলে ভাল হত। যেমন, ধরুন, এস্টেট অ্যাকুইজিশন অ্যাক্ট, ৫ মে, ১৯৫৩ সালে বিধানসভায় পেশ করা হয়েছিল আর ১৯৫৫ সালে পাস করা হয়েছিল। এই সময়টার মধ্যে ফ্যামিলি কনসেপ্টটা যা ছিল তাতে অনেকটা সুযোগ পেয়ে গিয়েছিল। তারপর ১৯৬৭ সালের ৭ আগস্ট, হরেকৃষ্ণ কোঙার এখানে আইন এনেছিলেন। কিন্তু আপনাদের কল্যাণে সেই গভর্নমেন্ট বেশিদিন টেকেনি, সেই গভর্নমেন্ট চলে গেল। কিন্তু ঐ কনসেপ্টটা এনেছিল। আপনারা বলেছেন, এই আইন পরবর্তীকালে আপনারাই করেছেন। কিন্তু সুপ্রীম কোর্টের রায় অনুযায়ী যখন কোনও আইডিয়া যে ডেট থেকে ইনিসিয়েটেড হয় তখন সেটার সেই ডেট থেকেই রেট্রসপেকটিভ এফেক্ট হয়। এখন এই যে ১৯৫৫ সাল থেকে ১৯৬৭ সাল এই যে ১২ বছর সময়টা আমরা অতিক্রম করেছিলাম, এই সময়টাকে আমাদের মনে রাখতে হবে যে এই সময় কি হয়েছে? কিছুই হয়নি। এখন সে নানারকম অসুবিধা আছে সেসব আমি আর ব্যাখ্যা করতে চাইছি না। তবে একটা জিনিস দেখবেন, আমাদের এখানকার অবস্থার সঙ্গে ভারতবর্ষের অন্যান্য জায়গার একটা বিরাট পার্থক্য ছিল। ভারতবর্ষের অন্যান্য জায়গায় রায়তী সিস্টেম ছিল আর আমাদের এখানে পার্মানেন্ট সেটেলমেন্ট ছিল। লর্ড কর্নোয়ালিসের সেই ১৭৯৩ সালের সেই জিনিস এখানে চালু ছিল। এটা বাংলা এবং বিহারের খানিকটা জায়গা নিয়ে চালু ছিল। পরবর্তীকালে ইংরেজ যখন এদেশে ভাল করে বসে নিল, তখন আর এটা তারা রেস্ট অফ ইন্ডিয়াতে করেনি। যার ফলে তারা ঐ রেকর্ড রাখার বিষয়ে বিশেষ গুরুত্ব দেয়নি। যার ফলে যখন জমিদারি অধিগ্রহণ করা হল তখন রেকর্ড-পত্র জমিদার এবং নায়েবমশাইদের কাছে যা ছিল তাই দেখেই করা হয়েছিল, সরকারের কাছে কোনও রেকর্ড ছিল না। মানে, আমি বলি, বাইবেলে যেমন অরিজিন্যাল সিন্ আছে তেমন আর কি। আপনারা জানেন না, আর একটা কথা আমি বলি, আমি এবং আর একজন বৃদ্ধ ভদ্রলোক বঙ্কিম মুখার্জি—আমরা—এস্টেট অ্যাকুইজিশন অ্যাক্টের সিলেক্ট কমিটির সদস্য ছিলাম। আমাদের আর একটা পরিচয় ওখানে আপনারা পাবেন, আমাদের নোট-অফ ডিসেন্ট ওখানে আছে। অত সহজেই এসব হয়না। বার্মাতে যখন ব্যাঙ্ক ন্যাশনালাইজেশন করা হয়েছিল তখন অ্যানাউন্স হবার আগেই প্রত্যেক ব্যাঙ্কে মিলিটারি পোস্টিং করা হয়েছিল। আর এখানে আমাদের ব্যাঙ্ক ন্যাশনালাইজেশন হল, ন্যাশনালাইস্ড ব্যাঙ্কের কারা কাস্টোডিয়ান

হলেন? প্রাইভেট ব্যাঙ্কের যাঁরা ম্যানেজিং ডিরেক্টর ছিলেন। তারপর এখানে কি হল? ওদের হাতেই আমলনামা-টামা ছিল, ব্যাকডেটে সব কিছু হয়ে গেল। রি-হ্যাবিলিটেশন কোথায় হবে? যেমন আমাদের দ্বারভাঙার মহারাজা, বর্ধমানের মহারাজা—এঁরা ছিলেন সবচেয়ে বড় জমিদার—হিজ হাইনেস্ বলে ১৭টা তোপে তাঁরা সম্বোর্ধিত হতেন। তাঁদের কর্মচারিরা ল্যান্ড রিফর্মস-এর মধ্যে কি করে এল? সেকশন ৪-এ, সমস্ত জিনিস সরকারে ভেস্ট হবে, তারপর তার যে কাগজপত্র নিয়ে আসবে এবং সেই অনুযায়ী সব ঠিক হবে, তাহলে অন্য জিনিস হত। সেটা সেকশন ৪ অনুযায়ী ওয়ারিশন ভেস্ট করত, কিন্তু তারপর কি হল? সেকশন ৬তে, ঐসব হয়ে গেল। আমি আসার আগে পর্যন্ত আজ একরকম, কাল আর একরকম, এই তো ছিল। এইটা মনে রাখতে হবে। যাহোক, আমি আর অতীতের কথা বলে সময় নষ্ট করতে চাইছি না। দ্বিতীয় কথা হচ্ছে, মাননীয় সদস্য যে প্রশ্নটা করেছেন—আপনারা কত জমি বিলি করেছেন? আমি বলি, আমার একটু দুঃখ হয় যে, এই অ্যাসেম্বলিতে একই কথা বিভিন্ন বছরে ১০।২০ বার করে বলতে হচ্ছে। আপনারাই দেখবার চেষ্টা করুন যে আপনাদের সময় আপনারা কি করেছিলেন। আমি আবার সেটা পরিষ্কার করে বলছি, এর আগেও বলেছি, আবার বলছি, যা কিছু আমরাই করেছি। আপনারা ১৯৬৭ সাল পর্যন্ত ১৯৬৭ ও ১৯৬৯ এর যুক্তফ্রন্টের সময়টুকু বাদ দিয়ে, এটা ভুলে যাবেন না যে সেই সময় দুটো যুক্ত ফ্রন্ট সরকার এখানে ছিল এই ২০ বছর এক ছটাক জমিও আপনারা বিলি করেননি।

২০ বছরে এক ছটাক জমিও আপনারা বিলি করেননি। উনি টাস্ক ফোর্স সম্বন্ধে বলছিলেন। কিন্তু টাস্ক ফোর্সের মূল উদ্দেশ্য যা ছিল সেটা রাজ্য সরকারের পলিটিকাল উইল না থাকলে কিছু হয় না। তাঁরা লোককে দেখাতে চাইতেন, তাদের শান্ত করবার জন্য ওসব বলা হত, করবার জন্য নয়। বলা এক জিনিস, কিন্তু সেটা করা আর এক জিনিস। পশ্চিমবাংলার লোক ভুলবেন না হরে কৃষ্ণ কোঙারের নাম। যে ৬ লক্ষ একরের গর্ব করেন সেটা হয়েছিল যুক্তফ্রন্টের ৯ এবং ১৩, মোট ২২ মাসে। কিন্তু ৭২ সালে ফিরে আসবার পর আপনারা চেষ্টা করেছিলেন সেই জমি কেড়ে নেবার। এ সম্পর্কে আমি ইনস্ট্যান্সও দেখাতে পারি। সেখানে হিন্দু ল'য়ে দুইরকম আইন আছে—একটি মৃতাক্ষর আইন এবং অপরটি দায়ভাগ আইন যাতে বলা আছে, বাবার পর ছেলে পাবে। পরবর্তীকালে এই ব্যাপারে আমাদের খাতা খোলা হল, ১৯৭৭ সালে লেফ্‌ট ফ্রন্ট গভর্নমেন্ট আসার পর এর দায়িত্ব আমরা নিলাম। ৬ লক্ষ ১৪ হাজার একর জমি যা বিলি হয়েছিল তার কৃতিত্ব আপনাদের নয়, হরে কৃষ্ণ কোঙারের। তার পরের হিসাবও ছেপে দেওয়া হয়েছে। ১৯৯১ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত ৯ লক্ষ ২০ হাজার একর জমি বিলি করেছি, অর্থাৎ এই সময়ের মধ্যে ৩ লক্ষ ৬ হাজার একর জমি ভেস্টেড হয়েছে। এর বেশিরভাগ জমি জমিদারদের উদ্বৃত্ত জমি এবং সেটা নেওয়া সহজ। এখন পর্যন্ত দুটি আইনে এই জমি বিলি করা হয়েছে, যার একটি হচ্ছে স্টেট অ্যাকুইজিশন অ্যাক্ট এবং অপরটি ল্যান্ড রিফর্মস অ্যাক্ট। ১৯৫৩ সালের আগে ১৯৫১ সালে সেন্সাস হয়েছিল। তখন অন্যরকমভাবে খোঁজ-খবর করেছিলেন অশোক মিত্র, আই. সি. এস.। তাতে ছিল ১৫ লক্ষ কাল্টিভেটিং ওনারস্ ফ্যামিলির জমি। সেটা বাড়তে বাড়তে আজকে ৫৮ লক্ষ এসে গেছে। এটা খুব সহজ নয়, কঠিন কাজ। তা সত্ত্বেও প্রায় আড়াই লক্ষ একরের উপর জমি ভেস্টেড করা গেছে এই পিরিওডের মধ্যে।

এটা একটা কঠিন কাজ এটা মনে রাখতে হবে। তারপরে আপনারা যেটা বলেছেন, সে সম্পর্কে আপনারা ভাল করেই জানেন যে, চা বাগান সম্পর্কে বহুবার আলোচনা করে একেবারে ছাপানো গাইড লাইন করেছি পরিষ্কারভাবে এবং সেটা নিয়ে কয়েকবার আমি নিজে রেডিও এবং টিভিতে বলেছি, মিটিংয়ে বলেছি। অ্যাশোসিয়েশনগুলির কাছেও পরিষ্কারভাবে বলা হয়েছে। বলা হয়েছে যে, পাট্টাদাররা যে জমি পান সেকশন ৪৯য়ে, সেই জমি হেরিটেবল্ বাট নট ট্রান্সফারেবল্। পট্টাদার যে জমি পেল সেটা পরবর্তীকালে তার ছেলে পাবে, কিন্তু বিক্রি করতে পারবে না। চা বাগানের মালিকরা যে জমি কিনেছেন, সেক্ষেত্রে তিনটি অ্যাশোসিয়েশনকে বলেছি, অন্যায় করে জমি কেনা হলে তারজন্য দায়ী তো আমি হব না। চোরাই মাল কিনল কেন? এই জিনিস হতে পারে না, ট্রাইবালদের জমি নিতে পার না। এই গাইড লাইনের কপি আর একটা আপনার কাছে পাঠিয়ে দেব।

[1-30 – 1-40 P.M.]

আবার সেইজন্য খুব পরিষ্কার করে বলা হয়েছে—তিস্তা প্রোজেক্ট এই প্রথম একটা বড় প্রোজেক্ট হচ্ছে, চাষীরা যখন উদ্‌গ্রীব হয়ে আছে জলের জন্য—সেচ সেবিত এলাকায়, তিস্তার কমান্ড এরিয়ার ভেতর গিয়ে জমি কিনতে পারবে না। পরিষ্কার করে গাইড লাইনে বলা আছে। এখন এবার যদি কেউ নানারকম ভাবে করে তাহলে কি আর হবে। বলা আছে এই গাইড লাইনের বাইরে কিছু হবে না। এই সম্পর্কে এসেছিল আমার কাছে কিছু করার জন্য, ফাইল হিসাবে পাঠানো হয়েছিল। আমি কিছু করিনি। সেই জিনিসগুলি নিয়ে আমি মিটিং করেছিলাম। টি বোর্ডকে বলা আছে। টি বোর্ডের পারমিশন নিতে হবে। নিজের যে চা বাগান আছে সেটা অলরেডি ফুললী একজস্ট হয়ে গেছে দেখালে তারপর সেটা কিনতে পারবে। এটা তো হয় না সে একটার পর একটা জমি কিনে গেল, বিরাট অংশের জমি কিনে নিল। টাকা থাকলে সে সমস্ত জমি কিনে চা-বাগান করে ফেলবে এটা তো হয় না। এই সব পরিষ্কার বলা আছে। এই জিনিসের সুযোগ সেখানে আছে। বুকে দেখুন কি করতে হয়েছে সেখানে, ভাল করে দেখুন। এই আইন করা হয়েছিল ক্যারেক্টার চেঞ্জ করতে হলে কালেক্টারের কাছে পারমিশন নিতে হবে। আপনারা যেগুলি বলছেন সেটা ঠিক নয়। তারপর আপনারা পাঞ্জাবের সঙ্গে কমপেয়ার করেছেন। আমি অনেকবার সেখানে গেছি, সেখানে সমস্ত কিছু দেখেছি। গ্রামাঞ্চলে জমি ডিস্ট্রিবিউশনটা যদি অনেকখানি সাধারণ লোকের হাতে না যায় তাহলে উন্নতি ভাল হবে না, সাধারণ মানুষ কিছু করতে পারবে না। ওখানে আমি ২-৩ বার গিয়ে দেখেছি সেখানে গ্রিন রেভলিউশন হয়েছে। তার ফল ভোগ করেছে উপর তলার ১৫ পারসেন্ট লোক। গরিব লোকেরা কিছু পাচ্ছে না। সেখানে অল্প জমির মালিক খুব কম আছে। যাদের হাতে কম জমি আছে এবং যারা গরিব তাদের কি অবস্থা সেখানে। কয়েক দিন আগে গিয়েছিলাম এবং খবরেও বেরিয়েছিল যে সেখানে একটা নুতন জিনিস হয়েছে। আমাদের গলসীতে হয়। বোরো চাষে খরচ বেশি। গরিবদের বলা হচ্ছে বোরো চাষ তোমাকে করতে হবে না, বোরো চাষে খরচ বেশি, আমাকে জমি দিয়ে দাও, আমি ৪ মন ধান দেব। অর্থাৎ উল্টো বর্গাদার হচ্ছে। এই জিনিস হচ্ছে সেখানে। সেখানে এক একর জমি জায়গা বিশেষে ২-৩ লক্ষ টাকা। এটা দেখতে হবে। উদ্দেশ্য কি ছিল? উদ্দেশ্য ছিল এই জমি অন্ততপক্ষে বেশিটা যেন সাধারণ মানুষের কাছে যায়। লেটেস্ট যে স্যাম্পেল সারভে হয়েছে

তার রিপোর্ট কি? তার রিপোর্ট হচ্ছে সারা ভারতবর্ষে আমাদের এবং কেরালাকে বাদ দিলে পজিশন হচ্ছে প্রান্তিক চাষী, আপ টু ওয়ান একর, ক্ষুদ্র চাষী এক থেকে ২ হেক্টর এটা আমাদের এখানে ৮০ পারসেন্ট, আর অন্যান্য জায়গায় ৭০ পারসেন্ট, ৭৫ পারসেন্ট এবং উড়িষ্যায় ৮৫ পারসেন্ট। সারা ভারতবর্ষে ওদের হাতে আছে ২৯ পারসেন্ট জমি যেটা চাষ হচ্ছে আর আমাদের এখানে তাদের হাতে আছে ৬০ পারসেন্ট। তাদের সঙ্গে বর্গাদার যারা চাষ করে এটা ধরলে প্রায় ৭০ পারসেন্ট হবে। অনেক জমি আমাদের এখানে ওদের হাতে এসেছে। আর ওখানে আরও বেশি করে তারা জমি হারাল। ১০ একরের বেশি জমি আছে এই রকম মানুষ সারা ভারতবর্ষে আছে ৫০ পারসেন্ট আর আমাদের এখানে মাত্র ১৮ পারসেন্ট। সেইজন্য আমাদের এখানে খানিকটা এলিমিনেট করতে পারেনি। আমার কান্ডজ্ঞান আছে, আমার বয়স হয়েছে, আমি সমস্ত দেখেশুনে করছি। তার মধ্যে আমাকে আবার আইনের বেড়াজালের মধ্যে। কোনও দিন আপনারা ভাবেন? ভূমি-সংস্কারের কথা নয়, যাকে বলে ভূমি বিপ্লব সেই ভাবে হয়নি। এরই ভেতর আমাকে কাজ করতে হচ্ছে, আমার কান্ডজ্ঞান আছে, সেইজন্য বারে বারে আমি এখানে বলেছি। কিন্তু এটা হয়েছে যে এখানকার ভিলেজ ভেস্টেড ইন্টারেস্ট, অর্থাৎ জোতদার-জমিদারদের খানিকটা কোমর ভেঙেছে। তারা দুর্বল হয়েছে। আপনারা যতই বলুন, আমি দেখে এসেছি—আজকে গুজরাট, মহারাষ্ট্র, অন্ধ্র, হরিয়ানা এবং পাঞ্জাব সব জায়গাতে যতখানি গ্রামাঞ্চলে প্রভাব প্রতিপত্তি খাটাতে পারে, ভূমি-সংস্কাররের দরুন এখানে যতটা পারে ওরা সেটা পারে না। ওদের সেই ক্ষমতা নেই। এখানে যখন রাজীব গান্ধী এসেছিলেন, তিনি যখন পঞ্চায়েতের ব্যাপারে কথা বলছিলেন সেই সময়ে আমি বলেছিলাম যে, পঞ্চায়েত করতে গেলে তার প্রি-কন্ডিশন হচ্ছে প্রকৃত ভূমি-সংস্কার করতে হবে। সেটা হচ্ছে যে, আমরা গ্রামীণ কায়েমী স্বার্থের অর্থনৈতিক কর্তৃত্ব এবং রাজনৈতিক প্রভুত্বকে যদি যথেষ্ট পরিমাণে খর্ব করতে না পারি তাহলে কখনও পারব না। যেমন, বিহারে বা অন্য জায়গায় তারা পারেনি। সেজন্য এটা একটা কন্ডিশন হিসাবে থাকা দরকার। আইনের চোখে আমি বা ভূমি সমান—তোমার যেমন একটা ভোট, আমারও তেমনি একটা ভোট। এরা যে বিচার চায় তা পায়না। সেজন্য এটা একটা সমস্ত বড় জিনিস। নরেন হাঁসদা মহাশয় একটা কথা বলেছেন। কিন্তু তথ্য যা তাতে আমাদের যে জমি বিলি হয়েছে তার বেশিরভাগ সত্যিকারের যারা গরিব তারা পেয়েছে। এরমধ্যে কোনও দলাদলির ব্যাপার নেই। আমরা যা জমি বিলি করেছি তার প্রায় ৩৭ শতাংশ হচ্ছে শিডিউল্ড কাস্ট পেয়েছে—এটা ১৯৮১ সালের হিসাব। ১৯৯১ সালের যেটা সেটা এখনও বের করতে পারিনি। এটা ছিল ২২ পারসেন্ট, তারমধ্যে ৩৭ পারসেন্টের বেশি পেয়েছে শিডিউল্ড কাস্ট। শিডিউল্ড ট্রাইবসের ওখানে ছিল ৬ পারসেন্ট, তারা পেয়েছে ১৯ পারসেন্ট। এইরকম বর্গাদার রেকর্ডিংয়ের ক্ষেত্রে বলুন বা বাস্তু জমি কত দিয়েছি সেই ব্যাপারে বলুন, বাস্তু জমি আমরা দিয়েছি প্রায় ২ লক্ষ ৫৮ হাজার মানুষকে। সেজন্য বিষয়টি খুব পরিষ্কার—যারা সত্যিকারের গরিব তারাই পেয়েছে। তারপর সঞ্জীববাবু একটা কথা বলেছেন, সেটা ঠিক নয়। আমরা ৯ লক্ষ ২০ হাজার বিলি করেছি, ২০ লক্ষের কিছু বেশি মানুষ তা পেয়েছে। অর্থাৎ দেড় বিঘার কিছু বেশি হতে। পারে। তথ্য একটা জিনিস আর বাজারে রটনা আর একটা জিনিস। এগুলো ভাল করে বিবেচনা করে বলতে হবে। সবচেয়ে বড় কথা, যদি কিছুই না হবে তাহলে কেন আজকে পৃথিবীর বিভিন্ন ইউনিভার্সিটি থেকে যাঁরা রুর‍্যাল রিসার্চ করেন তাঁরা

পর্যন্ত এখানে এসে বলেছেন যে সামথিং হ্যাভ বিন ডান? আজকে এটা সকলের কাছে প্রশ্ন যে, কোন যাদুতে চার চারবার এরা নির্বাচিত হয়? ক্ষমতায় থাকলে স্বাভাবিক ব্যাপার হচ্ছে নানারকম বিষয় পালন করা যায় না। যাইহোক, যাঁরা এখানে এসেছেন তাঁরা অনেকখানি অনুভব করেছেন যে কিছু কাজ এঁরা (আমরা) নিশ্চয়ই করেছেন। সাউথ এশিয়ান স্টাডিজ টীম, কেম্বিজ ইউনিভার্সিটি থেকে, সাউথের অংশ থেকে সকলে অন্য রাজ্যের সঙ্গে কম্পেয়ার করেছেন। ১৯৮৪ সালে এখানে অতুল কোহলী বলে একজন প্রফেসর এসেছিলেন, তিনি কর্ণাটক, জনতা সরকারের আমলে ইউ. পি. এবং বামফ্রন্টের আমলে পশ্চিমবাংলাকে কম্পেয়ার করে দেখিয়েছেন যে এইসব ব্যাপারে অনেকখানি কাজ হয়েছে।

[1-40 – 1-50 P.M.]

পরবর্তী সময়ে লন্ডন স্কুল অফ ইকনোমিকসের প্রফেসর নঁসিয়া তিনি কমপেয়ার করেছেন। তিনি কম্পেয়ার করেছেন পশ্চিমবঙ্গ, কেরালা এবং ত্রিপুরাকে নিয়ে, যেখানে তিনি বলেছেন যে আরও খানিকটা ডিপ রুটেড হতে হবে। পশ্চিমবঙ্গে যে ক্রটি-বিচ্যুতি আছে সেগুলো আমরা লক্ষ্য করেছি। কিন্তু কোনও অবস্থাতেই একেবারে পারফেক্ট সিস্টেম করা যায় না। আমরা কোন অবস্থাতে কাজ করছি সেটা তো একটা বোঝার দরকার আছে। সেইদিকটাতো একটা ভাবতে হবে। তারপরে আরও অনেকে বললেন যে ইনিট্রেগেটেড সেটআপ কেন করলাম—আমরা চাই যে যত বড় আছে যত বোঝা আছে তাকে তত আপনার ছোট করতে হবে, তাঁর খুঁটিনাটি দেখে কাজ করতে হবে। বড় ভাবে থাকলে তার খুঁটিনাটি দেখে কাজ করা যায় না। আমাদের ভূমি-সংস্কারের ক্ষেত্রেও তেমনি মূল স্তরে যেতে গেলে আগে অল্প ইউনিটের মধ্যে আগে নিয়ে যেতে হবে। এবং তাতে পঞ্চায়েতকে যুক্ত করতে হবে। এখানে পঞ্চায়েত বলতে স্থানীয় লোককে যুক্ত করার প্রশ্ন এবং পঞ্চায়েত বলতে মূলত সেল্ফ গভর্নমেন্ট বোঝাচ্ছে অর্থাৎ যেখানে সাধারণ মানুষকে এই কাজের সাথে যুক্ত করা যায়। এটার থেকেই পরিষ্কারভাবে বোঝা যাচ্ছে যে সেটাই হচ্ছে রিপ্রেসেনটেটিভ গভর্নমেন্ট। কাজে কাজেই এটাতেই আমাদের পরিষ্কার থাকবে হবে যে এমন একটা সিস্টেম হওয়ার দবকার যেখানে শুধু নির্বাচন করার কর্মটা করলেই শেষ হয়ে যাবে না এবং আবার ৫ বছর পরে দেখা হবে তা নয়। জনসাধারণের সঙ্গে ডাইরেক্টলি পার্টিসিপেট করতে হবে। লোকাল পিপলের নিড্স কি এবং লোকাল পিপল কি চায় সেটা জানতে হবে। তাদেরকে সব কিছু বোঝাতে হবে। শুধু বিরিঞ্চিবাবুর মতো বসে থাকলেই চলবে না। সেখানে লোকাল নিড ডিটারমিনেশন করতে হবে এবং প্রায়োরিটি ডিটারমিনেশনের দরকার আছে। সুতরাং এরজন্য কি প্ল্যানিং হওয়ার দরকার এবং সেখানে প্ল্যানিং ইমপ্লিমেন্ট করার ক্ষেত্রে যতটা সম্ভব যোগাযোগ করা যায় জনসাধারণের সঙ্গে পঞ্চায়েতের মাধ্যমে ততই ভাল। আজকে করাপশন তো কোথায় ছড়িয়ে গেছে। আজকে শেয়ার মার্কেটে যে জিনিস ঘটল তাতে বোফর্স-টোফর্স তো কোথায় তলিয়ে গেছে। এই স্টেট ব্যাঙ্ক অফ ইন্ডিয়ার কয়েক হাজার কোটি টাকা এরমধ্যে জড়িত আছে, যেখানে আপনার আমার মতো সাধারণ মানুষ এবং দরিদ্র মানুষের টাকা নিয়ে এত বড় কান্ড হল আর রিজার্ভ ব্যাঙ্ক বুঝতেই পারল না। এ বললে তো আর চলবে না, সুদের হার আজকে কোথায় গিয়ে দাঁড়িয়েছে। সুতরাং এইরকম অবস্থায় যতই আমরা আমাদের প্রতিনিধিত্ব আছে বলে মনে করি না কেন পঞ্চায়েতের প্রয়োজনীয়তা আছে। সুতরাং পঞ্চায়েতের

কনসেপ্টটা আপনাদের বুঝতে হবে। আবার পঞ্চায়েত মানে যে কিছু দরিদ্র মানুষকে দান সামগ্রি বিতরণ করা তা নয়, ইউ ক্যান ফুল সাম পিপল ফর সামথিং বাট নট অন দি পিপল ফর অল টাইম। সেখানে আমার জিনিস, আপনার জিনিস এই জিনিসটা বুঝতে হবে এবং সেটাই সবাইকে বুঝিয়ে দিতে হবে। প্রশাসনের সঙ্গে জনসাধারণকে পঞ্চায়েতের মাধ্যমে যোগাযোগ রাখতে হবে এবং এতে ইনভল্‌ভমেন্টের দরকার আছে। এতে সবাইকে ইনিশিয়েটিভ নিতে হবে যাতে এই জিনিসটাতে ইনিশিয়েটিভ আনতে পারা যায়। ইউরোপ এবং পৃথিবীর সর্বত্র আজকে এই নিয়ে তোলপাড় চলছে। মানুষকে যাতে আরও বেশি করে বোঝানোর ব্যাপার আছে, মানুষকে যত এরমধ্যে আনতে পারা যায় সেইদিকটা দেখতে হবে। মানুষকে সাথে নিয়ে কাজ করতে হবে। দিল্লিতে এবং আমরা এখানে যারা মন্ত্রী হয়েছি তারা নিজের ইচ্ছেমতো মন্ত্রী হয়নি। চাঁদের নিজস্ব আলো নেই, সূর্যের আলোতে সে যেমন উজ্জ্বল হয় তেমনি আমরা বা দিল্লিতে যারা মন্ত্রী আছেন হয়ে বসে আছেন তাঁরা পিপলের প্রদত্ত ক্ষমতাতেই বসে আছেন। তারা যেভাবে আমাদের বসাবে সেইভাবে আমরা বসব। প্রতিটি টাকা পয়সার হিসাব তাদের অক্ষরে অক্ষরে বুঝিয়ে দিতে হবে। তারা আমাদের এখানে বসাবেন আর ভিক্ষের সময়ে আমাদের সামনে অঞ্জলি পাতবেন এটা ঠিক নয়, এটা ভিক্ষার দান নয়। তাদের সঙ্গে প্রত্যক্ষ-পরোক্ষভাবে যোগাযোগ রাখতে হবে এবং এরজন্যই বলা হয়েছে যে, রিয়েল সভারিনটি লাইস উইথ দি পিপল অর্থাৎ সভারিয়ান পিপল এটা বুঝতে হবে এবং এটা আমাদের অনুসরণ করে চলতে হবে। আজকে রকেট টেকনোলজি ট্রান্সফার হতে গেলে আমাদের হুমকি শুনতে হচ্ছে, সুতরাং দেশের মর্যাদা আজকে কোথায় গিয়ে দাঁড়িয়েছে চিন্তা করুন। ডাঙ্কেল প্রস্তাব নিয়ে সংসদে আলোচনা হবে অথচ কাল শুনলাম যে ৩০১ ধারা দেখানো হবে, সুতরাং কোন জায়গায় এসে পৌঁছেছে। নিজেকে প্রতারণা করে কোনও লাভ হবে, আপনাদের কোনওরকম মোহ থাকা উচিত নয়। আপনার ওয়ার্ল্ড ব্যাঙ্ক বা ইন্টারন্যাশনাল মনিটারি ফান্ড এরা তো কেউ আর মাদার টেরিজা নয়, তাঁর আদর্শ নিয়ে তারা এখানে আসেনি। আজকে আন্তর্জাতিক ক্ষেত্রে এশিয়া এবং ল্যাটিন আমেরিকার কি অবস্থা চিন্তা করুন, সেখানে আজকে যে পরিস্থিতির উদ্ভব হয়েছে তাতে আজকে অর্থনৈতিক বুনিয়াদ পরিপূর্ণ কায়েম করার জন্য আন্তর্জাতিক অর্থ ভান্ডার রাজনৈতিকভাবে এই সমস্ত সুযোগ নিতে চাইছে। এর বিরুদ্ধে আমাদের সকলকে একমত হতে হবে এবং নিজের পায়ে দাঁড়িয়ে ভূমি-সংস্কারের মাধ্যমে আমাদের এগিয়ে যেতে হবে। ভূমি-সংস্কার মানে শুধু জমির বিলি বন্টন করার কথা নয়, ভূমি-সংস্কার বলতে বোঝায় দেশের অর্থনৈতিক জাতীয় অর্থনৈতিক উন্নয়নের প্রধান চাবিকাঠি।

সেইজন্য সেইদিক থেকে বলতে পারি যতটুকু হয়েছে তাতে খাদ্য উৎপাদন খানিকটা বেড়েছে, ৭৫-৭৬ লক্ষ থেকে আরম্ভ করে ১ কোটি ১৬ লক্ষ পর্যন্ত উৎপাদনে আমরা চেষ্টা করছি। সপ্তম পরিকল্পনার সময় আমরা চেষ্টা করেছিলাম ক্ষমতা বিকেন্দ্রীকরণ করে যাতে ৫০ শতাংশ টাকা যেটা বাজেটের অতিরিক্ত খরচ হয় তার মাধ্যমে করার চেষ্টা। কিন্তু এবারে আমরা চেষ্টা করছি, সত্যিকারের নিজের পায়ে দাঁড়াবার জন্য। কৃষি খাতে ব্যাপক অর্থে যত ধরনের চাষবাস হতে পারে, এমনি কি ফলের বাগান থেকে আরম্ভ করে ঘাস, সোশ্যাল ফরেস্ট্রি ইত্যাদি সমস্ত দিকে থেকে কোনও জমি পড়ে থাকবে না ; তাকে ডেনস্‌লি তার ভূমি

বিচার করে তাতে যে ফসল হতে পারে যার দ্বারা সমাজের উপকার হতে পারে সেইভাবে তাকে করতে হবে। তাছাড়া পশুপালন থেকে আরম্ভ করে নানান জিনিস মৎস্য চায সব ব্যাপারেই আমরা কিছু কিছু অগ্রগতি করেছি আরও অনেক ব্যাপারে এখন আমরা দেখছি। অষ্টম পরিকল্পনায় যদি আমরা পরিকল্পনা নিয়ে চলি এবং যদি একটু বুদ্ধি নিয়ে চলি—তাহলে হাইইল্ডিং ভ্যারাইটি আমাদের খরিফ সিজিনে হতে পারে। আমি বিভিন্ন রিসার্চের স্থানে গিয়ে দেখে এসেছি সেই জিনিস করতে গেলে পর আমাদের এখানেও সেই জিনিসই করতে হবে। এখন এই যে ডাঙ্কেলের কথা শুনছেন তার মূল জিনিস হচ্ছে কৃষি বলুন আর যা কিছু বলুন সেটার জন্য জাতীয় স্বার্থে বৈজ্ঞানিক গবেষণার ভেতর দিয়ে আমাদের বাঁচার পথকে আরও উন্মুক্ত আরও প্রশস্ত করার যে প্রচেষ্টা তাকে খর্ব করার যে চেষ্টা সেই ব্যাপারে বলি যদি নিউটন বলতেন আমার ল অফ গ্রাভিয়েশনকে পেটেন্ট অ্যাক্ট করলাম কেউ কিছু করতে পারবে না তাহলে আইনস্টাইন আসত না। কোনও বিজ্ঞানী হতে পারত না, বিজ্ঞানের বিকাশের পক্ষে ক্ষতিকারক হত। যে কোনও বিজ্ঞানী যখন আসে সে অতীতের বিজ্ঞানের উপর দাঁড়িয়ে সে নুতন বিজ্ঞান দেয়। এইজন্য এই দিকেও আমাদের ক্ষতি হচ্ছে। সেইজন্য সেইদিক থেকে অনেক সম্ভাবনা আছে এবং অষ্টম পরিকল্পনায় আমরা একটু চেষ্টা করলে বছরে ৬ লক্ষ টন করে বাড়িয়ে আমরা ৫ গুণিতক ৬ করলে ৩০ লক্ষ টন যেটা আমাদের ঘাটতি সেটা পূরণ করতে পারব। কিন্তু এর মধ্যে যে অবস্থা হয়েছে তাতে সাংঘাতিক অবস্থা হয়েছে, আগে যখন আমরা ১ লক্ষ ২৫, ১ লক্ষ ২৬ করে, ২ লক্ষ ৫১ হাজার পেতাম সেটা করে ৯০ আর ৭০ করে ১ লক্ষ ৬০ হয়েছে। এবারে আমাদের খাদ্যমন্ত্রীকে কেন্দ্রীয় খাদ্যমন্ত্রী বলে দিয়েছেন এবারে অতও দিতে পারব না, কত কাট হবে পরে দেখব। এই হচ্ছে আমাদের আপনাদের সমস্যা। সেইজন্য সমস্ত দিক থেকে ধরুন তাঁত শিল্পে অনেক ক্ষুদ্র শিল্প আছে, অনেক বড় শিল্প আছে সেখানে এক্জিট পলিসি করে সেখানে আরও অনেক উন্নত যন্ত্রপাতি আসবে, সেখানে কর্মসংস্থান হবে না। কিন্তু আপনার এখানে অনেক বেশি কর্মসংস্থান করতে পারেন এই পরিকল্পনায় কার্যত সেখানে যদি পায়ের উপর দাঁড়িয়ে করার চেষ্টা করত। আপনাদের বিকল্প প্রস্তাবের মূল কথা হচ্ছে এইখানটায় তা করতে গেলে এই দিকটা দেখতে হবে। এই ছোটখাটো ব্যাপার নয় যে এটা ক্ষুদ্র এটা ভুলে করে দিলে হবে না, মূল জিনিস কিছুতেই স্বনির্ভর অর্থনীতি গড়ে তুলতে পারা যাবে না যদি না আমার দেশের সম্পদ, দেশের কাঁচামাল, আমার দেশের প্রায় ৮৬ কোটির উপর যে জনসংখ্যা, সেই জনসংখ্যার ক্রয় ক্ষমতা এইগুলিকে পরিপূর্ণভাবে কাজে লাগিয়ে দেশের অগ্রগতির জন্য যদি আমরা বাস্তব সম্মত প্রতিটি এলাকার দিক থেকে মানুষের সঙ্গে পরামর্শ করে বিজ্ঞানীর সাহায্য নিয়ে আমরা যদি কিছু করতে পারি তাহলে আমরা এগিয়ে যেতে পারি। এবং তার সম্ভাবনা হচ্ছে এইটা, এটা হচ্ছে প্রধান জিনিস এটা চান কিনা বলুন? আজকে আমরা কে কি পয়েন্ট স্কোর করলাম সেটা কথা নয়, সেখানে এসে দাঁড়িয়েছেন আজকে এক্জিসটেন্স অফ আওয়ার কান্ট্রি এবং ফিজিকাল এক্জিসটেন্স কি সেটা আপনারা জানেন, পৃথিবীর যে অবস্থা তাতে খাদ্যর পরিস্থিতি কি হয় সেটাই হচ্ছে বিচার্য বিষয়।

[1-50 – 2-30 P.M.] (including adjournment)

একটা সাংঘাতিক অবস্থার সৃষ্টি হয়েছে, এভাবে কোনও মানুষ বাঁচতে পারে না। এখানে

পরস্পরকে আমরা লেঙ্গী মারতে পারি, কিন্তু যে অবস্থার সৃষ্টি হয়েছে তাতে মেজর ইন্টারেস্ট অফ দি হোল কান্ট্রি এটা দেখতে হবে। তাই আপনাদের চৈতন্যর উদয় হোক, এই আবেদন রেখে এবং অন্য পক্ষ থেকে যে সমস্ত কাট মোশন আনা হয়েছে তার বিরোধিতা করে আমি আপনাদের কাছে আবার আপিল করছি যে দেশ সর্বনাশের পথে এগিয়ে যাচ্ছে এবং এই সর্বনাশের মধ্যে দাঁড়িয়ে আপনাদের নিজেদের চৈতন্য হোক। তাই বলি তোদের চৈতন্য হোক, আবার তোরা মানুষ হ।

### Demand No.7

**Mr. Speaker :** There are 15 cut motions to Demand No.7. All the cut motions are in order and taken as moved. Now I put all the cut motions to vote.

The cut motions that the amount of the Demand be reduced by Rs.100/-, were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 25.3.1992 that a sum of Rs.93,93,14,000 be granted for expenditure under Demand No.7, Major Heads : "2029–Land Revenue and 5475–Capital Outlay on other General Economic Services".

(This is inclusive of a total sum of Rs.23,48,29,000 already voted on account), was then put and agreed to.

### Demand No.61

**Mr. Speaker :** There is one cut motion to Demand No.61. The cut motion is in order and taken as moved. Now I put the cut motion to vote.

The cut motion that the amount of the Demand be reduced by Rs.100/-, was then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 25.3.1992 that a sum of Rs.17,97,50,000 be granted for expenditure under Demand No.61, Major Head : "2506–Land Reforms".

(This is inclusive of a total sum of Rs.4,49,40,000 already voted on account), was then put and agreed to.

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, আমি একটা বিষয় আজ এখানে উল্লেখ করছি। স্যার, আজকে নয়া ভারতের রূপকার পন্ডিত জওহরলাল নেহেরুর ২৯তম মৃত্যু দিন। তৃতীয়

বিশ্বের মানুষ আজকে তাকে শ্রদ্ধার সঙ্গে স্মরণ করছে। আমাদের এখানে কলকাতার চৌরঙ্গী ও পার্কস্ট্রীট সংযোগ স্থলে জওহরলাল নেহেরুর একটা মূর্তি আছে। আমাদের দলের পক্ষ থেকে আমরা সেখানে পুষ্প স্তবক দিতে গিয়েছিলাম ও অনেক মানুষও সেখানে পুষ্প স্তবক দিতে গিয়েছিল। কিন্তু মূর্তিটার চারিপাশে এত অপরিষ্কার অবস্থা হয়ে আছে যা বলার কথা নয়। সেখানে রাজ্য সরকারের পক্ষ থেকে কোনও পুষ্প স্তবক দেওয়া হয়নি। আমাদের পশ্চিমবাংলায় পূর্ত দপ্তর বলে যে একটা দপ্তর আছে বা পূর্তমন্ত্রী বলে যে একজন মন্ত্রী আছে সেটা বোঝা যায়না। মূর্তিটা রক্ষণাবেক্ষণ তো হয়না, তাছাড়া চারিপাশ এত নোংরা যে আমাদের সেখানে যেতে খুব কষ্ট হয়েছে। নেহেরুর মূর্তির প্রতি অপমান করার জন্য পূর্তমন্ত্রী অন্তত লজ্জা হওয়া উচিত এবং রাজ্য সরকারের পক্ষ থেকে কোনও পুষ্প স্তবক দেওয়া হয়নি বলে জনসাধারণের কাছে তাকে ক্ষমতা ভিক্ষা চাইতে বলুন।

(At this Stage the House was adjourned till 2-30 P.M.)

[2-30 – 2-40 P.M.] (After Adjournment)

## VOTING ON DEMAND FOR GRANTS

Demand No.66 (Major and Medium Irrigation), Demand No.67 (Minor Irrigation and Demand No.68 (Flood Control).

**Mr. Speaker :** There are three cut motions in Demand No.66. All the cut motions are in order and taken as moved.

There is no cut motion in Demand No.67.

There is one cut motion in Demand No.68. The cut motion is in order and taken as moved.

### Demand No.66

**1. Shri Subrata Mukherjee** : Sir, I beg to move the the amount
**2. Shri Deba Prasad Sarkar** : of the Demand be reduced by
**3. Shri Saugata Roy** : Rs.100/-

### Demand No.68

**Dr. Manas Bhunia :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, মাইনর ইরিগেশনের মিনিস্টার উপস্থিত নেই। স্যার, একটা নিয়ম তো করবেন। একসঙ্গে ডিসকাশন করবেন, কিন্তু মন্ত্রী তো উপস্থিত থাকবেন। কতদিন এভাবে ওঁদের প্রোটেকশন দেবেন।

**মিঃ স্পিকার ঃ** মন্ত্রী আছেন, একসঙ্গে উত্তর দেবেন।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেচ-দপ্তরের বাজেট নিয়ে বিতর্ক শুরু হয়েছ এবং খুব সঙ্গত কারণেই আমাদের সিনিয়র মেম্বার ক্ষুদ্রসেচ মন্ত্রীর অনুপস্থিতির প্রসঙ্গ তুলে আপনার দৃষ্টি আকর্ষণ করেছেন। আমিও করছি। আজকে সেচ-দপ্তরে একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ পশ্চিমবঙ্গের ক্ষেত্রে এই কারণে যে নদীমাতৃক এই প্রদেশের নদীর সেচ বাঁকগুলো এবং সমুদ্র উপকূলবর্তী এলাকা বেশি। সেচ এলাকা বাড়ানো, ইরিগেশন পটেনশিয়াল বাড়ানো এমন একটা গুরুত্বপূর্ণ বিষয়, তেমনি প্রাকৃতিক দুর্যোগ এবং বন্যা নিয়ন্ত্রণ করে মানুষের ফসল বাঁচানো, মানুষের সম্পদ বাঁচানো এই দপ্তরের একটা গুরুত্বপূর্ণ বিষয়। কিন্তু অতীব দুঃখের বিষয়, পশ্চিমবঙ্গ সরকার এবং তার মন্ত্রীসভা খুব স্বাভাবিকভাবে এই দপ্তবের প্রতি চূড়ান্ত একটা অনীহা আমরা বারেবারে দেখেছি। বিগত কয়েক বছর ধরেই আমরা দেখেছি। এর কারণ কি—রাজনৈতকি, নাকি অর্থনৈতিক, নাকি দৃষ্টিভঙ্গির অভাব, না গুরুত্বপূর্ণ মানুষের অভাব—কোনটা আমরা বুঝে উঠতে পারিনি। কারণ আমরা দেখছি একটা বিপদজনক ব্যাপার। সেচদপ্তর, সংবিধান অনুসারে, রাজ্য তালিকাভুক্ত। কেন্দ্র বিরোধী জিগির তুলে, যুগ্ম তালিকার একটা সাবজেক্ট নিয়ে যেমন করে একটা রাজনৈতিক স্লোগান তুলতে পারা যায়, মূলত সেচ-দপ্তর সেটা পারে না। তাহলে সেচ-দপ্তরের অর্থনৈতিক অবস্থা মূলত রাজ্য সরকারের ছাতার তলায় এবং সেখানে সেচমন্ত্রী এবং অর্থমন্ত্রীর সামঞ্জস্য, সমন্বয়, কার্যকারিতা, আর্থিক বিনিয়োগ, তার প্রয়োগ খুবই গুরুত্বপূর্ণ। আমি বিগত ১০ বছরের ইতিহাস টানব না। আমরা যদি গত আর্থিক বছরের ইতিহাস দেখি তাতে আমরা দেখব ১৯৯১-৯২ আর্থিক বছরে সেচ-দপ্তরের প্ল্যান বাজেট ধরা হয়েছিল ১৫৬ কোটি ৩৯ লক্ষ টাকা, রিভাইজড এসটিমেট সেখানে হল ১০৮ কোটি ৪৩ লক্ষ টাকা।

তাহলে মন্ত্রীর ধরা বাজেট, মন্ত্রীর খরচা করার জন্য বাজেট তারমধ্যে তফাত হ'ল পরিকল্পনা খাতে ৪৪ কোটি ৯৬ লক্ষ টাকা। কে এর উত্তর দেবে? মন্ত্রী মহাশয়কে কি উত্তর দিতে হবে না? নিশ্চয় হবে। মাননীয় সেচমন্ত্রী মহাশয়কে বলতে হবে যে কার পাপে তিনি এই টাকা খরচ করতে পারেন নি?আপনার নিজের পাপে না, অর্থমন্ত্রীর পাপে—কার পাপে এই টাকা খরচ করতে পারেননি? বলেত হবে—আপনার পাপে, না কি এ সুদখোর মহাজনের ভূমিকায় অবতীর্ন, গ্রামীণ সুদখোর মহাজনরা যেমন ব্যবহার করে পশ্চিমবঙ্গের অর্থমন্ত্রী তেমন সুদখোর মহাজনের ভূমিকায় অবতীর্ণ হয়ে আপনার বঞ্চিত করেছেন, বাংলা সেচকে, বাংলার কৃষককে, বাংলার অগ্রগতিকে বঞ্চিত করেছেন? আমি আবার বলছি, আপনার দপ্তরের অপদার্থতা, আপনার অযোগ্যতা, নাকি আপনার প্রতি এ রাজ্যের অর্থমন্ত্রীর, আপনার সহকর্মীর বঞ্চনার জন্য আপনি কাজ করতে পারেননি তা আপনাকে নিশ্চয় বলতে হবে পরিষ্কারভাবে। কেন আজকে বাংলার সেচ অবহেলিত হবে? একটা আর্থিক বছরে এক কোটি-দু কোটি নয়, ৪৪ কোটি ৯৬ লক্ষ টাকা রাজ্য সরকার খরচ করতে পারেননি। ৪৪ কোটিকে যদি ১৫ দিয়ে গুন করা যায় তাহলে সেটা কতশো কোটি টাকা হবে তা একটু চিন্তা করে দেখুন।

এর পরও কি আপনারা কেন্দ্রের বিরুদ্ধে জেহাদ ঘোষণা করবেন? বাংলার সেচ, বাংলার বন্যা নিয়ন্ত্রণের কাজ পিছিয়ে যাবে, বাংলার মানুষ প্রতি বছর তাদের হতভাগ্য ভাগ্য নিয়ে বেঁচে থাকবে, দিনের পর দিন ফসল নষ্ট হবে, বাঁধ ভাঙবে, সুন্দরবন ডুববে, মেদিনীপুর ভাসবে, উত্তরবঙ্গ ভাসবে এটা নিশ্চয় হতে পারে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি একটা শুখা এলাকার মানুষ কিন্তু তবুও আমি আপনাকে অনুরোধ করব আপনি বন্যার কথা শুনুন। নন প্লান এক্সপেনডিচার মাননীয় মন্ত্রী গত বছর ধরলেন বাজেটে ১৪১ কোটি ৩২ লক্ষ টাকা, ওটা কিন্তু ভালই খরচ করলেন, ওখানে কোনও অসঙ্গতি নেই, কোনও কার্পণ্য নেই, টাকার কমতি নেই, সেখানে খরচ করলেন ১৩৬ কোটি ৩ লক্ষ টাকা, সেখানে মাত্র ৫ কোটি টাকা ডেফিসিট আর অপর দিকে প্ল্যানের কি অবস্থা? প্ল্যানের অবস্থা আপনাদের আগেই বললাম। রাজ্যের তালিকাভুক্ত একটা সাবজেক্ট তার এই অবস্থা। উনি বসেন তিন তলায় আর অর্থমন্ত্রী বসেন দু তলায়। এক তলার তফাতে যদি ৪৪ কোটি টাকা না দেবার অবস্থা হয় আর সেচমন্ত্রী সেখানে যদি কেন্দ্রের দিকে আঙ্গুল দেখিয়ে বলেন যে কেন্দ্র বঞ্চনা করছে, ওগো বঙ্গবাসী তোমরা আমার পেছনে মিছিল করে দাঁড়াও, তাহলে বলব, এটা তো হ'তে পারে না। আপনাকে বলছি, আপনি বিদ্রোহ করুন। হয় আপনি বিদ্রোহ করুন এ সুদখোর মহাজনের মতোন অর্থমন্ত্রীর বিরুদ্ধে আর না হলে আপনি পরিষ্কারভাবে বলুন যে আমি অকর্মণ্য, আমি অপদার্থ, আমি কাজ করতে পারিনা। স্যার, আমি যে কথাগুলি বিগত কয়েক বছর ধরে বলার চেষ্টা করছি সেটা এবারও বলব। কথাটা হচ্ছে, মুখে এবং কাগজে কমলে মাননীয় সেচমন্ত্রী দক্ষিণবঙ্গের সেচ প্রকল্পগুলি অবহেলা করছেন। তিস্তার সাইনবোর্ড ঝুলিয়ে রেখে রাজনীতি করার দিন কিন্তু শেষ হয়ে গেল। স্যার, আপনি দেখেছেন যে মাননীয় প্রধানমন্ত্রী শ্রী পি. ভি. নরসিমা রাও এবং প্ল্যানিং কমিশনের ডেপুটি চেয়ারম্যান রাজ্য বিধানসভা থেকে যে প্রতিনিধিদল গিয়েছিলেন মাননীয় সেচমন্ত্রীর নেতৃত্বে সেখানে তারা ইতিমধ্যেই ঘোষণা করেছেন যে ১৫০ কোটি টাকা নিয়ে রাজ্যের পাশে এসে দাঁড়ানো হবে। এতদিন অভাবটা কি ছিল? এতদিন অভাব ছিল রাজ্যের সদিচ্ছার অভাব, সঠিকভাবে চাওয়ার অভাব। জাতীয় প্রকল্প, জাতীয় প্রকল্প বলে একটা অস্বাভাবিক ভ্রান্ত ধারণার উপর ভিত্তি করে কেন্দ্রের বিরুদ্ধে একটা রাজনৈতিক জিগির তুলে তিস্তার সাইনবোর্ডকে সামনে রেখে রাজনীতি করা হয়েছে উত্তরবঙ্গের মানুষকে প্রলোভিত করার জন্য। সত্যিকারের সঠিক সময়, সঠিক জায়গায় উপস্থাপনার অভাবে তিস্তা প্রকল্প একদিন মার খেয়েছে। এর ত্রুটি কেন্দ্রের নয়, ত্রুটি হচ্ছে রাজ্য মন্ত্রীসভার রাজনৈতিক দৃষ্টিভঙ্গির।

এবারে আসি সুবর্ণরেখায়। তিস্তা নিয়ে অনেক চিৎকার চেঁচামেচি হ'ল, অনেক কিছু আমরা দেখলাম। কিন্তু সুবর্ণরেখা নিয়ে আমরা কি দেখলাম? সুবর্ণরেখা কি সেচমন্ত্রীর দ্বিতীয় সন্তান? প্রথম সন্তান তিস্তা, তাহলে কি সুবর্ণরেখা দ্বিতীয় সন্তান? মাননীয় সেচমন্ত্রী, সুবর্ণরেখা পরিকল্পনা আপনার ভালবাসা থেকে বঞ্চিত হচ্ছে কেন? আপনি একটা উত্তর দিয়েছেন যে, পরিবেশ দপ্তর আটকে রেখেছে। তাই যদি হয় তাহলে আজকে সবাই মিলে বসে তিস্তার

জন্য কেন্দ্রের কাছ থেকে ১৫০ কোটি টাকার আশ্বাস আনতে পারি, তাহলে সুবর্ণরেখার জন্য সবাই মিলে বসে সঠিক পদক্ষেপ গ্রহণ করতে পারছি না কেন?

একটা বিষয়ে আমি সেচমন্ত্রীর সঙ্গে এক-মত। তিনি গঙ্গার ভাঙন নিয়ে উদ্বেগ প্রকাশ করেছেন। আজকে গঙ্গার ভাঙন আন্তর্জাতিক সীমারেখা ভেঙে দিচ্ছে। এটা খুবই উদ্বেগের ব্যাপার। মামলা মুর্শিদাবাদের একের পর এক গ্রামগুলি নিশ্চিহ্ন হয়ে যাচ্ছে। এর সাথে সাথে হুগলি এবং মেদিনীপুরের একটা পার্ট রূপনারায়ণের জন্য শেষ হয়ে যাচছে। গঙ্গার ভাঙনের প্রকোপ হুগলি জেলাকেও গ্রাস করছে। আমি মাননীয় সেচমন্ত্রীকে অনুরোধ করছি, আসুন আমরা সকলে পর্যালোচনার মাধ্যমে একটা প্রস্তাব গ্রহণ করি—যেমন আমরা তিস্তার ব্যাপার নিয়ে একত্রিত হয়ে বিধানসভা থেকে মাননীয় অধ্যক্ষের নির্দেশে কেন্দ্রীয় সরকারের সঙ্গে সামঞ্জস্যপূর্ণ একটা পরিবেশে বৈঠক করে আমাদের দাবি আদায় করে আনতে পেরেছি তেমন যে গঙ্গার ভাঙন মানুষের জীবনহানি করছে, সম্পত্তিহানি করছে, আন্তর্জাতিক সীমারেখাকে এদিক ওদিক ওলোট-পালট করে দিচ্ছে তাকে প্রতিরোধ করার জন্য দৃঢ় পদক্ষেপ গ্রহণ করি। গঙ্গার ভাঙন রোধ করার জন্য যে অর্থের প্রয়োজন তা আমরা সংগ্রহ করার চেষ্টা করি মাননীয় সেচমন্ত্রী ইতিমধ্যেই জানিয়েছেন যে, তিনি কয়েক কোটি টাকা খরচ করেছেন। আমার অনুরোধ এবিষয়ে আমাদের তরফ থেকে ভারত সরকারের কাছে একটা পূর্ণাঙ্গ তথ্য পেশ করা হোক। এই বিধানসভা থেকে একটা সর্বদলীয় প্রতিনিধি দল দিল্লিতে গিয়ে আমরা ভারত সরকারের কাছে গঙ্গা ভাঙন প্রতিরোধের উপযুক্ত ব্যবস্থা গ্রহণের দাবি জানাই। বিষয়টিকে গুরুত্ব দিয়ে বিবেচনা করা হোক।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এবারে আমি বিভিন্ন মাঝারি সেচ প্রকল্পগুলির প্রসঙ্গে আসছি। বামফ্রন্ট মন্ত্রীসভার প্রথম সেচমন্ত্রী প্রভাস রায় মেদিনীপুরের ঘাটালে গিয়ে ঘটাল মাস্টার প্ল্যান উদ্বোধন করে এসেছিলেন। এই পরিকল্পনাটি রচিত হয়েছিল কংগ্রেস আমলের সেচমন্ত্রী মাননীয় এ. বি. এ গনিখান চৌধুরির সময়। বামফ্রন্টের প্রথম সেচমন্ত্রী মাননীয় প্রভাস রায় সেখানে গিয়ে, সেখানে দাঁড়িয়ে বলেছিলেন, "আমরা ঘাটাল মাস্টার প্ল্যান কমপ্লিট করব।" এখনও প্রতি বছর ঘাটাল সহ সংশ্লিষ্ট এলাকার ব্যাপক অংশের মানুষকে ক্ষয়-ক্ষতির শিকার হতে হচ্ছে। আমি মাননীয় সেচমন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি কোনও কারণে গত ১৫ বছর ধরে সেই পরিকল্পনা রূপায়িত হ'ল না? আমার কাছে খবর আছে—আমি জানি না সত্যি কিনা মাননীয় মন্ত্রী বলবেন—গত আর্থিক বছরে ঘাটাল মাস্টার প্ল্যানকে অ্যাব্যান্ডান্ড করা হয়েছে। যদি হয়ে থাকে কেন হয়েছে? বামফ্রন্টের মেদিনীপুর জেলার ঘাটাল মহকুমার যে সদস্যরা রয়েছেন তারা বক্তৃতা রেখে পরিষ্কার করে বলবেন যে, আমার কথা সত্য কিনা। তাঁরা বলবেন প্রভাস রায় ঘাটালে দাঁড়িয়ে ঘাটাল মাস্টার প্ল্যান ঘোষণা করেছিলেন—ঘাটাল, দাসপুরের এম. এল. এ. যদি আজকে এখানে উপস্থিত থাকেন তাহলে এখানে দাঁড়িয়ে বলুন যে, আমার কথা সত্য, না অসত্য? মাননীয় মন্ত্রী বলুন কেন ঘাটাল মাস্টার প্ল্যানকে অ্যাব্যান্ডান্ড করা হয়েছে?

তমলুক মাস্টার প্ল্যানের কাজ যে গতিতে হওয়া উচিত সে গতিতে হচ্ছে না।

ময়না বেসিনের কাজ যেটা বাকি পড়ে আছে, সেটা পড়ে আছে কমপ্লিট হচ্ছে না।

ভগবানপুর-নন্দীগ্রাম ড্রেনেজ স্কীম কী অবস্থায় আছে? মাননীয় মন্ত্রীর কাছে আমি এই প্রশ্ন রাখছি, তিনি উত্তর দেবেন, আমি শুনব। মডার্নাইজেশন অফ কংসাবতী প্রোজেক্ট চলছে, চলবে। আদি ভৌতিক ব্যাপার। এখানে মাননীয় মন্ত্রী বসে আছেন, কিছুদিন আগে উনি শুধু বিধায়ক ছিলেন। কংসাবতী ক্যানেল যেমন করে সঠিকভাবে ব্লকে যাওয়া দরকার তা যায়নি। যার জন্য ক্ষুদ্র সেচ মন্ত্রী ওমর আলি সেচ দপ্তরের বিরুদ্ধে একদা জেহাদ ঘোষণা করেছিলেন। আজকে উনি মন্ত্রী হয়ে বসে আছেন, তাই বোবা-কালা। কোনও কথা বলতে পারে না। কেন আজকে দক্ষিণবঙ্গের সেচ প্রকল্পগুলি দ্বিতীয় সন্তানে মতোন ব্যবহার করবেন? কেন বঞ্চনা তা পরিষ্কার করে বলতে হবে। আজকে আমি মাননীয় সেচমন্ত্রী মহাশয়কে অনুরোধ করব। তিস্তার কাগজপত্র এখন রাখুন, ১৫০ কোটি টাকা তো পেলেন এবার দক্ষিণবঙ্গে আসুন। কেলেঘাই, কপালেশ্বরীর জন্য যে একটা পরিকল্পনার রূপরেখা বিধানসভার সদস্যদের দিয়েছেন। আপনার ইচ্ছা আছে, আপনি সংবেদনশীল মানুষ, সি. পি. এমের মতোন নরঘাতক নন, আপনি মানবতাবাদী মানুষ। তাই আপনার কাছে আশা করব। এইসব সংবেদনশীল বিষয়ে দৃষ্টি দিন। শুধু স্বয়ং নয়, প্রশান্ত প্রধানের ভগবানপুর রয়েছে, পটাশপুর রয়েছে, ময়না রয়েছে এবং মাননীয় মন্ত্রী সূর্যকান্ত মিশ্রের নারায়ণগড় রয়েছে। এতগুলি ব্লকের ১২ লক্ষ মানুষের জন্য শুধু ডকুমেন্ট পাবলিশড করে আমাদের দেখিয়ে দিলেই স্তব্ধ করা যাবে না, আপনাকে ক্যাটেগরিক্যালি বলতে হবে কেলেঘাই, কপালেশ্বরীর এই যে বিভীষিকা—৬টি ব্লকের ১২ লক্ষ মানুষকে যে শেষ করে দিচ্ছে তারজন্য আপনি কি করবেন? মাননীয় মুখ্যমন্ত্রী শ্রী জ্যোতি বসু, ১৯৮৬ সালে বন্যার পর সেখানে গিয়ে বলেছিলেন ৫ বছরের মধ্যে কেলেঘাই, কপালেশ্বরীর স্কীম করে দিচ্ছি। ১৯৮৬ সাল থেকে ১৯৯১ সাল পর্যন্ত ৫ বছর হয়, আর এখন ১৯৯২ সাল, ৫ বছর অতিক্রান্ত হয়ে গেল, এখনও পর্যন্ত ড্রাফ্ট প্ল্যান আপনার দপ্তর থেকে পাস হল না। একটা রূপরেখা বের করেছেন, সেই রূপরেখা জনপ্রতিনিধিদের মতামতের জন্য দিচ্ছেন। এখন অবধি কি পরিকল্পনা, কিভাবে হবে তার রূপায়ণ, কি রূপরেখা, ফিনান্সিয়াল অ্যাপ্রুভ্যাল কি হবে, টেকনিক্যাল অ্যাপ্রুভ্যাল কি হবে, কবে থেকে কাজ হবে—সবই অন্ধকার। আমি এই কথা আমার এলাকার মানুষের পক্ষ থেকে বললাম। আমি যেমন বললাম তেমনি অন্যান্য বিধায়করাও বলেছিলেন। আপনি তাতে সাড়া দিয়েছেন। কিন্তু আমি দেখছি, সেচদপ্তর তার পরিকল্পনার বাজেট ৪৪ কোটি টাকা খরচা করতে পারেনি! আমি জনসভা করে কিম্বা বিধানসভায় বলে দেবেন—আমি নিরুপায়, টাকা নেই, অর্থদপ্তরের কাছ থেকে টাকা পাওয়া যায় না। এই জিনিস চলতে পারে না। আপনার তাণ্ডব বন্ধ করুন। কেলেঘাই, কপালেশ্বরী করবেন কি করবেন না, বলুন। ১২ লক্ষ মানুষকে মুক্তির পথ দেখাবেন কিনা পরিষ্কার করে বলুন। আমি জানি, মাকর্সবাদী কমিউনিস্টরা সমস্যা জিইয়ে রাখতে চায়। সমস্যা জিইয়ে রাখাই মার্কসবাদী কমিউনিস্টদের রাজনৈতিক দর্শন। আমি জানি,

বন্যায় মানুষ ডুববে, মানুষ মরবে, হাহাকার হবে, বন্যা নিয়ন্ত্রণ কর্মসূচির যে পরিকল্পনা তা রূপায়ণ করবে না। কেন্দ্রের কাছ থেকে টাকা চাইবেন, রাজনীতি হবে, এইসব সি. পি. এম পার্টির দর্শন।

কিন্তু আমি বিশ্বাস করি না আপনি সেই দর্শনের হানড্রেড পারসেন্ট সমর্থক, কারণ আপনার মধ্যে মানবতাবোধ রয়েছে। এই অবস্থায় আমি সেচমন্ত্রীকে একটি অনুরোধ করব। আপনারা একটি সিদ্ধান্ত নিয়েছেন যে, সেচ-দপ্তরের অধিকাংশ কাজ পঞ্চায়েত করবে। যাদের টেকনিকাল ডিভাইস নেই, ট্রেনিং নেই, ভাল ইঞ্জিনিয়ার নেই, কেবল কোলা ব্যাঙের মতো কেবল ফুলছে, আজকে তাদের হাতে এইরকম একটা মোস্ট টেকনিক্যাল সাবজেক্ট ছেড়ে দিয়েছেন! তার ফলে কি হয়েছে? ২০ লক্ষ টাকা খরচ করেছিলেন গত বছর মেদিনীপুরে বন্যা প্রতিরোধে বাঁধ বাঁধতে, কিন্তু সেই ২০ লক্ষ টাকা নয়-ছয় হয়েছে তদানিন্তন জেলা সভাধিপতি সূর্য মিশ্রের নেতৃত্বে। এইভাবে জনগণের টাকা ঐ ডাকাতদের হাতে দিয়ে বাংলার মানুষকে বঞ্চনা করা হবে? এখানে মাননীয় সেচমন্ত্রী শ্রী গণেশ মন্ডল বসে রয়েছেন। মন্ত্রী হয়ে আজকে তিনি চেঁচামেচি করেছেন—টাকা পাচ্ছি না, টাকা পাচ্ছি না। ওদিকে ২৪ পরগনা জেলায় গ্রীষ্মকালে বাঁধ ভাঙ্গছে! এই লজ্জা আমরা কোথায় রাখব? বলুন গণেশবাবু, মাননীয় মন্ত্রী, কেন আপনার সেচ-দপ্তরের ইঞ্জিনিয়ারদের দিয়ে বাঁধ মেরামতি হচ্ছে না; কেন মার্ক্সবাদী ডাকাতদের হাতে সেচ-দপ্তরের টাকা দিয়ে দিনের পর দিন বাঁধ তৈরি হচ্ছে, আর দিনের পর দিন তা ভাঙ্গছে? ঐ টাকা ডাকাতি করা হবে, পার্টি অফিস হবে—জনগণের টাকা এইভাবে অপচয় করা চলবে না, চুরি জোচ্চুরি করা চলবে না, ডাকাতি করা চলবে না। আজকে সেচের কাজ সেচ-দপ্তরকেই করতে হবে, সেচের কাজ সেচ দপ্তরের ইঞ্জিনিয়ারদেরই করতে হবে এবং সেচ-দপ্তরকেই সেচের প্ল্যান করতে হবে। সেচের টাকা এইভাবে জেলা পরিষদ, পঞ্চায়েতের হাতে দেওয়াটা বাংলার মানুষ ক্ষমা করবেন না। এরজন্য আগামিদিনে আসামীর কাঠগড়ায় দাঁড় করিয়ে জনগণ আপনাদের বিচার করবেন। এই সেচমন্ত্রী পঞ্চায়েতের হাতে বারবার টাকা দিয়ে তাদের চুরি করতে সাহায্য করবেন। নিজের হাতে সেই রজ্জু নিন; বাংলার সেচের কাজ সেচ দপ্তরই করুক ইঞ্জিনিয়াররা করুক। তা না হলে কোটি কোটি টাকা দেবেন, আর সেই কোটি কোটি টাকা মার্ক্সবাদী পঞ্চায়েতগুলো চুরি করবে বাঁধ তৈরি করবার নামে। এই জিনিস চলতে পারে না। তাই দাবি করছি, এটা গুরুত্ব দিয়ে দেখুন এবং এর উত্তর দিন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে ক্ষুদ্র সেচমন্ত্রী আছেন, উনি আমার জেলার মানুষ, কাজ করতে চান—ভাল কথা। আমি তাঁকে একটি কথা বলতে চাই, আজকে বামফ্রন্ট সরকারের উদ্যোগে অগভীর নলকূপ দিয়ে যেভাবে ব্যাপক হারে মাটির নিচের জলকে বোরো চাষের কাজে ব্যবহার করা হচ্ছে, সে ব্যাপারে সময় এসেছে চিন্তা-ভাবনা করার। কারণ বিগত কয়েক বছর ধরে যেভাবে মাটির তলার জলকে বিভিন্নভাবে সেচের কাজে ব্যবহার করা হচ্ছে তাতে মাটির নিচে জলস্তর ক্রমশ নেমে যাচ্ছে, ফলে পানীয় জলের সঙ্কট দেখা দিচ্ছে। তাই

আজকে সেচ, ক্ষুদ্র সেচ, পরিবেশ, কৃষি এবং ওয়াটার ইনভেস্টিগেশন ডাইরেক্টোরেট—এই দপ্তরগুলির সমন্বয়ে একটি কমিটি তৈরি করে তাদের মাধ্যমে একটি পরিকল্পনার রূপরেখা তৈরি করে জেলার মানুষকে জানান যে, মেদিনীপুরে এত একর, হাওড়াতে এত একর, হুগলিতে এত একর, বর্ধমানে এত একরের বেশি জমিতে চাষ করা যাবে না, কারণ এর বেশি জমিতে চাষ করলে জল শুকিয়ে যাবে। তা না হলে, একদিকে মাটির নিচের জল শুকিয়ে যাচ্ছে, আর একদিকে ক্ষুদ্র প্রান্তিক চাষীরা সর্বস্ব খুইয়ে অর্থ সংগ্রহ করে যে চাষ করছেন সেটা মাঝ পথে জল না পেয়ে মাঠেই শুকিয়ে যাচ্ছে।

[3-00 – 3-10 P.M.]

আমি আবেদন করব ক্ষুদ্র সেচমন্ত্রীর কাছে যে এই বিষয়ে অত্যন্ত গুরুত্ব দিয়ে দেখুন। আগামী বোরো মরশুমে এই সরকারের সুনির্দিষ্ট পরিকল্পনা কি তার রূপরেখা তৈরি করে দিন যাতে চাষীরা সেখানে চাষ না করে। মাটির তলায় জল না পাওয়ার জন্য সেখানে জল দেওয়া যাবে না সেটা আগাম জানিয়ে দিন গরিব চাষীরা যাতে ফসল সেখানে না করে তার জন্য জানিয়ে দিন। তাদের বাঁচার জন্য এটা আপনি করুন। ওয়ার্ল্ড ব্যাঙ্কের কাজ দীর্ঘসূত্রতার জন্য, ক্ষুদ্র সেচ দপ্তরের অকর্মণ্যতার দোষে অগভীর নলকূপের কাজ নষ্ট হয়েছে। তারপর আবার ওয়ার্ল্ড ব্যাঙ্কের হাতে-পায়ে ধরাধরি করে তারা আবার টাকা দিতে সম্মত হয়েছে। সুতরাং ক্ষুদ্র সেচ যাতে সঠিকভাবে রূপায়িত হতে পারে তার জন্য এই বিষয় নিয়ে ক্ষুদ্র সেচ দপ্তরকে সজাগ থাকতে হবে। আমি অনুরোধ করব ক্ষুদ্র সেচমন্ত্রীকে দেখার জন্য যে তাঁর দপ্তরের কয়েক জন্য অফিসারের দ্বারা এই ব্যাপারে প্রায়ই সংবাদপত্রে বার হয়, বিভাগীয় অভিযোগ আছে, এই হাউসে অভিযোগ উঠেছে—বিভিন্ন দুর্নীতি পোষণ হচ্ছে। আমি জানি মন্ত্রী মহাশয় সজাগ আছে, তবুও আমি আবেদন করব এই ব্যাপারে তিনি অন্তত কারণ খতিয়ে দেখেন। আজকে সংবাদপত্রে রয়েছে লক্ষ লক্ষ টাকার মাল গুদামে থাকা সত্ত্বেও ক্ষুদ্র সেচ দপ্তর ৪ কোটি টাকার মাল কেনার জন্য অর্ডার দিয়েছেন। বিপদজনক ব্যাপার। একদিকে মুখে বলছেন টাকা নেই, বেতন দিতে পারছেন না, ক্ষুদ্র সেচকে এগিয়ে নিয়ে যাওয়া যাচ্ছে না অন্য দিকে মাল গুদামে পড়ে আছে তা সত্ত্বেও ৪ কোটি টাকা অর্ডার দিয়ে দিলেন। এই রকম বিপদজনক পরিস্থিতি অর্থনৈতিক ক্ষেত্রে হতে পারে বলে মনে হয় না। প্রশাসনিক দুর্নীতি নিশ্চয়ই কোথাও বাসা বেঁধেছে, আপনি হস্তক্ষেপ করুন। বাঁধের চার্জে আছেন গণেশবাবু, ওনাকে কয়েকটি বিষয়ে নিবেদন করতে চাই ভেবে দেখার জন্য। জমিদারি বাঁধ এই কোড ল্যাঙ্গোয়েজটা ক্ষুদ্র সেচ দপ্তরে আছে কিনা আমার সন্দেহ আছে। ক্ষুদ্র সেচ দপ্তরের সঙ্গে পঞ্চায়েত দপ্তরের ঝগড়া-মারামারির ফলে জমিদারি বাঁধ জারজ সন্তানের মতো পড়ে আছে। এইভাবে আর কতদিন পড়ে থাকবে? মেদিনীপুর, ২৪-পরগনা এবং হুগলিতে সবচেয়ে বেশি জমিদারি বাঁধ রয়েছে, কয়েকশো কিলোমিটার বাঁধ রয়েছে, সেইগুলি না দেখে ক্ষুদ্র সেচ দপ্তর না দেখে পঞ্চায়েত দপ্তর অরফান চাইল্ডের মতো ঝুলন্ত অবস্থায় পড়ে রয়েছে। একটা বাঁধও ভাঙ্গছে, মানুষ ভাসছে, ঘরবাড়ি নিমজ্জিত হচ্ছে, ফসল নষ্ট হচ্ছে। সেই

[2-40 – 2-50 P.M.]

জায়গায় দাঁড়িয়ে যেহেতু নতুন কায়দায় বাঁধমন্ত্রী করা হয়েছে আমি বাঁধমন্ত্রীর কাছে আবেদন করব আপনি জমিদারি বাঁধগুলি টারগেট করুন এবং জেলাওয়ারি পরিসংখ্যান নিন, ব্লকওয়ারী পরিসংখ্যান নিন এবং ব্লকের বিভিন্ন প্রকল্পের সঙ্গে জমিদারি বাঁধ যেগুলি ১৫ বছর ধরে বঞ্চিত হয়ে আছে **(এই সময় লালবাতি জ্বলে ওঠে)** সেইগুলির কাজ শুরু হোক এই দাবি আমি করছি। ক্ষুদ্র সেচ রাজ্যের তালিকায় কেন্দ্রের দিকে তাকিয়ে, কেন্দ্রের বিরুদ্ধে অঙ্গুলি নির্দেশ করে বাহবা পাওয়া যেতে পারে কিন্তু বাংলা দেশের মানুষ উপকার পাচ্ছে না, অপমানিত হচ্ছে। কিছু দিন আগে দেবব্রতবাবুর নেতৃত্বে বিধানসভার সদস্য তিস্তা প্রকল্পের জন্য ১৫০ কোটি টাকা আদায় করে নিয়ে আসতে পেরেছেন। **(এই সময় মাইক বন্ধ হয়ে যায়)।**

**শ্রী বারীন্দ্রনাথ কোলেঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সেচ বিভাগের মন্ত্রী মহাশয় শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় এবং ক্ষুদ্রসেচ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী ডাঃ ওমর আলি যে বাজেট রেখেছেন আমি তাকে সমর্থন করছি। এতক্ষণ ধরে কংগ্রেসের নেতা, শুনি, উনি নাকি পশ্চিমবাংলার বড় নেতা। তাঁর বক্তৃতা শুনে মনে হচ্ছিল উনি মাঠে বক্তৃতা দিচ্ছেন এবং জলাতঙ্কে ভুগছেন। জলাতঙ্ক রুগি জল দেখলেই চেঁচায়। উনি সি-পি-আই (এম)'এর কথা বলছেন। যেখানে সেচ-দপ্তরের উপরে আলোচনা সেখানে উনি সি-পি-আই (এম), সি-পি-আই (এম) বলে—সর্বত্র সি.পি.আই.(এম) ফোবিয়াতে ভুগছেন। উনি যে কথাটা বলতে চাইছিলেন—অদ্ভুত ব্যাপার যে, সেচ রাজ্য তালিকাভুক্ত। তাহলে কেন্দ্রের কিছুই করার নেই? এর থেকে অদ্ভুত কথা আর কি হতে পারে? একজন নেতার পক্ষে, যাঁরা দেশ সেবার কথা বলেন, দেশের জন্য, পশ্চিমবাংলার জন্য কান্নাকাটি করছেন, তাঁদের কাছ থেকে এর থেকে বোকামি আর কি হতে পারে? আমরা জানি যে, স্বাধীনতার পরবর্তীকালে অনেকগুলো পরিকল্পনা হয়েছিল, ডি-ভি-সি প্রোজেক্ট হয়েছিল যেগুলো কেন্দ্রীয় সরকার করেছিলেন। ভাকরা নাঙ্গাল পরিকল্পনা কেন্দ্রীয় সরকার করেছিলেন এবং দায়িত্ব নিয়েছিলেন, টাকা দিয়েছিলেন। তিস্তা পরিকল্পনা বহু আগের, ভাকরা নাঙ্গাল পরিকল্পনাব সময়ের। কিন্তু সেই পরিকল্পনা ওঁর গ্রহণ করেননি। কেন্দ্রীয় সরকারের দায়িত্ব নেই। রাজ্য তালিকাভুক্ত, পশ্চিমবাংলা সরকারের দায়িত্ব—এই কথা বলে মানুষকে বেশিদিন বোঝানো যাবে না। রাজনীতি করতে হলে তা মাঠে গিয়ে করুন, সেখানে বলুন, এখানে দাঁড়িয়ে ঐভাবে একেবারে বোকার মতো কথা বলাটা আপনার মতো লোকের পক্ষে উচিত নয়। যাইহোক, মাননীয় মন্ত্রী দেবব্রতবাবুকে ধন্যবাদ। তিনি অভিজ্ঞ মন্ত্রী হিসাবে তাঁর সেচ দপ্তরের ভাষণে কতগুলো গুরুত্বপূর্ণ বিষয় তুলে ধরেছেন, যেগুলো দলমত নির্বিশেষে পশ্চিমবাংলার সমস্ত মানুষের ভাবা দরকার—রাজনীতি না করে ভেবে দেখার দরকার আছে। পশ্চিমবাংলাকে বাঁচানোর জন্য এটা দরকার। যেমন ধরুন, তিনি বলেছেন যে, সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা সবথেকে ঘনবসতিপূর্ণ একটা রাজ্য। এখানে লোকসংখ্যা বেশি কিন্তু জমির পরিমাণ কম। চাষযোগ্য জমি আর বাড়ছে না,

বাড়ানোর সুযোগ নেই। তাহলে প্রশ্নটা যেটা আসছে বারেবারে—বেশি বেশি ক্রপ প্যাটার্ন'এর পরিবর্তন করতে হবে, মাল্টিপল্ ক্রপের কথা ভাবতে হবে। চাষের জল তা কি ক্ষুদ্র, বৃহৎ কিম্বা মাঝারি সেচ, যেটুকু ক্ষমতা আছে সেই সেচকে পুরোপুরি করে ব্যবহার করতে হবে এবং সেজন্য নতুনভাবে জনগণকে তা শেখাতে হবে, জনগণের মধ্যে এই প্রচার করতে হবে। ওয়াটার ম্যানেজমেন্ট সম্বন্ধে মন্ত্রী মহাশয় বলেছেন যে জনগণকে এটা শেখাতে হবে। এই ব্যাপারে রাজ্যের এই দপ্তরের যাঁরা ইঞ্জিনিয়ার এবং অফিসার আছেন তাঁদের ট্রেনিং দেওয়া দরকার। তিনি বলেছেন ট্রেনিং অব আওয়ার টেকনিকাল অফিসার্স অন দি লেটেস্ট কনসেপ্ট অব টেকনোলজি ইন দি ফিল্ড অব প্লানিং, ডিজাইনিং, কনস্ট্রাকশন অ্যান্ড রিসার্চ ওয়ার্কস। খুব সঠিকভাবেই তিনি এই কথা বলেছেন। এই জায়গাতে আমাদের যেতে হবে। কারণ আমরা দেখেছি যে, সেচ দপ্তরের মধ্যে একটা পুরনো চিন্তাধারা, কূপমণ্ডুকতা আছে। যেমন ধরুন, অভিজ্ঞতা কি বলে? আমি হাওড়া জেলায় দেখেছি, দক্ষিণ ২৪ পরগনা জেলা, মেদিনীপুর এবং হুগলিতেও দেখেছি যে গঙ্গার জোয়ারের জলকে ড্রেনেজ ক্যানালের মধ্যে দিয়ে কাজে লাগানো হচ্ছে। সেই জল মাঠের মধ্যে গিয়ে প্রবেশ করছে এবং কয়েক হাজার কিলোমিটার খাল কাটা আছে। হাওড়া জেলায় সাড়ে তিন লক্ষ বিঘা জমিতে আজ বোরো চাষ হচ্ছে।

[3-10 – 3-20 P.M.]

১৯৭৭ সালের আগে হাওড়া জেলাতে মাত্র শতকরা ১৫ ভাগ জমি সেচের আওতায় ছিল, আজকে সেখানে ৭০ ভাগ জমি সেচের আওতায় এসেছে। আজকে আমরা জোয়ারের জলকে কাজে লাগিয়ে দক্ষিণ ২৪ পরগনায় ৬০-৭০ ভাগ জমিতে চাষের ব্যবস্থা করতে পেরেছি। মেদিনীপুরে ১ লক্ষ বিঘা জমিতে চাষ হচ্ছে এবং হুগলিতেও কয়েক হাজার বিঘা জমিতে চাষ হচ্ছে। এই সেচ দপ্তর নতুন কনসেপ্ট নিয়ে বিজ্ঞান সম্মতভাবে কাজ করছে। নতুন নতুন কনসেপ্টের মধ্যে দিয়ে পুরনো ধ্যান-ধারণার মধ্যে না থেকে বিজ্ঞান সম্মতভাবে এই সেচের কাজ এগিয়ে নিয়ে যেতে সক্ষম হয়েছে। আজকে ড্রেনেজ ক্যানেলের মাধ্যমেই শুধু ইরিগেশন হবে না, এই বাস্তব সত্য কথা সবাই জানে এবং সেইজন্যই মানুষ আজকে বিজ্ঞানী প্রযুক্তির মাধ্যমে কৃষিতে উন্নয়ন করতে সক্ষম হয়েছে। আজকে মাল্টি ক্রপের প্রশ্নে প্যাটার্ন চেঞ্জ করতে হবে এবং ওয়াটার ম্যানেজমেন্টের প্রশ্নেও এই জিনিসটা এসেছে, আজকে এটা ভাবার দরকার আছে। দ্বিতীয় যে প্রশ্ন সেটা হচ্ছে যে, পশ্চিমবঙ্গের অবস্থা একটা পিকিউলিয়ার অবস্থায় এসে দাঁড়িয়েছে। গঙ্গোত্রির থেকে বেরিয়ে টেল এন্ড যেখানে সেখানে পশ্চিমবঙ্গ অবস্থিত। পশ্চিমঙ্গের ক্ষেত্রে বলছি যে চাষের বেলাতে সুখা মরশুমে জল পাওয়া যায় না, গঙ্গার জল পায় না। আমাদের ন্যুনতম ৪০,০০০ কিউসেক জল না পেলে কলকাতা বন্দরকে বাঁচানো যাবে না। শুখা মরশুমে যেখানে চাষ হতে পারছে না, অন্যদিকে বর্ষার সময়ে বন্যার জল এসে হাজির হয়ে মালদহ, মুর্শিদাবাদ, ২৪ পরগনার ভাসিয়ে দিয়ে গেছে। সুতরাং এটা একটু ভাবার দরকার আছে। আজকে তো বাংলাদেশ থেকে প্রধানমন্ত্রী এসেছেন গঙ্গার জল বন্টন নিয়ে আলোচনা করতে এবং এই বিষয়ে আলোচনার বিশেষ প্রয়োজন এবং

এই বিষয়টাকে বিশেষভাবে ভাবার দরকার আছে। ফারাক্কার আপার এবং লোয়ার দিকটা নিয়েও ভাবার দরকার আছে। আজকে এই ফারাক্কা নিয়ে যে পরিকল্পনা করা হয়েছিল তাতে ভাবার বিষয় হয়ে দাঁড়িয়েছে। ভারত সরকারের পক্ষ থেকে এই তিস্তা, মহানন্দা, ব্রহ্মপুত্র এইসব নদী নিয়ে যে নতুন পরিকল্পনা রচিত হচ্ছে সেটা খুবই যুক্তিসঙ্গত প্রকল্প এবং এখানে রাজনীতির কোনও ব্যাপার নেই। তারপর মানস ভূঁইয়া মহাশয় যেকথা বলেছেন খুব ভাল কথা যে তিস্তার ব্যাপারে যে ৮৫০ কোটি টাকা দেবার কথা কেন্দ্রীয় সরকার বলেছে সেই ব্যাপারে অনেক আগেই আমাদের যাওয়া উচিত ছিল। রাজ্য সরকার তার সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে উত্তরবঙ্গে এই তিস্তা প্রকল্পের জন্য যথেষ্ট অর্থব্যয় করেছেন। এই তিস্তা প্রকল্পের মধ্যে দিয়েই আমরা উত্তরবঙ্গকে বাঁচাতে পারব। এখানে এই টাকা দেওয়া নিয়ে রাজনীতি করা উচিত নয় এবং সাইনবোর্ড টাঙ্গিয়ে প্রচার করার ব্যাপারও নয়। পশ্চিমবঙ্গ সরকার তার সীমিত ক্ষমতার মধ্যে ৩৪৭ কোটি টাকা খরচ করেছে। এটা সাইনবোর্ড টাঙ্গিয়ে রাজনীতি করা হয়নি। কিন্তু এরজন্য কেন্দ্রীয় সরকার মাত্র ৫ কোটি টাকা দিয়েছেন। আজকে এটা কতবড় লজ্জার কথা এবং দুঃখের কথা যে এই তিস্তা প্রকল্প যার দ্বারা গোটা উত্তরবঙ্গ বাঁচতে পারবে, তারজন্য কেন্দ্রীয় সরকার মাত্র ৫ কোটি টাকা দিয়েছেন। তারপরে ফারাক্কার দক্ষিণ দিকে রাইট অর্থাৎ নীচের দিকে রাইট এমব্যাঙ্কমেন্টে ভাঙ্গন ধরেছে। ফারাক্কা পরিকল্পনার ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের ত্রুটির জন্যেই আজকে এই ভাঙ্গন ধরেছে এবং সেখানে পশ্চিমবঙ্গ তার সীমিত ক্ষমতার মধ্যে কোটিকোটি টাকা এতে খরচ করেছেন কিন্তু তৎসত্ত্বেও কিছু করতে পারছেন না।

আজ থেকে ১২-১৩ বছর আগে প্রীতম সিং কমিটির যে সুপারিশ ছিল তা কার্যকর করা হয়নি। মানসবাবু এখানে খুবই ভাল কথা বলেছেন সময় করুন দিল্লিতে যাওয়া হবে। আমরা দিল্লিতে সর্বদলীয় প্রতিনিধিদল যাই গঙ্গা ভাঙনকে রোধ করার জন্য সমস্ত দায়-দায়িত্ব কেন্দ্রীয় সরকারকে নিতে হবে। এছাড়াও দামোদর উপত্যকা পরিকল্পনা যেটা ৩০ বছর হয়ে গেল তার ব্যারেজের জলধারণ ক্ষমতা কমে গেছে, ওটা রয়ে যাচ্ছে, এই ব্যাপারেও কোনও পদক্ষেপ নেওয়া হচ্ছে না। এই ব্যাপারে বিহারের মুখ্যমন্ত্রীর সঙ্গে কর্পূরী ঠাকুরের সাথে আমাদের মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর একটা চুক্তি হয়েছিল কিন্তু তা কার্যকর করা হচ্ছে না। আজকে এই প্রশ্নটা দেখা দিচ্ছে তা না হলে দামোদর উপত্যকাকে বাঁচানো যাবে না, সেচ দেওয়া যাবে না। লোয়ার দামোদর ড্রেনেজ স্কিম এবং লোয়ার দামোদর ইমপ্রুভমেন্ট স্কিম এই সমস্ত স্কিমগুলিকে মানসবাবু গুলিয়ে ফেললেন। ১৫ কোটি টাকা এই স্কিমের জন্য ধরা হয়েছে কিন্তু এখানে প্রায় ২০ কোটি টাকা লাগবে, যদি ৫ বছর আরও লাগে তাহলে আরও টাকা লাগবে। অবশেষে আমি ক্ষুদ্রসেচ দপ্তরের মন্ত্রীকে বলব উনি ব্যক্তিগতভাবে ক্ষুদ্রসেচ দপ্তরটি নিয়ে ভাবছেন। আমার আর সময় নেই, তাই আমি এই বাজেটের ব্যয়বরাদ্দকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহোদয়, আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রী

এবং ক্ষুদ্রসেচমন্ত্রী যে ব্যয়বরাদ্দের দাবি তুলেছেন তার বিরোধিতা করে আমি আমার বক্তব্য উত্থাপন করছি। সেচমন্ত্রী বহুদিনের অভিজ্ঞ মানুষ এবং তিনি এই ডিপার্টমেন্টেই আছেন আগে পঞ্চায়েত ডিপার্টমেন্টে ছিলেন। পঞ্চায়েত আর সেচ কো-রিলেটেড। ইরিগেশন সিস্টেম ফেল করলে পরে এগ্রিকালচারাল প্রোডাক্টস এবং পঞ্চায়েতের মানুষেরা এফেক্টেড হয় এটা ভাল করে জানি। উনি যে সমস্ত প্রকল্পগুলি নিয়েছেন বন্যা নিয়ন্ত্রণ, খরা নিয়ন্ত্রণ সমস্ত পরিকল্পনাগুলি লং পেনডিং ওয়ার্ক আমি জানি এবং এইগুলি পঞ্চবার্ষিকী পরিকল্পনা অনুযায়ী হয়। এখানে ইরিগেশন সাবজেক্ট কমিটির যে রিপোর্ট এসেছে সেই ব্যাপারে আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব এই ডিপার্মেন্টে কি ভয়াবহ দৈনতার অবস্থা সেই ব্যাপারে আপনার যদি একটু জেলার দিকে তাকান তাহলে বুঝতে পারবেন। উত্তরবঙ্গের মালদা জেলার সেচ প্রকল্পর ফলে যে ইরোশন হচ্ছে তাতে সেখানকার মানুষ ইরোশনে এফেক্টেড হচ্ছে এই রকম একটা ভয়াবহ দৃশ্য তারা তুলে ধরেছেন। সাউথ বেঙ্গলের নামখানায়, পাথরপ্রতিমায় এবং হিঙ্গলগঞ্জে ও উত্তর ২৪ পরগনায় এই সমস্ত এলাকায় সুন্দরবন প্রকল্প যেগুলি আছে সেখানে কমপ্লিটলি একটা ভয়াবহ অবস্থা দেখা দিয়েছে।

[3-20 – 3-30 P.M.]

এই বিষয়ে আপনি নিশ্চয় সব রিপোর্ট দেখতে পারেন এবং সেই সমস্ত জায়গায় যদি যুদ্ধকালীন অবস্থায় কাজ করা না যায় তাহলে সেইসব এলাকার অবস্থা খুব ভয়াবহ হবে। সাবজেক্ট কমিটির রিপোর্টেও এই সঙ্কেত আছে। এই বিষয়ে তর্কাতর্কী করে কোনও লাভ নেই, এটা কোনও আরগুমেন্ট নয়, আপনি যদি কিছু কাজ সেইসব জায়গায় না করেন তাহলে একটা ভয়াবহ অবস্থা পশ্চিমবাংলায় হবে। যে সমস্ত বাঁধের কাজ হচ্ছে ও সুন্দরবন এলাকায় ইরিগেশন ডিপার্টমেন্টের পক্ষ থেকে যে সমস্ত কাজ নেওয়া হয়েছে সেখানে আজ অবধি আপনি একবার গেছেন কিনা আমার সন্দেহ আছে। যখন বন্যা হয়, যখন বাঁধ ভেঙ্গে যায় তখন সেখানে আপনার ডিপার্টমেন্টের লোকেরা যান, তার আগে কোনও প্রকল্পর কাজ আপনারা হাতে নেননা বা যানও না। তারজন্য পশ্চিমবাংলার আজ এই ক্ষতি হচ্ছে এবং এই ক্ষতি সাধারণ মানুষের ক্ষতি। আমি বলতে চাই যে সমস্ত প্রকল্পগুলি আছে এই প্রকল্পগুলির প্রতি আপনি একটু সতর্ক দৃষ্টি দিন। শুধু কেন্দ্র দিচ্ছে না বলে কাজ করতে পারছি না, সিমেন্ট আসছে না, ইঞ্জিনিয়ার নেই এইসব অজুহাত দিলে চলবে না। আমি আপনার কাছে আবেদন রাখছি আপনি এদিকে একটু তীক্ষ্ণ দৃষ্টি দিন। নইলে বহু জমি আস্তে আস্তে আজকে ভাঙ্গনের দিকে চলে যাবে। ক্ষুদ্র সেচ প্রকল্পের মন্ত্রী মহাশয় এখানে বসে আছেন আপনার দপ্তর সম্পর্কে আমি কয়েকটি কথা বলতে চাই। আপনার দপ্তর থেকে এই বছর ১২০০ উচ্চ ক্ষমতা সম্পন্ন ডিপ টিউবওয়েল ইরিগেশনের জন্য ব্যবস্থা করবেন, বিশ্বব্যাঙ্কের টাকায়। ডিষ্ট্রিক প্ল্যানিং-এর মধ্যে এই সমস্ত জিনিসগুলো থাকে এবং তার পরিপ্রেক্ষিতে এগুলো স্টেট প্ল্যানিং-এ আসে। যে টাকাটা ডিষ্ট্রিক্ট প্ল্যানিং-এ পাস হয়, সেটা আপনি স্টেট প্ল্যানে পাননা, তারজন্য আপনি কোনও টাকা খরচও করেননি। আমাদের উত্তর ২৪ পরগনা

জেলায় ১৯৮৯-৯০, ১৯৯০-৯১ এবং ১৯৯১-৯২-তে যে সমস্ত ডিপ টিউবওয়েলের পরিকল্পনা নেওয়া হয়েছে এবং বিশ্বব্যাঙ্কের কছে থেকে ১২০০ ডিপ টিউবওয়েল-এর জন্য আপনারা টাকা পাচ্ছেন। কিন্তু সেখানে আপনারা তিনটে ডিপ টিউবওয়েল আপনারা দিতে পেরেছেন। এদিকে বিশ্ব ব্যাঙ্কের সাথে আপনারা এগ্রিমেন্ট এক্সটেনশন করছেন। কত বছর আপনারা এক্সটেনশন করবেন? এর আগের দিন আমি আপনাকে প্রশ্ন করেছিলাম যে আপনার কাছে কোনও সংবাদ আছে কি যে আপনার এই স্কিম এলাকায় বাস্তবে রূপ দিচ্ছে কি না? আমাদের উত্তর ২৪ পরগনায় ১২টা ডিপ টিউবওয়েল হওয়ার কথা, কিন্তু সেখানে তিনটে হয়েছে, তাও জল সাপ্লাই করতে পারছে না। তিনটে ডিপ টিউবওয়েল হল কিন্তু তা চালাবার লোক হচ্ছে না। জেলা পরিষদ বলছে, আমরা এটা করব না, আপনারা বলছেন আমরা এটা করব না। এতে বিপদ বাড়ছে সেখানকার মানুষের এবং এর ফলে বাকি ডিপ টিউবওয়েলগুলোর কাজে হাত দেওয়া হচ্ছে না এবং ডিস্ট্রিক্ট কমিটির মিটিঙে এই নিয়ে কথাও হয়েছে।

এই ডিপ টিউবওয়েল আমরা নিতে পারব না। এই ডিপ টিউবওয়েল আমাদের ডি, আর, ডি, এ অফিসারেরা বলেছিলেন আমাদের মাইনর ইরিগেশন থেকে যে টাকা পাই তাতে ডিপ টিউওয়েল হয় না এবং লোন করে টাকা আনছি। আপনারা বিশ্ব ব্যাঙ্কের টাকায় করছেন এবং লোন কেন নিতে হচ্ছে, মাইনর ইরিগেশনের মন্ত্রীকে আগকে জবাব দিতে হবে। সেখানে কোনও এম্পলয়ী দিতে পারছেন না। এই রকম ভয়াবহ ইরিগেশনের অবস্থা। ১২ জেলায় প্রতি বছর একটা করে টিউবওয়েল বসাবেন বলেছিলেন প্রতি জেলায়। কিন্তু প্রতি বছর একটা করে জেলায় জেলায় হচ্ছে না। সব জেলায়, সারা পশ্চিমবাংলায় এই অবস্থা। মন্ত্রী মহাশয় জানেন, উত্তর ২৪-পরগনা এবং সাউথ ২৪-পরগনা—এই সমস্ত এলাকা বাম্পার ক্রপ দেয়, এখানে ইরিগেশনের উপর সব কিছু নির্ভর করে এবং পশ্চিমবঙ্গের ২৫ পারসেন্ট খাদ্যই এখান থেকে হয় এবং তাতে আপনাদের কৃতিত্ব নেই। সেটা হচ্ছে চাষী নিজের তাগিদে ইরিগেশনের ব্যবস্থা করে, ফার্টিলাইজার কেনে। সরকারের এগ্রিকালচার ডিপার্টমেন্ট থেকে কোনও কিছু না নিয়ে তারা নিজেরাই করছে। আজকে এই অবস্থার মধ্য দিয়ে ইরিগেশন চলছে। মিনি ডিপ টিউবওয়েলের অবস্থা খুব ভয়াবহ। যে সমস্ত একজিসটিং ডিপ টিউবওয়েল আছে, সেই সমস্ত ডিপ টিউবওয়েলের কমান্ডিং এরিয়া বা সাপ্লাই পজিশন কমে গিয়েছে। আগে একশো একর জমিতে জল দিতে পারত। কংগ্রেস আমলে ১৯৭২ সালে যে সমস্ত ডিপ টিউওয়েল বসেছিল, সেই ৭২ সালের ডিপ টিউবওয়েলগুলোর এখন পর্যন্ত ডিসচার্জিং ক্ষমতা কমে গিয়েছে, জল ঠিকমতো সাপ্লাই হচ্ছে না। সেগুলোর রিসিংকিং করা দরকার। আপনার ডিপার্টমেন্টের টাকা নেই, বহু ডিপটিউবওয়েল আজকে রিসিংকিং হচ্ছে না, পড়ে গিয়েছে। আপনার কাছে টাকা চাইলে আপনি টাকা দিতে পারেন না। পশ্চিমবাংলার বহু জায়গায় কয়েকশো ডিপ টিউবওয়েল পড়ে গিয়েছে। আপনার কাছে টাকা চাইলে আপনি টাকা দিতে পারেন না। পশ্চিমবাংলার বহু জায়গায় কয়েকশো ডিপ টিউবওয়েল পড়ে গিয়েছে,

খারাপ হয়ে গিয়েছে, তার রিপেয়ার হচ্ছে না, প্রতি বছর এই রকম হচ্ছে। এর নাম ইরিগেশন? ক্ষুদ্র সেচ প্রকল্পে ডি, আর, ডি, এ যে টাকা দেন ডি, আরড ডি, এ যে সাবসিডি দিয়ে শ্যালো টিউবওয়েল দেওয়া হচ্ছে তার ৩০ পারসেন্ট সাবসিডি পেয়ে ব্যাঙ্ক থেকে লোন পাচ্ছে। আপনি জানেন, আপনাকে আমি স্মরণ করাতে চাই, এই বিষয়ে আপনি তদন্ত করবেন—ডি, আর, ডি, এ স্কীম আর মানুষ নেবে না। ইউনাইটেড ইন্ডাস্ট্রিয়াল ব্যাঙ্কের ২৭৫৮ টি ইন দি নেম অফ দি ডি, আর, ডি, এ স্কিম নেওয়ার পরে শ্যালো টিউওয়েল নিয়ে চাষীরা আজকে ধুকছে। সমস্ত ডাইরেক্ট লোন হয়ে গিয়েছে, সাবসিডি দেননি। ইউনাইটেড ইন্ডাস্ট্রিয়াল ব্যাঙ্ক যারা নাকি অ্যামালগ্যামেটেড হয়েছে পরবর্তীকালে এলাহাবাদ ব্যাঙ্কের সাথে, আজকে তারা গরু-বাছুর ধরছে। আপনারা ইরিগেশনের নাম করে, ডি, আর, ডি, এ সাবসিডি দেওয়ার নাম করে ব্যাঙ্ক কর্তৃপক্ষ এবং আপনারা যারা সরকারে আছেন তারা চাষীদের সাথে চিট করেছেন। আজকে ডাইরেক্ট লোনের ফলে ৮ হাজার টাকার মেশিনের দাম তাদের হয়েছে, ১৬ হাজার, ১৭ হাজার। আজকে তাদের গরু-বাছুর ধরতে যাচ্ছে। ডি, আর, ডি, এ স্কিম আপনি নোট করে নিন, জেনে নেবেন, আপনাদের পঞ্চায়েত সমিতি থেকে এবং সরকারের থেকে সাবসিডি কোনও প্রকার স্যাংশন করেননি। এই বিষয়ে আপনার দেখা উচিত। তাই আমি বলি, ইরিগেশন একটা ইম্পরটেন্ট ডিপার্টমেন্ট। তার উপর খাদ্য এবং প্রডাকশন নির্ভর করে, তার উপর আমাদের খেয়ে বেঁচে থাকা নির্ভর করে। আপনি দয়া করে এইটা ভালভাবে লক্ষ্য করুন। আজকে বাজেটে যে টাকা নিয়েছেন, আমি জানি তা খরচ করবেন না, এই টাকা খরচ হবে না। আপনাকে টাকা দেয় না। আপনাদের অর্থমন্ত্রীর কাছ থেকে আপনি ৫০ পারসেন্টের উপর টাকা পাবেন না। কো-অপারেটিভ ডিপার্টমেন্ট ২৮ পারসেন্ট টাকা পেয়েছে। কোনও ডিপার্টমেন্ট ৫০ পারসেন্টের উপর টাকা পায়নি। আজকে সমস্ত ডিপার্টমেন্ট ধুকছে। মাইনে দেওয়া ছাড়া কোনও কাজ নেই। এই বিষয়ে লক্ষ্য রাখুন। এইটা একটা গুরুত্বপূর্ণ বিষয়। আপনার আনীত বাজেটের আমি বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শৈলেন্দ্রনাথ মন্ডল:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রীদ্বয় ৬৬, ৬৭, ৬৮ নম্বর গ্রান্টের অধীনে যে ব্যয়-বরাদ্দ উত্থাপন করেছেন তাকে সমর্থন জানিয়ে আমি কয়েকটি কথা বলতে চাই। মাননীয় মন্ত্রীদ্বয় তাঁদের বক্তব্যের প্রারম্ভেই আমাদের রাজ্যের অবস্থান এবং সেই সঙ্গে সঙ্গে যে প্রকল্পগুলি আমাদের এখানে আছে সেই প্রকল্পগুলি সংস্কারসহ কিছু কিছু নূতন প্রকল্প আমাদের এখানে আছে সেই প্রকল্পগুলি সংস্কারসহ কিছু কিছু নূতন প্রকল্প কার্যকর করতে গিয়ে যে সমস্যা এবং অবস্থান আছে সেগুলো বিশেষভাবে বক্তব্যে রেখেছেন এবং ক্ষুদ্র ও প্রান্তিক কৃষক এবং ক্ষেত মজুরদের অন্নের সংস্থানের জন্য বিভিন্ন পরিকল্পনার কথা রেখেছেন। এবং অত্যন্ত দৃঢ়তার সাথে সেই কর্মসূচির সফলতার মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গের কৃষিক্ষেত্রে একটা উল্লেখযোগ্য অবদান সৃষ্টি করেছেন। স্বাভাবিকভাবেই তাকে অভিনন্দন জানাই। সেই সঙ্গে সঙ্গে বলি, এই বাজেটের উপর বক্তব্য রাখতে গিয়ে বিরোধীদলের মাননীয় সদস্য মানসবাবু দুটি মূল বিষয়ের উপর যেভাবে বক্তব্য রাখলেন খুব স্বাভাবিকভাবেই আমরা তার

বিরোধিতা করি। একটা কথা তিনি বারে বারে বলার চেষ্টা করেছেন যে, সেচ যেহেতু কেন্দ্র এবং রাজ্যের যুগ্ম তালিকায় নয়, শুধুমাত্র রাজ্যের তালিকায় স্বাভাবিকভাবেই রাজ্য সরকার বারে বারে যে কেন্দ্রের দোষ দিচ্ছেন সেটা মানুষকে বিভ্রান্ত করার জন্য কিন্তু এই প্রসঙ্গে বলি, আমরা মনে করি এটা রাজ্যের তালিকাভুক্ত হলেও এই প্রকল্পগুলি কার্যকর করতে গেলে কেন্দ্রের সাহায্য ও সহযোগিতা দরকার। এক একটি প্রকল্প নির্ধারিত সময়ে শেষ করতে গেলে কেন্দ্রের সাহায্য ও সহযোগিতা যে দরকার সেটা তিনিও জানেন কিন্তু তা জেনেও তিনি এইসব কথা বলে গেলেন। তিনি প্রসঙ্গক্রমে তিস্তা ব্যারেজ প্রকল্পর কথা উল্লেখ করেছেন। আমরা সকলেই জানি যে এই প্রকল্প পুরোপুরি কার্যকর হলে শুধু উত্তরবঙ্গ বা পশ্চিমবঙ্গই নয়, সারা ভারতই উপকৃত হবে। সেখানে এই প্রকল্প কার্যকর হলে একদিকে যেমন সেখানকার কৃষক সমাজের রুজি-রোজগার বাড়বে ঠিক তেমনি অপরদিকে সারা দেশের জন্য খাদ্যের উৎপাদনও বাড়বে। মাননীয় মন্ত্রী মহাশয় এ ব্যাপারে তথ্য দিয়ে বলেছেন যে এই প্রকল্প কার্যকর করতে গেলে যে ৬৯৫ কোটি টাকার প্রয়োজন সেখানে রাজ্য সরকার এরজন্য ৩৪৭ কোটি টাকা ব্যয় করলেও কেন্দ্রীয় সরকার সেই ৮৩/৮৪ সালের আর্থিক বছরে মাত্র ৫ কোটি টাকা দিয়েছেন। স্বাভাবিকভাবেই আমরা তাই দাবি করেছি এটা রাজ্যের তালিকাভুক্ত হলেও এ ব্যাপারে কেন্দ্রের সাহায্য করা দরকার আর এ ব্যাপারে ভারতবর্ষের অন্যত্র নজিরও আছে। আমরা জানি, পাঞ্জাবের ভাকরানাঙ্গাল পরিকল্পনাকে জাতীয় পরিকল্পনার মর্যাদা দিয়ে তাকে কার্যকর করা হয়েছে। এর ফলে একদিকে যেমন সেখানকার চাষীদের উপকার হয়েছে অপর দিকে দেশে খাদ্যের উৎপাদনও বেড়েছে। আমরা তাই অগ্রগামী কিষাণ সভার তরফ থেকে এবং অন্যান্য কৃষক সংগঠনের তরফ থেকে দাবি করেছিলাম যে এটাকে জাতীয় প্রকল্প হিসাবে ঘোষণা করা হোক এবং নির্ধারিত সময়ে শেষ করা হোক। এ ব্যাপারে যে সর্বদলীয় টিম দিল্লিতে গিয়েছিল তাদের কাছে প্রতিশ্রুতি দেওয়া হয়েছে যে ১৫০ কোটি টাকা দেওয়া হবে। অপরাপর প্রতিশ্রুতি যেভাবে কেন্দ্রীয় সরকারের তরফ থেকে দেওয়া হয়ে থাকে এবং পরবর্তীকালে তা ভঙ্গ করা হয় আমরা আশা করব এ ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার তা না করে প্রয়োজনীয় অর্থ রাজ্যকে দেবেন এই প্রকল্প কার্যকর করার জন্য। এ ছাড়া সুবর্ণরেখাসহ অন্যান্য প্রকল্পগুলি কার্যকর অবিলম্বে করা দরকার। এ ব্যাপারেও দৃষ্টি দেওয়া দরকার। মাননীয় বিরোধীদলের সদস্যদের কাছে আমার অনুরোধ, তিস্তার ব্যাপারে যে রকম সর্বদলীয় প্রতিনিধিদল গিয়ে কেন্দ্রের কাছ থেকে আশ্বাস নিয়ে আসা হয়েছে সেইরকম সুবর্ণরেখাসহ অন্যান্য বড় প্রকল্পের ক্ষেত্রেও করা দরকার এবং তারজন্য চেষ্টা করা দরকার মাননীয় মন্ত্রী মহাশয়ের বক্তব্যের মধ্যে দেখেছি যে সুবর্ণরেখা প্রকল্পের ব্যাপারে পরিবেশ দপ্তরের অনুমোদন না পাবার ফলে এর কাজ শেষ হচ্ছে না। আমি আশা করব বিরোধীদলের সদস্যরা এ ব্যাপারে দলীয় পর্যায়ে নিশ্চয় চেষ্টা করবেন যাতে কেন্দ্রীয় সরকার এর অনুমোদন দেন। এই প্রকল্প কার্যকর হলে উৎপাদন বাড়ার সঙ্গে সঙ্গে এ এলাকার একটা আমূল পরিবর্তন ঘটে যাবে বলে আমি মনে করি। বিরোধীদলের কাছে আমার নিবেদন, মানুষকে বিভ্রান্ত না করে কোন কোন ব্যাপারে যৌথ প্রচেষ্টা চালানো যায় সেটা দেখে রাজ্যের উন্নয়নের

স্বার্থে আপনারা এগিয়ে আসুন। এরপর আমি আমার হাওড়া জেলার কথা একটু বলব। আমাদের হাওড়া জেলার নিম্ন দামোদর প্রকল্পের অবিলম্বে যদি সংস্কার করা না হয় তাহলে হাওড়া, হুগলি যেভাবে প্রতি বছর অল্প বৃষ্টিতেই বন্যার কবলে পড়ছে সেই অবস্থার পরিবর্তন হবে না। মাননীয় সদস্য বারীনবাবু এ ব্যাপারে সঠিকভাবেই তার বক্তব্য রেখেছেন। এই প্রকলল্পের জন্য কিছু টাকা অনুমোদন হয়ে আছে। এই টাকা সঠিক সময় যদি খরচ করা যায় তাহলে ভাল হয়। এই প্রকল্প কার্যকর হলে এ এলাকার কৃষি উৎপাদনের সঙ্গে সঙ্গে সেচ ব্যবস্থা উন্নয়নের সঙ্গে বন্যা নিয়ন্ত্রণ বিষয়ে একটা স্থায়ী ব্যবস্থা যাতে করা যায় সেই বিষয়ে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সেই সঙ্গে সঙ্গে হাওড়া জেলার আর একটা স্কিম বাগান্ডা বেসিন স্কিম যেটা দীর্ঘদিন ধরে অনুমোদিত হয়ে পড়ে রয়েছে, সেই পরিকল্পনাটার কাজ এখনও পর্যন্ত শুরু হয়নি, আমি আবেদন করব এই প্রকল্পটি যাতে একটা রূপ দেওয়া যায় সেই বিষয়ে সচেষ্ট হবেন। এবার আমি গঙ্গা ভাঙন সম্বন্ধে বলছি, গঙ্গা ভাঙনের জন্য সারা পশ্চিমবাংলায় অনেক বসত বাড়ি, গ্রাম নষ্ট হয়ে যাচ্ছে, এর বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা বিশেষভাবে দরকার। বিশেষ করে আমি বলব হাওড়া জেলার উলুবেড়িয়ায় গঙ্গার একটা ব্যাপক ভাঙন হয়েছিল। যদি রাজ্য সরকারের পক্ষ থেকে ভাঙন রোধ করা হয়েছে, কিন্তু ভাঙনকে স্থায়ীভাবে রোধ করার ব্যবস্থা করার জন্য আমি আবেদন করব। মন্ত্রী মহাশয়কে আর একটি বিষয়ে আবেদন করব ক্ষুদ্র সেচ এবং অন্যান্য পরিকল্পনার ক্ষেত্রে পরিকল্পনার কাজগুলো সঠিকভাবে যাতে বর্ষার আগে শুরু করা হয় তার ব্যবস্থা করবেন। কারণ সময়মতো কাজ না হয়ওয়ার ফলে এক শ্রেণীর কন্ট্রাক্টর তার সরকারি অর্থের অপচয় করেন। তাই আমি বলব বর্ষার আগে যাতে সময়ে কাজগুলো করা হয় তার ব্যবস্থা করবেন এবং কিছু রিপেয়ারিং এর কাজ যাতে স্থায়ীভাবে করা যায় তার ব্যবস্থা করবেন, এই অনুরোধ মন্ত্রী মহাশয়ের কাছে জানাব। আর একটা বিষয়, তিস্তা ব্যারেজ প্রোজেক্টের একজিকিউটিভ ইঞ্জিনিয়ারের অফিস যেমন ভাবে কলকাতা থেকে সরিয়ে এ স্থানে নিয়ে যাওয়া হয়েছে, তেমনিভাবে অন্যান্য প্রকল্পের একজিকিউটিভ ইঞ্জিনিয়ারদের অফিস যাতে এ নির্দিষ্ট প্রকল্পের এলাকায় স্থায়ীভাবে করা হয়, সেই ব্যবস্থা করার জন্য আবেদন জানিয়ে এবং মন্ত্রী মহাশয়ের ব্যয় বরাদ্দকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বৃহত এবং মাঝারী সেচ দপ্তরের মন্ত্রী এবং ক্ষুদ্র সেচ দপ্তরের মন্ত্রী মহাশয়ের যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন, আমি তার বিরোধিতা করে এবং আমাদের আনা কাট মোশনগুলোর সমর্থনে কয়েকটি কথা বলতে চাই। আজকে বৃহত সেচ, ক্ষুদ্র সেচ এবং মাঝারি সেচের ব্যয় বরাদ্দের উপর একসঙ্গে আলোচনা হচ্ছে, আলোচনার শুরুতে আমাদের মাননীয় সদস্য ডাঃ মানস ভূঁইয়া তিস্তা দিয়ে শুরু করেছিলেন। আমার বলার আগে ফরওয়ার্ড ব্লকের শৈলেন মন্ডল মহাশয় সেই তিস্তার কথা দিয়ে তিনি শেষ করেছেন। আমরা এই কথা বার বার বলছি, এখনও বলছি যে ইরিগেশন একটা স্টেট সাবজেক্ট, সেইজন্য সেচ দপ্তরের কাজ করতে হবে মূলত

রাজ্য সরকারের আর্থিক অবস্থার উপর নির্ভর করে।

[3-40 – 3-50 P.M.]

এ কথা আমরা কখনও বলিনি। অতীতে বলিনি এবং এবারে এই সভা থেকে ইরিগেশন অ্যান্ড ওয়াটার ওয়েজের যে সাবজেক্ট কমিটি গঠিত হয়েছে সেই কমিটির সদস্য হিসাবে সেখানে—কমিটির মিটিং-এ—আমি আমাদের দলের পক্ষ থেকে কখনও এ কথা বলিনি। বরঞ্চ আমরা বলেছি যে, তিস্তা প্রকল্পের দ্রুত রূপায়ণ হওয়া দরকার। আমরা কয়েক দিন আগে এই বিধানসভা থেকে প্রস্তাব গ্রহণ করে দিল্লিতে গিয়েছিলাম এবং সেখানে এবিষয়ে একটা স্পষ্ট সিদ্ধান্ত গৃহীত হয়েছে। আমি এখন মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি, এই কাজ গত ১৫ বছরে কেন করা যায়নি? তবে আমরা জানি এই প্রকল্পের কাজ দিল্লির সঙ্গে কোনও রকম পরামর্শ না করেই শুরু করা হয়ে ছিল। তথাপি আজকে দিল্লি থেকে ঘোষণা করা হয়েছে ১৫০ কোটি টাকা তিস্তা প্রকল্পের জন্য তাঁরা দেবেন।

স্যার, আমরা আজকে এই সেচ বাজেট দেখে বিস্মিত হচ্ছি। পরিকল্পনা খাতে ৯৯ কোটি টাকা ধার্য করা হয়েছে। আশ্চর্যের বিষয় হচ্ছে ১৯৯১-৯২ সালেও এই ৯৯ কোটি টাকাই ধার্য করা হয়েছিল। আবার ১৯৯২-৯৩ সালে একই পরিমাণ, অর্থাৎ ৯৯ কোটি টাকা ধার্য করা হয়েছে! সব চেয়ে আশ্চর্যের বিষয় হচ্ছে গত বছরের জন্য ঠিকাদারদের সেচ দপ্তরের কাছে ৩০ কোটি টাকার বকেয়া পাওনা রয়েছে। এ বছরের বাজেটের পরিকল্পনা খাতের ৯৯ কোটি টাকা থেকে যদি ৩০ কোটি টাকা ঠিকাদারদের বকেয়া পাওনা মেটাতে ব্যয় করা হয় তাহলে এই দপ্তরের পরিকল্পনা যাতে আগামী দিনে কি অবস্থা হবে তা আমরা অনুমান করতে পারছি। কোনও পরিকল্পনাই কার্যকর হবে না। নিকাশি প্রকল্প, নদী বাঁধ প্রকল্প, প্রভৃতি পশ্চিমবঙ্গের কোনও প্রকল্পেরই অগ্রগতি ঘটবে না। সে জন্যই আমি এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য পেশ করছি।

স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই এটা অবগত আছেন যে, ভারতবর্ষের অন্যান্য রাজ্যে যেখানে মোট বাজেটের ১৮ থেকে ২০% টাকা সেচের জন্য খরচ করে থাকে সেখানে পশ্চিমবঙ্গে মোট বাজেটের কত শতাংশ টাকা সেচ খাতে খরচ করা হয়। পশ্চিমবঙ্গে মোট বাজেটের মাত্র ৬% টাকা সেচ খাতে খরচ করা হয়। এই হচ্ছে বামফ্রন্টের সেচের প্রতি দরদ। এই হচ্ছে এঁদের মানুষকে জল দেওয়ার নমুনা। এই অবস্থার মধ্যে কি করে রাজ্যের সেচের অগ্রগতি হবে! শুধু একটা তিস্তা দেখিয়ে—আমি অবশ্যই তিস্তার গুরুত্বকে অস্বীকার করছি না—এরা দিন কাটিয়ে দিচ্ছেন, বাকি প্রকল্পগুলির দিকে এঁদের কোনও নজর নেই। অবশ্যই তিস্তা প্রকল্পের মাধ্যমে পশ্চিমবাংলার উত্তরবঙ্গে বিস্তীর্ণ এলাকায় সেচের জল পৌঁছে দেওয়া যাবে। কিন্তু তিস্তা ছাড়া অন্য প্রকল্পগুলির অবস্থা কি?

আজকে সুবর্ণরেখা প্রকল্পের অবস্থা কি? আজকে সুবর্ণরেখার জলকে বাঁধ দিয়ে বেঁধে

কৃষকদের কাছে সে জলকে পৌঁছে দেবার যে ব্যবস্থা বিহার সরকার শেষ করে ফেলেছে, উড়িষ্যা শুরু করে দিয়েছে, পশ্চিমবাংলা সে কাজ কতটুকু করতে পেরেছে? আমি জানি মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন পরিবেশ দপ্তরের ছাড়পত্র এখনও পাওয়া যায়নি। কেন পাওয়া যায়নি? কবে আপনারা পরিবেশ দপ্তরের কাছে আবেদন করেছিলেন? সে আবেদন কি যথাযথ হয়েছিল? আমি জানি যথাযথ আবেদন ঠিকমতো পরিবেশ দপ্তরে সময় মতো পৌঁছায়নি। যার ফলে তাদের ছাড়পত্র পাওয়া যায়নি। সর্বদলীয় কমিটি যখন তিস্তার জন্য দিল্লিতে গিয়েছিল তখন এই বিষয়টি সেখানে তোলা হয়েছিল। সেখান থেকে এ কথা বলা হয়েছে এবং আগামী দিনে সঠিকভাবে সমস্ত কিছু পাঠিয়ে দিতে বলা হয়েছে।

স্যার, এখানে নর্থ বেঙ্গল সাউথ বেঙ্গল কোনও ব্যাপার নেই। সুবর্ণরেখা প্রকল্প রূপায়িত হলে দক্ষিণ বঙ্গের একটা বিস্তীর্ণ এলাকার কৃষকরা উপকৃত হবে। বর্তমানে এই প্রকল্পের জন্য পূর্ণাঙ্গ কষ্ট ধরা হয়েছে ২২২ কোটি টাকা। পরিকল্পনা রূপায়ণে যত দেরি হবে খরচ ততই বেড়ে যাবে। অথচ আমরা দেখছি এই পরিকল্পনার জন্য বর্তমানে ২২২ কোটি টাকার মধ্যে কোনও বছর ৪ কোটি টাকা, কোনও বছর ৫ কোটি টাকা, কোনও বছর ৭ কোটি টাকা বরাদ্দ করা হচ্ছে। এই টাকা দিয়ে ওখানে পরিকাঠামো তৈরি করা হচ্ছে। বরঞ্চ আপনারা করছেন কি—সেই টাকা সেখান থেকে নিয়ে গিয়ে আপনি তিস্তার জন্য খরচ করছেন আর আজকে আমরা দেখেছি কি? কেবলমাত্র সুবর্ণরেখার জন্য সুপারিনটেনডিং ইঞ্জিনিয়ারের অফিস তৈরি করা হয়েছে, যদিও ঐ ব্যাপারে আপত্তি আছে। এই অফিসটি আছে মেদিনীপুর জেলার শহরে। কিন্তু সুবর্ণরেখা প্রকল্প যে পথ ধরে আসবে, যে এলাকার মানুষ এতে উপকৃত হবে, যে এলাকায় কাজ হবে সেই এলাকায় অফিস তৈরি হবে বলে স্যাংশন্ড হওয়া সত্ত্বেও মেদিনীপুর শহরে করা হয়েছে। কিছু অফিস যদি থাকে তাহলে কাজ দেখার সুবিধা হবে। তাই সুবর্ণরেখা প্রকল্পের ব্যাপারে আমাদের সুস্পষ্ট বক্তব্য হচ্ছে, মাননীয় মন্ত্রী মহাশয় এই হাউসে দাঁড়িয়ে এই অধিবেশনে তিনি ঘোষণা করুন সুবর্ণরেখার কাজ শুরু করব। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে এই দাবি রাখছি। আমি তার কাছ থেকে আশ্বাস চাইছি এবং তিনি এই আশ্বাস দিয়েছিলেন। অন্তত সুবর্ণরেখার পরিকাঠামো, তার অফিসগুলি, স্টাফ রুমগুলি তৈরির কাজ শুরু হবে এই আশ্বাস আমি ওনার কাছে থেকে দাবি করব। আমি সাবজেক্ট কমিটির মধ্য থেকে পশ্চিমবাংলার বিভিন্ন জায়গায় ঘুরে দেখে কিছু কিছু তথ্য সংগ্রহ করেছি। আমি দেখেছি, সুন্দরবনের পাথরপ্রতিমা ব্লকের গোবর্ধনপুর, সাগরদ্বীপের ঘোরামারা এবং মৌসুমী দ্বীপ কিছুদিনের মধ্যেই নিঃশেষ হয়ে যাবে। সেখানে কোনও কাজ হয়নি, দীর্ঘদিন মাটি পড়েনি। সেখানে বাঁধ বাধার চেষ্টা করা হয়নি। তাই আজকে এই দপ্তর বন্যার দপ্তরে পরিণত হয়েছে। মেদিনীপুর জেলায় কিছু বছর আগে যেখানে আমাদের দুবদাবেসিন প্রকল্প কয়েক কোটি টাকার বিনিময়ে তৈরি করা হয়েছিল কংগ্রেস সরকারের আমলে অর্থাৎ ১৯৭২ থেকে ১৯৭৭ সালের মধ্যে, এই ২০ বছরের মধ্যেই দুব্দাবেসিনের যে খাল কাটা হয়েছিল সেই খালগুলি মাটি পড়ে সিল্ট পড়ে গেছে। তার ক্লিয়ারেন্সের কোনও ব্যবস্থা নেওয়া

হচ্ছে না। মেদিনীপুরের বিস্তীর্ণ জায়গায় উড়িষ্যা কোস্ট ক্যানেল যেটা নেভিগেশন পারপাসে তৈরি করা হয়েছিল সেটা পরিবর্তীকালে এই উড়িষ্যা কোস্ট ক্যানেল দিয়ে ৪টি ব্লকের হাজার হাজার মানুষ জল নিয়ে জলসেচের কাজে ব্যবহার করছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার দাবি ছিল, এই ব্যাপারে উড়িষ্যা সরকারের সঙ্গে কথা বলতে। ভোগরার কাছে সুবর্ণরেখা নদীতে উড়িষ্যা কোস্ট ক্যানেলের জল যদি নিয়ে আসা যায় তাহলে কম সময়ের মধ্যে জলসেচ পৌঁছে দেওয়া যাবে। উড়িষ্যা কোস্ট ক্যানেলের রি-এক্সকাভেশনের কোনও ব্যবস্থা আজ পর্যন্ত নেওয়া হয়নি। উড়িষ্যা সরকারের সাথে স্থায়ী বন্দোবস্ত আজও করা হল না। মেদিনীপুর জেলা ভারতবর্ষের বৃহত্তম জেলা। মেদিনীপুরে সেচ দপ্তরকে দুই ভাগে ভাগ করা হয়েছে। মেদিনীপুর ইস্ট ডিভিসন আর ওয়েস্ট ডিভিসন অফিস। কিন্তু ইস্ট ডিভিসনের অফিসটি মেদিনীপুর শহরে আছে। এটা ওখানে থাকার প্রয়োজন নেই বলে মনে করছি। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার দাবি ছিল ঐ অফিসটি তমলুকে নিয়ে আসা হোক এবং সাথে সাথে দাবি ছিল কাঁথি মহকুমা সমুদ্র-উপকূলবর্তী এলাকা। এই এলাকায় ডিভিসন অফিস করা হোক। এটা অনেকদিনের প্রস্তাব ছিল। এতে সুবিধা হবে কি—সাইক্লোন বা ডিপ্রেশন হলে সমুদ্রের যে জল নদীতে আছড়ে পড়ে—এই দপ্তর ওখানে থাকলে দ্রুত ব্যবস্থা নেওয়া সম্ভব হবে।

[3-50 – 4-00 P.M.]

সেখানে কি প্রস্তাব ছিল? প্রস্তাব ছিল—যেটা মেদিনীপুর ক্যানেল ডিভিসন নামে চিহ্নিত সেই ডিভিসনের আন্ডারে ৪টি যে সাব-ডিভিসন ছিল সেই ৪টির মধ্যে একটি রেখে বাকি ৩টি, কনটাই সাব-ডিভিসন এবং ইটামগরা সাব-ডিভিসন অফিসকে একত্রিত করে কনটাই ডিভিসন নামে একটা ডিভিসন অফিস করা হোক। এই প্রস্তাব অনেক দিনের। এটা হলে সেখানে বন্যা নিয়ন্ত্রণের ক্ষেত্রে বিস্তীর্ণ এলাকার সুবিধা হবে। কিন্তু আজও সেই ব্যবস্থা তাঁরা করতে পারেননি। আজকে ভগবানপুর-নন্দীগ্রাম মাস্টার প্ল্যান একটা নিকাশি প্ল্যানে রূপান্তরিত হয়েছে। বহুদিন হয়ে গেল, আজও সেটা রূপায়িত হল না। আজকে তমলুক মাস্টার প্ল্যানে কিছু কাজ হয়েছে, কিন্তু আপার পোরশনে এখনও কোনও কাজ হয়নি। এক্ষেত্রে নিকাশি খালগুলিকে যুক্ত করতে হবে, কিন্তু আজও সেই নিকাশি খালগুলি সংস্কারের কোনও ব্যবস্থা করা হয়নি। তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি, শুধুমাত্র তিস্তার কথা ভাবলে চলবে না। আজকে দক্ষিণবঙ্গে, বিশেষ করে মেদিনীপুর এবং দক্ষিণ ২৪ পরগনা, যে এলাকা নদী এবং সমুদ্র ঘিরে আছে, সেখানকার বেসিন এলাকার জল নিকাশি ব্যবস্থা করবার জন্য স্কিম তৈরি হবার পর তা স্যাংশন হয়ে বহুদিন পড়ে আছে, কিন্তু কোনও কাজ হচ্ছে না। আমার বিধানসভা কেন্দ্রে কন্টাই ফেজ-২ নামে একটি প্রকল্প তৈরি হয়েছিল এবং কিছু কাজও হয়েছিল। বে অফ বেঙ্গল, যেখানে গিয়ে জল পড়বে, সেখানে স্লুইসও তৈরি হল, কিন্তু খাল কাটা হল না। তারজন্য সেখানকার জলও বে অফ বেঙ্গলে পড়ছে না। তাই আজকে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে দাবি, শুধুমাত্র তিস্তা তিস্তা বলে চিৎকার করে দক্ষিণ বঙ্গের অন্যান্য

প্রকল্পগুলোকে দূরে সরিয়ে রাখবেন না। এখানে বাজেটের বইটি পড়তে গিয়ে দেখলাম, এতে তিনি গঙ্গার ভাঙ্গনের কথা বলেছেন। গঙ্গার ভাঙ্গন—এটা আজকে বহু মানুষকে ডুবিয়ে মারছে এবং তারজন্য নিশ্চয়ই সচিব পদক্ষেপ নেওয়ার প্রয়োজন আছে। কিন্তু আজকে রূপনারায়ণের ভাঙ্গন, নিম্ন দামোদরের ভাঙ্গন সম্বন্ধে তো এই ভাষণের মধ্যে কিছু বললেন না যে, সে ক্ষেত্রে কি ব্যবস্থা নিয়েছেন! এই ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করছি এবং ঐ ভাঙ্গন রোধ করে সেখানকার মানুষের জীবন ও সম্পত্তি রক্ষার ব্যবস্থা করবেন এই দাবি রাখছি। এর সাথে সাথে আজকে যে ক্ষুদ্র সেচ দপ্তরের বাজেট আমাদের সামনে উত্থাপন করা হয়েছে, বাজেটের প্রাককালে প্রভাদা সংবাদপত্রে যে সংবাদ আমরা দেখেছি সেটা পড়ে আমরা অত্যন্ত বিস্মিত হয়েছি। ডাঃ অমর আলি মহাশয় আমাদের জেলার মানুষ, ওনার সদিচ্ছা আছে, সজ্জন মানুষ, আমরা তাঁর কাছে দাবি করব এবং আশা করব সংবাদপত্রে যে সংবাদ প্রকাশিত হয়েছে, ব্যাপক কারচুপির কথা প্রকাশিত হয়েছে, যে টেন্ডারের কথা হয়েছে, টেন্ডার নিয়ে যেটা বেরিয়েছে সেই ব্যাপারে উনি বলবেন। সেখানে কি করা হয়েছে? যে সমস্ত জিনিসপত্র টেন্ডার করে কেনার ব্যবস্থা করা হয়েছে সেই সমস্ত জিনিস পশ্চিমবাংলার ৪টি গোডাউনে রয়েছে। সেখানে যে কমিটি আছে সেই কমিটি এন. আই. টি-৪ টেন্ডার ডাকতে বারণ করেছিল। কিন্তু সেই টেন্ডার ডাকা হল। কিন্তু পরবর্তীকালে টেন্ডার কমিটি বলল যে না আমরা এই টেন্ডার গ্রহণ করব না। **(এই সময় লাল বাতি জ্বলে ওঠে)** তার বিরুদ্ধে যে সমস্ত ঠিকাদার কনসার্ন যে সমস্ত ঠিকাদার ক্লিম করে এই টেন্ডার নিয়েছিল তারা কোর্টে গিয়েছিল। সেখানে তারা বার বার মামলায় পরাজিত হয়েছিল। পরবর্তীকালে তাদের সাথে কমপ্রোমাইজ করে তাদের আবার সেই টেন্ডার দেবার ব্যবস্থা করা হয়েছে। ভাবতে অবাক লাগে যে কোর্টে.......**(এই সময় মাইক বন্ধ হয়ে যায়)**

**শ্রী নির্মলকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সেচমন্ত্রী এবং ক্ষুদ্র সেচমন্ত্রী মহাশয়গণ যে বাজেট প্রস্তাব উত্থাপন করেছেন আমি তাকে পূর্ণ সমর্থন করছি। আমি লক্ষ্য করলাম যে সেচের মতো অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় যখন আলোচনা হচ্ছে তখন আমাদের বিরোধী বন্ধুরা বলা যেতে পারে কিছু উন্নাসিকতা, যাকে বলা যায় অ্যালার্জি রোগে আক্রান্ত হয়ে কথা বললেন। বিশেষ করে মানস ভুঁইয়াকে কপালেশ্বরী তার কপাল পুড়িয়েছে এবং কেলেঘাই তাকে ঘায়েল করেছে। তার কারণ তাঁর জলাতঙ্ক রোগ হয়েছে মনে হল। আমরা যখন অল পার্টি ডেলিগেশনে ২৭-২৮ তারিখে দিল্লি গিয়েছিলাম সেখানে তিস্তা এবং সুবর্ণরেখা নিয়ে কথা বলেছিলাম তখন আমাদের মাননীয় সদস্য ডাঃ জলনাল আবেদিন সাহেব কিছু কথা ডাঃ মনমোহন সিং এবং প্রণব মুখার্জিকে বলেছিলেন। তাঁর কথা দিয়ে আমি শুরু করি। তিনি বলেছিলেন উত্তরবঙ্গের বিখ্যাত তিস্তা প্রকল্প বর্ণময় সিদ্ধার্থ রায়ের আমলে শুরু হয়েছিল, তিনি মুখ্যমন্ত্রী থাকাকালীন কিছু করতে পারেননি, ব্যর্থ হয়েছেন। সেই অবস্থা আজকে সাংঘাতিক অবস্থায় চলে গিয়েছে, জনগণ ক্ষিপ্ত হয়েছে কেন্দ্রীয় সরকারের বিমাতৃসুলভ আচরণের জন্য। অবিলম্বে কেন্দ্র যদি অ্যাসিস্টেন্স না দেয় তাহলে কংগ্রেস দল পশ্চিমবাংলা থেকে নিশ্চিহ্ন

হয়ে যাবে। এই আশঙ্কা তিনি সেই দিন প্রকাশ করেছিলেন। আপনারা বলেছেন ১৫ বছরে কোনও কিছু হল না কেন। আপনারা করলেন না বলেই কিছু হল না। আমরা আসার পর ১৫ বছর ধরে বার বার আমরা চিৎকার করে বলেছি অবিলম্বে অ্যাসিস্টেন্স দিন। ৩৬৫ কোটি টাকার মধ্যে আপনারা ৫ কোটি টাকা দিলেন। আপনারা পলিটিক্যালি মোটিভেশনের কথা বলেন সেটা বামফ্রন্ট নয়, গোটা ব্যাপারটাই কংগ্রেস করেছে। উত্তরবঙ্গের যে এলাকায় তিস্তা প্রকল্প অবস্থিত প্রাক্তন মুখ্যমন্ত্রী জানেন সেখানকার ভারতীয় চাকররা প্রতি বছর ৫৫০ থেকে ৬০০ কোটি রোজগার করে দেয়, সেখান থেকে ৩০০ কোটি টাকা বৈদেশিক মুদ্রা আসে। সেখানকার পাট থেকে ৫০০ থেকে ৬০০ কোটি টাকা আসে তার মধ্যে ২৫০ থেকে ৩০০ কোটি টাকা বৈদেশিক মুদ্রা আসে।

[4-00 – 4-10 P.M.]

আজকে প্রশ্ন উঠেছে যে গোটা সেচটাই হচ্ছে রাজ্য অধিকারভুক্ত। এটা ঘটনা। সেখানে কেন্দ্রীয় সরকারের কোনও দায়িত্ব নেই? কেন্দ্রীয় সরকার দায়িত্ব নেবেন না? ভাকরা নাঙ্গাল যখন হয়েছিল তখন এই প্রশ্ন ওঠেনি। কারণ তারা কৃপাণ ধরতে পারে, পশ্চিমবাংলার মানুষ কৃপাণ ধরতে পারে না। পশ্চিমবাংলার মানুষ স্বাধীনতা আন্দোলনে রক্ত দিয়েছে। আজকে যে সীমাবদ্ধ আর্থিক ক্ষমতার মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গ সরকার যে ভাবে এগোচ্ছে, আপনারা এতদিন বামফ্রন্টের বিরুদ্ধে আন্দোলন করেছেন। বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে আমাদের এত অ্যালার্জি ধরেছে কেন? আপনারা আপনাদের হাত সম্প্রসারণ করুন না, এই ব্যাপারে আমরা স্বাগত জানাব। অল পার্টি ডেলিগেশনে তাঁরা বৈঠক করেছেন। তাঁরা এটা অনুভব করেছেন যে, গোটা পশ্চিমবাংলার মানুষ কংগ্রেসের বিরুদ্ধে। আপনাদের আজ যে অবস্থা, যে কলেবর হয়েছে তাতে আগমি দিনে হয়ত মাইক্রোস্কোপ দিয়ে দেখতে হবে। সেটা আপনারা বুঝেছেন। কেন্দ্রীয় সরকার প্রতিশ্রুতি দিয়েছেন ১৫০ কোটি টাকা দেবেন। যেটা উঠেছে সেটা সংবাদপত্রের কাহিনী। ওঁরা বলছেন কিছুই হয়নি। ক্ষুদ্রসেচে। এখানে প্রাক্তন মুখ্যমন্ত্রী, বিরোধীদলের নেতা বসে আছেন, তাঁর আমলে কি হয়েছে? ১৯৯০-৯১ সাল পর্যন্ত যখন আমাদের আল্টিমেট টার্গেট ছিল ৩৮ হাজার হেক্টর জমিতে জল সেচের ব্যবস্থা করার, সেখানে আমরা ২৫.৬৫ হাজার অ্যাচিভ করেছি। ১৯৯১-৯২ সালে আমরা ৬৮ হাজার হেক্টর করেছি। ১৯৯১-৯২ সালে আমাদের টার্গেট ছিল ১ লক্ষ হেক্টর। সঙ্গত কারণে, কিছুই হয়নি এটা বলা যাবে না। ক্ষুদ্রসেচে আমাদের টার্গেট ছিল ১৯.৬৬ হাজার হেক্টর, আমরা করেছি ১৪.৯২ হাজার হেক্টর—১৯৯০-৯১ সালে এটা আমরা করতে পেরেছি। ১৯৯১-৯২ সালে আমাদের টার্গেট ছিল ২৫.৫৪ হাজার হেক্টর, আমরা ইতিমধ্যে ২৫.২৯ হাজার হেক্টর করতে পেরেছি। সঙ্গত কারণে, এই যে আচরণ, তারপর পশ্চিমবাংলায় আপনারা যে মেরুদন্ডের উপরে দাঁড়িয়ে লড়াই করছেন তা আপনারা পারবেন না। আমাদের রাজ্যের ইঞ্জিনিয়াররা যদি সেই জায়গায় যেতে পারেন, ডিপার্টমেন্টাল কো-অর্ডিনেশন, বিশেষ করে তিস্তার ব্যাপারে, তাহলে আমরা আরও এগিয়ে যাব। তিস্তার ব্যাপারে আমরা সাবজেক্ট কমিটির পক্ষ থেকে স্টাডি করেছি।

আপনারা বলেছেন সেখানে কিছুই হয়নি। সেখানে পরিকাঠামো করে দেওয়া হয়েছে ৩৬৫ কোটি টাকার মধ্যে। রাজ্য সরকারের আর্থিক সীমাবদ্ধতার মধ্যে দিয়ে এটা করেছেন। কেন্দ্রীয় সরকারের প্রতিশ্রুতি—যেটা বলা হয়েছে সেটা যদি আসে, আমাদের বিশ্বাস, মাননীয় মন্ত্রী মহাশয় যেটা দিল্লিতে বলেছিলেন, সেটা হচ্ছে চ্যালেঞ্জ। আগামী পাঁচ বছরে তিস্তা সফল হলে উত্তরবাংলার মানুষের কাছে এটা পৌঁছে যাবে, এই কথা নিশ্চয়ই বলা যায়। আমাদের ইঞ্জিনিয়াররা ৮ম পরিকল্পনায় সেটা করতে পারবেন, তাঁরা দেখিয়ে দিয়েছেন। তিস্তা প্রকল্পে পর্যটকদের ভীড় হচ্ছে। কারণ ওখানে কিছু একটা হচ্ছে এটা পর্যটকরা বুঝেছেন। ১ কোটি ২০ লক্ষ টন খাদ্যশস্য আজকে যা আমরা পাচ্ছি, তিস্তা প্রকল্প যদি রূপায়িত হয় তাহলে অবস্থাটা কি দাঁড়াবে? আমরা আরও ৩০ লক্ষ টন খাদ্যোৎপাদন করতে পারব। আমরা খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হব। যেখানে ভর্তুকি দিয়ে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যে সমস্ত খাদ্য আমদানী করতে হয় সেটা থেকে আমরা মুক্ত হব। মাইলো যুগের অবসান ঘটিয়ে আগমীদিনে আমরা স্বয়ংসম্পূর্ণ হব এবং আমরা গোটা দেশের ঘাটতি রাজ্যগুলোকে খাদ্য সরবরাহ করতে পারব। আমরা সাবজেক্ট কমিটির পক্ষ থেকে যে সুপারিশ করেছি, হাই লেভেল কো-অর্ডিনেশন কমিটি যেটা আছে সেটাকে আরও গিয়ার আপ করতে হবে। মাননীয় মন্ত্রী মহাশয় বৈঠকে বলেছেন, আধিকারিকদের সঙ্গে, টেকনিক্যাল পার্সন্স'এর সঙ্গে বৈঠকে এই কথা বলেছেন। সর্ব ভারতীয় অ্যাভারেজ ১৭ পারসেন্ট যে খরচটা হয় সেচ প্রকল্পে, আমাদের এখানে এটাকে ১০ পারসেন্ট বাড়াতে হবে। পাওয়ারের সাথে সেচ যুক্ত—পাওয়ার অ্যার্‌রো বেসড্‌। আমাদের রাজ্যে পাওয়ারের সাথে সেচকে আনতে হবে। এখানে এম্বার্গো করা যাবে না। ৩০ কোটি যে ঋণ নিয়ে শুরু করেছেন, এটাকে কমাতে হবে। আপনারা যদি অন্ধ বিরোধিতা না করেন তাহলে প্রকৃতপক্ষে পশ্চিমবাংলায় খাদ্যোৎপাদনে জোয়ার আসবে। খাদ্যশস্যে সবুজ বিপ্লব আসবে, উৎপাদনে জোয়ারের বিপ্লব আসবে। আমরা চ্যালেঞ্জ গ্রহণ করে দেখিয়ে দেব যে পশ্চিমবাংলার মানুষ পারে। জেলা পরিষদ ৫০ পারসেন্ট টাকা উন্নয়নের জন্য পাচ্ছে, সেই টাকা থেকে ইয়ার মার্ক করে ক্ষুদ্রসেচের জন্য বছরে ব্যবহার করতে হবে। তাছাড়া আমাদের বিকল্প কোনও ব্যবস্থা নেই। সেচ উন্নয়নের মানে হচ্ছে কৃষি উন্নয়ন, কৃষি উন্নয়নের মানে হচ্ছে দেশের অর্থনীতিতে একটা বিরাট বিপ্লব আনা সম্ভব হবে। সুতরাং সেই জায়গায় দাঁড়িয়ে আপনারা যতই এই বাজেটের সমালোচনা করুন না কেন, যতই নিন্দামন্দ করুন আপনাদের মুখে ছাই দিয়ে পশ্চিমবঙ্গে অগ্রগতি যেভাবে শুরু হয়েছে সেইভাবেই চলবে এবং তা প্রতিহত করতে কেউ পারবে না। এইকথা বলে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়কে অভিনন্দন জানিয়ে এবং মাননীয় সেচমন্ত্রীর আনীত বাজেট বরাদ্দকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধ পুরকায়েত :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সেচ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দের দাবি উত্থাপন করেছেন আমি সেই সম্পর্কে দু-একটি কথা বলতে চাই। পশ্চিমবঙ্গ নদী বহুল এলাকা। সেখানে নদীর জল থেকে আরম্ভ করে বন্যার জল সব কিছু

মিলিয়ে প্রবাহিত হয়ে নিম্নবঙ্গে তথা সাগরদীঘিতে এসে মিলিত হচ্ছে। সুন্দরবন প্রকৃত খাল, বিল পরিপূর্ণ এলাকা এবং এইসব দিক লক্ষ্য রাখা সেচ দপ্তরের বিশেষ দায়িত্ব। এক্ষেত্রে সেচ দপ্তরের একটা বিরাট ভূমিকা আছে। বিগত বছরগুলিতে যেভাবে কাজ চলে আসছে, যেভাবে কাজ হচ্ছে সেচ প্রকল্পের মাধ্যমে তাতে বন্যা নিয়ন্ত্রণ পরিকল্পনা গ্রহণ করার ক্ষেত্রে এবং কার্যকর করবার ক্ষেত্রে সেচ দপ্তর যথাযোগ্য যোগ্যতার সঙ্গে সেই প্রকল্প রূপায়ণ করার ক্ষেত্রে ব্যর্থ হয়েছে। আমি সর্বপ্রথমে যেটা বলতে চাই সেটা হচ্ছে তিস্তার ব্যাপারে, এই তিস্তা প্রকল্প নিয়ে বহুদিন ধরেই বহু বিতর্ক চলে আসছে এবং এটা নিঃসন্দেহে স্বীকার করতে হবে যে এই তিস্তা প্রকল্প রূপায়িত হলে পরে পঞ্চায়েত এলাকাগুলিতে এবং জেলাগুলিতে চাষ-আবাদে পরিপূর্ণ হবে এবং শস্য ভাণ্ডারে পরিপূর্ণ হবে। এই তিস্তা প্রকল্প রূপায়িত হতে পারলে পরিবহন ব্যবস্থার আরও উন্নতি হবে এবং বহু এলাকা সেচসেবিত বৃদ্ধি করা যাবে। এই পরিকল্পনা রূপায়ণ করার ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের যে অর্থ বরাদ্দ করার কথা এবং দায়িত্ব পালন করার কথা সেইদিক থেকে কেন্দ্রীয় সরকার সেই অর্থ বরাদ্দের ক্ষেত্রে বাধা দিয়েছে এবং অর্থ বরাদ্দ দীর্ঘদিন ধরে করেননি। আজকে রাজ্য সরকার যেমন এই প্রকল্প রূপায়ণের ক্ষেত্রে অর্থ বরাদ্দ করেছেন তেমনি কেন্দ্রীয় সরকারেরও এই দায়িত্ব ছিল, কিন্তু তা তারা করেননি। কিন্তু এখানে আমাদের বিধানসভার পক্ষ থেকে অল পার্টি ডেলিগেশন মিলে দিল্লি গিয়েছিলাম এবং সেখানে সেচ দপ্তর এবং পরিকল্পনা দপ্তরের কাছে গিয়েছিলেন। সেচ দপ্তর এবং পরিকল্পনা দপ্তরের চেয়ারম্যান ও ভাইস চেয়ারম্যান প্রতিশ্রুতি দিয়েছিলেন যে এই প্রকল্প রূপায়ণ করবার জন্য তারা ১৫০ কোটি টাকা দেবেন। এই প্রকল্প রূপায়ণ করবার ক্ষেত্রে সাবজেক্ট কমিটি কতগুলি মন্তব্য আমি প্রকাশ করেছে তাতে দেখা যাচ্ছে যে রাজ্য সরকারের আর্থিক সীমাবদ্ধতার মধ্যেও এই প্রকল্প রূপায়ণ করার ক্ষেত্রে তার প্রতিশ্রুতি পূরণ করছেন। কিন্তু যে অর্থ বরাদ্দ হচ্ছে সেই অর্থ কার্যকর করবার ক্ষেত্রে সেখানে নানা রকম প্রশাসনিক দুর্বলতা আছে এবং প্রশাসনের যে সচলতার প্রয়োজন সেইভাবে পরিলক্ষিত হচ্ছে না। এবং কাজকর্মও ঠিকমতো হচ্ছে না। সেখানে কমিটি যে রিমার্ক করেছে The Committee as also others attending the spot meetings observed that there was utter lack of coordination amongst the different executive agencies which contributed a lot towards lingering the process of implementation. এদিক থেকে এই প্রকল্প রূপায়ণ করবার ক্ষেত্রে দেখা যাচ্ছে যে, এক্ষেত্রে সেচ দপ্তরের যে ভূমিকা এবং সেচ দপ্তরের যে নিয়ন্ত্রণ থাকার দরকার তারমধ্যে নানারকম দুর্বলতা আছে এবং ক্রমশ এই দুর্বলতা বেড়েই চলেছে। এই প্রকল্প রূপায়ণ করবার ক্ষেত্রে জমি অধিগ্রহণের প্রশ্ন এসে যাচ্ছে এবং বেশ কিছু জমি অধিগ্রহণ করেছেন। কিন্তু তা সত্ত্বেও আরও জমি অধিগ্রহণের প্রয়োজন এবং সেই জমি অধিগ্রহণের ক্ষেত্রে ল্যান্ড অ্যান্ড ল্যান্ড রেভিনিউ ডিপার্টমেন্ট থেকে বাধা সৃষ্টি হচ্ছে। সেখানে আপনাদের এই বাঁধা দূর করবার প্রয়োজন আছে।

[4-10 – 4-20 P.M.]

অপর দিকে আপনি বলেছেন সেচ প্রকল্পের মধ্যে যে বন্যা নিয়ন্ত্রণ প্রকল্প এর মধ্যে অনেকগুলি প্রকল্পর নাম আপনি উল্লেখ করেছেন। মেদিনীপুর জেলায় কেলেঘাইতে যে নিকাশি প্রকল্প আছে সেই প্রকল্পের জন্য এলাকার সাধারণ মানুষের জীবন দুর্বিষহ হয়ে উঠেছে, প্রতি বছর বন্যাতে, ঘর বাড়ি সম্পত্তি ধ্বংস হচ্ছে, চাষবাস নষ্ট হচ্ছে। এর ফলে ঐ এলাকার মানুষেরা এসে বারবার দেখা করে দাবি করেছেন এবং আপনি প্রতিশ্রুতিও দিয়েছেন, কিন্তু এবারে আমরা বাজেটের মধ্যে দেখছি আপনি বেশ কয়েকটি প্রকল্পের কথা বলেছেন, কিন্তু কেলেঘাই বন্যা নিয়ন্ত্রণের কোনও কথা উল্লেখ করেননি। এর ফলে ঐ এলাকায় দীর্ঘদিনের যে দাবি এবং সাধারণ মানুষের যে অসুবিধা হচ্ছে চাষবাস ঠিকমতো হচ্ছে না বন্যায় ক্ষয়ক্ষতি হচ্ছে এবং তার নিম্ন অববাহিকায় যে পলি জমেছে এবং বাঁধগুলি যে রকমভাবে ভঙ্গুর হয়ে পড়েছে সেইক্ষেত্রে আপনার দপ্তর কোনও দায়িত্ব পালন করছে না। সেইজন্য আমি আপনার কাছ থেকে জানতে চাই এই রকম একটি গুরুত্বপূর্ণ প্রকল্পকে যাতে আগামী দিনে সেচ দপ্তর গুরুত্ব সহকারে গ্রহণ করেন সেইজন্য আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের দক্ষিণবঙ্গের সুন্দরবন এলাকায় বন্যা নিয়ন্ত্রণ প্রকল্প আছে, দক্ষিণ ২৪ পরগনা এলাকায় মগরাহাট বেসিন প্রকল্প আছে এই প্রকল্পের ক্ষেত্রে এখানে মাননীয় রাষ্ট্রমন্ত্রী আছেন আপনি জানেন এই ফারাক্কার জল গঙ্গায় আসার ফলে এই জলে মগরাহাট থানা, জয়নগর, বারুইপুর বা অন্যান্য এলাকার যে বিস্তীর্ণ এলাকায় চাষবাস হয়, এই ব্যাপারে আপনার সঙ্গে বৈঠক হয়েছিল জলটাকে যদি ঠিকমতো প্রবাহিত করা যায় তাহলে মগরাহাট যে ড্রেনেজ স্কিম আছে এর মধ্যে দিয়ে নিয়ে গেলে মগরাহাট, জয়নগর, কুলতলি, বারুইপুরে বিস্তীর্ণ এলাকায় বোরো চাষ হতে পারে। এইক্ষেত্রে আপনি জানেন ওখানে যে বেসিনটা করেছেন সেটা সম্পূর্ণ অকেজো হয়ে পড়ে আছে। এখানে যে উদ্দেশ্যে বেসিনটা তৈরি হয়েছিল ঐ মিঠে জল ধরে রাখা হবে এবং তার আশপাশের এলাকায় চাষ হবে, কিন্তু দীর্ঘদিন ধরে প্রকল্পটি রূপায়িত হয়ে যাবার পরেও দেখা যাচ্ছে এই জল মানুষ ব্যবহার করতে পারছে না। একদিকে কৃষিদপ্তর বলছে এই জলে চাষবাস হবে না, অপরদিকে সেচ দপ্তর বলছে এই জল মিঠে জল, এই জলে চাষবাস সম্ভব হবে। তাই আমি আবেদন করছি। এই মগরাহাট ড্রেনেজ বেসিন দিয়ে যাতে গঙ্গার জল তুলে বিস্তীর্ণ এলাকায় প্রবাহিত করে চাষবাস করা যায় তারজন্য আবেদন করছি। সুন্দরবন এলাকায় বিস্তীর্ণ নদী বাঁক-এর ব্যাপারে আপনার দপ্তর দীর্ঘদিন ধরে মেরামতি করছে না। আপনার দপ্তর বলছে পঞ্চায়েত দপ্তর করবে, পঞ্চায়েত দপ্তর বলছে আমাদের দায়িত্ব নয় ওটা সেচ দপ্তর করবে। এখন সুন্দরবন এলাকায় যেভাবে বর্ষা এসেছে এমনিতেই ঘূর্ণিঝড় হচ্ছে বর্ষা আসন্ন, যেরকমভাবে ঘূর্ণিঝড় হচ্ছে তাতে অনেক জায়গায় বাঁধ ভেঙে নোনা জল ঢুকছে। তাই অবিলম্বে সুন্দরবন এলাকায় চাষের মরশুমে বর্ষার মরশুমে এই মুহূর্তে যদি মেরামতি হয় তাহলে যে সমস্ত জায়গা ধ্বসে চলে যাচ্ছে সেইগুলি রক্ষা পায়, তাই উপযুক্তভাবে মেরামতির ব্যবস্থা নিন, এই দাবি আমি

আপনার কাছে করছি এবং দেবপ্রসাদ সরকার মহাশয় যে কাট মোশন দিয়েছেন তাঁকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী মানিকচন্দ্র মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সেচ ও ক্ষুদ্র সেচ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীগণ যে ব্যয়-বরাদ্দ এখানে উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করছি এবং বিরোধীপক্ষের সদস্যগণ যে ছাঁটাই প্রস্তাব এনেছেন আমি তার বিরোধিতা করছি। আমাদের এই বিশাল দেশ হচ্ছে ভারতবর্ষ এবং কৃষির উপর নির্ভরশীল হচ্ছে এই দেশ। কৃষির উৎপাদনের ক্ষেত্রে সেচ একটা গুরুত্বপূর্ণ উপাদান। কিন্তু আমাদের দেশের সেচ ব্যবস্থার বেশির ভাগটাই কৃষির উপর নির্ভরশীল। তাই দেশের এক প্রান্তে যখন বৃষ্টি হয়, অপর প্রান্তে তখন অনাবৃষ্টি। অতিবৃষ্টিতে প্লাবন দেখা দেয়, আবার অনাবৃষ্টিতে খরা দেখা দেয়। অতিবৃষ্টির ফলে শস্যহানি হয়, আবার অনাবৃষ্টির ফলেও শস্যহানি হয় এবং ঘরবাড়ি, জীবজন্তু ও বিভিন্ন সম্পদের ক্ষতি হয় এবং এটা আমাদের প্রতি বৎসরের একটা ঘটনা। কিন্তু এ সম্পর্কে সারা দেশব্যাপী কেন্দ্রীয় সরকারের কোনও সঠিক নীতি বা সঠিক পরিকল্পনা নেই। এর ফলে আমাদের দেশের কৃষি ব্যবস্থার কোনও অগ্রগতি হচ্ছে না। এইসব ঘটনার পরিপ্রেক্ষিতে আমাদের রাজ্যে সেচ-ব্যবস্থার পর্যালোচনা করতে হবে। আমাদের রাজ্যে যে বৃহৎ সেচ প্রকল্পগুলো হাতে নেওয়া হয়েছে সেই প্রকল্পগুলো দীর্ঘদিন ধরে কেন্দ্রীয় সরকারের অনুমোদনের অপেক্ষায় ও আর্থিক সাহায্যও ঠিকমতো পাওয়া যাচ্ছে না। এর ফলে বৃহৎ সেচের ক্ষেত্রে একটা সমস্যা দেখা দিয়েছে এবং আমাদের রাজ্যে তিস্তা প্রকল্প তার একটা উদাহরণ। তিস্তা প্রকল্পে এই রাজ্য সরকারের পক্ষ থেকে ৩৪৭ কোটি ব্যয় করা হয়েছে, সেখানে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে মাত্র পাঁচ কোটি টাকা ব্যয় করা হয়েছে। কেন্দ্রের বিমাতৃসুলভ আচরণ এই ঘটনার থেকেই প্রমাণ হয়। এছাড়া রাজ্যে যেসব মাঝারি বা ক্ষুদ্র সেচ প্রকল্প রয়েছে সেই সেচ প্রকল্পগুলির ক্ষেত্রে রাজ্য সরকারের উল্লেখযোগ্য ভূমিকা আছে, যার ফলে আমাদের রাজ্যের সবুজ বিপ্লবের কাজ শুরু হয়েছে এবং এর জন্য কৃষি উৎপাদন বৃদ্ধি হয়েছে ও সেচ ব্যবস্থা প্রসারিত হচ্ছে। আমাদের রাজ্যে ভূমিসংস্কারের ফলে ৭০ ভাগ গরিব কৃষক, ভাগচাষী, বর্গাদারদের হাতে জমি এসেছে, যার ফলে এই ক্ষুদ্র সেচ ও মাঝারি সেচের বিষয়টা বেশিরভাগই গরিব কৃষকদের কাজে লেগেছে। সারা দেশের ২৯ ভাগ জমি গরিব কৃষকদের হাতে আছে, বাকি ৭১ ভাগই জমিদার-জোতদার, বৃহৎ জমির মালিকদের হাতে আছে। পশ্চিমবাংলায় বিভিন্নরকম পরিকল্পনা নেওয়ার ফলে আজকে গ্রামে যে সমস্ত হাজা-মজা পুকুরগুলি ছিল সেই পুকুরগুলি সংস্কার হয়েছে ও ভূগর্ভস্থ ও ভূপৃষ্ঠের জলের সদ্ব্যবহার করা হয়েছে। এর ফলে একদিকে গ্রামের ক্ষেত-মজুররা কাজ পাচ্ছে ও কৃষির উৎপাদন বেড়েছে। এর ফলে কৃষকদের অবস্থার আজকে পরিবর্তন হয়েছে। কংগ্রেস রাজত্বের শেষের দিকে এই রাজ্যে ১৯৭৬-৭৭ সালে যেখানে মাত্র ১৪ লক্ষ টন খাদ্যশস্য উৎপাদন হত, সেখানে আজকে সেচ ব্যবস্থার সম্প্রসারণের ফলে ১১৮ লক্ষ টন খাদ্যশস্য উৎপন্ন হচ্ছে এবং এর অগ্রগতি অব্যাহত আছে ইদানীংকালে কেন্দ্রীয় সরকার যে বাজেট তৈরি করেছেন তাতে গ্রামোন্নয়ন এবং সেচ খাতে বরাদ্দ কমিয়ে

দিয়েছেন। গ্রাম পঞ্চায়েত সেচ ব্যবস্থার সম্প্রসারণ করার জন্য যে প্রকল্পগুলো গ্রহণ করেছিল এর ফলে তা ক্ষতিগ্রস্ত হবে এবং ভূগর্ভস্থ জল এবং ভূপৃষ্ঠের জল ব্যবহার করার জন্য পাম্প এবং অগভীর নলকূপ দিয়ে জল তোলার ব্যবস্থায় বিদ্যুৎ ব্যবহারের যে ব্যবস্থা করা হয়েছিল, কেন্দ্রীয়, কেন্দ্রীয় সরকার কৃষকদের ভর্তুকি তুলে দেওয়ায় চাযের ক্ষেত্রে এই রাজ্যে ক্ষুদ্রসেচ ব্যবস্থা আছে তা ব্যহত হবে। তাই কৃষিক্ষেত্রে বিদ্যুতের ক্ষেত্রে ভর্তুকি তুলে না দিলে কেন্দ্রীয় সরকারকে রাজ্যের মাধ্যমে আহ্বান জানাব। গ্রামোর মানুষের বিশেষ করে গরিব মানুষেরা সেচ ব্যবস্থার ফলে উপকৃত হয়েছে, যারা কর্মহীন ছিল তাদের কাজের দিনের সংখ্যা বেড়েছে, গ্রামের বেকার ক্ষেত মজুরদের উন্নতি হয়েছে, কৃষকদের উন্নতি হয়েছে। তাই আমি এই বাজেটকে পূর্ণ সমর্থন জানিয়ে, সঙ্গে সঙ্গে বরাদ্দের উপর যে ছাঁটাই প্রস্তাব এসেছে তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-20 – 4-30 P.M.]

**শ্রী কামাখ্যানন্দন দাসমহাপাত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রীদ্বয় ব্যয়-বরাদ্দের যে দাবিগুলো উপস্থিত করেছেন আমি সেগুলো সমর্থন করছি। যেহেতু সময় অত্যন্ত অল্প তাই প্রধানত দাবি নং ৬৬ এবং দাবি নং ৬৮র উপর আলোচনা সীমাবদ্ধ রাখব। আপনি জানেন কংগ্রেস জমানার ভ্রান্ত যে নদী পরিকল্পনা তার দায় ভাগ আজও পশ্চিমবাংলাকে বহন করে চলতে হচ্ছে। স্যার, আপনি জানেন মূলত ধনীক শ্রেণীর শিল্প ও কল-কারখানার জন্য যে ডি, ভি, সি পরিকল্পনা কংগ্রেস জমানায় রচিত হয়েছিল তার অনিবার্য ফলশ্রুতি হিসাবে বর্ষায় দামোদরের মোহনায় যে খরস্রোত যা হুগলির মোহনাকে পলিমুক্ত করে রাখত সেই খরস্রোতে স্তব্ধ হয়ে যায়। তার ফলে ক্রমাগত হুগলির মোহনায় পলি জমতে শুরু করে এবং তারই পরিণতিতে দক্ষিণ বাংলার সমস্ত নদীগুলো মজে যেতে শুরু করে। এর ফলে দেখেছি সমগ্র দক্ষিণ বাংলা এবং মধ্য বাংলা বন্যা এবং ওয়াটার লগিং ইত্যাদির সমস্যা। এছাড়া সম্প্রতি একটা নূতন সমস্যা দেখা দিয়েছে। হলদিয়া বন্দরের ড্রেজিংয়ের প্রশ্নে এই ড্রেজিং করতে গিয়ে দেখা যাচ্ছে প্রতিদিন নূতন নূতন প্রচুর পরিমাণ পলি জোয়ারের জলে নদীগর্ভ মজিয়ে দিচ্ছে। সুতরাং কংগ্রেস পক্ষ থেকে যতই বলা হোক না যে ইরিগেশন সেক্টার হচ্ছে সোললি স্টেট সেক্টর, কন্সটিটুশনালি তা সঠিক বলে ধরে নিলেও যেহেতু কেন্দ্রের সরকার, পশ্চিমবাংলার অতীতের কংগ্রেস সরকারের ভ্রান্ত নদী পরিকল্পনা মহাপাপ এবং বর্তমানে হলদিয়ায় ড্রেজিং করতে যেয়ে সেই পলি নদীগর্ভকে মজিয়ে দিচ্ছে। তার ফলে পশ্চিমবাংলা ডুবছে। তাছাড়া, সমগ্র উত্তর ভারতের জল এবং ভারতের বাইরের জল তার চাপ পশ্চিমবঙ্গকে সহ্য করতে হয়। এই পটভূমিকায় দাঁড়িয়ে কেন্দ্রীয় সরকার পশ্চিমবাংলার সেচ এবং বন্যা নিয়ন্ত্রণের দায়-দায়িত্বের ভার নেওয়া বিন্দুমাত্র অস্বীকার করতে পারেন না। এটা আমি মুখবন্ধে প্রথমেই বলে রাখতে চাই। আমি এই প্রসঙ্গে সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই, আপনার আগের বাজেট এবং এই বারের বাজেটে আমি দেখলাম অত্যন্ত সঠিকভাবে সেচের প্রশ্নে আপনি খুব দৃঢ় মনোভাব নিয়েছেন এবং কেন্দ্রীয় সরকারের দৃষ্টিভঙ্গির প্রশ্নে আপনি অত্যন্ত

তীক্ষ্ণ দৃষ্টিভঙ্গি নিয়েছেন। কিন্তু নিকাশি প্রশ্নে ফ্লাড কন্ট্রোলের প্রশ্নে আপনার এই দৃষ্টিভঙ্গির তীক্ষ্ণতা আপনার বাজেট পলিসির মধ্যে দেখতে পাইনি। শুধু তাই নয় আমি এই বিষয়ে আপনাকে উল্লেখ করতে চাই, গতবারের বাজেটে দেখেছি, এই বারের বাজেট বরাদ্দও আমি দেখেছি যে ইরিগেশন সেক্টারে আপনি বরাদ্দ করেছেন ৫৮ কোটি ৫০ লক্ষ টাকা হোয়ার অ্যাজ ফ্ল্যাড কন্ট্রোল এবং ড্রেনেজ সেক্টরে ধার্য করেছেন ৪০ কোটি ৫০ লক্ষ টাকা।

আমরা জানি কোনওটা কোনও স্বার্থেই কার্যকর নয়। আমরা জানি যে কমিটমেন্ট, সেই কমিটমেন্টের ক্ষেত্রে কমপালশন আপনাকে প্রতিনিয়ত ব্যথিত করছে। কিন্তু এ ক্ষেত্রে আপনাকে বিবেচনা করতে অনুরোধ করব যে নতুন সেচ সম্ভাবনা সৃষ্টি বা পোটেনশিয়ালিটি একদিকে এবং আর একদিকে সৃষ্ট স্থায়ী সম্পদ এবং পশ্চিমবাংলার প্রধান ফসল আমন চাষ রক্ষা—এই দুটির মধ্যে যদি প্রায়রিটি বাছতে হয় তাহলে কোথায় আপনি প্রায়রিটি বাছবেন? সারা পশ্চিমবাংলায় প্রতি বছর ভয়াবহ বন্যা এবং অভাবনীয় জলচাপ এবং ওয়াটার-লগিং, ফলে যে শত শত কোটি টাকার ফসল বা শস্য নষ্ট হচ্ছে সেটাকে রক্ষা করার উপর সর্বাধিক গুরুত্ব দেবেন অথবা নতুন পোটেনশিয়ালিটি ক্রিয়েট করার উপর বেশি গুরুত্ব দেবেন তা আপনাকে ভাবতে হবে। আমি জানি যে আমাদের অর্থের সীমাবদ্ধতা আছে তবুও বলছি, আপনার দপ্তরের অভ্যন্তরীণ বাজেট অ্যালটমেন্টের প্রশ্নে এইসব কথাগুলি আপনাকে বিবেচনা করতে হবে। আমরা জানি যে আমাদের বামফ্রন্ট সরকারের সাফল্যের মূল চাবিকাঠি হচ্ছে ভূমি-সংস্কার। ভূমি-সংস্কারের পরে যে জিনিসটা আমরা দাবি করি তা হচ্ছে প্রপার ওয়াটার অ্যারেঞ্জমেন্ট এবং সেটা আসে একমাত্র সেচের বাজেটের মাধ্যমে। কিন্তু আমরা দেখতে পাচ্ছি যে আমাদের রাজ্যের সমগ্র বাজেটের মধ্যে সেচ খাতে বরাদ্দ হয়েছে ১০ পারসেন্ট। হোয়ার অ্যাজ এক্ষেত্রে অল ইন্ডিয়ার অ্যাভারেজ হচ্ছে ১৭/১৮ পারসেন্ট। এটা বাড়ানো যায় কিনা সে দিকে দৃষ্টি দেবার জন্য আমি সেচমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি। সঙ্গে সঙ্গে আমি মাননীয় মুখ্যমন্ত্রী ও অর্থমন্ত্রীর দৃষ্টিও এ ব্যাপারে আকৃষ্ট করে বলছি, সেচের ব্যাপারে বরাদ্দ বাড়ানো যায় কিনা দেখুন। এর পর আমি কয়েকটি ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করব। এবারে বাজেট স্ক্রুটিনি করতে গিয়ে আমরা যা দেখেছি তার ভিত্তিতে বলছি, দৃষ্টিভঙ্গি বা প্রায়রিটির ক্ষেত্রে যথাযথ মূল্য না দেবার ফলে যা ঘটছে সেটা এই রকম। সাগরদ্বীপের ব্যাপারে বলছি, তার এমব্যাঙ্কমেন্টগুলি রিপেয়ার করার ক্ষেত্রে আপনি ধরেছেন মাত্র ২৮ লক্ষ টাকা। এতে বিন্দুমাত্র কোনও কাজ হবে? এ তো সংস্ত টাকাটাই জলে চলে যাবে। ডায়মন্ডহারবারে সাগরিকা ট্যুরিস্ট লজের কাছে যে বাঁধ রিপেয়ার ও এমব্যাঙ্কমেন্ট রক্ষার জন্য টাকা ধরেছেন সেটা মাত্র এক লক্ষ টাকা। এতে কোনও কাজ হবে? এতে তো কোনও কাজ হবে না। নিম্ন দামোদরের সমস্যার কথা মাননীয় সদস্যরা বারবার উল্লেখ করেছেন, মেদিনীপুরে কেলেঘাই, কপালেশ্বরী, বাঘাই, চন্ডিয়ার অবস্থা ভয়াবহ, সেখানে ১০০ পারসেন্ট বন্যার সম্ভাবনা বিরাজ করছে কিন্তু কোনও কাজ করা যাচ্ছে না কারণ টাকা নেই। অর্থ যেখানে সীমিত সেখানে প্রায়রিটি কোথায় দেওয়া হবে সেটা নিশ্চয় ঠিক করতে হবে। আমার জিজ্ঞাসা, যে সম্পত্তিগুলি

আছে সেগুলির রক্ষার ব্যাপারে বেশি প্রায়রিটি দেওয়া হবে না, নতুন পোটেনশিয়ালিটি ক্রিয়েট করার দিকে বেশি নজর দেওয়া হবে? আমার জেলাতেই সুবর্ণরেখা ব্যারেজ প্রকল্প। যদিও এটা আমাদের জেলার প্রকল্প কিন্তু তবুও বলব, ৪ কোটি, ৬ কোটি, ৮ কোটি—কোনও টাকার ব্যাপারে তো কেন্দ্রীয় সরকার কোনও কমিটমেন্ট করছেন না, একটা নয়া পয়সাও দেবার প্রতিশ্রুতি তারা দিচ্ছেন না তবুও এই সঙ্কট জর্জরিত অবস্থায় দাঁড়িয়ে আমি বলব, সুবর্ণরেখা থেকে আপনি ২ কোটি, ২।। কোটি টাকা ছাঁটাই করুন এবং তা করে সাগরদ্বীপের জন্য আরও ৫০ লক্ষ টাকা দিন, মেদিনীপুরের জন্য ২ কোটি টাকা দিন, ডায়মন্ডহারবারের জন্য ২৫ লক্ষ টাকা দিন যা আপনার প্রোপোজড এস্টিমেট। এই রকম একটা সংকটজনক অবস্থায় দাঁড়িয়েও আপনার দপ্তরের যেকাজ তার আমি ভূয়সী প্রশংসা করছি এবং আশা করছি মাননীয় অর্থমন্ত্রী সঙ্গে আলোচনা করে আগামি অধিবেশনে যাতে একটা রিভাইজড বাজেট আপনার দপ্তরের জন্য করতে পারেন এবং তার মাধ্যমে আপনার দপ্তরের বরাদ্দ বাড়াতে পারেন সে চেষ্টা করবেন। এই কথা বলে মাননীয় মন্ত্রীদ্বয়ের বাজেট বরাদ্দের প্রতি পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সিদ্ধার্থশঙ্কর রায়ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার এই বিতর্কে অংশ নেবার কোনও ইচ্ছা ছিল না, প্রস্তুত হয়েও আসিনি কিন্তু প্রকৃতপক্ষে যে আবেগময়ী বক্তব্যগুলি শুনলাম বিশেষ করে মাননীয় সদস্য যিনি আমার সামনে দিয়ে এখন যাচ্ছেন তাঁর, সেইসব বক্তৃতা শুনে ভাবলাম যে মিনিট পাঁচেক সময় নিয়ে আমি দু-চারটি কথা বলব বিশেষ করে মাননীয় মন্ত্রী মহাশয়কে সাহায্য করার জন্য। আমরা সকলেই চাই যে তিস্তাটা হোক। আমরা জানি কী অসুবিধা হয়েছিল এবং আপনাদের কী অসুবিধা আছে। এর ফার্স্ট ফেজটা যদি করতে পারেন তাহলে প্রায় ১০ হাজার একর জমিতে জল আসবে। ফার্স্ট ফেজের জন্য ৬৯৫ কোটি টাকা লাগবে। তার ভেতরে খরচ হয়েছে ৩৬৫ কোটি টাকা। খরচ বাকি আছে ৩৩০ কোটি টাকা। আরও ৩৩০ কোটি টাকা দরকার ফার্স্ট ফেজ শেষ করার জন্য। সেভেন্থ প্ল্যান যখন শেষ হয়ে গেল তখনও আপনাদের বাকি যা থাকলো তারজন্য এই টাকা দরকার। এটা হচ্ছে ফার্স্ট ফেজ শেষ করার জন্য। ৮-ম পরিকল্পনা আরও হচ্ছে কিন্তু দুঃখের বিষয় যদিও আপনার ৮হাজার কোটি টাকার ৮ম পরিকল্পনায় প্ল্যান করেছেন কিন্তু তাতে মাত্র ইরিগেশনে পুরো দিয়েছেন ১৬০ কোটি টাকা।

[4-30 – 4-40 P.M.]

১৬০ কোটি টাকা যদি ৮ হাজার কোটি টাকার মধ্যে ইরিগেশন পায় তাহলে ভদ্রলোক করবেন কি? এই ভদ্রলোকের কিছু করার নেই। সেচের উপর সব নির্ভর করছে, সেচ করলে অর্থনৈতিক উন্নতি হবে, সেচ করলে ফলন হবে, ফলন হলে অর্থনৈতিক উন্নতি হবে, অথচ অষ্টম পরিকল্পনার জন্য আট হাজার কোটি টাকার প্ল্যানের মধ্যে তাঁর জন্য ১৬০ কোটি টাকা যদি বরাদ্দ করেন তাহলে এটা দু-তিন পারসেন্টে এসে দাঁড়ায়। অন্যান্য রাজ্যে দেখেছি

মধ্যপ্রদেশ পর্যন্ত শুনেছি ১৭ পারসেন্টই ইরিগেশনের জন্য রাখে, ভুল হলে মন্ত্রী মহাশয় ঠিক করে দেবেন। ইরিগেশনের জন্য বেশি টাকা রাখা দরকার, এটা সকলেই জানেন। সেচ মন্ত্রীকে বলব, আপনাদের বসে প্ল্যানটা রিকাস্ট করতে হবে। ৩৩০ কোটি টাকা ফার্স্ট ফেজে বাকি আছে তিস্তার জন্য, কিন্তু আপনাদের সমস্ত ইরিগেশনের জন্য ধরা হয়েছে ১৬০ কোটি টাকা অষ্টম পরিকল্পনায়। আমার সঙ্গে বিদ্যাচরণ শুক্লার কথা হয়েছিল, আমি মন্ত্রী মহাশয়ের কাছে কৃতজ্ঞ, তিনি আমাকে ফোন করেছিলেন দিল্লি থেকে, আপনি আসতে পারবেন কি না, আমি আসতে পারিনি, আমি দুঃখিত, আমার অন্য কাজ ছিল। বিদ্যাচরণ শুক্লার সঙ্গে আমি কথা বলেছিলাম, তার থেকে যা বুঝেছি আমরা যদি ৩৬০ কোটি টাকা অষ্টম পরিকল্পনার জন্য ঢুকিয়ে দিতে পারি, তাহলে কাজটা হয়ে যাবে। আমাদের কেন্দ্রের কাছ থেকে আদায় করতে হবে। এটা আপনারা করুন ৩৩০ কোটি টাকা যেটা বাকি আছে ফার্স্ট ফেজে, সেটা আপনারা আট হাজার কোটি টাকা থেকে রিকাস্ট করে ইরিগেশনে খরচ বাড়ান। ৩৩০ কোটি টাকা কেন্দ্রকে দিতে হবে। ১৫০ কোটি টাকা যা কেন্দ্র দেবে বলেছে, তার থেকে বেশি দিতে হবে, সেই টাকা নিতে হবে। কিন্তু এটাকে রিকাস্ট না করলে, ১৬০ কোটি টাকা যা আপনাদের টোটাল ইরিগেশনের জন্য আছে, তার থেকে তিস্তার জন্য কত খরচ করবেন, এটাই বলতে চেয়েছিলাম, আমাদের সামনে যে হার্ডল আছে, সেটা বড় হার্ডল, পশ্চিমবাংলার মতো একটা জায়গায়, এটা নেগলেক্ট হচ্ছে। আমরাও নেগলেক্ট করেছি, আপনারা করছেন তাই নয়, নেগলেক্ট করতে করতে আজকে এই অবস্থায় এসে দাঁড়িয়েছে। অন্যান্য প্রদেশ যখন এগিয়ে গেছে, আমরা পেছনে পড়ে রয়েছি। সুতরাং এখানে রিকাস্ট করতে হবে, আট হাজার কোটি টাকাকে রিকাস্ট করে কিছু করার ব্যবস্থা করুন। আর এখান থেকে তিস্তার হেড অফিসটা সরান। সল্টলেকে তিস্তার হেড অফিস থাকবে কেন? এটা হতে পারে না। পাঞ্জাবে দেখেছি সব সরে গেছে। যে কোনও জায়গায় করুন, জেলায় করুন, পশ্চিম দিনাজপুরে করুন, জলপাইগুড়িতে করুন, দার্জিলিং-এ করুন, কিন্তু সল্টলেক থেকে সরান, যে কোনও সাইডে করুন। সেখান থেকে সুপারভিসনের ব্যবস্থা করুন। হেড অফিস সাইডে করুন। সেখান থেকে সুপারভিসনের ব্যবস্থা করুন। হেড অফিস সাইডে হোক। সল্টলেকে মুখ্যমন্ত্রী থাকুন, সল্টলেকে তিস্তা প্রকল্পের হেড অফিস হবে কেন? তাই বলব তিস্তার হেড অফিস কেন সল্টলেকে থাকবে, তিস্তার হেড অফিস সাইডে পাঠিয়ে দিন। আর একটা কথা, একটা কমিটি করুন মুখ্যমন্ত্রীকে চেয়ারম্যান করে। তিস্তা সম্বন্ধে কী হচ্ছে না হচ্ছে তা মনিটারিং করার জন্য। মনিটারিংটা হওয়া খুব দরকার। শেষ কথা, ফরাক্কায় কিছু ইরোশন হতে শুরু করেছে। একটা ব্যাঙ্কের অবস্থা খুব খারাপভাবে ইরোশন হচ্ছে এবং ব্যারেজটা কিছুটা টিল্টেড হয়ে রয়েছে। এটা একটা বড় সমস্যা, আপনাকে সাহায্য করতে হবে। আপনি ভালভাবে জানেন কেন এটা হচ্ছে। আমাদের সময়েও হয়েছিল। এই সমস্যাটা চলে আসছে। এটা সমাধান করার জন্য টাকার দরকার। ১৬০ কোটি টাকা দিয়ে হয় না। এই আমার বক্তব্য, অনেক ধন্যবাদ।

**শ্রী তোয়াব আলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে সেচ-দপ্তরের যে দুটি বাজেট

এখানে পেশ করা হয়েছে আমি তাকে পূর্ণ সমর্থন করছি এবং বিরোধীদের আনা কাট মোশনের পূর্ণ বিরোধিতা করছি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই মাত্র বিরোধী দলের নেতা এখানে একটা জ্ঞানগর্ভ বক্তৃতা দিলেন এবং আমি তা মন দিয়ে শুনলাম। আমার প্রশ্ন উনি তো এ রাজ্যের মুখ্যমন্ত্রী ছিলেন, কি করেছিলেন তাঁর রাজত্বকালের পাঁচ বছরে? তিস্তার জন্য, গঙ্গার ভাঙ্গনের জন্য তিনি কি করেছিলেন? এর জবাব কি তিনি দিতে পারবেন? না, পারবেন না। আজকে বলছেন তিস্তার জন্য কেন্দ্রীয় সরকার দেড়-শো কোটি টাকার প্রতিশ্রুতি দিয়েছেন। উনি কি জানেন না এর জন্য আমাদের ১৫ বছর ধরে লড়াই করতে হয়েছে? পশ্চিমবাংলার তিস্তার জন্য কংগ্রেস এখন পর্যন্ত কি করেছে? বারবার তাঁরা এর বিরোধিতা করেছেন। আমরা যত বার এখান থেকে কেন্দ্রের কাছে প্রস্তাব পাঠিয়েছি ততবারই কেন্দ্র আমাদের বিরোধিতা করেছে। আজকে ১৫০ কোটি টাকার প্রতিশ্রুতি দিয়েছে। অবশ্য ওঁদের প্রতিশ্রুতির কথা আমাদের অনেক জানা আছে। কংগ্রেসের প্রতিশ্রুতি তো। ১৯৮৪ সালে রাজীব গান্ধী ১০০০ কোটি টাকার প্রতিশ্রুতি দিয়েছিলেন। সেই প্রতিশ্রুতির পরিপ্রেক্ষিতে ওঁরা এই বিধানসভায় অনেক বক্তৃতা করেছিলেন। আজকে তিস্তা সম্বন্ধে কেন্দ্রীয় সরকার যে প্রতিশ্রুতি দিয়েছে তা নিয়ে ওঁরা অনেক বক্তৃতা করলেন।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে থেকেও আন্তরিকতা এবং সদিচ্ছার দ্বারা তিস্তার জন্য বহু টাকা খরচ করেছি, করছি এবং করব। তিস্তার জন্য আমরা লড়াই করেছি, করছি এবং করব। কংগ্রেস যাই বলুননা কেন। আমরা জানি এখানকার কংগ্রেসি সদস্যারা এখানে যখন কথা বলেন তখন মাথা উঁচু করে জোরের সঙ্গে কথা বলেন, তারা দিল্লিতে গিয়ে, হাই কমান্ডের কাছে গিয়ে মাথা নিচু করে থাকেন। এইভাবে ওঁরা চললে ওঁদের পশ্চিমবাংলার মানুষ কখনই ক্ষমা করবে না।

গঙ্গার ভাঙ্গন মুর্শিদাবাদ জেলার সব চেয়ে বড় সমস্যা। মানসবাবু একথা বলেছেন এবং উদ্বেগ প্রকাশ করেছেন। আমি তাঁর সঙ্গে এবিষয়ে সম্পূর্ণ এক মত। তিনি প্রস্তাব দিয়েছেন গঙ্গার ভাঙ্গন রোধের জন্য সর্বদলীয় কমিটি গঠন করে দিল্লিতে কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হোক। আমি তাঁর এই প্রস্তাবের সঙ্গেও সম্পূর্ণ একমত। কেন্দ্রীয় সরকারের কাছে এবিষয়ে প্রয়োজনীয় অর্থ-বরাদ্দ করার জন্য দাবি জানানো হোক। কিন্তু আমি মানসবাবুকে স্মরণ করিয়ে দিচ্ছি, ১৯৮৯ সালে এই বিধানসভা থেকে গঙ্গার ভাঙ্গন রোধের জন্য সর্বসম্মত প্রস্তাব গ্রহণ করে একটি সর্বদলীয় কমিটি দিল্লিতে গিয়েছিল, অথচ সেই কমিটিকে তৎকালীন প্রধানমন্ত্রী মাত্র ১০টা মিনিট দিতে পারেননি। আমাদের কথা শোনার তাঁর সময় হয়নি। তবুও আজকে মানসবাবু যে প্রস্তাব দিয়েছেন তাকে আমি স্বাগত জানাচ্ছি। তাঁর এই প্রস্তাব গ্রহণ করা হোক, এই দাবি আমি বিধানসভায় করছি।

গঙ্গার ভাঙ্গনের দায়িত্ব কেন্দ্রীয় সরকারের ফরাক্কা ব্যারেজ হবার পর গঙ্গার ভাঙ্গন ভয়াবহ আকার ধারণ করেছে। এর ফলে শুধু মুর্শিদাবাদ জেলা নয়, গোটা পশ্চিমবাংলা বিপন্ন হবে। ফাজিলায় ভাগিরথী-গঙ্গার সঙ্গে পদ্মার আর মাত্র দেড় কিলো মিটারের দূরত্ব। কলকাতা বন্দরকে বাঁচাবার জন্য ফরাক্কা ব্যারেজ করা হয়েছিল। এ ব্যারেজ নির্মাণের উদ্দেশ্য সম্পূর্ণ ব্যর্থ হয়েছে এবং উদ্বেগজনক পরিস্থিতির সৃষ্টি হয়েছে। কেন্দ্রীয় সরকারের কাছে বার বার দাবি করা সত্ত্বেও তাঁরা কোনও কিছুই করছেন না। এমন অবস্থা হয়েছে ওখানে, আজকে রেল লাইন, ন্যাশন্যাল হাইওয়ে পর্যন্ত ভেসে যেতে চলেছে। ভয়ঙ্কর অবস্থা হয়েছে। রাজ্য সরকার তার সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে গঙ্গা ভাঙ্গন রোধের জন্য কাজ করছে। ফলে ভাঙ্গন কিছুটা প্রশমিত হয়েছে। ১৯৭২-৭৩ সাল থেকে যে ভয়াবহ ভাঙ্গন দেখা দিয়েছিল তা আজকে অনেকটা প্রশমিত হয়েছে। রাজ্য সরকার তার সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে কিছু টাকা এই বাবদ বরাদ্দ করতে পেরেছিলেন বলেই এই কাজ সম্ভব হয়েছে। তথাপি এবিষয়ে আমরা সবাই এখনও উদ্বিগ্ন।

এই প্রসঙ্গে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব যে গঙ্গার ভাঙ্গন রোধের জন্য যে টাকা এখন পর্যন্ত খরচ করা হয়েছে সে টাকা খরচ করার ক্ষেত্রে টেন্ডার কল করে কন্ট্রাক্টরদের মাধ্যমে যে পদ্ধতিতে কাজ হচ্ছে সে পদ্ধতি সম্পর্কে কিছু দুর্নীতির অভিযোগ উঠেছিল কিন্তু তিনি খুবই দৃঢ়তার সঙ্গে সেই অভিযোগ কিছুটা খন্ডন করতে সক্ষম হয়েছে। অনিয়ম এবং দুর্নীতি অনেকটাই বন্ধ করতে পেরেছেন, কিন্তু এখনও সম্পূর্ণ বন্ধ হয়নি। আজকে কন্ট্রাক্টরদের সঙ্গে অফিসারদের যে যোগসাজস আছে তার মধ্যে কিছুটা দুর্নীতি আছে। সে জন্য আমার মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে প্রস্তাব হচ্ছে গঙ্গা ভাঙ্গন রোধের জন্য রাজ্য সরকার যে টাকা খরচ করেছেন সেই টাকা খরচের ক্ষেত্রে এই কর্মসূচির সঙ্গে জনপ্রতিনিধিদের যুক্ত করে গণ-উদ্বেগ দূর করা হোক। এ ক্ষেত্রে প্রয়োজনের তুলনায় যে সামান্য টাকা খরচ করা হচ্ছে এই টাকা নিয়েও যাতে কোনওরকম দুর্নীতি না হয় তার জন্যই আমার প্রস্তাব রাজ্য সরকারের গঙ্গা ভাঙ্গন রোধ পরিকল্পনা কর্মসূচির মধ্যে জন-প্রতিনিধিদেরও যুক্ত করা হোক।

[4-40 – 4-50 P.M.]

দ্বিতীয়ত, মুর্শিদাবাদ জেলা হচ্ছে কৃষি প্রধান জেলা, এখানে কোনও শিল্প নেই। যদিও বামফ্রন্ট সরকার এই জেলায় সেচের সম্প্রসারণ করেছেন। এই জেলায় কান্দি মাস্টার প্ল্যান যেটা গ্রহণ করা হল মোরারজী দেশাই প্রধানমন্ত্রী থাকাকালীন, সেটা শ্রীমতী ইন্দিরা গান্ধীর আমলে লাল ফিতার বাঁধনে আটকে যায়। এটা করা হলে সেচের বিরাট সম্প্রসারণ ঘটতে পারে এবং তাতে করে দেশের উন্নয়ন হতে পারে। আমি এটা কোন পর্যায়ে এখন আছে জানি না তবে মুর্শিদাবাদ জেলা যেহেতু কৃষি প্রধান জেলা সেহেতু কৃষির উন্নতি করতে গেলে সেচের প্রয়োজন। এক্ষেত্রে কান্দি মাস্টার প্ল্যান করতে পারলে মুর্শিদাবাদ জেলার মানুষের

অনেক লাভ হবে এবং সাথে-সাথে দেশের উন্নতি ঘটবে। সেইজন্য দাবি তোলা হোক, কান্দি মাস্টার প্ল্যান কার্যকর করার ব্যবস্থা করা হোক। এর সাথে-সাথে আর একটি কথা বলছি। আহিরণ-এ হাজার হাজার বিঘা জমি জলের তলায় আছে। ১৯৭১ সালে সেখানে একটা ব্যারেজ হয়েছিল। এরফলে ঐ এলাকার মানুষ ভীষণভাবে ক্ষতিগ্রস্ত। সুতরাং সেচদপ্তর যদি পরিকল্পনা গ্রহণ করে তাহলে এলাকায় সেচের সম্প্রসারণ ঘটানো যায় এবং ক্ষতিগ্রস্ত কৃষকদের বাঁচানো যায়। এই ব্যাপারে সেচদপ্তর ভাবনা-চিন্তা করবেন বলে আমি আশা করি। এই কথা বলে ক্ষুদ্রসেচ এবং বৃহৎ সেচ দপ্তরের বাজেটকে পূর্ণ সমর্থন করে এবং বিরোধী দলের আনা কাটমোশন-এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী শান্তি চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সেচমন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন তাকে সমর্থন করছি এবং বিরোধীদলের আনা যে ছাঁটাই প্রস্তাব এনেছেন তার বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। পশ্চিমবাংলা হচ্ছে কৃষি প্রধান দেশ। গ্রামের শতকরা প্রায় ৮০ ভাগ মানুষ এই কৃষির উপর নির্ভরশীল। সেখানে চাষ করতে গেলে জলের প্রয়োজন হয় এবং সেই জল ধরে রেখে সেচের ব্যবস্থা করা দরকার। এই সেচের জন্য যে সমস্ত পরিকল্পনা গ্রহণ করা হয়েছে তা বিরাট অঙ্কের বোঝা এসে পড়ছে। সেচের জলকে যাতে সঠিকভাবে কাজে লাগানো যায় তারজন্য সেচ ব্যবস্থাকে বৈজ্ঞানিকভাবে গড়ে তোলা দরকার এবং তার কাজের দিকে দৃষ্টি রাখা দরকার। ডি. ভি. সি. কঙ্কাবতী প্রভৃতি যে সমস্ত জলাধারগুলি রয়েছে সেই সমস্ত জলাধার থেকে জল ছেড়ে সেচের ব্যবস্থা করা হয়। এই সরকার পুরুলিয়া, বীরভূম, বাঁকুড়া প্রভৃতি জেলার ৪০ হাজার হেক্টর জমিতে সেঁচের আওতায় এনেছেন। তিস্তা প্রকল্প হচ্ছে বিরাট প্রকল্প। এই প্রকল্প করতে গিয়ে বিরাট অঙ্কের টাকা ঘাটতি পড়ছে। তিস্তা পরিকল্পনার জন্য সর্বদলীয় টিম কেন্দ্রীয় সরকারের কাছে গিয়েছিলেন। কেন্দ্রীয় সরকার মোট ৫ কোটি টাকা দিয়েছেন, কিন্তু প্রচুর টাকা এরজন্য লাগবে। এইরকম তিস্তা এবং ছোট ছোট প্রকল্পগুলি করার চেষ্টা করছেন পশ্চিমবঙ্গ সরকার তার সীমিত ক্ষমতার মধ্য দিয়ে। জলাধারে এমনভাবে জল ধরে রাখতে হবে যাতে বৃষ্টির সময় ঐ জল প্লাবিত না হয়। এই জল না হলে পরে যারা ফসল ফলিয়ে মানুষের উপকার করে তারা ক্ষতিগ্রস্ত হবে। গঙ্গায় ভাঙ্গন হচ্ছে, কিন্তু হুগলি জেলার গঙ্গায় চড়া পড়ছে। এই চর কাটিয়ে দিলে ভাল হয়। বর্ধমানের জামালপুরের কড়লাঘাটের উপর একটা প্রকল্প যদি রাখা হত তাহলে ভাল হত। তারকেশ্বরে কানড়িয়া ঘাট দিয়ে বহু মানুষ যাতায়াত করে। সেখানে একটা সেতুর ব্যবস্থা করা উচিত ছিল। সব পরিকল্পনা নিয়ে রাজনীতি করলে চলবে না। এক্ষেত্রে সবার সঙ্গে সহযোগিতা করতে হবে। এটা দেশের স্বার্থেই করতে হবে। আজকে মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে এবং বিরোধীদের আনীত কাট মোশনের বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

**শ্রী দ্বিজেন্দ্রনাথ রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সেচদপ্তর এবং ক্ষুদ্র সেচ-দপ্তরের মন্ত্রীগণ যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করে এবং বিরোধী দলের ছাঁটাই

প্রস্তাবের বিরোধিতা করে দুই-একটি কথা বলছি। এতক্ষণ আলোচনার মধ্যে দিয়ে বিরোধী দলের দুঃখ বেদনা শুনলাম। কিন্তু আমাদের সরকার আসবার পর থেকে সেচের ব্যাপারে তাঁরা সীমিত ক্ষমতার ভেতরে যতটুকু কাজ করতে পেরেছেন বা সদিচ্ছা প্রতিফলিত হয়েছে সেটার কথা একবারও তাঁরা বললেন না। গোটা পশ্চিমবঙ্গে বিভিন্ন প্রকল্প গ্রহণ করে জমিকে সেচ-সেবিত করে আজকে কৃষির উন্নতির জন্য যে ব্যবস্থা নেওয়া হয়েছে সেটা আমাদের ক্ষমতার অনুপাতে অনেক বেশি। তবে ভূপৃষ্ঠের অভ্যন্তরের জল বা ডিপ টিউবওয়েল, শ্যালো টিউবওয়েলের মাধ্যমে তোলা হয় সেই টিউবওয়েল আরও কতগুলো জায়গায় হওয়া দরকার। এ-ব্যাপারে আমি বিশেষভাবে উত্তরবঙ্গের কথা বলব। আজকে তিস্তা প্রকল্পের মতো একটা প্রকল্প, যা ভারতবর্ষের মধ্যে দ্বিতীয় বৃহত্তম সেচ প্রকল্প, সেই প্রকল্পের ব্যাপারে কেন্দ্রীয় সরকারের অসহযোগিতা আমরা দীর্ঘদিন ধরে দেখে আসছি। ১৯৭৫ সালের পর থেকে যে প্রকল্পের কাজ শুরু হল, তাতে ঐ তিস্তা প্রকল্পে এ-পর্যন্ত ৩৬০ কোটি টাকা খরচ করা হয়েছে। এই প্রকল্পের কাজ অনেক আগেই শেষ হতে পারত যদি মোট খরচের অর্দ্ধেক দায় রাজ্য সরকার এবং অর্দ্ধেক দায় কেন্দ্রীয় সরকার গ্রহণ করতেন।

[4-50 – 5-00 P.M.]

আমি আগে বলেছি এবং সবাই এটা জানেন তবুও আমি উল্লেখ করছি যে তিস্তা প্রোজেক্টের জন্য ব্যয় হয়েছে ৩৬০ কোটি টাকা তার মধ্যে রাজ্য দিয়েছে ৩৫৫ কোটি টাকা ওঁরা এ পর্যন্ত দিয়েছে ৫ কোটি টাকা। এখন যে লক্ষ্যমাত্রা ধার্য হয়েছে তার জন্য ৬৯৫ কোটি টাকা লাগবে। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছে আমাদের অ্যাসেম্বলি থেকে ডেপুটেশনে যাওয়া হয়েছিল, সেখানে কি কথাবার্তা হয়েছে সেটা স্মারকপত্রের মাধ্যমে জানতে পারলাম। ওঁরা কিছু টাকা দেবেন বলেছেন। এই তিস্তা প্রকল্প বাস্তবায়িত হলে সমগ্র উত্তরবঙ্গে ৯.২৩ হেক্টর জমি সেচ সেবিত হবে। তিস্তার যে রাইট ব্যাঙ্ক যে পশ্চিমদিনাজপুরে এসেছে। এখানে যে খাল করার প্রস্তাব আছে সেটা আমরা দেখেছি টাঙ্গন নদী অবধি। এটা সম্প্রসারণ করা দরকার। আত্রেয়ী ইচ্ছামতি নদীর পারে বালুরঘাট এবং হিলি এলাকা পর্যন্ত সম্প্রসারণ করা দরকার। আমরা দেখেছি অধুনা দক্ষিণ পশ্চিমদিনাজপুর বন্যার সময় ডুবে যায় আর খরার সময় নদীতে জল থাকে না। পুনরভবায় একেবারে জল নেই, সমস্ত শুকিয়ে গিয়েছে। টাঙ্গনে একেবারে জল নেই শুকিয়ে গিয়েছিল। এখানে বন্যা নিয়ন্ত্রণের ব্যাপারটা দেখতে হবে। এখানকার সমস্ত নদী ভরাট হয়ে যাচ্ছে। তার ফলে অধুনা দক্ষিণ পশ্চিমদিনাজপুরে প্লাবন হচ্ছে। এখানকার নদীগুলির নাব্যতা, গভীরতা প্রচন্ড পরিমাণে কমে গেছে। সামান্য জল হলে প্লাবন হয়ে যায় নদীগুলি এমনভাবে ভরাট হয়ে গেছে। এখানে বাঁধ দিয়ে কিছু হচ্ছে না। সেচের সঙ্গে সঙ্গে এখানে বন্যা নিয়ন্ত্রণের ব্যাপারটা দেখার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি। এই কথা বলে মন্ত্রী মহাশয়ের বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিষয়ে আলোচনা করার আগে অন্য বিষয়ে বলার জন্য আপনার কাছে অনুমতি চাইছি। এখানে বর্ষীয়ান মন্ত্রী বিনয়বাবু আছেন, সতর্ক হওয়া ভাল, অক্সিজেন লাগাতে পারে। আপনারা জানেন কেন্দ্রীয় সরকার ইকনমিক রিফর্মস পলিসি নিয়েছেন, আপনারা হোল্লাগোল্লা করে মাত করবার চেষ্টা করেছেন। আজকে কাগজে যেটা বেরিয়েছে সেটা আপনার অনুমতি নিয়ে বলছি, Victory for Economic Reforms says Congress Simla Poll results demoralise BJP, I also add, CPM. এর সঙ্গে আমি যোগ করতে চাই সি. পি. এম., দে আর কোঅর্ডিনেটিং। আপনাদের অক্সিজেন লাগলে আমি দুঃখিত। তবে আপনারা জেনে নিন That is correct policy for the time at a right time, right decision has been taken. একটা রাইট টাইমে একটা রাইট ডিসিশন নেওয়া হয়েছে। অর্থাৎ আপনারা হোল্লাগোল্লা করবেন না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি এবারে সাবজেক্টে আসতে চাই। যে সময় বাজেট উত্থাপন করা হয়েছে এটা একটা কোইনসিডেন্স হয়ে গেল। বাংলাদেশের মাননীয়া প্রধানমন্ত্রী এই সময় এখানে আছেন। আগে যদি এই বাজেট আলোচনা হত তাহলে আমি অনুরোধ করতাম। আমাদের কাছে দুর্গতির উৎস কিন্তু বাংলাদেশ। আমার আগে দ্বিপেনবাবু বললেন বালুরঘাট সম্বন্ধে। আমাদের বালুরঘাট শুধু নয় এনটায়ার নর্থ বেঙ্গলের যা কিছু উৎপত্তি কিন্তু বাংলাদেশ। আপনাদের জয়েন্ট রিভার কমিশন আছে, এইগুলি নিয়ে ভারত সরকারের মাধ্যমে জয়েন্ট রিভার কমিশনের বাংলাদেশের সঙ্গে নেওয়া উচিত। তা না হলে কখনই বালুরঘাট, হিলি, কুমারগঞ্জ এই সমস্ত এলাকায় বন্যা থামবে না। আপনি যে বাজেট বক্তব্য রেখেছেন সেটা একটা দিকে রাখার চেষ্টা করেছেন, বন্যা নিয়ন্ত্রণের কর্মসূচি খুব অল্প। মহানন্দা সেকেন্ড ফেজের কথা কিন্তু আপনি বললেন না। ফোর্থ প্ল্যানে মহানন্দা ফার্স্ট ফেজের কাজ হয়ে গেছে। মালদা বেঁচে যাচ্ছে, উত্তর এবং দক্ষিণ পশ্চিমদিনাজপুর বাঁচছে না। দ্বিতীয় ফেজ কেন করেননি? যে কোনও সময় বাংলাদেশের জল হোক, অতিবৃষ্টি হোক বিকজ অফ ড্রেনেজ ফেসিলিটি আমাদের সর্বনাশ হয়ে যাচ্ছে। সেখানে রিলিফ মিনিস্টারকে যেতে হচ্ছে। আমি গভর্নরের সঙ্গে কথা বলেছি, বন্যার জন্য তিনবার গিয়েছিলেন। আপনি যদি বন্যা নিয়ন্ত্রণের ব্যবস্থা না করেন তাহলে তো বারবার বন্যা আসবে এবং রিলিফ দেবার প্রয়োজন হবে। It is a total wastage of a natural resources. আপনি বন্যা নিয়ন্ত্রণের পরিকল্পনা ঘোষণা করেননি। আপনাকে অনুরোধ করব, ওয়ান, আপনি যেমন বাংলাদেশের সঙ্গে একদিকে ব্যবস্থা নেবেন, মহানন্দা সেকেন্ড ফেজে না করতে পারলে ওয়েস্ট দিনাজপুরে—উত্তব এবং দক্ষিণ—এটা কিন্তু বাঁচবে না। এটার একটা ব্যবস্থা আপনাকে করতে হবে। বাংলাদেশের যে নদীর জল উদ্বৃত্ত হয়ে এদিকে আসছে, সেখানে আপনি এমব্যাঙ্কমেন্ট যদি না করেন তাহলে আমাদের অবস্থা সুন্দরবনের মতো হবে। আমাদের প্ল্যান রিকাস্ট করার জন্য আর একটা বোধহয় আমি মিত্র করে গেছি যে আপনার নেতৃত্বে আমরা দিল্লি গিয়েছিলাম, তাতে যে সহৃদয়তার পরিচয় পেয়েছিলাম, বোধকরি সভার মাধ্যমে ধন্যবাদ দেওয়ার প্রয়োজন আছে। শুধু উত্তর এবং পশ্চিম দিনাজপুর নয়, আপনি ইরিগেশনের যেমন ব্যবস্থা করবেন

তেমনি এমব্যাঙ্কমেন্টের ব্যবস্থা করবেন। আপনাকে অনুরোধ করে ফ্লাড প্রোটেকশনের জন্য—আপনাকে বলেছিলাম—মাস পিটিশন একটা পাঠিয়েছিলাম, এখনও বোধহয় সেটা যায়নি। সময় পেলে আপনার সঙ্গে অ্যাপয়েন্টমেন্ট করে একবার বসতে হবে। আজকে মাঝারি এবং ক্ষুদ্রসেচের যেগুলো আছে তার মেনটেনেন্স কি হচ্ছে? সেগুলোর সুপারভিসন আছে? আজকে বিরোধী দলে আমাদের ১৪ বছর হয়ে গেল, আমাদের সময়ে যেগুলো হয়েছিল, বোথ রিভার লিফট অ্যান্ড ডীপ টিউবওয়েল, এগুলোর অনেকগুলো ডিফাঙ্কট হয়ে গেছে। অনেক জায়গায় সেগুলোর অস্তিত্ব পর্যন্ত নেই—মেশিন পর্যন্ত নেই। কতকগুলোতে অ্যালুমোনিয়াম পাইপ দিয়ে ব্যবস্থা হয়েছিল, সেগুলো নেই। আমি থানায় গিয়ে বলেছিলাম যে পাইপ কেটে দুটো করে ট্রাকে করে নিয়ে যাচ্ছে। সেগুলো অ্যালুমোনিয়াম ফ্যাক্টরিতে যাচ্ছে। থানায় গিয়ে বললে বলে, ইউ হ্যাভ নট দি অনার। এই ব্যাপারে আপনার সুপারভিসন কেন থাকবে না? আমরা বারবার অভিযোগ করেছি, ইট ইজ গভর্নমেন্ট প্রপার্টি, এগুলো লুঠ হয়ে যাচ্ছে। যেগুলো চলে যাচ্ছে সেগুলো গভর্নমেন্ট প্রোপার্টি। আজকে আপনারা পঞ্চায়েতের প্রশংসায় পঞ্চমুখ। কিন্তু যে প্রোপার্টি চুরির জন্য ডিফাংকট হয়ে আছে, এগুলো দেখবেন না? এখানে একজন বলছিলেন একটু মনিটারিং করার জন্য সেটা হচ্ছে গ্রাউন্ড ওয়াটার, এই ক্ষেত্রে যে ইনডিসক্রিমিনেট ইউজ অব গ্রাউন্ড ওয়াটার হচ্ছে, এর মনিটারিং করবেন না? এরজন্য তো আপনাদের বিভিন্ন জায়গায় ওয়াটার বোর্ড আছে। তারা কেন নির্দ্দিষ্ট করে দেবে না যে এই জায়গায় এত একরে এত একর ফিট জল ব্যবহার করবে? এই মনিটারিংটা কেন হবে না? মাননীয় গৌতম দেব একটা কথা বলেছিলেন যে আর্সেনিক ম্যাপ করবেন। আপনি সেই রকম একটা ম্যাপ কেন করবেন না এবং বলবেন না যে গ্রাউন্ড ওয়াটার অ্যান্ড সার্ফেস ওয়াটার টু দিস এক্সটেন্ট ব্যবহার করা যাবে? আমাদের ওখানে কতকগুলো দিঘি আছে, কতকগুলো বড় বড় পুকুর আছে, এগুলো রাজা মহারাজার আমলের। এই যে রিজার্ভারগুলো আছে, এগুলোকে সংস্কারসাধন করে এগুলোকে কেন ব্যবহার করবেন না? সেই অনুরোধ আপনার কাছে আমি বারবার করতে পারি। এটা করতে পারলে আপনার প্রোডাকশন বাড়বে। উই আর দেয়ার টু হেল্প ইউ, দোষারোপ করে লাভ নেই। এগুলো এমন একটা সাবজেক্ট যার প্রম্পট আনসার আমরা আশা করতে পারি। তিস্তার জন্য আমরা আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। সব জায়গায় আমরা বিরোধিতা করব, এটা তো না, আমরা অপোজিশনে আছি, আওয়ার প্রাকটিস ইজ টু অপোজ কিন্তু হোয়ার আই ক্যান কো-অপারেট আই মাস্ট। হোয়ার আই ক্যাননট আই মাস্ট অপোজ। আজকে এটাও তো আপনাদের নেওয়া উচিত। আজকে অপোজিশনের সঙ্গে আপনি কতবার বসেছেন? সাবজেক্ট কমিটি বসেছে, তারা কি করেছে জানি না। কতটা কি সফল হয়েছেন তার ইভ্যালুয়েশনের সময় এখনও আসেনি। আপনি বন্যা নিয়ন্ত্রণ যেমন করবেন তেমনি জল কি ভাবে ডিস্ট্রিবিউট করবেন, সেই ব্যাপারে আগে আপনি তো একটা ফোরকাস্ট করবেন যে, এখানে এত জল এতদিন পাওয়া যাবে। চাষীরা সেই বুঝে ইনভেস্ট করতে পারবে। তা না করার জন্য দেখা যাচ্ছে চাষীরা তাদের সর্বস্ব বিকিয়ে চাষের জন্য ইনভেস্ট করছে অথচ সেইভাবে রিটার্ন তারা পাচ্ছে না। কারণ

আকাশে জল নেই, সেই সাথে তারা আবার সেচের সুযোগও পাচ্ছে না। চাষীদের জল পাবার ব্যাপারে ফোরকাস্ট করা দরকার এবং সেই সাথে একটা ক্লোজ কো-অর্ডিনেশন বিটুইন এগ্রিকালচার, ইরিগেশন অ্যান্ড দিস মেটিওরোলোজিক্যাল অফিস, এটা কেন থাকবে না? আজকে আপনাদের তো এই ব্যাপারে দায়িত্ব নিতে হবে।

[5-00 – 5-10 P.M.]

আজকে আপনাদের কোঅর্ডিনেশনের বিশেষ প্রয়োজন আছে। একটা পাম্প চালাতে গেলে তেলে যে খরচ পড়ে তার ১।১৬ ভাগ ইলেকট্রিসিটিতে খরচ হয়। ইভেন আফটার তেলের দ্বারা পাম্প চালাতে যে সারচার্জ লাগে অর্থাৎ ১৬ লক্ষ টাকা খরচ হয় ডিজেল, সেখানে ১ লক্ষ টাকা হয় ইলেকট্রিসিটিতে এবং সেক্ষেত্রে ম্যাকসিমাম এনজাইজেশন দিয়ে প্রায়োরিটি বেসিসে এই কাজ কেন আপনারা করছেন না? আপনারা এই এগ্রিকালচারাল সেক্টরে প্রায়োরিটি দিয়ে ফর এনারজাইজেশন অফ পাম্প কেন করছেন না? আপনার তো মাত্র ১৮ হাজার পাম্পে বৈদুতিকরণ করতে পেরেছেন, যেখানে আপনাদের টারগেট হচ্ছে ৮৯ হাজার। আপনারা এই ব্যাপারে আপ টু ডেট করতে পারলেন না কেন? এইক্ষেত্রে ১৩ হাজার, কোথাও ১২ হাজার, কোথাও ৯ হাজার এইরকম সব পাম্প বসিয়েছেন। আমি তো যখন আপনার দপ্তরে ছিলাম তখন আমাকে এই দপ্তর ছাড়াও আরও ৫টি দপ্তর দেখতে হ'ত। সেখানে আপনি তো শুধু একটি দপ্তরই দেখছেন, সেক্ষেত্রে আপনি মনিটারিং করে ফোরকাস্ট করে দেবেন না কেন? আজকে মাননীয় সেচমন্ত্রী মহাশয় আপনাকে বলি যে, আসলে আপনাদের মধ্যে কোঅর্ডিনেশনের বিশেষ অভাব দেখা দিয়েছে। আজকে এগ্রিকালচার পঞ্চায়েত ইলেকট্রিসিটি এবং এই কটি দপ্তরের মধ্যে কোঅর্ডিনেশনের বিশেষ দরকার। এই কোঅর্ডিনেশন না করতে পারলে কিছু হবে না। এই কোঅর্ডিনেশন যদি করতে পারতেন তাহলে একটা আলোক উজ্জ্বল ছবি আমরা পেতাম। আপনারা কোনও দিক থেকেই উন্নতি করতে পারছেন না। আজকে এতই যদি আপনাদের এফোর্ট তাহলে বাইরের রাজ্য থেকে গম চাল আপনাদের আনতে হচ্ছে কেন? এটা তো এখানেই এত ফার্মারসদের দিয়ে তৈরি করতে পারতেন। এবং সেই টাকা ফার্মারসরা পেয়ে যেতে পারে। তাদের একটু স্বাবলম্বী করার জন্য কোনও ব্যবস্থাই তো আপনারা নিচ্ছেন না। এই কোঅপারেশনের জন্য আমাদের দিক থেকে যতটুকু প্রয়োজন আমরা তা করতে রাজি আছি এবং কোঅপারেশন অফ দি অপোজিশন আপনারা পাবেন। আমাদের লিডার অফ দি অপোজিশন এক্ষেত্রে কোঅপারেশন দিতে রাজি আছে এবং ভবিষ্যতেও দেবার জন্য প্রতিশ্রুতি দিচ্ছে। কিন্তু কিসের জন্য আপনার এত উন্নাসিকতা? এই উন্নাসিকতা বাদ দিয়ে আমাদের সঙ্গে আলোচনা করে কাজ করুন, মাননীয় দেবব্রতবাবু আপনি তো খুব উঁচু দরের মানুষ, আপনি কেন এত উন্নাসিক হবেন? আজকে যে নদীর কোর্স সেটা সিলটেড অফ হয়ে যাচ্ছে, সেগুলো ড্রেজিংয়ের ব্যবস্থা করছেন না। আপনার তো পঞ্চায়েতের মধ্যে দিয়েই প্ল্যানিং হয় এবং সেখানে ৫০ পারসেন্ট থ্রু পঞ্চায়েতে কাজ হয়। সেখানে আপনার এক্সকাভেশন এবং ন্যাভেগ্যাবিলিটি বাড়ানো যায় কিনা দেখতে

হবে এবং এরজন্যই তো ড্রেনেজ স্কিমটা পুরোপুরি ডাই হয়ে যাচ্ছে। আপনি ডট প্রন এরিয়াগুলিকে আইডেনটিফাই করেছেন কিন্তু তার ড্রেনেজের প্রশ্নে আপনি কী ব্যবস্থা নিয়েছেন? এই ব্যাপারে আপনাকে আগে থেকে ফোরকাস্ট করার দরকার ছিল। আপনারা এই ব্যাপারে মেট্রোলজির সঙ্গে কনট্যাক্ট রাখবেন না কেন? তারপরে আপনার ডেভেলপমেন্টের ক্ষেত্রে বলা আছে যে ডেভেলপমেন্ট হলে ল্যান্ড ভ্যালু বাড়ে এবং ল্যান্ড ভ্যালু হচ্ছে পার্ট অফ ন্যাশনাল এক্সচেকার এবং ল্যান্ড ভ্যালু বাড়লে আরবানাইজেশন বাড়বে। আজকে এই ব্যাপারে হেন্ডি জর্জের কথা আপনাকে বারে বারে বলেছি এবং মাননীয় বিনয়বাবু আপনাকে বলি এই হেন্ডি জর্জের কথা দিয়েই আপনাদের মার্ক্সবাদ শুরু হয়েছে। ল্যান্ডের ভ্যালুয়েশনের ক্ষেত্রে ট্যাক্সের যে স্ট্রাকচার, সেটা ঠিকমতো মেনটেন করবেন তো। এই ব্যাপারে তো আপনারা একটা কমিটিও করেছেন এবং তাতে বারেবারে বিবাদ-বিতর্কও দেখা যায়। সুতরাং আপনি রেশনালাইজেশন করুন লেট দি ক্যাবিনেট ডিসাইড এ পলিসি। আপনাদের এই পলিসিটা পাবলিক জানিয়ে দিন This will be the taxation structure. This will for the beneficiaries. এটা আগাম আপনি ফোরকাস্ট করুন। আজকে যে পাবলিক ডিমান্ড রিকোভারি করুন। এই যে সার্টিফিকেট চালু হয়েছে ট্যাক্সেশনের ক্ষেত্রে এটা ঠিক হয়নি। সুতরাং I am not opposed to the taxation. Nor do I oppose the remission. আপনারা গভর্নমেন্টের পলিসি করবেন না কেন? আপনারা এই ট্যাক্সেশনের ব্যাপারে চাষীদের আগাম জানাতে পারলে আমরা তার বিবেচনা করতে পারত। কারণ এই যে ট্যাক্সেশন এরসঙ্গে তো রেমুনারেশন প্রশ্ন জড়িয়ে আছে। তারপরে প্রাইসের ক্ষেত্রে এগ্রিকালচারাল প্রাইস পলিসির প্রাইস কমিশনের চেয়ারম্যানকে তো মেরেই ফেলল টেরারিস্টরা, সুতরাং এই তো অবস্থা। অতএব সর্বক্ষেত্রে একটা কোঅর্ডিনেশন দরকার। আজকে চাষীদের তো একটা ইনসেনটিভ দিতেই হবে। আপনার মোর দ্যান ৮০ পারসেন্ট আর দি মারজিন্যাল ফার্মারস নাউ, তাদের জন্য কি কি ব্যবস্থা আপনি দিতে পেরেছেন? এটা তো নিশ্চয় আপনি ঘোষণা করবেন যে ওই ফার্মারসদের জন্য আপনি কি ব্যবস্থা করতে পেরেছেন, তা না হলে তো হতে পারে না। আজকে মাননীয় মন্ত্রীত্রয় আই শুড সে আমাদের কতকগুলি জায়গায় আমরা জানিনা, শুনিনা কিন্তু অল অন এ সাডেন চলে আসে, কোথাও বা বন্যা আকারে আসে, কোথাও ঝড়ের আকারে আসে, এই নাচারাল ক্যালামিটি অল অন এ সাডেন কোথাও হতে পারে সেক্ষেত্রে কেন আমরা আননেসেসারি ফ্রাইটেনিং হব না, এটা তো আমাদের জানাবেন। আমরা সেদিন শুনলাম এখন থেকে নাকি পশ্চিম দিনাজপুরের জন্য নৌকা রিক্যুইজিশন করতে আরম্ভ করেছে কবে বন্যা হবে তার জন্য। অ্যাকচুয়াল কোঅর্ডিনেশন করে কেন আপনারা ডাটা সরবরাহ করবেন না, এটা আপনাদের দেখা উচিত। আমি তো শুনলাম এই বছরে নাকি বর্ষা হবে না, এই ব্যাপারে তো একটা সার্ভে করা দরকার—এটা কোঅর্ডিনেশনের অভাব—আপনাদের প্রোডাকশন হচ্ছে ৪৫ পারসেন্ট অফ দি জি. ডি. পি. কাম ফ্রম এগ্রিকালচার, এখানে কোঅর্ডিনেশন কেন থাকবে না আমাদের এই এই বিপদের জন্য প্রস্তুত-থাকতে হবে। সবচেয়ে বড় কথা হচ্ছে টাইম ফ্রেম কেন আপনাদের থাকবে না, তাই পরিকল্পনা এত

দিনের মধ্যে এই টাকার মধ্যে শেষ করব? আমি পাবলিক অনেস্টির কথা বলছি আপনারা যে বাজেট প্রস্তাব এখানে পেশ করেন লেটার টাইম বাউন্ড আমাদের এখানে ফিনান্সিয়াল ইয়ারে হয়। শ্রীলঙ্কায় এটা ফার্স্ট অক্টোবরে শুরু হয়, রাশিয়া এখন ভেঙে গেছে ওখানে ফার্স্ট জানুয়ারি থেকে শুরু হয়, আমাদের এখানে ফার্স্ট এপ্রিল থেকে শুরু হয় ফিনান্সিয়াল ইয়ার। আজকে যে বিভিন্ন প্রকল্প আপনারা এখানে নিয়ে এসেছেন উইদিন দি ফিনান্সিয়াল পিরিয়ড এই টাকা এই প্রকল্পের জন্য ব্যয় হবে। কিন্তু আমরা তো দেখতে পাচ্ছি এই ব্যয়গুলি করেও সেকেন্ড প্ল্যানে তিস্তা প্রকল্প হল না, ফোর্থ প্ল্যানেও হল না, ইউ আর কামিং টু এইটথ প্ল্যান। এই ব্যাপারে লীডার অফ দি অপোজিশন আপনাদের বলেছে এখানে এইটথ প্ল্যানের ফার্স্ট ফেজটাই মাত্র শেষ হবে। এই ব্যাপারে একটা উইদাউট এনি টাইম লিমিট হওয়া দরকার, একটা লেজিসলেটিভ কন্ট্রোল হওয়া দরকার এর মধ্যে আপনি কেন কাজটা শেষ করবেন না? আপনারা যা খুশি করুন, কিন্তু আমরা এটুকু আশা করব উইদিন দি টাইম, উইদিন এ ইয়ার মানে ৩৬৫ ডেজ্-র মধ্যে উইদিন সো মানি আপনি যে বাজেট প্রস্তাব রেখেছেন এই টাকা ব্যয় হবে, না হলে লেজিসলেচারকে জানাবেন কেন ব্যয় হল না বা বেশি কেন ব্যয় হল? আজকে পাবলিক মরালিটির ব্যাপারে এইদিকে আপনার দৃষ্টি নেই। ইফ আই সাবমিট এ রিটার্ন অফ রুপিজ ওয়ান লাক্স, আই হ্যাভ টু পে রুপিজ ৬০,০০০ অ্যাজ ট্যাক্স, আবার বিনয়বাবু ১০ হাজার টাকার উপর ট্যাক্স করে বসে আছেন। এই ক্ষেত্রে আপনারা আবার কেন দুই শ্রেণী করছেন? এখানে যদি ১ লক্ষ টাকা হয় তাহলে তাকে দিতে হবে ২৮ হাজার টাকা, এই ডুয়েল সিস্টেম কেন? এই ডিসক্রিমিনেশন সেইজন্য বলব একটা টাইমের মধ্যে কাজটা শেষ করুন, একটা প্রোগ্রাম নিন টাইম টু টাইম, জাস্ট আপনারা টাইম ফেস করুন। আপনারা সাবজেক্ট কমিটি করেছেন, সাবজেক্ট কমিটি শুড বি অ্যাপ্রিসিয়েট অফ আপনারা পাবলিসিটি করে মানুষকে জানাবেন ; উই ডু নট অপোজ টু ইয়োর প্রপোজাল।

[5-10 – 5-20 P.M.]

আপনারা যে বাজেট এনেছেন, পারলে আমি সমর্থন করতাম, কিন্তু সমস্ত ক্ষেত্রে ব্যর্থতা ও ঔদাসীন্যের জন্য আমি আপনার এই প্রস্তাবিত বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গণেশচন্দ্র মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সেচ দপ্তরের ব্যয়-বরাদ্দ এই সভায় উত্থাপিত হয়েছে এবং সেই দপ্তরের উপর সরকার পক্ষ এবং বিরোধী পক্ষের যে সদস্যরা আলোচনায় অংশগ্রহণ করেছেন তাদের সবাইকে আমি ধন্যবাদ জানাচ্ছি। আমি সকলের বক্তব্য মনোযোগ সহকারে শুনেছি। আমাদের এই দপ্তরের বিভিন্ন দিক আছে, তবে আমি সেই সমস্ত দিকে যেতে চাইনা। আমি শুধু এই দপ্তরের ব্যয়-বরাদ্দর বিষয় নিয়েই আলোচনা করতে চাই। আজ এই সভাতে অনেকে অনেক সমস্যার কথা আলোচনা করেছেন। আলোচনার

শুরুতেই সবাই উত্তরবঙ্গের তিস্তা প্রকল্প নিয়ে বলেছেন। কিন্তু উত্তরবঙ্গের আরেকটা বিশেষ যে সমস্যা আছে সেই সমস্যা সম্বন্ধে এই সভার কোনও মাননীয় সদস্যই দৃষ্টি আকর্ষণ করেননি। কিন্তু সেখানে একটা বিশেষ সমস্যা রয়ে গেছে এবং সেই সমস্যা হচ্ছে বন্যা। সমস্ত নদীগুলিই আমাদের প্রতিবেশি রাষ্ট্র থেকে উৎপত্তি হয়েছে এবং তার দায়ভার আমাদের রাজ্যকে বহন করতে হয়। আমাদের রাজ্যে বন্যা নিয়ন্ত্রণের জন্য ৪১৮টি প্রকল্প হাতে নেওয়া হয়েছে এবং ১৯৯১-৯২ সাল পর্যন্ত মোট ৪০০টি প্রকল্পর কাজ শেষ হয়েছে। আমি কয়েকদিন আগে যে সমস্ত প্রকল্পগুলি দেখেছি, সেখানে প্রতিনিয়ত বন্যার আশঙ্কা আছে। নদীগুলি যখন তখন গতি পরিবর্তন করে, যে কোনও সময় মানুষের ধন সম্পদ নষ্ট করে দেয়। তাছাড়াও এখানে আরেকটা সমস্যা আছে এবং যেটার ব্যাপারে এর আগেও আমি বলেছিলাম। নদীগুলির বাঁধ রক্ষা করার জন্য যে বোল্ডার প্রয়োজন হয় যেটা না হলে নদী বাঁধ কিছুতেই রক্ষা করা যায় না, সেই বোল্ডার সংগ্রহ করার ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার নানা রকম বাধা সৃষ্টি করেছেন। কেন্দ্রীয় সরকারের পরিবেশ দপ্তর থেকে সেখানে এমন সব বাধা অরোপ করেছেন যার ফলে বোল্ডার সংগ্রহ করা যাচ্ছে না এবং যে সমস্ত প্রকল্পগুলির কাজ চলছে সেগুলো রূপায়িত হতে বিলম্বিত হচ্ছে। ফলে নদী বাঁধগুলি মেরামত করা যায়না। তাই আমার বক্তব্য হচ্ছে এই সভার পক্ষ থেকে সেখানে বোল্ডার ক্ষেত্রে যে বাধা নিষেধ আছে সেগুলি উঠিয়ে দেওয়ার জন্য আমাদের সমবেতভাবে দাবি করার প্রয়োজন আছে বলে আমি মনে করি। এখানে বন্যা নিয়ন্ত্রণ নিয়ে অনেক অনেক কথা বলেছেন। আমাদের পশ্চিমবঙ্গ নদীমাতৃক দেশ। এই নদী যেমন আমাদের দিয়েছে, তেমনি আবার অনেক নিয়েছেও। প্রবাহমানকাল ধরে আমাদের এই নদীগুলি কখনও তার সখাত সলিলে প্রবাহিত হয়েছে আবার কখনও মানুষের মৃত্যু ডেকে এনেছে। এইভাবে নদীগুলি যুগ যুগ ধরে প্রবাহিত হয়ে আসছে। গঙ্গা বলুন, রূপনারায়ণ বলুন বা সুন্দরবনের বিভিন্ন নদী বলুন, এই সমস্ত নদীগুলোতে ভাঙ্গন একটা বিশেষ সমস্যা হিসাবে দেখা দিয়েছে। এই ভাঙ্গন প্রতিরোধ করার জন্য আমাদের সরকারের তরফ থেকে বিভিন্ন সময় বিভিন্ন পরিকল্পনা নেওয়া হয়েছে এবং মালদহ মুর্শিদাবাদ এবং নদীয়ায় পাঁচটি মেজর স্কিম হাতে নেওয়া হয়েছে। সে স্কিমগুলোর কাজ অনেকটা শেষ হয়েছে, অনেকটা চলছে। আর মালদহে গত বন্যার পরে যে সমস্ত ভাঙ্গন হয়েছিল, তার কাজ শুরু হয়ে গিয়েছে। তেমনি ওয়েস্টার্ন সার্কেল অর্থাৎ মেদিনীপুর, হাওড়া, হুগলি—এই সমস্ত জায়গায় রূপনারায়ণপুরের যে ভাঙ্গন সেটা রোধ করার পরিকল্পনা করা হয়েছে এবং কাজও অনেকটা শেষ। এর মধ্যে আমরা যতটা জানি ওই হাওড়া জেলার চরকাটা পুকুরের কাজ করা হয়েছে। সেখানে প্রায় ৫ কিলো মিটার জায়গায় পড়েছে। তেমনি মেদিনীপুরের যে দিকটাতে ভাঙ্গন শুরু হয়েছিল সেখানে কাজ করা হয়েছে। এইভাবে পর্যায়ক্রমে আমাদের যা সঙ্গতি তার মধ্যে থেকে আমরা কাজগুলো করছি। এর মধ্যে একটা প্রশ্ন হয়েছে মেদিনীপুরের ভগবানপুর-নন্দীগ্রাম যে মাস্টার প্ল্যান শুরু হয়েছে তার সম্পর্কে কাঁথির এক জায়গায় নদীর স্লুইস গেট আছে। বাকি জায়গায় স্লুইস গেট করা হয়েছে। আমি নিজে সেখানে গিয়েছি। হাইকোর্টের একটা কেসের জন্য খাল কাটার পরিকল্পনা যেটা করা হয়েছিল, সেটা রূপায়ণ

করা যায়নি। হাইকোর্টের কেস শেষ হলে সেটা রূপায়ণ করা যাবে। **(শ্রী শৈলজাকুমার দাস ঃ এখন আর কেস নেই)** কেস এখন না থাকলেও, বর্ষার মধ্যে করা যাবে না। সুতরাং আমাদের দৃষ্টি সেদিকে আছে। আমরা লক্ষ্য রেখেছি এই কাজগুলো কত তাড়াতাড়ি শেষ করা যায়। আমাদের উত্তর ২৪-পরগনার একজন মাননীয় সদস্য যেকথা বললেন তা শুনে মনে হল মায়ের চেয়ে মাসীর দরদ বেশি। উত্তর ২৪-পরগনার ওই মাননীয় সদস্য বললেন, যখন ভাঙ্গন থাকে না তখন নাকি আমরা যাই না, যখন ভাঙ্গন হয় তখন যাই। আমি মাননীয় সদস্যকে বলতে চাই, ওই এলাকায় আমি থাকি। শুধু বন্যার সময় নয়, সব সময় আমি যাই। তবে ওইখানে সমস্যা আছে ঠিকই। ৩৫০০০ নদী বাঁধ রক্ষণাবেক্ষণ করা খুবই কষ্টসাধ্য ব্যাপার। তার সমস্যার আছে জানি। তাসত্ত্বেও চূড়ান্ত কিছু জায়গায় যাতে বন্যা না হয় তারজন্য আমরা ব্যবস্থা নিয়েছি দু ভাবে। প্রথম কথা যে জায়গায় খুব খারাপ আছে, সে জায়গায় ডিপার্টমেন্ট সরাসরি কাজ করছে। কোথায় মাটি ভেঙ্গে স্ল্যাব তৈরি করে কাজ করছে এবং ওই কাজগুলো শেষ হয়ে যাবে বর্ষা নামার আগে। অপরদিকে যে সমস্ত জায়গাগুলো খুব খারাপ নয়, আমাদের দপ্তর থেকে সেই জায়গাগুলো চিহ্নিতকরণ করে দক্ষিণ ২৪-পরগনা জেলা পরিষদকে বলা হয়েছে আমাদের মতো কাজ করতে এবং টাকা বরাদ্দ হয়ে গিয়েছে। বিভিন্ন পঞ্চায়েত সমিতিকে টাকা দিয়েছি এবং সেইভাবে কাজটা শুরু হয়ে গিয়েছে। এখন বাকি যেটা প্রয়োজন সেটা আমাদের দপ্তর থেকে করবে। কোন জায়গা পঞ্চায়েত সমিতি করবে তা দপ্তর থেকে বলে দেওয়া হয়েছে, আর কোন জায়গা আমরা করব সেটাও ঠিক হয়ে গিয়েছে। এগুলো পরিষ্কার করে বলা আছে। এই ছাড়া যে জায়গাগুলো বাকি থাকবে সেগুলোর দিকে আমাদের লক্ষ্য আছে। মাননীয় সদস্য প্রবোধবাবু উনি সাবজেক্ট কমিটির রিপোর্ট তুলে কিছু বললেন। মাননীয় সদস্য কামাখ্যাবাবুও বললেন এই সম্পর্কে। এই রিপোর্টে যে জায়গাগুলোর উল্লেখ আছে তার মধ্যে সবচেয়ে উল্লেখযোগ্য হল—শিবকালীনগর, ঘোড়ামারা, সিতারামপুর, গোবর্ধনপুর।

[5-20 – 5-30 P.M.]

সীতারামপুর এবং গোবর্ধনপুর, এই যে জায়গাগুলো এই জায়গাগুলিতে পুরোদমে কাজ শুরু হয়ে গিয়েছে, আমি কাকদ্বীপে গিয়ে সমস্তটা দেখে এসেছি। সেইভাবে সেখানে কাজটা শুরু হয়েছে। কিন্তু একটা জায়গায় ঠেকে গিয়েছে সেটা হচ্ছে ঘোড়ামারা আর শিবকালীনগর। সেখানে অন্যের দায়টা আমাদের সরকারের ঘাড়ে এসে পড়েছে। সেখানে হলদিয়া বন্দরকে রক্ষা করার জন্য যে প্রটেকটিভ মেজার নেওয়া হয়েছে তার ফলে মূল যে জায়গাটা ঘোড়ামারা, শিবকালীনগরের দিকে বইছে এ ব্যাপারে যে সমস্যা সেখানে পোর্ট ট্রাস্টের দায়িত্ব আছে। তাদের কাজের জন্য এই ক্ষতি হচ্ছে। এটা মেরামত করার জন্য তাদের এগিয়ে আসার দরকার আছে এবং সেই প্রচেষ্টা আমরা শুরু করেছি। এখানে স্থানীয় প্রতিনিধিদের সঙ্গে আমার আলোচনা হয়েছে, জেলার সভাধিপতির সঙ্গেও আমার আলোচনা হয়েছে একটা মিটিং-এ। তারপর কামাখ্যাবাবু যে প্রশ্নটা তুলেছেন সেখানে এটা ভুল বোঝাবুঝির জায়গায়

আছে। সাগরিকা বা তার আশেপাশে যে জায়গাগুলি আছে সেগুলিতে আমাদের বড় স্কিম আছে। যেটা আমাদের কাছে রিপোর্ট, অ্যাডমিনিস্ট্রেটিভ অ্যাপ্রুভালের জন্য আছে। সেখানে একটা টোকেন টাকা ধরা আছে। যেখানে ২০ লক্ষ টাকা দরকার সেখানে নিশ্চয় এই টাকাতে কাজ হয়না, সেটা আমরাও জানি। এখানে এক লক্ষ টাকা রাখার উদ্দেশ্যও সেটা নয়। স্কিমটা যখন অ্যাপ্রুভ হয়ে আসবে তখন যাতে কাজ করার ক্ষেত্রে কোনও বাধা না হয় সেই কারণে এই স্কিমটা বাঁচিয়ে রাখার জন্য এই টোকেন টাকাটা ধরা হয়েছে, এটা কিন্তু এ স্কিমের সমস্ত টাকা নয়। এটা করতে পারে ডিপার্টমেন্ট। আসল টাকা যেটা বলা হয়েছে সেই টাকায় এই স্কিম হবে। আমরা চেষ্টা করছি কত দ্রুত এই স্কিমগুলি করা যায়। একটা প্রশ্ন মাননীয় প্রবোধবাবু তুলেছেন—পিয়ালী নদীর জলে চাষ। হ্যাঁ, পিয়ালি নদীর জলে চাষ করার জন্য চেষ্টা করা হয়েছিল। জলটা একটু লোনা আছে বলে পুরো চাষের কাজে লাগানো যাচ্ছে না। আমি সেখানকার লোককে গিয়ে জিজ্ঞাসা করেছি। একটু স্যালাইনিটি আছে, সেটা দূর হলে এ জলে চাষ করা যাবে। তারপর আর একটা প্রশ্ন তুলেছেন যে গঙ্গার জল দিয়ে চাষ করার ব্যাপার। মাননীয় সদস্য বারিনবাবু বলেছেন যে হাওড়াতে এই ধরনের চাষ হচ্ছে। কিন্তু প্রশ্ন হচ্ছে, গঙ্গার জল চাষের কাজে কতটা ব্যবহার করা যাবে সে ব্যাপারে চিন্তাভাবনা করার দরকার আছে। কারণ জলের পরিমাণ স্বভাবতই কম এবং সবাই এই জল নিয়ে চাষ করতে চাইছেন। এটা কতটা সম্ভব হবে তা নিয়ে বিতর্ক দেখা দিয়েছে। তবে তা সত্ত্বেও আমাদের দপ্তরকে বলেছি যে পুরো জিনিসটা সার্ভে করে একটা রিপোর্ট দিতে। সেই রির্পোট পাবার পর কতটা জল পাওয়া যাবে এবং ভবিষ্যতে কতটা জমিতে চাষ করা যাবে সেটা আমরা ভেবে দেখব। এখন কেউ যদি বলেন যে ডায়মন্ডহারবারের নদী থেকে জল নিয়ে ক্যানিং-এ চাষ করব তাহলে বলব এটা সম্ভব নয়। এটাতে নানান রকমের বাধা আছে। এ নিয়ে নানান রকমের অপ্রীতিকর ঘটনাও ঘটে গিয়েছে নিশ্চয় জানেন। আমাদের এক মাননীয় বিধায়ক তার সঙ্গে জড়িত ছিলেন। আমি সেই তর্কে যেতে চাই না। তা সত্ত্বেও আমরা চেষ্টা করছি যাতে করে করানো যায়। কিন্তু জল যতটা পাওয়া যাবে তার উপর সেটা নির্ভর করবে এবং সেইভাবেই আমরা চিন্তা-ভাবনা করছি। আমাদের এই ব্যয়বরাদ্দ যারা সমর্থন করেছেন তাদের ধন্যবাদ দিচ্ছি এবং কাটমোশন যতগুলি এসেছে তার বিরোধিতা করছি। আমাদের এই দপ্তরের কাজের ব্যাপারে আপনাদের যে সমস্ত গঠনমূলক প্রস্তাব থাকবে আমরা সেগুলি বিচার বিবেচনা করে কাজে অগ্রসর হ'ব। এই কথা বলে সকলকে ধন্যবাদ দিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ ওমর আলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার যে জবাবি বক্তব্য, সেই বক্তব্য উপস্থিত করার আগে, আজকে যখন বাজেট বক্তৃতা শুরু হয়েছিল ঠিক সেই সময়টা একটা বিষয়ে আটকে পড়ার জন্য আমি সভায় হাজির হতে পারিনি, সেইজন্য আমি দুঃখ প্রকাশ করছি এবং সভার কাছে আমি এটা বলছি যে ভবিষ্যতে যাতে এই রকম না হয়, তা অবশ্যই দেখব। স্যার আমি ভেবেছিলাম যে ক্ষুদ্র সেচ দপ্তরের বিষয়ে মাননীয় সদস্যরা আরও

ব্যাপকভাবে আলোচনা করবেন এবং বিষয়টাকে আরও বেশি গুরুত্ব দেবেন। কিন্তু আমি যে ভাবে আশা করেছিলাম, সেই ভাবে কিন্তু আলোচনাটা হয়নি। সেইজন্য আমি একটু দুঃখিত। তবু আনন্দিত এই কারণে যে আমাদের কয়েকজন সদস্য সরকার পক্ষ এবং বিরোধী পক্ষের, তাঁরা কতকগুলো গুরুত্বপূর্ণ বিষয়ে আমাদের দপ্তর সম্পর্কে আলোকপাত করেছেন এবং তাঁরা তার গুরুত্ব যথেষ্টভাবে উপলব্ধি করেছেন, তাঁদের বক্তব্যের মধ্যে দিয়ে তা উপলব্ধি করেছি। এখনও আমি চাই, আমাদের দপ্তরের কাজকর্ম কী ভাবে হচ্ছে, কেমনভাবে হচ্ছে, কতটা আমরা করতে পারি, কতটা করতে পারছি না, তার কারণ কী, তা বিস্তারিতভাবে রাখার জন্য। কিন্তু আলোচনাটাকে অন্য দিকে ঘুরিয়ে দেবার জন্য চেষ্টা হয়েছে, যেমন গতবারে আমি দেখেছিলাম ঠিক আমার বাজেটের দিন এবং তার আগে কতকগুলো সংবাদপত্রে নানাভাবে তারা বিকৃত সংবাদ পরিবেশন করলেন। এবারে প্রবলেম বর্তমান পত্রিকা প্রি বাজেট স্টান্ট হিসাবে আজকের কাজে একটা সংবাদ পরিবেশন করেছে, কয়েক কোটি টাকার যন্ত্রাংশ কেনার ব্যাপারে। বর্তমান কাগজকে আমি জানি তার জন্মের সময় থেকে। আমি অনেক সময় বর্তমান কাগজে পড়ি, তাই আমার এই কাগজ সম্পর্কে অভিজ্ঞতা আছে, এরা এমন সব খবর কিছু কিছু সময় ছাপিয়েছে যা বিকৃত এবং বিভ্রান্তিকর। স্বাধীনভাবে থাকার সঙ্গে সঙ্গে এই রকম যখন কোনও কনট্রোভার্শিয়্যাল খবর যদি তারা একটু যোগাযোগ করে জেনে নেন, তাহলে আসল খবর পেতে পারেন। কিন্তু তারা যোগাযোগ না করে, কেবলমাত্র একটা স্টান্ট তৈরি করবার জন্য, লোককে বিভ্রান্ত করবার জন্য খবর পরিবেশন করেন। তারা এটাকে মনে করেন সাংবাদিকদের স্বাধীনতা, এই রকম যে গল্প ফাঁদা হয়েছে, সেটা একেবারেই গল্প। আমি নাকী সব মেটিরিয়্যাল আমার যা প্রয়োজন, তা স্টকে আছে, প্রয়োজন নেই, আমি তাসত্ত্বেও কন্ট্রাক্টারের সঙ্গে যোগসাজশ করে এই সব যন্ত্রপাতি কিনে ফেলেছি। এটা ঠিক নয়, অথবা এটাও ঠিক নয় যে টেন্ডার কমিটি একটা সুপারিশ করেছিলেন, সেই সুপারিশকে অগ্রাহ্য করে মন্ত্রী হিসাবে আমি নিজে নির্দেশ দিয়ে সেটাকে গ্রহণ করার ব্যবস্থা করেছিলাম, এটাও ঠিক নয়। হ্যাঁ, এন. আই. টি. ফোর্ড-এ একটা সিদ্ধান্ত হয়েছিল, সেটা কোর্টে চ্যালেঞ্জ হয়েছিল। কোর্ট আবার পুনর্বিবেচনার কথা বলেছিলেন। টেন্ডার কমিটি সেই জন্য আবার একটা সিদ্ধান্ত নিয়েছিলেন, সেটা আবার কোর্টে চ্যালেঞ্জড হয়েছিল। তাতে দেখা যাচ্ছে অনেক মেটিরিয়্যাল দরকার, তা নাহলে আমরা আমাদের মেশিনারি চালাতে পারব না। সুতরাং আমি মন্ত্রী হিসাবে এল. আর এর ওপিনিয়ন চেয়েছিলাম, এই ব্যাপারে কোর্টে ফাইন্যালাইজ করার জন্য বলতে পারি কি না?

[5-30 – 5-40 P.M.]

এল. আর. ওপিনিয়ন দিয়েছিলেন। কোর্ট আবার পুনর্বিবেচনা করবার জন্য টেন্ডার কমিটিকে বলেছিলেন। টেন্ডার কমিটি আবার পুনর্বিবেচনা করলেন। সে ব্যাপারে ডিসেন্ট নোট হ'ল। তাহলে একটা ব্যাপারে আলাদা আলাদা তিন-বার আলোচনা হ'ল। আর কোর্ট বলেছিলেন, 'আনবায়াসড্ অ্যাটিচ্যুড নিয়ে তোমরা সিদ্ধান্ত নেবে। এরকম একটা পরিস্থিতিতে

গভর্নমেন্টের অন্যান্য ক্ষেত্রে যেমন এক্সপার্ট কমিটি নিয়োগ করা হয়, সেরকম আমরাও এক্সপার্ট কমিটি নিয়োগ করেছিলাম। কে বিশ্বনাথ মুখার্জি আর গীতা মুখার্জির আত্মীয় সে হিসাবে নয়। এক্সপার্ট কমিটিতে ছিলেন এগ্রিকালচারাল ডিপার্টমেন্টের এক্স-চীফ্ ইঞ্জিনিয়ার, ইরিগেশন ডিপার্টমেন্টের এক্স্-চীফ্ ইঞ্জিনিয়ার (রিটায়ার্ড), পি. ডাব্লু. ডি. এবং পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং-এর রিটায়ার্ড এক্সপার্টরা। এঁরা সবাই বিশ্বনাথ মুখার্জি আর গীতা মুখার্জির আত্মীয় ছিলেন না। এঁরা সবাই আমাদের দপ্তরে ছিলেন না। এঁরা একটা কনসেনসাস ওপিনিয়ন, সর্বসমস্ত ওপিনিয়ন দিয়েছিলেন। এঁরা বলেছিলেন, 'হ্যাঁ, এই ভাবে করা যেতে পারে।' সেটা আবার ডিপার্টমেন্টে গেল, তারপর ডিপার্টমেন্টে প্রোসেস্ হ'ল। আর খবরে বলা হয়েছে, 'ডিপার্টমেন্ট বলল না করার জন্য, মন্ত্রী বলল করার জন্য।' আমি ডিপার্টমেন্টের ফাইল স্পিকারকে এনে দিয়ে দেব, আপনারা দেখে নেবেন, তাতে কোথায় আছে মন্ত্রী বলেছিল হ্যাঁ এবং ডিপার্টমেন্ট বলেছিল না? তা তো নয়। ডিপার্টমেন্টই ফাইল প্রসেস করেছে তা সত্ত্বেও কোর্ট কেস হ'ল, আমরা কোর্টে অ্যাপিয়ার হলাম। কিন্তু মহামান্য আদালত এক্সপার্ট কমিটির ফাইনডিংস-এর ওপর ভিত্তি করে এবং ডিপার্টমেন্টের প্রোসিডিংস দুটোকেই সমর্থন করে একটা রায় দিলেন। তাহলে এখন আমি কি করব বলুন! এখন তাহলে কি আমি ধরে নেব মন্ত্রী হিসাবে ওমর আলির কথা কোর্ট মেনে চলে? অর্থাৎ কোর্টের ওপরে আমার আধিপত্য আছে, এ কথা কি আমি মেনে নেব, না আপনারা মেনে নেবেন? অপনারাই বলুন। মহামান্য আদালত যে রকম নির্দেশ দিয়েছেন সে রকমই হয়েছে। অর্ডারে পরিষ্কার যা বলা হয়েছে—যতটুকু প্রয়োজন ততটুকু কিনতে হবে, তার চেয়ে বেশি নয়। বরং এখন অন্য জিনিস হচ্ছে, আমাদের অনেক জিনিস কেনা প্রয়োজন, কিন্তু আমরা নানা কারণে কিনতে পারছি না। সুতরাং একটা গল্প ফাঁদা হয়েছে মানুষকে বিভ্রান্ত করার জন্য। সত্য প্রকাশ করার জন্য নয়। তারপর বিশ্বনাথ মুখার্জি গীতা মুখার্জির সম্পর্ক আপনারা সকলেই জানেন। কেউ যদি তাঁদের একজনের আত্মীয় হন তাহলে আর একজনেরও আত্মীয় হবেন। তাহলে আত্মীয়, ঘনিষ্ঠ আত্মীয়, এসব কি ব্যাপার! আর বিশ্বনাথ মুখার্জি গীতা মুখার্জির কোনও আত্মীয় যদি পশ্চিম বাংলার মুখ্যমন্ত্রী হয়ে যান, আমার কি করার আছে! তাঁদের কোনও আত্মীয় যদি কোনও দপ্তরের চীফ ইঞ্জিনিয়ার হয়ে যান যোগ্যতার জোরে, তাহলে সেখানে আমার কি করার আছে! তাঁদের আত্মীয় বলেই তাঁকে ব্যারিজ করে দিতে হবে! এ তো মহা মুশকিল। অথবা বিশ্বনাথ মুখার্জি গীতা মুখার্জির আত্মীয় চীফ জাস্টিস হলে বা বিচারপতি হলে আমাকে কি বলতে হবে,—ও বিশ্বনাথ মুখার্জির আত্মীয়, আমি তাঁর দলের লোক, অতএব ওঁর আদালতে মামলা করা যাবে না, ওঁর আদালত থেকে মামলা সরিয়ে নিতে হবে? এটা কি কোনও বাস্তব কথা? সুতরাং 'বর্তমান' পত্রিকার এ সব ভেবে-চিন্তে রিপোর্ট করা উচিত ছিল। খুবই বিভ্রান্তিকর বিকৃত রিপোর্ট প্রকাশ করেছে। মাননীয় সদস্যরা চাইলে 'এন আই টি ফোর্ড'-এর সমস্ত ফাইল মাননীয় স্পিকারের কাছে রেখে দেব তাঁরা দেখে নেবেন। 'বর্তমান'-এর উচিত ছিল আমার সঙ্গে যোগাযোগ করে এ সম্বন্ধে লেখা।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আপনি একটা স্টেটমেন্ট করুন।

**ডাঃ ওমর আলি ঃ** এই তো আমি স্টেটমেন্ট করলাম। দিস ইজ্ মাই স্টেটমেন্ট। এটাই তো আমি বলছি, এটাই আমার স্টেটমেন্ট।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার দপ্তরের ১৯৯০-৯১ সালে যেসব কাজ করবার কথা বলেছিলাম, যে টার্গেট ছিল তার বেশিরভাগই সাফল্য লাভ করেছি এবং তার বিবরণ বাজেট বক্তৃতার মধ্যে আছে, আমি আর পুনরাবৃত্তি করতে চাই না। ১৯৯১-৯২ সালে আমাদের কি টার্গেট, কি পরিকল্পনা, কতটা আমরা কাজ করেছি তাও এখানে দেওয়া আছে। কতটা জমি আমার ইরিগেট করতে চাই ক্ষুদ্র সেচের আওতায় তাও বলা আছে। তারমধ্যে মাটির তলার জল কতটা, মাটির উপরের জল কতটা তাও বলা আছে। এ বছর কতটা অগ্রসর হয়েছি, কতটা সেচের পরিমাণ বাড়িয়েছি—বাজেট বক্তৃতায় তাও বলা আছে, কাগজে-কলমে নয়, সব বলা আছে। সবচেয়ে গুরুত্বপূর্ণ একটি বিষয় এখানে উত্থাপিত হয়েছে এবং অনেকেই বলেছেন সেটা হল, ইনডিসক্রিমেনেট ইউজ অফ গ্রাউন্ড ওয়াটার। এটা উঠেছে এখন, কিন্তু এটা নতুন কথা নয়। আমি অনেকদিন হাউসের সদস্য আছি। আমি মাননীয় পুরানো সদস্যদের বলব—আজ থেকে ১০ বছর আগে এই বিধানসভায় আমি প্রথম এই কথা বলেছিলাম যে, মাটির তলার জল আমাদের পরিকল্পিতভাবে ব্যবহার করতে হবে। তখন কিন্তু এত গুরুত্ব আসেনি, এখন গুরুত্ব এসেছে। মাটির তলার যে জল সেই জল সম্পর্কে সতর্কতা অবলম্বনের প্রয়োজন আছে। কেউ কেউ বলেছেন আইন করে ফেলুন। আমি বলছি, আইন কিছু আছে। আইন করে সব কিছু হয়? হ্যাঁ, নিশ্চয়ই আইন করতে হবে। গুজরাটে আইন হয়েছে কিন্তু তাতে কিছু হচ্ছে না। সবই হচ্ছে, আইন করার দরকার আছে, কিন্তু আইন করার আগে যেটা করতে হবে সেটা হচ্ছে জনসাধারণকে সচেতন করা দরকার। সেই সচেতন করে তোলবার জন্য যে যে প্রচেষ্টা করা দরকার যেমন, মিটিং, সেমিনার আলোচনাচক্র ইত্যাদি সেগুলি আমরা করছি। গ্রামের মানুষ উপলব্ধি করেছেন। মাননীয় বিধায়করাও উপলব্ধি করেছেন। সবাই মিলে যদি চেষ্টা করেন তাহলে ইনডিসক্রিমিনেট ইউজ অফ গ্রাউন্ড ওয়াটার সেটা কিন্তু বন্ধ করতে পারি এবং পরিকল্পিতভাবে মাটির তলার জল ব্যবহার করতে পারি। আমি এই কথা বলতে চাই যে আমার আশঙ্কা হচ্ছে, যদি আমরা এখনই সতর্ক না হই তাহলে জল নিয়ে একটা যুদ্ধ আরম্ভ হয়ে যাবে এক সময়ে। প্রথম বিশ্বযুদ্ধ, দ্বিতীয় বিশ্বযুদ্ধ যে হয়েছিল তার কারণ আপনারা সবাই জানেন। তেল নিয়ে যে যুদ্ধ হল ইরাকের সঙ্গে তাও আপনারা জানেন। এবার যদি যুদ্ধ হয় জল নিয়ে যুদ্ধ হয়ে যাবে। গ্রামের সাধারণ মানুষ জল নিয়ে যুদ্ধ করছে। চাষে সেচের জল নিয়ে যুদ্ধ করছে। গঙ্গার জলের কে কতটা অংশ জল পাবে তাই নিয়ে যুদ্ধ শুরু হয়েছে। এটা এখন একটা আন্তর্জাতিক রূপ পেয়ে গেছে। জল নিয়ে যুদ্ধ হয়ে যেতে পারে। জল এখন জলের মতন সহজ নয়, কঠিন অবস্থায় এসে দাঁড়িয়েছে। এটা এখন উপলব্ধি করার সময় এসেছে এবং সেই উপলব্ধি আপনাদের মধ্যে, জনসাধারণের মধ্যে এসেছে ধীরে-ধীরে। সেইজন্য আমি খুব খুশি। সেইজন্য আমি মনে করি, এটা ঠিকই,

আমাদের সাবজেক্ট কমিটি যা রেফার করেছেন আমাদের নির্মলবাবু যা রেফার করেছেন, প্রি-বাজেট স্কুটিনি আমি পড়ে দেখেছি—হ্যাঁ, কিছু কিছু ক্ষেত্রে কো-অর্ডিনেশন, সমন্বয়ের একটু-আধটু অভাব আছে। সেই সমন্বয়ের অভাবটা দূর করবার জন্য আমরা চেষ্টা করছি। যেমন বিদ্যুত দপ্তরের সঙ্গে সমন্বয়ের একটা অভাব ছিল কিন্তু বর্তমানে সেই সমন্বয় সাধিত হয়েছে। মন্ত্রী পর্যায়ে বৈঠক হচ্ছে, অফিসার পর্যায়ে বৈঠক হচ্ছে। সেইজন্য দেখবেন, যতগুলি ডীপ-টিউবওয়েল করেছিলাম, ততগুলি এনারজাইস করেছিলাম। যতগুলি আর. এল. আই করেছিলাম, ততগুলি এনারজাইস করেছিলাম। তার মধ্যে যে গ্যাপটা ছিল সেই গ্যাপটা কমে গেছে। বিশ্বব্যাঙ্ক বলেছিল, এই সালের মধ্যে ১ হাজার—সবরকম মিলিয়ে—মাইনর ইনস্টলেশন বিদ্যুতায়িত করতে হবে যাতে করে ১৬ হাজার হেক্টর জমিতে জলের ব্যবস্থা করা যায়। আমরা ১ বছর এক্সটেনশন দেব। মানসবাবু যা বললেন—ধরাধরি করে, তা নয়। বিশ্বব্যাঙ্ক সন্তুষ্ট হয়েই এক্সটেনশন দিয়েছেন। যতটকু টার্গেট আমরা করেছিলাম তার কাছাকাছি পৌঁছতে পেরেছিলাম বলেই মানির ইরিগেশনে বিশ্বব্যাঙ্ক আমাদের এক্সটেনশন দিয়েছেন।

[5-40 – 5-50 P.M.]

আমরা আশা করছি ১৯৯৩-৯৪ সালের মধ্যে আমরা টার্গেট ফুলফিল করব। এরফলে পশ্চিমবঙ্গে চাষের ক্ষেত্রে নতুন সম্ভবনা সৃষ্টি হবে। জয়নাল সাহেব উত্তরবঙ্গের বিলের ব্যাপারে যে কথা বলেছেন সেটা নতুন কোনও কথা নয়। তাই আমি বলছি, পশ্চিমবঙ্গকে তিনটি ভাগে ভাগ করতে হবে, যথা—উত্তরবঙ্গ, নোনা এলাকা এবং ল্যাটারাইট জোন বীরভূম বাঁকুড়া, পুরুলিয়া, বর্ধমান এবং মেদিনীপুরের অংশ নিয়ে। এটা একটা ওয়ার্ল্ড ব্যাঙ্ক প্রোজেক্ট হিসাবে গ্রহণ করা যেতে পারে। আজকে বাঁকুড়া এবং পুরুলিয়ার যেসব বাঁধ আছে, জোড় আছে, সেগুলোকে যদি ডেভেলপ করতে পারি তাহলে সেচের এলাকা বাড়বে। জল জমে থাকবে বলে মাটির উপর তার এফেক্ট হবে, মাটির নিচের জলস্তর সমৃদ্ধ হবে। উত্তরবঙ্গে মালদা, দিনাজপুর, জলপাইগুড়ি, কুচবিহারে বড় বড় জলা আছে। সেগুলো সংস্কার করলে তার জল ধারণ ক্ষমতা বাড়বে এবং তার ফলে সেচের এলাকা সম্প্রসারিত হবে। তেমনিভাবে দক্ষিণ ২৪-পরগনা এবং মেদিনীপুর জেলার নোনা এলাকায় যেসব বড় বড় খাল আছে সেগুলো যদি সংস্কার করতে পারি, কেটে দিতে পারি, তাহলে সেখানে সেচের সম্ভাবনা অনেক বেশি বাড়বে। অর্থাৎ আমি জোর দেবার কথা বলছি সারফেস ইরিগেশনের উপর, মাটির তলার জলের উপর নয়। জয়নাল সাহেব যে কথা বলছিলেন সে ব্যাপারে আমরা অনেক আগেই চিন্তা করছি। আমাদের ইঞ্জিনিয়াররাও সেই কথাই বলছেন। এই কটি কথা বলে কাট মোশনের বিরোধিতা করে আশা করছি, সবাই এই বাজেটকে সর্বান্তকরণে গ্রহণ করবেন। ধন্যবাদ।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সেচ দপ্তরের যে বাজেট ব্যয়-বরাদ্দ আমি পেশ করেছি, তার উপর যাঁরা আলোচনা করেছেন, আমি সকলকে অভিনন্দন

জানাচ্ছি। বিরোধীদলের কয়েকজন মাননীয় সদস্য কয়েকটি যে গঠনমূলক প্রস্তাব দিয়েছেন, আমি সে সম্পর্কে আমার বক্তৃতার শেষে কিছু কথা বলব। আজকে এই বাজেট স্পিচ্ রাখবার সময় আমি চারটি বা পাঁচটি ঘোষণা এখানে করব। আমি আশা করি, সেই ঘোষণায় সমস্ত মাননীয় সদস্যগণ তাতে সন্তুষ্ট হবেন। সেচ ও জলপথ দপ্তরের, যদিও আপনারা সকলেই জানেন, দুটি দিক আছে, সেটা হচ্ছে, কত তাড়াতাড়ি সেচ-সেবিত এলাকা প্রসারিত করতে পারা এবং অপরটি হচ্ছে বন্যা নিয়ন্ত্রণ। তবে সবটা পারা যাবে না। সেটা সম্ভবও নয়। প্রশ্ন, কত বেশি অল্প সময়ে বেশি জায়গাকে বন্যা থেকে মুক্ত করতে পারব। আমি বন্যার ব্যাপারটা প্রথমে বলব একটু, কারণ বেশ খানিকটা অংশ আমার সহকর্মী গণেশ মন্ডল মহাশয় বলেছেন। পশ্চিমবঙ্গে বন্যার সমস্যাটা কেন এত তীব্র, এটা বুঝাবার জন্য স্বভাবতই পশ্চিমবঙ্গের ভৌগলিক অবস্থিতিটা বলা দরকার। এখানে বৃষ্টি বেশি হল, আর তারজন্য বন্যা হয়ে গেল—এটা সাধারণভাবে হয় শতকরা ২০ থেক ২৫ ভাগ। আর এ-পর্যন্ত বড় বড় বন্যা যা বিগত ৫০ বছরে তার যে রিপোর্ট আমি অধ্যয়ন করেছি তাতে দেখেছি, ভয়াবহ এই ১২ থেকে ১৩টি বন্যার মূল কারণ হচ্ছে, বাইরে থেকে জল আশা। আমাদের এই পশ্চিমবঙ্গ গঙ্গা অববাহিকার একেবারে দক্ষিণে অবস্থিত। তাই উত্তর ভারতে যদি বন্যা হয় তাহলে অবধারিতভাবে মালদা, মুর্শিদাবাদ এবং নদীয়াতে বন্যা হবে। বারবার এটা দেখা গেছে। ঠিক সেইরকমভাবে ছোটনাগপুর মালভূমি অঞ্চলে যদি বৃষ্টি হয় এবং তারফলে যদি জলস্ফিতী ঘটে তাহলে তার বেশ বীরভূমের কিয়দংশ, বাঁকুড়া, মেদিনীপুর, হুগলি এবং হাওড়ার দিকেও চলে আসে। ঠিক অবধারিতভাবে উত্তরবঙ্গে যে সমস্ত নদীগুলি রয়েছে, যেমন—তিস্তা, তোর্সা, জলঢাকা, ধরলা, রায়ডাক, মহানন্দা, পুনর্ভবা, আত্রেয়ী, টাঙ্গন ইত্যাদি, এই নদীগুলির সঙ্গে যদি দার্জিলিং এর নদীগুলির নাম বলি তাহলে সংখ্যাটা বেশি হয়ে যাবে বলে সেটা বলছি না। উত্তর দিক থেকে বয়ে এসে পার্বত্য এলাকায় জলের ঢল নেমে জলপাইগুড়ি এবং কুচবিহারে ফ্লাশ ফ্লাড প্রথমে ৭ বছরে ১৪-১৫ বার হয়ে গেছে। এই অবস্থায় চালেঞ্জিং জব আমাদের সামনে রয়েছে। এই বন্যা নিয়ন্ত্রণ করার জন্য মাননীয় বিধায়করা প্রশ্ন করেন এক-একটা এলাকার জন্য এক-একটা মাস্টার প্ল্যান করছেন না কেন? উত্তরবঙ্গের জন্য একটা মাস্টার প্ল্যান, বীরভূমের জন্য একটা মাস্টার প্ল্যান, কানিজর জন্য একটা মাস্টার প্ল্যান, সুন্দরবনের জন্য একটা মাস্টার প্ল্যান, মেদিনীপুরের যেখানে বন্যা হয় সেখানকার জন্য একটা মাস্টার প্ল্যান, দামোদর এবং অজয়ে যেখানে বান আসে তার জন্য একটা মাস্টার প্ল্যান। ৪-৫টি মাস্টার প্ল্যান ইতিমধ্যে হয়েছে। আর্থিক সঙ্কুলান ঠিকভাবে না থাকার জন্য টুকরো টুকরো ভাবে আমাদের কাজ করতে হয়। কখনও কখনও আমরা ইনিট্রিগ্রেটেড ওয়েতে কাজ করি, বলা যেতে পারে আমাদের দপ্তর থেকে ইনট্রিগ্রেটেড ওয়েতে কাজ করে সকলের প্রশংসা অর্জন করেছে। নর্থ বেঙ্গল ফ্লাড কন্ট্রোল কমিশন যেখানে প্রায় আমার সহযোগী গণেশ মন্ডল মহাশয় বলেছেন—ছোট বড় মাঝারি মিলে বন্যা ভাঙ্গন প্রতিরোধ সমস্ত মিলে ৫০০ প্রকল্প সেখানে হয়েছে। এই কাজ এই আর্থিক সীমাবদ্ধতার মধ্যে করা কম কথা নয়। কুচবিহার, জলপাইগুড়ি, দার্জিলিং এবং পশ্চিমদিনাজপুরে অন্তত পক্ষে

১৫০টি স্কিম চলছে। এছাড়া ১০টি বড় পরিকল্পনার বড় রকমের প্রোজেক্ট চলছে। মানস ভূঁইয়া এখানে নেই, থাকলে ভাল হত, উনি নিশ্চয় জানেন যে সব চেয়ে বড় প্রকল্প যে ১০টি আছে তার মধ্যে ৩টি হচ্ছে মেদিনীপুর জেলায়, ভগবানপুর প্রকল্প, ময়না প্রকল্প এবং তমলুক প্রকল্প, মেদিনীপুর জেলায় অবস্থিত। তৃতীয়ত যেটা বলতে চাই সেটা হল ইরিগেশন। আমার দপ্তরের সাফল্য ব্যর্থতা তার নিরিখ বা মাপকাটি কি? মাপকাটি হচ্ছে এই সময়ের মধ্যে সেচ সেবিত এলাকা, ইরিগেশন পটেনশিয়ালিটি কতটা বাড়াতে পেরেছি। ফ্যাক্টস হচ্ছে বড় কথা। ফ্যাক্টস কি বলছে? আমি এই কথা কখনও বলব না অতো অল্প টাকা দিয়ে, কেন্দ্রীয় সরকারের সাহায্য একটা প্রকল্পে ১৫ বছরে ৫ কোটি টাকা পেয়েছি, সেই জায়গায় দাঁড়িয়ে সেচের ক্ষেত্রে একটা বিরাট অগ্রসর হতে পেরেছি, একটা সন্তোষ জনক জায়গায় পৌঁছতে পেরেছি। এটা কল্পনাই করা যায় না। সাধারণভাবে পশ্চিমবাংলায় চাষযোগ্য যে জমি আছে তার স্যাচুরেটেড পয়েন্ট পৌঁছানোর যে টারগেট সেটা হচ্ছে ২৩ লক্ষ হেক্টর। ২৩ লক্ষ হেক্টরের আমরা পৌঁছেছি শতকরা ৫৭ ভাগ বৃহত এবং মাঝারি সেচের মাধ্যমে। অর্থাৎ শতকরা ৫৭ ভাগ মানে হচ্ছে ১২.৮৫ লক্ষ হেক্টরে আমরা পৌঁছাতে পেরেছি। এবারে আমি তুলনামূলক বিচার করি। সিদ্ধার্থবাবু এবং জয়নাল সাহেবের আমলে ৩০ বছরে কি হয়েছে এবং আমাদের ১৫ বছরে কি হয়েছে এর একটু তুলনামূলক বিচার করি। ১৫ বছরের অগ্রগতি ভীষণ ভীষণ সন্তোষজনক হয়েছে এই কথা কেউ বলতে পারবেন না। কংগ্রেসের তুলনায় যথেষ্ট সন্তোষজনক এটা বলা যায়। কি হয় দেখা যাক। ৩০ বছরে ইরিগেশন পোটেনশিয়াল ক্রিয়েট করেছে ৭-৮ লক্ষ হেক্টর জমিতে, সেই জায়গায় ১৫ বছরে নূতন করে ৭-৮ হেক্টরের সঙ্গে ১২.৮৫ অর্থাৎ ১৩ লক্ষ হেক্টর হয়েছে। অর্থাৎ ৬ লক্ষ হেক্টর জমি আমরা সেচ সেবিত করেছি।

[5-50 – 6-00 P.M.]

এর থেকে তুলনামূলক বিচারটা করতে বলব যে কোনও জায়গায় আমরা অগ্রসর হতে পেরেছি। এবারে আমি চারটি ঘোষণার কথা আপনাদের সামনে করতে চাই। একটি হচ্ছে এই তিস্তা প্রকল্প, আপনারা সকলেই জানেন আজ পর্যন্ত, ৭ম পরিকল্পনার শেষে যেটা ৩৪৭ কোটি টাকা ছিল, গত বছরে ২৪ কোটি টাকা খরচ হয়েছে। এ পর্যন্ত মোট ৩৭১ কোটি টাকা খরচ হয়েছে, এর মধ্যে সেন্ট্রাল অ্যাসিস্ট্যান্স এখন পর্যন্ত মোট ৩৭১ কোটি টাকা খরচ হয়েছে, এর মধ্যে সেন্ট্রাল অ্যাসিস্ট্যান্স এখন পর্যন্ত ৫ কোটি টাকা পেয়েছি। বাকি ৩৬৬ কোটি কোটি টাকা পশ্চিমবঙ্গ সরকার খরচ করেছেন। এখানে সিদ্ধার্থবাবু একটু প্রশ্ন তুলেছেন, আরও দু'একজন বলেছেন ৩৭১ কোটি টাকা খরচ করে মাত্র ২৫০০০ হেক্টর জমিতে সেচের ব্যবস্থা করেছেন, এটা কেমন কথা। *আমি প্রথমে বলতে চাই যে, যেকোনও বড় প্রোজেক্টে তার ফলটা পেতে গেলে ইনফ্রাস্ট্রাকচারাল ওয়ার্কস করা প্রয়োজন। ইনফ্রাস্ট্রাকচারাল ওয়ার্কে একেবারে প্রথমেই জল আসবে, এটা কেউ কল্পনা করতে পারেন না। আমি সবিনয়ে বলতে চাই যে, আমি ভারতবর্ষের বিভিন্ন রাজ্য ঘুরেছি পঞ্চায়েত মন্ত্রী হিসাবে। আমার ঘোরার

অভিজ্ঞতা হয়েছিল সেচ বিভাগের মন্ত্রী হিসাবে। সেচমন্ত্রী হিসাবে আমি ভারতবর্ষের সমস্ত রাজ্য ঘুরেছি। উদাহরণ দিয়ে বলবেন, তিস্তার ব্যাপারে ১৪ বছরে ইনফ্রাস্ট্রাকচার—যে সমস্ত বড় বড় কাজ, যেমন তিনটে ব্যারাজ এর সাথে যুক্ত। তিস্তা ব্যারাজ, মহানন্দা ব্যারাজ এবং দাউদনগর ব্যারাজ এবং তার সাথে ছ'টি জলবাহী অ্যাকোয়াডাক্ট, তারমধ্যে একটি হচ্ছে এশিয়ার মধ্যে বৃহত্তম মহানন্দা অ্যাকোয়াডাক্ট। তিনটে ব্যারাজ হচ্ছে ফল-কাম-রেগুলেটর, অর্থাৎ প্রপাত হচ্ছে, তার থেকে রেগুলেট করতে হচ্ছে। সেইরকম ফল-কাম-রেগুলেটর বা রেগুলেটর-কাম ফল। তারপরে তিনটে বড় সংযোগ খাল—তিস্তা লিঙ্ক ক্যানাল, মহানন্দা মেইন ক্যানাল এবং দাউদনগর মেইন ক্যানাল। তারসঙ্গে শাখা প্রশাখা হিসাবে ডিস্ট্রিবিউটরি ক্যানাল হিসাবে অন্তত তেরটি জায়গা। সব মিলিয়ে আমরা একটা ভাল জায়গায় পৌঁছুতে পেরেছি। আমি অতি সম্প্রতি কেরালা ঘুরে এসেছি। মহারাষ্ট্র ঘুরে এসেছি, গুজরাট ঘুরে এসেছি কোনও জায়গায় বলতে পারেন, ১৪ বছরে এতবেশি ইনফ্রাস্ট্রাকচারাল ওয়ার্কস করা সম্ভব? তা সত্ত্বেও মনে করছি এই লক্ষ্য থেকে, গত ১৫ বছরে আমরা যদি কেন্দ্রীয় সরকারের অনুদান বেশি পেতাম, তাহলে ইনফ্রাস্ট্রাকচারাল ওয়ার্কের কাজ শেষ করে আরও এগিয়ে যেতে পারতাম। আমরা এবারে যখন দিল্লিতে সর্বদলীয় প্রতিনিধি গিয়েছিলাম তখন আমাদের প্ল্যানিং কমিশনের ডেপুটি চেয়ারম্যান যে সহানুভূতি দেখিয়েছেন, আমি নিঃসন্দেহে তাঁকে প্রশংসা করব, তাঁকে অভিনন্দন জানাব। তিনি ১৫০ কোটি টাকা দেবার প্রতিশ্রুতি দিয়েছেন। পরবর্তীকালে তিনি মুখ্যমন্ত্রীকে বলেছেন যে ১৫০ কোটি টাকা দেবেন। এর সঙ্গে আমি প্রথমে ঘোষণা করতে চাই যে অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় রাজ্য সরকারের পক্ষ থেকে আমরা ১৬৫ কোটি টাকা খরচ করব। দ্বিতীয়ত, যে কথাটা এখানে অনেকেই বলেছেন বিশেষ করে বিভিন্ন দপ্তরের সঙ্গে সংযোগ রাখার ব্যাপারে, এই ব্যাপারে মুখ্যমন্ত্রীকে চেয়ারম্যান করে আমরা ইতিমধ্যে একটা কমিটি করেছি। মুখ্যমন্ত্রীকে চেয়ারম্যান করে এটা আমরা করেছি। সেই কমিটিতে রয়েছেন—মুখ্যমন্ত্রী, সেচমন্ত্রী, বিনয়কৃষ্ণ চৌধুরি, কৃষিমন্ত্রী এবং অর্থমন্ত্রী। এছাড়া পাঁচটি দপ্তরের সেক্রেটারি আছে। (**শ্রী সৌগত রায়ঃ এ পর্যন্ত কটা মিটিং হয়েছে?**) এই তো সবে আরম্ভ হল। আমি বিরোধীদলের নেতাকে ছোট করে দেখার চেষ্টা করব না কারণ আমার রুচিতে বাধবে। তিনি হয়তো অজ্ঞাতবশত কথাটা বলে ফেলেছেন, তিনি অজ্ঞাতবশত কথাটাও বোধহয় ভাল ঠেকছে না। খুব সম্ভবত তিনি অসাবধানতা বশত উক্তিটি বিধানসভায় করে ফেলেছেন। তিনি বলেছেন যে, দেবব্রতবাবু ও জ্যোতিবাবু এই অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় ৮ হাজার কোটি টাকার মধ্যে সেচ বাবদ ১৬০ কোটি টাকা প্ল্যান বাজেটে রাখতে চাইছেন। তিনি হয়ত একটা অসাবধানতা বশত কথাটি এখানে বলে ফেলেছেন। ওই টাকাটি তিস্তা প্রকল্পের জন্য ধরা হয়েছে। তিস্তা প্রকল্পের জন্য ১৬০ কোটি টাকা, তার ১০ ভাগ করলে ৭০০ থেকে ৮০০ কোটি টাকা আপনার হয়ে যাবে। আমি আপনাদের সকলের সঙ্গে সহমত হয়ে এইকথা প্রকাশ করছি যে, এই যে প্রস্তাব উঠেছে এটা সঠিক প্রস্তাবই, আরও বেশি খরচ করার দরকার। বিশেষ করে বন্যা নিয়ন্ত্রণ করার ক্ষেত্রে যেভাবে টাকা খরচ করা হয় তাতে আরও একটু বেশি হলে ভাল হত। পরিকল্পনা দ্রুত রূপায়ণ

করার ক্ষেত্রে সেচ খাতে ১২ থেকে ১৫ ভাগ হওয়া উচিত। কিন্তু আপনি জানেন মাননীয় জয়নাল আবেদিন সাহেব, আপনার আমল থেকে মাননীয় সিদ্ধার্থবাবু পর্যন্ত শতকরা ৫-৭ ভাগের বেশি সেচ বাবদ খরচ করতে পারেননি। আমরা সেখানে প্রথমে সেচ বাবদ ৭ ভাগ, তারপরে ১০ ভাগ, ১২ ভাগ করেছি এবং সর্বশেষ ১৫ ভাগ করবার চেষ্টা করব। আমার দ্বিতীয় নং সভায় ঘোষণা হচ্ছে যে, সুবর্ণরেখা প্রকল্প। মাননীয় শৈলজাবাবু থাকলে ভাল হত তাঁকে জানিয়ে দিতাম, যাইহোক আমি সকল মাননীয় সদস্যদের জানিয়ে দিচ্ছি যে, সুবর্ণরেখা প্রকল্পের কাজ শুরু করবার চেষ্টা করছি। আমি গতবারের বাজেটেই বলেছিলাম, তখন ঠিক এই সুবর্ণরেখার ইনফ্রাস্ট্রাকচার তৈরি করে উঠতে পারিনি, সেইজন্য ওই জায়গায় যেতে পারিনি। এইবার আমি কথা দিচ্ছি যে পুরোপুরিভাবে ১৯৯২-৯৩ সালের মধ্যে এর কাজ শুরু করব। যদিও এখনো ফরেস্ট ডিপার্টমেন্টের ক্লিয়ারেন্স পাইনি, তবুও বলছি যে সুবর্ণরেখা প্রকল্পটি ধরবোই। আগামী বছর যখন বাজেট পেশ করব, যদি পেশ করার সুযোগ থাকে তবেই জানাব কতটা অগ্রগতি সম্ভব হয়েছে। এটা হচ্ছে আমার দ্বিতীয় ঘোষণা। তারপরে তৃতীয় নং হচ্ছে মডার্নাইজেশন অফ কংসাবতী প্রোজেক্ট। এটা আধুনিকীকরণের হলেও বিশাল জায়গায়, দক্ষিণবঙ্গের বিশাল জায়গা সেচসেবিত এলাকা এর দ্বারা অগ্রগতি হবে। এই প্রোজেক্টের দ্বারা ওই এলাকা ছাড়া অন্যান্য এলাকাগুলোও উপকৃত হবে। তবে এটা বিশ্ব ব্যাঙ্কের সহযোগিতায় হবে, এটি ৪৩০ কোটি টাকার প্রকল্প। এই ব্যাপারে ওয়ার্ল্ড ব্যাঙ্কের সঙ্গে মত বিনিময় চলছে, তারা জিজ্ঞাসাবাদ করেছে, আর আমরা তাদের সন্তুষ্ট করতে পেরেছি এবং আমি সানন্দে ঘোষণা করছি যে, ১৯৯২-৯৩ সালে মত বিনিময় পর্ব শেষ হবে এবং সেটার কাজও শেষ হবে। আমি আরেকটি বিষয়ে খুব উদ্বিগ্নে ছিলাম এবং কয়েকমাস আগেই প্রচন্ড দুর্যোগপূর্ণ আবহাওয়ার মধ্যেও কেলেঘাই, কপালেশ্বরী এবং বাঘাই প্রকল্পের জন্য সেখানে গিয়েছিলাম। আমি ইতিমধ্যেই এই পরিকল্পনার রূপরেখা রূপায়ণ করতে আমার দপ্তরের ইঞ্জিনিয়ারদের বলে দিয়েছি। ইতিমধ্যে রূপরেখা রচিত হয়ে গেছে, আমি সেটা জনপ্রতিনিধিদের কাছে বিতরণ করব। আগামী জুন মাসের মাঝামাঝি রাজ্যের সমস্ত দলের বিধায়কদের নিয়ে এবং পঞ্চায়েতের জেলা পরিষদের প্রধান এবং সভাধিপতিদের নিয়ে এবং পঞ্চায়েতের ও জেলা পরিষদের প্রধান ও সভাধিপতিদের নিয়ে বলব এবং ওই পরিকল্পনার ব্যাপারে তাঁদের সঙ্গে আলোচনা করে যেখানে যেখানে রিভাইজড্ করার দরকার সেখানে রিভাইজড্ করে আগামী বছরে কাজটা নামাতে পারব। এই পরিকল্পনার জন্য ১২ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। সুতরাং আমি দুটি, চারটি ঘোষণা কথা বললাম, এছাড়া কিছু ছোটখাট ব্যাপার আছে। আমি আরেকটি বলে শেষ করতে চাই সেটা হচ্ছে যে, এই কাজটা খুবই চ্যালেঞ্জিং জব, তিস্তার মন্ত্রী হিসাবে এটা আমার একটা বড় রকমের দায়িত্ব। এখানে সমস্ত পর্বের প্রথমাংশের ৬৯৫ কোটি টাকার কাজ শেষ করব। এই কথাটি বলা খুব দায়িত্ব নিয়ে বলতে হচ্ছে এবং যথেষ্ট চিন্তা করেই কথাটা বলতে হচ্ছে, বড় কঠিন কাজ। মাননীয় সেচমন্ত্রী হিসাবে খুব দায়িত্ব নিয়ে বলছি এই কাজটার প্রথম পর্ব শেষ করব। এবং এরদ্বারা ৩ লক্ষ হেক্টর জমিতে জল দেওয়া সম্ভব হবে এবং অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় এই কাজ

আমরা করব করব করব এই কথা দৃঢ়তার সঙ্গে রাখছি। কেন্দ্রীয় সরকার এরজন্য ১৫০ কোটি টাকা দিয়েছেন, সহযোগিতার হাত তাঁরা বাড়িয়েছেন। তবে এই দাবি করা বোধহয় আমার খুব বেশি হয়ে যাবে না কারণ বকেয়া যে ৩৭১ কোটি টাকা, তারমধ্যে অ্যাট লিস্ট ৪৫০ পারসেন্ট বকেয়া যদি দিয়ে দেন তাহলে এই কাজ আরও দ্রুত হবে এবং আরও অগ্রসর হতে পারব।

[6-00 – 6-08 P.M.]

আশাকরি আমাদের বিরোধী দল নেতা সিদ্ধার্থশঙ্কর রায়, জয়নাল আবেদিন, সৌগত রায় মহাশয়রা আমাদের হাতকে সকলে মিলে আপনারা শক্তিশালী করবেন এবং শেষ কথা হচ্ছে এই ব্যাপারটা করতে গেলে অরগানাইজেশনকে গিয়ার আপ করা দরকার ঠিকই, তবে এই ব্যাপার আমার দপ্তরের যে ত্রুটি নেই এটা ঠিক নয় তাই অরগানাইজেশনকে আরও গিয়ার আপ করা দরকার দি গ্রেটার দি চ্যালেঞ্জ, দি গ্রেটার দি রেসপন্স-এর মতো। আমি আপনাদের সামনে এই ঘোষণা রাখছি বিশেষ করে তিস্তা ব্যারেজ প্রকল্পর ব্যাপারে, সুবর্ণরেখার হেড কোয়ার্টার এবং পুরুলিয়ার হেড কোয়ার্টার সম্বন্ধে, সাবজেক্ট কমিটি যে নির্দেশ দিয়েছেন, সাজেশন দিয়েছেন, সেটাকে আমি নির্দেশ বলে মেনে নিচ্ছি। সঙ্গে সঙ্গে আমি এই কথাও ঘোষণা করছি গতকাল আমি তিস্তা ব্যারেজ প্রকল্প ব্যাপারে ৩০ জন সংশ্লিষ্ট ইঞ্জিনিয়ার, চীফ ইঞ্জিনিয়ার, সুপাররিনটেনডেন্ট ইঞ্জিনিয়ার, এক্জিকিউটিভ ইঞ্জিনিয়ারদের নিয়ে বসেছিলাম যাতে এই কাজ ১ বছরের মধ্যে যত তাড়াতাড়ি গিয়ার আপ করা যায় তার জন্য। পরিকল্পনা ইতিমধ্যেই আমরা নিয়েছি, আশাকরি সাবজেক্ট কমিটি যে সুপারিশ করেছেন সেটা আগামী কয়েক মাসের মধ্যে কার্যকরী করতে পারব। মহানন্দার সেকেন্ড ফেজ সম্বন্ধে বলতে পারি এটাকে নিয়ে এক সময় সমস্যা সৃষ্টি হয়েছিল ইতিমধ্যে আমরা সার্ভে ওয়ার্ক শুরু করেছি, এটার ব্যাপারে এক্ষুণি প্রতিশ্রুতি দিতে পারছি না তবে ছয় মাস বাদে আপনাদের কাছে এই সম্পর্কে ঘোষণা করতে পারব। এই কথা বলে যে সমস্ত ছাঁটাই প্রস্তাব এসেছে সেইগুলির বিরোধিতা করছি এবং আশাকরি সকলে মিলে সহযোগিতা করলে আগামী দিনে পশ্চিমবাংলার অর্থনৈতিক ভূগোল এক বিরাট পদক্ষেপের দিকে অগ্রসর হবে। তাই সকলের শুভেচ্ছা ও সদিচ্ছা আশাকরি পাব এবং আপনারা এটাকে বিবেচনা করে ব্যয়-বরাদ্দের দাবিটিকে অনুমোদন করবেন এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

## Demand No. 66

**Mr. Speaker:** There are three cut motions to Demand No. 66. The cut motions are in order and taken as moved. I now put all the cut motions to vote.

The motion that the amount of the Demand be reduced by Rs.100/-, was then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 25.3.1992 that a sum of Rs.2,56,21,14,000 be granted for expenditure under Demand No. 66 Major Heads : "2701—Major and Medium Irrigation and 4701—Capital Outlay on Major and Medium Irrigation".

(This is inclusive of a total sum of Rs.64,05,30,000 already voted on account in March, 1992), was then put and agreed to.

**Demand No. 68**

**Mr. Speaker :** There is only one cut motion to Demand No. 68 which is in order and taken as moved. I put it to vote.

The motion that the amount of the Demand be reduced by Rs.100/- was then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 25.3.1992 that a sum of Rs.75,81,90.000 be granted for expenditure under Demand No. 68, Major Heads : "2711—Flood Control and 4711—Capital Outlay on Flood Control Projects."

(This is inclusive of a total sum of Rs.18,95,50,000 already voted on account in March, 1992), was then put and agreed to.

**Demand No. 67**

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 25.3.1992 that a sum of Rs.1,20,35,01,000 be granted for expenditure under Demand No.67, Marjor Heads : "2702—Minor Irrigation, 2705—Command Area Development, 4702—Capital Outlay on Minor Irrigation and 4705—Capital Outlay on Command Area Development".

(This is inclusive of a total sum of Rs.30,06,30,000 already voted on account in March, 1992).—was then put and agreed to.

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি প্রশ্ন উত্তরের সময় অনুমোদিত প্রশ্ন নং *২২৭৯-এর প্রশ্নের উত্তরে বলেছিলাম ব্যাঙ্ক লোন কম্পোনেন্টে ১৪ কোটি ৬১ লক্ষ ১০ হাজার ৮৮৮ টাকা। কিন্তু ওখানে ১৪ কোটির জায়গায় ১৬ কোটি টাকা হবে, এটা আমি একটা ভুল বলেছিলাম, এই কারেকশনটা করে নেবেন।

**Adjournment**

The House was then adjourned at 6.08 P.M. till 11.00 A.M. on Monday, the 1st June, 1992 at the Assembly House, Calcutta.

# INDEX TO THE
# West Bengal Legislative Assembly Proceedings
# (Official Report)

Vol : 99 No-III (Ninety-ninth Session) (February to June, 1992)

(The 3rd, 7th, 9th, 10th, April, 18th, 19th, 20th, 22nd, 25th, 26th, & 27th May, 1992)

**Bill**



**Breach of Privilege**



**Demand for Grants**

**Obituary Reference**



**Presentation of Report**

---